**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** সংখ্যালঘু বিষয়ক মন্ত্রী হিসাবে সংখ্যালঘু সেলের কাজের যে কাজকর্ম সেটা আমি দেখি। আর সংখ্যালঘু বলতে ধর্মাবলম্বী মুসলিম, খ্রীষ্টান, জৈন এবং বৌদ্ধদের বোঝায়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রধানমন্ত্রীর ১৫ দফা কর্মসূচির সুষ্ঠু রূপায়নের তত্ত্বাবধান এবং সংখ্যালঘুদের অভাব অভিযোগ গ্রহণ ও সেই সম্পর্কে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য যে রিপোর্ট তৈরি করা হয় সেই সম্বন্ধে তত্ত্বাবদান করা হয় কি?

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** কেন্দ্রীয় সরকারের ১৫ দফা কর্মসূচির মধ্যে ৭ দফা কর্মসূচি হচ্ছে কোনও সাম্প্রদায়িক ঘটনা ঘটলে সেই বিষয়ে সঙ্গে সঙ্গে কতকগুলি ব্যবস্থা গ্রহণের জন্য স্বরাষ্ট্র বিভাগের সঙ্গে যোগাযোগ করি, সেইভাবে লক্ষ্য রাখি। আর যে ৮ দফা আছে সেই ৮ দফাতে বিভিন্ন বিষয়ে সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষের উপর কোনও বঞ্চনা হচ্ছে কিনা সেটা দেখার জন্য এই দপ্তর থেকে সব সময় যোগাযোগ করে তাদের জানিয়ে দিই যে এই বিষয়গুলি দেখুন এবং আমাদের এই দপ্তরের পরামর্শ অনুসারে আমাদের রাজ্যে বিভিন্ন জায়গায় যে রিক্রুটমেন্ট হয় সেই রিক্রুটমেন্ট কমিটিতে যাতে সংখ্যালঘুদের প্রতিনিধিত্ব থাকে তার ব্যবস্থা হয়েছে। এবার আমরা এই প্রস্তাবও রেখেছি কিছু কিছু চাকরির ক্ষেত্রে সংখ্যালঘু সম্প্রদায়ের শিক্ষিত ছেলেদের প্রতিযোগিতামূলক পরীক্ষা দিতে হয়, সেজন্য সেই প্রতিযোগিতামূলক পরীক্ষায় তারা যাতে ভাল ফল করতে পারে তার জন্য শিক্ষা বিভাগের কাছে প্রস্তাব রেখেছি একটা কোচিং ক্লাস করার। এইভাবে সংখ্যালঘু দপ্তরে সংখ্যালঘুদের স্বার্থ দেখার চেষ্টা করে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৪টি জেলায় মুসলমান ছাত্রীদের জন্য ছাত্রী নিবাস নির্মাণের উদ্যোগ নেওয়া হয়েছে, সেই ৪টি জেলা কি কি এবং সেই সম্বন্ধে কতদূর এগিয়েছেন?

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** ৪টি জেলার মধ্যে বর্ধমান জেলায় কাজ শেষ হয়ে এসেছে, আমরা আশা করছি এই বছরের সেশনে ছাত্রীদের সেখানে থাকার ব্যবস্থা করা যাবে। কলকাতা জেলার সেই অবস্থা, প্রায় কাজ কমপ্লিট হয়ে এসেছে, ম্যানেজমেন্টের ব্যবস্থা করতে পারলে আগামী সেশন থেকে সেখানে ছাত্রীরা বসবাস করতে পারবে। মুর্শিদাবাদ জেলায় ভিত্তিপ্রস্তর স্থাপনের কাজ আরম্ভ হয়েছে। মালদহ জেলায় ভিত্তিপ্রস্তর স্থাপন হবে। পশ্চিমদিনাজপুর, বীরভূম এবং নদীয়া জেলায় যোগাযোগ করে সেখানে জায়গার ব্যবস্থা করা হয়েছে। বীরভূম জেলায় ওয়াকফ বোর্ডের কিছু জায়গা পেয়েছি, সেখানে মুসলমান ছাত্রীদের জন্য একটা নিবাস করা হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সংখ্যালঘু সেলের নতুন নামকরণের আগে কি নাম ছিল এবং কোন্ সালে এই নামের পরিবর্তন করা হয়েছে?

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** সংখ্যালঘু সেল হওয়ার আগে সংখ্যালঘু সেলের কোনও

নাম ছিল না, ১৯৮৬ সালে সরকারি নির্দেশে সংখ্যালঘু সেল নামে একটা সেল তৈরি করা হয়।

## PRESENTATION OF B.A. COMMITTEE REPORT

### 27th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 27th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber on the 2nd March, 1989 and recommended the following programme of business from the 6th March to 9th March, 1989.

| | | |
|---|---|---|
| Monday, 6-3-1989 | (i) | Business remaining from 28th February, 1989, viz,—<br>Laying of Ordinances, Rules, Reports etc. |
| | (ii) | Discussion on Governor's Address—4 hours |
| Tuesday, 7-3-1989 | | Discussion on Governor's Address—4 hours |
| Wednesday, 8-3-1989 | | Discussion on Governor's Address—4 hours |
| Thursday, 9-3-1989 | (i) | Resolution for ractification of the Constitution (Sixty-second Amendment) Bill, 1988—1 hour |
| | (ii) | Discussion on Governor's Address—4 hours. |

The House will sit at 12.00 noon on the 9th March, 1989.

I would now request the Minister-in-charge of Home (Parliamentary) Affairs to move the motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ২৭তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে সেই প্রস্তাব সমর্থন করবার জন্য আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ জানাচ্ছি।

(Voice—Yes)

The motion was then adopted.

### বিনয় সরকারের গ্রন্থস্বত্ব পশ্চিমবঙ্গ সরকারকে দেবার প্রস্তাব

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫০।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রয়াত বিনয় সরকারের ৮৭টি বই-এর গ্রন্থস্বত্ব তাঁর কন্যা পশ্চিমবঙ্গ সরকারকে দেবার প্রস্তাব দিয়েছেন; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ উক্ত মূল্যবান গ্রন্থরাশি প্রকাশিত হবে বলে আশা করা যায়?

[1-30—1-40 P.M.]

**শ্রী সরল দেব ঃ**

(ক) এ ধরনের কোনও প্রস্তাব গ্রন্থাগার পরিসেবা দপ্তরে আসে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** এই বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ কাজেই আমি জানতে চাই, এই মূল্যবান গ্রন্থরাশি পাওয়া যাবে কিনা এবং পেলে কিভাবে এগুলি প্রকাশ করা হবে সেই বিষয়ে আপনি কোনওরকম চিন্তাভাবনা করছেন কিনা?

**শ্রী সরল দেব ঃ** প্রয়াত বিনয় সরকারের কন্যা এখন সুইজারল্যান্ডের নাগরিক। ম্যানাস্ক্রিপ্ট উত্তরাধিকারসূত্রে তাঁর কন্যার প্রাপ্য, কাজেই যে পর্যন্ত না তিনি সেগুলি আমাদের দিচ্ছেন সে পর্যন্ত আমাদের কিছুই করণীয় নেই। আমরা প্রস্তাব দিয়েছিলাম কিন্তু তাঁর পক্ষ থেকে আমাদের কাছে এখনও কোনও উত্তর আসেনি।

## হুগলি নদীতে "ডলফিন" পুনর্বাসন পরিকল্পনা

***১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্য সরকার কর্তৃক হলদিয়ার নিকটবর্তী অঞ্চলে হুগলি নদীতে "ডলফিন" সংরক্ষণ ও পুনর্বাসন করার কোনও পরিকল্পনা আছে কি না?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আপনার দপ্তরে এই ধরনের কোনও প্রস্তাব আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** ডলফিন, শুশুক বন্যপ্রাণী সংরক্ষণ আইনের ১ নং তফসিলের অন্তর্ভুক্ত। সুতরাং এটা প্রোটেকটেড স্পেসিস।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এটা প্রোটেকটেড ঠিকই—কিন্তু গঙ্গা দূষণের ক্ষেত্রে যদি ডলফিন সংরক্ষণ করা যায় তাহলে গঙ্গা দূষণকে বন্ধ করা যায়। হলদিয়ায় বিভিন্ন শিল্প এলাকা আছে। সেই সব শিল্পের বর্জ পদার্থ গঙ্গায় এসে পড়েছে। কাজেই ডলফিন চাষের কথা ভাববেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** গঙ্গাকে দূষণ মুক্ত করার জন্য আমরা বিভিন্ন প্রচেষ্টা গ্রহণ করেছি। আপনি জানেন, গঙ্গা অ্যাকশন প্ল্যান খুঁজে পাওয়া যাচ্ছে না, যদিও এন্টায়ার মেরিন লাইফ এবং অ্যাক্রোবেটিক্স লাইফ সম্পর্কে আমরা খুবই সচেতন। কারণ, এটা একটা ফুড চেনের মধ্যে পড়ে। ডলফিন চাষ করলে গঙ্গাকে দূষণ মুক্ত করা যাবে—এই রকম জায়গায় পৌঁছলে নিশ্চয় সেটা বিবেচনা করা হবে।

## সুন্দরবনে ঘুর্ণিঝড়ে ডুবে-যাওয়া লঞ্চ কর্মীদের পরিবারবর্গকে সাহায্য প্রদান

***১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৯।) **শ্রী সুভাষ নস্কর ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবন অঞ্চলে সাম্প্রতিক ঘূর্ণিঝড়ে ডুবে-যাওয়া মহেন্দ্র এবং রাঙ্গাবেলিয়া লঞ্চ দুইটির মৃত কর্মীদের নাম কি; এবং

(খ) উক্ত কর্মীদের পরিবারবর্গকে সরকার কর্তৃক আর্থিক সাহায্য বা চাকুরি দেওয়ার কোনও ব্যবস্থা করা হয়েছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) সুন্দরবন অঞ্চলের সাম্প্রতিক ঘূর্ণীঝড়ে এম ভি রাঙ্গাবেলিয়া এবং এম ভি মহেন্দ্র ডুবে যায়। কিন্তু এম ভি মহেন্দ্রতে যারা ছিলেন তারা কেউই জীবন হারাননি।

এম ভি রাঙ্গাবেলিয়াতে যারা ছিলেন, তারা হলেন, শ্রী বরুণ সেনগুপ্ত, অ্যাসিস্টান্ট ফিল্ড ডাইরেক্টর, সুন্দরবন টাইগার রিজার্ভ, শ্রী নিখিল মণ্ডল, রিসার্চ অফিসার, সুন্দরবন টারইগার রিজার্ভ এবং শ্রী অসিত মণ্ডল, লস্কর, সুন্দরবন টাইগার রিজার্ভ। এছাড়াও শ্রী চৈতন্য সরদার নামে একজন বোটম্যান প্রাণ হারান।

(খ) উপরিউক্ত ব্যক্তিদের মধ্যে শ্রী বরুণ সেনগুপ্ত ও শ্রী নিখিল মণ্ডলের প্রত্যেকের পরিবারকে ১,০০,০০০.০০ টাকা করে এবং শ্রী অসিত মণ্ডল ও শ্রী চৈতন্য সরদারের প্রত্যেকের পরিবারকে ৫০,০০০ টাকা মঞ্জুর করা হইয়াছে।

এছাড়াও শ্রী বরুণ সেনগুপ্তের ছেলেকে ও শ্রী নিখিল মণ্ডলের স্ত্রীকে চাকুরিতে নিয়োগপত্র দেওয়া হয়েছে। শ্রী অসিত মণ্ডলের স্ত্রীকে ও শ্রী চৈতন্য সরদারের ছেলেকে গ্রুপ "ডি" চাকুরিতে নিয়োগপত্র দেওয়া হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** রাঙ্গাবেলিয়া এবং মহেন্দ্র, এই দুইটি লঞ্চের মালিক কি সরকার, না, কোনও ব্যক্তিগত প্রাইভেট মালিক?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই দুটি লঞ্চই প্রাইভেট মালিকের?

### গঙ্গা-দূষণ মুক্তকরণ

***১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গঙ্গাকে দূষণমুক্ত করার কাজ কতদূর অগ্রসর হয়েছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** গঙ্গাকে দূষণমুক্ত করার জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত ১০৯.০৯ কোটি টাকা ব্যয়ে মোট ১০৮টি পরিকল্পনা যেমন পয়প্রণালীর জল শোধন, ঐ জল শোধনের জন্য অন্য পথে বাহিত করা, গঙ্গা নদীর তীর অবক্ষয় থেকে রক্ষা করার জন্য উন্নয়ন ব্যবস্থা, গঙ্গা তীরবর্তী বিভিন্ন মিউনিসিপ্যাল নগরে নদী তীরে বৈদ্যুতিক শ্মশানঘাট তৈরি করা এবং স্বল্প ব্যয়ে স্বাস্থ্যসম্মত ময়লা জল ও আবর্জনা দূরীকরণ প্রভৃতি

পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে, ইহাদের মধ্যে ১১টি পরিকল্পনা ইতিপূর্বেই শেষ হইয়া গিয়াছে। আরও ২০টি বর্তমান আর্থিক বৎসরের মধ্যেই শেষ হইয়া যাইবে বলিয়া আশা করা হইতেছে। বাকি পরিকল্পনাগুলিতেও কাজ শুরু হইয়াছে এবং যথাসম্ভব অগ্রসর হইতেছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** যে সমস্ত পরিকল্পনা চালু করার কথা আপনি বললেন, সেই পরিকল্পনাগুলি কোন কোন জায়গায় নেওয়া হচ্ছে সেটা জানাবেন কি?

[1-40—1-50 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** লিস্টটা অনেক বড়, প্রায় ১০ পাতার হবে, আই ক্যান ন্যারেট ইট। নো প্রবলেম।

**মিঃ স্পিকার ঃ** আপনি ওটা টেবিলে লে করে দিন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, আপনি এ পর্যন্ত যে টাকাটা পেয়েছেন সেই টাকাটা ঠিক ঠিক মতন খরচ হচ্ছে কি না, টাকা যা পাচ্ছেন খরচ হচ্ছে না, ঘরে পড়ে থাকছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** না, সে রকম ব্যাপার নেই। কারণ টাকা আসছে আমরা যেমন যেমন পরিকল্পনা নিচ্ছি। তবে কোনও কোনও পরিকল্পনার ব্যাপারে ওদের সঙ্গে আমাদের ইন্টার‍্যাক্ট করতে হচ্ছে। যেমন হলদিয়ার ব্যাপার। হলদিয়ার টাকা ইয়ারমার্ক করা ছিল। আমরা একটা পাঠালাম, ওরা বললেন যা আছে সেই মতোন দিন, হবে তা নয়। আমরা সেখানে তাই দেবার চেষ্টা করলাম। এই সময় ওরা আবার একটা টিম পাঠালেন এটা দেখাশুনার জন্য। তারা একটা রিপোর্ট দিলেন। সেটা অবশ্য এখনও মঞ্জুর হয়নি। এটার জন্য প্রায় ১০ কোটি, ঠিক ১০ কোটি নয় ৯ কোটি টাকার মতোন ইয়ারমার্ক করা আছে। এই ধরনের কিছু বাদ দিলে আমরা যে স্কীমগুলি পাঠাচ্ছি এবং ইন্টার‍্যাক্ট করছি—হায়েস্ট লেভেলে প্রাইম মিনিস্টার, আমাদের চিফ মিনিস্টার এই লেভেলে এটা করা হচ্ছে। এতে কোনও অসুবিধা হচ্ছে না এবং খরচও আমরা করে যাচ্ছি। টাকা পড়ে আছে, খরচ করতে পারছি না এটাও যেমন ব্যাপার নয় আবার এটাও ব্যাপার নয় যে আমরা টাকা পাচ্ছি না। সুতরাং এ ব্যাপারে আমাদের খুব বেশি অসুবিধা কিছু নেই। তবে কতকগুলি জায়গার কিছু কিছু ব্যাপার আছে, যেমন মুর্শিদাবাদ। মুর্শিদাবাদের জল খানিকটা শোধন করে ইরিগেশনের জন্য যদি পাঠাতে হয় তাহলে যে পথ দিয়ে পাঠাব সেখানে কিছু হ্যাবিটেশন আছে কাজেই সেখানে অসুবিধা হচ্ছে, দেরি হচ্ছে। কোথাও আমরা মিউনিসিপ্যালিটিকে কাজ করতে দিচ্ছি, কোথাও আবার পি. এইচ. ই. কাজ করছেন। আমরা হচ্ছি নোডাল ডিপার্টমেন্ট। আসলে আমাদের ইঞ্জিনিয়ারিং উইং নেই, কাজ এদের মধ্যে ভাগ করে দেওয়া আছে। নানান ধরনের অসুবিধার জন্য হয়ত একটু-আধটু দেরি হচ্ছে কিন্তু বাই অ্যান্ড লার্জ মানুষ আমাদের সঙ্গে কো-অপারেট করছেন এবং কাজ ঠিক মত এগিয়ে চলেছে। টেমস নদী, যে নদীর তলায় সুড়ঙ্গের কথা আমরা ছোটবেলা থেকে শুনে আসছি সেই টেমস নদীর বিশেষজ্ঞরা গঙ্গার অটোমেটিক মনিটারিং করছেন। কালকে আমিও যাব, ২-৩০ থেকে আবার মনিটারিং হবে। এসব দেখে আপাতদৃষ্টিতে মনে হচ্ছে যে কিছুটা ইম্প্রুভমেন্ট হয়েছে তবে এটা নিয়ে বাগাড়ম্বর

করার কিছু নেই but there is a marginal improvement. এটা বলতে যা বোঝায় তাই আর কি। তবে কাজগুলি ঠিক মতোন চলছে, অসুবিধা হয়নি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, গঙ্গার ধারের যে সমস্ত কলকারখানাগুলি তাদের দুষিত ময়লা জল ফেলে গঙ্গাকে দুষিত করছে আপনি সরকারের তরফ থেকে তাদের দিয়ে কাজ করিয়ে সেই জল শোধন করাবার ব্যবস্থা করতে পেরেছেন কি বা তারা এ ব্যাপারে সরকারকে সাহায্য করছেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** গঙ্গার ধারের যে কারখানাগুলি জল দুষণ করছে সেগুলি আমরা আইডেন্টিফাই করেছি। সেখানে বেশি, কম—এইভাবে ভাগ করা হয়েছে। ১৯৮৮ সালে আমরা কোনও মামলা করলাম না। কতকগুলি আইন সংশোধন করতে হবে। আমরা যে মামলাগুলি আদালতে করেছি তার একটারও নিষ্পত্তি হয়নি আজ পর্যন্ত। সেইজন্য আমরা পলিউশন কন্ট্রোল বোর্ডকে বার বার ডাকছি, পারসিউ করছি। এটা দেখা গিয়েছে যে ওরা অনেকে টাইম বাউন্ড প্রোগ্রাম দিয়েছেন, বেশ কিছু তারা করেছেন, প্ল্যান্ট বসিয়েছেন, অনেকে আবার ইন দি প্রসেসে আছেন।

এখন ব্যাপার হচ্ছে এখানে আমাদের কিছু অসুবিধা আছে। অসুবিধাটা হচ্ছে আউট রাইট ঐ কারখানা বন্ধ করে দিতে হলে আমাকে ভাবতে হবে। এখানে অনেক প্রশ্ন আছে—শ্রমিকদের প্রশ্ন আছে, উৎপাদনের প্রশ্ন আছে, অর্থনীতির প্রশ্ন আছে। সে জন্য আমরা প্রেসার মেনটেন করে যাচ্ছি। এনভায়রনমেন্ট প্রোটেকশন অ্যাক্টের সেকশন ফাইভে এখনই আমাকে ক্ষমতা দেওয়া হয়নি। যদিও অন্যান্য রাজ্যকে দেওয়া হয়েছে। কারণ আমার কাছে জানতে চাওয়া হয়েছে যে আমি এই ক্ষমতা চাই কিন্তু তখন ওরা একটা কন্ডিশন্যাল করেছিলেন। আমি তখন বলেছিলাম যে আপনি কনডিশন্যাল করবেন কি করবেন না সেটা নির্ভর করবে সারকারিয়া কমিশনের রিপোর্টের উপরে। তারপরে আমি লিখে দিয়েছি যে ওদের যে ভাবে দিয়েছেন আমাকে সেইভবে দিন। কারণ মামলা করাটা আমার কাছে খুব একটা সন্তোষজনক ব্যাপার নয়। আমি প্রথম স্টেটমেন্টে বলেছি যে অনেক মামলা আমরা করেছি কিন্তু একটারও নিষ্পত্তি হয়নি। কাজেই টু এন্টার ইন-টু লিটিগেশন, এটা সমস্যা সমাধানের পথ নয়। বরং আমরা দেখেছি যে বার বার ডেকে, পার্স্যু করে, পাবলিক প্রেসার করে, আলোচনা করে নাগরিকদের ডাকলাম, মিউনিসিপ্যালিটিকে ডাকলাম, ওদের ডাকলাম, সমস্ত ইন্ডাস্ট্রিকে একসঙ্গে নিলাম, এদের সকলকে নিয়ে বার বার আলোচনা করে ফল ভাল পেয়েছি বলে আমার মনে হয়েছে। অন্ততঃ এটুকু বলতে পারি যে অ্যান্টি পলিউশন মেজার যা আছে তার একটা টেক অফ স্টেজে এসেছে। এর মধ্যে শ্রমিকদেরও ভূমিকা আছে। শ্রমিকরাও প্রেসারাইজ করতে শুরু করেছে। আমরা একটা অ্যারোজাল প্রোগ্রাম নিয়েছি এক মাসের জন্য। সেখানে আমরা ডেমনস্ট্রেট করছি। আমাদের ছেলেমেয়েরা স্কুল থেকে বেরিয়ে ডেমনস্ট্রেট করছে, আমরা সিমপোসিয়াম করছি। সব মিলিয়ে আমার মনে হচ্ছে আমরা কিছুটা কাজ এগিয়েছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, শ্মশান ঘাটে ইলেকট্রিক চুল্লীর ব্যাপারে টাকা আছে এবং আমরা দেখছি কিছু হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, এই রকম কতকগুলি করার

পরিকল্পনা হলে, গঙ্গার পাশে ইলেকট্রিক চুল্লী কমপ্লিট করতে পারলে এই দূষণ রোধ করা যাবে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** গঙ্গার ঘাটে ঠিক নয়। ঘাট তো কত আছে। আমরা মোটামুটি বড় বড় শহর যেগুলি আছে সেগুলিতে এই ব্যবস্থার কথা ভাবছি। সব ঘাটেই মড়া পোড়ান হবে, সব ঘাটেই চুল্লী করা হবে ইট ইজ এ লং ড্রন প্রসেস। মোটামুটি আমাদের যেখানে কনসেনট্রেশন আছে সেই সব জায়গায় আমরা চেষ্টা করছি। একজাক্ট ডিটেলস পরে বলে দেব নোটিশ দিলে।

**ডি আর ডি এ কর্মচারিদের জন্য রেগুলার ক্যাডার গঠন**

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ডি আর ডি এ কর্মচারীদের জন্য রেগুলার ক্যাডার গঠন এবং সার্ভিস রুল প্রণয়নের বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** হ্যাঁ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই বিষয়ে কেন্দ্রীয় সরকার থেকে কোনও নির্দিষ্ট সুপারিশ রাজ্য সরকারের কাছে পাঠানো হয়েছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এখন পর্যন্ত যা খবর আছে সেটা আমি বলে দিচ্ছি। পশ্চিমবঙ্গে ১৯৮১-৮২ ও ১৯৮২-৮৩ সালে ১৫টি ডি আর ডি এ গঠিত হয়েছিল এবং পরবর্তীকালে ২৪ পরগনা জেলা ভাগ হওয়ার পরে আরও একটি ডি আর ডি এ গঠিত হয়েছে। এই ১৬টি ডি আর ডি এ-এর কর্মীর মোট সংখ্যা বর্তমানে আনুমানিক ৪ শত। তার মধ্যে ৩ শতর কিছু অধিক কর্মী ডি আর ডি এ কর্তৃক সরাসরি নিযুক্ত। বাকি পদের মধ্যে কিছু ফাঁকা আছে এবং অধিকাংশ পদ সরকারি কর্মীদের ডেপুটেশনের দ্বারা পূরণ করা হয়েছে।

বেতনক্রম, অর্জিত ছুটি, বোনাস, মেডিকেল ভাতা এবং কয়েকটি বিশেষ ক্ষেত্রে অগ্রিম (অ্যাডভান্স) দেওয়ার ক্ষেত্রে ডি আর ডি এ কর্মীদের অন্যান্য সরকারি কর্মচারিদের মতোনই আইন-কানুন অনুসৃত হয়। ডি আর ডি এ-এর কর্মীরা কিন্তু সরকারি কর্মচারী হিসাবে স্বীকৃত নয়। তারা স্বশাসিত সংস্থার কর্মী হিসাবে স্বীকৃত।

গত ৪/৫ বছর ধরে ডি আর ডি এ-এর কর্মীরা সরকারি কর্মচারী হিসাবে স্বীকৃত এবং ক্যাডার গঠনের জন্য দাবি জানিয়েছে। সেটা সরকারের বিবেচনাধীন আছে। সরকার এ ব্যাপারে এখনও শেষ সিদ্ধান্ত নেননি।

[1-50—2-00 P.M.]

বিষয়টা সরকারের বিবেচনাধীন আছে এবং সরকার এই ব্যাপারে এখনও পর্যন্ত শেষ সিদ্ধান্তে আসেনি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে

সার্ভিস ক্যাডার গঠন করা এবং ওদের সার্ভিস রুলস প্রণয়ন করার জন্য কোনও স্পেসিফিক সুপারিশ রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন এবং এই ব্যাপারে রাজ্য সরকার মতামত বা রিপোর্ট কিছু পাঠিয়েছেন কি? যদি পাঠিয়ে থাকেন তাহলে রাজ্য সরকার সেখানে কি বলেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ঐ রকম সুপারিশ কিছু পাঠানো হয়নি, বরং তারাই দায়িত্ব অস্বীকার করেছেন। আমরা লিখেছিলাম, আপনারা স্পেসিফিক্যালি বলুন। কিন্তু তা না বলে তারা বলেছিলেন, আপনারা যা পারেন করুন। এখন এই বিষয়ে আলোচনা হচ্ছে, ফর্মাল স্বীকৃতির ব্যাপারে আলোচনা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মন্ত্রী মহাশয় বিবেচনাধীন আছে বললেন এবং পরিকল্পনাগুলির কথা বললেন। আপনি কি এই হাউসকে প্রতিশ্রুতি দিতে পারেন, কতদিনের মধ্যে এই বিষয়টি বাস্তবায়িত করা যাবে, এক্সপেক্টেড ডেটটা বলতে পারেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** বর্তমানে কোনও ব্যাপারে একটা সুনির্দিষ্ট তারিখ দিয়ে বলা শক্ত। তবে এটা আপনি বিশ্বাস করতে পারেন, আমাদের তরফ থেকে আমরা চেষ্টা করছি, যত শীঘ্র সম্ভব এটা করার ব্যবস্থা করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ডি আর ডি এ-র যে কাজ সেই কাজটা অনেক সময় নিয়মিত কর্মচারীরা করে দেন, তার জন্য আপনারা একটা অ্যালাউয়েন্স দেন। এটা কী অন্য স্কীমের ক্ষেত্রে যেমন স্পেশাল কমপোনেন্ট প্ল্যানে সরকারি কর্মচারিদের নিয়মিত কাজের বাইরে করতে হয়, এটা কি এক্সটেন্ড করার কোনও পরিকল্পনা আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ডি আর ডি এ-র একটা গাইডলাইন আছে, এটা আমরা জানি। এখন একটা চেষ্টা চলছে, সব কিছু দিল্লি থেকে সরাসরি কন্ট্রোল করা, মনিটারিং করার। এবার সব কিছু সুপার কম্পিউটার বসিয়ে এন আর ই পি, আই আর ডি পি, আর এল ই জি পি, এইসব আলাদা করে মনিটারিং করার চেষ্টা চলছে। কারণ তাদের মাথায় ঢুকেছে, এই টাকাটা যেন ওদের টাকা। অতএব এই টাকা খরচের হিসাব সমস্ত কেন্দ্র থেকে মনিটারিং করবে। সেইজন্য বলছি, এটা একটা মারাত্মক প্রবলেম। কারণ ওরা পঞ্চায়েতের পঞ্চত্ব প্রাপ্তির ব্যবস্থা করছেন। সেখানে যা ব্যাপার আছে, তাতে আছে পঞ্চায়েতের কোনও এক্সিকিউটিভ পাওয়ার থাকবে না। সমস্ত এক্সিকিউটিভ পাওয়ারটা ডি এম-এর হাতে দেবার চেষ্টা হচ্ছে। সুতরাং সবুর করুন।

## ভাষাচার্য সুনীতি কুমারের গ্রন্থ

***১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৪।) **শ্রী দিলীপ কুমার মজুমদার ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ভাষাচার্য সুনীতি কুমারের অমূল্য এবং দুষ্প্রাপ্য গ্রন্থসামগ্রী দিল্লিতে নিয়ে যাবার ব্যাপারে রাজ্য সরকার অবগত আছেন কি?

**শ্রী সরল দেব ঃ** এইরূপ একটি সংবাদ সংবাদপত্রে প্রকাশিত হইয়াছিল।

**শ্রী তরুণ চ্যাটার্জি ঃ** আপনি কেন্দ্রীয় সরকারের চক্রান্ত সম্বন্ধে ভালভাবে অবহিত হয়ে বললেন? সংবাদপত্রে যখন বেরোল, তখন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে জেনেছিলেন কি, যে নেওয়া হয়েছিল কি না?

**শ্রী সরল দেব ঃ** প্রথম কথা হচ্ছে, সংবাদ নেওয়ার সুযোগ নেই, কারণ দুষ্প্রাপ্য পুঁথি এবং গ্রন্থাবলী উত্তরাধিকারসূত্রে তাঁর উত্তরাধিকারিদের ব্যক্তিগত সম্পত্তি। দ্বিতীয় কথা হচ্ছে, রাজ্য সরকারের যে কেন্দ্রীয় গ্রন্থাগারটি আছে সেটি স্যাচুরেটেড হয়ে গেছে, সেখানে আর কোনও বই রাখার জায়গা নেই সম্প্রতি, গত ২৮ তারিখ থেকে রাজ্য সরকারের কেন্দ্রীয় গ্রন্থাগারটি নতুনভাবে নির্মাণের কাজ শুরু হয়েছে।

**শ্রী তরুণ চ্যাটার্জি ঃ** মাননয়ী মন্ত্রী মহাশয়, আপনি সুনীতিকুমার চট্টোপাধ্যায়ের উত্তরাধিকারিদের সাথে যোগাযোগ করে সংবাদের সত্যতা যাচাই করেছেন কি?

**শ্রী সরল দেব ঃ** না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় জানাবেন কি, সুনীতিকুমার চট্টোপাধ্যায়ের গ্রন্থাবলী বা দলিলগুলি আমাদের এখানকার ন্যাশনাল লাইব্রেরিতে রাখার যথেষ্ট সুযোগ থাকা সত্ত্বেও ভারত সরকারের পক্ষ থেকে দিল্লিতে সেগুলি নিয়ে যাবার যে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে সেই সিদ্ধান্তের বিরুদ্ধে রাজ্য সরকারের পক্ষ থেকে প্রতিবাদ জানিয়ে তাঁদের সঙ্গে ডিটেলস আলোচনা করা হয়েছে কি বা তা করবেন কি?

**শ্রী সরল দেব ঃ** আমি আগেই বলেছি যে, ঐ সমস্ত অমূল্য গ্রন্থাবলীর উত্তরাধিকারী হচ্ছেন প্রয়াত সুনীতিবাবুর সাকসেসররা এবং ন্যাশনাল লাইব্রেরিতে রাখার ব্যাপারে রাজ্য সরকারের কোনও এক্তিয়ার নেই, কারণ ন্যাশনাল লাইব্রেরি ভারত সরকারের অধীনস্ত।

**মিঃ স্পিকার ঃ** সরলবাবু, রাজ্য সরকারের অধিকার না থাকলেও, রাজ্য সরকার এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে লিখতে পারেন, বলতে পারেন। সুতরাং ওগুলো যাতে আমাদের রাজ্য থেকে না নিয়ে যাওয়া হয় তার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে ব্যবস্থা নিতে বলতে পারেন।

**শ্রী সরল দেব ঃ** আমি বলছি, কয়েকটি সংবাদপত্রে এই সংবাদটি প্রকাশিত হয়, কিন্তু যেহেতু ওগুলি রাখার আমাদের নিজেদের কোনও জায়গা নেই, সেহেতু আমাদের পক্ষ থেকে আমরা কোনও উদ্যোগ নিইনি। আমাদের কেন্দ্রীয় গ্রন্থাগারটি কমপ্লিসন হলে আমরা ওগুলি ওখানে এনে রাখবার চেষ্টা করব।

**১৯৫৭ সালের পঞ্চায়েত আইন অনুযায়ী অঞ্চল পঞ্চায়েতের অস্তিত্ব**

***২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে এখনও ১৯৫৭ সালের পঞ্চায়েত আইন অনুযায়ী কোনও অঞ্চল পঞ্চায়েতের অস্তিত্ব আছে কি;

(খ) থাকিলে সেই অঞ্চল পঞ্চায়েতগুলির নাম কি; এবং

(গ) এই সকল অঞ্চল পঞ্চায়েতের অস্তিত্ব রাখার কারণ কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) হুগলি জেলার শ্রীরামপুর-উত্তরপাড়া ব্লকের অন্তর্গত (১) ঘাকলা ও (২) ভদ্রকালি অঞ্চল পঞ্চায়েত।

(গ) পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৫৭ এবং পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন ১৯৭৩ এর ৬ নং ধারা অনুযায়ী কোনও অঞ্চল গ্রাম পঞ্চায়েতের সমগ্র অংশ বিশেষ কোনও পৌরসভার অন্তর্ভুক্ত হলে সংশ্লিষ্ট এলাকায় উপরোক্ত আইন আর কার্যকরি থাকে না। ১৯৭১ সালে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের প্রজ্ঞাপন নং ৭০৭৭/এম-১-এম-১৪৫/৫৯ তাং ২৪-১২-৭১ মাধ্যমে উক্ত দুটি অঞ্চল পঞ্চায়েতের সম্পূর্ণ এলাকা উত্তরপাড়া-কোতরং পৌরসভার অন্তর্ভুক্ত করা হয়। পরবর্তীকালে এই প্রজ্ঞাপণের বৈধতার প্রশ্ন তুলে কলিকাতা হাইকোর্টে একটি মামলা দায়ের করা এবং স্থিতাবস্থা বজায় রাখার জন্য একটি অন্তর্বর্তী আদেশ হয়। এই অন্তর্বর্তী আদেশের পরিপ্রেক্ষিতে মামলা ও ভদ্রকালী ১৯৫৭ সালের পঞ্চায়েত আইন অনুযায়ী অঞ্চল পঞ্চায়েত হিসেবেই অস্তিত্ব বজায় রেখেছে। মামলাটির নিষ্পত্তি এখনও হয়নি।

[2-00—2-10 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় যখন বললেন যে, বর্তমান পঞ্চায়েত আইন অনুযায়ী এ ধরনের অঞ্চল পঞ্চায়েতের কোনও প্রয়োজনীয়তা নেই এবং সরকারের তরফ থেকে হাইকোর্টে মুভ করা হয়েছে তাহলে ঐ অঞ্চলের অধিবাসীরা না পঞ্চায়েত, না মিউনিসিপ্যালিটি, এই রকম স্ট্যাটাসে কত যুগ থাকবে সেটা দেখবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** সেটা তো আপনি জানেন, এই নিয়ে বহুবার আলোচনা হয়েছে। এই মামলার ব্যাপারে ওখানে বেশি ইন্টারেস্টেড হচ্ছে হিন্দ মোটর, আর 'হিন্দ মোটর' মানেই বিড়লা। কাজেই ভাল করে ভাল উকিল দিয়ে ওটার ব্যবস্থা করতে হবে। ভেকেন্ট করতে না পারলে কিছু হবে না। এমনিতেই তো খড়্গ হস্ত, তারপর আবার কনটেম্পটে ফেলবেন?

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** ২০ বছরের উপর হয়ে গেল, তারা পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটি দুটিরই অধিকার থেকে বঞ্চিত।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** ঃ মহামান্য হাইকোর্টের জন্য, সেজন্যই মামলাটি ভাল করে লড়তে হবে। আমার কাছে এলে কি করে কি করা যায় সেটা দেখব।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এটা খুব গুরুত্বপূর্ণ বিষয়—গ্রাম পঞ্চায়েতের পেরিফেরি লোকসংখ্যায় বিভিন্নভাবে ভাগবাটোয়ারার কোনও চেহারা নেই। পঞ্চায়েত ব্যবস্থা প্রবর্তিত হবার পরে এক একটা গ্রাম পঞ্চায়েতে যেভাবে বিভিন্ন রকম আর্থিক অনুদান দেওয়া হয়েছে সুনির্দিষ্ট করার জন্য, তাতে এই অঞ্চলের লোকজন সেইসব সুযোগ কি রকম পাচ্ছে বা আদৌ পাচ্ছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** ঃ প্রশ্নটা হচ্ছে যে, দিতে গেলে ব্যক্তিগতভাবে তো আর দেওয়া যায় না। একটা হচ্ছে যে, মিউনিসিপ্যালিটির ভিতর কিছু সুযোগসুবিধা আছে, আবার গ্রাম পঞ্চায়েত এলাকায় গ্রাম পঞ্চায়েতের নিয়ম কানুন অনুযায়ী কিছু সুবিধা পাওয়া যায়। যারা মিউনিসিপ্যালিটি এবং গ্রাম পঞ্চায়েত কোনটারই মধ্যে পড়ছে না, সেটাতে খুবই অন্যায় হচ্ছে। কিন্তু হাইকোর্টের অর্ডারের জন্য এই পজিশন হয়ে রয়েছে। কাজেই ভেকেট না করলে কিছুই হবে না। এটা হিন্দ মোটরের ব্যাপার। কাজেই মহামান্য হাইকোর্ট তাঁর রায় ভেকেট করলে পঞ্চায়েত অথবা মিউনিসিপ্যালিটি যেখানে হোক অ্যাড করে দিতে পারা যায়।

## Starred Question

(to which written answers were laid on the Table)

### Violation of the provisions of Water (Prevention and Control of Pollution) Act, 1974 and Air (Prevention and Control of Pollution) Act, 1981

***3.** (Admitted question No. *53.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) whether some cases of violation of the provisions of Water (Prevention and Control of Pollution) Act, 1981 are pending in courts;

(b) if so,—

(i) the number of such cases filed in courts in 1986, 1987 and 1988;

(ii) the number of such cases decided by the courts during the last three years;

(iii) the number of such case pending in courts as on 1-1-1989; and

(c) whether the State Government has any proposal to constitute special courts to deal exclusively with air and water pollution cases?

**The Minister-in-charge of the Environment Deptt. :**

(a) Yes. Under the Water (Prevention and Control of Pollution) Act, 1974.

(b) (i) 6 (six) cases, 3 (three) cases, Nil.

(ii) No case has been finally decided by the court during the last three years.

(iii) 14 (fourteen).

(c) The matter may be considered at later stage if situation so warrants.

### Acquired surplus vacant land

***5.** (Admitted question No. *60.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) what steps have been taken to acquire surplus vacant land, under the Urban Land (Ceiling and Regulations) Act, 1976, to be made available to the Housing Department for providing housing to persons belonging to low income categories and economically weaker sections of the community;

(b) how much surplus vacant land has been acquired during the last 3 years (up to 31-1-1989) under the above Act; and

(c) what percentage of the above surplus vacant land has been earmarked for the purpose mentioned above?

**The Minister-in-charge of the Land and Land Reforms Deptt. :**

(a) All possible steps as per provisions of the Urband Land (Ceiling and Regulation) Act, 1976 have been taken to acquire surplus vacant land through the Competent Authorities appointed under the said Act.

(b) During the last three years ending January, 1989 surplus vacant land to the extent of 78,745.38 square metres have been acquired.

(c) *No percentage of the acquired excess vacant land has been earmarked for this purpose. However, so far 34,249.49 square metres of excess vacant land acquired under the said Act have been allotted to the Housing Department of this Govt. for various categories of people including those belonging to the Low Income Group.*

**Financial assistance to the relatives of the dead employees of the Sundarbans Tiger Project**

***9.** (Admitted question No. *199.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) whether the Central Government has sanctioned funds for payment on compassionate grounds to the relatives of the four employees of the Sundarbans Tiger Project who were drowned during the last cyclonic storms;

(b) if so—

(i) the amount sanctioned by the Centre;

(ii) the date of sanction;

(iii) the date on which the amount sanctioned by the Centre was paid to the relatives of the deceased employees; and

(iv) whether any other assistance has been sanctioned by the State Government to the victims?

**The Minister-in-charge of the Forests Deptt. :**

(a) Yes.

(b) (i) Rupees three lakhs only.

(ii) The Govt. of India's relevant sanction order is dated 19th January, 1989.

(iii) Rupees one lakh each have been paid to Smt. Epa Rani Mondal, wife of Nikhil Mondal, Research Officer, Sundarban Tiger Reserve and Smt. Mandira Sen Gupta w/o Barun Sen Gupta, Asstt. Field Director, Sundarban Tiger Reserve on 6-2-89 and 8-2-89 respectively. Rupees fifty thousand each is being paid to legal heirs of Ashit

Mondal, Laskar, Sundarban Tiger Reserve and Shri Chaitanya Sardar, Beatman, Sundarban Tiger Reserve, on proper verification.

(iv) Smt. Epa Rani Mondal, wife of Nikhil Mondal, Research Officer and Shri Biswanath Sen Gupta, Asstt. Field Director are being appointed on compassionate ground, on observance of due formalities e.g. Police Verification, Sm. Mondal, in the post of Clerk-Typist and Shri Sengupta as Deputy Ranger/Forester. Wife of Shri Ashit Mondal, Laskar and eldest son of Shri Chaitanya Sardar, beatman have since been offered apointment in Group 'D' posts.

**Toxic metal pollution in industrial areas**

***11.** (Admitted question No. *498.) **Shri Prabuddha Laha :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) whether the West Bengal Pollution Control Board has conducted any study on the toxic metal pollution in Durgapur and Asansol industrial areas;

(b) if so,—

(i) the findings thereof; and

(ii) the steps taken or proposed to be taken to check such pollution in the area?

**The Minister-in-charge of the Environment Deptt. :**

(a) West Bengal Pollution Control Board has taken up research project on the toxic metal pollution in Durgapur-Asansol industrial area.

(b) (i) The project is yet to tbe completed.

(ii) The industries have already been instructed to take necessary steps to control the discharge of this toxic metals and a constant vigil is maintained.

Some of the industries have already taken remedical measures and a few others are on the job.

A meeting of all the industries in the region was held in

*Asansol and they were requested to undertake the work in time bound basis.*

**কলকাতায় অনুষ্ঠিত গ্রন্থমেলা**

***১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৮।) **শ্রী অশোক ঘোষ ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডিসেম্বর ১৯৮৮ থেকে জানুয়ারি ১৯৮৯ পর্যন্ত রাজ্য সরকার কর্তৃক কলকাতায় অনুষ্ঠিত গ্রন্থমেলায় মোট কতগুলি জেলা অংশ গ্রহণ করে; এবং

(খ) মোট কত টাকার পুস্তক এই মেলা থেকে বিক্রি হয়েছে?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত মেলায় কলিকাতা, হাওড়া ও দক্ষিণ ২৪ পরগনা জেলা অংশগ্রহণ করে।

(খ) এই গ্রন্থমেলায় অংশগ্রহণকারীরা অধিকাংশ বেসরকারি পুস্তক বিক্রয়ের পরিমাণ সঠিকভাবে জানাতে বাধ্য করা যায় না। কাজেই মেলা হইতে মোট পুস্তক বিক্রির সঠিক পরিমাণ বলা সম্ভব নয়।

**Effluent Treatment Plants**

***14.** (Admitted Question No. *506.) **Shri Sadhan Pande :** Will the Minister-in-charge of the Environmnt Department be pleased to state—

(a) whether the State Government has taken steps to monitor the performance of the Effluent Treatment Plants installed in the Water Polluting industries in the State;

(b) If so—

(i) what arrangements have been made for monitoring such performance;

(ii) the findings thereof; and

(iii) the number of such plants which are functioning satisfactorily?

**The Minister-in-charge of the Environment Deptt. :**

(a) Yes (Through West Bengal Pollution Control Board).

(b) (i) The Board has laid down effluent standards for different

categories of industries. The Board arranges for periodical inspection by its technical personnel and effluent samples are corrected and analysed in recognised laboratory to ascertain whether the same meets of the prescribed standards.

(ii) On the basis of the analysis report the Board evaluates the performance of effluent treatment plants as regards whether the quality of effluent meets prescribed standards. Whenever the effluent is found to be in excess of the prescribed standard, legal steps are initiated against the industry, including prosecution in a court of law.

(iii) 22 Nos. of gross water polluting industries have effluent treatment plants which are functioning satisfactorilly.

**Acquisition of land for the Tamluk-Digha Broad Gauge Rail line**

***16.** (Admitted Question No. *61.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Land and Land Reforms department be pleased to state—

(a) whether the State Government has been asked by the Railway authorities to take steps for the acquisition of land for the Tamluk-Digha Broad Gauge line;

(b) if so—

(i) the total area of land required to be acquired by the State Government for this project;

(ii) the total area of land acquired so far;

(iii) the total area of land of which physical possession has so far been handed over to the Railways; and

(iv) the reasons for delay in handing over the required area of land to the Railways?

**The Minister-in-charge of the Land and Land Reforms Deptt. :**

(a) Yes.

(b) (i) Proposal for acquisition of 558.405 acres of land has so far been received from the South-Eastern Railways.

(ii) 184.76 acres plus 200.665 acres requisitioned.

(iii) 385.41 acres.

(iv) There is no delay in handing over possession of the land to the Sourth-Eastern Railways. Steps are being taken to hand over possession of the remaining area of the land on priority basis after observing the required statutory formalities.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The First is from Shri Sudip Bandyopadhyay and Shri Saugata Roy on the subject to alleged rigging in the polls of the Howrah Municipal Corporation and the second is from Shri Subrata Mukherjee on the subject of deterioration of law and order situation in Darjeeling.

The members will get opportunity to raise these matters today during discussion on Governor's Address. Moreover the members may call the attention of the Ministers concerned through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to both the motions. One Member of Party may however read out the text of the motion as amended.

(At this stage, no Congress(I) memb could be found present in the House.)

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention, namely : —

| | | |
|---|---|---|
| 1. | Alleged murder of C.P.I.(M) workers in Darjeeling hill areas after election of Darjeeling Hill Council. | : Shri Gour Chandra Kundu |
| 2. | Alleged attack on Shri Ambica Banerjee, M.L.A. at Howrah on the 5th March, 1989 | : Dr. Sudipto Roy |
| 3. | Alleged violence in civic poll at Howrah on 5th march, 1989 | : Shri Gyan Singh Sohanpal<br>Shri Sudip Bandyopadhyay |

| | | |
|---|---|---|
| | resulting in the death of two persons and injury of Shri Ambica Banerjee, M.L.A. | Shri Supriya Basu and Shri Prabuddha Laha |
| 4. | Power Crisis in West Bengal | : Shri Deba Prasad Sarkar. |

I have selected the notices of Dr. Sudipto Roy, Shri Gyan Singh Sohanpal, Shri Sudip Bandyopadhyay, Shri Supriya Basu and Shri Prabuddha Laha, on the subject of alleged violence in civic poll at Howrah on 5th March, 1989, resulting in the death of two persons and injury of Shri Ambica banerjee, MLA, and also both the notices are taken together.

**Shri Abdul Quiyom Molla :** The statement will be made on 14th March, 1989.

**Mr. Speaker :** Now, I would like to inform the members that I have received a letter from Shri Sachin Sen and also a motion from him. And I have also received two notices of privilege motions from Shri Saugata Roy—one against Shri Malin Ghosh and the other against Shri Kiranmoy Nanda. I will first asked Shri Sachin Sen to read his letter addressed to me as laid on the table of the House and the copies will be circulated. Now, I will ask him to make a brief statement on it.

**শ্রী শচীন সেন ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার কাছে বিগত ২৮শে ফেব্রুয়ারি একটি গুরুতর অভিযোগ করেছিলাম। যাঁদের বিরুদ্ধে আমি অভিযোগ উত্থাপন করেছি, যাঁরা বিশেষত অভিযুক্ত, তাঁরা কেউ সভায় উপস্থিত নেই। ভাল হত, তাঁদের সামনে যদি অভিযোগগুলি উত্থাপন করতে পারতাম। এখন আপনি যদি অনুমতি দেন তাহলে আমি সেই মোশনটা পড়ে দিতে পারি।

**মিঃ স্পিকার ঃ** পড়ুন, তবে আপনার পুরো চিঠিটা পড়বেন না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মিঃ স্পিকার স্যার, ওঁরা তো সভায় অনুপস্থিত।

**মিঃ স্পিকার ঃ** হি উইল অনলি মেক এ স্টেটমেন্ট অন ইট। কি করা যাবে?

**Shri Amalendra Roy :** It is a charge sheet against them.

**Mr. Speaker :** Let him first make his submission.

**শ্রী শচীন সেন ঃ** মিঃ স্পিকার স্যার, ২৭শে ফেব্রুয়ারি, ১৯৮৯, রাজ্যপাল যখন

সাংবিধানিক দায়িত্ব পালন করতে ভাষণ দিচ্ছিলেন, তখন তাঁর প্রতি যে ব্যবহার এবং আচরণ করা হয়েছে সেই সম্পর্কে আমার বক্তব্যে আমি বলেছি তেরজন বিধায়ক যাঁরা সক্রীয়ভাবে অংশগ্রহণ করে রাজ্যপালকে হেনস্থা করেছেন, এমন কি মারধোর পর্যন্ত করেছেন, সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে তার কোনও উদাহরণ, কোনও দৃষ্টান্ত আছে কিনা আমার জানা নেই।

[2-10—2-20 P.M.]

এটা বরদাস্ত করা যায় না, সেইজন্য আমি অভিযোগ উত্থাপন করেছি। অভিযোগটা সেইভাবে আপনার সামনে এবং হাউসের সামনে উত্থাপন করছি। আমি ১৩ জনের বিরুদ্ধে অভিযোগ উত্থাপন করেছি।

This House is of the opinion that the following Members of the West Bengal Legislative Assembly, namely Shri Abdus Sattar, Shri Subrata Mukherjee, Shri Sultan Ahmed, Shri Sadhan Pande, Shri Mannan Hossain, Shri Prabubdha Laha, Dr. Tarun Adhikari, Shri Saugata Roy, Shri Gobinda Chandra Naskar. Shri Satya Ranjan Bapuli, Shri Ashok Ghosh, Shri Amar Banerjee and Shri Supriya Basu committed definite acts of obstruction to the Governor in addressing the West Bengal Legislative Assembly on 27th February, 1989 as required by Article 176(I) of the Constitution of India. That the acts of obstruction committed by the said Members were not only improper and indecent but were also an affront to the Constitution and insult to the Nation; and that all the thirteen Members named hereinabove therefore be suspended till the end of the Current Session. এই হচ্ছে আমার মোশন স্যার।

**মিঃ স্পিকার ঃ** যাঁদের বিরুদ্ধে এই প্রস্তাব তাঁরা এখানে উপস্থিত নেই, তাঁদের এটা শুনতে হবে। সেইজন্য আমি এটা কালকে টেকআপ করব। আপনি শুধু মোশনটা মুভ করলেন।

I have received 2 notices of breach of privilege from Shri Saugata Roy, M.L.A. against Shri Kiranmay Nanda, Minister of State of Fisheries and another against Shri Malin Ghosh, M.L.A. But I do not find Shri Saugata Roy in the House to move his motions. So, these are not moved. Therefore these are rejected.

## MENTION CASES

**Mr. Speaker :** Now Shri Subrata Mukherjee (not present). Now I call upon Shri Satyaranjan Bapuli (not present). Now Mr. Asit Kumar Mal please (not present).

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উল্লেখ করতে চাই। বীরভূম জেলার রামপুরহাট থানায় বেস কয়েকটি

ব্লাক স্টোন কোয়েরি চালু আছে। দীর্ঘদিন যাবত—বিগত ২৬/২৭ দিন থেকে এক মাসের উপর—মালিকপক্ষ এইগুলিকে বন্ধ রেখে দিয়েছে। এখানে প্রায় আড়াই হাজার শ্রমিক কাজ করে এবং তাদের মধ্যে ৯০ ভাগ হল আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ভুক্ত। সেখানে তারা কাজকর্ম পাচ্ছে না। মালিক পক্ষ জবরদস্তী করে লক-আউট ঘোষণা করে রেখে দিয়েছে। মালিকপক্ষ ইউনিয়নের সঙ্গে কোনওরকম কথাবার্তা বলছে না। ফলে শ্রমিক শ্রেণী মারাত্মকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে, বিপদগ্রস্ত হচ্ছে। অপর দিকে প্রশাসনের দিক থেকে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণের কোনও উদ্যোগ দেখতে পাচ্ছি না। আমি আপনার মাধ্যমে উল্লেখ করতে চাই যেন সংশ্লিষ্ট দপ্তর থেকে এই ব্যাপারে যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করা হয়। তা না হলে গরিব তফসিলি জাতি এবং আদিবাসীরা মারাত্মকভাবে সঙ্কটপূর্ণ অবস্থার মধ্যে পড়বে এবং খাদ্যাভাবে চুরি, ডাকাতি এবং খুন-খারাপি আরম্ভ হয়ে যাবে।

**Mr. Speaker :** Dr. Sudipto Roy, please. (Not present). Now Shri Sudip Bandyopadhyay, (Not present). Shri Prabudha Laha, Please. (Not present). I call upon Shri Gobinda Chandra Naskar. (Not present). Now I call upon Shri Deba Prasad Sarkar (Not present).

## PRESENTATION OF REPORT

### Presentation of Second Report of the Committee of Privileges, 1988-89.

**The Chairman (Shri Anil Mukherjee) :** Mr. Speaker, Sir, I beg to present the Second Report of the Committee of Privileges, 1988-89.

### Message regarding Ratification of the Constitution (Sixty-Second Amendment) Bill, 1988.

**Mr. Speaker :** Now Message received from the Rajya Sabha for Ratification of the Constitution (Sixty-second Amendment) Bill, 1988. Secretary to report under rule 181.

**Secretary :** Sir, I beg to report that a Message has been received from the Rajya Sabha Secretariat for the ratification of the amendment to the constitution of India falling within the purview of clause(d) of the proviso to clause(2) of Article 368 thereof, proposed to be made by the Constitution (62nd Amendment) Bill, 1988, as passed by the Houses of Parliament.

Sir, I lay the Message on the Table.

### Presentation of the Thirty-fourth Report of the Committee on Estimates, 1988-89

**Shri Nitai Charan Adak :** Sir, with your permission, I beg to present the Thirty-fourth Report of the Committee on estimates 1988-89 on subjectwise and/or Departmentwise Scrutiny of the Budget Papers to

be undertaken by the concerned Subjectwise/Departmentwise Committees.

**Presentation of the First Report of the Committee on Education, 1988-89**

**The Chairman (Shri Partha Dey) :** Sir, I beg to present the First Report of the Committee on Education, 1988-89.

## LAYING OF ORDINANCES

**The West Bengal Homeopathic System of Medicine (Amendment)**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Ordinance, 1988 (West Bengal Ordinance No. IV of 1988), undr Article 213(2) of the Constitution of India.

**The Calcutta Homoeopathic Medical College and Hospital (Taking Over of management and Subsequent Acquisition) (Second Amendment) Ordinance, 1988.**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Calcutta Homoeopathy Medical College And Hospital (Taking Over of Management And Subsequent Acquisition) (Second Amendment) Ordinance, 1988 (West Bengal Ordinance No. V of 1988), under Article 213(2) of the Constitution of India.

**The D. N. De Homoeopathic Medical College and Hospital (Taking Over of Management And Subsequent Acquisition) (Second Amendment) Ordinance, 1988.**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the D. N. De Homoeopathic Medical College And Hospital (Taking Over of Management And Subsequent Acquisition) (Second Amendment) Ordinance, 1988 (West Bengal Ordinance No. VI of 1988)), under Article 213(2) of the Constitution of India.

**The Bengal Agricultural Income-Tax (Amendment)) Ordinance, 1989**

**Shri Abdul Quiyom Molla :** Sir with your permission, I beg to

lay The Bengal Agricultural Income-Tax (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No. 1 of 1989). under Article 213(2) of the Constitution of India.

## LAYING OF RULES

**The West Bengal Panchayat (Determination and Apportionment of Properties, Funds and Liabilities and Officers and Employees of the Darjeeling Zilla Parishad between the Darjeeling Gorkha Hill Council and the Siliguri Mahakuma Parishad) Rules, 1989**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to lay The West Bengal Panchayat (Determination and Apportionment of Properties, Funds and Liabilities and Officers and Employees of the Darjeeling Zilla Parishad between the Darjeeling Gorkha Hill Council and the Siliguri Mahakuma Parishad) Rules, 1989, issued notification No. 1194/I/Panch/3R-4/88, dated 16th January, 1989.

**Amendments in the West Bengal Panchayat (Election) Rules, 1974**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to lay the amendments in the West Bengal Panchayat (Election) Rules, 1974, issued under notification No. 2799/I/Panch/A-14/88, dated 1st February, 1989.

## LAYING OF REPORT

**The Sixtieth, Sixty-first and Sixty-second Annual Reports on the Working and Affairs of the Westinghouse Saxby Limited for the years 1981--82, 1982-83 and 1983-84**

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to lay the Sixtieth, Sixty-first and Sixty-second Annual Reports on the Working and Affairs of the Westinghouse Saxby Farmer Limited for the years 1981--82, 1982-83 and 1983-84 respectively.

## Laying of Ordinance

**The Darjeeling Gorkha Hill Council (Amendment) ordinance, 1988**

**Shri Abdul Quiyom Molla** : Sir, with your permission, I beg to lay the Darjeeling Gorkha Hill Council (Amendment) ordinance, 1988 (West Bengal Ordinance No. III of 1988, under Article 213(2) of the Constitution of India.

## LAYING OF REPORTS

### Fourteenth Annual Report of the National Textile Corporation (West Bengal, Assam, Bihar and Orissa) Limited for the year 1987-88

**Shri Abdul Quiyom Molla** : Sir, with your permission, I beg to lay the Fourteenth Annual Report of the National Textile Corporation (West Bengal, Assam, Bihar and Orissa) Limited for the year 1987-88.

### Fifth Annual Report and Accounts of the Calcutta Tramways Company (1978) Limited for the year 1986-87

**Shri Abdul Quiyom Molla** : Sir, with your permission, I beg to lay the 5th Annual Report and Accounts of the Calcutta Tramways Company (1978) Limited for the year 1986-87.

### Twelfth and Thirteenth Annual Reports of the Working and Affairs of the West Bengal Livestock Processing Development Corporation Limited for the years 1985-86 and 1986-87.

**Shri Prabhas Phadikar** : Sir, I beg to lay the Twelfth and Thirteenth Annual Reports of the Working and Affairs of the West Bengal Livestock Processing Development Corporation Limited for the years 1985-86 and 1986-87.

### Fourteenth Annual Reports of the Working and Affairs of the West Bengal Dairy and Poultry Development Corporation Limited for the year 1982-83

**Shri Prabhas Phadikar** : Sir, I beg to lay the Fourteenth Annual Reports of the working and affairs of the West Bengal Dairy and Poultry Development Corporation Limited for the year 1982-83.

### Twenty-fifth Annual Report of the Kalyani Spinning Mills Limited for the year 1984-85

**Shri Abdul Quiyom Molla** : Sir, with your permission, I beg to lay the Twenty-fifth Annual Report of the Kalyani Spinning Mills Limited for the year 1984-85.

**Annual Reports of the West Bengal Agro-Industries Corporation Ltd. for the years from 1972-73 to 1981-82**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Annual Reports of the West Bengal Agro-Industries Corporation Ltd. for the years from 1972-77 to 1981-82.

**Mr. Speaker :** Now, Discussion on Governor's Address. I don't find the other opposition Members here. So, I call upon Shri Deba Prasad Sarkar to open.

[2-20—2-30 P.M.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে রাজ্য সরকারের কর্ম প্রয়াস এবং তার বিগত বছরের কার্যকলাপ ও আগামী বছরে তাদের যে কর্ম উদ্যোগ, এই ব্যাপারে তাদের যে সমীক্ষা এবং রাজ্য সরকারের যে অনুসৃত নীতি তা এই ভাষণের মধ্যে দিয়ে ব্যক্ত হয়েছে। এখানে যে কথা বলা হয়েছে ১/২/৩/৪ করে তাতে বলতে চাই, রাজ্যপালের এই ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার যথার্থ চিত্র, বাস্তব চিত্র—যেটা পশ্চিমবাংলার বাস্তব সমস্যা, সেই সমস্যাগুলিকে এড়িয়ে যাওয়া হয়েছে এবং ভাষণের বহু জিনিসের সঙ্গে বাস্তবের কোনও সম্পর্ক নেই। অনেক দাবি সরকার এই ভাষণের মধ্যে দিয়ে করেছেন। প্রথমেই তৃতীয় প্যারাগ্রাফের দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলের জাতিগত সমস্যার কিছু সমাধানের দাবি করা হয়েছে।

হিল কাউন্সিল বিল, দার্জিলিং চুক্তির মধ্য দিয়ে আজকে সেখানে সমস্যার সমাধান হয়েছে, নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে এই সমস্ত কথা বলা হয়েছে। প্রথমত আমি বলতে চাই দার্জিলিং-এ সম্প্রতি পার্বত্য পরিষদের যে নির্বাচন হয়ে গেল সেই নির্বাচন সম্পর্কে শুধু সকল সদস্যের সঙ্গে জি এন এল এফ বিরোধী গোষ্ঠীগুলি নির্বাচন শান্তিপূর্ণ হয়নি এই অভিযোগ করেছে তাই নয়, কংগ্রেস, বামফ্রন্ট সরকারের প্রধান শরিকদল সি পি আই (এম)-এর জেলা কমিটির সম্পাদক মিঃ রাই তিনিও অভিযোগ করেছেন সেখানে যেভাবে নির্বাচন হয়েছে সেটা কার্যত শান্তির পরিবর্তে একতরফা নির্বাচন হয়েছে যার মধ্য দিয়ে জনগণের প্রকৃত রায় আসেনি। সুতরাং নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে, সুষ্ঠু হয়েছে যেটা বক্তব্যের মধ্যে রাখা হয়েছে সেটা বাস্তবের সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়। সেখানে আজকে হিল কাউন্সিল গঠনের পর দিনের পর দিন খুন-খারাপি চলছে। রাজ্যপালের বক্তব্যের মধ্য দিয়ে যেকথা বলতে চাইছেন যে দার্জিলিং-এ শান্তি ফিরে এসেছে যদি সত্যই ফিরে আসত তাহলে সেটা শুভবুদ্ধিসম্পন্ন মানুষের কাছে বাঞ্ছনীয় ছিল কিন্তু বাস্তবে সেটা কতদূর সত্য সে সম্বন্ধে সন্দেহ আছে, সেখানে আজও খুন-খারাপি, সন্ত্রাস অব্যাহতভাবে চলছে, কার্যত এই চুক্তির মধ্য দিয়ে যে সমস্যার সমাধান সেই সমাধান আজও করা যায়নি এবং অতীতের ভুলের মাসুল দিতে হচ্ছে। রাজনৈতিকভাবে যে সমস্যা সমাধানের কথা বলেছিলেন গোড়ায় তার মাসুল আজও দিতে হচ্ছে। দ্বিতীয় কথা হচ্ছে এখানে বহু জিনিস রাজ্যের মূল সমস্যাগুলি সম্পর্কে অনুল্লেখ থেকে গেছে, যেমন রাজ্য একটা অত্যন্ত ভয়াবহ সমস্যার মধ্য দিয়ে যাচ্ছে,

সেই সমস্যা হচ্ছে মারাত্মক বিদ্যুত সঙ্কট। আগামী ২ দিন বাদে মাধ্যমিক পরীক্ষা হবে। কলকাতা এবং গোটা পশ্চিমবঙ্গে আজকে বিদ্যুৎ সঙ্কটকে কেন্দ্র করে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেটা একটা মারাত্মক অবস্থা। রাজ্যে যে কয়টি বিদ্যুৎ প্রকল্প আছে—কোলাঘাট, সাঁওতালদি, ব্যান্ডেল, প্রতিটি ক্ষেত্রে একটা মারাত্মক অবস্থা চলছে। আজকে আমরা দেখতে পাচ্ছি বিদ্যুতের ব্যাপারে সরকার বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের কথা বলছেন। নিশ্চয়ই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা, রাজ্য সরকারের সঙ্গে যে অসহযোগিতা তা দ্ব্যর্থহীন ভাষায় নিন্দা করি এবং সেখানে কেন্দ্রীয় সরকারের যে যোগ্য কর্তব্য পালন করা উচিত বলে যে দাবি উঠেছে সেটা ন্যায়সঙ্গত।

[2-30—2-40 P.M.]

এবং তারজন্য কেন্দ্রীয় সরকারের অবিচারের বিরুদ্ধে নৈতিকভাবে আন্দোলন করবার প্রয়োজন আছে। আমাদের বিদ্যুৎ সঙ্কট দূর করার জন্য বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রকে গড়ে তোলার জন্য রাজ্য সরকার যে প্রচেষ্টা নিয়েছেন সেটা খুবই ভাল প্রচেষ্টা। এবারে দেখলাম আমাদের বার্ষিক যোজনার ১ হাজার ১১৫ কোটি টাকার মধ্যে ৩৮৬ কোটি টাকা বিদ্যুতের জন্য বরাদ্দ করা হয়েছে এবং বক্রেশ্বরকে লক্ষ্য রেখে এটা করা হয়েছে। ভাল কথা। শুধু তাই নয়, এই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলার জন্য রাজ্য সরকার জনগণকে রক্তদান প্রশ্ন উঠেছে, কেন্দ্রীয় সরকার না দিলে জনগণের দ্বারা গড়ে তুলব এগুলি ভাল প্রচেষ্টা। সময় সাপেক্ষ হলেও একদিন যখন এই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র হবে তখন আমাদের বিদ্যুৎ সমস্যার সমাধান অনেকটা হবে। সরকার বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের ব্যাপারে একটা গণ উদ্যোগ নিচ্ছেন, বাজেটে টাকা বরাদ্দ করছেন যোজনা খাতে যেগুলি আমরা কাগজে দেখেছি। সরকার বলছেন কেন্দ্রীয় সরকার টাকা না দিলে ট্যাক্স কালেকসন করে টাকা সংগ্রহ করব। অর্থাৎ প্রতি বছর ১০০ কোটি টাকা হিসেবে ৫ বছরের মধ্যে ৫০০ কোটি টাকা তাঁরা সংগ্রহ করবেন। ভাল কথা। কিন্তু প্রশ্ন হচ্ছে, বিদ্যুতের ক্ষেত্রে পশ্চিমবাংলায় এই যে অচল অবস্থা চলছে তাকে মোকাবিলা করবার জন্য আশু ব্যবস্থা অর্থাৎ ইমিডিয়েট মেজার হিসেবে কি কি পদক্ষেপ নিচ্ছেন? বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র জনগণের স্বার্থে হবে, রাজ্যের মানুষকে বিদ্যুৎ সঙ্কটের হাত থেকে রক্ষা করার জন্য সরকার একটা উদ্যোগ নিচ্ছেন। নিশ্চয়ই এটা ভাল কাজ। কিন্তু বর্তমানে জনগণ যে বিদ্যুৎ সঙ্কটে পড়েছে, পড়াশুনা বন্ধ, কাজকর্ম, চাষবাস বন্ধ হবার জোগাড় এই অচল অবস্থা দূর করার জন্য সরকার ইমিডিয়েট কি কি বাস্তব ব্যবস্থা নিয়েছেন? সরকার যদি সত্যিই জনগণের কথা ভাবেন তাহলে কি কি বাস্তব ব্যবস্থা নিয়েছেন বা নিচ্ছেন এই বিদ্যুৎ সঙ্কট মোচনের জন্য সেটা আমাদের জানা দরকার। এখন থেকে ১২ বছর আগে তাঁরা যেসমস্ত কথা বলতেন তার মধ্যে যুক্তি ছিল। তাঁরা বলতেন কংগ্রেস সরকার এগুলি মেরামত করেনি, রক্ষণাবেক্ষণ করেনি এবং তার মাশুল আমাদের দিতে হচ্ছে। কিন্তু ১২ বছর পর তো আর সেকথা বলা চলে না। এই ১২ বছরে প্রোডাকটিভ ক্যাপাসিটি ইউটিলাইজ করে আপনারা তো একটা জায়গায় আসতে পারতেন। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে গোটা ভারতবর্ষের গড় উৎপাদন ক্ষমতা যেটা বিবেচনা করা হয় তার সঙ্গে তুলনা করলে দেখা যাবে পশ্চিমবাংলার বিদ্যুতের ক্ষেত্রে গড় উৎপাদন অনেক কম। আমাদের প্রোডাক্টিভ ক্যাপাসিটি, ইউটিলাইজেসন অফ প্রোডাক্টিভ

ক্যাপাসিটি ভারতবর্ষের যে গড় তার থেকে পশ্চিমবাংলার গড় অনেক কম। তার মানে আমাদের প্রোডাক্টিভ ক্যাপাসিটি প্রপার ইউটিলাইজেসন হচ্ছে না। বর্তমানে যে একজিস্টিং প্রভিনসিয়াল ক্ষমতা আছে তাকে রিভাইভড, রিইকুইপট এবং মেনটেন করলে এ অবস্থা হত না এবং দেশের জনগণকেও বিদ্যুতের সঙ্কটের হাত থেকে বাঁচানো যেত, এটা কেন করছেন না? তাহলেও প্রশ্ন আসছে বামফ্রন্ট সরকার এই যে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র করতে যাচ্ছেন এবং যার জন্য রক্ত দাও, শ্রম দাও বলছেন এটা কি সত্যসত্যই বিদ্যুৎ সঙ্কট দূরীকরণের প্রচেষ্টা, নাকি আগামী নির্বাচনে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটা আবহাওয়া সৃষ্টি করে তার মাধ্যমে নির্বাচনী বৈতরণী পার হবার চেষ্টা করা হচ্ছে?

এই সন্দেহ মানুষের মধ্যে জাগছে। এই প্রশ্নগুলি আজকে জাগছে, whether it is a genuine step, whether it is a serious step to solve the power crisis. নাকি নির্বাচনী বৈতরণী পার হওয়া? কারণ, মানুষ আজকে কোনও সদুত্তর খুঁজে পাচ্ছে না। এই বিদ্যুৎ সঙ্কট নিরসনের জন্য যে কার্যকর পদক্ষেপ সরকারের গ্রহণ করা উচিত ছিল, সেটা তারা করছেন না, অথচ একটা হ্যালো সৃষ্টি করা হচ্ছে। এই রকম একটা মারাত্মক বিদ্যুৎ সঙ্কটে রাজ্যের জনজীবন সম্পূর্ণ বিপর্যস্ত, অথচ সেই ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোনও সন্তোষজনক বক্তব্য খুঁজে পাওয়া গেল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি গুরুত্বপূর্ণ প্রশ্নে আমরা ভেবেছিলাম যে, রাজ্য সরকার বোল্ডলি এটাকে ফেস করবে। রাজ্য সরকারের বিরুদ্ধে—বামফ্রন্ট সরকারের সর্বোচ্চ স্তরে যিনি আছেন, সেই মুখ্যমন্ত্রীকে পর্যন্ত জড়িয়ে দুর্নীতিকে ভিত্তি করে কতকগুলি প্রশ্ন এসেছে এবং সরকারি নিয়ম ভঙ্গ করে বেঙ্গল ল্যাম্পকে অতিরিক্ত অর্ডার পাইয়ে দেওয়া হয়েছে। মুখ্যমন্ত্রীর নাম সেখানে জড়িয়ে দেওয়া হয়েছে—এই রকম অভিযোগ এসেছে, এইগুলি এসেছে কাগজপত্রে। বেঙ্গল ল্যাম্পকে লোড শেডিং-এর আওতা থেকে রক্ষা করার জন্য একটা স্পেশাল লাইন থেকে কানেকশন দেওয়া হয়েছে। এইসব অভিযোগ এসেছে। আরও অভিযোগ এসেছে যে, বিদেশি মালিক ট্রাম কোম্পানিকে অত্যন্ত সুকৌশলে প্রভূত পরিমাণ টাকা পাইয়ে দেওয়া হয়েছে। উড়িষ্যার একটি ব্ল্যাক লিস্টেড, কালো তালিকা ভুক্ত ওষুধ কোম্পানিকে লাইসেন্স দেওয়া হয়েছে। এই সমস্ত মারাত্মক অভিযোগ নানারকম তথ্য দিয়ে এসেছে। ফলে প্রত্যক্ষভাবে সরকারের একেবারে সর্বোচ্চ স্তর Helm of the Government তাঁর নাম পর্যন্ত জড়িয়ে নানা তথ্য দিয়ে অভিযোগগুলি এসেছে—তাহলে ইট ওয়াজ এক্সপেকটেড যে, একটা তদন্ত হবে। কাজেই এই ব্যাপারে জনসাধারণের সমস্ত সন্দেহ নিরসন করবার জন্য একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন প্রকাশ্য তদন্তের ব্যবস্থা সরকারকে করতে হবে এবং জনগণের মন থেকে এই সন্দেহ দূর করার জন্য তার সত্যতা কতটা আছে সেটা দেখতেই এই তদন্তের ব্যবস্থা করা দরকার। জনগণের পক্ষ থেকে আজকে এই দাবি উঠেছে। অথচ তারা সেটা না করে জনগণকে বলছেন, বামফ্রন্ট সরকারকে ফেলে দেবার জন্য বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে চক্রান্ত হচ্ছে। প্রাকটিক্যালি আজকে কেন্দ্রে রাজীব সরকার বসে আছেন। সেখানেও বোফর্স কেলেঙ্কারি, জার্মান সাব মেরিন, ফেয়ার ফ্যাক্স কেলেঙ্কারি ইত্যাদি বিভিন্ন দুর্নীতির অভিযোগ উঠেছে। সেখানেও রাজীব গান্ধীর সরকার এই সমস্ত অভিযোগের পরিষ্কার জবাব না দিয়ে সেগুলি এড়িয়ে গিয়ে বলছেন, এই দেশের সরকারকে ডিস্টেবিলাইজ করার জন্য ষড়যন্ত্র হচ্ছে, চক্রান্ত হচ্ছে। আসল প্রশ্নের

কোনও উত্তর দিলেন না, সেটাকে এড়িয়ে গেলেন। সমস্ত ব্যাপারটিকে ধামা চাপা দেবার জন্যই এই রকমভাবে বলছেন। অনুরূপভাবে আজকে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে সমস্ত অভিযোগ এসেছে, সেগুলি রাইট হোক বা রংই হোক, সংবাদপত্রে তথ্য দিয়ে যে জিনিসগুলি তারা বের করছে, সেই সম্পর্কে বামফ্রন্ট সরকার বলছেন, এই সমস্ত বুর্জোয়া সংবাদপত্রগুলি বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কুৎসা রটনা করছে, প্রকাশ করছে। এই সংবাদপত্রগুলি সত্যিই যদি কুৎসা প্রকাশ করে, সত্যিই যদি এটা চক্রান্ত হয় তাহলে তাদের উচিত ছিল সকলের আগে প্রকাশ্য তদন্তের ব্যবস্থা করা এবং চ্যালেঞ্জ করে প্রমাণ করে দেওয়া যে, এই সমস্ত অভিযোগগুলি একেবারে ভ্রান্ত। তার ফলে মানুষের সমস্ত সন্দেহের নিরসন হত। কিন্তু তা না করে তারা বলছেন, চক্রান্ত হচ্ছে, কুৎসিত বুর্জোয়া সংবাদপত্রগুলি অপপ্রচার করে বেড়াচ্ছে। এই বিষয়ে প্রকাশ্য তদন্তের ব্যবস্থা হওয়া দরকার। উচ্চ ক্ষমতা সম্পন্ন তদন্ত কমিটি করা বিধানসভার অল পার্টি কমিটি করে তদন্ত করার ব্যবস্থা তারা করেননি। ফলে মানুষের মধ্যে এই সন্দেহগুলিকে আরও ঘণীভূত করতে সাহায্য করছে।

[2-40—2-50 P.M.]

ফলে দুর্নীতির প্রশ্নে এই বিষয়গুলি এসেই যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পর আমি শিক্ষার প্রশ্নে আসি। স্যার, আপনি জানেন আমাদের রাজ্যের শিক্ষার সমস্যা একটা বড় সমস্যা, যাকে এক কথায় বার্নিং প্রবলেম বলা যায়। রাজ্য সরকারের যে শিক্ষানীতি সেই শিক্ষানীতি নিয়ে সারা রাজ্যে হৈ চৈ হচ্ছে, এ সম্পর্কে মৌলিক প্রশ্নও উঠেছে। রাজ্য সরকারের শিক্ষানীতি, ভাষা নীতি, প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেবার প্রশ্ন, প্রাথমিক স্তর থেকে পাশ, ফেল তুলে দিয়ে অটোমেটিক প্রমোশন দেবার প্রশ্ন ইত্যাদি ব্যাপার নিয়ে নানান প্রশ্ন উঠেছিল। পরবর্তী পর্যায়ে তাঁরা আবার মাধ্যমিক স্তরে যে রকম অবৈজ্ঞানিক ইংরাজি সিলেবাস করলেন সে সম্পর্কেও মারাত্মকভাবে সব প্রশ্ন উঠেছে। স্যার, এর ভয়াবহতা সম্পর্কে শুধু আমরা এই বলছি বা সমালোচনা করছি তা নয় বা আমাদের সাথে সাথে দেশের শিক্ষাবিদ, শিক্ষানুরাগী মানুষরাই সমালোচনা করছেন তা নয়. আমরা দেখেছি ওঁদের সরকারে যাঁরা বসে আছেন, ওঁদের শরিক দলেরই একজন মাননীয় সদস্য শ্রী শীশ মহম্মদ সাহেব, তিনি একবার বলেছিলেন, "শিশুমেধ যজ্ঞ চলেছে।" প্র্যাকটিক্যাল এক্সপিরিয়েন্স থেকে ফিল করেই এবং তা ফেস করেই তাঁকে একথা বলতে হয়েছে। এইরকম মৌলিক সব প্রশ্ন উঠেছে। এঁরা প্রথম পদক্ষেপ নিলেন প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়ার। ১৯৭৮ সাল থেকে এর প্রতিবাদে ঝড় উঠেছিল। সেই সময় আমরা দেখেছি, ভাষাচার্য শ্রদ্ধেয় ডঃ সুকুমার সেন থেকে আরম্ভ করে পশ্চিমবঙ্গের বরেণ্য শিক্ষাবিদ, শিক্ষানুরাগী মানুষরা, অভিভাবক, ছাত্র, শিক্ষক সর্বস্তরে মানুষ এর প্রতিবাদ করেছিলেন। তখন ওঁরা বলেছিলেন, প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দিচ্ছি কিন্তু মাধ্যমিক থেকে ইংরাজি ভালভাবে পড়াব। সেদিন ওঁরা বলেছিলেন, প্রাথমিক স্তরে মাদার টাং-এ পাকাপোক্ত হলে ক্লাস সিক্সে গিয়ে ভালভাবে ইংরাজি পড়াব। স্যার, ভারতবর্ষের শিক্ষানুরাগী মানুষরা, শুভবুদ্ধিসম্পন্ন মানুষরা সেদিন বুঝেছিলেন যে জনসাধারণের বিক্ষোভ, প্রতিবাদ এবং প্রতিরোধকে বিভ্রান্ত করার জন্য সরকার একথা বলছেন, আসলে অতীতে পার্থ দে মহাশয় যে কথা বলেছিলেন যে আমরা ধাপে ধাপে ইংরাজি তুলে দিতে চাই সেটাই হচ্ছে আসল। পরবর্তী পর্যায়ে দেখা গেল

মাধ্যমিক স্তরে ইংরাজির যে সিলেবাস ওঁরা করেছেন সেখানে বলেছেন এখানে ইংরাজি হবে কাজ চালাবার মতোন—ফাংসন্যাল, কমিউনিকেটিভ অ্যাপ্রোচ। দেয়ার ইজ নো ডিফারেন্স বিটুইন দি পলিসি অব দি সেন্ট্রাল গভর্নমেন্ট অন দি এডুকেশন পলিসি। স্যার, ভাষাচার্য ডঃ সুকুমার সেন একথা শুনে অত্যন্ত খেদের সঙ্গে বলেছিলেন, ইংরাজি আমলে যেমন খানসামা, বাবুর্চি ইত্যাদিদের কাজে লাগাবার জন্য কাজ চালাবার মতোন যেমন ইনরাজি শেখানোর প্রয়োজন সেইরকম তারা তাদের শেখাতেন আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারও সেই কাজ চালাবার মতোন ইংরাজি আমাদের ছেলেমেয়েদের শেখাতে চাইছেন।

কিন্তু আজকে এখানে আপনারা ব্রিটিস কাউন্সিলের ঐ সাহেব মাস্টার-এর সার্টিফিকেট নিয়ে এলেন। এখানে জানা দরকার যে ইংল্যান্ডে, গ্রেট ব্রিটেনে দ্বিতীয় ভাষা ফ্রেঞ্চ, জার্মানী ইংরেজ ছাত্রদের শিখতে হয় তাদের দ্বিতীয় ভাষা শেখার প্রয়োজনে। আর পশ্চিমবাংলার মানুষকে, ভারতবর্ষের মানুষকে দ্বিতীয় ভাষা হিসাবে ইংরেজি যেটা শিখতে হয়, সেই শেখার প্রয়োজন এক নয়। সেখানে ইংরেজি একটা রিসোর্সফুল ভাষা যেটা তাদের মাদার টাং। সেখানে ফ্রেঞ্চ, জার্মানী কাজ চালাবার মতো ভাষা লিখলে চলে। কিন্তু আমাদের দেশে ইংরাজি দ্বিতীয় ভাষা হিসাবে সেইভাবে শিখলে চলে না। এটা জ্ঞান-বিজ্ঞানের জগতে প্রবেশ করার ভাষা হিসাবে সামগ্রিকভাবে শেখার প্রয়োজন আছে। কাজেই এই দুটো এক নয়। এই দুটোকে এক করে দেখলে চলে না। জ্ঞান-বিজ্ঞানের জগতে প্রবেশ করার ভাষা হিসাবে সামগ্রিকভাবে ইংরাজি শেখবার প্রয়োজনীয়তা আছে। সেজন্য এই দুটো এক নয় এবং এই দুটোকে এক করে দিলে চলে না। আসলে এটার দ্বারা কার্যত ইংরাজি শিক্ষার মাধ্যমে, একটা উন্নত ভাষা শিক্ষার মাধ্যমে যে উন্নত জ্ঞান-বিজ্ঞানের দরজায় যাবার যে রাস্তা সেটাকে বন্ধ করে দেবার একটা ইনডাইরেক্ট পথ, একটা পরোক্ষ পদ্ধতি। এটা অত্যন্ত মারাত্মক এবং এই মেথড অত্যন্ত রং। অথচ সেখানে বলছেন যে ডাইরেক্ট মেথড। অদ্ভুত ব্যাপার। ডাইরেক্ট মেথড কোথায় হয়? ডাইরেক্ট মেথড মানে সেই ভাষাতে কথা বলতে, শিক্ষতে হয়। গ্রামার, ট্রানস্লেশনের মাধ্যমে নয়, ভাষান্তরীন করার মধ্যে দিয়ে নয়, সরাসরি ইংরাজি ভাষা শিখতে হয়, অদ্ভুত কথা। যে ছেলেমেয়েরা ক্লাস ফাইভ পর্যন্ত ইংরাজি ভাষার অক্ষর জ্ঞান হল না, যারা ইংরাজি ভাষার এ বি সি ডি জানল না, ক্লাস সিক্স-এ তাকে এই ডাইরেক্ট মেথডে ইংরাজি শিখতে হবে—অদ্ভুত কথা। এবং সেখানে বাংলায় কোনও কথা বলতে পারবে না। এমন কি মাস্টার মশাইরাও বাংলায় কথা বলতে পারবে না, সব ইংরাজিতে বলতে হবে। টিচার্স ম্যানুয়ালে বলা হয়েছে যে অবজেক্টিভ কি? না, অবজেক্টিভ হচ্ছে যে ক্লাস ফাইভ পাস করার এক বছর পরে সেখানে যাতে স্পন্টানিয়াসলি তার এক্সচেঞ্জ, তার কমিউনিকেশন ইংরাজি ভাষায় হল, এই রকম একটা শিক্ষা তাকে দিতে হবে। যে ছেলে ইংরাজির এ বি সি ডি জানল না ক্লাস ফাইভ পর্যন্ত সে এক বছরের মধ্যে সব শিখে যাবে? তার চিন্তাভাবনার আদানপ্রদান সব ইংরাজির মাধ্যমে স্বতঃস্ফূর্তভাবে করতে পারবে? এটা কি ম্যাজিক রড নাকি? কাজেই এটা অবাস্তব। মাতৃভাষা ডাইরেক্ট মেথড হতে পারে। গোটা মাতৃভাষার পরিবেশটা হচ্ছে মাতৃভাষার অনুকূলে। কিন্তু এখনই যদি ইংরাজি ভাষা খানিকটা ডাইরেক্ট মেথডে শিখতে হয় তাহলে কোথা থেকে শেখানো দরকার? সেটা ফ্রম দি ভেরি বিগিনিং শেখানো দরকার। আজকে নিউরো সার্জন বলুন বা অন্য কোনও মনো বিজ্ঞানী বলুন,

সকলেই বলেছেন যে মাতৃভাষার পর একাধিক ভাষা শেখাতে হয় তাহলে তা শেখার উপযুক্ত বয়স হচ্ছে শিশু বয়স। কারণ তখন তার যে রিসেপটিভ, তার যে গ্রহণ ক্ষমতা, তার অনুকরণ ক্ষমতা অনেক বেশি থাকে। কিন্তু আফটার সার্টেন এজ অর্থাৎ ১০/১২ বছর পরে তার সেই ক্ষমতা একটা ভাষা শেখার পরে যে রেসিসটেন্স ডেভেলপ করবে তাতে রিসেপটিভ অনেক কমে যায়। ফলে কমন সেন্স থেকে বলা যায় এবং নিউরো সার্জন সকলেই বলেছেন যে একাধিক ভাষা যদি শিখতে হয় তাহলে তার উপযুক্ত বয়স হচ্ছে শিশু বয়স। আপনারা সেটা না করে ক্লাস সিক্স থেকে শুরু করেছেন। ফলে এই রকম একটা পরিস্থিতির মধ্যে আজকে অভিভাবকরা পড়েছে। এই সম্পর্কে বহুদিন আগেও হুসিয়ারি দেওয়া হয়েছিল। আজকে বাস্তব অবস্থার মধ্যে পড়ে শিক্ষক, ছাত্র, অভিভাবক সকলেই একটা ভয়াবহ অবস্থার মধ্যে এসে দউ ধরিয়েছে। একটা মারাত্মক অবস্থার সৃষ্টি করেছে। মাধ্যমিক স্তরের যে সিলেবাস, তার ইংরাজি পঠন-পাঠন, সেখানে তার গ্রামার নেই। গ্রামার ছাড়া ভাষা শিক্ষা কি করে হবে? তাহলে কি আলাদা গ্রামার শিখতে হবে? ফলে হোল অ্যাটেম্পটটা আলটিমেটলি ইংরাজি শিক্ষার দরজা বন্ধ করে দেওয়া হচ্ছে। আজকে জয়েন্ট এনট্রান্স থেকে ইংরাজি তুলে দেওয়া হল। কাজেই এন্টায়ার জিনিসটা বোঝা যাচ্ছে যে কোন দিকে যাচ্ছে। প্রাইমারি স্তরে ইংরাজি নেই, মাধ্যমিক স্তরে যে অবৈজ্ঞানিক সিলেবাস এবং তার পঠন-পাঠন সেখানে ইংরাজি পড়বে না। তার ফলে ইংরাজি কিছু শিখবে না। একমাত্র উচ্চশিক্ষার মাধ্যমে ২ বছরের জন্য ইংরাজি, আর ডিগ্রী স্তরে গিয়ে সেটা স্বাভাবিক হচ্ছে।

[2-50—3-30 P.M.]

ফলে এই সব প্রশ্ন নিয়ে আমার বক্তব্য যে প্রাথমিক স্তরে ইংরাজির পুনঃ প্রবর্তন। অন্তত বাস্তব অবস্থার শিক্ষা নিয়ে করা প্রয়োজন। আজকে মাধ্যমিক ক্ষেত্রে অবৈজ্ঞানিকভাবে ইংরাজির সিলেবাস পরিবর্তন করা, জনগণের এই যে দাবি, গণতান্ত্রিক রীতি নীতির প্রতি যদি তাদের ন্যূনতম মূল্যবোধ দেওয়ার যদি প্রশ্নটা থাকে তাহলে এটা মেনে নেবার প্রশ্নটা ছিল। এই সম্পর্কে তাদের যে জবাব দেবার প্রশ্ন ছিল, তারা তা থেকে এড়িয়ে গেলেন। অদ্ভুত ব্যাপার জাতীয় শিক্ষা নীতির তারা এত বিরোধিতা করছেন কেন্দ্রীয় সরকারের, ছাত্রদের সর্বভারতীয় সম্মেলনে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বক্তৃতা দিলেন, দেওয়ালে দেওয়ালে লেখা হল এত কথা, অথচ সেই জাতীয় শিক্ষা নীতি সম্পর্কে তাদের কী বক্তব্য, সে সম্বন্ধে ওখানে স্থান হল না। স্থান পাবে কি করে, কারণ মুখে তারা জাতীয় শিক্ষা নীতির বিরোধিতা করছেন, But in practice, in reality.

তারা কিন্তু জাতীয় শিক্ষানীতিকে কার্যকরি করছেন, যে ওরিয়েন্টেশন প্রোগ্রাম নিয়েছে, আজকে কম্পিউটার কেন্দ্রীয় সরকারের টাকায় বসাচ্ছেন কিছু কিছু স্কুলে, কিন্তু ইন রিয়্যালিটি, ইন প্র্যাকটিস, তারা কিন্তু জাতীয় শিক্ষানীতিকে কার্যকর করে চলেছেন। ফলে আজকে বামফ্রন্ট সরকারের এই যে জনবিরোধী ভাষা নীতি, শিক্ষানীতি, যেগুলো সম্পর্কে আজকে সারা রাজ্যে এত বড় প্রশ্ন উঠেছে, বামফ্রন্ট সরকার সেই সম্পর্কে তাদের কোনও বক্তব্য এখানে রাখলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে রাজ্য সরকারের যে নীতি, যে মৌলিক প্রশ্ন, শ্রমিক কর্মচারিদের, রাজ্যের শিল্পের যে অবস্থা, কারখানাগুলোর যে অবস্থা,

সেখানে যেভাবে লকআউট হচ্ছে, ক্লোজার হচ্ছে, লে অফ একতরফাভাবে মালিকরা ওয়েজ কাট করছে, এক তরফাভাবে যেভাবে মালিকরা ই এস আই-এর টাকা প্রভিডেন্ট ফান্ডের টাকা তছরূপ করছে, শ্রমিকদের উপর এই রকম ভাবে এক তরফা আক্রমণ করছে, যেখানে রাজ্যের লক্ষ লক্ষ শ্রমিক আজকে ছাঁটাই হচ্ছে এবং তারা অসহায় অবস্থার মধ্যে দিন যাপন করছে, যারা আত্মহত্যার পথ বেছে নিচ্ছে, এইরকম মর্মান্তিক সংবাদ আজকে মানুষের কাছে কান সওয়া হয়ে গেছে, প্রায়শই এই জিনিস হচ্ছে, অথচ এই রকম একটা জায়গায় রাজ্য সরকার তাদের এই বন্ধ কলকারখানা খোলার প্রশ্নে মালিকদের বিরুদ্ধে তারা কি পদক্ষেপ নিচ্ছে, তার কোনও নির্দেশ নেই। এবং সেখানে যে আত্ম সমর্পনের নীতি নিয়ে চলছেন, কার্যত গণ আন্দোলনের পথ পরিত্যাগ করে, কার্যত মিল মালিকদের, শিল্পপতিদের, তাদের কাছে আত্ম সমর্পণ এবং গ্রামাঞ্চলে মহাজন, জোতদার, চাপের কাছে আত্মসমর্পণ করে কার্যত তারা আমলাতান্ত্রিক কায়দায়, তাদের সমর্থনের ভিত্তিতে সরকার পরিচালনা করবার চেষ্টা করছেন। যার ফলে এই সারেন্ডার, যার ফলে আগেকার যুক্তফ্রন্ট সরকারের সঙ্গে এখনকার বামফ্রন্ট সরকারের পার্থক্য, আগেকার যুক্তফ্রন্ট সরকার যেটা ছিল, একটা গণ আন্দোলনের হাতিয়ার হিসাবে ছিল। সে মালিকের কাছে, জোতদারের কাছে, শিল্পপতিদের কাছে, দেশি-বিদেশি শিল্পপতিদের কাছে আত্মসমর্পণ করেনি। গণ-আন্দোলনের ভিত্তিতে, জনসমর্থনের ভিত্তিতে সরকারকে পরিচালনা করবার চেষ্টা করেছে, তার জন্য ষড়যন্ত্র হয়েছে, চক্রান্ত হয়েছে, কেন্দ্রীয় সরকার যুক্তফ্রন্ট সরকারকে ফেলে দিয়েছে, সেই যুক্তফ্রন্ট সরকারের যে ভাবমূর্তি, পশ্চিমবাংলার শ্রমিক কর্মচারী, চাষী, মজুর, খেটে খাওয়া মানুষের কাছে ছিল, আজকে ইট ইজ ট্রাজিক হিস্ট্রি, আজকে এটা দুঃখময় ইতিহাস। তারা আজকে গণআন্দোলনের ঝান্ডাটাকে ফেলে দিয়েছে এবং কার্যক্ষেত্রে মুখে যাই বলুন, শ্লোগান যাই বলুন, আজকে তারা মালিকদের সঙ্গে আত্মসমর্পণ করছেন। ফলে আজকে কি কলে-কারখানায়, সর্ব ক্ষেত্রে শ্রমিকদের সর্বনাশ হয়েছে। আজকে যে দুর্নীতির প্রশ্ন, সরকারের এই জিনিসগুলো আসছে, এটা কেন আসছে?

ফলে আজকে প্রশাসনের বিরুদ্ধে দুর্নীতির প্রশ্নগুলি এবং সরকারের বিরুদ্ধে এই জিনিসগুলি আসছে। এটা আমরা দেখছি। এগুলি ব্যক্তিগতভাবে কারও সৎভাবে চলা, না চলার প্রশ্ন নয়। সোসিও-ইক্‌নমিক, পলিটিক্যাল স্ট্রাকচারের পরিপ্রেক্ষিতে, সামাজিক এবং অর্থনৈতিক কাঠামোর পরিপ্রেক্ষিতে সমস্ত কিছুকে বিচার করতে হয়। বর্তমান সঙ্কটগ্রস্ত ক্ষয়িষ্ণু সমাজে একথা ঠিক যে, বামফ্রন্ট সরকারের কাছে নিশ্চয়ই কেউ এই অলীক প্রত্যাশা করে না যে, এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থার মধ্যে পুঁজিবাদের মৌলিক সমস্যার সমাধান বামফ্রন্ট করে দেবে। এই রাষ্ট্র কাঠামোর মধ্যে সরকার তা করে দেবে, এরকম আশা পশ্চিমবাংলার মানুষ করে না। এরকম আশা বামপন্থী মনোভাবাপন্ন মানুষ করে না, গণতান্ত্রিক মনোভাবাপন্ন মানুষ করে না। কিন্তু তারা আশা করে সরকার জনমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে, গণ-আন্দোলনের ওপর ভিত্তি করে সততা এবং নিষ্ঠার সঙ্গে প্রশাসনকে পরিচালনা করবে। কারণ তারা জানে এই ক্ষয়িষ্ণু সঙ্কটগ্রস্ত পুঁজিবাদী সমাজে, পচা-গলা সমাজে, যেখানে সমস্ত গণতান্ত্রিক মূল্যবোধ, মানবতা, নৈতিক-কাঠামো প্রতিদিন ধ্বসে যাচ্ছে সেখানে এরকম একটা প্রতিকূল অবস্থার মধ্যে সরকার পরিচালনা করার ক্ষেত্রে রাজনৈতিক দলের নেতাদের এবং কর্মীদের সমস্ত রকম দুর্নীতি থেকে মুক্ত রাখার জন্য একটা কঠোর সংগ্রামের প্রয়োজন। সেই কঠোর সংগ্রাম

শুধুমাত্র ব্যক্তিগত সদিচ্ছার মধ্যেই নির্ভর করছে না। তার জন্য দরকার একটা সাইনটিফিক প্রসেস। একটা বৈজ্ঞানিক প্রক্রিয়া ফলো করতে হয়। সেটা কি? জনগণের যে চিরন্তন সমস্যাগুলি আছে সেই সমস্যাগুলিকে কেন্দ্র করে, উন্নত রুচি সংস্কৃতি, নৈতিক মূল্যবোধের আধারের ওপর দাঁড়িয়ে গণ-আন্দোলনকে গড়ে তুলতে হবে এবং নিজেদের তার পার্ট অ্যান্ড পার্সেল হিসাবে তার সঙ্গে সক্রিয়ভাবে যুক্ত করতে হবে। এই প্রক্রিয়ার মধ্যে দিয়েই একটা সরকার দুর্নীতিমুক্ত—আপেক্ষিক বা অর্ধ-দুর্নীতিমুক্ত প্রশাসন পরিচালনা করে চলে। যেটা যুক্তফ্রন্ট সরকারের আমলে খানিকটা হয়েছিল এবং তার জন্য পশ্চিমবাংলার মানুষের সামনে সত্যিকারের একটা সংগ্রামের হাতিয়ার হিসেবে যুক্তফ্রন্ট সরকার—শ্রমিক, চাষী, মেহনতী মানুষের কাছে—পৌঁছেছিল। কিন্তু আজকে পশ্চিমবাংলার নামে বামফ্রন্ট সরকার কার্যক্ষেত্রে বামপন্থার নামে যে দৃষ্টিভঙ্গী নিয়ে চলছে তা কার্যত—যে বাম রাজনীতি নিয়ে চলছে—দেশি, বিদেশি পুঁজিপতি শ্রেণী, শিল্পপতি-গোষ্ঠী এবং গ্রামের জোতদার ও ধনী চাষী গোষ্ঠীর কাছে আত্মসমর্পণ করে গণ-আন্দোলন বিমুখ হয়ে সরকার পরিচালনা করছেন। তারই প্রতিফলন সাম্প্রতিক এইসব প্রশ্নের মধ্যে প্রতিফলিত হচ্ছে। খাদ্য সমস্যা দেখুন—আজকে সেখানে কি হচ্ছে? খাদ্যের নাকি রেকর্ড ফলন হয়েছে। রেকর্ড ফলন হয়েছে, কিন্তু সরকারের আজকে কোনও সংগ্রহ নীতি নেই! প্রোকিওরমেন্ট কি হচ্ছে? আপনার মনে আছে কিনা জানি না, স্পিকার মহাশয়, আপনি পুরনো লোক, এখানে অনেক পুরনো লোক আছেন, বিনয়বাবুর মত বর্ষীয়ান নেতা আছেন, তাঁদের মনে আছে কিনা জানি না, কিন্তু আমার আজও মনে আছে—পুরনো রেকর্ড, পুরনো প্রোসিডিংসগুলিতে দেখছিলাম যে, যুক্তফ্রন্ট সরকারের আমলে খাদ্য সংগ্রহনীতি ঠিক করা হয়েছিল,—১০ লক্ষ টন খাদ্যশস্য সংগ্রহ করা হবে, ইট ওয়াজ দি টার্গেট। ভেবে দেখুন ১৯৬৭, ৬৮, ৬৯ সালে, সেই পিরিয়ডে ওটা করা হয়েছিল! আর আজকে খাদ্যের যেখানে রেকর্ড ফলন হচ্ছে সেখানে খাদ্য সংগ্রহ করা হচ্ছে কত? না, এক লক্ষ, কি দেড় লক্ষ টন। নির্মলবাবু আছেন, তিনি এবিষয়ে বলতে পারবেন। কাগজে দেখলাম দেড় লক্ষ টন। কেন? কার কাছে আত্মসমর্পণ? চাল-কলের মালিক, জোতদার, ধনী-চাষীর কাছে। যদি সরকার খাদ্য সংগ্রহের জন্য কঠোর নীতি গ্রহণ করেন তাহলে এই যে, চেন অফ কোরাপসন, একটা ভিসিয়াস সার্কেলকে কেন্দ্র করে একটা ভেস্টেড ইন্টারেস্ট গড়ে উঠেছে তাকে ঘা দিতে হবে, আপনাদের কনফরনটেসনে আসতে হবে এবং গণ-আন্দোলনের সাহায্য ছাড়া তা হবে না। কিন্তু আপনারা গণ-আন্দোলন বর্জন করেছেন, ফলে মিল মালিকদের তোয়াজ করে চলতে হচ্ছে, ধনী চাষীদের, জোতদারদের তোয়াজ করছেন। তাই খাদ্যশস্যের রেকর্ড উৎপাদন হয়েছে, কিন্তু টার্গেট দেড় লক্ষ টন, তাও আদায় হয় না।

মাননীয় নির্মলবাবু আক্ষেপ করে বলছেন যে, মাত্র দেড় লক্ষ টন খাদ্য শস্যও আদায় হচ্ছে না মিল মালিকদের কাছ থেকে। এই হচ্ছে ফলাফল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি লালবাতি জ্বালিয়ে দিয়েছেন, কাজেই আমি বলতে চাই যে, আজকে সরকার এই রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে যে বক্তব্য রেখেছেন তাতে আমি মনে করি পশ্চিমবঙ্গের যে মূল্য সমস্যা, যে বাস্তব সমস্যা এবং সেই সমস্যা সমাধানের ব্যাপারে রাজ্য সরকারের যে চূড়ান্ত ব্যর্থতা এবং কার্যত মালিক শ্রেণীর কাছে তাঁদের আত্মসমর্পণের যে নীতি চলছে সেগুলিকে আড়াল করার জন্য এই প্রস্তাব থেকে তাঁরা দূরে সরে যাওয়ার চেষ্টা করছেন তার সমালোচনা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। এই ঘড়িটা ঠিক নেই। আমরা আবার মিলিত হব বেলা সাড়ে তিনটার সময়।

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

(After recess)

[3-30—3-40 P.M.]

**শ্রী নিরুপম সেন ঃ** মিঃ স্পিকার স্যার, প্রথমে আমি আমাদের মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয়ের উত্থাপিত রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব, সেই প্রস্তাবকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করি। এই প্রস্তাব সমর্থন করার কারণ ব্যাখ্যা করতে গিয়ে আমি মনে করি যে, মহামান্য রাজ্যপালের ভাষণে যে সত্য বিধৃত হয়েছে সারা পশ্চিমবঙ্গের সাথে সাথে সর্বভারতীয় প্রেক্ষাপটে তা অত্যন্ত গুরুত্বপূর্ণ। প্রথমে একথা বলি যে, মহামান্য রাজ্যপালের ভাষণে সঠিকভাবেই উল্লেখিত হয়েছে যে. পশ্চিমবঙ্গের দার্জিলিং জেলার পাহাড়ী অঞ্চলে যে সমস্যা ছিল সেই সমস্যার একটা সমাধান পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার করতে পেরেছেন। সমস্যার সমাধান করতে পেরেছেন বলেই যে ঘটনাটা গুরুত্বপূর্ণ তা নয়; এর গুরুত্ব এবং তাৎপর্য আরও গভীরে। বিশেষ করে সারা ভারতবর্ষের যে রাজনৈতিক পরিস্থিতি, চারিদিকে বিভিন্ন জাতি এবং সম্প্রদায়ের মধ্যে যে অনৈক্য এবং তার সাথে সাথে বিচ্ছিন্নতার যে বিপদ মাথা চাড়া দিয়ে উঠেছে, ঠিক সেই মুহূর্তে যে সঠিক কৌশল এবং নীতি গ্রহণ করা উচিত, বিভিন্ন জাতি এবং উপজাতিদের ক্ষেত্রে যে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী গ্রহণ করা উচিত, সেই বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী গ্রহণ করে সারা ভারতবর্ষে একটা নজির স্থাপন করেছেন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এবং সেটাই আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বিধৃত হয়েছে। মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় তাঁর ভাষণের মধ্যে দার্জিলিং-এর বিষয় উল্লেখ করলেন, কিন্তু এক্ষেত্রে যে গুরুত্ব দেওয়া উচিত ছিল তা তিনি দিলেন না। তিনি আবার নিজেকে একজন মার্কসবাদী বলে মনে করেন, মার্কসবাদের কথা বলে থাকেন তিনি। কিন্তু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার পাহাড়ী এলাকার মানুষের যে অধিকার, সেই অধিকারকে স্বীকৃতি দেবার সাথে সাথে বিচ্ছিন্নতাবাদ প্রতিরোধে যোগ্য ভূমিকা পালন করেছেন। আর এই ভূমিকা যে সরকারই শুধু পালন করেছেন তা নয়, সাথে সাথে মনে রাখা উচিত যে, একসাথে দেশপ্রেমিক মানুষও সেখানে বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে সংগ্রাম করেছেন এবং একটা সঠিক বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী গ্রহণ করে সেখানে সঠিক ভূমিকা তাঁরা পালন করেছেন। তাঁরা সেখানে যে ভূমিকা পালন করেছেন সেটা শুধু পশ্চিমবঙ্গের দার্জিলিং-এর ক্ষেত্রেই নয়, পশ্চিমবঙ্গকে ঐক্যবদ্ধ করবার ক্ষেত্রে এবং সর্বভারতীয় ক্ষেত্রে যখন বিচ্ছিন্নতাবাদী প্রবণতা মাথা চাড়া দিয়ে উঠেছে তার পটভূমিকায় একটা গুরুত্বপূর্ণ এবং সঠিক বৈজ্ঞানিক দষ্টিভঙ্গী। সেই কারণেই এই বিষয়টাকে গুরুত্বের সঙ্গে বিবেচনা করা উচিত এবং রাজ্যপালের ভাষণে সেদিকটাই উল্লেখিত হয়েছে যে, এইরকম একটা গুরুত্বপূর্ণ সমস্যার একটা রাজনৈতিক সমাধান করতে পেরেছেন বামফ্রন্ট সরকার।

দ্বিতীয় প্রশ্নটি রাজ্যপালের ভাষণের যে উল্লেখ করা হয়েছে তাকে আমি ধন্যবাদ জানাই। এই ভাষণে পশ্চিমবঙ্গ সরকারের কয়েকটি সাফল্যের দিক উল্লেখিত করা হয়েছে।

পশ্চিমবঙ্গ সরকারের সাফল্যের দিকটা যখন আলোচনা করা হবে তখন বাস্তব ঘটনার কথাটা মনে রাখা দরকার। পশ্চিমবাংলার এই সাফল্যের উল্লেখ করা মানে এই নয় যে পশ্চিমবাংলার সমস্ত জনজীবনের সমস্ত সমস্যা এবং সঙ্কটের সমাধান করতে পেরেছি, মানুষের যে অশা-আকাঙ্খা সেই আশা-আকাঙ্খার সঠিক রূপ দিতে পেরেছি, তাকে বাস্তবায়িত করতে পেরেছি। বাস্তবে এটা ভাবা ঠিক নয় এবং তা করতে পারা যায়নি। পশ্চিমবাংলার এই সাফল্য কোন পটভূমিকার উপর দাঁড়িয়ে করতে হবে সেটা একবার ভাবা দরকার। আজকে সারা ভারতবর্ষে যে রাজনৈতিক অবস্থা, যে অর্থনৈতিক অবস্থা সেটা বিচার বিশ্লেষণ না করে পশ্চিমবাংলার সাফল্যের কথা যদি পর্যালোচনা করি তাহলে সেটা ভুল হবে। পশ্চিমবঙ্গ সরকারের এই যে সাফল্য সেটা কতখানি এবং তার তাৎপর্য কি সেটা আমার মনে হয় মাননীয় সদস্য উপলব্ধি করতে পারেননি। মাননীয় সদস্যরা সকলেই জানেন এবং মাননীয় স্পিকার স্যার, আপনিও জানেন আজকে সারা ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থা কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। গোটা দেশ একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে এসে দাঁড়িয়েছে। পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য হিসাবে তার থেকে বিচ্ছিন্ন হতে পারে না। সারা দেশ একটা বীভিশিখাময় অবস্থায় এসে দাঁড়িয়েছে। সারা দেশে বেকারত্বে ছেয়ে গেছে। কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি অর্থনীতি এবং কৃষিনীতি তার রেস আমাদের রাজ্যে এসে পড়ছে। এই ভয়াবহ অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমাদের এই রাজ্য সরকার বিগত ১০-১২ বছর ধরে সঠিক ভূমিকা পালন করে যাচ্ছে। গোটা দেশে আজকে বেকারের সংখ্যা দাঁড়িয়েছে সাড়ে তিন কোটি। এই সাড়ে তিন কোটি হল সরকারি নথিভুক্ত বেকার, এর বাইরেও বেশ কিছু বেকার রয়েছে। আমাদের দেশ বিদেশের কাছে ঋণে জর্জরিত। সরকারি হিসাব অনুযায়ী বৈদেশিক ঋণের পরিমাণ ৫০,০০০ কোটি টাকা। তাও আবার এই হিসাব সঠিক নয় বলে জানা গেছে। ইউরোপিও দেশগুলি হিসাবে দেখিয়েছে ভারত সরকারের বৈদেশিক ঋণের পরিমাণ অনেক বেশি এবং তার পরিমাণ ৮০-৮৫ হাজার কোটি টাকাতে দাঁড়িয়েছে। আমাদের দেশে একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে এবং সেইগুলিকে খোলার কোনও পরিকল্পনা ভারত সরকার করছে না। পশ্চিমবাংলাও কারখানা বন্ধ হয়ে যাচ্ছে এবং সেটা পশ্চিমবঙ্গ সরকারের অর্থনীতির জন্য হচ্ছে না। ভারত সরকারের সমগ্র নীতি আমাদের গ্রহণ করতে হচ্ছে তাই তার প্রতিফলন পশ্চিমবাংলায় পড়ছে। সারা ভারতবর্ষে প্রায় দেড় লক্ষাধিক কারখানা বন্ধ হয়ে গেছে। কেন্দ্রীয় সরকারের দেশের ১০ ভাগ লোকের স্বার্থে এক ভয়ঙ্কর শিল্পনীতি গ্রহণ করেছে, ৯০ ভাগ মানুষ এর দ্বারা বঞ্চিত হচ্ছে। ১৯৮০-৮১ সালের রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার সমীক্ষা অনুযায়ী দেখা গেছে আমাদের দেশে গ্রামাঞ্চলের ১০ ভাগ মানুষ গ্রামীণ যে সম্পদ তার .৪ শতাংশের মালিক। শহরের অবস্থা আরও ভয়ঙ্কর, আরও মারাত্মক। শহরাঞ্চলের ১০ ভাগ মানুষ শহরের যে সম্পদ তার মাত্র .১ শতাংশের মালিক। অন্যদিকে আমাদের দেশের ১০ ভাগ লোক আমাদের দেশের যে সম্পদ তার ৯৮ শতাংশের মালিক। আমাদের দেশের অর্থনীতি এইভাবে পরিচালিত হচ্ছে এবং এইভাবে পরিচালিত হওয়ার ফলে বেকারত্ব বাড়ছে, কারখানা আস্তে আস্তে বন্ধ হয়ে যাচ্ছে এবং বিদেশি ঋণে আমাদের দেশ জর্জরিত হয়ে যাচ্ছে। আমাদের দেশ এক ভয়ঙ্কর অবস্থার মধ্যে এসে দাঁড়িয়েছে। এই অবস্থার মধ্যে দিয়ে আমাদের এই বামফ্রন্ট সরকার বিগত ১০-১২ বছর ধরে রাজ্যকে সঠিকভাবে পরিচালনা করে যাচ্ছে। আমাদের যা মনোভাব—ঐক্যের পক্ষে, সংহতির পক্ষে এবং জাতির পক্ষে—সেই দিকে লক্ষ্য রেখে বামফ্রন্ট সরকার সুনির্দিষ্ট

নীতি নিয়ে লড়াই করে চলেছে। কেন্দ্রীয় সরকার সমস্ত ক্ষমতা নিজের হাতে কেন্দ্রীভূত করতে চাচ্ছে। আমাদের দেশের যে কর ব্যবস্থা তার মাধ্যমে আমরা যা সম্পদ সংগ্রহ করি তার বেশিরভাগ কেন্দ্রীয় সরকার নিজের হাতে রেখে দিয়েছে এবং রাজ্যগুলিকে বঞ্চিত করা হয়েছে। আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বার বার বলা সত্ত্বেও কোনও কিছু ফল হয়নি। রাজ্যগুলিতে পরিকল্পনা খাতে যে অর্থ ব্যয় করা হয় তার ৩০ শতাংশ আসে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আর ৭০ শতাংশ রাজ্যগুলি নিজস্ব সম্পদ সংগ্রহ করে নিতে হয়। আমাদের দেশে যে কর ব্যবস্থা চালু করা হয়েছে তাতে দেখা যাচ্ছে, যে কর আদায় হয় তার দুই-তৃতীয়াংশ কেন্দ্রীয় সরকার তার নিজরে তহবিলে জমা রাখে আর এক-তৃতীয়াংশ রাজ্যগুলির জন্য দেয়।

[3-40—3-50 P.M.]

এই রকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে, এই পটভূমিতে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকারের সাফল্যকে আমাদের বিচার করতে হবে। পশ্চিমবঙ্গ সরকারের কোন কোন ক্ষেত্রের সাফল্যের বিচার আমরা করব? এই সরকারের সাফল্যের ক্ষেত্রে বিচার করার ক্ষেত্রে আমাদের বোঝা দরকার যে কোনও কোনও ক্ষেত্রে আমাদের নিজেদের কিছুটা করার সামর্থ আছে। কৃষিক্ষেত্রে আমাদের কিছুটা সামর্থ আছে। কিন্তু অন্যান্য ক্ষেত্রে, যেমন, বৃহৎ শিল্প, বৃহৎ সেচ প্রকল্প, এগুলির জন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদনের উপরে আমাদের নির্ভর করতে হয়। এগুলি আমরা নিজেদের ক্ষমতায় কখনও করতে পারি না। গত কয়েক বছর ধরে রাজ্য সরকারের পক্ষ থেকে তিস্তা প্রকল্প রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকারকে বলা হচ্ছে, রাজ্য সরকারের পক্ষ থেকে এই প্রকল্প রূপায়ণের জন্য অর্থ সাহায্যের কথা বারে বারে করে বলা হচ্ছে, কিন্তু এই দাবি আদায়ের ক্ষেত্রে আমরা আজও সফলতা লাভ করতে পারিনি। এতদ্‌সত্ত্বেও পশ্চিমবঙ্গ সরকারের নিজস্ব যেটুকু ক্ষমতা আছে তাকে সার্থকভাবে ব্যবহারের মাধ্যমে ভূমি-সংস্কারের ক্ষেত্রে সারা দেশের মধ্যে আমরা সর্বোচ্চ স্থান অধিকার করেছি। এটি একটি উল্লেখযোগ্য সাফল্যের পরিচয় বহন করে। ক্ষুদ্র সেচের ক্ষেত্রে আমাদের কিছুটা ভূমিকা আছে। এই ক্ষেত্রে সাফল্য লাভের ফলে আজকে এখানে রেকর্ড পরিমাণ খাদ্যশস্য—এক কোটি পঁচিশ লক্ষ টন—উৎপাদন করেছি। এর ফলে আমরা এখানে রেকর্ড পরিমাণ ধান উৎপাদন করতে পেরেছি। এই সাফল্য পশ্চিমবঙ্গের পক্ষে গর্ব করার মতো সাফল্য—এমন কি এটি সারা বিশ্বের মধ্যে গর্ব করার মতো সাফল্য বলে দাবি করতে পারি। আমরা শিল্পের ক্ষেত্রে প্রসার ঘটানোর জন্য চেষ্টা করছি। কিন্তু এটি রাজ্য সরকারের এক্তিয়ারের মধ্যে পড়ে না। এই ক্ষেত্রে বিশেষ একটি বাধা আছে। এটি আলাদাভাবে কেবলমাত্র আমরা করতে পারি না। এখানে যে সমস্ত রাষ্ট্রায়ত্ত ক্ষেত্র আছে, পাবলিক সেক্টর আছে, তার যদি এখানে তাদের অ্যান্সিলিয়ারি কারখানা গড়ে না তোলে, তারা যদি আমাদের সাহায্য না করে তাহলে এটি করা যায় না। আমাদের দেশে পাবলিক সেক্টর গড়ে তোলা এবং তার সহযোগী অ্যান্সিলিয়ারি শিল্প কারখানা গড়ে তোলার ক্ষেত্রে যে নীতি আছে তা যথাযথভাবে মেনে চলা উচিত। কিন্তু তারা তা মেনে চলে না। ক্ষুদ্র শিল্প ইউনিট গড়ে তোলার ব্যাপারে পশ্চিমবাংলা আজকে সারা বিশ্বে সর্বোচ্চ স্থান অধিকার করার লক্ষ্য অর্জনের জন্য বছরে চোদ্দ হাজার ইউনিট আমরা তৈরি করছি। প্রতিটি ইউনিটে পাঁচ জনের কর্মসংস্থান করতে পারলে সারা বছরে ক্ষুদ্র শিল্পে

পশ্চিমবাংলায় আমরা ৬০ হাজার মানুষের কর্মসংস্থান করতে পারি। কর্মসংস্থানের জন্য আমরা এখানে ক্ষুদ্র শিল্প তৈরি করছি। কিন্তু এত করেও পশ্চিমবাংলার বেকার সমস্যা সমাধান কি করে মিটবে? আপনাদের ছোট বেলায় নল-চৌবাচ্চার অঙ্ক কষেছেন। দুটো পাইপ দিয়ে জল ঢুকছে, আর একটা পাইপ দিয়ে জল বেরিয়ে যাচ্ছে। এই অবস্থায় কত সময়ে চৌবাচ্চাটির জল খালি হবে? কেন্দ্রীয় সরকারের যে সমাজনীতি, শিল্প নীতি যেখানে মোটা পাইপ দিয়ে হাজার হাজার বেকার প্রতি বছর এদেশে বৃদ্ধি পাচ্ছে, সেই অবস্থায় আমাদের রাজ্য সরকারের ক্ষুদ্র ক্ষমতায় কোয়াটার ইঞ্চি পাইপের সাহায্যে কটা ছেলেকে চাকুরি দিয়ে, কৃষিক্ষেত্রে ক'টা গ্রামীণ মানুষের ক্রয় ক্ষমতার উন্নতি ঘটাতে পারবে? এতদসত্ত্বেও কৃষি শ্রমিকদের মজুরি বৃদ্ধির ক্ষেত্রে আমরা উল্লেখযোগ্য সাফল্য লাভ করেছি। ১৯৭৬-৭৭ সালে যেখানে শ্রমিকদের মজুরি ছিল পাঁচ টাকা থেকে সাড়ে পাঁচ টাকা, সেই মজুরির পরিমাণ আজকে বৃদ্ধি পেয়ে পনের টাকায় এসে দাঁড়িয়েছে। আবার চাষের সময়ে ঐ মজুরির অঙ্ক বৃদ্ধি পেয়ে আঠারো টাকা থেকে বৃদ্ধি পেয়ে দৈনিক কুড়ি টাকা পর্যন্ত দাঁড়ায়। আমরা এখানে দৈনিক ক্ষেত মজুরের মজুরি বৃদ্ধি করতে সমর্থ হয়েছি। মাঝারি শিল্প, বৃহৎ শিল্প, যে প্রকার শিল্পের কথা বলুন না কেন, এগুলি কেন্দ্রীয় সরকারের অনুমোদন ছাড়া গড়ে তোলা যায় না। আমাদের হাতে যে ক্ষমতা আছে তা দিয়ে বৃহৎ শিল্প বা মাঝারি শিল্প গড়ে বাংলার মানুষ দীর্ঘদিন ধরে লড়াই করছে। আমরা কেন্দ্রীয় সরকারে প্রথমে বলেছিলাম যে—তোমার এখানে বৃহৎ শিল্প গড়ে তোল, এবং এরজন্য আমাদের পাবলিক সেক্টরের জন্য কেন্দ্রীয় সরকারের যে পরিমাণ অর্থ বরাদ্দ ছিল, আজকে তার পরিমাণ কমিয়ে দিয়েছে—১১ শতাংশ'এর জায়গায় তা বর্তমানে ৭ শতাংশে এসে দাঁড়িয়েছে। এখানে গত ২০-২৫ বছরের মধ্যে কেন্দ্রীয় সরকার কোনও ধরনের বৃহৎ শিল্প গড়ে তোলার উদ্যোগ গ্রহণ করেনি। তারা এখানে বৃহৎ শিল্প গড়ে তুলতে রাজি হয়নি। আমরা এই কারণে ঠিক করেছি যে, আমরা নিজেরাই এটি গড়ে তোলার চেষ্টা করব। আমরা এখানকার শিল্পপতিদের নিয়ে চেষ্টা করব। আমরা যখন চেষ্টা করছি বৃহৎ শিল্প এখানে গড়ে তুলব বলে, কেন্দ্রীয় সরকার তখনই অনুমোদন দেয় না। এমনকি কেন্দ্রীয় সরকার বৃহৎ শিল্পপতিদের বলছে যে পশ্চিমবাংলার বুকে তারা যদি কোনও শিল্প কলকারখানা করে তাহলে তারা কেন্দ্রীয় সরকারের বিষ নজরে পড়বে। শিল্পপতিরা কেন্দ্রীয় সরকারের বিষ-নজরে পড়তে পারে এবং তারা কোনও ভাবেই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সুবিধা পাবে না বলে নিজে থেকেই তারা পিছিয়ে যাচ্ছে।

আমরা এবারে বলেছিলাম যে আমরা নিজেরাই করব। আজকে এই কথা বলা দরকার বারে বারে,—কারণ গত কয়েক বছর ধরে এই বিধানসভায় তুলকালাম আলোচনা হচ্ছে, সংবাদপত্রে আলোচনা হচ্ছে, যে পশ্চিমবাংলার শিল্পক্ষেত্রে শিল্পের একটা নতুন দিক আছে আমাদের এখানে যে সমস্ত শিল্প আছে এই সমস্ত শিল্পই হচ্ছে স্বাধীনতার আগে—বেশিরভাগই হচ্ছে পুরানো। আজকের দিনে নতুন যুগের দিকে তাকিয়ে নতুন শিল্প করতে হবে। সেইজন্যই আমরা পেট্রোকেমিক্যালের কথা তুলেছি, সেইজন্যই আমরা ইলেকট্রনিক্সের শিল্পের কথা বলেছি। এই শিল্পগুলি যদি আমরা গড়ে তুলতে পারি পশ্চিমবাংলার নতুন শিল্প সৃষ্টির সম্ভাবনা করতে পারি, সেইদিকে লক্ষ্য রেখে পেট্রোকেমিক্যালের কথা তোলা হয়েছে। এই শিল্পগুলি যদি গড়ে তুলতে পারা যায় তাহলে তারা সাথে সাথে যে পরিকাঠামো করা দরকার তার

জন্যই আমরা বক্রেশ্বর এবং ইলেকট্রনিক্স শিল্পের কথা বলেছি। এই সমস্ত বিষয়গুলি আমাদের কারুর অজানা নয়, এটা সকলেই জানেন, তবুও বার বার আমাদের এই কথাগুলি বলতে হচ্ছে। সমস্ত তথ্য দিয়ে আমরা দেখেছি এই ধরনের কারখানা হলে পরে পশ্চিমবাংলার শিল্পক্ষেত্রে লাভজনক হতে পারে। আজকে কংগ্রেসি সদস্যরা নেই, কিছুদিন আগেই ওদের সভাপতি বদল হয়ে গেলেন। তিনি কিছুদিন আগে রাজ্য সরকারের উদ্দেশ্যে বলেছিলেন আসুন রাজ্যসরকারের প্রতিনিধিদের নিয়ে, সংবাদপত্রের সাংবাদিকদের সামনে আমরা ডিবেট করব। আমাদের রাজ্য সরকার বলেছিল ঠিক আছে, আমরাও রাজি আছি, আমরাও কাগজপত্র নিয়ে আসতে চাই। কিছুদিন পরে দেখা গেল ওনার পদটাই চলে গেল। আজকে আপনারা তো বললেন না ডি ভি সি যে টাকা নিয়েছে বিদ্যুৎ দেবে বলে, তাদের আজকে কি অবস্থা হয়েছে, সেটা তো আপনারা বললেন না। তারা কত মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ করে পশ্চিমবাংলায়? আজকে যে শ্রেণী সৃষ্টি হচ্ছে তার দিকে তাকিয়ে আমরা বলেছি আগামী ৫/৭ বছরে পশ্চিমবাংলায় যে ক্ষুদ্র কৃষি সেচের প্রসার হচ্ছে এবং পশ্চিমবাংলার বিদ্যুতের চাহিদা যা বাড়ছে, তাতে ৯৩-৯৪ সালে দেখা যাবে ১,০০০ থেকে ১,১০০ মেগাওয়াট বিদ্যুৎ দরকার হবে। বিদ্যুৎ তো রাস্তাঘাটের ফল নয় যে পেড়ে দিয়ে দিলাম, সেইজন্যই আমরা বক্রেশ্বরের কথা বলেছি, বক্রেশ্বরের থেকে ৬শ' মেগাওয়াট বিদ্যুৎ হবে। এটা রাজ্য সরকারকে করতে হচ্ছে, কারণ ওরা করলে পুরো বিদ্যুৎটাই নিয়ে নেবে। তাই ওরা বলল যে, না রাজ্য সরকার করবে না আমরা করব। আমরা জানি কেন্দ্রীয় সরকার যদি করে তাহলে আমরা পুরোটা পাব না। বিদ্যুতের চাহিদা ভবিষ্যতে যখন বাড়বে তখন তো আমরা পাব না। আজকে এই অবস্থাটা দাঁড়িয়েছে। সেজন্য আমরা বক্রেশ্বরের ব্যাপারে লড়াই করছি। সেইজন্যই আমরা বলেছি কেন্দ্রীয় সরকার যদি না করে তাহলে আমরা নিজেরাই করব। আমাদের আত্মমর্যাদা আছে, তাই তো হাজার হাজার শ্রমিক স্বেচ্ছা শ্রম দিয়ে যাচ্ছে, রক্ত দিয়ে যাচ্ছে, ভবিষ্যতে এটা একটা নজির হয়ে থাকবে। আর আজকে ওরা এটাকে উপহাস করছে। মানুষের যদি স্বেচ্ছা-উদ্যোগ থাকে তাঁহলে মানুষ সৃষ্টি করতে পারে, আজকে পশ্চিমবাংলার মানুষের সর্বত্র যে প্রেরণা আছে, আমাদের বিরোধী সদস্যদের সেই প্রেরণাটুকুও নেই।

[3-50—4-00 P.M.]

তার সাথে সাথে কিছু সংবাদপত্র যুক্ত হয়েছে, উপহাস করার চেষ্টা হচ্ছে, পশ্চিমবঙ্গবাসীর এই দাবি, আগ্রহ, আবেগকে তাঁরা উপলব্ধি করতে পারছেন না। পশ্চিমবঙ্গের উন্নয়নের কথা তাঁরা বারে বারে বলেন। তাঁরা অনেকে বলেন যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নিজেরা কিছু করতে পারে না, শুধু কেন্দ্রের ঘাড়ে দোষ দেয়। আমরা কেন্দ্রের ঘাড়ে যখন দোষ দিই তখন দোষ দিই ন্যায়সঙ্গত কারণে। আজকে যাঁরা সমালোচনা করছেন তাঁদের আমি জিজ্ঞাসা করি আজকে পশ্চিমবঙ্গ সরকার যখন নিজে দাঁড়িয়ে নানা বাধাবিপত্তি সত্ত্বেও জনগণকে ডাক দিয়ে সামর্থ্য অনুযায়ী এই কাজ করার চেষ্টা করছেন পশ্চিমবঙ্গকে ধ্বংসের হাত থেকে বাঁচাবার জন্য তখন আপনারা তো এই বিষয়ে এগিয়ে আসছেন না? এই তো আপনাদের লক্ষ্য? সব এসেছেন পোস্টার সাঁটিয়ে যে আমরা নাকি দুর্নীতি করছি। কারা বলছে এইসব কথা—ভূতের মুখে রাম নাম শুনলে আমাদের লজ্জা হয় যে এরা এইসব কথা [illegible] সেদিন দেখলাম রাজ্যপালের ভাষণের সময় ট্রাম কোম্পানির ব্যাপারে বুকে পোস্টার

চলে এলেন। ট্রাম কোম্পানি তো অধিগ্রহণ করেছিলেন সেই সময় যুক্তফ্রন্ট সরকার। অধিগ্রহণের একটা আইন আছে, সেই আইন অনুসারে তাদের কম্পেনসেশন দিতে হয়। সেই কম্পেনসেশন কত হবে এর আগে কংগ্রেস সরকার ঠিক করে দিয়েছিলেন। সেই টাকা দিতে হয়েছে বলে জ্যোতি বসু ব্রিটিশ কোম্পানির দালাল হয়ে গেলেন। আমি জিজ্ঞাসা করি আপনারা কি করলেন? ট্রাম কোম্পানি তো কয়েক হাজার মানুষের মৃত্যুদণ্ড দেয়নি। ভূপাল ইউনিয়ন কার্বাইড কয়েক লক্ষ মানুষকে পঙ্গু করে দিয়েছে, ট্রাম কোম্পানি তো সেই রকম মানুষকে পঙ্গু করে দেয়নি। ইউনিয়ন কার্বাইড আগামী দিনের কয়েক লক্ষ প্রজন্মের ভবিষ্যৎকে অন্ধকার করে দিয়েছে। সেই কোটি কোটি মানুষের জীবনের দাম আপনারা কিভাবে ঠিক করলেন? কোন মূল্যে, কোন যুক্তিতে সেই বহুজাতিক কোম্পানির সঙ্গে ঠিক করলেন? ৩.৫-৪ হাজার কোটি টাকা ক্ষতিপূরণ চাওয়া হয়েছিল, তা কি করে ১ হাজার কোটি টাকা নিচে নেমে এল? কোন যাদুবলে, কোন সুকৌশলে এটা করা হল? এইসব প্রশ্নের জবাব আপনাদের দিতে হবে। আপনাদের মুখে যখন এইসব কথা শুনি তখন অবাক লাগে মানুষের ভাবতে যে মানুষ এইসব কথা বিশ্বাস করবে। এমনকি মার্কিন সংবাদপত্র পর্যন্ত এই কথা বলছে যে ভারতবর্ষের মানুষের দাম এত কম এটা নাকি তাদের জানা ছিল না। লজ্জায় সারা পৃথিবীর কাছে আমাদের মাথা নত হয়ে গেছে। আপনারা ট্রাম কোম্পানির কথা, দুর্নীতির কথা বলছেন। কয়েকদিন আগে দিল্লি থেকে প্রকাশিত দৈনিক সাপ্তাহিকে আমাদের পাশের রাজ্য বিহারের ৪ শতাংশ অফিসের একটা খবর বেরিয়েছে, ১৯৮১ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত সেই অফিসগুলিতে অডিট করা হয়েছে এবং সেই অডিটে ১৭.৫ কোটি টাকার বেশি তছরূপ ধরা পড়েছে ঐ অফিসগুলিতে। পশ্চিমবঙ্গের সংবাদপত্রে সেই খবর বড় বড় করে বেরোয়নি। কি হচ্ছে মধ্যপ্রদেশে? কেন মুখ্যমন্ত্রী পদত্যাগ করলেন মধ্যপ্রদেশের? কারণ কি, না, লটারি কেলেঙ্কারি। কংগ্রেসীরা যখন পোস্টার নিয়ে ঘরে ঢুকে এইসব নিয়ে বাজার গরম করার চেষ্টা করছেন তখন এটা তাঁদের বোঝা উচিত যে সারা ভারতবর্ষের মানুষ এই জিনিস বিশ্বাস করবে না। স্যার, চশমার একরকম কাঁচ বেরিয়েছে, সেই কাঁচ যত রৌদ্রের কাছে যাবে তত সেটা কালো হয়ে যাবে, আর অন্ধকারে থাকলে সেই কাঁচের রঙ সাদা হয়ে যাবে। আমাদের কংগ্রেসি বন্ধুরা সবসময় অন্ধকারে থাকেন, তাই ওঁদের কাঁচের রঙটা সব সময় ফরসা থাকে, কিন্তু যত উজ্জ্বলতার সংস্পর্শে আসেন তত তাঁদের রঙটা কালো হয়ে যায়। তাই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের যে ঔজ্জ্বল্য সেই ঔজ্জ্বল্য যখন তাঁদের চোখের উপর পড়ে তখন ওঁদের চশমার রঙটা কালো হয়ে যায়, সেই ঔজ্জ্বল্য তাঁরা দেখতে পান না এটাই হচ্ছে বাস্তব ঘটনা। আমি একথা আপনাদের বলতে চাই আমাদের বামফ্রন্ট সরকারের যে উজ্জ্বলতা এই উজ্জ্বলতা কোনও একটা ব্যক্তির উজ্জ্বলতা নয়, দূরদর্শনের পর্দায় যাবার আগে কোনও কিছু পাউডারের প্রলেপ লাগিয়ে দিয়ে হাম শোচনা হ্যায়, দেখনা হ্যায়, এই উজ্জ্বলতা নয়, এই উজ্জ্বলতা তৈরি করতে হয়েছে, অর্জন করতে হয়েছে কয়েক দশক ধরে। পশ্চিমবঙ্গের মানুষের বহু সংগ্রামের মধ্য দিয়ে এই উজ্জ্বলতা অর্জন করতে হয়েছে। বহু লড়াই, বহু আত্মত্যাগ, বহু মানুষের কারাবরণ, বহু রক্ত ঝরার মধ্য দিয়ে পশ্চিমবঙ্গের মানুষের এই উজ্জ্বলতা বামফ্রন্ট সরকারের মধ্য দিয়ে প্রতিফলিত। সেই উজ্জ্বল আলোর সংস্পর্শে এসে আপনাদের চোখ যদি কালো হয়ে যায় তাহলে আমাদের কিছু করার নেই। কিন্তু সারা ভারতবর্ষের মানুষ সেই উজ্জ্বলতার দিকে তাকিয়ে একটা মহা প্রলয়ের দিকে চলছে।

আমরা নজরুলের ভাষায় বলতে পারি—প্রলয়কে কি রুখতে পারে বলয় পরা নর্তকী? আজকে আপনাদের বুঝতে হবে প্রলয়কে রোখা যায় না। আজকে সারা ভারতবর্ষে যে জিনিস চলছে সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই বামফ্রন্ট সরকার শুধু পশ্চিমবাংলার নয়, সারা ভারতবর্ষের শ্রমজীবী মানুষ, কৃষিজীবী মানুষ, মধ্যবিত্ত, শ্রমিক কর্মচারিদের সামনে গণতান্ত্রিক আন্দোলনের এক উজ্জ্বল আলো তুলে ধরেছে এবং সেই আলোরচ্ছটায় আপনাদের চোখ ঝলসে যাচ্ছে। আজকে আপনারা দিক ঠিক করতে পারছেন না এবং এটাও বুঝতে পারছেন না আগামীদিনে আপনাদের জন্য কি অপেক্ষা করছে। এখনও যদি সেটা উপলব্ধি না করেন তাহলে বলব, যে পথে আপনারা চলেছেন সেটা বড় ভয়ঙ্কর পথ। আপনারা দাবি করেন আমরা দায়িত্বজ্ঞান সম্পন্ন রাজনৈতিক দল। কিন্তু বাস্তবে দেখছি সেই দায়িত্ববোধের পরিচয় কংগ্রেস (আই)—এর চরিত্রে নেই। তাঁদের কে নেতা, কি তাদের কর্মসূচি, কি তাঁদের আদর্শ কেউ তা জানে না। আপনারা একদিকে বলেন আমরা গান্ধীবাদী, কিন্তু আপনাদেরই একজন নেতা রাস্তায় রাস্তায় মিটিং করে বলছেন, স্টেন গান ধর। বলুন তো, আপনাদের দলে কোনও শৃঙ্খলা আছে, নীতি আছে? কোথাও নেই। একটা রাজনৈতিক দলের মধ্যে কেউ কাউকে মানে না—সবাই নেতা। অর্থাৎ গো অ্যাজ ইউ লাইক। এই সেদিন দেখলাম বিহারে মুখ্যমন্ত্রীসহ অনেক মন্ত্রী পদত্যাগ করলেন প্রধানমন্ত্রীকে সাহায্য করবার জন্য। এইভাবে আপনারা রাজত্ব চালাবেন? যেখানে আপনাদের নিজেদের সরকার রয়েছে সেখানেই তো আপনারা রাজত্ব চালাতে পারছেন না। যেখানে আপনাদের অ্যাবসোলিউট মেজোরিটি রয়েছে সেখানে বিধানসভা চালাতে পারছেন না। এই যাঁদের অবস্থা তাঁরা পশ্চিমবাংলার বিধানসভায় ৪০ জন সদস্য নিয়ে বলছেন, এখানে গণতন্ত্র নেই। আপনাদের দল যেখানে নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠ সেখানে কি অবস্থা সৃষ্টি করেছেন? যেটা আপনাদের নির্বাচিত রাজ্য, যেখানে আপনারা সংখ্যাগরিষ্ঠ সেখানে দেখুন কতবার মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা বদল হয়েছে। এ যেন সেই কারখানার সিফ্‌টিং ডিউটির মতো অবস্থা। ৮ ঘন্টা পর পর বদলি হচ্ছে। নতুন যাঁরা মন্ত্রী হয়ে আসছেন তাঁরা ভাবছেন, কি জানি ২-৩ দিন পর আর থাকব কিনা কাজেই অল্প সময়ের মধ্যে যেটুকু পারি ব্যক্তিগত স্বার্থ গুছিয়ে নেই। আপনাদের দলে কতগুলি মেরুদণ্ডহীন স্তাবক রয়েছে। এর পাশাপাশি দেখুন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার মানুষকে গণতান্ত্রিক পথে চলার জন্য ক্ষমতা দিয়েছে, বিকেন্দ্রীকরণ করে মানুষকে ডাক দিয়েছে নিজেদের সম্পত্তি নিজেদের গড়ে তুলতে হবে।

মানুষও আজ গণতান্ত্রিক পথে চলেছে। যেমন ধরুন, এখানে পৌরসভার নির্বাচন হয়েছে, পঞ্চায়েত নির্বাচন হয়েছে, বিভিন্ন স্তরে গণতান্ত্রিক পথে সমস্ত ব্যবস্থা পরিচালিত হচ্ছে, স্কুল, কলেজও সেইভাবে পরিচালিত হচ্ছে। এই অবস্থা দেখে গোটা ভারতবর্ষের মানুষ আশান্বিত হয়েছে। পশ্চিমবাংলার এই আন্দোলন সারা ভারতবর্ষের পথ নির্দেশ বা দৃষ্টান্ত হিসেবে পরিচিত হয়ে রইল এবং সেটাই মাননীয় রাজ্যপালের ভাষণে প্রতিফলিত হয়েছে। মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা শুধু পশ্চিমবাংলার রাজনৈতিক পটভূমি নয়, পশ্চিমবাংলার অর্থনৈতিক সাফল্য নয় বা বামফ্রন্ট সরকার [illegible] উন্নতিসাধনে কি করেছেন সেটাই নয়—এর মধ্যে নিহিত রয়েছে আগামীদিনে সারা ভারতবর্ষের জন্য বিকল্প পথের সন্ধান, ভারতবর্ষের ঐক্য রক্ষার প্রশ্ন এবং অর্থনীতি, শিল্পনীতির ক্ষেত্রে বিকল্প ব্যবস্থার কথা।

রাজ্যপালের ভাষণে এই সমস্ত গুরুত্বপূর্ণ জিনিসগুলি প্রতিফলিত হয়েছে বলে একে একটা ঐতিহাসিক দলিল বলে পরিচয় দেওয়া যায়। মাননীয় সদস্য ননী কর মহাশয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি এবং আশাকরি সমস্ত মাননীয় সদস্যগণ একে সমর্থন করবেন। একথা বলে আমি বক্তব্য শেষ করছি।

[4-00—4-10 P.M.]

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গভীর বেদনা নিয়ে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। বেদনা নিয়ে বলছি এই কারণে যে, রাজ্যপাল ভাষণ দেবার সময় বিরোধীদের আচার-আচরণ দেখে আমাদের মনে হয়েছিল সংসদীয় গণতন্ত্রকে ওরা হত্যা করতে চায়, সংসদীয় গণতন্ত্রকে বন্ধ করতে চায় এবং ওদের এই আচরণের মধ্য দিয়ে এই শঙ্কাই আমাদের মনে জেগেছে। আজকে মানুষকে আরও সজাগ ও সংহত করার সময় আমাদের এসেছে যে, দেশের গণতন্ত্র আজকে বিপন্ন। আজকে বিরোধীরা সভায় উপস্থিত নেই। স্বাভাবিকভাবেই ওদের বক্তব্য না শুনে কি বক্তব্য রাখব? তবে মাননীয় দেবপ্রসাদবাবু এখানে উপস্থিত আছেন এবং গোটা বিরোধীপক্ষ থেকেই উনি এখানে বক্তব্য রেখেছেন। আলোচনা করতে গিয়ে উনি যে মূল বিষয়গুলি সভার সামনে উপস্থাপিত করেছেন, তাতে দেখা যাচ্ছে মোটামুটিভাবে শিক্ষা ক্ষেত্রেই বেশি জোর দিয়েছেন। তার সেই ভাষণের মধ্য দিয়ে এই কথা পরিষ্কার হয়ে বেরিয়ে এসেছে, পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষানীতি হচ্ছে ত্রুটিপূর্ণ শিক্ষানীতি। আলোচনার বেশিরভাগ সময়েই উনি প্রাথমিক স্তরে ইংরাজি ভাষা চালু করা, না করার মধ্যেই বক্তব্য সীমাবদ্ধ রেখেছেন। মাননীয় সদস্য যেভাবে বক্তব্য এই সভায় উপস্থাপিত করেছেন তাতে আমাদের এটা মনে হল যে, কেন্দ্রীয় সরকারের পরিপোষক যে শিক্ষানীতি, সেই নীতির কথাই তিনি বলতে চেয়েছেন। আমাদের এই কথা জানতে হবে যে, আমাদের এই দেশের শতকরা ৭০ ভাগ লোকেরই কোনও অক্ষর জ্ঞান নেই। সুতরাং সেই অবস্থা বিচারবিবেচনা করে একটি সরকার তার শিক্ষানীতি তৈরি করেন এবং যেহেতু বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের সরকার, গরীব লোকের সরকার, সেইজন্য এই প্রশাসনটিকে সামনে রেখেই তার শিক্ষানীতি তৈরি করতে হয়েছে। দেবপ্রসাদবাবু জানেন কিনা জানি না—আমাদের দেশে ১০ লক্ষের মতো গ্রাম আছে। তার মধ্যে ৫ লক্ষ গ্রামে আজও কোনও প্রাথমিক স্কুল নেই। কিন্তু এই ১০ বছরের মধ্যে পশ্চিমবঙ্গে এমন কোনও গ্রাম নেই, যে গ্রামে কোনও প্রাথমিক স্কুল নেই। এটা আমাদের একটা বিরাট সাফল্য। শিক্ষা ব্যবস্থার তৃণমূল হচ্ছে প্রাথমিক স্তর। কাজেই প্রাথমিক স্তরে যদি এই পরিকাঠামো তৈরি করতে না পারা যায় তাহলে এই যে ব্যাপক অক্ষর-জ্ঞানহীন লোক আছে, তাদেরকে সাক্ষরতায় নিয়ে আসার যে আন্দোলন চলছে সেই আন্দোলন কখনই ফলপ্রসু হতে পারে না। সুতরাং সেই দিকে লক্ষ্য রেখে প্রাথমিক স্তরে সাধারণ ছেলেমেয়েদের অধিক মাত্রায় লেখাপড়া শেখার সুযোগ করে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। শিক্ষা ক্ষেত্রে এই হচ্ছে আমাদের লক্ষ্য। সুতরাং ইংরাজি পড়ানো হবে কি, হবে না, এটা আমাদের সামনে বড় প্রশ্ন নয়। কেন্দ্রীয় সরকার সারা জেলায় একটি স্তরে মডেল স্কুল চালু করেছেন, আর ইংরাজি পড়া হবে কি. হবে না. মোটামটি একই জায়গায় গোটা জিনিসটি এসে দাঁড়িয়েছে।

প্রাথমিক স্তরে ইংরাজি হবে কি হবে না আর সমস্ত লেখাপড়ার উৎস বন্ধ করে দিয়ে

চালু কর মডেল স্কুল—ইংরাজি শেখা আর একটা করে মডেল স্কুল এটা মোটামুটি একই লাইনে এসে দাঁড়িয়েছে। কাজেই কেন্দ্রীয় সরকারের যে শিক্ষানীতি—দেবপ্রসাদবাবু যেটা বললেন তাতে মনে হয় সেই শিক্ষানীতিরই তিনি সমর্থন করলেন। তা না করলে খোলা চোখে দেশে পশ্চিমবঙ্গের এই অবস্থায় বামফ্রন্ট সরকারের শিক্ষা ক্ষেত্রে যে সাফল্য সেটা তাঁর স্বীকার করা উচিত ছিল। কারণ বিরোধিতার শুধু নেতিবাচক নয়, ইতিবাচক দিকও একটা আছে, কাজেই তাঁর সেটা স্বীকার করা উচিত ছিল। তারপর উনি কেন্দ্রের বঞ্চনা নিয়ে অনেক কথা বললেন এবং কংগ্রেসীরা যা সাধারণত বলে থাকেন যে বামফ্রন্ট সরকার তাঁর ব্যর্থতা ঢাকবার জন্য "কেন্দ্রে বঞ্চনা" এটাকে একটা স্লোগান করে নিয়েছেন হুবহু সেইরকম বক্তব্য তিনি রাখলেন এবং বললেন যে কেন্দ্রের উপর সমস্ত দায়দায়িত্ব চাপিয়ে দিয়ে এঁরা নিজেদের ব্যর্থতা ঢাকতে চাইছেন। কিন্তু আসলে কি তাই? আসলে কি উনি মনে করেন না যে হলদিয়া পেট্রো কেমিক্যালস নিয়ে কেন্দ্রের আচার-আচরণ সঠিক নয়? আসলে কি উনি মনে করেন না যে বক্রেশ্বর নিয়ে কেন্দ্রের যে সিদ্ধান্ত সেই সিদ্ধান্ত বঞ্চনা নয়? উনি কি মনে করেন না যে হলদিয়া পেট্রো কেমিক্যালস প্রোজেক্ট হলে আমাদের রাজ্যের শিল্পের অবস্থার নিশ্চয় পরিবর্তন হত? এগুলি যদি না মনে করেন তাহলে আমি বলব, এটা তাঁর ব্যর্থতা। হলদিয়া পেট্রো কেমিক্যালস যে আজকে রাজনৈতিক কারণে দেওয়া হচ্ছে না সেটা তো দিনের আলোর মতোনই স্পষ্ট, এটা বুঝতে তো কোনও অসুবিধা নেই। আমরা জানি, পশ্চিমবঙ্গে শিল্পের সম্প্রসারণ হোক কেন্দ্র তা চান না এবং সেটা বার বার প্রমাণিত হয়ে গিয়েছে। কাজেই পশ্চিমবঙ্গ সরকার তাদের ব্যর্থতা ঢাকবার জন্য কেন্দ্রের বঞ্চনাকে স্লোগান হিসাবে ব্যবহার করে এটা সঠিক নয়। কৃষিক্ষেত্রে আমাদের অগ্রগতি হয়েছে, আমাদের সাফল্যও আছে। সেই সাফল্যটা কিন্তু উনি স্বীকার করলেন না। হ্যাঁ, উৎপাদন হরিয়ানা, পাঞ্জাবে বেড়েছে কিন্তু সেখানে একটা মৌলিক পার্থক্য তাদের সঙ্গে পশ্চিমবঙ্গের আছে। সেটা কি? সেটা হচ্ছে, পাঞ্জাব হরিয়ানায় কৃষিজমির মালিকানা এবং আজকের পশ্চিমবঙ্গের কৃষি জমির মালিকানার মধ্যে মৌলিক পার্থক্য আছে। ভূমি সংস্কারের একটা আইন থাকা সত্ত্বেও পাঞ্জাব, হরিয়ানায় তার কাজ হয়নি, সেখানে বৃহৎ ফার্মিং আছে এবং বিত্তশালি কৃষকরা সমস্ত প্রযুক্তির সুযোগসুবিধা ব্যবহার করে ব্যাপক উৎপাদন বাড়াচ্ছে এবং তা কুক্ষিগত করে রাখছে। পশ্চিমবঙ্গের ব্যাপার স্বতন্ত্র। এখানে গরিব কৃষকরা হাতে জমি পেয়েছেন। উনি ১৯৬৭ সালের যুক্তফ্রন্টের কথা বললেন।

[4-10—4-20 P.M.]

তিনি যুক্তফ্রন্টের আমলে খাদ্যশস্যের উৎপাদনের কথা বললেন, কিন্তু আজকে পশ্চিমবঙ্গের যে কৃষিজমি তার শতকরা ৫৬ ভাগ হচ্ছে গরিব এবং প্রান্তিক চাষীর হাতে। সারা ভারতবর্ষে যে খাস জমি বিলি করা হয়েছে তার ১/৫ অংশ হচ্ছে পশ্চিমবঙ্গে। সুতরাং গরিব কৃষকের হাতে জমি দেওয়া হয়েছে। আজকে উৎপাদন যে বৃদ্ধি হবে তার পিছনে নানা রকম প্রতিবন্ধকতা রয়েছে। বৃহৎ সেচের কথা বলা হয়েছে, তিস্তার কথা বলা হয়েছে। যেখানে বৃহৎ সেচ অনিশ্চিত সেখানে এক মাত্র প্রযুক্তিগত ব্যবহার করে উৎপাদন বাড়ানো চলে। আমাদের রাজ্যে যেখানে বৃহৎ সেচের সুযোগ অনিশ্চিত সেখানেও আমরা উৎপাদন বাড়াতে পেরেছি। ১৯৭৭ সালে এখানে ৭০/৭৫ লক্ষ মেট্রিক টন উৎপাদন হয়েছে। আজকে সেখানে প্রায়

১ কোটি উৎপাদন দাঁড়িয়েছে। এটা একমাত্র প্রযুক্তিগত ব্যবহারের জন্য হয়েছে এবং এটাকে সঠিকভাবে গরিবের কাছে পৌছে দেবার পরিকাঠামো এই সরকার তৈরি করতে পেরেছে। আজকে এর ফলে সফলতা দেখা দিয়েছে। উনি রেশনিংয়ের কথা বলেছেন। আমি কেন্দ্রের আর একটি বঞ্চনার নজির এখানে তুলে ধরতে চাই। ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন খাবার এখানে সরবরাহ করার কথা। সেখানে এখন কি দাঁড়িয়েছে? মাত্র ৬৪ হাজার মেট্রিক টন দেওয়া হয়েছে বাকিটা কাটল করা হয়েছে। ৫০ ভাগ সরবরাহ বন্ধ করে দেওয়া হয়েছে। তবুও পশ্চিমবঙ্গে রেশনিং ব্যবস্থা চলছে। এটা কি সাফল্য নয়? এই সমস্ত সাফল্য ওনার চোখে পড়ে না। ওনার সমস্ত ভাষণের মধ্যে আজকে কংগ্রেসিদের সুর ফুটে উঠেছে। পশ্চিমবঙ্গ সরকার যেসমস্ত কাজ করেছে, পশ্চিমবঙ্গ সরকারের যে সমস্ত সাফল্য সেটাকে স্বীকার করার মত মানসিকতা উনি আজও তৈরি করতে পারেননি। কারণ কংগ্রেস যে দৃষ্টিকোণ থেকে সমস্ত জিনিস দেখে আজকে মার্কসবাদী বলে তিনি নিজেকে পরিচয় দিলেও সেই একই দৃষ্টিকোণ থেকে এগুলিকে দেখছেন। এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। এই কথাগুলি বলে আমি রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এখান এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দুঃখের সঙ্গে কয়েকটি কথা এই সভায় পেশ করবার জন্য আমি দাঁড়িয়েছি। আমার কথা শুনে মনে হতে পারে যে এইসব কথা রাজ্যপালের বক্তৃতার সমর্থনে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে সেটা আলোচনা করতে গিয়ে কি করে উঠে। পাছে একটা কথা ওঠে যে আপনি ইন্ডালজেন্স দিচ্ছেন সে জন্য আমি এখানে উল্লেখ করছি। আমি হাউসের সামনে একটা নজির রেকর্ড করতে চাই এবং তার ভিত্তিতে এখানে দাঁড়িয়ে কতকগুলি কথা বলতে চাই যেগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি এ আর মুখার্জির পেজ ৬০ খুলে দেখেন তাহলে দেখবেন যে সেখানে একটা নজির উল্লেখ করা হয়েছে। সেখানে বলা হয়েছে the constitution provides that the debate is to be on point raised by the speach in practice debate is allowed on matters which are not reference to in the speech—House of the people. Debates, 1952, Vol-I, Page-88.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার খুব দুঃখ হচ্ছে এই কারণে যে আজকে এমন একটা ঘটনা, আমি জানি না, কি কারণে, তবে যতটা কানাঘুষো শুনেছি বিরোধী দল ওয়াক আউট করেছে। কেন করেছে?

**মিঃ স্পিকার :** হাউসে এসে চলে গেলে তবেই ওয়াক আউট করা হয়, আপনি বলতে পারেন ওরা অ্যাবস্‌সেন করেছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** আপনি [illegible] বলুন, যেভাবে বলুন, তাঁরা উপস্থিত নেই। ২৭ তারিখে যে লজ্জাজনক ঘটনা। সেই ঘটনার পর তাদের একটা মাত্র কর্তব্য ছিল হাউসে এসে রাজ্যপালকে নিগ্রহ করার জন্য ক্ষমা চাওয়া নিঃশর্তভাবে। এটা আমি বলছি কেন? ওরা নেহেরু সেন্টিনারি পালন করছেন, ৩০০ কোটি টাকা খরচ করবেন সেইজন্য। ওরা নেহেরুকে মানেন? নেহেরুকে ওরা চেনেন, জানেন? বোধ হয় জানেন না। সুতরাং ৩০০ কোটি টাকা

কোথায় যাবে, আমার সন্দেহ হচ্ছে। সেইজন্য একটু নেহেরু কী, ওদেরকে জানানো দরকার। রাজ্যপালকে অপমান করার পরে, নিগ্রহ করার পরে শারিরীকভাবে, তারপর যারা বলছেন বয়কট করব, নিরাপত্তা নেই, হেন করব, তেন করব—যে হাউসে রাজ্যপালের নিরাপত্তা নেই—কেন নেই? এ কি ধরমবীর? ইকোয়েট করছেন? বললেন, আপনারা তো একদিন ধরমবীরকে অপমান করেছিলেন। ধরমবীর কি করেছিলেন? তিনি লিগ্যালি কনস্টিট্যুটেড গভর্নমেন্টকে ইললিগ্যালি ফেলে দিয়েছিলেন এবং তারপর তিনি হয়েস্ট করেছিলেন একটা মাইনরিটি গভর্নমেন্ট এই রাজ্যের উপর। কোনও অধিকার তার ছিল না এবং হি হ্যাড টু পে ফর দ্যাট এবং সেদিন পশ্চিমবাংলার বিধানসভা যেভাবে রিঅ্যাক্ট করেছিল, সেটা যে সঠিক ছিল, পরবর্তীকালের ইতিহাস তা প্রমাণ করেছে। অন্য সব ইনস্টিটিউশনের কথা আমি বাদ দিচ্ছি, গভর্নরস কমিটি এটা আপহোল্ড করেছে। বলেছে এইভাবে মেজরিটি, মাইনরিটি ডিটারমাইন করা যায় না, এটা হাউসে করতে হয়। অল ইন্ডিয়া স্পিকার্স কনফারেন্সে এমার্জেন্ট মিটিং অব দি স্পিকার্স, সেখানে সঞ্জীব রেড্ডী দ্ব্যর্থহীন ভাষায় বলেছিলেন ভুল করা হয়েছে, ধরমবীর ভুল করেছেন। যেদিন চিফ মিনিস্টার বিধানসভা ডেকেছিলেন, সেদিনই বিধানসভা বসানো উচিত ছিল। ইতিহাস প্রমাণ করে দিয়েছে। হাউ ডু ইউ ইকোয়েট দি টু সিচুয়েশনস? কী করেছেন? এই ভদ্রলোক বিদগ্ধ মানুষ, যাদের কিছু কান্ডজ্ঞান আছে, তারা সকলেই একবাক্যে এই মানুষকে শ্রদ্ধা করেন। অপরাধ কী? ওরা বোধ হয় মনে করলেন, যেহেতু ম্যান্ডেটারি প্রভিশন যে রাজ্যপাল যদি বক্তৃতা না দেন, তাহলে বাজেট অধিবেশন বানচাল হয়ে যাবে। সুতরাং আমরা গুটি গুটি পা পা করে পেছনের দরজা দিয়ে এখানে বসে যাব।

[4-20—4-30 P.M.]

জানি না এসব ভেবেছিলেন কিনা। রাজ্যপাল কাদের ভাষণ পড়েন, কি তাঁর অপরাধ? রাজ্যপাল কি ভাষণের একটা কমা, সেমি-কোলন, ফুলস্টপ চেঞ্জ করতে পারেন? এটা স্টেট অটোনমির প্রশ্ন। কাউন্সিল অফ্ মিনিস্টারস, হেডেড বাই দি চিফ মিনিস্টার, তাঁদের এড্ অ্যান্ড অ্যাডভাইস অনুযায়ী রাজ্যপালকে চলতে হয়। তার বাইরে চলা যায় না। তাঁর ভাষণকে সেই কাউন্সিল অফ মিনিস্টারস, তাঁরা ড্রাফ্‌ট করেছেন, যার কমা, সেমি-কোলন, ফুল স্টপ বদলানো যায় না। তিনি সেটা পড়েছেন। এটাই তো বলা আছে। একটু পড়াশুনা করলে এসব জিনিসের সঙ্গে পরিচয় হয় এবং এরকম সিচ্যুয়েশন বোধ হয় তাঁরা তখন ক্রিয়েট করতেও পারেন না। কিন্তু দুর্ভাগ্যের সঙ্গে বলতে হচ্ছে যে, এটারই আজকে আমাদের এখানে সব চেয়ে বড় অভাব। আজকে বিদ্যে-টিদ্যের ধার ধারা হচ্ছে না, লেখা-পড়ার ধার ধারা হচ্ছে না। এখানে কি বলা আছে, — কাউল অ্যান্ড সাকদার, 3rd edition, page 164.–Being a statement of Policy of the Government, the address is drafted by the Government it is not the President but the Government who are responsible for the contents of the address.

কাজেই না জেনে—জানেন কিনা আমার জানা নেই—যে অপরাধ করেছেন সেই অপরাধের ক্ষমা নেই। এরকম একটা ঘটনা ১৯৫২ সালে ঘটেছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই ঘটনার কথা আজকে এখানে উল্লেখ করার প্রয়োজন আছে। কারণ্ নেহেরু সেন্টিনারি

ইয়ারে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ বিধানসভায় পশ্চিমবাংলার বিরোধী দলের সদস্যরা কি আচরণ করছেন তা নেহেরুর কথার মধ্যে দিয়েই বুঝে নিতে হবে। সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে প্রাক্তন প্রধানমন্ত্রী জহরলাল নেহেরুর একটা বক্তব্য আমি হাউসের সামনে উপস্থিত করছি। তিনি মুখ্যমন্ত্রীদের কাছে মাঝে মাঝে চিঠি লিখতেন, নিয়মিত চিঠি লিখতেন, এটা হচ্ছে সেরকম একটা চিঠি। ১৯৫২ সালের ১৮ই মে তারিখে তিনি লিখেছিলেন এবং সেটার ব্যাকগ্রাউন্ড ছিল ১৯৫২ সালের মাদ্রাজ বিধানসভার একটা ওয়াক আউটের ঘটনা। বিরোধী দলের নেতা মাননীয় আব্দুস সাত্তার সাহেব যদি সেটা পড়তেন তাহলে দেখতে পেতেন যে, ওয়ার্ড ফর ওয়ার্ড যদি মিলিয়ে দেখেন তাহলে দেখতেন—ওয়ার্ড ফর ওয়ার্ড আই সে—সেই ঘটনার একই জিনিস তিনি এখানে করেছেন। এর পরে বয়কট করবেন নিরাপত্তা নেই বলে। এত বড় অপরাধ করার পরেও মনে করছেন ঐ রাস্তায় গেলে এই অপরাধ বোধ হয় চাপা পড়ে যাবে। যাবে, কি যাবে না সেই প্রশ্নে আমি পরে আসব। কি বলেছিলেন নেহেরু? I have noticed with some distress the recent procedure adopted by some members of Assemblies in walking out when the Governor or the Raj Pramukh came to deliver his address to the Assemblies the worst instance occured in Madras when a leading member of the opposition actually interrupted the Governor, stood up and made statement and then walked out with colleagues. এটা হল কি? This was not merely a personal attack to the Governor as an individual but I think that it was an affront to our constitution.

নেহেরু সেন্টিনারি পালন করছেন মাননীয় বিরোধী দলের সদস্যরা, এর চেয়ে দুর্ভাগ্য আর কি হতে পারে! যাঁরা নেহেরুর "এন" পর্যন্ত জানেন না তাঁরা এরকম কাণ্ড-কারখানা করবেন, তাতে আশ্চর্য হবার কিছু নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরও দু-একটি কথা বলব সংবিধানের সম্বন্ধে, কিভাবে সংবিধানকে পদদলিত করা হচ্ছে, বিশেষ করে নেহেরু সেন্টিনারি ইয়ারে, এই কথাগুলি বলার প্রয়োজন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাউল অ্যান্ড সাকদার পেজ ৮৯২তে একটা কনভেনশনের কথা বলা হচ্ছে The Governor is appointed by the President by warrant under his hand and seal and as an extra-Constitutional convention the Chief Minister of a State concerned is informally consulted before making the appointment.

যদিও লোকসভার প্রসিডিংস দেখেন, এটা হচ্ছে ২৩-২-৬৮ এবং ২৫-৪-৬৯ তারিখে লোকসভায় ঘোষিত, অবশ্য এখানে অনেক বিশেষণ আছে যে, একস্ট্রা constitutional convention দুঃখের বিষয়, আমাদের দুর্ভাগ্য যে ইনফর্মাল Informal consultation before appointment with the Chief Minister. সেটুকুও ছেড়ে দিলাম। Informal consultation with the Chief Minister. ছেড়ে দিলাম। ২১ বছর আগে পার্লামেন্টে দাঁড়িয়ে এই ঘোষণা করা হয়েছিল। আমাদের গভর্নর, আমাদের কিন্তু কোনও গভর্নরের সঙ্গে ঝগড়া নেই, তিনি টম, ডিক, হ্যারি, রাম কি রহিম আমরা তা জানি না। তিনি কি ইতিহাস

প্রমাণ করবে, কিন্তু আমরা তা নিয়ে নিশ্চয়ই বিধানসভায় এই প্রশ্ন বার বার করব কোথায় গেল তোমাদের কনভেনশন? ২১ বছর আগে যে কনভেনশন তোমরা পার্লামেন্টে দাঁড়িয়ে ঘোষণা করেছিলে, কোথায় গেল চিফ মিনিস্টারের সঙ্গে কনসাল্টেশনের সেই ব্যবস্থা? পশ্চিমবাংলায় আজ পর্যন্ত আমি দায়িত্ব নিয়ে বলছি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, ভুল করলে তিনি শুধরে দেবেন। আমাদের যতটুকু জানা আছে যে, আজ পর্যন্ত একটা গভর্নরও, যত দিন আমরা শাসন ক্ষমতায় আছি—একজন গভর্নরকেও, ঐ কনভেনশনের উপর বেসিস করে পশ্চিমবাংলায় পাঠানো হয়নি। Only one exception. জনতা আমলে শ্রী ত্রিভুবন নারায়ণ সিংহ মহাশয়কে পাঠানো হয়েছিল, কনসালটেশন করে এবং এই পার্লামেন্টের সিদ্ধান্ত মোতাবেক, তারপর যাঁরা এসেছেন এ পি শর্মা, বি জি পান্ডে, মিঃ দিক্ষীত, কোনও বার কোনওরকম কনসালটেশন করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মনে আছে এই বিধানসভায় এই ব্যাপারে আমরা একটা ঘোষিত প্রস্তাব নিয়েছিলাম। এই প্রস্তাব নেওয়ার তারিখ ছিল এবং প্রস্তাব এই ছিল যে, Whereas the convention of holding prior consultations with the Chief Minister of a State before appointment of a Governor in that State as enunciated by the Government of India on the floor of the Parliament on 23-3-68 and 25-4-69 is being flouted in recent times. এই প্রস্তাবে ঘোষিতভাবে আরও একটি জিনিস ছিল—আমি অন্যান্য বিযয়েব মধ্যে যাচ্ছি না—ল অব ডিফেকশন ইত্যাদি। এই প্রস্তাবটি আমরা গ্রহণ করেছিলাম ২১শে সেপ্টেম্বর ১৯৮৪ সালে, তার আগে আপনার স্মরণ আছে ১৫ই আগস্ট ১৯৮৪ সালে এ পি শর্মা পদত্যাগ করেন। আমাদের রেজলিউশন হচ্ছে ২১শে সেপ্টেম্বর, ১৯৮৪ সালে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের নিশ্চয়ই মনে আছে যে, তারপরে কিছুদিন বাদে নতুন একজন গভর্নর এখানে এলেন। সেখানে খবরের কাগজে সংবাদ যেটুকু ছিল সেটুকু হল এই,—এটা ২৪-৯-৮৪ তারিখের অমৃতবাজারে বেরিয়েছিল, চিফ মিনিস্টার সম্পর্কে। এখানে বলা হচ্ছে Mr. Basu told reporters at the C.P.I.(M) headquarters today that he had not been consulted by the Central Government about the appointment of Mr. U. N. Dikshit. He had not been consulted when Mr. B. D. Pande and Mr. A. P. Sharma were appointed the Governors. He got a communication from the Union Home Ministry after the appointments were made. This was how democracy functioned in India. It was only when the Janata Party was in power at the Centre, he had been consulted before Mr. T. N. Singh was appointed the Governor.

[4-30—4-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে কনভেনশন যেটা পার্লামেন্টে গৃহীত হয়েছে সেই কনভেনশনকে আজকে এইভাবে ফ্লাউট করা হচ্ছে। আজকে তাঁরা নেহেরু সেন্টেনারি ইয়ার পালন করছেন এবং আনকনস্টিটিউশনাল কাজকর্মের মধ্যে দিয়ে প্রমাণ করা হচ্ছে যে, নেহেরু সেন্টেনারি ইয়ারে কনস্টিটিউশন যাতে ধ্বংস হয় তারজন্য পাকাপাকি ব্যবস্থা করবার জন্য তাঁরা চিন্তিত, গণতন্ত্র রক্ষা করবার জন্য চিন্তিত নয়। আর একটি সংবিধানের বিষয় সম্পর্কে উল্লেখ করব, যে বিষয় সম্পর্কে আমি নিজেও সংশয়হীন নই। আমার প্রশ্ন, আমাদের

যিনি আউট-গোয়িং গভর্নর ছিলেন তাঁকে কোন আইন বলে এখান থেকে সরানো হয়েছে? আই ওয়ান্ট টু নো দ্যাট। আমি কনস্টিটিউশনের দুটি আর্টিকেল পেয়েছি। তার একটি আপনি দেখুন, আর্টিকেল ১৫৫—অ্যাপয়েন্টমেন্ট অফ গভর্নর। এতে বলা আছে যে, রাজ্যপালকে প্রেসিডেন্ট অ্যাপয়েন্টমেন্ট দেবেন। তারপর দেখুন, টার্ম অফ দি গভর্নর—আর্টিকেল ১৫৬। সেখানে বলা হয়েছে, গভর্নর থাকবেন ডিউরিং দি প্লেজার অফ দি প্রেসিডেন্ট। এতে আরও বলা হয়েছে—দি গভর্নর যে, বাই রাইটিং আন্ডার হিজ হ্যান্ড অ্যাড্রেসড টু দি প্রেসিডেন্ট রিজাইন হিজ অফিস। থার্ড প্রভিশন হচ্ছে, Subject to the foregoing provisions of this article, a Governor shall hold office for a term of fire years from the date on which he enters upon his office.

এখানে কোনও জায়গায় ট্রান্সফারের কোনও প্রভিশন নেই। একজন গভর্নর একাধিক স্টেটের গভর্নর হতে পারেন এটা বলে দেওয়া হয়েছে। এই যে রাজ্যপাল চলে গেলেন, সেক্ষেত্রে ট্রান্সফারের কোনও ব্যবস্থা নেই। এক্ষেত্রে একমাত্র তাঁর তিন বছর হয়ে গিয়েছিল বলে তাঁকে প্লেজার উইথড্র করা যেতে পারে। আইনে বলবেন অ্যাক্ট আছে এবং অ্যাক্ট ফলো করা হয়েছে। কিন্তু আমি বলব, কনস্টিটিউশন অনুযায়ী হয়নি সেটা। কারণ অ্যাক্ট মাস্ট বি ইনকনসিসটেন্ট উইথ দি কনস্টিটিউশন। সেক্ষেত্রে সাবজেক্ট, টু দি প্রভিশনস অফ দি কনস্টিটিউশন অ্যাক্ট করতে হবে। এক্ষেত্রে তিনি পদত্যাগ করেননি, মারাও যাননি। অবশ্য গত ২৭ তারিখে তাঁকে মেরে ফেলার মতো যে ব্যবস্থা করা হয়েছিল তাতে ঐ রকম ভাল চেহারার একজন যদি পড়ে যেতেন তাহলে খতম হয়ে যেতেন। তাহলে তিনি চলে গেলেন কি করে এবং ওড়িষ্যার রাজ্যপালই বা তাঁকে করা হল কোন প্রভিশন অনুযায়ী? এইসব প্রশ্নের উত্তর আমরা জানি না। আমি মোদ্দা কথা বলতে চাই। অনেক সময় নিয়েছি, আর বেশি সময় নেব না। এই যে বিষয়গুলি, যেগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে নেই, এই নিয়ে হয়ত হাউসের মধ্যে আলোচনাই হত না অবকাশ কম আছে বলে, আমি সেগুলিই উত্থাপন করেছি। কারণ আমি মনে করি, এগুলো সমান গুরুত্বপূর্ণ এবং হাউসকে আজকে সেসব প্রশ্ন বিচার-বিবেচনা করে দেখতে হবে। প্রস্তাবকে আগেই সমর্থন করেছি। আপনাকে ধন্যবাদ।

**শ্রী সুরজিৎশরণ বাগচী** : মাননীয় স্পিকার মহোদয়, আজকে এই সভায় মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় রাজ্যপালের ভাষণের উদ্দেশ্যে যে ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাব এনেছেন এবং শ্রী কৃপাসিন্দু সাহা মহাশয় তাকে যে সমর্থন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করার জন্য আমি এখানে এসেছি। রাজ্যপালকে ধন্যবাদ জানাই এই জন্য যে তিনি তাঁর ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় যে সরকার রয়েছে সেই সরকারের গুরুত্বপূর্ণ নীতিগুলি, কর্মসূচিগুলি এবং সাফল্যগুলি সামগ্রিকভাবে তুলে ধরেছেন। রাজ্যপালকে ধন্যবাদ জানাই আরও একটা কারণে—শুধু ভাষণ দেবার জন্য নয়—তিনি ভাষণ যে পরিবেশের মধ্যে দিয়েছেন তার জন্য যে অবস্থার মধ্যে দিয়ে তিনি ভাষণ দিয়েছেন সেই অবস্থার কথা আমাদের প্রবীণ সদস্য শ্রী অমলেন্দ্র রায় মহাশয় এবং নিহার বসু মহাশয় তাঁদের বক্তব্যের মধ্যে দিয়ে বলেছেন। গত ২৭ তারিখে মহামান্য রাজ্যপালের উপর চলেছিল নিগ্রহ এবং সেই নিগ্রহের মুখে দাঁড়িয়ে পশ্চিমবাংলায় বিধানসভায় তিনি শেষ ভাষণ দিয়ে গিয়েছেন অতি দৃঢ়তার সঙ্গে এবং প[illegible]। তিনি পশ্চিমবাংলার মানুষের জন্য রেখে গেছেন আন্তরিক ভালবাসা। এই সমস্ত

কিছু মিলিয়ে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখে গেছেন সেই ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করছি। প্রথমত আমি একমত হতে পারছি না মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে ভাষণ রেখেছেন তার সঙ্গে। আমার মনে হয়েছে বিরোধীপক্ষের প্রধান দল ইন্দিরা কংগ্রেসের সঙ্গে তাঁর কথার যথেষ্ট মিল আছে। খুব স্বাভাবিক কারণে আমি ভেবেছিলাম যে শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়ের কাছ থেকে এমন কিছু বক্তব্য শুনব যে বক্তব্যগুলি হবে অত্যন্ত পরিস্ফুট এবং অত্যন্ত সুচিন্তিত। কিন্তু দেখলাম তাঁর আসনের সামনে আসনে যাঁরা বসেন, সেই অবিমিশ্রকারী কংগ্রেস সদস্যদের ন্যায় আমাদের সামনের তিনি তাঁর বক্তব্য পেশ করেছেন। আমি তাঁর ওই বক্তব্যের সঙ্গে একমত হতে পারছি না। আমি তাঁর সঙ্গে একমত হতে পারতাম যদি তিনি দার্জিলিং পরিস্থিতি নিয়ে এই সরকারের যে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী এবং যে আন্দোলন সেই আন্দোলনের সামিল হতেন। গোটা ভারতবর্ষে উপজাতি এবং সংখ্যালঘু সম্প্রদায়ের যে সমস্যা সেই সমস্যা সমাধানে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী এবং বিজ্ঞান সম্মত তিনি যদি বক্তব্য রাখতেন তাহলে তাঁর বক্তব্যকে সমর্থন করা যেত। কিন্তু তা তিনি করেননি। কেন্দ্রীয় সরকার ক্রমাগত সমস্ত ক্ষমতাকে কুক্ষিগত করার যে ঝোঁক দেখা যাচ্ছে তার ফলে নানা জায়গায় অসঙ্গতি দেখা এবং ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে প্রাদেশিকতা মাথা চাড়া দিয়ে উঠছে। সাম্রাজ্যবাদীদের মদতপুষ্ট হয়ে ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে আজ জাতপাতের লড়াই বেঁধে রয়েছে, আজকে আমাদের দেশে সব চেয়ে যেটা গুরুত্বপূর্ণ—জাতীয় সংহতি এবং অখণ্ডতা—যা এই বামপন্থীর চোখের মণির মতো দেখি এবং বিশ্বাস করি সেই অখণ্ডতা এবং জাতীয়তাবোধ বজায় রাখতে এই কেন্দ্রীয় সরকার ব্যর্থ হয়েছে। দেবপ্রসাদ সরকার মহাশয় যদি এই ব্যাপারে তাঁর বক্তব্য রাখতেন তাহলে আমি তাঁর সঙ্গে একমত হতাম।

[4-40—4-50 P.M.]

আমি তাঁর সঙ্গে একমত হতে পারতাম যদি তিনি একবারও উল্লেখ করতেন যে, নবম অর্থ কমিশনের বিবেচ্য বিষয়গুলি এমন কৌশলে নির্দ্ধারণ করা হয়েছে যাতে ভারতের কেন্দ্র রাজ্যের সুসম্পর্ক বিন্যাসের জরুরি দাবিটি, সমগ্র ভারতবর্ষের মানুষের প্রধান যে দাবি, সেটাই আজকে লংঘিত হচ্ছে। তিনি যদি এই কথা বলতেন, সারকারিয়া কমিশন পশ্চিমবঙ্গের মানুষের যে বেদনা, যে ব্যথার কথা উল্লেখ করেছেন, তা যদি উচ্চারণ করতে পারতেন তাহলে তাঁর সাথে একমত হতে পারতাম। আমি একমত হতে পারতাম তিনি যদি পশ্চিমবাংলার শিক্ষানীতির যে সমালোচনা করেছেন—এই প্রসঙ্গে আমি পরে আসছি—তার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারের জাতীয় শিক্ষানীতির নাম করে যে ক্যাপিটালাইজেশন এবং যে সমস্ত নীতি আমাদের সাধারণ মানুষের উপর চাপিয়ে দেওয়া হচ্ছে—শিক্ষার নাম করে যে বৈষম্য নিয়ে আসার চেষ্টা তাঁরা করছেন—সে সম্পর্কে এখানে দৃঢ় প্রতিবাদ করতেন। আমি তাঁর সাথে একমত হতে পারতাম তিনি যদি—যে কথা তিনি এক জায়গায় বলেছেন, "জানি, পশ্চিমবাংলা সরকারের পক্ষে এই সমস্ত মৌলিক পরিবর্তন করা সম্ভব নয়," এর পর কিন্তু তিনি একটা ইঙ্গিত করেছেন, "পশ্চিমবাংলার বর্তমান সরকার যে সমস্ত কাজ করছে, বা এখন বক্রেশ্বর এবং হলদিয়ায় পেট্রোকেমিক্যাল করব বলে বলছেন তার উদ্দেশ্য হচ্ছে বর্তমান সরকারের ব্যর্থতাকে ঢাকার জন্য, পশ্চিমবাংলা সরকার তাঁর দুর্বলতা ঢাকার জন্য আজকে এই সমস্ত

কাজগুলি করে পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন"—সঠিকভাবে বিশ্লেষণ করতেন। তিনি সঠিকভাবে তাঁর বক্তব্য বিশ্লেষণ করেননি। কেন্দ্রীয় সরকারের যে সমস্ত নীতিগুলি দিনের পর দিন সারা ভারতবর্ষের মানুষের অর্থনৈতিক বৈষম্য ও যন্ত্রণা সৃষ্টি করছে, সেগুলির উল্লেখ মাননীয় সরকার মহাশয় করেননি। তিনি পশ্চিমবাংলা সরকারের তথাকথিত কাগজে দুর্নীতির কথা বলেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের যে সমস্ত নীতিগুলির ফলে আজকে দারিদ্র্যসীমার নিচে মানুষের সংখ্যা ক্রমাগত বেড়ে যাচ্ছে সেগুলি তিনি উল্লেখ করেননি। সেই নীতিগুলির উল্লেখ তিনি করেননি, যার ফলে ভারতের সর্বত্র, বিশেষ করে কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে ভূমি-সংস্কার কার্যত কিছুই হয়নি। তিনি সেই নীতিগুলির উল্লেখ করেননি যে নীতিগুলির ফলে ভারতের কৃষকরা তাদের উৎপাদিত ফসলের দাম পাচ্ছে না। কেন্দ্রীয় সরকারের অর্থনীতির ব্যর্থতার ফলে তিন কোটির উপর বেকারের সংখ্যা বৃদ্ধি পেয়ে ক্রমান্বয়ে তা আরও বৃদ্ধি পাচ্ছে। তিনি সেই সমস্ত নীতির কথা উল্লেখ করেননি যে নীতির ফলে আমাদের দেশের সাধারণ ভোগ্যপণ্যের মূল্য ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে এবং টাকার দাম ক্রমাগত কমছে। এই অবস্থায় একটি জাতি, একটি দেশ আজ এমন একটি জায়গায় এসে দাঁড়িয়েছে, যেখানে নতুন পথে সমাধান খোঁজার জন্য অন্য কোনও পরিকল্পনা, অন্য কোনও প্রকল্প বেছে নেওয়ার প্রয়োজন দেখা দিয়েছে। সেই পরিস্থিতিকে মূল্যায়ণ করতে দেবপ্রসাদবাবু সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। তিনি মূলত যে বিষয়টি নিয়ে উল্লেখ করেছেন তা হচ্ছে একটা স্টেল, একটা পচা যে হিসাব, সেই হিসাবে পরিণত হয়েছে। আমি এখানে বেশিদিন আসিনি। আমরা কাগজে এগারো বছর ধরে পড়েছি যে দেবপ্রসাদ সরকার অত্যন্ত বীরত্ব দেখিয়ে বলে এসেছেন, প্রাথমিক শিক্ষা থেকে ইংরাজি তুলে দিয়ে যে নীতি বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন, পাশ-ফেল সম্পর্কে তাঁর যে বক্তব্য, সেই একই বক্তব্য ধারাবাহিকভাবে বলে আসছেন।

এই ১১ বছরের মধ্যে পশ্চিমবাংলায় তিন, তিনটি নির্বাচন হয়ে গেছে। পঞ্চায়েত নির্বাচন হয়েছে তিনবার, পৌরনির্বাচন হয়েছে দুইবার এবং পশ্চিমবাংলার বিধানসভার নির্বাচন হয়েছে। কাজেই পশ্চিমবাংলার মানুষ দেখছে যে, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার এবং তার দল ও তাদের যে প্রতিনিধি আছে তার সংখ্যা তারা ক্রমেই কমিয়ে দিচ্ছেন। কাজেই সেই দেবপ্রসাদ সরকার মহাশয় যে বিরোধিতা করেছেন সেটা আমার কাছে মনে হয়েছে এটা জাতীয় অর্থনীতিকে যারা পচিয়ে দিচ্ছে, সেই ইন্দিরা কংগ্রেসের দলের সমর্থক হিসাবে এবং একজন বক্তা হিসাবে তিনি যে একটা বক্তব্য রেখেছেন তার সমস্ত বক্তব্যকে অস্বীকার করছি এবং আমি মনে করছি আজকে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের মধ্যে দিয়ে আমাদের পশ্চিমবাংলার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে যে সাফল্যগুলি অর্জন হয়েছে, সেই সাফল্যগুলিকে সঠিকভাবেই প্রতিফলিত করা হয়েছে। সেইজন্য রাজ্যপাল মহাশয়ের ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলা বিধানসভার পক্ষ থেকে এবং আমাদের দলের পক্ষ থেকে তাকে ধন্যবাদ জানাচ্ছি। এছাড়াও তিনি যে অবিচলিত চিত্ত সমস্ত দৈহিক নিপীড়ণকে সহ্য করেও সাহসিকতার সঙ্গে সেদিনের কার্যসূচিকে চালিয়ে গেছেন তার জন্য তাকে আমাদের পক্ষ থেকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী শিবরাম বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সমস্যা জর্জরিত পশ্চিমবাংলার

সমস্যা সম্পর্কে সম্পূর্ণ অবহিত থেকে ও তাদের বেকারি সমস্যা, দ্রব্যমূল্য বৃদ্ধি সমস্যা, তাদের বিদ্যুতের সমস্যা, কৃষি সেচের সমস্যা সম্পর্কে অবহিত থেকেও রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন তাকে ধন্যবাদ জানাচ্ছি। এবং মাননীয় সদস্য ননী কর মহাশয় যে প্রস্তাব এনেছেন এবং কৃপাসিন্ধু মহাশয় যে প্রস্তাবকে সমর্থন করেছেন, সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। সমর্থন করছি আমি একটা [illegible] দলের সদস্য হিসাবে, সেই কারণেই করছি যে তা নয়। আমি মনে করি যে কোনও সুস্থ চিন্তার অধিকারী ভারতবর্ষের নাগরিক, দেশপ্রেমী নাগরিক পশ্চিমবঙ্গবাসীর এই প্রস্তাবকে সমর্থন না করার কোনও কারণ নেই। কেন সমর্থন করছি, কারণ এটা একটা নিয়ম। আমাদের ভারতবর্ষের জনগণের কল্যাণ কিভাবে হবে তা এই বিধানসভার কক্ষে বসে আমাদের পক্ষে এটা ঠিক করা সম্ভব নয়। কোনও একটি দল যদি সমস্ত আসনে জয়লাভ করে ও এখানে বসে তাহলেও সম্ভব নয়। আমাদের দেশে অর্থনৈতিক পরিকল্পনায় শিল্পনীতি, কৃষিনীতি কোন শ্রেণী স্বার্থে এইগুলি পরিচালিত হবে তার উপর নির্ভর করছে, ভারতবর্ষের জনগণের সমস্যার সমাধান হবে কিনা। সুতরাং ভারতবর্ষ যখন একটা নীতিতে পরিচালিত হচ্ছে, যে নীতি গোটা ভারতবর্ষকে সর্বনাশের মুখে ঠেলে দিচ্ছে সেটা হচ্ছে কি কৃষি ক্ষেত্রে, কি শিল্প ক্ষেত্রে, কি শিক্ষা ক্ষেত্রে, কি সংস্কৃতি ক্ষেত্রে, কি গণতন্ত্রের ক্ষেত্রে, কি জাতীয় ঐক্যের ক্ষেত্রে—কি ভয়াবহ ভয়ঙ্কর পরিস্থিতিতে।

[4-50—5-00 P.M.]

যাকে মরুভূমির সঙ্গে তুলনা করা চলে সেই অবস্থায় পশ্চিমবঙ্গ একটা বিচ্ছিন্ন দিক নয়, ঐ নীতির ভাইরাস থেকে পশ্চিমবঙ্গকে রক্ষা করার কোনও বৈজ্ঞানিক পদ্ধতি আবিষ্কৃত হয়নি, সুতরাং তার প্রভাব পশ্চিমবঙ্গে পড়বে, পড়ছে। তা সত্ত্বেও পশ্চিমবঙ্গকে আমি মরুভূমির মধ্যে একটা মরুদ্যান হিসাবে তুলনা করতে পারি। তৃষ্ণার্ত মানুষের একটু তৃষ্ণার জলের ব্যবস্থা এখানে হয়েছে, রৌদ্র তাপ দগ্ধ মানুষের একটু ছায়ার ব্যবস্থা এখানে হয়েছে এবং রাজ্যপালের ভাষণের মধ্যে এইটুকুই বলা আছে। রাজ্যপালের ভাষণের মধ্যে অযৌক্তিক সাফল্যের কোনও দাবি করা হয়নি। একটি ক্ষেত্রে শুধু বলা হয়েছে যে তফসিলি জাতি ও উপজাতি এবং সমাজের দুর্বলতার অংশের মানুষদের বিরুদ্ধে কোনও নৃশংস আক্রমণ ঘটেনি এটা অত্যন্ত তৃপ্তির বিষয়। দেশের ঐক্য ও সংহতি রক্ষা করে যাওয়া, বিনাশি শক্তিগুলিকে প্রতিহত করা এবং রাজ্যের জনসাধারণের জন্য শান্তিপূর্ণ জীবন সুনিশ্চিত করাই প্রশাসনের লক্ষ। এবং এসব ক্ষেত্রে যথেষ্ট পরিমাণ সাফল্য পাওয়া গেছে। অন্যান্য ক্ষেত্রে বিরাট সাফল্যের দাবি এখানে করা হয়নি। সেদিক থেকে রাজ্যপাল আজকে এই ভাষণের জন্য ধন্যবাদার্হ, তারজন্য যে প্রস্তাব আনা হয়েছে তাকে যদি আমি সমর্থন না করি তাহলে যে অবস্থাটা বাস্তবে আসে তাতে তার বিরোধিতা করা হয়, পশ্চিমবঙ্গবাসী সুখ-স্বাচ্ছন্দ্য যতটুকু পাচ্ছে তা কেড়ে নেওয়ার চক্রান্তের অংশীদার হতে হয়, আমি তা হতে পারছি না বলে দুঃখিত। সারা ভারতবর্ষ মরুভূমি কেন হয়ে গেল, না, নীতির জন্য হয়ে গেল। কোন সে নীতি—সমস্ত কিছু পরিচালিত কর মুষ্টিমেয় ধনিক সম্প্রদায়ের জন্য, সমস্ত কিছু পরিচালিত কর মুষ্টিমেয় বৃহৎ ভূস্বামীদের জন্য, যার ফলে সারা দেশে হাহাকার, কোনও সাফল্য ভারতবর্ষের জনগণের সামনে স্বাধীনতার ৪২ বছর পরেও আমরা দেখতে পাচ্ছি না। চারিদিকে হাহাকার, মানুষের জীবনের কোনও মূল্য নেই। ভয়ঙ্কর পরিস্থিতি জাতীয় ঐক্যে, চারিদিকে সাম্প্রদায়িক

দাঙ্গা, প্রাদেশিক দাঙ্গা, সন্ত্রাসবাদের বিচ্ছিন্নতাবাদের আগুন জ্বলছে। বৃহৎ ধনিক গোষ্ঠীর পোষা গুণ্ডাদের দ্বারা পিছিয়ে পড়া তফসিলি জাতি উপজাতি মহিলারা প্রতিদিন নির্যাতিত হচ্ছেন, তাঁদের ঘরে আগুন দেওয়া হচ্ছে, প্রশাসন যন্ত্র পুলিশ সি আর পি সরাসরি ঐ নারী মহিলাদের উপর নির্যাতন করছে। সারা ভারতবর্ষে একটা ভয়ঙ্কর অবস্থা। সেখানে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে এই মরুদ্যান তৈরি হল কিভাবে, না, একটা নীতির দ্বারা। সেই নীতি হচ্ছে ভারতবর্ষে যে নীতি চলছে তার উল্টো—মানুষের পাশে দাঁড়ান, মানুষের জন্য কিছু কল্যাণকর কাজ কর, রাজ্য সরকারের যে সীমমাবদ্ধ ক্ষমতা আছে তা নিয়ে মানুষের পক্ষে কিছু পরিকল্পনা কর এবং মানুষকে তার নিজের পায়ে দাঁড়াতে দাও, তার গণতান্ত্রিক চেতনার বিকাশ ঘটুক, তার অধিকার বোধ জাগ্রত কর, মানুষের মধ্যে দেশপ্রেম জাগিয়ে তোল। এই নীতির দ্বারা পরিচালিত হওয়ার ফলে আমরা মরুভূমির মধ্যে পশ্চিমবঙ্গে একটা মরুদ্যান করতে পেরেছি।

এবং সেই আশা নিয়ে আমরা কাজ করে চলেছি। পশ্চিমবাংলার মানুষ যে পথে চলেছে সারা ভারতবর্ষ সেই নীতি কার্যকর করে একটা পরিবর্তন আনবে। আমরা বিরাট কিছু না করলেও কিছুটা করেছি। আমার দুঃর্ভাগ্য বিরোধীপক্ষের অর্থাৎ কংগ্রেস দলের মাননীয় সদস্যদের কথাগুলি এখানে শুনতে পেলাম না। গত ২৭ তারিখ তাঁরা যে কাজ করেছেন এই পবিত্র মন্দিরের ভেতর তাতে এই মন্দিরের ইট, কাঠ পর্যন্ত তাঁদের ব্যঙ্গ করবে এবং সেইজন্যই বোধহয় তাঁরা এখানে আসেননি। ওঁরা রেডিও, টেলিভিসনের মাধ্যমে বলেন পশ্চিমবাংলায় গণতন্ত্র ধ্বংস হয়ে যাচ্ছে। জিজ্ঞেস করি, ভারতবর্ষের কোথায় গণতন্ত্র আছে যদি পশ্চিমবাংলায় সেটা না থাকে? পশ্চিমবাংলার প্রতিটি মানুষের কথা বলার অধিকার আছে, প্রতিনিধি নির্বাচনের ব্যবস্থা রয়েছে এবং ক্ষমতার বিকেন্দ্রীকরণ আমরা যা করেছি সেটা আমাদের মতে, পথে এবং দর্শনে যাঁরা বিশ্বাস করেন না তাঁরাও স্বীকার করেছেন। আমরা আমাদের এই পথকে সপ্রশংস দৃষ্টিভঙ্গী নিয়ে দেখছি। আজকে স্কুল, কলেজে ঠিকভাবে নির্বাচন হচ্ছে। প্রধানমন্ত্রী সারা ভারতবর্ষ জুড়ে চিৎকার করছেন পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিতে হবে। এই জিনিস আমরা পশ্চিমবাংলায় বহুদিন আগেই করেছি। আজকে হাসিম শেখ এবং রামা কৈবর্ত্য নিজেদের প্রাপ্য ক্ষমতা ভোগ করছে, নিজেদের গ্রাম নিজেরাই গড়ে তুলছে। তাদের অধিকার এবং অর্থনৈতিক অধিকার দেওয়া হয়েছে এবং এর ফলে গণতন্ত্র বিকাশ লাভ করেছে। এই সমস্ত অধিকার পাবার ফলে মানুষের দেশের প্রতি আগ্রহ বেড়েছে। এখানে আর একটা বড় জিনিস যা হয়েছে সেটা হল, পশ্চিমবাংলার ঐতিহ্যের সঙ্গে সঙ্গতি রাখার ফলে এখানে জাতপাতের প্রশ্ন প্রকট হয়ে উঠতে পারেনি। তফসিলি জাতির মানুষদের উপর কোনও নিগ্রহ এখানে হয়নি। এখনও যাদের হাতে সম্পদ রয়েছে সেই ধনী লোকেরা এই সমস্ত কাজ করতে এখানে সাহস করেনি। এই সমস্ত দেখেশুনে একজন লোক সে যে ঝাণ্ডাধারীই হোক না কেন কি করে মাননীয় রাজ্যপালের ভাষণ সমর্থন করবেন না সেটা আমি বুঝতে পারছি না। মাননীয় সদস্যরা অনেকেই এই সম্বন্ধে বলেছেন তাই আমি আর বিস্তারিত আলোচনা করতে চাই না। তবে একটা মূল কথা বলতে চাই এবং সেটা হচ্ছে এখানে বেকার সমস্যা রয়েছে এবং সেই সমস্যা ক্রমশ বাড়ছে কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতির জন্য। আজকে কেন্দ্রীয় সরকারের বহু কলকারখানা বন্ধ।

[5-00—5-10 P.M.]

কিন্তু সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় বেকার যুবকদের স্বার্থে আমরা যে কাজ করেছি, কোনও রাজ্য সরকার এই দৃষ্টান্ত দেখাতে পারবেন না। আমরা ক্ষুদ্র কুটির শিল্পের বিকাশ ঘটিয়েছি। এতে কয়েক লক্ষ যুবক জীবিকার সন্ধান পেয়েছে। শুধু তাই নয়, আজকে গ্রামের লক্ষ লক্ষ মানুষের ক্রয় ক্ষমতা বাড়ানো সম্ভব হয়েছে। একটি নীতির দ্বারা পরিচালিত হয়ে কেন্দ্রীভূত জমিকে গ্রামের গরিব মানুষের মধ্যে বন্টন করা হয়েছে। অনেক জায়গায় এক ফসলা জমিকে দু'ফসলা করা হয়েছে, কোথাও কোথাও আবার ৩ ফসলা করা হয়েছে। আজ জমির কেন্দ্রীভবন নেই, জমিগুলিকে গরিব মানুষের মধ্যে বিলি করে দেওয়া হয়েছে। গরিব মানুষ সেই জমির মালিক হয়েছে এবং তারা ফসলের মালিক হচ্ছে। ফলে তাদের ক্রয় ক্ষমতা বেড়েছে। এই ক্রয় ক্ষমতা বাড়ার ব্যাপারটি দেখার জন্য আমি বিরোধী পক্ষের যে কোনও বন্ধুর সঙ্গে যে কোনও গ্রামে-গঞ্জে যেতে রাজি আছি। আজ থেকে ১০-১২ বছর আগে গ্রামগঞ্জের চেহারা কি ছিল এবং আজকে সেখানে কি হয়েছে, সেটা চোখে দেখলেই বোঝা যাবে। আজকে সেখানে ব্যাপক হারে ব্যবসা বেড়েছে। ছোট ছোট দোকান, মুদিখানা, স্টেশনারি দোকান, চায়ের দোকান অসংখ্য বেড়েছে। তাতে কারা কাজ করছে? গ্রামীণ বেকার যুবকরাই সেখানে কাজ করছে এবং তাদের মুখে হাসি ফুটেছে। তারা একটা বাঁচার রাস্তা খুঁজে পেয়েছে। পশ্চিমবাংলার বেকার যুবকদের স্বার্থে একটা সঠিক নীতির ভিত্তিতে আমরা এই কাজ করে যাচ্ছি। শুধু তাই নয়, এর ফলে একটা ব্যাপক বাজার সৃষ্টি হয়েছে। তার ফলে শিল্প ক্ষেত্রে, ক্ষুদ্র শিল্প ক্ষেত্রে পশ্চিমবাংলার অবস্থান একটা বিরাজমান অবস্থায় আছে, তা নাহলে আরও ভয়ঙ্কর অবস্থা দেখা দিত। সুতরাং এই যে কাজটা আমরা করেছি, এই সাফল্যকে অস্বীকার করা যাবে না। মাননীয় দেবপ্রসাদবাবু বিদ্যুৎ নিয়ে অনেক কথা বললেন। উনি একটি কথা বললে আমি খুব খুশি হতাম যে, মুখ্যমন্ত্রীর বক্রেশ্বর তহবিলে একটি টাকা চাঁদা দিয়েছেন। উনি সেই কথা একবারও বললেন না। এই বক্রেশ্বর বঙ্গবাসীর একটা গর্ব। এটা একটা অধিকারের প্রশ্ন। সেই প্রশ্ন একবারও তুললেন না। হ্যাঁ, বিদ্যুতের ক্ষেত্রে একটা সমস্যা আছে। দীর্ঘকাল ধরে বিদ্যুতের ক্ষেত্রে পশ্চিমবাংলার কোনও পরিকল্পনা ছিল না। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি, সেই কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্রের ১৯৭৭ সাল পর্যন্ত কোনও অগ্রগতি ঘটেনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুতের ক্ষেত্রে একটা পরিকল্পনা নিয়ে এগোনোর ফলেই এই অগ্রগতি ঘটেছে। কাজেই মানুষের সমস্যা সম্পর্কে অবহিত থেকে রাজ্যপাল মহোদয় যে বক্তব্য রেখেছেন এবং মাননীয় সদস্য ননী কর মহাশয় তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২৭শে ফেব্রুয়ারি তারিখে মাননীয় রাজ্যপাল বিধানসভায় যে উদ্বোধনী ভাষণ দিয়ে গেছেন এবং তার উপর মাননীয় সদস্য ননী কর মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব উত্থাপন করেছেন এবং মাননীয় কৃপা সিন্ধু সাহা মহাশয় তাকে যে সমর্থন করেছেন—আমি সর্ব প্রথমেই সেই প্রস্তাবকে সমর্থন করছি। সেদিন আমরা এই হাউসে উপস্থিত ছিলাম। আমরা সকলেই জানি যে, এই বিধানসভা হচ্ছে পবিত্র বিধানসভা। এখানে সাংবিধানিক পদ্ধতিতে যে সমস্ত নিয়ম কানুন রচিত হয়, তার মাধ্যমে আমরা দেশের মানুষের মধ্যে গিয়ে কাজ করি। সেদিনকার বিধানসভায় কংগ্রেসি সদস্য বন্ধুরা

এক জঘন্যতম আচরণ করে গেছেন। সেই আচরণকে উপেক্ষা করে আমাদের পণ্ডিত প্রবর রাজ্যপাল মহাশয় যে ভাষণ রেখে গেলেন তা পশ্চিমবঙ্গের পক্ষে অত্যন্ত আনন্দকর ভাষণ এবং তিনি পশ্চিমবঙ্গের মর্যদা রেখেছেন।

কিন্তু কংগ্রেসি বন্ধুরা যে জঘন্যতম আচরণ করেছেন তার নিন্দা করার ভাষা নেই। এ অত্যন্ত জঘন্যতম নিন্দনীয় কাজ বলা যেতে পারে। আগের কংগ্রেসের ইতিহাস বোধ হয় ওঁরা জানেন না। আগে এই বিধানসভাতে যেভাবে তাঁরা বক্তব্য রেখেছেন, যে আচরণ করে গিয়েছেন, যে ভাবে কাজকর্ম করে গিয়েছেন সেটা যদি তাঁরা একটু অনুসরণ করতেন তাহলে এইরকম নিন্দনীয় কাজ তাঁরা করতেন না। এখানে বিধানসভায় আমরা সেটা প্রতিরোধ করার চেষ্টা করেছি। স্যার, ওঁদের আচরণ দেখে আজকে দেশের মানুষ বলছেন, এইজন্যই কি বিধানসভায় যাওয়া হয়? গ্রামের মানুষরা যে জঘন্য কাজ করতে পারে না আজকে বিধানসভার সদস্য হয়ে সেই জঘন্য কাজ করে ওঁরা দেশের মানুষের মধ্যে একটা হিংসার প্রবৃত্তি জাগিয়ে দিচ্ছেন। তাঁদের নেতা বলছেন, স্টেনগান ধরো, বন্দুক চালাও এবং তাহলেই কংগ্রেস জয়ী হবে এবং কংগ্রেসি রাজত্ব এখানে আমরা কায়েম করতে পারব। স্যার, ওঁদের এই নিন্দানীয় কাজ দেশের মানুষ কখনও সমর্থন করতে পারেন না। স্যার, আপনি জানেন, একদিন আমাদের এই পশ্চিমবঙ্গের মানুষের পেটে অন্ন ছিল না, পরনে বস্ত্র ছিল না, ঘরের মাথায় চালা ছিল না, আজকে কিন্তু সেই অবস্থার পরিবর্তন ঘটেছে। মানুষ আজ এখানে খেতে পরতে পারছে। কাজেই নিশ্চয়ই এটা একটা অগ্রগতির পরিচায়ক এবং মাননীয় রাজ্যপাল মহাশয় সেকথাই তাঁর ভাষণে উল্লেখ করেছেন। এই অগ্রগতি যারা ব্যাহত করতে চায়, স্তব্ধ করতে চায় এবং এইসব করে যারা দেশে অনাচার এনে মানুষের মধ্যে খুনোখুনি লাগিয়ে দিতে চায় দেশের মানুষ তাদের ক্ষমা করবেন না। স্যার, আমরা দেখলাম সেই প্রচেষ্টাই এখানে কংগ্রেসপক্ষ করে গেলেন। ওঁরা বলেছেন, ওঁদের নাকি নিগ্রহ করা হয়েছে এবং কাগজে সেইরকম বিবৃতি ওঁরা দিয়েছেন। নিগ্রহ কাকে বলে ওঁরা জানেন না। সেদিন অনেক সহ্য করা হয়েছে। যখন ন্যায়দণ্ড কাড়তে এসেছে, রাজ্যপালকে ঘুষি মেরেছে তখন নিশ্চয় প্রতিরোধ করার চেষ্টা করা হয়েছে। এই প্রতিরোধ নিশ্চয় তাঁদের উপর নিগ্রহ নয়। মাননীয় রাজ্যপাল মহাশয়ের মতোন একজন বয়স্ক লোক, তাঁর উপর নিগ্রহ হবার ফলে তিনি রাজভবনে গিয়ে সাময়িকভাবে অসুস্থ বোধ করেন এবং পরে তিনি বিবৃতি দিতে বাধ্য হন যে, "আল্লা আমাকে বাঁচিয়েছেন।" এই কথা বলে তিনি রাজীব গান্ধী মহাশয়কে চিঠি পর্যন্ত দিয়েছেন। একটা মানুষ কতখানি কষ্ট পেলে বলতে পারেন যে, "আল্লা আমাকে বাঁচিয়েছেন"—সেটা স্যার, আপনি বিবেচনা করে দেখুন। এই ঘটনা কি পশ্চিমবঙ্গবাসীর উপর কালির দাগ পড়ে না? মাননীয় রাজ্যপাল বললেন যে, "আল্লা আমাকে বাঁচিয়েছেন" কিন্তু তার প্রত্যুত্তরে দিল্লির মসনদে যিনি বসে আছেন তাঁর পক্ষ থেকে কোনও সহানুভূতিসূচক বক্তব্য রাখা হয়নি। কংগ্রেসের যে কাঠামো তাতে একথা বলছে যে মানুষকে নিগ্রহ কর, খুন কর, খতম কর এবং সর্বোপরি মানুষের উপর নির্যাতন চালাও এবং এসব করলে তবেই [illegible] আসবে, আমরা এখানে কংগ্রেসি রাজত্ব কায়েম করতে পারব।

[5-10—5-20 P.M.]

আমি কংগ্রেসি বন্ধুদের বলব যে এটা ভুল পথ। তারা ভুল পথে যাচ্ছেন। এ পথে গেলে হবে না। আপনাদের চেতনাকে ফিরিয়ে আনুন, সচেতন হন। এই পথে গেলে আপনারা গর্তের মধ্যে পড়বেন, সঠিক পথে যেতে পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি পঞ্চায়েতের মাধ্যমে মানুষ যেভাবে কাজ করে চলেছে, আমাদের পশ্চিমবঙ্গ সরকার যেভাবে উন্নয়নের কাজ করে চলেছেন কুটির শিল্প ইত্যাদির মাধ্যমে সেটা নিশ্চিতভাবে আমাদের কাছে গ্রহণযোগ্য এবং আমরা সেটা নিয়ে এগিয়ে যাব। আজকে তিনি যেসব কথা বলেছেন, আমরা জানি তিনি গ্রামের মানুষ নন, গ্রামের মানুষের সঙ্গে তার যোগাযোগ নেই। আজকে গ্রামের কৃষকরা যে ফসল উৎপাদন করে সেই ফসল কলকাতায় আসে এবং সেই চাল, গম তারা কিনে খান। তার ফলে গরিব কৃষকদের ব্যাথা তারা বোঝেন না। আজকে গ্রামে তারা কুটির শিল্প করে নিজেদের জীবিকা নির্বাহ করছে তাদের দুঃখ ওরা বোঝে না। ওরা প্রাসাদে বাস করে বণিক শ্রেণীর কথা চিন্তা করেন, শ্রমিক শ্রেণীর বিরুদ্ধে চলেন। ওরা খালি চটকদারি কথা বলেন। সুব্রতবাবু আজকে অভিনয় করতে ব্যস্ত। উনি অভিনয় করুন কিন্তু সেই অভিনয় এখানে সাজে না। উনি পর্দায় অভিনয় করতে পারেন। টি ভি'র মাধ্যমে ওনার জঘন্য অভিনয় দেখেছি। সেই অভিনয় এখানে সাজে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি কথা আমি এখানে বলব। আমরা জানি আন্দোলনের সময়ে আমাদের বীরাঙ্গণা মাতঙ্গিনী দেশের জন্য প্রাণ দিয়েছেন। তাঁর সম্পর্কেও সুব্রতবাবু একদিন স্পিকারের ঘরে বসে বলেছিলেন যে মাতঙ্গিনীকে নিয়ে এত হৈচৈ করার কি আছে। আমি তখন তাকে বলেছিলাম যে আপনি রাজনীতিতে মুর্খ। আপনি জানেন না বলে এই রকমভাবে তার সম্পর্কে অপপ্রয়োগ করছেন। সেই সুব্রত মুখার্জির কাছ থেকে এর থেকে আর বেশি কি আশা করব। অজয়বাবু সারা জীবন ব্রিটিশ গভর্নমেন্টের বিরুদ্ধে লড়াই করে গেছেন। তার সম্পর্কেও তিনি কটুক্তি করেছেন। এই হচ্ছে সুব্রতবাবু এবং তার দলের কার্যকলাপ। তারপরে রাজ্যপাল যখন ভাষণ দিচ্ছিলেন তখন সাত্তার সাহেব কি একটা কাগজ বের করে পড়তে লাগলেন রাজ্যপালের বক্তব্যকে উপেক্ষা করে। সেই সময়ে কংগ্রেসি বন্ধুরা ক্ষিপ্ত হয়ে উঠলেন এবং মারামারি করে পবিত্র বিধানসভাকে কলঙ্কিত করলেন। কাজেই আজকে ননীবাবু যে প্রস্তাব এনেছেন এবং কৃপাসিন্ধু সাহা সেই প্রস্তাবকে সমর্থন করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে রাজ্যপাল অন্য জায়গায় চলে গেছেন। তিনি যেখানেই থাকুন তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবুল বাসার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক যে প্রস্তাব এখানে এনেছেন শ্রী ননী কর আর শ্রী কৃপাসিন্ধু সাহা যাকে সমর্থন করেছেন, তাকে সমর্থন করছি। রাজ্যপালের ভাষণে অত্যন্ত বাস্তব সব ঘটনার কথা লেখা হয়েছে। কংগ্রেসি সদস্যরা আজকে এখানে উপস্থিত নেই, হয়তো আড়ালে বসে সব শুনছেন। কিন্তু তাঁদের যে বাসনা, তাঁদের যে চিন্তাধারা, সেই ফোর্সটা আমাদের মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু দেখিয়েছেন। জানি না, হয়তো কংগ্রেসিরা এর চেয়ে খারাপ বললেন কি না। কিন্তু উনি বক্তব্য রাখার আগে রাজ্যপালকে এখানে যে অপমান করা হয়েছে, সেই সম্পর্কে তিনি স্পষ্টভাবে বললেন না। তিনি একজন পুরানো সদস্য এবং সংসদীয় গণতন্ত্রের মধ্যে আবার

তিনি মার্কসবাদ চালিয়েছেন, উনি সেই সব কথা না বলে প্রকৃত প্রস্তাবকে বিকৃত করার জন্য সমর্থন করবেন কি করবেন না, সেই সম্পর্কে সুন্দরভাবে এড়িয়ে গেছেন। সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়গুলোকে আড়াল করে গেছেন এবং আড়াল করতে গিয়ে অন্য জায়গায় পৌঁছেছেন। কংগ্রেসিদের মুখে যে কথা শুনতেন, সেই কথা এখানে বলে গেছেন। উনি বলেছেন, গোর্খা পার্বত্য পরিষদ গঠন, ওটা একটা কাজের মতো কাজ নয়, আরও অন্য কোনও চিন্তা করার কথা বলেছেন। হয়তো বা পাঞ্জাবের মতো লাগিয়ে দেবার কথা বলতে চেয়েছেন এতে হয়তো তাঁদের পক্ষে ভাল হত। তিনি সমস্ত বিষয়টাকে আড়াল করার জন্য নানা কথা বলেছেন। বিদ্যুৎ সম্পর্কে বলেছেন, কোনও উন্নতি হয়নি, যার জন্য লে অফ লক আউট হচ্ছে, তিনি কোন গবেষণার ফল হিসাবে বললেন জানি না, কিন্তু আমরা জানি ১৯৭৭-৭৮ সালে বিদ্যুতের যে অবস্থা ছিল, তখন কয়েক ঘন্টা নয়, দিনের পর দিন সপ্তাহের দু'তিন দিন করে লোড শেডিং হত, তার ফলে লে অফ হত। দেবপ্রসাদবাবু কিছু পড়াশুনা করে এসে এখানে বক্তব্য রাখলে ভাল হত। আসলে তিনি এখানে কংগ্রেসিদের কথা বলেছেন, আর বাইরে মার্কসবাদী বলে নিজেদের দাবি করেন। কিন্তু আজকে উনি শুনে রাখুন, অবশ্য উনি নিজেও জানেন, আজকে বিদ্যুতের জন্য কোনও লে অফ হয় না। আজকে সেটা শূন্য জায়গায় এসেছে। কিন্তু আগে হাজার হাজার শ্রমিক বিদ্যুতের জন্য লে অফে পড়তেন। তিনি তো কৃষি এলাকা থেকে নির্বাচিত, তা ছাড়া তিনি একজন পশ্চিমবাংলার প্রতিনিধি, শুনেছিলাম তিনি কৃষি আন্দোলন করেন, কিন্তু কৈ একটা কথা তো বললেন না, কৃষকদের সম্পর্কে কিছু যে তাদের উন্নতি হয়েছে, এটা বলতে পারতেন, এবং এও বলতে পারতেন যে আরও উন্নতি হলে ভাল হত। এত হাজার ঘর করে দিয়েছেন, এত কিলো মিটার রাস্তা করেছেন, এত কিলো মিটার খাল করেছেন, বাঁধ করেছেন, আরও করা উচিত ছিল, এইসব বললেন না, হলে ওরা উপকৃত হত। এইরকমভাবে তিনি সমালোচনা করলেন না। লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্ট কোন দৃষ্টিভঙ্গীতে কাদের জন্য খরচ করছে—পঞ্চায়েত যে হল, ক্ষমতার এই যে বিকেন্দ্রীকরণ হল, এই সম্পর্কে কিছু বললেন না। শিক্ষার ব্যাপারে বিকৃত করে বললেন, সবচেয়ে ঐতিহাসিক কাণ্ড যা পশ্চিমবাংলায় ঘটানো হয়েছে, যেমন শিক্ষার ক্ষেত্রে, কৃষির ক্ষেত্রে এবং গোর্খা পার্বত্য ল্যাণ্ড যেটা ইতিহাসে হয়ে রয়েছে, এইসব সম্পর্কে তিনি কিছু বললেন না। সারা পৃথিবী থেকে আজকে পশ্চিমবাংলার পঞ্চায়েতের কাজ কিরকমভাবে চলছে, এর অর্থনীতি কি, এরা কোন রাজনীতিতে চলছে, এইসব সরেজমিনে দেখে তারা প্রশংসা করে যাচ্ছেন, অথচ এইসব সম্পর্কে তিনি কিছু বললেন না।

[5-20—5-29 P.M.]

কেবল ভাতা পাবার জন্য এখানে আসব আর চলে যাব! এই তো হচ্ছে ওঁদের রাজনীতি। রিক্সা ভাড়া করে, ট্যাক্সি ভাড়া করে এখানে আসবেন, আর চলে যাবেন। এই জন্যই কি আমরা এখানে এসেছি? এখানে রাজ্যপালের ভাষণের ওপর বক্তৃতা দিতে হবে, না দিলে কাগজে কিছু বেরবে না, কাগজে বার করবার জন্যই বক্তৃতা দেন। এবং আমরা শুনলাম সেভাবেই এস ইউ সি'র মাননীয় সদস্য দেবপ্রসাদবাবুও বক্তৃতা দিলেন। কিন্তু পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার একটা বিকল্প নীতি নিয়ে ২-৪টি যে কাজ করছেন সেগুলি তিনি দেখতে পাননি, তাই সেসব সম্বন্ধে কোনও কথাই উল্লেখ করলেন না। তিনিও কংগ্রেসিদের

মন্তব্যই কথা বলে গেলেন। এখানে শিল্প প্রসারের যে একটা ভাল পরিবেশ সৃষ্টি হয়েছে সেটাও তিনি দেখতে পাচ্ছেন না। অথচ এখানে শিল্পপতিরা নতুন নতুন শিল্প গড়তে চাইছেন। মুখ্যমন্ত্রীকে তাঁরা বলছেন—আমরা এখানে শিল্প গড়তে চাই, এখানে টাকা বিনিয়োগ করতে চাই, শেয়ার কিনতে চাই। অবশ্য দেবপ্রসাদবাবুরা আগমার্কা মার্কসিস্ট তো, তাই ওঁদের বক্তব্য হচ্ছে, আমরা বুর্জোয়াদের সঙ্গে হাত মিলিয়েছি। তাই তো উনি বলছেন,—আপনারা অমুককে ডাকছেন, অমুককে ডাকছেন। কিন্তু উনি একবারও ভেবে দেখছেন যে, কেন আমরা ডেকে আনছি? আমরা এই রাজ্যে শিল্প গড়ে তোলার জন্য কেন্দ্রীয় সরকারকে বিভিন্ন প্রস্তাব দিয়েছিলাম, যৌথভাবে শিল্প গড়বার জন্য বার বার বলেও তাঁদের কাছ থেকে সাড়া না পেয়ে বাধ্য হয়েই শিল্পপতিদের প্রস্তাব গ্রহণ করছি। পশ্চিমবাংলাকে তো আর আমরা শ্মশানে পরিণত করতে পারি না। ভারত সরকারের কাছে বার বার কাগজ-পত্র পাঠিয়ে, দীর্ঘদিন অপেক্ষা করেও আমরা তাঁদের কাছ থেকে কোনও সহযোগিতা পাইনি। অতীতে আমরা জানতাম আমাদের দেশের সরকারের বিদেশে একটা নাম ছিল, নেহেরুর সরকার মানে বিড়লার সরকার। রিজার্ভ ব্যাঙ্কের ম্যানেজার থেকে আরম্ভ করে ভারত সরকারের সবাই হচ্ছে বিড়লার লোক এবং তারা সবাই ধনতন্ত্রের সমর্থক এবং সমাজতন্ত্রের বিরোধী। আজকে এখানে আগমার্কা মার্কসবাদী একজন নেতার ঝুলি থেকে যে বিড়াল বেরল এবং তিনি যে বক্তব্য রাখলেন তার সঙ্গে পশ্চিমবঙ্গের বাস্তব চিত্রের কোনও মিল নেই। আজকে পশ্চিমবাংলার মানুষ, বিশেষ করে ভারতবর্ষের অন্যান্য প্রদেশের মানুষরা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের বিকল্প নীতি এবং কর্মসূচি বিপুল আগ্রহ নিয়ে লক্ষ্য করছেন। আমরা যখন বিভিন্ন প্রদেশে যাই তখন দেখি বেঙ্গলের প্রতিনিধিরা কি বলেন তা শোনবার জন্য তাঁদের খুবই আগ্রহ। ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলের মানুষ আমাদের কাজে উদ্বুদ্ধ হচ্ছেন। অথচ দেবপ্রসাদবাবু বললেন,—আমরা নাকি কিছুই করতে পারিনি! এতবড় বন্যা হয়ে গেল, উপকূলবর্তী এলাকায় ২০০-২৫০ কিলো মিটার জায়গা জুড়ে ঝড় হয়ে গেল, দার্জিলিং-এ অত বড় ভূমিকম্প হল, সেসম্বন্ধে উনি কোনও কথা বললেন না। সেখানে যে পরিমাণ টাকা-পয়সা খরচ করা হয়েছে তার চেয়ে আরও বেশি খরচ করা উচিত ছিল, এটাও বললেন না। সেসব ক্ষেত্রে আমরা কি আমাদের ক্ষমতার মধ্যে থেকে কিছুই করিনি? আমরা ভূমিকম্প এবং বন্যার ক্ষয়-ক্ষতির জন্য ১৭ লক্ষ মেট্রিক টন চাল চেয়েছিলাম, কিন্তু তা আমরা পাইনি। সে কথাটাও উনি একবারও বললেন না। উনি কি বললেন? না,—আপনারা বুর্জোয়া হয়ে গেছেন, সংশোধনবাদী হয়ে গেছেন। তারপর শিক্ষার কথা বললেন—বললেন—আপনারা ইংরাজি তুলে দিয়েছেন। ওঁর কথা শুনে মনে হল ইংরাজি আমাদের দেশের ক্ষেতমজুরদের পেটের মধ্যে। জমা ছিল, আমরা নল দিয়ে বের করে নিয়েছি। আমাদের ক্ষেতমজুররা খুব ইংরাজি শিখছিল, আমরা এখন আর তাদের ইংরাজি শিখতে দিচ্ছি না! এইসব কথা যদি ক্ষেতমজুরদের কাছে গিয়ে একবার বলেন, তাহলে ক্ষেতমজুরদের পেটের পিলে চমকে যাবে।

তাঁর একটা নীল পুকুরে তাঁকে তাঁর কাটতে দিন। উনি তো ইংরাজিতে কথাবার্তা, চলাফেরা ইত্যাদি করে থাকেন, আমরা তো ইংরাজি পড়িনি, কই, উনিও তো ইংরাজিতে বক্তৃতা করলেন না। ৬৫ ভাগ এখন ইংরাজি পড়ছে, ইংরাজি উঠে গেছে? আগে ছেলেরা বাংলা ভাষায় পড়তে শিখুক। এসব বিচ্ছিন্নতাবাদী সমাজবাদের কথা। একজন উপজাতি এবং

সংখ্যালঘুদের এরকম করে রেখেছেন। কই, বললেন না তো যে এখানে কোনও রকম দাঙ্গাহাঙ্গামা হয়নি। মুসলিম প্রতিনিধি এখন এখানে নেই, থাকলে ভাল হোত। ওঁরা তো বলতে পারতেন যে, বিহারে, উত্তরপ্রদেশে ওসব হয়েছে আমাদের এখানে ওসব কিছুই হয়নি। তাতে ওনাদের কিছু ক্ষতি হচ্ছে কি? ক্ষতি হচ্ছে না। এজন্য ভারতবর্ষে, আমাদের গভর্নমেন্ট, আমাদের মুখ্যমন্ত্রী আমাদের মাননীয় জনপ্রতিনিধি যখন দেশের কথা বলেন অন্য দেশের লোক আগে সেটা বুঝবার চেষ্টা করেন, পরে কথাবার্তা বলেন। এই দাবি আমাদের বহুদিনের। উপজাতি এবং পার্বত্য অঞ্চলের লোক, যাঁরা পিছনে পড়ে রয়েছেন ওঁদেরও আমরা টেনে নিয়েছি। তাঁরাও উন্নতি করেছেন, এ প্রস্তাব তো আজকের নয়, বহুদিনের। তার জন্য লড়াই করতে হয়েছে। কি লড়াই হয়? আজকে যারা জমিতে হাল দেয়, দুটো চাষ করে, শুধু দুটো চাষ করা আর জমিকে ফসলের উপযোগী করে তোলা এক কথা নয়। তিনি যুক্তফ্রন্টের মুখ্যমন্ত্রী তো বলেছিলেন আমাদের বর্বর সরকার। আমরা শিক্ষা, সংস্কৃতির উন্নতির জন্য, পিছনে পড়া মানুষগুলির এবং পার্বত্য অঞ্চলের উন্নতির জন্য চেষ্টা করে যাচ্ছি, আর তা দেখে ওঁরা বলছেন যে সর্বনাশ হয়ে গেল। আমার মোদ্দা কথা হল যে, আমরা যে পথে চলেছি সেটাই ভারতবর্ষের পথ—এটাই আদর্শ এবং মুক্তির পথ—আর্থিক এবং সামাজিক সবদিক থেকেই সারা ভারতবর্ষের পথ এবং এটাকেই আমরা উদ্বুদ্ধ করব। এর জন্য যদি প্রাণ দিতে হয় তো তাও ভাল। আমাদের দার্জিলিংয়ের বন্ধুরা প্রাণ দিয়েছেন। কাজেই এই শ্রেণী সংগ্রাম আমরা চালিয়ে যাব, এর থেকে লোকে পিছিয়ে আসবে না। এই বলে রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং ওঁদের কথার পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5.29 p.m. till 1.00 p.m. on Tuesday, the 7th March, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 7th March, 1989 at 1.00 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 20 Ministers, 8 Ministers of State and 225 Members.

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri G.K. Mitter, a former judge of the Supreme Court who died in Calcutta on Sunday, the 5th March, 1989. He was 83.

Shri Mitter graduated from Patna University with honours in Chemistry. He was called to the Bar from Lincoln's Inn and then set up practice at Calcutta High Court on his return. Afterwards he joined the Government Service and served as a judge of the Supreme Court.

At his demise the country has lost an eminent jurist.

Now I request the Hon'ble members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage honourable members stood in silence for two minutes)

Thank you ladies and gentlemen. Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

**Mr. Speaker :** Honourable member, Shri Sultan Ahmed requested me for holding up the questions under Rule 50 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. Accordingly, question No.21 is held over.

### Starred Questions

### (to which oral answers were given)

### বন্যায় ক্ষতিগ্রস্থ বাড়িঘর মেরামতির জন্য কেন্দ্রীয় বরাদ্দ

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭।) **শ্রী শীশ মহম্মদ :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত বৎসরের প্রবল বন্যায় পশ্চিম বাংলার বিভিন্ন জেলার বাড়িঘরের ক্ষয়ক্ষতি বাবদ কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে কোনও টাকা বরাদ্দ করেছিল কি; এবং

(খ) করে থাকলে, উক্ত অর্থের পরিমাণ কত?

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

(ক) হ্যাঁ এবং

(খ) এই বাবদ ব্যয়ের উর্দ্ধসীমা চারকোটি বাষট্টি লক্ষ টাকা নির্দ্ধারিত করে দেওয়া হয়েছিল।

**শ্রী শীশ মহম্মদ ঃ** আমার মনে হয়, ৪ কোটি ৬২ লক্ষ টাকাটা রাজ্য সরকারের পক্ষ থেকে নির্দ্ধারিত করে দেওয়া হয়েছিল। আমার প্রশ্ন, এই বাবদ কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কত টাকা দিয়েছিলেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় সদস্য একটু ভুল করছেন। এটা রাজ্য সরকার ঠিক করে দেন না। কারণ এই ধরনের কোনও প্রাকৃতিক দুর্যোগ এলে আমরা যখন কেন্দ্রীয় সরকারের কাছে অর্থের দাবি করি, তখন তাতে ব্যয়ের উর্ধসীমা নির্দ্ধারিত করে দেন তারাই এবং সেইমতো আমরা ব্যয় করে থাকি। এক্ষেত্রেও ঘরবাড়ি এসব নির্মাণের খাতে ব্যয়ের উর্ধসীমা ৪ কোটি ৬২ লক্ষ টাকা তারাই নির্দ্ধারিত করে দিয়েছিলেন। এরমধ্যে রাজ্য সরকারের শেয়ার আছে, কেন্দ্রীয় সরকারেরও শেয়ার আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি, গত বছরের প্রবল বন্যায় ক্ষতির পরিমাণ কত?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** নোটিশ চাই, কারণ আমাদের বিভিন্ন ডিপার্টমেন্ট আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আমরা ডিমান্ড করেছিলাম কত?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** আমরা ডিমান্ড করেছিলাম ২৬ কোটি ১৬ লক্ষ ৬৮ হাজার টাকা এবং এর উপরই উর্ধসীমা নির্দ্ধারণ করবার জন্য ডিমান্ড করেছিলাম, কিন্তু তারা উর্ধসীমা নির্দ্ধারিত করেন ৫ কোটি ৮৬ লক্ষ ৬১ হাজারে।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া দয়া করে জানাবেন কি, এই প্রবল বন্যায় যে ক্ষয়-ক্ষতি হয়েছে এই ক্ষয়-ক্ষতি পুরণ করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের কত খরচ হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এই ব্যাপারে জানতে হলে আমাকে আগে থেকে নোটিশ দিতে হবে। কারণ এরসঙ্গে বিভিন্ন দপ্তরজড়িত আছে, শুধু ত্রাণের ব্যাপারটা আমার কাছে আছে।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয়া মন্ত্রী মহাশয়া দয়া করে জানাবেন কি, ১০ কোটি টাকা খরচ হবে এমনভাবে ঘর-বাড়ি যদি ভাঙে তাহলে কি ৫ কোটি টাকার বেশি খরচ করা যাবে না এমন নির্দেশ আছে কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** খরচ করা নিশ্চয় যাবে তবে সেটা পুরোপুরি রাজ্য সরকারের বাজেট থেকে, এতে কেন্দ্রীয় সরকারের কোনও ভাগ থাকবে না।

## সুন্দরবনে ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্তদের মধ্যে ত্রাণ সামগ্রী বিলি বন্টন

***২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৮।) **শ্রী সুভাষ নস্কর :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সম্প্রতি ঘূর্ণিঝড়-বিধ্বস্ত সুন্দরবনে ক্ষতিগ্রস্তদের মধ্যে কি কি ত্রান সামগ্রী, কত পরিমাণ বিলি-বন্টন করা হয়েছে (১৫ই ফেব্রুয়ারি, ১৯৮৯ পর্যন্ত)?

**শ্রীমতী ছায়া বেরা :**

সম্প্রতি ঘূর্ণীঝড় বিধ্বস্ত সুন্দরবনে উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলার সংশ্লিষ্ট ব্লকগুলির ক্ষতিগ্রস্তদের মধ্যে যে সমস্ত ত্রাণ সামগ্রী যত পরিমাণ বিলি বন্টন করা হয়েছে (১৫ই ফেব্রুয়ারি '৮৯ পর্যন্ত তা নিম্নরূপ :—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলায় সুন্দরবন এলাকা

১। বিশেষ খয়রাতি সাহায্য (গম)- ২৪৮.৫০ মে.ট.

২। বিশেষ খয়রাতি সাহায্য (চাল)- ১৮৩০.০০ ঐ

৩। ত্রিপল- ৩১,৩৭০টি

৪। ধুতি- ২১,৭৯০টি

৫। শাড়ি- ৪৩০৮০টি

৬। শিশুদের পোষাক- ২৬৩৩০টি

৭। লুঙ্গি- ২৮৪৫টি

৮। সুতি কম্বল (রাজ্য তহবিল)- ৩৪৫৫৩০টি

৯। সুতি কম্বল (প্রঃমন্ত্রীর গণতহবিল) ২৭৮৪০টি

১০। গুঁড়ো দুধ- ৫২৩ বস্তা

১১। গৃহ-নির্মাণ অনুদান- ১ কোটি টা.

১২। এককালিন অনুদান (রাজ্য তহবিল) ১৩,৬৫,০০০টা.

১৩। এককালিন-অনুদান
(প্রঃমন্ত্রীর ত্রাণ তহবিল)- ২,৭৩,০০০টা.

(খ) উত্তর ২৪-পরগনা জেলায় সুন্দরবন এলাকা-

১। ত্রিপল- ২৬,২৭০টি

২। শিশুদের পোষাক- ২৭,৯৫০টি

৩। শাড়ি- ৩৮,৮৭০টি

৪। ধুতি- ১৯,৩৭০টি

| | |
|---|---|
| ৫। কম্বল- | ৩২,৪১০টি |
| ৬। লুঙ্গি- | ৪,০০০টি |
| ৭। গো-খাদ্য- | ১৯,১৩৫ মে.ট. |
| ৮। গুঁড়ো দুধ | ৪৬৪ বস্তা |
| ৯। চিড়া- | ৩১০.৮০ কুইন্টাল |
| ১০। গুড়- | ৩০.৩ কুইন্টাল |
| ১১। বিশেষ খয়রাতি সাহায্য (গম)- | ১১০২ কুইন্টাল |
| ১২। বিশেষ খয়রাতি সাহায্য (চাল)- | ১৩,৩৪০ কুইন্টাল |
| ১৩। কাঠের খুঁটি- | ৭৯৮৬টি |

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ত্রাণ বিলি-বন্টন করার ক্ষেত্রে সর্বস্তরে পঞ্চায়েতের মাধ্যমে বিলি-বন্টনের যে পদ্ধতি আছে এই ক্ষেত্রে সেই অনুসারে করা হয়েছে কিনা এবং এই সম্পর্কে কোনও অভিযোগ আপনার কাছে এসেছে কি?

**শ্রীমতী ছায়া বেরা** : সর্বস্তরে আমাদের পঞ্চায়েতের মাধ্যমে ত্রাণ বিলি-বন্টন করা হয়েছিল এবং এই ব্যাপারে নির্দিষ্ট কোনও অভিযোগ আমার কাছে আসে নি।

[1-20 — 2-00 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** : মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন আমরা সংবাদপত্রে দেখেছিলাম যে ওখানে ঘূর্ণীঝড়ে বাড়িঘর বিধ্বস্ত হয়ে গিয়েছিল ওখানে পুনর্গঠনের কাজ বা রিলিফের কাজ এখনও চালানো হচ্ছে কিনা?

**শ্রীমতী ছায়া বেরা** : হ্যাঁ, এখনও বেশ কিছুদিন ত্রাণের কাজ চালাতে হবে। মাননীয় সদস্য তো নিশ্চয়ই জানেন যে স্কুল, বাড়ি ইত্যাদি সব ধসে গেছে। সেজন্য এখনও ত্রাণের ও পুনর্গঠনের কাজ চালাতে হবে।

### দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন নতুন ডিপো

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬১১।) **শ্রী অমিয় পাত্র** : পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ আর্থিক বছরে (জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের নতুন কোনও ডিপো চালু হয়েছে কি;

(খ) হয়ে থাকলে, মোট কতগুলি বাস কোন কোন ডিপোতে দেওয়া হয়েছে; এবং

(গ) ১৯৮৯-৯০ আর্থিক বছরে দক্ষিণবঙ্গে নতুন কোনও বাস ডিপো চালু করার প্রস্তাব আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) ১৯৮৮-৮৯ সালে নিম্নলিখিত ডিপোগুলি চালু করা হয়েছে।

১। বাঁকুড়া

২। দুর্গাপুর সিটি

(খ) ১। বাঁকুড়া ডিপোতে ১৪টি বাস

২। দুর্গাপুর সিটি ডিপোতে ৪৫টি বাস

(গ) জমি অধিগ্রহণে প্রতিবন্ধকতা না হলে ও প্রয়োজনীয় অর্থের সঙ্কুলান হলে নতুন প্রস্তাব বিবেচনা করা হবে।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে বলবেন কি, এই যে নতুন ডিপো করার প্রস্তাব আছে তারমধ্যে ঝাড়গ্রাম বা মেদিনীপুর সম্পর্কে কোনও প্রস্তাবের কথা আপনার বিবেচনাধীন আছে কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ঝাড়গ্রাম এখন বিবেচনার মধ্যে নেই। মেদিনীপুরে সবেমাত্র জমি সংগ্রহ করেছি।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় দয়া করে বলবেন কি, বাঁকুড়া ডিপো থেকে এখন আপনি বাস চালাচ্ছেন, ওখান থেকে লং ডিসট্যান্স বাস চালাবার কোনও পরিকল্পনা আপনার আছে কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** বাঁকুড়াতে যে বাস ডিপো আছে তা একটি অস্থায়ী ডিপো। স্থায়ী ডিপো নির্মাণের কাজে আমরা হাত দিয়েছি। অস্থায়ী বাস ডিপো থেকে খুব বেশি বাস চালানো সম্ভব নয়। তবে যে বাস এখন চলছে তারমধ্যে দূরপাল্লা এবং অল্প দূরত্বের কয়েকটি করে বাস চলছে। আমরা যখন আরও বেশি করে বাস স্থায়ী ডিপোতে দিতে পারব, তখন আরও বেশি করে বাস চালাব।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** বোলপুরে কোনও বাস স্ট্যান্ড করার পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** বোলপুরে বর্তমানে বাস স্ট্যান্ড তৈরির কাজ চলছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিধান সভার সদস্যদের কমপেনিয়ন সহ যাতায়াতের যে সুযোগ আছে তা আমরা সি-এস-টি-সি.তে পাই। এটি উত্তর বঙ্গ এবং দক্ষিণ বঙ্গেও প্রসারিত হয়েছে। এই ক্ষেত্রে পুরনো কুপন আমাদের ব্যবহার করতে হচ্ছে। এই ব্যাপারে কন্ডাকটরদের মধ্যে এখনও পর্যন্ত একটা বিভ্রান্তি আছে। বিভিন্ন সময়ে আমাদের এই প্রশ্নের সম্মুখীন হতে হয়। এই ব্যাপারে ওদের সঠিক নির্দেশ আপনি দেবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের গোচরীভূত করার জন্য জানাই যে ইতিমধ্যেই মাননীয় বিধায়করা যাতে সঙ্গি সহ যেতে পারেন সেজন্য নির্দেশ দিয়েছি।

**সল্টলেক থেকে শ্রীরামপুর পর্যন্ত রাষ্ট্রীয় পরিবহনের বাস চালাবার পরিকল্পনা**

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৭।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সল্টলেক থেকে শ্রীরামপুর পর্যন্ত রাষ্ট্রীয় পরিবহনের বাস চালাবার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) "(ক)" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ উহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী :**

(ক) বিবেচনাধীন আছে।

(খ) এখনই সঠিকভাবে বলা যাচ্ছে না।

**শ্রী মণীন্দ্রনাথ জানা :** শ্রীরামপুর থেকে সল্টলেক বর্তমানে বাস চালানোর প্রস্তাবটি আপনি কতদিন আগে ভেবেছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** হুগলি থেকে অনেকগুলি প্রস্তাব এসেছিল, তারমধ্যে কয়েকটি আমরা চালু করেছি। মাননীয় সদস্য নিশ্চয়ই অবগত আছেন যে চুঁচুড়া-কৃষ্ণনগরের মধ্যে এখন বাস চলছে। প্রয়োজনীয় বাস পেলে শ্রীরামপুর-সল্ট লেকের মধ্যে বাস আমরা চালু করব।

**কলিকাতা হইতে ঝিলিমিলি পর্যন্ত সরকারি বাস চালানোর পরিকল্পনা**

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৪।) **শ্রী রামপদ মান্ডি :** গত ১২-৪-৮৮ তারিখের তারকিত *৩২৯ (অনুমোদিত প্রশ্ন নং *১২১২) নং প্রশ্নের উত্তর উল্লেখপূর্বক পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতা হইতে ঝিলিমিলি পর্যন্ত দূরপাল্লার সরকারি বাস চালু করার পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** হ্যাঁ, বিবেচনাধীন আছে।

**শ্রী রামপদ মান্ডি :** ঐ প্রস্তাব কবে নাগাদ কার্যকর হবে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এটা নির্ভর করছে স্থানীয় পঞ্চায়েতের উপর। ওদের সঙ্গে কথা হয়েছে যে সমস্ত যাত্রীরা ওখানে যান এবং পর্যটকরা যান তাদের থাকার কোনও ব্যবস্থা নেই, তাই স্থানীয় পঞ্চায়েতে-র লোকেরা তারা যদি সাময়িকভাবে কোনও ছাউনির ব্যবস্থা করে দেন এবং ইউরিনালের ব্যবস্থা করে দেন তাহলে তার পরের দিন থেকে গাড়ি চালাবার ব্যবস্থা করে দেব।

**শহীদ ক্ষুদিরাম বসুর [illegible] উদযাপন**

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৩।) **শ্রী অমলেন্দ্র রায় :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৯-এর ৩রা ডিসেম্বর থেকে শহীদ ক্ষুদিরাম

বসুর জন্মশতবার্ষিকী উদযাপনের কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এখনও কোনও সিদ্ধান্ত হয়নি। কিন্তু যথা সময়ে হবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শহীদ ক্ষুদিরাম বসুর জন্ম শতবার্ষিকী যাতে যথাযথভাবে পালন করা হয় তারজন্য রাজ্য সরকার কি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা যখন কর্মসূচি চূড়ান্ত করব তখন নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব দিতে হবে। এবং এই কর্মসূচি তৈরির ব্যাপারে মাননীয় সদস্যর মতামতও নেব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** শহীদ ক্ষুদিরাম বসু এবং প্রফুল্ল চাকী ভারতবর্ষের প্রথম শহীদদের মধ্যে পড়ে। শহীদ প্রফুল্ল চাকীর জন্ম শতবার্ষিকী এখনও চলছে, ক্ষুদিরাম বসুর জন্ম শতবার্ষিকী যখন আরম্ভ হবে, শহীদ প্রফুল্ল চাকীর জন্ম শতবার্ষিকী তখন শেষ হয়ে যাবে। আপনি কি জানেন প্রফুল্ল চাকীর জন্ম শতবার্ষিকী পালনের ব্যাপারে কেন্দ্রীয় সরকার কোনও কর্মসূচি পালন করেছেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কোনও কিছু করেন না বলেই আমার যতদূর জানা আছে, আমরা এখানে এটা চালু করব। বিশেষ করে প্রফুল্ল চাকীর মৃত্যু যে ভয়ঙ্কর ঘটনা ঘটেছে সেই ব্যাপারে ঐতিহাসিকদের মতামত এবং তদন্ত করার ব্যাপারে আমরা উদ্যোগ নিচ্ছি।

## রাজ্যে সিনেমা হলের সংখ্যা

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৬।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় ও কলকাতার বাইরের পশ্চিমবঙ্গের জেলাগুলিতে মোট কতগুলি সিনেমা হল আছে;

(খ) কলকাতায় ও মফস্বলে বাংলা চলচ্চিত্র দেখানো হয় না ঐরূপ হলের সংখ্যা কত; এবং

(গ) ঐরূপ হলে বাংলা চলচ্চিত্র দেখানোর কোনও ব্যবস্থা হচ্ছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) কলকাতায় ৮০ (আশি) টি সিনেমা হল আছে। কলকাতার বাইরে জেলাগুলিতে ৭১১ (সাতশত এগার) টি সিনেমা হল আছে।

(খ) সঠিক সংখ্যা জানা নেই।

(গ) রাজ্য সরকার পশ্চিমবঙ্গ সিনেমা (নিয়ন্ত্রণ) আইন ১৯৫৪টি সংশোধন করে পশ্চিমবাংলার প্রেক্ষাগৃহে বাংলা ছবি দেখানো বাধ্যতামূলক করার সিদ্ধান্ত নিয়েছেন।

প্রচলিত আইনে একটি উপধারা সংযোজিত করে সরকারকে এই ক্ষমতা প্রদান করা হবে। এই ক্ষমতাবলে সরকার যে কোনও সিনেমা হলকে বছরে সর্বাধিক ৬ (ছয়) মাস বাধ্যতামূলকভাবে বাংলা ছবি দেখানোর নির্দেশ দিতে পারবেন।

এই ব্যাপারে একটা বিল এইবারে বিধানসভায় আমরা আনার প্রস্তাব করেছি।

**শ্রী সূর্য চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের পশ্চিমবাংলায় যেভাবে অশ্লীল ছবি দেখানো হচ্ছে হিন্দি এবং ইংরাজি এই ছবিগুলি বন্ধ করার ব্যাপারে কোনও সুযোগ আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এইগুলি বন্ধ করার ব্যাপারে ক্ষমতা প্রধানত সেন্সার বোর্ডের এবং তারাই এইগুলি করেন। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে একাধিক চিঠি দিয়েছি, কিছু আপত্তি জানিয়েছি, নির্দিষ্ট কিছু চলচ্চিত্রের ব্যাপারে। আমরা সিনেমার পাবলিসিটি মেটিরিয়ালস যেগুলি রাস্তায় লাগানো হয় সেইগুলির ব্যাপারে বলতে পারি এবং এই ব্যাপারে রাজ্য সরকারের একটা আইন আছে। যাতে করে রাস্তায় অশোভন পোস্টার না থাকে; চলচ্চিত্রকে আটকে রাখার ব্যবস্থা নেই।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আপনি যখন প্রথম দফায় মন্ত্রী ছিলেন সেই সময় একবার এই ধরনের বছরে ১২ সপ্তাহ বাংলা বই চালানোর একটা শুভ প্রচেষ্টার কথা বলেছিলেন। এবারে ঘোষণা করছেন যে ৬ মাস বাংলা বই চালাতে হবে পশ্চিমবঙ্গের সিনেমা হলগুলিতে। প্রথমত এটা কতটা সম্ভব হবে জানি না, ইতিমধ্যে বাধা-বিপত্তি তুলেছে প্রোডিউসাররা বাংলা বই এর স্বল্পতা নিয়ে। সেদিক থেকে ৬ মাসের যে ঘোষণা এটা বাধ্যতামূলক হলে প্রোডিউসাররা যা বলছেন সিনেমা হলগুলি চলবে না, এত বাংলা বই নেই, এই প্রসঙ্গে আপনার বক্তব্য কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্যের উত্তরে বলতে পারি এই সম্বন্ধে বোধ হয় আলোচনা এখনই তোলা ঠিক হচ্ছে না, এই অধিবেশনে এই বিলটা আনার প্রস্তাব আছে, তখন আলোচনা করা যাবে। আমি যেটা বলতে চাই আগে যে আইনটা করা হয়েছিল এটা কেন্দ্রীয় সরকার আপত্তি করায় মাঝপথে দাঁড়িয়ে যায়। পরবর্তীকালে তামিলনাড়ু সরকার এইরকম একটা আইন করেছেন, রাজ্য বিধানসভায় সেই বিলটা পাসও হয়েছে। সেই আইনের ব্যাখ্যা অনুযায়ী আমরা আমাদের রাজ্যের এইরকম আর একটা আইন বিধান সভায় আনার প্রস্তাব আমাদের বিভাগ থেকে পাঠিয়েছি। সেই আলোচনা না আসা পর্যন্ত সবটা বিধানসভায় বলা ঠিক হচ্ছে না। কিন্তু ৬ মাসের যেটা বললেন পশ্চিমবাংলার ৭০০ সিনেমা হলের সবটাতে এটা নয়, কিন্তু অধিকারটা রাখা হয়েছে ম্যাক্সিমাম ৬ মাস। কোন কোন হলে কত মাস বা কোন কোন হলে আমার দরকার নেই, ৭০০ সিনেমা হলেই বাংলা বই চলবে না এটা আমরা সবাই জানি, তাই নির্দিষ্ট কয়েকটি সিনেমা হলে কতদিন চলবে সেই ক্ষমতা সব সময়ই সরকারের হাতে থাকে, সর্বোচ্চ মাত্রা বাঁধা হয়েছে ৬ মাস।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় যে সিদ্ধান্ত নিতে যাচ্ছেন বাংলা বই

সম্পর্কে সেটার উদ্দেশ্য যদি এটা হয় যে বাংলা চলচ্চিত্র শিল্পকে যথাযথ মদত দেওয়া তাহলে এর পথে একটা বড় বাধা বিভিন্ন ক্ষেত্রে যে সমস্ত ভি ডিও হলগুলি রয়েছে সেই হলগুলির মধ্য দিয়ে অনেক ক্ষেত্রে যেভাবে অত্যন্ত কুরুচিপূর্ণ ছবি দেখানো হচ্ছে সেটা বাধা বলে মনে করেন কিনা এবং সেটা বাধা মনে করলে ভি ডি ও হলগুলির উপর কোনও কন্ট্রোল নেবার ব্যবস্থা করবেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্যকে এটুকু বলতে পারি যে ভি ডি ও মানেই সামগ্রিকভাবে বিরোধিতা এটা বলা ঠিক হবে না। ভি ডি ও আমরা করব, ভি ডি ও আধুনিক চলচ্চিত্রের একটা নতুন পদ্ধতি, এটা বিজ্ঞানের একটা ব্যাপার, ভি ডি ও মাত্রেই বিরোধিতা করা ঠিক হবে না। ভি ডি ও যে দেখানো হচ্ছে আমাদের দেশে তার প্রদর্শনের নিয়ম-কানুন, তার ট্যাক্স এইসব ব্যাপারে আমার বিভাগ এবং অর্থ বিভাগের মধ্যে আলোচনা চলছে। আর অশ্লীল যেটা বললেন সেটা চলচ্চিত্রে হয়, ভি ডি ও-তে হচ্ছে। কিন্তু ভি ডি ও ব্যাপারে আইন-কানুন, ট্যাক্স ইত্যাদি ব্যাপারে একটা নিয়ম নীতির মধ্যে আনার চেষ্টা হচ্ছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মিঃ স্পিকার, স্যার, ভি ডি ও-তে যে শো-গুলি দেখানো হয় সেগুলি আজকে সিনেমা থেকে নকল করে নিয়ে এসে দেখানো হয় এবং আজকে কলকাতায় যে বইটা রিলিজড হল সেটা আজকে আমি আমার গ্রামে বসে দেখতে পাব। সিনেমা শিল্পের এটা কি চরম ক্ষতি নয়? আপনি এই ব্যাপারে কি করতে পারেন জানালে খুশি হব।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমি মাননীয় সদস্যকে বলতে চাই ভি ডি ও-তে দুভাবে অন্যায় হয়—একটা হচ্ছে কোনও চলচ্চিত্র সেনসার বোর্ডের সার্টিফিকেট ছাড়াই দেখানো হয়, এটা বেআইনি আমাদের দেশের আইনে, এটার আমরা বিরুদ্ধে। সম্প্রতি পুলিশ এক জায়গায় লাইব্রেরিতে, ভি ডি ও পার্লারে, ভি ডি ও লাইব্রেরিতে রেড করেছে অর্থাৎ সেনসার ছাড়া অশ্লীল বই এটা একটা বিপদ, আর একটা বিপদ হচ্ছে সিনেমা পাইরেসি থাকে বলে ভি ডি ও পার্লারে সিনেমা একটা হয়েছে সেই সিনেমার মত ছাড়া, তার কপি রাইটের অনুমোদন ছাড়া তারা একটা ভি ডি ও তুলে নিয়েছে এটাও বেআইনি, এটার আমরা বিরোধিতা করছি। কিন্তু যে সিনেমা আইনসঙ্গতভাবে আবার ভি ডি ও-তে দেওয়া হয়েছে সেটার বিরোধিতা করার কোনও আইন নেই দেশে, বিরোধিতা করা উচিতও নয়। আপনি সিনেমা হলে দেখছেন, আমি বাড়িতে বসে দেখছি, তার কপি রাইট দেওয়া আছে, এটা বেআইনি কাজ নয়, এটা আটকানো যায় না।

**মিঃ স্পিকার :** সত্যবাবু লাইসেন্সড অশ্লীল এবং আন লাইসেন্সড অশ্লীল এটা হচ্ছে সমস্যা।

## রায়চক-কুকুড়াহাটি পরিবহন ফেরী চালু করার প্রস্তাব

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আগামী আর্থিক বৎসরে (১৯৮৯-৯০) রায়চক-কুকুড়াহাটি পরিবহন ফেরী চাল করার কোনও প্রস্তাব সরকারের আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী** :

হ্যাঁ আছে।

**"হোপ ৮৬" অনুষ্ঠানের জন্য তথ্য ও সংস্কৃতি বিভাগের অনুমোদন**

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭২০।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** : তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, 'হোপ ৮৬' অনুষ্ঠানের জন্য রাজ্য সরকারের তথ্য ও সংস্কৃতি বিভাগের সম্মতি বা অনুমোদন ছিল কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** :

যুব কল্যাণ বিভাগের উদ্যোগে হোপ-'৮৬ অনুষ্ঠানটি হয়েছিল। তথ্য ও সংস্কৃতি বিভাগের অনুমোদনের প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** : রাজ্য সরকারের একটা দপ্তরের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করা হয়েছিল হোপ '৮৬-এর এবং বিধানসভায় অন্যান্য প্রশ্নের উত্তরের সময় আপনি বলেছিলেন, সংস্কৃতির সংজ্ঞা নিরূপণ করা কষ্টসাধ্য। আমার প্রশ্ন হচ্ছে, রাজ্য সরকারের উদ্যোগে এই ধরনের অনুষ্ঠান যখন হচ্ছে তাতে আমরা কিছু সুবিধা নেব এটাই কি সরকারের সাংস্কৃতিক নীতি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** : এই ব্যাপারে সংশ্লিষ্ট বিভাগের উদ্যোক্তা যারা ছিলেন তাদের কাছে প্রশ্ন করলে সঠিক উত্তর পাওয়া যাবে।

**"কুটির বিমা" প্রকল্প**

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬২।) **শ্রী দিলীপকুমার মজুমদার** : ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের গরিব মানুষের জন্য রাজ্য সরকার "কুটির বিমা" প্রকল্প চালু করছেন; এবং

(খ) সত্য হলে, উক্ত প্রকল্প কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রীমতী ছায়া বেরা** :

(ক) হ্যাঁ।

(খ) ১লা মে, ১৯৮৮ থেকে প্রকল্পটি বাস্তবায়িত করার নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী দিলীপকুমার মজুমদার** : মন্ত্রী মহোদয়া জানাবেন কি, এই "কুটির বিমা" প্রকল্পের বিশেষত্ব কি এবং মোট কত বাড়ি এবছর তৈরি হবে এবং এগুলি কাদের দেওয়া হবে?

**শ্রীমতী ছায়া বেরা** : দুস্থ পরিবারের যাদের বাড়ি আগুনে পুড়ে গেছে তাদের দেওয়া হয়। অর্থাৎ ন্যাচারাল ক্যালামিটি বলতে যা বোঝায় সেই ধরনের ঘটনা ঘটলে এই সাহায্য দেওয়া হয়। আগে নিয়ম ছিল বাড়ির জন্য অনুদান দেওয়া হত, তবে খুব বেশি টাকা দেওয়া যাচ্ছিল না। এখন কেন্দ্রীয় সরকার এই কুটির বিমা পরিকল্পনা নিয়েছেন এবং এতে

**বলা** হয়েছে দুস্থ মানুষদের যদি বাড়িঘর পুড়ে যায় তাহলে তারা নিকটস্থ থানায় বা পঞ্চায়েতকে জানাবেন। এই ব্যাপারে ব্লক স্তরে, জেলা স্তরে এবং রাজ্য স্তরে কমিটি আছে এবং বি ডি ও তার রেকমেন্ডেশন দিয়ে জেনারেল ইন্স্যুরেন্স কোম্পানিকে পাঠাবেন। জেনারেল ইন্স্যুরেন্স কোম্পানি তাদের মোট ১৫০০ টাকা দেবেন — এর মধ্যে ১০০০ টাকা বাড়ির জন্য এবং ৫০০ টাকা আনুসঙ্গিক জিনিসপত্র নষ্ট হবার জন্য।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** যারা ভাড়াটে হিসেবে রয়েছে তাদের যদি জিনিসপত্র পুড়ে যায় তাহলে তারা এই সুযোগ পাবেন কিনা এবং সেক্ষেত্রে এই সমস্ত গরিব মানুষদের আয়ের সীমা নির্দিষ্ট করা আছে কিনা?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** বাৎসরিক ৪৮০০ টাকা পর্যন্ত যাদের আয় তারা পাবেন। যেভাবে রিপোর্ট পাওয়া যাবে সেইভাবে দেওয়া হবে। তবে কেন্দ্রীয় সরকার ঠিক করবে ভাড়াটেরা পাবে কিনা।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** যাতে দ্রুত টাকা পাওয়া যায় তারজন্য পঞ্চায়েতের হাতে দায়িত্ব দেবার কথা বিবেচনা করছেন কি?

[1-30 — 1-40 P.M.]

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এটা পঞ্চায়েতের হাতেই দেওয়া হয়েছে এবং মূলত প্রধান রেকমেনডেশন করে পাঠাবেন জেনারেল ইন্স্যুরেন্স কোম্পানিকে। এবারে আমরা ডিপার্টমেন্ট থেকে একটা পুস্তক রচনা করেছি এবং তাতে সব নিয়ম কানুন রয়েছে। সেই পুস্তিকা থেকে আপনারা দেখে নিতে পারবেন, সেখানে সব নিয়ম কানুন বলে দেওয়া হয়েছে এবং সহজেই যাতে পাওয়া যায় তার ব্যবস্থা করা হয়েছে, জেলা শাসকদের নির্দেশ দেওয়া হয়েছে। আমরা নির্দেশ দিয়ে বলে দিয়েছি যে, কোথাও জটিল কিছু মনে হলে টাকা পেতে যদি দেরি হয় তাহলে আপনাদের সাজেশন আপনারা বলুন, কত তাড়াতাড়ি দুস্থ মানুষদের টাকা দিতে পারবেন এবং আমরা আপনাদের সেই সাজেশন গ্রহণ করব।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আপনি গরিব মানুষদের জন্য কুঁঠির বিমার কথা বললেন। এর প্রিমিয়াম দিতে যদি কখনও কেউ ফেল করে তাহলে সেই প্রিমিয়াম দেবার ব্যবস্থা সরকার পক্ষ থেকে আছে কিনা এবং এর কোনও লিমিটেশন আছে কিনা, বছরে এত'র বেশি বিমা হবে না — এইরকম কিছু আছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এই প্রিমিয়ামের টাকা দুস্থ ব্যক্তিদের দেবার কথা নয়। এই টাকাটা সম্পূর্ণ ভাবে কেন্দ্রীয় সরকার বেয়ার করবেন।

**শ্রী মতীশ রায় ঃ** চা বাগানের শ্রমিকদের আসবাবপত্র অনেক সময় অগ্নি-কান্ডের ফলে ধংস হয়ে যায়। সেই ক্ষেত্রে তারা'ও এর সুযোগ পাবে কিনা, জান্যবেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** চা বাগানের শ্রমিকদের যদি নিজস্ব বাড়ি পুড়ে যায়, আসবাবপত্র পুড়ে যায় তাহলে আনুসঙ্গিক দেড় হাজার টাকা—অর্থাৎ বাড়ি পোড়ার জন্য ১ হাজার টাকা এবং জিনিসপত্র পুড়ে যাওয়ার জন্য ৫০০ টাকা পাবেন।

**মিঃ স্পিকার :** মিসেস বেরা, এর একটা ক্লারিফিকেশন আছে। বাস্তবিক কত আয়ের মধ্যে আসতে হবে?

**শ্রীমতী ছায়া বেরা :** স্যার, বাস্তবিক ৪ হাজার ৮০০ টাকার সিলিং-এর মধ্যে আসতে হবে।

**মিঃ স্পিকার :** মতীশবাবু, চা বাগানের শ্রমিকদের বাস্তবিক আয় কি ৪ হাজার ৮০০ টাকার নিচে, না উপরে?

**শ্রী মতীশ রায় :** স্যার, বাস্তবিক আয় ৪ হাজার ৮০০ টাকার অনেক নিচে।

**শ্রীমতী অঞ্জু কর :** এই প্রকল্প চালু হবার পর থেকে আজ পর্যন্ত পশ্চিমবাংলায় কতজন গরিব মানুষ এই প্রকল্প বাবদ সাহায্য পেয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা :** এটাকে বাস্তবে রূপায়িত করার জন্য আমরা নির্দেশ দিয়েছি। ১লা মে আমরা জেলাগুলিকে নির্দেশ দিয়েছি। কিন্তু এই প্রশ্নের উত্তর পেতে গেলে আলাদা নোটিশ দিতে হবে। জেলাগুলি থেকে হিসাব-পত্র তুলে নিয়ে এসে তারপরে বলতে হবে।

**দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের কাজ**

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৫।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

দ্বিতীয় হুগলি সেতু এবং তার উভয় পার্শ্বস্থ সংযোগকারি সড়কসমূহ নির্মাণের কাজকে যে তিনটি ভাগে বিভক্ত করা হয়েছে, বর্তমান বছরের ৩১শে জানুয়ারি পর্যন্ত সেই তিনটি ভাগের কাজের অগ্রগতির পরিমাণ (শতাংশ হারে) নিম্নে দেওয়া হল :—

সেতুর কলকাতা সন্নিহিত অংশ :— ৯৫.৯২%

সেতুর হাওড়া সন্নিহিত অংশ :— ৮৩.৭৭%

সেতুর মূল অংশ :— ৭৫.৮০%

**শ্রী শিবপ্রসাদ মালিক :** এই সেতুর কাজ শেষ হতে আর কতদিন সময় লাগবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** ১৯৯০ সালের ডিসেম্বরের মধ্যে এটা শেষ করার কথা। সাধারণভাবে আপনাকে কাজের কথা যেটা করলাম তা হল এই, কলকাতার দিকে প্রায় ৯৫ ভাগ, হাওড়ার দিকে ৮৩ ভাগ, আর মূল সেতুর ৭৫ ভাগ কাজ হয়েছে। সেদিক থেকে সামগ্রিকভাবে পরের বছর ডিসেম্বরের মধ্যে শেষ করার প্রশ্নে এই অগ্রগতিটা কিন্তু খারাপ না। তবে মাঝে মাঝে কিছু সমস্যা হচ্ছে। অনেকগুলি প্রতিষ্ঠান সেখানে কাজ করে। বেশির ভাগই [illegible] [illegible] প্রতিষ্ঠান। যেমন জেসপ, বি.বি.জে. ইত্যাদি কাজ করে। আর একটা কথা হচ্ছে এই, কিছুদিন আগে গত ২০শে জানুয়ারি একটা বড় অ্যাক্সিডেন্ট হয়েছে, কাগজেও বেরিয়েছে, সেটা আপনারা সকলেই জানেন। সেখানে যে ক্রেনটি ভেঙে পড়ে

গেছে, সেটি অত্যন্ত শক্তিশালী ক্রেন এবং সেটি যেভাবে ভেঙে গেছে, সেখান থেকে সরিয়ে কাজ শুরু করার জন্য ২/৩ মাসের সেট ব্যাক হয়েছে। এই সমস্যার সমাধান করার ব্যাপারে আমরা একটা তদন্ত কমিটি করেছি। ক্রেনটি কেন ভাঙ্গল সেটা জানার দরকার হয়। ৭ দিনের মধ্যে আমরা তার রিপোর্ট'ও পেয়েছি যে, কেন ক্রেনটি ভাঙ্গল। আর কি করে ক্রেন সরিয়ে নতুন করে কাজ শুরু হবে, এরজন্য অনেক লোকের technical opinion নিতে হচ্ছে, ইঞ্জিনিয়ারদের নিতে হচ্ছে। এই ব্যাপারে আমাদের রাজ্যে খুব কম লোকই আছে। বাইরে থেকে লোক নিতে হচ্ছে। এটা করতে গিয়ে ২/৩ মাসের একটা সমস্যা হয়ে গেছে। এসব সত্ত্বেও আগামী বছর ডিসেম্বরের মধ্যে এর কাজ শেষ করব, এটা থেকে আমরা সরে আসিনি।

কিন্তু খানিকটা সন্দেহের সৃষ্টি হয়েছে এবং আমারও সেটা হয়েছে এটা আমি বলতে পারি।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় যে সন্দেহের কথা বলছেন সেই সন্দেহের ফলে যদি দেরি হয় তাহলে যে অর্থ বরাদ্দ আছে তার থেকে সেটা বাড়বে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সমস্যা হবেই, বাড়বেই এবং বাড়লে সেখানে আবার কেন্দ্রীয় সরকারকে বোঝাতে হবে। ইতিমধ্যেই আমরা সেইসব কথা খানিকটা বলেছি। দিল্লিতে একটা হাই পাওয়ার কমিটি আছে দ্বিতীয় হুগলি ব্রিজের জন্য—ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের একটা হাইপাওয়ার কমিটি আছে এবং সেখানে আমাদের চিফ সেক্রেটারি মহাশয় সদস্য আছেন, তাদের আমরা এই সমস্যার কথা জানিয়েছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এই সেতুটিকে তিনটি ভাগে ভাগ করা হয়েছে—কলকাতার অংশে ৯৫ ভাগ, হাওড়ার অংশে ৮৩ ভাগ, মূল সেতুর অংশে ৭৫ ভাগ কাজের কথা বললেন। এই তিনটি ভাগে বরাদ্দকৃত অর্থ এবং সম্ভাব্য যে খরচ হবে সেটার পরিমাণ কত জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** নোটিশ চাই।

**শ্রী দীপক চন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই সেতু নির্মাণ প্রকল্পে যে টাকার দরকার সেই টাকা কোন কনস্ট্রেন্ট হিসাবে দেখা যাচ্ছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এখনও না। প্রথম একটা স্তরে সমস্যা ছিল কিন্তু সাম্প্রতিককালে গত ১/১।। বছরে, আমি যেদিন থেকে অন্তত দেখছি এটা, কেন্দ্রীয় সরকারের যে সময় টাকা দেবার সেটা আসছে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** গত বিধানসভা নির্বাচনের আগে প্রধানমন্ত্রী রাজীব গান্ধী মহাশয় পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য যে ১ হাজার ৭ কোটি টাকা দেবেন বলেছিলেন তারমধ্যে এই দ্বিতীয় হুগলি সেতুর জন্য একটা টাকার পরিমাণ ছিল, ধার হিসাবে দেবেন বলেছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সেই টাকার কত অংশ রাজ্য সরকার পেয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সেইভাবে সেই অংশটা আমরা এখনও পাইনি কিন্তু আমাদের আগের টাকা যা ছিল তাই দিয়ে কাজ হচ্ছে এখন।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** আমরা কাগজে প্রায়ই দেখি—২/৩ দিন আগেও দেখেছি যে এর যে মূল ডিজাইন সেই ডিজাইন নিয়ে এখনও পর্যন্ত নানান রকমের সন্দেহ বিভিন্ন বিশেষজ্ঞ মহলে রয়েছে এবং সেইজন্যই কিছুটা বিলম্ব ঘটছে। মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্পর্কে তার প্রতিক্রিয়ার কথাটা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্য যে বিষয়টি নিয়ে প্রশ্ন তুলেছেন সেটা খুবই জটিল বিষয়। এটা নিয়ে সাধারণ মানুষের মতামত দেওয়াও খুব মুশকিল। কিন্তু আমি যতদূর জানি এই ব্রিজ তৈরি করার আগে তার মূল ডিজাইন, তার ইঞ্জিনিয়ারিং ব্যাপার—সমস্ত দিক সম্বন্ধে আমাদের দেশের যা সর্বশ্রেষ্ঠ মতামত সেগুলি গ্রহণ করা হয়েছে এবং বিদেশ থেকে যে মতামত নেওয়া দরকার তা নেওয়া হয়েছে। এর পরেও কিছু কাগজে, কিছু সাপ্তাহিক প্রত্রিকাতে প্রবন্ধ বেরিয়েছে সেটা আমিও দেখেছি। কিন্তু সে ব্যাপারে আমার কোনও সন্দেহ নেই কারণ আমি জানি ভারত সরকার ও রাজ্য সরকারের টেকনিক্যাল অপিনিয়ন এ ব্যাপারে যা আছে সেটা একমত হয়েই করেছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে বললেন যে, যে পরিমাণ টাকা দেবার কথা ছিল, প্রধানমন্ত্রী যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা রক্ষিত হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই প্রকল্পের ক্ষেত্রে আপনার কি ধারণা যে কেন্দ্রীয় সরকার বাধা সৃষ্টি করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমি বলেছি যে একটা স্টেজে বছর ৫/৬ আগে দাঁড়িয়ে গিয়েছিল সমস্ত ব্যাপারটা। টাকা দিল্লি থেকে আসছিল না এবং কি হবে কেউ বলতে পারছিলেন না। একটা স্তরে মাননীয় মুখ্যমন্ত্রী এটা হস্তক্ষেপ করার পরে দিল্লির সঙ্গে আমাদের গত ২/৩ বছরে আর অসুবিধা হচ্ছে না টাকার ব্যাপারে।

**মিঃ স্পিকার :** জয়ন্তবাবু, আপনি একজন সিনিয়ার মেম্বার, আপনি বলুন, ধারণা নিয়ে কি কোনও প্রশ্ন হয়? কতরকমের ধারণা হতে পারে।

### ঐতিহাসিক স্মৃতিবিজড়িত স্থাপত্য সংরক্ষণ আইন

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৮।) **শ্রী সুমন্তকুমার হীরা :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে ঐতিহাসিক স্মৃতি বিজড়িত স্থাপত্য সংরক্ষণের জন্য নির্দিষ্ট কোনও আইন আছে কি; এবং

(খ) থাকলে, উক্ত আইন বলে কতগুলো স্থাপত্য সংরক্ষণের দায়িত্ব রাজ্য সরকারের ওপর ন্যস্ত আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) হ্যাঁ আছে।

আইনটির নাম- The West Bengal Preservation of Historical Objects and Monuments and Excavation of Archaeological Sites Act. 1957.

(খ) উক্ত আইন বলে এখন পর্যন্ত রাজ্য সরকারের উপরে ১০০টি মন্দির, মসজিদ ও অন্যবিধ সৌধ (স্থাপত্য শিল্পের নিদর্শন) সংরক্ষণের দায়িত্ব ন্যস্ত আছে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আমাদের কলকাতায় কেরি সাহেবের প্রতিষ্ঠিত একটা পুরোনো স্কুল আছে যার নাম ব্যাপটিস্ট গার্লস স্কুল। এটা বোধ হয় মেয়েদের প্রথম স্কুল। এটাকে ঐতিহাসিক স্থান সংরক্ষণ আইন বলে গ্রহণ করা সম্ভব কিনা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** না, এই ব্যাপারে মাননীয় সদস্য আমাকে চিঠি দিলে আমি সংশ্লিষ্ট উপদেষ্টা কমিটির মতামত নিয়ে তারপরে বলতে পারি। কলকাতায় আমার তালিকার মধ্যে এই দুটো প্রসঙ্গ এখন নেই।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি যে তালিকার কথা বললেন যেসব জায়গায় মন্দির নিয়েছেন, তারমধ্যে টেরাকোটা মন্দির অর্থাৎ আমাদের বিখ্যাত টেরাকোটা মন্দির যেগুলি সেগুলি আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টচার্য :** স্যার, অনেকগুলি টেরাকোটা মন্দির আছে। যেমন বাঁকুড়ায় প্রায় ১৫টি করি তারমধ্যে ১২/১৩টি হচ্ছে তাই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা বিধানসভায় বিভিন্ন সময়ে তথ্য ও সংস্কৃতিক দপ্তরের মাধ্যমে জানিয়েছি। এখন প্রশ্ন হচ্ছে, দিল্লির আর্কিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া বিভিন্ন সময়ে প্রতিশ্রুতি দিয়েছেন আমাদের এখানে বহু স্থাপত্য মূর্তি রক্ষা করার জন্য। সেই কথার ভিত্তিতে আমরা এলাকার লোকেদের কাছে বলছি কিন্তু পরবর্তীকালে দেখা যাচ্ছে কোনও কাজ হচ্ছে না। যেমন মুর্শিদাবাদে মীরকাশেমের মাজার যেটা পলাশির যুদ্ধ ক্ষেত্রে আছে সেটা আর্কিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া থেকে নির্দিষ্ট ভাবে সময়ে জমা হয়। সেই চিঠি এখানে পড়ে শোনানো হয়েছিল। কিন্তু পরবর্তীকালে সেই কাজ হয়নি। সেজন্য আমার বক্তব্য হচ্ছে, আর্কিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া থেকে যে সমস্ত চিঠিপত্র রাজ্য সরকারকে পাঠিয়েছে যে কাজগুলি করবে বলে সেগুলি পরবর্তীকালে করা হয়নি। সেগুলি দেখে দিল্লির আর্কিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার সঙ্গে কথা বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আপনার প্রশ্নটা খুব পরিষ্কার হলনা। আর্কিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া তাদের নিজেদের আইন অনুযায়ী তারা নিজস্ব ভাবে সংরক্ষণ করে থাকেন। যদি এইরকম হয় যে তাদের সংরক্ষণ করার কথা এমন কোনও জায়গা অবহেলিত হচ্ছে তাহলে মাননীয় সদস্য আমাকে চিঠি দিলে আমি তাদের অনুরোধ করতে পারি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, যিনি মন্ত্রী ছিলেন তিনি বলেছিলেন

যে আর্কিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়াকে এখান থেকে চিঠি পাঠানো হয়েছে যে পলাশির যুদ্ধ ক্ষেত্রে মীরমদনের মাজার সংরক্ষণের জন্য এবং কেন্দ্রীয় আর্কিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া এই দায়িত্ব নিয়েছেন। এটা আমার কেন্দ্রের মধ্যে পড়ে। কিন্তু সেটাও কার্যকর হয়নি। সেজন্য আমি বলছি, আপনার দপ্তরে চিঠি আছে। আপনি কি এই ব্যাপারে তাদের সঙ্গে যোগাযোগ করবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** তা যদি হয় তাহলে নিশ্চয়ই যোগাযোগ করব।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, রিসেন্টলি জানা গেছে যে দক্ষিণ ২৪ পরগনার জয়নগর এলাকায় মাটির তলা থেকে গুপ্ত যুগের প্রচলিত মুদ্রা পাওয়া গেছে। এই ব্যাপারে আমাদের রাজ্য সরকার খোঁড়াখুড়ি করার কোনও উদ্যোগ নিয়েছেন কিনা যাতে আরও কিছু পাওয়া যায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** ওখানে কয়েকটি পুরানো মুদ্রা এবং একটি পুরানো মূর্তি পাওয়া গেছে। এই ব্যাপারে সংশ্লিষ্ট উপদেষ্টা পর্ষদ গবেষণা করছেন। তাদের সুচিন্তিত মতামত পাবার আগে এখনই এখানে দাঁড়িয়ে আমার পক্ষে কিছু বলা সম্ভব নয়।

**শ্রী তারাপদ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বাঁকুড়ায় ১৫টি টেরাকোটা মন্দির সংরক্ষণের ব্যবস্থা হয়েছে। আমি জানতে চাচ্ছি যে বীরভূমে যে সমস্ত টেরাকোটা মন্দির আছে সেগুলি সংরক্ষণের কথা আপনি যে তালিকার কথা বলেছেন তারমধ্যে আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** হ্যাঁ, বীরভূমের অনেক বড় তালিকা আছে। আমি সবটা পড়ছি না। আপনি আমার কাছ থেকে নিতে পারেন।

**শ্রী তারাপদ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাচ্ছি যে জয়দেব কেন্দুল-এর টেরাকোটা মন্দির আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমি মাননীয় সদস্যকে বলছি, আপনি সময় নষ্ট না করে আমার কাছে তালিকা আছে, আপনি সেগুলি দেখে নিলে ভাল হয়।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান :** মন্ত্রী মহাশয় বললেন কেন্দ্রীয় আর্কিওলজিক্যাল ডিপার্টমেন্ট থেকে তালিকা দিয়েছিলেন। সেন্ট্রাল আর্কিওলজিক্যাল ডিপার্টমেন্টের তালিকাটা যদি মেম্বারদের মধ্যে ডিস্ট্রিবিউট করার ব্যবস্থা করেন?

**মিঃ স্পিকার :** ডিস্ট্রিবিউট করা সম্ভব নয়, আপনি সময় করে দেখে নেবেন।

**কলিকাতায় বেসরকারি উদ্যোগে ফিল্ম সিটি গঠন**

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় বেসরকারি উদ্যোগে ফিল্ম সিটি গড়ে তোলার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলকাতায় সোভিয়েত উৎসবে রাজ্য সরকারের দায়িত্ব**

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৯।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় বর্ষব্যাপী সোভিয়েত উৎসবকে সফল করার জন্য রাজ্য সরকারের উপর কি কোনও নির্দিষ্ট দায়িত্ব ছিল;

(খ) উক্ত উৎসব উপলক্ষ্যে রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও অর্থ ব্যয় হয়েছে কি; হয়ে থাকলে, তার পরিমাণ কত; এবং

(ঘ) সাংস্কৃতিক অনুষ্ঠানসমূহের টিকিট বিক্রয় এবং বন্টনের দায়িত্ব কাদের উপর ন্যস্ত করা হয়েছিল?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) উদ্বোধনী অনুষ্ঠান এবং ধ্রুপদী সঙ্গীত নৃত্যের অনুষ্ঠানের ও প্রদর্শনীর ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট সংস্থাগুলি রাজ্য সরকারের কিছু সাহায্য নিয়েছিলেন। ধ্রুপদী সঙ্গীতানুষ্ঠানে রবীন্দ্র সদন, নেতাজি ইন্ডোর স্টেডিয়াম প্রভৃতি হল তারা নিয়েছিলেন এবং উদ্বোধনী অনুষ্ঠান রাজ্য সরকারকে ব্যবস্থাপনার ক্ষেত্রে সহায়কের ভূমিকা দিয়েছিলনে। মফস্বল জেলাগুলিতে লোক সংস্কৃতির অনুষ্ঠানগুলি আয়োজনের দায়িত্ব ছিল রাজ্য সরকারের উপর।

(খ) হ্যাঁ। টাকা : ৫,৯৯,৫৩০.৩৫ পয়সা।

(গ) লোক সংস্কৃতি অনুষ্ঠানগুলির টিকিট বিক্রয় বন্টনের দায়িত্ব ছিল রাজ্য সরকারের। বাকি অনুষ্ঠানগুলির ক্ষেত্রে এ দায়িত্ব ছিল কেন্দ্রীয় সরকারের ভারপ্রাপ্ত সংস্থার উপর। তারা কয়েকটি বে-সরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে একাজ করেছেন।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে একটা বিদেশি রাষ্ট্রের সাংস্কৃতিক অনুষ্ঠান আমাদের দেশে হল কেন্দ্রীয় সরকারের মাধ্যমে, যেখানে সেই অনুষ্ঠান তারা করলেন, সেখানে সম্পূর্ণ ভাবে রাজ্য সরকারের সহযোগিতা তারা নিলেন না কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** বিদেশি এই ধরনের যে সব অনুষ্ঠান হয়, সেইগুলো সম্পূর্ণ ভাবে সরকারি ভাবে হওয়া উচিত। কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে সোভিয়েত ফেস্টিভ্যালের সম্পূর্ণ দায়িত্ব রাজ্য সরকারকে দিতে পারতেন, কিন্তু বার বার বলা সত্ত্বেও তা তারা দেননি। কেন্দ্রীয় সরকারের একটা প্রতিষ্ঠান আই.সি.সি. আর, তার হাতে এই পরিচালনার

ভার দেওয়া হয়। তারা আবার কয়েকটি প্রাইভেট কোম্পানিকে দায়িত্ব দেন। এটা কেন্দ্রীয় সরকারের নীতি, আমাদের করার কিছু নেই।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** বেসরকারি সংস্থা, যারা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই ধরনের দায়িত্ব পেয়েছিলেন, তারা টিকিট বিক্রি করে মোট কত লাভ করেছে এবং এই লাভের টাকার উপর রাজ্য সরকার কত ট্যাক্স বাবদ ধার্য করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এটা করতে পারব না বলেই তো আপত্তি করেছিলাম।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** এটা কি কেন্দ্রীয় সরকার রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের হাতে এই দায়িত্ব দেন নি?

**মিঃ স্পিকার :** এটা মন্ত্রী মহাশয় কি করে বলবেন?

**Mr. Speaker :** The Question Hour is over

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :–

| | Subject | | Member |
|---|---|---|---|
| 1) | Alleged murder of the CPI(M) Workers in the hill areas of Darjeeling after elections of Darjeeling Hill Council | : | Shri Gour Chandra Kundu |
| 2) | Alleged police agitation in Howrah Control Room | : | Shri Satya Ranjan Bapuli |
| 3) | Alleged strike resorted by the workers of Co-operative Societies in the State | : | Shri Amiya Patra |
| 4) | Fire in Jubilee Market in Jhargram on 18.12.88 and 21.2.89 | : | Shri Gyan Singh Sohanpal |
| 5) | Reported attempt on the life of Shri Ambica Banerjee, MLA | : | Shri Sadhan Pande |
| 6) | Alleged attack on Congress (I) workers in Howrah Civic poll on the 5th March, 1989 causing death of two workers and injury to Shri Ambica Banerjee, MLA. | : | Shri Gobinda Chandra Naskar |

The last two have already been admitted yesterday.

I have selected the notice of Shri Gyan Singh Sohanpal on the subject of Fire in Jubilee Market in Jhargram on 18.12.88 and 21.2.89.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 14th of March, 1989.

## MENTION CASES

[1-50 — 2-00 P.M.]

**শ্রী হিমাংশু কুমার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার কেশপুর ও দাসপুর অঞ্চল দিয়ে কংসাবতী নদী এবং কয়েকটি ছোট ছোট নদী — পাড়াং, বুড়িগঙ্গা, শিলাই, শিলাবতী — বয়ে গেছে। কিন্তু এবছর এখনই নদীগুলিতে একটুও জল নেই। প্রতি বছরই এই ঘটনা ঘটে, এই সময়ে এই নদীগুলি শুকিয়ে যায়। নদীগুলি শুকিয়ে যাওয়ার ফলে নদীগুলির পার্শ্ববর্তী জমির ফসলও শুকিয়ে যাচ্ছে। যে চাষীরা ঐ ফসল চাষ করেছে তাদের যে কি অবস্থা হবে তা ভাবা যাচ্ছে না। এছাড়াও বিস্তীর্ণ এলাকার গবাদি পশু এবং মানুষ স্নানের জল পাচ্ছে না, পানীয় জলেরও সঙ্কট দেখা দিয়েছে। ওখানে আর.এল.আই.-গুলি সব অচল হয়ে পড়ে আছে। জলের লেয়ার এত নিচে নেমে গেছে যে স্বাভাবিক ভাবেই টিউবওয়েলগুলি দিয়ে পাম্প করে জল তোলা যাচ্ছে না। ফলে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এই অবস্থায় যদি কংসাবতী প্রোজেক্ট থেকে প্রয়োজনীয় জল ছেড়ে ঐ নদীগুলি দিয়ে বইয়ে দেওয়া হয় তাহলে নদীগুলির দুপাশের জমিগুলিতে আর.এল.আই'র মাধ্যমে জল সরবরাহ করে জমিগুলির ফসল রক্ষা করা সম্ভব হবে এবং গবাদি পশু ও মানুষও বাঁচবে। তাই আমি বিষয়টির প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে তাকে অনুরোধ করছি যে, তিনি কংসাবতী প্রোজেক্ট থেকে উপযুক্ত পরিমাণ জল ছাড়ার ব্যবস্থা গ্রহণ করুন। সেইসঙ্গে ওখানে যে পানীয় জলের কষ্ট দেখা দিয়েছে তা দূর করার জন্যও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের তথা এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গঙ্গা এবং পদ্মার ভাঙ্গন হচ্ছে মুর্শিদাবাদ জেলার অন্যতম বড় সমস্যা। এই ভাঙ্গনের ফলে হাজার হাজার মানুষের বাড়ি ঘর বিষয় সম্পত্তি ধ্বংস হচ্ছে। আবার ফারাক্কা ফিডার ক্যানেল হবার ফলে ৩৬ হাজার একর জমি '৭১ সাল থেকে জল মগ্ন। এবং প্রতি বছর বন্যায় ওখানে ব্যাপক ক্ষয়-ক্ষতি হচ্ছে। মুর্শিদাবাদ জেলার বিশেষ করে জঙ্গীপুর মহকুমা বিড়ি শ্রমিক অধ্যুষিত এলাকা। ওখানে বিড়ি শ্রমিকরা দীর্ঘদিন ধরে একটা টি.বি. হাসপাতাল করার দাবি জানিয়ে আসছে। জনতা সরকারের আমলে একটা টি.বি. হসপিটাল স্যাংশনও হয়েছিল। কিন্তু পরবর্তীকালে কেন্দ্রীয় মন্ত্রীর হস্তক্ষেপে অজ্ঞাত কারণে সেই হসপিটাল নির্মাণ বন্ধ আছে। নদী ভাঙ্গন রোধ, জমির জল নিষ্কাশন এবং টি.বি. হাসপাতালের দাবি নিয়ে ঐ এলাকার মানুষ দীর্ঘদিন ধরে সংগ্রাম ও লড়াই করছে। এই দাবিগুলির পক্ষে গত মে মাসের ৪ তারিখ ৫০০ মানুষ জঙ্গীপুর থেকে ফারাক্কা পর্যন্ত পদযাত্রা করেছে এবং ফারাক্কা প্রকল্পের জেনারেল ম্যানেজারের কাছে ডেপুটেশন দিয়েছে। এসব সত্ত্বেও বন্যা প্রতিরোধ, নদীর ভাঙ্গন রোধ এবং জল নিষ্কাশনের কোনও ব্যবস্থাই কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে করা

হচ্ছে না। সেই কারণেই আমার আবেদন যে, এই সভা থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবিগুলি উত্থাপন করা হোক। তাই আমি আপনার মাধ্যমে এই সভাকে অনুরোধ করছি যে, অবিলম্বে এবিষয়ে কেন্দ্রীয় সরকারের এই সভা থেকে দৃষ্টি আকর্ষণ করা হোক।

**শ্রী সুকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, নদীয়া জেলার হাঁসখালি থানার অধীন "বাদকুল্লা ইউনাইটেড অ্যাকাডেমি" নামে যে বিদ্যালয়টি আছে সেটি ৪'টি গ্রাম-পঞ্চায়েতের ছাত্রদের একমাত্র উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়। কিন্তু বর্তমানে বিদ্যালয় গৃহটি অত্যন্ত খারাপ অবস্থায় আছে, যে কোন সময়ে ভেঙে পড়তে পারে। ফলে একটা গুরুতর দুর্ঘটনা ঘটতে পারে। ওখানে সকালবেলা প্রাথমিক বিভাগে এক হাজার ছাত্র পড়ে এবং মধ্যাহ্নে ১ হাজার ছাত্র মাধ্যমিক বিভাগে পড়ে। সুতরাং অবিলম্বে ঐ বিদ্যালয় গৃহ সংস্কার বা মেরামত করা প্রয়োজন। সুতরাং অবিলম্বে বিদ্যালয় গৃহটি মেরামত করে ছাত্রদের উপযুক্ত পঠন পাঠনের সুযোগ করে দেওয়া হোক এবং দুর্ঘটনার হাত থেকে তাদের রক্ষা করা হোক।

**শ্রী যামিনীভূষণ সাহা :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এইজন্য যে শ্রমিক সমস্যা হলেও এটা শিল্প সমস্যা এবং এই শিল্প কারখানাটি উঠে যেতে পারে। এই কারখানাটি হচ্ছে ডানবার কটন মিল। এটা পশ্চিমবঙ্গে দ্বিতীয় বৃহত্তম শিল্প। এখানে ৫ হাজার শ্রমিক কাজ করে। এই কোম্পানিটি হচ্ছে মনোপলি বাঙ্গুর ব্রাদার্সের। তারা কোম্পানিটিকে সিক করে পরিষ্কার বলে দিয়েছে যে এই কারখানাটিকে আর চালাতে পারবে না। ফলে এই কারখানার ৫ হাজার ওয়ার্কারস আজ বেকারের সম্মুখীন। কয়েকদিন আগে ইউনিয়নের পক্ষ থেকে দিল্লি গিয়েছিলাম এই সম্পর্কে কথাবার্তা বলতে। বি.আই.এফ.আর বলে দিয়েছে, মালিক যেহেতু টাকা দেবে না, সেহেতু এটা লিক্যুইডিশনে চলে যাবে। তবে আমরা ইউনিয়নের পক্ষ থেকে এর মেয়াদ ৩ মাস ঠেকাতে পেরেছি। ৩ মাস বাদে ওরা আর শুনবে না, করে দেবে। এই পরিস্থিতিতে আমি রাজ্য সরকারের হস্তক্ষেপ প্রার্থনা করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যদি এই ব্যাপারটি গুরুত্ব সহকারে দেখেন তাহলে এই কারখানার ৫ হাজার শ্রমিক বাঁচতে পারে এবং এই বিরাট কারখানাটি ধ্বংসের হাত থেকে রক্ষা পেতে পারে। এইজন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, সম্প্রতি অর্থাৎ গত ফেব্রুয়ারি মাসে কলকাতার সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক থেকে হাজার বোতলের মতন রক্ত (অব্যবহৃত রক্ত) ফেলে দেওয়ার অভিযোগ পাওয়া গেছে যার মূল্য কম করেও ৬০ হাজার টাকা। এই সম্পর্কে আমার বক্তব্য হল, যেখানে পশ্চিমবাংলার মুমূর্ষু রোগিরা চিকিৎসার জন্য রক্ত পায় না, শতকরা ৪০ ভাগ রক্ত প্রয়োজনের সময় পাওয়া যায় না, সেখানে এইরকম অবস্থায় মূল্যবান রক্ত অপচয়ের কারণ কি? এই সম্পর্কে কনফ্লিকটিং রিপোর্ট সরকারি কর্তৃপক্ষের কাছ থেকে পাওয়া যাচ্ছে। কাগজে দেখালাম, এই সরকারের এক মন্ত্রী মহাশয় অর্থাৎ শ্যামলবাবু বলছেন "না, রক্ত ফেলে দেওয়ার কথা সত্য নয়" আবার

স্বাস্থ্যমন্ত্রী মহাশয় বলছেন "হ্যাঁ, ফেলে দেওয়া হয়েছে তবে সেটা দূষিত রক্ত"। ডাঃ ভট্টাচার্য ডিরেক্টর অফ মেডিক্যাল এডুকেশন বলছেন, "এইরকম রক্ত যদি থেকে থাকে নিশ্চয়ই অন্যায়, তদন্ত হবে"। সুতরাং এইরকম ধরনের নানা কনফ্লিক্টিং রিপোর্ট আসছে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। যেখানে এত মূল্যবান রক্ত এইভাবে অপচয় হচ্ছে সেখানে এর একটা পূর্ণাঙ্গ তদন্ত হোক। এই ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় একটা বিবৃতি দিয়ে এই হাউসকে অবহিত করুন যে এই রক্ত ফেলে দেওয়ার ঘটনাটা আসলে কি এবং এই সম্পর্কে রিপোর্ট কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে এই সম্পর্কে বিবৃতি দিতে বলেন তাহলে খুব ভাল হয়, কারণ বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী নারায়ণ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, বসিরহাট মহকুমা বাংলাদেশ সীমান্ত অঞ্চলে অবস্থিত। এই সীমান্ত অঞ্চল দিয়ে প্রতিদিন হাজার হাজার কুইন্টাল চাল চোরাপথ ধরে বাংলাদেশে যাচ্ছে। বর্ডার সিকিউরিটি ফোর্সের উপস্থিতিতেই এসব ব্যাপারগুলি ঘটছে। এরফলে চালের দাম বেড়ে যাচ্ছে। বাংলাদেশের লোক সেই চাল নিয়ে চলে যাচ্ছে, অবিলম্বে চালের এই চোরাই কারবার বন্ধ হওয়া দরকার, সেজন্য আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হল, শ্যামনগর নর্থ জুট মিল, ভদ্রেশ্বর মিলে অন্যান্য মিলের মতো মাসিক এবং পাক্ষিক বেতন খুবই অনিয়মিতভাবে হচ্ছে। সবথেকে গুরুত্বপূর্ণ ব্যাপারটি হল যে, চুক্তি অনুযায়ী ১৯৮৭, ১৯৮৮ সালের বকেয়া বোনাসের অর্ধেক শ্রমিকরা পেয়েছেন এবং বাকি অর্ধেক ১৯৮৯ সালের ২৮শে ফেব্রুয়ারি পাওয়ার কথা ছিল, কিন্তু সেই চুক্তি লঙ্ঘন করা হয়েছে, প্রাপ্য বোনাস এখন শ্রমিকরা পান নি। এ ছাড়া পি.এফ এবং ই.এস.আই.য়ের টাকা একেবারেই জমা পড়ছে না। এই অব্যবস্থার জন্য সেই অঞ্চলের শ্রমিকদের মধ্যে বিক্ষোভ দেখা দিয়েছে। তারা আশঙ্কা করছেন যে, এইভাবে তাদের পাশের ভিক্টোরিয়া মিলটি বন্ধ হয়ে গেছে। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Mr. Speaker :** Now Shri Sadhan Pande. He is not present. Now Sm. Aparajita Goppi.

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের নিকট একটি গুরুত্বপূর্ণ ঘটনার কথা বলতে চাই। কিছুদিন আগে সংবাদপত্রে আমরা দেখেছি যে বোম্বে থেকে কিছু রিগাল ইনজেকশন পশ্চিমবঙ্গে এসেছে, যারমধ্যে এইডসের জীবানু পাওয়া গেছে এবং ইতিমধ্যে তা কিছু মহিলার উপর প্রয়োগ করা হয়েছে। আমি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে ঘটনাটা কতটা সত্যি। এইডসের কোনও জীবানু রক্ত পরীক্ষা করে পাওয়া গেছে কিনা সেটা যদি তিনি আমাদের বলেন, তাহলে নিশ্চিন্ত হতে পারি। কারণ এই সংবাদে আমরা অত্যন্ত উদ্বিগ্ন। একটা নামকরা ইনজেকশন, সেই ইনজেকশন কি করে জীবানু এল এবং সেটা কি করে পশ্চিমবঙ্গের

মহিলাদের উপর প্রয়োগ করা হল সেটা যদি তিনি আমাদের কাছে বলেন তাহলে আমরা বাধিত হব।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২১, ২২, এবং ২৩ তারিখে কল্যাণীতে বিশ্ব শান্তি হিন্দু সম্মেলন হল। সেখানে দেখলাম কংগ্রেস সেই হিন্দু সম্মেলনের ব্যবস্থা করল এবং সেখানে সংখ্যালঘুদের বিরুদ্ধে প্রত্যক্ষভাবে আক্রমণ করল এবং উস্কানী দিল। এই হচ্ছে কংগ্রেস। আজকে দেশের দিকে দিকে সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে, পশ্চিমবঙ্গের বাইরের রাজ্যগুলিতে দাঙ্গা হচ্ছে। এখানে যাতে সাম্প্রদায়িক দাঙ্গা বাধানো যায় কংগ্রেস প্রত্যক্ষভাবে সেই পথে নেমেছে। আমি এর প্রতিবাদ করছি এবং রাজ্য সরকার যাতে এখানে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখেন তারজন্য অনুরোধ জানাচ্ছি।

## MOTION AGAINST MAJOR OPPOSITION PARTY FOR ACT OF OBSTRUCTION TO THE GOVERNOR IN ADDRESSING THE ASSEMBLY

**Mr. Speaker :** I have received a motion under Rule 185 from Shri Subrata Mukherjee making allegation of assault on him on 27/2/89 by some members of the ruling party. Now I find that this motion is out of order because it is anticipatory in the nature of making complaints against certain members and also because this motion cannot come under Rule 185. Shri Mukherjee is also not present in the House and, as such, this motion is rejected. As regards the motion of Shri Sachin Sen moved yesterday, I do not find the Opposition Members over here whose names have been mentioned in the Petition of Complaint and also in the Motion. So in the present circumstances, I think the only procedures that we should give them a letter and request them to be present tomorrow when the matter will be taken up and to give the explanation. Then after hearing from them we can take a decision. What should be done? What do you suggest Mr. Amal Roy?

[2-10 — 2-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের গভর্নমেন্টের চিফ হুইপ শচীন সেন মহাশয় যে মোশন এনেছেন সেই মোশনটি সম্পূর্ণভাবে প্রেসিডেন্টের উপর দাঁড়িয়ে আমাদের বিচার করতে হবে এবং সেই প্রেসিডেন্টগুলির বেশিরভাগ হচ্ছে লোকসভার। প্রেসিডেন্টকে তার ভাষণ দানের সময় বিভিন্ন সময় বাধাদানের যে সমস্ত ঘটনা ঘটেছিল সেগুলির উপর ভিত্তি করে এই নজিরগুলি সৃষ্টি হয়েছে। অবশ্য কয়েকটি নজির আছে যেগুলো বিভিন্ন রাজ্যে যেসব ঘটনা ঘটেছিল তার ভিত্তিতে রচিত হয়েছিল। এখন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকেই প্রসিডিওর নিতে হবে যে, কোন প্রিসিডেন্ট আমরা গ্রহণ করব। আপনার কাছে আমার অনুরোধ হচ্ছে, এই প্রিসিডেন্টের ব্যাপারে লোকসভার যে নজির আপনার সামনে তুলে ধরছি সেই নজিরই আমাদের নেওয়া উচিত বলে মনেকরি। তবে আপনি যা বললেন, সে সম্পর্কে যে পিটিশন অফ কমপ্লেন শচীনবাবু দাখিল করেছেন তারমধ্যেও বলা হয়েছে যে, যাদের বিরুদ্ধে অভিযোগ তাদের বক্তব্য শুনে তারপর বিধানসভা

সিদ্ধান্ত গ্রহণ করবেন। আমার সেইজন্য আপনার কাছে অনুরোধ, ওরা কবে আসবেন, না আসবেন বুঝতে পারছি না, কিন্তু বিষয়টা অত্যন্ত জরুরি এবং সেইজন্য আমার মনে হয়, যে তেরজনের বিরুদ্ধে এখানে মোশন আনা হয়েছে সেই তেরজনকে ইমিডিয়েটলি সামন করুন। কারণ আমরা জানি না ওরা কবে আসবেন, না আসবেন। এইরকম ইনডেফিনিট অবস্থায় এইরকম একটা গুরুতর বিষয়ে অপেক্ষা করা চলে না। কাজেই লোকসভার ১৯৬৩ সালের যে নজিরটি আমাদের সামনে আছে, দেখা যাচ্ছে সেখানে একটি কমিটি করা হয়েছিল এবং সেই কমিটি সেখানে কতগুলি সুপারিশও করেছিলেন। সেই সুপারিশটি আমি আপনার সামনে তুলে ধরছি এবং তারপর লোকসভার যে প্রসিডিওরের কথা বলছি সেই প্রসিডিওরের বিষয়টিও আমি এখানে উল্লেখ করছি। ১৯৬৩ সালে যখন পাঁচজন ওয়াক-আউট করেছিলেন তখন দিল্লিতে রাজ্যসভা এবং লোকসভার জয়েন্ট মিটিংয়ে প্রেসিডেন্ট ভাষণ দিচ্ছিলেন। ওয়াক-আউট অফ ফাইভ মেম্বারস অনলি! সেই বিষয়ে কমিটি হল এবং কমিটি বললেন, 'Any interruption or walk-out during presidents speech would be considered grossly disorderly conduct and for that a member could be suspended for a period extending to one year.' এখানে কি শাস্তি হতে পারে, না পারে সেটা বলা হয়েছে। সেখানে শুধুমাত্র পাঁচজন ওয়াক-আউট করেছিলেন বলেই এটা করা হয়েছিল। তার আগে ১৯৫২ সালে প্রথম নজির সৃষ্টি হয়েছিল এবং তখন একজন সদস্য প্রেসিডেন্ট যখন ভাষণ দিচ্ছিলেন তখন উঠে চলে গিয়েছিলেন। তারপর দিন ঐ সদস্য ক্ষমা চেয়ে লোকসভার স্পিকারের কাছে চিঠি দিয়েছিলেন। সেই থেকে, ১৯৫২ সাল থেকে, কনভেনশন আছে যে, প্রেসিডেন্ট যখন ভাষণ দেবেন তখন কেউ সেন্ট্রাল হল থেকে চলে যেতে পারবেন না, গেলেই ডিসরেসপেক্ট টু দি প্রেসিডেন্ট হবে। সেই কনভেনশন এখন চলছে। ১৯৬৩ সালে কমিটি এখানে পরিষ্কার বলে দিয়েছে এইরকম ঘটনা যাঁরা ঘটিয়েছিল তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। ১৯৬৮ সালে ৩ জন বাধা দিয়েছিল ৩ জনের মধ্যে ২ জন আসলে বাধা দিয়েছিল। আগের কেসে ৫ জনের মধ্যে ৩ জনকে তিরস্কার করা হয়েছিল এবং ২ জনের আচরণের নিন্দা করা হয়েছিল। আর ১৯৬৮ সালে ২ জন বাধা দিয়েছিল এবং ঘটনা ঘটে যাওয়ার পরে ৭০।৮০ জন Walk out করেছিল। এই ব্যাপারে লোকসভায় সরাসরি আলোচনা হয় এবং এই দুজন সদস্যকে সেখানে তাদের কৃতকার্যের জন্য বক্তব্য পেশ করতে দিয়ে motion adopt করা হয়। তাদের বিরুদ্ধে এখানে বলা হচ্ছে, আপনি দেখুন, লোকসভার proceedings পাওয়া যাবে ১৯৬৮ সালে, এটা practice and procedure of parliament, third Edition page 166. বলা আছে যে Where such an offence is committed, the House may constitute a committee to go into the matter and report, or whether the offence is definite and specific it may punish the member or members.'' এই জায়গাটায় মাননীয় শচীন সেন মহাশয় যে petition আপনার কাছে দাখিল করেছেন সেখানে দেখতে পাচ্ছি প্রতিটি অর্ডার হচ্ছে contempt এবং Disregard to the House. সুতরাং এখানে হাউসে কমিটি না বসিয়ে...

**মিঃ স্পিকার ঃ** মিস্টার রায়, আপনার কথা শুনে মনে হচ্ছে আপনি লোকসভার

proceeding mention করেছেন at that time সকলে মিলে took the decision that walk-out itself is an offence.

**শ্রী অমলেন্দ্র রায় :** yes, Sir, walk-out itself is an offence.

**মিঃ স্পিকার :** এখানে শচীন সেন মহাশয় ১৩ জনের নাম দিয়েছেন। সকলে Walk-out করেছেন, তাদের নাম দিলেন না, অনেককে তো বাদ দিয়েছেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** সেটা তো স্যার আপনি জানেন। তাদের মধ্যে যারা এখানে গোলমাল করেছেন তারা তো গোলমাল করেছেনই, বাদবাকি যারা করেন নি তারাও এই obstruction করার মধ্যে এসে গিয়েছেন।

**মিঃ স্পিকার :** The point is that the objection have to be discussed in the House in proper way. যদি objection থাকে then procedure is to be maintained.

**শ্রী অমলেন্দ্র রায় :** কিন্তু walk out হচ্ছে an offence এবং বাদবাকি সবাই walk out করেছিল।

**মিঃ স্পিকার :** এটা তো হাউস decision নিতে পারে The House has the capacity to do that.

**শ্রী অমলেন্দ্র রায় :** নিশ্চয়ই পারবে The House is supreme নিশ্চয়ই পারে। হাউস তো observe করেছেন গোটা জিনিসটা This matter itself হাউসের বিচার্য বিষয়। If the member concern admit that he has committed mistake যদি উনি ভুল করে থাকেন তাহলে আপনার সেটা বিচার্য বিষয়।

**মিঃ স্পিকার :** এটা আমার বিচার্য বিষয় নয়, এটা হাউসের বিচার্য বিষয়।

**শ্রী অমলেন্দ্র রায় :** হাউস তো করবেনই, আপনি সেটা দেবেন কিনা সেইরকমভাবে, আপনি হাউসে summon করবেন কিনা সেটা আপনার বিচার্য বিষয়। আমার মদ্যাকথা এই যে জিনিসটা অত্যন্ত গুরুতর, এটাকে ঝুলিয়ে রাখা যায় না। আমি জানিনা এটাকে ওরা এড়িয়ে যাওয়ার জন্যই হয়ত absent করছেন এটাও হতে পারে। সুতরাং আমাদের এইভাবে হাত গুটিয়ে বসে থাকা চলে না, হাউসকে এত টাইম নিলে হবে না। আপনাকে summon করতে হবে। summon করবেন কিনা সেটা আপনি দেখুন, আপনি দেখুন summon করবেন কিনা। সেখানে সাত্তার সাহেবের কথা শুনলে হবে নাকি আরও কয়েক জনকে ডাকতে হবে সেটা আপনার উপর নির্ভর করছে এবং "It depends upon the decision of the House. হাউসের উপর নির্ভর করছে। কিভাবে কতটা টাইম আপনারা দেবেন এরজন্য সেটা নির্ভর করছে। তবে Within two days it possible.

**মিঃ স্পিকার :** আমাদের Procedure কি হবে, আমরা তাদের সামনে করব কিনা, that is the point.

**শ্রী অমলেন্দ্র রায় :** You are leader of the House and I think you

should take action. You can take decision tomorrow also.

**মিঃ স্পিকার :** I will request them to appear in the House in time and then the matter would be discussed.

**শ্রী অমলেন্দ্র রায় :** এটাই যথেষ্ট।

**মিঃ স্পিকার :** তাতে করে তারা আসতে চান আসবেন, না আসতে চান না আসবেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** দেখার কথা If they boycott the House. তারা যদি বয়কট করার সিদ্ধান্ত গ্রহণ করেন তাহলে আপনাকে সামন করতে হবে।

**Mr. Speaker :** That is on a different point altogether. Supposing if I summon and somebody does not want to appear হাউস কি ওদের ছাড়া বিচার করতে পারে না?

**শ্রী অমলেন্দ্র রায় :** পারে। কিন্তু এখানে বলা আছে, এখানে একটা শর্ত আছে, লোকসভার যেটা হয়েছে, ওদের বক্তব্যটা আপনাকে শুনতে হবে।

**Mr. Speaker :** The condition is if they make themselves available for explanation or if they do not make then কি হবে?

**শ্রী অমলেন্দ্র রায় :** তাহলে সেটা তো একটা সিরিয়াস অফেন্স বলে গণ্য হবে এবং এরজন্য ব্রিচ অব প্রিভিলেজ হবে।

**মিঃ স্পিকার :** That is a different thing. But for this offence. আমাদের কি ইনডেফিনাইট পিরিয়ড বসে থাকতে হবে? I think, the House is not as foul as to them.

**শ্রী অমলেন্দ্র রায় :** আমার মনে হয় হাইপোথিটিক্যালি সেটা না দেখে Let us see the situation how it develops.

**মিঃ স্পিকার :** বেশ, আমার মনে হয়, আমি যদি কালকে হাউসে হাজির হবার জন্য ওদের চিঠি দিই, একটা নোটিশ দিই এবং ওরা যদি হাজির না হন, then we will decide on that.

**শ্রী অমলেন্দ্র রায় :** আমার মনে হয় সেটাই দেওয়া উচিত।

**মিঃ স্পিকার :** দীপক বাবু, কি বলতে চান, বলুন।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মিঃ স্পিকার স্যার, আপনি যে প্রশ্নটা তুলেছেন এবং শচীন সেন মহাশয় হাউসের সামনে যে প্রস্তাবটি এনেছেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। সেই প্রস্তাবটা নিশ্চয়ই বিচার্য। সেদিন বিধানসভায় যা ঘটেছে এই বিধানসভার কিছু প্রিসিডেন্স আছে রাজ্যপাল তার ভাষণ পূর্ণ সমাপ্ত করতে পারেন নি। কিন্তু এটাকে ধরে নেওয়া হয়েছে যে ভাষণ সমাপ্ত করেছেন। রাজ্যপালের প্রতি বিরোধী সদস্যদের যে ভূমিকা, সেই ভূমিকার ক্ষেত্রে মাননীয় সদস্য অমল রায় যে কথা বলেছেন তাদের বক্তব্য শুনবার এবং এই হাউসের মাধ্যমে পশ্চিমবাংলার গণতন্ত্রপ্রিয় মানুষের তা জানবার, তাতে তাদের এখানে

থাকা দরকার। এটা যদি কৌশলগত কারণ হয়, এবং সেই কারণে তারা বিধানসভায় আসছেন না, তাহলে বিরোধী দলের দায়িত্ব তারা পালন করছেন না। এই হাউসে প্রিসিডেন্স রয়েছে, আপনি ইতিপূর্বে প্রিভিলেজ মোশন আনবার ক্ষেত্রে, হাউসের একেবারে প্রথমদিকে যে প্রিভিলেজ মোশন এসেছে, আপনি একেবারে শেষের দিকে সেই প্রিভিলেজ সম্পর্কে সিদ্ধান্ত দিয়েছেন। আমি এটা বলতে চাই যে, আপনি যদি আজকে সামন না করে একটা রিকোয়েস্টিং লেটার দেন এবং দেখা যায় তারা টার্ণ-আপ হলেন না, তাহলে সেটা কিন্তু আর একটা বাড়তি ডিসরেসপেক্ট টু দি চেয়ার হবে। আপনার রিকোয়েস্ট অনুসারে তাদের এখানে আসা উচিত। কিন্তু তারা যদি স্ট্রাটেজি ঠিক করে থাকেন যে তারা আসবেন না, তাহলে কি হবে? আমরা চাই না যে আপনার চিঠির কোনওরকম ভাবে অসম্মান হোক এবং জিনিসটা গোটা হাউসের কাছে বিচার্য বিষয় হয়ে দাঁড়াক। আমরা এটা চাই, বিরোধী দল তাদের দায়িত্ব পালনের জন্য বিধানসভায় আসুন। তারা যে মুহূর্তেই বিধান সভায় আসবেন তখন হাউস থেকে এ সম্পর্কে লোকসভার প্রিসিডেন্স হিসাবে যেটা আছে, সেটাকে আমরা এগজার্ট করতে পারব। আর তারা যদি না আসেন—ইতিমধ্যে যদি দেখা যায় যে গোটা সেশনে তারা দায়িত্ব পালন করবেন না—তাহলে আপনি সেশনের শেষের দিকে এ সম্পর্কে সিদ্ধান্ত নিতে পারবেন এবং তখন আপনি কমিটি করে দেওয়ার কথা চিন্তা করতে পারবেন। তখন সম্পূর্ণভাবে ওয়াকআউট করার জন্য, যে ১৩ জন সদস্যের নাম আনা হয়েছে তাদের ছাড়া অন্যান্য সদস্যদের সম্পর্কে যদি কোনও ব্যবস্থা নিতে হয়, সেটা আমরা তখন নিতে পারব। আমি এই কথাগুলো মাননীয় স্পিকার স্যার, এই কারণে বলছি যে, গণতান্ত্রিক ব্যবস্থায় আপনার মাধ্যম দিয়ে আমাদের একটা দায়িত্ব রয়েছে। বিরোধী দল কোনওরকম ভাবে রাজনৈতিক দিক থেকে এটাকে ব্যবহার করুক, এই অবস্থাটা আমরা হতে দিতে পারি কিনা তা আপনাকে ভেবে দেখতে হবে। গতকাল থেকে তারা বিরোধী দলের ভূমিকা পালন করছেন না। তারা এই কারণে তাদের দায়িত্ব পালন করছেন না যে, গত ২৭ তারিখে তারা এই বিধান সভায় যা করেছেন তাতে বুঝেছেন যে তারা এখানে আসলে ধিকৃত হবেন। খুব স্বাভাবিক ভাবে তারা যদি এখানে না আসেন তাহলে আমরা তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিতে পারব এবং জনসাধারণকে আমরা সেই কথা বলতে পারব। কিন্তু শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের ব্যাপারে মাননীয় সদস্য অমলেন্দ্র রায় মহাশয় যেটা বলেছেন—তাদের বক্তব্য শুনবার প্রশ্ন আছে—শুনবার প্রশ্নটা যেহেতু রয়েছে, আপনি একখানি চিঠি তাদের দিলেন, তারা এখানে এলেন না—এই অবস্থা ঘটতে পারে। এই অবস্থায় হাউসের তরফ থেকে আপনার দেওয়া উচিত কিনা তা আপনাকে দ্বিতীয় বার চিন্তা করে দেখতে বলছি। আমাদের হাউস দীর্ঘদিন ধরে চলবে। গতকাল মোশন মুভ হয়েছে। আপনি বললেন, তারা এলেন, আপনি সিদ্ধান্ত নেবেন। তারা এখানে যেদিন আসবেন, সেদিনকে অগ্রাধিকার দিয়ে আপনি বিবেচনা করবেন। আমরা চাই যারা দোষ করেছেন, তাদের সামনে অভিযোগটা তুলে, তাদের বক্তব্য শুনে হাউস তাদের সম্পর্কে বিচার করুক। প্রিসিডেন্স দিয়ে ডেমোক্রাসি চলে, একথা ঠিক। কিন্তু প্রিসিডেন্স আবার হাউসই তৈরি করে। পশ্চিমবাংলাতে সেটা হওয়া দরকার বলে আমরা মনে করি।

[2-20 — 2-30 P.M.]

**মিঃ স্পিকার ঃ** একটা কথা হচ্ছে তারা হাউস বয়কট করেছেন। তারা বিরোধী দলের দায়িত্ব পালন করছেন কিনা আমি তারমধ্যে যাচ্ছি না। Boycott মে বি অলসো এ ফর্ম অফ ডেমোক্রাটিক প্রোটেস্ট, এটা তাদের ব্যাপার, তারা কি ফর্মে করবেন। ডেমোক্রাটিক রাইটস এক্সারসাইজ কিভাবে করবেন এটা তাদের ব্যাপার। আমার শুধু কোয়েশ্চেন হচ্ছে Certain allegation, have been brought against them. আমাদের প্রসিডিওর হচ্ছে ওদেরটা শুনতে হয়, এটা সুযোগ দিতে হয়। কিন্তু ফর ফেয়ার প্লে অ্যান্ড জাস্টিস ওদের কিছু না শুনে বিচার করা উচিত নয়। এক্স-পার্টি হওয়া উচিত নয়। এখানে যাদের কথা শোনবার জন্য আমাদের যে পদ্ধতি আছে সেই পদ্ধতি গ্রহণ করা দরকার। আমাদের সেই ব্যবস্থাই করতে হবে। আমি এই ব্যাপারে একমত যে ওদের কিছু না শুনে বিচার করা উচিত নয়। আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে যদি কেউ ইচ্ছাকৃতভাবে নিজেকে অ্যাভয়েড করে আমি যাবনা, তাহলে হাউস কি চিরকাল বসে থাকবে? আমি এই মতের পক্ষপাতি নই যে পুলিশ দিয়ে ধরে আনো। তারা রেসপনসিবিল পিপিল, তারা নিজেরাই আসবেন। আমি ওদের ধরে আনব কেন? দে অল নো দ্যাট হোয়াট ইজ গোয়িং অন? আমি তাদের লিডার অফ দি অপোজিশনকে জানাব, হুইপকে জানাব এই এই লোককে অমুক তারিখে হাউসে উপস্থিতি হওয়া দরকার টু অ্যানসার দি চার্জেস এগেনস্ট দেম। তাতে তারা যদি হাজির হতে চায় হবে না হতে চায় না হবে দ্যাট ইজ দেয়ার এফেয়ার। এর চেয়ে বেশি কিছু আমার বলার দরকার নেই।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** আমি আপনার এ ব্যাপারে একমত। কারণ হাউসের ব্যাপারে দরকার হলে আপনি সামন করে তো বাইরের লোককে আনতে পারেন, প্রয়োজন হলে। সেরকম যদি কোনও অফেন্স দেখা যায় তাহলে হাউস সামন করে তাকে নিয়ে আসতে পারেন। আফটার অল এই হাউসের তারা মেম্বার। হাউস আমাদের চলছে, এর মধ্যেই শেষ হয়ে যাচ্ছে না, হাউসের মধ্যেই আপনি যে কোনও সময়ে এটা আনতে পারেন। কিন্তু আপনি বললেন ওরা বয়কট করল, আমরা যাবনা। এটা করে এই আন-হার্ড অবস্থায় যদি সিদ্ধান্ত নিতে হয় সেটা যাতে অন্যভাবে ইন্টারপ্রিটেশন আনতে হয় এইজন্যই আমরা বক্তব্যটা বলেছি।

**মিঃ স্পিকার ঃ** এটায় অন্য কোনও ব্যাপার নেই। অ্যাম্পেল অপারচুনেটি দেওয়া হবে তাদের কথা শোনবার জন্য। তারা যদি নিজে থেকেই কোনও বক্তব্য রাখতে চান, অপারচুনেটি উড বি দেয়ার। তারা যদি রাইট এক্সারসাইজ না করতে চান, আপনি কি জোর করে করাবেন? আমি তো এই জিনিসটা বুঝি না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এখন এই হাউসে কোনও প্রিভিলেজ মোশন আসলে হাউসকেই ডিসিশন নিতে হয় সেই ব্যাপারে, কিন্তু আমার মনে হয় এখানে কারেক্টলি এসেছে যে প্রিভিলেজ মোশনে অভিযোগ যাই আসুক সেখানে এক্স-পার্টি হওয়া ঠিক নয়। কিন্তু সে'রকমভাবে সারকামসক্রাইবড হলে আপনাকে ডিসিসন নিতে হবে। কিন্তু এখানে যে প্রস্তাব এসেছে মাননীয় সদস্য দীপক সেনগুপ্ত যেটা বলেছেন ওয়েট অ্যান্ড সি। আপনি

বলছেন যে তারা বয়কট করছেন, তাদের ডেমোক্রাটিক রাইট হতে পারে, এটা আমি কার্টেল করতে চাই না। কিন্তু আপনাদের তো সেশন এখন চলছে, সেশনের মধ্যেই ডিসিসন আপনি দরকার হলে নেবেন। কিন্তু ইমিডিয়েটলি তারা জয়েন্ট করছেন কি করছেন না সেটা আপনি ওয়েট অ্যান্ড সি পলিসিতে দেখতে পারেন। সামন করার প্রশ্ন উঠছে। এই স্কোপটা তারা নিতে পারেন।

**Mr. Speaker :**

Mr. Sarkar, do you believe that an attack on the Governor of the state inside the Assembly when he comes to fulfill his constitutional obligation, can wait a decision ?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আপনি যেটা বলছেন যে যাদের সম্পর্কে অভিযোগ তাদের শোনার সুযোগ দেওয়া হবে।

**মিঃ স্পিকার :** তারা যদি না শুনতে চায় তাহলে আমি কি করব, বসে থাকব?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** না শুনতে চাইলে বসে থাকবেন কেন, কিন্তু আমি মনে করছি সেটার জন্য তো সময় দেওয়া যেতে পারে।

**Mr. Speaker :** We will give them ample opportunity to explain their conduct and behaviour. We will offer them reasonable opportunity to explain their conduct as to whether the same is justified or not. Whatever they want to say let them say. Let us understand that the House is here. Let them explain. After hearing their explanation we will decide. But how could you say that the matter needs no decision immediately ? Whether their action was justified or unjustified that would be decided by the House after hearing them. But as the Session continues for a long time, you cannot say that this matter needs no decision immediately. Mr. Sarker, I am sorry I cannot agree with you, because I believe that this issue is of great magnitude, and of maximum importance, and it deserves immediate attention. We have sworn here by the Constitution. Governor is the Constitutional Head. If he is physically assaulted or subject to undignified postures and behaviour or words that have been used against him, then I think proper justice should be meted out as early as possible so that it can be an example for future Parliamentarians who will come in office. There may be many arguments in their favour, but let them make their arguments. By boycotting the House they will avoid the consequences and we will not pass any judgement—that is not proper. Mr. Sarkar, I am sorry I cannot agree with you.

Secretary will issue a letter.

**শ্রী যামিনীভূষণ সাহা :** মিঃ স্পিকার, স্যার, একটা কথা আমি বলতে চাই তাদের

আপনি চিঠি দিন যে এইরকম অভিযোগ এসেছে, এই সম্বন্ধে আমি আপনার সাথে একমত, কিন্তু একটা টাইম দিন যে এত দিনের মধ্যে আপনাদের উত্তর দিতে হবে।

**মিঃ স্পিকার :** আমি উত্তর চাচ্ছি না, আমি ওদের হাউসে উপস্থিতি চাচ্ছি যে ওরা হাউসে এসে বলবেন—দেয়ার এক্সপ্ল্যানেশন হ্যাজ টু বি এক্সপ্লেনড ইন দি হাউস।

**শ্রী যামিনীভূষণ সাহা :** তারা হাউসে ফিজিক্যালি প্রেজেন্ট হয়ে উত্তর দিক এটা ইমপ্লায়েড্ কিন্তু একটা টাইম তাদের দিন।

**মিঃ স্পিকার :** লিখিত উত্তর এখানে চলবে না।

**শ্রী যামিনীভূষণ সাহা :** আপনি তাদের ২ দিন ৩ দিন সময় দিন।

**মিঃ স্পিকার :** আপনি অর্ডারটা শুনুন—Secretary will issue letters to all the thirteen honourable members who have been implicated in the petition of honourable member Shri Sachin Sen, with special letters to the leader of the Opposition, requesting him to request those thirteen honourable members to be present in the House tomorrow at 1.00 p.m. and also to the Chief Whip on the same line, requesting him to request those thirteen honourable members to be present in the House tomorrow at 1.00 p.m. The letters may be served in the offices of the Leader of the Opposition and Whip of the Opposition parties in the Assembly premises. Those members who are out of station, message may be sent for them আউট স্টেশন মেম্বার যদি কেউ থাকেন তাদের কাছে রেডিওগ্রাম পাঠাবেন।

Now debates on Governor's Address.

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[2-30 — 2-40 P.M.]

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ৩৫টি প্যারাগ্রাফ উপক্রমণিকা থেকে উপসংহার পর্যন্ত আছে সেই ৩৫টি প্যারাগ্রাফে উন্নয়নমূলক অনেক কথা আছে এবং তাতে মৎস্য, কৃষি দপ্তর থেকে আরম্ভ করে অনেক কথাই বলে দেওয়া আছে। এটা আমি বলিনা যে গ্রাম বাংলায় কিছু উন্নতি হয়নি, তবে আজকে এই রাজ্যপালের ভাষণের উপর বিতর্কটা যেন অনেকটা গতানুগতিক হয়ে যাচ্ছে। রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে গতানুগতিকভাবে বিরোধী পক্ষ থেকে যে অভিযোগগুলি তোলা হয় সরকার পক্ষ থেকে সেই অভিযোগগুলির কোনও গুরুত্ব দেওয়া হয়না, বিশেষ করে আমাদের মতো ছোট দলের পক্ষ থেকে যে অভিযোগ তোলা হয় তার গুরুত্ব সরকার পক্ষ দেননা। তারা জানেন এই বিতর্কের পর যে ভোটাভুটি হবে সেই ভোটাভুটির পরে পাস হয়ে যাবে, তখন আর গুরুত্ব দেওয়া বাঞ্ছনীয় নয়। রাজ্যপালের ভাষণে অনেক কথা বলে দেওয়া আছে, অনেক গ্রামাঞ্চলে উন্নয়নমূলক কাজ কিছু কিছু যে হয়নি সেকথা আমি বলব না, তবে আমি একটা ছোট দলের এম এল এ হিসাবে যেটা দেখতে পাচ্ছি সেটা হচ্ছে

রাজ্যপালের ভাষণে বিভিন্ন উন্নয়নমূলক কাজের কথা থাকলেও আইন-শৃঙ্খলার কথাটা বিস্তারিতভাবে সেখানে বলে দেওয়া নেই।

আপনাদের মেজোরিটি আছে, জন সমর্থন আছে কাজেই আপনাদের যা খুশি বলতে পারেন। তবে রাজনীতি করতে গেলে আজকাল যে জিনিসটা দরকার সেটা হচ্ছে ৩টি "এম"—অর্থাৎ ম্যান পাওয়ার, মাসল পাওয়ার এবং মানি পাওয়ার। এটা যাদের থাকে তারা সব নির্বাচনেই জয়ী হয়। তবে একজন সাধারণ মানুষ হিসেবে একটা কথা আমি বলব যে, হিংসা এবং গণতন্ত্র একসঙ্গে চলতে পারেনা। কিন্তু ভারতবর্ষের রাজনীতিতে আজকে বড় জিনিস যেটা দেখছি সেটা হচ্ছে, গণতন্ত্রের সঙ্গে রাজনৈতিক হিংসা এবং বিদ্বেষ বড় বেশি করে দেখা দিয়েছে। তবে এটা শুধু পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষের অন্যান্য রাজ্যেও হচ্ছে। ইউ.পি.-তে রাজনৈতিক সংঘর্ষ এবং সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে বিহারের জাহানাবাদে খুন হয়। তবে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে খুন হয় বলে পশ্চিমবাংলার খুনগুলি বৈধ হবে এটা বলতে পারবনা। বিহারের হিসেব যদি দেখা যায় তাহলে দেখব বিহারে দৈনিক ১১ জন মানুষ খুন হয়। ১৯৮৮ সালে দেখছি ৩৯৩৫ জন মানুষ খুন হয়েছে, ১৯৮৭ সালে ৩৩৩৪ জন মানুষ খুন হয়েছে এবং ১৯৭৯ সাল থেকে ১৯৮৮ সালের মধ্যে ২৯,৩৬৯ জন মানুষ খুন হয়েছে। এই খুনের ব্যাপারে পশ্চিমবাংলার সঠিক হিসেব আমাদের কাছে নেই। তবে বিহারে এবং অন্যান্য রাজ্যে খুন হয় বলে এখানেও খুন হবে এটা ঠিক যুক্তিপূর্ণ কথা নয়। তবে দেড়মাসের হিসেব যদি দেখি তাহলে দেখব গত ৩১.১২.৮৮ তারিখে পানিহাটিতে গৌতম ভট্টাচার্য খুন হয়েছেন। ১.১.৮৯ তারিখে কৃষ্ণনগরের কংগ্রেসি কমিশনার নিমাই ঘোষ খুন হয়েছেন। ২৮.১২.৮৮ তারিখে সি পি আই এবং সি পি এম সংঘর্ষে সি পি আই-র সদস্য সুজন পালের মৃত্যু হয় ১.১.৮৯ তারিখে। ১.১.৮৯ তারিখ দার্জিলিং-এ সি পি এম এবং জি এন এল এফ-এর সংঘর্ষে ২০০টি বাড়ি অগ্নিদগ্ধ হয় এবং ১৫০০ মানুষ গৃহহারা হয়েছে। হরকে লুরা নামক একজন জি এন এল এফ কর্মী খুন হয়েছে। ৫ই জানুয়ারি শান্তিনিকেতনের কাছে কানিয়া গ্রামে খুন হয়েছেন সি পি আই এম এল কর্মী গান্ধী দাস। ১৩ই জানুয়ারি রাজ্যসভার সদস্য টি এস গুরুং নিহত হয়েছেন। ১৭ই জানুয়ারি ৫ জন জি এন এল এফ কর্মী ছুরিকাহত এবং ৮০টি বাড়ি অগ্নিদগ্ধ। ২৩শে জানুয়ারি তেহট্ট থানার অভয়নগরে ২ জন কংগ্রেস কর্মী খুন, শান্তিপুরের কাছে ১ জন সি পি এম কর্মী খুন, মালদার হবিবপুর ব্লকে ১ জন কংগ্রেস কর্মী খুন হয়েছে। ৩১শে জানুয়ারি জি এন এল এফ সংঘর্ষে প্রাণ হারিয়েছেন ২ জন সি পি এম কর্মী। ৬ই ফেব্রুয়ারি বিভিন্ন সংঘর্ষে ১ জন ৯ বছরের কিশোর, ১ জন সি পি এম কর্মী এবং ১ জন জি এন এল এফ কর্মী খুন হয়েছে। ৭ই ফেব্রুয়ারি দু'দলের ১ জন কর্মী খুন হয়েছে। ৯ই ফেব্রুয়ারি সেবাদায় সি পি এম কর্মী খুন হয়েছে। ১১ই ফেব্রুয়ারি দমদম পৌরসভার কমিশনার শ্রীশ মুখার্জি খুন হয়েছে। ওইদিন বাঁকুড়ার ওন্দা থানায় ডুবরাগোজ গ্রামে সি পি এম ফরওয়ার্ড ব্লক সংঘর্ষে গুরুতর জখম হয়েছে ২ দলের ১০ জন কর্মী। ১২ই ফেব্রুয়ারি মেদিনীপুরে ২ জন কংগ্রেস কর্মী এবং টিটাগড়ে একজন এস এফ আই নেতা খুন হয়েছে। ১৫ই ফেব্রুয়ারি সোনাদার রংপুতে সি.পি.এম. জি.এন.এল.এফ. সংঘর্ষে দুজন নিহত হয়। এই হচ্ছে দেড় মাসের রাজনৈতিক চলচিত্রের খন্ডাংশ মাত্র। মাননীয়

অধ্যক্ষ মহোদয়, এই রাজ্যে হাজতে পিটিয়ে হত্যা করার সংখ্যা অনেক বেড়েছে। মেদিনীপুর জেলায় পুলিশ কায়দা বিবি নামে এক মহিলার উপর অত্যাচার করেছিল। বলাৎকার করেছিল বলে সংবাদপত্রে অভিযোগ হয়েছিল। তাই দেখে সংবাদপত্রের বিরুদ্ধে অনেক হৈচৈ করা হল। শান্তিপুরে কৃষকরা চাষের জল চাইতে গিয়েছিল। গুলি চলল। অ্যাডমিনিস্ট্রেটিভ রিপোর্ট নিয়ে সেটাকে বৈধ করে দেওয়া হল। মগরা থানায় শ্রমিকরা বিচার চাইতে গিয়েছিল। সেখানেও গুলি চলল। এইসব নানা ঘটনা একটির পর একটি ঘটে চলেছে। তাহলে দেখা যাচ্ছে একদিকে গণতন্ত্র, আর একদিকে হিংসা চলছে। এইভাবে হিংসা যদি বাড়তে থাকে তাহলে গণতন্ত্রের সমাপ্তি হবে, সমাধি ঘটবে। গণতান্ত্রিক কাঠামোর খোলস দিয়ে, গণতন্ত্রের মুখোশ দিয়ে যদি হিংসা বেড়ে যায় তাহলে এমন একদিন আসবে যেদিন হিংসা দিয়েই গণতন্ত্রের জয় হবে। আমি আগেই যেটা বললাম যে, মাসল পাওয়ার দিয়ে গণতন্ত্রকে রক্ষা করতে হয় তাহলে সেখানে নিশ্চয়ই গণতন্ত্রের শব থাকবে, প্রকৃত গণতন্ত্র সেখানে থাকতে পারে না। আর এখন যদি আমি আপনাদের কাটরার ঘটনাটা বলি তাহলে আপনারা খুব হৈচৈ শুরু করে দেবেন। আমরা একটা দাবির ভিত্তিতে গণতান্ত্রিক ভাবে মিছিল করে সরকারের কাছে গিয়েছিলাম। আমরা একটা দাবি জানাবার জন্য আগে থেকে নোটিশ দিয়েই গিয়েছিলাম। আমরা এটা হঠাৎ করে করিনি, দেড় মাস আগে নোটিশ দিয়ে জানিয়েছিলাম। সেখানে পুলিশ প্রশাসন যদি আমাদের রক্ষা করতে ব্যর্থ হয়, গার্ড দিতে ব্যর্থ হয়, তাহলে কি বলব? আপনাদেরই মন্ত্রী দেবব্রতবাবু ওখানে বলেছিলেন, যারা গিয়েছিলেন তারা নামাজ পড়তেই গিয়েছিলেন এবং তাদের হাতে ছোরা, পেনসিল পর্যন্ত ছিল না। আমরা মার খেলাম। আমি স্বীকার করি যে, মাননীয় মুখ্যমন্ত্রী ১৭ই জুলাই বৈঠকে উপস্থিত ছিলেন। তিনি কতকগুলি প্রতিশ্রুতি দিয়েছিলেন। সেখানে তিনি বলেছিলেন, এটা সাম্প্রদায়িক দাঙ্গা নয়, গণ হত্যা। এতে যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের ক্ষতিপূরণ দেওয়া হবে। কিন্তু দুঃখের বিষয় এখনও কেউ ক্ষতিপূরণ পায় নি। বলেছিলেন ৯০ দিনের মধ্যে যারা দোষী তাদের বিরুদ্ধে চার্জ সিট দেওয়া হবে। কিন্তু এখনও পর্যন্ত চার্জ শিট দেওয়া হয়নি। এই যদি অবস্থা হয়ে থাকে তাহলে আমরা আস্থা রাখব কার উপর? আপনাদের স্টেবল গভর্নমেন্ট। কিন্তু আমরা যারা সমাজের দুর্বলতর অংশ রাজ্যপালের ভাষণে দুর্বলতর অংশের উল্লেখ করা হয়েছে—আমরা যারা দুর্বলতর অংশ, আপনাদের উপর আস্থা রাখব, ভরসা রাখব কেন, যদি দেখি প্রশাসনের গতি শ্লথ হয়ে যাচ্ছে, ধীরে ধীরে স্তব্ধ হয়ে যাচ্ছে? আপনারা বলবেন আমাদের রাজ্যের অগ্রগতি কি হচ্ছে না? আমরা স্বীকার করি, হ্যাঁ, হচ্ছে। অগ্রগতির হার কতটা সেটা আমরা সকলেই দেখতে পাচ্ছি। আমরা দেখছি আসতে আসতে প্রশাসন স্ট্যাটিক হয়ে যাচ্ছে, প্রশাসন এগোতে পারছে না, স্তব্ধ হয়ে যাচ্ছে। রবীন্দ্রনাথের সেই তোতা কাহিনীর মতো। তাকে যেমন বুলি শিখিয়ে দেওয়া হচ্ছে, সে তেমনই বলছে। শেষে বলে দেওয়া হল, তার শিক্ষা সম্পূর্ণ হয়ে গেছে। প্রশাসন সবকিছু আছে, অ্যাডমিনিস্ট্রেটিভ টিউনিং নেই। তাই যদি হয় তাহলে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব, এই বিষয়টির প্রতি তার নজর দেওয়া দরকার। আমরা কেন্দ্রের তেহাট্টা গ্রামে ১৯৮৭ সালে একটি ঘটনা ঘটেছিল। এখানে আমি বার বার চিৎকার করে বলেছিলাম, অজিত অধিকারীর দুটি হাত কেটে নিল। তারপরেও একদল লোক গ্রাম ছাড়া। আমি ডি.এম., এস.পি. মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে প্রত্যেকের কাছে গিয়েছিলাম এবং এর

একটা সুষ্ঠু ব্যবস্থা করার জন্য প্রতিকার চেয়েছিলাম যে, কেন সেই লোকগুলি আজ পর্যন্ত গ্রামে ঢুকতে পারছে না। প্রতিকার হয়নি। 'বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে'। আমরা স্বীকার করছি যে, মার্কসবাদি অগ্রগতির রথ দিল্লি পর্যন্ত এগোবে। মার্কসবাদ এগিয়ে যাচ্ছে স্বীকার করি। কিন্তু মানুষের এই যে কান্না, এইগুলি প্রতিকার করার দায়িত্ব কি আপনাদের নেই?, হ্যাঁ, ভবিষ্যতে আমরা হয়ত কেউ বিধানসভায় থাকব না, বিরোধী পক্ষ হয়ত শূন্য হয়ে রইল, আপনারা সমস্ত দখল করে নিলেন। কিন্তু তারপরেও মানুষের দুঃখ, ব্যথা, বেদনার প্রতি আপনারা সহানুভুতিহীন হবেন। সেগুলির প্রতিকার হবে না। ন্যায়, অন্যায় বলে একটা কথা আছে। এখন সমস্ত কিছুকেই যদি রাজনৈতিক চশমা দিয়ে বিচার করা হয়—ন্যায়, অন্যায়ের চশমা দিয়ে যদি বিচার না করেন তাহলে আমি আপনাদের কি বলব?

[2-20 — 2-50 P.M.]

**মিঃ স্পিকার :** মিঃ হাসানুজ্জামান, আপনি একটু বসুন। মাননীয় সদস্যগণ, আজ ইউনিভার্সিটি ইন্সটিটিউট-এ তিনটার সময় একটি সাঁওতালি ড্রামা হবে, আপনারা যারা সেখানে ড্রামা দেখতে যেতে চান যেতে পারেন। আপনাদের যাওয়া আসার জন্য এখান থেকে বাসের ব্যবস্থা আছে। এবারে আপনি বলুন।

[2-50 — 3-30 P.M. (including adjournment)]

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের ৫ম অনুচ্ছেদে বলা হয়েছে যে পশ্চিমবঙ্গে বারবার বন্যা হচ্ছে। বন্যা হলে রিলিফ দেওয়া হয় কিন্তু প্রকৃতপক্ষে বন্যা প্রতিরোধের জন্য কি ব্যবস্থা করা হয়েছে সেটাই হচ্ছে আসল কথা। দীর্ঘদিন ধরে চিৎকার করার পর এবং বার বার বলার পর উত্তর ২৪ পরগনার বিদ্যাধরী নদীর সংস্কার করার জন্য ৭ কোটি ৭৭লক্ষ টাকার স্কীম মঞ্জুর হয়েছে। অনেক ঢাকঢোল পিটিয়ে তার উদ্বোধনও করলেন কিন্তু তার কাজের অগ্রগতি কতদূর হয়েছে বা কত ঝুড়ি মাটি সেখানে পড়েছে সেটা কি বলতে পারবেন। এর কাজ যদি এগিয়ে না যায় তাহলে উত্তর ২৪ পরগনা আবার বন্যায় ডুববে এবং সেখানকার ফসল নষ্ট হবে এবং সেখানকার মানুষ মরবে। বিদ্যাধরীর, হাড়োয়ার নোনা গাং-এর সংস্কারের কথা যেটা বলেছিলাম সে সম্পর্কে যদি এখনই ব্যবস্থা না নেন তাহলে আমার চিন্তাটা যেমন ব্যর্থতায় পর্যবসিত হবে তেমনি সঙ্গে সঙ্গে কিন্তু বাস্তবে সমস্যার কোনও সমাধান হবে না। আবার আষাঢ় বন্যা সব গ্রামাঞ্চলের আইনশৃঙ্খলার কথা আগেই বলেছি। গ্রামাঞ্চলে খুনোখুনি আজ অনেক বেড়ে গিয়েছে। মুর্শিদাবাদের নাগরাজোল টিকটিকি পাড়ায় খুন এবং পাল্টা খুন চলছে। কে কবে খুন হবে ঠিক নেই। পুলিশ সম্পূর্ণ নিষ্ক্রিয়। পুলিশ এবং প্রশাসনের এই নিষ্ক্রিয়তা যদি কাটানো না যায় তাহলে কিন্তু অবস্থা আরও খারাপ হবে। আপনারা ভাবছেন পুলিশকে নিষ্ক্রিয় রেখে আপনাদের কাজের সুবিধা হবে এবং দেশের শান্তিশৃঙ্খলা বজায় থাকবে। কিন্তু এটা আপনারা জেনে রাখবেন, একদিন আসবে যেদিন এর একটা প্রতিক্রিয়া দেখা দেবে। গ্রামীণ বিদ্যুৎ ব্যবস্থার কথা এবারে একটু বলব। বক্রেশ্বর প্রকল্প পশ্চিমবঙ্গের নিজের প্রকল্প হবে। সে রক্ত বেচেই হোক, চাঁদা তুলেই হোক বা রাজ্য সরকারের নিজস্ব ফান্ড থেকেই

হোক বক্রেশ্বর প্রকল্প করা হোক। একটার জায়গায় দুটো বক্রেশ্বর প্রকল্প হলেও আমার আপত্তি নেই, তারজন্য আমি সহযোগিতা করতে প্রস্তুত আছি কারণ আমি চাই পশ্চিমবঙ্গে বিদ্যুতের উন্নতি হোক এবং তার সাথে সাথে অন্যান্য দিকেও পশ্চিমবঙ্গ এগিয়ে যাক। কিন্তু এখানে আমি বলব, এতদিন এর প্রতি যেরকম নজর দেওয়া উচিত ছিল তা কিন্তু হয়নি। বক্রেশ্বর সম্পর্কে রাজনৈতিক প্রচার যতটা হচ্ছে বাস্তবে সমস্যার সমাধানের ক্ষেত্রে চেষ্টা কিন্তু সেরকম হচ্ছে না। স্যার, আমি কলকাতার যে অঞ্চলে থাকি সেখানে ইদানিং লোডশেডিং অত্যন্ত বেড়ে গিয়েছে। আলিমুদ্দিন স্ট্রিটে সি.পি.এম-এর যেখানে হেড অফিস সেখানে লোডশেডিং হয়না কিন্তু রিপন স্কোয়ার যেখানে আমি থাকি সেখানে সকাল সন্ধ্যায় লোডশেডিং চলছে। কাকে যে এ সম্পর্কে বলব বুঝতে পারি না স্যার। শেষ পর্যন্ত স্যার, আমি আপনারই শরনাপন্ন হচ্ছি, আপনি স্যার, ব্যাপারটি একটু দেখুন। সন্ধ্যাবেলায় গিয়ে যে একটু ব্রিফ দেখব, পড়াশুনা করব তার পর্যন্ত উপায় নেই। সকালবেলাতেও লোডশেডিং চলছে। আমি স্যার, আপনার কাছে প্রোটেকশন চাইছি। এছাড়া স্যার, আর কোনও রাস্তা খুঁজে পাচ্ছি না। সি.ই.এস.সিতে চিঠি লিখলে ব্যবস্থা হয়না, বিদ্যুৎমন্ত্রীকে চিঠি লিখলে জবাব পাই না—তাকে কয়েকবার আমি চিঠি লিখেছি কিন্তু জবাব পাই নি তাহলে স্যার, আপনার কাছে ছাড়া আমরা আর কার কাছে যাব? স্যার, আমরা চাই পশ্চিমবাংলার প্রতিটি গ্রামে বিদ্যুৎ পৌঁছে যাক। পাঞ্জাব, হরিয়ানা এবং এমন কি কেরলের সব গ্রামে যদি বিদ্যুৎ যেতে পারে তাহলে আমাদের পশ্চিমবাংলার সব গ্রামে বিদ্যুৎ যাবে না কেন? আমি মনে করি পশ্চিমবাংলার সব গ্রামে বিদ্যুৎ যাওয়া উচিত। কিন্তু ১০ বছর আগেও যে অবস্থা ছিল এখনও সেই অবস্থাই রয়েছে। এ সম্পর্কে বার বার চিঠি লিখেও কিছু হয়না। আবার একটা নতুন ডেফিনেশন দেখলাম যে গ্রামে একটা খুঁটি পোঁতা হয়েছে সেটা ইলেকট্রিফিকেশন হয়ে গেছে। এটা ভাঁওতা ছাড়া আর কি হতে পারে? আমার বিধানসভা কেন্দ্রে আমি যে বাড়িতে বাস করি সেখানে লেখালেখি করেও বিদ্যুৎ যাচ্ছে না। কাজেই আমি অনুরোধ করব যে বিদ্যুৎ নিয়ে যাতে অন্য কিছু না হয়, সাধারণ মানুষ বিদ্যুৎ যাতে পায় সেই ব্যবস্থা করুন। আপনারা বক্রেশ্বর করতে চলেছেন। কেন্দ্রীয় সরকার যদি কি করে, কেন্দ্রীয় সরকার যদি বঞ্চনা করে, কেন্দ্রীয় সরকারের সেই বঞ্চনার বিরুদ্ধে লড়তে হবে। আজকে প্রাইওরিটি বেসিসে এই জিনিসগুলি দেখতে হবে। বিদ্যুৎ একটা এশেনশিয়াল জিনিস। সেই বিদ্যুৎ যদি না পাওয়া যায় তাহলে তো মুশকিল ব্যাপার। গভর্নমেন্ট কথা বলেছেন। ১২ বছর সরকার চালানোর পরেও বলা হচ্ছে যে পাবলিক আন্ডারটেকিংয়ে লাভ হচ্ছে না, লোকসান হচ্ছে। কালকে অ্যাসেম্বলিতে যেগুলি ডিস্ট্রিবিউট করা হয়েছে, আমাদের দেওয়া হয়েছে আমি তা থেকে একটা হিসাব দিচ্ছি। West Bengal Live-stock Processing Development Corporation ১৯৮৪-৮৫ সালে লস হয়েছে ১৫,১০,৫৯৪.০৪ টাকা। ১৯৮৫-৮৬ সালে লস হয়েছে ১৩ লক্ষ ৩৫ হাজার ৭৬০ টাকা। ১৯৮৬-৮৭ সালে লস হয়েছে ১৩ লক্ষ ৪৪ হাজার ১৫৭ টাকা। ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানিতে ১৯৮৪-৮৫ সালে লস হয়েছে ১০৮৭.০৮ লক্ষ টাকা। ১৯৮৫/৮৬ সালে লস হয়েছে ১৩৭৩.৬১ লক্ষ টাকা। ১৯৮৬-৮৭ সালে লস হয়েছে ১২৩২.৯৯ লক্ষ টাকা। কল্যাণী স্পিনিং মিলে ১৯৮৩-৮৪ সালে লস হয়েছে ৪৪৩.৪৬ লক্ষ টাকা। ১৯৮৪-৮৫ সালে লস হয়েছে ৫৮১.৪৯ লক্ষ টাকা। তারপরে সি.এস.টি.সি এবং অন্যান্য পাবলিক

আন্ডারটেকিংয়ের লস হচ্ছে। আজকে ১২ বছর আপনারা সরকার চালাচ্ছেন। এই লোকসান হচ্ছে, এগুলিতো পাবলিকের টাকা যাচ্ছে। এখানে বিরোধী পক্ষ যারা আছেন তারাও প্র্যাকটিকালি কিছু করতে পারেন না শুধু হৈচৈ করা ছাড়া। আপনারা যেখানে একাধিক্রমে এতদিন ধরে সরকার চালাচ্ছেন, রাজত্ব করছেন সেখানে এই লোকসান হবে কেন? এগুলি কেন মেকআপ হবেনা? এটাতো হওয়া উচিত ছিল। এবারে আমি মূল্যবৃদ্ধি সম্পর্কে কয়েকটি কথা বলব। মাননীয় রাজ্যপালের ভাষণে মূল্যবৃদ্ধি সম্পর্কে বলা হয়েছে। এই মূল্যবৃদ্ধি শুধু এখানে নয়, কেন্দ্রেও হয়েছে। ১৯৬০ সালে ১০০ পারসেন্ট সূচক হলে ১৯৮৮ সালে সেটা প্রায় ৭০০ ছুঁই ছুঁই করছে। এত বেশি মূল্য বৃদ্ধি আজকে সাধারণ মানুষের উপরে হয়েছে। আজকে যে পুলিশ প্রশাসন আছে তাতে কি ঘুস, দুর্নীতি কমেছে? নিচের তলার ঘুস, দুর্নীতি কি কমেছে? আজকে গ্রামাঞ্চলে ডাকাতি বেড়ে চলেছে। মানুষ ভয়ে রাত্রে ঘুমাতে পারছে না। কলকাতা শহরের কথা ছেড়ে দিন। কিন্তু আজকে গ্রামে মানুষ থাকতে ভয় পাচ্ছে। থানায় গিয়ে কেস করলেও ডাকাতির কোনও কিনারা হচ্ছে না। তাহলে কি ধরে নেব যে ডাকাতের সঙ্গে একটা আনহোলি অ্যালায়েন্স আছে অথবা পুলিশ নিষ্ক্রিয়? আজকে কলকারখানাগুলিতে ধর্মঘট, লক আউট হচ্ছে। প্রায় ২৫ হাজার ইউনিটে ধর্মঘট, লক আউট। ১৯৮৫ সালে ধর্মঘট, লক আউটের ফলে বেকারের সংখ্যা যদি ১ লক্ষ ৩০ হাজার হয়ে থাকে তাহলে আজকে সেটা প্রায় ২ লক্ষ হয়েছে। মালিক পক্ষ এত সাহস পেয়ে গেছে যে এখন তারা শ্রমিকের সঙ্গে যে চুক্তি করছে সেটা তারা মানছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাটা কোম্পানিতে যে চুক্তি হয়েছে, গেস্টকীনে যে চুক্তি হয়েছে সেটা কি সম্মানজনক চুক্তি? আজকে ধর্মঘট, লক আউটের ফলে প্রায় ১।। কোটি শ্রমদিবস নষ্ট হয়েছে। এবারে শিল্পের উন্নতির কথা বলি, হাওড়ার কথা যদি ধরি, যত শিল্প আছে, আমি বাঙালি বিহারির কথা বলছি না, কিন্তু বাঙালিরা ছোট শিল্প হাওড়ায় করত, এখন এমন অবস্থা হয়েছে, সেই ছোট শিল্প এখন বাঙালিদের হাতে নেই, সেইগুলো বেরিয়ে অন্য জনের হাতে চলে গেছে। আর নির্বাচনের কথা শুনলে এখন ভয় হয়। নির্বাচন যেখানে হচ্ছে, সেখানেই গোলমাল হচ্ছে। আপনারা নিশ্চয়ই জিতেছেন তারজন্য মোবারক বাদ জানাচ্ছি, কিন্তু নির্বাচন হলে সেখানে দু-চারটে খুন, অমুক তমুক ইত্যাদি হবেই। এতে আমাদের মতো ছোট পার্টির ভয় লাগে, আমরা মাসল পাওয়ার কোথায় পাব যে আগামী নির্বাচনে লড়ব? মুশকিলের ব্যাপার, আর কোথা থেকে এত টাকা পাব? এবারে নিশ্চয়ই আপনারা বলছেন যে এখানে কমিউন্যাল হারমনি বাঁচিয়ে রেখেছেন, হ্যাঁ ধরে নিলাম, নিশ্চয়ই কাটরায় ঘটনা ঘটেছে, তারপর আর বড় ঘটনা ঘটেনি, ছোটখাট ঘটনা ঘটেছে, আপনারা ট্যাকল করেছেন, আমি স্বীকার করি। এর আগে চাপড়ায় রায়ট হয়েছিল, যেটা মোরাদাবাদ বা মিরাটে যেরকম হয়, সেইরকম এখানে হয়না। কিন্তু আমরা তো এটাও চাইব যে এখানে একজাম্পলারি পানিশমেন্ট দেবেন আপনারা দেবেন, যারা রায়ট করে। মাননীয় সদস্য সুভাষ বোস বললেন ঐ যে বিশ্ব হিন্দু পরিষদ কোথায় সম্মেলন করেছে। বিশ্ব হিন্দু পরিষদ সম্পর্কে আমার কোনও অ্যালার্জি নেই। আর.এস.এস. সম্পর্কে আমার কোনও অ্যালার্জি নেই, বিশ্ব হিন্দু পরিষদ যদি শুধু হিন্দুদের কল্যাণ করেন, আই হ্যাভ নো অবজেকশন আর.এস.এস. যদি শুধু তাদের কল্যাণ করে আই হ্যাভ নো অবজেকশন, But if they encroach upon our rights. আমাদের উপর যদি অ্যান্টি মুসলিম প্রোপাগান্ডা করে

এবং গভর্নমেন্টের তরফ থেকে যদি কোনও ব্যবস্থা গ্রহণ করা না হয়, আমরা তো আশা করব আমরা উইকার সেকশন, আমরা কোথায় যাব? We will seek protection from the Government. কিন্তু গভর্নমেন্ট মেশিনারি যদি আমাদের প্রটেকশন না দেয়, প্রটেকশন দিতে যদি ব্যর্থ হয়, যারা এইভাবে সারা পশ্চিমবঙ্গময় এইভাবে প্রচার প্রোপাগান্ডা করছে, বালাসাহেব দেওরস, শহীদ মিনার ময়দানে তিনি বক্তৃতা দিয়ে বলে গেলেন যে ভারতবর্ষকে হিন্দু রাষ্ট্র করতে হবে, তার বিরুদ্ধে তো ব্যবস্থা নেওয়া উচিত ছিল? এই যদি হয়ে থাকে — ভারতবর্ষের কনসেপশন টা কি, ভারতবর্ষ মাল্টি লিংগুয়্যাল, মাল্টি রেসিডুয়্যাল, মাল্টি রিলিজিয়ন কান্ট্রি, এই যদি হয়ে থাকে ভারতবর্ষের মূল সুর, তাহলে হওয়া উচিত ইউনিটি অ্যান্ড ডাইভারসিটি, ভারতবর্ষের সংবিধান সেই স্পিরিটে তৈরি হয়েছে। এর ব্যাপারে কেউ যদি আর একজনের রাইটের উপর এনক্রোচ করে, নিশ্চয়ই এটা অন্যায় এবং আমাদের যারা মনে করেন সাম্প্রদায়িক বলে, এবং গোলমাল করেন, আমরা কোনওদিন অপরের রাইটের উপর এনক্রোচ করি না। কিন্তু যারা আজকে আমাদের লিগ্যাল অ্যান্ড কন্সটিটিউশনাল ডিমান্ডগুলোকে সাপ্রেস করতে চাইছেন, ভয় পাওয়াচ্ছে, এই সম্পর্কে তো আপনাদের কাছ থেকে স্ট্রং প্রটেকশন আমরা আশাকরি। মাছ চাষ সম্পর্কে বলা হয়, কিন্তু আমরা তো উত্তর ২৪ পরগানায় দেখি ভেড়ি লুঠ একটা মহা সমস্যা হয়ে দাঁড়িয়েছে, দুবেলা মারামারি দাঙ্গা হাঙ্গামা এইসব হচ্ছে। আর রবীনবাবু চিৎকার করতে পারেন, কিন্তু এটা হচ্ছে এবং আপনাদের মধ্যে হচ্ছে। কটা উদাহরণ দেব সেখানে? আমি এবার শিক্ষা ব্যবস্থা সম্পর্কে দু'একটা কথা বলি। এই শিক্ষা ব্যবস্থা ডিসেম্বরে ছিল, আপনারা মার্চ পর্যন্ত নিয়ে গেলেন। আমি জানিনা ছাত্রছাত্রীদের গিনিপিগের মতো ব্যবহার করে অনেকরকম এক্সপেরিমেন্ট করছেন, এই এক্সপেরিমেন্ট করার কি ফল হচ্ছে আমি জানি না, কিন্তু আমি দেখতে পাচ্ছি এর ফলে ছাত্রছাত্রীদের উপর একটা অ্যাডভার্স এফেক্ট হচ্ছে এবং আমি এককালে শিক্ষকতা করতাম, হাই স্কুলের হেড মাস্টার ছিলাম, তখনও দেখেছি, তখন যেটুকু শিক্ষা ব্যবস্থা ছিল, তার থেকে নিশ্চয়ই আপনারা এখন শিক্ষা খাতে বেশি ব্যয় করছেন, শিক্ষকদের চাকরির গ্যারান্টিটা বেড়েছে, তঁদের মাইনে বেড়েছে, শিক্ষার সুযোগ সুবিধা বেড়েছে, কিন্তু তা সত্ত্বেও শিক্ষাটা বাড়েনি। শিক্ষাটা বেড়েছে বলে প্রকৃত অল ইন্ডিয়া কমপিটিশনে ছাত্ররা কোথায় কি করতে পারছে? আপনারা বলবেন কংগ্রেস আমলে যেমন টুকলিফাই হত, এখন তা হয়না, আমরা সেটা বন্ধ করেছি, আপনারা সেটা কমপারিজন করবেন। কিন্তু শিক্ষার মানটা যে বেড়েছে, এটা আমি বুঝতে পারছি না। কারণ আমরা যখন পড়াশুনা করেছি আর এখন আমাদের ছেলেরা যা পড়ছে, আমিও তো সেটা দেখে মনে করতে পারছি না যে শিক্ষার মানটা বেড়েছে। সেইসঙ্গে আমি বলছি, আমাদের মাইনরিটিদের যে শিক্ষা ব্যবস্থা, মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা সম্পর্কে আমার কিছু বক্তব্য আছে, মাদ্রাসা শিক্ষকদের নিশ্চয়ই কিছু মাইনে বেড়েছে, কিন্তু আপনারা মাদ্রাসা স্যাংশন সম্পর্কে কোনও পলিসি করেন নি, সিনিয়ার মাদ্রাসা হোক, হাই মাদ্রাসা হোক, এই সম্পর্কে আপনাদের কোনও পলিসি নেই। আর একটা, কন্সটিটিউশনের যে পারভিউ, সেটা আপনারা পাল্টে দিয়েছেন, কন্সটিটিউশনে পরিষ্কার রবে বলে দেওয়া হয়েছে যে মাদ্রাসা এডুকেশন উইল বি গাইডেড বাই আর্টিকল থার্টি, আর্টিকল থার্টির দ্বারা গাইডেড হওয়া উচিত। সেখানে একটা সার্কুলার দিয়েছেন যেটা নিয়ে একটা কনফিউসন হচ্ছে। কিন্তু সেখানে একটা এমন সার্কুলার দিয়েছেন যা নিয়ে কনফিউসন

হয়েছে। মাদ্রাসায় শিডিউল্ড কাস্ট টিচার নিতে হবে, এটা নিয়ে কনফিউসন হয়েছে। এই কনফিউসন দূর করা উচিত বলে আমি মনে করি।

তারপর স্বাস্থ্য সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে, আমরা বলি হেলথ ফর অল ১৯৯০'র মধ্যে। হ্যাঁ, হেলথ ফর অল হওয়া উচিত। কিন্তু মিনিমাম যে জিনিসটার প্রয়োজন সেটা হচ্ছে পানীয় জল। অথচ আজ পর্যন্ত গ্রামাঞ্চলে সেটারই ব্যবস্থা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নিজের গ্রামে কোনও টিউবওয়েল নেই। আমি যে গ্রামে বাস করি সেই গ্রাম সম্বন্ধে মাননীয় সদস্য সোভান গাজি সাহেব জানেন যে সেখানে কোনও টিউবওয়েল নেই। আমাকে অনেক দূর থেকে পানি আনতে হয়। আমি ইতিপূর্বে গাজি সাহেবকে বলেছি। উনি আমাকে বলেছেন,—পঞ্চায়েতকে বলুন, ওয়াটার ডিপার্টমেন্টকে বলুন। এবং শেষে বললেন,—স্পিকার সাহেবকে বলুন। এখন আমি স্পিকার সাহেবকে এবং সোভান গাজি সাহেবকে বলছি,—দয়া করে আমার গ্রামে একটা টিউবওয়েল বসাবার ব্যবস্থা করে দিন। ওটা দিলে খুবই ভাল হয়। উত্তর ও দক্ষিণ ২৪-পরগনার এই হচ্ছে পানীয় জলের অবস্থা। অবিলম্বে ঐসমস্ত এলাকায় ডিপ টিউবওয়েল করা দরকার।

মাননীয় স্পিকার মহাশয়, গতকাল আমি একটা প্রশ্ন করেছিলাম এবং সেই প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী আব্দুল বারি সাহেব বলেছিলেন,—এখানে সংখ্যালঘু দপ্তর বলে কিছু নেই, মাইনরিটি সেল আছে। স্যার, ইতিপূর্বেই আমি বলেছি যে, একটা মাইনরিটি কমিশন করুন, নট ফ্রম কমিউনাল অ্যাঙ্গেল। আমি বলেছি, একটা ফ্যাক্ট ফাইন্ডিং কমিশন হোক। কেন মুসলমানরা বা মাইনরিটি সম্প্রদায়ের মানুষ লেখা পড়া শিখছে না খোঁজ করা হোক। কালকে মন্ত্রী বলেছেন মুসলমান ছাত্রীদের জন্য চারটি হোস্টেল করার উদ্যোগ নেওয়া হয়েছে। আমিও বলছি, হ্যাঁ, এটা হওয়া উচিত, ওরা লেখা-পড়া শিখছে না। আমি আগের বিধানসভায় বলেছিলাম বারাসাত এবং বসিরহাটের মাঝে কোনও কলেজ নেই, বেড়াচাঁপায় একটা কলেজ হওয়া দরকার। ঐ এলাকার হিন্দু, মুসলমান সকল সম্প্রদায়ের ছেলে মেয়েদের লেখা-পড়া শেখবার খুবই অসুবিধা হচ্ছে। ওখানে বাসের যা অবস্থা তাতে ছেলেরাই যেতে পারে না, মেয়েরা যাবে কি করে?

আমি আবার মাইনরিটি কমিশনের দাবি করছি। আপনারা যদি এটা পলিটিক্যাল অ্যাঙ্গেল থেকে বিচার করে দাবিগুলি সাপ্রেস করেন, কিংবা অবসকিউরেন্টিস্ট বলে গালি দেন, তাহলে আমার কিছু বলার নেই। ইতিপূর্বে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমাকে বলেছিলেন,—আপনার দলে কত মুসলমান আছেন, আমার দলে অনেক বেশি মুসলমান আছেন, আমি মুসলমানদের বড় নেতা। তিনি মুসলমানদের বড় নেতা হোন, আমার আপত্তি নেই। কিন্তু একটা মাইনরিটি কমিশন হোক। কেন্দ্রে আছে, এবং অন্যান্য অনেক রাজ্যে আছে। এখানেও একটা ফ্যাক্ট ফাইন্ডিং কমিশন হোক। আমি বলছি নট ফ্রম কমিউনাল অ্যাঙ্গেল। এটা বিচার বিবেচনা করে দেখলে আমার মনে হয় এটা করতে মার্কসবাদি দলের কোনও অসুবিধা হবে না। এই কথা বলে আমার আনা কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সোভন গাজি, পঞ্চায়েতকে বলে ওঁর গ্রামে একটা টিউবওয়েল বসাবার ব্যবস্থা করে দিন।

(At this stage, the House was adjourned till 3.30 p.m.)

(After adjournment)

[3-40 — 3-50 P.M.]

**শ্রী গৌতম দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল শ্রী নুরুল হাসান মহাশয় যে বক্তব্য এখানে রেখেছেন রাজ্য সরকারের কাজ এবং আগামী দিনের পরিকল্পনা সম্পর্কে তাকে ধন্যবাদ জানিয়ে এবং মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু-একটি কথা উল্লেখ করছি।

রাজ্যপালের এই সংক্ষিপ্ত বক্তব্যে আমাদের রাজ্যে বিশেষ করে বিগত এক বছরে বিভিন্ন ক্ষেত্রে যে অগ্রগতি ঘটানো সম্ভব হয়েছে তার একটা সংক্ষিপ্ত রূপরেখা আছে এবং আগামী দিনে এ রাজ্যে রাজ্য সরকারের যে পরিকল্পনা এবং সাথে সাথে এ রাজ্যে বিভিন্ন উন্নয়নমূলক কাজ করতে গিয়ে যে অসুবিধার সামনে আমরা উপস্থিত হচ্ছি তার সম্পর্কেও সঠিকভাবেই এখানে বক্তব্য তুলে ধরা হয়েছে। গতকাল এই ধন্যবাদ জানাতে গিয়ে যে প্রস্তাব তার সমর্থনে বিভিন্ন বক্তা এই রাজ্যে ক্ষুদ্রসেচ, ভূমিসংস্কার, কুটিরশিল্পের অগ্রগতি শিক্ষার ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে তারই সংখ্যাতত্ত্ব দিয়ে এখানে তুলে ধরার চেষ্টা করেছেন। বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে আসার পর আমরা যে বিদ্যুৎ সঙ্কটের মুখোমুখি হয়েছিলাম সেই বিদ্যুৎ সঙ্কট পুরোপুরি অতিক্রম করতে না পারলেও পরে সেই সঙ্কট মেটাবার জন্য যে প্রচেষ্টা বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন তাতে ইতিমধ্যেই ১৪০০ মেগাওয়াট উৎপাদন ক্ষমতা তারা যুক্ত করতে পেরেছেন। এটা ঠিক যে, তাতেও গোটা রাজ্যের চাহিদা সব সময়ে পূরণ করা সম্ভব হচ্ছে না। এখন এখানে সেখানে লোডশেডিং হচ্ছে। কিন্তু এই যে অগ্রগতি এবং আগামীদিনে বহু আলোচিত বক্রেশ্বরকে কেন্দ্র করে যে বিরাট উদ্যোগ আমাদের রাজ্যে নেওয়া হয়েছে তা দেশের অন্যান্য অংশের মানুষ জেনে গেছেন। এতবড় প্রকল্প শেষ হতে শেষ পর্যন্ত হাজার কোটি টাকার প্রয়োজন হবে, তাই রাজ্যের মানুষকে জমায়েত করে রাজ্য সরকার সেটা শেষ করবার সিদ্ধান্ত গ্রহণ করেছেন, এবং বক্রেশ্বর প্রকল্পের কাজ শুরু হয়ে গেছে। তার টারবাইন এবং অন্যান্য বিষয়ে অর্ডার পর্যন্ত দেওয়ার ক্ষেত্রে রাজ্য সরকার ইতিমধ্যে অনেকট্যই এগিয়ে গেছেন। এইভাবে বিভিন্ন ক্ষেত্রে রাজ্য সরকার এই রাজ্যের মানুষের সাহায্য এবং সহযোগিতা নিয়ে যে অগ্রগতি ঘটিয়েছেন সেটা ফসলের ক্ষেত্রে বলা হয়েছে। যখন অন্য রাজ্যে খরা বন্যা এই সমস্ত কারণে ফসলের উৎপাদনের ক্ষেত্রে তারা পেছিয়ে পড়েন—ভারত সরকারের সংখ্যাতত্ত্ব থেকে যা আমরা দেখেছি—তখন এই রাজ্যে আমরাও খরা, বন্যা এবং ঝড়ের মুখোমুখি হয়েছি, তা সত্ত্বেও এবারে আমরা আশা করছি যে এক কোটি ৩ লক্ষ টন খাদ্যশস্য এই রাজ্যের কৃষকেরা উৎপাদন করতে পারবেন। যেটা স্বাধীনতার পর এই ৪০, ৪২ বছরে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে রেকর্ড হবে যে, এক কোটি টনের উপর খাদ্যশস্য কোনওদিনই পশ্চিমবঙ্গে উৎপাদন করা সম্ভব হয়নি। এবারে এ রাজ্যে ভূমিতে তা মিনিকীট বিতরণ করেই হোক বা সময়মতো যে চাষ ক্ষতিগ্রস্ত হয়েছে সেই চাষ থেকে অন্য চাষ নিয়ে গিয়ে এবং বিশেষ করে সেচ ব্যবস্থার যে অগ্রগতি হয়েছে তা ইতিপূর্বে দেখা যায় নি। কংগ্রেস আমলে শতকরা ২২ ভাগ জমিতে সেচের ব্যবস্থা ছিল এখন তা প্রায় ৪০ ভাগে পৌঁছেছে। সরকারি পরিকল্পনায় আগামী ২/৩ বছরের মধ্যে এই

রাজ্যে মোট চাষযোগ্য জমিকে বছরের শেষ দিকে যাতে সেচের আওতায় আনা যায় সেদিকে আমরা দৃঢ় পদক্ষেপে এগিয়ে যেতে পারি তার চেষ্টা করা হচ্ছে। বিভিন্নরকম অসুবিধা এবং সীমাবদ্ধতার কথা বার বারই উল্লেখ করা হচ্ছে, তা সত্ত্বেও আমরা অগ্রগতির দিকে এগিয়ে যাচ্ছি। গণতন্ত্রে সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় হল, সময়মতো নির্বাচন করা এবং তা সুষ্ঠুভাবে করা। সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গ এই ব্যাপারে রেকর্ড স্থাপন করেছে। যদি পঞ্চায়েত নির্বাচনের কথা ধরা যায়, সেক্ষেত্রে তিন তিনবার পঞ্চায়েত নির্বাচন করা হল। মিউনিসিপ্যালিটির নির্বাচন ধরলে ইতিমধ্যে দুইবার মিউনিসিপ্যাল নির্বাচন হয়ে গেছে। আর কলকাতা কর্পোরেশনের নির্বাচনের কথা যদি বলেন তো বলতে হয় যে, যেসব নির্বাচন করবার দায়িত্ব রাজ্য সরকারের, তার প্রতিটি নির্বাচনই সময়মতো অনুষ্ঠিত হচ্ছে। রাজ্যপালের ভাষণে তাই সঠিকভাবেই উল্লেখ করা হয়েছে যে, জেনারেল ইলেকশন টু ইলেভেন মিউনিসিপ্যালিটিজ অয়্যার হেল্ড অন দি টুয়েন্টি-সেকেন্ড মে, নাইনটিন এইট্টি-এইট উইদাউট এনি মেজর ইনসিডেন্ট। ঐ সময় ১১টি মিউনিসিপ্যালিটির যে শুধু ইলেকশন হয়েছে তাই নয়; শান্তিপূর্ণভাবে সেই ইলেকশন হয়েছে। তবে আমাদের সরকারের নীতি অসত্য কথা না বলা; তাই বিধানসভার মধ্যেই শুধু নয়, বাইরেও বামফ্রন্ট সরকার দাবি করেনা যে, ঐ যে ১১টি পৌরসভার নির্বাচন হয়ে গেল তাতে ছোটখাটো দু'চারটি ঘটনা ঘটেনি। সেকথা আমরা বলছিও না। এবং সেজন্যই এইরকম বলা হয়েছে যে, উইদাউট এনি মেজর ইনসিডেন্ট। এটা আমরা জানি যে, গোটা দেশে যখন বিভিন্ন নির্বাচন হয় তাতে কি ঘটনা ঘটে; কি খুন-খারাপি, বোমাবাজি হয়। ঐ যে ১১টি পৌরসভার নির্বাচন যখন হল তখনও হাওড়ার নির্বাচন হয়নি। তার আগেই রাজ্যপাল তার ভাষণ রাখেন। এবং সে কারণেই এইভাবে তিনি বক্তব্য রাখেন। তারপর আমরা জানি, রাজ্যপালের ভাষণের পর হাওড়া মিউনিসিপ্যালিটির নির্বাচন শেষ হয়েছে এবং ১০০ জনের মধ্যে ৭০ জন সেখানে ভোট দিয়েছেন। হাওড়া জেলাতে থাকেন ২০।২৫ লক্ষ মানুষ এবং তাদের মধ্যে ৬।৭ লক্ষ মানুষ সেখানে ভোট দিয়েছেন। ভারতে ২৬টি রাজ্য আছে এবং তারমধ্যে এমন অনেক রাজ্য আছে যেখানে হাওড়া শহরে যত মানুষ থাকেন তার থেকে কম মানুষ থাকেন সেখানে। হাওড়ায় এক-দেড় মাস ধরে ভোটের প্রচার হল। সমস্ত দল সেখানে প্রচারকার্য করলেন শান্তিপূর্ণভাবে। এটা আমাদের কথা নয়, কাগজের কথা এসব। সব দল প্রচার করেছেন সেখানে। আমারও সেখানে দু'একবার ঘুরবার সুযোগ হয়েছিল। শেষ দিন ৩ তারিখে রাত ১১।১২টা পর্যন্ত মিটিং হয়েছে সেখানে। বামপন্থীরা মিটিং করেছেন, তার পাশাপাশি কংগ্রেসের দিল্লি এবং রাজ্যের নেতারা একদিনে ৮।১০টি পর্যন্ত মিটিং করেছেন। এসব কাজ করার ক্ষেত্রে কোনও অসুবিধা হয়নি। পশ্চিমবঙ্গে এরকম পরিবেশের যে অভাব হয়না তার প্রমাণ আমরা সমস্ত নির্বাচনেই দেখতে পাচ্ছি। নির্বাচনের দিন সেখানে দু'একটি দুর্ভাগ্যজনক ঘটনা ঘটেছে। তবে সেটা যে বিক্ষিপ্ত ঘটনা সে বিষয়ে সন্দেহ নেই। কিন্তু সেজন্য আমাদের দোষারোপ করে কংগ্রেসের পক্ষ থেকে এমন যে বক্তব্য রাখবার চেষ্টা হচ্ছে, তার দ্বারা গণতান্ত্রিক যে মতামত, হাওড়াবাসীর যে মতামত, তাকে ছোট করে দেখাবার চেষ্টা করছেন তারা। এই নির্বাচনে তাদের যে শোচনীয় পরাজয়, হল সেটা হল সাধারণ মানুষের যে একটা নীতি আছে তারজন্য। এটা রাজ্যের সামনেই শুধু নয়, সারা দেশের ক্ষেত্রে এই প্রথম বামপন্থী এবং জনতা দলের সঙ্গে সমঝোতায় একটা স্থায়ী বিকল্প

[3-50 – 4-00 P.M.]

গড়ার ক্ষেত্রে হাওড়ায় তার পরীক্ষা-নিরীক্ষা হল। বামফ্রন্ট এবং জনতা পার্টির সমঝোতায় দু'একটি বিক্ষিপ্ত ঘটনা ছাড়া যে নির্বাচন হল, তার তাৎপর্য যদি আমরা বিচার করি তাহলে শুধু পশ্চিমবঙ্গেই নয়, সারা ভারতবর্ষব্যাপি তার একটা সুদূর প্রসারি প্রভাব আছে এবং সেটা বুঝে কংগ্রেসিরা, আমাদের যারা প্রধান বিরোধীপক্ষ, গোটা বিষয়টাকে অন্যদিকে ঘুরিয়ে দেবার চেষ্টা করছেন। যদিও আমরা জানি, তামিলনাড়ুতে যে নির্বাচন হল, সেই নির্বাচনের ফলাফলের পর সর্বভারতীয় কংগ্রেস নেতা তথা প্রধানমন্ত্রী বলেছিলেন যে, তিনি ফলাফলে সন্তুষ্ট। যেভাবেই হোক, ঐ নির্বাচনি ফলাফলে তিনি সন্তুষ্ট হয়েছিলেন। তাই শ্রী ভি.পি. সিং হাওড়ায় জনসভা করতে এসে বলেছিলেন যে, হাওড়ার ফলাফল জানবার পরও তিনি সন্তুষ্ট হবেন এবং আর একবার সন্তুষ্ট হবেন লোকসভার নির্বাচনের পর এই বছরের শেষে। তাহলে আজকে আমাদের বিধানসভার বিরোধী কংগ্রেসি সদস্যদের এত ক্ষিপ্ত হবার কি হল? কোথায় কি একটা ঘটনা ঘটল, নির্বাচনে কোথায় কি একটা ঘটল এতে যদি বিধানসভা ছেড়ে চলে যেতে হয় তাহলে মিজোরামের লালডেঙ্গা কি করবে, ব্রিগেডিয়ার সাইলো কি করবে, ত্রিপুরায় আমাদের যারা বামপন্থীরা রয়েছেন নৃপেন চক্রবর্তী এবং দশরথ দেব কি করবে? মিজোরামের এক জায়গায় নির্বাচন হল, তিনদিন লাগল সেই নির্বাচনের ফল বার করতে। তিনদিন ধরে সেখানে লোড-শেডিং চলল। যতক্ষণ না পর্যন্ত কংগ্রেস জিতল ততক্ষণ পর্যন্ত লোডশেডিং চলল। লোড-শেডিং শেষ হয়, কংগ্রেস জয়ী হল। এই হাওড়ার নির্বাচনের জন্য যদি বিধানসভা ছেড়ে চলে যেতে হয় তাহলে তারা কি কববেন? এখানে মেনশনে মাননীয় সদস্য যেটা তুলেছেন সেটা সঠিকভাবেই তুলেছেন যে এই বিধানসভায় প্রথমদিন যে কান্ডটা তারা করেছেন, মাননীয় রাজ্যপালকে যেভাবে হ্যানস্থা করেছেন, যেভাবে লাঞ্ছনা করেছেন এবং হাওড়া নির্বাচনে এই যে ফলাফল এই দুটো জিনিসকে আড়াল করার জন্য তারা এই ভায়োলেন্সের কথা তুলেছেন। আমি জানিনা মানুষ তাদের বিশ্বাস করে কিনা। কংগ্রেস কি আশা করেছিল? গতবারে হাওড়ার পৌর নির্বাচনে কংগ্রেস পেয়েছিল ২৪টি আসন আর আমরা পেয়েছিলাম ২৬টি আসন। কংগ্রেস কি আশা করে, ২৪ থেকে কত বাড়াতে আশা করে? এখন ওদের ২৪ থেকে নেমে ১৯ এসে দাঁড়িয়েছে আর আমাদের ২৬ থেকে ৩১শে দাঁড়িয়েছে। এই ৩১টির মধ্যে একটা জনতা আছে। জনতার সঙ্গে আমাদের আঁতাত হয়েছে, সর্বভারতীয় ক্ষেত্রে এটা একটা দৃষ্টান্ত। কংগ্রেস কি করে আশা করল যে ওদের ফল ভাল হবে? হাওড়ায় কি করেছেন তারা, এর কি কারণ থাকতে পারে? লোকসভার নির্বাচনে কংগ্রেস জয়লাভ করেছিল সাড়ে চার বছর আগে, হিসাব মতো ওদের মেয়াদ আর ৬।৭ মাসের মতো আছে। ওই সময়ের মধ্যে বিভিন্ন রাজ্যে যে কটা নির্বাচন হয়েছে তার মধ্যে কটাতে ওনারা জয়ী হতে পেরেছেন? অন্ধ্রপ্রদেশ হারিয়েছে, কর্ণাটক হারিয়েছে, কেরালা হারিয়েছে, তামিলনাড়ু হারিয়েছে, আসাম এবং পশ্চিমবাংলা হারিয়েছে। পাঞ্জাবও হারিয়েছে, এখন সেখানে গায়ের জোরে বারনালা সরকারকে হটিয়ে একজন রাজ্যপালকে বসিয়ে রেখে দিয়েছেন। এলাহাবাদে একটা নির্বাচন হয়েছে, সেখানেও তারা হেরে গেছে। কয়েকদিন আগে প্রধানমন্ত্রীর নিজের রাজ্যে উত্তরপ্রদেশে পৌর সভার নির্বাচনে ১৩ আসনের মধ্যে ৮টিতে তিনি হেরেছেন। ওই নির্বাচন হবার পর সেখানে কি ধরনের মারদাঙ্গা হয়েছে ,সেটা আমরা জানি এবং ওনারা আরও ভাল করে

জানেন। সর্বস্তরে কংগ্রেস হেরেছে আর হাওড়ায় তারা নূতন কিছু আশা করলেন কি করে? এর পেছনে কি কারণ থাকতে পারে? এমন সাংঘাতিক কি নূতন কিছু করেছেন যাতে মানুষ তাদের কাছে চলে যাবে? ৯০ হাজার কোটি টাকা বিদেশের কাছে ভারতের ঋণ রয়েছে। রেল বাজেট হয়েছে এবং তারপর জেনারেল বাজেট হয়েছে, এই দুটি মিলিয়ে ৩০০০ কোটি টাকা ট্যাক্স বসানো হয়েছে এবং তার উপর ৮০০০ কোটি টাকার ঘাটতি বাজেট তৈরি করা হয়েছে। বৈদেশিক মুদ্রার তহবিল শেষ। দাঙ্গা-হাঙ্গামায় দেশ ভরে যাচ্ছে, দেশে তিন কোটির উপর বেকার। আর সেখানে হাওড়ার নির্বাচনে তারা জয়লাভ করবে বলে আশা করেন! সকলেই জানে হাওড়ায় ছোট-খাট অনেক কারখানা আছে এবং সেখানে লোহা-ইস্পাতের অনেক ছোট-খাট যন্ত্রপাতি তৈরি হয়। এই ক্ষেত্রে লোহা এবং ইস্পাতের উপর ৪০ ভাগ পরোক্ষ ট্যাক্স চাপানো হয়েছে। একটা ইস্পাতের দন্ড কিনতে আগে যেখানে ১০০ টাকা লাগত এখন সেখানে ১৪০ টাকা লাগছে। সেই জায়গায় কি করে তারা আশা করলেন যে ২৪টি আসনের মধ্যে ৪০টি তাদের হয়ে যাবে? বরং বামপন্থীদের গভীরভাবে আলোচনা করতে হবে এবং চিন্তা করতে হবে যে এত কিছু করা সত্ত্বেও কি করে ১৯টি আসন কংগ্রেস পেল? দিল্লি গিয়ে তারা কি করবেন? দিল্লি গিয়ে বরং প্রধানমন্ত্রীকে বলুক যে দিল্লির কর্পোরেশন নির্বাচন করতে।

উনি কি করবেন? উনি কি মোঘল সম্রাট? আমরা এখানে সমস্ত ভোট সময় মতো করছি। আমরা কলিকাতা কর্পোরেশনে, হাওড়া কর্পোরেশনে, মিউনিসিপ্যালিটিগুলিতে এবং পঞ্চায়েতের নির্বাচন করছি। এরপর কোথায় একটা বোমাবাজি হয়েছে, তাই নিয়ে মাতামাতি করছে! তবে এটি আনন্দ পাওয়ার ঘটনা নিশ্চয়ই নয়, এটি হওয়া ঠিক নয়। কিন্তু দিল্লির দিকে একবার দেখুন সেখানে ভোট বন্ধ করে রেখেছে, কোনও প্রতিনিধি সেখানে নেই। এই অবস্থা যারা করে রেখেছে, তারা কি বিচার করে দেবেন! তাদের কাছ থেকে আমাদের বিচারের কথা শুনতে হবে! তবে ওরা দরবার করতে দিল্লিতে যেতে পারেন, কিন্তু তাতে সুবিধা হবে না। কারণ কংগ্রেসের রাজনৈতিক যে পরিচয় তা সকল মানুষই জানেন। তারা গভর্নরের উপরে যে আক্রমণ করেছেন তার জবাব তাদের এখানেই দিতে হবে। যেখানেই তারা যান না কেন বাইরে যান, দিল্লিতে যান, যেখানেই যান না কেন শেষ পর্যন্ত তাদের এখানেই জবাব দিয়ে যেতে হবে। তারা ঐ দিন ঐরকম একটা ঘটনা কেন ঘটালেন তার যোগ্য জবাব এবং যা কিছু করার তা এই হাউসেই করতে হবে। তারা এটা বুঝতে পেরেছেন যে, সারা দেশে খবরটা বেরিয়ে পড়বে। ইতিমধ্যেই মানুষ ছি-ছি করছে। সেই কারণে ঘটনাকে অন্যদিক দিয়ে চালিয়ে দেবার জন্যে এই সমস্ত কথা বলে বাইরে ঢাকবার চেষ্টা করছেন। কিন্তু এইভাবে খুব বেশিদিন থাকা যাবে না। তারা যত ইলেকশনই করুন না কেন, মানুষ তাদের আসল পরিচয় ভালো করেই জানেন। তাদের দৃষ্টিতে তারা যদি মনে করে থাকেন যে পশ্চিমবাংলায় তারা অন্য রাস্তায় যাবেন, তাহলেও সুবিধা হবে না। এখানে একজন রাজ্যপাল ছিলেন, তাকে পছন্দ হচ্ছিল না বলে, দিল্লিতে তাদের সরকার ক্ষমতায় আছেন বলে মন-পছন্দ রাজ্যপাল এখানে না থাকলে তাকে সরিয়ে দিতে পারছেন। দিল্লিতে সরকার আছে বলে এটা করা যায়। কিন্তু তাই বলে যা কিছু এখানে করা যায় না। তবে স্বৈরাচারি হিসাবে ইলেকশন ইয়ারে অনেক কাজই তারা করতে পারেন। আমরা এই দৃষ্টান্ত বারবারই দেখেছি এবং সেজন্য আমাদের সচেতন এবং সতর্ক থাকতে হয়।

[4-00 – 4-10 P.M.]

হাউসের মধ্যে এবং বাইরে কংগ্রেসের স্বৈরাচার যাতে দেশে আবার নতুন করে বিপদ সৃষ্টি করতে না পারে তারজন্য আমাদের সচেতন এবং সতর্ক থাকতে হয়। এখন ইলেকশন ইয়ারে নানান প্রকার ঘোষণা করা হচ্ছে। মেয়েদের চাকুরি দেওয়া হবে বলে ঘোষণা করছেন। মেয়েদের ৩০ শতাংশকে চাকুরি দেওয়া হবে বলে বলছেন। কিন্তু এক জায়গাতেও বলেন নি যে কত চাকুরি মোটের উপর তারা দেবেন এবং তার ৩০ শতাংশ দেবেন মহিলাদের। মেয়েদের ৩০ শতাংশ চাকুরি তারা দেবেন, কিন্তু চাকুরিটা কোথায়? যারা মুসলিম আইনের মতো মান্ধাতা আমলের একটা আইন মুসলিম ফান্ডামেন্টালিস্ট তথা মৌলবাদিদের সন্তুষ্ট করতে প্রণয়ন করতে পারেন, মহিলাদের যারা নিপীড়ন ও অপমান করতে পারেন, তারা কি করে বলেন যে মহিলাদের চাকুরি দিয়ে তাদের স্বার্থ রক্ষা করবেন? তারা কি করে বলছেন যে মেয়েদের তারা দেখবেন এবং তাদের হিসাবটা কি? তারা মহিলাদের জন্য প্রকৃতপক্ষে কি দিচ্ছেন? তাদেরই জন্য দেশের মধ্যে মহিলারা পণ প্রথার বলি হচ্ছেন। পার্লামেন্টে একটি প্রশ্নের উত্তরে দিল্লির মন্ত্রীরা জানিয়েছেন—সবাই মারা গেলেও রিপোর্ট দেয় না—১৯৮১ সালে বহু মহিলা পণ প্রথার বলি হয়ে মারা গেছেন। ১৯৮৭ সালে ঐ সংখ্যা ১৪১৬তে এসে দাঁড়িয়েছে। সরকারি রিপোর্ট অনুযায়ী দুটি রাজ্যের নাম বিশেষভাবে বলতে হয় একটি রাজ্য হচ্ছে মহারাষ্ট্র এবং অপরটি হচ্ছে উত্তর প্রদেশ, আমাদের 'প্রধানমন্ত্রীর বাস যেখানে। এরমধ্যে মহারাষ্ট্রের সংখ্যা হচ্ছে ২৫০ এবং উত্তর প্রদেশের সংখ্যা হচ্ছে ৫৫৩, মোট ৮০৩ জন মহিলা পণ প্রথার বলি হয়ে মারা গেছেন। গোটা দেশে ১৪১৬ জনের মধ্যে ঐ দুটি রাজ্যে শতকরা হিসাবে ৫০-৬০ শতাংশেরও বেশি দাঁড়ায়। শুধু তাই নয়, দুটি রাজ্যই হচ্ছে কংগ্রেস শাসিত রাজ্য। ওখানে কংগ্রেস মহিলাদের চাকুরি দেবেন। আঠারো বছর বয়সের মানুষকে ভোটার করতে হবে বলে আজীবন বামপন্থী ছাত্র-যুবকেরা দাবি করে আসছেন, অথচ সেই দাবি গ্রহণ করা হয়নি। আজকে তারা সেই প্রস্তাবকে কার্যকর করার চেষ্টা করছেন। এই প্রস্তাব আজকে তারা গ্রহণ করতে গিয়ে কি বলছেন? কলেজ, বিশ্ববিদ্যালয়ের ছাত্র-সংসদ তৈরি করার অধিকার যাতে না থাকে সেজন্য নমিনেটেড কাউন্সিল করতে হবে বলে তারা বলছেন। তারা ভাইস-চ্যান্সেলর নমিনেট করবেন, প্রিন্সিপ্যাল নমিনেট করবেন। অর্থাৎ নো ইলেকশন। সারা দেশে এর বিরুদ্ধে বিক্ষোভ শুরু হয়ে গিয়েছে। কেরালাতে এর বিরুদ্ধে বিক্ষোভ শুরু হয়ে গিয়েছে। এই তো হচ্ছে '১৮ বছর' এর প্রতি তাদের দরদ। এখন ভোটের সামনে তারা ঘোষণা করছেন যদি সেখান থেকে কিছু কুড়িয়ে নেওয়া যায়। চাকরির ক্ষেত্রে কি দেখতে পাচ্ছি— প্রধানমন্ত্রী শুধু নয়, কংগ্রেসিদেরও এখানে রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রে বিষোদ্গার করছেন—তারা প্রাইভেট সেক্টরগুলি খোলার চেষ্টা করছেন, কিন্তু চাকরির যা অবস্থা তাতে রেকর্ডেড বেকার হচ্ছে ৩ কোটি ৫ লক্ষ। প্রতি বছর ২০।২২ লক্ষ বেকার বাড়ছে অ্যাভারেজে। যেখানে চাকরি সৃষ্টি হচ্ছে এক থেকে দেড় লক্ষের মতন। কিন্তু তার থেকেও বড় কথা পাবলিক সেক্টরে কিন্তু এমপ্লয়মেন্ট আছে, সর্বশেষ বছরের '৮৭ সালের হিসাবটা দেখলে দেখতে পাবেন ১৮৯ লক্ষ ৮৭ হাজার মানুষ চাকরি করেন এই পাবলিক সেক্টরে। বিভিন্ন এন্টারপ্রাইজেসে সেখানে প্রাইভেট সেক্টারে কাজ করে ৭৩ লক্ষ ৬২ হাজার, অথচ প্রাইভেট সেক্টারকে গুরুত্ব দেওয়া হচ্ছে না। '৮৩ সালে প্রাইভেট সেক্টারে লোকে চাকরি করতেন ৭৫

লক্ষ ২২ হাজার আর আজকে '৮৭ তে নেমেছে ৭৫ থেকে ৭৩এ। এরা প্রাইভেট সেক্টারে চাকরি করছে; আর সেখানে পাবলিক সেক্টারে চাকরি বাড়ছে। এর ফলে দেখা যাচ্ছে ২ লক্ষের মতন চাকরি কমে গিয়েছে প্রাইভেট সেক্টারে। কিন্তু আজকে প্রাইভেট সেক্টারের দিকেই এগিয়ে যেতে হচ্ছে। অথচ যে পাবলিক সেক্টারের বিরুদ্ধে বিষোদগার হচ্ছে এর ৩০ শতাংশ হচ্ছে মহিলা এবং শিডিউল কাস্ট। কিন্তু এর মধ্যে কত পারসেন্ট শিডিউল কাস্ট এবং কত পারসেন্ট মহিলা তার কোনও উত্তর এখানে নেই। এখন নূতন করে গ্রামে নূতন স্কীম চালাবার ব্যবস্থা হচ্ছে। নেহেরু রোজগার যোজনার কথা বলা হচ্ছে। এখন নেহেরু জন্ম শতবার্ষিকী উপলক্ষ্যে বহু কিছু নেহেরুর নামে চলছে, পুরানো স্কীমের নাম পাল্টে দেওয়া হচ্ছে। গত কয়েক বছরে এই রুর‍্যাল এমপ্লয়মেন্ট ওরিয়েন্টেড প্রোগ্রামের জন্য ধরা ছিল ১ হাজার ৭৬২ কোটি টাকা এবং ১ হাজার ৭৫৯ কোটি টাকা। কিন্তু এই বছরে ধরা হয়েছে নেহেরু রোজগার যোজনায় ১ হাজার ৭৬২ কোটি টাকা। বৃদ্ধি কত অর্থাৎ ৩ কোটি টাকা বা ১ পারসেন্ট কিছু বেশি। অথচ মূল্যবৃদ্ধি হচ্ছে গভর্নমেন্টের হিসাব মতো ১০ পারসেন্ট। এর দ্বারা কি নূতন করে কোনও এমপ্লয়মেন্ট দিতে পারবেন; বর্তমানে কাজ করার সুযোগ তো কমে গিয়েছে। এছাড়া আজকে বিরোধী পক্ষ থেকে হাসানুজ্জামান মহাশয় বলেছেন বিভিন্ন ক্ষেত্রে যেভাবে দাঙ্গা-হাঙ্গামা চলছে তফসিলিদের উপর আক্রমণ চলছে তার ঘটনা, বিশেষ করে শিডিউল কাস্টদের উপরে যে আক্রমণের ঘটনা ঘটেছিল তার একটা হিসাব পার্লামেন্টে পেশ করা হয়েছিল। ১৯৮৭ সালের একটা হিসাব ১৯৮৬-র সেপ্টেম্বর থেকে ১৯৮৭-র অক্টোবর পর্যন্ত শিডিউল কাস্টদের উপরে আক্রমণের ঘটনা উত্তরপ্রদেশে ৪ হাজার ৮৭২টি, মধ্যপ্রদেশে ৩ হাজার ৩২১টি, রাজস্থানে ১ হাজার ৫৯২টি, বিহারে ৯৫১টি। এইসব কটি রাজ্য হচ্ছে কংগ্রেস শাসিত, পশ্চিমবাংলার নামে আছে মাত্র ১০টি ঘটনা। সাধারণভাবে দেখলে দেখা যাবে গরিব মানুষের উপরে যে অত্যাচারের ঘটনাগুলি ঘটছে তা থেকেই পরিষ্কার বোঝা যাচ্ছে কংগ্রেস শাসিত রাজ্যের কি অবস্থা হচ্ছে। পাঞ্জাবে বার্ণালা সরকারকে ভাঙা হল, কারণ সেখানে অন্যায়ভাবে খুন-খারাপি, ডাকাতি ইত্যাদি ঘটনায় প্রায় ২ হাজার মানুষ মারা গেল। এখন সেখানে সমস্ত বিরোধীদের বলা হচ্ছে খালিস্থানপন্থী। এই সমস্ত ব্যক্তিদের যাদেরকে বন্দি করা হয়েছিল, পরে আবার তাদেরই কাউকে কাউকে বাদ দেবার চেষ্টা করছেন।

কিন্তু বলে দিচ্ছে সমস্ত হচ্ছে খালিস্থান পন্থী। কি করে জাতীয় ঐক্য রক্ষিত হবে তারজন্য পলিটিক্যাল ইনিশিয়েটিভ নেওয়া হচ্ছে না যেটা দার্জিলিং-এর ব্যাপারে বিশেষ করে করলাম। আজকে সারা ভারতবর্ষের মানুষ দার্জিলিংকে মডেল করার চেষ্টা করছে। ঝাড়গ্রাম হচ্ছে, বোড়ো ল্যান্ড হচ্ছে, সেখানে দার্জিলিংকে মডেল করার চেষ্টা করছে। বিচ্ছিন্নতাবাদকে ঠেকানোর জন্য, জেনুইন গ্রিভ্যান্স যেটা আছে সেটাকে রক্ষা করার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ যেভাবে এগিয়েছে পাঞ্জাবের ব্যাপারে কি তার কোনও ইঙ্গিত আছে? আজ পর্যন্ত বিরোধী নেতাদের সঙ্গে কি কোনও মিটিং হয়েছে? যেহেতু ইলেকশন ইজ নকিং অ্যাট দি ডোর সেজন্য কিছু ছেড়ে দিয়ে এটা ওটা করে টোটাল পলিটিক্যাল ইনিশিয়েটিভ বলতে যা বোঝায় সেটা পাঞ্জাবের ক্ষেত্রে নেওয়া হয়নি। পাঞ্জাব সমস্যা সারা দেশের সমস্যা, তারজন্য বিরোধীদের সঙ্গে মিটিংএ বসা উচিত ছিল। পার্লামেন্টে বিরোধী দলের সংখ্যা সামান্য হতে পারে, কিন্তু ৫০ ভাগ ভোট তো তারা পেয়েছেন, দেশের মানুষ তো তাদের ভোট দিয়ে পাঠিয়েছেন, সেই

[4-10 – 4-20 P.M.]

বিরোধী দলের নেতাদের সঙ্গে আলোচনা করুন, করে তারপর শাসক দল একটা সিদ্ধান্ত নিন। কিন্তু কোনও মিটিং নেই। এইভাবে দেশ চলতে পারে না, সেজন্য পাঞ্জাবের কোনও সমস্যা মিটছে না, জাতিয় ঐক্যের ক্ষেত্রে একটা বিপদ সৃষ্টি হচ্ছে। দুরদর্শনের ক্ষেত্রে দেখছি বার বার এই হাউস থেকে প্রস্তাব নেওয়া হয়েছে যে দ্বিতীয় চ্যানেল দিতে হবে। সমস্ত রাজ্য সরকারের বক্রেশ্বরের জন্য মুখ্যমন্ত্রী পশ্চিমবঙ্গের ৬।। কোটি মানুষের কাছে কিছু সাহায্যের জন্য যে আবেদন করবেন সেই আবেদন ওখান থেকে দেবার ব্যবস্থা করলেন না। এখানে তথ্যমন্ত্রী আছেন, তিনি বার বার চেষ্টা করেছেন, যেভাবে নানা ব্যবসায় প্রতিষ্ঠান অ্যাডভার্টাইজমেন্ট দেয় সেইভাবে পয়সা দিয়ে রাজ্য সরকার অ্যাডভার্টাইজমেন্ট দেবার চেষ্টা করেছেন কিন্তু সেই অ্যাডভার্টাইজমেন্ট পর্যন্ত দুরদর্শন দিল না। আর আপনি দুরদর্শন খুলুন দেখবেন সমস্ত বহুজাতিক প্রতিষ্ঠানের সাবান, টুথ পেস্ট থেকে শুরু করে কি না দেখায়, সমস্ত ব্যবসাদাররা অ্যাডভার্টাইজমেন্ট দিচ্ছে। যেদিন দুরদর্শন শুরু হল ব্যবসাদারদের কাছ থেকে দুরদর্শন পেয়েছিল প্রথমে ৮০ লক্ষ টাকা, আর ১৯৮৬ সালে দুরদর্শনের ইনকাম হয়েছে ১০০ কোটি টাকা ব্যবসাদারদের কাছ থেকে অ্যাডভার্টাইজমেন্ট বাবদ। এই ১০০ কোটি টাকা দিয়েছে হিন্দুস্থান লিভার, কলগেট পামলিভ, হিন্দুস্থান কোকো, জনসন অ্যান্ড জনসন, ফুড স্পেশ্যালিস্ট, গ্ল্যাকসো। এই ৬টি বিদেশি মাল্টিন্যাশনাল মিলিতভাবে এই ১০০ কোটি টাকার মধ্যে ৬৭.৫ পারসেন্ট টাকা দেয়। বাকি টাকাটা এইচ এম টি, নিরমা দেয়। সব দেখানো যাবে দুরদর্শনে এমনকি কংগ্রেসের এম এল এ স্নান করছে তাও দুরদর্শনে দেখানো যাবে কিন্তু দেখানো যাবে না বক্রেশ্বরের যে বিদ্যুতের লাইন টালিগঞ্জে গেলে বাড়িতে আলো জ্বলবে, দুরদর্শন দেখবে সেই বক্রেশ্বরের বিদ্যুতের জন্য রাজ্য সরকার দুরদর্শনে মানুষের কাছে টাকা চাওয়ার আবেদন করবেন সেই আবেদন পর্যন্ত তারা দিচ্ছে না। সুতরাং এতবড় অপমান দুরদর্শন যেভাবে করছে এর চেয়ে অগণতান্ত্রিক স্বৈরাচার আর কিছু হতে পারে না। আজকে কংগ্রেসিরা এখানে নেই, কিন্তু আমরা জানি এই বছরে এই স্বৈরাচারি দল অনেক কিছু ঘটনা ঘটাতে পারে এবং আমরা তারজন্য প্রস্তুত হচ্ছি। বাইরে সফদার হাসমিকে খুন করে তারা এই বছরে স্বৈরাচার শুরু করেছে। দিল্লির পাশে ফয়জাবাদে মিউনিসিপ্যালিটির ভোট ছিল যেখানে সেই ভোটের জন্য সফদার হাসমি নাটক করেছিলেন সেখানে তাকে খুন করেছে। ওরা এখানে বিধানসভায় শুরু করল রাজ্যপালকে অপমান করে এবং আমরা জানি কংগ্রেস এই জিনিস আরও বাড়াবে। তবে একটা কথা বলে রাখি ওরা বছর শুরু করেছে সফদার হাসমিকে খুন করে, আর জনগণ বছর শেষ করবে রাজীব গান্ধীকে ক্ষমতা থেকে নামিয়ে।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননী কর ভাই রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন এবং যাকে মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা সমর্থন করেছেন আমিও তাকে সর্বান্তকরণে সমর্থন করছি এবং তাদের ধন্যবাদ জানাচ্ছি। আমি একজন প্রবীণ সদস্য হিসেবে অত্যন্ত দুঃখের সঙ্গে আপনাদের কাছে উল্লেখ করতে চাই, রাষ্ট্রপতি কর্তৃক প্রেরিত অধ্যাপক নুরুল হাসান সাহেব রাজ্যপাল হিসেবে এখানে যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে কংগ্রেস সদস্যরা যেভাবে অপমানিত

করেছে ঘৃণিতভাবে পদদলিত করেছে, তার গাড়ির উপর উঠে যেভাবে লাফা লাফি করেছেন সেটা চিন্তাও করা যায়না। অবশ্য এটা তাদের অভ্যাস আছে। আমরা দেখেছি জনতা সরকার ক্ষমতায় আসার আগে লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ যখন এখানে এসেছিলেন তখন এই মহামান্য মানুষের গাড়ির উপর উঠে তারা প্রচন্ড লাফালাফি করেছিলেন। কাজেই বোঝা যাচ্ছে এই ধরনের আচরণ করার অভ্যাস তাদের আছে। যাহোক, এই ভাষণ পড়ে দেখলাম ঘুর্ণিঝড়ে আক্রান্ত, বিধ্বস্ত পশ্চিমবাংলা এই অস্বচ্ছলতার মধ্যেও সরকারের মাধ্যমে যে সমস্ত কাজ করেছে তারমধ্যে সবচেয়ে উল্লেখযোগ্য হল শিক্ষা। আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবাংলার প্রতিটি গ্রামের একটি করে প্রাথমিক বিদ্যালয় আছে। আমার মনে হয় ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এই ধরনের জিনিস নেই। অপরদিকে দেখতে পাচ্ছি, গরিব শ্রেণীর মানুষ, যারা ক্ষেতমজুর, ভূমিহীন গৃহহীন তাদের জন্য গৃহ নির্মাণ, ভূমিহীনদের জন্য ভূমি বন্টন, ভূমিদান এবং বর্গাদারদের চাষের অধিকার দান ইত্যাদি মহৎ কাজগুলি বামফ্রন্ট সরকার করে যাচ্ছেন। সর্বোপরি, সাম্প্রদায়িক দাঙ্গার মতো পাপদুষ্ট কাজ পশ্চিমবাংলায় নেই বলছিনা; কোনও কোনও ক্ষেত্রে একটু হয়েছে বটে—তবে একে নেই বলাই চলে। আপনারা একটু চিন্তা করলে দেখবেন এই সমস্ত ভাল ভাল কাজ এই রাজ্যে হয়েছে।

তারসঙ্গে সেচের আরও উন্নতি হয়েছে। পশ্চিমবাংলায় খাদ্য শস্যের উৎপাদন বৃদ্ধি পেয়েছে। খাদ্য শস্যের উৎপাদন বৃদ্ধি সম্পর্কে রাজ্যপালের ভাষণে আরও একটু বিস্তৃতভাবে থাকলে ভাল হত। এইগুলি তো তাদের পক্ষে ক্ষতিকর নয়, এতে তাদের'ও তো অনেক মঙ্গল হয়েছে। কিন্তু এই সমস্ত জিনিস তাদের ভাল লাগল না বলেই তারা বাইরে গিয়ে বসে আছেন। এখানে তাদের নিজেদের ঘর আছে। এখানে যে বক্তৃতা হচ্ছে তাদের ঘরের সেই মাইক্রো ফোনে এই বক্তৃতা তারা শুনছেন কিনা আমি জানি না। আমার মনে হয় তারা এই সমস্ত কথা শুনছেন না। তারা ওখানে'ও শুনছেন না, আর এখানে বসে'ও শুনছেন না। আমি এইবার নিয়ে ৫ বার বিধানসভায় এলাম। সেদিন বিধানসভায় ওরা যে ঘটনা ঘটিয়েছেন, এইরকম ব্যাপার আমি কখনও দেখিনি। তবে এখানকার মাননীয় সদস্যরা তাদের সেই অপকর্মের কৈফিয়ত দেবার জন্য তাদের কাছে সামন জারি করার কথা উল্লেখ করেছেন। আমার মনে হয় এই আবেদনকে কার্যে পরিণত না করলে গণতান্ত্রিক দিক থেকে এটা সঠিক কাজ হবে না। আমি আর একটি কথা বলতে চাই যে, রাজ্যপালের ভাষণকে উপেক্ষা, তুচ্ছ তাচ্ছিল্য করার জন্য তারা বাইরে গিয়ে বসে আছেন। প্রবীণ সদস্য হিসাবে আমি বলব যে, আমাদের পক্ষের সমস্ত সদস্যদের উপস্থিত থেকে এই ভাষণকে আরও অধিকতর সম্মান দেখানো উচিত ছিল। ভূমি সংস্কারের খুব ভাল কাজ হয়েছে। সরকার পক্ষ থেকে অনেক সদস্য বলেছেন যে, সারা ভারতবর্ষের কোনও জায়গায় ভূমি সংস্কারের এইরকম নজির নেই। উত্তরপ্রদেশ, বিহার এবং অন্যান্য রাজ্যে'ও এই নজির নেই। সেখানে ভূমির উপর যারা চাষ-বাস করে সেই গরিব মানুষদের উপর দারুণভাবে নির্যাতন চলছে। সেই অচ্যুত শ্রেণীর মানুষরাই ভূমির কাজ করে। এই সমস্ত ঘটনা খবরের কাগজে বেরিয়েছে। হলদিয়া পেট্রো-কেমিক্যালসের ব্যাপারে রাজ্য সরকারকে হেয় প্রতিপন্ন করার জন্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে প্রচেষ্টা চালানো হচ্ছে। মহামান্য রাজ্যপাল মহাশয় সেই কথাটি তুলে ধরতে কুন্ঠিত হন নি। এই সমস্ত সাচ্চা কথা তিনি উল্লেখ করেছেন বলেই তার উপর

কংগ্রেসের জঘন্যতম আক্রমণ করার আগ্রহ বেড়ে গেছে। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র করার জন্য রাজ্য সরকার প্রচেষ্টা নিয়েছেন। আমাদের এই রাজ্য দ্বিখণ্ডিত হবার পর এখানে লোকসংখ্যা অনেক কম রয়েছে। আমাদের লোকসংখ্যা কমিয়ে দেওয়া হয়েছে ভাগ বাঁটোয়ারার মাধ্যমে।

[4-20 — 4-30 P.M.]

ঐ উত্তরপ্রদেশের তুলনায় আমাদের এই রাজ্য খুবই ছোট রাজ্য। আমাদের এই ছোট রাজ্যে একটি তাপবিদ্যুৎ প্রকল্প করার জন্য যে ধরনের প্রচেষ্টা এখানকার সরকারের তরফ থেকে নেওয়া হয়েছে মাননীয় রাজ্যপাল মহাশয় তার ভাষণে সে কথার উল্লেখ করেছেন। এই সমস্ত কাজের নমুনা তাদের সামনে ফুটে ওঠার জন্যই আমি মনেকরি তারা গৃহান্তরিত হয়েছেন। এবারে সমবায়ের কথা বলি। সমবায় বিপনন-এর মাধ্যমে শস্যরক্ষা, কৃষিঋণ দান, গরিব কৃষকদের কৃষিকার্যে সাহায্য করার জন্য এই সরকারের পক্ষ থেকে যে সমস্ত ব্যবস্থা নেওয়া হয়েছে মাননীয় রাজ্যপাল তার ভাষণে সে কথারও উল্লেখ করেছেন। এসবগুলি তাদের কাছে কষ্টকর বলে মনে হয়েছে বলেই আমি মনে করি তারা এখান থেকে সরে পড়েছেন। স্যার আমি ভূমি বন্টনের পক্ষে। ভূমি বন্টনের ক্ষেত্রে এই সরকারের যেকাজ দেখা যাচ্ছে তাতে আমরা দেখছি বর্গাদারদের নাম রেজিস্ট্রিকরণের ব্যাপারে ১৩.৮ লক্ষ বর্গাদারের নাম পত্তন করা হয়েছে। সারা ভারতবর্ষের মধ্যে একটা নজিরবিহীন ঘটনা এটা। আমাদের সরকারের পক্ষ থেকে যে সমস্ত কাজ করা হচ্ছে কংগ্রেসের সদস্যভাইরা হাড়ে হাড়েই সেগুলি উপলব্ধি করতে পারছেন। তাদের দৃষ্টিভঙ্গিতে এগুলি অপ্রিয় হতে পারে, অনাবশ্যক হতে পারে কারণ সাধারণ মানুষের কল্যাণ তারা চান না, গরিব মানুষের কষ্ট দূর হোক এটা তারা চান না। কিন্তু আমরা তা চাই বলেই গরিব মানুষদের জন্য কাজ করছি। আমরা জানি ভূমিহীন ভূমি পাক, গৃহহীন গৃহ পাক বা বর্গাদাররা জমি চাষ করার অধিকার পাক—এসব তারা চান না। স্যার, আপনি জানেন, আমাদের সরকারের পক্ষ থেকে লোকদীপ প্রকল্প চালু করা হয়েছে। যারা চিরকাল লম্ফ জ্বেলে কাজ করতে অভ্যস্ত ছিল এবং বৈদ্যুতিক আলোর স্বপ্নও কোনওদিন দেখেনি আজকে পশ্চিমবঙ্গ সরকারের লোকদীপ প্রকল্পের ফলে সেই সমস্ত গরিব মানুষদের ঘরে বৈদ্যুতিক আলো গিয়ে পৌঁছেছে। পশ্চিমবঙ্গে বিদ্যুতের অভাব থাকলেও আমরা গরিব মানুষদের ঘরে বৈদ্যুতিক আলো পৌঁছে দিতে পেরেছি। এই সমস্ত সাফল্যের কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে এবং তাই কংগ্রেসের সদস্যদের কাছে এটা অসহনীয় অসহ্য হয়ে পড়েছে। তাদের কাছে এটা সহ্যের অতীত বলে তারা গৃহত্যাগ করে চলে গিয়েছেন। তারা এখানে আসছেন না তাতে একটু খারাপ লাগছে কারণ যে কথাগুলি তাদের আমরা শোনাতে চাই বা তাদের সামনে তুলে ধরতে চাই সেটা পারছি না। তারা ঠিক করেছেন আমাদের কথা শুনবেন না। যদি তাই হয় তাহলে স্যার, আপনাকে অনুরোধ করব, তাদের ঘরে যদি শোনবার যন্ত্র থাকে তাহলে সেটা সরিয়ে দেবার ব্যবস্থা করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আর একটা বিষয়ে বলতে চাই। সেটা হচ্ছে, ক্ষেতমজুররা জীবনে কখনও ভাবেনি যে তাদের জীবন বিমা হবে এবং তার জীবনাবসানের পরে তার ছেলেমেয়েরা সেই বিমা থেকে কিছু উপকার পাবে। এই সরকার ক্ষেতমজুরদের জন্য সেই

জীবন বিমা চালু করেছেন। যদিও এর সম্প্রসারণ খুব বেশি করতে পারা যায়নি কিন্তু এর সম্প্রসারণ বেশি না করতে পারলেও এদের সম্পর্কে আমরা চিন্তা-ভাবনা করি এবং এই জিনিসটাকে চালু করার জন্য আপ্রাণ চেষ্টা করা হয়েছে। এটা কি প্রশংসনীয় নয়? এগুলি কি ওদের শোনবার আগ্রহ নেই? কাজেই আমি মনে করি ওদের যে চরিত্র সেটা হচ্ছে দরিদ্র সাধারণ মানুষের বিরুদ্ধাচারণ করা, গরিব মানুষের বিরুদ্ধে কাজ করা, ক্ষেতমজুর শ্রমিক এই সমস্ত মানুষের বিরুদ্ধে কাজ করা। যারা বড়লোক, যারা ধনী, বড় বড় জোতদার বড় বড় কলকারখানার মালিক তাদের বিরুদ্ধে এই সরকার কি ব্যবস্থা নিয়েছেন সেগুলি শুনতে তাদের অনীহা থাকবে, অনাগ্রহ থাকবে, সেটা তারা শুনবেন না আমরা জানি। এটা আমাদের কাছে সুপরিচিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে আর একটি বিষয়ে এখানে বলতে চাই। গতকাল এবং গতপরশু হাওড়া জেলার পৌরসভার নির্বাচনের ব্যাপারে দুটো লোকের প্রাণ গেছে। এই যে ঘটনা হয়েছে এটা অত্যন্ত বেদনাদায়ক ঘটনা এবং এটা নিশ্চয়ই আমরা স্বীকার করব। কিন্তু একটা জিনিস পরিষ্কার হয়ে যাচ্ছে, এই যে মারপিট, এই যে বাস পোড়ানো, ট্রাম পোড়ানো, এগুলি আগেও হয়েছে কিন্তু এখন যেভাবে ইচ্ছাকৃতভাবে এই জিনিসগুলি করা হচ্ছে তার পিছনে একটা উদ্দেশ্য আছে বলে মনে করি। এইরকম ঘটনা ঘটিয়ে বামফ্রন্ট সরকারের যে সমস্ত কাজ সেই কাজগুলিতে ময়লা কালি লেপন করার জন্য কংগ্রেস যে অপচেষ্টা করছে সেটা প্রমাণিত হয়েছে এবং জনগণ সেটা প্রমাণ করেছে। সেদিক থেকে হাওড়ার জনগণ সঠিক উত্তর দিয়েছে এবং তারা সঠিক কাজ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল যে মূল্যবান ভাষণ দিয়েছিলেন, তার উপর মাননীয় সদস্য ননী কর মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন এবং কৃপাসিন্ধু সাহা মহাশয় যেটাকে সমর্থন করেছেন, তারই সমর্থনে আমি কয়েকটি কথা বলতে চাই এবং সেই ধন্যবাদ সূচক প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন জানাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৬৭ সাল থেকে এই বিধানসভার সদস্য হয়ে আসছি, অবশ্য মাঝে দু-একটা টার্ম আসতে পারিনি, কিন্তু এবারের এই বিধানসভার যে ইতিহাস, যা এখানে ঘটানো হয়েছে, তা আমার চোখে পড়েনি কয়েক বছরের বিধানসভায়। এবারে যে ঘটনা ঘটেছে, তা শুধু পশ্চিমবঙ্গে নয়, শুধু ভারতবর্ষেই নয়, বিশ্বের মধ্যে এটা নজির বিহীন, বিশ্বের কোন দেশে এইরকম নজির আছে কিনা আমার জানা নেই। মহামান্য রাজ্যপাল, তারাও জানেন তাদের যুগেও দেখেছেন, নিয়ম মাফিক মতো তাকে তার বক্তব্য রাখতে হয়, তিনি রেখেছেন, সাংবিধানিকগত যা ব্যাপার সেই মতোই হয়েছে, কিন্তু আমরা দেখলাম কি, — তাদের বক্তব্য, তাদের একটা অভিযোগ ছিল, ডি.এস.গুরুং, তার মৃত্যু সম্বন্ধে শোক প্রস্তাব নাকি নেওয়া হয়নি। আমার কথা হচ্ছে, যেখানে বিধানসভার অধিবেশনে মহামান্য রাজ্যপাল যখন আসেন নি, তখন তাদের দেখলাম পিজবোর্ডের উপর নানারকম বিশ্রী শ্লোগান লিখে আনা হয়েছে, সেই শ্লোগান দিয়ে তারা চিৎকার করতে লাগলেন, আমরা নীরবে বসেছিলাম, আমরা শুনলাম, দেখলাম। এই সরকারের সমর্থিত যে সমস্ত

সদস্য, তারা নীরবে বসেছিলেন, বিরোধী সদস্যরা চিৎকার করে গেলেন, মহামান্য রাজ্যপাল যখন এলেন সেই সময় একটা স্লোগান শুনলাম, জ্যোতি বসুর দালাল গো ব্যাক, নুরুল হাসান গো ব্যাক, এই শব্দগুলো তাদের মুখ থেকে শুনলাম। নুরুল হাসান সাহেবকে আমাদের মুখ্যমন্ত্রী বাছাই করেছিলেন না কেন্দ্রীয় সরকার পাঠিয়েছিলেন? তারা বলছেন আমরা নাকি ১৯৬৭ সালে ধরমবীরকে অপমান করেছিলাম, তার প্রতিশোধ তারা নিলেন, এই বিষয়টা বুঝলাম না। ধর্মবীরকে আমরা কখনই অপমান করি নি। গণতান্ত্রিক পদ্ধতি অনুসারে যা করণীয় ছিল, আমরা তাই করেছিলাম। আমি তখনও সদস্য ছিলাম, আমি তখন এই জায়গায়ই বসতাম। তখন প্রফুল্ল ঘোষ কয়েক দিনের জন্য মুখ্যমন্ত্রী হয়েছিলেন। সে সময়ে সিদ্ধার্থশঙ্কর রায় এদিকের গেট দিয়ে নয়, ঐদিকের গেট দিয়ে গভর্নরকে নিয়ে এসে তার হাতে একটা কাগজ রোল করে ধরিয়ে দিয়েছিলেন এবং তিনি সেটা একটু বিড়বিড় করে পড়ে ছিলেন। পরের দিন খবরের কাগজে দেখলাম যে, মহামান্য রাজ্যপাল নাকি ঘরে প্রবেশ করলেই ভাষণ পড়া হয়। নুরুল হাসান সাহেব তো ঘরে প্রবেশ করেছিলেন এবং ভাষণ পাঠ শেষ করেছিলেন। কিন্তু তার সাথে সাথে আমরা কি দেখলাম? নুরুল হাসান সাহেব যখন ভাষণ রাখছিলেন তখন পশ্চিমবাংলার মুসলমানদের নয়নের মণি সাত্তার সাহেব — যিনি ভদ্র মার্জিত, জ্ঞানি, তিনি কি করলেন? তিনি রাজ্যপালকে উদ্দেশ্য করে একটা কাগজ থেকে কি সব পড়তে শুরু করলেন। তার যদি একটু জ্ঞান থাকত, একটু ভদ্রতাবোধ থাকত তাহলে তিনি নিজে ঐ কাজ না করে তাদের দলের নামকরা এম.এল.এ. প্রবুদ্ধ লাহাকে দিয়ে ওটা পড়াতে পারতেন। হ্যাঁ, সভায় তো তাদেরই দলের ভদ্রলোকের ছেলে দেবিপ্রসাদ চ্যাটার্জি ছিলেন, আমি তো তার কথা বলছি না। আর সুব্রত-বাবু তো মুনমুনের লোক, তাকে দেখলাম, তিনি রাজ্যপালের মাথায় একটা পোস্টার নিয়ে ঠক ঠক করে মারছেন। আর সুলতান আহমেদ কি করলেন? তিনি একটু রাগি লোক। অবশ্য ওর রাগ তো একটু বেশি হবেই, উনি এইদিক থেকে ঐদিক গিয়েছেন। আমরা অবশ্য জানি ধর্মান্তরিত হলে পুরনো ধর্মের প্রতি বিতৃষ্ণা বেশি হয়। সেই কারণে সুলতান আহমেদ সাহেব গভর্নরের চশমা খুলতে গেলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কথা হচ্ছে, আমরা ধর্মবীরকে কোনওরকম অপমান করি নি, কোন অন্যায় করি নি এবং সেরকম কোনও নজিরও নেই। তিনি একটা প্রতিষ্ঠিত সরকারকে বলপূর্বক ভেঙে দিয়েছিলেন। আর বর্তমানে ওরা বিরোধী দলে মাত্র ৩৯ জন সদস্য। প্রকৃত পক্ষে রুলস অফ প্রসিডিওর অ্যান্ড কনডাক্ট অফ বিজনেস অনুযায়ী ওদের পরিষদিয় নেতা বিরোধী দলের নেতার মর্যাদা পেতে পারেন না। তবুও আমাদের বামফ্রন্ট সরকার সহৃদয় বিবেচনা করে সদয় হয়ে সেই অধিকার ওদের দিয়েছেন। ওদের নেতাকে ক্যাবিনেট পর্যায়ের ক্ষমতা দিয়েছেন। কংগ্রেস হলে নিশ্চয়ই দিত না। এত করা সত্ত্বেও এই সরকারকে কেন নুরুল হাসান সাহেব ভেঙে দেন নি, কেন তিনি রাজীবের কাছে সরকার বিরোধী রিপোর্ট দেন নি। কিন্তু ওদেরই গনিখান সাহেব কিছুদিন আগেই বলেছিলেন,— জ্যোতিবাবুর সরকার ১০০ ভাগ কাজ করে যাচ্ছে দেশের উন্নয়নের জন্য। জানি না ওদের দলীয় কোন্দলের জন্য, না সত্যিই বলেছিলেন, না মিথ্যে বলেছিলেন! কিন্তু সাত্তার সাহেব পরিষদিয় নেতা হয়ে ক্যাবিনেট পর্যায়ের ক্ষমতা ভোগ করে ঐরকম নোংরা ব্যবহার কি করে করলেন? এটা ইতিহাস কখনই ক্ষমা করবে না।

হাসানুজ্জামান সাহেব বললেন, পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা নেই। সেকথায় পরে আসছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বাল্যকালে আমাদের নাম কোথাও যদি কেউ লিখত, তাহলে আমরা সকলকে দেখিয়ে বেড়াতাম এই দেখ, এতে আমাদের নাম লেখা আছে। এখানে কংগ্রেসিরা কি করতে চেয়েছিল? তারা একটা নাটক করতে চেয়েছিল। তারজন্য তারা গভর্নরকে মারধোর করতে গেলেন, অসৎ আচরণ করলেন যাতে অন্তত পরেরদিন খবরের কাগজে তাদের একটা ফটো ওঠে। তারা এইসব করে ফটো তুলতে চেয়েছিলেন। একটা প্রাইমারি স্কুলের ছাত্রের যে বুদ্ধি সেই পর্যায়ে কংগ্রেসিদের বুদ্ধি। খালি এরা ফটো তোলার জন্য ব্যস্ত হয়ে ওঠে। এই ফটো ওরা তোলে রাজীব গান্ধীকে দেখাবার জন্য, কারণ কংগ্রেসের মধ্যে তো অনেক ভাগ আছে। রাজীব গান্ধী কখনও একে ফেলছে, কখনও ওকে ফেলছে, তাই রাজীব গান্ধীর গুড-বুকে থাকার জন্য বিভিন্ন সময়ে ওরা বিভিন্ন নাটক করে ফেলছে। কিন্তু এবারে নাটক করতে গিয়ে যেন কিরকম একটা হয়ে গেল! পশ্চিমবঙ্গের শান্তিকামি জনসাধারণ, সুধীজন আজকে ওদের তালাক দিতে চেয়েছেন। মুসলিম শরিয়তী অনুসারে তালাক দিতে চাইছেন। সুতরাং আর যেন কেউ কংগ্রেস না করে। এত নোংরা পর্যায়ে কংগ্রেস চলে গেছে তা ভাবাই যায় না। পরেরদিন খবরের কাগজে দেখলাম, বিধানসভায় সদস্যদের মারছে, তাহলে গ্রামাঞ্চলে কি চলছে এইকথা গনিখান চৌধুরি মহাশয় বিধানসভায় উপস্থিত না থেকেই বলে দিলেন। তারপর উনি বললেন, এইসব করা ঠিক হয়নি। ওরা এটা স্বীকার করেছেন। মৃত্যুঞ্জয়বাবু বলেছেন অন্যায় হয়ে গেছে। সৌগত রায় বলেছে অন্যায় হয়ে গেছে। সুদীপবাবু বলেছেন অন্যায় হয়ে গেছে। সুতরাং এদের স্বীকারোক্তির দ্বারা অন্যায় প্রমাণিত হয়ে গেল। পশ্চিমবঙ্গবাসীর কাছে এরা অন্যায়কারী এবং পশ্চিমবঙ্গের শান্তিশৃঙ্খলা এরাই বিঘ্নিত করছে বামফ্রন্ট সরকারকে ভাঙবার জন্য। কিন্তু পশ্চিমবঙ্গের জাগ্রত জনগণকে এইসব করে ভোলানো যাবে না। তারই প্রমাণ হয়ে গেল সেদিন হাওড়ার পৌর নির্বাচনের ফলাফলে। আজকে এই বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবঙ্গের মানুষেরা শান্তিতে বসবাস করছে। দু-একটি ঘটনা যে ঘটছে না তা নয়, কিন্তু কাদের দ্বারা হচ্ছে? সেদিন আমার কনস্টিটুয়েনসিতে মৃত্যু ভোজে কংগ্রেসের একজন ধীরেন দাসকে দুহাত দূর থেকে সামনা-সামনি গুলি করল। গুলি কানের এদিক থেকে ঢুকে ওদিক দিয়ে বেরিয়ে গেল। এটা কংগ্রেসিরাই করেছে। হাসানুজ্জমান শান্তি-শৃঙ্খলার কথা বলতে গিয়ে বললেন শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। ওনারা কংগ্রেসের সঙ্গে চক্রান্ত করে কাটরা মসজিদে নামাজ পড়তে গেলেন। আমি কি মুসলিম নই, আমি কি আইন জানি না, উনি একাই খালি আইন জানেন? উনি কাটরা মসজিদে নামাজ পড়তে গেলেন কেন? খোটি মসজিদ ছিল না? জিয়াগঞ্জ থেকে বেলডাঙ্গা পর্যন্ত ২০০টি মসজিদ আছে। কেন সেইসব মসজিদে ওরা গেলেন না? এই সরকার যেহেতু মুসলমানদের ইতিহাস মুসলমানদের ঐতিহ্য, মুসলমানদের স্মৃতি বিজড়িত এইসব জিনিসগুলি রক্ষা করার জন্য চেষ্টা করছেন সেহেতু হাসানুজ্জামান সাহেব চক্রান্ত করে সেখানে নামাজ পড়বার আয়োজন করলেন। একদিকে হিন্দু পরিষদ আর অপর দিকে মুসলিম লীগ এরা দুজন মিতভালি করে বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা করছেন। একথা তো একবারও স্বীকার করলেন না এই বামফ্রন্ট সরকার আসার আগে শিক্ষকদের কি অবস্থা ছিল? আগে প্রতি সপ্তাহে ৫ টাকার জন্য চিৎকার করতে হত। আর এখন কাউন্টারে গিয়ে মাসের ১লা তারিখে এই সরকার বেতন দেবার

ব্যবস্থা করেছেন এবং সম্মানজনক বেতন মাস্টারমশাইরা পাচ্ছেন। তখনকার দিনে একটি ছেলে পরীক্ষা দিয়ে পরীক্ষার রেজাল্ট আনতে পারতো না বেতন না দেবার জন্য। আজ দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থার প্রবর্তন হয়েছে, একথা তো স্বীকার করলেন না? আজকে বিদ্যুতের কথা বলছেন, আমি যখন যুবক ছিলাম তখন বহরমপুরে বৈদ্যুতিক ব্যবস্থা দেখতে এসেছিলাম, কেমন করে ইলেকট্রিক আলো জ্বলে। কই, এটা তো স্বীকার করলেন না যে সমস্ত শেষ না হলেও আজকে বামফ্রন্ট সরকার গ্রামে গ্রামে পঞ্চায়েত এবং জেলাপরিষদের মাধ্যমে বিদ্যুৎ নিয়ে গিয়েছেন। গরিব জনসাধারণ যেহেতু বিদ্যুতের দাম দিতে পারবেন না সেজন্য তাদের ঘরে বিদ্যুৎ দেবার জন্য 'লোকদীপ' প্রকল্প চালু করেছেন এটা তো স্বীকার করলেন না?

[4-40 – 4-50 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ আমাদের পশ্চিমবঙ্গের জন্য কেন্দ্রীয় সরকারের কেন্দ্রীয় ভান্ডার থেকে যে খাদ্যশস্য পাবার কথা এই সরকারকে হেল্প করার জন্য তা দেন না। সেজন্য এই সরকার ক্ষুদ্র সেচ প্রকল্প চালু করে তিনটি ফসল উৎপাদন করছেন এবং পশ্চিমবঙ্গের জনসাধারণ একজনও যে অনাহারে মরবেন না তা আমরা দেখিয়ে দেব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রবল গঙ্গা ভাঙ্গনের জন্য কেন্দ্রীয় সরকার আমাদের যা ন্যায্য প্রাপ্য সেই টাকাটা শুধু দিতেন তাহলে এক ইঞ্চি জায়গাও ভাঙ্গনের মধ্যে পড়ে বাংলাদেশের সীমান্ত গড়ত না। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গ সরকার চিৎকারের পর চিৎকার করে গেছেন কিন্তু দিল্লির সরকার পশ্চিমবঙ্গের মাটির অবক্ষয় বন্ধ করতে দেবেন না বলে টাকা মঞ্জুর করছেন না। হাসানুজ্জামান সাহেব বললেন বন্যা প্রতিরোধের ব্যবস্থা করার কথা, কিন্তু বর্ষণ যখন হবে তখন কি করে বন্ধ করা হবে? ওদেরই তো মিতা সরকার, রাজীব সরকারকে গিয়ে বলুন যাতে বন্যা নিয়ন্ত্রিত হয়। খাল, বিল মজে গেছে, নদী বেল্ট মজে গেছে, তার সংস্কার করতে হবে, তারজন্য টাকার প্রয়োজন আছে, সেই টাকা দিতে বলুন। পশ্চিমবঙ্গ সরকার করবেন, পশ্চিমবঙ্গ সরকার জনসাধারণের পাশে আছেন। আমাদের মহামান্য রাজ্যপাল শ্রী নুরুল হাসান শুধু রাজ্যপালই নন, তিনি একজন ভারতবর্ষের মধ্যে শিক্ষিত ব্যক্তি, একজন অধ্যাপক সুতরাং তার প্রতি কংগ্রেসিরা যে অশালীন আচরণ করে গেছেন সেই কংগ্রেসিদের ধিক্কার জানিয়ে মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন তাকে পুনরায় সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধন রাহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৭শে ফেব্রুয়ারি পশ্চিমবঙ্গের মহামান্য রাজ্যপাল সাংবিধানিক নিয়ম অনুসারে তার ভাষণ বিধানসভায় পাঠ করেছেন এবং যেটা সংসদীয় গণতন্ত্রের এই বিধানসভায় প্রধান বিরোধী দল তারা একটা কলঙ্কজনক অধ্যায় রচনা করেছেন। শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নয়, গোটা ভারতবর্ষের যে সংবিধান ১৯৫০ সালে রচিত হয়েছিল তাকে তারা পবিত্র সংবিধান বলে থাকেন সেই পবিত্র সংবিধানকে শাষক শ্রেণীর স্বার্থে তারা বার বার কাজে লাগিয়েছেন। তাদের নিজেদের কানে সেকথা শ্রুতিকটু লাগবেই। পশ্চিমবঙ্গ সরকারের আগামী এক বছরের কর্মসূচি এবং সাফল্যের চিত্র রাজ্যপাল তার ভাষণে তুলে ধরেছেন। এই যে সাফল্যের সংবাদ এটা তাদের কানে শ্রুতিকটু লাগবে এটা স্বাভাবিক, কারণ গোটা ভারতবর্ষের মানচিত্রে পশ্চিমবঙ্গ একটি ক্ষুদ্র

রাজ্য এবং তাদের বহুতর সমস্যা অবশ্য তারজন্য দায়ী কেন্দ্রীয় সরকার। তাই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের কৃতিত্বের সংবাদ বিরোধী সদস্যদের কাছে শ্রুতিমধুর হবে এটা আসা করা যায় না। আমাদের দেশ কৃষিপ্রধান দেশ এবং কৃষির উপর আমাদের দেশের অর্থনীতি নির্ভরশীল। ৮০ ভাগ আয় হয় এই কৃষি থেকে। আজকে ৪১ বছর হল দেশ স্বাধীনতা পেয়েছে, কিন্তু আজ পর্যন্ত ভারতবর্ষে কৃষির উন্নতির জন্য সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করা হয়নি। প্রতি বছরই দেশের একপ্রান্তে যখন খরা হয়, অন্যপ্রান্তে তখন বন্যায় ভেসে যায়। এর প্রতিরোধে কোনও বৈজ্ঞানিক প্রচেষ্টা নেই। স্বাধীনতা প্রাপ্তির পর যখন ক্ষমতার হস্তান্তর হল, কংগ্রেস সরকারের হাতে যখন থেকে ক্ষমতা এল, সেইদিন থেকে যে ধনতন্ত্রের বিষবৃক্ষ প্রথিত হয়েছে সেই বিষবৃক্ষ আজকে ডালপালা ছড়িয়ে মহীরূহে পরিণত হয়েছে এবং তার শিকড় মাটির গভিরে ছড়িয়ে গেছে। আজকে আর সেই মূল উৎপাটনের ক্ষমতা কেন্দ্রীয় সরকারের নেই। মাঝে মধ্যে তার শাখা-প্রশাখা ছাঁটাই করলেও বিদেশ থেকে কোটি কোটি টাকা ধার করে এনে সেই বিষবৃক্ষকে আলো-জল দিয়ে লালন-পালন করা হচ্ছে। তাই সারা দেশের সঙ্গে পশ্চিমবঙ্গের অর্থনীতি, কৃষিনীতি, শিল্পনীতিতেও এর প্রতিফলন হতে বাধ্য। সারা দেশে এমনিতেই কোনও নতুন শিল্পোদ্যোগ গৃহীত হয়নি, তার উপর ১.৫ লক্ষের উপর ছোট-বড় মাঝারি কল-কারখানা আজকে বন্ধ। ফলে দেশের লক্ষ লক্ষ শ্রমিক বেকার। তাদের কোনও কাজ নেই। পশ্চিমবঙ্গেও এইরকম অনেকগুলি কারখানা বন্ধ হয়ে গেছে এবং সেখানকার শ্রমিকরা বেকার হয়েছে। তবে এরজন্য আমাদের রাজ্য সরকার দায়ী নন। কারণ দেশের মানুষের বাসস্থান, লজ্জা নিবারণের জন্য পরিধান, চিকিৎসার ব্যবস্থা, শিক্ষাটা পরে, এইসব সংস্থানের দায়িত্ব ভারত সরকারের। কিন্তু তারা আজ পর্যন্ত সেই দায়িত্ব পালন করতে পারেননি। প্রতি বছরই ভাষণ দানকালে বলা হয় যে, জাতীয় সংহতি রক্ষা করতে হবে, দেশকে খাদ্যে স্বয়ংভর করতে হবে, কিন্তু আমার দেশের মানুষ, যারা উৎপাদনের কাজটা করেন, তারা দুবেলা পেটপুরে খেতে পর্যন্ত পাননা। বাফার স্টকের কথা বলেন, কিন্তু বন্যা খরায় বিপর্যস্ত অঞ্চলে রিলিফ দেবার ক্ষমতা পর্যন্ত হারিয়ে ফেলেছেন কেন্দ্রীয় সরকার। আর পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের গত ১২ বছরের হিসাবে দেখা যায় যে, বন্যা-খরা-ঘুর্ণিঝড়ের মতো প্রাকৃতিক বিপর্যয়ের মধ্যে দাঁড়িয়ে থেকে তারা মানুষকে বাঁচিয়ে রাখার চেষ্টা করেছেন যারফলে দুর্ভিক্ষ দেখা না দেওয়ায় গ্রামের মানুষকে শহরে আসতে হয়নি ভিক্ষা চাইতে। একথা শুনতে কংগ্রেসি বন্ধুদের কানে শ্রুতিকটু তো লাগবেই। সেজন্যই তারা নিজেদের তৈরি সংবিধানকে পদদলিত করে রাজ্যপালকে অপমান করেন। তাই লেনিনের ভাষায় বলি - 'বুর্জোয়া গণতন্ত্রে সুন্দর সুন্দর এবং চমকপ্রদ সব বুলি থাকে, কিন্তু আড়ালে থাকে বিষাক্ত কীট। সুযোগ পেলেই ছোবল মারে।' কংগ্রেসের গণতন্ত্রও হচ্ছে বুর্জোয়া গণতন্ত্র। তারা বিধানসভায় যে নজির স্থাপন করলেন তা সংসদিয় গণতন্ত্রের অপমান। আজকে শুধু পশ্চিমবঙ্গেই নয়, কোনও ক্ষেত্রেই তারা গণতন্ত্র মানছেন না। এক-একটা রাজ্যের রাজ্যপাল বদল করা হচ্ছে হঠাৎ। সামান্য সৌজন্য বোধটুকু তাদের নেই আলোচনা করার। আবার কি করছেন? হাই-কোর্টের বিচারপতি বদল করছেন কোনও কিছু আলোচনা না করেই। পশ্চিমবাংলার রাজ্যপাল পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের কৃতিত্বের কথা, সাফল্যের কথা তার ভাষণের মাধ্যমে তুলে ধরেছেন, এটা তো তাদের কাছে সুমধুর হতে পারে না। শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার কি করেছেন? ১২ ক্লাশ পর্যন্ত অবৈতনিক

[4-50 – 5-00 P.M.]

শিক্ষা চালু করেছেন এবং প্রতিটি গ্রামে প্রাইমারি স্কুল, মাধ্যমিক স্কুল স্থাপন করেছেন। সেই সঙ্গে নানা জায়গায় উচ্চমাধ্যমিক বিদ্যালয় এবং বিশ্ববিদ্যালয়ও স্থাপন করেছেন বিগত ১০-১২ বছরের রাজত্বকালে। ১৯৫০ সালে সংবিধান রচনা করা হয়েছিল এবং সেই সময় ঘোষণা করা হয়েছিল যে আগামী দশকের মধ্যে ৬ থেকে ১২ বছর পর্যন্ত অবৈতনিক শিক্ষা দেশের সকলের কাছে পৌঁছে দেওয়া হবে। অর্থাৎ ৬০ দশকের মধ্যে ওই শিক্ষা পৌঁছে দেওয়া হবে। সেই জায়গায় ৬০ দশক গেল, ৭০ দশক গেল, ৮৪ দশক গেল আজ পর্যন্ত তা করা হল না। আর কোনওদিন পারবে কিনা তা বিশ্বাস করা যায় না। আর সেই জায়গায় বামফ্রন্ট সরকার ১০ বছরের রাজত্বকালে ১২ ক্লাশ পর্যন্ত অবৈতনিক শিক্ষা চালু করেছেন এবং শুধু তাই নয় তফসিলি জাতি এবং উপজাতি ছেলে-মেয়েদের স্টাইপেন এবং বোর্ডিং-এর ব্যবস্থা করে দিচ্ছে এবং প্রাইমারি স্কুলে বিনা পয়সায় পুস্তক দিচ্ছে। কিছুদিন আগে সানডে পত্রিকায় একজন বৃটিশ সাংবাদিক একজন ভারতীয় সংবাদিককে জিজ্ঞাসা করেছিল যে ভারতে কি শিক্ষিতের হার অত্যন্ত কম? এই কথা শুনে ভারতীয় সাংবাদিক একটু ইতস্তত করেছিল। তখন সেই বৃটিশ সাংবাদিক রেল গাড়ির মহিলা কমপার্টমেন্টের দিকে অঙ্গুলি নির্দেশ করে বলেছিল তোমাদের দেশে লেডিস কমার্টমেন্ট বোঝানোর জন্য মহিলার ছবি দিয়ে বোঝাতে হয়। এর চেয়ে লজ্জার কথা আর কি থাকতে পারে? ভারতবর্ষের ৭০ ভাগ মানুষ নিরক্ষর। পৃথিবীর নিরক্ষরের সংখ্যা কত অর্ধেক বাস করে ভারতবর্ষে। এই হচ্ছে কংগ্রেসি রাজত্বের কৃতিত্ব। নিরক্ষর মানুষের স্মৃতিশক্তি কম। তাই মানুষকে যত নিরক্ষর রাখা যাবে তত গতবারের নির্বাচনে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা তারা ভুলে যাবে, পরের নির্বাচনে আবার সেই প্রতিশ্রুতি দিয়ে জেতা যাবে, সেইজন্য ওরা মানুষকে নিরক্ষর রাখতে চান। রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলায় সেচের উন্নতির কথা, কৃষির উন্নতির কথা এবং উৎপাদনের উন্নতির কথা আছে বলে ওদের সেই ভাষণ ভাল লাগছে না। ওনারা খাদ্যের উৎপাদন বৃদ্ধি না করে বিদেশ থেকে ১০ লক্ষ টন গম আমদানি করেছেন। এবার আবার ঘোষণা করা হয়েছে আরও ১০ লক্ষ টন গম আমদানি না করতে পারলে রেশন ব্যবস্থা বানচাল হয়ে যাবে। আমাদের দেশে যা কৃষি জমি আছে সেখানে যদি সময়মতো সেচের ব্যবস্থা করা হয় তাহলে খাদ্য বাইরের থেকে আনতে হয় না। কিন্তু এই কংগ্রেস সরকারের দ্বারা সেই জিনিস করা সম্ভব হবে না। তাই রাজ্যপালের ভাষণ কংগ্রেসি বন্ধুদের সুমিষ্ট লাগছে না, বামফ্রন্ট সরকারের ১২ বছরের কৃতিত্ব ওরা বরদাস্ত করতে পারছেন না। পশ্চিমবাংলার পাশের রাজ্য, সেখানে দাঙ্গা-হাঙ্গামা লেগেই আছে। পশ্চিমবাংলা ছাড়া এমন একটা রাজ্য আছে যেখানে দাঙ্গা-হাঙ্গামা হচ্ছে না? এখনকার দাঙ্গার চেহারা অন্যরকম। আগে দাঙ্গা হত, সেখানে পুলিশ যেত, একদিন যেত, দুদিন যেত, তারপর দাঙ্গা বন্ধ হয়ে যেত। কিন্তু এখন দাঙ্গা লাগলে পুলিশ গিয়ে আর থামাতে পারছে না, সেখানে বি.এস.এফ, সি.আর.পি.এফ. প্যারা মিলিটারি, মিলিটারি নামাতে হচ্ছে। গোটা প্রশাসনে দুর্নীতি। প্রধানমন্ত্রী নিজে দুর্নীতি মুক্ত নন। তাকে নিজেকে পার্লামেন্টে দাঁড়িয়ে বলতে হচ্ছে "আমি অথবা আমার পরিবারের কেউ বিদেশ থেকে ঘুস নেন নি।" ৮০ কোটি মানুষের প্রতিনিধি হয়ে তাকে পার্লামেন্টে দাঁড়িয়ে এই কথা বলতে হবে। তাকেও মানুষ সন্দেহ করে! এর চেয়ে লজ্জার কথা আর কি থাকতে পারে?

আমাদের পশ্চিমবাংলার মহামান্য রাজ্যপাল যে কথা উত্থাপন করেছেন সেটা সঠিক ভাবেই উত্থাপন করেছেন যে বামফ্রন্ট সরকারের উদ্যোগে পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের উদ্যোগে সেচ এবং ক্ষুদ্র সেচের যে পরিকল্পনা নেওয়া হয়েছিল তা বাস্তবায়িত করে এক ফসলি জমিগুলি দু'ফসলি, তিন ফসলি করা হয়েছে। এর ফলে খাদ্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে, শুধু খাদ্য উৎপাদনই বৃদ্ধি পায় নি এর সঙ্গে শাক-সবজির উৎপাদন বৃদ্ধি পেয়েছে তৈলবীজের উৎপাদন বৃদ্ধি পেয়েছে। আগে এই সমস্ত জিনিস বাইরে থেকে আনতে হত এখন তা আর আনতে হচ্ছে না। কুটির শিল্পের উৎপাদন বৃদ্ধির প্রচেষ্টা নেওয়া হয়েছে। কেন্দ্রীয় কংগ্রেস সরকারের কাছে একটি কারখানার অনুমোদন চাইলে টালবাহনা করতে করতে ১০ বছর লাগিয়ে দেয় এবং অনেক ক্ষেত্রে দেয় না। বক্রেশ্বর এবং হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের কথা সকলেই জানেন। ভূমি সংস্কার আইনল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্ট, ল্যান্ড রিফর্মস অ্যাক্ট তৈরি করা হল। কংগ্রেস নিজেই এই আইন তৈরি করল কিন্তু কার্যকর করল না। কোটি কোটি টাকা খরচ হল, জমি দখল হল না, চাষীরা জমি পেল না। তাই পশ্চিমবাংলার ক্ষেত্রে উৎপাদন বাড়ে, কেরালাতে উৎপাদন বাড়ে। আর কংগ্রেস শাসিত রাজ্যে কংগ্রেসিদের হাতে প্রতিদিন হরিজন কৃষক অত্যাচারিত হচ্ছে, মা-বোনদের ইজ্জৎ লুঠ হচ্ছে। সেখানে কোন আইন নেই। পশ্চিমবাংলায় এই ঘটনা অনুপস্থিত। এখানে বিরোধী পক্ষের সদস্যদের আচার-আচরণ যদি একটু সংযত হত তাহলে পশ্চিমবাংলার আইন পরিস্থিতি আরও ভাল হত। কংগ্রেস দল আসলে হচ্ছে নীতি বিবর্জিত একটি দল। যারফলে এক একটি এক এক চরম চুক্তি তারা করছে। আসামের সঙ্গে চুক্তি করেছে। লালডেঙ্গার সঙ্গে চুক্তি করেছে। এই সমস্ত চুক্তি দেখে গোর্খারা উৎসাহিত হয়েছে। গোর্খাদের সাথে চুক্তি এখানে ওরা করে দিয়েছে। উত্তর কামতা, হিন্দু সনাতন পন্থীরা এই সমস্ত দেখে এগিয়ে আসছে। গোটা দেশে আজ একটা সাম্প্রদায়িক শক্তি বিরাজ করছে। এদিকে আজ ঝাড়খন্ডীদের আওয়াজ উঠছে। যারা খুনি তাদের সাথে চুক্তি করে, সেখানে নির্বাচন করে দেশকে এক অরাজকতার দিকে টেনে নিয়ে যাচ্ছে ঐ কংগ্রেসিরা। ঐ সমস্ত লোকেদের হাতে ক্ষমতা তুলে দেওয়ার ফলে আজকে ঝাড়খন্ডীদের উৎসাহ বৃদ্ধি পাচ্ছে। পাঞ্জাবে কি হচ্ছে? সেখানে প্রতিদিন গড়ে ৫-৭টি করে খুন হচ্ছে, প্রতিদিন রক্ত ঝরছে। প্রতি ৩ ঘন্টা অন্তর মানুষ সেখানে খুন হচ্ছে। এই তো হচ্ছে আজ সেখানকার অবস্থা। এই অবস্থা থেকে পশ্চিমবাংলা মুক্ত। পশ্চিমবাংলা সরকারের কৃতীত্ব হচ্ছে এখানে। পশ্চিমবাংলা সরকারের এই সাফল্যের কথা কখনও ওদের কাছে শ্রুতিমধুর হতে পারে না, তাই কংগ্রেসি বন্ধুরা বিধানসভার অধিবেশন বয়কট করে অন্য এক আবহাওয়া সৃষ্টি করতে চাইছেন। গণতান্ত্রিক ব্যবস্থাপনায় বিরোধী দল বিহীন বিধানসভা থাকে নিরুত্তাপ। বিরোধী দলের এখানে যে আচার-আচরণ, তা থেকে তাদের শিক্ষা গ্রহণ করা উচিত। পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমরা বিশ্বাস করি যে, তাদের আচার-আচরণ দেখে মানুষ সব বুঝতে পারছেন এবং তাদের সমুচিত শিক্ষা যথা সময়ে জনগণ দেবেন। তাদের উপযুক্ত শাস্তি হওয়া দরকার। বিধানসভার বুকে এই ধরনের আচরণ করার পর যদি উপযুক্ত শাস্তি তারা না পান, এই ধরনের আচরণ তারা পুনরায় ঘটাবেন। পুনরায় যাতে এই ধরনের আচরণ করতে তারা ভবিষ্যতে আর সাহস না পান, সেজন্য মাননীয় সদস্য শচীন সেন মহাশয় যে প্রস্তাব এখানে এনেছেন তার প্রতি এবং রাজ্যপালের ভাষণের উপরে মাননীয় সদস্য ননী

[5-00 – 5-07 P.M.]

কর মহাশয় ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব এনেছেন তার প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের প্রতি মাননীয় সদস্য ননী কর মহাশয় এখানে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উথ্থাপন করেছেন, আমি তার প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে কি পরিস্থিতির পর বিধানসভায় রাজ্যপালের ভাষণের উপরে আলোচনা হচ্ছে তা আপনি জানেন। এখানে মূল যে বিরোধী পক্ষ, যাদের এখানে মস্তবড় একটা ভূমিকা ছিল, এই বিতর্কে অংশ গ্রহণ করা, তারা সেই কাজ থেকে বিরত আছেন। আপনি জানেন যে, আমাদের দেশে যে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা চালু রয়েছে, সেই ব্যবস্থায় বিরোধী দলের জন্য একটা নির্দিষ্ট ভূমিকা আছে। তারা গঠনমূলক দৃষ্টিভঙ্গি নিয়ে, সরকারের সহযোগিতা নিয়ে এগিয়ে আসবেন। কিন্তু আমরা কি দেখলাম? আমরা দেখলাম, রাজ্যপাল যখন তার ভাষণটা দিতে এলেন, তারমধ্যে কি বক্তব্য আছে তা আগে জানা দরকার ছিল। কিন্তু তা না জেনে, না পড়ে, তারমধ্যে সত্য আছে কি নেই, ভাষণের মধ্যে পশ্চিমবঙ্গের বর্তমান সরকারের রূপরেখার যে সমস্ত বিষয় আছে, সেসব কিছু জানার প্রয়োজন তারা বোধ করলেন না। তারা সম্পূর্ণ পূর্ব পরিকল্পিত সিদ্ধান্ত অনুযায়ী, পূর্ব চিন্তা-ভাবনা অনুযায়ী এই বিধানসভা চত্বরের মধ্যে রাজ্যপালের ভাষণের উপরে নানারকম অসুবিধা এবং বিরোধিতা বা প্রতিবন্ধকতা সৃষ্টি করার চেষ্টা করলেন এবং আপনার মাধ্যমে সংসদীয় ব্যবস্থায় বিরোধী দলের যে দায়িত্বশীল ভূমিকা পালন করার দরকার ছিল তা থেকে বিচ্যুত হলেন এবং একটা কলঙ্কজনক অধ্যায় তারা রচনা করলেন। যারা নিজেদের সংসদীয় ব্যবস্থাপনার পূজারি বলে অভিহিত করতে চান, তাদের হাতে এই সংসদীয় গণতন্ত্রের লাঞ্ছনা ও অবমাননা ঘটল। ইতিহাসের পাতায় তথা এই হাউসে এটা সত্যিই দূরপনেয় কলঙ্ক। স্যার, আপনি জানেন যে রাজ্যপালের ভাষণের মাধ্যমে যে বক্তব্য তুলে ধরার চেষ্টা করা হয়েছে তা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার বর্তমান বছরে কি কাজ করেছেন এবং আগামীদিনে কি কাজ করতে চান তার একটা ইঙ্গিত মাত্র। স্যার, বিরোধি পক্ষের যতটুকু বক্তব্য ঐ চেঁচামেচির মাধ্যমে শোনবার সুযোগ ঘটেছে, তাতে দুটি জিনিস তারা তুলে ধরবার চেষ্টা করেছেন যে, এখন গণতান্ত্রিক পরিবেশ পশ্চিমবঙ্গে নেই এবং পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা বলে কিছু নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যতগুলি অঙ্গ রাজ্য আছে, সেই সমস্ত অঙ্গরাজ্যগুলির সাথে কাজকর্মের সাথে আইনশৃঙ্খলার পরিবেশের সাথে যদি পশ্চিমবঙ্গের তুলনা করা যায় তাহলে নিশ্চয় এই কথা গর্বের সঙ্গে বলা যায় পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক পরিবেশকে অটুট রেখেছেন। এবং এটুকু আরও বলা যায় যে বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক সুযোগ সুবিধার অধিকারগুলিকে বর্ধিত করবার চেষ্টা করেছেন। আমাদের মাননীয় বন্ধুরা অনেকেই বলেছেন বিগত দিনে বামফ্রন্ট কি কি কাজ করেছেন—তা আর আমি বলতে চাই না। ১৯৭৭ থেকে '৮৯ পর্যন্ত যতগুলি নির্বাচন পশ্চিমবাংলায় হবার কথা ছিল বিভিন্ন স্তরে, রাজনৈতিক স্তরে, বিভিন্ন ইনস্টিটিউশন বা সংগঠন স্তরে এই সমস্ত নির্বাচনগুলি যে গণতান্ত্রিক পরিবেশে হয়েছে এবং সেই নির্বাচনগুলিই প্রমাণ করে এই দেশে গণতান্ত্রিক পরিবেশ কতখানি অক্ষুন্ন রয়েছে। এবং

দৃঢ়ভাবেই বলা যায় গণতান্ত্রিক পরিবেশে তাদের রাজনৈতিক কাজকর্ম কতখানি সুযোগ লাভ করেছে। আইন শৃঙ্খলার ব্যাপারে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে, একজন মাননীয় সদস্য তিনি পরিসংখ্যান দিয়ে বলেছেন—তার থেকেই বোঝা যায় আমাদের পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলার পরিস্থিতি ভারতের অন্যান্য রাজ্যের থেকে অনেক বেশি উন্নততর এবং অনেক বেশি সুস্থির। কিন্তু কিছু কিছু ব্যাপার ঘটেছে তার মানে এই নয় যে সার্বিকভাবে পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। আজকে বিরোধী দলের যে নীতি এবং যে সঙ্কট সৃষ্টি হয়েছে, সেই সঙ্কটের সম্মুখীন হওয়া থেকে তারা মনে করছেন ঐরকম একটা অবস্থার সৃষ্টি হবে। যারফলে তারা সেই সমস্যার সম্মুখীন হবেনা। আজকে কেন্দ্রে কংগ্রেস সরকার-এর শাসনে পরিচালিত হচ্ছে, আর তাদের ভুল অর্থনীতির জন্য শিক্ষা নীতির জন্য সারা ভারতবর্ষে আজকে কিরকম সঙ্কট নেমে এসেছে, যার ফলে শিল্প ক্ষেত্রে যেখানে আমরা দেখতে পাচ্ছি লক্ষ লক্ষ কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আজকে অর্থনীতির ক্ষেত্রে মূল্যবৃদ্ধি মুদ্রাস্ফীতি এবং অন্যান্য অনেক কারণে গরিব মানুষের উপর সঙ্কট আরও বাড়তে শুরু করেছে এবং সম্প্রতি কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করলেন সেই বাজেটের মধ্যে কেন্দ্রীয় সরকারের যে দেউলিয়া অর্থনীতি তারসঙ্গে পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকার যে একের পর এক বঞ্চনা করে চলেছেন তা আর বলার নয়। হলদিয়া পেট্রো কেমিক্যালের মঞ্জুরি পাওয়া যায়নি, বক্রেশ্বরের তাপ বিদ্যুৎ নির্মাণের জন্য যে মঞ্জুরির দরকার ছিল যে আর্থিক সাহায্যর দরকার ছিল, সেই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের মঞ্জুরি লাভ করেনি। ইলেকট্রনিক্স কারখানার জন্য মঞ্জুরি লাভ করেনি। আজকে এই সমস্ত প্রশ্নের জবাব বিরোধী দলকে দিতে হবে। কিন্তু তাদের পক্ষে এইরকম একটা পজিশনের মুখোমুখি হওয়ার সম্ভাবনা ছিল না বলে তারা একটা নূতন ধরনের নাটক করে পশ্চিমবাংলার বিধানসভা থেকে সরে থাকবার চেষ্টা করছেন। আজকে ভারতবর্ষে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একটা গর্বের বস্তু হয়ে দাঁড়িয়েছে। আজকে ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে পশ্চিমবাংলায় যে কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, আজকে কেন্দ্রীয় সরকার সেটাকে অনুকরণ করবার চেষ্টা করছেন। যে পঞ্চায়েতি ব্যবস্থাকে বামফ্রন্ট সরকার খুব গুরুত্বপূর্ণ সহকারে ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে আনলেন, সেই ক্ষমতার মাধ্যমে গ্রামীণ উন্নয়নগুলি পঞ্চায়েতের মাধ্যমে করার ব্যবস্থা হচ্ছে। আজকে কেন্দ্রীয় সরকার সেইগুলির সারমর্ম বুঝতে পেরে পঞ্চায়েতের কনফারেন্সের কথা বলছেন। ওরা পঞ্চায়েতের গুরুত্বের কথা স্বীকার করে, তাই আজকে ওরা পঞ্চায়েতের গুরুত্বকে খর্ব করার একটা চেষ্টা করছে—এর থেকে এটা বোঝা যাচ্ছে। যাইহোক অন্তত পঞ্চায়েত ব্যবস্থায় পশ্চিমবঙ্গ সরকার সারা ভারতবর্ষে একটা অগ্রণি ভূমিকা গ্রহণ করতে পেরেছেন সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। পশ্চিমবাংলায় অনেক ভাল কাজ হয়েছে, গ্রামাঞ্চলে উন্নতি ঘটেছে, কৃষি মজুরদের পারিশ্রমিক বেড়েছে, ক্ষুদ্র শিল্পে উন্নতি ঘটেছে, ক্ষুদ্র সেচ ব্যবস্থায় উন্নতি ঘটেছে, বিদ্যুৎ ব্যবস্থায় যথেষ্ট উন্নতি ঘটেছে, এইসব ক্ষেত্রে সাফল্য সূচিত হয়েছে। এই সাফল্য কেন্দ্রীয় সরকারের বঞ্চনা ইতিহাসের প্রেক্ষাপটে কম গুরুত্বপূর্ণ বলে বিবেচনা করা যাবে না। সুতরাং রাজ্যপালের ভাষণে যে বাস্তব চিত্র ফুটে উঠেছে তারজন্য মাননীয় সদস্য ননী কর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন তা নিশ্চয়ই সমর্থনযোগ্য। সারা ভারতবর্ষে যেখানে সাম্প্রদায়িক দাঙ্গা, বিচ্ছিন্নতাবাদ ব্যাপকভাবে মাথা চাড়া দিয়ে উঠেছে সেখানে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ

একটা মাত্র রাজ্য যেখানে দেখতে পাচ্ছি সাম্প্রদায়িক দাঙ্গা বিচ্ছিন্নতাবাদকে প্রশ্রয় দেওয়া হয়নি, তার যথাযথভাবে মোকাবেলা সম্ভব হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই বছরে দার্জিলিং সমস্যা সমাধান করার ক্ষেত্রে রাজ্য সরকার যে বাস্তবানুগ দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছিলেন তাকে সমর্থন করার জন্য কেন্দ্রীয় সরকারকে সম্মত হতে হয়েছে, তারফলে দার্জিলিং সমস্যার শান্তিপূর্ণ আলোচনার মাধ্যমে সমাধান সম্ভব হয়েছে। সেই বিষয়ে বামফ্রন্ট সরকার যথেষ্ট কৃতিত্বের দাবি করতে পারে। বামফ্রন্ট সরকারের চতুর্দিকের এই কৃতিত্ব এবং সাফল্যের খতিয়ান বিচার করে রাজ্যপাল তার ভাষণে যে মন্তব্য করেছেন সেটাকে আন্তরিকতার সাথে সমর্থন করে মাননীয় সদস্য ননী কর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন তা যথার্থ হয়েছে, আমি সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was adjourned at 5-07 p.m. till 1 p.m. on Wednesday, the 8th March, 1989 at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday the 8th March, 1989 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 4 Ministers of State, and 153 Members.

[1-00 - 1-10 P.M.]

**Mr. Speaker :** Today I requested 13 members from the Congress(I) against whom the honourable member, the Government Chief Whip, Shri Sachin Sen, has given a Notice of Motion, to be present and give their explanations. Before admitting the Motion, I wanted to hear from those 13 honourable members. Now I have received a letter from the Chief Whip, Congress Legislature Party, Shri Gyan Singh Sohanpal who writes as follows :-

"To
The Secretary,
West Bengal Legislative Assembly,
Assembly House,
Calcutta-1.

March 7, 1989.

Dear Sir,

I have received your D.O. Letter No. 966(2) L.A./M.T. dt. 7/3/89 at 4-30 P.M. to day when most of the members have already left after attending the meeting of the Congress Legislature Party in which it has been decided to continue the boycott of the proceedings of the House until otherwise decided by the C.L.P.

I hope you will kindly appreciate the decision and will inform the Honourable Speaker accordingly.

Yours faithfully,

Sd/-
(Gyan Singh Sohanpal)

Now apparently it appears that it was not possible to communicate

the letter to all the 13 members. I wanted to hear them before admitting the motion and going into the details. In the present circumstances, I think it is advisable to adjourn the matter to a later date so as to extend facilities to all of them to see the notice and then if they want to be present and give their explanations they can do it or choose to remain absent. In the circumstances we should decide what should be done. I suggest that we take up the motion and keep this upto Monday, the 20th March, 1989 at 1 p.m. and the Secretary will issue fresh letter with a request to all the 13 members and with a special letter to the Leader of the Opposition and the Chief Whip of the Congress Legislature party requesting them to be present at 1 p.m. on that date, that is, 20th March, 1989. I think this has the consent of the House.

[Voices ..... 'Yes']

The motion is adopted.

## Starred Questions
## (to which oral answers were given)

### "তন্তুজ" ও "তন্তুশ্রী"-র টার্নওভার

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৮।) **শ্রী অমিয় পাত্র :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বছরে 'তন্তুজ' ও 'তন্তুশ্রী'-র মোট টার্নওভার কত ছিল; এবং

(খ) পশ্চিমবঙ্গের বাইরে কোথায় কোথায় 'তন্তুজ' ও 'তন্তুশ্রী'-র শো-রুম আছে (রাজ্যগুলির নাম)?

**অচিন্তকৃষ্ণ রায় :**

(ক) তন্তুজের ৪১.০৯ কোটি টাকা। এবং তন্তুশ্রীর ১১ কোটি টাকা।

(খ) 'তন্তুজ'-এর আছে—

(১) বিহার, (২) আসাম, (৩) উড়িষ্যা, (৪) ত্রিপুরা, (৫) মেঘালয়, (৬) উত্তরপ্রদেশ, (৭) দিল্লি, (৮) রাজস্থান, (৯) মহারাষ্ট্র, (১০) অন্ধ্র প্রদেশ, (১১) তামিলনাড়ু, (১২) কেরালা ও (১৩) কর্ণাটকে।

তন্তুশ্রীর আছে—

(১) দিল্লি, (২) তামিলনাড়ু, (৩) বিহার এবং (৪) ত্রিপুরায়।

**শ্রী অমিয় পাত্র ঃ** আপনি যে রাজ্যগুলির নাম করলেন, তার মধ্যে এমন কোন রাজ্য আছে কি, যেখানে একাধিক শো-রুম আছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** হ্যাঁ, অবশ্যই একাধিক আছে।

**শ্রী অমিয় পাত্র ঃ** পোর্টব্লেয়ারে এই ধরনের শো-রুম করার পরিকল্পনা আছে কি? কেন না, আমরা কয়েকজন বিধায়ক পোর্টব্লেয়ারে লেফটন্যান্ট গভর্নরের সঙ্গে এই বিষয়ে কথা বলেছিলাম। তিনি ঘর এবং অন্যান্য ব্যবস্থা করে দিতে আগ্রহী আছেন। আপনি এটা বিবেচনা করে দেখবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** প্রস্তাব এলে আমরা করি। অবশ্য কোনও কথা বলার আগে আমাদের এটা দেখতে হবে বিপননের প্রশ্নে—সেখানে যাওয়া, আসা, কর্মচারীদের থাকা, তাদের খরচ-খরচা ইত্যাদি—অর্থাৎ যাকে বলা হয় ভায়াবিলিটি—সেটা এলে পরে আমাদের করতে কোনও আপত্তি নেই।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** প্রশ্নটা শুধু ভারতবর্ষের সাথেই যুক্ত আছে কিন্তু ভারতবর্ষের বাইরে পশ্চিমবাংলার বস্ত্র শিল্প একটা নব দিগন্ত খুলে দিয়েছে। ভারতবর্ষের বাইরে কোথাও আমাদের স্টল খুলেছেন কিনা, বা সেই রকম শো-রুম খোলার কোনও প্রস্তাব বিবেচনা করছেন কিনা, জানাবেন?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** রাজ্য সরকার নিজের উদ্যোগে এই ধরনের শো-রুম খুলতে পারেন না, ভারত সরকারের অনুমতি নিতে হয়। তবে সাধারণত যে সব জায়গায় ভারত সরকারের নিজস্ব উদ্যোগে একজিবিশন হচ্ছে সেখানে অংশ গ্রহণ করা হয়। একবার জাপানে অংশগ্রহণ করে ভাল ফল করা গেছে।

## কেলেঘাই ও হলদী নদী সংস্কার

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৩।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলার কেলেঘাই নদী ও হলদী নদী সংস্কারের পরিকল্পনার বিষয়টি কী অবস্থায় আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

কেলেঘাই নদী সংস্কারের পূর্বতন পরিকল্পনা সমাপ্ত হবার পর নূতন একটি পরিবর্ধিত পরিকল্পনা বর্তমানে রচনার পর্যায়ে আছে।

হলদী নদী সংস্কারের বিষয়ে কোনও পরিকল্পনা বর্তমানে নেই।

## হ্যাণ্ডলুম শিল্প প্রসারে কেন্দ্রীয় বরাদ্দ

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৫।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হ্যাণ্ডলুম শিল্পের প্রসারের জন্য কেন্দ্র কর্তৃক বাৎসরিক কত টাকা অনুদান হিসা রাজ্য সরকারকে দেওয়া হয়; এবং

(খ) উক্ত টাকা রাজ্য সরকারের পক্ষ থেকে কি কি ভাবে হ্যাণ্ডলুম শিল্পকে দেওয়া হয়

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার নির্দিষ্ট পরিমাণ টাকা অনুদান হিসাবে দেয় না, কিন্তু প্রকল্প ভিত্তি টাকা বরাদ্দ করেন।

(খ) হ্যাণ্ডলুম শিল্পের শিল্পীদের—

(১) গৃহ-তথা কর্মশালা নির্মাণ,

(২) প্রভিডেন্ট ফাণ্ড/থ্রীফট ফাণ্ড,

(৩) তাঁত ক্রয়/মেরামত/আধুনিকীকরণ,

(৪) জনতা বস্ত্র উৎপাদনে ভরতুকি,

(৫) তাঁত বস্ত্র বিক্রয়ে ছাড়,

(৬) প্রাথমিক সমবায় সমিতি সমূহের ম্যানেজারিয়াল অ্যাসিস্টান্স—ইত্যাদি প্রক বাবদ দেওয়া হয়।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** প্রতি বছর পূজা এবং বাংলা বছরের শেষাশেষি নাগাদ একা সাবসিডি দিয়ে থাকেন শো-রুমের সেলস কাউন্টারগুলিতে। কোন খাত থেকে এই টাব দেওয়া হয়—কেন্দ্রীয় সরকার দেয়, না রাজ্য সরকার দেয়?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এটা সাবসিডি নয়, এটাকে রিবেট বলা হয়। এই ভরতুকি ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা নীতি ছিল। সেটা হচ্ছে এই, প্রথমে বছরে ৬০ দিন ছিল তারপর সেটা কমে ৪৫ দিন হল। আগের বছর সেটাকে কমিয়ে ৩০ দিন পর্যন্ত করা হ এবং শতকরা ২০ ভাগ ভরতুকি ব্যবস্থা ছিল। এই ২০ ভাগ ভরতুকি দিয়ে দিলে তা শতকরা ১০ ভাগ রিইমবার্সমেন্ট করতেন। এই পদ্ধতি গত বছর তুলে দেবেন বলেছিলেন কিন্তু সেটা তুলতে পারেন নি। সেই জন্য এটা এবারের মার্চ মাস পর্যন্ত চালু আছে। তবে সেটা বছরে মাত্র ৩০ দিন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কেন্দ্রীয় সরকার ছাড়া রাজ্য সরকারের নিজস্ব কোনও ভরতুকির ব্যবস্থা আছে কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** হ্যাঁ, আমরা তো ১০ ভাগ দিয়ে থাকি। তাছাড়া যখন সুতোর দাম বাড়ে—যেমন গত বছর আমরা এই ভাবে ৭৫ লক্ষ টাকা দিয়েছি। তারপর জনত বস্ত্রের ব্যাপারে ১৯৮৮/৮৯ সালে আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে ১ কোটি ১০ লক্ষ টাকা ভরতুকি দিয়েছি।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা :** ভরতুকি দেবার ফলে কত সংখ্যক তাঁতী উপকৃত হচ্ছেন মাননীয় মন্ত্রী মহাশয় তার হিসাব দিতে পারবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** সাধারণত আমরা সমবায়গুলিকে এটা দিয়ে থাকি। ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শতকরা ৫০ ভাগ তাঁতশিল্পীকে আমরা সমবায়ে আনতে চাইছি। আমরা আশা করছি, পশ্চিমবঙ্গে ৮ লক্ষ যে তাঁতশিল্পী আছেন তাদের শতকরা ৫০ ভাগ এই সুযোগ পেয়ে থাকেন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** চাহিদা অনুযায়ী জনতা শাড়ির যোগান দেওয়া যায় না এবং অনেক ডিলার যে পরিমাণে চান সেই পরিমাণে পান না—মাননীয় মন্ত্রী মহাশয় এটা অবগত আছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এটা ঠিকই। পশ্চিমবঙ্গ সহ বিভিন্ন রাজ্যকে একটা কোটা বেঁধে দেওয়া আছে। এটা কেন্দ্রীয় সরকারের প্রকল্প। আমাদের ৫৫ মিলিয়ান মিটার গত বছর বরাদ্দ ছিল। সেই অনুযায়ী তৈরি হয় ও বিপনন হয়। স্বাভাবিকভাবেই পশ্চিমবাংলার সব চাহিদা তাতে মেটে না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** ২০ পারসেন্ট রিবেট ছাড়াও এম এল এ দের যে অতিরিক্ত ১০ পারসেন্ট রিবেট দেওয়া হয় সেটা কেন্দ্রীয় সরকার দেন, না, রাজ্য সরকার দেন মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** সেখানে একটা নির্দিষ্ট পরিমাণ টাকা—২৫০০ টাকার কথা উল্লেখ করা আছে দেখবেন। এম এল এ রা যাতে তাঁতবস্ত্র কিনতে উৎসাহী হ'ন সেজন্য এটা দেওয়া হয়। এটা তন্তুজ, তন্তুশ্রী—এরা নিজেরা দিয়ে থাকেন, রাজ্য সরকারকে এটা দিতে হয় না।

**শ্রী ননী কর :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে বসিরহাট মহকুমাতে গজ ও ব্যাণ্ডেজ তৈরি করাটা একটা প্রধান ব্যাপার। সেখানকার শ্রমিকরা তো শ্রমিকদের জন্য কোনও সুযোগই এখন পাচ্ছেন না। আপনি তাঁতশিল্পের এত প্রসার করছেন কিন্তু সেখানকার গজ ও ব্যাণ্ডেজ শিল্পীরা খুবই অসুবিধার মধ্যে আছেন। তারা যাতে ঠিকমতো কাজ করতে পারেন, তাদের তৈরি জিনিস যাতে ঠিকমতো বিক্রি হয়—সরকারি হাসপাতাল ইত্যাদিগুলিতে যাতে নেওয়া হয় সে বিষয়ে কোনও চিন্তা ভাবনা মন্ত্রী মহাশয় করেছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এ ব্যাপারে ২/৩ বার ওখানকার শিল্পীদের সঙ্গে আমরা আলোচনা করেছি। ওরা মোটা সূতো নিয়ে কাজ করতে অভ্যস্ত। ৮০ বা ১০০ সুতো নিয়ে কাজ করলে ধুতি, শাড়ি ইত্যাদি তৈরি করতে পারেন। আমরা বলেছি, গজ, ব্যাণ্ডেজ যাদের বিক্রি হচ্ছে না, অসুবিধায় পড়ছেন তারা লুঙ্গি গামছা ইত্যাদি যদি তৈরি করেন তাহলে সেগুলি তন্তুশ্রীর মাধ্যমে কিনে নিয়ে বাজারে বিক্রি করা যাবে—এইরকম আলোচনা চলছে।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল** ঃ আদার দ্যান জনতা ভ্যারাইটি অন্য যে সমস্ত শাড়ি তন্তুজ এবং তন্তুশ্রী তৈরি করেন তার একটা বিরাট বাজার রয়েছে। এবারে পূজার সময় দেখেছি বিশেষ করে তাঁতসিল্ক এবং ১০০/১৫০ টাকা দামের শাড়ি আপনারা সাপ্লাই দিতে পারেন নি। এর কারণ কি তা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায়** ঃ আপনাদের তো বললাম যে গত বছর সূতোর দাম ভীষণ বেড়ে গিয়েছিল। গত বছর তা সংগ্রহ করা কঠিন হয়ে পড়েছিল। তাদের বাঁচানোর জন্যই আমাদের গত বছর ১ কোটি ১০ লক্ষ টাকা ভরতুকি দিতে হয়েছিল।

**শ্রী মাধবেন্দু মহান্ত** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি অবগত আছেন যে জনতা বস্ত্রের মান দিন দিন কমে যাচ্ছে এবং এর রংও পাকা নয়, এই কাপড় কাচার পরে এর রং উঠে যাচ্ছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায়** ঃ এই রকম অভিযোগ ১/১টা পেয়েছি। এটা হচ্ছে একটা ক্রটি। আমরা সে জন্য ব্যবস্থা নিচ্ছি যাতে এই রকম না হয়। আর একজন সদস্য আবার বললেন যে জনতা বস্ত্রের চাহিদা কমে যাচ্ছে না, বরং চাহিদা বাড়ছে।

### সুবর্ণরেখা সেচ প্রকল্প

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫১।) **শ্রী দিলীপকুমার মজুমদার** ঃ ১৩ই মে, ১৯৮৭ তারিখের প্রশ্ন নং *৭৩ (অনুমোদিত প্রশ্ন *২০৮)-এর উত্তরের উল্লেখে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুবর্ণবেখা সেচ প্রকল্প ও সুবর্ণরেখা বন্যা-নিয়ন্ত্রণ প্রকল্প দুইটি বর্তমানে কি পর্যায়ে আছে;

(খ) বর্তমান হিসাবে, এই প্রকল্প দুইটিতে ব্যয়ের পরিমাণ কত হইবে;

(গ) তন্মধ্যে কেন্দ্রীয় সরকারের (১) ঋণ, (২) অনুদান হিসাবে সহায়তার পরিমাণ কত হইবে; এবং

(ঘ) প্রকল্প দুইটির কাজ কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ

(ক) ১, সুবর্ণরেখা সেচপ্রকল্প কেন্দ্রীয় পরিবেশ ও বন দপ্তরের ছাড়পত্র সাপেক্ষে প্ল্যানিং কমিশনের অনুমোদন লাভ করেছে। কেন্দ্রীয় পরিবেশ ও বন দপ্তরের ছাড়পত্র এখন পর্যন্ত পাওয়া যায় নি। এই প্রকল্পের কাজ শুরু করার জন্য সম্প্রতি একজন স্বতন্ত্র মুখ্যবাস্তুকার নিযুক্ত হয়েছেন।

২। সুবর্ণরেখা বন্যানিয়ন্ত্রণ প্রকল্প তৈরি করে কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদনের জন্য ১৯৭৪ সালে পেশ করা হয়েছে। প্রকল্পটি এখনও কেন্দ্রীয় জল পর্যদের বিবেচনাধীন রয়েছে।

(খ) ১। সুবর্ণরেখা সেচপ্রকল্পের আনুমানিক ব্যয় ২২৬.৮২ কোটি টাকা।

২। সুবর্ণরেখা বন্যা নিয়ন্ত্রণ প্রকল্পের ব্যয় (১৯৭৪ সালের মূল্যসূচক অনুসারে) ৩.৫১ কোটি টাকা।

(গ) এখনও কোনও প্রস্তাব নাই।

(ঘ) সেচপ্রকল্পটির মূল কাজ অষ্টম যোজনার পরে সময়সীমার মধ্যে শেষ করার প্রস্তাব আছে। বন্যা নিয়ন্ত্রণ প্রকল্পটির সম্বন্ধে এখনই কিছু বলা সম্ভব নয়।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সুবর্ণরেখা সেচ প্রকল্প যেটা ১৯৭৪ সালে পেশ করা হয়েছিল, সেই সেচ প্রকল্প পরে নূতন করে ঢেলে সাজানোর জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দেওয়া হয়েছিল। সেই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোনও করেস্পনডেন্স করা হয়েছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ইতিমধ্যে বেশ কিছু ঢেলে সাজানো হয়েছিল। আমরা যাতায়াত করেছি। আমি মন্ত্রী হিসাবে গেছি, অফিসাররা গেছেন। তারপরে আমাদের প্লানিং কমিশন-এর অনুমোদন আমরা পেয়েছি। এখনও মিনিস্ট্রি অব এনভায়রনমেন্ট অ্যাণ্ড ডিপার্টমেন্ট অব ফরেস্টের অনুমোদন পাওয়া বাকি আছে। তা সত্ত্বেও আমরা কাজ শুরু করেছি এবং কিছু টাকা এই ব্যাপারে অ্যালট করা হয়েছে। আমাদের আর্থিক ব্যবস্থা থেকে অর্গানাইজেশনাল সেট আপ শুরু হয়েছে।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই বাবদে কত টাকা চেয়েছেন। এই যে ২২৬ কোটি টাকা এবং ৩ কোটি টাকা খরচ হচ্ছে তার মধ্যে কত টাকা কেন্দ্রীয় সরকারের কাছে চেয়েছেন এবং কত টাকা নিজেদের সংস্থানে রেখেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমরা কেন্দ্রের কাছে পরে যাব। আমরা এখন নিজেরা করতে চাই। রাজ্য সরকারের সেই ক্ষমতা আছে বলে মনে করি। ইট ইজ ইন দি পাইপলাইন অব দি ওয়ার্ল্ড ব্যাঙ্ক অ্যাসিস্ট্যান্স। তারা দেবেন কি দেবেন না, আমরা নিশ্চয়ই অপেক্ষা করব। তবে আমাদের কাজকে আমাদের বাজেট থেকে, রাজ্য সরকারের টাকা থেকে, আমাদের ইরিগেশনের বাজেট থেকে খরচ করতে চাচ্ছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আমাদের পার্শ্ববর্তী কোনও একটা রাজ্যের সঙ্গে এই বিষয়ে কোনও বিরোধ আছে এবং সে জন্য এটা বিলম্ব হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথম দিকে কিছু পয়েন্টে বিবাদের একটা ব্যাপার ছিল। এখন মোটামুটি সেগুলি আমরা ক্লিয়ার করতে পেরেছি। সে জন্য কাজটা শুরু করতে পেরেছি।

**শ্রী অবনীভূষণ সতপতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি যে সুবর্ণরেখা

সেচ প্রকল্প কার্যকর হলে পশ্চিমবঙ্গে কত পরিমাণ জমিতে সেচ দেওয়া সম্ভব হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ৩ লক্ষ ২১ হাজার ১৩৫ একর জমিতে এবং মেদিনীপুরের ৭টি ব্লক এর দ্বারা উপকৃত হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ৮ম যোজনার শেষ ভাগে।

**বাঁকুড়া জেলার দক্ষিণাংশে ক্ষুদ্র ও কুটির শিল্প স্থাপন**

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৮।) **শ্রী রামপদ মাণ্ডি :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে বাঁকুড়া জেলার দক্ষিণাংশে ক্ষুদ্র ও কুটির শিল্প স্থাপনের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** হ্যাঁ,

[1-20 – 1-30 P.M.]

**শ্রী সুখেন্দু খাঁ :** বাঁকুড়া জেলার দক্ষিণাংশে ক্ষুদ্র ও কুটির শিল্প স্থাপনের জন্য কোনও পরিকল্পনা করেছেন কি না, তার উত্তরে আপনি হ্যাঁ বলেছেন। আমি জানতে চাইছি কী কী ধরনের শিল্প স্থাপনের কথা ভাবছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** ৩০ জন উদ্যোগীকে পাঁচ সপ্তাহের ট্রেনিং দেওয়া হচ্ছে। বিভিন্ন স্কীম সেখানে আছে। যেমন স্টোন ক্রাশিং, ফসফেট গ্রাইণ্ডিং, ব্রিক ম্যানুফ্যাকচারিং, অয়েল মিলস আর মেকানাইজড সাল লিফ প্লেট। এই কয়েকটা আমি বললাম, এছাড়া আরও ছোট ছোট আছে, যারা উদ্যোগী আছেন ঐ এলাকায়, তাদের দেওয়া হবে।

**শ্রী সুখেন্দু খাঁ :** বাঁকুড়া জেলার দক্ষিণাঞ্চলের বনাঞ্চলে সেখানে আপনি লাক্ষা শিল্প স্থাপনের কথা ভাবছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** সেটা লাভ জনক হবে না, লাক্ষা চাষটা আলাদা ভাবে হবে। সুতরাং ওখানে লাক্ষা শিল্প স্থাপনের কথা ভাবা হচ্ছে না।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, বাঁকুড়া ছাড়া ধরুন আরও অনেক পিছিয়ে পড়া এলাকা আছে, যেমন দক্ষিণ-পরগনার বিস্তীর্ণ অঞ্চলে, ঐ সব জায়গায় ক্ষুদ্র ও কুটির শিল্প স্থাপন করার ব্যবস্থা করছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** হ্যাঁ, নিশ্চয়ই, আমরা দক্ষিণ ২৪ পরগনার ব্যাপারে চিন্তা ভাবনা করছি।

**মিঃ স্পিকার ঃ** এ বিষয়ে আপনি নোটিশ দেবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই প্রশ্নটার উপর এবারেও হেল্ড ওভার হল। আপনি রেকর্ড দেখবেন ১১/৫/৮৭ তারিখে উত্তর দেওয়া হয়নি, টাইম নেওয়া হয়েছে, হেল্ড ওভার হয়েছে, ১৪/৩/৮৮ তারিখে উত্তর দেওয়া হয়নি, হেল্ড ওভার হয়েছে, ৫/৯/৮৮ তারিখে উত্তর দেওয়া হয়নি, হেল্ড ওভার হয়েছে। ফরে ডেলিবারেটলি এই ভাবে মেমবারদের রাইটস কার্টেল করা হচ্ছে। আমি আপনার কাছে প্রোটেকশন চাইছি, দিস ইজ ভেরি সিরিয়াস কোশ্চেন, গভর্নমেন্ট একটা এনকোয়ারি কমিটি করেছে দু'বছর ধরে প্রশ্ন করে আসছি, দিস ইজ দি ফোর্থ টাইম, কিন্তু উইদাউট রাইম অ্যাণ্ড রিজন কোনও উত্তর দেওয়া হচ্ছে না। আমি আপনাকে রেকর্ড দেখালাম, শুধু হেল্ড ওভার করা হচ্ছে, ডেলিবারেটলি মেমবারের রাইট কার্টেল করা হচ্ছে, আমি আপনার প্রোটেকশন সিক করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে জিজ্ঞাসা করেছিলাম, উনি বললেন বিষয়টা হাইকোর্টের বিচারাধীন আছে, এটা সাব জুডিস।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কবে কেস হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** ওটা আপনি পরে কোয়েশ্চেন করে জানতে চাইবেন কবে কোর্ট কেস হয়েছে।

### কংসাবতী স্পিনিং মিল

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৫।) **শ্রী নবনী বাউরী ঃ** ২০শে এপ্রিল, ১৯৮৮ তারিখের প্রশ্ন নং *৫৬৭ (অনুমোদিত প্রশ্ন নং *২০৮৫)-এর উত্তরের ধারাবাহিকতার কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় কংসাবতী স্পিনিং মিলটির কাজ বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) কবে নাগাদ ইহার কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

(ক) নির্মাণের কাজ দ্রুত গতিতে চলছে।

(খ) নির্দিষ্ট পরিমাণ টাকা এবং যন্ত্রপাতি বরাদ্দ হলে ১৯৮৯ সালের ডিসেম্বর মাসে শেষ হবে বলে আশা করা যায়।

**শ্রী নবনী বাউরী ঃ** এই প্রকল্পটি বাস্তবায়িত হলে মোট কত জন বেকারের এখানে কর্মসংস্থান হবে বলে আশা করা যায়?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** প্রথম পর্যায়ে ২০০ জনের মতো শ্রমিক নিয়োগ করে সুতো উৎপাদন করা হবে।

**শ্রী নবনী বাউরী ঃ** এই প্রকল্প থেকে বৎসরে আনুমানিক কত সুতো উৎপাদন হবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এটা জানতে হলে আমাকে নোটিশ দিতে হবে। কারণ এটা এখনও কনস্ট্রাকশন স্টেজে আছে, প্রকল্পটি রূপায়িত হচ্ছে। অতএব ডিটেলস জানতে হলে নোটিশ দিতে হবে।

**শ্রী তরুণ চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই প্রকল্পটি রূপায়িত করার ক্ষেত্রে জলের একটা সমস্যা ছিল, সেই সমস্যাটি কি মিটেছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** হ্যাঁ, প্রথম দিকে জলের সমস্যা ছিল। বলা হয়েছিল ডিপ টিউবওয়েল করে জল পাওয়া যাবে, কিন্তু পরবর্তীকালে দেখা গেল যে, ডিপ টিউবওয়েল থেকে কার্যত জল পাওয়া যাচ্ছে না। তখন দামোদর থেকে মিল পর্যন্ত সম্পূর্ণ লাইন টেনে জলের ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** অসম মাসুল সমীকরণের জন্য আমাদের রাজ্যের বহু কটন স্পিনিং মিল বন্ধ হয়ে গিয়েছে। এই অবস্থায় আবার নতুন করে কেন কটন স্পিনিং মিল তৈরি হচ্ছে? এটা কি সিন্থেটিক কটন তৈরির মিল হবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন। আমাদের তাঁত শিল্পে সুতো সরবরাহ করার জন্য শ্রীরামপুরে, কল্যাণীতে এবং পশ্চিম-দিনাজপুরে স্পিনিং মিল আছে। এবং সেগুলি সবই রাজ্য সরকারের নিজস্ব মিল। সেই মিলগুলির অনুরূপ আরও দুটো স্পিনিং মিল করা হচ্ছে। তারই একটা হচ্ছে এই কংসাবতী স্পিনিং মিল। এই নতুন মিল গুলি করার উদ্দেশ্য হচ্ছে, আমাদের তাঁত শিল্পকে সুতো সরবরাহ করা। মাসুল সমীকরণ নীতির ফলে আমাদের উড়িষ্যা এবং অন্ধ্রর চেয়ে অনেক বেশি দামে বাইরে থেকে সুতো আনতে হয় এবং সব সময়ে বাইরে থেকে সরবরাহ ঠিকমতো না পাওয়ার ফলে আমাদের তাঁত শিল্পের অসুবিধা হয়। তাঁত শিল্প তথা তাঁত শিল্পীদের কাছে সুতোর সরবরাহ ঠিক রাখার উদ্দেশ্য নিয়েই এই মিলগুলি করা হচ্ছে।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** সেটা তো কল্যাণীতেই করতে পারতেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** কল্যাণী স্পিনিং মিলের যা ক্ষমতা তাতে তার পক্ষে অত সুতো তৈরি করা সম্ভব নয়। সুতরাং সেই হিসাব করেই এই মিল করা হচ্ছে।

**শ্রী ননী কর ঃ** বর্তমানে গভর্নমেন্টের যে স্পিনিং মিলগুলি আছে সেগুলি সব সুতো তৈরি করতে পারছে না বলেই নতুন স্পিনিং মিল করা হচ্ছে। এখন এই স্পিনিং মিলগুলি করার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার অনুমোদন দেবেন, কি দেবেন না, সেটা অন্য কথা। কিন্তু আমাদের যে স্পিনিং মিলগুলি আছে সেগুলির এক্সটেনশন কি সম্ভব নয়? যেমন কল্যাণী স্পিনিং মিলে নতুন মেশিন-পত্র বসিয়ে তাকে তো বাড়ানো যায়। এই মিলগুলি করার ফলে সেই পথ কি খানিকটা বন্ধ হয়ে যাচ্ছে না? সরকারি মিলগুলিতে যে সুতো প্রডাকশন হয় সেই সুতো মন্ত্রী মহাশয়ের ডিপার্টমেন্ট যখন কেনেন তখন কি বাজার দামেই কেনেন?

হ্যাণ্ডলুম ইণ্ডাষ্ট্রিগুলি কি বাজার দামের চেয়ে কম দামে সুতো পায়? যদি তা পেয়ে থাকে তাহলে তো লোকসান বেড়ে যায়। এগুলো সব রিলেটেড ব্যাপার। সস্তায় দিতে গিয়ে অনেক সময় দেখা যায় কস্টিং হয় না। অতএব এই অবস্থায় একজিসটিং স্পিনিং মিলগুলিকে এক্সপাণ্ড করে প্রোডাকশন কি বাড়ানো যায় না?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এ ক্ষেত্রে দুটো বিষয় আছে। একটা হচ্ছে আমাদের রাজ্যের তাঁত শিল্পের জন্য যত সুতোর প্রয়োজন তার মাত্র ১০ ভাগ আমরা পশ্চিম বাংলায় এখন পর্যন্ত উৎপাদন করতে পারি, আর ৯০ ভাগই বাইরে থেকে আনতে হয়। সেই কারণেই আমি বলছি যে, আমাদের যতগুলি মিল আছে ততগুলি আমাদের শুধু মাত্র তাঁত শিল্পের জন্য পর্যাপ্ত নয়। সুতরাং সেগুলোর এক্সপান্ড হলে আমার আপত্তি নেই। সেগুলোর এক্সপান্সন হতে পারে। তা সত্ত্বেও সুতোর ব্যাপারে আমাদের একটা কমিটি আছে, সেই কমিটিতে মিল গুলির সঙ্গে আমাদের দপ্তর বসে এ বিষয়ে আলোচনা করেন। মিলগুলি যাতে ক্ষতিগ্রস্ত না হয় তার জন্য আলোচনা হয়। কিন্তু ব্যাপার হচ্ছে, হ্যাণ্ডলুম সেক্টরে সুতোর দাম বাড়িয়ে দেওয়া হলে মোটা কাপড় আর বিক্রি হবে না। ফলে আমাদের তাঁত শিল্প এবং তাঁত শিল্পীদের বাঁচাবার জন্য যে পরিকল্পনা আছে তা ক্ষতিগ্রস্ত হবে। সেই কারণে মিলিতভাবে আলোচনা করে ধার্য হয়।

**মিঃ স্পিকার ঃ** আমি আগে বলেছিলাম ৫৯ প্রশ্নটি, প্রবুদ্ধ লাহার প্রশ্নটি হেল্ড ওভার, কিন্তু আমি দেখছি যে, এই কোয়েশ্চেনটি হেল্ড ওভার করার জন্য আমার কাছে কোনও চিঠি আসে নি। সুতরাং ওটা হবে।

### ডি ভি সি পরিচালিত ক্যানেলগুলি হইতে ক্যানেল ট্যাক্স আদায়

***৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯১।) শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডি ভি সি পরিচালিত ক্যানেলগুলি হইতে সেচের জল সরবরাহের জন্য ১৯৮৭-৮৮ সালে কত পরিমাণ ক্যানেল ট্যাক্স—

(১) আদায় করা হয়েছে,

(২) বকেয়া আছে, এবং

(খ) উক্ত বকেয়ার কারণ কি কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) (১) ৩২,৫০,৭০৮.০০ টাকা আদায় করা হয়েছে।

(২) ৭৬,৪২,৯৯৯.৮৫ টাকা বকেয়া আছে।

(খ) প্রাকৃতিক দুর্যোগ যেমন বন্যা, ট্যাক্স আদায়ের ব্যাপারে জটিলতা সংক্রান্ত কোর্টকেস,

মালিকানা পরিবর্তনের যথাযথ নথি সময়মতো না পাওয়া এবং অধিকাংশ করদাতাদের কর দানের অনীহা।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে হ্যাঁ, টাকা বাকি আছে এবং তারজন্য তিনি কারণগুলি বলেছেন। কিন্তু আমি যে এলাকায় আছি সেই এলাকায় ক্যানেলের জল যায়। আমি লক্ষ্য করেছি অনীহা নেই। যে সমস্ত জায়গাগুলি ইরিগেটেড ল্যাণ্ড বলে সাব্যস্ত হয়েছে সেখানে প্রকৃত অর্থে জল যায় না এবং সেখানে ক্যানেলও নেই। এই সম্পর্কে আপনি কি ভেবেছেন এবং কিভাবে তার ব্যবস্থা নেওয়া হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য যা বলেছেন আমি তাঁর সঙ্গে সহমত। আমি যে কারণগুলি বললাম তার চেয়েও সবচেয়ে বড় কারণ হচ্ছে, আমাদের যে সমস্ত প্রোজেক্টগুলি হয়েছে সেই প্রোজেক্টগুলিতে জল দেবার যে পদ্ধতি আছে আমাদের সেচের পরিভাষায় বলে গ্রাভিটেশন ইনানডেশন মেথড। আসলে যে কন্ট্রোল ডিভাইস থাকা উচিত কোথায় জল যাচ্ছে, কোথায় জল যাওয়া উচিত, কোথায় যাচ্ছে না—সেই পদ্ধতি আমরা চালু করতে পারিনি, অর্থাৎ আধুনিকীকরণের প্রয়োজন মডার্নাইজেশন অফ অল দি প্রোজেক্টস ময়ূরাক্ষী, কংসাবতী, ডি ভি সিতে হওয়া প্রয়োজন। কোথায় জল যাবে না, কোথায় যাওয়া উচিত নয়, কোথায় জল যাবে এবং সেটার নিরূপণের জন্য কন্ট্রোল ডিভাইস যদি না থাকে তাহলে হয় না। সেই কন্ট্রোল ডিভাইসের জন্য আমরা অগ্রসর হচ্ছি, ইতিমধ্যে আমরা কিছুটা অগ্রসর হয়েছি। এ ব্যাপারে ২০ লক্ষ টাকা বাকি আছে। আগামী বছরে পরিস্থিতির উন্নতি করতে পারব বলে আশা করি।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে তিনি ইতিমধ্যেই প্রসিড করেছেন। ইরিগেশনের যে সিস্টেম আছে তাতে রেভেনিউ কালেক্টরের সঙ্গে পরামর্শ করে ট্যাক্স আদায়ের ক্ষেত্রে যে অনাদায়ী টাকা পড়ে আছে সেই সম্পর্কে কিছু ভাবনা-চিন্তা করছেন যে হ্যাঁ যে জায়গাগুলি জল পায় সেগুলি ভেরিফিকেশন করে প্লট-ওয়াইজ যাতে ইমিডিয়েট কিছু ট্যাক্স আদায় হয় তারজন্য চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** কোর্ট কেস যেগুলি আছে সেগুলি ছাড়া যেগুলিতে জল গেছে সেগুলি নিশ্চয়ই দেখব।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** ডি ভি সির টেল এ্যাণ্ড-এ যে এলাকাগুলি আছে সেই এলাকায় যখন বন্যা হয় তখন জল পায়, এছাড়া সেখানে ক্যানেলের জল যায় না। অথচ জল না যাওয়া সত্ত্বেও ক্যানেলের ট্যাক্স আদায় করার চেষ্টা হচ্ছে। এর ফলে সেখানে অশান্তি হচ্ছে, চাষীরা ট্যাক্স দিতে চাচ্ছে না অথচ তহশিলদাররা ট্যাক্স চাচ্ছে। এই সম্পর্কে কিছু ভেবেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** কিছুক্ষণ আগে মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন আমি তাঁর উত্তর দিয়েছি। এখানেও সেই কথা প্রযোজ্য।

**শ্রী তরুণ চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, দুর্গাপুর থানা এলাকায় একটা বিরাট অংশ সেখানে সেচ এলাকা বলে চিহ্নিত হয়ে আছে দীর্ঘদিন ধরে অর্থাৎ ১৯৭৭ সালের আগে থেকে। এরফলে সেখানে বিভিন্ন রকম গোলমাল হয়েছে। জমির মালিকানা থেকে আরম্ভ করে বকেয়া খাজনা থেকে আরম্ভ করে নানারকম গোলমাল সেখানে হচ্ছে বিশেষত, লাউদোহা থানা এবং দুর্গাপুর থানার একটা বিরাট অংশ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি যে প্রশ্নটি করেছেন ইতিমধ্যেই এ ব্যাপারে দৃষ্টি আকৃষ্ট হয়েছে অর্থাৎ নজরে এসেছে। আমি বিষয়টি দেখবার চেষ্টা করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, জল কোনটায় যাচ্ছে, কোনটায় যাচ্ছে না, কিন্তু আমরা দেখছি ডেভেলপমেন্ট অ্যাক্ট অনুসারে যে মৌজায় জল একটুও যায় না সেখানেও ট্যাক্স দিতে হবে, আপনি এই অ্যাক্টটার একটু পরিবর্তন করার চেষ্টা করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** অ্যাক্ট পরিবর্তনের চেষ্টা করা হচ্ছে।

**শ্রী সুখেন্দু খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই ক্যানেল কর আদায়ের যে পদ্ধতিটা আছে, এটা পরিবর্তনের জন্য কোনওরকম চিন্তা ভাবনা করছেন কিনা? কারণ আমাদের ওখানে ক্যানেল কর আদায়ের জন্য যে সব জিল্লাদার আছেন তাঁরা সংখ্যায় কম এবং তাঁরা এক জায়গায় বসে থাকেন, কোনও রকম মুভমেন্ট করেন না, ফলে যাঁরা ক্যানেল কর দিতে আসেন তাঁরা ঠিকমতো সময়ে তাঁদের দেখা পাননা আর যাঁরা দেন না তাঁদের তো প্রশ্ন ওঠে না। এই ব্যবস্থা পরিবর্তনের জন্য কোনও রকম চিন্তা ভাবনা করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** শুধুমাত্র বিভাগীয় কর্মচারীর উপর নির্ভর না করে আমরা ত্রি স্তর পঞ্চায়েতকে এই ব্যাপারে ইনভলভ করার কথা বলেছি। ১৯৮৪ সাল থেকে লিখিত থাকলেও এখন সে ব্যবস্থা পুরোপুরি চালু করা যায় নি সে ব্যবস্থা চালু হলে কালেকশনের রেট ঠিক করে আদায়ের সুব্যবস্থা করতে পারব।

### "তিস্তা প্রকল্প"

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুযায়ী "তিস্তা" প্রকল্পের কাজ বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

তিস্তা নদীর দক্ষিণ তীরে ৭,৫০,০০০ একর ও বামতীরে ৯৫,০০০ একর মোট ৮,৪৫,০০০ একর জমি সেচসেবিত করার লক্ষ্যে 'তিস্তা' প্রকল্পের প্রথম উপস্তরের কাজ হাতে নেওয়া হয়েছে। এই উপস্তরের প্রধান প্রধান কাজগুলির অগ্রগতির পরিস্থিতি নিম্নরূপ ঃ

(১) তিস্তা ব্যারেজের কাজ পুরোপুরি শেষ হয়েছে;

(২) তিস্তা-মহানন্দা সংযোগ খালের মাটি কাটার কাজ সম্পূর্ণ হয়েছে। খাল অন্তবর্তী ৩২টি স্ট্রাকচারের মধ্যে ২৪টির কাজ শেষ হয়েছে ও ৮টির কাজ চলছে;

(৩) তিস্তা জলঢাকা প্রধান খালের কাজ শুরু করা যায়নি বন বিভাগের অধীনস্থ জমি না পাওয়ার জন্য।

(৪) মহানন্দা ব্যারেজের মূল কাজ শেষ। অ্যাফ্ল্যাক্স বাঁধের কাজ চলছে;

(৫) মহানন্দা প্রধান খালের ৩২.৮৫ কি মি মধ্যে ২০ কি মি পর্যন্ত মাটি কাটার কাজ শেষ হয়েছে;

(৬) ডাউক-নাগার প্রধান খালের ৮১.৮৫ কি মি এর মধ্যে ১৪.৫২ কি মি এর কাজ সম্পূর্ণরূপে শেষ হয়েছে। ৬৩ কি মি পর্যন্ত পরবর্তী পর্যায়ের কাজ চলছে।

(৭) ডাউক ব্যারেজের মূল কাজ শেষ হয়েছে; অ্যাফ্ল্যাক্স বাঁধের কাজ চলছে;

(৮) নাগর অ্যাকুইডাক্টের প্রাথমিক নক্সা তৈরির কাজ শেষ হয়েছে। বিশদ নক্সা তৈরির কাজ চলছে।

(৯) নাগর-ট্যাঙ্গন প্রধান খালের কাজ অষ্টম যোজনা কালে হাতে নেওয়ার প্রস্তাব আছে।

এছাড়া বিভিন্ন প্রধান খাল ও তিস্তা-মহানন্দা সংযোগ খালের মোট ১০টি শাখাখালের কাজ শুরু হয়েছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি তিস্তা প্রকল্পের মোট বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত এবং এর জন্য কত অর্থ কেন্দ্রীয় সরকার ব্যয় করেন এবং কত অর্থ রাজ্য সরকার ব্যয় করেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এর উত্তর বহুবার দিয়েছি, তবু মাননীয় সদস্যের অবগতির জন্য বলছি যে, এখন পর্যন্ত ২৫০ কোটি টাকা খরচ হয়েছে, তার প্রায় সমস্তটাই রাজ্য সরকার খরচ করেছেন। ১৫ কোটি টাকা অ্যাসিস্টেন্ট সেস হিসাবে সেন্ট্রালের কাছ থেকে পাওয়া গেছে তাও আবার পরে শোধ করে দিতে হবে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** তিস্তা, জলঢাকা প্রধান খালের কাজ শুরু করা যায় নি, কারণ বনবিভাগের কাছ থেকে জমি না পাওয়ার জন্য, আপনি এই ব্যাপারে বনবিভাগের সঙ্গে কি কোনও কথাবার্তা বলেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এ ব্যাপারে ইতিমধ্যে আমি এবং মাননীয় পঞ্চায়েত মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় ২/৩ বার সভা করেছি। সেখানকার উচ্চপদস্ত কর্মচারী, ম্যাজিস্ট্রেট, এ ডি এম এল আর আমাদের সেচ দপ্তরের ইঞ্জিনিয়ার সকলে মিলে মিটিং করে অনেক জিনিস, শর্টআউট করে আস্তে আস্তে সুরাহা করতে পারব বলে আশা করছি।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী সুধন রাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তিস্তার বাম তীরে খাল খননের ব্যাপারে জমি অধিগ্রহণের কাজ শেষ হয়েছে কিনা; যে সমস্ত জমি অধিগ্রহণ করা হয়েছে তারজন্য মালিকদের ক্ষতিপূরণের টাকা দেওয়া হয়েছে কিনা; যদি দেওয়া হয়ে থাকে তাহলে তা নিয়ে কোনও বিরোধ সৃষ্টি হয়েছে কিনা এবং তারজন্য খাল খননের কাজ ব্যাহত হচ্ছে কিনা; এবং বন বিভাগের যে জমি খাল খননের জন্য প্রয়োজন তা প্রাপ্তির ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও অনুমোদন পেয়েছেন কিনা? আমি তিস্তার বাম তীর বলতে উত্তর দিক বুঝাচ্ছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** তিস্তার বাম তীরে জলপাইগুড়ি এবং কুচবিহার জেলা রয়েছে এবং সেখানে জমি অধিগ্রহণের কাজ শুরু হয়েছে। সেখানে বন বিভাগের কাছ থেকে ক্লিয়ারেন্স পেয়েছি। বাকি জমি পাবার ক্ষেত্রে চেষ্টা করা হচ্ছে। এ-ব্যাপারে অতি সম্প্রতি সমস্ত ডিপার্টমেন্টের সঙ্গে পাঁচ-ছয় দিন আগে আলোচনা হয়েছে। আশা করছি বন বিভাগ থেকে এই ব্যাপারে অনুমোদন পাব। এবং কিছু কাজ শুরু করতে পারব। ওদিকে কাজ ত্বরান্বিত করবার জন্য বিশেষ করে ডিজাইন বিভাগে ইঞ্জিনিয়ার যা কম ছিল সে ক্ষেত্রে ছয়জন ইঞ্জিনিয়ারকে প্রেস করে দিয়েছি। আশা করছি বাম তীরের কাজ শুরু করতে পারব।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** তিস্তা প্রকল্পের অধীনে যে ড্যাম করা হবে তার বর্তমান পোজিশন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ড্যামের কাজটা পরে হবে। ড্যাম, ব্যারেজ, রিজার্ভার—এগুলোকে অনেক সময় এক করে ফেলেন অনেকে। আপাতত সেখানে দুটি ব্যারেজ তৈরি হয়ে গেছে এবং আরও কয়েকটি তৈরি হচ্ছে। আপাতত উপরে কোনও ড্যাম তৈরি করবার কোনও পরিকল্পনা নেই। দ্বিতীয় পর্যায়ে সেটা চিন্তা করা হবে।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** ড্যাম এবং ব্যারেজের মধ্যে পার্থক্য কি এবং তিস্তার কোনটা ড্যাম এবং কোনটাই বা ব্যারেজ?

**মিঃ স্পিকার :** না, না, এই প্রশ্নের উত্তর এখানে হবে না।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন তার থেকে প্রথমত আমি যা বুঝেছি, তিস্তার বাঁদিকের কাজ শুরু হয়নি কারণ বন বিভাগের জমি নিয়ে সেখানে অসুবিধা রয়েছে। কিন্তু ঐ প্রকল্প তৈরি হলে সেখানকার ৯৫ হাজার একর জমি চাষের আওতায় আসবে। আমার জিজ্ঞাস্য, ঐ ৯৫ হাজার একর জমি কোনও কোনও ব্লকের অন্তর্গত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এই মুহুর্তে সেটা বলতে পারছি না, তবে জমিগুলি জলপাইগুড়ি এবং কুচবিহার জেলার অন্তর্গত।

**শ্রী ননী কর :** মাননীয় মন্ত্রী মহাশয় তিস্তা প্রকল্পের ড্যামটি পরে করবেন বলে জানালেন। কিন্তু তিস্তা ড্যাম তৈরির পরিকল্পনা ১৯৪৪ সালের পরিকল্পনা। বর্তমানে এই

ব্যাপারে সিকিম গভর্নমেন্টের সঙ্গে যোগাযোগ করবার ব্যাপারটা রয়েছে। আমার জিজ্ঞাস্য, এই ব্যাপারে সিকিম গভর্নমেন্টের সঙ্গে যোগাযোগ করেছেন কিনা। ঐ ড্যামটি না হলে জলের অসুবিধা হবে, কিন্তু আমি সেই প্রশ্নে যাচ্ছি না। ১৯৪৪ সালের একটি পরিকল্পনা এবং সেই পরিকল্পনা অনুযায়ী তিস্তা প্রকল্পের কাজটা হচ্ছে। ১৯৫২ সালে এটা ন্যাশনাল প্রোজেক্ট হিসাবে তখনকার প্ল্যানিং কমিশনের অ্যাকসেপ্ট করবার কথা ছিল, কিন্তু তারপর অতীতের রাজ্য সরকার এবং বর্তমান রাজ্য সরকার এটাকে ন্যাশনাল প্রোজেক্ট হিসাবে গ্রহণ করে তারজন্য টাকা-পয়সা দেবার বিষয়ে ভারত সরকারের কাছে দাবি উত্থাপন করেছেন কিনা এবং করে থাকলে তার ফলাফল কি? আপনি ১৫ কোটি টাকা ধার হিসাবে পেয়েছেন, কিন্তু ১৯৪৪ সালে সমস্ত প্রোজেক্টটা তদানিন্তন প্ল্যানিং কমিশন গ্রহণ করে নেয়। তারপর বড় বড় সবপ্রকল্প হল, কিন্তু তিস্তা প্রকল্প, যার সঙ্গে পশ্চিমবঙ্গের পাঁচটি জেলা জড়িত, এত বড় একটা প্রকল্প সম্পর্কে কেন্দ্রীয় সরকার এখনও দায়িত্ব গ্রহণ করলেন না কেন জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** কেন্দ্রীয় সরকার কেন গ্রহণ করলেন না এর উত্তর উনি কি করে দেবেন?

**শ্রী ননী কর ঃ** আমি জানতে চাইছি এই ব্যাপারে রাজ্য সরকার কি জানিয়েছেন এবং কেন্দ্র তার জবাব কি দিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ননী বাবু যেটা জানতে চেয়েছেন সেই ব্যাপারে বলি এই ব্যাপারে ৩/৪ বার কেন্দ্রীয় সরকারকে জানানো হয়েছে, কিন্তু তার কোনও ফল হয় নি। ননীবাবু সঠিক ভাবেই বলেছেন যে সময় তিস্তা ব্যারেজের কাজ শুরু হয় সেই সময় অন্ধ্রে এবং গুজরাটে এই ধরনের বড় পরিকল্পনা নেওয়া হয়। তিস্তা প্রোজেক্ট হচ্ছে ভারতবর্ষের দ্বিতীয় বৃহত্তম প্রোজেক্ট—ভাকরানাঙ্গাল হল প্রথম। কেন্দ্রীয় সরকার অন্ধ্র এবং গুজরাটের কাছে সহযোগিতার হাত প্রসারিত করেছেন আমাদের সঙ্গে করেন নি।

### ময়ূরাক্ষী সেচ প্রকল্পের ফলে বন্যা

***৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০৩।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রতিবৎসর বর্ষাকালে ময়ূরাক্ষী সেচ প্রকল্পের বিভিন্ন জলাধার হইতে প্রচুর পরিমাণ জল নদীতে ছাড়িয়া দেওয়া হয়—যার ফলে ঐসকল জলাধারের নিম্নাঞ্চল বন্যায় ক্ষতিগ্রস্ত হয়, অথচ পরিকল্পনার অভাবে ঐ এলাকার বহু অঞ্চলে বোরো ও রবি মরশুমে সেচের জল সরবরাহ করা সম্ভব হইতেছে না; এবং

(খ) সত্য হইলে, এই ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন/করিতেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** আমি যে প্রশ্নটি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে করেছি সেটা হল বীরভূম জেলায় মৌরাক্ষি প্রকল্পে সেচের অধীনে জমি এবং হাজার হাজার চাষীর লক্ষ লক্ষ একর জমির ফসল উৎপাদনের ব্যাপার নিয়ে। আপনি তার উত্তর এক কথায় দিলেন, না। এই মৌরাক্ষী সেচ প্রকল্পের অধীনে—এই ড্যাম এবং ব্যারেজ নিয়ে যে কথা উঠেছিল—একটা তিলপাড়া ব্যারেজ আছে, একটা দেউচ্য ব্যারেজ আছে এবং একটা ব্রাহ্মণী ব্যারেজ আছে। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন এই তিনটি ব্যারেজ থেকে বর্ষাকালে প্রচুর পরিমাণে জল ছেড়ে দেওয়া হয় এই কথা এই বিধানসভায় ২/১ বার উঠেছে যে এই জল ছেড়ে দেওয়ার ফলে জলের প্রাচুর্যে বন্যা হয়। এখন এই ছোট জলধারাগুলির মধ্যে যদি মিনি ড্যাম করে জল ধরে রাখা যায় তাহলে বীরভূম জেলার চাষীরা অনেক উপকৃত হবে। বোরো চাষের সময় আপনি একটু-আধটু নৈবেদ্যর মতো জল দেন সেটা না হয়ে আরও ভাল জল পাওয়া যাবে। এই সম্পর্কে আপনার চিন্তাভাবনা কী?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় প্রবীণ সদস্য শ্রী শশাঙ্কশেখর মণ্ডল দুঃখের সঙ্গে যে কথা বললেন তার সঙ্গে আমি একমত। তবে মাননীয় সদস্য যদি প্রশ্নটা ঘুরিয়ে করতেন তাহলে ভাল হত, আমি সেইমতো উত্তর দিতে পারতাম। উনি যদি প্রশ্নটা এই ভাবে করতেন যে জল কি ভাবে ছাড়া হয়, কেন হয় তাহলে আমি বিষদ ভাবে উত্তর দিতে পারতাম। তা হলেও মাননীয় সদস্য বলবেন বলে আমি প্রস্তুত ছিলাম। প্রশ্নটা এমনভাবে করা হয়েছে তার জন্য উত্তরটা শর্টকাট করে দিতে হয়েছে। যাইহোক এই বিতর্কে আমি যেতে চাই না, মাননীয় সদস্য যখন প্রশ্ন করেছেন তার উত্তর দেওয়া আমার কর্তব্য। প্রথমত হচ্ছে সাধারণ ভাবে বীরভূম এবং মুর্শিদাবাদ কান্দি মহকুমায় একটা চলতি ধারণা আছে যে মৌরাক্ষির জল ছেড়ে দিলে সেখানে বন্যা হয়। ধারণাটা যে ঠিক এই বিষয়ে কোনও সন্দেহ নেই। তবে একটা গ্রেড অপারেশন রুল আছে সেই রুল অনুযায়ী ডাউন স্ট্রিমে জল ছেড়ে দিতে হয়। সিজিনে যখন ব্যারেজে জল বেশি হয়ে যায় তখন জল ছাড়তে হয়। একটা বড় বিপদ থেকে বাঁচার জন্য একটু ছোট ক্ষতিকে আমাদের মেনে নিতে হয়। এই জল সম্পূর্ণ ভাবে ধরে রাখলে একটা বিরাট ক্ষতির সম্ভাবনা থেকে যায়, সেই জন্য ডাউনস্ট্রিমে জল ছাড়তে বাধ্য হয়। এই পথ ছাড়া এই মুহূর্তে আমাদের বাঁচবার আর কোনও উপায় নেই।

[1-50 – 2-00 P.M.]

মাননীয় সদস্যের দ্বিতীয় প্রশ্নটি সবচেয়ে গুরুত্বপূর্ণ। তবে আপনি এবং বীরভূম জেলা থেকে নির্বাচিত সদস্য, মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্পর্কে আমাকে কয়েকবার বলেছেন। গোটা পরিকল্পনাটি ১০ বছর যাবত চাপা পড়ে রয়েছে। নুনবিল-সিদ্ধেশ্বরী, প্রকল্পটি চালু হলে আমি দেখেছি যে বীরভূম জেলার একটা বিস্তীর্ণ এলাকা সেচ-সেবিত হবে এবং বীরভূম এবং কান্দী মহকুমার বিস্তীর্ণ এলাকা বন্যার হাত থেকে রক্ষা পাবে। আমি ইতিপূর্বে কান্দী মাস্টার প্লান সম্পর্কে বহুবার বলেছি। এটি বাস্তবতা বর্জিত অবস্থায় বহু দিন যাবত পড়ে ছিল। এটি বহু দিন যাবত দৃষ্টির বাইরে থেকে গিয়েছিল। এটি নিয়ে নতুন ভাবে যদি চিন্তা করা হয়, তাহলে কান্দী মাস্টার প্লান নিকট ভবিষ্যতে বা দূর ভবিষ্যতে হওয়ার সম্ভাবনা নেই। তাহলে আমাদের মনে বিকল্প কি? বিকল্প খুঁজতে গিয়ে দেখা গেল, সিদ্ধেশ্বরী-নুনবিল প্রকল্পটি যদি ঠিক

ভাবে রূপায়িত হয়, তাহলে বীরভূম জেলা এবং মুর্শিদাবাদ জেলার বড় অংশ বন্যার হাত থেকে রক্ষা পাবে। প্রকল্পটি প্রায় ১০ বছর যাবৎ চাপা পড়ে ছিল। সাম্প্রতিককালে আমি বিষয়টি দেখার পরে, ওখানকার জেলা পরিষদ, পঞ্চায়েতের সদস্যবৃন্দ, বিশেষ করে ভক্তিবাবু বলার পরে আমি দিল্লির নেতৃবৃন্দের সাথে কথা বলেছি। বর্তমানে প্রকল্পটির সার্ভে ওয়ার্ক এবং অন্যান্য ওয়ার্কস হচ্ছে। দিল্লিতে আমার সাথে কথা হয়েছে যে আগামী ছ'মাসের মধ্যে এর ক্লিয়ারেন্স পাওয়া যাবে। আগামী বছরের মধ্যে আমরা কাজটি শুরু করতে পারব এবং এটি হয়ে গেলে দুটি বিষয়ের খানিকটা সুরাহা করতে পারব।

### পশ্চিম দিনাজপুর জেলার করণদিঘী উচ্চ বিদ্যালয়ে আশ্রম হোস্টেল নির্মাণ

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৪।) **শ্রী সুরেশ সিংহ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার করণদিঘী উচ্চ বিদ্যালয়ে একটি আশ্রম হোস্টেল নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ ইহার কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুরেশ সিংহ ঃ** ১৯৮৪ সালে করণদিঘীতে একটি স্কীম বা বাহাত্তর হাজার টাকা ইসলামপুর রিজিয়ানের জন্য ধরে স্কীমটি জেলা-পরিষদ ভেট করেন। তারপর ১৯৮৪ সালে স্পেশ্যাল অফিসার ওঁদের কাছে পাঠিয়ে দেন। তারপর আর এটি নিয়ে খোঁজ খবর করা হয়নি। তারপর একটি চিঠি যায়। একজিকিউটিভ ইঞ্জিনিয়ার এটি রেডি করেন এবং তারপর স্কীমটি ভেট করে পাঠিয়ে দেন। এ সম্পর্কে মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে, ইসলামপুর অঞ্চলটি একটি গুরুত্বপূর্ণ এলাকা। এখানে শিডিউল্ড কাস্ট সম্প্রদায়ের সংখ্যা অনেক বেশি। স্কীমটি আসবার পর আমি অফিসে গিয়ে খোঁজ করে জেনেছি, তাঁরা বলেছেন, টাকা আমাদের কাছে রেডি আছে, নির্দেশ পেলেই দিয়ে দেব।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই যে, টাকাটা দুটি বিভাগ থেকে মঞ্জুর করা হয়। শিক্ষা বিভাগ এবং কোনও কোনও সময়ে তফসিলি জাতি কল্যাণ বিভাগের পক্ষ থেকে টাকাটা যায়। এক্ষেত্রে টাকাটা তফসিলি বিভাগের পক্ষ থেকে মঞ্জুর করা হয়েছিল। সেজন্য ওঁদের কাছে প্রশ্নটি করলে উত্তর পেয়ে যাবেন। শিক্ষা বিভাগের পক্ষ থেকে ওখানে হোস্টেল করার কোনও পরিকল্পনা নেই।

### অবসরপ্রাপ্ত শিক্ষকদের পেনশন প্রদান

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৯।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (প্রাথমিক ও

মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অবসরপ্রাপ্ত শিক্ষকদের পেনশন প্রদানে বিলম্বের কারণ কি; এবং

(খ) অবসর গ্রহণের এক মাসের মধ্যে পেনশন প্রদানের ব্যাপারে সরকার কর্তৃক কোনও পদক্ষেপ লওয়া হইয়াছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) অবসর প্রাপ্ত শিক্ষকদের পেনশন প্রদানের জন্য একান্ত প্রয়োজনীয় কাগজ পত্রের অভাব এবং অতীতে ভুল বেতন নির্দ্ধারণেই পেনশন মঞ্জুর করার প্রধান বাধা।

(খ) অবসর গ্রহণের পর দ্রুত সম্ভব হলে এক মাসের মধ্যেই পেনশন প্রদানের বিষয়টি বিশেষ গুরুত্ব দিয়ে বিবেচনা করা হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে আজ পর্যন্ত এই রাজ্যে অবসরপ্রাপ্ত প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে আলাদা আলাদা করে কতজন শিক্ষক অবসর পেয়েছেন, কিন্তু পেনশন পাননি, পেনডিং রয়েছে?

**মিঃ স্পিকার ঃ** এটা নোটিশ দিতে হবে।

**শ্রী ননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কাগজপত্র ইত্যাদি সমস্ত দেরিতে পাওয়ার জন্য, ঠিকমতো না আসার ফলে ফিক্সেশন না হওয়ার জন্য দেরি হচ্ছে। আমি আপনাকে জিজ্ঞাসা করতে চাই আমাদের মাধ্যমিক স্তরের স্কুলগুলি আপনি যেমন স্পনসর্ড করে দিয়েছেন, কিন্তু অতীতে এইটা ছিল না। '৭৮ সালের আগে বহু টিচার স্কুল পরিবর্তন করেছেন, এবং মাস্টার মশাইয়ের কোনওদিন পেনশন হ'তে পারে এটা তাদের স্বপ্নেও ছিল না। তার জন্য পুরানো স্কুলগুলির অ্যাপয়েন্টমেন্ট লেটার এবং তার চিঠিপত্র রেকর্ডস এটা পাওয়া প্রায় অসম্ভব ব্যাপার। আপনার পক্ষে এটা করা সম্ভব কিনা আপনাদের স্কেল ফিক্সেশন ইত্যাদি পুরনো ধরে করা হয়, সেই ফিক্সেশন হয়ে যাবার পরে কারেন্ট যে সমস্ত ২/৩ বছরের বেতন পাচ্ছে—ঐ কাগজপত্রগুলি না খুঁজে তার চাকরি যদি গ্যারেন্টেড হয় যেটা ঐ স্কুল থেকেই করছে, তাহলে এটা নিয়েই চিন্তাভাবনা করা দরকার। সরকারি কর্মচারীরা যারা পেনশন পান তারা যেহেতু সরকারি কাজ করেন তারা যখন যেখানে যায় তখন তার সঙ্গে সার্ভিস বুক চলে যায়, যেহেতু এখানে সার্ভিস বুকই ছিল না, সেইহেতু সঙ্গে যাবারও কিছু ছিল না। এখন এগুলির দরকার হচ্ছে। আপনি নিজে একজন শিক্ষক, এইটাকে সরলীকরণ করবার কথা ভাববেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যে জটিলতা আছে, সেটাকে দূর করে যাতে দ্রুত পেনশন দেওয়া যায় সেটা ভাবা হচ্ছে। এবং যারা রিটায়ার করেছেন তারা কোনও রকম কাগজপত্র দিয়ে প্রমাণ করতে পারেলে সেটা বিবেচনা করার কথা আমরা ভাবছি এবং এটাকে আরও সরলীকরণের কথাও ভাবা হচ্ছে।

**শ্রী সুরজিৎস্মরণ বাগচী :** মাননীয় মন্ত্রী মহাশয় যে কারণগুলি বললেন তার পরেও দেখা যাচ্ছে এক বছর হয়ে গেছে অথচ সল্টলেকে এক ভদ্রলোকের সমস্ত কাগজপত্র রেডি, পেনশন পাননি, মারা গিয়েছেন, এই রকম অবস্থাও হয়েছে—এই ব্যাপারে আপনি কিছু জানেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** যদি কোনও নির্দিষ্ট অভিযোগ থাকে জানাবেন। প্রাথমিক স্তরে শতকরা ৭২ ভাগ শিক্ষককে পেনশন দেওয়া হয়েছে। বিশেষ করে মেদিনীপুরের পারফর্মেন্স সবচেয়ে ভাল। মেদিনীপুরে যারা '৮৮ সালে অবসর নিয়েছেন তারা অধিকাংশই পেয়ে গিয়েছেন, তারও আগের শতকরা ৯৮ ভাগ পেয়েছেন।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী সুরজিতস্মরণ বাগচি :** ১৯৮৪ সালের অবসর গ্রহণ করেছেন, ১৯৮৯ সালে পেনশন অর্ডার ফাইনাল হয়েছে, যেদিন দিয়েছে তার পরের দিন তিনি মারা গেছেন, ট্রেজারী থেকে টাকা তুলতে পারেন নি এই রকম ঘটনা আপনি জানেন কিনা?

(নো রিপ্লাই)

**শ্রী তারাপদ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি একটা নিয়ম আছে পেনশন যখন চান তখন সেই অবসরপ্রাপ্ত শিক্ষক তাঁর পেনশনের একটা পোরশন কমিউট করতে পারেন এবং সেটা হচ্ছে পেনশনের ওয়ান থার্ড এবং তার পরিবর্তে সরকার কিছু টাকা দেন। এমন বহু ঘটনা ঘটেছে যে ১৯৮৪ সাল থেকে বহু অবসরপ্রাপ্ত শিক্ষক পেনশনের টাকা পেয়েছেন কিন্তু ১৯৮৪ সাল থেকে আজ পর্যন্ত কমিউটেশনের টাকা পান নি। আপনি যে কাগজপত্রের কথা বলেছেন কমিউটেশনের ক্ষেত্রে সেটা প্রযোজ্য নয়। আমি জানতে চাই কমিউটেশন সম্বন্ধে আপনার পলিসি কি, কমিউটেশনের টাকা কত দিনের মধ্যে শিক্ষকরা পাবেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** কমিউটেশন পেনশনের একটা অংশ। কমিউটেশনের জন্য আলাদা ফর্ম আছে, সেই ফর্ম পূরণ করে দরখাস্ত করতে হয় নতুন পেনশন পেয়ে পেনশন অফিসে। কমিউটেশনের পদ্ধতি অনুসারে দরখাস্ত করেছেন অথচ ব্যবস্থা হয়নি সেটা আমাকে জানালে আমি ব্যবস্থা নেব। কিন্তু আবেদন করা সত্ত্বেও কমিউটেশন পাননি এই রকম খবর আমার কাছে নেই।

**শ্রী প্রবোধ পুরকাইত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ২৪ পরগনা জেলা স্কুল বোর্ডের বহু প্রাইমারি শিক্ষকের অন্যান্য প্রয়োজনীয় কাগজ পত্র বা সার্ভিস বুক বোর্ডের হেফাজত থেকে গোলমাল হয়ে যাবার ফলে বহু শিক্ষক পেনশন পাচ্ছেন না এই রকম অভিযোগ আপনি পেয়েছেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস :** এই রকম অভিযোগ নেই। তবে অন্যান্য জেলার তুলনায় ২৪ পরগনা জেলার কিছু অসুবিধা আছে। আমরা খোঁজ খবর নিচ্ছি, আমরা চেষ্টা নিয়েছি এই

সমস্ত অসুবিধা দূর করে ২৪ পরগনা জেলার শিক্ষকরা যাতে পেনশন পান।

**বিদ্যাধরী বেসিন সংস্কার**

***৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৬।) শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনায় বিদ্যাধরী (নোনাগাঙ) বেসিন সংস্কারের কাজ বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) উক্ত কাজটি কবে নাগাত সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) উত্তর ২৪ পরগনা জেলায় বিদ্যাধরী (নোনাগাড) বেসিন সহকারের জন্য একটি পরিকল্পনা প্রস্তুত করিয়া পশ্চিমবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ বোর্ডের (ওয়েস্টবেঙ্গল ফ্লাড কন্ট্রোল বোর্ড) বন্যা নিয়ন্ত্রণ বোর্ডের অধীন কারিগরি কমিটির অনুমোদনের সুপারিশের পর গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের অনুমোদনের জন্য পাঠানো হইতেছে।

(খ) উক্ত পরিকল্পনাটি গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের অনুমোদন এবং কেন্দ্রীয় যোজনা কমিশনের মঞ্জুরি পাওয়ার পর রাজ্য সরকারের বাজেটে ব্যয় বরাদ্দ মঞ্জুর হইলে কাজ আরম্ভ করা যাইবে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** আপনার জবাব থেকে বিষয়টা ঠিক বুঝতে পারলাম না। আপনি বললেন ওয়েস্ট বেঙ্গল ফ্লাড কন্ট্রোল বোর্ডের অধীনস্থ কারিগরি কমিটির অনুমোদনের সুপারিশের পর ওয়েস্ট বেঙ্গল ফ্লাড কন্ট্রোল বোর্ড থেকে অনুমোদিত হয়েছে এবং ২ নং হচ্ছে গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের অনুমোদনের জন্য পাঠানো হইতেছে—তাহলে কি এখনও পাঠানো হয়নি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনাকে একটু খুলে বলি। আপনি যেটা নোনাগাঙ বেসিনের কথা বলেছেন এটা হচ্ছে বৃহত্তর পরিকল্পনার অংশ বিশেষ। বড় প্রকল্প হাড়োয়াগাঙ-কুলটিগাঙ বেসিন ড্রেনেজ স্কীম তার ২ নং পর্যায়ের কাজ হচ্ছে। হাড়োয়াগাঙ-কুলটিগাঙ যেটা বড় কাজ সেটা প্ল্যানিং কমিশন থেকে অনুমোদিত হয়েছে এবং আমাদের কাজকর্ম শুরু করে দিয়েছি।

দ্বিতীয় কথা হল, ইমপ্রুভমেন্ট অব নোনাগাঙ বেসিনের কথা যা আপনারা বলেছেন তাতে আপনাদের জানাচ্ছি, ইতিমধ্যেই এটা আমরা টেকনিক্যাল কমিটিতে এনেছি। টেকনিক্যাল কমিটি অনুমোদন করলে ডি এম কমিশনারের কাছে যাবে এবং তারপর কাজ শুরু হবে। এটা হল প্রথম পর্যায় এবং বড় পর্যায়। এটা হয়ে গেলে দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু করব।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** খড়িবাড়ীতে ৭ কোটি ৭৭ লক্ষ টাকার প্রোজেক্ট

স্যাংশণ্ড হয়েছে। কিন্তু বিদ্যাধরির খড়িবাড়িতে এই যে প্রোজেক্ট উদ্বোধনের কথা বললেন এটা কী?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমরা যেটা শুরু করেছিলাম সেটা হচ্ছে হারোয়াগঞ্জ—কুলটিগঞ্জ বেসিন এবং এর প্রথম পর্যায়ের কাজ চলছে। এটা অবশ্য ফেজ টু-তে আছে। তবে আপনি যেটা বলছেন সেই কাজ পরীক্ষার পর্যায়ে রয়েছে এবং এটা আগামী বছর শুরু করা হবে।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান :** আপনি যেটা উদ্বোধন করেছেন সেটা কি গঙ্গা উন্নয়ন কমিশন অনুমোদন করেছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** হারোয়াগঞ্জ—কুলটিগঞ্জ বেসিন-এর অনুমোদন হয়েছে। তবে ফেজ টু-টা কিন্তু অনুমোদিত হয়নি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মন্ত্রী মহাশয় বিদ্যাধরি প্রকল্প সম্বন্ধে বললেন। আমি দেখেছি সেখানে রেসিডেনসিয়াল কোয়ার্টার্স হয়েছে কিন্তু কাজ আদৌ বোধ হয় শুরু হয়নি। আমার প্রশ্ন হল, বিদ্যাধরি প্রকল্পের অপারেশন এরিয়া কত এবং টোট্যাল এস্টিমেট কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** নোটিশ চাই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** ল্যাণ্ড অ্যাকুইজিশন প্রবলেমের জন্য টেণ্ডার হওয়া সত্ত্বেও বিদ্যাধরি প্রকল্পের কাজ শুরু হচ্ছে না। মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই পরিকল্পনা রূপায়িত করবার জন্য কত টাকা বরাদ্দ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমি আগেই বলেছি হারোয়াগঞ্জ—কুলটিগঞ্জ বেসিন ড্রেনেজ স্কীম হচ্ছে ৭ কোটি টাকার পরিকল্পনা এবং নোনাগাঙ ১৩১ স্কোয়ার মাইল টোট্যাল বেসিন কভার করবে। হারোয়াগঞ্জ—কুলটি গঞ্জ বেসিন ড্রেনেজ স্কীম শুরু হয়েছে। আমরা জমি অধিগ্রহণের কাজে বাধা পাচ্ছি এটা ঠিক কথা। তবে কোনও দিক থেকে কাজ শুরু হবে সেটা নিয়ে আলোচনা হচ্ছে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মন্ত্রী মহাশয় জানালেন, হারোয়াগঞ্জ—কুলটিগঞ্জ বেসিন ড্রেনেজ স্কীমের কাজ শুরু হচ্ছে। কিন্তু তারই পারে আমার কলটিটিউএনসীতে নোয়াই খাল ২৩/২৪ বছর আগে কাটা হয়েছে, কিন্তু দুঃখের বিষয় এখনও কৃষকরা তাদের টাকা পায়নি। খাল কাটা হোক এটা আমাদের দীর্ঘদিনের দাবি, কিন্তু কৃষকদের টাকা তো দিতে হবে। কাজেই আমার প্রশ্ন হচ্ছে, আপনি ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্টের সঙ্গে যোগাযোগ করে যে সমস্ত কৃষকদের জমি কাটছে তাদের টাকা দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমি ব্যক্তিগতভাবে এ ডি এম (এল আর)-এর সঙ্গে এই ব্যাপার নিয়ে বসেছি এবং আশা করছি তাড়াতাড়ি ক্ষতিপূরণের ব্যবস্থা করতে পারব।

**Mr. Speaker :** The question hour is over.

## Starred Questions
### (to which written answers were laid on the Table)

### Annual level of Egg production

***59.** (Admitted question No. ***265.**) **Shri Prabuddha Laha :** Will the Minister-in-charge of the Animal resources Development Department be pleased to state—

(a) whether any target was fixed for reaching an annual level of egg production by the end of the Seventh Plan period;

(b) If so—

(i) what was the target,

(ii) what was the level of egg production in West Bengal during 1987-88; and

(c) steps taken or proposed to be taken to achieve the Seventh Plan target by 1989-90 ?

**The Minister-in-charge of the Animal Resources Devolopment Department :**

(a) Yes.

(b) (i) The target for terminal year 1989-90 is 2208 million;

(ii) The level of egg production in West Bengal during 1987-88 was 2155 million.

(c) Some of the steps taken and proposed to be taken to achieve the seventh plan target by 1989-90 are as below :-

(i) Conversion of two State Poultry Farms into Commercial layer Hatcheries;

(ii) Conversion of another two State poultry Farms into Broiler Hatcheries;

(iii) Revitalisation of the eighteen other State Poultry Farms with pure line R. I. R. Stock;

(iv) Introduction of Khaki Campbel Ducks in eight State poultry Farms for making available quality hatching eggs and ducklings;

(v) Increase of production of Poultry Feed has been taken up by the West Bengal Dairy & Poultry Development Corporation;

(vi) Establishment of two more Mini Feed Milling Plants at Durgapur and at Salboni by the West Bengal Dairy & Poultry Development Corporation is under process.

(vii) regular vaccination programme for Poultry twice a week through all State Animal Health Centres, Block and Additional Block Animal Health Centres;

(viii) Inclusion of small Commercial Poultry units under I.R.D.P., S.C.P. and T.S.P;

(ix) Organisation of training to the Poultry farmers in all State Poultry Farms and also organisation of Camp Course for such trainees.

(x) Order stress has been attached towards involvement in backyard system of poultry and duckery.

### প্রাথমিক বিদ্যালয় ভবনগুলির সংস্কার

***৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৫।) শ্রী অশোক ঘোষ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে প্রাথমিক বিদ্যালয় ভবনগুলির সংস্কারের জন্য কত টাকা খরচ করা হয়েছে;

(খ) উক্ত সময়ের মধ্যে কতগুলি বিদ্যালয় ভবনের সংস্কার করা হয়েছে; এবং

(গ) উক্ত কাজের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দ অর্থের যদি কিছু থাকে তার পরিমাণ কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও সময়ে হবে এই তথ্য চাওয়া হয়েছে তার উল্লেখ না থাকার জন্য উত্তর দেওয়া সম্ভব হচ্ছে না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### ম্যাসাঞ্জোর ড্যাম হইতে জল সরবরাহ

***৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৮।) শ্রী অসিতকুমার মাল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় চাষের উদ্দেশ্যে ১৯৮৬-৮৭ সালের খরার মরশুমে ম্যাসাঞ্জোর ড্যাম হতে কত কিউসেক জল ছাড়া হয়েছিল;

(খ) ঐ মরশুমে (১) রামপুরহাট ১নং পঞ্চায়েত, (২) রামপুরহাট ২নং পঞ্চায়েত সমিতিভুক্ত এলাকায় সরকারিভাবে কত একর জমিতে চাষের জল (১) সরবরাহের কথা ঘোষণা করা হয়েছিল, (২) দেওয়া হয়েছিল; এবং

(গ) বর্তমান খরা মরশুমে ঐ দুই এলাকায় কি পরিমাণ জল সরবরাহ করা হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তিন লক্ষ একর ফুট (জলের মোট পরিমাণ কিউসেকের পরিবর্তে একর ফুটে প্রকাশ করা হয়)

(খ) ঐ মরশুমে রামপুরহাট ১ নং পঞ্চায়েত এলাকায় ২৪০০ একর রবি ও ৪২৫০ একর বোরো এবং ২ নং পঞ্চায়েত এলাকায় ২৪০০ একর রবি ও ২৫৭৬ একর বোরো চাষের এলাকা ঘোষণা করা হয়েছিল।

(২) ঐ দুই পঞ্চায়েত এলাকায় যথাক্রমে ২০,০০০ একর ফুট এবং ১৩৩০৪ একর ফুট জল দেওয়া হয়েছিল।

(গ) বর্তমান মরশুমে রামপুরহাট ১নং পঞ্চায়েত ৭১১০ একর রবি ও ৩০৩০ একর বোরো এলাকায় চাষের জল সরবরাহ করার কর্মসূচী দেওয়া হয়েছে। জলের ঘাটতির দরুন গত বছর এবং বর্তমান বছরে রামপুরহাট ২ নং পঞ্চায়েত রবি ও বোরো চাষের এলাকা ধার্য করা সম্ভব হয় নি।

## "ঘিয়া কুন্তি বেসিন" প্রকল্প

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৪।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলায় "ঘিয়া কুন্তি বেসিন" প্রকল্পের কাজ বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়; এবং

(গ) উক্ত প্রকল্পের জন্য যাহাদের জমি অধিগ্রহণ করা হইয়াছে তাহাদের ক্ষতিপূরণ কবে নাগাত দেওয়া হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকল্পটি নির্মাণ কার্যের অগ্রবর্তী পর্যায়ে আছে।

(খ) অষ্টম পরিকল্পনার শেষে ১৯৯৫ সাল নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

(গ) জমি অধিগ্রহণের পর অনতিবিলম্বে ক্ষতিপূরণ দেবার চেষ্টা করা হয়ে থাকে। বস্তুতপক্ষে বর্তমানে এই প্রকল্পের জমি অধিগ্রহণের ক্ষতিপূরণের টাকা জেলার অধিগ্রহণ কালেক্টরের দপ্তরে এস্টিমেট অনুযায়ী জমা দেওয়া আছে।

**ছাত্র সমবায় সমিতি/সংসদগুলিকে নিয়ন্ত্রিত মূল্যে কাগজ সরবরাহ**

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬১২।) **শ্রী অমিয় পাত্র :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ছাত্র সমবায় সমিতি এবং ছাত্র সংসদগুলিকে নিয়ন্ত্রিত মূল্যে কাগজ দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ছাত্র সংসদ ও ছাত্র সমবায় সমিতিগুলিকে নিয়ন্ত্রিত মূল্যের খাতা সরবরাহ করার ব্যবস্থা আছে। কাগজ সরবরাহ করার সুযোগ নেই।

**ভগবানপুর-নন্দীগ্রাম ড্রেনেজ প্রকল্প**

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৪।) **শ্রী প্রশান্ত প্রধান :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর-নন্দীগ্রামে ড্রেনেজ প্রকল্পের কোনও কোনও কাজ—

(১) সমাপ্ত হইয়াছে,

(২) হাতে লওয়া হইয়াছে কিন্তু সমাপ্ত হয় নাই,

(৩) এখনও আরম্ভ করা হয় নাই; এবং

(খ) আরম্ভ অংশ ও অবশিষ্ট অংশের কাজ কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) (১) মেদিনীপুর জেলায় উক্ত প্রকল্পের অন্তর্গত ব্রজমোহন খাল, অজয়গিরি খাল, গৌরমোহন খাল, যদুপাব খাল এবং বুড়বুড়ি খালের কাজ সমাপ্ত হইয়াছে।

(২) ঐ প্রকল্পের অন্তর্গত নারানদাড়ী খাল, বরুনদা খাল এবং বনদা শাখা খালগুলির কাজ হাতে লওয়া হইয়াছে। আরম্ভ অংশ আগামী জুন মাসের মধ্যে শেষ হইবে।

(৩) মেদিনীপুর জেলার ভগবানপুর নন্দীগ্রাম ড্রেনেজ প্রকল্পের স্লুইস ও অন্যান্য খালের কাজ বাকি আছে।

(খ) বাকি কাজগুলি আশা করা যায় ১৯৯২-৯৩ সালের মধ্যে শেষ হইবে।

**Scheme for Educational Technology**

***80.** (Admitted question No. *7.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state that—

(a) Whether the State Government has received the Revised Central Scheme for Educational Technology which includes supply of T.V. Sets and Radio-cum-cassette players to primary and upper Primary Schools; and

(b) if so,—

The steps taken or proposed to be taken by the State Government to inplement this scheme in West Bengal?

**The Minister-in-charge of the (Primary and Secondary) Education Depart :**

(a) No.

(b) does not arise.

**দ্বারকেশ্বর নদীর উভয় তীরে বালিখাদ খনন**

***৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার আরামবাগের দ্বারকেশ্বর নদীর উভয় তীরে (দক্ষিণ ও বাম তীর) বালিখাদ খননের জন্য বাঁধ কাটা হইয়াছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, জায়গাগুলির নাম কি কি; এবং

(গ) উক্ত বাঁধ কাটার জন্য সরকারি অনুমতি লওয়া হইয়াছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) গীর্জাতলার উত্তরে

(২) বাসুদেবপুর মনসাতলার দক্ষিণে

(৩) মোরারকপুর হাইটেনশন ইলেকট্রিক লাইনের কাছে।

(গ) বাঁধ কাটার জন্য কোনও অনুমতি এই অফিস হইতে দেওয়া হয় নাই।

## Co-operative of handloom weavers

***82.** (Admitted question No. ***809.**) **Shri Khudiram Pahan** and **Shri Sudip Bandyopadhyay :** Will the minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether of late any target has been fixed for bringing the handloom weavers in West Bengal under the fold of co-operatives; and

(b) if so,—

(i) the details of the targets; and

(ii) the achievements made up to the year 1987-88 ?

**The Minister-in-charge of the Cattage & Small Scale Industries Department :**

(a) Yes;

(b) (i) According to Census of 1982-83 there are 2.56 lakhs Handlooms in West Bengal. Out of these, 1.27 lakhs of looms have been targetted to be covered under Cooperative fold by the end of 1989-90 by organishing new Cooperative Societies.

(ii) 1,09,701 handlooms were covered under Cooperative fold.

## "এপিক" সরবরাহের জন্য বিক্রয়কেন্দ্র

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৯।) **শ্রী অমিয় পাত্র ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গবাদি পশু ও মুরগির জন্য সুষম খাদ্য 'এপিক' সরবরাহের জন্য সমস্ত জেলায় বিক্রয়-কেন্দ্র খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) বর্তমানে কোনও কোনও জেলায় উক্ত বিক্রয়কেন্দ্র চালু আছে?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সমস্ত জেলায় পর্যায়ক্রমে আগ্রহী ডীলার মারফৎ 'এপিক' প্রাণীখাদ্য বিক্রয়ের পরিকল্পনা আছে।

(খ) বাঁকুড়া ও পুরুলিয়া জেলা ছাড়া সমস্ত জেলায় ডীলার মারফৎ 'এপিক' প্রাণীখাদ্য সরবরাহ করা হয়।

প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহোদয় কর্তৃক অনুমোদিত।

**মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র**

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আগামী মাধ্যমিক পরীক্ষায় কয়েকটি বিষয়ের ছাপানো প্রশ্নপত্র গত জানুয়ারি মাসে হারিয়ে যায়;

(খ) সত্য হলে, কিভাবে এই প্রশ্নপত্র হারিয়ে যায়; এবং

(গ) এ ব্যাপারে রাজ্য সরকার তদন্ত করে দেখেছেন কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রেল স্টেশনে গ্রহণ করে পর্ষদ অফিসে আনার সময় কোনও এক পর্যায়ে হারিয়ে যায়;

(গ) পর্ষদের অনুরোধ অনুযায়ী বিষয়টি রাজ্য সরকারের তদন্তাধীন আছে।

**ডি ভি সি কর্তৃক বোরোচাষের জন্য জল সরবরাহ**

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে ডি ভি সি থেকে বোরোচাষের জন্য কত একর জমিতে সেচের জল সরবরাহ করা হয়; এবং

(খ) 'কংসাবতী' থেকে বোরোচাষের জন্য সেচের জল সরবরাহের কোনও ব্যবস্থা আছে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খরিফ এবং রবি চাষের জন্য সেচের জল সরবরাহ করার পর উদ্বৃত্ত জলের পরিমাণ অনুসারে বোরোচাষের এলাকা নির্ধারণ করা হয়।

বিগত তিন বছরে ডি ভি সি থেকে নিম্নলিখিত এলাকায় বোরোচাষের জল সরবরাহ করা হয়েছে;

১৯৮৫-৮৬ .... ১৬৫ হাজার একর

১৯৮৬-৮৭ .... ১৪৫ হাজার একর

১৯৮৭-৮৮ .... ১৬০ হাজার একর

১৯৮৮-৮৯ সালের প্রস্তাবিত এলাকা .... ৭০ হাজার একর।

(খ) কংসাবতী প্রকল্প থেকে বোরো চাষের জন্য কোনও ব্যবস্থা নাই।

**পঞ্চম এডুকেশনাল সার্ভে রিপোর্ট**

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পঞ্চম এডুকেশনাল সার্ভে রিপোর্টটির সমীক্ষার কাজ কতদূর অগ্রসর হয়েছে; এবং

(খ) এই রিপোর্ট প্রস্তুত করার ব্যাপারে ভারত সরকারের কোনও আর্থিক সাহায্য ছিল কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সমীক্ষার কাজ সম্পন্ন হয়েছে।

(খ) ভারত সরকার সরাসরি এ বাবদ অর্থ সাহায্য করেনি তবে জাতীয় শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদের নিকট হতে আর্থিক সাহায্য পাওয়া গেছে।

**সরকার অনুমোদিত ইংরাজি-মিডিয়াম স্কুল**

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গ সরকার অনুমোদিত ইংরাজি-মিডিয়াম স্কুলের সংখ্যা কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

দুইশত তেইশটি পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষাপর্ষদ কর্তৃক অনুমোদিত — ৯৭

সেন্ট্রাল বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশন দ্বারা অনুমোদিত — ৬

কাউন্সিল ফর ইণ্ডিয়ান স্কুল সার্টিফিকেট একজামিনেশন দ্বারা অনুমোদিত— ১২০

পশ্চিমবঙ্গ — ২২৩

**Bio-gas Plants in West Bengal**

*89. (Admitted question No. *54.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether it is a fact that some of the Bio-gas Plants completed in West Bengal under the National Project on Bio-gas Development are not functioning;

(b) if so,—

(i) the number of Bio-gas plants completed under the National Project;

(ii) the number of such plants which are not functioning now;

(iii) the steps taken to revive these plants; and

(c) what steps have been taken to conduct evaluation survey studies of the Bio-gas Plants to determine the working condition ot the Plants and to assess the impact of the Bio-gas programme on the rural population ?

**The Minister-in-charge of the Cottage and Small Scale Industries Deptt :**

(a) about 0.6%

(b) (i) 20,929 Nos.

(ii) about 130 Nos

(iii) Thers is a programme for repairing of defective Bio-gas plants under the programme, repairing cost maximum Rs. 500/- is reimbursed to the concerned beneficiaries, Besides, Managers have been posted in the district to look after the Bio-gas plants.

(c) The West Bengal Consultency organisations Ltd. has already been appointed by the Government of India, Deptt. of non-conventional Energy sources for undertaking such survey.

**প্রাথমিক বিদ্যালয়বিহীন গ্রামের সংখ্যা**

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ এবং শ্রী শিবপ্রসাদ মালিক :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম বাংলায় কতগুলি প্রাথমিক বিদ্যালয়বিহীন গ্রাম আছে;

(খ) ১৯৮৮-৮৯ আর্থিক বছরে "ব্ল্যাকবোর্ড অপারেশন" স্কীম অনুযায়ী কতগুলি প্রাথমিক বিদ্যালয় অনুমোদিত হয়েছে; এবং

(গ) ১৯৮৯-৯০ আর্থিক বছরে কতগুলি প্রাথমিক বিদ্যালয় অনুমোদিত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পঞ্চম শিক্ষা সমীক্ষা প্রতিবেদন এখনও রাজ্য সরকারের নিকট আসে নি। ফলে এখনই প্রশ্নটির উত্তর দেওয়া সম্ভব নয়।

(খ) ১৯৮৮-৮৯ আর্থিক বছরে পশ্চিমবাংলায় ১১,১৩৯ টি অনুমোদিত স্কুলকে অপারেশন ব্ল্যাকবোর্ডের আওতাভুক্ত করা হয়েছিল।

(গ) এই সম্পর্কে এখনই কিছু বলা সম্ভব নয়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri A.K.M. Hassan Uzzaman on the subject of reported presence of AIDS antibody in the blood of some women in West Bengal.

The Member may get the opportunity for calling the attention of the Minister concerned on the subject through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the motion. The Member may however read out the text of the motion as amended.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

পশ্চিমবঙ্গে কিছু মহিলার রক্তে ইনজেকশনের পর এইডস অ্যান্টি বডি পাওয়ার সংবাদে জনমানসে আতঙ্ক সৃষ্টি হয়েছে। এই সম্পর্কে আর খবর পাওয়া যায়নি। আমি আশা করছি এই সম্পর্কে আপনি মন্ত্রী মহাশয়কে একটি বিবৃতি দিতে বলবেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার, আপনি হেলথ মিনিস্টারকে এইডসের উপর একটা বিবৃতি দিতে বলুন। ইনজেকশন দেবার পর ইনফেকশন হয়েছে। আপনি এই সম্পর্কে একটা স্টেটমেন্ট করতে বলুন। বর্তমান পরিস্থিতি কি অবস্থায় আছে, গভর্নমেন্ট কি কি পদক্ষেপ নিয়েছেন ইত্যাদি বিষয়টি আমাদের জানান। এই ব্যাপারে একটা কলিং অ্যাটেনশন'ও আছে। আমি সেটা অ্যাকসেপ্ট করছি না, কিন্তু আপনি এই বিষয়ে একটা স্টেটমেন্ট দিতে বলুন।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received 5 notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Reported continuous strike by the employees of Cooperative Societies | : Shri Amiya Patra |
| 2. Reported missing of application forms of some external candidates of Secondary Examination, 1990 | : Shri Satyapada Bhattacharyya : & Shri Shish Mohammad. |
| 3. Reported three days' strike by Alipur Bar Association | : Shri A.K.M. Hassan Uzzaman |
| 4. Acute Power crisis in the State | : Shri Deba Prasad Sarkar. |
| 5. Reported supply of injection containing AIDS Anti-body by a Bombay based Company in West Bengal | : Shri Dilip Mazumdar. |

I have selected the notice of Shri Deba Prasad Sarkar on the subject of acute power crisis in the State. The Minister-in-charge will please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 16th, Sir. And on the subject related to the Health Department, in the 17th, Sir.

## MENTION CASES

[2-10 – 2-20 P.M.]

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের একটি অপকর্মের কথা এখানে উল্লেখ করতে চাইছি—ছেলেদের আমরা চাকরি দিতে পারছি না চাকরি পায়'ও না। কিন্তু তা সত্ত্বেও এক আধটা কার্ডের ছেলেদের ডাক আসে। রামপুরহাট এলাকায় একটি কর্ম বিনিয়োগ কেন্দ্র আছে। ভূমি উন্নয়ন ব্যাঙ্ক রামপুরহাট উচ্চ বিদ্যালয় থেকে শিক্ষক নিয়োগের জন্য ৩/৪ মাস আগে সেখানে নাম চেয়ে পাঠানোর ডাক গেছে। কিন্তু তাদের নাম পাঠানোর সময় হয়নি। এই নাম না পাঠানোর জন্য দু-একটি ক্ষেত্রে যদি'ও বা চাকরি পাওয়া যেত সেইগুলি দেওয়া'ও সম্ভবপর হচ্ছে না। কাজেই এই ধরনের অপকর্ম যাতে আর না হয় তার জন্য আমি আপনার মাধ্যমে বিনীত ভাবে অনুরোধ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা শহর হেরোয়িন, সাট্টা, জুয়ায় ভরে

গেছে। বিশেষ করে মধ্য কলকাতায় আমি যেখানে থাকি সেখানে অ্যান্টি-সোশ্যালরা হেরোয়িন থেকে আরম্ভ করে অন্যান্য নানান বেআইনি জিনিসের ব্যবসা করছে কিছু সমাজবিরোধী গোষ্ঠীর মদতে। এই বিষয়ে আমরা আতঙ্কিত। এমন কি আমাদের ঘরের পাশেই বোম্ব পড়ে দুজন মারা গেছে। রাত্রে শুয়ে আমি বোম্বের আওয়াজ শুনতে পাই। পুলিশ সম্পূর্ণ নিষ্ক্রিয়। অন্য থানার পুলিশ সক্রিয়, কিন্তু পার্ক স্ট্রিট থানার পুলিশ সম্পূর্ণ নিষ্ক্রিয়। এই ভাবে চলতে থাকলে আমাদের জন-জীবন সম্পূর্ণভাবে অন্য দিকে চলে যাবে, যুব সমাজের চরিত্র বলে আর কিছু থাকবে না। তাই এই বিষয়ে দৃষ্টি দেবার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আলিপুর কোর্টে তারা তিন দিন ব্যাপি স্ট্রাইক করছেন। যে কয়েকটি দাবি নিয়ে তারা এটা করছেন তার মধ্যে আছে কলকাতার কিছু অংশ সিটি সিভিল কোর্টের সঙ্গে যুক্ত করা হয়েছে। স্যার, সরকারের এই ধরনের কোনও প্রস্তাব নেই। তাদেরকে আমি বিশেষ করে এটা বলেছি। তাদের বার অ্যাশোসিয়েশনের সেক্রেটারি এবং অন্যান্য ডেলিগেটস যারা এসেছিলেন তাদের এটা বুঝিয়ে বলেছি। আমাদের জুডিসিয়াল ডিপার্টমেন্ট থেকে তাদের চিঠিও দেওয়া হয়েছে যে এই ধরনের কোনও প্রস্তাব সরকারের নেই। কিন্তু তা সত্ত্বেও সেইসব কথা অমান্য করে তারা ইচ্ছাকৃতভাবে জনসাধারনের অসুবিধা সৃষ্টি করার জন্য তিন দিন ব্যাপি আলিপুর জাজেস কোর্টে সিজ ওয়ার্ক করে যাচ্ছে। স্যার, এলাকায় অন্যান্য যেসব অফিস আছে তাদের কর্মচারীদেরও ঢুকতে দিচ্ছে না। এতে খুব অসুবিধার সৃষ্টি হয়েছে। জনসাধারণকে ক্ষতিগ্রস্ত করাই এদের মূল উদ্দেশ্য, এ ছাড়া অন্য কোনও কারণ সেখানে নেই।

**মিঃ স্পিকার :** মিঃ মোল্লা, আজকে সকালে শুনছিলাম যে আপনারা কনটেমপ্লেট করেছেন আলিপুর জুরিসডিকশনের কিছু অংশ সিটি কোর্টের জুরিসডিকশনের মধ্যে আনার জন্য। এটা কি ঠিক?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা :** এটা ঠিক নয়।

**মিঃ স্পিকার :** ও, ঠিক নয়। আপনারা শুধু সাব-জাজ কোর্ট করছেন শিয়ালদহতে। সেটা তো করার দরকার আছে, আগেই তো তার প্ল্যান ছিল।

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা :** এটা তো আগে থেকেই করা হয়েছে কিন্তু বর্তমানে কোনও জুরিসডিকশন কার্টেল করে সিটি সিভিল কোর্টে দেবার কোনও ইচ্ছা সরকারের নেই।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** স্যার, তারা এমনভাবে স্ট্রাইক করছে যে জজদের ঢুকতে দিচ্ছে না, মক্কেলদের ঢুকতে দিচ্ছে না। তাদের সঙ্গে যদি মাননীয় মন্ত্রী মহাশয় আলোচনা করেন তাহলে আমি মনে করি তাদের ভুল ধারণা কেটে যেতে পারে।

**মিঃ স্পিকার :** উকিলরাই যদি ভুল বোঝেন তাহলে সঠিক কে বুঝবেন?

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয় যদি ওদের অ্যাশোসিয়েশনের

সঙ্গে বসেন তাহলে আমি মনে করি স্ট্রাইক উঠে যেতে পারে। সেখানে সমস্ত অফিস আদালত তারা বন্ধ করে দিয়েছেন।

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা :** তাদের সঙ্গে আলোচনা করেছি, চিঠিও দিয়েছি। চিঠির কপি ডিস্ট্রিক্ট জাজকে দিয়েছি, হাইকোর্টকে দিয়েছি। তারা ভালোভাবে জেনে ইচ্ছাকৃতভাবে এই স্ট্রাইক করেছেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, শ্রীরামপুরে রেলওয়ে ক্রশিং-এর উপর ফ্লাইওভার তৈরির কাজ শুরু হয়েছে ৫ বছর আগে। এর ফলে গত কয়েক বছর ধরে জি. টি. রোড দু' ভাগে ভাগ হয়ে গিয়েছে। এতে সাধারণ মানুষ যানবাহন, ব্যবসাদার প্রত্যেকের ভয়ানক কষ্ট হচ্ছে। প্রথমে রেল কর্তৃপক্ষ তাদের কাজটা করতে দেরি করছিলেন, আমাদের পশ্চিমবঙ্গ সরকার উদ্যোগ নিয়ে এবং আমাদের সাংসদরা উদ্যোগ নিয়ে তাদের দিয়ে কাজটা করিয়ে নিয়েছেন, তাদের কাজ শেষ হয়েছে। কিন্তু স্যার, কোনও অজ্ঞাত কারণে জানিনা আমাদের রাজ্য সরকার যে কাজটা করবেন সেই কাজটা শুরু করতে অহেতুক বিলম্ব হচ্ছে ফলে জনসাধারণের মধ্যে একটা প্রচণ্ড বিক্ষোভের সৃষ্টি হয়েছে। গত ১লা মার্চ ওখানকার ব্যবসায়ীরা শ্রীরামপুরে হরতাল পালন করেছেন এবং সেই হরতালকে প্রায় সব রাজনৈতিক দল নৈতিকভাবে সমর্থন করেছেন। স্যার, সকলে অনুরোধ করেছেন আমার কাছে আপনার মাধ্যমে গভর্নমেন্টকে বলতে যে এই ফ্লাইওভারের কাজটা যেন ত্বরান্বিত করা হয়। এই অনুরোধ সকলের স্বার্থে আপনার মাধ্যমে আমি সরকারের কাছে রাখলাম।

**শ্রী অমিয় পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকৃষ্ট করছি। স্যার, গত ৬, ৭ এবং আজকে ৮ তারিখ, সমস্ত সমবায়ের কর্মচারীরা তাদের ন্যায়সঙ্গত দাবির ভিত্তিতে ধর্মঘট চালিয়ে যাচ্ছেন। তাদের দাবি পুরণ না হলে আগামী ১৩ তারিখ থেকে তারা লাগাতার ধর্মঘট করবেন বলে ঘোষণা করেছেন। স্যার, এটা হচ্ছে গোটা রাজ্যে ঋণ আদায়ের উপযুক্ত সময়। সমবায়ের কর্মচারিরা যদি এই সময় ধর্মঘট চালিয়ে যান তাহলে গোটা রাজ্যে ঋণ আদায় হবে না। যদি ৩৫ ভাগ বা তার চেয়ে বেশি ঋণ আদায় না হয় তাহলে ন্যাবার্ডের কাছ থেকে আমরা টাকা পাব না। ন্যাবার্ডের টাকা যদি না পাওয়া যায় তাহলে আগামী মুরশুমে আমরা কৃষিক্ষেত্রে বা অন্য ক্ষেত্রে টাকা লগ্নি করতে পারব না। স্যার, এটা গোটা রাজ্যের পক্ষেই একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। অবস্থার গুরুত্ব বিবেচনা করে আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় একটা সম্মানজনক মীমাংসায় পৌছে ধর্মঘটের অবসান করবেন।

[2-20 – 2-30 P.M.]

**মিঃ স্পিকার :** পার্লামেন্টারী অ্যাফেয়ার্স মিনিস্টার নেই, কো-অপারেটিভ মন্ত্রীকে এর উপরে একটা স্টেটমেন্ট দিতে বলুন।

**শ্রী রতনচন্দ্র পাখীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ

বিষয়ে উল্লেখ করতে চাই। আপনি জানেন বর্তমান বছরে প্রচণ্ড খরার ফলে মেদিনীপুর জেলার কিছু অংশে ঘাটাল ব্লকের বিস্তীর্ণ এলাকা খরার কবলে পড়েছে। ঘাটালে বোরো চাষ মার খাচ্ছে। যেটুকু বোরো চাষ হয়েছিল তা বর্তমানে জলের অভাবে শুকিয়ে যাচ্ছে। কারণ ৫/৬ মাস বৃষ্টি না হওয়ার ফলে নদী-নালা, খাল-বিল শুকিয়ে গেছে। ঘাটাল ব্লকের এই বোরো ফসল সম্পূর্ণ ভাবে নষ্ট হয়ে গেছে। এই বোরো ফসলকে যদি রক্ষা করতে হয় তাহলে আগামী বছর কংসাবতী বা ডি. ভি. সি ব্যারেজ থেকে যাতে জল সরবরাহ করা যায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি অনুরোধ করছি এবং সঙ্গে সঙ্গে একথা বলতে চাই যে মানুষসহ গবাদি পশুরও খাবার জলের অভাব দেখা দিয়েছে। গ্রামে ডিপ টিউবয়েলের অভাব রয়েছে। কাজে অবিলম্বে গ্রামে যাতে ডিপ টিউবয়েল স্থাপন করা যায় তার জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের শিক্ষা খাতে খরচ অনেক বেড়েছে এবং মাস্টার মশাইদের মাইনাও আগের থেকে অনেক বেশি হয়েছে। কিন্তু শিক্ষক নিয়োগের ব্যাপারে কিছুটা গলতি আছে। একটা স্কুলের স্যাংশন হওয়ার আগে আমরা দেখেছি যে কমিটি বেশ কিছু শিক্ষক নিয়োগ করা হল এবং তাদের কাছ থেকে ৩০/৪০ হাজার টাকা ডোনেশন নেওয়া হল। সে জন্য আমার বক্তব্য হচ্ছে একটা শিক্ষক সার্ভিস কমিশন তৈরি করা হোক। সেই সার্ভিস কমিশন যে সমস্ত শিক্ষকদের প্যানেল করবেন সেই প্যানেল থেকে নিক্ষক নিয়োগ করলে ভাল ভাবে শিক্ষক নিয়োগ হবে। মফস্বলের ক্ষেত্রে যে ভাল শিক্ষকের অভাব আছে সেটাও পূরণ হবে যদি এই সার্ভিস কমিশন তৈরি করা হয়। এই কথাটার প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটা বিশেষ সমস্যার কথা এই সভার এবং সঙ্গে সঙ্গে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার সুতি, সামসের গঞ্জ এবং রঘুনাথগঞ্জ হচ্ছে বর্ডার এলাকার কাছাকাছি। রঘুনাথগঞ্জ থেকে ট্রাকে করে চাল ঐ অঞ্চলে নিয়ে যেতে হয়। ২ কুইন্টাল, ৩ কুইন্টাল, ৪ কুইন্টাল চাল ট্রাকে করে যাতায়াত করে এবং সেই চাল চাঁদনি চক, লক্ষ্মীপুর, বরবোনা ইত্যাদি হাটে বিক্রয় করা হয়। সেই চাল আমাদের কিনতে হয়। যখন রঘুনাথগঞ্জ থেকে ট্রাকে করে চাল ন্যাশনাল হাই ওয়ে দিয়ে নিয়ে যায় তখন বি এস এফ-এর লোকেরা তাদের ধরে নিয়ে যাচ্ছে। দ্বিতীয় কথা হচ্ছে, ঐ এলাকায় যারা বসবাস করে সেখানকার অনেক গ্রামবাসী হকারি ব্যবসা করে, কাটা কাপড়ের ব্যবসা করে এবং তারা সেগুলি বিক্রয় করে বেড়ায়। তাদের বি. এস. এফ-এর লোকেরা ধরে নিয়ে যাচ্ছে। তাদের বলা হচ্ছে যে বর্ডার এলাকা থেকে ৮ কিলো মিটারের মধ্যে কোনও হকারি করার লাইসেন্স দেওয়া হয়না। কিন্তু সেখানেও অনেক লোক বাস করে। সুতরাং একদিকে বি. এস. এফ. যাতে এই সব না ধরে, তার জন্য মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি, তিনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করুন, তা নাহলে খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রীর কাছে অনুরোধ করছি, যারা চালের ব্যবসা করেন, তাদের লাইসেন্স দেবার ব্যবস্থা করুন, কারণ বি. এস. এফ. এর অত্যাচার, জুলুম ভীষণ ভাবে বেড়েছে, আর যারা হকারি করে কাপড়ের, তাদের লাইসেন্স দেবার ব্যবস্থা করুন, কারণ ওরা বেছে বেছে আমাদের ধরছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি বোধ হয় জানেন, সারা পশ্চিমবাংলা জুড়ে স্বাস্থ্য প্রকল্পের যে সি. এইচ. এস. কর্মী আছে, ৫০ হাজারের বেশি কর্মী বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রের সঙ্গে যুক্ত। কিন্তু সবচেয়ে দুর্ভাগ্যজনক ঘটনা হচ্ছে, ওদের ৫০ টাকা করে ভাতা দেওয়া হয়, তাও তারা নিয়মিত পাননা। বিভিন্ন হাসপাতালের মাধ্যমে তাদের যে ওষুধ দেওয়ার ব্যবস্থা আছে গ্রামাঞ্চলের মানুষের স্বাস্থ্যের কারণে সেই ওষুধ ব্যবহার করার জন্য, তাও যথাযথ ভাবে তাদের সরবরাহ করা হয় না। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি মাত্র ৫০ টাকা, এত সামান্য ব্যাপার, তাও তারা ঠিকমতো পাননা। ঐ ভাতাটা বাড়ানো যায় কি না এবং ওদের স্থায়ী প্রকল্প কর্মী হিসাবে নিয়োগ করবেন কি না, এটা বিবেচনা করুন। যদিও এই বিষয়ে কিছু বাধা আছে। এরা ভাতা ঠিকমতো না পাওয়ার জন্য অ্যাটেণ্ড করতে পারছে না। সুতরাং তাদের ভাতা নিয়মিত ভাবে দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা কাটোয়ার পাশ দিয়ে ভাগীরথী নদী প্রবাহিত হয়েছে। সেই ভাগীরথীর ভাঙনে কাটোয়া শহরের একটা বিস্তীর্ণ এলাকা বিপন্ন হয়ে পড়েছে। এই বিষয়ে সেচ বিভাগকে বলা হয়েছে, পৌরসভাকে বলা হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা হয়নি। আপনার মাধ্যমে পুনরায় সেচমন্ত্রীকে বলছি, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, কাটোয়া শহর বিপন্ন হয়ে পড়বে যদি ভাঙন রোধ না করা হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্পিকার মহাশয়, রাজ্য সরকার শিক্ষকদের বেতনের ক্ষেত্রে একটা নিয়মিত ব্যবস্থা করেছেন বামফ্রন্ট ক্ষমতাসীন হওয়ার পর। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় প্রতি বছর যখন মার্চ মাস আসে, এই মাসে দেখা যায় বিভিন্ন জেলাতে মাধ্যমিক স্কুলগুলোর শিক্ষকরা বেতন পান না। সরকারি কর্মচারী এই ক্ষেত্রে কোনও বাধা নয়। আমি শুনেছিলাম বাজেটের জন্য অসুবিধা হয়। যার ফলে প্রতি বছর মার্চ মাসে শিক্ষকরা বেতন পান না। এবারেও বহু সংখ্যক শিক্ষক ফেব্রুয়ারি, মার্চ মাসের মাইনে পাননি। প্রতি বছর আমাদের আন্দোলন করতে হয় সংগঠনের তরফ থেকে, এই ব্যবস্থা দীর্ঘদিন ধরে চলে আসছে। মন্ত্রী মহাশয় একটা ভাল ব্যবস্থা করেছেন, কিন্তু ফেব্রুয়ারি মার্চ মাসে যাতে তারা ঠিকমতো বেতন পান তার ব্যবস্থা করুন। বাজেটের জন্য কি অসুবিধা আছে জানি না। কিন্তু সরকারি কর্মচারীরা যদি নিয়মিত বেতন পেতে পারে, তাহলে শিক্ষকদেরও না পাওয়ার কোনও কারণ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মাধ্যমিক শিক্ষা মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তিনি এ বিষয়ে একটা বিবৃতি দিলে বাধিত হব। কারণ আমাদের জেলার বহু শিক্ষক ফেব্রুয়ারি এবং মার্চ মাসে কোনও বেতন পান নি। ফলে প্রতি বছর তাঁদের যা করতে হয়—আন্দোলনের পথে অগ্রসর হতে হয়—এ বছরও তাই করতে হবে। যদি এই অবস্থার অবসান না হয় তাহলে আন্দোলন হবে।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী হিমাংশু কুণ্ডার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের অধীন যে

সমস্ত হোমিওপ্যাথিক চ্যারিটেবল ডিসপেনসারিগুলি আছে সেগুলিতে একজন ডাক্তার এবং একজন কমপাউণ্ডার আছেন। সেগুলির ডাক্তাররা মাসে ২৫০ টাকা এবং কমপাউণ্ডাররা মাসে ১৫০ টাকা বেতন পান। কিন্তু সেই বেতনও তাঁরা নিয়মিত পান না। অনিশ্চিত অবস্থার মধ্যে তাঁদের দিন কাটে। অথচ আমরা দেখছি এই সমস্ত ডিসপেনসারিগুলি থেকে বহু সংখ্যক রোগী সামান্য পয়সা দিয়ে যে হোমিওপ্যাথিক ওষুধ নেন তাতে তাঁদের অনেক রোগই সেরে যায়। কিন্তু ডাক্তার এবং কমপাউণ্ডাররা নিয়মিত মাইনে না পাওয়ার ফলে তাঁদের মধ্যে বিক্ষোভ দেখা দিচ্ছে এবং কাজে অনীহা দেখা দিচ্ছে। আমাদের মেদিনীপুর জেলার কেশপুরে এরকম একটি ডিসপেনসারি আছে এবং রাজ্যের বহু গ্রাম পঞ্চায়েতেই এরকম ডিসপেনসারি আছে। এই ডিসপেনসারিগুলির ডাক্তার এবং কমপাউণ্ডারদের নিয়মিত বেতন দেবার ব্যবস্থা করার জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার এবং বিশেষ করে মাননীয় বন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলায় প্রতি বছর বন্য হাতীর তাণ্ডবে অন্তত ৫০ জন মানুষকে অকালে প্রাণ দিতে হয়। এই সাথে তারা শত শত কৃষক পরিবারের বাড়ি ঘর ভেঙে তছনছ করে দেয়, আসবাব-পত্র নষ্ট করে দেয়। চা-বাগানের শ্রমিকদের বাড়ি ঘর ভেঙে নষ্ট করে দেয়। শ্রমিকরা দলবদ্ধ ভাবে ম্যাজিস্ট্রেটের কাছে ডেপুটেশন দিয়েছে এবং চা-বাগানের ম্যানেজমেন্টের কাছে প্রতিকারের আশায় ধর্মঘট পালন করেছে। দীর্ঘ দিন যাবৎ কৃষকরা এবং চা-শ্রমিকরা এই সমস্যায় ভুগছে। এই প্রসঙ্গে বন মন্ত্রীর কাছে আমার অনুরোধ, বন দপ্তর কেন্দ্রীয় সরকারের সঙ্গে পরামর্শ করে টাইগার প্রোজেক্টের মতো হাতী সংরক্ষণের জন্য পরিকল্পনা গ্রহণ যদি করেন তাহলে জনবহুল এলাকায় হাতী ঢুকতে পারে না। জঙ্গলের মধ্যে এবং পাহাড়ী এলাকার মধ্যে যাতে তারা থাকতে পারে তার জন্য একটা পরিকল্পনা করা প্রয়োজন। আগে রাজা মহারাজারা খেদা করে হাতী ধরতেন এবং তার জন্য একটা নির্দিষ্ট সময় ধরে ফডার তৈরি করা হত। আজকে ফডারের অভাবে হাতীরা জঙ্গল ছেড়ে গ্রামের মধ্যে বেরিয়ে আসছে এবং মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। যেসমস্ত কৃষকদের বাড়ি হাতী ভেঙে দেয় তাদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা আছে, কিন্তু ক্ষতিপূরণ পাবার আগেই আবার পরের বছর হাতী এসে বাড়ি ভেঙে দিয়ে যাচ্ছে। সুতরাং অবিলম্বে এই অবস্থার বিহিত করা দরকার। তাই আমি বিষয়টির প্রতি বন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিক্রম টুডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে—পুরুলিয়া জেলায় ভীষণভাবে পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। স্যার, আপনি জানেন আমাদের পুরুলিয়া জেলা খরা-প্রবণ জেলা এবং গত বছর সেখানে ভাল বৃষ্টি হয় নি, ফলে সেখানে কূপ, পুকুর প্রভৃতি সমস্ত জলাধারগুলি শুকিয়ে গেছে। যে সমস্ত টিউবওয়েলগুলি হয়েছে, সেগুলির বেশীরভাগই অকেজো হয়ে আছে, সেগুলি লোকের অভাবে মেরামত করা যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, অবিলম্বে ওখানে নতুন কিছু লোক নিয়োগ করে পানীয় জলের যাতে ব্যবস্থা করা যায় তার জন্য টিউবওয়েলগুলি মেরামত করা হোক।

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, আমরা জানি, আমাদের রাজ্যে বিদ্যুৎ সমস্যা আছে এবং সেই সমস্যার সমাধান করার জন্য রাজ্য সরকার চেষ্টা চালিয়ে যাচ্ছেন, কিন্তু উদ্বেগের বিষয় হচ্ছে, আমাদের কালনা এবং পূর্বস্থলী এলাকায় ক্যানেলের মাধ্যমে কোনও সেচের সুযোগ নেই। সেইজন্য ঐসব এলাকায় ১ হাজার শ্যালো এবং মিনি ডিপটিউবওয়েল রয়েছে। ব্যাপক এলাকা জুড়ে বোরো চাষ হচ্ছে। কিন্তু কার্যত দেখা যাচ্ছে বিগত ৩ মাস ধরে সেখানে প্রায় বিদ্যুৎ নেই। যেটুকু বিদ্যুৎ আছে তাও এত লোভল্টেজ যে কোনও ক্ষেত্রেই সেচের জন্য জল দেওয়া যাচ্ছে না। কৃষি ক্ষেত্রে সুযোগ দেওয়ার কথা মনে রেখে সেখানে অন্য সমস্ত ক্ষেত্রে বিদ্যুৎ কার্টেল করে কৃষি ক্ষেত্রের জন্য চিন্তা করা সত্ত্বেও আজকে একটার পর একটা মোটর পুড়ে যাচ্ছে। কারণ, যেখানে মিনিমাম ২০০ ভোল্টেজ দেওয়া প্রয়োজন সেখানে দেখা যাচ্ছে ১০০ থেকে ১৬০ ভোল্টেজ দেওয়া হচ্ছে। ফলে বিদ্যুৎ সমস্যা সেখানে প্রকট আকার ধারণ করেছে। আমি এই সমস্যার সমাধান করার জন্য মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি বিষয়টি জানেন। তিনি এ ব্যাপারে চেষ্টা চালিয়ে যাচ্ছেন। এছাড়া সেখানে পানীয় জলের সমস্যা দেখা দিয়েছে। সামনে মাধ্যমিক পরীক্ষা, সুতরাং এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। এই সমস্যার সমাধান করার জন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই, আমার এলাকা পাণ্ডুয়া কেন্দ্রে বোরো চাষ শুকিয়ে গেছে, মাঠ ফেটে যাচ্ছে। ডি. ভি. সির যে জল দেওয়ার কথা ছিল তা দিচ্ছে না। আগে ডি. ভি. সি প্রচুর পরিমাণ জল দিয়েছিল। মানুষ সেই জল অপচয় না করে চাষ করেছে, কিন্তু এখন ডি. ভি. সি জল দিতে পারছে না। গত ৩ মাস ধরে বিদ্যুতের অভাবে যে সমস্ত শ্যালো এবং ডিপ-টিউবওয়েলগুলি আছে সেগুলির দ্বারা কোনও জল দেওয়া যাচ্ছে না। চাষীরা প্রচুর টাকা ঋণ করে যা চাষাবাদ করেছিল তার ফসল নষ্ট হচ্ছে। আজকে শুনলাম, এই সুযোগ নিয়ে কিছু লোক (কংগ্রেসিরা) রাস্তায় নানারকম হাঙ্গামা এবং উৎপাত শুরু করেছে। সেইজন্য আমি জানাতে চাই, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যেন অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা নেন। বহু জায়গায় সাবোটাজ হচ্ছে এবং ভাঙচুর করার কাজ শুরু করেছে কংগ্রেসিরা যাতে জনগণকে বিক্ষুব্ধ করা যায়। যে সমস্ত ট্রান্সমিটার বসানো হয়েছে সেগুলি জ্বলে যাচ্ছে। চাষীদের ধান মাঠে মরে যেতে বসেছে জল না পাওয়ার জন্য। যেসব জায়গায় বিদ্যুৎ দিয়ে পানীয় জল সরবরাহ করা হয় সেইসব জায়গার লোকেরা জল পাচ্ছে না। এ ব্যাপারে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যাতে যত্নবান হন তারজন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী ক্ষিতিভূষণ রায় বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিফ মিনিস্টারের নির্বাচনী কেন্দ্রে অন্তর্গত একমাত্র শিল্পাঞ্চল বিড়লাপুরে কয়েকদিন যাবৎ সন্ত্রাস চলছে, যারফলে সেখানে ৪টি কারখানায় ১০ হাজার নিযুক্ত শ্রমিকের কাজকর্ম বন্ধ হবার অবস্থায় এসে পড়েছে, বিগত ৩ তারিখ থেকে সেখানে শেখ্ কালামের নেতৃত্বাধীনে অবিরাম বোমাবাজি, ক্রাকার থ্রো, পাইপগান এইসব চলছে। এই শেখ্ কালাম নিজেকে কখন কংগ্রেসি বলে পরিচয় দেন, কখন যুব কংগ্রেস বলে, কখন ট্রেড-ইউনিয়ন নেতা বলে, আবার মাঝখানে দেখলাম তিনি কংগ্রেসের

প্রাদেশিক অফিস ঘেরাও করে ভাঙচুর করার ফলে অ্যারেস্ট হয়েছেন। কাজেই তিনি বেসিক্যালি অ্যান্টি-সোশ্যাল। কিছু দিন ধরে সেখানে সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করে রেখে দিয়েছেন। বিড়লা কোম্পানি বাধ্য হয়ে শেষ পর্যন্ত চুপচাপ হয়ে গেছেন। আমি যখন তাঁদের জিজ্ঞাসা করি যে আপনারা কেন প্রতিরোধ করছেন না, তাঁরা বলেন কি করব, পুলিশ কোনও কথা শোনেনা, আমরা কি রাস্তায় দাঁড়িয়ে মার খাব? আমাদের ইউনিয়নের এবং পার্টির সেক্রেটারিকে দু'বার পেটে ছুরি মারা হয়েছে, তাঁর ছেলেকে দিনের বেলায় মারা হয়েছে। ডি. এস. পি. (ইণ্ডাস্ট্রিস) সি. আই., ও. সি, নিজে উপস্থিত থাকা সত্ত্বেও তাঁদের সামনে অনবরত বোমা ফেলা হয়েছে। ওখানে একটা ফাঁড়ী আছে সেই ফাঁড়ীটাই হচ্ছে ওদের ঘাঁটী। সর্বত্র উল্টো রিপোর্ট পরিবেশন করা হচ্ছে। কাজেই আমাদের দাবি হচ্ছে যথেষ্ট সংখ্যক পুলিশ ওখানে দেওয়া হোক, ফাঁড়ী নূতন করে করা হোক এবং ঐ কালাম এবং তার অ্যাশোসিয়েটদের ইমিডিয়েটলি গ্রেপ্তার করা হোক তা না হলে এখানে সঙ্কট হবে।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মেনশন আওয়ারে আপনার ট্রেজারী বেঞ্চে একজন মিনিস্টারও উপস্থিত নেই?

**মিঃ স্পিকার** ঃ আপনি বসুন, দুজন মিনিস্টারের উপস্থিত থাকার কথা, সে জায়গায় তিনজন আছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, যে একটি গুরুতর অভিযোগের রিপোর্ট পাওয়া গেছে। দক্ষিণ ২৪ পরগনার পাথরবেড়িয়া গ্রামে স্বাস্থ্য কর্মীরা যে ইনজেকশন দিয়েছে সেই ইনজেকশন স্টেরিলাইজড করা ছিল না, এবং তার ফলে প্রায় ৯০ জনের মতো গুরুতরভাবে অসুস্থ হয়ে পড়েছে। বেশীরভাগ শিশু এবং প্রায় ৮/৯ মাসের বাচ্ছা ছেলেমেয়ে যাদের একেবারে কাঁধের কাছ থেকে হাত পর্যন্ত ব্যাণ্ডেজ করে রাখতে হয়েছে। খুব যন্ত্রণা হচ্ছে। প্রায় দু' সপ্তাহ অতিক্রান্ত হতে চলেছে, স্বাস্থ্য দপ্তর এ ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন এবং সমস্ত ঘটনা তদন্ত হয়েছে কিনা বা এ ব্যাপারে কি পদক্ষেপ নিচ্ছেন সেটা হাউসের সামনে একটি বিবৃতি দিয়ে আমাদের এই উদ্বেগ সেই উদ্বেগের নিরসন করতে সাহায্য করুন।

**শ্রী দিলীপকুমার মজুমদার** ঃ মিঃ স্পিকার স্যার, ই. সি. এল. নূতন নূতন খনি খুলে নিচে থেকে কয়লা উত্তোলন করছে। আগে ওরা যেরকম বেপরোয়া ভাবে কাজ করত এখন আরও বেশি বেপরোয়া ভাবে কাজ করছে। ঝাঝড়া কোলিয়ারী ৫০০ কোটি টাকা খরচ করে ইনভেস্টমেন্টের নূতন একটা পদ্ধতি চালু করেছে। কয়লা কেটে নিয়ে চলেছে কিন্তু কোনও রকম পিলার সাপোর্ট বা বালি, জল ইত্যাদি দিয়ে সেটা ফিলআপ করছে না। ফিলআপ না করলে উপর থেকে ধসে যাবে। বিরাট এলাকা নিয়ে মাইনিং শুরু করেছে। সেখানে একটা বেসিক ট্রেণিং কলেজ আছে, তার জলের কূয়া ধসে গেছে, এয়ার ড্রপ হয়ে গিয়ে সেখানে সাঁ সাঁ করে একটা শব্দ উঠছে। ঘর বাড়ি সমস্ত ক্র্যাক হয়ে যাচ্ছে। গোটা দুর্গাপুর মহকুমা

এলাকা আজকে বিপদগ্রস্ত হয়ে গেছে। এইভাবে সমস্ত স্টিল টাউনশিপ বিপদগ্রস্ত হয়ে পড়ছে। সেজন্য আমি পশ্চিমবঙ্গ সরকারের সংশ্লিষ্ট বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ই. সি. এল. কর্তৃপক্ষ এবং ভারত সরকারের কাছ থেকে এটা টেক আপ করে সুব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি নদীয়া জেলায় মাঝারী থেকে প্রবল বৃষ্টিপাত হয়েছে এবং তারফলে নদীয়ার বিস্তীর্ণ এলাকার রবিখন্দ ক্ষতিগ্রস্ত হয়েছে। বৃষ্টির সাথে সাথে সেখানে ভীষণ শিলাবৃষ্টিও হয়েছে এবং তারফলে করিমপুর, চাপড়া, নাকাশিপাড়া প্রভৃতি ব্লকের প্রচুর ফসল ক্ষতিগ্রস্ত হয়েছে এবং ঘরবাড়ি বিনষ্ট হয়েছে। এই অবস্থায় আমি ত্রাণমন্ত্রী এবং কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য।

**'জিরো আওয়ার'**

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে গোটা হাউসের দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত লক্ষ্য করেছেন যে, কয়েকদিন ধরে এই খবরটা চালু হয়েছে যে, আমাদের বিভিন্ন রাজ্যের খেলাধূলার বিষয়টা এখন থেকে কেন্দ্রীয় সরকার দেখবেন। অর্থাৎ এটা কংকারেন্স লিস্টে নিয়ে যাওয়া হচ্ছে। আপনি জানেন, এটা রাজ্যের অধিকারের প্রশ্ন। কারণ গোটা দেশ থেকে খেলাধূলায় অংশ গ্রহণ করবার জন্য বিদেশে ভারতীয় প্রতিনিধিরা যখন যান তখন তাতে একটি-দুটি নাম নিয়ে আমাদের সন্তুষ্ট থাকতে হয়। কিন্তু আজকে বিভিন্ন রাজ্যে, বিশেষ করে যেসব রাজ্যে কেন্দ্রীয় সরকারের সমর্থক দলের মন্ত্রিসভা নেই—যেমন পশ্চিমবঙ্গ, এখানে খেলাধূলার ব্যাপারে সরকারি পর্যায়ে একটা উন্নত অবস্থা সৃষ্টি করা গেছে। এক্ষেত্রে কেরালা এবং কর্ণাটকেও উন্নতি হয়েছে। আজকে খেলাধূলার ব্যাপারে উন্নতির স্বার্থে যখন রাজ্য সরকারগুলি উদ্যোগ নিয়েছে তখন টাকা-পয়সা দিয়ে সাহায্য না করে বিষয়টাকে কংকারেন্ট লিস্টে নিয়ে যাওয়া হচ্ছে। ১৯৭২ সালে শিক্ষাকে এইভাবে নিয়ে যাওয়া হচ্ছিল, কিন্তু নেওয়া যায় নি। তারপর সংবিধান সংশোধন করে শিক্ষাকে রাজ্য তালিকা থেকে কেড়ে নেওয়া হয়েছিল। সেইজন্য আজকে সকল বিধানসভার সদস্যদের একমত হয়ে প্রস্তাব গ্রহণ করে কেন্দ্রীয় সরকারকে বলা দরকার যে, রাজ্যের কাছ থেকে এটা কেড়ে নেওয়া চলবে না। আজকে কংগ্রেস বেঞ্চ খালি, বিরোধী কংগ্রেসি সদস্যরা কেউ আসেন নি। খেলাধূলার দিকটা যদি আমাদের দেশে উন্নত থাকত তাহলে প্রশ্ন থাকত না, কিন্তু এত বছর ধরে খেলাধূলার সর্বনাশ করবার পর আজকে যখন রাজ্য সরকারগুলি তার উন্নতির স্বার্থে পদক্ষেপ গ্রহণ করেছে তখন সেটা কেড়ে নেওয়া হচ্ছে। কাজেই এর বিরুদ্ধে প্রতিবাদ করা দরকার। এটা রাজ্যের অধিকারের প্রশ্ন। এটা কেন্দ্রীয় সরকারের সবকিছু কেন্দ্রীভূত করবার নীতিরই একটা অংশ। এর বিরুদ্ধে হাউসের সকল সদস্যের প্রতিবাদ করা উচিত এবং তার ঢেউ পশ্চিমবঙ্গের সমস্ত মানুষের কাছে পৌছে দেওয়া উচিত। সেইজন্যই বিষয়টা উল্লেখ করলাম।

**মিঃ স্পিকার ঃ** সকলের কাছে অ্যাপিল করছেন প্রতিবাদ করবার জন্য। তাহলে এটা কি আপনি মোশন দিচ্ছেন?

**শ্রী ননী কর** ঃ আপনি বললে মোশন দেব। তাছাড়া অতীতে এই রকম নজির আছে যে, স্পিকার এটাকে তাৎক্ষণিক মোশন হিসাবে ধরে নিয়েছেন এবং সেই প্রস্তাব পাসও হয়েছে।

**মিঃ স্পিকার** ঃ আপনি অতীতের এইরকম নজির আমাকে দেখাবেন।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[2-50 - 3-45 P.M.]

**Shri Neil Aloysius O'Brien** : Mr. Speaker Sir, I shall confine my observation to a few socio-economic aspects of state policy referred to in the speech of the Governor.

Let me first take up agriculture—the primary sector of our economy. Expectedly, the thrust of the economic policy of the government has been directed towards increasing production in agriculture through improved agricultural practices and a small-farm development strategy forms the preferred approach of a Government seeking growth with social justice. The solution to small farmers' problems resides largely in institutional reforms—reforms specially designed to compensate for the farmers' economic and social weaknesses by ensuring access to technological factors of production, In West Bengal upto 1987-88 it has been possible to bring within the fold of IRDP, 15 lakhs (or 40 per cent) of the families living below the poverty line—a notable achievement. Even then, the progress is not adequate in the context of rural poverty alleviation. Out of the 80 lakhs rural families in the State, more than 35 lakhs still subsist below the poverty line. However, in its emphasis on development through local-level institutions, viz. the panchayats symbolizing basic democracy. West Bengal can legitimately claim pride of place, although for a progressive Government like ours it is essential to eliminate the remaining vestiges of social or class bias in favour of the rural elite as reflected in the leadership pattern and the biased input distribution of some of the 'anchayats (and cooperatives). That is to say, although the signs of a revitalised peasant transition (that is, a transition from a semi-feudal to a higher level of development) are unmistakably visible in West Bengal—more than in any other part of the country, and there is a clear recognition of the role of popular bodies for enhancing the level of awareness of the under-privileged and their bargaining strength and participation in local bodies, there is still a long way to go towards eliminating institutional exploitation of the rural poor by the elite or 'oligarchy'. The system of reworking of the panchayats therefore leaves a great deal to be desired in terms of the expectations embodied in the 1973 Panchayat Act. Above all, care must

be taken to ensure that the panchayats do not remain vitally dependent on state patronage, that the rural development programmes are framed and implemented by the panchayats themselves instead of by the various departments of the State Government that the depressed classes and women are represented in all standing committees of panchayats, and that all cases of financial corruption and personal abuse of power are severely dealt with. There are laudable instances of experiments with rural development based on local organisations in countries like China, Japan, Korea and Sri Lanka, and I do not have any scepticism about development models based on the idea of democratic decentralisation panchayati-raj as being impracticably romantic.

It is a pity that the cooperative movement in the State, in fact in the whole of eastern India has not really got going. The Governor's address rightly focuses on the vital role of these institutions and the importance of loan recovery. I think that the bane of these institutions is the problem of overdues and the issue must be dealt with strictly on an economic basis totally unaffected by any narrow political considerations which would be disastrous for the State's rural economy.

The concern for rural poverty leads one to the problems of a major depressed section of our society, namely the tribals who form a sizeable proportion of the population of West Bengal. The problems confronting the tribals are mainly those relating to land alienation, forestry and credit. I need hardly add that these have assumed alarming proportions and are fraught with grave political consequences. It is encouraging to note in the Governor's Address that the programme for protecting the poor tribals from exploitation of money lenders has been further strengthened, but there is no reference to the problem of land alienation which, it is said, has led to a progressive diminution of per capita land holdings of tribal families. As regards forestry, the experiment in the western part of the Midnapore district for protection of forests through the collaborative efforts of tribals, local populace, and Government officials is unparalleled in the country. I would, however, have appreciated a more elaborate reference to his Government's forestry policy by the Governor in his speech.

Finally as regards health, several surveys have revealed that there is a growing awareness among people of this State about the need for and efficacy of scientific medical treatment as opposed to crude primitive methods of non-medical and quasi-medical curatives. This is largely a consequence of the widespread health campaigns undertaken mainly by the various Government organisations, and of course the continued

exposure to hospitals, professionals, etc. But since these have not been followed up by extending concrete and satisfactory medical services at affordable cost to families in the lower-income groups, there is substantial dissatisfaction on the group. There is a saying that to fall ill to be cured. You have to be well off. But if you fall ill and are not well off, then God help you. An urgent area of concern is the continuation and intensity of communicable and simple preventive diseases amongst the lower-income families. Among women in particular there are serious nutritional deficiencies. The importance of housing conditions, the supply of safe drinking water, and sound sanitation in improving health conditions has been well recognized. It is common knowledge that a number of health problems would disappear if these facilities are ensured and improved. It is not just to increase the number of hospitals, rather the services of the hospitals should be improved. Though all these facts have been reiterated time and again by the State in all its proclaimed policies, and it has been generally accepted that health care must actually be related to alleviation of poverty and the creation of added purchasing power, the health situation at present can be summed up in the words of an ICSSR-ICMR Report all quoting that : "The overall picture is a mixture of light and shade, of some outstanding achievements whose effects are more than offset by the grave failures ..... and as such, to make Health for All by 2000 A.D. a feasible goal, nothing short of a radical change is called for."

Mr. Speaker Sir, I conclude by complementing the Governor for his excellent address which is fully reflective of the progressive policies of a populist Government bent upon ensuring socio-economic advancement on a wide and diverse sphere dispite being beset by a crippling scarcity of resources.

Thank you, Sir.

...(at this state the House was adjourned till 3.45 p.m.)...

(After adjournment)

[3-45 – 3-55 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপিত হয়েছে তার সমর্থনে দু-চারটি কথা উত্থাপন করতে চাই। রাজ্যপালের ভাষণ সংক্রান্ত আলোচনা কালে প্রথমে এই কথা নিশ্চয় বলতে হয় যে হঠাৎ রাজ্যপালের ভাষণের দিন কংগ্রেসিরা গণ্ডগোল করলেন কেন। এবং রাজ্যপালের উপর দৈহিক আক্রমণ এবং রাজ্যপালকে কেন্দ্র করে যে অশোভন আচরণ তাঁরা করলেন এটা কি তাঁদের করা উচিত

ছিল। কংগ্রেসিরা কি জানত না এখানে আইনশৃঙ্খলা বলে একটা জিনিস আছে, এবং রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণ মন্ত্রিসভা কর্তৃক দেওয়া ভাষণ। স্বাভাবিক কারণে হঠাৎ তাঁরা রাজ্যপালের উপর আক্রমণ করলেন কেন, সেটার নিশ্চয় একটা লক্ষ্য আছে, তাই সেটা আমি পরিষ্কার করে দিতে চাই। আমি দেখেছি কতকগুলি কাগজ বিভিন্ন সাংবাদিকরা তারা একটা কথা লিখতে শুরু করেছেন—কেউ বলছেন যখন যুক্তফ্রন্ট মন্ত্রিসভা ছিল রাজ্যপালের নির্দেশে মন্ত্রিসভাকে ভেঙে দিয়ে কয়েকদিনের জন্য আর একটা মন্ত্রী সভা গঠিত হয়েছিল। এর সঙ্গে তারা বোঝানোর চেষ্টা করলেন যে কংগ্রেসিরা যা করেছেন তা অন্যায় কিছু নয়। দুইটি বিষয়ের পার্থক্য হচ্ছে রাজ্যপাল যা বক্তব্য রেখেছেন এখানে এমন কোনও ঘটনা ঘটেনি মন্ত্রী সভা ভেঙে গেল, বা রাজ্যপাল রাজনীতির সঙ্গে জড়িত হয়ে পড়েছেন, এমন কোনও ঘটনাও ঘটেনি, বা কংগ্রেসিদের নিয়ে তিনি চলার চেষ্টা করছেন অন্য কোনও ভাবে, এমন কোনও ঘটনাও ঘটেনি। অথচ রাজ্যপালের উপর আক্রমণ হল কেন? আমরা বিভিন্ন সময়ে দেখেছি, আমরা এখানেও লক্ষ্য করেছি যে রাজ্যপাল এবং কেন্দ্রের মন্ত্রী প্রায় একই সঙ্গে বদল হচ্ছে। রাজ্যপালের কথা যদি আসে আমাদের যে কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলি সেখানে রাজ্যপালের আসন নিয়ে বিভিন্ন আলোচনা হয়। কেউ বলে রাজ্যপাল নির্বাচন করে আসুক, কেউ বলেছে বিধানসভায় নির্বাচন করে রাজ্যপাল হোক। কিন্তু শেষ মেষ ঠিক হয় রাজ্যপাল মনোনীত হবেন। যেহেতু তাকে মনোনীত করা হয় রাজ্যপাল পদে সেইহেতু তিনি সুষ্ঠুভাবে মন্ত্রিসভার কথা শুনে কাজকর্ম করবেন। আবার কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগসূত্র বজায় রেখে কাজকর্ম করবেন। আবার ইদানীংকালে লক্ষ্য করছি যে সময়ে কেন্দ্রের মন্ত্রী বদল হচ্ছে, সেই সঙ্গে সঙ্গে রাজ্যপালও বদল হচ্ছে। আবার দেখতে পাবেন রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে রাজ্যপালের বদল হচ্ছে। কেন্দ্রীয় সরকারের নীতি অনুসারে আজকে যিনি রাজ্যপাল কালকে তিনি কেন্দ্রীয় মন্ত্রী, কালকে যিনি কেন্দ্রীয় মন্ত্রী পরের দিন রাজ্যপাল বা তিনি কোনও রাজ্যের মুখ্যমন্ত্রী, এইভাবে রাজ্যপালের পদকে রাজনীতিগতভাবে একটা জায়গায় দাঁড় করিয়ে দেওয়া হয়েছে। আমরা দেখছি বর্তমানে কেরালা এবং অন্ধ্রের রাজ্যপাল রাজনীতি করছেন, রাজ্যপালের অফিসের মধ্যে বসে কংগ্রেসিরা তাদের অফিস হিসাবে কাজ করাচ্ছে। বিহারে বিরোধী দল রাজত্ব করছে। কংগ্রেসি যারা তারা চাচ্ছে এমন একটা রাজ্যপাল সেখানে আসুক যিনি রাজভবনে বসে বসে কংগ্রেসি করবেন, কংগ্রেসকে কি করে আবার ফিরিয়ে নিয়ে আসা হবে সেইভাবে চলবেন। যদি তিনি না চলেন তাহলে তাঁর উপর আক্রমণ করবে। সুতরাং রাজ্যপালের উপর আক্রমণের ঘটনা এটাই একমাত্র কারণ হিসাবে আমাদের কাছে এসে দাঁড়িয়েছে। আজকে কাগজে দেখলাম আমাদের প্রধান বিরোধী দলের সদস্য যাঁরা তাঁরা বিধানসভা বয়কট করেছেন, প্রতিদিন কাগজে ছবি বেরুচ্ছে, খুব ভাল, আমরা শুনে খুশি হলাম। আবার আপনার বক্তব্য এক জায়গায় দেখলাম। এটা আমাদের বুঝে নেওয়া উচিত যে বিধানসভার মধ্যে না এসে বাইরে সই-সাবুদ করলে বিধানসভা পুরোপুরি বয়কট করা হয় কিনা। এই সম্পর্কে একটা সঠিক বক্তব্য পেশ হওয়া উচিত। আমরা যে বিধানসভা বয়কট করে ছবি তুললাম, বিধানসভার মধ্যে এলাম না, সই করে গেলাম, এটা করে বয়কট হয় না। আমরা প্রথম দিন দেখলাম কাগজে বেরিয়েছে যে সমস্ত কংগ্রেসি সদস্য পদত্যাগ করছেন। আমরা দেখে অবাক হলাম যে এত তাড়াতাড়ি পদত্যাগ করার কি কারণ ঘটল। আবার দেখলাম পদত্যাগ নয়, সমস্ত পদত্যাগ আপনার কাছে না পাঠিয়ে পাঠিয়ে দেওয়া হয়েছে কেন্দ্রে।

আবার দেখলাম পদত্যাগের বিষয় না বলে বলছেন আমরা দিল্লি যাচ্ছি, বোট ক্লাবে ধর্না দেব। স্যার, আমি আপনার মাধ্যমে তাঁদের কাছে একথা বলতে চাই দিল্লিতে যান ঠিক আছে, কারণ, দিল্লিতে নভেম্বর ডিসেম্বর মাস পর্যন্ত যতক্ষণ না নির্বাচন হচ্ছে ততক্ষণ আপনারা সুস্থিরভাবে বলতে পারবেন, বোটক্লাবে ধর্না দিতে পারবেন, সেখানে থাকাই লাভ কিন্তু আর একটা দেখলাম দিল্লি, ভারতবর্ষের বিভিন্ন প্রদেশ ঘুরে ঘুরে বক্তব্য রাখবেন, বামফ্রন্টের বিরুদ্ধে সেখানকার জনগণকে বলবেন, কিন্তু পশ্চিমবঙ্গের জনগণকে বলবেন না। তাঁরা দিল্লিতে গিয়ে দিল্লিকে জানান, বোঝান ঠিক আছে, কিন্তু সারা ভারতবর্ষের বিভিন্ন মানুষকে বোঝাবেন এজন্য আমি বেশি ভীত। তাই আপনার মাধ্যমে আমি এই কথা বলতে চাই দিল্লি যাচ্ছেন যান, কিন্তু অন্য কোথায় যাবেন? বিন্ধ্য পর্বতের নিচে দক্ষিণ ভারতের রাজ্যগুলি কেরালা, কর্ণাটক, তামিলনাডু তো আপনাদের নয়, সেখানে কাকে শোনাবেন? হরিয়ানায় আপনাদের শোনাবার জায়গা নেই। তাহলে কোথায় আপনারা যাবেন? বিহারে এই রকম মারপিট হচ্ছে, সেখানে আপনাদের রক্ষা করবে কে? ওখানে যাবেন না। স্যার, আপনি দেখেছেন যে গত কয়েকদিন আগে ১লা মার্চ ত্রিপুরায় সার্কিট হাউসের মধ্যে এম. এল এ এবং মন্ত্রীদের মধ্যে মারপিট হয়েছে, রক্তারক্তি হয়েছে। আপনি স্যার, দয়া করে বলবেন যাতে ত্রিপুরায় না যান।

[3-55 – 4-05 P.M.]

তারপর কংগ্রেস রাজ্যে নিয়ে যাবেন। গুজরাটে তো হাতাহাতি হচ্ছে; সেখানে যাওয়া উচিত নয়। উত্তরপ্রদেশেও ভয় আছে, যেখানেই আপনি যাবেন সেখানেই কংগ্রেসের নিজেদের মধ্যেই মারপিট লেগে আছে, দোহাই সেখানে যাবেন না। গেলে যদি আপনাদের গায়ে লাগে তাহলে আমাদের সম্মান যাবে। দিল্লি যান, ডিসেম্বর মাস পর্যন্ত দিল্লিতে থাকুন, অন্য কোনও রাজ্যে যে যাবেন, সেখানে আপনাদের গায়ে হাত পড়লে আমাদের দুঃখ লাগবে। স্যার, এটা ওঁদেরকে আপনার বলে দেওয়া উচিত। হ্যাঁ, উত্তর প্রদেশে যান, উত্তর প্রদেশে এখও মারপিট লাগেনি বটে, তবে সেখানে আর একটা বিপদ আছে। উত্তর প্রদেশে গেলে—আমরা গত কিছুদিন আগে দেখেছি কেন্দ্রীয় সরকারের একজন মন্ত্রী পি. চিদাম্বরম, পার্লামেন্টে প্রশ্নোত্তরের সময়ে বলেছেন—সেখানে ৫৮৪ জন পণ প্রথার বলি হয়েছে। মহারাষ্ট্রে এক বছরে ২২৯ টি এরকম ঘটনা ঘটেছে। এই দুটি রাজ্যে যেতে পারেন। দেখে শুনে আসবেন, আপনারা তো আর পণ প্রথার বলি হবেন না; এই জায়গায় পণ প্রথা হচ্ছে। সেন্ট্রাল থেকেই সংখ্যা উল্লেখ করে বলা আছে। কংগ্রেস স্টেট এবং পার্টির হিসাব যে, সেখানে পণ প্রথায় এতগুলি খুন হয়ে গেছে। আপনারা যখন দিল্লি যাবেন বক্তৃতা দেবেন, পশ্চিমবঙ্গের সম্বন্ধে নিশ্চয় বক্তৃতা দেবেন তখন ঐ দুটি প্রদেশের সম্বন্ধে বলবেন যে ওখানে কি রকম খুন খারাপী চলছে। আর একটা রাজ্য, ত্রিপুরা, সেখানে গত ১১ মাসে ১১০টি রাজনৈতিক খুন হয়েছে, এটা আমার কথা নয়, ত্রিপারা বিধানসভার স্বরাষ্ট্র মন্ত্রী সমীর বর্মন প্রশ্নোত্তরে বলেছেন ১১ মাসে ১১৩টি রাজনৈতিক খুন হয়েছে। তাহলে তো ওঁদের বলতে হয় যে, পশ্চিমবঙ্গে আরও বেশি রাজনৈতিক খুন হয়েছে। যুক্তি দিয়ে কথা বলুন, বললে আমরাও অন্তত যুক্তি দিয়ে মানুষকে বোঝাবার চেষ্টা করতে পারি পশ্চিমবঙ্গের মানুষ কি দারুণ অসুবিধার মধ্যে আছে। ওঁদের এত উষ্মা কেন সেটা আমি একটা উদাহরণ দিচ্ছি, তাতেই বোঝা যাবে কেন ওঁদের

এত উষ্মা। পশ্চিমবঙ্গের মানুষ তাঁদেরকে দেখেছেন আবার তাঁরা এটাও দেখেছেন যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট থাকাকালীন অবস্থায় মানুষ কত উৎসাহিত হচ্ছে এবং মানুষ উৎসাহিত হচ্ছে বলেই তাঁদের এত উষ্মা বেড়েছে। আমরা দেখছি, কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক সমীক্ষা বেরিয়েছে তাতে বলা হয়েছে পশ্চিমবঙ্গে এমন একটি রাজ্য যে রাজ্যে তাদের পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে যে উৎপাদনের কথা ছিল সেই উৎপাদনে তারা রীচ করেছে। ১৯৮৮-৮৯ যোজনায় প্রথম ৩ বছরে একটি রাজ্য প্রতিকূল পরিস্থিতির মধ্যে শস্য উৎপাদনের শীর্ষ মাত্রায় পৌছেছে। এই রাজ্যগুলির মধ্যে পশ্চিমবঙ্গ ছাড়া জম্মু, কাশ্মীর, হিমাচল প্রদেশ আছে। পশ্চিমবঙ্গ বড়, আর দুটি ছোট রাজ্য। পশ্চিমবঙ্গ সেই রাজ্য যে রাজ্যে কেন্দ্রীয় সরকারও স্বীকার করেছেন যে, প্রাকৃতিক দুর্যোগ থাকা সত্ত্বেও তারা কৃষি উৎপাদন ব্যবস্থা বজায় রাখতে পেরেছে। এ সমস্ত কথা কাগজে বেরিয়েছে, এগুলি বোঝা উচিত। শুধু সংবাদপত্র নয়, আমাদের কংগ্রেস বন্ধুদেরও বলছি। গত ২/১ দিন আগে হাওড়ায় নির্বাচন হল, সেই নির্বাচনেই জনগণ তাদের বর্জন করেছে, একটি মাত্র কথা উল্লেখ করছি যে হাওড়ার নির্বাচনে কংগ্রেসের ভোট কত কমেছে, যদি রিগিং হয়ে থাকে যেটা কংগ্রেস বলছে—তাহলে তো আরও অনেক বেশি কমবে। এক হাজার ভোট কংগ্রেসের কমেছে সর্বসাকুল্যে। যখন মারপিট হল—কখন হয়েছে, পুলিশের রিপোর্ট আছে। কাগজওয়ালারা একটু খুঁজে পেতে দেখে আসতে পারেন এডিটোরিয়াল না লিখে। নির্বাচনের পরে কিছু ঘটনা ঘটেছে ঠিকই। কিছু ঘটনা'ও ঘটা উচিত নয়। একজন মারা গেছে, দু' জন মারা গেছে। আর যাকে নিয়ে সব চেয়ে বেশি হৈ চৈ হচ্ছে গুলি লেগেছে বলে এবং সেই গুলিটি আমাদের যিনি মাননীয় এম. এল. এ. আছেন তাঁর দেহরক্ষীর গুলি এবং সেটা তার গায়ে, মাথায় লেগেছে এবং তিনি মারা গেছেন, তাও নির্বাচনের পরে। নির্বাচনে কারা গণ্ডগোল করে? যারা নির্বাচনে পরাজিত হয় এবং যারা বুঝে যান যে নির্বাচনে পরাজিত হবেন, তারাই মারপিট করতে যান। আর যারা জিতছেন এবং জিতবেন বলে মনে করেন তারা জীবনে কখনও মারপিট করতে যান না। সুতরাং যারা হেলে যাবেন বলে ধরেই নিয়েছেন এবং যখন হেরে যাচ্ছেন তখনই তারা গণ্ডগোল করতে গেছেন এবং সেই গণ্ডগোলে কিছু ঘটনা ঘটেছে, যদিও কোনও মৃত্যুকেই আমরা ভাল চোখে দেখি না বা ভাল ভাবে মেনে নিই না। গণ্ডগোল করা উচিত'ও নয় মনে করেন, কিন্তু তা সত্ত্বেও তারা নিজেরা গণ্ডগোল করতে গিয়ে নিজেদেরই একজনের গুলিতে মারা গেছে বলে কাগজে বেরিয়েছে আমরা যতদূর দেখেছি। তাই নিয়ে এত এডিটোরিয়াল লেখার কি কারণ আছে আমরা বুঝছি না। কেন লেখা হচ্ছে? কংগ্রেস তো হাওড়ায় আমাদের একটা জেতা আসনে জয়যুক্ত হয়েছে। একটা জেতা আসনে যদি রিগিং হয়, মারপিট হয়, গুণ্ডাবাজি হয় তাহলে একটি জেতা আসনে কংগ্রেস কি করে জিতে যায়? ১৯ টি সিটে কংগ্রেস জিতল কি করে, যদি সেখানে রিগিং'ই হল, মারপিট হল, দাঙ্গা হল, বুথের মধ্যে ঢুকতে পারল না? আসল ব্যাপারটা অন্য জায়গায় নিহিত আছে, এটা কাগজওয়ালারা বুঝছেন না, কংগ্রেস বুঝছে না, কেউ বোঝার চেষ্টাও করছে না। আজকে পশ্চিমবাংলার উপর যে অবিচার করা হচ্ছে এবং যেভাবে পশ্চিমবাংলার উপর দিনের পর দিন কেন্দ্রীয় সরকার বঞ্চনা করে চলেছেন এবং পশ্চিমবাংলাকে যে ভাবে বঞ্চনার মধ্যে ফেলে দিচ্ছেন তার জন্যই জনগণ এই রায় দিয়েছেন। এই রায়কে তাঁরা না মেনে নিয়ে যেভাবে চলছেন তাতে করে আগামীদিনে কংগ্রেস একেবারে নিশ্চিহ্ন হয়ে যাবে পশ্চিমবাংলা থেকে এই কথা নিঃসন্দেহে বলা যায়। হাওড়ার মেয়র

১৯৮৬ সালে রাজীব গান্ধীকে চিঠি দিয়ে বলেছিলেন, হাওড়ার যে অবস্থা চলছে সেই অবস্থা থেকে হাওড়াকে যদি মুক্তি দিতে হয় তাহলে অন্তত আপনি ৫০০ কোটি টাকা হাওড়ার উন্নয়নের জন্য দিন। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, এই চিঠির কথাটা কাগজে বেরিয়েছে এবং তার রিসিপ্ট'ও আছে। কিন্তু একজন কেন্দ্রীয় মন্ত্রী যিনি ওখান থেকে নির্বাচনে দাঁড়িয়ে জিতেছেন তিনি বলছেন চিঠিই দেয়নি। এতে হাওড়ার মানুষ কি অন্যায় করেছে? হাওড়ার মেয়র চাইছেন হাওড়ার উন্নতির জন্য টাকা এবং তিনি বলছেন আমি হাওড়ার উন্নতি করব। আর তারা বলছেন যে, না, চিঠিই দেয় নি, টাকা দেওয়া উচিত নয়। হাওড়ার মানুষ তো মানুষ, তারা তো বোঝে এবং হাওড়ার উন্নতির জন্য যে টাকা চাইছেন সেই টাকা তারা দিচ্ছেন না। এই কথা তারা বুঝে গিয়ে ভোট দিয়ে প্রমাণ করে দিয়েছে যে, ঐরকম ভাবে মিথ্যাচার দিয়ে আর যাই হোক ভোটের বাক্সে ভোট দিয়ে একটি রাজনৈতিক নেতাকে নির্বাচিত করা যায় না। এই তো সেদিন রেল বাজেট হয়ে গেল। বহুদিন থেকে শোনা যাচ্ছিল যে, হাওড়া আমতা একটা রেল লাইন হবে কাগজওয়ালারা লিখেছেন এবং এখনও পর্যন্ত তার ভিত্তি প্রস্তর আছে গিয়ে দেখবেন। এই বাজেটে তার নাম উল্লেখ নেই। তাতে হাওড়ার লোকেরা কি অন্যায় করলেন? তারা অন্যায় করতে পারেন না। কেন্দ্রীয় বাজেটে হাওড়ার ট্রেন লাইন হবার যে আশা আকাঙ্খা ছিল সেই আশা আকাঙ্খা রূপায়িত করার ক্ষেত্রে সেটুকু যদি বাজেটের মধ্যে দেখতে না পান তাহলে তারা তো কিছু অন্যায় করেন নি এবং তারা সঠিক ভাবেই সেই কাজ করেছেন। পশ্চিমবাংলার জন্য কি করেছেন? একমাত্র মেট্রো রেলের জন্য কিছু টাকা বরাদ্দ করে দিয়েছেন। গতবারে যে টাকা দিয়েছেন, এবারেও ঠিক তাই আছে, অথচ জিনিসপত্রের দাম অনেক বেড়ে গেছে। দিঘা তমলুক লাইন, লক্ষ্মীকান্তপুর নামখানা লাইনের জন্য বাজেট হেডে কিছু টাকা লেখা আছে। ২/৩ লক্ষ করে টাকা বাজেট হেডে রাখা আছে। আমরা জানি কেবলমাত্র এই দুটি লাইনের জন্য বাজেট হেড মেনটেন করার ব্যাপারে ২/৩ লক্ষ টাকা রাখা হয়েছে। এছাড়া অন্য কোথাও পশ্চিমবাংলার জন্য উন্নয়নমূলক কাজে টাকা বরাদ্দ রেল বাজেটে দেখতে পেলাম না। তারপরে নির্বাচন এল। সেই নির্বাচনে মানুষ সঠিক ভাবে তাদের ভোট দিয়ে প্রমাণ করেছে যে, তারা সঠিক জায়গাতেই আছে। কি না করেছেন? পশ্চিমবাংলার রেশন ব্যবস্থাকে বানচাল করে দেবার জন্য চক্রান্ত করেছেন। আমি ডিসেম্বর মাসের একটি তথ্য তুলে ধরছি। গম আসার কথা ছিল ৪৬ রেক, এলো ২৯ রেক, চিনি আসার কথা ছিল ১৬ রেক, এলো ৮ রেক। পশ্চিমবাংলার মানুষকে না খেতে দিয়ে মারার যে চেষ্টা হচ্ছে তাতে করে ওরা কি করে মনে করছেন যে পশ্চিমবাংলার মানুষ ওদের ভোট দেবে? এই জানুয়ারি মাসে চালের দাম ৪৬ পয়সা করে বাড়িয়ে দেওয়া হল। আদিবাসীদের জন্য যে কম পয়সায় চাল দেওয়া হত তার'ও দাম বাড়িয়ে দেওয়া হল ৭৭ পয়সা করে।

[4-05 – 4-15 P.M.]

পশ্চিমবঙ্গের প্রতি যদি এইভাবে অবিচার চলতে থাকে তাহলে পশ্চিমবঙ্গবাসীরা নিশ্চয় কংগ্রেসের পক্ষে যাবেন না, তারা কংগ্রেস বিরোধীদের দিকেই থাকবেন। তারপর কলকাতার মেয়রের কথা ওঁরা বলেছেন এবং এই নিয়ে কংগ্রেসিরা অনেক লাফালাফিও করেছেন। কংগ্রেসের অনেক এম. এল. এ. তো কলকাতায় আছেন, তাঁদের বলব, কলকাতার কথা

একটু ভাবুন। কলকাতার মেয়রের কথা ওঁরা বলেছেন। স্যার, আপনাদের মাধ্যমে ওঁদের জানাতে চাই যে কলকাতার মেয়র বিনীতভাবে রাজীব গান্ধীর কাছে আবেদন রেখেছিলেন যে কলকাতার উন্নতির জন্য ১৮২৭ কোটি টাকা দেওয়া হোক। তিনি বলেছিলেন, কলকাতাকে বাঁচাতে গেলে এবং এর উন্নতি করতে গেলে এই ১৮২৭ কোটি টাকার প্রয়োজন, এটা আমাদের দিন। বলা হয়েছিল এস্টিমেট করে দিন, সেখানে এস্টিমেট করে দেওয়া হয়েছিল এবং আমাদের মেয়র প্রধানমন্ত্রীর সঙ্গে দেখাও করতে চেয়েছিলেন কিন্তু আমাদের দুর্ভাগ্য এবং রাজীব গান্ধীর ঔদ্ধত্যের জন্য সেই সাক্ষাৎকার হয়নি। এসব নিয়ে কোনও কথা কিন্তু স্যার, কংগ্রেসিরা বলেন না। আরও বলি, চার্লস কুরিয়ারের নেতৃত্বে ১১ জনকে নিয়ে কেন্দ্রীয় সরকার একটি কমিটি করলেন এবং বললেন দেখুন আরবান ডেভেলপমেন্টের জন্য বিভিন্ন শহরকে কিছু দেওয়া উচিত কিনা। তারা পশ্চিমবাংলার বিশেষ করে কলকাতার জন্য বিভিন্ন রেকমেণ্ডেশন করেন। সেখানে যা বলা হয়েছে তা কেন্দ্র দিচ্ছেন না। চার্লস কুরিয়ারের নেতৃত্বে যে কমিশন হয়েছিল তার রির্পোট থেকে আমি একটু উল্লেখ করছি।

The city of Delhi, being the capital of India already is taken care of by the Central Government and, therefore, at this stage the Commission refrains from commenting on its needs. Calcutta, Bombay and Madras are largely left to the resources of the Governments of the States, where capital they are, because of the limitations of resources and the conflicting demands on them, these cities have suffered years of neglect. This has brought about such a sharp deterioration in their structure that today their very survival is in jeopardy.

চার্লস কুরিয়ারের রিপোর্টে অনেক কথা উল্লেখ করা হয়েছে। সেখানে বলা হয়েছে যে কলকাতা শহর কেবলমাত্র কলকাতা শহরের জন্য নয় এবং এমন কি শুধু পূর্বাঞ্চলের জন্য নয়, পূর্বাঞ্চলের বাইরে নেপাল প্রভৃতি জায়গার যোগাযোগের ক্ষেত্র হচ্ছে এই কলকাতা এবং এটাই হচ্ছে সবচেয়ে বড় বিজনেস সেন্টার। এখানে রবার ইণ্ডাস্ট্রিজ থেকে আরম্ভ করে ওয়াগন ইণ্ডাস্ট্রিজ, টায়ার ইণ্ডাস্ট্রিজের ৬০ থেকে ৯০ ভাগের কাজ চলে। তারা বলছেন, এটাকে ন্যাশানাল সিটি হিসাবে দেখা উচিত। চার্লস কুরিয়ার কতকগুলি নির্দেশও দিলেন। তিনি বললেন এমন একটা সিটির উন্নতির জন্য টাকা দেওয়া উচিত। সেখানে বলা হচ্ছে, এই পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৫শো কোটি টাকা এবং এর পর ১ হাজার কোটি টাকা দেওয়া উচিত। অর্থাৎ, কলকাতা, বম্বে, মাদ্রাজকে অবিলম্বে ৫শো কোটি টাকা এবং ৮ম পরিকল্পনায় এক হাজার কোটি টাকা করে দেওয়া হোক। চার্লস কুরিয়ার এই রির্পোট দিলেন। আমাদের মেয়র কলকাতার উন্নতির জন্য কিছু টাকা চাইলেন। তিনি বললেন ইনস্টলমেন্টে কিছু কিছু করে দিন যাতে আমি পুরানো কলকাতাকে গড়তে পারি। তিনি বললেন, আমি কলকাতার সেই পুরানো ড্রেন লাইনের উন্নতি করতে চাই, একটু বেশি জল দিতে চাই, কলকাতাকে সুন্দর করে গড়ে তুলতে চাই কিন্তু সেখানে আমরা দেখলাম রাজীব গান্ধী তাঁর সঙ্গে দেখা পর্যন্ত করলেন না। এজন্য আমি একথা বলতে চাই যে আমাদের দাবি কলকাতার মানুষের কাছে আমরা বিভিন্ন সময়ে উত্থাপন করেছি। আমরা বিভিন্ন সময়ে কলকাতার মানুষকে বোঝাতে চেষ্টা করেছি যে কলকাতাকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে ঘোষণা করা হোক

এবং কলকাতার মেয়র যে দাবি উত্থাপন করেছেন সেই দাবিকে অবিলম্বে পূরণ করার চেষ্টা করা হোক। আমরা দেখেছি এই ব্যাপারে তারা নীরব। আমি একথা জোরের সঙ্গে বলতে পারি যে কংগ্রেস যদি পশ্চিমবঙ্গে বাঁচার ইচ্ছা করেন, কলকাতা শহর, হাওড়া এবং বিভিন্ন জায়গায় কংগ্রেসিরা যদি রাজনৈতিক অস্তিত্ব রক্ষা করার চেষ্টা করেন তাহলে রাজ্যের উন্নতির জন্য, বিভিন্ন শহরগুলির উন্নতির জন্য কেন্দ্রীয় সরকারের যা দেওয়া সেটা দেবার কথা তারা বলবেন। সেই দেওয়াটা না দিয়ে, পশ্চিমবঙ্গকে না খেতে দিয়ে যদি ভাতে মারার চেষ্টা করেন তাহলে পশ্চিমবঙ্গের উন্নতি সাধিত হবেনা এবং এর থেকে তারাও রেহাই পাবেন না। আজকে সারা ভারতবর্ষে একটা ভয়াবহ পরিস্থিতির দেখা দিয়েছে। আপনারা দেখেছেন যে বিভিন্ন জিনিসের দাম দিনের পর দিন বেড়ে চলেছে। আজকে মানুষ একটা চরম সীমায় এসে দাঁড়িয়েছে। আমি একটা উদাহরণ দিচ্ছি। আমরা ট্রেড ইউনিয়ন করি। আমাদের ট্রেড ইউনিয়ন পয়েন্ট অব ভিউ আছে। আমরা সেখানে দেখছি, ১৯৬০ সালে যদি ১০০ ধরি তাহলে দেখা যাবে ৬০ থেকে ৭০ সাল, এই ১০ বছরে ৮.৯ ভাগ জিনিসের দাম বেড়েছে। তার পরের ৪ বছর অর্থাৎ ১৯৭০ থেকে ১৯৭৪ সাল ২৬ ভাগ দাম বেড়েছে। তারপরে ১৯৭৪ সাল থেকে ৭৮ সাল পর্যন্ত আরও দাম বেড়েছে। ১৯৭৮ সাল থেকে ৮২ সাল পর্যন্ত ৩৫.৭৫ ভাগ দাম বেড়েছে। ১৯৮২ সাল থেকে ১৯৮৬ সাল পর্যন্ত আমরা দেখছি যে ৪৭.২৫ ভাগ দাম বেড়েছে। আর ১৯৮৬ সাল থেকে ১৯৮৮ সাল, এই দুই বছরে আমরা দেখছি যে ৭৩ ভাগ দাম বেড়েছে। আর এবারে দেখছি প্রায় ৭০ থেকে ৭৫ ভাগ দাম বেড়েছে। এই রকম একটা অবস্থায় আমরা এসে দাঁড়িয়েছি। আমরা দেখছি যে যখন জিনিসের দাম বাড়ে তখন মানুষের ক্রয় ক্ষমতা কমে। এই রকম অবস্থায় সাধারণ মানুষ, ভারতবর্ষের সমস্ত জায়গায় মানুষ এর বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠবেই এবং সেই সোচ্চার হয়ে উঠতে শুরু করেছে একমাত্র ব্যতিক্রম পশ্চিমবঙ্গ। একটা উদাহরণ দিলে বোঝা যাবে। আমরা যদি ১৯৮৮ সালের আগস্ট মাসের দিকে তাকিয়ে দেখি এবং ১০০ হিসাব ধরি তাহলে দেখব যে ১৯৬০ সালে দিল্লিতে ছিল ৮০৮, বোম্বে ৭৮৭, ভুপালে ৮৩২, আর পশ্চিমবঙ্গে সব চেয়ে কম ৭৩০। এটা সরকারি হিসাব। এটা আমার কোনও হিসাব নয়। সরকারি হিসাব অনুসারে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা এখন পর্যন্ত যেটুকু কন্ট্রোল ব্যবস্থা, যেটুকু রেশনিং ব্যবস্থা আছে, সেই ব্যবস্থা বাঁচিয়ে রেখে কম দামে মানুষকে খাইয়ে-পরিয়ে রাখার চেষ্টা হয়েছে। এটা মানুষ বোঝে এবং বোঝে বলেই অনেক জায়গায় যেখানে নির্বাচন হচ্ছে, উপনির্বাচন হচ্ছে সেখানে আমরা দেখছি যে কংগ্রেস পরাজিত হচ্ছে এবং ভারতবর্ষে যেহেতু জিনিসের দাম বাড়ছে, ভারতবর্ষের মানুষও আজকে কংগ্রেসকে বর্জন করার দিকে এগিয়ে যাচ্ছে। আমি একথা বলতে চাই যে আজকে সারা ভারতবর্ষে একটা অর্থনৈতিক চরম সংকটের মধ্যে দিয়ে মানুষ চলেছে এবং সেই সঙ্কটের মধ্যে একমাত্র পশ্চিমবাংলা দীর্ঘদিন ধরে দাঁড়িয়ে আছে। দীর্ঘদিন ধরে বামফ্রন্ট সরকার একটা নীতি নিয়ে চলেছে এবং সেই নীতির প্রতি মানুষ আকৃষ্ট হচ্ছে। অর্থাৎ এক কথায় বলা যায় আমরা যদি তাকিয়ে দেখি তাহলে দেখব যে অন্ধকার রাত্রির মধ্যে একটা ধ্রুব তারা জ্বলজ্বল করছে। সেই ধ্রুবতারাকে লক্ষ্য করে সারা ভারতবর্ষের মানুষ এগোতে শুরু করেছে এবং আমরা দক্ষিণ দিকেও যদি তাকিয়ে দেখি তাহলে দেখব যে আরব সাগরের দিকে শুকতারা উদিত হয়ে গেছে। তাই, আজকে এই বঞ্চনার যুগে একটা নূতন প্রভাতের লক্ষণ দেখা যাচ্ছে এবং সেই প্রভাতের দিকে তাকিয়ে আজকে কংগ্রেস ভীত সন্ত্রস্ত হয়ে

দিল্লির দিকে ছুটে চলেছে কোনও রকমে সেই প্রভাতকে আটকানোর জন্য, কোনও রকমে সেই সূর্যকে আটকানোর জন্য। আমি একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। ত্রেতাযুগে লক্ষ্মণ যখন শক্তিশেলে আহত হয় তখন মহাবলী সূর্যকে আটকাতে যায় এবং কিছুদিনের জন্য তাকে বগলদাবা করে রেখে প্রভাতকে আটকে রেখেছিল। কিছুদিন সূর্য আটকে ছিল, সূর্য উদিত হয়নি। আজকে এই মহাবলীর শিষ্যরা পশ্চিমবঙ্গে মনে করছেন যে তারা ত্রেতাযুগের মতো কলিযুগেও সূর্যকে আটকে রাখবে এবং তাই তারা লম্ফ-ঝম্ফ করার চেষ্টা করছেন। পশ্চিমবঙ্গ যে রাজনীতির দিকে চলেছে, ভারতবর্ষ যে রাজনীতির দিকে চলেছে, আগামীদিনে ভারতবর্ষে যে সূর্য উঠবে সেই সূর্যকে তারা বগলদাবা করে ফেলবে। আমি তাই ঐ মহাবলীর সন্তান-সন্ততিদের বলব যে তাদের লম্ফ-ঝম্ফ করা ছাড়া আর কোনও ক্ষমতা নেই। সে জন্য তাদের লম্ফ-ঝম্ফ করতে নিষেধ করে এবং রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। তাই রাজ্য পালের ভাষণের উপর এই যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে, তাকে সম্পূর্ণ রূপে সমর্থন জানিয়ে এবং ওদের লম্ফ-ঝম্ফ করাকে নিষেধ করে, আমার বক্তব্য শেষ করছি।

[4-15 – 4-25 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য ননী কর মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব নিয়ে এসেছেন, তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যখন রাজ্যপালের ভাষণের উপর কিছু বলবার জন্য আমি দাঁড়িয়েছি, তখন দেখতে পাচ্ছি বিরোধী দলের সদস্যরা অনুপস্থিত। আমি মনে করি, গত ২৭ তারিখের যে ঘটনা এই বিধানসভার অভ্যন্তরে ঘটেছে, পশ্চিমবাংলা শিক্ষা সংস্কৃতির একটা পীঠস্থান এবং সারা ভারতবর্ষে তার যে ঐতিহ্য আছে, তার যে ইতিহাস আছে, এই অখণ্ড বাংলায় বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুর, নেতাজী সুভাষচন্দ্র বোস এবং স্বামী বিবেকানন্দ এই বাংলার সন্তান, আজকে এই পশ্চিমবাংলার বুকে দাঁড়িয়ে দায়িত্বশীল সদস্যরা যে ঘটনার সৃষ্টি করলেন, এটা অত্যন্ত কলঙ্ক জনক এবং সারা ভারতবর্ষের কাছে আজকে পশ্চিমবাংলার মাথা হেঁট করে দিয়েছেন তারা। আমরা ভাবতে পারিনা যে কংগ্রেসের নামে এই সদস্যরা এখানে বিরোধী দলের সদস্য হিসাবে উপস্থিত হয়ে থাকে, সেই দলকে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের সময়, যারা সেদিন সম্মানের আসনে বসেছিলেন, সেই দেশবন্ধু চিত্তরঞ্জন দাস, এই সংগঠনের সঙ্গে যুক্ত ছিলেন, নেতাজী সুভাষচন্দ্র বোস এই সংগঠনে যুক্ত ছিলেন। আজকে আমরা বুঝতে পারছি সেই কংগ্রেস আজকে নেই। সেই জন্যই আজকে তারা জাগ্রত জনগণের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছেন। তাদের বর্তমান চেহারাটা প্রকাশ পেয়ে যাচ্ছে। আজকে ইন্দিরা কংগ্রেসের কালচার গোটা ভারতবর্ষের কাছে পশ্চিমবাংলার মাথাকে হেঁট করে দিয়েছে। রাজ্যপালের ভাষণে আমরা তো বেশি কিছু বলিনি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা তো জানা কথা, আজকে যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার রয়েছে, কেন্দ্রে যেখানে পুঁজিবাদী সরকার রয়েছে কংগ্রেসের, এই পুঁজিবাদী, ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে আমরা নিশ্চয়ই এমন অর্থনৈতিক, সামাজিক পরিবর্তন করতে পারব না, আমরা জানি যে পরিকাঠামোর মধ্যে আমরা রয়েছি, তার মধ্যেই আমাদের কাজ করতে হচ্ছে, আমরা এমন কিছু ঘটনার সৃষ্টি করেছি, বিপ্লব সৃষ্টি করেছি, আজকে পশ্চিমবাংলার শোষিত মানুষকে

মুক্ত করতে পেরেছি, এই কথা আমরা বলি না। আমরা জানি মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী সদস্যরা উপস্থিত থাকলে তাদের কাছে আমি প্রশ্ন করতাম, পশ্চিমবাংলা শুধু নয়, অখণ্ড বাংলা, স্বাধীনতার পূর্ব থেকে আমরা জানি বঞ্চনার স্বীকার হয়েছি, ব্রিটিশ সাম্রাজ্যবাদ শক্তি যখন ভারতবর্ষ দখল করল, সেদিনও তাদের কোপ প্রথম এই বাংলার উপর পড়ল এবং বাংলার সম্পদ, বাংলার অর্থ নিয়ে ব্রিটিশ সাম্রাজ্যবাদ শক্তি গোটা পৃথিবীর কাছে তাদের অর্থ সম্পদ নিয়ে তারা গর্বিত ছিল। সেই ধারা আজও চলে আসছে। দুর্ভাগ্যবশত ভারতবর্ষ দ্বিখণ্ডিত, বাংলাদেশ দ্বিখণ্ডিত এবং দ্বিখণ্ডিত বাংলার অর্থনীতি কোথায় গিয়ে দাঁড়িয়েছে সে তো তাঁরাও জানেন। সেই বঞ্চনা আজও চলছে। কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা নীতিকে যদি আমরা পর্যালোচনা করি তাহলে দেখব যে, এই পরিকল্পনাগুলি কত ব্যর্থ। অসম বন্টন নীতি গ্রহণ করার ফলে একদিকে কোনও রাজ্য স্ফীতকায় হয়েছে, অপর দিকে পশ্চিমবাংলার মতো রাজ্যকে শোষণ করে, তার সমস্ত অর্থ সম্পদ শোষণ করে কেন্দ্র তার দিল্লিকে সাজিয়ে চলেছে, তার অর্থনীতিকে স্ফীত করছে। পশ্চিমবাংলাকে কেন্দ্রের শোষণের ঘটনা আজও ঘটছে। কেন্দ্রের বঞ্চনাই আজকে আমাদের কাছে সব চেয়ে বড় অভিশাপ এবং আমরা একথা বার বার বোঝাতে চেয়েছি। আমরা জানি আমাদের রাজ্য কেন দুঃখ দারিদ্রের চরম অবস্থায় গিয়ে পৌঁছেছে। আমরা জানি আমাদের বেকার সমস্যা কেন এত তীব্র। আর বেকার সমস্যার কথা যদি বলতেই হয় তাহলে শুধু পশ্চিমবাংলা কেন গোটা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন, গোটা ভারতবর্ষেই কি চরম অবস্থা হয়েছে। এর কারণ হচ্ছে পরিকল্পনার ব্যর্থতা। আজকে গোটা ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সংগঠিত হচ্ছে। মানুষ যত শোষিত হচ্ছে, মানুষ যত নিপীড়িত হচ্ছে—স্বাধীনতার ৪০ বছর পরেও—ততই বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, সাম্প্রদায়িকতা মাথা চাড়া দিয়ে উঠছে। সাথে সাথে কোথাও কোথাও মানুষ আঞ্চলিকভাবে মাথাচাড়া দিচ্ছে অর্থনৈতিক শোষণের হাত থেকে মুক্তি পাবার জন্য। কিন্তু রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে আমি বলতে পারি, যেমন একদিকে বঞ্চনা, শোষণ রয়েছে, তেমনই আমার মনে হচ্ছে আজকে গোটা ভারতবর্ষে যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, যে সাম্প্রদায়িকতার চেহারা আমরা দেখতে পাচ্ছি তার পেছনে কংগ্রেসের হাত রয়েছে। কেন রয়েছে? আজকে পশ্চিম বাংলায় যে ঘটনাগুলি কংগ্রেস সৃষ্টি করছে তার কারণ হচ্ছে,—পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকার আছেন, তাঁদের একটা নীতি আছে, তাঁদের লক্ষ্য আছে, সাধারণ গরিব মানুষদের জন্য তাঁরা শুধু কাজই করতে চান না, তাঁরা চান অর্থনৈতিক অবস্থার আমূল পরিবর্তন ঘটাতে, শোষিত নিপীড়িত মানুষের মুক্তির জন্য লড়াই করতে। আমাদের লক্ষ্য সমাজতন্ত্র। আমরা জানি সেই লক্ষ্যে পৌঁছতে গেলে অনেক লড়াই করতে হবে। অনেক লড়াই-এর পরে সেই জায়গায় পৌছানো যায়। এটা আমরা জানি। তাই তো আজকে আমাদের বিরোধী দলের কংগ্রেসি সদস্যরা অত্যন্ত সতর্ক, সচেতন হয়ে উঠেছেন। কারণ পশ্চিমবাংলার যদি সাধারণ মানুষ, গরিব মানুষ, খেটে খাওয়া মানুষ বামফ্রন্ট সরকারের পেছনে এসে দাঁড়ায়, পঞ্চায়েতের মাধ্যমে বামফ্রন্ট সরকার যেটুকু কাজও করে চলেছেন সেটুকুও যদি তাঁরা করে চলেন তাহলে গ্রাম বাংলার শোষিত, নিপীড়িত, অর্ধশিক্ষিত, নিরক্ষর, উপেক্ষিত মানুষগুলি সচেতন হয়ে উঠবে। অবশ্য ইতিমধ্যেই আমরা ঐ সমস্ত উপেক্ষিত মানুষদের, কৃষকদের, ক্ষেতমজুরদের অনেকটা রাজনৈতিক সচেতন করে তুলেছি। ফলে তাঁরা আজকে তাঁদের অধিকার বুঝে নিতে চাইছেন। এখানেই কংগ্রেসের ভয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই ভয় থেকেই

আজকে তাঁরা ঐসব ঘটনার সৃষ্টি করছেন। তাঁরা বুঝতে পারছেন যে, বার বার যদি বামফ্রন্ট সরকার পশ্চিম বাংলায় ক্ষমতায় আসে তাহলে গ্রামবাংলার অর্ধ-উলঙ্গ, অর্ধ ভুক্ত—যারা মোট জনসংখ্যার শতকরা ৭০ ভাগ—মানুষগুলি আরও সচেতন হয়ে উঠবে। রাজনৈতিক সচেতন হয়ে তাঁরা তাঁদের অধিকার ও মর্যাদার লড়াইকে তীব্র করে তুলবে। এটাই আজকে কংগ্রেসিদের সব চেয়ে বড় আশঙ্কা।

[4-25 – 4-35 P.M.]

আমাদের রাজ্যপালের ভাষণে আমাদের উদ্বাস্তু সমস্যা সম্বন্ধে যে কয়েকটি কথা আছে সেগুলির প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। উদ্বাস্তুদের কথা যখন উঠে তখন আমাদের চোখের সামনে অতীতের কতগুলি ঘটনা স্পষ্ট হয়ে ওঠে। যেদিন রাজনৈতিক কারণে, ক্ষমতার লোভে কংগ্রেস দেশকে দ্বিখণ্ডিত করেছিল, সাম্রাজ্যবাদী শক্তির কাছে আত্মসমর্পণ করেছিল, রক্তের বন্যার মধ্যে দিয়ে দেশকে দ্বিখণ্ডিত করেছিল, সেদিন আমরা দেখেছিলাম পূর্ব-বাংলা থেকে কিভাবে উদ্বাস্তুরা পশ্চিম বাংলায় এসেছিল। এবং তাদের ওপর কি অবিচার কংগ্রেস করেছিল। তার বহু তথ্য আমাদের কাছে আছে। সেখানে আমরা দেখতে পাই যখন পূর্ব-পাকিস্তান থেকে উদ্বাস্তুরা এসেছেন তাঁদের পুনর্বাসনের জন্য শুধু অর্থই ব্যয় করা হয়নি, বিনিময় করা হয়েছিল। পূর্ব পাকিস্তান থেকে যে সমস্ত উদ্বাস্তুরা এসেছেন তাঁদের সেখানকার স্থাবর-অস্থাবর সমস্ত সম্পত্তি বিনিময় করা হয়েছিল। যাঁরা চাকরিজীবী তাঁদের পর্যন্ত পেনশন থেকে শুরু করে ব্যাঙ্কের টাকা, পোস্ট-অফিসের টাকার পর্যন্ত তাঁরা পেয়েছিলেন। আর হায়, আমাদের বাংলাদেশের উদ্বাস্তুরা। যে সমস্ত লক্ষ লক্ষ উদ্বাস্তু মানুষেরা ওপার বাংলা থেকে এপার বাংলায় আশ্রয়ের জন্য এলেন তাঁদের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। তাঁরা বসতি করেছেন জঙ্গল কেটে, তাঁরা বসতি করেছেন জঙ্গলের ধারে। তাঁদের জন্য এক পয়সাও খরচ করতে চাচ্ছেন না। তাঁদের জন্য শুধু ঋণ দেওয়া হয়েছিল। সুতরাং তাঁদের প্রতি যে অবিচার করা হয়েছিল, যে নির্মম অবিচার, অত্যাচার হয়েছে তা কোনওদিনও ইতিহাস থেকে মুছে যাবে না। তাই মাননীয় কংগ্রেসি সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই, আপনারা দীর্ঘদিন ধরে এই উদ্বাস্তুদের জন্য কি করলেন? আপনারা পশ্চিমবাংলার সরকারে ছিলেন। সেদিন তাঁদের হাতে দলিল তুলে দেবার জন্য কেন চেষ্টা করেন নি? কেন কলোনিগুলি বৈধ করার চেষ্টা করেন নি? এই ছিন্নমূল মানুষগুলিকে নিয়ে কংগ্রেস সরকার যেভাবে অন্যায় করেছিলেন তার প্রতিবাদ করেছিলেন এই বামফ্রন্ট সরকার এবং তারই জন্য আজকে উদ্বাস্তু সম্পর্কে একটা সুনির্দিষ্ট কর্মপন্থা গ্রহণ করেছেন। আমি অবাক হয়ে দেখছি, সামনে লোকসভার নির্বাচনের প্রাক্কালে কেন্দ্রের রাজীব সরকার অনেক কিছু পরিকল্পনার কথা বলেছেন। কাগজে এইসব খবর বেরুচ্ছে। আমরা পশ্চিমবাংলায় বসে এইসব খবর পড়ছি। একজন মহিলা হিসাবে আমার অবাক লাগছে, এতদিনপর তিনি মহিলাদের জন্য নতুন একটা কর্মপন্থা গ্রহণ করেছেন। এতদিনবাদে হঠাৎ তাঁর মনে পড়েছে যে গোটা ভারতবর্ষে মহিলাদের প্রতি অনেক অবিচার করা হয়েছে, তাই মহিলাদের জন্য কিছু একটা করা দরকার। সেইজন্য তিনি পরিকল্পনা গ্রহণ করতে যাচ্ছেন। তারই জন্য বিনা-পয়সার কাপড় দেওয়া হবে ইত্যাদি ইত্যাদি পরিকল্পনা করার চেষ্টা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নারী নির্যাতনের বিরুদ্ধে আমরা

যখন সোচ্চার হয়ে প্রতিবাদ করেছিলাম তখন এই রাজীব গান্ধী অর্থাৎ আমাদের মাননীয় প্রধানমন্ত্রী পার্লামেন্টে মৌলবাদিদের কাছে মাথা নত করে মুসলমান মহিলাদের অধিকার এবং মর্যাদা ক্ষুণ্ণ করার বিল এনেছিলেন। আর সেই সরকার আজকে নতুন করে মহিলাদের উন্নতির জন্য ভাবছেন এটা আমার কাছে অবাক লাগছে। আজকে যে দেশে শতকরা ৭০ ভাগ মানুষ নিরক্ষর, তার মধ্যে আবার মহিলাদের সংখ্যা সবচেয়ে বেশি, স্বাধীনতার ৪০ বছর পরেও অনগ্রসরতা এবং মহিলাদের উপর যেভাবে নির্যাতন, নিপীড়ন হচ্ছে—প্রতিদিন যেভাবে আমরা কাগজে দেখতে পাচ্ছি—তার বিরুদ্ধে আমরা প্রতিবাদ করছি, আন্দোলন করছি এবং এই আন্দোলন আমরা করবই। আজকে পশ্চিমবাংলার মানুষ সচেতন হয়ে উঠেছেন। আজকে সেই আন্দোলনের মধ্য দিয়ে আমরা নিজেদের মর্যাদা প্রতিষ্ঠিত করতে পেরেছি এবং এই বামফ্রন্ট সরকার আমাদের পাশে এসে দাঁড়িয়ে আমাদের সহযোগিতা করছেন। কিন্তু দেখুন, গোটা ভারতবর্ষের কি অবস্থা? আজকে এই এত বছর বাদে সতীদাহ প্রথার প্রচলন বন্ধ করার জন্য বিরোধী সদস্যরা যেদিন বিরোধিতা করেছিলেন সেদিন ঐ কংগ্রেসি সদস্যরা চুপ করে ছিলেন।

তাঁই তাদের বিরোধিতা কি নীতির উপর, কি ভিত্তির উপর সেটা বুঝতে আমার অবাক লাগে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা ভারতবর্ষের রাজনীতি আজ যেখানে এসে পৌঁছেছে তাতে দেখতে পাচ্ছি সাম্প্রদায়িক অপচেষ্টা এবং বিচ্ছিন্নতাবাদ-এর অপচেষ্টা চলেছে এবং এর পেছনে কংগ্রেসের মদত আছে বলে আমি মনে করি। আমি তাদের এই ব্যাপারে সতর্ক করে দিতে চাই। উত্তরবঙ্গে এই যে বোরো আন্দোলন শুরু হয়েছে তাতে আমরা অত্যন্ত আতঙ্কিত। জানিনা, এই আন্দোলন কোনওদিন কোনও ভয়াবহ রূপ নেবে। প্রশ্ন হল, কেন এই ঘটনা ঘটছে? আমি মনে করি কেন্দ্রের কংগ্রেস সরকারের নীতির ফলেই এবং তাদের মদতের জন্যই এই ঘটনা ঘটছে। আমার মনে হচ্ছে কংগ্রেস একটু ভয় পেয়েছে। এঁরা মনে করছেন বামফ্রন্ট সরকার পেছনে রয়েছে কাজেই উত্তরবঙ্গের এই উপেক্ষিত এবং নিষ্পেশিত মানুষরা সংঘবদ্ধ হয়ে যদি সমাজতান্ত্রিক সমাজব্যবস্থার আওয়াজ তোলে তাহলে কংগ্রেসের সিংহাসন নড়ে যাবে। কাজেই মনে করি এই বোরো আন্দোলন এবং ঝাড়খণ্ড আন্দোলন এক ভয়ঙ্কররূপ নিতে পারে। আজকে বঞ্চনার জন্য এই ঘটনা ঘটছে। কাজেই কেন্দ্রীয় সরকারকে সতর্ক করে দিয়ে বলতে চাই এদিকে আপনারা লক্ষ্য রাখুন। আমরা দেখছি মানুষের উপর শোষণ এবং বঞ্চনা চলছে এবং অপর দিতে ৭৫ জন মানুষের স্বার্থ রক্ষা করার জন্য কেন্দ্রীয় সরকার রয়েছে। কোটি কোটি টাকা এই ৭৫ টি পরিবার সঞ্চয় করছে। এই ৭৫টি শিল্পপতির হাতে আজকে সমস্ত শক্তি এবং সম্পদ যাচ্ছে। আর একটা করুণ ঘটনা বলে আমি আমার বক্তব্য শেষ করব। আমরা লক্ষ্য করলাম অনেক দূর পর্যন্ত কংগ্রেসের হাত চলে গেছে। এঁরা মানুষকে হত্যা করতে, আঘাত করতে দ্বিধা করে না। এঁরা এখানে মাননীয় রাজ্যপালের গায়ে হাত দিতে সচেষ্ট হয়েছিল এবং তাঁকে নানাভাবে অপমান করেছে। শুধু তাই নয়, এঁরা শিল্পী, সাহিত্যিকদের পর্যন্ত কণ্ঠরোধ করার চেষ্টা করছে, তাঁদের হত্যা করছে। সফদর হাসমিকে তারা হত্যা করেছে। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি চিন্তা করুন কি ভয়ঙ্কর অবস্থা এঁরা সৃষ্টি করেছে। শিল্পী, সাহিত্যিক যাঁরা সমাজে একটা জাগরণ তোলেন, মানুষকে উদ্বুদ্ধ করেন

তাঁদের এঁরা স্তব্ধ করছে। তবে তাদের মনে রাখা দরকার তাদের হত্যার মধ্য দিয়ে শোষিত, নিপীড়িত মানুষের আন্দোলনকে স্তব্ধ করা যাবে না। পরিশেষে আমি বলছি,—

"যতই তোমরা হানবে আঘাত

ততই মানুষ জাগবে।

হাসমির রক্তের নিড়ানি দিয়ে

তোদের কবর খুঁড়বে।

আগামীতে তোদের কবর ওঁরা খুঁড়বেই"।

[4-35 – 4-45 P.M.]

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননী কর মহাশয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা মহাশয় যাতে সমর্থন করেছেন আমিও তাকে সমর্থন করে কিছু বলতে চাই। এই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের উপর গত ২/৩ দিন ধরে যে আলোচনা হচ্ছে তাতে দেখছি বিরোধীদলের কিছু কিছু সদস্য এই ভাষণকে অবাস্তব বলেছেন এবং আরও বলেছেন, এই ভাষণ হচ্ছে বাস্তব সমস্যাকে এড়িয়ে যাবার একটা অপচেষ্টা মাত্র। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু এটুকু বলতে চাই, ওঁরা যদি এই ভাষণের প্রথম পরিচ্ছদ থেকে আরম্ভ করে ৩৫ পরিচ্ছেদ পর্যন্ত পুঙ্খানুপুঙ্খ ভাবে পড়তেন তাহলে তাঁরা এই ধরনের কথা বলতেন না বলেই মনে হয়। এই যে দীর্ঘ ভাষণ, সেখানে তিনি একটি কথা বলেছেন যে, I have briefly hailed the important programme and object of my Government, এখানে কোনও জায়গাতে বামফ্রন্ট সরকার তাঁর ১০/১২ বছরের শাসনে টোটাল সাকসেস অর্থাৎ সর্বাত্মক সাফল্য লাভ করেছেন এই দাবি করা হয়নি। কাজেই আমাদের বক্তব্য হল, এই ভাষণ অত্যন্ত বস্তুনিষ্ঠ, যুক্তি নির্ভর এবং তথ্য সম্বলিত ভাষণ। আমরা যদি এই ভাষণ প্রথম থেকে শেষ পর্যন্ত পুঙ্খানুপুঙ্খভাবে পড়ি তাহলে দেখব যে, যে সমস্ত কাজ করা হয়েছে এতে তার প্রতিফলন রয়েছে মাত্র। যেমন ধরুন শিক্ষাক্ষেত্রে। এই শিক্ষাক্ষেত্র সম্বন্ধে তিনি বলেছেন, My Government has been implementing various programme to achieve the object of universal programme on education. অর্থাৎ এই সরকার কিছু চেষ্টা করেছেন টু অ্যাচিভ দি অবজেক্ট, কিন্তু কখনও বলা হয়নি যে সমস্ত লক্ষ্যমাত্রায় পৌঁছানো গেছে। বামফ্রন্ট সরকারের অবজেক্টটা কি? নিরক্ষরতা সম্পূর্ণ দূরীকরণ এবং এটাই হচ্ছে বামফ্রন্ট সরকারের শিক্ষা-নীতি। দ্বিতীয় কথা হচ্ছে, সর্বজনীন বাস্তবমুখি এই শিক্ষা নীতির উপর গুরুত্ব আরোপ। কারণ এর উপর গুরুত্ব আরোপ না করলে দেশের সার্বিক উন্নয়ন, এমন কি, অর্থনৈতিক উন্নয়নের কথাটাও স্বপ্নবিলাস ছাড়া কিছু নয়। তাই যে দিন থেকে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হয়েছে সেদিন থেকেই শিক্ষাখাতে ব্যয় করছে অন্যান্য রাজ্যের তুলনায় অনেক বেশি। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যা ব্যয় করেন তার তথ্য দেখলে দেখব, বামফ্রন্ট সরকার শিক্ষাখাতে যা ব্যয় করছেন তার তুলনায় সেটা অত্যন্ত নগণ্য। ১৯৮৪ সালে কেন্দ্রীয় সরকার শিক্ষাখাতে

যেখানে মাত্র ৪১৭ কোটি টাকা ব্যয় করেছিলেন, সেখানে পশ্চিমবঙ্গ সরকার ব্যয় করেছেন ৪৫৮ কোটি ৬৫ লক্ষ ৬৯ হাজার টাকা এবং ১৯৮৬/৮৭ সালে সেটা ৭০০ কোটি টাকায় দাঁড়িয়েছে। যদি পারসেন্টেজের হিসেব করা যায় তাহলে দেখব, কেন্দ্রীয় সরকার শিক্ষাখাতে মাত্র যেখানে ০.৮ শতাংশ টাকা ব্যয় করেন, সেখানে বামফ্রন্ট সরকার শিক্ষাক্ষেত্রে ব্যয় করেন সামগ্রিক বাজেটের এক-তৃতীয়াংশ। এসব কথাকে তাঁরা যদি বলে থাকেন অবাস্তব তাহলে আমাদের বলবার কিছু নেই। ১৯৭৭ থেকে আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন রয়েছেন, কিন্তু ১৯৪৭ থেকে শুরু করে মাঝের যুক্তফ্রন্টের দু'একটি বছর বাদ দিলে একাধিকক্রমে প্রায় ৩০ বছর ধরে কংগ্রেস এখানে রাজত্ব করেছেন। কিন্তু ঐ কংগ্রেস রাজত্বে কৃষিপ্রধান গ্রামভিত্তিক এই রাজ্যের গ্রামীণ হতদরিদ্র মানুষদের দিকে তাঁরা কোনও নজর দেননি। আর বামফ্রন্ট সরকারের নীতি হল, সরকারকে গ্রামমুখি করে ঐ হতদরিদ্র মানুষদের কল্যাণ করা। কাজে কাজেই পশ্চিমবাংলার যে কোনও ক্ষেত্রে যদি দেখা যায় তাহলে দেখা যাবে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ইতিবাচক দিকগুলি লোকের সামনে তুলে ধরেছেন। বামফ্রন্ট সরকার যে জনকল্যাণমুখি কাজগুলি করেছে সেইগুলি উটেরা যেমন বালির মধ্যে মুখ লুকিয়ে না দেখার চেষ্টা করে তেমনি কংগ্রেস না দেখার চেষ্টা করছেন। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে এক জায়গায় বলেছেন দু' হাজার সালের মধ্যে সুস্বাস্থ্য সকলের কাছে পৌঁছে দেবে। এই দু' হাজার সালের মধ্যে সুস্বাস্থ্য সম্বন্ধে আমাদের ভারতের প্রধানমন্ত্রী প্রতিশ্রুতিবদ্ধ হয়েছেন। কিন্তু সুস্বাস্থ্য কেবলমাত্র চিকিৎসার মাধ্যমেই হবে না, পুষ্টির অভাব যদি থাকে তাহলে সুস্বাস্থ্যের অধিকারী কেউ হতে পারে না। প্রধানমন্ত্রী এই যে প্রতিশ্রুতি দিয়েছেন, এই যে অঙ্গীকারবদ্ধ হয়েছেন তা ফলপ্রসু করার ব্যাপার আজ পর্যন্ত তার কোনও প্রচেষ্টা, কোনও উদ্যোগ দেখতে পাচ্ছি না। এই ব্যাপারে বামফ্রন্ট সরকারের ক্ষেত্রে যদি দেখা যায় তাহলে দেখব সুস্বাস্থ্যের দিকে নজর রাখা হয়েছে, স্বাস্থ্যকে জনমুখি করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের লাঞ্ছনার কথা আমরা সকলেই জানি, বক্রেশ্বর হচ্ছে তার একটা নমুনা। কেন্দ্রীয় সরকারের লাঞ্ছনার বিরুদ্ধে বক্রেশ্বরের ব্যাপারে বামফ্রন্ট সরকার বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছে—বক্রেশ্বর হচ্ছে এবং হবেই। বক্রেশ্বরের সাথে সাথে বামফ্রন্ট সরকারকে এই কথা ভাবতে হবে বন্ধ মিলগুলি যাতে খোলে তার কথা। আমেদপুর সুগার মিল অনেক দিন থেকে ধুঁকছে, পলাশী সুগার মিল দীর্ঘ দিন বন্ধ হয়ে রয়েছে এবং বেলডাঙ্গা সুগার মিল বন্ধ হয়ে রয়েছে। প্যাচড়া মৌরাক্ষি কটন মিল বন্ধ হয়ে রয়েছে। এইগুলিকে যদি খোলার ব্যবস্থা করা যায় তাহলে বিরাট যে আর্থিক দায়-দায়িত্ব বহন করতে হচ্ছে তা থেকে মুক্তি পাওয়া যাবে। এই বিষয়ে সরকারকে তৎপর হতে বলব। এর সঙ্গে আর একটা কথা বলব সেটা হল সেচ ব্যবস্থার কথা। আমার নির্বাচনী এলাকা হচ্ছে বীরভূম জেলায় এবং সেটা খরাপ্রবণ এলাকা। এখানে মৌরাক্ষি সেচ প্রকল্প কিছুটা কার্যকর হয়েছে। মৌরাক্ষি সেচ প্রকল্প ছাড়া আরও ৮টি সেচ প্রকল্প হাতে নেওয়া হয়েছে। তার মধ্যে একটি হচ্ছে সিদ্ধেশ্বরী প্রকল্প এবং আর একটি হচ্ছে অজয় নদী প্রকল্প। এগুলি যদি ত্বরান্বিত করা যায় তাহলে সেচের উন্নতির সাথে সাথে কৃষির উন্নতি ঘটবে এবং দেশের অর্থনৈতিক উন্নতি ঘটবে। কাজেই এই প্রসঙ্গে বলি যে বামফ্রন্ট সরকার তৎপর হোক এবং এইগুলি বিচার-বিবেচনা করে দেখে গ্রহণ করুন। আর দেশকে যদি রক্ষা করতে হয় তাহলে বেকার সমস্যার সমাধান করা দরকার। ওঁরা এখানে শুধু বেকারদের কথা বলেন আর ল অ্যাণ্ড ওর্ডারের কথা বলেন। ল অ্যাণ্ড

অর্ডার যদি ওঁরা মানতেন তাহলে ওঁরা এটা ভাঙতেন না। ল অ্যাণ্ড অর্ডারকে তাঁরা যদি মানতেন, ল অ্যাণ্ড অর্ডার শব্দের প্রতি তাঁরা যদি একটু সম্মান দেখাতেন তাহলে গত ২৭ তারিখে মাননীয় রাজ্যপালের উপর ওই ধরনের নির্যাতন করতেন না। আমাকে একটা কথা বাধ্য হয়ে বলতে হচ্ছে তাঁরা নিজেরা ল অ্যাণ্ড অর্ডার ভাঙ্গছে এবং মদত দিচ্ছে। এই প্রসঙ্গে একটা কথা বলতে চাই ভারতবর্ষে বিভিন্ন জায়গা যদি ঘুরে দেখা যায় তাহলে দেখা যাবে পশ্চিমবাংলার মানুষ অনেক নির্বিঘ্নে বসবাস করছে।

[4-45 – 4-55 P.M.]

ছোটখাট দু-একটা ঘটনা যে হয়না তা নয়, নিশ্চয়ই হয়। এ তো হতে পারে। মানুষ চলতে গেলে অ্যাক্সিডেন্টে পড়ে। ট্রেনে অ্যাক্সিডেন্ট হয়, নৌকা ডুবে অ্যাক্সিডেন্ট হয়। কিন্তু তাই বলে মানুষ কি নৌকায় চড়ে না? ট্রেনে ওঠে না? পশ্চিমবঙ্গ সরকারের কৃতীত্ব এই যে সমস্ত জিনিসকে স্বীকার করার সৎসাহস তাঁদের আছে। তাঁরা সমস্ত কাজে সাধারণ মানুষকে জড়িত করে, পরামর্শ নিয়ে কাজকর্ম করেন, যেগুলোর প্রত্যক্ষ নিদর্শন হচ্ছে পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি প্রভৃতি। একটা সময় ছিল যখন কেবলমাত্র রাইটার্স বিল্ডিংসে বসে কোথায় নলকূপ, কোথায় রাস্তা হবে তা ঠিক করা হত। আজ কিন্তু এই সমস্ত কাজ পঞ্চায়েতের মাধ্যমে করা হচ্ছে। তাই গোটা রাজ্য সুন্দর ভাবে চলছে। এই সমস্ত জিনিসগুলো ওঁরা দেখতে পাচ্ছেন না। স্বাস্থ্য সম্বন্ধে বলা হয়েছে রাজ্যপালের ভাষণের মধ্যে স্রেফ ড্রিংকিং ওয়াটার, অর্থাৎ বিশুদ্ধ পানীয় জলের কথা। এই প্রসঙ্গে বীরভূম জেলার কথা আমার মনে পড়ে যায়। বোলপুর হচ্ছে আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন জায়গা। ওখানে বিজ্ঞানের এই অগ্রগতির যুগে আল্লার দিকে, আকাশের দিকে জলের জন্য তাকিয়ে থাকতে হয়। এই বিষয়ে আমার সাজেশন হচ্ছে, আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন এই জায়গায় অবিলম্বে বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা করা হোক। রাজ্যপালের ভাষণের শেষে একটা লাইনে বলা হয়েছে—My Government is trying hard to implement its promises to the people. সব জায়গাতেই বলা হয়েছে চেষ্টা করা হচ্ছে। ওঁরা এই শেষের পাতা শুনে আঁতকে উঠবেন। সেখানে বলা হয়েছে, My Government is trying hard to implement its promises to the people. পশ্চিমবঙ্গ সরকার ১৯৭৭ সাল থেকে শুরু করে আজ পর্যন্ত সরকারি বেসরকারি বিভিন্ন জায়গায় জনগণের কাছে যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছেন তা পালন করার জন্য যথাসাধ্য চেষ্টা করছেন এবং যেখানে পালন করতে পারেন নি, সেখানে তার কারণ কি তা বলে আস্থাভাজন হয়েছেন। এই কারণে এই সরকার পরপর ৩টি টার্মে পশ্চিমবঙ্গে প্রতিষ্ঠিত আছে। অপরদিকে, ১৯৪৭ সাল থেকে শুরু করে '৭৭ সাল পর্যন্ত সময়ে কংগ্রেস সরকার নির্লজ্জ প্রতিশ্রুতি ভঙ্গ এবং বিশ্বাসঘাতকতার ইতিহাস সৃষ্টি করেছে। রাজ্যপালের ভাষণের উপরে আলোচনাকালে ওঁরা যদি যুক্তির মাধ্যমে দোষত্রুটি খণ্ডনের চেষ্টা করতেন তাহলে দুঃখের কিছু ছিল না। এইভাবে যদি ওঁরা আদর্শ স্থাপন করতেন তাহলে আমরা বুঝতাম। আমি ওঁদের কাছে আবেদন রাখি, ওঁদের বসবাস এই পশ্চিমবঙ্গে, পশ্চিমবঙ্গেই ওঁদের থাকতে হবে—এখানকার লোক বামপন্থীদের সমর্থন করে, কিন্তু রাজনীতি দেশকে বিকিয়ে দিয়ে, মান সম্মান বিকিয়ে দিয়ে হয় না—ওঁরা সত্যিই জনগণের কল্যাণ যদি চাইতেন, ভোটে জয়ী হতে চাইতেন, তাহলে জনগণের পাশে এসে দাঁড়িয়ে তাঁদের দুঃখ-দুর্দশা লাঘব করার

চেষ্টা করতেন। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গের রাজ্যপাল কর্তৃক প্রদত্ত ভাষণের ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবে মাননীয় সদস্য ননী করের আনীত যে প্রস্তাব তাকে সমর্থন করে আমি ক'টি কথা বলতে চাই। মাননীয় চেয়ারম্যান আজকে সংবাদপত্রের মাধ্যমে জানতে পারলাম কংগ্রেসিরা প্রতিবাদ জানাতে নাকি দিল্লি যাচ্ছেন এবং রাষ্ট্রপতির কাছে তারা স্মারকলিপি দেবেন ও বোর্ড ক্লাবে ধর্না দেবেন। বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে তারা কয়েকটি অভিযোগ এনেছেন সংবিধান বিরোধী কাজ হচ্ছে, দুর্নীতি সন্ত্রাস এবং স্বজনপোষণ হচ্ছে। লোকসভার মধ্যে কি দেখলাম কংগ্রেসি সদস্যরা দাঁড়িয়ে চিৎকার চেঁচামেচি করছেন, এখানে সংবিধান ভেঙে পড়েছে, এখানে অবিলম্বে ৩৬৬ ধারা জারি করতে হবে। ওরা বোর্ড ক্লাবে ধর্না দিতে যাবে; এটাতো রীতি। আমরাও তো দিল্লি গিয়েছিলাম বোর্ড ক্লাবে ধর্না দিতে; কংগ্রেসিদের ধর্নার সঙ্গে আমাদের একটা মৌলিক পার্থক্য আছে সেটা হচ্ছে আমরা গিয়েছিলাম এই বামপন্থী রাজ্যের উন্নয়নের দাবিতে, রাজ্যের প্রতি বৈষম্যমূলক আচরণের প্রতিবাদে, বক্রেশ্বরের তাপ-বিদ্যুৎ অনুমোদনের দাবিতে। হলদিয়া পেট্রো-কেমিক্যালের বন্ধ কলকারখানা খোলার দাবিতে এবং মাসুল সমীকরণ করার দাবিতে। কংগ্রেসিরা ধর্না দিতে যাচ্ছেন কতকগুলি মিথ্যা নিয়ে, আজকে তারা প্রতিবাদ পত্র তৈরি করছেন, কি নথি তৈরি করেছেন জানি না এটাই হচ্ছে আমাদের সঙ্গে ওদের মৌলিক পার্থক্য। সংবিধান ভাঙার কথা যদি ওঠে, আপনাদের যদি কারুর বিরুদ্ধে অভিযোগ করতেই হয় সেই দলের নামেই বলতে হয়—কংগ্রেস। মাননীয় চেয়ারম্যান আপনার নিশ্চয় জানা আছে ভারতবর্ষে প্রথম যে কমিউনিস্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছিল মিঃ নাম্বুদ্রিপাদের নেতৃত্বে সেই সরকারের বিরুদ্ধে তারা মিথ্যা অভিযোগ এনে, সাম্প্রদায়িক দাঙ্গা ও ধর্মের জিগির তুলে,—প্রতিক্রিয়াশীল গোষ্ঠীর জিগির তুলে—তৎকালীন ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর আবদার রক্ষা করতে গিয়ে ১৯৫৯ সালে সেই সরকারের পতন ঘটিয়েছিলেন, ভেঙে দিয়েছিলেন সংখ্যাগরিষ্ঠ থাকা সত্ত্বেও। সেদিন থেকে শুরু হয়েছিল সংবিধানের উপর আঘাত। সেদিন থেকেই রাষ্ট্রপতির শাসন জারি হয়েছে। এই রাজ্যে একাধিকবার রাষ্ট্রপতি শাসন জারি হয়েছে। এই যে একটা আওয়াজ তারা তুলেছেন মন্ত্রী সভাতে এটা একটা বিশেষ নূতনত্ব ঘটনা। এটা তারা বারেবারে বলেছে, আজকেও একইভাবে বলেছেন, আমি শুধু একটি কথা বলতে চাই সেটা হচ্ছে এই রাজ্যের বিরোধী দল নেতা তিনি নাকি একটা নথি তৈরি করেছেন, সেই নথি নিয়ে নাকি সারা ভারতবর্ষের রাজ্যে রাজ্যে ঘুরে বেড়াবেন।

[4-55 – 5-05 P.M.]

যেতে পারেন, সেটা তাঁর গণতান্ত্রিক অধিকার। কিন্তু আমি বিরোধী দলের নেতা যিনি আছেন তাঁর কাছে বিনয়ের সঙ্গে একটা কথা বলব নথিতে তিনি যদি কয়েকটি বাস্তব ঘটনা উল্লেখ করেন—ভারতবর্ষের বর্তমান অবস্থা, রাজনৈতিক অবস্থা, অভ্যন্তরীণ অবস্থা, অর্থনৈতিক অবস্থা এবং ১৯৪৭ সাল থেকে অদ্যাবধি সংবিধান বিরোধী কাজ কি কি করে এসেছেন সেই ঘটনা যদি উল্লেখ করেন তাহলে আমি তাঁদের নেতার সঙ্গে একমত হয়ে বলব যে হ্যাঁ, ঠিক

কাজ করেছেন। সংবিধানের নিয়ম অনুযায়ী রাজ্যের প্রধান হচ্ছেন রাজ্যপাল। সেই রাজ্যপাল যখন এখানে ভাষণ দিচ্ছিলেন তখন সংবিধানের কোনও ধারায় লেখা আছে যে তাঁর গায়ে চিমটা কাটা যায়, তাঁকে ধাক্কা দেওয়া যায়, তাঁর মাথায় কাগজ ছিঁড়ে ফেলে দেওয়া যায়? এটা তো আমাদের জানা নেই। হ্যাঁ, অঙ্গভঙ্গি করতে পারেন সেটা গণতন্ত্রে বামফ্রন্ট আমলে আমরা বিশ্বাস করি। কিন্তু তাঁকে অ্যাসল্ট করা যায় সংবিধানের কোনও নিয়ম অনুযায়ী? রাজ্যপাল রাজ্যের প্রধান, এটা যদি তাঁর নথিতে উল্লেখ না করেন যে সমস্ত নিয়ম ভেঙ্গে তাঁকে অপমান করা হয়েছে, তাঁকে লাঞ্ছিত করা হয়েছে তাহলে এই নথির সঙ্গে আমরা একমত হতে পারি না। সাত্তার সাহেব বামফ্রন্টের বিরুদ্ধে দুর্নীতির যেসব কথা তুলেছেন কি আছে আমি জানি না, যদি কিছু ঘটে থাকে তাহলে অভিযোগ যিনি এনেছেন তাঁর দায় দায়িত্ব থাকে প্রমাণের, এটা তাঁদের ব্যাপার। কিন্তু তাঁদের কাছে কি একথা জিজ্ঞাসা করতে পারি বোফোর্স, ফেয়ার ফ্যাক্সের যে দুর্নীতির কথা সেই দুর্নীতির কথা কি তাঁদের নথিভুক্ত করবেন? যে দেশের প্রধান মন্ত্রী ভারতবর্ষের লোকসভায় দাঁড়িয়ে বলেন যে আমি বা আমার পরিবারের কেউ ফেয়ার ফ্যাক্সের চুরির সঙ্গে যুক্ত নই, ভারতবর্ষের মতো একটা গণতান্ত্রিক দেশের কোটি কোটি মানুষের যিনি জনপ্রতিনিধি পার্লামেন্টে তাঁর একথা ঘোষণার পর বিদেশে সারা পৃথিবী জুড়ে তাঁর আত্মসম্মান বলে যদি কিছু থাকে তাহলে সেই দুর্নীতির কথা এখানে বলা উচিত। ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে অনেক অভিযোগ এসেছে, কিন্তু কেউ কখনও একথা বলতে পারেনি যে তিনি দুর্নীতিপরায়ন ছিলেন। কিন্তু রাজীব গান্ধীর জামানায় যা চলছে সেটা নথিভুক্ত হওয়া উচিত যদি সংবিধানের প্রতি বিন্দুমাত্র মর্যাদা দিতে চান। মাননীয় বিরোধী দলের নেতা যে নথি তৈরি করবেন তার মধ্যে এই ঘটনাগুলির উল্লেখ থাকা উচিত। এবারে লোকসভায় ১৯৮৯-৯০ সালের যে বাজেট পেশ হল—বাজেট হচ্ছে দি মিরার অব আওয়ার কান্ট্রি, সেই বাজেটে কি হয়েছে, না, ভারতবর্ষের সপ্তম পরিকল্পনার শেষ বছরে বাজেট হিসাবে তার যে গুরুত্ব ছিল তার কোনও কার্যকর প্রভাব দেখা যায় নি, বরঞ্চ গ্রামোন্নয়ন ও নেহেরু পরিকল্পনার টাকা এবং স্কীম সত্ত্বেও এই বাজেটের পপুলিস্ট মূল্য তেমন কিছু বাড়ে নি। বাজেট অর্থনীতিবিদরা গত কিছুকাল ধরে বলে আসছেন যে কেন্দ্রীয় সরকার ক্রমশই বাজেটের অবমূল্যায়ন ঘটাচ্ছে। দ্বিতীয় এবং তৃতীয় পরিকল্পনাকালে মূল পরিকল্পনার আগে ও পিছুর দিকে লক্ষ্য রেখে বাৎসরিক বাজেটকে যে নিরর্থক ভূমিকায় রাখা হত তা আর এখন করা হয় না, কর ও রাজস্ব নীতির পরিবর্তন হচ্ছে। দ্বিতীয় পরিকল্পনার সময় আরও সম্পদের অনিবার্য বৈষম্য বৃদ্ধি ঠেকানোর জন্য অন্যতম প্রধান হাতিয়ার হিসাবে যে ব্যাপক প্রত্যক্ষ কর ব্যবস্থার সৃষ্টি হয়েছিল তা ক্ষয় হয়ে কার্যত অন্তর্হিত হয়েছে, প্রত্যক্ষ কর মোট রাজস্ব আদায়ের এখন অতি নগণ্য অংশ। পণ্য মূল্য বৃদ্ধিতে কর বা শুল্কের চেয়ে বড় ভূমিকা পালন করছে প্রাক বাজেটের প্রশাসনিক মূল্য বৃদ্ধি। বাজেটে যে কোনও পথে অতি মুনাফার কোনও বাধা নেই শুধু সেই টাকার এক অংশ যা সরকারি ঋণ প্রবাহে স্নান করিয়ে নেওয়া যায়, যার ফলে বিনিয়ন্ত্রণের ঝোঁক অবৈধ বা কালো টাকার ধারণাকে কার্যত বাতিল করে ফেলেছে।

এক্ষেত্রে এটাও বলা দরকার যে, এর ফলে বিনিয়ন্ত্রণের ঝোঁক অবৈধ বা কালোটাকার ধারণাকে কার্যত বাতিল করে ফেলেছে। উৎপাদন ব্যবস্থায় শ্লথগতি, বিপুল অনুৎপাদিত ব্যয়

দেশ বিদেশের ঋণভার আগামী বছরের অর্থনীতির ক্ষেত্রে গভীরতর হবে এবং সাধারণ মানুষের জীবনযাত্রা বিপন্ন করবে। আজকে আমাদের দেশে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা সাড়ে তিনকোটি এবং রেজিস্ট্রিকৃত নয় এমন বেকারের সংখ্যা যোগ করলে এটা দাঁড়াবে ১০ কোটিরও বেশি। কেন্দ্রীয় সরকারের বন্ধ্যা শিল্প নীতির ফলে ১ লক্ষ ৭০ হাজারের বেশি কারখানা বন্ধ এবং রাজীব জমানায় ৭০ হাজার কলকারখানা বন্ধ হয়েছে। রাষ্ট্রায়ত্ত শিল্পের ক্ষেত্রে ওই বন্ধ্যা নীতির ফলে দেখছি অলাভী সংস্থা হলেই তাকে বেসরকারি মালিকানার হাতে ছেড়ে দাও। অসম প্রতিযোগিতার বড় প্রমাণ। তারপর দেখছি এন টি সি থেকে আরম্ভ করে বড়বড় কলকারখানা বন্ধ হতে চলেছে এবং হলদিয়া সার কারখানা তার বড় প্রমাণ। হলদিয়া সার কারখানায় ইতিমধ্যেই ৬২৫ কোটি টাকা খরচ হয়েছে, কিন্তু কোনও উৎপাদন হয়নি। এটা নিয়ে বড় বড় আন্দোলন হয়েছে, বন্ধ হয়েছে, বিধানসভার সদস্যরা কেন্দ্রীয় সরকারের সার মন্ত্রীর সঙ্গে দেখা করেছেন। গত এপ্রিল মাসে আমাদের এখানকার মন্ত্রী শান্তি ঘটক এবং নির্মল বসুর সঙ্গে কেন্দ্রীয় মন্ত্রীর আলোচনার পর এটা ঠিক হল ৩ সপ্তাহের মধ্যে সেই কারখানার উৎপাদন ব্যবস্থা ফিরিয়ে আনা হবে। কিন্তু আজ পর্যন্ত সেই টাকা দেন নি। সমস্ত রাষ্ট্রায়ত্ত কারখানায় এই অবস্থা সৃষ্টি হয়েছে। আমার মনে হচ্ছে, আবার হয়ত ব্যক্তিগত মালিকানার হাতে ছেড়ে দেওয়া হবে। হলদিয়া পেট্রোকেমিক্যাল এক কথায় শেষ করেছে। স্যার, এই হলদিয়া পেট্রো-কেমিক্যাল পশ্চিমবঙ্গ সরকারের এবং পশ্চিমবাংলার মানুষের বহু আকাঙ্খিত কারখানা, কিন্তু তার অনুমোদন আমরা পাচ্ছি না। প্রথমে ঠিক হয়েছিল লক্ষ্যমাত্রা ১ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন হবে উৎপাদনের। রাজ্য সরকার নিজেরাই এটা তৈরি করবার চেষ্টা করেছিলেন। কিন্তু এখন বলা হচ্ছে ২ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন উৎপাদন করতে হবে। অর্থাৎ নানা রকম অছিলা সৃষ্টি করা হচ্ছে। গুজরাটে কিন্তু পেট্রো-কেমিক্যাল করা হয়েছে ইন্দিরা গান্ধীর আমল থেকেই এই হলদিয়া পেট্রো-কেমিক্যালের অনুমোদন দেওয়া হয়নি। বক্রেশ্বর সম্বন্ধে সোভিয়েত সরকার বলেছেন ৭০৮ কোটি টাকা দেবেন। কিন্তু তা সত্ত্বেও এটা করা হলনা। পশ্চিমবঙ্গ সরকার নিজ দায়িত্বে বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ কেন্দ্রের উদ্বোধন করেছেন। পশ্চিমবাংলার ৭ কোটি মানুষের এই আত্মবিশ্বাস রয়েছে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র আমরা নিজ দায়িত্বে এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে পরিকল্পনা মাফিক শেষ করব এবং আগামীদিনে পশ্চিমবাংলার ঘরে ঘরে বিদ্যুৎ পৌঁছে দেব। এগুলি কি পশ্চিমবাংলার প্রতি বৈষম্য নয়? বিরোধীদল যদি গণতন্ত্রে বিশ্বাস করে, তাঁরা যদি পশ্চিমবাংলার মানুষ হন তাহলে তাঁদের কাছে জিজ্ঞেস করতে পারি কি, হলদিয়া পেট্রো-কেমিক্যাল কারখানা এবং বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের ক্ষেত্রে যে ঘটনা ঘটল সেটা কি পূর্বাঞ্চলের প্রতি বৈষম্য নয়? বিরোধীদলের তরফ থেকে এই কথাগুলি বলা দরকার। তবে তাঁরা যদি এগুলি না বলেন তাহলে সবচেয়ে বেশি ক্ষতি হয়ে যাবে পশ্চিমবাংলার। আজকে সাম্প্রদায়িক সম্প্রীতির কথা যদি বলেন তাহলে দেখবেন কেন্দ্রীয় সরকারের হিসেব অনুযায়ীই দেখা যাচ্ছে ৩২০০ বার দাঙ্গা হাঙ্গামা ঘটেছে আমাদের দেশে। আমাদের পশ্চিমবাংলায় একমাত্র মুর্শিদাবাদে কাটরা মসজিদ নিয়ে একটা ঘটনা ঘটেছিল। আপনারা নিশ্চয়ই জানেন রাম জন্মভূমি এবং বাবরি মসজিদ নিয়ে কি ভয়ানক অবস্থা সৃষ্টি হয়েছে। কুম্ভ মেলায় ৮০ লক্ষ মানুষ সিদ্ধান্ত নিয়েছে আগামীদিনে তারা বাবরি মসজিদ ভেঙ্গে টুকরো টুকরো করে দেবে।

[5-05 – 5-15 P.M.]

এর জন্য দায়ী রাজীব সরকারের নীতি। পাঞ্জাব সমস্যা দেশের অখণ্ডতাকে চ্যালেঞ্জ জানিয়েছে। এর জন্য দায়ী কি কেন্দ্রীয় সরকারের ভুল পাঞ্জাব নীতি নয়? পাঞ্জাব চুক্তি রূপায়িত করা হল না। রাজীব সরকার পাঞ্জাব সরকারের নীতি, চুক্তি রূপায়ণ করলেন না। দীর্ঘদিন ধরে সি পি আই সহ সমস্ত বামপন্থী দল জাতীয় স্তরে সর্বদলীয় বৈঠক আহ্বান করেছিলেন। কিন্তু প্রধানমন্ত্রী সেপ্টেম্বর মাসে বৈঠকের প্রতিশ্রুতি দিয়েও আজ পর্যন্ত এই বৈঠক আহ্বান করেন নি। প্রধানমন্ত্রী তাঁর সেই প্রতিশ্রুতি রাখেন নি, যদিও লোকসভায় ৩রা মার্চ তারিখে রাজীব গান্ধী পাঞ্জাব প্রশ্নে ৮ দফার একটি প্রতিবেদন পেশ করেছেন। তাতে যোধপুর বন্দি মুক্তি থেকে আরম্ভ করে আরও কয়েক দফা আছে। কিন্তু প্রধান মন্ত্রীর এই ঘোষণা যথেষ্ট নয়। পাঞ্জাবের মতো জাতীয় সমস্যার রাজনৈতিক সমাধানের জন্য দেশব্যাপী আন্দোলন গড়ে তুলে উগ্রপন্থী ও বিচ্ছিন্নতাবাদীদের সমাজ জীবন থেকে বিচ্ছিন্ন করা সম্ভব এবং দেশের ঐক্য ও সংহতি রক্ষা করা সম্ভব—এই কথা আমাদের পার্টি আন্তরিকতার সঙ্গে বিশ্বাস করে। আমরা পাঞ্জাবের সন্ত্রাসবাদের বিরুদ্ধে বীরত্বের সঙ্গে লড়াই করে চলেছি। আপনারা যখন কেন্দ্রীয় সরকারের কাছে যাচ্ছেন অসংগত কথা বলতে, তখন এই কথাগুলি কি আপনারা বলবেন না? আমি আপনাদের কাছে বিনীত ভাবে আবেদন করব যে, এই কথাগুলি আপনারা উল্লেখ করে নিয়ে যান। ভারতবর্ষের সমস্ত রাজ্যে আপনারা যাবেন কিনা আমি জানি না। আপনারা ভারতবর্ষের সমস্ত অকংগ্রেসি রাজ্য, কংগ্রেসি রাজ্যে গিয়ে এই কথাগুলি বলুন। রাজ্য সরকারগুলি রয়েছে জনগণের সমস্যার মোকাবিলার প্রত্যক্ষ দায়িত্বে। অথচ তাদের হাতে উন্নয়নের প্রকৃত কর্মসূচী গ্রহণ ও কার্যকর করার কোনও ক্ষমতা এবং প্রয়োজনীয় সম্পদের উপর কর্তৃত্ব নেই। সেই জন্য সমস্ত রাজ্যেই বিক্ষোভ ও বঞ্চনার বিরুদ্ধে সোচ্চার জনমত গড়ে উঠছে। সমৃদ্ধ জাতিগুলির সমন্বয়ে মহাজাতিক ঐক্য ও শক্তি বৃদ্ধির বদলে দেখা যাচ্ছে একদিকে বিচ্ছিন্নতা বোধ, অন্যদিকে কেন্দ্রীয় সরকারের নীতিতে স্বৈরাচার ও দমন পীড়ন নির্ভরতা অর্থনীতি সঙ্কটগ্রস্ত—উৎপাদন বৃদ্ধি শ্লথ। বেকারি ও দারিদ্র বাড়ছে। কৃষক উৎপাদনের দাম পাচ্ছে না। কেন্দ্রীয় শাসকশ্রেণীর প্রভাব'ও দ্রুত হ্রাস পাচ্ছে। আঞ্চলিক শ্রেণী ও গোষ্ঠী প্রভাব বাড়ছে। এ থেকে প্রতিক্রিয়াশীলরাও বিচ্ছিন্নতাবাদীরা লাভ ওঠানোর চেষ্টা করছে। দেশ নিঃসন্দেহে গভীর সঙ্কটের মধ্যে—এই সঙ্কটের বিপ্লবী সমাধান হবে কিনা—অর্থাৎ গুণগত ভাবে উন্নত প্রগতিশীল আর্ত সমাজ কাঠামো তৈরির বিকল্পে উত্তরণ হবে কিনা—এই কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরচন্দ্র কুণ্ডু :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন জানিয়ে দু-চারটি কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। আমি ১৯৬২ সাল থেকে এই হাউসে আছি। এই হাউসে অনেক কিছু ঘটনা ঘটেছে। কিন্তু সেদিন রাজ্যপালকে যেভাবে নিগ্রহ করা হয়েছে, যেভাবে দৈহিক নির্যাতন করা হয়েছে, অসম্মান করা হয়েছে, গণতন্ত্রের ইতিহাসে এই জিনিস খুঁজে পাওয়া যায় না। আমরা যারা সংসদীয় গণতন্ত্রে বিশ্বাস করি, তারা সকলেই জানি যে, বিধানসভায় এলে কতকগুলি নিয়ম কানুন মেনে চলতে হয়। কংগ্রেসের যারা আছেন, তারা বাইরে'ও নিয়ম কানুন মানেন না, আর এখানে'ও সেই প্রবণতা দেখিয়েছেন। তাই মাননীয় রাজ্যপালকে

যেভাবে অসম্মান করা হয়েছে আমি তার তীব্র নিন্দা করছি এবং রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার জন্য তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। কংগ্রেসের লোকেরা আইন শৃঙ্খলার কথা প্রায়ই বলেন। আজ'ও অ্যাসেম্বলির লবিতে বসে অনেক কথা বললেন। যে এম. এল. এ.রা বিধানসভার অভ্যন্তরে তাঁদেরই কেন্দ্রীয় সরকার মনোনীত একজন রাজ্যপালকে নিগ্রহ, দৈহিক নির্যাতন করেন, খোঁচা মারেন, হাতে আঘাত করেন, তাদের মুখে আইন শৃঙ্খলার কথা শোভা পায় না। কারণ, তারা এটা ভাল করেই জানেন যে, এই সব কাজ অত্যন্ত অন্যায়।

দার্জিলিং সম্বন্ধে মাননীয় রাজ্যপাল মহাশয় যে কথা বলেছেন সেটা একটা ঐতিহাসিক ঘটনা। আমরা পাঞ্জাবে দেখছি প্রত্যেকদিন সেখানে প্রচণ্ড খুনোখুনি চলেছে, কেন্দ্রীয় সরকার পাঞ্জাব সমস্যার সমাধান করতে পারেন নি। আর আমরা দার্জিলিং-এ এরকম একটা ঐতিহাসিক ঘটনা ঘটালাম। ওদের নেতা সিদ্ধার্থশঙ্কর রায়কে ওরা পাঞ্জাবে নিয়ে গিয়ে বসিয়ে রেখেছেন এবং রাজীব গান্ধী মহাশয় স্বয়ং তাকে মদত দিচ্ছেন কিন্তু তা সত্ত্বেও তারা পাঞ্জাব সমস্যার সমাধান করতে পারেন নি, প্রত্যেকদিনই সেখানে নিরীহ মানুষরা খুন হচ্ছেন। দার্জিলিং-এর ক্ষেত্রে আমরা দেখলাম ওরা বঙ্গভঙ্গ করে গোর্খাল্যাণ্ড করার ষড়যন্ত্র করেছিলেন কিন্তু তা বাস্তবায়িত হয়নি, সেই গোর্খাল্যাণ্ড ওরা করতে পারেন নি, তবে সেখানে আমাদের ৬৫ জনকে শহিদ হতে হয়েছে। আমরা সেখানে আরও দেখলাম সারা পশ্চিমবাংলা জুড়ে একটা গণতান্ত্রিক আন্দোলনের সৃষ্টি হল এবং সেখানে বামফ্রন্ট সরকার সঠিক নীতি অবলম্বন করে স্থানীয় স্বায়ত্বশাসন সংস্থা তৈরি করলেন। এতে বঙ্গভঙ্গ রোধ করা গিয়েছে এবং দার্জিলিং-এ শান্তি ফিরে এসেছে যদিও এখনও মাঝে মাঝে সি পি এম কর্মীদের খুন করা হচ্ছে। আমরা অবশ্য জানি এর পেছনে ওদের ওস্কানি আছে কিন্তু এও জানি জনগণের আন্দোলনের চাপে সেই ওস্কানিও বন্ধ হবে এবং দার্জিলিং-এ স্থায়ী শান্তি ফিরে আসবে। কাজেই এসব কথা বলে মাননীয় রাজ্যপাল কোনও অন্যায় করেন নি। দু' নং কথা তিনি বলেছেন যে এখানে গণতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। এটাও সঠিক কথা। কিছুক্ষণ আগে কংগ্রেসের একজন এম. এল. এ. বলছিলেন আমাদের পশ্চিমবঙ্গে নাকি ফ্যাসিবাদ দেখা দিয়েছে। আমি তাঁকে বললাম আপনি নিশ্চয় ১৯৭২ সালের অনেক পরে জন্ম গ্রহণ করেছেন। স্যার, ১৯৭২ সালের সেই কলঙ্কময় অন্ধকার দিনগুলির কথা আমরা নিশ্চয় ভুলে যাইনি। সেদিন আমরা দেখেছি, লক্ষ লক্ষ মানুষকে বিনা বিচারে আটকে রাখা হয়েছিল এবং এমন কি জয়প্রকাশ নারায়ণের মতন লোককেও আটকে রাখা হয়েছিল। আজকে কিন্তু আমাদের এই রাজ্যে বিনা বিচারে কাউকে আটকে রাখা হয়নি। স্যার, প্রতিটি সরকারি কর্মচারী, ছাত্র, শিক্ষক, যুবকদের মনে আছে সেদিন তারা কোনও গণ আন্দোলন করতে পারেন নি, তা করার ক্ষমতা তাদের ছিল না কারণ রিভলভার, বোমা, পিস্তল দিয়ে মিছিল, সভা ভেঙ্গে দেওয়া হত। ভোট দিতে গিয়ে দেখেছি, আমাদের ভোট আগেই পড়ে গিয়েছে। সেদিন রাইফেল, পাইপগান দিয়ে মানুষকে সন্ত্রস্ত করে রাখা হত। আজকে কিন্তু সেই অবস্থা আর নেই। আজ প্রতিটি নির্বাচন শান্তিপূর্ণভাবে হচ্ছে। ইতিমধ্যেই আমরা ঠিক ৫ বছর অন্তর তিনবার পঞ্চায়েতের নির্বাচন করেছি। এখন ওদের যদি লোকে ভোট না দেন তাহলে আমরা আর কি করতে পারি। স্যার, আমরা দেখেছি, এমনও হয়েছে যে রাত্রি ২/৩টে পর্যন্ত লাইন দিয়ে লোক উৎসাহ নিয়ে ভোট দিয়েছেন। স্যার, ওদের সময় ওরা ১১ বছর ধরে পৌরসভাগুলির নির্বাচন করেন নি কিন্তু

আমাদের সময় পৌরসভাগুলির নির্বাচন হচ্ছে এবং সেই নির্বাচনে দেশের লোক ভোট দিয়ে নিজেদের পছন্দমতো বোর্ড গঠন করছেন। সেখানে ওদের লোকে ভোট না দেন তাহলে আমরা আর কি করতে পারি। এই সেদিন ১১টি পৌরসভার নির্বাচন হয়ে গেল। স্যার, রাজীব গান্ধী আজকে বলছেন ১৮ বছর বয়স্কদের ভোটার করতে হবে। আমরা তো সেই কাজ ৬ বছর আগেই করে ফেলেছি। মহাপুরুষদের কথা আছে—"What Bengal thinks today India thinks tomorrow." আমরা পৌরসভার নির্বাচনের ক্ষেত্রে ৬ বছর আগেই সেটা করেছি। রাজীব গান্ধী এখন বলছেন, পঞ্চায়েতের উপর জোর দাও। আমরা ১৯৭৭ সালে ক্ষমতায় এসেই তা করেছি। আমরা নির্বাচন করেছি তাই নয়, আমরা তাদের হাতে টাকাও তুলে দিচ্ছি। সেখানে জনগণের হাতে ক্ষমতা ও টাকা তুলে দিয়ে আমরা বলছি গ্রামের উন্নয়নে তোমরা খরচ কর। সেখানে ক্ষেতমজুর, দিনমজুর, মাঝারি কৃষকরা আজকে পঞ্চায়েতের মাধ্যমে উৎসাহ, উদ্দীপনা নিয়ে গ্রামের উন্নয়নের জন্য কাজ করছেন। আমি স্যার, একটি পৌরসভার চেয়ারম্যান। আমি দেখেছি, আগে পৌরসভার একজন শ্রমিক মাসে ৭০ টাকা আর ক্লার্ক ২৫০ টাকা মাহিনা পেত আর আজকে সেখানে একজন শ্রমিক মাসে অন্তত ৯০০ টাকা এবং একজন ক্লার্ক মাসে অন্তত ১৪০০ টাকা মাহিনা পাচ্ছেন। আজকে উন্নয়নের বন্যা বয়ে যাচ্ছে পৌরসভাগুলিতে। টাকা তখনও ছিল কিন্তু খরচ হত না, এখন কিন্তু হচ্ছে। এখন কংগ্রেসি পৌরসভাগুলি যে টাকা পাচ্ছে বামফ্রন্ট পরিচালিত পৌরসভাগুলিও সেই টাকা পাচ্ছে। একেই বলে গণতন্ত্র। এই গণতন্ত্র আমাদের দেশে প্রতিষ্ঠিত হয়েছে।

[5-15 – 5-25 P.M.]

কাজেই রাজ্যপাল ভাষণে যা বলেছেন তিনি কোনও ভুল করেন নি, বলে সঠিক কাজ করেছেন। আইন কানুনের কথা বলা হয়েছে। এই শ্রেণী বিভক্ত সমাজে অনেক সমস্যা আছে। তার মধ্যে ভয়াবহ বেকার সমস্যাও রয়েছে। সেই ভয়াবহ বেকার সমস্যা থাকা অবস্থায় আইন-শৃঙ্খলার সমস্যাও থেকে যায়। এখনও সমাজতান্ত্রিক রাষ্ট্র করতে পারা যায় নি। সুতরাং এই শ্রেণী বিভক্ত সমাজে গণ্ডগোল থাকবে এবং পুলিশের মাধ্যমে সব গণ্ডগোল স্তব্ধ করে দেওয়া যায় না। আজকে এ কথা আমরা সকলেই জানি। সারা ভারতবর্ষে যে অবস্থা চলছে, আমরা দেখছি যে পাঞ্জাবে আগুন জ্বলছে। গত ৬ বছর ধরে কেন্দ্রীয় সরকারের সিদ্ধার্থশঙ্কর রায় পাঞ্জাবের সেই আগুন নেভাতে পারেন নি। বোম্বে, বিহার, গুজরাট মহারাষ্ট্রে রাজস্থানে কি হচ্ছে সেটাও আমরা দেখেছি। রাজস্থানে আজকে সরকারি কর্মচারিদের উপরে হামলা হচ্ছে, কৃষকের উপরে হামলা হচ্ছে সাম্প্রদায়িক দাঙ্গায় সমস্ত কিছু বিধ্বস্ত হতে চলেছে। সেখানে আইন-শৃঙ্খলা বলে কোনও বস্তু নেই। সেখানে নারী নির্যাতন হচ্ছে, শিডিউলড কাস্ট এবং শিডিউলড ট্রাইবদের উপরে অত্যাচার হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গে কোনও সাম্প্রদায়িক দাঙ্গা নেই। এখানে শিডিউলড কাস্ট এবং শিডিউলড ট্রাইবসদের উপরে কোনও অত্যাচার হয় না। আজকে যেটুকু আইন-শৃঙ্খলা নষ্ট হচ্ছে সেটা ওরাই করছেন। মাননীয় চেয়ারম্যান, স্যার আপনি জানেন যে শক্তিনগরে যখন একজন কৃষক গুলিবিদ্ধ হয় এবং তাকে যখন আপনি হাসপাতালে দেখতে গিয়েছিলেন তখন ঐ সমস্ত কংগ্রেস কমিশনাররা বোমা নিয়ে আপনার গাড়ি আক্রমণ করেছিল এবং আপনাকে গাড়ি থেকে নামিয়ে হত্যা করার চেষ্টা করেছিল। আপনি একথাও জানেন যে নবদ্বীপের সমাজ বিরোধী সুবল কংস বনিক তার

অত্যাচার চরমে উঠেছিল। তখন এই বিধানসভা থেকে তাকে গ্রেপ্তার করার জন্য বলা হয়েছিল। সেই সুবল কংস বনিক যখন ওদের দলে চলে গেল তখন কংগ্রেসের সোমেন মিত্র মহাশয় তাকে সার্টিফিকেট দিলেন যে তিনি খুব ভাল লোক। এই হচ্ছে ওদের অবস্থা। ওদের গনিখান সাহেব নিজেকে গান্ধীবাদী বলে পরিচয় দেন। অথচ তিনি স্টেন গান ধরার কথা বলেছেন। সুব্রতবাবু এক জনসভায় দাঁড়িয়ে বলেছেন যে রক্তের বন্যা বইয়ে দাও, প্রতিরোধ কর। তার চেলারা জনসভায় বলছে যে বাস পুড়িয়ে দাও। ওরা নিজেরাই আইন-শৃঙ্খলা ভঙ্গ করে চলেছেন। ওরা সমাজ বিরোধীদের নিয়ে চাঁদা তুলছে। সমাজবিরোধীদের মদতে আইন-শৃঙ্খলা ভঙ্গ করছেন, আবার এখানে এসে চিৎকার করছেন যে আইন-শৃঙ্খলা বলে কিছু নেই। হাওড়ায় ওরা বোমা, পিস্তল নিয়ে রিগিং করে জিততে চেয়েছিল। ওরা ভেবেছিল যে সুব্রতবাবু আছেন এবং তার সঙ্গে গনিখান আছেন অতএব ১৯৭২ সালের মতো রিগিং করে জিতব। কিন্তু শেষ পর্যন্ত এমনই একটা অবস্থা দাঁড়াল যে ওদেরই বোমা, পিস্তলের দ্বারা ওদেরই লোক মারা গেল। আমাদের লোকেরা ওখানে বিপুল ভোটে জয়ী হয়েছেন। আজকে ছাত্র, যুবক, শিক্ষক, অধ্যাপক সমস্ত মানুষ ওদের কর্মসূচী ধরে ফেলেছে। আর ওরা যখন বুঝেছে যে এই কর্মসূচীতে হবেনা তখন বিধানসভায় এসে চিৎকার করছেন, হাউস বয়কট করছেন। আবার দিল্লিতে ওদের নেতা আছেন তার কাছে ছুটেছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, ওদের হাতে সারা ভারতবর্ষের সঙ্গতি বিপন্ন, স্বাধীনতা বিপন্ন হতে চলেছে। ভারতবর্ষের চারিদিকে অনৈক্য, বিচ্ছিন্নতাবাদ দেখা দিয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গে হিন্দু মুসলমানের মধ্যে কোনও দ্বন্দ নেই। এখানে জাত পাতের কোনও ঝামেলা নেই। এখানে শ্রমিক, কৃষক ছাত্র সকলে ঐক্যবদ্ধ ভাবে এগিয়ে চলেছে। ওরা বামপন্থার বিরুদ্ধে বিরোধ করতে চেয়েছিলেন, পারেন নি এবং বামপন্থী একদা দিনের পর দিন শক্তিশালী হচ্ছে। তাই ওরা আতঙ্কগ্রস্ত, তাই পশ্চিমবাংলার রাজ্যপালের ভাষণের উপর আজকে এই যে সুর ফুটে উঠেছে, সেটা আমরা সকলে সমর্থন করি। আমি একটা কথা বলব, আমাদের ভারতবর্ষে ভয়াবহ বেকার সমস্যা, ওদের শিল্প নীতি, ওদের আর্থিক নীতি, আজকে দেশকে দেউলিয়া করে দিয়েছে। ওদের বৈদেশিক নীতির ফলে আমাদের দেশ বিকিয়ে গেছে। ওদের শিল্প নীতির কথা রাষ্ট্রায়ত্ত শিল্পগুলো আজকে বিপন্ন। কুটির শিল্প বিপন্ন। আমি হ্যাণ্ড লুম এলাকায় থাকি, সুতার দাম বেড়ে গেছে, কাপড়ের বাজার খারাপ হয়ে গেছে। ওরা সুতা বিদেশে রপ্তানি করছেন, তুলো বিদেশে রপ্তানি করছেন, তার ফলে আজকে এই শিল্প ধংস হয়ে যাচ্ছে, কটন মিলগুলো বন্ধ হয়ে যাচ্ছে ওদের শিল্প নীতির জন্য। আজকে আপনি জানেন প্রায় ৫০ হাজার কলকারখানা আজকে বন্ধ হয়ে গেছে। পোস্ট অফিসে লোক নিয়োগ বন্ধ হয়ে গেছে, ব্যাঙ্কে লোক নিয়োগ বন্ধ হয়ে গেছে, কমপিউটার মেশিন চালু করে আজকে দেশকে চালু রাখতে চাইছেন। ভারতবর্ষের অঙ্গ রাজ্য পশ্চিমবঙ্গ ওদের যে সঙ্কট, তার ধাক্কা আমাদের উপর পড়বে, এতে আশ্চর্য হওয়ার কিছু নেই। যখন লোকসভার ইলেকশন হল, প্রিয়রঞ্জন দাসমুন্সী বলেন যে মন্ত্রী যদি আমি হতে পারি, তাহলে আমি সব কারখানা খুলে দেব, একটাও খুলতে পারেন নি। কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব পালন করার কথা, একটাও তারা পালন করতে পারেন নি। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার মত একটা অঙ্গ রাজ্য আমরা এগিয়ে চলেছি। হলদিয়া পেট্রো-কেমিক্যাল তারা করলেন না, বক্রেশ্বর তারা করতে দিলেন না। কিন্তু আমরা বক্রেশ্বর করছি এবং পেট্রো-কেমিক্যাল এখন না করলেও সল্ট লেকে ইলেট্রনিক কারখানা

চালু করব। কুটির শিল্পকে উন্নত করার জন্য ব্যবস্থা করা হয়েছে, হস্ত চালিত তাঁত শিল্প বা আজকে মাঝারি এবং ছোট শিল্প সারা পশ্চিমবাংলায় এগিয়ে চলেছে। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের বামফ্রন্ট সরকার এই কাজগুলো করছে, তার জন্য আমাদের দেশের মানুষ এখনও বেঁচে আছে। আজকে কোঅপারেটিভগুলো আমরা দেখেছি হ্যাণ্ডলুমগুলোকে পরিচালনা করবার জন্য এগিয়ে এসেছে, মঞ্জুষা, তন্তুশ্রীর মাধ্যমে তাঁতী সম্প্রদায়কে বাঁচাবার জন্য আজকে সরকারের প্রচেষ্টাকে অভিনন্দন জানাতে হবে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি আর একটা কথা বলবো, আপনি বোধ হয় জানেন ভাল করে, আগে কংগ্রেসি রাজত্বে চরম খাদ্য সঙ্কট ছিল, তখন প্রফুল্ল সেন মহাশয় বলতেন—আমি তখন বিধানসভার সদস্য ছিলাম, তিনি বলতেন, আপনারা ভুট্টা খান, মাইলো খান, এই সব বলতেন। আলু খাবার জন্য পরামর্শ দিতেন, আর গুলি চালাতেন। আমাদের জেলাতে তিন জন লোক মারা গিয়েছিল নদীয়ায়, বারাসাতে নুরুল ইসলাম মারা গিয়েছিল, আর আজকে পশ্চিম বাংলায় রেকর্ড উৎপাদন হচ্ছে, তিনটে ফসল উৎপাদন হচ্ছে বছরে, গ্রামের মাঠ কখনও কোথাও সাদা থাকে না, সবুজ মাঠ এবং আজকে খাদ্য সঙ্কট বলে কোনও জিনিস নেই পশ্চিমবাংলায়। এটা রাজ্যপাল যদি বলে থাকেন তাহলে কী তিনি অন্যায় বলেছেন? আজকে এটা আমাদের স্বীকার করা কর্তব্য। আবার এটাও জানেন যে খরা হচ্ছে, বন্যা হচ্ছে, ঝড় বৃষ্টি হচ্ছে, শিলাবৃষ্টি হচ্ছে, এত খারাপ অবস্থার মধ্যেও আমাদের রাজ্য এগিয়ে চলেছে। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব, সেটা হচ্ছে এই, গ্রামের মধ্যে বেকার সমস্যা বহু পরিমাণে সমাধান আমাদের বামফ্রন্ট সরকার করতে পেরেছেন। ১২ লক্ষ বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে। আজকে জমিদার জোতদার তাদের উচ্ছেদ করতে পারে না। ক্ষেত মজুরদের মজুরি বৃদ্ধি করা হয়েছে, ক্ষেত মজুরদের জন্য ঘর দেওয়া হয়েছে। তিনটে ফসল তোলার জন্য গ্রামের মধ্যে ক্ষেত মজুররা কাজ পায়, তাদের আজকে বেকার বসে থাকতে হয় না। আর উন্নয়ন পঞ্চায়েতের মাধ্যমে, পৌরসভার মাধ্যমে যা ব্যাপক হয়েছে, এর ফলে লোকের মধ্যে অনুভূতি এসেছে যে এই সরকার রাজ্যকে এগিয়ে নিয়ে যাচ্ছে। তাই আমি এই কথা বলতে চাই যে লোক বুঝতে পারছে আমাদের যেটুকু সমস্যা আছে, সমস্যা আছে এই কথাটা ঠিক, হাসপাতালের সমস্যা আছে, প্রশাসনে পুলিশের ব্যাপারে কিছু সমস্যা আছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে কিছু সমস্যা আছে। কিন্তু লোকে এটা অনুভব করছে যে, এই সরকার যদি চলে যায় তাহলে এই সমস্যাগুলির সমাধান করা সম্ভব হবে না। তাই এই সরকারের পিছনে পশ্চিম বাংলার লক্ষ-কোটি মানুষ ঐক্যবদ্ধ হয়েছে। তারা বামফ্রন্ট সরকারের পিছনে এসে দাঁড়িয়েছে। সুতরাং কংগ্রেসিরা যতই মিথ্যা কুৎসা প্রচার করুন না কেন, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে কুৎসা প্রচার করুন না কেন, জনগণের সহযোগিতা নিয়ে আমরা এগিয়ে চলব, আমাদের কেউ স্তব্ধ করতে পারবে না। আমরা পশ্চিম বাংলায় এগিয়ে চলব এবং আগামী দিনে সারা ভারতবর্ষ সেই পথে এগিয়ে যাবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-25 – 5-35 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান, মাননীয় রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তাকে পূর্ণ সমর্থন করছি। আজকে এখানে দাঁড়িয়ে

একটু বিচলিত বোধ করছি। এই সভার পার্লামেন্টারি ব্যবস্থাকে ভবিষ্যতে অটুট রাখা যাবে কিনা, সে বিষয়ে সন্দেহ দেখা দিয়েছে। বাইরে যে সমস্ত কাণ্ড ঘটছে, সারা দেশে যা ঘটছে তাতে পার্লামেন্টারি শাসন ব্যবস্থা কত-দিন কত-টুকু টিকবে, সে বিষয়ে সংশয় দেখা দিয়েছে। গত ২৭ মার্চ মাননীয় রাজ্যপালের প্রতি যে আচরণ করা হল এবং সেদিনের ঘটনার প্রতিবাদে নিরাপত্তার অভাবে আমাদের বিরোধী পক্ষের কংগ্রেস দলের সদস্যদের বিধানসভা বয়কট করে দিল্লিতে ধর্না দিতে যাওয়ার প্রসঙ্গে একটু আগে পশ্চিমবাংলার একটা নামকরা সংবাদপত্রের প্রথম পৃষ্ঠায় একটা লেখা পড়ছিলাম। সংবাদটির শিরোনাম "বিধানসভা বয়কট করে দিল্লিতে ধর্না দিয়ে কংগ্রেসের লাভ হবে?" পড়ে একটু কৌতুক পেলাম। সাংবাদিক উল্লেখ করেছেন, "সি পি এম '৭২ সালে পাঁচ বছর ধরে বিধানসভা বয়কট করেছিল, কিন্তু তাঁরা সার্থকভাবে গ্রামে-গঞ্জে নির্বাচনে যে রিগিং হয়েছে তা মানুষকে বোঝাতে সক্ষম হয়েছিল। ঠিক সেরকম-ভাবে কংগ্রেস এম. এল. এ'রা, যাঁরা ধর্না দেবেন তাঁরা কি তার জন্য উপযুক্ত তথ্য নিয়ে তৈরি হয়ে লিখিত বক্তব্য পেশ করতে যাচ্ছেন?" সাংবাদিক নিজেই আবার প্রশ্ন করে বলেছেন, "কংগ্রেস তো, দিল্লি যাবার পথে ট্রেনেই পরস্পরকে গালিগালাজ, মারামারি না করে বসে?" এই হচ্ছে কংগ্রেস সম্পর্কে সাংবাদিকের ধারণা এবং এই ধারণার সঙ্গে মানুষের ধারণার মিল হয়ে যাচ্ছে। গত ২৭শে মার্চ এখানে তাঁরা তাঁদের আচরণের মধ্যে দিয়ে এই ধারণার প্রকৃত পরিচয় দিয়েছেন। শেষে সংবাদপত্র অন্য দিকটাকে একটু বড় করে তুলে ধরেছে। এরকম একটা নক্কারজনক, অত্যন্ত কুরুচিপূর্ণ ব্যবহারের চেয়েও অন্য ঘটনাকে বড় করে দেখিয়েছে। আমি অবশ্য মনে করি বামপন্থী এম. এল. এ'রা যদি আর একটু সংযমের পরিচয় দিতেন তাহলে কংগ্রেসের উৎকট, জনবিরোধী, কুৎসিত, জঘন্য চেহারাটা আরও বেশি স্পষ্ট হয়ে উঠত। তাঁদের ৪টি সংযোজন দেখলাম। অনেক গুরুত্বপূর্ণ প্রশ্ন তাঁরা এনেছেন। আমাদের সঙ্গে মতে মিলবে না, কিন্তু তাঁরা এনেছেন, তাঁরা জনসাধারণের প্রতিনিধি, আলোচনার সুযোগ তাঁদের কাছে ছিল, কিন্তু সেই সুযোগ তাঁরা নিলেন না। কিসের প্রতিনিধি? তাঁরা কি দেখালেন? সন্দেহ হয় পরিকল্পনা হয়তো এটাই ছিল। মাননীয় রাজ্যপাল তিনি কার প্রতিনিধি? তিনি একদিকে রাষ্ট্রপতির দ্বারা মনোনীত এবং একটি রাজ্যে আসার পর সেই রাজ্যের সরকারের প্রতিনিধি হিসাবে তাঁর ভাষণ প্রদান করেন—এটাই প্রথা। তাঁর ব্যক্তিগত মতামত প্রকাশ করেন না। একটা রাজ্য সরকারের তার নতুন কর্মসূচী তিনি পাঠ করেন। রাজ্যে কংগ্রেস সরকার থাকলেও তাদেরও বক্তব্য পাঠ করতেন কিম্বা অন্য কোনও সরকার অর্থাৎ বামপন্থী হতে পারে বা যে রাজ্যে বামপন্থী সরকার নেই অন্য কোনও সরকার সে অ গ প সরকার কিম্বা তেলেগু সরকার হতে পারে সেই সরকারের বক্তব্যই রাজ্যপালের ভাষণে থাকে। এটা তাঁরা জানেন এবং জানেন বলেই তাঁরা তাঁদের কতকগুলি সংযোজনী দিয়েছেন। কিন্তু ওনারা আলোচনায় না গিয়ে শুরুতেই যে কাণ্ড করলেন তার পুনরাবৃত্তি আমি করতে চাই না। আমার বয়স হয়েছে, আমি এখানে অনেকদিন আছি, আমি ভাবছিলাম, পশ্চিমবাংলার বাঙালি বলে যারা গর্ব করেন, যাদের একটা সংস্কৃতি একটা রুচি বলে জিনিস দীর্ঘদিন ধরে আছে—এটা কি সেই বাংলার বাঙালির সংস্কৃতির প্রকাশ? কাদের প্রতিনিধি এরা? প্ল্যাকার্ড ছুঁড়ছেন মহামান্য রাজ্যপালের গায়ে, মেস নিয়ে চলে যাচ্ছেন—এইসব কথা বলার মতন নয়। এটা কি হচ্ছে? এঁরা কারা? কি করতে চলেছেন? এঁরা কাদের প্রতিনিধি? কোনও মানুষের প্রতিনিধি, কোনও বাঙালির প্রতিনিধি? হ্যাঁ, ভাগ হয়েছে, দরিদ্র, ধনী শুধু

নয়, রুচিবান, সংস্কৃতিবান, বিবেকবান মানুষ একদিকে আর একদিকে নোংরামি, অরাজকতা, সমস্ত রকমের শালীনতাবোধের অভাব—তাঁরাই কি সর্বশ্রেষ্ঠ হবে? তাঁরাই কি এই রাজ্যে আইন সভার আইন প্রণয়নের যে ক্ষেত্র সেই সংগঠনের তাঁরাই প্রতিনিধি হিসাবে আসবে, এসে কলঙ্কিত করবে? বাঙালির কৃষ্টি, মননশীলতা হাস্যাস্পদ করে তুলবে? কেউ কেউ বলেন, অবিভক্ত বিধানসভায় অনেক পণ্ডিত লোক প্রতিনিধিত্ব করেছেন। হ্যাঁ, আজকে এত পণ্ডিত লোক নেই, ঠিক কথা।

[5-35 – 5-45 P.M.]

কিন্তু আজ কারা এসেছেন? এঁরা মানুষের—কৃষক, শ্রমিক এবং মধ্যবিত্তের প্রতিনিধি। পণ্ডিত না হতে পারেন, কিন্তু এঁরা দরিদ্র মানুষের মনের কথাগুলি বলেন। খুবই পরিশীলিত এবং খুবই সূক্ষ্ম কথা হয়ত না বলতে পারেন কিন্তু মানুষের মনের কথাগুলি বলতে পারেন। মহিলা এবং তফসিলি উপজাতির প্রতিনিধির সংখ্যা বাড়ছে, সেখানে পাণ্ডিত্য না পাওয়া যেতে পারে কিন্তু মানুষের মনের, তাদের স্বার্থের এবং প্রয়োজনের কথা এখানে তাঁরা পেশ করেন। কিন্তু এখানে মানুষের কথাগুলি না বলে লণ্ড ভণ্ড করে কুৎসিত মৃত এ চেহারাগুলি কি? এরা ভবিষ্যতে কখনও ক্ষমা পাবে না। অনেক কথাও ওঁরা বলেছেন, আইন নেই, শৃঙ্খলা নেই, কিন্তু তাকে কে নষ্ট করেছে? মহামান্য রাজ্যপাল, মাননীয় যিনি তাঁকে আঘাত করা হয়, তাঁর গায়ে প্ল্যাকার্ড ছোঁড়া হয়, মেস নিয়ে চলে যাওয়া হয়, তাহলে কাদের প্রতিনিধিত্ব তাঁরা করছেন? আমি যে কথা বলছিলাম, আমারই রক্ত টগবগ করছিল, এই কি সংস্কৃতিবান পশ্চিমবঙ্গের মানুষের প্রতিনিধিত্বের চেহারা? বামপন্থীদের মধ্যে কেউ কেউ আগে উল্লেখ করেছেন যে আরও সংযম রাখা উচিত ছিল, তাহলে যাঁরা নৈরাজ্যের প্রতিনিধি এখানে নৈরাজ্য সৃষ্টি করেছেন। দেশে, গ্রামে গঞ্জে কলকারনায় সারা ভারতবর্ষের সর্বত্র যাঁরা যেখানে আছেন, এখানে উল্লেখ এবং কটাক্ষ করেছেন সংযোজন এবং সংশোধন দিতে গিয়ে দার্জিলিংয়ে পার্বত্য পরিষদের সেখানে ১০/১২ জন নিত্য নিহত হচ্ছে, খুন হচ্ছে কিন্তু এতবড় একটা সমস্যা সমাধানের বিষয়ে সমস্ত ভেঙ্গে চুরে গিয়েছিল, মানুষের জীবন, তাদের কোনও চেতনা ছিল না হানাহানি এবং পারস্পরিক উস্কানি ছিল কেন্দ্রের শক্তি এবং কংগ্রেসের সবাই জানেন পরে তা ব্যুমেরাং হয়েছে। অত্যন্ত সতর্ক ভাবে বামফ্রন্ট সরকার অগ্রসর হয়েছে এবং সমাধান একটা জায়গায় এসেছে এবং তা সম্ভব হয়েছে। কিন্তু কোথায় হল? পাশে আসাম রাজ্যের বোরো এলাকা, আমরা জানি আমাদের পার্টি, সি. পি. আই. সেখানে আমি নিজে গ্রামে গেছি, সরল বোরো আছে, ব্রাহ্ম আছে, লোভা আছে আজকে সেখানে তাদের দাবিকে নস্যাৎ করে যাঁরা আজকে ক্ষমতায় এসেছেন সেটা চিন্তা করছেন। অন্যদিক থেকে তার সুযোগ এই, ঐ কংগ্রেস রাজীবের দল এবং বিচ্ছিন্নতা শক্তিকে ব্যবহার করেছেন। কোনও রকমে যদি আবার সেই ক্ষমতায় আসা যায়। পশ্চিমবঙ্গের চিন্তা রাখতে গিয়ে সেখানকার হিন্দানওয়াল থেকে শুরু করে সেখানে উস্কানির সৃষ্টি করে পশ্চিমবঙ্গকে অতীতের জায়গায় নিয়ে চলে গেছেন, টুকরো টুকরো করে দিয়েছেন, শাসন এবং শোষণ তাঁদের বজায় রাখতে হবে। পুঁজিপতি মালিক শ্রেণীর স্বার্থের ব্যবস্থা রক্ষা করতে হবে। পারবেন? ইতিহাসের লিখন দেখেছেন? তামিলনাড়ুতে কোটি কোটি টাকা গেছে, অনেক ভীত, অনেক প্রলোভন দেখিয়েও তৃতীয় শক্তি কিছু করতে পারলেন? দেশকে আজকে তাঁরা যে জায়গায় নিয়ে

যাচ্ছেন তাতে বিক্ষোভ তাঁদের দলের ভেতরই। ফলে কংগ্রেস বারবার টুকরো হচ্ছে, আবারও টুকরো হবে। প্রত্যেক রাজ্যেই টুকরো হচ্ছে কংগ্রেস। সেই কংগ্রেস ধর্না দিতে যাচ্ছে দিল্লি! রাস্তায় ট্রেনের মধ্যে পরস্পরকে গালাগাল করবেন নাতো? আমি আর বাড়াচ্ছি না। ওঁরা অনেক সুন্দর আলোচনার প্রশ্ন তুলেছিলেন, শুনতাম। জীবনের প্রাথমিক শিক্ষা নেবার পর আসে মাধ্যমিক শিক্ষা। আমাদের দৃষ্টিপথে সেইসব আনুন, যুক্তি দিন, অন্যায়গুলি তুলে ধরুন। বামফ্রন্ট তার থেকে শিক্ষা নেবে। এটাই তো সহজ হত। কিন্তু সবকিছু গণ্ডগোল করে দিয়ে একটা নৈরাজ্য সৃষ্টি করা হল। বাইরে এবং গোটা ভারতবর্ষে আজকে এইভাবে নৈরাজ্য সৃষ্টি করেছে কংগ্রেস। কিন্তু দেশের মানুষ সেটা চায় না। ইতিহাসের লিখন তাঁরা পড়ে নেবেন—মানুষ তৈরি করবে ভবিষ্যতের সুন্দর দেশকে। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করে শেষ করছি।

[5-45 – 5-55 P.M.]

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান, আমি রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ সমর্থন করছি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বামফ্রন্ট সরকার কি কি কর্মসূচী নিয়েছেন বা কি কি হবে সেটা পরিষ্কারভাবে বলেছেন। এরজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের দেশে রাজ্য সরকারগুলির হাতে ক্ষমতা খুব কম। তাই ইচ্ছা থাকলেও সবরকম উন্নয়নমূলক কাজ করা তাঁদের পক্ষে সম্ভব নয়। শিল্পক্ষেত্রে উন্নয়নমূলক কাজের ক্ষমতা রয়েছে কেন্দ্রীয় সরকারের হাতে। কিন্তু এক্ষেত্রে দিনের পর দিন বঞ্চনা তাঁদের বেড়েই চলেছে। তা সত্ত্বেও এই রাজ্য সরকার ১১ বছর ধরে বহু কর্মসূচি গ্রহণ করেছেন। ফলে সবচেয়ে বেশি উন্নয়নমূলক কাজ করতে পেরেছেন এই সরকার। বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় কাজ হল, এই সরকার মানুষকে গণতান্ত্রিক অধিকার দিয়েছেন। এই অধিকারকে রক্ষা করবার জন্য গ্রামেগঞ্জে মানুষের স্বার্থে তাঁরা কাজ করছেন। আর সেইসব নিপীড়িত মানুষের কথা চিন্তা করেই এই সরকার আজকে তাঁদের বাজেট তৈরি করেছেন। কেন্দ্রীয় সরকারের সমস্ত রকম বঞ্চনার বিরুদ্ধে আমাদের এই বামফ্রন্ট সরকার অত্যন্ত সাহসী পদক্ষেপ নিয়েছে, তার মধ্যে একটি হল বক্রেশ্বরে তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপন। কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্য থেকে প্রচুর পরিমাণে টাকা আয় করে নিয়ে যাচ্ছে আর সেই তুলনায় আমাদের রাজ্যকে কিছু দিচ্ছে না। সেই কারণে অনেক ভাল ভাল পরিকল্পনা নেওয়া সম্ভব হচ্ছে না। আমাদের রাজ্যে পঞ্চায়েতের মাধ্যমে যে কাজকর্ম হচ্ছে এটা অত্যন্ত সুন্দর ব্যবস্থা। এই ব্যবস্থার মাধ্যমে মানুষের গণতান্ত্রিক অধিকার আমরা রক্ষা করতে পেরেছি। এই সরকারের ইচ্ছা থাকা সত্ত্বেও বেশি কাজ করতে পারছে না শুধু মাত্র টাকা-পয়সার অভাবে। মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে তিনি এই সরকারের অনেক গুরুত্বপূর্ণ দিক তুলে ধরেছেন, তার জন্য তাঁকে আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। সব থেকে খারাপ লাগলো মাননীয় রাজ্যপাল যখন ভাষণ দিচ্ছিলেন তখন কংগ্রেস বিধায়কদের আচরণ দেখে। গত ২৭ তারিখে মাননীয় রাজ্যপাল যখন ভাষণ দিচ্ছিলেন তখন বিরোধী পক্ষের সদস্যরা যে রাজ্যপালের উপর অন্যায় অত্যাচার করলেন সেটা অত্যন্ত নিন্দনীয়। আমি এর তীব্র নিন্দা করছি। রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি :** মাননীয় স্পিকার স্যার, আজকে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এই বিধানসভায় এসেছে আমি তার পূর্ণ সমর্থন জানাচ্ছি। ১২ বছর ধরে এই বামফ্রন্ট সরকার যে ধারাবাহিকতায় কাজ করে চলেছে এবং গত বছর যে কাজগুলি করেছে সেইগুলি যথাযথ ভাবে এই ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। বামফ্রন্ট সরকার তার কর্মসূচী পালন করবার সময় যে সমস্যাগুলির সম্মুখীন হয়েছে সেইগুলি সঠিক ভাবে এই ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। সাংবিধানিক চৌহদ্দির মধ্যে থেকে বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চিমবাংলার মানুষের জন্য যে কল্যাণ মূলক কাজগুলি করেছে তারই বিষদ বিবরণ এই ভাষণের মধ্যে রয়েছে। এই সরকারের কিছু সুনির্দ্দিষ্ট কর্মসূচী আছে এবং সেই সুনির্দ্দিষ্ট কর্মসূচী সামনে রেখে গত ১২ বছর ধরে সেই সমস্ত কর্মসূচিকে রূপায়িত করে চলেছে। ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে তার ভুল নীতির জন্য মোকাবিলা করতে ব্যর্থ হয়েছে। একদিকে সে বিচ্ছিন্নতাবাদী শক্তির সঙ্গে মাঝে মাঝে আপোষ করছে, অন্যদিকে প্রশাসনকে ব্যবহার করে সেই বিচ্ছিন্নতাবাদী শক্তিকে দমন করছে। এর ফলে আমরা দীর্ঘদিন ধরে দেখছি বিচ্ছিন্নতাবাদী শক্তিকে দমন তারা করতে পারছে না, এই ভাবে কখনও দমন করা যায় না। বরং সেই শক্তি এবং অশান্তি দেশের বুকে আরও ব্যাপকতা লাভ করছে, উত্তোরত্তর বাড়ছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার দার্জিলিংয়ের মানুষের ন্যায়-সঙ্গত গণতান্ত্রিক দাবিকে স্বীকার করে নিয়ে বিচ্ছিন্নতাবাদী সমস্যার রাজনৈতিক সমাধান করতে সমর্থ হয়েছে, যা একটা উজ্জ্বল দৃষ্টান্ত হিসাবে ভারতবর্ষের বুকে আদর্শ স্থাপন করেছে। ভারতবর্ষের বুকে যখন জাতীয় ঐক্য ও জাতীয় সংহতি বিপন্ন, উচ্চ বর্ণের মানুষের হাতে নিম্ন বর্ণের মানুষ আক্রান্ত, সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা চারিদিকে প্রতিনিয়ত ছড়িয়ে পড়েছে, কুসংস্কারে মানুষ আচ্ছন্ন, আজও কোনও কোনও জায়গায় সতীদাহ ঘটছে, এগুলো পশ্চিমবঙ্গের বুকে ঘটছে না। এগুলো এখানে কেন ঘটেনা? কংগ্রেসি রাজ্যগুলিতে যে অশান্তি এবং এই ধরনের ঘটনা ঘটছে, মানুষের নিরাপত্তার অভাব ঘটছে, সেখানে পশ্চিমবাংলার মানুষ শান্তিপূর্ণ অবস্থায় বাস করছে। তার কারণ একটাই, বিভেদ ও অনৈক্যের বিরুদ্ধে ঐক্য ও সংহতি গড়ে তোলার যে নীতিতে বামফ্রন্ট সরকার মানুষকে উদ্বুদ্ধ করতে পেরেছে। গরিব কৃষকের স্বার্থে খাস জমি বিলি, ভাগ চাষীদের চাষের অধিকার, ক্ষেত-মজুরের মজুরি বৃদ্ধি, গ্রামাঞ্চলে গরিব মানুষের জন্য বামফ্রন্ট সরকার যে কাজ করছে তা কংগ্রেস শাসিত রাজ্যগুলির কোথায় হয়নি। এমন কি কংগ্রেস সরকারের প্রকল্পগুলি বামফ্রন্ট সরকার যে ভাবে রূপায়ণে সমর্থ হয়েছে, তাদের নিজেদের সরকার যেখানে আছে, সেখানে তা সম্ভব হয়নি। সেদিক থেকে বামফ্রন্ট সরকার যে কৃষক দরদি তা প্রমাণের অপেক্ষা রাখে না। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তা সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে অর্থ সংস্থান করার চেষ্টা করছে। ছোটখাট কিছু কিছু কারখানা এখানে এঁরা খুলেছেন। কুটিরশিল্পে সাহায্য দিয়ে চাঙ্গা করার চেষ্টা করছে এবং কিছু কিছু মানুষকে এর ফলে চাকুরি দেওয়াও সম্ভব হচ্ছে। কিন্তু ভারতবর্ষের বুকে কংগ্রেসি নীতির ফলে যে ভয়াবহ বেকার সমস্যা মানুষের জীবনকে দুর্বিসহ করে তুলেছে তার সমাধান করা এই সরকারের পক্ষে সম্ভব নয়। তবুও বামফ্রন্ট সরকার চেষ্টা করছে। হলদিয়াতে পেট্রো-কেমিক্যালস প্রকল্প, বক্রেশ্বরে বিদ্যুত কেন্দ্র খোলার প্রকল্প ইত্যাদির মাধ্যমে যথাসাধ্য চেষ্টা করছে। কিন্তু অত্যন্ত দুঃখ ও ক্ষোভের বিষয়, আজ পর্যন্ত সেগুলির অনুমোদন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায় নি। ওঁদের অসহযোগিতার

ফলে, পশ্চিমবঙ্গকে বঞ্চিত করার যে প্রয়াস, তারজন্য আজও এইসব করা সম্ভব হয়নি। কিন্তু এখানকার সাধারণ মানুষ এই সরকারকে বুঝেছেন, চিনেছেন। লড়াইয়ের মধ্যে দিয়ে এই সরকার জন্মেছে, তাই কেন্দ্রের উপরে ভরসা না করে নিজের উপরে নির্ভর করে প্রতিশ্রুতি দিয়েছে এবং আজকে চ্যালেঞ্জ জানিয়েছে যে বক্রেশ্বর প্রকল্প করবেনই। আমাদের বিশ্বাস এটা গড়ে উঠবে। বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক অধিকারের উপর বিশ্বাসী।

[5-55 – 6-05 P.M.]

তাই মানুষকে সেই অধিকার দিচ্ছে, কেন্দ্রীয় সরকার যেখানে সমস্ত অধিকারগুলি তাদের নিজেদের হাতে কেন্দ্রীভূত করবার চেষ্টা করছে এবং আরও সেই কেন্দ্রীভূত করবার প্রচেষ্টা চোখের সামনে দেখতে পাচ্ছি। যেখানে বামফ্রন্ট সরকার নির্বাচিত পৌরসভার স্তরে এবং গ্রামে নির্বাচিত পঞ্চায়েতের মাধ্যমে তাদের হাতে ক্ষমতা তুলে দিচ্ছে, তাদের হাতে দিয়ে বামফ্রন্ট সরকারের পরিকল্পনাগুলি রূপায়িত করবার চেষ্টা করছে। সরকারি কর্মসূচীর ক্ষেত্র জনসাধারণের কর্মসূচিতে পরিণত হয়েছে। জনসাধারণের চেতনার মান উন্নত হয়েছে, কর্মদ্যোগের যে কোনও অধিকারবোধ এটা মানুষের মধ্যে সৃষ্টি হয়েছে। এই জাগ্রত চেতনা কেন্দ্রের জনস্বার্থ বিরোধী নীতিকে আঘাত করবে এই নিশ্চয়তা জানবেন এবং তার আর বেশিদিন দেরি নেই। ভারতবর্ষে কংগ্রেস পরিচালিত রাজ্যে এইভাবে বিকেন্দ্রীয়করণের নীতি কোথাও দেখা যায়নি। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সত্যিকারের গণতন্ত্রে বিশ্বাস করে, কাজেই যে আগ্রহ তা তাদের এই বিভিন্ন কার্যধারার মধ্যে দিয়ে প্রমাণিত হয়েছে। শিক্ষার প্রসারের জন্য বামফ্রন্ট সরকারের যে অগ্রগতি এটা স্বীকৃত, এই ভাষার মধ্যেই তা উল্লেখ আছে। প্রাথমিক শিক্ষাকে সরলীকরণ করবার জন্য একটা পরিকল্পনা করে ধরা হয়, সেই পরিকল্পনা কে রূপায়িত করবার চেষ্টা চলেছে। এই ভাষণের মধ্যে তা উল্লেখ আছে। ৬৫ শতাংশ শিশু যারা ১১/১৪ বছর বয়স্ক তাদের শিক্ষায়তনে যাবার ব্যবস্থা এই বামফ্রন্ট সরকার করে দিয়েছে। এবং প্রতি বছর ৫০টি করে মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে পরিণত করার পরিকল্পনা সঠিকভাবে করে চলেছে। স্ত্রী শিক্ষা প্রসারের ক্ষেত্রে আমরা তো দেখেছি পশ্চিমবাংলা প্রথম হয়েছে এবং গত ১ বছর না দুই বছর আগে কেন্দ্রের মন্ত্রীর হাত থেকে আমাদের শিক্ষামন্ত্রী পুরস্কার নিয়ে এসেছেন। মৎস্যজীবীদের উন্নতিকরণে এই সরকার প্রচেষ্টায় কর্মসূচী গ্রহণ করা হয়েছে এবং মাছের উৎপাদন বাড়াতে সক্ষম হয়েছে। অন্তর্দেশীয় মৎস্যচাষ সেক্টরে পশ্চিমবঙ্গ বরাবরই সর্বোচ্চ উৎপাদনের জন্য প্রাইজ পেয়েছে। জনসাধারণের স্বার্থে জনগণের কল্যাণের জন্য বামফ্রন্ট সরকারের কর্মসূচি আজ সারা ভারতবর্ষের মানুষকে আকর্ষণ করেছে। বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতা দিয়ে যে কাজ ১২ বছরে করতে পেরেছে তার উজ্জ্বল দৃষ্টান্ত প্রতিষ্ঠিত করে, এই সরকার ভারতবর্ষের পিছিয়ে পড়া মানুষগুলিকে উৎসাহিত করতে পেরেছে তাদের সচেতন করতে পেরেছে। আজকে আমাদের গর্বের কথা এই মানুষগুলি কেন্দ্রের জনস্বার্থ বিরোধী নীতির বিপক্ষে একটা ধাক্কার প্রয়োজন, এই উপলব্ধি ক্রমশও সারা ভারতবর্ষের শোষিত মানুষের মধ্যে এসেছে। আজ আমরা দেখতে পাচ্ছি গণতন্ত্রের সমূহ বিপদ—এই কথা আমার অনেক বন্ধুই বলেছেন। বিপদ এইজন্য যে, শাসক শ্রেণী যে রাজনৈতিক দলের তারা যে গণতন্ত্রের কথা বলে, সেই কংগ্রেসের হাতে ভারত আজ বিপন্ন হতে বসেছে। কংগ্রেস দলের নিজেদের মধ্যে আজকে মতের ঠিক নেই। নির্বাচনের নামে মারামারি করে। আমরা দেখেছি

২৭শে ফেব্রুয়ারি গণতন্ত্রের প্রতি আঘাতের জ্বলন্ত দৃষ্টান্ত। এটা সকলেই জানেন। রাজ্যপালকে লাঞ্ছনা এবং অপমান করার মধ্যে দিয়ে যে ঘটনা ঘটেছে এও আমরা দেখেছি। মাননীয় রাজ্যপাল তার সাংবিধানিক দায়িত্ব পালনের জন্য এসেছিলেন, কিন্তু সেদিন কংগ্রেসিরা যে নারকীয় এবং জঘন্য আচরণ করলেন তা নজির বিহীন। গণতন্ত্রের প্রতিষ্ঠিত এই বিধানসভায় তাকে অপমান করেছেন ঐ কংগ্রেসি বিধায়করা। সমস্ত রীতিনীতিকে অগ্রাহ্য করে যা করলেন মনুষত্বযুক্ত কোনও মানুষের পক্ষে এটা করা সম্ভব কিনা সেটা ভেবে দেখা দরকার। রাজ্যপালকে অপমান করা মানে সংবিধানকে অপমান করা, সংবিধানকে অপমান করা মানে জাতীয় অবমাননা এবং সেই কাজটা তাঁরা করে গেলেন এই বিধানসভার মধ্যে। রাজ্যপালের ভাষণ নিয়ে তাঁরা কেন এই রকম করলেন? এর কারণ পরিষ্কার—তাঁদের সরকার আজকে সব দিক থেকে ব্যর্থ, ব্যর্থ মানুষের সমস্যা সমাধান করতে। কংগ্রেসি রাজত্বে তাঁদের অনুসৃত জন বিরোধী শিল্প নীতি, অর্থনীতি, শিক্ষা নীতি, বেকারি, দারিদ্র্য এই ভারতবর্ষের মধ্যে একটা ভয়াবহ রূপ ধারণ করেছে। তাঁদেরই সরকারি নীতির জন্য আজকে জাতীয় ঐক্য বিপন্ন, দেশ সাম্প্রদায়িক দাঙ্গায় বিধ্বস্ত, জনসাধারণ থেকে তাঁরা বিচ্ছিন্ন। ঠিক উল্টো দিকে ভারতবর্ষের মধ্যে যতগুলি বামফ্রন্ট রাজ্য আছে তাঁরা একটা জন দরদি বিকল্প নীতি নিয়ে গণতান্ত্রিক পথে সরকার পরিচালনা করছেন, জনসাধারণের মধ্যে তাঁরা বেশি বেশি আস্থা অর্জন করতে পেরেছেন নির্বাচনের ফলাফলই তার প্রমাণ। একটার পর একটা নির্বাচনই এই কথা বলে দিচ্ছে। তাই তাঁরা আতঙ্কিত, তাই তাঁরা মরিয়া। সেইজন্যই তাঁরা বাইরে বক্তৃতায় স্টেনগান হাতে তুলে নাও এই কথা বলছেন, বিশৃঙ্খলা সৃষ্টি করছেন, মানুষকে আক্রমণ করছেন, গণতন্ত্রের পীঠস্থান বিধানসভায় কেলেঙ্কারি করছেন। তাঁরা তাই রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের যে সাফল্যের কথা উল্লেখ আছে তা কি মেনে নিতে পারে? অসম্ভব। তাই তাঁরা বয়কট করলেন, তাঁরা দিল্লির কাছে দরবার করবার জন্য গেছেন। কিন্তু দিল্লিতে দরবার করে কিছু হবে না। রাজীব গান্ধী প্রধানমন্ত্রী তাঁদের বাঁচাতে পারবেন না। আজকে সারা ভারতবর্ষ জুড়ে মানুষের ঐ সরকারের প্রতি বিক্ষোভ ফেটে পড়ছে। সেই বিক্ষোভগুলিকে যদি যথাযথভাবে সংগঠিত করা যায় তাহলে খুব বেশি দিন নয়, আজকে তাঁরা যাঁকে খুঁটি বলে বাঁচবার চেষ্টা করছেন তাঁরও ভবিষ্যত কি হবে জানা নেই। তাই আমরা তাঁদের হুঁশিয়ার করে দিতে চাই সাবধান, জনসাধারণ তোমাদের ভাল করে চিনেছে, তোমরা এবার একটু সাবধান হও, যদি না হও তাহলে জনসাধারণ তোমাদের জবাব দেবে, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হারান হাজরা ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি। মহামান্য রাজ্যপাল যেদিন ভাষণ দিচ্ছিলেন সেই রাজ্যপালের উপর কংগ্রেস(ই) সদস্যদের যে জঘন্য আক্রমণ, লাঞ্ছনা এবং নিগ্রহ তা সংবিধানকে, গণতন্ত্রকে হত্যা করেছে এবং পবিত্র বিধানসভাকে অবমাননা করেছে। সেজন্য আমি তাঁদের এই জঘন্য কীর্তিকলাপকে তীব্র ধিক্কার করে প্রতিবাদ জানাচ্ছি এবং সাথে সাথে কংগ্রেস(ই) দলীয় নেতা আব্দুস সাত্তার সহ ১৩ জন বিধায়কের প্রতি যে শাস্তির প্রস্তাব মাননীয় সদস্য শচীন সেন মহাশয় এনেছেন আমি তাকেও সমর্থন জানাচ্ছি।

[6-05 – 6-15 P.M.]

মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে কংগ্রেস(ই)-র সদস্যরা বলছেন বিধানসভার বাইরে এবং ভেতরে তাঁদের কোনও নিরাপত্তা নেই। এঁদের কাজ হল, গণতন্ত্রকে খুন কর, শেষ কর, বোমাবাজি কর, স্টেনগান ধর, বাস পোড়াও, অফিসের কাঁচ ভাঙ্গ ইত্যাদি, ইত্যাদি। রাজ্যপালকে তাঁরা যেভাবে অপমান, লাঞ্ছনা করেছেন সেটা আমি উপলব্ধি করেছি। স্যার, কংগ্রেস সদস্যদের কাছে জিজ্ঞেস করছি, বিধানসভার বাইরে এবং ভেতরে তাঁদের নিরাপত্তা যদি না থাকে তাহলে তাঁরা কি করে এই বয়কট করে অ্যাসেম্বলির ভেতরে এবং বাইরে ঘুরছেন, নির্বিঘ্নে বাড়ি যাচ্ছেন, অ্যাসেম্বলির অ্যাটেনডেন্স বুকে সই করছেন? কাজেই এই বয়কট করার স্লোগান লোক দেখানো ব্যাপার ছাড়া আর কিছুই নয়। তাঁরা অ্যাসেম্বলিতে প্রশ্ন দিচ্ছেন, দৃষ্টি আকর্ষণী চিঠি দিচ্ছেন, হাজিরা খাতায় সই করছেন— বাঃ, কি চমৎকার ব্যাপার। ১৯৭২ সালে এই কংগ্রেস(ই) সারা পশ্চিমবাংলায় সন্ত্রাস চালিয়ে তাদের রাজত্ব কায়েম করেছিল। ১৯৭২ সালে আমরা দেখেছি মানুষের বুকে রাইফেল ধরে, মানুষকে লাঠিপেটা করে, গুণ্ডা এবং মস্তান বাহিনী সামনে রেখে মানুষের ভোট দেবার অধিকার কেড়ে নিয়েছিল এবং গোটা পশ্চিমবাংলায় সন্ত্রাস সৃষ্টি করে, রিগিং করে নির্বাচনে জিতেছিল। সেদিন ওই পরিস্থিতিতে সি পি এম-এর মাত্র ১৪ জন সদস্য ভোটে জিতেছিল এবং তার মধ্যে আমি ১জন ছিলাম। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সি পি এম দল বিধানসভা বয়কট করেছিল। তখন অ্যাসেম্বলি থেকে যদি কোনও চিঠি যেত তাহলে সি পি এম-এর সদস্যরা তা রিসিভ করতেন না। এই হল বয়কট। কংগ্রেস সদস্যরা আজ যা করছে সেটা বয়কটের কথা বলে মানুষকে বিভ্রান্ত করছে। সারা ভারতবর্ষে দেখছি কংগ্রেসের কোনও নীতি নেই, গণতন্ত্রকে ধ্বংস করছে। সারা ভারতবর্ষে আজ সাম্প্রদায়িক শক্তি, বিচ্ছিন্নতাবাদীদের শক্তি দেশের শান্তি, সংহতি, ঐক্য নষ্ট করছে সেদিকে তাদের খেয়াল নেই। এঁরা শুধু নিজেদের মধ্যে কোন্দল বাড়িয়ে চলেছে। আমি বিধানসভায় কংগ্রেসিদের নৃত্য দেখেছি এবং তাতে বুঝতে পারছি এঁরা দেশের মানুষের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে এবং সেই দৃষ্টান্ত মানুষের সামনে রয়েছে। গত ৫ই মার্চ হাওড়ায় যে নির্বাচন হল সেই নির্বাচনে কংগ্রেসিদের সুনিশ্চিত পরাজয়ের কথা চিন্তা করে তারা সেখানে সন্ত্রাস সৃষ্টি করল। কংগ্রেস কর্মীরা নিজেরা বোমা তৈরি করতে করতে আঘাত পেয়েছে সেকথা পুলিশ রিপোর্টে বলা হয়েছে। কয়েকজন কংগ্রেস কর্মী নিজেদের বোমার আঘাতে আহত হয়েছে এবং এখনও কয়েকজন পুলিশের হেপাজতে আছে। এবং সেই পৌর নির্বাচনে গণতান্ত্রিক মানুষ সঠিক ভাবেই কংগ্রেসি গুণ্ডামী এবং সন্ত্রাসের বিরুদ্ধে রায় দিয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের সাফল্যের একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। এই পৌর নির্বাচনে বামফ্রন্ট সরকারের বিপুল সাফল্য সারা ভারতবর্ষের ক্ষেত্রে একটা দৃষ্টান্ত—পৌর নির্বাচনের পর কংগ্রেস মানুষের কাছে অপপ্রচার করছে যে, সি. পি. এম. সন্ত্রাস সৃষ্টি করে পৌর নির্বাচনে জিতেছে এবং তাদের একজন বিধানসভার বিধায়ককে লাঞ্ছিত করেছে। এটা সম্পূর্ণ অসত্য কথা, এটা উদ্দেশ্যপ্রণোদিত। আমরা এটা জানি যে, হাওড়া পৌর নির্বাচনের দিনে ঐ মাননীয় বিধায়ক গৌতম বসুর স্কুটারে চেপে হাওড়া এলাকায় সন্ত্রাস চালিয়ে যাচ্ছিলেন এবং তার দেহরক্ষী পিস্তল দিয়ে গুলি করতে করতে যাচ্ছিলেন। তারই গুলির আঘাতে স্কুটার ড্রাইভার গৌতম বসু নিহত হয়েছে। নিহত হবার পরে ঐ এলাকার একদল জনতা ঘটনাস্থলে

ছুটে আসেন এবং মাননীয় বিধায়ক ছুটে পালাতে গিয়ে নিজেই আঘাত পেয়ে হাসপাতালে ভর্তি হয়ে আছেন। এখন বলা হচ্ছে সি. পি. এম. তাকে আঘাত করেছে। এত বড় অসত্য কথা, নির্লজ্জ কংগ্রেসের মত্যে আর কেউ বলছে বলে আমাদের মনে হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়েও নিচু তলার মানুষকে কি করে দারিদ্র সীমার উপরে তুলে আনা যায় তার জন্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার পরিকল্পনা গ্রহণ করছেন। সারা ভারতবর্ষ আজকে কেন্দ্রীয় সরকারের জনস্বার্থ বিরোধী নীতির জন্য, শিল্প নীতির জন্য, শ্রম নীতির জন্য সর্বমুখি সঙ্কটের মধ্য দিয়ে চলেছে। কলকারখানায় ছাঁটাই হচ্ছে, লে অফ, লক আউট হচ্ছে, মানুষের উপর কাজের বোঝা চাপানো হচ্ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে, সারা ভারতবর্ষের সঙ্কটের মুখে দাঁড়িয়ে, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্য দিয়ে গ্রামে গঞ্জে গণমুখি কাজ করে চলেছে। বিরোধী দলের এস. ইউ. সি.র মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবুর ভাষণ শুনে আমি তাজ্জব হয়ে গেলাম। তিনি বলে গেলেন যে, রাজ্যপালের ভাষণে তিনি কিছুই দেখতে পান নি, পশ্চিমবাংলার কোনও অগ্রগতি হয়নি। তিনি বলেছেন দার্জিলিং-এর কোনও সমস্যার সমাধান হয়নি। তিনি আরও বলেছেন দেশের সাম্প্রদায়িক সম্প্রীতি, অখণ্ডতা ক্ষুন্ন হচ্ছে, কৃষি উন্নয়ন হয়নি, গ্রাম পঞ্চায়েত কিছু করতে পারেনি, বিদ্যুতের উন্নতি হয়নি এবং বামফ্রন্ট সরকার ইংরাজি তুলে দিয়েছে। কতগুলি অযৌক্তিক, অবাস্তব বক্তব্য তিনি এখানে হাজির করেছেন। আমরা জানি তারা মুখে বিপ্লবীপনা কথা বলেন কংগ্রেস(ই)র পাশে বসে। সুতরাং তাদের যে সুর, যে রেকর্ড, সেই রেকর্ডের সুরের সঙ্গে সুর মিলিয়ে দেবপ্রসাদবাবু তার বক্তব্য এখানে হাজির করেছেন। কংগ্রেসের সমর্থনে তিনি এখানে বক্তব্য হাজির করেছেন বলে আমরা মনে করি। মাননীয় রাজ্যপালের ভাষণে দার্জিলিং সমস্যার সমাধানের কথা উল্লেখ আছে। দার্জিলিং জেলায় পার্বত্য অঞ্চলে জাতিগত সমস্যার রাজনৈতিক সমাধান করতে বামফ্রন্ট সরকার সমর্থ হয়েছে। এটা আমাদের অনেক দিনের দাবি ছিল যে, ঐ এলাকায় স্বায়ত্বশাসন প্রতিষ্ঠিত হোক। বামফ্রন্ট সরকার সেটাকে স্বীকার করে নিয়েছে। এই বিধানসভায় বিল পাস করে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ গঠন করা হয়েছে। এর ফলে প্রশাসনিক, অর্থনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক উন্নয়নের ক্ষেত্রে পার্বত্য এলাকার মানুষ আরও বেশি বেশি করে যুক্ত ভাবে বসবাস করতে পারবেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের এই জ্বলন্ত দৃষ্টান্ত ভারতবর্ষের কোনও ইতিহাসে নেই।

[6-15 – 6-25 P.M.]

যেখানে সারা ভারতবর্ষ জুড়ে বিচ্ছিন্নতাবাদ, সাম্প্রদায়িক দাঙ্গা, জাত-পাতের লড়াই চলছে সেখানে অত্যন্ত আনন্দের কথা আমাদের এই পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন আছে, এখানে জাত-পাতের লড়াই নেই, ঐসব দাঙ্গাও নেই। চরম উগ্রপন্থীদের কার্যকলাপ আজকে অত্যন্ত দৃঢ় হস্তে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নিয়ন্ত্রণ করতে সক্ষম হয়েছেন। আজকে পশ্চিমবাংলায় পঞ্চায়েত ও পৌরসভাগুলির হাতে অধিক ক্ষমতা দিয়ে আমরা গ্রাম ও শহরের উন্নয়নের কাজ দ্রুতগতিতে এগিয়ে নিয়ে চলেছি। সঙ্গে সঙ্গে সেচব্যবস্থার উন্নয়নের দিকেও আমরা জোর দিয়েছি। এ বছর ৫৩ হাজার ৩৯০ হেক্টর পরিমাণ অতিরিক্ত জমিতে জলসেচের ব্যবস্থা করা হয়েছে। তা ছাড়া আজকে কেন্দ্রের ভাণ্ডার থেকে পশ্চিমবাংলাকে প্রয়োজনীয় খাদ্যের কোটা না দেওয়া সত্ত্বেও এবং যা কোটা দেওয়া হয় তা নিয়মিত সরবরাহ

না করা সত্ত্বেও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার খাদ্যের বন্টন ব্যবস্থাকে অব্যাহত রেখে চলেছেন এবং ১৭.৯ লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য সরকারি বন্টন ব্যবস্থার মধ্যে দিয়ে বন্টন করা হয়েছে। স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বিজ্ঞানসম্মত, বাস্তবমুখি, জনমুখি শিক্ষানীতি গ্রহণ করেছেন ফলে সারা পশ্চিমবাংলায় শিক্ষার সম্প্রসারণ ঘটেছে। প্রতিটি গ্রামে গ্রামে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আগামী দিনে শিক্ষাব্যবস্থাকে সর্বজনীন শিক্ষা করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। তা ছাড়া মাধ্যমিক পর্যন্ত অবৈতনিক করা হয়েছে ফলে সমগ্র শিক্ষা ব্যবস্থার মধ্যে যে একটা আলোড়ন সৃষ্টি হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। স্যার, আপনি জানেন, কেন্দ্রীয় সরকারের নীতির জন্য আজকে সারা ভারতবর্ষে পৌনে দু' লক্ষের মতন ছোট বড় কলকারখানা বন্ধ এবং ৩ কোটির অধিক লোক বেকার। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ১৯৮৮ সালে ২২টা ধর্মঘট, ৬১টা লক-আউট, ৭টি ক্লোজার নিয়ে বিরোধের মীমাংসা করতে সক্ষম হয়েছেন ফলে ১ লক্ষ ৮০ হাজার শ্রমজীবী মানুষ উপকৃত হয়েছেন। এইসব বিষয়গুলি দেবপ্রসাদবাবুদের নজর পড়ল না এটা অত্যন্ত দুঃখের বিষয়। স্যার, এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য শ্রী কৃপাসিন্ধু সাহা মহাশয় যা সমর্থন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলছি। স্যার, মাননীয় রাজ্যপাল এই বিধানসভায় গত ২৭শে ফেব্রুয়ারি ভাষণ দেবার পর যে কথা বলেছেন সেটা অত্যন্ত দুঃখজনক কথা। তিনি বলেছেন, God has saved me. স্যার, গণতান্ত্রিক পদ্ধতিতে যাঁরা এখানে নির্বাচিত হয়ে এসেছেন তাঁদের পক্ষে একথা শোনা অত্যন্ত দুঃখজনক, নক্কারজনক। স্যার, কংগ্রেসের যাঁরা সদস্য তাঁরাও মাননীয় সদস্য এবং জনসাধারণ তাঁদেরও নির্বাচিত করে এখানে পাঠিয়েছেন। তাঁরা নির্বাচিত সদস্য হয়েই এখানে এসেছেন। আমি জানিনা যে তারা কি ভাবে এই নক্কারজনক কাজ করলেন, এই রকম একটা ঘটনা ঘটালেন। এটা নজির বিহীন ঘটনা। তারা বলেন যে তারা গণতন্ত্রের ধারক এবং বাহক। আমরা জানি যে মাননীয় রাজ্যপাল এখানে আসেন একটা নির্বাচিত সরকারের যে কর্মসূচী এবং ভবিষ্যত কর্মপন্থা সেটাকে সোচ্চার হয়ে বলার জন্য এবং সে কথা নির্বাচিত বিধানসভার প্রতিনিধিদের কাছে আর একবার জানিয়ে দেওয়া এবং শুনিয়ে দেবার জন্য। তিনি গণতান্ত্রিক পথে নির্বাচিত সরকার এবং নির্বাচিত সদস্য যারা আছেন তাদের কাজকর্মকে সহযোগিতা করার জন্য এসেছিলেন। অতএব আমরা আশা করব যে নির্বাচিত প্রতিনিধি যারা আছেন তারা নিশ্চয়ই তাকে সম্মান জানাবে। আমরা যারা গণতন্ত্রকে রক্ষা করার উদ্দেশ্য আছি তারা এই গণতান্ত্রিক পথে নির্বাচিত সরকারের কাজকর্মকে সোচ্চার হয়ে বলব। কিন্তু তারা এখানে যে ব্যবহার করলেন সেটা অত্যন্ত অগণতান্ত্রিক কাজ করেছেন, একটা নজির বিহীন ঘটনা তারা সৃষ্টি করেছেন। কোনও বিধানসভায়, কোনও পার্লামেন্টে এই রকম নজির বিহীন ঘটনা হয়েছে কিনা আমার জানা নেই। এই বিধানসভায় যিনি রাজ্যপাল হিসাবে এসেছিলেন তিনি তাদেরই নির্বাচিত প্রতিনিধি। কারণ কেন্দ্রীয় সরকার যেহেতু তাদের দলের দ্বারা পরিচালিত, তারাই তাকে নির্বাচিত করে পাঠিয়েছেন। কাজেই

একথাটা মনে রাখা তাদের উচিত ছিল। আজকে এই ভাবে তাকে অপমান করেও নিজেদের গণতন্ত্রে ধারক এবং বাহক বলে তারা পরিচয় দিচ্ছেন। আজকে তারা যে কাজ করেছেন সেটা পশ্চিমবঙ্গের মানুষ [illegible]। তাদের কাজের দ্বারা এটাই প্রমাণিত হচ্ছে যে তারা গণতন্ত্রের ধারক এবং বাহক হতে পারেনা। সে জন্য আমি বলব, এই যে নক্কার জনক ঘটনা তারা ঘটিয়েছেন, এটা অত্যন্ত নিন্দনীয়। আজকে মাননীয় সদস্য শচীন সেন মহাশয় যে প্রস্তাব এখানে এনেছেন এবং কৃপাসিন্ধু মহাশয় যা সমর্থন করেছেন, আমিও সেই নক্কার জনক ঘটনার প্রতিবাদ করছি। এখানে মাননীয়া সদস্যা অপরাজিতা গোপ্পী একটা কথা বলেছেন। তিনি তার কথা প্রসঙ্গে রবীন্দ্রনাথ, সুভাষচন্দ্র এবং স্বামীজীর কথা বলেছেন। তারা যে কালে আমাদের বাঙালি সমাজের কাছে যে বক্তব্য রেখেছিলেন সেই সব বক্তব্য পৃথিবীর বুকে প্রচার করা হয়েছে। তাদের মধ্যে সমাজকে গড়ার একটা প্রচেষ্টা ছিল। তারা যা অনুভব করেছিলেন, আজকে কংগ্রেসের সদস্যরা যে নক্কার জনক ঘটনা ঘটিয়েছেন সেটা যদি তাদের বক্তব্যের পরিপ্রেক্ষিতে বিচার করা যায় তাহলে দেখা যাবে যে সেটা অত্যন্ত দুঃখের ব্যাপার। স্বামীজী চিকাগোতে যে বক্তৃতা দিয়েছিলেন এবং তার পরে একটা কথা বলেছিলেন যে "I am proud to belong to the region which has tought the world both tolerance and universal acceptance. তিনি যে গর্ব এক সময়ে অনুভব করেছিলেন, এই সমাজ থেকে আমরা যারা এখানে নির্বাচিত হয়ে এসেছি, আমরা যারা নির্বাচিত প্রতিনিধি হিসাবে কাজ করতে এসেছি, মানুষের উপকারের জন্য আইন প্রণয়ন করছি, আজকে কংগ্রেস বিধায়করা ঠিক বিপরীত কাজ এখানে দেখিয়েছেন।

[6-25 – 6-29 P.M.]

কংগ্রেসি বিধায়কদের কার্যকলাপ অত্যন্ত দুঃখ জনক এবং তার প্রতিবাদ নিশ্চয়ই করা দরকার, প্রতিবাদ করার অত্যন্ত যুক্তি সঙ্গত বলে মনে করি এবং সেটা শুধু আইন শৃঙ্খলা নয়, সমস্ত সমাজ ব্যবস্থাকে একটা অত্যন্ত দুর্গম পথে টেনে নিয়ে যাবে বলে আমার মনে হয় এবং ভেঙে ফেলবে বলে আমার মনে হয়। সমাজ ব্যবস্থা যেটা গড়ে তোলা হয়েছে বামফ্রন্ট সরকারের ১২ বছরের প্রচেষ্টায় সেটা আজকে ভেঙে নিশ্চয়ই পড়বে, তারা যদি এই সব কর্মকাণ্ড করেন। তারা যে গণতান্ত্রিকতা ফুটিয়ে তোলবার চেষ্টা করছেন, যে ভাবমূর্তিকে ফুটিয়ে তোলার চেষ্টা করা হচ্ছে, কংগ্রেসিদের এই নক্কারজনক, নজির বিহীন ঘটনা সৃষ্টি করবার জন্য আজকে সমাজ ব্যবস্থা অত্যন্ত দূরে সরে যাবে এবং মানুষ আজকে গণতন্ত্রের প্রতি বিতৃষ্ণা হয়ে পড়বে বলে আমার বিশ্বাস তাদের এই ব্যবহার দেখে। আমি সেই জন্য বলব আজকে যে কর্মসূচী বা যে কর্মপন্থা আমাদের মাননীয় রাজ্যপাল বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বক্তব্য হিসাবে বলেছেন তা এত মূল্যবান এবং তা অত্যন্ত প্রণিধানযোগ্য। আমি আজকে বলব, আজকে আপনারা নিশ্চয়ই জানেন, মাননীয় অধ্যক্ষ মহাশয় যে মৎস্য দপ্তর, যে দপ্তরের কথা আজকে নিশ্চয়ই বলা যেতে পারে অত্যন্ত উল্লেখযোগ্য দপ্তর হয়ে উঠেছে। সেই দপ্তর তাদের আমলেও ছিল, বিগত কংগ্রেসি রেজিমে আমরা দেখেছি সেই দপ্তর তাদের ছিল, তারাও সেই দপ্তরে কাজকর্ম করেছেন, কিন্তু মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তাতে সেই দপ্তরের কথা যেটা তিনি তুলে ধরবার চেষ্টা করেছেন এবং বামফ্রন্ট সরকারের যে বক্তব্য তার মধ্যে দিয়ে ফুটে উঠেছে, তাতে আমরা পরিষ্কার ভাবে জানি,

আজকে মৎস্য দপ্তর শুধু পশ্চিমবঙ্গ নয়, সারা ভারতবর্ষের মধ্যে একটা উল্লেখযোগ্য ঘটনার নজির সৃষ্টি করেছে। আজকে কেন্দ্রীয় সরকার কংগ্রেস দলের পরিচালিত সরকার হলেও আমাদের রাজ্যের মৎস্য দপ্তরকে নানা ভাবে রিওয়ার্ড দিয়েছে এবং রিওয়ার্ড দিতে তাকে সম্মানিত করেছে। আজকে সেই কথা মাননীয় রাজ্যপাল তাঁর বক্তব্যের ভেতর দিয়ে ফুটিয়ে তুলতে চেয়েছিলেন এবং বামফ্রন্ট সরকারের বিশেষ বক্তব্য হিসাবে তিনি সেটা পরিবেশন করতে চেয়েছিলেন। আজকে কোনওকালে আমরা শুনিনি যে মৎস্যজীবীদের জন্য পেনশন হবে, কিন্তু সেই পেনশন দেবার কথা মৎস্য দপ্তর থেকে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আজকে তা সোচ্চারিত হয়েছে। আজকে এই ঘটনা নিশ্চয়ই তাদের গায়ে লাগবে, কারণ তারা যখন সরকার পরিচালনা করেছিলেন তখন তারা এই সব কথা চিন্তা করেন নি, তারা গরিব মানুষ এই মৎস্যজীবীদের কি ভাবে উপকৃত করা যাবে, তাদের জীবন জীবিকা কী ভাবে উন্নত করা যাবে, কী ভাবে উন্নয়ন করা যাবে, তাদের দৈনন্দিন যে অভাব, সেই অভাব অভিযোগ কী হবে সমাধান করা যাবে, সেই কথা তারা ইতিপূর্বে ভাবেন নি বলে আজকে তাদের গায়ে লাগবে। সেইজন্য আমি বলব যে তারা যে সব কথা, যে সব কাজ এখানে করে গেলেন, সেটা অত্যন্ত নিন্দাজনক। আজকে এই কথা বলতে গিয়ে নিশ্চয়ই বলব, আমাদের শিক্ষা ক্ষেত্রে আমাদের মন্ত্রী মহাশয় তিনি যে পদক্ষেপ নিয়েছেন, সেটা অত্যন্ত উল্লেখযোগ্য। কারণ তাতে আমরা দেখতে পাচ্ছি যে গরিব ছাত্রছাত্রী বা শিডিউলড কাস্ট ছাত্রছাত্রী, তারা কী ভাবে পড়াশুনা করবে, তাদের কোচিনের ব্যবস্থা করা হয়েছে, কোনও কোনও সময় খাবার ব্যবস্থা ইত্যাদি নানা রকম ব্যবস্থা করা হয়েছে। আমি সেই জন্য বলব বিগত দিনে কংগ্রেস দল পরিচালিত যে সরকার ছিল, সেই সরকারের সময় এই কথা ভাবা হয়নি, চিন্তা হয় নি বা কোনও রকম কার্যসূচীর মধ্যে তা পরিবেশিত হয়নি। আজকে সেইজন্য তাদের গায়ে লাগবে, তারা আইন অমান্য করবেন, তারা বিশৃঙ্খলা সৃষ্টি করবেন, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। সেইজন্য আমি আর একবার তাদের নক্কার জনক ঘটনাকে নিন্দা জানিয়ে, এই বিধানসভায় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6.29 p.m. till 12 noon on Thursday, the 9th March, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thuesday, the 9th March, 1989 at 12.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 151 Members.

[12-00 — 12-10 P.M.]

### Starred Questions
### (to which oral answers were given)

#### সুতি ব্লকে পানীয় জল-সংকট

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৯।) **শ্রী শীশ মহম্মদ ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার ১নং ও ২নং সুতি ব্লকের অধীন গঙ্গার পার্শ্ববর্তী এলাকার গ্রামগুলিতে প্রায় প্রত্যেক বৎসর পানীয় জলের চরম সংকট দেখা দেয় ;

(খ) সত্য হলে, ঐ সমস্যার স্থায়ী সমাধানের জন্য সরকারের কি কোনও পরিকল্পনা আছে ; এবং

(গ) থাকলে, কতদিনের মধ্যে ঐ পরিকল্পনা বাস্তবায়িত হতে পারে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) হ্যাঁ,

(খ) ও (গ) পানীয় জলের সমস্যার সমাধান সাধারণত নলবাহী জলসরবরাহ প্রকল্পের মাধ্যমে অথবা স্থানীয় উৎস খননের মাধ্যমে করা হয়। এই অঞ্চলে স্থানীয় উৎস বা হস্তচালিত নলকূপ স্থাপন, পুনস্থাপন ও মেরামতির জন্য প্রতি বৎসর জেলা পরিষদকে মিনিমাম নীডস প্রকল্পখাতে অর্থবরাদ্দ করা হয়।

#### বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৩।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পটি বাস্তবায়নের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

১৯৮৮ সালের ২৮শে সেপ্টেম্বর পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের ভিত্তি প্রস্তর স্থাপন করেন। তারপর থেকেই প্রকল্প রূপায়ণের কাজ এগিয়ে চলেছে। বিভিন্ন ক্ষেত্রে কাজের অগ্রগতি নিম্নরূপ ঃ-

(১) প্রকল্পের জন্য প্রয়োজনীয় জমির বেশির ভাগ অংশের দখল নেওয়া হয়েছে।

(২) জমির সীমানা চিহ্নিতকরণ এবং খুঁটি পোতার কাজ শেষ হয়েছে।

(৩) সীমানা প্রাচীর নির্মাণ, অশোধিত জলাধার খনন, গুদাম নির্মাণ প্রভৃতির কাজ চলছে।

(৪) মূল যন্ত্রপাতি বসানোর জন্য ভূগর্ভস্থ মাটির পরীক্ষা-নিরীক্ষা এবং জরীপের কাজ চলছে।

(৫) বয়লার এবং টারবাইনের অর্ডার দেওয়ার ব্যাপারে আলোচনা চলছে।

(৬) কনসালট্যান্ট নিয়োগের ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(৭) প্রকল্পের কাজকে ত্বরান্বিত ও সুসংহত করার জন্য অত্যাবশ্যকীয় পদে লোক নিয়োগ করা হয়েছে। হচ্ছে।

(৮) সাইডে ইতিমধ্যেই ক্যাম্প অফিস খোলা হয়েছে এবং সেখানে পুরাদমে কাজ চলছে। এছাড়া হেড কোয়ার্টারস, সাইট অফিস ও জেলা প্রশাসনের মধ্যে সংযোগ রক্ষার জন্য সিউড়িতে একটি টাউন অফিস খোলা হয়েছে।

(৯) প্রকল্পের কাজটি তদারক করা এবং কাজটিকে সহযোগিতা করার জন্য 'লোকাল অ্যাডভাইসরি' কমিটি গঠন করা হয়েছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, জমি অধিগ্রহণের কাজ অধিকাংশই হয়েছে। বাকিটুকু কত দিনের মধ্যে হবে তা কি মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সময় বলা মুশকিল, তাড়াতাড়ি হবে। কিছু টেকনিক্যাল গন্ডগোল আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প নির্মাণের তহবিল সংগ্রহের জন্য—রক্তদান ইত্যাদি কর্মসূচীর—আহ্বান জানিয়ে যে তহবিল সংগ্রহ করছেন তাতে আজ পর্যন্ত কত টাকা সংগৃহীত হয়েছে, তার আনুমানিক হিসাব আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আনুমানিক হিসাব দেওয়া যায় কিন্তু নির্দিষ্টভাবে দেওয়া মুশকিল। ৫০ লক্ষের বেশি হবে।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, কেন্দ্রীয় সরকারের সঙ্গে জঙ্গলের জমি নিয়ে যে বিবাদ চলছে সেটার মীমাংসা হয়েছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মীমাংসা সম্পূর্ণ হয়নি, কিন্তু অনেকখানি হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য আমরা বেসরকারিভাবে অর্থ দিতে চাই, কিন্তু একটি বিষয়ে আমার জিজ্ঞাসা, সেটা হল, বিভিন্ন সরকারি সংস্থায় এবং প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়গুলিতে জানানো হয় যে একদিনের পে দিতে হবে। এটা বাধ্যতামূলক, না স্বেচ্ছামূলক?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কোনও প্রাথমিক বা মাধ্যমিক স্কুলের কাউকে বাধ্যতামূলকভাবে পে দিতে হবে না। বিভিন্ন সংগঠন এ ব্যাপারে ডাক দিয়েছেন, কেউ দিতে পারে, আবার কেউ নাও দিতে পারে।

**শ্রী নিরুপম সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, বক্রেশ্বর প্রকল্প বাস্তবায়নের ক্ষেত্রে স্বেচ্ছায় শ্রমদান প্রকল্প আছে কিনা, যদি থেকে থাকে তাহলে স্বেচ্ছায় শ্রমদান নেওয়ার উদ্যোগ করা হচ্ছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** স্বেচ্ছায় শ্রমদানের ব্যাপারে অনেক সংগঠন লিখেছে যে আমরা স্বেচ্ছায় শ্রম দান করতে চাই। আমাদের এ ব্যাপারে পরিকল্পনা নেওয়া হয়েছে যে সপ্তাহে অন্তত একদিন নেওয়া হবে। ইতিমধ্যে এ ব্যাপারে চিঠি গেছে। কিন্তু প্রতি সপ্তাহে যেভাবে চিঠি আসছে তাতে হয়তো সপ্তাহে ২ দিন স্বেচ্ছায় শ্রমদানের ব্যবস্থা করতে হবে। ইতিমধ্যে শ্রমিক, কৃষক, মহিলা এবং ছাত্ররা কয়েকদিন কাজ করেছে, স্বেচ্ছায় শ্রমদান করেছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপিত হলে উত্তরবঙ্গ এর থেকে বিদ্যুৎ পাবে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** উত্তরবঙ্গ দক্ষিণবঙ্গ নয়, একটা গ্রিড হয়ে যাবে। পশ্চিমবঙ্গের যেখানে বিদ্যুৎ দরকার হবে সেখানেই দেওয়া হবে।

## কলেজে আইন ও স্নাতকোত্তর পাঠ্যক্রম

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিক্ষা (উচ্চ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে যে সমস্ত কলেজে পূর্বে আইন এবং কয়েকটি বিষয়ে স্নাতকোত্তর পর্যায়ে পড়াশোনার ব্যবস্থা ছিল, কিন্তু বর্তমানে নাই—সেখানে আবার উহা চালু করিবার এবং কিছু কলেজে নতুনভাবে ঐ সকল পাঠ্যক্রমের ব্যবস্থা করার কোনও কার্যক্রম সরকারের আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

পশ্চিমবঙ্গে যে সমস্ত কলেজে বিভিন্ন বিষয়ে স্নাতকোত্তর পড়াশোনার ব্যবস্থা ছিল সেখানে এখনও পাঠ্যক্রম বলবৎ আছে। ঐ সকল যে কলেজে উক্ত পাঠ্যক্রম

বর্তমানে চালু নাই সেখানে নতুনভাবে ঐ পাঠ্যক্রম চালু করার কোনও কার্যক্রম বর্তমানে নাই।

আইন বিষয়ে স্নাতকোত্তর এবং স্নাতক পর্যায়ের পাঠ্যক্রম যে কলেজে ছিল সেখানে এখনও উহা বলবৎ আছে।

কিছু কলেজে নতুনভাবে ঐ সকল পাঠ্যক্রম চালু করার কোনও সুনির্দিষ্ট কার্যক্রম বর্তমানে সরকারের নাই।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় দয়া করে জানাইবেন কি, বহরমপুর কৃষ্ণনাথ কলেজে বহুদিন আগে থেকেই স্নাতকোত্তর, আর্টস, সায়েন্স এবং ল্ এই ৩টি পড়াশুনার ব্যবস্থা ছিল। সরকার বহরমপুর কৃষ্ণনাথ কলেজে এই পাঠ্যক্রম চালু করার ব্যাপারে সার্ভে করে দেখেছেন কি?

**শ্রী জ্যোতি বসুঃ** এই প্রশ্ন থেকে এখন আমি বিশেষ একটা কলেজ সম্বন্ধে বলতে পারব না। কারণ সাধারণভাবে যে কলেজে যেখানে যা ছিল সেখানে তাই আছে, কিন্তু যেখানে নেই সেখানে আবার করা হবে কিনা তার মধ্যে বোধ হয় বহরমপুর পড়ে—যদি দরখাস্ত এসে থাকে তাহলে ভেবে দেখতে হবে।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন, যে কলেজগুলিতে এই সব ব্যবস্থা ছিল—আপনার কাছে এ খবরটি আছে কি— যে কোথায় কোথায় ছিল এবং কোথায় কোথায় হয়েছে?

**শ্রী জ্যোতি বসুঃ** না, আমার কাছে এখন কোনও খবর নেই, পরে বলতে পারি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাসঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন—প্রয়াত উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয় শ্রী শম্ভু ঘোষ বিধানসভায় অ্যাসিওরেন্স দিয়েছিলেন যে, কুচবিহার, কৃষ্ণনগর এবং বহরমপুর পর্যায়ক্রমে আইন কলেজ স্থাপন করা হবে। বিষয়টা এখন কোন পর্যায়ে আছে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসুঃ** বহরমপুর সম্বন্ধে আমার মনে নেই, তবে কুচবিহারের এই রকম একটা দাবি ছিল। এখন দেখা হচ্ছে, যতদূর জানি এখন বোধহয় অনুমোদিত হয় নি।

**দীঘা-নন্দকুমার রাস্তাকে জাতীয় সড়কে পরিণতকরণ**

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৭।) **শ্রী প্রশান্ত প্রধানঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দীঘা হইতে নন্দকুমার পর্যন্ত রাস্তাটি জাতীয় সড়কে পরিণত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) বর্তমানে উক্ত রাস্তাটি মেরামতের কাজ কতদূর হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) এমন কোনও পরিকল্পনা বর্তমানে বিবেচনাধীন নেই।

(খ) নন্দকুমার-দীঘা রাস্তাটির কিছু কিছু অংশে মেরামতির কাজ বাকি আছে। বিষয়টি সরকারের নজরে আছে এবং বর্ষার আগে এই কাজ সম্পূর্ণ করার চেষ্টা করা হচ্ছে।

## হাজী দেশারথ কলেজগৃহ মেরামত

* ১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৭।) **শ্রী সুভাষ নস্কর ঃ** শিক্ষা (উচ্চ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিক ঘূর্ণীঝড়ে বিধ্বস্ত সুন্দরবনের হাজী দেশারথ কলেজের গৃহ মেরামতের জন্য কোনও অর্থ সাহায্য মঞ্জুর করা হয়েছে কি ;

(খ) হয়ে থাকলে,—

(১) কত টাকা এ বাবদ মঞ্জুর করা হয়েছে ; এবং

(২) উক্ত কাজ কিভাবে (through what agency) সম্পন্ন হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ৯,০৬,১০০ টাকা এ বাবদ মঞ্জুর করা হয়েছে।

(২) সরকারি আদেশনামা অনুসারে কলেজ কর্তৃপক্ষ বিল্ডিং কমিটির মাধ্যমে উক্ত কাজ সম্পন্ন করিবেন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** এটা একটা স্পেসিফিক কোয়েশ্চেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি সাম্প্রতিক ঘূর্ণীঝড়ে সুন্দরবনের উত্তর দক্ষিণ উভয় দিকের অনেক স্কুল কলেজ ক্ষতিগ্রস্ত হয়েছে। এই সমস্ত স্কুল কলেজের গৃহ নির্মাণ, সংস্কার ইত্যাদি ক্ষতিপূরণের জন্য আনুমানিক কত টাকা দেওয়া হয়েছে সেই হিসাবটা একটু বলতে পারবেন কি?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দিতে হবে। স্পেসিফিক একটা কলেজের কথা বলা যায়, ইন জেনারেল এভাবে বলা যায় না।

## হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স

* ১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৩।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রপূবর্ক জানাবেন কি, হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স স্থাপনের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

হলদিয়ার পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স স্থাপনের উদ্দেশ্যে হলদিয়া পেট্রোকেমিক্যাল লিমিটেড নামে একটি যৌথ কোম্পানি গঠন করা হয়েছে। প্রকল্পটি রূপায়ণের জন্য বিভিন্ন আর্থিক সংস্থার কাছে ঋণের জন্যে আবেদন করা হয়। আই.ডি.বি আই.-এর নেতৃত্বে বিভিন্ন ঋণদানকারী সংস্থা ঋণ মঞ্জুরের প্রস্তাবটি পর্যালোচনা করে প্রয়োজনীয় নির্দেশের জন্য ১৯৮৭ সালের অক্টোবর নাগাদ কেন্দ্রীয় অর্থ মন্ত্রকের নিকট পাঠায়। ঋণ মঞ্জুরের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সম্মতি এখনও পাওয়া যায়নি। এ ব্যাপারে কেন্দ্রীয় অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর মধ্যে আলোচনার জন্য দিল্লিতে গত ১৯শে ডিসেম্বর যে সভা ডাকা হয়েছিল তা শেষ মুহূর্তে দিল্লির নির্দেশে বাতিল করা হয়। আলোচনার জন্য অন্য কোনও তারিখ সম্বন্ধে এখনও দিল্লি থেকে কোনও বার্তা আসেনি।

## পার্বত্য পরিষদ গঠনের পর হিংসাত্মক ঘটনা

* **১০৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০৬।) **শ্রী অমিয় পাত্র ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দার্জিলিং হিল কাউন্সিল গঠিত হওয়ার পর হতে ২০এ ফেব্রুয়ারি পর্যন্ত সময়ে কতগুলি হিংসাত্মক ঘটনা ঘটেছে ; এবং

(খ) ঐ সকল ঘটনায়,—

(১) প্রাণহানির সংখ্যা ও

(২) আনুমানিক ক্ষয়ক্ষতির পরিমাণ কত?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ৭৫টি।

(খ) (১) ১৯টি

(২) আনুমানিক ক্ষয়ক্ষতির পরিমাণ জেলা কর্তৃপক্ষ নির্দ্ধারণ করছেন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, দার্জিলিং হিল ডেভেলপমেন্ট কাউন্সিল গঠিত হবার পর সেখানে যেসব খুন হচ্ছে তাতে আমাদের পার্টির বহু মানুষ খুন হয়েছে এবং হচ্ছে। তাছাড়া অনেক লোক এলাকা ছাড়াও হয়েছে। সেখানে যাতে অতি দ্রুতালয়ে শান্তি-শৃঙ্খলা ফিরে আসে, আর যাতে প্রাণহানি না হয়, তারজন্য কঠোর ব্যবস্থা নিতে আমি এ-বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** আজকে এটুকু বলে দিতে পারি যে, গোর্খা কাউন্সিলের নয়জন প্রতিনিধি আর্থিক এবং উন্নয়নের বিষয়ে আলোচনার জন্য এইমাত্র আমার সঙ্গে দেখা করতে এসেছিলেন। আমি তাদের পরিষ্কার বলেছি, ''কাউন্সিল গঠিত হবার পর সেখানে এতগুলো হত্যাকান্ড ঘটেছে এবং অনেক সম্পত্তি বিনষ্ট হয়েছে যার পুরো হিসেব দিতে পারছি না। এটা চালিয়ে গেলে কাউন্সিলের কাজ কিছুই হবে না। কাউন্সিলকে আগামী মার্চ মাসের মধ্যে সাড়ে চার-পাঁচ কোটি টাকা খরচ করতে হবে, কিন্তু এইভাবে চললে কি করে হবে সেটা।'' সেজন্য আমি বলছি, শুধু প্রশাসন দিয়ে বা পুলিশ দিয়ে সেখানে যেসব ঘটনা ঘটছে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা যাবে না। সুভাষ ঘিসিং বলেছেন, এইমাত্র এসেছিলেন তিনি, ঐসব যারা করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিশ্চয়ই করতে হবে সবাই মিলে, কাউন্সিল এবং প্রশাসন উভয় পক্ষকে বসে। আমি তাকে এটা বলেছি যে, তা নাহলে এত অল্প সময়ের মধ্যে ডেভেলপমেন্টের কাজে সেখানে অত টাকা-পয়সা খরচ করার ক্ষেত্রে অসুবিধা সৃষ্টি হবে। আলোচনা শেষে এখন তারা রাইটার্স বিল্ডিংস গেছেন। সেখানেও তারা আলোচনা করবেন। এই বছরের বাজেট নিয়ে আলোচনা হবে, সবকিছু নিয়েই আলোচনা হবে। মাননীয় সদস্য খুব সঙ্গত বিষয়েই দৃষ্টি আকর্ষণ করেছেন, কারণ এরমধ্যে কয়েক হাজার মানুষ নিজেদের বাড়িঘরে ফিরে গিয়েছিলেন, বেশির ভাগই ফিরে গিয়েছিলেন, কিন্তু আবার তাদের তাড়িয়ে দেওয়া হচ্ছে। তাই আমি বলেছি যে, প্রশাসন, কাউন্সিল এবং সব দলকে এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। তা নাহলে কিছুই করা যাবে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি, হিল কাউন্সিল গঠনের পর হিংসাত্মক ঘটনায় যারা মারা গেছেন তাদের মধ্যে প্রয়াত রাজ্যসভার সদস্য গুরুংও আছেন। এই গুরুংকে যারা খুন করেছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য, খুনিদের ধরবার জন্য কোনও এনকোয়রি কমিশন গঠিত হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** বিষয়টা সি আই ডির কাছে পাঠিয়েছিলাম এটুকু বলতে পারি, এর বেশি বলতে পারব না। যাদের সন্দেহ করা হয়েছে তাদের ধরা যায়নি। পলাতকদের খোঁজা হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ হিল কাউন্সিল গঠিত হবার পর সেখানে হিংসাত্মক ঘটনা যে অব্যাহতভাবে চলছে বাস্তবিকপক্ষে তার পেছনে কারা আছে সে সম্পর্কে সরকারের কাছে কোনও স্পেসিফিক রিপোর্ট আছে কি?

[12-20 — 12-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** এসব ঘটনা কম, কিন্তু কম হলেও কিছু লোককে গ্রেপ্তার করা গেছে। অবশ্য তাদের পরিচয় আমার কাছে নেই। তাদের মধ্যে কিছু জি এন এল এফ এর লোক আছে, আবার কিছু লোক আছে যারা জি এন এল এফ-এর কাউন্সিল গঠনের সিদ্ধান্তের বিরোধী। এইরকম সব লোক রয়েছে। তবে সমস্ত তালিকা আমার কাছে নেই। তবে যাই তারা হোক, ঘিসিং এইমাত্র বলছিলেন যে, নিশ্চয়ই তারা এটা রুখবার চেষ্টা করবেন। তবে আমি বলেছি সবাই মিলে এর বিরুদ্ধে অর্থাৎ এই হিংসাত্মক কার্যকলাপ এবং ক্ষয়-

ক্ষতির বিরুদ্ধে বিবৃতি দিতে হবে, খোলাখুলি বিবৃতি দিতে হবে, গোপনে বিবৃতি দিলে হবে না। তাহলে পুলিশ এবং আমাদের প্রশাসন তাদের যা ব্যবস্থা করার তারা তা করবেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, সুভাষ ঘিসিং-এর দলের যারা এই সব খুন খারাপির সঙ্গে যুক্ত তাদের বিরুদ্ধে সুভাষ ঘিসিং কার্যকর ব্যবস্থা নিতে রাজি হয়েছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বলেছি সুভাষ ঘিসিং আমাকে বলেছেন এই সব অনেকবার অলোচনা করেছি, প্রতিটি ক্ষেত্রে তো সব আলাদা আলাদা করে আলোচনা হয় না যারা সুভাষ ঘিসিং-এর কথা শুনছে তারা তার লোক আর যারা শুনছে না তারা তাদের লোক নয়। তাতে আমি বলেছি তাহলে আমাদের একসঙ্গে বলতে হবে অ্যাডমিনিস্ট্রেশন কে। এই অবধি আজ পর্যন্ত কথা হয়ে আছে, উনি জরুরি কাজে দিল্লি চলে যাবেন, ফিরে আসার সময় আবার আলোচনা করব।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, হিল কাউন্সিল গঠিত হবার পর যে হিংসাত্মক এবং প্রাণহানির ঘটনা ঘটেছে তার পেছনে এই কংগ্রেসি বন্ধুদের হাত আছে কি না? আমার জানা আছে তারা জি এন এল এফ-এর সঙ্গে তারা মিশে গেছেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোনও রিপোর্ট আমার কাছে নেই।

**শ্রী নিরুপম সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যারা আক্রান্ত হচ্ছে তারা কোনও রাজনৈতিক দলের কর্মী এবং যদি হয় তাহলে তারা কোন রাজনৈতিক দলের কর্মী?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখন পর্যন্ত আমি যা নাম পেয়েছি সেটা আমি বললাম যে ১৯ জন এবং এই যারা মারা গিয়েছেন তারা প্রতিটি সি পি আই (এম) দলের সদস্য বা দরদি।

### মহাবিদ্যালয়সমূহে অধ্যক্ষের শূন্য পদ

***১১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সর্বশেষ তথ্য অনুযায়ী এই রাজ্যের মোট কতগুলি মহাবিদ্যালয়ে (ডিগ্রি কলেজ) অধ্যক্ষের পদ শূন্য আছে ; এবং

(খ) ঐ শূন্য পদগুলি পূরণের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) সর্বশেষ তথ্য অনুযায়ী এই রাজ্যের ৩৫ (পঁয়ত্রিশ)টি বেসরকারি মহাবিদ্যালয়ে এবং ৯(নয়)টি সরকারি মহাবিদ্যালয়ে অধ্যক্ষের পদ শূন্য আছে ;

(খ) বেসরকারি মহাবিদ্যালয়ের শূন্য পদগুলি পূরণের জন্য পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস

কমিশন পত্রিকায় বিজ্ঞাপণ দিয়াও উপযুক্ত প্রার্থীর সন্ধান পায়নি। পুনরায় বিজ্ঞাপণ দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে।

সরকারি মহাবিদ্যালয়গুলিতে পদ পূরণের জন্য উপযুক্ত নিয়মাবলি (রুলস) তৈরি করা হচ্ছে। এই কাজ শেষ হলে এ ব্যাপারে দ্রুত উপযুক্ত ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে এই কলেজগুলির অধ্যক্ষ সিলেকশনের ব্যাপারে কতকগুলি নিয়ম বিধি আছে। এই নিয়মবিধির কারণেই এই ৩৫টি এবং ৯টি পদ খালি রয়েছে। এখানে যেটা চাওয়া হয় তা হল ১০ বছরের অভিজ্ঞতা এবং অন্যান্য। আমার জিজ্ঞাসা হল এই বিধিগুলি পরিবর্তনের কথা ভাবা হচ্ছে কি না? যদি এটা কথা হয় তাহলে কোনও প্রবলেম থাকবে না।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো উত্তরে বলেছি সরকারি মহাবিদ্যালয়গুলিতে পদ পূরণের জন্য উপযুক্ত নিয়মাবলি তৈরি করা হচ্ছে। এই কাজ শেষ হলে এই ব্যাপারে দ্রুত উপযুক্ত ব্যবস্থা নেওয়া হবে। তবে এখন অবস্থার উন্নতি হয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নাই। কারণ প্রায় ৩০০ থেকে ৩৫০ কলেজের মধ্যে এইগুলি বাকি আছে। তবে এইগুলি আমাদের পূরণ করে দিতে হবে।

**বাসন্তী ব্লকে জল সরবরাহ প্রকল্প**

*** ১১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৩।) **শ্রী সুভাষ নস্কর ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাসন্তী ব্লকের গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের পাইপ লাইন মেরামতের কাজ বর্তমানে কি অবস্থায় আছে ;

(খ) প্রকল্পটির প্রথম পর্যায়ের কাজে যতদূর পর্যন্ত পাইপ লাইন পাতা হয়েছে সেই সকল গ্রামে পানীয় জল পৌছেছে কিনা ; এবং

(গ) ঐ প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের কাজের অগ্রগতি কতদূর হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) পাইপ লাইনের মেরামত হয়ে গেছে এবং জল চালু আছে। মহেশপুরের কিছু ভাঙ্গা পাইপ লাইনের মেরামত কাজ চলছে এবং আশা করা যায় ঐ কাজ শীঘ্রই শেষ হবে।

(খ) বাসন্তী গ্রামীণ জল সরবরাহ প্রকল্প দুটি জল সরবরাহ অঞ্চলে বিভক্ত, পর্যায়ে নয়। প্রথম জল সরবরাহ অঞ্চলটিতে যথাযথ জল চালু আছে এবং অঞ্চলভুক্ত সব গ্রামেই জল পৌছেছে।

(গ) দ্বিতীয় জলসরবরাহ অঞ্চলে আংশিকভাবে জলসরবরাহ চালু হয়েছে। বাকি অংশের

কাজ চলছে এবং আশা করা যায় আগামী আর্থিক বছরে এ কাজ শেষ হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমি যেটা জানতে চাই এই রুরাল পাইপ ওয়াটার স্থাপনের ক্ষেত্রে স্থান নির্বাচনের ব্যাপারে সরকারি নীতি কি, এবং কোথায় কোথায় রুর‍্যাল পাইপ ওয়াটার স্থাপন করা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই ব্যাপারে জেলাস্তরে একটা কমিটি আছে, সেই কমিটিতে জনপ্রতিনিধি আছেন, প্রশাসনিক প্রতিনিধিরাও আছেন তারা যেভাবে করবেন প্রায়রিটির ভিত্তিতে, তার ভিত্তিতেই প্রধানত করা হবে। তবে টেকনিক্যালকে প্রয়ারিটি দেবেন, অগ্রাধিকার দেবেন, সেটা টেকনিক্যালের দিক থেকে যদি কোনও অসুবিধা না থাকে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি যেটা জানতে চাইছি, আগে যে সরকারি নীতি ছিল, বামফ্রন্ট সরকার আসার পর প্রধানত ব্লক হেড কোয়ার্টারে যেখানে থানা আছে অথচ পশ্চাৎপদ এলাকা সেখানে কমিটি গঠন করার পরেও যে সেই নীতি অনুসরণ করা হচ্ছে না, এই ব্যাপারে আপনি কি তদন্ত করবেন?

**মিঃ স্পিকার ঃ** আপনার প্রশ্নের দুটো পার্ট আগে কি নীতি ছিল, আর কি ছিল না, সেটা অ্যাডমিটেড হোক, তারপরে তো পরের প্রশ্নটা করবেন?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বামফ্রন্ট সরকার আসার পরে যে নীতি প্রযোজ্য ছিল, যেখানে ব্লক হেড কোয়ার্টার যেখানে থানা আছে, সেখানে অথবা পশ্চাৎপদ অঞ্চলে কমিটি গঠন করা হবে, এখানে কি সেই মতো করা হচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা কমিটি থেকেই ঠিক করা হয়, এই প্রকল্পটি কোথায় করা দরকার এবং কোথায় প্রয়োজন আছে সেটা জেলাস্তরে যারা প্রতিনিধি আছেন তারা ঠিক করবেন। সুতরাং ধরে নিতে হবে তারা সমস্ত ব্যাপারেই ওয়াকিবহাল আছে, এই ব্যাপারে কোনও নির্দিষ্ট অভিযোগ থাকলে আমার কাছে জানালে আমি সেটা ঐ জেলাস্তরে পাঠিয়ে দেব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই যে কমিটি আছে, জেলাস্তরে সব জায়গায় মিটিং হয় কিনা এটা জানাইবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সব জায়গায় হয় কিনা আমি জানি না, প্রায় বেশির ভাগ জেলায় হচ্ছে কোনও জায়গায় মিটিং না হলে সেটা আমাকে জানাবেন আমি খোঁজ নেব।

### নদীর ভাঙ্গনে চা বাগানের ক্ষতি

* ১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পার্শ্ববর্তী নদীর ভাঙ্গনের জন্য উত্তরবঙ্গের বেশ কয়টি চা বাগান ধ্বংস হইতে বসিয়াছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত নদী ভাঙ্গন রোধের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ও (খ) উত্তরবঙ্গের কোনও কোনও চা বাগান পার্শ্ববর্তী নদীর ভাঙ্গনের জন্য আংশিক ক্ষতিগ্রস্ত হয়েছে। এ সম্পর্কে সেচ বিভাগ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করছেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি এই ব্যাপারে কটি চা বাগান জড়িত রয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ৮টি চা বাগানের খবর আমার কাছে এসেছে। বুনাবানির ২০ একর নষ্ট হয়ে গেছে, মাকড়াপাড়িতে ৬১ একর, জয়বীরপাড়া এটা ভাঙনের মুখে, এখনও ভাঙেনি। দেখলাপড়া এটাও ভাঙনের মুখে, এখনও ভাঙেনি। নাংদেলা এটাও ভাঙনের মুখে, জুরতুরি ১৬ একর ভেঙেছে। চুনিয়াঝাড় ২০ একর ভেঙেছে। এংগোয় ১০ একর ভেঙেছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই কটি চা বাগানের মধ্যে সেচ দপ্তর কটি চা বাগানের ক্ষেত্রে কাজ আরম্ভ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আমি ঠিক বলতে পারব না, এইসব ব্যাপারে আমি নিজেই সেচ দপ্তরের সঙ্গে কথাবার্তা বলি। ইন্ডিয়ায় টি প্ল্যান্টার্স অ্যাশোসিয়েশন থেকে চা বাগানের হিসাবগুলি দেখেছিল, ক্ষয়ক্ষতির হিসাব সেখানেই আছে। ওরা এগুলি দিলে আমাদের বিভাগ থেকে কাজ শুরু হবে, খরচটাও দিতে হবে। সেই কাজ এক্ষুণি শুরু হয়েছে কিনা আমি বলতে পারব না।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি ভুটানে যে সমস্ত নদীর সোর্স সেক্ষেত্রে ভুটান গভর্নমেন্টের সঙ্গে আলাপ আলোচনা না করে একেবারে গোড়া থেকে এই বন্যা রোধ করার কোনও পরিকল্পনা নেওয়া সম্ভব নয়, সেই মর্মে কেন্দ্রীয় সরকার এবং ভুটান সরকারের সঙ্গে কোনও কথা শিল্প দপ্তরের সঙ্গে হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি ঠিক এখনই বলতে পারব না।

### কারখানা ডি-নোটিফাই করণ

*** ১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৪।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিল্প পুনর্গঠন দপ্তরের বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে কতগুলি কারখানা কেন্দ্রীয় সরকার ডি-নোটিফাই করেছেন ; এবং

(খ) কোন্ কোন্ কারখানা ডি-নোটিফাই করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ছয়টি।

(খ) (১) কার্টার পুলার অ্যান্ড কোম্পানি লিমিটেড

(২) কন্টেনার অ্যান্ড ক্লোজারস লিমিটেড

(৩) ইন্ডিয়ান রাবার ম্যানুফ্যাকচারার্স লিমিটেড

(৪) শ্রী দুর্গা কটন স্পিনিং অ্যান্ড উইভিং মিলস লিমিটেড

(৫) মোটর অ্যান্ড মেশিনারি ম্যানুফ্যাকচারার্স লিমিটেড

(৬) মোহিনী মিলস লিমিটেড

(৭) বেঙ্গল পটারিজ লিমিটেড

বেঙ্গল পটারিজের ক্ষেত্রে শ্রমিকরা কলকাতা হাইকোর্টের থেকে স্থগিতাদেশ পাওয়ার ডি-নোটিফিকেশনের ব্যাপারটিতে স্থিতাবস্থা বজায় রয়েছে।

**শ্রী যামিনীভূষণ সাহা :** এই কারখানাগুলি বন্ধ হওয়ার ফলে কতজন শ্রমিক বেকার হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** কার্টার পুলারে ৪০০ শ্রমিক, এটা অবশ্য খুলিয়েছি। কন্টেনার অ্যান্ড ক্লোজারসে ৮২৮, ইন্ডিয়ান রাবারে ৫৭১, মোটর অ্যান্ড মেশিনারিতে ২০০, শ্রী দুর্গা কটন স্পিনিং অ্যান্ড উইভিং মিলসে ১৩৮৬, মোহিনী মিলসে ২৪০০, বেঙ্গল পটারিজে ৪২১৯, তার মানে ১১ হাজার ৪০০।

**শ্রী যামিনীভূষণ সাহা :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই ডি-নোটিফিকেশনের ব্যাপার নিয়ে কেন্দ্রের সঙ্গে অনেকবার আলোচনা করেছেন, আমি জানতে চাই কেন্দ্রীয় সরকারের এই ডি-নোটিফিকেশনের দৃষ্টিভঙ্গি সম্পর্কে বক্তব্য কি?

**শ্রী জ্যোতি বসু :** এটা রুগ্ন কারখানা রুগ্নতা মানে চালিয়ে কোনও লাভ হবে না ওদের বক্তব্য হচ্ছে তাই, তার থেকে যদি টাকা দিয়ে নতুন কারখানা করেন ভালো, এইসব রুগ্ন কারখানা চলবে না বলে ওরা ডি-নোটিটিফাই করে দিয়েছেন। আমি তো বললাম একটা নিজেরা ব্যবস্থা করেছি, বেঙ্গল পটারিজ কোনও রকমে ঠেকিয়ে রাখা হয়েছে, টাটা কন্সাল্ট্যান্ট বলেছিলেন বেঙ্গল পটারিজ রাখতে হলে ১৫ কোটি টাকা খরচ হবে। সেই ১৫ কোটি টাকা তারা দিলেন না। ক্যাবিনেট সাব-কমিটি দিল্লিতে বলেছিলেন, এটা চলবে না, এটা বন্ধ করতে হবে। তারপর আমি শুনলাম ১৩ কোটি টাকা খরচ হয়েছে। আমাদের আইনজীবীরা কোর্টে গিয়েছিলেন, কনটেস্ট করা হচ্ছে। অন্যান্যগুলির কথা আমি বিশেষ কিছু জানি না। তবে ওই একই কথা—এগুলি রুগ্ন শিল্প কাজেই চলবে না।

### মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল

***১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মুখ্যমন্ত্রী সচিবালয় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর 'ত্রাণ তহবিলে' ৩১শে জানুয়ারি, ১৯৮৯ তারিখ পর্যন্ত সঞ্চিত অর্থের পরিমাণ কত ; এবং

(খ) দক্ষিণ ২৪-পরগনার সাইক্লোন বিদ্ধস্ত এলাকায় ৩১শে জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত ঐ ত্রাণ তহবিল থেকে মোট কতটাকা বরাদ্দ করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) মুখ্যমন্ত্রী ত্রাণ তহবিলে ৩১-১-৮৯ তারিখ পর্যন্ত সঞ্চিত অর্থের পরিমাণ টাকা ১,১৮,৬৬,৫৬৫.৩৪ পয়সা ( এক কোটি আঠার লক্ষ ছেষট্টি হাজার পাঁচশো পঁয়ষট্টি টাকা চৌত্রিশ পয়সা)

(খ) উত্তর ও দক্ষিণ ২৪-পরগনার সাইক্লোন বিধ্বস্ত এলাকার ত্রাণের জন্য Flood Relief Fund-এর সঞ্চিত অর্থ থেকে মোট ২০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, খরা, ত্রাণ, বন্যা ছাড়া আর কি কি ব্যাপারে মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে টাকা দেওয়া হয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** দুঃস্থ এবং অসুস্থ মানুষ, কারুর হয়ত পেস মেকারের জন্য টাকার দরকার, ছেলেমেয়েরা আমার কাছে লেখে, বই কিনতে পারছি না যদি কিছু সাহায্য করেন, কেউ আবার লেখে খেতে পারছি না, যদি সাময়িকভাবে কিছু সাহায্য করেন। এই রকম সব আবেদন আসে এবং আমরা কিছু কিছু দেবার চেষ্টা করি।

**শ্রী জয়ন্তকুমাব বিশ্বাস ঃ** বামফ্রন্ট সরকার নতুন ১৮টি কলেজ স্থাপন করছেন। আমরা সংগঠক হিসেবে ৫/৭ লক্ষ টাকা সংগ্রহ করেছি কিন্তু কলেজগুলি খুব দুঃস্থ অবস্থায় আছে। আমার প্রশ্ন হচ্ছে, আপনার এই তহবিল থেকে তাদের কিছু টাকা দেওয়া যাবে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, না, এই তহবিল থেকে তাদের টাকা দেওয়া যাবে না।

## Starred Questions
## (to which written answers were laid on the table)

### Violation of Trafic Laws

***92.** (Admitted question No. *135.) **Dr. Hoimi Basu** and **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) number of notices issued by the Calcutta Police authorities to

the drivers/conductors of—

(i) buses operated by the State Transport Corporation :

(ii) private buses for violation of traffic laws during the year 1988 ; and

(b) the amount realised as fines from them during the said period?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) (i) 156.

(ii) 4102.

(b) Rs. 2,59,475/- only.

**Worker's Participation in Management of Public Undertakings**

***94.** (Admitted question No. *140.) **Dr. Tarun Adhikari** and **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) whether any step has been taken by the State Government to introduce the scheme of Worker's Participation in Management of the Public Undertakings under the Department of Public Undertakings ; and

(b) if so, the names of such undertakings ?

**Minister-in-charge of the Public Undertakings Department :**

(a) Worker's are represented by their leaders in the Board of Directors of a number of Public Undertakings under the administrative control of this Department.

(b) Representatives of worker's find a place in the Board of Directors of the following Public Undertakings under P.U. Deptt.

(i) Kalyani Spining Mills Ltd.

(ii) Durgapur Chemicals Ltd.

(iii) West Bengal State Warehousing Corporation Ltd.

(iv) Westinghouse Saxby Farmer Ltd.

### Unlicensed Rickshaws in Calcutta

***96.** (Admitted question No. *151.) **Shri Sudip Bandyopadhyay** and **Dr. Tarun Adhikari:** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of licensed rickshaws in the city as on—

(i) 31st January, 1988,

(ii) 31st January, 1989; and

(b) the steps taken or proposed to be taken by the State Government in the matter of unlicensed rickshaws?

**Minister-in-charge of the Home (Police) Department:**

(a) (i) 5988.

(ii) 5988.

(b) The Hackney Carriages Act was amended in 1985 to provide for confiscation and destruction of the seized unlicensed rickshaws. Other administrative measures and regular raids have been initiated.

### Selling out of Rental Flats

***102.** (Admitted question No. *225.) **Shri Khudiram Pahan** and **Shri Saugata Roy:** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) whether the State Government has received any proposal to sell out the Government Flats in the different Rental Housing Estates to the Licencess/Tenants or to grant long term lease to the Licencess/Tenants of such flats;

(b) if so,—

(i) the broad outlines of such suggestions; and

(ii) the steps, if any, taken or proposed to be taken by the State Government in the matter?

**Minister-in-charge of the Housing Department:**

(a) Yes, the State Government has received such proposals from Licencess/Tenants of Rental Housing Estates. The matter is under consideration of the Government.

(b) (i) Question does not arise

(ii) Do

### কনস্টেবল পদ থেকে এ এস আই পদে প্রমোশন

* ১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭১০।) **শ্রীঅশোক ঘোষ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে পুলিশ বিভাগে 'কনস্টেবল' পদ থেকে 'এ এস আই' পদে প্রমোশন সর্বশেষ কোন সালে হয়েছিল ; এবং

(খ) তারপর থেকে এই পদোন্নতি না হওয়ার কারণ কি কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯ সালে।

(খ) প্রশ্ন ওঠে না।

### Construction of Rental Flats

***106.** (Admitted question No. *788.) **Shri Apurbalal Majumdar** and **Shri Saugata Roy:** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state, whether any decision has been taken by the West Bengal Housing Board in the matter of construction of rental flats for the general public belonging to the economically weaker sections/low income groups ?

**Minister-in-charge of the Houseing Department:**

West Bengal Housing Board does not construct rental flats of any category. The Housing Board constructs flats only for sale to eligible categories of families; and in this task, the Board affords high priority to the housing needs of families belonging to the EWS and LIG categories.

### পশ্চিমবঙ্গে রাজনৈতিক সংঘর্ষ

* ১০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৩।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে কতগুলি রাজনৈতিক সংঘর্ষ ঘটেছে ;

(খ) উক্ত সংঘর্ষগুলিতে কতজন ব্যক্তি নিহত হয়েছেন ; এবং

(গ) নিহত ব্যক্তিরা কোন কোন রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত ছিলেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৮১টি।

(খ) ৫৯ জন।

(গ) নিহত ব্যক্তিরা নিম্নলিখিত রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত বা সমর্থক ছিলেন।

১। সিপি আই (এম)

২। কংগ্রেস (আই)

৩। আর এস পি

৪। সি পি আই

৫। পি ইউ সি পি আই (এম এল)

৬। সি পি আই (এম এল)

৭। ঝাড়খণ্ড পার্টি

৮। ঝাড়খণ্ড মুক্তি মোর্চা

৯। ফরওয়ার্ড ব্লক

### দ্বারকা নদীর উপর সেতু নির্মাণ

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৪।) **শ্রী অসিতকুমার মাল ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার বিষ্ণুপুর বসোয়ার নিকটে দ্বারকা নদীর উপর কোনও সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগদ কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) এখনই বলা সম্ভব নয়। প্রাক-কলন প্রস্তুতের কাজ চলছে।

### Urdu Academy

***114.** (Admitted question No. *149.) **Shri Sudip Bandyopadhyay :**

With reference to reply to the Question No. *640C (Admitted question No. *943) dated the 2nd May, 1988, will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) what is the present position of the proposed construction of the building for Urdu Academy in Calcutta : and

(b) the steps taken or proposed to be taken to expedite the construction of the same ?

**Minister-in-charge of the Education (Higher) Department :**

(a) West Bengal Urdu Academy had proposed to construct a building on a plot at 78/28, Rofi Ahmed Kidwai Road, Calcutta-16. Govt have placed a grant of Rs. 10 lakhs to Urdu Academy had appointed M/s File Foundation Construction Co(I) Pvt. Ltd, Calcutta for execution of the work. The firm ultimately refused to do the work. Urdu Academy then requested the Govt. for help in the matter of execution by Govt. agencies.

(b) Education Deptt. has requested P.W.D. to the execution of the work which will be done by M/s. Makintosh Sur Ltd. The work is executed to start shortly.

**Revival package for Metal Box India Ltd.**

***116.** (Admitted question No. *140.) **Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state—

(a) whether the State Government has any information about the revival package for Metal Box India Ltd. placed before the Board for Industrial and Financial Reconstruction ;

(b) if so,—

(i) what are the main features of this revival packages ; and

(ii) the charges in the revival package, if any suggested by the State Government ?

**Minister-in-charge of the Industrial Reconstruction Department :**

(a) Yes.

(b) (I)

Total Project cost of the revival package prepared by ICICI Ltd. is Rs. 6068 lakhs.

The means of financing suggested in the package are as follows :-

Scheme :

| | | |
|---|---|---|
| (a) | Unsecured loans/additional equity share capital from promoters | -974 lakhs |
| (b) | Sale of Surplus Assets | -1200 lakhs |
| (c) | Cash accruals | - 188 lakhs |
| (d) | Term loans from Bank and Financial Institutions | -1145 lakhs |
| (e) | Funding of Interest from Banks and Financial Institution including Debentures | - 660 lakhs |
| (f) | **Other requirements** Drawal of earlier loans from Institutions, Banks and Cash accruals | - 1901 lakhs |
| | **Total :-** | **6068 lakhs** |

There has been also a provision for rationalisation of manpower. The total strength of employment of the company as on 31.7.88 was 6662. The package suggested for reduction of manpower numbering 2862 including 572 persons of Calcutta Machinery Division.

(b) (II) State Govt. has objected to the proposed selling away of the Calcutta Machinery Division of the Company. In the opinion of the State Govt., the package should consider revival of Calcutta Machinery Division too.

In its hearing of 7th February 1989, the Board did not accept the package and asked ICICI to redo the entire package and restrict the reliefs and concessions from Banks/Financial Institutions/State Govts. and all other agencies to the declared policy parameters of each. Policies of West Bengal Govt. in this respect include a soft loan to liquidate accumulated sales tax dues, facilities to pay arrear electricity bills in suitable instalments, and help to arrive at equitable agreement with labour on case to case basis, while the question of disposal of surplus land under Urban Land Celling Act is under consideration of the State Govt.

## MENTION CASES

**মিঃ স্পিকার ঃ** আজকে অ্যাডজোর্নমেন্ট মোশন, কলিং অ্যাটেনশন নেই, আমি মেনশন শুরু করছি।

Now Shri Deb Narayan Chakraborty. (Absent)

Now Shri Dilip Kumar Mazumdar (Absent)

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ২/৩ মাস ধরে দেখছি সংশোধিত রেশন এলাকায় চাল, গম সরবরাহ করা হচ্ছে না। মাঝে মাঝে কিছু কিছু বিলি করা হচ্ছে বটে তবে সেটা খুবই অপ্রতুলই বলা চলে। এর ফলে গ্রামাঞ্চলে খুব চড়া দামে গম বিক্রি হচ্ছে এবং একটা সংকট দেখা দিয়েছে। এই ব্যাপারে বিভিন্ন স্তরে আলাপ আলোচনা করেছি কিন্তু কোনও ফল পাইনি। কাজেই আমি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে সংশোধিত রেশন এলাকায় যেন চাল, গম সরবরাহ করার ব্যবস্থা করা হয়।

**মিঃ স্পিকার ঃ** নাউ, শ্রী অবনীভূষণ সৎপথি (অনুপস্থিত)

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা এলাকা আদিবাসী অধ্যুষিত অঞ্চল। স্বাধীনতার পর থেকে লক্ষ্য করেছি আমার ওই এলাকায় বিদ্যুতের খুবই অভাব। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কিছুটা উন্নতি হয়েছে বটে, কিন্তু প্রয়োজনের তুলনায় অপ্রতুল। প্রশাসনিক স্তরে কিছু কিছু আমলা রয়েছে যাদের ওই এলাকায় বিদ্যুতের ব্যবস্থা হচ্ছে না। আমি এই ব্যাপারে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ জানাচ্ছি, তিনি যেন আমাদের ওই এলাকায় বিদ্যুতের ব্যবস্থা করেন।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী তপন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় সিউড়ির কাছে যে মিনি স্টিল কারখানাটি ছিল সেটি গত ৩ মাস ধরে বন্ধ হয়ে আছে। এই বিষয়ে জানুয়ারি মাসে দুর্গাপুরে লেবার কমিশনারের ঘরে মালিক এবং শ্রমিকদের মধ্যে আলোচনা হয়। কিন্তু সেখানে কোনও ফয়সালা হয়নি। পরবর্তীকালে ফেব্রুয়ারি মাসে আবার কলকাতায় বসার জন্য একটা ডেট ঠিক করা হয়। কিন্তু মালিক পক্ষ বসতে রাজি হয়নি। সেখানে ৩০০ জন শ্রমিক কাজ করে। এই অবস্থায় তারা এক অবর্ণনীয় দুরাবস্থার মধ্যে পড়েছে। অতি সত্বর এই মিনি স্টিল কারখানাটি খোলার জন্য আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করতে চাই। মালদার ডি এম বদলি হয়েছে। আজকে একটি দৈনিক সংবাদপত্রে সে সম্বন্ধে কিছু গল্প, কিছু খবর বেরিয়েছে এবং তার ফলে কিছু বিভ্রান্তি সৃষ্টি

হয়েছে। আমি মনে করি এই বিষয়ে সরকার পক্ষ থেকে একটা প্রকৃত তথ্য জানিয়ে প্রেস নোট বের করা উচিত, যাতে করে লোকের মনে কোনও বিভ্রান্তি সৃষ্টি না হয়। আমি মনে করি এই বিষয়ে একটা বিভ্রান্তি সৃষ্টি হবার যথেষ্ট সম্ভাবনা দেখা দিয়েছে।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন গত ২৯ শে নভেম্বর দক্ষিণ বঙ্গের উপর দিয়ে বিশেষ করে সুন্দরবন এলাকার উপর দিয়ে এক প্রলয়ঙ্কর ঘূর্ণী ঝড় বয়ে গেছে। সেই ঘূর্ণী ঝড়ের ফলে হাজার হাজার মানুষ গৃহহারা হয়েছে, স্কুল বাড়ি ধংস হয়ে গেছে, বহু জীবনহানি হয়েছে, ফসলের দারুণ ক্ষতি হয়েছে। সুন্দরবন এলাকায় যে সমস্ত ব্লকগুলি আছে, সেখানকার কয়েক হাজার প্রাইমারি, মাধ্যমিক, জুনিয়র স্কুল গৃহ সম্পূর্ণ রূপে ধংস হয়ে গেছে এবং অনেক স্কুল প্রায় সম্পূর্ণ ভেঙ্গে পড়ার মতো অবস্থায় আছে। তার ফলে হাজার হাজার ছাত্র ছাত্রী স্কুলে পড়াশুনা করতে পারছে না, মাস্টার মশাইরা স্কুলে যেতে পারছেন না। এই ব্যাপারে বারে বারে কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে, জেলা শাসক, জেলাপরিষদের সভাধিপতির দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। কিন্তু আজ পর্যন্ত এই সব বিদ্যালয় গৃহ নির্মাণ করার জন্য কোনও অর্থ সাহায্য যায়নি। অবিলম্বে এই সমস্ত বিদ্যালয় গৃহ নির্মাণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী অবনিভূষণ সৎপথি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পানীয় জল সম্পর্কে একটি বিষয় উল্লেখ করতে চাইছি। আশা করি জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এই বিষয়ে উপযুক্ত পদক্ষেপ গ্রহণ করবেন। স্যার, আপনি জানেন, ঝাড়গ্রাম খরা প্রবণ এলাকা। ঝাড়গ্রাম শহর সহ বিভিন্ন গ্রামে প্রচন্ড পানীয় জলের সংকট দেখা দিয়েছে। এই বিষয়ে মেদিনীপুর জেলার কয়েকজন বিধায়ক ইতিমধ্যেই সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন। মাননীয় বিধায়করা বলেছেন, অনেক দিন যাবৎ বৃষ্টি না হবার ফলেই কুয়োগুলি শুকিয়ে গেছে। সেটা খোঁড়ার চেষ্টা করেও সেখানে জল পাওয়া যাচ্ছে না। শহরে ডিপ টিউবওয়েল আছে। সেই ডিপ টিউবওয়েল থেকে একবেলা করে জল সরবরাহ করা হচ্ছে। বাস স্ট্যান্ডে কোনও জলের ব্যবস্থা নেই। এই অবস্থার মোকাবিলা করার জন্য জনস্বাস্থ্য কারিগরি বিভাগকে উদ্যোগী হতে হবে, তা নাহলে ওখানে একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হবে।

## Presentation of Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Twenty-eighth Report of the Business Advisory Committee which met in my Chamber yesterday (8th March, 1989) and recommended the following programmes of business from the 10th March to 20th March, 1989 :

Friday, 10.3.89 ... (i) Motion under rule 185 regarding Geneva accord on Afganistan—Notice

given by Shri Sachin Sen, Shri Kripa Sindhu Saha, Shri Jayanta Kumar Biswas and Shri Kamakhya Ghosh—2 hours.

(ii) Motion under rule 185 regarding double line from Baruipur to Lakshmikantapur in Sealdah division—Notice given by Shri Deba Prasad Sarkar—1 hour.

(iii) Motion under rule 185 regarding preservation of historical places of West Bengal—Notice given by Shri Jayanta Kumar Biswas, Shri Sumanta Kumar Hira, Shri Kripa Sindhu Saha and Shri Surajit Swaran Bagchi—1 hour.

Monday, 13.3.89—3 p.m. Presentation of the Annual Financial Statement of the Govt. of West Bengal for year 1989-90,

Tuesday, 14.3.89 .. (i) Government resolution to empower the Parliament to amend the Cigarettes (Regulation of Production, Supply and Distribution) Act, 1975— 2 hours.

(ii) The West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)— 1 hours.

(iii) The Howrah Municipal Corporation (Amendment) Bill, 1989 (Introduction Consideration and Passing) — ½ hour.

(iv) The Bengal Municipal (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing) — ½ hour.

Wednesday, 15.3.89 .. General Discussion on Budget—4 hours.

Thuesday, 16.3.89 .. General Discussion on Budget—4 hours.

Friday, 17.3.89 .. General Discussion on Budget— 4 hours.

Monday, 20.3.89 ... (i) Presentation of Supplementary Estimates

for the year 1988-89.

(ii) General Discussion on Budget—4 hours.

(iii) Motion for Vote on Account— ½ hour.

There will be no question for Oral Answer and Mention Case on the 10th mach, 1989

**Mr. Speaker:** Now, I request the Hon'ble Minister-in-charge of Parliamentary Affairs Department to move the Motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ২৮ তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভায় প্রস্তাব পেশ করছি।

**মিঃ স্পিকার ঃ** আশা করি মাননীয় সদস্যরা এতে সম্মত আছেন। (মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর) কার্য উপদেষ্টা কমিটির ২৮তম প্রতিবেদন গৃহীত হল।

## PRESENTATION OF REPORT

### Presentaion of Second Report of the Subject Committee on Health and Family Welfare, 1988-89.

**The chairman (Dr. Gouri Pada Dutta):** Sir, I beg to present the Second Report of the Subject Committee on Health and Family Welfare, 1988-89 on the Budget Perspective and Rationalisation of Minor Heads/Sub-Heads under Major Heads.

## ZERO HOUR

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎমন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে তার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। স্যার, আপনি জানেন, আজ থেকে সারা পশ্চিমবাংলায় মাধ্যমিক পরীক্ষা শুরু হয়েছে। লক্ষ লক্ষ ছাত্রছাত্রী যারা এই মাধ্যমিক পরীক্ষায় বসছে তাদের জন্য মাননীয় বিদ্যুৎমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন যে অন্তত: পরীক্ষার সময় লোডশেডিং-এর আশঙ্কা থাকবে না। তিনি বলেছিলেন, লোডশেডিং যাতে না হয় তারজন্য তিনি প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন। কিন্তু উদ্বেগের সঙ্গে আমরা লক্ষ্য করছি গতকালও কলকাতা ও পার্শ্ববর্তী শহরতলী এলাকায় পর্ষদের এলাকায় ব্যাপকভাবে লোডশেডিং হয়েছে এবং তা অব্যাহত থাকছে। একদিকে বিদ্যুৎকেন্দ্রগুলির এইরকম অবস্থা অন্যদিকে কেরোসিন তেল আজকে দুর্লভ হয়ে পড়েছে। এই রকম একটা অবস্থায় স্যার, শিক্ষক, ছাত্র অভিভাবক সকলেই একটা আশঙ্কার মধ্যে দিন কাটাচ্ছেন। পরীক্ষার সময় যে কোনও ভাবেই হোক যাতে একটা ব্যবস্থা করা যায় তারজন্য আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সারা পশ্চিমবাংলার লোক এ ব্যাপারে উদ্বিগ্ন, আমি তাই

বিদ্যুৎমন্ত্রী মহাশয়কে বলব, এই জরুরি অবস্থায় তিনি কি ব্যবস্থা অবলম্বন করছেন তা তিনি আমাদের অবহিত করুন এবং একটি বিবৃতি দিয়ে গোটা বিষয়টির প্রতি আলোকপাত করুন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সরকার আলোই নেই তো আলোকপাত করতে বলছেন, কোথা থেকে হবে।

## Resolution for Ratification of the Constitution (Sixty second Amendment) Bill, 1988

**Mr. Speaker :** Now, I call upon Shri Jyoti Basu to make his speech, if any, on Resolution for Ratification of the Constitution (Sixty-second Amendment) Bill, 1988.

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, The Constitution (Sixty Second Amendment) Bill, 1988 has been passed by the House of the people on the 15th December, 1988 and by the Rajya Sabha on the 20th December, 1988. The Bill seeks to amend articles 326 of the Constitution so as the change the age of voting right from 21 years to 18 years for elections to the House of thc People and to the Legislative Assembly of every State.

Since Clause 2 of the Bill seeks to amend article 326 of the Constitution, in terms of Clause (d) of the proviso to Clause (2) of Article 368 of the Constitution, the Amendment is required to be ratified by the Legislatures of not less than one and half of the States by resolutions to that effect by those Legislatures before by Bill is presented to the President for his assent.

This Government have, therefore, decided to refer the said Bill for ratification to the State Legislature in terms of Clause (d) of the proviso to Clause (2) of Article 368 of the Constitution of India.

I, therefore, beg to move the following resolution for ratifitcation of the Constitution (Sixty second Amendment) Bill as passed by both the House of the Parliament.

The Resolution is "That this house ratifies the amendment to the Constitution of India falling within the purview of clause (d) of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Sixty-second amendment) Bill, 1988, as passed by the House of Parliament."

Sir, the only thing I wish to state at the end is that this has been a long-time demand of us, particularly of the Left Parties in India, and

in our State, as far as the municipal elections are concerned, we have already enacted the legislation for reducting the age for voting to 18 years from 21 years. So, We are very happy that such a thing has been done in the Parliament. I am sure that we will not only receive the support of all legislature but also of all people in general.

[12-50 — 1-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে যে রেজলিউশন এনেছেন, এই নির্বাচনী সংস্কার বিলের যে অংশটা বিধানসভাগুলি থেকে র‍্যাটিফাই করে নিতে হবে তার উপরে যে সংশোধনী আনা হয়েছে আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা এখানে বলতে চাই। একথা ঠিক যে নির্বাচনে যে ন্যুনতম বয়স সীমা যেটা ২১ বছর ছিল সেটাকে ১৮ বছর করার প্রস্তাব এই সংশোধনীতে আছে এবং নির্বাচনী সংস্কার বিল যেটা লোকসভায় এবং রাজ্যসভায় পাশ হয়েছে সামগ্রিকভাবে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই নির্বাচনী সংস্কার বিল সম্পর্কে বলা হয়েছে যে এটা নাকি বৈপ্লবিক পদক্ষেপ, ঐতিহাসিক পদক্ষেপ, ৪০ বছরে যা হয়নি তা হয়েছে। ২১ বছর থেকে বয়স সীমা কমিয়ে ১৮ বছর করার যে দাবি সেটা আজকের নয়, এটা দীর্ঘদিনের দাবি। তারা বলেছেন যে এর দ্বারা ৫ কোটি লোকের ভোটাধিকার বৃদ্ধি পাবে, গণতন্ত্র সম্প্রসারিত হয়েছে। আমার বক্তব্য হচ্ছে যে দীর্ঘদিন ধরে এই দাবি ছিল বেশ কিছু রাজ্যে ইতিমধ্যে পঞ্চায়েত পর্যায়ে, মিউনিসিপ্যাল ইলেকশন পর্যায়ে ন্যুনতম বয়স সীমা ১৮ বছর করা হয়েছে। আমার এটাই প্রশ্ন যে এতদিন ধরে যে দাবি ছিল সেই দাবি বাস্তবায়িত করতে এত সময় লাগল কেন, এত বিলম্ব হল কেন? স্বভাবতই এই প্রশ্ন থেকে যায়। কিন্তু এই নির্বাচনী সংস্কার বিলে সামগ্রিকভাবে যা তারা এনেছেন তাতে যে অংশটা আমাদের এখানে র‍্যাটিফাইয়ের প্রশ্ন আসছে না, তার জন্য একটা অংশে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে যে নির্বাচনী ব্যবস্থা সেই নির্বাচনী ব্যবস্থা অবাধ এবং সুষ্ঠুভাবে নেওয়া, নির্বাচনী ব্যবস্থাকে দুর্নীতি মুক্ত করার জন্য এটা নাকি একটা বৈপ্লবিক পদক্ষেপ। এখানে তারা যে কথা বলতে চাচ্ছেন সেটা এই রকম যে নির্বাচনে যে সমস্ত অফেন্স সেই অফেন্সগুলির তালিকা সম্প্রসারণ করেছেন। নির্বাচনী কমিশনের অধীনে এই নির্বাচনী কাজকর্ম যারা করবেন তারা নির্বাচনী কর্মচারী হিসাবে করবেন। নির্বাচনী বুথ দখল ইত্যাদি কারণে অভিযুক্ত ব্যক্তিদের কঠোর শাস্তি বিধান করা হবে। এই সমস্ত তাতে রয়েছে। এছাড়া রাজনৈতিক দলগুলির রেজিস্ট্রেশন সংক্রান্ত বিষয়টি এই নির্বাচনী সংশোধনী বিলের আওতায় আনা হয়েছে। এখন প্রথমত তারা সেটা বলতে চাইছেন যে নির্বাচনে যে ত্রুটি, দুর্নীতি, এই দুর্নীতি দূর করার জন্য কোনও আইন ছিল না, উপযুক্ত আইন ছিল না, সেই আইনে, সেই কারণে দুর্নীতিগুলো ঘটছিল, কেন্দ্রীয় সরকার, রাজীব গান্ধী সরকার, তারা একটা সুষ্ঠু নির্বাচন ব্যবস্থা দেশের মধ্যে করতে চান, সেই জন্য তারা আইন প্রবর্তন করে সুষ্ঠু নির্বাচন ব্যবস্থা করার পরিবেশ সৃষ্টি করতে চাইছেন। কিন্তু প্রথমত প্রশ্ন থেকে যায় তাহলে প্রচলিত যে আইন এখন আছে, সেই আইনগুলির দ্বারা এখন পরদার আড়ালে প্রশাসনিক রিগিং, বুথ দখল সাধারণ অর্থে যে সব কারচুপি আছে, বুথ দখল বলুন, জাল ভোট সৃষ্টি করা বলুন বা যারা নির্বাচনে ভোট গ্রহণ করে, যে সব কর্মচারী, তাদের পক্ষ পাতিত্ব ইত্যাদি প্রশ্নে, এইগুলো নির্বাচনের জন্য প্রচলিত যে আইন আছে, তাতে রোধ করা

কি যথেষ্ট নয়? আজকে যারা শাসক দলে আছেন, যারা এই কথা বলছেন, তারা নিজেরা শাসন ক্ষমতায় থেকে, এই নির্বাচন পরিচালনা করার ক্ষেত্রে এই আইন তারা কতটুকু মানছেন সর্বভারতীয় রাজনৈতিক পরিপ্রেক্ষিতে বিচার করলে, আজকে শাসক কংগ্রেস দল, তারা তো প্রকৃত অপরাধী। তারা নির্বাচনী আইন লঙ্ঘন করে, নির্বাচন পরিচালনা করেন, অবশ্য এই কথা বলতে গিয়ে আমি বিরোধী দলগুলো, বিশেষ করে বৃহৎ বিরোধী দলগুলো, এমন কি বামপন্থীরা যেখানে শাসন ক্ষমতায় আছে, সেখানেও একই জিনিস ঘটে। আপনি জানেন দি রিপ্রেজেনটেশন অব দি পিপলস অ্যাক্ট-এর বিভিন্ন ধারায় যে বিষয়গুলো আছে, যেমন নির্বাচনের সময় সরকার ক্ষমতা, প্রশাসন তাকে নির্বাচনী প্রচারে কোনও রকমভাবে ব্যবহার করা চলবে না। আপনি বলুন যে এই নীতি, এই যে ধারা এটা অক্লেশে লঙ্ঘন করা হচ্ছে না? পিপলস রিপ্রেজেনটেশন অ্যাক্টে আছে যে একজন ক্যান্ডিডেট, তার সর্বোচ্চ খরচের পরিমাণ, তার একটা সিলিং আছে, কিন্তু সেই সিলিং যে নিয়মিত ভাঙছে এবং তার জন্য যে কোনওরকম ব্যবস্থা হয় না, সেটা সকলেই জানেন। আইনে আছে নির্বাচন ঘোষণার পর, কোনও সরকারি প্রকল্পের ব্যাপারে কোনও কিছু ঘোষণা করা যাবে না বা সরকারি রিলিফ এর টাকা এইগুলো বিলি করা যাবে না। কোনও আর্থিক সুযোগ সুবিধা ঘোষণা করা যাবে না। কিন্তু আমরা কি দেখি, যে নির্বাচন ঘোষণার পর সেখানে অক্লেশে সরকারি প্রশাসনের মাধ্যমে, পঞ্চায়েতগুলোর মাধ্যমে যথেচ্ছভাবে ঋণ মেলা, সরকারি রিলিফের টাকা বিলি, রাস্তাঘাট নির্মাণ, টিউবওয়েল বসানো, স্কুল তৈরি করে দেওয়া, এটা একেবারে বন্যার মতো হয়ে যায় নির্বাচন ঘোষণার পর।

[1-00 — 1-10 P.M.]

আজকে যারা নির্বাচনী সংস্কার করছেন তারা নিজেরাই এই দোষে দুষ্ট এবং এটা সর্বজনবিদিত। এবিষয়ে দক্ষিণ এবং বামে কোনও পার্থক্য নেই। সরকারি ক্ষমতায় যারা আছেন— এমন কি বামপন্থী নামে যারা পরিচিত তারাও কম-বেশি এই নীতি অবলম্বন করেন। ফলে প্রশ্ন হচ্ছে যে, আইন করে কি কোনও ফল হবে? তর্কের খাতিরে ধরে নিলাম যে, আইন করা দরকার, কিন্তু তারপর? আইন করে কি নির্বাচনকে দুর্নীতি মুক্ত করা যাবে, নাকি যারা আইন করবেন তারাই আবার সেটাকে ভায়োলেট করবেন? নির্বাচনী সংস্কার আইনকে একদিকে তারা নিজেরা অক্লেশে ভায়োলেট করবেন, অপরদিকে বিরোধী রাজনৈতিক দলের বিরুদ্ধে এটাকে অস্ত্র হিসাবে ব্যবহার করবেন, এই আশঙ্কা থেকে যাচ্ছে। এটাকে রুল আউট করা যায় না। ফলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নটাই আজকে আমাদের বিচার করে দেখতে হবে। তারা বলছেন, নির্বাচনী সংস্কার বিলের মধ্যে দিয়ে তারা গণতন্ত্রকে সম্প্রসারিত করছেন। কিন্তু আমরা দেখছি যে, প্রচলিত নির্বাচনী আইনের মধ্যে নির্বাচনের প্রতিদ্বন্দ্বিতার প্রশ্নের একটা মারাত্মক বৈষম্য রয়েছে এবং সেই বৈষম্য দূর করার জন্য কোনও পদক্ষেপই এই নির্বাচনী সংস্কার আইনের মধ্যে নেই। নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতার সময়ে রাজনৈতিক দলগুলিকে স্বীকৃতি দেওয়ার প্রশ্নে রাজনৈতিক দলগুলির পার্লামেন্টারি অ্যাক্টিভিটিস, সংসদীয় কার্যকলাপ, সংসদের অভ্যন্তরের কার্যকলাপ এবং নিছক নির্বাচনী ফলাফলের ওপর গুরুত্ব দেওয়া হয়। এবং তার ভিত্তিতে রাজনৈতিক দলকে স্বীকৃতি দেওয়া , না দেওয়া ঠিক হয়। অর্থাৎ এই মাপ-কাঠিতে বিচার করে স্বীকৃতি দেওয়া হয়। এক্সট্রা- পার্লামেন্টারি অ্যাক্টিভিটিস,

সংসদের বাইরে রাজনৈতিক দলের যে কার্যকলাপ, সংসদ বহির্ভূত রাজনৈতিক দলের সংগ্রামী ভূমিকাকে কোনও স্বীকৃতি দেওয়া হয় না, রিকগনিশন দেওয়া হয় না। তাকে কখনই কাউন্টের মধ্যে নেওয়া হয় না। স্যার, আপনি নিশ্চয়ই স্বীকার করবেন এমন রাজনৈতিক দল আছে যারা সংসদের বাইরে জন-জীবনের জ্বলন্ত সমস্যাগুলি নিয়ে দেশের প্রান্তে প্রান্তে সরকারের জনবিরোধী নীতির বিরুদ্ধে লক্ষ লক্ষ মানুষকে সংগঠিত করে আন্দোলন গড়ে তুলছেন এবং গণআন্দোলনের ঝাণ্ডা তুলে ধরছেন। যাদের লক্ষ লক্ষ কর্মী আদর্শের জন্য, সত্যের জন্য আত্মাহুতি দিচ্ছেন। ব্যাপক জন সমর্থনকে ভিত্তি করে এগিয়ে যাচ্ছেন। তাদের এই ব্যাপক এক্সট্রা-পার্লামেন্টারি অ্যাক্টিভিটিসকে কোনও স্বীকৃতি দেওয়া হচ্ছে না, তাকে কাউন্ট করা হচ্ছে না। কেবল মাত্র নির্বাচনী ফলাফলের ভিত্তিতে পার্লামেন্টারি অ্যাক্টিভিটিসের ভিত্তিতে একটা রাজনৈতিক দলকে নির্বাচনে স্বীকৃতি দেওয়া হবে কি, হবে না তা বিচার করা হচ্ছে! এই যে মাপকাঠি, এই প্রসঙ্গে আমি বলতে চাই, স্যার আপনি জানেন আজকে আমাদের দেশে যেভাবে নির্বাচন হয় তাকে ম্যানিপুলেটেড ইলেকশন রেজাল্ট হয়। স্যার, এখন একথা সবাই স্বীকার করবেন যে, আমাদের দেশে এখন নির্বাচনে মানি, মাসেল, পাওয়ার, কালো টাকার খেলা, মাফিয়া-চক্র, সমাজবিরোধীদের দৌরাত্ম্য এবং প্রশাসনিক কারচুপি চলে। স্যার, আপনি জানেন এর সাথে আবার ভেস্টেড ক্লাশের আস্থাভাজন দুটো ফ্রন্ট গড়ে ওঠে ঠিক নির্বাচনের প্রাক্কালে। ভেস্টেড ক্লাশের সাহায্য দুটো ফ্রন্টই সংবাদপত্র ও অন্যান্য মাস-মিডিয়াগুলিকে ব্যবহার করে তাদের পক্ষে জনমত সৃষ্টি করার জন্য ফলে একটা আর্টিফিসিয়াল পোলারাইজেশন হয়। আজকে এগুলোই হচ্ছে ডিটারমিনিং ফ্যাক্টর টু ডিটারমাইন দি ইলেকশন রেজাল্ট। আজকে প্রাকটিক্যালি যারা ভোটারস, যারা অ্যাকচুয়ালি নির্বাচনের ফলাফল নির্ণয় করে তাদের রোল হচ্ছে ইনসিগনিফিকান্ট অর্থাৎ অকিঞ্চিৎকর। রেজিস্ট্রেশনের প্রশ্নে যে জিনিসগুলি আনা হয়েছে সেখানে রাজনৈতিকদল তাদের সংবিধানে কি থাকবে এই সমস্ত কথা ডিকটেট করছে, সেখানে প্রশ্ন আসছে যে, সংবিধানে আনুগত্য আছে কিনা। আমাদের প্রচলিত নির্বাচনী নিয়মে কোনও ক্যান্ডিডেটকে নমিনেশন ফাইল করতে হলে তাকে সংবিধানের শপথ নিতে হয়, ইন্সপাইট অফ দ্যাট যদি ইমপোজ করা হয় কোনও রাজনৈতিক দলের সংবিধানে কি থাকবে, কি থাকবে না এই টার্মস অ্যান্ড কন্ডিশন যদি ডিকটেট করে তাহলে এর নাম কি গণতন্ত্র? অ্যাকচুয়ালি টোটাল নির্বাচনী প্রতিদ্বন্দ্বিতার প্রশ্নে ওরা নিয়ে আসতে চাইছে টু পার্টি ডেমোক্রাসি আমেরিকা, গ্রেট ব্রিটেনে যেমন টু পার্টি ডেমোক্রাসি আছে সেইরকম ভেস্টেড ক্লাশ আস্থাভাজনরা তারাই ঘুরে ফিরে আসবে সেই সুযোগটাই নিয়ে আসতে চাইছে।

(এই সময় মাইক অফ হয়ে যায়)

[1-10 — 1-20 P.M.]

**শ্রী শৈলেন সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সংবিধানের ৬২ তম সংশোধন সমর্থন করে যে প্রস্তাব উত্থাপন করেছেন সেটা স্বাভাবিকভাবেই সমর্থন করছি এবং সমর্থন করে দু-একটি কথা বলছি। এটা আমাদের দীর্ঘদিনের দাবি। সমস্ত বামপন্থীদলগুলির এবং গণসংগঠনগুলির দাবি যে ভোটারদের বয়স ২১ বছরে থেকে কমিয়ে ১৮ বছর করা হোক। কিন্তু দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় সরকার সেই দাবিকে স্বীকার করে নেয়নি।

শেষ মুহূর্তে হলেও, দেরিতে হলেও যখন বিল এনেছেন এবং এটা যখন ইতিপূর্বে লোকসভায় এবং রাজ্যসভায় গত ডিসেম্বর মাসে পাস হয়ে গেছে তখন নিয়ম অনুযায়ী এই বিধানসভায় অনুমোদন করতেই হবে এবং সমর্থন করতেই হবে, সেইজন্য আমরা এটাকে সমর্থন জানাচ্ছি। কিন্তু প্রশ্ন তো থাকবেই যে কেন এতদিনের দাবি এর আগে মেনে নেওয়া হয়নি। আমাদের বামপন্থীদলগুলি, আমাদের পার্টি বারবার দাবি করেছে দীর্ঘদিন থেকে। ১৯৬৪ সালে আমাদের পার্টি কংগ্রেসে যে কর্মসূচি গ্রহণ করা হয় তাতে বলা হয়েছিল ১৮ বছর হলে সকল নাগরিকদের সর্বজনীন সমান প্রত্যক্ষ ভোটাধিকার দিয়ে নির্বাচন করতে হবে। কংগ্রেসের কর্মসূচি আছে, কংগ্রেসের কর্মসূচিতে এই দাবি ছিল কিনা জানি না, বোধ হয় ছিল না। যাইহোক, ১৯৬৪ সালে যে দাবি আমরা করেছিলাম সেই দাবি স্বীকৃত হয়নি। আমরা আরও বলেছিলাম আনুপাতিক ভোটাধিকার, সেটাও স্বীকৃত হয়নি। আংশিকভাবে আমাদের দাবি স্বীকৃত হয়েছে। আমাদের ছাত্র, যুব সংগঠনগুলি জন্মকাল থেকে এই সমস্ত প্রস্তাবগুলির দাবি এনেছে। ১৮ বছরে ভোটাধিকারের ব্যাপারে ইতিপূর্বে বিভিন্ন দেশে পার্লামেন্ট অ্যামেন্ডমেন্ট বিল নিয়ে এসে স্বীকার করে নিয়েছে। পৃথিবীর বিভিন্ন দেশে ১৮ বছর বয়সের ভোটাধিকার চালু হয়ে গেছে। আমাদের রাজ্যে যেখানে পঞ্চায়েত বা মিউনিসিপ্যালিটি আছে সেখানে এই ব্যবস্থা কার্যকর হয়েছে। আমাদের পশ্চিমবাংলায় ১৯৮১ সাল থেকে মিউনিসিপ্যালিটির নির্বাচনে ভোটের বয়স ১৮ বছর করা হয়েছে। দু'বার নির্বাচন হয়ে গেল। ১৮ বছরে ভোটাধিকার দিতে ১৯৮১ সালেই প্রস্তাব করা হয়েছে। সম্প্রতি কর্পোরেশনে যে নির্বাচন হল কলকাতা হাওড়া পৌরসভাগুলি দ্বিতীয় বার সেখানে ১৮ বছরে ভোটাধিকার ভিত্তিতে ভোট হয়েছে। আমাদের এই দাবি স্বীকৃত হয়েছে। সুতরাং এই অবস্থায় নতুন করে কোনও বাহবা নেবার কিছু নেই। ১৮ বছরে ভোটাধিকার দিয়ে ১৮ বছর থেকে ২১ বছরের যুবক-যুবতীদের কাছে বাহবা নেবার কিছু নেই। এতদিন পর্যন্ত এই দাবি কেন স্বীকার করা হয় নি? আমি মনে করি এটা একটা নির্বাচনী চাল, আমাদের এখানে র‍্যাটিফিকেশনের জন্য আসেনি, প্রয়োজন না হতে এই নির্বাচন সংশোধনটা হল। এই নির্বাচন সংস্কার আইন করতে গিয়ে কতকগুলি ব্যবস্থা যা করা হল সেগুলি মিলিয়ে দেখলে মনে হবে যতটা ভালো দৃষ্টিভঙ্গী নিয়ে, যতটা সৎ উদ্দেশ্যে বলে মনে হচ্ছে ততখানি ব্যাপার নয়। এতে নির্বাচনের মেশিনারিকে আরও বেশি কুক্ষিগত করতে চাইছেন। ওরা, নিজেরা নির্বাচনের আইন-কানুন মানে না। আমরা বারবার দেখেছি বিশেষ করে বর্তমান প্রধানমন্ত্রির আমলে আইনের মিনিমাম নিয়মনীতি উপেক্ষা করে প্রধানমন্ত্রির মুখ দিয়ে সামান্য কিছু প্রতিশ্রুতি দেওয়া হয়। রাজ্যের ভোটের নিয়ম কি আমরা জানি। নির্বাচনী সংস্কারের নামে যেখানে যেখানে র‍্যাটিফিকেশনের দরকার নেই সেই সবের বিরুদ্ধে আমাদের সোচ্চার হতে হবে। যাই হোক, যে র‍্যাটিফিকেশন ২১ থেকে ১৮ বছরের প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে সংবিধান সংশোধনী প্রস্তাব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের এখানে এনেছেন আমি এটাকে সমর্থন করছি। সমর্থন করছি এই জন্য যে, সামথিং ইজ বেটার দ্যান নাথিং। অন্ততঃ পশ্চিমবঙ্গে অনেক আগে বামপন্থীরা যে দাবি করেছিল এবং পশ্চিমবাংলায় যা রূপায়ণ হয়েছে সেটা কেন্দ্র করছে। অবশ্য এই প্রসঙ্গে আমার একটা কথা মনে পড়ছে বাংলা আজ যা ভাবে ভারত আগামী

কাল তা ভাবে, মহামতী গোখলে এই কথা বলে গেছেন। পশ্চিমবঙ্গে বামপন্থীরা আজকে যা ভাবে আগামী দিনে ভারত তা ভাবে। যাই হোক এটা করেছে কেন? সংবিধানের এটা ৬২তম সংশোধন, আমাদের দেশে ১৯৫০ সালের পর ৬২ বার সংবিধান সংশোধন করা হয়েছে। কিন্তু এই সংবিধান সংশোধন এবং পিপলস রিপ্রেজেনটেশন অ্যাক্ট যেটা নির্বাচনের আইন, এই দুটি সংশোধনের ফলে নির্বাচন সংস্কার হয় নি। বিগত ১৯৫২ সাল থেকে যে নির্বাচন ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এবং কেন্দ্রে হয়েছে সেই নির্বাচন চলাকালীন এই পশ্চিমবঙ্গে বামপন্থীরা সেগুলি বার বার বলেছেন তার ভিতরে তারা একটা গ্রহণ করেছেন। অর্থাৎ আজকে দেখা যাচ্ছে ১৯৫২ সালে যেভাবে নির্বাচন হয়েছিল এবং তখন পুঁজিপতিরা যে সংকটে ছিল সেই সংকট কিন্তু আজ সবচেয়ে বেশি ঘনীভুত হয়েছে। পুঁজিপতিদের জন্য যে সংকট ঘনীভুত হচ্ছে সংসদীয় গণতন্ত্রে সেটা নগ্নরূপে প্রকাশ পাচ্ছে। তাই তার সংসদীয় গণতন্ত্রে নির্বাচনকে এই ভারতবর্ষে প্রতিষ্ঠিত করছে সংকটের মুখে পড়ে। তারা নিজেদের যে অস্ত্র সেটাকে বার বার প্রয়োগ করতে চাচ্ছেন। তাদের অসাধুতার জন্য সংবিধানের যে ক্ষতি হয়েছে এবং সংসদীয় গণতন্ত্রে যে ক্ষতি তাদের অসাধুতার জন্য হয়েছে সেটাই রাজ্যপালের ভাষণে দেখা যাচ্ছে।

আজকে নির্বাচনকালে ভারতবর্ষে বুকে দেখতে পাচ্ছি পুঁজিপতি বড়লোকেরা টাকার খেলায় নির্বাচন করে। কারণ ভারতবর্ষের শতকরা ৬৫ ভাগ মানুষ নিরক্ষর এবং সেইসব নিরক্ষর মানুষের অচেতন মনের সুযোগে অর্থ দিয়ে তাদের ভোট কেনা হয় এবং এর সঙ্গে সঙ্ঘবদ্ধভাবে মাসেল পাওয়ার ব্যবহার করা হয়। আর এটা পুঁজিবাদের সঙ্গে সঙ্গে বেড়েই চলেছে। এই কারণেই পশ্চিমবঙ্গ থেকে বারবার দাবি উঠেছে যে, প্রপোরশনাল রিপ্রেজেন্টেশন করা হোক। ১৯৪৭ সালের পর থেকে রাজ্যে রাজ্যে যত নির্বাচন হয়েছে, সেইসব নির্বাচনে কংগ্রেস সংখ্যালঘিষ্ঠ হয়েছে। কোনও জায়গায় ৩৩, কোনও জায়গায় ৩৫, কোনও জায়গায় ৩৬ ভাগ ভোট পেয়ে দীর্ঘ ৪০ বছর ধরে তারা ভারতবর্ষের শাসনকার্য পরিচালনা করছেন। এখান থেকে তাই বারবার প্রপোরশনাল রিপ্রেজেন্টেশন চেয়েছি আমরা। পশ্চিমবঙ্গে প্রপোরশনাল রিপ্রেজেন্টেশন হলে কংগ্রেসের দুই-একটি আসন বাড়তে পারে, কিন্তু শতকরা ৩৩ ভাগ ভোট পেয়ে যেসব রাজ্যে তারা ক্ষমতাসীন রয়েছেন তার অধিকাংশ রাজ্যেই তারা হারবেন এবং বিরোধীদল ক্ষমতায় আসবেন। বিগত লোকসভার নির্বাচনেও কংগ্রেস সংখ্যালঘিষ্টের ভোট পেয়ে ক্ষমতায় এসেছেন এবং অতীতেও তারা বারবার এইভাবেই এসেছেন। সেইজন্যই প্রপোরশনাল রিপ্রেজেন্টেশন আজ পর্যন্ত গৃহীত হয়নি এবং আমরা দেখছি, এই নিরক্ষতার সুযোগ নিয়ে এটা করছেন তারা। আবার সংবিধানের যে কথা লেখা আছে 'সমাজবাদ এবং ধর্মনিরপেক্ষতা', ইলেকশন কমিশন বলছে, বিরোধী দল হিসাবে স্বীকৃত পেতে গেলে শপথ নিতে হবে এই বলে যে, সংবিধানকে আমরা মেনে চলব এবং সমাজবাদ ও ধর্মনিরপেক্ষতাকে মানব। সমাজবাদের কথা সংবিধানের লেখা আছে ঠিকই, কিন্তু সমাজবাদের চিহ্নও রাখা হয়নি। উল্টে সেখানে ধনবাদ, পুঁজিবাদ এবং টাটা, বিড়লা, ডালমিয়ার প্রভাব দেখতে পাচ্ছি। সংবিধানের প্রিঅ্যাসেম্বেলকে শিখন্ডীর মতো খাড়া করে রেখে বলা হচ্ছে যে, ধর্মনিরপেক্ষতা মানা হচ্ছে না। রাজ্যে রাজ্যে সেই ধর্মকে শিখন্ডীর মতো খাড়া করে ধর্মনিরপেক্ষতা লঙ্ঘন করা হচ্ছে। সেইজন্য নির্বাচনী সংস্কার করলেও আজকে এই সংস্কার করা হচ্ছে আর্টিকেল

৩২৬ ধারায়। এই যে সংবিধান সংশোধন, সেক্ষেত্রে ৩৬৮ ধারার কোনও প্রয়োজন নেই, কারণ ৩৬৮ ধারা এখন প্রয়োগ হয় Article 54, 55, 23,162, 241, chapter 4 of

[1-20 — 1-30 P.M.]

the part 5, chapter 5 of the part 6, chapter 1, of the part II or any list in the 7th Schedule under 360, 368, 326, কিন্তু কেন কেন্দ্রের কংগ্রেস সরকার রাজ্যের অনুমোদনের জন্য এটা পাঠালেন? কারণ ১৮ বছরের যুবক-যুবতীদের যে ভোটাধিকার দেওয়া হচ্ছে সেটা যতদূর সম্ভব দেরি করা যায় সেইজন্যই এটা করা হল। ৩২৬ ধারায় এটার কোনও প্রয়োজন ছিল না।

দ্বিতীয়ত ১৮ বছরে এই অধিকার দেওয়া হচ্ছে ঠিকই, কিন্তু এক্ষেত্রে আর একটি অধিকার ভোটে দাঁড়াবার অধিকার দেওয়া হয়নি। তারা ভোট দেবেন, কিন্তু ভোটে প্রার্থী হবার অধিকার তাদের থাকবে না। সেটা ২৫-৩০ বছরই থেকে যাচ্ছে। ১৮ বছরের যুবশক্তির স্বীকৃতির অর্থ তার বুদ্ধিমত্তার স্বীকৃতি, কিন্তু প্রার্থী হবার যে বয়স ২৫-৩০ বছর, সেটার কোনও সংস্কার করা হল না। তৃতীয়ত নির্বাচন কমিশন, যাদের নিরপেক্ষ ভূমিকা পালন করা উচিত, নিরপেক্ষ ভূমিকা পালন করার জন্য নির্বাচন কমিশনের একটা জুডিসিয়াল পজিশন সেই জায়গায় রাখা হয় নি। আজকে যদি নির্বাচন কমিশনকে কেন্দ্র থেকে সরবরাহ করে থাকে তাহলে জুডিসিয়াল পজিশন থেকে ইলেকটেড হলেও রিমুভ করা যাবে না। এইভাবে নির্বাচন কমিশনকে যদি একটা নিরপেক্ষ পজিশনে রাখতে হয় তাহলে কিছু নির্বাচন সংস্কার গ্রহণ করে কার্যকর করতে হবে। সুতরাং এই কারণে বলছি সংস্কার অনেক কিছু করতে হবে। সেইগুলি যাতে হয় তার দাবি জানাচ্ছি। কিছু না হওয়ার চেয়ে সামান্য হলেও ভালো। সেই জন্য বলছি সামথিং ইজ বেটার দ্যান নাথিং। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ কে এম হাসানুজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবিধানের ৬২তম সংশোধন বিল র‍্যাটিফিকেশনের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই হাউসে এনেছেন। আমি এই বিলকে সমর্থন করছি। বিলের মুখ্য উদ্দেশ্য হচ্ছে ভোটারের বয়স ২১ থেকে নামিয়ে এনে ১৮ বছর পর্যন্ত করা হয়েছে। ইতিপূর্বে ৬ই ফেব্রুয়ারি এই বিধানসভায় নির্বাচন সংস্কার পার্লামেন্টারি অ্যাশোসিয়েশনের সহযোগিতায় একটা সেমিনার হয়েছিল এবং সেই সেমিনারে আমি একজন বক্তা হিসাবে ছিলাম এবং সেখানে আমি এটাকে সমর্থন করেছিলাম। কনস্টিটিউশন র‍্যাটিফিকেশন সম্পর্কে আলোচনা এখানে সীমাবদ্ধ। এখানে পিপলস রিপ্রেজেন্টেশন অ্যাক্ট আছে। যেটা আমাদের ডেপুটি স্পিকার অনিল মুখার্জি মহাশয় বললেন যে ভোটারের বয়স ২১ থেকে নামিয়ে ১৮ বছর বয়স পর্যন্ত করা হয়েছে কিন্তু এই বয়সে ভোটে দাঁড়াবার অধিকার দেওয়া হয় নি। আসলে প্রশ্ন হচ্ছে ভারতবর্ষ পৃথিবীর একটা বৃহত্তম গণতান্ত্রিক দেশ। আমরা গণতন্ত্রকে মানি, গণতন্ত্রের সঠিক প্রতিফলন হোক, জনমতের সঠিক প্রতিফলন হোক এটা আমরা চাই। কিন্তু এই কথা ঠিক গণতন্ত্রের কথা বললেও বিভিন্ন জায়গায় বিভিন্নভাবে জনমতের সঠিক প্রতিফলন হচ্ছে না। কোনও জায়গায় আমরা দেখতে পাচ্ছি হিংসা এসে গণতন্ত্র প্রতিষ্ঠায় বাধার সৃষ্টি করছে। গণতান্ত্রিক জনমত সঠিকভাবে প্রতিফলিত হোক এই

ব্যাপারে আমরা সবাই একমত। বামপন্থী দলগুলি দাবি করে আসছে এবং তাদের সঙ্গে আমরাও দাবি করে আসছি আনুপাতিক প্রতিনিধিত্ব। আনুপাতিক প্রতিনিধিত্বের হিসাব কষলে দেখা যাবে কংগ্রেস যে মেজরিটি নিয়ে আসে সেটা তাদের থাকবে না। আনুপাতিক প্রতিনিধিত্বের ভিত্তিতে দেখলে দেখা যাবে আমাদের মতো পার্টির অনেক বেশি প্রতিনিধিত্ব হওয়া উচিত। নির্বাচনী সংস্কার নিয়ে পিপলস রিপ্রেজেন্টেশন অ্যাক্ট অ্যামেন্ডমেন্ট হয়েছে। সেখানে লোকসভায় পি. চিদম্বরম এবং স্বরাষ্ট্রমন্ত্রী গত ৫ই ডিসেম্বর তারিখে নির্বাচনী সংস্কার নিয়ে বক্তৃতা দিয়েছিলেন। আমি চাই এই নিয়ে বিতর্ক হওয়া উচিত। যাই হোক কনস্টিটিউশনের ৬২তম অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী র‍্যাটিফিকেশন অফ দি কনস্টিটিউশন ৬২তম অ্যামেন্ডমেন্ট বিল যে উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। এবং ইতিপূর্বে যে সমস্ত বক্তারা বক্তব্য রেখেছেন তারা সকলেই এটাকে সমর্থন করেছেন। আপনারা সকলেই জানেন বামপন্থীদের তরফ থেকে ভোটারের বয়স ১৮ বছর হোক এই দাবি বহু দিন ধরে করে আসছে। পশ্চিমবাংলার পৌরসভার এবং পঞ্চায়েত নির্বাচনে ভোটারের বয়স ১৮ বছর এটা ইতিমধ্যে গ্রহণ করা হয়েছে। আমাদের এই দীর্ঘ দিনের দাবি কেন্দ্রীয় সরকার মেনে নিয়েছেন এর জন্য আমি তাদের স্বাগত জানাচ্ছি। সেই সঙ্গে সাংবিধানিক গণতান্ত্রিক ব্যবস্থায় ভোটে দাঁড়ানোর ব্যাপারে বিচার বিবেচনা করে সংস্কার করার প্রয়োজন আছে। একটা কথা মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জি বলেছেন যে ভোট দেবার ব্যাপারে ১৮ বছর বয়স করা হল, ভোটে দাঁড়ানোর বয়সটা যেটা বিধানসভায় ২৫-৩০ আছে, সেটা সংশোধন করা হল না। এই বিষয়টা আনা দরকার। দ্বিতীয়ত নির্বাচন ক্ষেত্রগুলি যেটা দেখলে বোঝা যাবে দমদমের মতো একটা বিশাল নির্বাচন ক্ষেত্র আছে, সেখান থেকে যখন একজন প্রতিনিধি নির্বাচিত হয়ে আসছেন, আবার ৬০-৭০ হাজার ভোট পেয়ে প্রতিনিধি নির্বাচিত হয়ে আসছেন সেইসবগুলি সংশোধন করা দরকার। অর্থাৎ আমরা যারা প্রতিনিধিত্ব করছি সবাই সমান জনসংখ্যায় প্রতিনিধিত্ব করছি না। কেউ ৭০ হাজার কেউ ৮০ হাজার, ৯০ হাজার, আবার কেউ দেড় লাখ, দুই লাখ তিন লাখ মানুষের হয়ে প্রতিনিধিত্ব করছেন। তাই নির্বাচন কেন্দ্রেরও সংস্কার করা দরকার। আজকে আমরা লক্ষ্য করছি যে কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে যেভাবে ভোটের নামে প্রহসন চলছে, যে কারচুপি চলছে, গা জোয়ারি করে যেভাবে ভোট করে, বিহার উত্তর প্রদেশে যেভাবে ভোট হচ্ছে, সংসদীয় গণতন্ত্র ব্যবস্থার সেটা প্রহসনের ভাষায় পরিণত হয়েছে। সেই অবস্থায় সংসদীয় গণতন্ত্রর ব্যবস্থাটা যতটা সম্ভব আরও বিষয়টিকে সংশোধন করার জন্য নির্বাচন কেন্দ্রের যারা প্রকৃত ভোটার তাদের যদি কার্ড সিস্টেম করা যায় সেটা অপিরহার্য হবে। কারণ ভোটের ক্ষেত্রে আজকে রিগিং হচ্ছে, অভিযোগ বিভিন্ন সময়ে উঠেছে, কংগ্রেস শাসিত রাজ্যগুলিতেও। এখানে '৭২ সালের অভিজ্ঞতা আমাদের আছে। স্বভাবতই যারা ভোটার তাদের প্রত্যেককেই যদি কার্ড দেওয়া হয়, একটা সিস্টেম করা যায় তাহলে ফলস ভোটার যারা তারা সংগত কারণেই ভোট দিতে পারবেন না। অনেক ক্ষেত্রে কারচুপির প্রতিরোধ করা যাবে। এখানে আমরা যারা নির্বাচিত হয়ে এলাম নির্বাচিত হয়ে আসার পরে তাদের আচার আচরণ বিধি বিধানসভার ভেতরে রুলস অফ প্রসিডিওর যা আছে সেইভাবেই চলতে হয়। কিন্তু আমরা এইগুলি হামেশাই দেখছি পালন

করা হয় না। অন্যায়ভাবে সংসদীয় গণতন্ত্রকে ধংস করা হয় অপমান করা হয়। সেইজন্য রাইট টু রি-কল যদিও অসম্ভব বলে মনে হচ্ছে তবুও ভারতবর্ষের বিধানসভাগুলিতে পার্লামেন্টে রাজ্যসভায় সেখানে যে অবস্থা চলছে দিনের পর দিন তাতে করে রাইট টু রি-কল রাখতেই হবে এইতো আমরা সেদিনও দেখলাম রাজ্যপালের উদ্বোধনী ভাষণের দিন। এটা আপনারা সবাই প্রত্যক্ষ করেছেন এখানে কি অবস্থা হল যারা সংসদীয় গণতন্ত্রের বিধিব্যবস্থাকে মানেন, সমর্থন করেন তারা এখানে যে গন্ডগোলটা করলেন তাতে মনে হয় যে এই পশ্চিমবাংলার বিধানসভার যে অবমাননা করা হল সেটা আমরা দেখেছি যদি এই রকম কোনও আইন কানুন থাকত, সেই রকম বিধান থাকত, আচার আচরণ না মানা হলে যে সমস্ত রীতির ভিত্তিতে বিধানসভা পরিচালিত হবে তাকে অবমাননা করলে সদস্যপদ থাকবে না। এই রকম না থাকলে রাইট টু রি-কল-এর ব্যবস্থা থাকলে, শুধু বিধানসভার ভেতরে নয়, বাইরেও অনেক রকম হচ্ছে, বাইরে কেউ সিনেমা করছে, হাফ প্যান্ট পরে চলে গেল, কেউ সিনেমায় মল্লযুদ্ধ করছে এই রকম আচরণ ঠিক নয় জনপ্রতিনিধিদের। পশ্চিমবাংলার মানুষের রাজনীতি সম্পর্কে একটা ভালো ধারণা আছে। এইক্ষেত্রে পলিটিশিয়ানদের মনে সিম্বল অফ স্যাক্রিফাইস এই ধরনের কাজ মানুষের কছে রাজনৈতিক বিদ্বেষ গড়ে উঠছে। আজকে ইচ্ছাকৃতভাবে উদ্দেশ্যপ্রণোদিতভাবে সেই ধারণাকে ভেঙে দেওয়া হচ্ছে। একটা অবক্ষয় সমাজ ব্যবস্থার ভেতরে রাজনৈতিকদের যে চেহারা সেটা অন্যভাবে রাখার চেষ্টা হচ্ছে। তাই এইসবের জন্য যদি আইনকানুন থাকে যদি রিকল-এর ব্যবস্থা থাকে তাহলে ঐ অপর পক্ষের যারা আজকে অত্যন্ত গুরুত্বপুর্ণ যে বাজেট অধিবেশন চলছে তাতে উপস্থিত থাকছে না তাদের ব্যাপারে চিন্তা করা দরকার যদিও ওরা জানেন আমরা যত কিছুই করিনা কেন, যত নক্কারজনক আচার আচরণ করি না কেন মাননীয় স্পিকার মহাশয় আবার ডাকবেন। এবং আমাদেরকে একটা গণতান্ত্রিক বিধি ব্যবস্থার স্বার্থে তাদেরকে আবার ডেকে নিতে হবে। ওরা আবার এ রকম আচরণ করবেন। এই জিনিস আমি তো ১৪-১৫ বছর ধরে দেখে আসছি। স্বভাবতই আজকে একটা বড় পদক্ষেপ কেন্দ্রীয় সরকার নিয়েছেন, কিন্তু ভোট ব্যবস্থাকে কোনওদিনই ত্রুটিমুক্ত করা যাবে না। কিন্তু তার মধ্যে থেকেও যে সংশোধনগুলি করা যায় সেদিকে দৃষ্টি দিতে হবে এবং আমাদের তরফ থেকে সেই দাবি উত্থাপন করতে হবে। এবং সেই ভিত্তিতে জনসমর্থন ডাকতে হবে। এই কথা বলে যে প্রস্তাব উত্থাপন হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় স্পিকার মহাশয়, জবাবি ভাষণে বিশেষ কিছু নেই, কারণ, বিধানসভায় যে সংবিধান সংশোধন অনুমোদনের জন্য আমি প্রস্তাব রেখেছি সেই প্রস্তাব সমর্থিত হয়েছে। তবে আরও অনেক কথা নির্বাচন সম্বন্ধে বলা হয়েছে যেগুলি এটার মধ্যে আসে না। এখানে ২১ বছর থেকে ১৮ বছর সীমা করা হয়েছে যারা ভোট দিতে পারবে সারা ভারতবর্ষে লোকসভার নির্বাচনে বিধানসভার নির্বাচনে ইত্যাদি। অন্য যেসব কথা বলা হয়েছে-পিপলস রিপ্রেজেন্টেশন অ্যাক্ট বদলাবার কথা হচ্ছে শুনেছি, পার্টি রেজিস্ট্রেশন ইত্যাদি সব বলা হয়, কোড অব কন্ডাক্ট ইত্যাদি অনেক রকম কথা সব বলা হল, সেগুলি যদি আসে তাহলে সে সম্বন্ধে আমাদের বিরোধিতা আছে, সেগুলি দেখে এখানে আরও রাজনৈতিক

দল আছে তারা সে সম্বন্ধে আলোচনা করে দেখবেন, সেইসব কথা এখানে একেবারে আসে না এই প্রসঙ্গে। কাজেই আমি যা প্রস্তাব রেখেছি তা অনুমোদনের জন্য আবেদন করছি স্পিকার মহাশয়ের মাধ্যমে।

The motion of Shri Jyoti Basu that this House ratifies the amendments to the Constitution of India falling within the perview of clause (d) of the proviso to clasue (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Sixty-second Amendment) Bill, 1988, as passed by the Houses of Parliament, was the put and agreed to.

## Disscussion on Governor's Address

**শ্রী প্রবোধচন্দ্র পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর সরকার পক্ষ থেকে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন তার উপর কয়েকদিন ধরে বিতর্ক চলছে। আমি এই বিতর্কে অংশ গ্রহণের শুরুতে বলতে চাই রাজ্যপাল সর্বপ্রথম যেদিন এখানে তার ভাষণ দেন সেদিন এই কক্ষে যে ঘটনা ঘটে গেছে তার নিন্দার ভাষা নেই, সংবাদপত্র এবং বিভিন্নভাবে বিভিন্ন মানুষ, জনসাধারণ এর নিন্দা করেছেন। সংসদীয় গণতন্ত্রে বিরোধিতা করার বিভিন্ন পদ্ধতি আছে, কিন্তু সেদিন কংগ্রেস সদস্যরা যেভাবে রাজ্যপালের প্রতি আচরণ করেছেন, যে অশালীন ব্যবহার করেছেন সেটা সংসদীয় ইতিহাসে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে এবং তার সাথে সাথে দেখা গেছে সরকার পক্ষের সদ্যরাও যে কাজটা করেছেন তাও কংগ্রেস সদস্যদের থেকে কোনও অংশে কম নয়। কারণ, এই ফ্লোরে প্রকাশ্যে ধস্তাধস্তি ঘটে গেছে, এইরকম আচরণ আমাদের পক্ষে খুবই নিন্দনীয়। কারণ, সেদিন দর্শক গ্যালারিতে বহু দর্শক ছিলেন, এমনকি দেশের মানুষ বলছেন যারা আমাদের নির্বাচিত প্রতিনিধি, যাদের আমরা লক্ষাধিক ভোট দিচ্ছি, ভোট পেয়ে যারা আইনসভায় সদস্য হিসাবে নির্বাচিত হয়ে এসেছেন তারা যদি বিধানসভার ভেতরে এই রকম আচরণ করেন তাহলে দেশের জন্য তারা কি করবেন, জনসাধারণকে তারা কি নেতৃত্ব দেবেন এই প্রশ্ন উঠেছে। আমরা যখন গ্রামে ফিরছি তখন তারা উৎসাহিত হয়ে জানতে চান আপনারা বিধানসভায় কি করলেন? তারা টিভি দেখেন, সংবাদপত্র দেখেন, রেডিও শোনেন, এইসব বিষয় সম্পর্কে তারা ওয়াকিবহাল। আজকের দিনে সংসদীয় গণতন্ত্র বিপন্ন, যে সংসদীয় রীতি-নীতি রয়েছে সমস্ত কিছু ম্লান হয়ে যাচ্ছে এটা তারা বলতে চান।

রাজ্যপালের ভাষণ সম্বন্ধে আমি যেটা বলতে চাই, রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন এটা তার নিজের কথা নয়। যারা সরকারে থাকেন সেই সরকারের বক্তব্য, সরকার আগামী বছরে কেমন করে চলবে কি কি সমস্যা আছে সেই সমস্যা। সমাধান সম্পর্কে সরকারের সমাধানের ইঙ্গিত কি, সরকারে সেই বক্তব্য পরিষদীয় রীতি অনুসারে রাজ্যপাল এখানে উপস্থিত করেছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার যে বিষয়গুলি তুলে ধরেছেন তাতে আমরা দেখেছি আমাদের পশ্চিমবঙ্গের যা মূল এবং প্রধান সমস্যা আছে তা এড়িয়ে যাওয়ার এবং আড়াল করার চেষ্টা করেছেন। আংশিকভাবে উপস্থিত করেছেন, গুরুত্ব সহকারে সেই বিষয়গুলি উপস্থিত করেন নি। এটা আমরা দেখেছি। আমাদের পশ্চিমবঙ্গের

যেটা ভয়াবহ সমস্যা, সেই বেকার সমস্যার কথা তারা বলেন, তার জন্য তারা বক্রেশ্বরে তাপ বিদ্যুৎ কেন্দ্র এবং হলদিয়ার পেট্রোকেমিকেলস এবং সল্ট লেকে ইলেকট্রনিক্সের কারখানা গড়ে তুলে বেকার সমস্যার সমাধানের কথা বলেছেন কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বেকার সমস্যা সমাধানের কোনও পজেটিভ সমাধানের কথা তারা উল্লেখ করেন নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গে প্রায় ৪৩ লক্ষের অধিক রেজেস্ট্রিকৃত বেকারের কথা বলা আছে, কিন্তু গ্রামাঞ্চলের ক্ষেত মজুর যারা সারা বছর কাজ পায় না সেই সব বেকারের সংখ্যা না ধরলেও রেজেস্ট্রিকৃত যে বেকার এই বেকার বামফ্রন্ট সরকারের আমলে ক্রমাগত বৃদ্ধি পেয়ে যাচ্ছে। তারা বলবেন বেকার সমস্যা সমাধানের ক্ষমতা একটা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। আমি এই কথা মানি না, কেন্দ্রের যে অর্থনীতি পুঁজিপতিদের যে অর্থনীতিবিদদের জন্য দেশে বেকারের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে কিন্তু বামফ্রন্ট সরকার যে কথায় কথায় বলেন তাদের ক্ষমতা সীমিত, সীমাবদ্ধ, কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে তাদের সেই সীমিত ক্ষমতার মধ্যে থেকেই বেকার সমস্যা সমাধানের প্রয়াসের কোনও ইঙ্গিত তারা দিতে পারেন নি। তাই আমি বলতে চাই কল কারখানা বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবঙ্গে এক একটা করে বন্ধ হয়ে যাচ্ছে, ভয়াবহ পরিস্থিতি, একদিকে কারখানা বন্ধ হয়ে হাজার হাজার শ্রমিক বেকার হয়ে পড়ছে, কাজ পাচ্ছে না, মালিকরা এক তরফাভাবে ছাটাই, লে-অফ করছে, সেখানে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নীরব দর্শক। তাদের কোনও কার্যকর ভূমিকা নেই। এখানে তারা যে হলদিয়ার পেট্রোকেমিক্যাল কারখানা তৈরির সিদ্ধান্ত নিয়েছেন, কেন্দ্রীয় সরকার অনুমতি দিচ্ছেন না, সল্ট লেকে ইলেকট্রনিক্স কারখানা গড়বার কথা বলছেন সেটাও সম্ভবত হচ্ছে না। কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি তা এগুলি গড়ার ক্ষেত্রে বাধাসৃষ্টি করছে। তার বিরুদ্ধে বামফ্রন্ট সরকারকে সক্রিয়ভাবে দাঁড়াতে হবে, জনগণকে নিয়ে আন্দোলন গড়ে তুলতে হবে। সরকারি তরফ থেকে যা যা করা দরকার কেন্দ্রের এই মনোভাবের বিরুদ্ধে অর্থাৎ সক্রিয় আন্দোলন ইত্যাদি গড়ে তুলে তাদের এ ব্যাপারে বাধ্য করতে হবে। দুঃখের বিষয় সেই বাধাকে দূর করার চেষ্টা এই সরকার করছেন না। যে পেট্রোকেমিকেলস কারখানার কথা বলছেন সেটা হলে হয়ত দেখা যাবে যে খুব কম সংখ্যার শ্রমিক সেখানে কাজ পাবে। জনসাধারণকে নিয়ে আন্দোলন না করে তারা পদযাত্রা শুরু করলেন, মিছিল করে যাবার জন্য তারা হাজার হাজার লোককে জড় করলেন, অসংখ্য গাড়ি এবং বাস নিয়ে তারা যাত্রা শুরু করলেন।

[1-40 — 1-50 P.M.]

এই হচ্ছে আন্দোলনের মানুষ। বেকার সমস্যার সমাধান করতে গেলে একদিকে যে কলকারখানাগুলি আছে সেগুলিকে খোলা রেখে দিয়ে বেপরোয়াভাবে মালিক যাতে ছাঁটাই করে বন্ধ করে না দিতে পারে সেটা দেখতে হবে, আর অপর দিকে নতুন নতুন কলকারখানা স্থাপন করার মধ্য দিয়ে কাজের বাজার সৃষ্টি করতে হবে। কিন্তু বামফ্রন্ট সরকারের এই দিকে কোনও পদক্ষেপ নেওয়ার চেষ্টা আমরা দেখতে পেলাম না। আমরা দেখতে পাচ্ছি তারা মালিকদের কাছে আত্মসমর্পণ করেছেন, মালিকদের বিরুদ্ধে তারা কোনও কড়া ব্যবস্থা নিতে পারছেন না। এর ফলে মালিক শ্রেণী, কলকারখানার মালিক শ্রেণী বুঝে নিয়েছে বামফ্রন্ট

সরকার মুখে বামপন্থী কথা বললেও কার্যত তারা মালিক শ্রেণী যে কাজগুলি করছে সেই কাজের বিরোধী তারা নয়। তাই তারা বেপরোয়াভাবে এই সমস্ত আচরণ করছেন। এমন কি মাল্টি ন্যাশনাল কর্পোরেশনগুলির কাছে তারা আত্মসমর্পণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামীণ ক্ষেতমজুরদের জীবনের অবস্থা সব থেকে করুণ। গ্রামীণ ক্ষেত মজুররা সারা বছর কাজ এবং উপযুক্ত মজুরি পাচ্ছে না। এই উপযুক্ত মজুরি পাওয়ার ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের বাস্তবিক সঠিক কোনও পদক্ষেপ আমরা দেখতে পাইনি এবং রাজ্যপালের ভাষণের মধ্যেও এটা আমরা দেখতে পেলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুঁজিবাদী নিয়মে আজকে সমাজের অভ্যন্তরে সাধারণ মানুষ থেকে শুরু করে উচ্চ স্তর পর্যন্ত, কি প্রশাসনিক কি রাজনৈতিক, সর্বস্তরেই দুর্নীতি বাসা বেঁধেছে। দুর্নীতির বিরুদ্ধে বামফ্রন্ট সরকার কথা বলেন। নিঃসন্দেহে মানুষ মনে করেন যে, বামপন্থী আন্দোলনের সঙ্গে যারা যুক্ত তারা দুর্নীতির বিরুদ্ধে দাঁড়াবেন। কিন্তু বামফ্রন্ট সরকারের বিরুদ্ধেই আজকে দুর্নীতি দেখা যাচ্ছে। আমরা জানি যে, কেন্দ্রের রাজীব গান্ধীর সরকার দুর্নীতিপরায়ণ। বোফর্স, ফেয়ারফ্যাক্স কেলেঙ্কারির কথা সারা দেশের সাধারণ মানুষ জেনেছে এবং রাজীব গান্ধীর সরকার দুর্নীতিপরায়ণ সরকার, এটা সবাই জেনেছে। প্রত্যক্ষ ভাবেই হোক, আর পরোক্ষভাবেই হোক, রাজীব গান্ধী পরিচালিত সরকারের দ্বারাই এই দুর্নীতি সংঘটিত হয়েছে। তার ফলে রাজীব গান্ধীকে পার্লামেন্টে দাঁড়িয়ে বলতে হচ্ছে যে, তার পরিবারের লোকজন এই দুর্নীতির সঙ্গে যুক্ত নন। ভারতবর্ষে একজন প্রধানমন্ত্রীকে পার্লামেন্টে দাঁড়িয়ে এই কথা বলতে হয়েছে। কাজেই তার সম্পর্কে মানুষের মনে সন্দেহ, অবিশ্বাস জেগেছে এবং এটা নিয়ে দেশব্যাপী মানুষের মনে ঘৃণা জন্মেছে। দেশের সাধারণ মানুষ দাবি জানিয়েছে, এর বিরুদ্ধে একটা তদন্ত হোক এবং সত্য প্রকাশিত হোক। পার্লামেন্টের ভিতরেও বিরোধী সদস্যরা যথার্থভাবেই এই দাবি তুলেছিলেন। এত বড় একটা হাজার হাজার কোটি টাকায় দুর্নীতির সঙ্গে ভারতবর্ষের প্রধানমন্ত্রীও জড়িত বলে কথা উঠেছে। একটা উচ্চ পর্যায়ে তদন্তের দাবি উঠেছিল। তারা সঙ্গতভাবেই এই দাবি তুলেছিলেন যে, পার্লামেন্টারি কমিটির মধ্য দিয়ে তদন্ত হোক। সর্বদলীয় কমিটি গঠন করার দাবি ওঠে। রাজীব গান্ধী প্রথমে অস্বীকার করেছিলেন। কিন্তু জনমতের চাপে পড়ে, পার্লামেন্টের বিরোধী সদস্যদের চাপে পড়ে শেষ পর্যন্ত তিনি কমিটি করতে বাধ্য হলেন, যদিও সেখানে বিরোধী সদস্যরা ছিলেন না। রাজীব গান্ধীর কংগ্রেস সরকার দুর্নীতির সঙ্গে যুক্ত—প্রথমে এটা তিনি স্বীকার করতে চান নি, তদন্ত কমিটি গঠন করতে চান নি। কিন্তু জনমতের চাপে পড়ে, পার্লামেন্টের বিরোধীদের চাপে পড়ে শেষ পর্যন্ত বাধ্য হলেন। সেই সত্য প্রকাশিত হয়নি, সত্যকে ধামা চাপা দেওয়া হয়েছে এই তদন্ত কমিটির রিপোর্টে। কিন্তু বামফ্রন্ট সরকার নিজেদের বামপন্থী বলে দাবি করছেন, অথচ এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে দুর্নীতির কথা উঠেছে। গুরুতর দুর্নীতির কথা বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে উঠেছে। বেঙ্গল ল্যাম্পের কথা আপনারা সকলেই জানেন। এই বেঙ্গল ল্যাম্পের ঘটনা নিয়ে সারা পশ্চিমবঙ্গের মানুষের মনে একটা সন্দেহ, অবিশ্বাস দেখা দিয়েছে। দীর্ঘদিন বামপন্থী আন্দোলনের মধ্যে দিয়ে যারা সরকারের এসেছে, তাদের সম্পর্কে এই রকম প্রশ্ন ওঠায় মানুষ ঠিকমতো বিশ্বাস করতে পারছে না। মাননীয় মুখ্যমন্ত্রী এবং তার পুত্রকে নিয়ে প্রশ্ন উঠেছে এবং পি ডবলিউ ডি মিনিস্টার, যতীনবাবুর দপ্তরের নোটের মধ্য দিয়ে এটা প্রকাশিত হয়েছে যে, মুখ্যমন্ত্রী এবং তার ছেলের সুপারিশক্রমে বেঙ্গল ল্যাম্পকে পূর্ত দপ্তর থেকে বেশি করে অর্ডার দেওয়া হয়েছে।

শেষ পর্যন্ত জল এত ঘুলিয়ে গেল যে পরস্পরের বিরুদ্ধে কথা উঠল, সংবাদপত্রে নানান রকমের প্রশ্ন উঠল, নানান তথ্যও প্রকাশিত হতে আরম্ভ হল। মানুষ সত্যটা জানতে পারছেন না। কেউ বলছেন হলেও হতে পারে যা রটে তা বটে হাওয়া না হলে পাতা নড়ে না ইত্যাদি ইত্যাদি। কেউ মনে করছেন এটা সত্য আবার কেউ মনে করছেন এটা অসত্য ফলে একটা সন্দেহ পশ্চিমবঙ্গবাসীর মনে জাগছে। বিশেষ করে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী, যিনি বামপন্থী আন্দোলনের সঙ্গে সুদীর্ঘকাল ধরে যুক্ত তার সম্পর্কে এরকম প্রশ্ন, এরকম সন্দেহ, তার ছেলের সম্পর্কে এরকম প্রশ্ন, এরকম সন্দেহ এই নিয়ে নানান কথা উঠছে। সেখানে বর্ষীয়ান নেতা পূর্তমন্ত্রী যতীনবাবুর নোটের মধ্যে দিয়ে এইসব প্রকাশিত হয়েছে। এর ফলে কার কথাটা সত্য—যতীনবাবুর কথাটা সত্য না, জ্যোতিবাবুর কথাটা সত্য সে প্রশ্ন করছে। এ ক্ষেত্রে রাজীব গান্ধীর কংগ্রেসি সরকার সেখানে সত্যকে ধামা চাপা দেবার জন্য হলেও একটা সংসদীয় কমিটি গঠন করেছিলেন এখানে কি সেটাও করতে পারা যায় না? যারা বামপন্থী, যারা নিজেদের নির্দোষ বলছেন— যে ঘটনার জন্য যতীনবাবুকে পদত্যাগ পর্যন্ত করতে হল সেখানে কি ঐ রকম কিছু একটা কথা যেত না? বামপন্থীরা যে নির্দোষ, তাদের সম্পর্কে যে মিথ্যা সংশয়ের সৃষ্টি হয়েছে, মিথ্যা ধোঁয়াজালের সৃষ্টি হয়েছে সেই সত্যকে প্রকাশিত করবার জন্য কেন এখানে সর্বদলীয় তদন্ত কমিটি করে সত্য উদঘাটন করবার জন্য মুখ্যমন্ত্রী এগিয়ে গেলেন না বা বামফ্রন্ট সরকার এগিয়ে গেলেন না সে প্রশ্ন কিন্তু থেকেই যায়। রাজীব গান্ধীর সরকার সত্যকে ধামা চাপা দেবার জন্য হলেও একটা কিছু করেছিলেন, তাহলে এখানে সেটা কেন হল না এ প্রশ্ন থেকেই যায়। এর পর ট্রাম কোম্পানির কথা। ট্রাম কোম্পানিকে ২ কোটি ১৮ লক্ষ টাকা দেবার যে প্রশ্ন সেটাও একটা বড় প্রশ্ন হয়ে দেখা দিয়েছে। সেখানে গোপনে গোপনে কোর্টের আওতার বাইরে এনে কেন তা দেওয়া হল সে প্রশ্ন উঠেছে। এই টাকা কাকে দেওয়া হয়েছে? দেওয়া হয়েছে একটি ব্রিটিশ কোম্পানিকে। যে ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে বহু ঘৃণার কথা এখানে শোনা যায় সেই বিদেশি কোম্পানিকে কেন গোপনে টাকা পাইয়ে দেওয়া হল সে প্রশ্ন কিন্তু থেকেই যায়। তাহলে এগুলি কি দুর্নীতি হয়? রাজীব গান্ধীর কংগ্রেসি সরকার দুর্নীতি করলে সেটা দুর্নীতি হয় আর আমরা বামপন্থীরা আমাদের সম্পর্কে প্রশ্ন উঠলে সেটা দুর্নীতি নয়—এইরকম যদি ভাবা হয় বা এইভাবে যদি বিচার করা হয় তাহলে সেটা কি সঠিক বিচার হবে? এই যদি হয় তাহলে যে রকম সন্দেহ, যে রকম অবিশ্বাস মানুষের মনে রাজীব গান্ধী সম্পর্কে হয়েছে সেই একই রকম সংশয় ও একই রকম প্রশ্ন কিন্তু থেকে যায় জ্যোতিবাবু সম্পর্কে ও বামপন্থীদের সম্পর্কে। এটা কিন্তু চিৎকার করে চাপা দেওয়া যাবে না। যতীনবাবু মুখ খুলবেন কি খুলবেন না জানি না কিন্তু তিনি মুখ খুললে সত্য উদঘাটিত হবে। তার মুখে কুলুপ আঁটার জন্য অবশ্য আপনারা নানানভাবে চেষ্টা করছেন। এবারে স্যার, আমি শিক্ষার প্রসঙ্গে আসছি। শিক্ষা সংক্রান্ত ব্যাপারে একটা নৈরাজ্যের প্রশ্ন উঠেছে। ওরা অবশ্য বলেন যে শিক্ষার ক্ষেত্রে কোনও নৈরাজ্য নেই, এখানে শিক্ষা ব্যবস্থা চমৎকার ভাবে চলছে। স্যার, এই প্রসঙ্গে আপনাকে বলি, একটু আগেই আমি উল্লেখ করেছি, বিগত ঘূর্ণীঝড়ে সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলে আজ কয়েক মাস হল স্কুলঘরগুলি বিধ্বস্ত হয়ে গেলেও সেগুলি যে কবে সারানো হবে আমরা বুঝতে পারছি না। সেখানে ছাত্রছাত্রীরা পড়াশুনা করতে পারছে না। একদিকে স্কুলঘরগুলির এই অবস্থা অন্য দিকে মাস্টার মহাশয়রা বছরের পর বছর পেনশন পান না, ডিস্ট্রিক্ট

স্কুলবোর্ড দুর্নীতিতে ভরপুর সমস্ত কাগজপত্র চলে গিয়েছে, প্রভিডেন্ট ফান্ডের টাকা পর্যন্ত আত্মসাৎ করা হয়েছে। স্যার, আপনি জানেন, লাহিড়ী কমিশন দীর্ঘদিন তাদের রিপোর্ট সরকারের কাছে দাখিল করেছেন। বিধানসভার অভ্যন্তরে সে সম্পর্কে প্রশ্ন তুলতেও এড়িয়ে যাওয়া হয়। সেই রিপোর্ট প্রকাশিত হচ্ছে না। আমরা কিন্তু জানি স্যার, এই লাহিড়ী কমিশনের রিপোর্টে বহু টাকা পয়সার গরমিলের কথা, দুর্নীতির কথা ইত্যাদি আছে। তাই ওরা যে বলছেন শিক্ষার ক্ষেত্রে সুষ্ঠু ব্যবস্থা করেছেন সেটা সঠিকও নয়, বাস্তবও নয়। বছরের পর বছর মাস্টার তাদের পেনশন পাচ্ছেন না, পেনশন না পেয়ে অনেকে আত্মহত্যা করছেন। তারা পেনশন না পেয়ে আত্মহত্যা করছেন। অফিসে, স্কুল বোর্ডে বিভিন্ন দরজায় দরজায় ঘুরে তাদের জুতোর তলা ক্ষয় হয়ে যাচ্ছে তবুও তারা পেনশন পাচ্ছে না। এই হচ্ছে বাস্তব অবস্থা। আজকে শিক্ষা ব্যবস্থার অবস্থা কি? জাতীয় শিক্ষা নীতির প্রশ্নে কেন্দ্রীয় সরকার যে ফ্যাসিবাদী ব্যবস্থা আনতে চাচ্ছে বামফ্রন্ট সরকার সেটাকে সমর্থন করছেন। আজকে শিক্ষানীতির নামে প্রাইমারি স্কুলগুলিতে কি অবস্থা চলছে? কোনও জায়গায় স্কুল নেই চেয়ার টেবিল আছে, আবার কোনও জায়গায় মাস্টার নেই, চেয়ার টেবিল নেই, স্কুল আছে। এই হচ্ছে গোটা পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থার চেহারা। এই অবস্থার মধ্যে দিয়ে শিক্ষা ব্যবস্থা চলছে। প্রাথমিক স্তরে ক্লাশ ৬ পর্যন্ত কোনও পরীক্ষা ব্যবস্থা নেই। কিন্তু ভর্তি হতে গেলে পরীক্ষা দিতে হচ্ছে। ইংরাজির কথা বললেই আপনাদের গায়ে জ্বালা ধরে। কিন্তু ব্রিটিশ সরকারের ট্রাম কোম্পানিকে কোটি কোটি টাকা পাইয়ে দেবার বেলায় আপনাদের গায়ে জ্বালা ধরে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। রেশনিং ব্যবস্থায় দেখা যাচ্ছে যে আমাদের এখানে নিয়মিত রেশনে খাদ্য সরবরাহ হচ্ছে না। বামফ্রন্ট সরকারের যে খাদ্য নীতিতে দেখা যাচ্ছে যে ধনী চাষী, মিল মালিক, চাল কলের মালিকদের কাছ থেকে লেভি আদায় করার কোনও ব্যবস্থা নেই। অপর দিকে রেশন ব্যবস্থায় নিয়মিত চাল, গম সরবরাহ হচ্ছে না এবং নানা রকম দুর্নীতি এর মধ্যে জড়িয়ে আছে। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এই সরকারের সংগ্রহ এবং সরবরাহ ব্যবস্থার কোনও উল্লেখ নেই। তাই আমি আপনার মাধ্যমে আমাদের মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে সংশোধনী প্রস্তাবগুলি এনেছেন, আমি সেগুলিকে মূল প্রস্তাবের সঙ্গে সংযোজন করার দাবি রেখে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী আতাহার রহমান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৭ তারিখে এই বিধানসভায় মাননীয় রাজ্যপাল আমাদের সামনে একটা বিবৃতি রেখেছেন। এই বিবৃতি পাঠ করার সময়ে আমরা যেটা লক্ষ্য করেছি সেটা হচ্ছে, আমরা জানি সংবিধান অনুযায়ী মাননীয় রাজ্যপাল একটা বিবৃতি পাঠ করে থাকেন। এবারে সেই বিবৃতি পাঠ করার সময়ে তিনি প্রচন্ড বাধার সম্মুখীন হন। এই সম্পর্কে পশ্চিমবঙ্গের আনাচে-কানাচে সাধারণভাবে মানুষের মনে একটা প্রশ্ন জেগেছে যে আমরা যাদের নির্বাচিত করি তারা আমাদের জন্য ভালো কাজ করবে, কিন্তু যে সমস্ত প্রতিনিধি রাজ্যপালের কাগজ ছিঁড়ে দেয়, রাজ্যপালকে কলম দিয়ে খোঁচায়, অশোক স্তম্ভ কেড়ে নেয়, লাইট নিভিয়ে দেয় তাদের দ্বারা আর কি হতে পারে? এবং সাথে সাথে মানুষও উত্তর ঠিক করেছে, যেগুলো হচ্ছে তার অন্যতম কারণ হচ্ছে যে পশ্চিমবাংলায় এমন

একটা পরিবেশ গড়ে উঠেছে, যে পরিবেশে একমাত্র ঐ সমস্ত প্রতিনিধিদের যে গণতান্ত্রিক অধিকার, তাদের নিয়ে আলাপ আলোচনা, যা খুশি করতে পারে, গুন্ডামি করতে পারে, এটা পশ্চিমবাংলার সাধারণ মানুষের কাছে গিয়ে কথা বলতেও পারে না, করতেও পারে না। যার ফলে এরা এখানে এই সমস্ত করে বা বলে যাতে কাগজে ফলাও করে বেরোয়, রেডিওতে প্রচার হয় এবং সাধারণভাবে মানুষের কাছে একটা পাবলিসিটি পাওয়া যায়। এই বক্তব্যের মধ্যে দিয়ে যেটা প্রতিফলিত হয় সেটা গত বছর, অতীতে এই সরকার কি কাজ করেছে, ভবিষ্যতে আমাদের সমস্যাটা কি এবং সেই সব সমস্যা সমাধানের জন্য আমাদের পশ্চিমবঙ্গে সরকার কি দৃষ্টিভঙ্গী গ্রহণ করছেন, এটা আংশিকভাবে পড়ে যাবার তিনি চেষ্টা করেন। আমরা এবারকার যে রাজ্যপালের ভাষণ, সেটা পড়েছি, পড়ে বুঝেছি যে পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থে বামফ্রন্ট সরকার যে সমস্ত কাজগুলো করতে চায়, সেই কাজগুলোর অনেকটাই তিনি তুলে ধরেছেন। তার উদাহরণ হিসাবে বলতে চাই, এই বিধানসভায় দীর্ঘ ১২ বছর ধরে আছি এবং ১২ বছর আগের যে সমস্ত ঘটনা আমরা দেখেছি, একটা গ্রামের দিকে তাকালেই বোঝা যায় যে গ্রামের সাধারণ মানুষ, তার মধ্যে বেশির ভাগ অংশ যারা খেটে খাওয়া মানুষ ক্ষেত মজুর, যাদের কিছু নেই, দেহ যাদের সম্পত্তি, তাদের একটা পরিবর্তন ঘটেছে এই দীর্ঘ ক'বছরের মধ্যে এবং বামফ্রন্ট সরকার এদের অর্থনীতিতে একটা পরিবর্তন নিয়ে এসেছেন। আমরা যেটা আগে দেখতাম, বছরে দু-একমাস তারা কাজ পেত, বাকি সময় তারা দেশ ছেড়ে কোথাও চলে যেত কাজের অনুসন্ধানে। আজকে দেখা যায় আমাদের দেশের ক্ষেত মজুরদের আর গ্রামের বাইরে যেতে হয় না, দেশ ছেড়ে কোথাও চলে যেতে হয় না। তারা একটু ভালো জামা কাপড় পরতে পারে, একটু ভালো খাবার খেতে পান এবং একটু সুষ্ঠুভাবে চলাফেরা করতে পারেন। এই সমস্ত হয়েছে, অর্থনীতিতে একটা সাধারণভাবে পরিবর্তন ঘটেছে। এতে মানুষ ওদের জিজ্ঞাসা করছে, তোমরা তো দীর্ঘদিন দেশ চালালে, আর ওরা তো কিছুদিন চালাচ্ছে, ভারতবর্ষের সংবিধানের মধ্যে থেকে এরা মানুষকে কিছু সুযোগ সুবিধা দিতে পারছে, কিন্তু এই সংবিধানকে সামনে রেখে তোমরা অতীতে দিতে পারোনি শুধু অতীতে নয় বর্তমানেও পশ্চিমবঙ্গ ছাড়া অন্যান্য যে সমস্ত রাজ্যগুলো আছে, যেমন বিহার আছে, ইউ.পি. আছে বা অন্যান্য প্রদেশগুলো আছে, সেই সমস্ত প্রদেশগুলোতে এই সমস্ত সুযোগ সুবিধা নেই, শুধু নেই তা নয়,—গতকাল একটা ঘটনা দেখলাম, আমার কেন্দ্রে কিছু মানুষ জমায়েত হয়েছে, জনৈক অফিসারের দুর্নীতির বিরুদ্ধে মানুষ জমায়েত হয়েছে, তারা পথ সভা করছে, কিছু বলতে পারছে, একজন ক্ষেত মজুর বক্তৃতা করছে দেখলাম। তারা বলার এই অধিকার পেয়েছে। ওখানে প্রায় দেড় হাজার, দু'হাজার ক্ষেত মজুর জমায়েত হয়েছে, একজন অফিসারের বিরুদ্ধে তারা বলতে পারছে, তাদের দাবি তারা তুলে ধরতে পারছে। কিন্তু আমরা রেডিওতে শুনি, খবরের কাগজে দেখি বা আমাদের নেতৃবৃন্দের কাছ থেকে শুনতে পাই যে আমাদেরই মতো ক্ষেত মজুর যারা বিহারে বাস করেন, ইউ পি তে বাস করেন, গুজরাটে বাস করেন বা ভারতবর্ষের কোনও কংগ্রেস শাসিত রাজ্যে বাস করেন, তাদের অবস্থা কি, ক্ষেত মজুররা সেখানে সংগঠিত হতে পারে না, তারা মুখ খুলতে পারে না। তাদের অধিকারের কথা তারা মুখে প্রকাশ করতে পারে না এবং প্রকাশ করতে গেলে, তাদের অধিকারের কথা বলতে গেল, সেই দেশের সরকার, জোতদারের লেঠেল বাহিনী, পুলিশ বাহিনী তাদের উপর আক্রমণ করে পৃথিবী থেকে সরিয়ে দেয়।

আজকে সাধারণ মানুষের এই যে অধিকার এটা প্রসারিত হচ্ছে পশ্চিমবাংলায় শুধু নয়, এর ঢেউটা পড়ছে গোটা ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে। যার ফলে আজকে শাসক গোষ্ঠী, যাদের প্রতিনিধি এখানেও আছেন, তারা ক্ষিপ্ত হচ্ছেন। মাননীয় সদস্য বললেন যে গ্রামের ক্ষেত মজুরের সম্পর্কে বা শিক্ষিত বেকার যুবকদের সম্পর্কে এই সরকার তেমন কি দিতে পেরেছেন? উনি গ্রামে যান কি না জানি না এবং গেলে, সাধারণ মানুষের সঙ্গে মেশেন কি না জানি না, যদি মেশেন তাহলে খুব ভালোভাবে জানেন যে আজকে ক্ষেত মজুরদের কি অবস্থা এবং গত ১০ বছর ১২ বছর আগে আমাদের দেশে কত জন বর্গাতে অধিকার পেয়েছিলেন, সত্ব পেয়েছিলেন কতজন?

[2-00 — 2-10 P.M.]

সরকারি হিসাব অনুযায়ী ১৪/১৫ লক্ষ কৃষক পরিবার বর্গায় জমির অধিকার পেয়েছেন। তারা নিজেরা চাষবাস করে ফসল উৎপাদন করছেন, ভোগ করছেন। এই সরকার প্রতিষ্ঠিত হবার পূর্বে জোতদার, জমিদাররা যে সমস্ত জমি লুকিয়ে রেখেছিল সে সমস্ত জমি এই সরকার আসার পর সরকারে ন্যস্ত হয়েছে। সরকার সেই সমস্ত জমি উদ্ধার করে সাধারণ মানুষ, ক্ষেতমজুর, গরিব মানুষদের মধ্যে বণ্টন করেছেন। ফলে রাজ্যের গ্রামীণ অর্থনীতিতে একটা পরিবর্তন এসেছে। অতীতে আমাদের রাজ্যে সেচের ব্যবস্থা প্রায় ছিল না বললেই চলে, বিদ্যুতের ব্যবস্থা ছিল না বললেই চলে। বর্তমানে সেচ এবং বিদ্যুৎ ব্যবস্থার ফলে অতীতে যে জমিতে একটা ফসলও হত না সে-জমিতে আজকে তিনটে ফসল হচ্ছে। গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হয়েছে, ফলে গ্রামাঞ্চলেও ছোট ছোট কারখানা গড়ে উঠেছে। স্বাভাবিক ভাবেই গ্রামীণ অর্থনীতির পরিবর্তন ঘটছে। ওরা আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলার কথা বারবার বলবার চেষ্টা করেন। আইন-শৃঙ্খলা কারা ভাঙার চেষ্টা করছে তা তো আমরা দেখতেই পাচ্ছি। কিছু দিন আগে আমাদের মুর্শিদাবাদ জেলায় দেখেছি এবং কদিন আগে হাওড়া পৌরসভার নির্বাচনেও দেখলাম। হাওড়া পৌর নির্বাচনে ওরা নিজেরাই মারামারি করল, খুনোখুনি করল। মুর্শিদাবাদ জেলায় আমরা দেখেছি আইন-শৃঙ্খলার অবনতি ঘটাবার প্রয়াসে ওরা গ্রামের সাধারণ মানুষদের সহযোগিতা লাভ করতে পারে নি। ওরা গোলমাল লাগিয়ে বন্দুক, পাইপ-গান বোমা মেরেও যখন জনসমর্থন পান না তখন নিজেদের মধ্যে খুনোখুনি করেন এবং পরিশেষে আইন-শৃঙ্খলার প্রশ্ন তোলেন। এই প্রসঙ্গে আমি মুর্শিদাবাদ, নদীয়া এবং মালদহ জেলার একটা ঘটনার কথা এখানে উল্লেখ করতে চাই। ঘটনাটির বিষয়ে এখানে অনেক বার উল্লেখ করা হয়েছে। ঘটনাটি মুর্শিদাবাদের কাটরা মসজিদের ঘটনা। ঐ ঘটনার পরিপ্রেক্ষিত আমাদের কাছে একটা হ্যান্ড বিল এসেছে। সেখানে ১৩/১৪ জন মানুষ খুন হয়ে গেছে এবং ১৪/১৫ জন মানুষের এখনও কোনও খবর পাওয়া যাচ্ছে না। আমি মুর্শিদাবাদের ছেলে, আমি জানি মুর্শিদাবাদ শহরের কয়েক শো মসজিদ আছে এবং যার বেশিরভাগই পরিত্যক্ত অবস্থায় পড়ে আছে, কেউ সেগুলি ব্যবহার করে না। আর কাটরা মসজিদটিকে কেন্দ্রীয় সরকার মুসলিম ইতিহাস রক্ষার উদ্দেশ্যে অধিগ্রহণ করেছেন এবং সেটিকে মোটামুটি রক্ষণাবেক্ষণ করা হচ্ছে। সেখানে হঠাৎ আমাদের মাননীয় সদস্য হাসানুজ্জমান সাহেবের উদ্যোগে মুর্শিদাবাদে কয়েক শো মসজিদ রয়েছে যেগুলিতে কুকুর থাকে, গরু থাকে, ছাগল থাকে, শুয়োর থাকে, যেগুলিতে নানান অসামাজিক কাজকর্ম হয় সেগুলিকে বাদ

দিয়ে— যে মসজিদটি সরকার রক্ষণাবেক্ষণ করছেন, যেটিকে সরকার মর্যাদা দিচ্ছেন, পৃথিবীর মানুষ যেটিতে মুসলিম ইতিহাস দেখতে আসছেন, সেটির পিছনে লাগা হল। তিনি ওখানে কয়েক হাজার লোককে জমায়েত করলেন। অথচ তারা রাইটার্স বিল্ডিং-এ বসে প্রতিশ্রুতি দিয়েছিলেন—আমরা ওখানে যাব না, বহরমপুর শহরে আমাদের জমায়েত হবে। কার্যত কয়েক হাজার মানুষকে সেখানে নিয়ে গিয়ে জমা করা হল। নেতারা কেউ গেলেন না, সাধারণ মানুষদের ওখানে পাঠিয়ে দিলেন। তাদের বললেন—ওখানে গিয়ে শহীদ হলে বেহেস্তের দরজা খুলে যাবে, আর কোনও পরিশ্রম করতে হবে না। এখানে হাসানুজ্জামান সাহেব অনেক কথা বললেন, অথচ ওখানে তিনি মিছিলের সামনে গেলেন না, মানুষ জনকে নিয়ন্ত্রণ করলেন না, খোলা ময়দানে তাদের ছেড়ে দিলেন, কিছু গুন্ডার হাতে নেতৃত্ব ছেড়ে দিলেন। তারা মানুষগুলোকে নিয়ে গিয়ে খুন করল, শেষ করল। তারপর গোটা রাজ্য জুড়ে, দেশ জুড়ে অপপ্রচার চলল। মুর্শিদাবাদে মুসলমান সম্প্রদায়ের বাস বেশি তাই সেখানেই এই জিনিস করা হল। এখানে ৫৭ ভাগ মুসলমান মানুষ বসবাস করে আর বাকি অন্য সম্প্রদায়ের মানুষ থাকে। ফলে অতি সহজেই মুসলমানদের উত্যক্ত করা যায়। আমরা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যখন বলতে গেলাম তখন আমাদের সঙ্গে কোনও কথা না বলে নির্বিবাদে মানুষগুলিকে খুন করে দিল। কাদের দিয়ে? ঐ রিফিউজিদের দিয়ে। একদিকে মুসলমান আর অন্য দিকে রিফিউজি অর্থাৎ হিন্দু। ব্যাপক গোলমাল বাধিয়ে দিল। আমরা, বামফ্রন্টের বিভিন্ন দল যারা ছিলাম তারা সকলে মিলে সাধারণ মানুষকে সংগঠিত করতে পেরেছিলাম যার পরিপ্রেক্ষিতে ঐ পরিবেশটিকে আমরা দূরে সরিয়ে দিতে পেরেছি এবং সমস্ত সাধারণ মানুষকে আমরা গণতান্ত্রিক মঞ্চে হাজির করতে পেরেছি। এই দেখেই ওনারা ফিউজ হয়ে গেছেন। ওনারা বহু চেষ্টা করেছেন কিন্তু আর জমায়েত করতে পারে নি। এখন এসে উনি গরম গরম বক্তৃতা দিচ্ছেন। এবার উনি ধনীরামপুরের মসজিদ নিয়ে লেগে পড়েছেন। এই মসজিদ নিয়ে একজন অফিসার এসে রিপোর্ট করলেন যে এটার নতুন কনস্ট্রাকশন হচ্ছে, এই জায়গাটি পি.ডব্লু.ডির জায়গা। ডি এম নির্দেশ দিলেন মাপজোপ কর, মসজিদের গায়ে কেউ হাত দেবে না। এখন ওনার দলের পক্ষ থেকে হ্যান্ড বিল ছড়ানো হচ্ছে যে ডি এম মসজিদটিকে ভেঙে দিতে বলেছে। এই কথা বলে ঐ এলাকার মানুষগুলিকে খেপানো হচ্ছে। আমি এই বিধানসভায় বারবার উল্লেখ করেছি যে ঐ এলাকাটি হচ্ছে সীমান্ত এলাকা, প্রচুর উদ্বাস্তু লোকের বসবাস। এছাড়া মুসলমানরাও বসবাস করে। ওখানে দীর্ঘদিন ধরে দাঙ্গা লাগাবার চেষ্টা করছেন প্রতিক্রিয়াশীল শক্তি, ঐ মুসলিম লীগ আর বিশ্ব-হিন্দু পরিষদের লোকেরা। আমরা এর মোকাবিলা করছি। আমরা সেখানকার মানুষকে শান্তিতে রাখতে পেরেছি, সেখানে ফিরিয়ে আনতে পেরেছি, এটা শান্তির পরিবেশ সৃষ্টি করতে পেরেছি। কিন্তু ওরা ক্ষুন্ন করার চেষ্টা করছে। গোটা এলাকায় হ্যান্ড বিল দিয়ে প্রচার করে বেড়াচ্ছে যে বামফ্রন্ট সরকার ঐ মসজিদটিকে ভেঙে দেওয়ার ষড়যন্ত্র করছে। ধর্মই মানুষের দুর্বল জায়গা। যখন কোথাও কিছু করা যায় না, তখন ধর্মকেই আঘাত করে। আমি আগেই বলেছিলাম যে মালদা, মুর্শিদাবাদ এবং নদীয়া জেলার একটা বিরাট অংশ যেহেতু মুসলমান বেশি সেহেতু সেখানে অতি সহজেই দাঙ্গা লাগিয়ে দেওয়া যায়। আর অন্য জায়গায় যেখানে হিন্দু সংখ্যা বেশি সেখানেও যদি দাঙ্গা লাগিয়ে দিতে পারা যায় তাহলে গোটা পশ্চিমবাংলায় গোলমাল লেগে গেলে ওরা লুটেপুটে খাবে। যাইহোক, সেই উদ্দেশ্যে ব্যর্থ করে দিতে পেরেছি এবং ভবিষ্যতেও ব্যর্থ

করে দিতে পারব বলে আশা করছি। তারপর শিক্ষা ব্যবস্থার উপর বললেন। আমি মাননীয়

[2-10 — 4-00 P.M. (including adjournment)]

সদস্যকে জিজ্ঞাসা করছি, জ্যোতি বসু প্রধানমন্ত্রী নন, এখানকার সদস্যরা কেউ এম পি নন, যারা মন্ত্রী তারা কেউ কেন্দ্রীয় মন্ত্রী নন। আমরা পশ্চিমবাংলার এম এল এ এই কথাটা মনে রাখা দরকার। ভারতবর্ষের মধ্যে থেকে একা পশ্চিমবাংলা আলাদা সংবিধান রচনা করতে পারে না। গোটা ভারতবর্ষের ক্ষেত্রে যে সংবিধান রচনা করা হয়েছে সেই সংবিধানের আওতায় থেকে গোটা পশ্চিমবাংলাকে পরিচালনা করতে হয়। আমাদের দেশে আজ থেকে ১২ বছর আগে মাননীয় সদস্য কি বলতে পারবেন রাত্রিবেলায় পড়াশুনার স্কুল যা এখন চলছে তখন কটা চলেছে? বলতে পারবেন না। কিন্তু আজকে তার সংখ্যা বলা যাবে। ১৯৭৭ সালের আগে গোটা পশ্চিমবাংলায় প্রাইমারি স্কুলের সংখ্যা কত ছিল? বলতে পারবেন না, কিন্তু আজকে তা বলা যাবে। তেমনি হাইস্কুল, কলেজ এবং ইউনিভার্সিটির সংখ্যা যা ছিল তার থেকে এখন বৃদ্ধি পেয়েছে। ১৯৭১-৭২ সাল থেকে ১৯৭৭ সালের আগে পর্যন্ত পরীক্ষা বলতে আদৌ কোনও জিনিস ছিল? এর আগে কোনও অবস্থা ছিল কি? পরীক্ষার ব্যবস্থা কবে হবে বা পরীক্ষা হলেও তার রেজাল্ট বেরোবে জানতেন? গণ টোকাটুকি হত, এ সবের কোনও ব্যবস্থা ছিল না। এখন বলতে হয় তাই বলতে হবে। যা খুশি বলে যাবেন যেহেতু গণতান্ত্রিক অধিকার আছে। পশ্চিমবঙ্গ সরকার পশ্চিমবাংলার কত টাকা খরচ করছেন? বাজেটে ৪ ভাগের এক ভাগ খরচ করছেন, আর দিল্লির সরকার কত খরচ করছেন জানেন? মাথা পিছু এক টাকারও কম। পশ্চিমবাংলায় আগে স্কুল ছিল না, রাত্রের স্কুল ছিল না, কলেজ এবং ইউনিভার্সিটির সংখ্যা কম ছিল, বাড়ল তো, আমরা তো বলতে পারি না যে, রাতারাতি সব করে দাও ৫টা আছে ৫০টা করে দাও। এগুলি তো ভারতবর্ষের সংবিধান থেকে বিচ্ছিন্ন নয়। পয়সা কোথায়? আসুন না, আমরা একসঙ্গে দাবি করি, বলি টাকা দাও। তা তো বললেন না, বললেন কি? রাজ্যপালকে যে অপমান করা হয়েছে তাতে কংগ্রেসিরা যত বড় অন্যান্য করেছে, অশোক স্তম্ভ তুলে নিয়ে যাবার চেষ্টা করার তাকে বাধা দেওয়ার বামফ্রন্ট সরকারের সদস্যরা ততখানি অন্যায় করেছে। ওর মুখে ঐ কংগ্রেসেরই কথার প্রতিধ্বনি হচ্ছে। সুতরাং রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরেশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব এসেছে সেটাকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে দু-একটা কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে আগামীদিনে আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কিভাবে পশ্চিমবঙ্গের জনমুখি কার্যকলাপ এবং উন্নয়নমুখি কার্যকলাপকে রূপায়িত করবে এবং অর্থনীতিকে কোনও দিকে এগিয়ে নিয়ে যাবে সেসব কথা আছে। ২৭শে ফেব্রুয়ারি মহামান্য রাজ্যপাল এখানে ভাষণ দিতে এসেছিলেন সেই সময়েতে কংগ্রেস বন্ধুর যে আচরণের নজির রেখে গেলেন পাশাপাশি ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে সে রকম নক্কারজনক ইতিহাস সৃষ্টি হয়নি। আজকে কংগ্রেসি বন্ধুর এখানে নেই। তারা যদি গণতন্ত্রে এবং সমাজতন্ত্রে বিশ্বাস করেন তাহলে তাদের এখানে আসা উচিত। রাজ্যপালের ভাষণের সময়ে তারা যে রকম নক্কারজনকভাবে চিৎকার করছিলেন

তা না করে তারা বিতর্কের সময়ে কথা বলে বা যেখানে যেখানে ভুল ত্রুটি আছে সেগুলি বলতে পারতেন। তারা এখন থেকে বেরিয়ে যাওয়ার পরেও গন্ডগোলের সৃষ্টি করে চলেছেন। এখন তারা দিল্লিতে ধর্না দিতে রাজীব গান্ধীর কাছে ধর্না দিতে যাচ্ছেন। সংসদীয় কংগ্রেস পার্টি বিশ্বাসী। আমরা জানি, আমাদের রুলসে আছে কোনও দুর্নীতি, অশিষ্টাচার করলে রুলসে আমরা দাবি করি যে, কর্পোরেশন পানিশমেন্ট হওয়া দরকার। কারণ এই বিধানসভায় গণতান্ত্রিক বিরোধী দল হিসাবে তাদেরও একটা ভুমিকা আছে। আমাদের সরকার বিভিন্ন উন্নয়নমূলক কাজ যা করে চলেছেন তাতে ত্রটিবিচ্যুতি থাকতেই পারে। সেক্ষেত্রে গণতান্ত্রিক উপায় সমালোচনার মাধ্যমে সরকারকে সঠিক পথে নেওয়া যায়। শচীনবাবু কংগ্রেসের কয়েকজন সদস্যের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের দাবি করেছেন। সেক্ষেত্রে তারা আসুন, ক্ষমা প্রার্থনা করুন এবং আমরা এখান থেকে গণতন্ত্র, সমাজতন্ত্র, ধর্মনিরপেক্ষতার স্বপক্ষে প্রস্তাব পাশ করি। মনে হয় তাহলে আমরা আবার বিধানসভার মর্যাদাকে নিয়ে যেতে পারব। আজকে সারা ভারতবর্ষে যে বিচ্ছিন্নতাবাদ এবং সাম্প্রতিক শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে তার পরিণতি হচ্ছে হিল কাউন্সিল। চিফ মিনিস্টার বলেছেন যে, হিল কাউন্সিল গঠিত হবার পর সেখানে পঁচাত্তরটি হিংসাত্মক ঘটনা ঘটেছে এবং ১৯টি প্রাণহানী ঘটেছে। হিল কাউন্সিল গঠিত হবার পূর্বে সুভাষ ঘিসিং-এর দিল্লি যাতায়াত ছিল এবং হিল কাউন্সিল গঠিত হবার পর সুভাষ ঘিসিং চাইছেন না পশ্চিমবঙ্গের সঙ্গে থাকতে। আজকে তারা আর হিল কাউন্সিলে সন্তুষ্ট নন। আমার এলাকা করণদীঘির পাশেই বিহার রাজ্য। সলোমন রুসদির 'দি স্যাটানিক ভার্সেস' কে কেন্দ্র করে সেখানকার একটি হাটে প্রায় পঞ্চাশ হাজার মুসলিমকে জমায়েত করা হল! জায়গাটার নাম মল্লিকপুর। সেখানকার হাটের ইজারাদার, যিনি একজন কংগ্রেস পার্টির সমর্থক, তিনি এই উস্কানির আয়োজন করেছিলেন। আমার এলাকার মুসলিম লিগও এই ব্যাপারে উস্কানি দিচ্ছে। এই যে সাম্প্রদায়িক শক্তি, আজকে এরা কোথায় দাঁড়িয়ে আছে! একদিকে বলা হচ্ছে 'গরিবী হঠাও' ; ৫০০ কোটি টাকা ব্যয়ে প্রতি পরিবারের একজনকে চাকরি দেবার মিথ্যা প্রতিশ্রুতি দেওয়া হচ্ছে, অপর দিকে কংগ্রেস সদস্যরা বিধানসভায় রাজ্যপালকে নিগৃহীত করছেন। এটা চলতে পারে না। বিধানসভার মর্যাদা রক্ষার ক্ষেত্রে যেমন সরকার পক্ষের দায়িত্ব আছে, তেমনি বিরোধী দলেরও দায়িত্ব আছে। তার উপর তাদের যা দায়িত্ব আছে সেটা হল, সরকারের ত্রুটিগুলি বাজেট অধিবেশনে তুলে ধরে গঠনমূলক সমালোচনার মাধ্যমে সরকারকে সঠিক পথে পরিচালিত করা। আমাদের যা কিছু ভুলত্রুটি আছে সেটা আমরা বাজেট আলোচনা কালে বলব। রাজ্যে বন্যা এবং সাইক্লোন প্রচুর ক্ষতি হয়েছে, কিন্তু তার মধ্যেও ১৯৮৮ সালে হিল কাউন্সিল গঠন এবং প্রাকৃতিক দুর্যোগের মোকাবিলা এই দুটি মহৎ কাজ হয়েছে। ভূমির স্বত্বাধিকারীদের পাট্টা দেবার ব্যবস্থা হয়েছে। এরমধ্যে যদি কোনও ভুলত্রুটি থেকে থাকে, গণতান্ত্রিক উপায়ে তার সমালোচনা করুন। তবে আমরা পশ্চিমবঙ্গকে সমাজতন্ত্রের পথে এগিয়ে নিয়ে যাব, এই বলে রাজ্যপালের ভাষণের উপর যে প্রস্তাব তাকে সমর্থন করে শেষ করছি।

(After Adjournment)

[4-00 — 4-10 P.M.]

আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণের উদ্দেশ্যে নিবেদন করব। মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে আমি তা সমর্থন করছি। মাননীয় রাজ্যপাল যখন ভাষণ দিচ্ছিলেন তখন কি ঘটনা ঘটেছিল তা মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন এবং হাউসের সকল সদস্যই জানেন। এক অদ্ভুত কুরুচিপূর্ণ আচরণ কংগ্রেস বেঞ্চের বিধায়কদের তরফ থেকে করা হয়েছিল। শুধু কুরুচিপূর্ণ আচরণই নয় এমন একটা অবস্থার সৃষ্টি করলেন যাতে রাজ্যপালকে শারীরিকভাবে নিগৃহীত হতে হয়। মাননীয় সদস্যগণ এবং আপনি এটা দেখেছেন এবং জানেন। ওরা আবার সংসদীয় গণতন্ত্রের কথা বলেন! ওরা আবার আমাদের দিকে অঙ্গুলি নির্দেশ করে বলে থাকে যে আমরা নাকি সংসদীয় গণতন্ত্র চাই না। এই সংসদীয় গণতন্ত্রের ধারক এবং বাহক বলে নিজেদের যারা দাবি করেন তাদের তরফ থেকে সংসদীয় গণতন্ত্রকে হত্যা করে তাকে প্রহসনে পরিণত করার একটা দৃষ্টান্ত তারা রেখে গেলেন। গোটা ভারতবর্ষে কি হচ্ছে না হচ্ছে তা আমি বলতে চাই না, ওই আচরণের মাধ্যমে তারা একটা নিদর্শন রেখে গেলেন। এই সভার একজন সদস্য হিসাবে আমি এর তীব্র নিন্দা করছি, যদিও এই কথা বলার অপেক্ষা রাখে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে বিগত বছরে, শুধু বিগত বছরের নয় বামফ্রন্ট সরকারের আমলে সাফল্য এবং তার খতিয়ান তুলে ধরা হয়েছে। আবার কিছু কিছু ক্ষেত্রে যে অসাফল্য হয় নি তা নয়। আমাদের তরফ থেকে এবং সরকারের তরফ থেকে সেটা সুধরে নেবার চেষ্টা করা হয়েছে। আমরা চেষ্টা করেছি, কিন্তু তা পারিনি। কিন্তু যা অগ্রগতি এবং সাফল্য এসেছে এটা যথেষ্ট ভালো। যে প্রতিকূল অবস্থার মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারকে রাজত্ব চালাতে হচ্ছে সেই দিকটা যদি বিচার বিবেচনার মধ্যে নেওয়া হয় তাহলে এই কথা কেউ অস্বীকার করতে পারবে না, এমন কি বামফ্রন্ট যারা শত্রু তাদের পক্ষেও অস্বীকার করার উপায় নেই যে এই অগ্রগতি উল্লেখযোগ্য, এই সাফল্য উল্লেখযোগ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে অসাফল্য এই অসাফল্যের উৎস যদি খোঁজা যায় তাহলে দুটি দিক চোখে পড়বে। একটা হচ্ছে মূল যে সমস্যা সেই সমস্যা সমাধানের ক্ষেত্রে সর্বভারতীয় পলিসি এবং কেন্দ্রীয় সরকারের পলিসি নির্ভর করছে। যে সমস্ত উন্নয়নমূলক কাজগুলি রয়েছে সেই গুলি করার ক্ষেত্রে যে সমস্যা তা দূর করতে পুঁজিবাদী এবং ধনতান্ত্রিক ব্যবস্থার পরিবর্তন দরকার এবং সমাজতন্ত্রের দিকে এগিয়ে যাওয়া দরকার। সেই জন্য আইনসভার ভেতরে এবং বাইরে আন্দোলন গোড়ে তোলা দরকার। সংবিধান অনুযায়ী সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। তার উপর কেন্দ্রীয় সরকারের যে প্রবণতা আমরা লক্ষ্য করছি, স্বৈরতান্ত্রিক যে প্রবণতা লক্ষ্য করছি তাতে আমাদের অধিকার আরও সংকুচিত করা হচ্ছে। শুধু তাই নয় সংবিধানগত যে অধিকার দেওয়া হয়েছিল সেই অধিকারগুলি সংকুচিত করার প্রবণতা আজকে কেন্দ্রীয় সরকারের মধ্যে বড় হয়ে উঠেছে। এমন কি কঙ্কারেন্ট লিস্টে যে সমস্ত বিষয়গুলি আছে সেইগুলিকে আবার সেন্ট্রাল লিস্টে আনার একটা চেষ্টা চলছে। সারকারিয়া কমিশনে এইসব ব্যাপার নিয়ে আলোচিত হয়েছে, কিন্তু সারকারিয়া কমিশনের রিপোর্টকে অগ্রাহ্য করে স্টেট সাবজেক্টসগুলিকে কারেন্ট লিস্টে নেবার একটা চক্রান্ত চলছে। এমন কি সরকারের অ্যাডমিনিস্ট্রেটিভ বিষয় যেগুলি আছে, সেইগুলিকে নস্যাৎ করে দেবার জন্য কেন্দ্রীয় সরকারের একটা চেষ্টা বিভিন্ন দিক থেকে চলছে। এছাড়া আরও একটা দিক আছে—দিকটা হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটিভের ব্যবস্থাপনার কাজের দিক, সেখানে স্টেট গভর্নমেন্ট যে স্টেট সাবজেক্টস নিয়ে তাদের ইচ্ছামতো

[4-10 — 4-20 P.M.]

চিন্তা ধারায় এগুবে, কাজ করবে সেই পথেও অ্যাডমিনিস্ট্রেটিভ পলিসি মারফৎ কেন্দ্রীয় সরকার বারবার সেইগুলিকে স্তব্ধ করে দিচ্ছে, এগুতে দিচ্ছে না। এই রকম একটা প্রতিবন্ধকতার মধ্যে দিয়ে বিশেষ করে বামফ্রন্ট সরকারকে চলতে হচ্ছে। এছাড়া কিছু কথা আছে সেটা হচ্ছে বামফ্রন্ট সরকারকে অর্থনীতির দিক থেকে চেপে ধরা হচ্ছে, যাকে এক কথায় বলা যায় ভাতে মারার পলিসি। আজকে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে অর্থনৈতিক দিক থেকে নানাভবে জব্দ করার একটা পলিসি তারা গ্রহণ করে চলেছেন। তার ফলে দেখা যাচ্ছে তাদের মধ্যে বিমাতৃসুলভ মনোভাবটা দিনের পর দিন স্পষ্ট হয়ে উঠছে ; এবং সেই অবস্থাটাই চলছে। এছাড়া দ্বিতীয় দিকের যেটা আসল কথা, সেটা হচ্ছে বামফ্রন্ট সরকার বা তার যে মন্ত্রিসভা সেই মন্ত্রিসভার সদিচ্ছাই বড় কথা নয়, বা সদিচ্ছাই শেষ নয়। সাধারণ মানুষের পাশে দাঁড়ানোর জন্য মন্ত্রী সভার যে বহু পরিকাঠামো রয়েছে আমলাতান্ত্রিক ব্যবস্থা থেকে আরম্ভ করে আরও অনেক যে ব্যবস্থা আছে সেখানে বামফ্রন্টের যা মনোভাব শুধু সেটা দেখাই ঠিক নয়, সেখানে অনেক জায়গায় দেখেছি বামপন্থীর দুর্নীতির বাসা বেঁধে রয়েছে, সেগুলি নিশ্চয় মন্ত্রিসভার তরফ থেকে বামফ্রন্টের তরফ থেকে স্বভাবতই দূর করার একটা চেষ্টা চলছে কিন্তু সেগুলি অনেক জায়গায় থেকেও যাচ্ছে। যার ফলে আমাদের বিভিন্ন দিকের যে অগ্রগতি অনেকখানি খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে, ঠিক ঠিকভাবে সেইগুলি হচ্ছে না। সেইগুলির অগ্রগতি বারবার ব্যাহত হচ্ছে। মাননীয় স্পিকার মহাশয়, এই কথা নতুন নয় যে বামফ্রন্ট সরকার সব সময় কল্যাণমুখি চিন্তাধারায় এগুবার চেষ্টা করেছেন, আর সেইজন্যই তারা ক্ষমতার বিকেন্দ্রীয়করণের দিকে এগুবার চেষ্টা করেছেন। আমাদের ক্ষমতার বিকেন্দ্রীয়করণের যে মাধ্যম সেটা মিউনিসিপ্যালিটি এবং পঞ্চায়েত দখল করেছে। এবং তাতে করে সাধারণ মানুষের যে কাজ সেটা অনেক বেশি করে হচ্ছে। কংগ্রেসি আমলে এই পঞ্চায়েতি ব্যবস্থা তো কিছুই ছিল না, তখন যা উন্নয়নমূলক কাজ হত, এখন তার চেয়ে অনেক বেশি হচ্ছে পঞ্চায়েত মারফৎ, বাংলাদেশের গ্রামীণ সমাজের ক্ষেত্রে এবং পৌর প্রতিষ্ঠানের ক্ষেত্রে। কিন্তু সঙ্গে সঙ্গে আমাদের একটা সতর্ক দৃষ্টি রাখতে হবে বাংলার যে গ্রামীণ কৃষি অর্থনীতি আছে, সেখানে পুঁজিবাদী ব্যবস্থার প্রসার হওয়ার ফলে বিশেষত অন্য রকমের বড় ক্ষমতার কাঠামোর মধ্যে একটা জায়গা ধরে থাকার জন্য যারা গ্রামের কায়েমী স্বার্থের লোক মধ্যবিত্ত ও নিম্ন মধ্যবিত্ত শ্রেণীর তারা বিভিন্ন গ্রামীণ সমস্যার মধ্যে গড়ে উঠছে। যারা আগের আমলে পঞ্চায়েতকে দখল করে থাকত তারা পরবর্তীকালে পঞ্চায়েত থেকে, সরে গিয়েছে। কিন্তু আবার তারা নতুন কায়দায় পঞ্চায়েতকে ধরে নিজেদের কায়েমী স্বার্থকে বাঁচিয়ে রাখার জন্য চেষ্টা করছে, বামফ্রন্টের শরিকদলের ছত্র ছায়ায় আসার চেষ্টা করছে। বামফ্রন্টের শরিকদল যারা আছেন তারা সে সম্বন্ধে সজাগ সতর্ক আছেন এবং সব সময় তাদের সতর্ক থাকতে হবে যাতে ঐ ধরনের কায়েমী স্বার্থের দল আসতে না পারে এবং তা হলে জনসাধারণের কাছে বামফ্রন্ট সরকারের যে ভাবমূর্তি আছে সেই ভাবমূর্তিকে আরও উজ্জ্বল করতে পারব, কায়েমী স্বার্থকে আরও বিচ্ছিন্ন করতে পারব এবং কংগ্রেসকেও বিচ্ছিন্ন করতে পারব। শহরাঞ্চলের সম্বন্ধে একটি কথা, আমি আপনার মাধ্যমে আমাদের নিজেদের উদ্দেশ্যে সেই কথা বলছি। মিঃ স্পিকার, স্যার, বলার অনেক কিছু ছিল, কিন্তু সেই বলা থেকে আমি বিরত থাকছি হাউসের অবস্থার দিকে তাকিয়ে যেখানে অপোজিশন কেউ নেই। সুতরাং

আমাদের কথা হচ্ছে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে আমাদের এই রাজ্যের জনসাধারণের উপর যে সমস্ত অবিচার নেমে এসেছে, পুঁজিবাদী সংকট ক্রমাগত বেড়ে যাওয়ার ফলে গণতান্ত্রিক অধিকারের উপর যে আক্রমণ চলছে, এমনকি প্রগতিশীল রাজ্যগুলির উপর যে আক্রমণগুলি চলছে, বামফ্রন্ট সরকারের উপর যে আক্রমণ চলছে সেই আক্রমণকে প্রতিহত করার জন্য জনসাধারণের মধ্যে আরও ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তোলার দিকে এগিয়ে যেতে হবে, রাজনৈতিক সচেতন গড়ে তোলার দিকে এগোতে হবে। সেটা এক্সট্রা-পার্লামেন্টারি কাজের মধ্যে পড়ছে। ঠিক তেমনি বিধানসভার মধ্যে একটা ঐক্যবদ্ধ অপোজিশন গড়ার দিকে এগোতে হবে এবং বামফ্রন্টের ভেতর ঐক্য আরও সুদৃঢ় করতে হবে এই কথা বলে এখানেই আমার বক্তব্য শেষ করছি এবং ধন্যবাদসূচক প্রস্তাবকে আমি আবার সমর্থন করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের বক্তৃতার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এখানে উপস্থাপিত হয়েছে সমর্থিত হয়েছে আমি সেটাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। আমাদের যেসব বক্তব্য রাখা হয়েছে রাজ্যপালের ভাষণের আমি তার পুনরুল্লেখ বিশেষ কিছু করতে চাই না, আমাদের এখান থেকে অনেকে বলেছেন, সেইসব বিষয়ে মুখ্য কথাগুলি তুলে ধরেছেন, কাজেই সেটাই যথেষ্ট বলে আমি মনে করি। আর বিশেষ কোনও বিষয়ের উপর যদি বক্তব্য থাকে তাহলে এটা বাজেট অধিবেশন আরও অনেক সুযোগ থাকবে সেখানে সেই সব উত্তর দেওয়া যেতে পারে। আমার প্রথমে মনে হচ্ছে আমাদের ইন্দিরা কংগ্রেসের যে বিরোধী সদস্যরা তারা এখানে উপস্থিত নেই কেন? সমস্ত কিছু পড়ে বা দেখে যা হচ্ছে কংগ্রেস সম্বন্ধে আমার ধারণা হয়েছে যে ওরা কত বড় যে অপরাধ করেছেন, অমার্জনীয় অপরাধ রাজ্যপালের উপর করেছেন এটা ওরা নিজেরা বুঝেছেন যে খুব বাড়াবাড়ি হয়ে গেছে, সেজন্য লোকের দৃষ্টি অন্য দিকে ফিরিয়ে দেবার জন্য ওরা এখান থেকে ঠিক করলেন যে আমরা আসব না। তবে সঠিক বলতে পারলেন না প্রথম দিন এখানে অধিবেশনে যোগ দেবেন কিনা। তারা অপেক্ষা করলেন, হাওড়ার নির্বাচনের কি ফলাফল হয় সেটার দিকে তাকিয়ে থাকলেন। যেদিন হাওড়ায় নির্বাচন হল তার পরের দিন ঠিক করলেন এখানে আসবেন সঠিক ঘোষণা করবেন মিটিং করে। আমি দেখলাম তারা অপেক্ষা করলেন হাওড়ার নির্বাচনে কি হয়। যদি জিতে যেতেন তাহলে নিশ্চয়ই আসতেন এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু ফলাফল দেখে তারা বুঝলেন যে জিতবার কোনও আশা আর নেই। চার বছর আগে যখন নির্বাচন হয় তখন তাদের যে অবস্থা ছিল তার থেকে অনেক অনেক অংশে খারাপ হয়েছে এবং এবারে হাওড়ায় তাদের পরাজয় ঘটেছে। কাজেই মানুষকে যাতে এখন অন্যদিকে পরিচালিত করা যায় তার জন্য নানারকম কথাবার্তা বলছেন। কি বললেন, না, আমরা দিল্লি চলে যাব—দেখি রাজীব দাদা কি বলেন। অর্থাৎ প্রধানমন্ত্রীর উপদেশ চাইবে। অমি এসব কথা কাগজে দেখেছি। স্পিকার মহাশয়, আপনার কাছে তারা এসেছিলেন কিনা আমি জানি না। তবে তাদের মনে রাখা উচিত কিছু কিছু সংবাদপত্রের সমর্থন পেয়েও এরা পশ্চিমবাংলার সচেতন মানুষকে ঘোরাতে পারবে না। মানুষ বুঝতে পারছে ওদের স্বরূপ কি, চরিত্র কি, কি ওরা করল। সেদিন রাজ্যপালের ভাষণের সময় ওরা যা করলেন সেটা অমার্জনীয় অপরাধ। পশ্চিমবাংলার এবং বাইরের মানুষ ঐ কাজের জন্য ওদের ধিক্কার দিচ্ছেন। তারা দিল্লি গিয়েছেন কিনা আমি জানি না। তবে যদি

[4-20 — 4-30 P.M.]

গিয়ে থাকেন তাহলে বলি, ওখানে বেড়িয়ে টেড়িয়ে চলে আসুন। ছুটি পেয়েছেন একটু ভোগ করে চলে আসুন। কারণ এখানে এখন বাজেট অধিবেশন চলছে তাদের এখন এখানে থাকার দরকার। বাজেট অধিবেশনে বিরোধীদলের অনেক বক্তব্য থাকে এটা আমার নিজের অভিজ্ঞতা। তাই বলছিলাম একটু বেড়িয়ে টেড়িয়ে তাড়াতাড়ি চলে আসুন। স্পিকার মহাশয়, ইতিমধ্যে আমরা এখানে একটা প্রস্তাব পেয়েছি এবং এটা নিয়ে এখানে আলোচনা হবে। প্রস্তাবটায় দেখছি ১২,১৩,১৪ জন সদস্যের বিরুদ্ধে কতগুলি অভিযোগ করা হয়েছে রাজ্যপালের ভাষণ দানের সময় এখানে তারা যা করেছেন সেই ব্যাপারে নিয়ে। সে ব্যাপারে তাদের এখানে জবাবদিহী করতে হবে এবং আমরা শুনব তারা কি বলতে চান। তাদের বক্তব্য শুনে কি করা দরকার সেটা সমস্ত মাননীয় সদস্যরা মিলে ঠিক করবেন। এখানে আলোচনার পর বোঝা যাবে কি করা হবে। ওরা অপরাধ করেছেন ঠিকই তবে এত ভয় কিসের, চলে আসুন না। মাননীয় সদস্যরা এখানে ওদের বিচার করবেন। ওদের যদি অনুশোচনা হয়ে থাকে বা আত্ম সমালোচনার প্রশ্ন মনে জেগে থাকে তাহলে সাধারণ মানুষের কাছে গিয়ে সেটা বলবেন এবং তার ফল ভালো হবে। আর যদি অন্যদিকে যান তাহলে মাননীয় স্পিকার মহাশয় সেটা বিচার করবেন। আজকে তাদের ছাড়াই আমাকে এখানে বক্তৃতা দিতে হল। তাদের দু-একটা উপদেষ্টা আছে, দু-একটা সংবাদ পত্র আছে তারাও তো বলছেন আপনারা একটা ভ্রান্ত পথ নিয়েছেন। আমরা আপনাদের এত তথ্য দিলাম দুর্নীতির বিষয়ে যেগুলো আপনারা নিজেরা খুঁজে পেতেন না কিন্তু সেগুলো ব্যবহার না করে এখন দিল্লি, দিল্লি ঘুরে বেড়াচ্ছেন? কাজেই যাদের কাছ থেকে এত অসত্য তথ্য পান আমাদের বিরুদ্ধে কুৎসা করবার জন্য আমার তো মনে হয় তাদের খুশি করার জন্য ওদের এখানে ফিরে আসা উচিত, অর্থাৎ সংবাদপত্রের উপর ওদের একটু কৃতজ্ঞ থাকা উচিত। অবশ্য ওরা দিল্লি প্রায়ই যান, তবে রাজ্যপালের কাছে ছুটাছুটি না করে এখানে আসার যে সুযোগ ছিল মস্তবড় সুযোগ সেটা ওদের গ্রহণ করা উচিত ছিল। ওখানে তো ইন্টেলিজেন্স ডিপার্টমেন্ট রয়েছে, কিন্তু আমি দেখছি পশ্চিমবাংলার একজন মন্ত্রী যিনি ওখানে রয়েছেন তিনি কতকগুলো তথ্য আমাদের বিরুদ্ধে দিয়েছেন। এটা আমরা দেখেছি এবং তার একটা জবাবও পেয়েছি। কিন্তু অভিযোগগুলি ছাপালেন না, আর জবাবটাও ছাপালেন না। অথচ সেই মন্ত্রী বলেছিলেন, আমি যদি ৩১শে ডিসেম্বরের মধ্যে এটা ছাপাতে না পারি, প্রমাণ করতে না পারি তাহলে আমি পদত্যাগ করব। তিনি অবশ্য পদত্যাগের কথা প্রায়ই বলেন, কিন্তু কোনওদিনও করেন না, দিব্যি আছেন, এটা দেখা যাচ্ছে আমি বলছি যারা গেছেন ওখানে, তারা ওখানকার গুপ্তচর বিভাগের সঙ্গে কথা বলে, স্বরাষ্ট্র বিভাগের সঙ্গে কথা বলে সেই তথ্যগুলি জেনে আসবেন, তাহলে তাদের সুবিধা হবে এখানে আলোচনা করার জন্য। তারপর আমার কথা হল এই যে, আমাদের রাজ্যপালের ভাষণের মধ্যে ঐ হাওড়া নির্বাচনের কথাটা আছে একটা নির্বাচন হতে চলেছে অল্প দিনের মধ্যে। সেটার সম্বন্ধে আমি এখানে বলতে চাই যে, আমি দেখেছি একটা নোটিশ আমার কাছে এসেছে, বোধ হয় ১৪ তারিখে সেটার জবাব দিতে হবে হাওড়া নির্বাচন সম্বন্ধে। সেখানে অনেক কিছু ওরা প্রশ্ন করেছেন বা একটা কলিং অ্যাটেনশন বোধ হয় আছে। সেটা ভালো করে দেখে যা যা বলবার তার উত্তর আমি দেব। এখন আমি সেই সবের পর্যালোচনা বা

কথার মধ্যে যাচ্ছি না। হাওড়া নির্বাচনের কিন্তু আমি একটি কথা না বলে পারছি না যে, হাওড়া মিউনিসিপ্যাল নির্বাচনে একটি ঘটনা হয়েছিল আমাদের এখানকার মাননীয় সদস্য শ্রী অম্বিকা ব্যানার্জিকে নিয়ে এবং যার স্কুটারে তিনি চড়েছিলেন, সেই স্কুটার যিনি চালাচ্ছিলেন, সেই চালকের মৃত্যু হয়েছে বুলেটের আঘাতে। এই রিপোর্ট আমি কিছুক্ষণ আগে পেয়েছি। তার থেকে পড়বার দরকার নেই, সেটা পরবর্তীকালে আরও ভালো করে বলব। কিন্তু এখন অবধি এটা থেকে প্রমাণিত হচ্ছে যে, একটা সার্ভিস রিভলবার থেকে গুলি করা হয়েছে এবং নট ৩৮০ মার্কড ২ এবং যেটা পুলিশ ব্যবহার করে। অর্থাৎ ওর সঙ্গে যিনি দ্বিতীয় স্কুটারে সিকিউরিটি গার্ড ছিলেন তিনি। পরে ভয় পেয়ে অনেক মানুষ ওখানে জড়ো হয়েছিল—স্কুটার পড়ে যায়। কি করে পড়ল, কি হল, এই সব ঘটনা পরের কথা—পরে আমি বলব সব। কিন্তু তার আগে কি হয়েছিল সব আমি বলব। কিন্তু পড়ে যাবার ফলে তার যে রক্ষী ছিল সে একটু ভয় পেয়ে গিয়েছিল ধারণা হচ্ছে আমার, এবং ৪ রাউন্ড ফায়ার করেছিল সে, তার রিভলবার থেকে এবং তার একটাতে—সেটা তার মাথায় লেগেছিল। মাথার ভিতরে সেটা ছিল, সেই বুলেট এক্সট্রাক্ট করা হয়। দুঃখের বিষয় উনি মারা গেছেন। কিন্তু এটা আমরা দেখছি, রিপোর্ট যা এসেছে তাতে বলা হচ্ছে যে, সার্ভিস রিভলবার থেকে এটা হয়েছিল। এটা একটা এমন কি আমাদের শত্রুপক্ষের কাগজের মধ্যে সব থেকে যারা বড় শত্রু কাগজ তাতেও সেটা বেরিয়েছিল যে, এইটা মনে হচ্ছে সেই সার্ভিস রিভলবার থেকে গুলি খেয়েই মরেছে। তবে আবার এই দুদিন ধরে দেখছি যে, তারা সেটাকে বদলে দিচ্ছেন যে, এটা তো সর্বনাশ হয়ে গেল! কি রিপোর্ট দিলাম! আমরা মালিককে বলছি সেই কাগজের যে, ওর চাকরি খাবেন না, সৎ লোক, একটা লিখে দিয়েছিল, যা ভেবেছিল লিখেছিল ওসব ঠিক হয়ে যাবে। আর একটা দুঃখজনক ঘটনা ঘটল। একজন পানের দোকানের মালিক তিনিও মারা যান বোমের আঘাতে এবং আরও দুজন তার সঙ্গে আহত হয়—এইটা আছে। পুরো রিপোর্ট আমি এখনই দিতে পারছি না, সেটার খবর নিতে পাঠিয়েছি এবং পুলিশ প্রিলিমিনারি রিপোর্ট, প্রাথমিক রিপোর্ট আমাকে দিয়েছে। সেটা এখানে বলে কোনও লাভ নেই, পুরো রিপোর্ট আমাকে দিতে বলেছি। আর এই হাওড়া নির্বাচনের দিন ৪টি কি ৫টি ঘটনা হয়েছিল। আমার কাছে যে রিপোর্ট—সেখানে ঘটনা হচ্ছে যে, হিংসাত্মক ঘটনা ঘটেছিল—অর্থাৎ বোম ফেলা হয়েছিল এবং নির্বাচন যেদিন হল তার আগেরদিন রাত্রে তিনটি ঘটনা হয়, যাতে কংগ্রেসের কিছু লোক ধরা পড়ে। তারা বোম বানাতে গিয়ে বোম ফেটে যায় এবং তাইতে মানুষ সজাগ হয়ে যায় এবং তাদের ধরিয়ে দেয়। এই জিনিস হয়েছিল, যেদিন নাকি নির্বাচন হল তার আগের দিন রাত্রিবেলায়। সেই খবর আমি রাত্রেই পেয়ে যাই। তারপর আমি বলি, আপনারা সাবধান থাকবেন, বোম টোম বানাচ্ছে, নির্বাচনটা যাতে নির্বিঘ্নে হয়, নিরাপদে হয়, শান্তিপূর্ণভাবে হয়, সেটা আপনারা দেখবেন। আর ৪/৫টি ঘটনার কথা যা বললাম—কোনও একটি জায়গায় যেখানে লাইন করে লোকে দাঁড়িয়ে শতকরা ৭০ভাগ ভোট দিয়েছে সেখানে দে হ্যাভ এক্সারসাইজড দেয়ার ফ্রানচাইজ—সেখানে কোনও একটা লাইনে আধঘণ্টার জন্য, ১০ মিনিটের জন্যও নির্বাচন বন্ধ হয়নি।

এরকমই নাকি হিংসাত্মক অবস্থার মধ্যে নির্বাচন হয়েছে যে ১০ মিনিটের জন্যও বন্ধ হল না কোনও জায়গায়। এক জায়গায় শুধু জানি একটা ঘটনা হয়েছিল —বাকিগুলি আমি

পরে বলব—ঘটনা হয়েছিল নির্বাচনের মধ্যে, নির্বাচন হয়েছে সকাল ৭।। টা থেকে ৩।। টা পর্যন্ত একটা জায়গায় একটা পোলিং বুথে যে ক্যান্ডিডেট সে নিজে প্রিসাইডিং অফিসারকে চড় মারে। তারপর তিনি প্রতিবাদ করে বেরিয়ে আসেন, তখন তাকে সবাই ধরেন-টরেন আর ওকে বলেন ক্ষমা চেয়ে নিন তা না হলে নির্বাচনে গোলমাল হয়ে যাবে, দেরি হবে, সেটার একটা মিটমাট হয়ে যায় এবং আবার নির্বাচন চলতে থাকে সেখানে। এছাড়া আর কোনও জায়গায় এরকম কিছু নেই। আর আমি যতদূর খবর পেলাম, আমি আরও বলেছি, ডি এমকে সে খবর পাঠাতে, সেটা পরের দিন বলব যে লিখিত কোনও অভিযোগ আছে কিনা যে ভোট ঠিক মতন হচ্ছে না, কোনও গাফিলতি হচ্ছে, কিছু অন্যায় হচ্ছে, কিছু জোচ্চুরি করে ভোট দেওয়া হচ্ছে এইসব কিছু হয়েছে কিনা। আমি এখনও অবধি যা জেনেছি এরকম একটাও লিখিত কোনও অভিযোগ নেই—এটা আমি বলে রাখলাম। অর্থাৎ এত আমি কেন কথাটা বলছি, তার কারণ হচ্ছে, পশ্চিমবাংলায় আমরা গর্বিত যে এখানে যতগুলি নির্বাচন হয়েছে ১৯৭৭ সালের পর থেকে সমস্ত নির্বাচন শান্তিপূর্ণভাবে হয়েছে যা ভারতবর্ষের কোথাও হয় না একথা আমি জোর দিয়ে বলতে পারি। তথাপি আমি জানি বিরোধীপক্ষে এখানে যারা, কংগ্রেস, তাদের সেই একই গদ। তারা যদি কোথাও জিতেও যান—জিতেছেন তো, এই যে ৮০টা পৌরসভার নির্বাচন হল তার ১৩/১৪ টাতে তো কংগ্রেসে জিতেছে। কিন্তু ওরা জিতলে বলেন আমরা আরও জিততাম কিন্তু এখানে কারচুপি হয়েছে, অগণতান্ত্রিক পদ্ধতি নেওয়া হয়েছে, পুলিশ আমাদের সাহায্য করে নি, ওদের সাহায্য করেছে, আর যদি হেরে যায় তাহলে বলেন, রিগিং। এর কি জবাব দেব, এ নিয়ে কি তর্ক করবার আছে, কি যুক্তি দেবার আছে, জানি না। এখন আবার এমনভাবে সব রটনা হচ্ছে—যেটা ঠিক করে লিখেছিল সেটা শুধরে দিয়ে আবার অসত্য লেখা এমন সব আরম্ভ হয়েছে যাতে অন্য কিছু মনে হতে পারে সেইজন্য আমি কথাটা পাড়লাম। আর সময়টা বলা হচ্ছে না। ঐ যে অম্বিকাবাবুর ঘটনাটা ঘটল, আমি, অত্যন্ত দুঃখিত যে এই ঘটনাটা ঘটেছে, ওর সঙ্গে আমার দেখা হয়নি পরে ফিরে এলে নিশ্চয় হবে কিন্তু আমার কথা হল সেটা নির্বাচনের যে সময় ৩।। টার অনেক পরে সে ঘটনা ঘটেছে। নির্বাচনের সময়ের মধ্যে সেটা হয়নি সেটা কোনও ভোটাভুটি করতে গিয়েও কোনও ঘটনা ঘটেনি, সেখানে যে অন্যায় কিছু হচ্ছে, তার বিরুদ্ধে কিছু হয়নি। তবে কি হয়েছিল? কি হয়েছিল আমি বলেছি এবং পরবর্তীকালে আরও বলব। কিন্তু ঐ যে ৫/৬টি ঘটনা ঘটেছিল বোমা ফেলার, সেখানে ঐ যেগুলি পোলিং বুথ, তার উপর কোনও হামলা হয়নি বা সেখানে বোমা পড়েনি, সেখানে কোনও মানুষ আহত হয়নি—একথা আমি বলে দিতে পারি। আর ঐ যে পানের দোকানের মালিক, যিনি মারা গিয়েছেন, এটাও দুঃখের বিষয়, তারও কাছাকাছি কোথাও পোলিং বুথ নেই। কেন সেই ঘটনা ঘটেছিল সেটা আমি পরে বলব। আর ঐ ৩/৪টি ঘটনা যা আমি বললাম এর প্রত্যেকটার সঙ্গে কংগ্রেসিরা জড়িত, এরাই এইসব ঘটিয়েছে এবং সেইভাবে কিছু গ্রেপ্তারও হয়েছিল এখন বোধ হয় ছাড়াও পেয়ে গিয়েছে আমি জানিনা ঠিক। এইসব জিনিস হয়েছিল, এগুলি আপনাদের আমার বলার ছিল, আমি বলে দিলাম। আমার শেষ কথা রাজ্যপাল নিয়োগ নিয়ে। এখানে মাননীয় সদস্যারা, স্পিকার মহাশয়, আপনারা সকলে লক্ষ্য করেছেন যে যখন নাকি এখানে রাজ্যপাল নিয়োগ করা হয়— কয়েক বছর ধরে দেখছি—পন্ডিত নেহেরু থাকতে হয়ত ২/৪ বছর অন্য রকম হত— এটা তো আমাদের পরামর্শ নিয়ে

[4-30 — 4-40 P.M.]

করতেই হবে এমন কোনও কথা নয় কিন্তু আমাদের সঙ্গে যোগাযোগ করা, আমাদের তো বলতে হবে, কনসাল্ট করতে হবে যাকে ইংরাজিতে বলে সেটাই হচ্ছে রীতিনীতি, যেটা সেদিন এখানে মাননীয় সদস্য অমলবাবু খুব ভালো করে বুঝিয়ে বলেছেন। তার অনেক জিনিস আমার মনে ছিল না, উনি মনে করিয়ে দিলেন, ওর কাছে লিখিত সব দলিল-টলিল আছে উনি সব পড়ে বললেন। আমার তো অভিজ্ঞতায় মনে পড়ে না—এক টি এন সিং ছাড়া, তাও তখন কংগ্রেসি আমল ছিল না—যে কেউ কোনওদিন আলোচনা করেছে ডেকে। এখনও হয়েছে, শ্রীনগরে অকংগ্রেসি মুখ্যমন্ত্রীদের মিটিং হচ্ছে, আমি সেখানে মিটিং করছি, কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে সেখানে আলোচনা হচ্ছে, আমাকে শ্রীনগরে হোম মিনিস্টার জানালেন দিল্লি থেকে যে অমুককে আমরা আপনাদের ওখানে রাজ্যপাল নিয়োগ করছি। আমি বলেছিলাম যে আপনি তো আমার মুভমেন্ট জানেন। আমি কালকে দিল্লি যাচ্ছি। কলকাতায় পৌঁছে বলি যে আপনি একটু অপেক্ষা করতে পারলেন না, একটু আলোচনা করতে পারলেন না? তিনি বললেন, না, না ঠিক আছে, উনি ভালো লোক। আমি বলেছিলাম, ঠিক আছে, আই হার্ড ইউ। আমি আর কি বলতে পারি। এই জিনিস হয়েছিল। বারে বারে এই জিনিস হয়েছে। এবারে কেন ৩ বছর পরে রাজ্যপালকে সরিয়ে নেওয়া হল, কি হল আমি তার মধ্যে যাচ্ছি না। কিন্তু একবার আমাকে বললেন না, জিজ্ঞাসা করলেন না যে এই রকম আমরা ২/১ জনের কথা ভাবছি, আপনাদের সম্মতি আছে কি না, আপনাদের মত আছে কিনা? একবার অন্তত মতটা নিতে পারতেন কিন্তু সেটা তারা করলেন না। আমাকে যখন টেলিফোনে জানালেন আমি তখন বলেছিলাম যে আপনাদের এই কথাগুলি কি মনে থাকে না যে আমাদের বাজেট অধিবেশন হতে চলেছে ২৭ তারিখ থেকে। এই কয়দিনের মধ্যে রাজ্যপাল বদল করে দিচ্ছেন, আমাদের রাজ্যপালের বক্তৃতা ইত্যাদি তৈরি হয়ে গেছে, এটা কি করে হবে কিছু বুঝতে পারছি না। তিনি বললেন, তাই নাকি, অধিবেশন আছে নাকি? আমি বলেছিলাম, এটা শুধু আমাদের এখানেই নয়, সমস্ত জায়গায় বাজেট অধিবেশন তো এই সময়েই হয়। তখন বুটা সিং আমাকে বললেন যে এটা আমার জানা ছিলনা, আমি আপনাকে কালকে জানাব। পরের দিন উনি জানালেন যে এটা ঠিক আছে, অ্যাসেম্বলির প্রথম দিন উনি বক্তৃতা দেবেন, তারপরে উনি চলে যাবেন। আমি আর জিজ্ঞাসা করলাম না যে কবে যাবেন, কি করবেন। আমি তাকে বলেছিলাম যে আপনাকে যদি প্রেস জিজ্ঞাসা করে, আপনার যদি কোনও সুযোগ হয় প্রেসকে বলার তাহলে আপনি বলবেন যে আমাকে এই রকম ফোন করেছিলেন রাজ্যপালের নিয়োগ সম্পর্কে, আমি আপনাকে বলেছি যে আমি শুনলাম। I have heard you. You have given me the information. I have got the information. But you please tell everybody through the press that you have not consulted with me. তারপরে তিনি বললেন না, না ঠিক আছে। আমি বলেছি যে নতুন রাজ্যপাল আসছেন তার নাম কি? তিনি বললেন, এই হচ্ছে নাম। আমি বলেছিলাম যে আমি চিনি না, কোনও দিন দেখিনি, তবে শুনেছি পুলিশে কাজ করতেন। কিন্তু আমার সে কথায় কিছু নেই। আমি তার বিরুদ্ধে কিছু বলছি না, আবার পক্ষেও কিছু বলছি না। তিনি যদি কনস্টিটিউশনাল গভর্নর হন আমার কিছু বলার নেই। কত গভর্নর দেখেছি। রাজনৈতিক গভর্নর দেখলাম, ব্যুরোক্রাসি থেকে এসেছে সেই রকম গভর্নর দেখলাম,

ট্রেড ইউনিয়ন করত এমন গভর্নরও দেখলাম, রাজনীতি করত সেই রকম গভর্নরও দেখলাম। নানা দিক থেকে অনেক গভর্নর দেখেছি। সে দিক থেকে কনস্টিটিউশনাল গভর্নর হলে আমার বলার কিছু নেই। তবে তিনি তো শুধু গভর্নর নন, যিনি এখানে গভর্নর হন তিনি চ্যান্সেলর অব অল দি ইউনিভার্সিটি অব ওয়েষ্ট বেঙ্গল। তিনি বললেন, আপনি দেখবেন, ঠিক হয়ে যাবে। আমি বলেছি ভালো কথা, আপনার সার্টিফিকেট আমার দরকার নেই। যিনি আসছেন তিনি বুঝছেন গভর্নরের কাজ কি। আপনি যখন বলছেন যে তিনি এক জায়গায় গভর্নর আছেন তখন সেটা তার নিশ্চয়ই জানা আছে। কাজেই তার সম্পর্কে ব্যক্তিগতভাবে আমার বলার কিছু নেই। আমি শুধু পদ্ধতিটার কথা বলছিলাম। কারণ ভারতবর্ষে যা এখন হচ্ছে, অর্থনীতির কথা ছেড়ে দিন, সেটাতো কেন্দ্রীয় সরকার সর্বনাশ করে দিয়েছে। কিন্তু নির্বাচনের বছরে যা দেখলাম সেটা অর্থনীতির দিক থেকেও আরও সর্বনাশার পথ নিয়েছে কেন্দ্রীয় সরকার। আমি তার মধ্যেও যাচ্ছি না। কিন্তু অন্যান্য রাজনীতি, সামাজিক দিক থেকে যা দেখছি তাতে মনে হচ্ছে ওরা বোধ হয় মনস্থির করেছে যে ভারতবর্ষকে টুকরো টুকরো করে ভেঙ্গে দেবেন। এই সমস্ত জিনিস কেন্দ্রীয় সরকার করছেন। সারকারিয়া কমিশনের সেই বইটা কোথায়? আমরা শুনেছিলাম যে আমাদের ডাকা হবে, আলোচনা হবে কিন্তু কিছুই হচ্ছে না এবং কিছু হওয়ার প্রয়োজনীয়তা আছে বলেও মনে হচ্ছে না। কারণ সারকারিয়া কমিশনের রিপোর্টে পরিষ্কার ভাবে লেখা আছে। যদিও আমরা খুশি হইনি সর্বতভাবে। কিন্তু কতকগুলি অর্থনীতির সুপারিশ আছে যেগুলি ভালো সেগুলি করলে রাজ্যের পক্ষেও ভালো, আবার কেন্দ্রের পক্ষেও ভালো, পরস্পরের সম্পর্ক ভালো হবে। এত তিক্ততা যেটা ওরা সৃষ্টি করেছেন সেটা থাকবে না। ঐ রিপোর্টে রাজ্যপালের নিয়োগ সম্পর্কে পরিষ্কার বক্তব্য আছে যে কি ধরনের লোক হওয়া উচিত, কেমন মানুষকে করা উচিত। আমাদের সঙ্গে যে কন্সাল্ট করা উচিত, আলোচনা করা উচিত, এই সমস্ত লেখা আছে। তা সত্ত্বেও যে সারকারিয়া কমিশনের রিপোর্ট দিতে প্রায় তিন বছর লাগল, শ্রীমতী ইন্দিরা গান্ধীর সময় নিয়োগ হয়েছিল সারকারিয়া কমিশন, যখন সারকারিয়া কমিশন কাজ করে চলেছে, আমাদের সঙ্গে অলোচনা করছে, সেই দু-তিন বছর ধরেও দেখলাম সব কেন্দ্রীভূত হল ক্ষমতা। এই কেন্দ্রীভূত ক্ষমতা মানে হচ্ছে ভারতবর্ষকে দুর্বল করা এবং ভারতবর্ষের সর্বনাশ করা। কারণ আমরা যখন বিকেন্দ্রীকরণের কথা বলি—এই জন্য নয় যে আমরা কেন্দ্রকে দুর্বল করতে চাই। এটা কখনও হতে পারে না। কারণ কেন্দ্র যদি দুর্বল হয় তাহলে এতবড় ভারতবর্ষ, এই ভারতবর্ষকে রক্ষা করবে কে? ভারতবর্ষের প্ল্যানিং ইত্যাদি এই সব আলাদা আলাদা ভাবে হতে পারেন। এই সমস্ত আমরা জানি, ওদেরও কি কি কাজ আছে, তাও আমরা জানি। কিন্তু সেই জেনারেল প্ল্যান ইত্যাদি সম্পর্কে আলাদা ভাবে কিন্তু সংবিধানে লেখা আছে যে আমাদের রাজ্যগুলো, আমাদের কি কি করণীয়, এই সব পরিকল্পনায় পরিষ্কার লেখা আছে। কি করণীয় মানে হচ্ছে আর্থিক সঙ্গতি তো দরকার সেই কাজগুলো করতে হলে? সাধারণ পরিকল্পনা ওরা নিশ্চয়ই করবেন, পারস্পরিক যোগাযোগ ওরা নিশ্চয়ই রাখবেন, কেন্দ্র থেকে, পরিকল্পনা কমিশন ইত্যাদির মাধ্যমে ওরা নিশ্চয়ই করবেন, আমাদের সঙ্গে আলোচনা করবেন, এই সব ঠিক আছে। কিন্তু পরিকল্পনাগুলো সম্পর্কে রাজ্যগুলোর সঙ্গে আলোচনা করে করতে হবে কার্যকর করবার জন্য রাজ্যগুলোকে বিশ্বাস করতে হবে, রাজ্যের মানুষগুলোকে বিশ্বাস করতে হবে, তাহলেই তো পরস্পরের সম্পর্কটা আরও নিবিড় হবে, আরও দৃঢ়তার সঙ্গে আমরা

ঐক্যবদ্ধভাবে এগোতে পারব। তা না করে আমরা যদি শুধু ভাবি পুলিশ, মিলিটারি, দিয়ে কালা কানুনগুলো চালু রাখব, বিনাবিচারে মানুষকে আটক করে, ট্রেড ইউনিয়ন ধ্বংস করার আইন করে, এই সব করে আমি নিজেকে শক্তিশালী করছি, আমার মিলিটারি এবং পুলিশ দিয়ে শক্তিশালী করব দেশকে, এটা কখনও হতে পারে? এছাড়াও আমরা দেখছি, এই কংগ্রেস দল পশ্চিমবাংলায় বটে, সর্বভারতীয় ক্ষেত্রে আমরা দেখছি যে তারা সেই মৌলবাদীদের সঙ্গে আপোষ করে চলেছে, হিন্দু মৌলবাদীও আছে, মুসলমান মৌলবাদীও আছে, এর সঙ্গে খ্রিস্টান মৌলবাদীও আছে। ধর্ম যার যার নিজেরা পালন করবেন, কারও কিছু বলার নেই, সম্মান করতে হবে, তাদের যার যার নিজের ধর্ম আছে। কিন্তু আমরা দেখছি, রাজনীতিকে মিলিয়ে দেওয়া হচ্ছে ধর্মের সঙ্গে, যেটার জন্য ভারতবর্ষের আর একটা সর্বনাশ হচ্ছে। সেটা যেমন কিছু কিছু শক্তি, কিছু কিছু দল, কিছু কিছু উপদল করছে, গোষ্ঠী কিছু করছে, তেমন আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকার, যাদের সবচেয়ে বড় দায়িত্ব কংগ্রেস দল, যারা ভারতবর্ষের বড় দল, যে রকম দলই হোক বড় দল, তারাও আমরা দেখছি, তাদের সাময়িক কিছু রাজনৈতিক সুবিধার জন্য, ভোট টোট ইত্যাদির জন্য, তারা আপোষ করে চলেছে এদের সঙ্গে, এই শক্তিগুলোর সঙ্গে। এই করে ভারতবর্ষকে সর্বনাশের পথে নিয়ে যাচ্ছেন তারা। ভারতবর্ষকে আমাদের রক্ষা করতেই হবে। ঐ কংগ্রেসিরা যতই চেষ্টা করুন, এই ভারতবর্ষকে দুর্বল থেকে দুর্বলতর করা, তা তারা করতে পারবে না। আমরা বাধা দেব। ভারতবর্ষের ঐক্যকে তারা ভাঙতে পারবে না। এই ঐক্যকে নিশ্চয়ই আমরা বাঁচিয়ে রাখব, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। সমস্ত সম্প্রদায়ের লোক, সাধারণ মানুষ, আমাদের সমর্থন করবে, এই আমার ধারণা। এই কথা বলে, স্পিকার মহাশয়, যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ জ্যোতি বসু, একটা কথা, গভর্নরস অ্যাড্রেসে আমাদের পার্লামেন্টের মেম্বার রতনলাল ব্রাহ্মনের নামটা নেই। আমি একটা প্রপোজাল রাখছি, একটা অ্যামেন্ডমেন্ট মুভ করুন, চিফ হুইপ করুন। In the 10th line of para 2 of the Governor Address, after the name of Shri Gopal Chandra Das Adhikary the name of Shri Ratan Lal Brahman be included.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হয়তো ভুল বশতঃ একটা জরুরি নাম বাদ পড়ে গেছে, আমাদের এই বিধানসভারই সদস্য ছিলেন রতনলাল ব্রাহ্মণ, এই নামটা বাদ পড়ে গেছে। আমি প্রস্তাব করছি, এই নামটা যেখানে অবিচুয়ারি অংশটা আছে, সেখানে সেটা যোগ করা হোক।

**মিঃ স্পিকার ঃ** যদি অপোজিশনের কোনও আপত্তি না থাকে তাহলে এটা অ্যামেন্ডমেন্ট হিসাবে যোগ করতে পারি। কারণ এটা ফর্মাল প্রসিডিয়োর হয়ে আসা উচিত ছিল। এটা After the name of Shri Gopal Chandra Das Adhikary, the name of Shri Ratan Lal Brahman be included.

[4-40 — 4-50 P.M.]

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, গত ২৭ তারিখের রাজ্যপালের ভাষণের ওপর

আমি যে ধন্যবাদসূচক প্রস্তাব উপস্থিত করেছি তার ওপর চার দিন ধরে আলোচনা হচ্ছে, আমি আলোচনার শেষ মুহূর্তে কয়েকটা কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, প্রতি বছরই বাজেট অধিবেশনের পূর্ব মুহূর্তে রাজ্যপাল এখানে এসে উপস্থিত হন, একটা ভাষণ পাঠ করেন এবং তার জন্য এই সভা থেকে তাকে ধন্যবাদ জানানো হয়। এই তিনটি ব্যাপারই একেবারে নিয়মতান্ত্রিক ব্যবস্থা, সাংবিধানিক ব্যবস্থা। রাজ্যপাল যে ভাষণ পাঠ করেন এবং তাকে সম্ভাষণ জানিয়ে যে প্রস্তাব এখানে উপস্থিত করা হয় তা আগে থাকতেই ঠিক করা থাকে। এটা আমরা সকলেই জানি। ইতিমধ্যেই মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্যপালকে নিয়োগ করেন রাষ্ট্রপতির পক্ষে এবং সেই নিয়োগ করার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কখনই রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করেন না। যাই হোক, রাজ্যপাল হচ্ছেন রাষ্ট্রপতির প্রতিনিধি এবং সেই অর্থেই তিনি আমাদের রাজ্যের নিয়মতান্ত্রিক প্রধান। সে কারণেই নিয়ম হচ্ছে, বছরের প্রথম অধিবেশন তথা বাজেট অধিবেশন শুরুর মুহূর্তে তিনি এই সভায় উপস্থিত হয়ে একটা ভাষণ পাঠ করবেন। সেই নিয়ম অনুযায়ীই রাজ্যপাল গত ২৭ তারিখ এই সভায় উপস্থিত হয়ে ভাষণ পাঠ করেছেন। সেই বক্তব্য রাজ্যপালের নিজস্ব ব্যাপার নয়, এটা আমরা সকলেই জানি। রাজ্যে যখন যে সরকার থাকবেন—এই মুহূর্তে এই রাজ্যে বামফ্রন্ট সরকার আছেন—সেই সরকার বিগত বছরে কি কাজ করেছেন এবং আগামী বছরে কি কাজ করতে চান সেবিষয়েই রাজ্যপাল তার ভাষণ উপস্থিত করেন। ইতিমধ্যেই রাজ্যপালের ভাষণের বিভিন্ন দিক নিয়ে আমাদের বিভিন্ন সদস্যরা বলেছেন। যেখানে আমাদের নেতা মাননীয় মুখ্যমন্ত্রী আলোচনায় অংশগ্রহণ করেছেন স্বাভাবিকভাবেই সেখানে আমার খুব বেশি বলার দরকার নেই।

রাজ্যপাল তার ভাষণের মধ্যে দিয়ে প্রধানত কি বোঝাতে চেয়েছেন রাজ্য সরকারের কার্যকলাপ সম্বন্ধে? সীমাবদ্ধতার মধ্যে, কেন্দ্রীয় বাধার মধ্যে দিয়ে কি শিল্প, কি কৃষি, কি চিকিৎসা, কি শিক্ষা, সমস্ত বিষয়েই রাজ্য সরকার জনগণকে সঙ্গে নিয়ে একটা নির্দিষ্ট লক্ষ্য সামনে রেখে অগ্রাধিকারের ভিত্তিতে কিছু কিছু কাজ করার চেষ্টা চালিয়ে যাচ্ছেন। সেই চেষ্টা গত বছর হয়েছে এবং সেই চেষ্টা আগামী বছরও হবে। তিনি আরও উল্লেখ করেছেন যে, বিচ্ছিন্নতাবাদ থেকে ধর্ম ও ভাষা-গত বিরোধ থেকে গোটা ভারতবর্ষে যে কাণ্ডগুলি ঘটছে, অন্তত সেই পরিপ্রেক্ষিতে খানিকটা—পশ্চিমবঙ্গ সরকার পশ্চিমবঙ্গকে রক্ষা করে চলেছেন। গোটা ভারতবর্ষের প্রেক্ষাপটে গণতন্ত্র রক্ষা করার প্রশ্নটিকে যদি আমরা দেখি তাহলে দেখব যে, বিভিন্ন স্তরে নিয়মিত নির্বাচন করে গণতান্ত্রিক ধ্যান-ধারণা বজায় রেখেছেন। সুতরাং এসমস্ত বিষয়ে অন্যান্য রাজ্যগুলি থেকে পশ্চিমবঙ্গের একটু পার্থক্য আছে। এখানে গণতন্ত্র জারি আছে, চালু আছে। তিনি সব চেয়ে বড় যে কথাটি বলেছেন তা হচ্ছে, যেখানে গোটা রাজ্যের অর্থনীতিকে পঙ্গু করার চেষ্টা হচ্ছে, সেখানে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে উদ্ধার করার জন্য রাজ্য সরকার ইলেকট্রনিক্স কমপ্লেক্স, পেট্রো-কেমিক্যালস কমপ্লেক্স এবং সর্বোপরি বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প নির্মাণের চেষ্টা চালিয়ে যাচ্ছেন। বক্রেশ্বর প্রকল্পটির সঙ্গে আজকে রাজ্যের সমগ্র জনগণের আত্ম-মর্যাদা প্রশ্ন জড়িত হয়ে পড়েছে। সরকার রাজ্যের সমগ্র জনগণকে এই প্রকল্পের সামিল করার চেষ্টা করছেন। এই বিষয়গুলি রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। এই সমস্ত কাজের মধ্যে দিয়ে বিগত কয়েক বছর ধরে এই রাজ্যের বামফ্রন্ট সরকার একটা নির্দিষ্ট লক্ষ্যে অগ্রসর হওয়ার চেষ্টা করছেন। এর ফলে শুধু পশ্চিমবাংলায় নয়, সারা

ভারতবর্ষের মেহনতি মানুষের মধ্যে একটা জাগরণের সৃষ্টি হয়েছে। অপর দিকে ঠিক একই কারণে আমাদের বিরোধী কংগ্রেস দলের মধ্যে এবং বিভিন্ন স্বার্থান্বেষী মহলের মধ্যে একটা আশঙ্কা জাগরিত হয়েছে। ফলে সেদিন রাজ্যপাল যখন তার নিয়মতান্ত্রিক কাজ করছিলেন—বাস্তবে কেন্দ্রীয় সরকারের দ্বারা যিনি নিয়োজিত, যিনি এখন অন্য একটি রাজ্যে রাজ্যপাল হিসাবে নিয়োজিত হয়েছেন—তখন আমাদের বিরোধী কংগ্রেস সদস্যরা সমস্ত রকম শালীনতাবোধ বিসর্জন দিয়ে, সমস্ত রকম রীতি-নীতি ভঙ্গ করে অবৈধভাবে তাকে আক্রমণ করলেন! এটা করেই স্বাভাবিকভাবেই জনগণের ঘৃণা তাদের উপর আরও বেড়েছে এবং হাওড়ার নির্বাচনে তা প্রমাণ করছে। শুধু হাওড়ার নির্বাচন কেন, যতগুলো নির্বাচন হয়েছে সবগুলোতেই তা প্রমাণ করেছে। এরা বিধানসভায় আসছেন না মানে এঁরা এই ঘরের মধ্যে ঢুকছেন না, কিন্তু বিধানসভায় আসছেন, স্বাক্ষর করছেন এবং স্যার, আপনার সঙ্গে দেখা-সাক্ষাৎ করছেন, সবই করছেন কিন্তু বিধানসভার কক্ষে আসছেন না। এনারা দিল্লিতে নালিশ করতে যাচ্ছেন এবং আমি শুনেছি, আপনাকে চিঠি লিখেছেন দিল্লিতে তাদের থাকার ব্যবস্থা করে দেবার জন্য। এরা এখানে রাজ্যপালকে আক্রমণ করেছেন আর এখন যিনি রাজ্যপাল হয়ে আছেন তার সঙ্গে রাজ্যপাল ভবনে সাক্ষাৎও করেছেন এবং তার কাছে নালিশ জানিয়েছেন। সুতরাং তারা যে কি বলছেন, কি করছেন না করছেন জানি না, কিন্তু তারা এখানে আসছেন না। কিন্তু এখানে এসে কিই বা বলবেন? এখানে এসে সমালোচনা করার জন্য নতুন কোনও কথা বলতে হবে, কিন্তু আমি বলছি, তাদের কোনও কিছু বলার নেই। সেইজন্য একেবারে বিধানসভার কক্ষে যা কখনও করা উচিত নয় সেই ধরনের কাজ করে একটা নজির সৃষ্টি করলেন যা ভারতবর্ষের কোথাও ঘটেনি। তারা শারীরিকভাবে রাজ্যপালকে নিগ্রহ করলেন। আপনি জানেন স্যার, আমাদের দেশে যে মানুষগুলি অমানুষ হয়ে যায় তখন গ্রামের এবং শহরের মানুষ তাদেরকে বলে তারা হচ্ছে মাতৃগর্ভের লজ্জা। আমি জানি না, এইরকমভাবে অশালীন আচরণ করার পর, অন্যায় আচরণ করার পর তাদের পশ্চিমবাংলার লজ্জা ছাড়া আর কিছু বলা যায় কিনা? এই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব সম্পর্কে অনেক অ্যামেন্ডমেন্ট এসেছে। মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় যা উত্থাপন করলেন তা আমি সমর্থন করছি আর অন্য যে সমস্ত অ্যামেন্ডমেন্ট উত্থাপিত হয়েছে সে বিষয়ে মাননীয় স্পিকার স্যার—আপনার মতামত দেননি কিন্তু যা উত্থাপিত হয়েছে তা আনুষ্ঠানিকভাবে উত্থাপন হয়নি। আমি সেগুলো দেখেছি, পড়েছি কিন্তু শোনার সুযোগ হয়নি। কিন্তু সেগুলো এত পুরানো, এত আজেবাজে কথা যে কথার কোনও সারবত্তা নেই। মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় যা উত্থাপন করেছেন সেটা বাদে যে সকল সংশোধনী প্রস্তাব উত্থাপন হয়েছে সবগুলির আমি বিরোধিতা করছি এবং আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছিলাম যারা এটাকে সমর্থন করেছেন তাদের যেমন আমি ধন্যবাদ জানাচ্ছি এবং যারা বিরোধিতা করেছেন তাদেরও আমি ধন্যবাদ জানাচ্ছি এই কারণে তারা বিরোধিতা না করলে এটাকে সমর্থন করার জন্য আমাকে আর কিছু বলার দরকার হত না আর যারা আসেন নি, তারা হয়তো মনে মনে সমর্থন করতে শুরু করেছেন কিনা জানি না, তবে এখানে বসে বিরোধিতা করলে আজকে তারা যতটা ঘৃণিত তার চেয়ে বেশি ঘৃণার পাত্র হত এবং তাহলে এই প্রস্তাব তোলা আরও সার্থক হত। এই কথা বলে আমার প্রস্তাব গ্রহণ করার জন্য সভায় রাখছি।

[4-50 — 4-55 P.M.]

**Mr. Speaker :** There are 140 amendments in all on the motion of Shri Nani Kar. All the amendments are in order. But as the members concerned are not present, the amendment Nos. 1 to 94 and 114 to 139 are not taken as moved. The rest of the amendments are taken as moved.

**95-99**

**Shri A.K.M. Hassan Uzzaman :** The following be added at the end of the address in reply, viz. :—

But regret that—

there is no mention of seventeen muslims missing in communal disturbance in Murshidabad district on the 24th June, 1988 and of giving financial assistance to the dependants of the victimised ;

there is no mention of the inadequate number of educational institutions where Arabic is taught ;

there is no mention of the fact that not a single person guilty of causing communal disturbances in West Bengal has been convicted ;

there is no mention of the communal disturbances which took place in the State during the last year ; and

there is no mention of giving proportionate representation of the muslims in the employments and post under the State Government.

**100-113**

**শ্রী দেবপ্রসাদ সরকার :** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেযে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

কিন্তু দুঃখের বিষয় যে—

এই রাজ্যে সরকারি নিময় ভেঙ্গে বেঙ্গল ল্যাম্প কোম্পানিকে অতিরিক্ত সরকারি অর্ডার পাইয়ে দেওয়া, ওড়িষ্যার কালো তালিকাভুক্ত একটি ওষুধ কোম্পানিকে লাইসেন্স দেওয়া, ট্রাম কোম্পানির বিদেশি মালিকদের সুকৌশলে বিপুল অর্থ পাইয়ে দেওয়া—ইত্যাদি দুর্নীতির অভিযোগ সম্পর্কে উচ্চ ক্ষমতা সম্পন্ন তদন্ত কমিটি

গঠন করার প্রশ্নে সরকারি ব্যর্থতা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

প্রাথমিক স্তরে ইংরাজি ও পাশ ফেল প্রথা তুলে দিয়ে এবং মাধ্যমিক স্তরে অবৈতনিক ইংরাজি সিলেবাস চালু করে রাজ্য সরকার এই রাজ্যে চাকরি-বাকরি এবং উচ্চ শিক্ষা ও জ্ঞান-বিজ্ঞান চর্চার ক্ষেত্রে যে সর্বনাশ ডেকে এনেছেন তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

প্রাথমিক স্তর থেকে সর্বোচ্চ স্তর পর্যন্ত এই রাজ্যের শিক্ষা ক্ষেত্রে চূড়ান্ত দলবাজি, দুর্নীতি ও অব্যবস্থা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

স্কুল বোর্ডগুলি এই রাজ্যে প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং অন্যান্য খাতের অর্থ যেভাবে অপচয় করেছে সেই বিষয়টি এবং তা প্রতিবিধানকল্পে রাজ্য সরকার কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা সে সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

বর্তমানে এই রাজ্যে হাজার হাজার অবসর প্রাপ্ত প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের পেনশন না পাওয়ার বিষয় এবং তা প্রতিবিধানের জন্য সরকারি পদক্ষেপের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

বিপর্যস্ত রেশন সরবরাহ ব্যবস্থায় জনসাধারণের অশেষ দুর্গতি নিরসনে সরকারি ব্যর্থতা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

এই রাজ্যে কেরোসিন তেলের সঙ্কট নিরসনে সরকারি ব্যর্থতা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

ভোজ্য তেল সহ বিভিন্ন ক্ষেত্রে ভেজাল প্রতিরোধে সরকারি ব্যর্থতা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

বেকার সমস্যা সমাধানে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

পুলিশ লক-আপে বিচারাধীন বন্দি হত্যার ক্রমবর্ধমান ঘটনা এবং এ ব্যাপারে দোষীদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণে সরকারি ব্যর্থতা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

রাজ্যের রাস্তা ও সড়কগুলি সংস্কারের অভাবে যানবাহনে চলাচল এমনকি অনেক ক্ষেত্রে মানুষ চলাচলের পক্ষেও অনুপযুক্ত হয়ে পড়েছে, সে বিষয় এবং তা প্রতিকারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্রগুলির দুরবস্থা জনিত সমস্যা এবং তা প্রতিকারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

বিদ্যুৎ সঙ্কট নিরসনে সরকারি ব্যর্থতা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ; এবং

এই রাজ্যে বন্ধ কল-কারখানা খোলা এবং ছাটাই শ্রমিকদের পুনর্বহালের প্রশ্নে রাজ্য সরকারের চূড়ান্ত ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**140**

শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

কিন্তু দুঃখের বিষয় যে মাননীয় রাজ্যপালের ভাষণে নিম্নলিখিত বিষয়গুলির উল্লেখ নেই—

(ক) মুসলিম জনগণের দাবি সত্ত্বেও কাটরা মসজিদ-সহ সংরক্ষিত মসজিদসমূহে নামাজ পড়ার অনুমতিদানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করতে রাজ্য সরকারের ব্যর্থতা ;

(খ) পশ্চিমবঙ্গের জবরদখল মসজিদ, ঈদগাহ, কবরস্থান, অন্যান্য ওয়াকফ সম্পত্তি ও ধর্মীয় পীঠস্থান উদ্ধার ও পবিত্রতা রক্ষা করতে সরকারি ব্যর্থতা ;

(গ) পশ্চিমবঙ্গে সংখ্যাগরিষ্ঠ সম্প্রদায়ের উগ্রপন্থী সাম্প্রদায়িক সংগঠনগুলির ক্রমবর্ধমান উদ্বেগজনক তৎপরতা ;

(ঘ) পশ্চিমবঙ্গের সমস্ত গ্রামে বিদ্যুৎ-সরবারহ করা সরকারি ব্যর্থতা ;

(ঙ) পশ্চিমবঙ্গের সমস্ত গ্রামে নলকূপ বসাতে ও পানীয় জলসরবরাহ করতে সরকারি ব্যর্থতা ;

(চ) পশ্চিমবঙ্গের প্রায় সমস্ত জেলায় আইন-শৃঙ্খলার অবনতি, পুলিশ ও প্রশাসনের সাহায্যে বিরোধীদের ওপর শাসকদলের দমনপীড়ন, নির্যাতন, মিথ্যা কেসে হয়রানি এবং নির্ভয়ে কথা বলতে না দিয়ে। গণতন্ত্রকে হত্যা করা ;

(ছ) বিধানসভায় একাধিকবার মুখ্যমন্ত্রীর আশ্বাস সত্ত্বেও এখনও পর্যন্ত পশ্চিমবঙ্গে সংখ্যালঘু কমিশন গঠন করতে সরকারি অনীহা ;

(জ) বিধানসভায় মুখ্যমন্ত্রীর সুস্পষ্ট আশ্বাস সত্ত্বেও সংখ্যালঘুদের উন্নয়ন সম্পর্কে প্রধানমন্ত্রীর পনেরো দফা প্রস্তাব এরাজ্যে কার্যকর করতে সরকারি ব্যর্থতা ;

(ঝ) পশ্চিমবঙ্গে বিধিবদ্ধ স্বশাসিত ও স্বয়ং সম্পূর্ণ মাদ্রাসা বোর্ড গঠন করতে সরকারি ব্যর্থতা ;

(ঞ) জনগণের দাবি সত্ত্বেও পশ্চিমবঙ্গের মাদ্রাসাগুলিতে তফসিলি শিক্ষক নিয়োগের সার্কুলার প্রত্যাহার করতে সরকারি ব্যর্থতা ;

(ট) দু'বছর আগে উত্তর ২৪-পরগনার দেগঙ্গায় মসজিদে মাইকে আজান অন্যায়ভাবে পুলিশ কর্তৃক বন্ধ করে দেওয়ার পর মুসলিম জনগণের দাবি সত্ত্বেও উক্ত মসজিদে মাইকে আজানের অনুমতি দিতে সরকারি ব্যর্থতা ;

(ঠ) উত্তর ২৪-পরগনার বারাসত থানার শাসন অঞ্চলের তেহাট্টা গ্রামের বিগত দু' বছর ধরে ঘরছাড়া পরিবারসমূহের পুনর্বাসন ও উক্ত অঞ্চলে শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনতে সরকারি ব্যর্থতা ;

(ড) উত্তর ২৪-পরগনার 'দুঃখ' বিদ্যাধরী নদী সংস্কারের কাজে গড়িমসি ও উক্ত সংস্কারে কাজ এখনও সম্পূর্ণ করতে সরকারি ব্যর্থতা ;

(ঢ) শিক্ষাক্ষেত্রে সাম্প্রদায়িকতা দূর করতে ও প্রকৃত ধর্মনিরপেক্ষ কারিকুলাম প্রবর্তন করতে সরকারি ব্যর্থতা ;

(ণ) ওয়াকফ বোর্ডে দুর্নীতি দূর করতে সরকারি ব্যর্থতা ;

(ত) কলকাতা সহ পশ্চিমবঙ্গের সমস্ত জেলায় মুসলিম গার্লস ও বয়েজ হোস্টেল স্থাপনে সরকারি ব্যর্থতা ; এবং

(থ) দুঃস্থ মেধাবী মুসলিম ছাত্রদের জন্য প্রতিষ্ঠিত মহসীন ফান্ডের উপযুক্ত সদ্ব্যবহার করিতে সরকারি ব্যর্থতা ;

(দ) পশ্চিমবাংলার সার্বিক উন্নয়নে সরকারি ব্যর্থতা ;

(ধ) দ্রব্যমূল্যবৃদ্ধি প্রতিরোধ সরকারি ব্যর্থতা ;

(ন) উত্তর ২৪-পরগনার টাকি রোডে বেলিয়াঘাটা সেতুটি দীর্ঘদিন ধরিয়া মেরামত না হওয়ায় জনসাধারণের অশেষ দুর্গতি সত্ত্বেও উক্ত সেতুটি সংস্কার করিতে সরকারি ব্যর্থতা ; এবং

(প) উত্তর ২৪-পরগনার বারাসত থানার অন্তর্গত গোলাবাড়ি-দত্তপুকুর রোডে পানশিলা সেতুটি সংস্কার করিতে সরকারি ব্যর্থতা ।

**Mr. Speaker :** Now I put to vote all the amendments except amendment Nos. 100 and 101 on which, I understand, Division will be demanded.

The motions (amendment Nos. 95-99, 140) of Shri A. K. M. Hassan Uzzaman and the motions (amendment Nos. 102-113) of Shri Deba Prasad Sarkar were then put and lost.

The motion of Shri Deba Prasad Sarkar (amendment No. 100) was then put and a Division was taken with the following result :

NOES

Abdul Bari, Shri Md.

Abul Basar, Shri

Adbul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Dr.

Abdus Sobhan Gazi, Shri

Abdul Hasant Khan, Shri

Adak, Shri Gourhari

Anisur Rahaman Biswas, Shri

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Basu, Shri Jyoti

Bera, Shri Pulin

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharya, Shri Nani

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Nirmal Kumar

Chakrabarty, Shri Jatin

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Gour

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Bikash

Das, Shri Jagadish Chandra

Dasgupta, Shri Asim

De, Shri Bibhuti Bhusan

De, Shri Sunil

Deb, Shri Gautam

Deb Sharma, Shri Ramani Kanta

Doloi, Shri Siba Prasad

Dutta, Dr. Gouripada

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shrimati Minati

Goppi, Shrimati Aparajita

Habib Mustafa, Shri

Halder, Shri Krishna Chandra

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jahangir Karim, Shri Sk.

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kisku, Shri Laksmi Ram

Konar, Shrimati Maharani

Kundu, Shri Gour Chandra

Lama, Shri Dawa

Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Majhi, Shri Raicharan

Malakar, Shri Nani Gopal

Malik, Shri Sreedhar

Molick, Shri Shiba Prasad

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mazumdar, Shri Dilip Kumar

Mitra, Shri Biswanath

Moitra, Shri Biendra Kumar

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sailendra Nath

Mondal, Shri Shashanka Sekhar

Mondal, Shri Sudhansu Sekhar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Maheswar

Nazmul Haque, Shri

Oraon, Shri Mohan Lal

Paik, Shri Sunirmal

Pakhira, Shri Ratan Chandra

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Matish

Ray, Shri Narmada

Ray, Shri Subhus Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Banamali

Roy, Shri Hemanta

Roy, Shri Tapan

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda

Sarkar, Shri Sailen

Sarkar, Shri Sunil

Satpathi, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Nirupam

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Dipak

Singha, Shri Suresh

Singha Roy, Shri Jogendra Nath

Syed Nawab Jani, Shri Mirza

AYES

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

ABST.

A.K.M. Hassan Uzzaman, Shri

The Ayes being 2, and the Noes 105.

The motion was lost.

The motion of Shri Deba Prasad Sarkar (amendment No. 101) was then put and a Division was taken with the following result:

NOES

Abdul Bari, Shri Md.

Abul Basar, Shri

Adbul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Dr.

Abdus Sobhan Gazi, Shri

Abdul Hasant Khan, Shri

Adak, Shri Gourhari

Anisur Rahaman Biswas, Shri

Atahar Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Basu, Shri Jyoti

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Buddhadeb

Bhattacharya, Shri Nani

Biswas, Shri Binoy Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Nirmal Kumar

Chakrabarty, Shri Jatin

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Bikash

Das, Shri Jagadish Chandra

Dasgupta, Shri Asim

De, Shri Bibhuti Bhusan

De, Shri Sunil

Deb, Shri Gautam

Deb Sharma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Siba Prasad

Dutta, Dr. Gouri Pada

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shrimati Minati

Goppi, Shrimati Aparajita

Habib Mustafa, Shri

Halder, Shri Krishna Chandra

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jahangir Karim, Shri Sk.

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kisku, Shri Laksmi Ram

Konar, Shrimati Maharani

Kundu, Shri Gour Chandra

Lama, Shri Dawa

Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Majhi, Shri Raicharan

Malakar, Shri Nani Gopal

Malik, Shri Sreedhar

Mollick, Shri Shiba Prasad

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mazumdar, Shri Dilip Kumar

Mitra, Shri Biswanath

Moitra, Shri Biendra Kumar

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sailendra Nath

Mondal, Shri Shashanka Sekhar

Mondal, Shri Sudhansu Sekhar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Maheswar

Nanda, Shri Kiranmoy

Nazmul Haque, Shri,

Oraon, Shri Mohan Lal

Paik, Shri Sunirmal

Pakhira, Shri Ratan Chandra

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Pramanik, Shri Sudhir

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Matish

Ray, Shri Narmada

Ray, Shri Subhus Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Banamali

Roy, Shri Hemanta

Roy, Shri Tapan

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda

Sarkar, Shri Sailen

Sarkar, Shri Sunil

Satpathi, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Nirupam

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Dipak

Singha, Shri Suresh

Singha Roy, Shri Jogendra Nath

Syed Nawab Jani, Shri Mirza

Tudu, Shri Bikram

AYES

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

ABST.

A.K.M. Hassan Uzzaman, Shri

The Ayes being 2, and the Noes 109.

The motion was lost.

The motion of Shri Sachin Sen that "The name of Shri Ratanlal Brahmin be included after the name of Shri Aswini Raj in the 10th line

of paragraph 2 of the Address delivered by Professor Nurul Hasan, Governor of West Bengal to the Assembly on the 27th February, 1989" was then put and agreed to.

The motion of Shri Nani Kar that "রাজ্যপালকে তাহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত ফর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক: 'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ২৭শে ফেব্রুয়ারি ১৯৮৯ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেইজন্য এই সভা তাহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে'." was then put and agreed to.

**Mr. Speaker :** I have received a notice from Shri Sumanta Kumar Hira which is as follows :-

"Sir, I beg for leave to move the following resolution on the incident in the West Bengal Legislative Assembly on 27th February, 1989 in which the following members of the House, namely :-

(1) Shri Sudip Bandyopadhyay
(2) Shri Mrityunjoy Banerjee
(3) Dr. Hoimi Basu
(4) Shri Suhrid Basumallick
(5) Shri Debiprasad Chattopadhyay
(6) Shri Humayun Chowdhury
(7) Shri Arun Kumar Goswami
(8) Shri Gyan Singh Sohonpal
(9) Shri Habibur Rahaman
(10) Shri Apurbalal Majumder
(11) Shri Somen Mitra
(12) Dr. Motahar Hossain
(13) Shri Nurul Islam Chowdhury
(14) Shri Khudiram Pahan
(15) Shri Deokinandan Poddar
(16) Shri Ram Pyare Ram
(17) Dr. Sudipto Roy
(18) Shri Tuhin Samanta
(19) Shri Ganga Prasad Shaw, and
(20) Shri Satyanarayan Singh

committed definite acts of obstruction to the Governor in addressing the West Bengal Legislative Assembly as required by the Article 176(1) of the Constitution of India;

that the acts of obstruction committed by the said Members were not only improper and indecent but were also an affront to the Constitution and insult to the nation; and

that all Members said hereinabove therefore be suspended till the end of the current Session."

**Mr. Speaker :** Now, I would like to tell the Hon'ble Members that with the approval of the House I have already told the Secretary to request the 13 Hon'ble Members to be present on 20th March to make their submissions against the allegations. Now, I would ask the Secretary to make a similar request to these 20 Hon'ble Members also, along with the Leader of the Opposition as well as the Chief Whip of the party to be present on the 20th March 89 to make their submissions, if any, on the allegation.

I think that House has consent on this.

(Voices : Ayes)

**Adjournment**

The House adjourned at 4-55 p.m. till 1 p.m. on Friday, the 10th March, 1989 at the "Asembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 10th March, 1989 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 7 Ministers, and 104 Members.

[1-00 — 1-10 P.M.]

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received two notices of Calling Attention from Shri Birendra Kumar Maitra on the subject of (i) Massive attack of insects on Boro Paddy in Harishchandrapur, and (ii) Transfer of Malda District Magistrate.

Transfer of District Magistrate cannot be a subject matter of Calling Attention. I do not know why he has given it. It is Illegal and irregular.

I have selected the notice of Shri Birendra Kumar Maitra on the subject of Massive attack of insects on Boro Paddy in Harishchandrapur.

Now the Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 16th March, Sir.

### POINT OF INFORMATION

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে বে-সরকারি প্রস্তাব নিয়ে আলোচনার দিন, কিন্তু আপনি এখন থেকে স্পিকার হিসাবে যে কাজ করছেন সেটা করতে পারবেন কিনা সন্দেহ দেখা দিয়েছে। কারণ ইতিমধ্যে সংবাদপত্রে পড়েছি, কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতি দেখবার জন্য স্বয়ং এখানে আসছেন। জানি না কবে থেকে সংবিধান অনুযায়ী এই বিষয়টা ওঁদের কাছে গেছে! এতে তো রাজ্যের ক্ষেত্রে হস্তক্ষেপ করা হচ্ছে। আজকে আপনি বে-সরকারি প্রস্তাব নিয়ে আলোচনার সুযোগ দিয়েছেন, কিন্তু আমার মনে হয়, এই হাউসে এটা অগ্রাধিকার দিয়ে আলোচনা হওয়া দরকার। এ ব্যাপারে

হাউসের মতামত প্রকাশিত হওয়া দরকার, কারণ কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী এখানে আসবেন আইন-শৃঙ্খলা পরিস্থিতি দেখতে, কিন্তু এটা হওয়া উচিত নয়। নিয়ম মতো কিছু মোশন মুভ হয়েছে ঠিকই, কিন্তু বিষয়টা এত জরুরি এবং গুরুত্বপূর্ণ যে, সভার কাজ স্থগিত রেখে বলছি না, যে কাজ রয়েছে তার মধ্যেও এটা নিয়ে আলোচনার সুযোগ দেওয়া উচিত বলে আমি মনে করি।

**মিঃ স্পিকার ঃ** খবরের কাগজে কি লিখেছে, না লিখেছে তা দেখে যদি সিদ্ধান্ত নিতে হয় তাহলে তো মুশকিল হয়ে যাবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** আপনি যদি বলেন যে, খবরের কাগজ না পড়েই চলতে পারে, সেটা হয় হয়ত। কিন্তু আমাদের খবরের কাগজ পড়তেই হবে।

**মিঃ স্পিকার ঃ** আমি সেটা বলি নি। খবরের কাগজ আপনি পড়বেন এবং তাতে অ্যাসেম্বলি প্রসিডিংসও বেরোবে। কিন্তু খবরের কাগজ দেখে প্রস্তাব হবে সেটা কবে ঠিক হল?

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** পৃথিবীর কোথায় কবে কি হয়েছে, না হয়েছে, সে সম্পর্কে সলোমন রুসদির বই পড়লাম না, সেটা ব্যান করে দেওয়া হল। গণতন্ত্র চলবে, কিন্তু খবরের কাগজ পড়ব না — এটা কি করে হয়?

**মিঃ স্পিকার ঃ** কোন পার্লামেন্টে খবরের কাগজ পড়ে প্রস্তাব হয় বলে আমি জানি না।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** এই সম্পর্কে আমার প্রস্তাব এই কারণেই যে, আজকে আমরা যে বে-সরকারি প্রস্তাব নিয়ে আলোচনা করব সেই প্রস্তাব আলোচনার দিনে যে সময় দেওয়া আছে তার মধ্যে আপনি এতে অনুমোদন দিলে আর একটি বে-সরকারি প্রস্তাব করা যেতে পারে একে। এই ধরনের সংবাদ যে ভিত্তিহীন সেটা বলা দরকার।

**মিঃ স্পিকার ঃ** খবরের কাগজ পড়বার পর আপনি কি মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চেয়েছেন যে, মুখ্যমন্ত্রীকে তাঁরা কিছু জানিয়েছে কিনা; রাজ্য সরকারকে জানিয়েছে কিনা; বা খবরের কাগজে যা লিখেছে সেটা ঠিক কিনা?

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর উপর যথেষ্টই আস্থা আছে, কিন্তু ইতিমধ্যে যাঁরা আসছেন বলে খবর বেরিয়েছে তাঁরাও কম শক্তিমান নন। কাজেই এটা তাঁরা করতেই পারেন।

**মিঃ স্পিকার ঃ** যাই হোক এটা হবে না। এখন আপনি যদি এই ব্যাপারে কিছু মনে করেন, সরকারি ভাবে কেন্দ্রীয় সরকার যদি কিছু জানিয়ে থাকে তাহলে তার উপর রাজ্য সরকারের যদি কিছু বক্তব্য থাকে তাহলে মুখ্যমন্ত্রী আছেন স্বরাষ্ট্র মন্ত্রী আছেন তাঁরা এখানে

বক্তব্য রাখবেন। এই ব্যাপারে আপনি এখানে কোয়েশ্চেন পুট করতে পারেন, কলিং অ্যাটেনশন দিতে পারেন। আপনি তো কলিং অ্যাটেনশন দেন নি, আপনি তো কলিং অ্যাটেনশন দিতে পারতেন।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** আজকে ব্যাপারটা তোলবার কারণ হল আজকে বে-সরকারি প্রস্তাবে দিন রয়েছে, সংবাদপত্রে এই মূহুর্তে আমি ব্যাপারটা দেখেছি। সংবাদটি দেখে আমার যে রিয়্যাকশন হয়েছে সেটা আপনাকে জানিয়েছি। আপনি এটা দেখে যদি মনে করেন —

**মিঃ স্পিকার ঃ** এই ভাবে হয় না। আমার ইচ্ছাই কি সব?

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** স্যার, আপনি এটা দেখুন এই ভাবে আসা যায় কিনা।

**মিঃ স্পিকার ঃ** খবরের কাগজের উপর ভিত্তি করে কোনও প্রস্তাব দিলে সেই প্রস্তাবের উপর আলোচনা করার অনুমতি আমি দিতে রাজি নই। আপনি আগে ফ্যাক্টস জোগাড় করুন। আপনাকে আরও ফ্যাক্টস জোগাড় করতে হবে, তারপর আপনি জানাবেন সেটা আমি দেখব।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** আমি এখানে যেটা বলতে চাই তা হল এখানে আপনি আলোচনার সুযোগ দিন, মাননীয় মন্ত্রী মহাশয় একটা স্টেটমেন্ট দিন।

**মিঃ স্পিকার ঃ** আপনি তো এখানে কলিং অ্যাটেনশন দেন নি। তাহলে আপনি এখানে স্টেটমেন্ট দাবি করেন কি ভাবে? আপনাদের পার্টি থেকে যে কলিং অ্যাটেনশন দিয়েছেন তার মধ্যে একটা বে-আইনি। যে কলিং অ্যাটেনশন দিয়েছেন তা হল ম্যাসিভ অ্যাটাক অফ ইনসেক্টস অন বোরো প্যাডি ইন হরিশচন্দ্রপুর এবং ট্রান্সফার অফ মালদা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট। এই ঘটনাটাকে যদি আপনি এতই গুরুত্বপূর্ণ মনে করতেন তাহলে একটা কলিং অ্যাটেনশন দিতে পারতেন।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** আপনি খবরের কাগজকে অস্বীকার করতে বলছেন।

**মিঃ স্পিকার ঃ** আমি খবরের কাগজকে অস্বীকারের কথা বলছি না।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** খবর কাগজকে যদি অস্বীকার করতে বলেন তাহলে আমরা খবর জোগাড় কোথা থেকে করব। সারা দুনিয়ায় কি হচ্ছে সেটা তো খবরের কাগজের মাধ্যমেই পাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** আমি এই ভাবে বলি নি। আমি যেটা বলতে চাই তা হল খবরের কাগজের উপর ভিত্তি করে এই হাউসে মোশন আনলে হবে না। আপনি আরও ফ্যাক্টস জোগাড় করুন, মন্ত্রীর কাছে জানুন ব্যাপারটা কি, তারপর আপনি মোশন দিলে হবে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্পিকার মহাশয়, আপনার কাছে আমার বিনীত নিবেদন এই যে, আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী আসছে কি আসছে না এটা খুব বেশি গুরুত্বপূর্ণ বিষয় নয় এবং

বিচার্য নয়। কিন্তু গত কয়েক দিন ধরে বেশ কিছু কেন্দ্রের মন্ত্রী দায়িত্বজ্ঞানহীন উক্তি করে যাচ্ছেন। সেই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলার উপর অনাবশ্যক অসাংবিধানিক বাড়তি উৎসাহ দেখতে পাচ্ছি। সেটা খুব কারেক্টলী আমাদের রাজ্যের মানুষকে অরিড করছে। কাজেই সেই দিক থেকে কিসের ভিত্তিতে আলোচনা করবেন কি করবেন না সেটা পরে বিষয়। কিন্তু আমাদের বিধানসভার আলোচনার বিষয়ের মধ্যে আসা উচিত যে ভাবে কেন্দ্রের মন্ত্রীরা বার বার মন্তব্য করে যাচ্ছেন। পারটিকুলারলী একজন মন্ত্রীর বিষয় নয়, এটা সকলের বিষয় হওয়া উচিত এবং মন্তব্য করছে প্রেসকে ডেকে।

**মিঃ স্পিকার ঃ** এখান থেকে ৪ দিন ধরে গভরনর্স অ্যাড্রেসের উপর ডিবেট হল, তার মধ্যে এইগুলি বলতে পারতেন, আপনাকে কে বাধা দিয়েছে? যে কয়েক জন মন্ত্রী বলেছেন সেই বিষয়ে আলোচনা করতে পারতেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, আমাদের সরকার পক্ষের এম. এল. এ.-রা যখন আলোচনা করেছেন তখন বিষয়গুলি এনেছেন। কিন্তু ঘটনাগুলি ঘটে যাচ্ছে ক্রমান্বয়ে।

**মিঃ স্পিকার ঃ** আবার যখন বাজেট ডিবেট হবে তখন বলবেন, বলার সুযোগ পাবেন, অনেক সুযোগ আছে। ৪ দিন ধরে বাজেট ডিসকাশন হবে, হোম ডিপার্টমেন্টের উপর ডিবেট হবে, অন্যান্য ডিবেট হবে তখন বলবেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** যে ভাবে ঘটনাগুলি ঘটে যাচ্ছে সেই ভাবে মন্তব্য হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** কলিং অ্যাটেনশন দেবেন, সুযোগ আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, হাউসে অনেক নজীর আছে যখন কোনও গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছে, সে খবরের কাগজ দেখেই হোক আর যাই হোক, ঘটনা ঘটে থাকলে আপনি অনেক সময় মন্ত্রীদের বলেছেন যে সভার সদস্যরা উদ্বিগ্ন, সেই জন্য গভর্নমেন্টের তরফ থেকে মন্ত্রীরা বিবৃতি দিক। হাউসে এই ধরনের নজির আছে, সেই নজির অনুসরণ করে বলছি — মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে চিঠি এল কি এল না এই বিষয়ে সব সময় আমাদের জানা সম্ভব নয় — আলোচনা করতে দেওয়া হোক। খবরের কাগজে যখন উদ্বেগজনক খবরটা দেখলাম তখন সেটা আপনাকে জানাচ্ছি। আইন-শৃঙ্খলা রাজ্যের ব্যাপার, অথচ তাঁরা সরাসরি হাওড়ায় চলে যাচ্ছেন, এটা গভীর উদ্বেগের ব্যাপার। সেই জন্য আমি আপনার কাছে জানাতে চাইছি যে সদস্যদের উদ্বেগের দিকে লক্ষ্য রেখে আপনি মন্ত্রীদের বলতে পারেন, গভর্নমেন্টকে বলতে পারেন একটা এই ব্যাপারে বিবৃতি দেবার জন্য। এই ব্যাপারে কি ঘটনা ঘটেছে সেটা আমরা জানতে চাই।

**মিঃ স্পিকার ঃ** এখন এটা তাহলে সম্পূর্ণ আমার দায়িত্বে এসে গেছে, ভাল।

[1-10 — 1-20 P.M.]

## Motions Under Rule 185

**Mr. Speaker :** Now, I call upon Shri Sachin Sen to move your motion.

**Shri Sachin Sen :** Sir, I beg to move that this House feels deeply concerned over the developments in Afghanistan. Although the Soviet Union has withdrawn its troops from Afghanistan, neigher the U.S.A. nor Pakistan have implemented their commitments with regard to the Geneva Accord on Afghanistan. The U.S.A. and Pakistan are not allowing for a political settlement which recognises the peoples Democratic Party of Afghanistan as a component in a future set up for the Country. Arms supplies continue to flow to the Mujhadeens through the Camps in Pakistan. There is a fear of civil war erupting. Inhuman attacks to blockade the cities and starve the citizens of Kabul is being attempted.

This House, therefore, calls for the strict implementation of all provisions of the Geneva Accord on Afghanistan and strict non-interference in its internal affairs by Pakistan and U.S.A. and urges upon the International Community and particularly the United Nations to see that there is no restriction to food and other essential supplies to Kabul and other cities of Afghanistan.

This House also urges upon the Government of India through the Government of West Bengal to impress upon United Nations the necessity of taking immediate steps for negotiations to ensure peaceful settlement in Afghanistan.

This House requests the Government of India through Government of West Bengal to continue its efforts to assist in such peaceful settlement.

স্যার এই হচ্ছে আমার মোশন, আগে আলোচনা হোক, আমি পরে জবাবী ভাষণ দেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সাম্প্রতিক আফগানিস্থানে যে উদ্বেগজনক পরিস্থিতি দেখা দিয়েছে এবং সেই পরিস্থিতি সম্পর্কে উদ্বেগ প্রকাশ করে পাকিস্থান

এবং মার্কিন সাম্রাজ্যবাদ আজকে আফগানিস্থানে সেখানকার পরিস্থিতি যেভাবে জটিল করে তুলছে তার নিন্দা করে এবং সমস্যা নিরসনে রাষ্ট্রপুঞ্জ এবং সাথে সাথে ভারত সরকারের যথাযথ ভূমিকা গ্রহণ করার দাবি জানিয়ে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবের মধ্যে কিছু ত্রুটি এবং সীমাবদ্ধতা থাকলেও আমি আমার দলের পক্ষ থেকে এই প্রস্তাবকে সমর্থন করে দু-একটি কথা বলছি। আপনি জানেন স্যার, যে জেনিভা চুক্তি গত ১৪ই এপ্রিল হয়েছিল, তাতে যে সিদ্ধান্তগুলি হয়েছিল তাতে ভাগ করেছিল ১, ২, ৩, ৪ করে। এটা করার ফলে যা দাঁড়ায় প্রথমত আফগান সরকার এবং পাকিস্তান সরকার এরা কেউই একে অপরের অভ্যন্তরীণ ব্যাপারে হস্তক্ষেপ করতে পারবে না এবং কেউই সিদ্ধান্ত লঙ্ঘন করে কোনও রকম কিছু করতে পারবে না। এই ছিল চুক্তির প্রথম পর্যায়। দ্বিতীয়ত এই ব্যাপারে যে চুক্তি হল তাতে গ্যারান্টার হিসাবে সোভিয়েত রাশিয়া এবং মার্কিন যুক্তরাষ্ট্র তারা থাকবে। যাতে চুক্তির কোনও রকম লঙ্ঘন না হয়। তৃতীয়ত চুক্তি ছিল যে পাকিস্থানে আফগান উদ্বাস্তু ৩০ লক্ষর মতো যা আছে, তাকে আফগান সরকার ফেরৎ নেবে এবং আন্তর্জাতিক সংস্থাগুলির সাহায্যে তাদের উপযুক্ত বন্দোবস্ত করবে। চতুর্থত এই চুক্তির মধ্যে ছিল যে ১৯৮৮ সালের মধ্যে সোভিয়েত সেনা বাহিনী সম্পূর্ণ ভাবে আফগানিস্থান থেকে প্রত্যাহার করে নেওয়া হবে। কিন্তু এখানেই চুক্তির শেষ নয়, আরও যে দুটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে ছিল সেটা হচ্ছে এই চুক্তির পর অস্ত্র সরবরাহের প্রশ্নে সোভিয়েত রাশিয়া বলুন বা মার্কিন সাম্রাজ্যবাদ বলুন তারা তাদের নিজ নিজ পক্ষকে অস্ত্র সরবরাহ করবে কিনা, অস্ত্র সরবরাহের কাজটা অব্যাহত থাকবে কিনা, তাতে মার্কিন যুক্তরাষ্ট্র বলে সোভিয়েত সরকার যদি আফগানিস্থান সরকারকে অস্ত্র সরবরাহ করতে থাকে তাহলে আমরা গেরিলাদের অস্ত্র সরবরাহ করব। তখন এই চুক্তির মধ্যে সিমেট্রিক ক্লজ বা সমতা ঢোকানো হয়। আর একটা ছিল যেটা এখানে গুরুত্বপূর্ণ বিষয় সেটা হচ্ছে এই চুক্তির পর আফগানিস্থানের যে সরকার — পিপলস ডেমোক্রাটিক পার্টি অব আফগানিস্থান — এই সরকারের চরিত্র কি হবে, পি ডি পি এ থাকবে, না, সর্ব দলীয় সরকার হবে, নাকি বিদ্রোহীদের সরকার হবে, এই ব্যাপারটা অমীমাংসিত থেকে যায় এবং এই ব্যাপারে রাষ্ট্রপুঞ্জের পর্যবেক্ষক যিনি তাঁর মাধ্যমে প্রস্তাবগুলি ঠিক হবে বলা হয়। মোটামুটি চুক্তির বিষয়গুলি ছিল এই। এই চুক্তির পর সোভিয়েত রাশিয়া আফগানিস্থান থেকে জেনেভা চুক্তি অনুসারে তাদের সৈন্য বাহিনী প্রত্যাহার করে নিয়েছে। কিন্তু দেখা যাচ্ছে পাকিস্তান ক্যাম্প থেকে সমস্ত অস্ত্র সরবরাহ দেওয়া হচ্ছে, গেরিলাদের মদত দেওয়া হচ্ছে এবং তার পিছনে স্বাভাবিকভাবে মার্কিন সাম্রাজ্যবাদের মদত রয়েছে। একথা বলা বাহুল্য আজকে এমন একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে সত্য সত্যই সেখানে আবার নূতন করে গৃহ যুদ্ধ বেঁধে যাওয়ার সম্ভাবনা আছে এবং মার্কিন সাম্রাজ্যবাদের যে ভূমিকা সারা বিশ্বে ছড়িয়ে পড়েছে তাতে চুক্তি লঙ্ঘন করে এই কাজ করে যাচ্ছে। ফলে এর প্রতিবাদ হওয়া দরকার, এর বিরুদ্ধে বিশ্ব জনমত সৃষ্টি হওয়া দরকার যে মার্কিন সাম্রাজ্যবাদ বা পাকিস্তানের এই কার্যকলাপ বন্ধ করা হোক, তার জন্য কার্যকর পদক্ষেপ নেওয়া দরকার। তারই ভিত্তিতে আজকে এখানে এই প্রস্তাব এসেছে। এখানে আমি এই কথা বলব যে জেনেভা চুক্তির

আজকে এই যে মাসুলগুলি দিতে হচ্ছে তার কারণ জেনেভা চুক্তি ত্রুটিপূর্ণ ছিল, জেনেভা চুক্তি ভঙ্গ করার ক্লজ ছিল — সিমেট্রিক ক্লজ। অস্ত্র সরবরাহ করার এই যে সুযোগ থেকে গেল এতে মার্কিন সাম্রাজ্যবাদ শক্তি যে পাকিস্থানকে সামনে রেখে তাদের সাম্রাজ্যবাদী চরিত্র চরিতার্থ করবার চেষ্টা করার এটা আগে থেকে বোঝা দরকার ছিল যেটা তারা করছে। এখানে এটা আত্ম সমালোচনার দৃষ্টি থেকে বলার দরকার সোভিয়েত রাশিয়ার সংশোধনবাদী নেতৃত্বের মধ্যে কতকগুলি ত্রুটি ছিল, তাঁরা আফগান বিপ্লবকে রক্ষা করবার জন্য যেভাবে ১৯৭৯ সালে সরাসরি সেখানে সৈন্য পাঠিয়ে ছিলেন আমাদের দলের পক্ষ থেকে সেটা আমরা সমর্থন করি নি, আমরা তার প্রতিবাদ জানিয়েছিলাম।

*

[1-20 — 1-30 P.M.]

কারণ আমরা জানি মার্কসবাদ, লেনিনবাদের শিক্ষা অনুযায়ী বিপ্লবকে কখনও রপ্তানি করা যায় না। ওখানে সেনা বাহিনী পাঠিয়ে বিপ্লবকে রক্ষা করা যায় না। যে গণতান্ত্রিক শক্তি জাহিরশাহী তন্ত্রকে পরাজিত করে আফগানিস্থানে প্রজাতন্ত্র প্রতিষ্ঠিত করেছিল তাদের সার্পোট করে আফগানিস্থানে যাতে গণতন্ত্র ডেভেলপ করা যায় সেই চেষ্টা সেখানকার কমিউনিস্ট পার্টির করা উচিত ছিল এবং সোভিয়েত রাশিয়ারও এটা দেখা উচিত ছিল। কিন্তু তা না করে আমলা এবং মিলিটারির সঙ্গে যোগসাজস করে, ক্যু করে দিয়ে বিপ্লব হয়ে গেল একথা বলা ঠিক নয়। এটা একটা ভ্রান্ত পথ বলা যায় এবং মার্কিন সাম্রাজ্যবাদ সেই সুযোগ নিচ্ছে। এখনও সোভিয়েত রাশিয়া সেখান থেকে তাদের সৈন্য বাহিনী সরিয়ে নেয় নি। আমি মনে করি আমেরিকা সম্বন্ধে তাদের ইলিউশন থাকা উচিত নয়। বরং বিশ্বশান্তির জন্য বৈঠক করা দরকার এবং সেই বেঠক করে সাম্রাজ্যবাদী শক্তিকে কোণঠাসা করা যায়। মার্কসবাদ, লেনিনবাদের শিক্ষা অনুযায়ী বলতে পারি সাম্রাজ্যবাদ যতদিন থাকবে তাদের আগ্রাসী চরিত্র পাল্টাবে না। মার্কিন সাম্রাজ্যবাদ লিবিয়ায় পৈশাচিক আক্রমণ করেছিল, প্যালেস্টাইনের অধিবাসীদের স্বাধীনতার বিরুদ্ধে অশুভ শক্তিকে মদত দিচ্ছে, নিকারা-গুয়ায় তার সেই জিনিস করেছে। কাজেই আফগানিস্থানের মতো একটা গুরুত্বপূর্ণ জায়গা থেকে সোভিয়েত রাশিয়া সৈন্য সরিয়ে নিলে মার্কিন সাম্রাজ্যবাদ চুক্তির শর্ত মেনে চলবে এটা মস্কোর ভাবা উচিত হয় নি। আমরা দেখলাম মস্কোতে মানবাধিকারের উপর সভা হল এবং রেগন সেখানে বক্তৃতা দিয়ে এলেন। অর্থাৎ দেখা যাচ্ছে সোভিয়েত রাশিয়ার এই দুর্বল নীতির ফুল অ্যাডভানটেজ আমেরিকা নিচ্ছে। কোথায় তাদের কোণঠাসা করব তা নয়, তাদের নিয়ে বৈঠক করা হচ্ছে। বিশ্ব শান্তিকে এগিয়ে নিয়ে যাবার ব্যাপারে রাশিয়ার এই দুর্বল নীতি কখনও সমর্থনযোগ্য নয়। লিবারেশন মুভমেন্টকে যদি তরান্বিত করতে হয় তাহলে ক্যাপিচুলেশনের নীতি পরিত্যাগ করতে হবে। বিশ্ব শান্তিকে যদি সত্যি সত্যিই এনসিওর করতে হয় তাহলে সমস্ত দিক থেকে পজিটিভ হেলফ দিয়ে লিবারেশন মুভমেন্টকে এগিয়ে নিতে হবে, শক্তিশালী করতে হবে এবং সেই শক্তিশালী করবার মধ্য দিয়ে সংগ্রামী শক্তিকে ঐক্যবদ্ধ করবার মধ্য দিয়ে মার্কিন

সাম্রাজ্যবাদীর আগ্রাসী নীতিকে কোণঠাসা করা যাবে এখানে প্রস্তাবে বলা হয়েছে,

This House also urges upon the Government of India through the Government of West Bengal to impress upon United Nations the necessity of taking immediate steps for negotiations to ensure peaceful settlement in Afghanistan. This House requests the Government of India through Government of West Bengal to continue its efforts to assist in such peaceful settlement.

প্রস্তাব দেখলে মনে হবে অ্যাস ইফ পিসফুল সেটেলমেন্ট হবার পথে। বাস্তব ঘটনা হচ্ছে সোভিয়েত রাশিয়া যখন সরাসরি আক্রমণ করল তখন ভারত সরকার তার বিরোধিতা করে নি। পিসফুল সেটেলমেন্টের ক্ষেত্রে ভারত সরকার যে আগ্রাসী নীতি নিয়ে চলছে, লঙ্কায় তারা যা করেছে সেটা জনগণের কাছে তুলে ধরা দরকার। লাক্ষাদ্বীপেও ভারত সরকার সেই রকম অবস্থার সৃষ্টি করেছে।

ফলে এই ধরনের টু কনটিনিউ ইটস এফেক্টস টু অ্যাসিস্ট ইন সাচ পিসফুল সেটেলমেন্ট — অর্থাৎ এখানে ভারত সরকার সম্পর্কে যেন খানিকটা ইলিউশন সৃষ্টি করার অবকাশ আছে। ফলে ভারত সরকারের যে অ্যাকচুয়াল রোল সেটা পালন করতে তাদের বাধ্য করা এবং পিপলের এই রকম একটা অবস্থায় পিসফুল সেটেলমেন্টের ব্যাপারে তারা যাতে একটা বলিষ্ঠ নীতি গ্রহণ করতে বাধ্য হয় সেই ভাবে জনমত সৃষ্টি করা দরকার। কিন্তু এই কনটিনিউ ইটস এফর্টস — এই ভাবে বলার মধ্য দিয়ে খানিকটা ইলিউশন সৃষ্টি হওয়া সহজ। এই কথা বলে এই প্রস্তাবটিকে আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে আমরা এখানে যে প্রস্তাব নিয়ে আলোচনা করছি, সেটা আফগানিস্থানের পরিস্থিতির বিষয় এবং এটা আনন্দের কথা যে, অতীতেও আমরা বিধানসভায় এইরকম গুরুত্বপূর্ণ আন্তর্জাতিক বিষয় নিয়ে আলোচনা যেমন করেছি, এবারেও তেমনি আফগানিস্থানের পরিস্থিতি নিয়ে এই সভায় আমরা মত বিনিময় ও প্রস্তাব রাখার সুযোগ পাচ্ছি। আমাদের সকলেরই জানা আছে — প্রতিদিনই আমরা কাগজে দেখছি, শুনছি যে, এই মূহুর্তে আফগানিস্থান একটা চরম সংকটপূর্ণ অবস্থার মধ্য দিয়ে চলেছে। কালকের খবর হচ্ছে এই যে, কাবুল বিমানবন্দর সম্পূর্ণ ভাবে অকেজো হয়ে পড়েছে। তথাকথিত বিদ্রোহীদের গোলা বারুদের আক্রমণ শুধু কাবুল বিমান বন্দরই নয়, শহর, রাজধানী এবং গোটা আফগানিস্থানের মধ্যে এমন একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে, বর্তমান যে সরকার সেখানে আছে সেই সরকার টিকে থাকতে পারবে কি, পারবে না — নাকি পাকিস্তান এবং মার্কিন সরকারের মদতে আফগানিস্থানে আবার একটি ভয়ঙ্কর প্রতিক্রিয়া শক্তি ফিরে আসতে পারবে — আমরা সকলেই বুঝতে পারছি এবং সেই কারণে বোধ হয় আমরা বিধানসভায় সঠিক ভাবেই আলোচনা করছি যে, ঘটনাটি শুধু সাম্যবাদী আন্দোলনের ক্ষেত্রে মতাদর্শগত বিতর্কের প্রশ্ন নয়, এটা আমাদের গোটা ভারতীয় উপমহাদেশের প্রশ্ন, যে

মহাদেশের ইতিহাসের নিয়মে ভারত পাকিস্তান, বাংলাদেশ, আফগানিস্থানের মতো দেশে এই ধরনের কোনও একটা ঘটনায় মরণ বাঁচনের লড়াই চলেছে প্রতিক্রিয়া বনাম প্রগতির এবং সেই প্রতিক্রিয়া বনাম প্রগতির লড়াইতে এই মুহূর্তে কাবুলের পতন হবে কি হবে না, কাবুলের বর্তমান সরকার টিকে থাকতে পারবে কি পারবে না এবং প্রগতি ও প্রতিক্রিয়ার লড়াইতে, ধর্মনিরপেক্ষ ও মৌলবাদীর লড়াইতে কাবুলের পতন হবে কি, হবে না — এটা গোটা উপমহাদেশের সমস্ত মানুষের সামনে একটা জরুরি প্রশ্ন এবং সেই প্রশ্নের সম্মুখীন হয়ে আমরা সঠিক ভাবেই এই আলোচনা শুরু করেছি। আমি যে কথা বলতে চাই তা হচ্ছে, এই বিতর্ক আমরা কয়েক বছর ধরেই শুনছি — আফগানিস্থানের সমস্যার মূল কি? সেখানে বিদেশী রাষ্ট্র সোভিয়েত ইউনিয়নের সৈন্য বাহিনী আছে, এটাই কি আফগানিস্থান সমস্যার প্রথম কথা এবং শেষ কথা? দুর্ভাগ্যের বিষয় এখানে আমাদের একজন মাননীয় সদস্যের কাছ থেকে কিছু কথা শুনলাম। কিন্তু এটাই কি শেষ কথা বা এটাই কি আফগানিস্থান সমস্যার প্রধান কথা? দেশের মানুষের গণতান্ত্রিক প্রতিবাদের সামনে থেকে শাহ ১৯৭০ সালের পর আফগানিস্থান থেকে বিতাড়িত হলেন এবং তখন আফগানিস্থান একটা নূতন পথ বেছে নিয়েছিল। সেই পথ হচ্ছে, ধর্মান্ধতার পথ ছেড়ে দিয়ে, সামন্ততন্ত্রের পথ ছেড়ে দিয়ে, অশিক্ষা, দারিদ্র, নিরক্ষতার পথ ছেড়ে দিয়ে একটা গণতান্ত্রিক সরকার সেখানে কায়েম হবার চেষ্টা হয়েছিল। শাহের যে সরকার ছিল, আর বর্তমান যে সরকার আছে, সেই সরকারের মধ্যে মৌলিক পার্থক্য আছে কিনা — এখানে কেউ লাল রং দেখে ভয় পেলে কোনও উপায় নেই — আগের যে সরকার ছিল সেই সরকার একটা প্রতিক্রিয়াশীল সরকার ছিল এবং ধর্মের নাম করে সেই সরকার হাজার হাজার আফগানিবাসীদের উপর, নাগরিকদের উপর অত্যাচার চালিয়েছে সামন্তবাদের জগদ্দল পাথরের মধ্য দিয়ে, অশিক্ষা, নিরক্ষতার মধ্য দিয়ে এবং সেখানে নয়া সমাজের মৌলিক অধিকার ছিল না। আর বর্তমান আফগান সরকার সেখানে পরিবর্তনের একটা ঢেউ সৃষ্টি করতে পেরেছিলেন।

[1-30 — 1-40 P.M.]

আমরা সেই দিকে তাকিয়ে বলেছিলাম, এটা একটা প্রগতির লক্ষন। আফগান সরকার যেটা করেছেন শিক্ষার ক্ষেত্রে, দারিদ্র দূর করার ক্ষেত্রে, ভূমি সংস্কারের ক্ষেত্রে এবং নারীর অধিকার প্রতিষ্ঠার প্রশ্নে — সেখানে তারা একটা প্রগতির পথ বেছে নিয়েছিলেন। সেইজন্য এ উপমহাদেশেই নয়, সারা দুনিয়ার গণতন্ত্র প্রিয় মানুষ, সমাজতন্ত্র প্রিয় মানুষ আফগান সরকারকে সমর্থন করেছিলেন। সেই সরকারের বিরুদ্ধে একটা চক্রান্ত শুরু হল। সোভিয়েত সৈন্য সেখানে পাঠানোর প্রশ্ন ছিল না যদি না মার্কিন এবং পাকিস্তানী সরকার সরাসরি ভাবে সেখানে হস্তক্ষেপ করত। পাকিস্তান এবং মার্কিন সরকারের এ যে হস্তক্ষেপ একথাটা গোপন করার জন্য মার্কিন প্রচার দপ্তর সারা দুনিয়ার বিভিন্ন প্রান্তে এবং এমন কি আমাদের দেশের সংবাদপত্র ও বিভিন্ন প্রচার মাধ্যমের এমন ভাবে প্রচার করতে আরম্ভ করলেন যাতে

পাকিস্তান এবং আমেরিকার চক্রান্তটা গোপন থাকে এবং "সোভিয়েতের লাল ফৌজ", "সোভিয়েত সৈন্য" — এই প্রশ্নটা বারবার সামনে এসে যায়। আমরা সকলেই জানি যে বিপ্লবি কোনও দেশে আমদানি-রপ্তানি হয় না। কিন্তু যখন একটা দেশে সদ্য গঠিত বিপ্লবকে ধ্বংস করার চেষ্টা হচ্ছে পাশের একটা দেশ থেকে পাকিস্তান এবং মার্কিন সাহায্যে তখন তাকে রক্ষা করার দায়িত্বে সোভিয়েত যা করেছিল ঠিকই করেছিল এবং আমরা জানি সারা দুনিয়ার গণতন্ত্র প্রিয় মানুষ তা সমর্থন করেছিল। পাকিস্তানের যদি অধিকার থাকে আফগানিস্থানের মধ্যে হস্তক্ষেপ করার, আমেরিকার যদি অধিকার থাকে পাকিস্তান আর্মিকে দিয়ে সে কাজ করানোর তাহলে সোভিয়েতের দায়িত্ব ছিল আফগানিস্থানকে রক্ষা করার এবং সে দায়িত্ব তারা পালন করেছিল। কারণ তাদের সীমান্তবর্তী রাজ্যে পাকিস্তান এবং মার্কিনীদের এই ভয়ঙ্কর কাজকে কখনও তারা বরদাস্ত করতে পারেন না। তারপর আমরা জানি সময় বয়ে গিয়েছে, পরিবর্তন হয়েছে এবং সেখানে তারপর আমরা দেখলাম সমস্যার সমাধান করার চেষ্টা করা হয়েছে জেনেভা চুক্তির মাধ্যমে গত বছর এপ্রিল মাসে। সেখানে যে চুক্তি হল তাতে সারা দুনিয়ার মানুষের অভিনন্দন কুড়িয়ে সোভিয়েত সৈন্যরা চলে এলেন। সেখানে চলে আসার জন্য যে দিন নির্দিষ্ট ছিল তার তিন দিন আগেই সোভিয়েত ফৌজ চলে এলেন। যখন সোভিয়েত প্রথম ঘোষণা করেছিল যে আমরা চলে আসব তখন সারা দুনিয়ার, এমন কি আমাদের এখানকার অনেক সংবাদপত্রও সন্দেহ প্রকাশ করেছিলেন তাদের এই বক্তব্য-এর আন্তরিকতা সম্পর্কে। ফেব্রুয়ারি মাসের ১৫ তারিখের মধ্যে সোভিয়েত ফৌজের চলে আসার কথা ছিল কিন্তু তার তিন দিন আগেই সোভিয়েত বাহিনী চলে এলেন এবং সকলে চিন্তা করতে লাগলেন যে জেনেভা চুক্তি এবারে পালন করা হবে এবং আফগানিস্থানে শান্তি আসবে ও রাজনৈতিক সমাধান আসবে। কিন্তু দেখা গেল সেখানে শান্তি এল না। সেখানে সোভিয়েত বাহিনী চলে যাবার জন্য যেন অপেক্ষা করা হচ্ছিল। পাকিস্তান এবং ইরানে প্রতিষ্ঠিত প্রতি বিপ্লবী শক্তি, তথাকথিত কাগজের ভাষার বিপ্লবীরা — এই প্রতি বিপ্লবী শক্তি তারা পাকিস্তানের সাহায্যে এবং মার্কিন সাহায্যে এখানে নূতন করে আক্রমণ করতে শুরু করল। আপনারা জানেন, সেখানে ন্যূনতম যে মানবিক দায়িত্ব সেগুলিও ঐ তথাকথিত বিপ্লবীরা পালন করছে না। কাবুল শহরে পানীয় জল, ঔষধপত্র, সাধারণ মানুষের খাবার, কম্বল ইত্যাদি যে সমস্ত বিমানে পাঠানো হচ্ছে সেগুলি পর্যন্ত আটকানোর চেষ্টা হচ্ছে এবং সেগুলিকে গুলি করার চেষ্টা করা হচ্ছে। কাবুল শহর এখন চারিপাশ থেকে এই তথাকথিত প্রতি বিপ্লবীদের আক্রমণে ঘেরাও হয়ে গিয়েছে এবং এইরকম একটা অবস্থা সেখানে চলছে। এই অবস্থার সামনে দাঁড়িয়ে সারা দুনিয়ার মানুষ যা চাইছেন তা হল, আফগানিস্থানে এই রক্তক্ষয়ী আক্রমণ বন্ধ হোক। সেখানে একটা রাজনৈতিক সমাধান হোক এটা আমরা চাই। রাজনৈতিক সমাধান কি করে হতে পারে? আমরা যতদূর জানি তা হচ্ছে, আফগানিস্থানের বর্তমান সরকারের সভাপতি নাজিবুল্লা, তিনি যে প্রস্তাব করেছেন সেই প্রস্তাব রাজনৈতিক দিক থেকে খুব বিচক্ষণতার প্রস্তাব। সেটা হচ্ছে, যারা বিদ্রোহী আছেন তারাও আসুন, আমাদের

সরকার থাক এবং একটা জাতীয় পুনর্মিলনের মাধ্যমে একটা জাতীয় কোয়ালিশন সরকার তৈরি হোক। তাতে থাকবে যারা তথাকথিত বিদ্রোহী রাজনৈতিক শক্তি — ৯টা দল আছে, আর বর্তমান যে সরকার এ.পি.ডি.পি. তাদের যারা রাজনৈতিক প্রতিনিধি, তারা। এদের নিয়ে একটা রাজনৈতিক জাতীয় কোয়ালিশন তৈরি হোক। কিন্তু আমরা দেখছি, একদল তথাকথিত বিদ্রোহী বসে আছেন ইরানে এবং আর একদল বসে আছেন পাকিস্তানে। ইরান ও পাকিস্তান থেকে তারা মার্কিন সমর্থনে এবং পরামর্শে বলছেন, না, আমরা বর্তমান সরকারকে উৎখাত করে তার পতন ঘটিয়ে আমরা আমাদের মতন সরকার তৈরি করব। কি রকম সে সরকার? এতদিন যে সরকার চলেছে ভূমি সংস্কারের পথে, নিরক্ষরতা দূর করার পথে, নারীর অধিকারকে স্বীকৃতি জানিয়ে — যা আধুনিক দুনিয়ায় দরকার — সেখানে আমরা দেখছি, তথকথিত বিপ্লবী যে সরকার তৈরির কথা তারা বলছেন, তাতে ধর্মান্ধতা এবং সামন্ততন্ত্রের পুরানো মূল্যবোধগুলিকে এবং রাজতন্ত্রের পুরানো মতগুলিকে তারা বাঁচিয়ে তুলতে চাইছেন। আমরা জানি, রাজা, যিনি উৎখাত হয়েছিলেন তিনি প্যারিসে আছেন। সেখানে এই ধরনের একটা সরকার তারা করতে চাইছেন। অর্থাৎ এক কথায়, এতদিন আফগানিস্থান যে প্রগতির পথে গেছে, ইতিহাসের চাকাকে পিছন দিকে নিয়ে চল এবং নিয়ে একটা প্রতিক্রিয়াশীল সরকার তৈরি কর, এই হচ্ছে প্রশ্ন? পেশোয়া থেকে ঘোষণা করা হয়েছে কিন্তু এখনও সেই সরকারকে পাকিস্তান স্বীকৃতি জানাতে সাহস পায় নি, আমেরিকাও পায় নি। কিন্তু পাকিস্তান এবং আমেরিকার মদতে তারা এসব করছে তাতে কোনও সন্দেহ নেই। ইতিমধ্যে আফগানিস্থানের সরকার বারবার বলেছেন যে সামগ্রিক ভাবে তারা এই সমাধান চান তা নাহলে আফগানিস্থানের পক্ষে এটা হবে বিপদজনক। সোভিয়েত বাহিনী সরে গেছে, এখানে মানুষ চাইছে শান্তি। সোভিয়েত বাহিনী সরে গেছে এখন মানুষ চাচ্ছে না যুদ্ধ। সোভিয়েত বাহিনী সরে গেছে এখন আমরা রাজনৈতিক পক্ষ সকলে এক সঙ্গে বসে আফগানিস্থানের মানুষ যে নূতন স্বাধীনতার আশ্বাস পেয়েছিল তাকে রক্ষা করার জন্য চেষ্টা করি। কিন্তু আমরা দেখছি যে তা হচ্ছে না। হচ্ছে না এই কারণে যে এর পিছনে রয়েছে ইরানের মদত। এর পিছনে রয়েছে পাকিস্তানের মদত এবং সর্বোপরি রয়েছে মার্কিন সরকারের মদত। এটাই হচ্ছে বাস্তব ঘটনা। বিধানসভার মধ্যে মার্কিন সরকারের সমালোচনা না করে আমাদের উপায় নেই। আমরা জানি গোটা দুনিয়া জুড়ে মার্কিন সরকার তার নিজের স্বার্থে এলাকা খুঁজছেন সেটার মধ্যে আমেরিকার নিকারাগুয়েই হোক, দক্ষিণ কোরিয়াই হোক, ফিলিপাইন হোক, দিয়াগো গার্সিয়াই হোক। আফগানিস্থানও বুঝতে পারছেন যে আফগানিস্থানের এই প্রতিক্রিয়া ঘাঁটিটিকে একটা ধর্মন্ধতার ঘাঁটি করে রাখতে না পারলে মার্কিনীদের ভারত উপ মহাদেশে তাদের স্বার্থ বিঘ্নিত হচ্ছে। সেটা হচ্ছে বলেই মার্কিন সরকার এইভাবে এই রকম একটা শক্তিকে তারা মদত দিয়ে চলেছেন। আমরা মনে করি যে ভারত সরকারের রাজীব গান্ধীর মৌলিক যে বৈদেশিক নীতি, আর বামপন্থীদের যে নীতি তা উৎস মুখ এক নয়। আমরা আমাদের দেশের শ্রমিক, খেটে খাওয়া মানুষের স্বার্থের কথা ভেবে আমাদের বৈদেশিক নীতির কথা বলি। আর ভারত সরকার পুঁজিপতিদের

স্বার্থে রাজীব গান্ধী তাদের বৈদেশিক নীতির কথা বলেন। তবে অনেক ক্ষেত্রে মিল যে হয় সেটা বিরোধীরাও বুঝতে পারেন। রাজীব গান্ধী বলেন যে নেলসন ম্যান্ডেলার মুক্তি চাই। আমরা কি বলব যে তাকে বন্দি করে রাখ? এই জিনিসটা তারা বুঝতে পারেন না কেন আমি জানি না। কাদের স্বার্থে? ভারতবর্ষের পুঁজিপতিরাও চান যে আমাদের এই উপমহাদেশে শান্তি বজায় থাকুক। ভারতবর্ষের পুঁজিপতিরাও চান নিরস্ত্রীকরণ চলুক। ভারতবর্ষের পুঁজিপতি টাটা, বিড়লাদের যুদ্ধ হলে কোনও লাভ হবে না। যুদ্ধ লাগলে তাদের সাবান, কাপড় এগুলি বিক্রি হবে না। কাজেই ভারতবর্ষের পুঁজিপতিরা যুদ্ধ চান না। এটা তাদের স্বার্থেই তারা চান না, তারাও যখন বলেন শান্তি চাই, আমরাও বলি শান্তি চাই। আমরা বলি আপনারা জোর দিয়ে বলুন। আফগানিস্থানে আজকে যদি বিশৃঙ্খলা সৃষ্টি হয়, যদি আফগানিস্থানে এই যে ইতিহাস তৈরি করতে চাইছে, প্রতিক্রিয়াশীল সরকারকে যদি আবার কায়েম করে দিতে পারে তাহলে তা ছড়িয়ে পড়বে পাকিস্থানের মধ্যে। তার ঢেউ ছড়িয়ে পড়বে আমাদের উত্তর পশ্চিমে, তার প্রভাব পড়বে কাশ্মীরে, তার প্রভাব পড়বে পাঞ্জাবে, তার প্রভাব পড়বে ভারতের অভ্যন্তরে। কাবুলের যদি পতন হয় তাহলে ভারতবর্ষে মৌলবাদী শক্তিগুলি উৎসাহিত হবে, এবং এটাই হচ্ছে বিপদ। সেই বিপদের মধ্যে দাঁড়িয়ে আমরা বলছি ভারত সরকারকে যে আপনারা শক্ত হাতে কথা বলুন। আরও দৃঢ় হয়ে পাকিস্তানের বিরোধিতা করুন, আরও দৃঢ় হয়ে মার্কিন সরকারের সঙ্গে ফয়শালা করুন। কেন মার্কিন সরকার এই পরিস্থিতিতে পাকিস্তানকে অস্ত্র দিচ্ছে? আমরা দেখছি একদিকে ভারত সরকার যখন মার্কিনীদের পাকিস্তানকে অস্ত্র দিতে আপত্তি করছেন, অপর দিকে আমেরিকার মার্কিন প্রশাসনের বড় বড় যারা নায়ক বিশেষ করে তাদের ডিফেন্স সেক্রেটারি আমাদের এখানে এসে আমাদের প্রতিরক্ষা উৎপাদন সম্পর্কে পরামর্শ দিচ্ছেন ভারত সরকারকে। আমরা দেখছি এই হচ্ছে দুর্বলতা। ভারত সরকার পাকিস্তানকে অস্ত্র দেবার ক্ষেত্রে বিরোধিতা করছেন, আবার আমেরিকার ডিফেন্স সেক্রেটারিকে ডেকে নিয়ে আসছেন আমাদের এখানে। আমাদের প্রতিরক্ষার সমস্ত অস্ত্র সরঞ্জাম তৈরি করার ব্যাপারে মার্কিনীদের সঙ্গে একটা চুক্তি হয়েছে, আর একটা চুক্তি হতে চলেছে। আমরা দেখছি এই নীতি নিয়ে আমাদের উপ মহাদেশে ভারত সরকার তার নিজের স্বার্থ রক্ষা করতে পারবে না তার অভ্যন্তরীণ নীতি, তার অর্থনৈতিক নীতি। ভারত সরকার আমেরিকার সঙ্গে একটার পর একটা চুক্তি করছেন এবং সেই চুক্তির উপরে দাঁড়িয়ে দেশের মধ্যে তারা নূতন করে বিপদ ডেকে আনছেন। আমরা বলেছি যে আজকে সারা দেশে সমস্ত গণতান্ত্রিক মানুষ এক সঙ্গে দাঁড়িয়ে এই উপ মহাদেশে পাকিস্তান এবং মার্কিন সরকারের চক্রান্তের বিরুদ্ধে কথা বলা দরকার। আমরা জানি যে, আমাদের কেন্দ্রীয় সরকার এবং দলটি কংগ্রেস, যাঁরা আজকে এখানে নেই, এই প্রস্তাব নিয়ে যখন খানিকটা আলোচনা হয়েছিল আমি শুনলাম তখন তাঁরা খানিকটা আপত্তি করেছিলেন। আপত্তি করাটাই তাঁদের দুর্বলতার পরিচয়। ভারত সরকার মৌখিক ভাবে কিছু কিছু কথা বললেও পাকিস্তান এবং মার্কিন সম্পর্কে কোনও রকম দৃঢ়তা দেখাতে ব্যর্থ। অবশ্য মার্কিনদের বিরুদ্ধে ভারত সরকারের ব্যর্থতা আমরা

আমাদের দেশের অন্যান্য সমস্ত ক্ষেত্রেও দেখছি। সেই জন্য আমরা এই প্রস্তাবের মধ্যে দিয়ে ভারত সরকারকে আরও দৃঢ়তার সঙ্গে তাঁর দায়িত্ব পালন করতে অনুরোধ করছি। আজকে যদি বিরোধিরা এখানে উপস্থিত থাকতেন তাহলে আরও ভাল হত, আমরা সবাই মিলে এক মত হয়ে প্রস্তাবটি গ্রহণ করতে পারতাম। যখন তাঁরা নেই তখন আমরা যাঁরা আছি তাঁরা সবাই মিলে এই প্রস্তাবের মাধ্যমে ভারত সরকারকে আরও দৃঢ়তার সঙ্গে ইউ.এন.ও.তে — যেখানে আফগানিস্থান নিয়ে নিয়মিত কথাবার্তা হচ্ছে — তাঁর দায়িত্ব পালন করুন। কাবুলে একটা জীবন মরণ সংগ্রাম চলছে, প্রগতি জিতবে, না প্রতিক্রিয়া জিতবে? যদি বর্তমান সরকারের পতন হয় তাহলে কি সাংঘাতিক অবস্থাই না হবে! যাতে সেই অবস্থা না হয়, কাবুলের পতন রোধ করার জন্য পৃথিবীর সমস্ত প্রগতিশীল শক্তিকে উৎসাহিত করতে এই প্রস্তাব আজকে এখানে উত্থাপন করা হয়েছে। পশ্চিমবঙ্গ বিধানসভার এই প্রস্তাব প্রগতিশীল মানুষদের উৎসাহিত করবে এই বিশ্বাস নিয়ে এই প্রস্তাবকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী শচীন সেন এবং অন্য কয়েকজন সদস্য আফগানিস্থানের ওপর যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটা কথা এখানে নিবেদন করতে চাই। আমি প্রথমেই আফগানিস্থানের বীর দেশপ্রেমিক জনগণকে অভিনন্দন জানাচ্ছি। তাঁরা সাম্রাজ্যবাদের বিরুদ্ধে, মৌলবাদের বিরুদ্ধে নিজেদের দেশের স্বাধীনতা, সার্বভৌমত্ব এবং অখন্ডতা রক্ষার জন্য মরণপন সংগ্রাম করছেন। তাঁরা তাঁদের দেশে এপ্রিল বিপ্লব বা সাউর বিপ্লবের মধ্যে দিয়ে যে, প্রগতিশীল নীতিগুলি গ্রহণ করেছেন সেই নীতিকে রক্ষা করার জন্য আজকে তাঁরা মরণপন সংগ্রাম করছেন। আজকে আফগানিস্থান পরিস্থিতি অত্যন্ত বিপদজনক জায়গায় এসে দাঁড়িয়েছে। আজকে আফগানিস্থান সাম্রাজ্যবাদের লীলা ক্ষেত্রে পরিণত হতে চলেছে। সেখানে মোল্লাতন্ত্রকে দৃঢ় ভাবে প্রতিষ্ঠিত করার চক্রান্ত চলছে, গৃহ যুদ্ধ লাগাবার ষড়যন্ত্র চলছে। ৭৮ সালের এপ্রিল মাসের বা সাউর মাসের বিপ্লবের পর সেখানে বেশ কিছু প্রগতিশীল কাজ হয়েছে, আজকে সেই কাজগুলিকে নষ্ট করার চক্রান্ত চলছে। গত বছর ১৪ই এপ্রিল জেনেভায় যে চুক্তি হয়েছে, সেই চুক্তিতে পরিষ্কার ভাবে বলা আছে — পাকিস্তান এবং আফগানিস্থান চুক্তি মেনে চলবেন, তাঁরা পরস্পরের অভ্যান্তরীণ ব্যাপারে কোনও রকম হস্তক্ষেপ করবেন না এবং সোভিয়েত ইউনিয়ন একদিকে আর মার্কিন সাম্রাজ্যবাদ অপর দিকের গ্যারেন্টর হবে এবং সোভিয়েত ইউনিয়ন তাঁদের সমস্ত সৈন্য প্রত্যাহার করে নেবেন। চুক্তি অনুযায়ী সোভিয়েত ইউনিয়ন তাঁদের সমস্ত সৈন্য প্রত্যাহার করে নিয়েছেন এবং পিপলস ডেমক্রেটিক পার্টি অফ আফগানিস্থানের সরকার, নাজিবুল্লার সরকার জেনেভা চুক্তি অনুযায়ী কাজ করছেন কিনা তাও দেখছেন। কিন্তু মার্কিন যুক্তরাষ্ট্র এবং পাকিস্তান মুজাহিদদের, তথাকথিত বিপ্লবীদের সম্পূর্ণ ভাবে সমর্থন করছেন।

কিছু দিন আগে মার্কিন যুক্ত রাষ্ট্রের রাষ্ট্রপতি জর্জ বুশ প্রকাশ্যে ঘোষণা করেছেন, — ঐ বিপ্লবীদের অস্ত্র দেব, টাকা দেব এবং তা অব্যাহত থাকবে। কিছুই আর লুকোছাপা নেই। পাকিস্তানের প্রেসিডেন্ট গোলাম ইশাক খান পরিষ্কার বলেছেন, — আফগানিস্থান পাকিস্তান কনফেডারেশন করা হোক, আফগানিস্থানকে পাকিস্তানের ভেতরে নিয়ে আসতে হবে। শ্রীমতী বেনজির ভুট্টো ক্ষমতায় আসার পর প্রথমে যে আশার সঞ্চার হয়েছিল তাতে আমরা আশা করেছিলাম পাকিস্তানের নূতন গণতান্ত্রিক সরকার আফগানিস্থানে হস্তক্ষেপ করবে না। কিন্তু আমরা আশ্চর্য হয়ে দেখছি তাঁরা ক্রমাগত হস্তক্ষেপ করছেন। ১৬ হাজার নিয়মিত পাকিস্তানী সৈন্য এবং আরও ২ হাজার সশস্ত্র উপজাতীয় আধা সৈন্য আফগানিস্থানের মধ্যে ঢুকে পড়েছে। তারা জালালাবাদ, কান্দাহার দখল করবার চেষ্টা করছে। কেবলমাত্র অস্ত্রে সজ্জিত আফগানিস্থানের মুজাহিদরা নয়, পাকিস্তানের সৈন্য নিয়মিত আফগানিস্থানের মধ্যে ঢুকে নাজিবুল্লা সরকারকে উৎখাত করবার চক্রান্ত করছে। এই জিনিস সেখানে চলছে। জেনেভা চুক্তির ফলে যে আশা জেগেছিল যে গভর্নমেন্টের সঙ্গে রিকন্সিলিয়েশন হবে সবাইকে নিয়ে, গৃহযুদ্ধের পথ থেকে সরে আসবে, শান্তির পথে যাবে, উন্নয়নের পথে যাবে সেটা আজকে দুরাশা বলে মনে হচ্ছে। কেন হচ্ছে? এর কারণ আমাদের বুঝতে হবে। আমার পূর্ববর্তী বক্তা, শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় একথা বলেছেন। আমি আবার বলি, ১৯৭৮ সালের ৩০ এপ্রিল যে পরিবর্তন এসেছিল, দাউদখানের কাছ থেকে যখন ক্ষমতা নিয়ে নিল পি.ডি.পি.এ. তারা সামান্য কিছু করেছিল, বিরাট বিপ্লব করে নি, সমাজতন্ত্র হয়ে যায় নি, আফগানিস্থানে যে সামান্য জিনিস তারা আরম্ভ করেছিল তার মধ্যে হচ্ছে কিছু ভূমি সংস্কার, কিছু শিক্ষার প্রসার, কিছু মেয়েদের স্বাধীনতা দেওয়া এবং উপজাতি প্রধানদের গায়ে কিছুটা হাত দেওয়া, তার ফলে এই সমস্ত অঞ্চলে এদিকে ইরান, ওদিকে সৌদি আরব, পাকিস্তান তারা একদিকে বিপন্ন বোধ করে, কারণ তাদের যে ধর্মান্ধতার পথ সেই পথ বন্ধ হয়ে যাবে। আর একদিকে মার্কিন যুক্তরাষ্ট্র এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ স্ট্র্যাটিজিক জায়গা এদিকে সোভিয়েত ইউনিয়ন, ওদিকে চিন, ভারত এবং আরও ওদিকে পশ্চিম এশিয়া, দক্ষিণ এশিয়া, সুতরাং এই জায়গায় তাদের একটা ঘাঁটি দরকার। একদিকে এতদিন ইরান ছিল, পাকিস্তান ছিল। এই জায়গায় আফগানিস্থানকে কেন্দ্র করে সোভিয়েত ইউনিয়ন ও পার্শ্ববর্তী এলাকা যদি প্রগতির পথে যায় তাহলে এই এলাকায় মার্কিন যুক্তরাষ্ট্রের যে সাম্রাজ্যবাদী চক্রান্ত সেটা কমে যাবে, এই হচ্ছে কারণ। বিশ্ব মানবতার শত্রু এক নম্বর দুশমন মার্কিন যুক্তরাষ্ট্র দেশে দেশে যে কান্ড করছে এখানেও তাই করছে। সেইজন্য শান্তির পথে না গিয়ে এই কান্ড করে চলেছে। সুতরাং এটাকে বন্ধ করতে হবে। এটা ভারতবর্ষের পক্ষে বিপদ। আজকে যদি প্রগতির শক্তি পরাজিত হয়, মৌলবাদী শক্তি জয়লাভ করে — শুধু সেই কারণ নয় — এখানে যদি মার্কিন যুক্তরাষ্ট্র ঘাঁটি গেড়ে থাকে পাকিস্তানের সামরিক তন্ত্রে আমরা দেখেছি, নির্বাচনের পরেও স্বাধীনভাবে বেনজির ভুট্টোকে চলতে দেওয়া হচ্ছে না। মার্কিন যুক্তরাষ্ট্র থেকে সহকারি সচিব এলেন, সৈন্যবাহিনীর প্রধানদের সঙ্গে আলোচনা হল, যেসব শর্ত আরোপ করে বেনজির

ভুট্টোকে কাজ করতে দেওয়া হচ্ছে তার মধ্যে একটি শর্ত হল তাদের নির্দেশ মেনে চলতে হবে, আফগানিস্থানের মুজাহিদদের সমর্থন করতে হবে এবং তাদের অর্থ, অস্ত্র দিতে হবে। এই পরিস্থিতিতে যদি আফগানিস্থানের প্রগতি নিভে যায় তাহলে সমস্ত এলাকায় একটা প্রতিক্রিয়া হবে। তাছাড়া সবচেয়ে বড় কথা, মার্কিনী যুদ্ধের এই যে চক্রান্ত এটা আমাদের ভারতবর্ষের স্বাধীনতা, সার্বভৌমত্বের পক্ষে ক্ষতিকর। আজকে মার্কিন যুক্তরাষ্ট্র পাকিস্তানে ৪টি নূতন নৌঘাঁটি এবং আরও ২০টি বিমান ঘাঁটি করতে চায়। এই এলাকায় যদি উত্তেজনা না থাকে, যদি গোলমাল না থাকে তাহলে তারা কিছু করতে পারবে না। তাই তাদের স্বার্থে উত্তেজনা বাড়িয়ে রাখতে চায়। সেইজন্য এটা কেবলমাত্র আফগানিস্থানের ঘটনা নয়, এটা সমগ্র উপ মহাদেশের ঘটনা। আজ পশ্চিম এশিয়া থেকে আরম্ভ করে একেবারে দক্ষিণ এশিয়া পর্যন্ত, বাংলাদেশ পর্যন্ত সমগ্র এলাকার স্বার্থ জড়িত। আমি এর সাথে আরও দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, রাষ্ট্র সংঘের ভূমিকা। রাষ্ট্র সংঘ চুপ করে আছে কেন? ১৯৭৯ সালের ডিসেম্বর মাসে সোভিয়েত সৈন্য এল বিপ্লবকে রক্ষা করার জন্য যদিও আমরা চাই না কোনও সৈন্য থাক। মিখাইল গর্বাচভ আসবার পর আমরা অভিনন্দন জানাই কিন্তু সেই পরিস্থিতিতে সেদিন দরকার ছিল এবং যদি আমরা বলি সেটা অন্যায় তাহলে ভাবুন তো ১৯৭৯ সালের ৯ আগস্ট তারিখে ভারত এবং সোভিয়েত ইউনিয়নের মধ্যে যে মৈত্রী চুক্তি হয়েছিল সেই চুক্তি না হলে মার্কিন সপ্তম নৌ-বাহিনী যদি এসে পড়ত তাহলে ভারতবর্ষের অবস্থাটা কি হত? যখন পাকিস্তানের সঙ্গে আমাদের লড়াই চলছে, যখন বাংলাদেশে মুক্তি সংগ্রাম চলছে তখনকার কথা ভাবুন তো? ১৯৭৮ সালের বিপ্লবের পর ডিসেম্বর মাসে আফগানিস্থানের সঙ্গে সোভিয়েত ইউনিয়নের যে মৈত্রী চুক্তি হয়েছিল সেই চুক্তির শর্ত অনুযায়ী তারা এনেছিলেন বিপ্লবকে রক্ষা করার জন্য, জনগণকে রক্ষা করার জন্য।

[1-50 — 2-00 P.M.]

মার্কিন যুক্তরাষ্ট্র ও পাকিস্তানের আক্রমণ থেকে রক্ষা করার জন্য। তথাপি সোভিয়েত সৈন্যের অপসারণ সকলের অভিনন্দন পেয়েছে এবং আমরাও চাই পৃথিবীর কোনও দেশে বিদেশী সৈন্য থাকা উচিত নয়, এবং এটাই সাধারণ ভাবে আমরা সমর্থন করি। রাষ্ট্র সংঘ তখন অনেক কথা বলেছিলেন, কেন সোভিয়েত সৈন্য এল? তারপরও তো অনেক কথা বললেন, আজ যখন আফগানিস্থান পাকিস্তান আক্রমণ করতে চলেছে, আজ যখন আফগানিস্থানে খাদ্য, ওষুধ এবং অন্য কোনও জিনিস না তখন রাষ্ট্র সংঘ চুপচাপ আছে কেন? রাষ্ট্র সংঘের ভূমিকা পালন করা উচিত। জোট নিরপেক্ষ নন অ্যালায়েন্ট মুভমেন্টে ন্যাম কি করছে? তারা অন্যান্য জায়গায় চিৎকার করে, এখন একেবারে চুপ করে বসে আছে। তাদের তো কোনও কথাই শুনতে পাচ্ছি না। ভারত সরকার নিশ্চয় মাঝে মাঝে বলছেন আমরা আছি। আজকে নাজিবুল্লা এলেন, কিছুদিন আগে তাঁদের পররাষ্ট্র মন্ত্রী ভকিল এসেছিলেন, কত কথা হল, ভারত কে তো আমরা নড়েচড়ে বসতে দেখছি না। কামপুচিয়ার ব্যাপারে তাঁদের এত গরজ,

কামপুচিয়া তো আমাদের থেকে অনেক দূরে, আর আমাদের ঘরের পাশে আফগানিস্থান, চুপ করে আছেন কেন? কারণ কি এই, সেখানে ধর্মান্ধ মৌলবাদীদের সঙ্গে আফগানিস্থানের প্রগতিশীল মানুষের সংগ্রাম হচ্ছে বলে? আজ রাজীব গান্ধী এবং তাঁর কংগ্রেসকে মৌলবাদের পক্ষে ধর্মান্ধতার পক্ষে দাঁড়াতে হচ্ছে নিজেদের স্বার্থে? উদাহরণ স্বরূপ বলা যায় মুসলিম উয়োম্যান বিল। আমরা দেখেছি ভোটের জন্য ধর্মান্ধতাকে সমর্থন করা হয়েছে, মুসলিম উয়োম্যান বিল সমর্থন করা হয়েছে। দেশের ধর্ম নিরপেক্ষতা আদর্শবাদ টুকুরো টুকুরো হোক ক্ষতি নেই, এবং তার জ্বলন্ত উদাহরণ উয়োম্যান বিল। আজ যখন আফগানিস্থান বলছে ভারত তুমি আমাদের পেছনে দাঁড়াবে না? চুপ করে আছেন, তার কারণ মোল্লা তন্ত্রের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার সাহস কেন্দ্রীয় সরকারের নেই। তাই ন্যামকে সক্রিয় করার কোনও চেষ্টা নেই, রাষ্ট্র সংঘে গিয়ে চেঁচাবার কোনও ক্ষমতা নেই। তার মাথা উঁচু করে দাঁড়াবার ক্ষমতা নেই, এটাই বিপদের কারণ। আজকে বিপদ কোথায়? তারা পাকিস্তানের অভ্যন্তরে একটা সরকার গঠন করছে। মার্কিন যুক্তরাষ্ট্র চুপ করে আছে আর গতকাল সৌদি আরব তাকে স্বীকৃতি দিয়েছে এবং বলেছে যে ৪৬টি ইসলামিক দেশ তাদের সমর্থন করবে, সারা পৃথিবী জুড়ে ধর্মান্ধতার শিবির আজকে আফগানিস্থানের প্রগতিশীল মানুষের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছে। ধর্মান্ধতার বিরুদ্ধে আমাদের দাঁড়াতে হবে। শুধু আফগানিস্থান নয় ভারত সরকারের ধর্মান্ধতা, মৌলবাদীর শক্তিকে পরাস্ত করতে হবে। তাই আজ আফগানিস্থানের সমস্যা আমাদের নিজেদের সমস্যা হয়ে দাঁড়িয়েছে। এ ব্যাপারে আমাদের সব পক্ষ এক। আমি জানি না, মাননীয় মুসলিম লীগের সদস্য হাসানুজ্জামান সাহেব কি বলবেন? আমি আশা পোষণ করি যে, তিনি আমাদের এই প্রস্তাবকে পুরোপুরি সমর্থন করুন এবং আজকে আফগানিস্থান সাউর বিপ্লবের পক্ষে দাঁড়ান এবং সেখানকার প্রগতিশীল মানুষ যাঁরা নিজেদের স্বাধীনতা রক্ষার জন্য লড়াই করছেন তাঁদের পক্ষে দাঁড়ান। বর্তমানে আফগানিস্থানের অবস্থা কি? পাকিস্তান, মার্কিন যুক্তরাষ্ট্র পিছন থেকে, বাইরে থেকে অস্ত্র, অর্থ দিয়ে সাহায্য করছে। সেখানে সোভিয়েত সৈন্য এখন আর নেই। তাহলে কেউ আজ বলতে পারবেন না যে, মার্কিন যুক্তরাষ্ট্র, পাকিস্তান কেন অস্ত্র দিচ্ছে, কেন লোক এবং সৈন্য পাঠাচ্ছে? সুতরাং এর বিরুদ্ধে তিনি বক্তব্য রাখবেন এই আশা পোষণ করে এবং সর্ববাদী সম্মত ক্রমে এই প্রস্তাব গৃহীত হবে এই আশা রেখে আমি আবার এই প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাবটি এখানে এসেছে এই প্রস্তাবের শেষের যে দুটো প্যারা —

"This House also urges upon the Government of India through the Government of West Bengal to impress upon United Nations the necessity of taking immediate steps for negotiations to ensure peaceful settlement in Afghanistan".

"This House requests the Government of India through Government of West Bengal to continue its efforts to assist in such peaceful settlement.

এই দুটো প্যারাকে আমি সমর্থন করছি। কিন্তু ইন বিটুইন যেটা আছে —

This House, therefore, calls for the strict implementation of all provission of the Geneva Accord on Afghanistan and strict non-interference in its internal affairs by Pakistan and U.S.A. and urges upon the International community and particularly the United Nations to see that there is no restriction to food and other essential supplies to Kabul and other cities of Afghanistan.

সেটা আমি সমস্ত কিছু সমর্থন করতে পারছি না। আমি পুরো রেজলিউশন সমর্থন করতে পারছি না। প্রশ্ন হচ্ছে আজকের দিনে পৃথিবীটা এত ছোট হয়ে গেছে যে গরবাচব এবং রেগন দুটি বিরোধী শক্তি পাশাপাশি বলে চুক্তি করছেন। চুক্তি করছেন —

These are the points of argument, these are the points of dis-argument.

পৃথিবী যদি এত ছোট হয়ে গিয়ে থাকে তাহলে আফগানিস্থানে যে গোলমাল, যে সমস্যা রয়েছে, ইউনাইটেড নেশনস-এর মাধ্যমে তার পীসফুল সেটেলমেন্ট হবে না সেটা মনে করি না। তবে নেগোশিয়েশনের মাধ্যমে সেটা হওয়া উচিত বলে মনে করি। পৃথিবী আজকে যোগাযোগ ব্যবস্থায় উন্নত এবং তার ফলে পৃথিবী আজকে ছোট হয়ে গেছে। তবে সেখানে সমস্যা যা থেকে উদ্ভব সেই ইমপিরিয়ালিজমকে ফিরিয়ে আনার প্রশ্ন ওঠে না। এই ব্যাপারে সমর্থন করবার কোনও প্রশ্ন ওঠে না। প্রশ্ন হচ্ছে, জেনেভা চুক্তি যখন হয়ে গেল তারপর। নাজিবুল্লা সরকার কিভাবে এল সেখানে? সেটা কি ইলেক্টেড সরকার, না কি থ্রাস্টেড সরকার? রাশিয়া সৈন্য পাঠিয়েছিল আফগানিস্থানে। কিন্তু ভিয়েতনামে যখন আমেরিকান সৈন্য পাঠানো হয় তখন তার নিন্দা করে আমেরিকার বিরুদ্ধে আমরা লড়াই করি। এটা যদি নীতি হয়ে থাকে তাহলে রাশিয়ার সৈন্য আফগানিস্থানে পাঠানোটাও আমরা সমর্থন করতে পারি না। সেটা আপনারা সমর্থন করতে পারেন, কিন্তু আমরা পারি না। আজকে পৃথিবী যদি ক্যাপিটালিজম এবং কমিউনিজম — এই দুইভাগে ভাগ হয়ে গিয়ে থাকে তাহলে লড়াইটা হবে ক্যাপিটালিজম এবং কমিউনিজম-এর মধ্যে। আমি জিজ্ঞাসা করি, ক্যাপিটালিজম, যদি থিসিস হয়, কমিউনিজম হবে অ্যান্টি থিসিস; তাহলে হোয়াট ইজ সিন্থেসিস? তাই কমিউনিজম-এর মধ্যে আজকে গ্লাসনস্ত, পেরেস্ত্রৈকার হাওয়া এসে গেছে। ধর্মান্ধতা এবং ধর্ম সম্পূর্ণ আলাদা জিনিস। আপনারা ধর্মের বিরুদ্ধে লড়াই করছেন? কিন্তু সত্তর বছর লড়াই এর পরও রাশিয়াতে মুসলিম এবং খ্রিস্টানদের মধ্যে লড়াই হচ্ছে। সমস্যার সমাধান করতে পারেন নি বলেই আজকে সেখানে গ্লাসনস্ত, পেরেস্ত্রৈকার খোলা হাওয়া আমদানি করেছেন তাঁরা। এক্ষেত্রে

রাশিয়াকেও নীতি পরিবর্তন করতে হয়েছে। অবশ্য আমার সঙ্গে আপনারা একমত নাও হতে পারেন। ক্যাপিটালিজম এবং কমিউনিজম-এর মধ্যে যদি লড়াই বাঁধে সেক্ষেত্রে ক্যাপিটালিজম-এর আগ্রাসী মনোভাব থাকবে, কিন্তু কমিউনিজম-এর আগ্রাসী মনোভাব থাকবে মনে করি না। কিন্তু যখন দেখি রাশিয়া আফগানিস্থানে সৈন্য পাঠাচ্ছে তখন প্রথমটা যদি ইমপিরিয়ালিজম বা সাম্রাজ্যবাদ হয়ে থাকে তাহলে রাশিয়ার সৈন্য পাঠানোটা কি কমিউনিস্টদের সোশ্যাল ইমপিরিয়ালিজম? কিন্তু দুই ধরনের ইমপিরিয়ালিজমই তো খারাপ, নাইদার ওয়েস্ট নর ইস্ট। আমার প্রশ্ন, ভারত সরকারের ফরেন পলিসি ইন জেনারেল আমরা পছন্দ করি। যে নাজিবুল্লা সরকার এখন সেখানে আছেন, ভারত সরকার তাঁকে ডেকে আনলেন জেনেভা চুক্তির কতটা তাঁরা মানছেন, না মানছেন জানবার জন্য। কিন্তু এই মুহূর্তে রেজলিউশন করে তাঁকে থ্রাস্টেড করবার চেষ্টা করছেন। এই ক্ষেত্রে একটি প্রশ্ন, পাকিস্তান যখন হয়েছিল — আই অ্যাম নট ইন ফেভার অফ পাকিস্তান অবশ্য আমি সেই প্রজন্মের মানুষ নই, পাকিস্তানের থিয়োরীর সঙ্গে আমি একমত নই। সেই পাকিস্তান মিলিটারি শাসনে ছিল। নাউ দি ডেমোক্র্যাটিক প্রসেস হ্যাজ বিন স্টার্টেড দেয়ার এবং বেনজির ভুট্টো এই সময় সেখানে ক্ষমতাসীন। তাঁর সঙ্গে ভারত সরকার তথা রাজীব গান্ধীর আলোচনা হয়েছে এবং আমরা আশা করছি যে, পাঞ্জাবে খালিস্তানের যে সমস্যা দেখা দিয়েছে তা সেটেলমেন্টের মাধ্যমে ইজি হয়ে যাবে।

[2-00 — 2-10 P.M.]

আমরা সকলে মিলে যদি এই রেজলিউশন নিই তাহলে আমার মনে হয় ইট ইজ টু আরলী হয়ে যাবে। আমি মনে করি এই ব্যাপারে আপনারা একটু চিন্তা করবেন। আমি মনে করি এটা টু আরলী হয়ে যাচ্ছে। কারণ এখন নূতন ভাবে প্রসেস শুরু হয়েছে, সেখানে নূতন করে রিথিংকিং শুরু হয়েছে, মিলিটারি সরকার চলে গেছে। এত তাড়াতাড়ি তাদের বিরুদ্ধে রেজলিউশন নেব, আমার মনে হয় এটা ঠিক হচ্ছে না। অ্যাট দিস মুভমেন্ট ইউ.এস.এ-কে সমর্থনের প্রশ্ন আসে না। আপনারা মৌলতন্ত্রকে পৃথিবী থেকে উচ্ছেদ করতে চান, উৎখাত করতে চান। আমার মনে হয় আপনারা সাকসেসফুল হতে পারবেন না। দেয়ার আর আদার রিলিজিয়াস ধর্মকে আপনারা পৃথিবী থেকে উৎখাত করবেন? পৃথিবী থেকে ধর্মকে উৎখাত করা যায় না। ধর্মের একটা এথিক্স আছে, ধর্মের একটা মোরাল দিক আছে, তাকে উৎখাত করা সম্ভব নয়। লেলিন সাহেবরা যতই বলুন না কেন এটা সম্ভব হবে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় :** মাননীয় স্পিকার স্যার, আজকে আফগানিস্থান সম্পর্কে যে প্রস্তাব এই বিধানসভায় পেশ করা হয়েছে, যে প্রস্তাব মাননীয় মুখ্য সচেতক শচীন সেন মহাশয় আরও কয়েকজন সদস্যের সমর্থনে উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু-একটা কথা বলতে চাই। আফগান সমস্যা শুধু ভারতবর্ষের কাছেই প্রকট হয়ে ওঠে নি.

পৃথিবীর বিভিন্ন প্রান্তের মানুষ এটা সুস্পষ্ট ভাবে ইঙ্গিত করছে। অর্থাৎ যাঁরা পুঁজিবাদী শক্তির অবসান চান, যাঁরা পৃথিবীর বুক থেকে ধনবাদের অবসান চান, যাঁরা পৃথিবীর বুকে গরিব মানুষের প্রতিনিধিত্ব চান, গরিবের প্রতিনিধিত্ব প্রতিটি স্তরে, প্রতিটি দেশে গড়ে উঠতে পারে এটা যাঁরা চান তাঁরা এটা সমর্থন করবেন। আফগানিস্থানের ঘটনা সেই দিক থেকে গুরুত্বপূর্ণ। আফগান জনগণ তাঁদের নিজের ইচ্ছায় তাঁরা সেখানে রাজতন্ত্র উচ্ছেদ করেছে, কায়েমী স্বার্থের যাঁরা ধারক এবং বাহক সেই সামন্ততন্ত্র [illegible] তাঁরা উচ্ছেদ করার চেষ্টা করছে। কিন্তু আমরা কি দেখছি? পৃথিবীর যাঁরা প্রতিক্রিয়াশীল শক্তি এবং সাম্রাজ্যবাদী শক্তি তাঁরা আফগানিস্থানের প্রগতির পথে বাধা হয়ে দাঁড়িয়েছে। আফগানিস্থান চেষ্টা করছে তাঁদের দেশকে সমাজতান্ত্রিক আন্দোলনের মধ্যে দিয়ে এগিয়ে নিয়ে যেতে, কিন্তু ওই সমস্ত প্রতিক্রিয়াশীল শক্তি বাধা হয়ে দাঁড়াচ্ছে। সেখানে পাকিস্তান এবং মার্কিন সাম্রাজ্যবাদ তাদের প্রয়াস অব্যাহত রেখেছে। শুধু প্রয়াস নয়, সেখানে সামরিক অস্ত্র সরবরাহের মাধ্যমে সেখানকার প্রতিষ্ঠিত সরকারকে উচ্ছেদ করার চেষ্টা করছে। আমাদের বন্ধু শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান সাহেব বলেছেন যে বর্তমান আফগানিস্থান সরকার প্রতিষ্ঠিত সরকার নয়, জনগণের আস্থা ভাজন সরকার নয়। আফগানিস্থানে পি. নাজিবুল্লা সেই জেনেভা চুক্তির মধ্যে দিয়ে তাঁদের উদ্দেশ্য সম্পর্কে বলেছেন দেশকে গড়ার ক্ষেত্রে আপনাদের সহযোগিতা চাই। নূন্যতম কর্মসূচির মধ্যে দিয়ে ঐক্যবদ্ধ ভাবে কোয়ালিশন সরকারের মাধ্যমে দেশকে প্রগতির পথে নিয়ে যাব, দেশে যাতে আইন শৃঙ্খলা প্রতিষ্ঠিত হতে পারে তার জন্য আমরা চেষ্টা করে যাব, এই কথা বর্তমান সরকার বলেছে। সেই সাম্রাজ্যবাদী শক্তি আজকে সেই আহ্বানে সাড়া দিচ্ছে না, তারা আজকে আফগানিস্থান জনগণের মধ্যে গৃহযুদ্ধে ভরিয়ে দিয়েছে। আজকে আমাদের মনে রাখতে হবে সাম্রাজবাদী শক্তি, ধনবাদী শক্তি এমন একটা শক্তি যে সহজে তাদের নিজের জায়গাটাকে ছেড়ে দিতে চায় না।

আমরা জানি আমরা শান্তি চাই, আমরা শান্তির পক্ষে, আমরা যুদ্ধের বিরুদ্ধে। কিন্তু এটাও জানি যতদিন সাম্রাজ্যবাদী বেঁচে থাকবে পৃথিবীর বুকে, যতদিন ধনবাদ বেঁচে থাকবে, প্রতিক্রিয়াশীল শক্তির অস্তিত্ব থাকবে, সামন্ততন্ত্র থাকবে ততদিন যুদ্ধের আশঙ্কা স্বভাবতই থেকে যায়। এই ব্যাপারে বলব যুদ্ধ না হতে পারে, কিন্তু সীমিত যুদ্ধের আশঙ্কা বা সম্ভাবনা ঠিকই থেকে যায়। তাই বলব আফগানিস্থানে সাম্রাজ্যবাদের যে খেলা, যে চক্রান্ত, সেই চক্রান্ত যে দুনিয়ার সামনে আর একটি যুদ্ধ ঘটাবে না সেই ব্যাপারে কেউ নিশ্চয়তা দিতে পারে না। তাই সাম্রাজ্যবাদী শক্তি আজকে পাকিস্তান এবং আমেরিকান সাম্রাজ্যবাদের সঙ্গে যোগ দিয়েছে। ইরানের যারা আজকে মৌলবাদী শক্তি — যারা বিপ্লবী বলে চিহ্নিত — তারা আফগানিস্থানে যে সরকার রয়েছে, এবং যারা আফগান জনগণ তাদেরকে আজকে তারা দুঃখের মধ্যে ঠেলে দিচ্ছেন। ওদের কেউ কেউ বলছেন যে জাহির সরকারকে আবার প্রতিষ্ঠিত করা হোক। সেই সামন্ততন্ত্রে যেখানে জাহিরশা ক্ষমতা দখল করেছিল, তারা আজকে সেখানের শাসন ক্ষমতা থেকে অপসারিত হয়েছে। সেই শক্তি যাতে আফগানিস্থানে পুনরায় আসীন হতে পারে তার

জন্য তারা চেষ্টা করছেন। সেইজন্য আমি মনে করি আফগান জনগণ যে দৃঢ় প্রত্যয় নিয়ে, প্রতিক্রিয়াশীল শক্তির বিরুদ্ধে, বিদ্রোহের বিরুদ্ধে আজকে তারা মরণ বাঁচন লড়াই করছেন সেটা অভিনন্দনযোগ্য। পৃথিবীর যে দেশে মেহনতি মানুষ আজকে ধনবাদ, সাম্রাজ্যবাদ, শোষণবাদের বিরুদ্ধে লড়াই করছেন, আমরা আশা রাখি তারা প্রত্যেকেই আফগান জনগণের পক্ষে থাকবেন। আজকে মার্কিন সাম্রাজ্যবাদের নেতৃত্বে আফগানিস্থানে যে ষড়যন্ত্র চলছে তাকে আমরা ধিক্কার দিচ্ছি। মার্কিন সাম্রাজ্যবাদের শ্রমিক, কৃষক, মেহনতি মানুষ প্রেসিডেন্ট বুশের যে অন্যায় যুদ্ধ নীতি তার বিরুদ্ধে যে সোচ্চার হতে পারে সেটা আমরা দেখেছি। ভিয়েতনামে ইউনিভার্সিটির ছাত্রদের যখন জোর করে ধরে নিয়ে গিয়ে যুদ্ধ ভূমিতে তোলার চক্রান্ত করেছিল, তখন তারা বলেছিল, যে আইনে আমাদের বাধ্য করছে যুদ্ধে যাবার জন্য, তাকে আমরা মানি না। ঠিক তেমনি করে যদি আজকে গণ আন্দোলন গড়ে তোলা যায় যারা আফগানিস্থানের ঐ যুদ্ধকে জিইয়ে রাখতে চেষ্টা করছেন — তাদের বিরুদ্ধে, তাহলে আফগান জনগণ নিশ্চয় স্বস্তির নিঃশ্বাস ফেলবে। স্বভাবতই আমরা আশা রাখি ধনবাদ যখন নিজের ঘরে বিপদগ্রস্থ থাকে সেটা আমরা দেখেছি ভিয়েতনামে যুদ্ধ বন্ধ করতে নিকসন কি রকম বাধ্য হয়েছিল, ঠিক তেমনি করে আফগানিস্থানে যে পরিবেশের মধ্যে সরকার প্রতিষ্ঠিত হয়েছে তার ক্ষমতা কতটুকু আছে, তা‌ে কতটুকু কার্যকর ভাবে ক্ষমতায় প্রয়োগ করতে পারবেন সেই বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে, সেখানে কি সাম্রাজ্যবাদের দিক থেকে, কি সমাজবাদের দিক থেকে মার্কিন সাম্রাজ্যবাদ পরোক্ষ ভাবে কাজ করছে। আজকে একদিকে ইরানের মৌলবাদী শক্তি ধর্মের নামে, ইসলামের নামে সাধারণ মানুষের অধিকারকে পদদলিত করছে। সেখানে মহিলাদের গণতান্ত্রিক অধিকার, সেখানে শিল্প গড়ার যে প্রয়াস, এই সরকার যেটা করেছেন তারা আজকে সেটা মেনে নিতে চাইছে না। তারা চাইছে আফগানিস্থানের এই নূতন শক্তিকে আবার বেঁধে আনতে, যাতে কখনই যুদ্ধের চূড়ান্ত মীমাংসা না হয় এবং আমাদের মনে রাখতে হবে আফগান যুদ্ধের চূড়ান্ত সমাধান কোনওভাবেই করতে পারব না যতক্ষণ না পৃথিবীর বিভিন্ন দেশের গণতান্ত্রিক মানুষের সাম্রাজ্যবাদ ধনবাদের বিরুদ্ধে যে আন্দোলন সেই আন্দোলন সেই আন্দোলনকে জোরদার করতে পারব। সেই আন্দোলনকে যত বেশি জোরদার করতে পারব। পৃথিবীর প্রতিক্রিয়াশীল শক্তির যে চক্রান্ত চলছে তাকে তত বেশি কোণঠাসা করতে পারব, সেই কথা মনে রেখে আজকে প্রস্তাবে যেকথা বলা আছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শচীন সেন এবং অন্যান্য সদস্যদের আফগানিস্থান সম্পর্কে জেনেভা চুক্তি রূপায়ণের যে প্রস্তাব এখানে এসেছে তাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলছি। আজকে প্রস্তাবের মূল কথা হচ্ছে এগ্রিমেন্ট যেটা জেনেভা চুক্তি নামে খ্যাত সেই এগ্রিমেন্ট রূপায়ণের সমস্যা

আজকে দেখা দিয়েছে। জেনেভা চুক্তি সম্পাদিত হয়েছিল ১৪ই এপ্রিল ১৯৮৮ সালে। আজ ১৯৮৯ সালে আমরা দেখছি সেই চুক্তি রূপায়ণের জন্য দুটি ইন্টারন্যাশনাল গ্যারান্টর ছিল, সেই ইন্টারন্যাশনাল গ্যারন্টর রাষ্ট্র দুটি হচ্ছে মার্কিন যুক্তরাষ্ট্র এবং সোভিয়েত রাশিয়া। মার্কিন যুক্তরাষ্ট্র তাদের ডিক্লারেশন তাদের গ্যারান্টি প্রত্যাহার করে নিয়েছে, কার্যত তারা জেনেভা চুক্তি রূপায়ণে বাধা সৃষ্টি করছে তা নয়, তারা সরাসরি এই চুক্তিকে লঙ্ঘন করেছে তাদের ঘোষিত যে নীতি সেই নীতিকে লঙ্ঘন করে। আজকে আফগানিস্থানের অভ্যন্তরে মার্কিন যুক্তরাষ্ট্র পাকিস্তানের সশস্ত্র বাহিনী ঢুকিয়ে দিচ্ছে সেখানকার প্রতিষ্ঠিত সরকারকে উৎখাত করার জন্য। এই বিষয়ে বিশ্ব জনমতকে সোচ্চার হতে হবে যে বিশ্ব জনমত কোন দিকে থাকবে — বিশ্ব জনমত প্রতিষ্ঠিত সরকারকে রক্ষা করার পক্ষে থাকবে, না বিশ্ব জনমত সিভিল রাইটস, হিউম্যান রাইটসের জন্য আন্তর্জাতিক যে আইন এবং চুক্তি সনদ সেগুলি রক্ষার পক্ষে থাকবে, নাকি একটা দেশের ভৌগলিক অখন্ডতা রক্ষার পক্ষে থাকবে, নাকি মার্কিন সাম্রাজ্যবাদের ক্রীড়নক সরকার কার্যত তারা যে ভাবে আফগানিস্থান দখল করার ষড়যন্ত্র করছে তার পক্ষে যাবে, নাকি বিশ্বের জনগণের বলিষ্ঠ মত আফগানিস্থানের নাজিবুল্লা সরকার পক্ষে সোচ্চার হবে, তাকে রক্ষা করার জন্য এগিয়ে যাবে, তার জন্য যা যা প্রয়োজন, যে সমর্থন সাহায্যের প্রয়োজন তার জন্য বিশ্বের প্রগতিশীল দেশের কাছে এগিয়ে যাবে যে এটা আমাদের দাবি। আমরা দেখেছি জেনেভা চুক্তি ১৯৮২ সাল থেকে শুরু হয়, তার আলোচনার জন্য জাতি সংঘের সাধারণ সম্পাদক পেঁরে দ্য কুয়েলার এবং তাঁর ব্যক্তিগত সচিব মিঃ কর্ডোভেক্স তাঁরা বিভিন্ন দেশে যাচ্ছেন আলোচনাটা চূড়ান্ত জায়গায় নিয়ে যাবার জন্য। তখন থেকে পাকিস্তান বার বার জেনেভা চুক্তিকে বাঞ্চাল করবার জন্য চেষ্টা করছে যাতে আফগানিস্থানের সমস্যার সুযোগ নিয়ে তারা আফগানিস্থানের জমি দখল করতে পারে, যাতে পাকিস্তান তাদের সীমানা এগিয়ে নিয়ে যেতে পারে তার জন্য বার বার প্রস্তাব রেখেছে ডুরান্ড লাইনের। ১৮৯৯ সালে ডুরান্ড লাইন চুক্তি হয়েছিল। এই চুক্তি হয় ঐক্যবদ্ধ ভারতবর্ষে বৃটিশ রাজত্বে। আফগানিস্থান সরকারের পক্ষ থেকে সেই সময় থেকে বলা হয়েছে যে ভারতবর্ষকে বাদ দিয়ে ডুরান্ড লাইন মানার কথা পাকিস্তান বলবে না, যদি বলে তাহলে নাজিবুল্লা সরকারের পক্ষ থেকে তখন বলা হয় সেখানে ভারতবর্ষের উপস্থিত থাকা দরকার। পাকিস্তান যেভাবে চেষ্টা করছে আফগানিস্থানের মধ্যে তার অনেকটা ভৌগলিক সীমানা বাড়িয়ে নেবার জন্য এটা হলে আফগানিস্থান দুর্বল হয়ে পড়বে। সেই ষড়যন্ত্রের আফগানিস্থান সরকার বিরোধিতা করার চেষ্টা এখনও করছে।

সেদিক থেকে ভারত সরকারের দায়িত্ব রয়েছে আফগানিস্থানের পক্ষে দাঁড়ানো। মাননীয় সদস্য হাসানুজ্জামান সাহেব যা বলেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে, তিনি একটু পড়াশুনা করলে ভাল করতেন। ভারত সরকারের বিরুদ্ধে আমাদের অনেক সমালোচনা আছে, কিন্তু এক্ষেত্রে তাঁরা যা বলেছেন তাকে আমরাও সমর্থন করি। মার্কিন সাম্রাজ্যবাদ আফগানিস্থানের মুজাহিদদের সমর্থন করে সেখানে যে অস্ত্রশস্ত্র পাঠাচ্ছে এবং পাকিস্তান তাদের সঙ্গে যুক্ত হয়ে

সেখানে যে সৈন্য পাঠাচ্ছে তার সমালোচনা করেছেন রাজীব গান্ধী ১১ই জুন নিউইয়ার্কে বসে। শুধু তাই নয়, রাজীব গান্ধী একথাও বলেছেন, নাজিবুল্লা সরকার টিকে থাকবে, তাকে উৎখাত করার ক্ষমতা কারুর নেই। আমাদের প্রধানমন্ত্রী একথাও বলেছেন আজ সাম্রাজ্যবাদী শক্তি যতই চেষ্টা করুন না কেন প্রগতিশীল নাজিবুল্লা সরকারকে উৎখাত করার ক্ষমতা কারুর নেই। পাকিস্তান সাব-কন্টিনেন্টে এবং মিডল ইস্টে ব্যালান্স অব পাওয়ারকে ঘুরিয়ে দেবার চক্রান্ত করছে। আমি মনে করি এই ব্যাপারে ভারত সরকারকে এগিয়ে যেতে হবে, তাদের খাদ্য শস্য এবং অর্থনৈতিক দিক থেকে সাহায্য করতে হবে। এখন সাম্রাজ্যবাদীরা চেষ্টা করছে কি করে আফগানিস্থানের সঙ্গে সমস্ত রকম যোগাযোগ এবং সাপ্লাই বন্ধ করা যায়। সেখানে ৩০ লক্ষ উদ্বাস্তু রয়েছে এবং তার মধ্যে একটা বিরাট অংশ স্বদেশে ফিরে যেতে চায়। কিন্তু মার্কিন সাম্রাজ্যবাদ তাদের ফিরে যেতে বাধা দিচ্ছে এবং তাদের ভয় দেখাচ্ছে। ১০ লক্ষ উদ্বাস্তু যারা ইরানে রয়েছে তাদের ক্ষেত্রেও বাধা সৃষ্টি করছে এবং সেখানকার মৌলবাদী শক্তি তাদের আফগানিস্থানে ফিরে যেতে বাধা দিচ্ছে। আফগানিস্থানে স্বাভাবিক অবস্থা ফিরে আসুক এটা মৌলবাদীরা চায় না, সাম্রাজ্যবাদী শক্তিও চায় না। আফগানিস্থানের অভ্যন্তরে কোনও বাধা নিষেধ নেই, প্রতিটি মানুষ তাদের অধিকার প্রয়োগ করছে এবং তারা নাজিবুল্লা সরকারের পক্ষে মতামত দিচ্ছে। আফগানিস্থানের সবচেয়ে বড় অ্যাসেম্বলি যাকে বলে নোয়াজিকা, সেখানে দেড় হাজার মানুষ রিপ্রেজেন্ট করে এবং তার মধ্যে নানা শ্রেণীর লোক রয়েছে, উপজাতিরা রয়েছে। সেখান থেকে বলা হয়েছে আমাদের পক্ষে আপনাদের কণ্ঠ সোচ্চার করুন, কারণ সাম্রাজ্যবাদীরা আমাদের দেশে ঢুকে আমাদের শক্তি নষ্ট করছে, স্কুল, হাসপাতাল ধংস করছে, রাস্তা ঘাট, ব্রিজ, কালভার্ট, জলাশয় প্রভৃতি নষ্ট করছে এবং বিদেশি সাম্রাজ্যবাদীদের মদতে এবং যোগসাজসে এটা করছে। আমি মনে করি তাদের আবেদনে সকল মানুষের সোচ্চার হওয়া উচিত। আজকে যে প্রস্তাব বিধানসভায় এসেছে তার পক্ষে বিধানসভার সমস্ত দলের মানুষদের ঐক্যবদ্ধ ভাবে এগিয়ে যাওয়া উচিত এবং আফগানিস্থানের প্রগতিশীল সরকারের পক্ষে আমাদের কণ্ঠ সোচ্চার হওয়া উচিত। একথা বলে মাননীয় সদস্য শচীন সেনের প্রস্তাব সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জেনেভা চুক্তি স্বার্থক ভাবে রূপায়ণ করার জন্য যে প্রস্তাব এখানে এসেছে আমি তাকে পূর্ণ সমর্থন করছি। সংবাদপত্রে সকলেই দেখেছেন যে, কান্দাহার এবং জালালবাদের উপকণ্ঠে পাকিস্তান হেলিকপ্টার দিয়ে সৈন্য নামিয়েছে তাদের অস্ত্রশস্ত্র নিয়ে এবং আক্রমণ পরিচালনা করার ব্যবস্থা করছে। একটা সুন্দর অবস্থার দিকে যাচ্ছিল জেনেভা চুক্তির ফলে এবং সোভিয়েত ইউনিয়ন একটা বিশেষ অবস্থায় তাদের সৈন্য আফগানিস্থানের বৈধ সরকারের আহ্বানে সেখানে পাঠিয়েছিলেন। কিন্তু ফল সব দিক থেকে ঠিক হয় নি, ভাল হয় নি। ফলে সোভিয়েতের ১৩ হাজার সৈন্য সেখানে মারা যান।

এই মূল্য তাদের দিতে হল। ১ মিলিয়ন অর্থাৎ ১০ লক্ষ আফগান নিহত হলেন এবং ৩০ লক্ষ আফগানবাসী পাকিস্তানে চলে গেলেন এবং ১০ লক্ষ মুজাহিদান ইরানে চলে গেছেন। সেখানে অর্থনীতির প্রচন্ড ক্ষতি হয়েছে। কিন্তু একটা প্রগতিশীল পরিবর্তনও ঘটেছে সেখানে। সেই প্রগতিশীল পরিবর্তনকে বাধা দেবার জন্য মৌলবাদীরা কি করছেন? অনাহিতা নামে জনৈকা মহিলা প্রতিনিধি আফগানিস্থানে এসেছিলেন। তিনি উল্লেখ করছেন, আমাদের বুক স্টল, বই-এর দোকানগুলি পুড়িয়ে দেওয়ার জন্য ছেলেপিলেদের লেলিয়ে দেওয়া হচ্ছে। বলা হচ্ছে, এইগুলি সব পুড়িয়ে দাও, ভেঙ্গে চুরমার করে দাও। কেন না, বই পড়াটা ইসলাম বিরোধী। আর একটা জায়গায় পড়লাম — সাংবাদিকদের প্রশ্নের উত্তরে জুলফিকার আলি ভুট্টোর ছেলে একটি জায়গায় উল্লেখ করেছেন যে, আফগানবাসীরা খুব দরিদ্র, সেখানে ইন্ডাস্ট্রি বিশেষ নেই, কৃষিও ২০০/৩০০ বছর আগেকার অবস্থায় আছে। সরকার পরিবর্তন করার চেষ্টা করছেন, ইন্ডাস্ট্রি, শিল্প গড়ে তোলার চেষ্টা করছেন, কৃষি আধুনিকীকরণ করার চেষ্টা করছেন। কিন্তু জামাতে-ই-ইসলাম বলছেন, এটা আন-ইসলামিক, ইসলাম বিরোধী। ফলে মৌলবাদীদের স্বার্থে আঘাত লাগছে এবং ধর্মীয় ভাব প্রবণতাকে কাজে লাগাতে তারা চেষ্টা করছেন বিদ্রোহ সৃষ্টি করতে। কিন্তু আরও মূলে যেতে হবে। ১৯২০ সাল থেকে সাম্রাজ্যবাদীরা মধ্যপ্রাচ্যে অয়েল ইন্টারেস্টের কারণে এইদিকে তারা বিশেষ নজর দিয়েছে। আর একটি কারণ হচ্ছে অ্যান্টি কমিউনিস্ট, কমিউনিস্টদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করা। ১৯৫৭ সালে আইসেন হাওয়ার ডকট্রিনের মূল কথাই ছিল সোভিয়েত ইউনিয়নের চারিদিক ঘিরে ফেল এবং ওখানে মিলিটারি চুক্তি করে অ্যাসিওর করা হল যে, সমস্ত রকম আর্থিক সাহায্য ইত্যাদি এই রাষ্ট্রগুলিকে দেওয়া হবে। এর একটা চেহারা আমাদের বোঝা দরকার। আফগানিস্থানের পাশেই হচ্ছে ইরান। ইরানে বিপ্লব ঘটে গেল, সে যে ধরনের বিপ্লবই হোক না কেন। ১৯৭৮ সালের প্রথম দিকে আফগান শাহের বিপ্লব ঘটে গেল। আমিন কিছু বাড়াবাড়ি করলেন এবং যে কাজগুলি পরে করা দরকার সেইগুলি আগে করলেন। কিন্তু যে প্রগতিশীল কর্মসূচিগুলি নেওয়া হচ্ছিল, পাছে সেখানে কমিউনিস্ট ঘাঁটি তৈরি হয়ে যায় সেই জন্য তাকে ভেঙ্গে দিতে নানান দিক থেকে চক্রান্ত শুরু হল। কেন না, তাদের অয়েল ইন্টারেস্ট রক্ষা করতে হবে। ১৯৬০ সাল থেকে ১৯৭০ সাল পর্যন্ত ১৭০০ মিলিয়ন ডলার প্রতি বছর আমেরিকা ওখান থেকে বাইরে নিয়ে গেছে, মুনাফা নিয়ে গেছে।

ওপেক কান্ট্রিস, ১৯৭১/৭২ সালে তাদের ১২ হাজার ৫শো মিলিয়ান ডলার আয় ছিল এবং সেটা এখন বেড়ে হয়েছে ১ লক্ষ ২৮ হাজার মিলিয়ান ডলার। এর বেশির ভাগটাই ইনভেস্ট হচ্ছে বা বিনিয়োগ হচ্ছে আমেরিকান ব্যাঙ্কগুলিতে এবং সেখানকার বন্ড ইত্যাদিতে। সুতরাং সেখানে উপকৃত হচ্ছে ৫টি সাম্রাজ্যবাদী দেশ। এখান থেকে অয়েল আমদানি করে পশ্চিম ইউরোপের দেশগুলি। কমনওয়েলথের দেশগুলিও তাদের শতকরা ৮০ ভাগ তেল এখান থেকে নিয়ে যায়। জাপানও তাদের ৮০ ভাগ তেল এখান থেকে নিয়ে

যায়। কেন না সারা দুনিয়ার ৭০ ভাগ অয়েল রিজার্ভ মধ্যপ্রাচ্যের এই দেশগুলিতেই আছে। কাজেই আফগান এবং আরব কান্ট্রিগুলির স্ট্রাটিজিক দিক থেকে একটা বিশেষ জায়গা আছে। সেই কারণেই মার্কিন নৌ-বহরগুলি বার বার সেখানে যাচ্ছে। কাজেই আফগানিস্থানে এই ধরনের একটা প্রগতিশীল সরকার রাখলে চলবে না। সেই কারণে একদিক থেকে ইরান এবং অন্য দিক থেকে পাকিস্তানের সেখানে প্রায় সশস্ত্র হস্তক্ষেপের অবস্থা। শান্তি এলে তাদের পক্ষে যে সেটা মুশকিলের ব্যাপার সেটা আমরা জানি। সোভিয়েতের তরফ থেকে একটা ভুল হয়েছিল। একটা বিশেষ অবস্থাতে তারা চিহ্নিত হয়েছিলেন এখানে যুদ্ধ বাঁধিয়ে দেবার ব্যাপারে। কিন্তু এক্সপোর্ট অফ রেভলিউশন হয় না। আজকে গর্বাচভের নেতৃত্বে তারা সেটা উপলব্ধি করেছেন এবং তাদের সমস্ত সৈন্য তারা অপসারণ করে নিতে পেরেছেন। কিন্তু মার্কিন সাম্রাজ্যবাদ আন্তর্জাতিক চাপে যাই করুক না কেন তাদের পক্ষে শান্তিটা বিপদজনক। বিশ্ব যুদ্ধ তারা সহজে লাগাতে পারছে না কিন্তু স্থানীয় যুদ্ধ তাদের লাগাতেই হবে। অয়েল ইন্টারেস্টের জন্য এবং যে বিপুল পরিমাণ আর্মস তারা প্রডাকশন করে তা বিক্রি করার জন্য গন্ডগোল তারা বাঁধিয়ে রাখতে চায়। তা ছাড়া সমাজতান্ত্রিক দুনিয়ার বিরুদ্ধে চারিদিক থেকে যে কর্ডন এটা হচ্ছে তার একটা ক্ষেত্র। পাকিস্তানে সামরিক ঘাঁটি আছে, এয়ার বেস আছে। এইরকম বেস তাদের দরকার এবং গন্ডগোল পাকিয়ে রাখা দরকার। এখানে আমাদের কর্তব্যটা কি? আমি দু/একটি উল্লেখ করছি। ১৯৫৬ সালে বৃটেন ইজিপ্ট আক্রমণ করে, ১৯৫৮ সালে মার্কিন যুক্তরাষ্ট্র লেবানন আক্রমণ করে, ঐ সালেই বৃটেন জর্ডন আক্রমণ করে — এইসব তারা করেছেন। এখানে শান্তির জন্য বর্তমান রুশ নেতৃত্ব যা করছেন তাতে তারা একটা সাহসী পদক্ষেপ নিয়েছেন। সেখান থেকে তারা সমস্ত সৈন্য অপসারণ করেছেন। এইসব ব্যাপারগুলিতে মুশকিল হয়ে গিয়েছে আমেরিকার। বিশ্বের মানুষকে তো আর সোভিয়েত হস্তক্ষেপের বিরুদ্ধে বলা যাবে না সেটাই তাদের পক্ষে মুশকিল হয়ে গিয়েছে। বৃটেনের একজন মন্ত্রী তো ঘুরিয়ে বলেছেন যে আগেকার তুলনায় মুজাহিদাদের হাতে উন্নত অস্ত্রশস্ত্র আছে এবং তাদের জন্য উন্নত প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। তারা এসব দিচ্ছেন কিনা তার উত্তর অবশ্য তিনি দেন নি। কেন এই অবস্থাটা তৈরি হল? আমরা জানি, মার্কিন সাম্রাজ্যবাদের লোকজন অস্ত্রশস্ত্র হারিয়ে যাচ্ছে আফগানিস্থানের ভেতরে। সেখানে শুধু ট্রেনিং দেওয়া নয়, অস্ত্রশস্ত্র কি ভাবে আসবে সেসব খবর দেবার জন্যও লোক যাচ্ছে। সুতরাং এখানে একটা বিশাল ঘাঁটি তৈরি হয়েছে, শান্তির পক্ষে তা ভয়ঙ্কর বিপদজনক। সাম্রাজ্যবাদীদের শোষণের পক্ষে আমরা জানি এই শান্তি ভয়ঙ্কর বিপদজনক। সুতরাং এখানে অয়েল ইন্টারেস্টের কারণে আফগানিস্থানে তাদের গন্ডগোল পাকিয়ে রাখতে হবে। ইরান এবং ইরাকের মধ্যে যুদ্ধ পাকিয়ে রাখার কারণও এটা যে তাদের অস্ত্র বিক্রি করতে হবে। স্যার, আপনি জানেন, আজ সারা বিশ্বে শান্তির আন্দোলন, যুদ্ধ বিরোধী আন্দোলন জোরদার হয়ে উঠেছে এবং এমন কি খোদ আমেরিকার ভেতরেও লোক শান্তির আন্দোলন করার জন্য এই শান্তি আন্দোলন জোরদার হয়েছে। আমরা এও জানি ইউরোপীয় বুর্জোয়া দেশগুলির উপর দিয়ে দুটি যুদ্ধের

ঝড় বয়ে গিয়েছে। দুনিয়ার মানুষ যত বেশি শান্তির জন্য আন্দোলন করছে যুদ্ধ বিরোধী শক্তি তত বাড়ছে। বিশ্ব যুদ্ধের প্রচেষ্টা বন্ধ করা হচ্ছে কিন্তু লোকাল ওয়ার লাগানোর যে চক্রান্ত সেটা তারা সহজে ছাড়বে বলে মনে হয় না।

[2-30 — 2-40 P.M.]

সুতরাং আমাদের কাছে এই পথ ভারতের শান্তির জন্য প্রয়োজন। এটা আমাদের উন্নয়নের জন্য, আমাদের টিকে থাকার জন্য এবং বিপদের দিনে আমাদের বন্ধু সোভিয়েত ইউনিয়নকে দেখেছি। অতএব সব দিক থেকে আমাদের স্বার্থে আজকে জেনেভা চুক্তি যেটা লিখিত ভাবে হয়েছে সেটাকে সাহায্য করার জন্য এই আন্দোলন সারা দুনিয়াব্যাপী করতে হবে। আমাদের এই ভারতবর্ষেও করতে হবে। আজকে এই যে মৌলবাদ, হাসানুজ্জামান সাহেবদেরও এটার বিরোধিতা করা দরকার। আজকে যে কোনও ব্যাপার হলেই মুসলমান, ইসলাম — এটা তো আন-ইসলামিক। যেগুলি বলা হয়েছে যে দোকান পুড়িয়ে দাও — এটা কি ইসলামিক? জমি সংস্কার করা হল আফগানিস্থানে। এই সংস্কার করার পরে গরিব চাষী, তারা জানে না তার হাতে পুঁজি নেই, সার ইত্যাদি নেই, কি করে তারা নিজেরা চাষ করবে? অনেকে ফেরত দিল। একজন বলেছেন সাংবাদিকদের উত্তরে যে ফেরত দিয়ে দিন মালিকদের কারণ সে অজ্ঞ। সেখানে কৃষি সংস্কার করার চেষ্টা হচ্ছে, এটা নাকি আন-ইসলামিক ইসলামিক অর্থ আমি যেটুকু জানি যে ভিন্ন ভিন্ন ধর্ম থাকলেও তারা তো ন্যায়ের কথা বলেন। হজরত মহম্মদ দরিদ্রের কথা বলেছেন, যীশুখৃষ্ট দরিদ্রের কথা বলেছেন, বুদ্ধ দরিদ্রের কথা বলেছেন, কোনও কিছু বললেই সেটা আন-ইসলামিক কাজেই এই সব কথা বলে সেন্টিমেন্টকে কাজে লাগানো হচ্ছে এবং সেখানকার প্রগতিশীল উন্নয়নকে ব্যাহত করা হচ্ছে এবং তার ভিতর দিয়ে প্রমাণ করার চেষ্টা হচ্ছে সমাজতান্ত্রিক, কমিউনিজম, এটা গ্রহণীয় নয়, এটা চলবে না। আমি আশা করব যে এই প্রস্তাবের মধ্যে দিয়ে সারা ভারতবর্ষের সব বিধানসভা, ভারতবর্ষের পার্লামেন্টেও এবং আমাদের জনগণের ভিতরে একটা বিশাল আন্দোলন তৈরি করা হোক যে আফগানিস্থানে এই চক্রান্ত করা চলবে না। হ্যান্ডস অব কোরিয়া আমরা যেমন বলতাম, হ্যান্ডস অব ভিয়েতনামও বলতাম, তেমনি ভাবে বলতে হবে হ্যান্ডস অব আফগানিস্থান। সোভিয়েত সেখান থেকে সরে গেছে, ঠিক কাজ করেছেন। যারা গোপনে, প্রকাশ্যে, আধা-প্রকাশ্যে ফিরে এসেছেন, যারা ল্যান্ড, ইন্টারেস্ট, মুজাহীদ যারা এসেছেন, তাদের মধ্যে অনেক বড় বড় লোকও আছেন, তারা ওপিয়ামের কারবার করছেন। তারা বালুচিস্থানের জনসাধারণের মধ্যে নানা রকম কনফ্লিক্ট করে দিচ্ছে এবং সেখানে তাদের মধ্যে মারামারি হচ্ছে। এটা তারাও পছন্দ করছে না। কাজেই ফিরে যান সকলে দেশ গঠন করার জন্য, এই কুচক্রের শিকার হবেন না। এই কথা বলে এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়ে আলোচনা হচ্ছে তা নিয়ে এত দীর্ঘ বক্তৃতার দরকার হয় না এবং এই নিয়ে বিতর্কেরও প্রয়োজন হয় না। কিন্তু একটু বিতর্কের প্রয়োজন হয়ে পড়েছে ঐ হাসানুজ্জামানের মতো কিছু মানুষ আমাদের এখানে রয়েছে, আমাদের দেশের বিভিন্ন প্রান্তে রয়েছে, তার জন্য একটু বিতর্কের প্রয়োজন হয়ে পড়েছে। মূলত তিনি কিছু বললেন বলে আমাকে বলতে হচ্ছে তা না হলে সমর্থন করে আমি বসে পড়তাম। কিন্তু তার গোটা বক্তৃতা থেকে একটা বিষয় বেরিয়ে এসেছে সেটা হচ্ছে যেন পাকিস্তানের গায়ে হাত না পড়ে, পাকিস্তান সম্পর্কে কেউ যেন বিন্দুমাত্র কটাক্ষ না করে। ওনার গোটা বক্তৃতার মধ্যে এই প্রচেষ্টা ছিল। উনি শুরু করলেন ইউ.এন.ও-এর মাধ্যমে সমাধান হবে এটা আমরা সমর্থন করি। কিন্তু পরের লাইনটা বললেন না কেন? কে বাধা দিয়েছে জেনেভা অ্যাক্ট বাস্তবায়িত করার প্রশ্নে? পাকিস্তানের নাম মুখে আনলে খুব আপত্তি হয়। ভারতবর্ষের মাটিতে আছেন একটু সত্য কথা বলতে হবে তো? উনি চুক্তি করে সমাধানের কথা বললেন। গোটা পৃথিবী চুক্তিময় হয়ে পড়েছে। রেগন গর্ভাচকের মধ্যে চুক্তি হচ্ছে। মাননীয় হাসানুজ্জামানকে এটুকু বলতে পারি যে আপনি যতই চান, আপনার সঙ্গে আমাদের জীবনেও চুক্তি হবে না। জীবনে কোনও প্রশ্নে আপনাদের সঙ্গে এক মত হব না। আমরা জীবনে কোনও দিন জামাতে-ই-ইসলামের সঙ্গে এক মত হব না। জীবনে কোনও দিন আর. এস. এস.-এর সঙ্গে এক মত হব না। সেরকমই স্থানীয় কোনও কোনও ইস্যু ছাড়া সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে সমাজতান্ত্রিক শক্তিগুলি কোনও মৌল প্রশ্নে কখনও এক মত হবে না। কাজেই আফগানিস্থানে যে লড়াই চলছে তা গোটা পৃথিবী জোড়া লড়াই-এর একটা অংশ। সেখানে আজকে পাকিস্তান অপরাধীর কাঠগড়ায়। অথচ তিনি আশা প্রকাশ করলেন, — রাজীব গান্ধীর সঙ্গে আলোচনা চলছে, নিশ্চয়ই এটা আলোচনার মধ্যে দিয়ে মিটে যাবে। তাহলে গত ৬ বছর কি হল? তিনি বললেন, — নাজিবুল্লা সরকার কি গণতান্ত্রিক পথে নির্বাচিত? মুসলিম মৌলবাদের দ্বারা পরিচালিত একটা রাষ্ট্রের নাম করুন যেখানে নির্বাচিত সরকার আছে? তিনি আরও বললেন, — ভিয়েতনামে, অ্যাঙ্গলায় বিদেশি সৈন্য গিয়েছে, আমরা প্রতিবাদ করেছি। আফগানিস্থানে সোভিয়েত সৈন্য গিয়েছে, আমরা প্রতিবাদ করেছি। আমি তাঁকে বলি, বিদেশে সৈন্য পাঠানোটা কোনও কালেই মানবিকতার কারণে অপরাধ নয়। [illegible] দমন করবার জন্য পূর্ব ইউরোপের দেশগুলোতে সোভিয়েতের লাল ফৌজ ঢুকে ছিল। অ্যাঙ্গলায়, কিউবায় গিয়েছিল এবং সঠিক কাজই করেছিল এবং একথাও তিনি জেনে রাখুন পৃথিবীর কোনও ছোট দেশের গণতান্ত্রিক অগ্রগতির ওপর যদি শক্তিশালী সাম্রাজ্যবাদী শক্তির হস্তক্ষেপ হয় এবং তার ফলে যদি ছোট দেশের গণতান্ত্রিক শক্তি বিপন্ন হয় তাহলে সোভিয়েত ইউনিয়ন একবার কেন একশো বার সেখানে যাবে এবং গোটা পৃথিবীর গণতন্ত্র প্রিয় মানুষের সমর্থন পাবে। এতে বিচলিত হওয়ার কিছু নেই। আফগানিস্থানের মানুষ লড়াই করছেন এবং সোভিয়েতের পক্ষ থেকে হুঁশিয়ারি উচ্চারণ করা হয়েছে যে, পকিস্তান বাড়াবাড়ি করলে সোভিয়েত ইউনিয়নের পক্ষে দ্বিতীয়বার সৈন্য পাঠানো ছাড়া আর কোনও উপায়

থাকবে না। আজকে আফগানিস্থানে যে ঘটনা ঘটছে তাতে আমরা জানি সেই ঘটনা থেকে আমাদের দেশের বিপদটা কোথায়। আমরা জানি আজকে যদি আফগানিস্থানে মৌলবাদী সরকার প্রতিষ্ঠিত হয় তাহলে আমাদের জম্মু কাশ্মীরে হাসানুজ্জামানের মতো যাঁরা আছেন পাকিস্তানের বন্ধু হয়ে তাঁদের খুবই সুবিধা হবে। জামাতে-ই-ইসলামের মতো মৌলবাদীদের একটু সুবিধা হবে। ইরান, আফগানিস্থান, পাকিস্তান একটা লাইন পাওয়া যাবে। মৌলবাদীদের সুবিধা হবে, আর সুবিধা হবে যারা ভারতবর্ষে হেরোয়িনের ব্যবসা করে। যারা গোল্ডেন ক্রিসেন্ট, সোনালী চন্দ্রকলার ব্যবসা করে। তারা খুবই উৎসাহিত হবে, কারণ পাকিস্তানে এবং আফগানিস্থানে উৎপন্ন ওপিয়াম সরাসরি ভারতবর্ষে চলে আসবে। কাজেই সেদিক থেকে তাদের ব্যবসা ভালই হবে। সুতরাং তারা সমর্থন করতে পারে। মৌলবাদীরা এবং আফিম ব্যবসায়ীরা অবশ্যই স্বাধীন আফগানিস্থান সরকারের পতন ঘটাতে চাইবে। কিন্তু আমরা অবশ্যই ওদের বিরুদ্ধে রুখে দাঁড়াব। হাসানুজ্জামান সাহেব, আপনি নিজেকে যতটুকু তরুণ বলেই ভাবুন না কেন, আপনি ততটুকু তরুণ মোটেই নন। স্বাধীনতার পরে নিশ্চয়ই আপনার জন্ম হয় নি, আপনার ৪২ বছরের বেশি বয়স, দেশ বিভাগের সময় আপনি ছিলেন। আপনি বাস্তবকে মেনে নিন, পাকিস্তান খারাপ কাজ করছে। আপনি পাকিস্তানে নেই, আপনি ভারতবর্ষের মাটিতে আছেন, ভারতবর্ষে থেকে, আপনার দেশের স্বার্থ বিকিয়ে দেবার কোনও অধিকার নেই। আফগানিস্থানের লড়াই নিছক একটা বিদেশি রাষ্ট্রের ব্যাপার হলে আমাদের এত উত্তেজিত হবার কিছু ছিল না। কিন্তু আমরা জানি ঐ লড়াই-এর প্রভাব আমাদের দেশের মধ্যেও পড়বে। আমাদের দেশের মৌলবাদ সংগঠিত হবে, উৎসাহিত হবে। এখানে দাঙ্গা হবে, বাস ট্রাম পুড়বে। সেই সর্বনাশা পথে না যাবার জন্যই আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি এবং আমাদের প্রস্তাবকে সমর্থন করতে অনুরোধ করছি। উনি প্রস্তাবটিকে ভাগ করে করে এই প্যারাগ্রাফকে সমর্থন করি না, ঐ প্যারাগ্রাফকে সমর্থন করি ইত্যাদি বললেন। আমি তাঁকে আবার অনুরোধ করছি ঐভাবে ভাগ না করে সমস্ত প্রস্তাবটিকেই সমর্থন করুন, একটা সর্বসম্মত প্রস্তাব আমরা আজকে এই বিধানসভায় গ্রহণ করি যার দ্বারা পশ্চিমবঙ্গের জনগণের মানসিকতার সর্বাঙ্গীন প্রতিফলন ঘটুক। এই কটি কথা বলে এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ ক্লারিফিকেশন, স্যার, আমার বক্তব্য নিয়ে একটা ভুল বোঝাবুঝির সৃষ্টি হয়েছে। আমার বক্তব্যের মধ্যে পাকিস্তানকে ডিফেন্ড করার কিছুই নেই। আমি বলেছি সেখানে দীর্ঘ দিনের মিলিটারি শাসনের অবসান ঘটিয়ে ডেমক্রেটিক প্রসেস সবে শুরু হয়েছে। পাকিস্তান পাকিস্তানেই আছে, আমি ইন্ডিয়ান এবং ইন্ডিয়ার শাসন ব্যবস্থাকে পরিপূর্ণ সমর্থন করি, ইন্ডিয়ার ফরেন পলিসিকে পূর্ণ সমর্থন করি। ইন্ডিয়া যদি আক্রান্ত হয় ডেফিনিটলি অ্যাজ অ্যান ইন্ডিয়ান আই হ্যাভ সাম রেসপনসিবিলিটিস ইন্ডিয়াকে ডিফেন্ড করার জন্য। আমি এ কথা পরিস্কার বলেছি।

আমি ইন্ডিয়ার ফরেন পলিসিকে ডিফার করি নি। উনি আমার বক্তব্যকে বিকৃত করার চেষ্টা করেছেন। আমি বলেছি সেখানে ডেমক্রেটিক প্রসেস শুরু হয়েছে, দীর্ঘ দিন সেখানে ডেমক্রেটিক প্রসেস ছিল না। মিলিটারি রুল ছিল এবং সেটাকে আমরা সমর্থন করি নি। এখন ডেমক্রেটিক প্রসেস বেনজিরের নেতৃত্বে। ফলে খালিস্থান ইত্যাদি বিভিন্ন সমস্যা নিয়ে ভারতবর্ষের সঙ্গে সম্পর্ক ইজি হওয়ার চেষ্টা হচ্ছে। আমি তো বলেছি, আমি এটাকে স্বাগত জানাচ্ছি।

[2-40 — 3-30 P.M.]

**(Including Adjournment)**

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার যে প্রস্তাব সেই প্রস্তাব নিয়ে দীর্ঘ আলোচনা হল। আমরা চেষ্টা করেছিলাম আমাদের এই বিধানসভা থেকে একটা সর্বসম্মত প্রস্তাব আমরা গ্রহণ করতে পারি কিনা, সেই হিসাবে প্রতিটি দলের সঙ্গে আমাদের রাজনৈতিক মতাদর্শ যাই থাকুক না কেন এই ধরনের প্রস্তাব যদি আমরা সর্বসম্মত ভাবে গ্রহণ করতে পারি তাহলে তার গুরুত্ব অনেক বেশি হবে। এটা একটা আন্তর্জাতিক দায়িত্ব। সুতরাং সেই প্রশ্নে চেষ্টা করা হয়েছিল। কংগ্রেস-আই, যারা আমাদের মূল অপোজিশন, তাঁরা প্রস্তাবটি নিয়ে পড়াশুনা করে কয়েকটি অ্যামেন্ডমেন্ট দিলেন। তাঁরা বলছেন, নাম বলতে পারবেন না। পাকিস্তানের নাম বলা চলবে না, ইউ.এস.এ.-র নাম বাদ দিয়ে দিন আর শেষের দিকে ভারতের যে রোল সেটাকে আরও ভাল ভাবে প্রশংসা করুন। আর আমাদের মাননীয় শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় তিনি তাঁর বক্তব্যে নূতন কথা আনলেন। তিনি বললেন, তাঁর একটু দ্বিধা আছে। আমি আমার প্রস্তাবের লাস্ট লাইনে বলেছি,

This House requests the Government of India through Government of West Bengal to continue its efforts to assist in such Peaceful settlement.

তিনি বললেন, এই যে কনটিনিউ করবে তাতে আমি একমত নই। তিনি সেখানে অ্যাডজেকটিভ বসাবার চেষ্টা করেছেন। তাঁকে আমি রিকোয়েস্ট করেছিলাম কিন্তু শেষ পর্যন্ত তিনি অ্যামেন্ডমেন্ট দেন নি, প্রস্তাবটিকে সমর্থন করেছেন এবং তাঁর বক্তব্য রেখেছেন। আর মাননীয় সদস্য শ্রী হাসানুজ্জামানের প্রতি আমাদের মানব বাবু একটু অবিচার করলেন। আমার যতদূর মনে হচ্ছে — হাসানুজ্জামান সাহেব তাঁর বুকে হাত দিয়ে বলবেন — আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় শ্রী নির্মলকুমার বসু তাঁর বক্তব্যের মধ্যে একটি জায়গায় জোর দিয়ে মোল[illegible] বিরুদ্ধে, ধর্মান্ধতার বিরুদ্ধে অন্য পাঁচটি কথার মধ্যে বক্তব্য রাখার চেষ্টা করেছেন। উনি তাতে বোধ হয় ক্ষেপে গিয়ে লাইনে পড়ে গেলেন। আসল যে বিষয়বস্তু তার মধ্যে তিনি গেলেন না। বিষয়বস্তুটা হচ্ছে, জেনিভা চুক্তি হল যেটা, সেটা হচ্ছে এই চুক্তি সবাই

মানবে। চুক্তিতে যেসব পয়েন্টগুলি আছে এক, দুই, তিন, চার, পাঁচ করে তাতে দেবপ্রসাদ সরকার মহাশয় বলেছেন প্রত্যেকটি বিষয় ইমপ্লিমেন্ট করতে হবে সকলকে। সোভিয়েত তার সৈন্য অপসারণ করল। সারা দুনিয়ায় হৈ চৈ পড়ে গিয়েছিল যে মধ্য এশিয়ায় ভারত উপসাগরে যদি কোনওরকম অশান্তির সৃষ্টি হয় বা হচ্ছে সেটা ঐ সোভিয়েত ইউনিয়নের সৈন্যর জন্য।

দেবপ্রসাদ বাবু বক্তব্যের মধ্যেই বললেন যে, সৈন্য পাঠানো ঠিক হয় নি। আমি তাঁকে বলব এটা আমাদের পার্টির কথা, সোভিয়েত যদি তাদের সৈন্য মোতায়েন না করত তাহলে আজকে যে বিষয় নিয়ে আলোচনা হচ্ছে সেই কাবুলের অস্তিত্ব থাকত না, নাজিবুল্লা সরকার গদীতে থাকতে পারত না। আজ এই প্রশ্ন আসতে পারে, অ্যাক্ট করল, চুক্তি করল তবুও কেন এই অবস্থা? এর কারণ হল চুক্তি যারা মানছে না বিশেষ করে সাম্রাজ্যবাদী মার্কিন যুক্তরাষ্ট্র তাদের যুদ্ধ ঘাঁটি আরও বেশি বিস্তার করতে চায়। মার্কিন সাম্রাজ্যবাদ মৌলবাদের সঙ্গে আপোষ করে আফগানিস্থানে এই অবস্থার সৃষ্টি করেছে। প্রস্তাবের মধ্যে দেখবেন খুব ভেবে চিন্তে — অনেকগুলি কথা বলা হয়েছে — এবং সেগুলো বলা হয়েছে বিশ্ব শান্তি রক্ষা করার জন্য। যাতে মার্কিন সাম্রাজ্যবাদ সমানে চিৎকার না করতে পারে সেদিকে লক্ষ্য রাখা হয়েছে। এটা আমরা জানি সাম্রাজ্যবাদ একেবারে শেষ না হওয়া পর্যন্ত তাদের চক্রান্ত চলবে। প্রথমে যখন কাবুলের সমস্যা উপস্থিত হল এবং রুশ সৈন্য সেখানে উপস্থিত হল তখন কি সাম্রাজ্যবাদীরা সহজ মনে সেটা নিয়েছিল? চার দিক থেকে যখন আক্রান্ত হল তখন সোভিয়েত রাশিয়া যাতে অগ্রসর হতে না পারে, এই সরকার যাতে টিকতে না পারে তার জন্য আপ্রাণ চেষ্টা হল। সেখানে কি ধরনের সরকার, না জনগণের সরকার এবং তারা সাধারণ মানুষের জন্য বিভিন্ন কর্মসূচি গ্রহণ করছে। তারা সামন্তবাদকে ধ্বংস করে কৃষকের সুযোগ সুবিধা করে দেয়, তাদের জমির ব্যবস্থা করে দেয় এটা সাম্রাজ্যবাদীরা সহ্য করতে পারে না। সুতরাং আক্রান্ত হয়েছিল সব দিক থেকে। বিশেষ করে দ্বিতীয় মহাযুদ্ধের সময় আমার মনে হয় হাসানুজ্জামান সাহেব তখন যুবক না হলেও ছাত্র ছিলেন এবং আমরা যুবক ছিলাম। গণতান্ত্রিক রাষ্ট্রকে, কমিউনিস্ট রাষ্ট্রকে কি ভাবে ঘিরে রেখেছিল। কিন্তু সেখানকার গণতান্ত্রিক আন্দোলন, শ্রমিক শ্রেণীর আন্দোলন তাদের সমস্ত প্রচেষ্টাকে ব্যর্থ করে দিলে। ফ্যাসিবাদ সেদিন ধংস হয়েছিল। আজকে নাজিবুল্লা সরকার ওখানে কি কাজ করেছেন দেখুন। ইতিমধ্যেই তারা সেই দেশের চেহারা ফিরিয়ে দিয়েছে, সামন্তবাদের উপর আক্রমণ করেছেন গরিব কৃষক ভুমিহীন কৃষক জমি পাচ্ছে, চাষ করছে, তাদের খাবার দাবারের ব্যবস্থা হয়েছে, শিক্ষার ব্যবস্থা হয়েছে আরও নানা ধরনের ব্যবস্থা হয়েছে। যাদের চিরকাল দাবিয়ে রাখা হয়েছিল, যারা বিভিন্ন জায়গায় ভিক্ষাবৃত্তি নিয়ে চলেছিল তারা অগ্রসর হতে চলেছে কারণ এই ধরনের ব্যবস্থা তারা সহ্য করতে পারে না। এই রকম একটা সরকারের পতন ঘটিয়ে সেখানে সাম্রাজ্যবাদ তাদের ঘাঁটি বিস্তার করতে চেয়েছিল। যে প্রস্তাব এখানে এসেছে তাকে সমর্থন করতে গিয়ে কিছু বিতর্ক এখানে উঠেছে। তবে আমি আশা করব প্রস্তাবটি আপনারা

সর্বসম্মতিক্রমে গ্রহণ করবে এবং সেই আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Sachin Sen that —

This House feels deeply concerned over the developments in Afghanistan. Although the Soviet Union has withdrawn its troops from Afghanistan neither the U.S.A. nor Pakistan have implemented their commitments with regard to the Geneva Accord on Afghanistan. The U.S.A. and Pakistan are not allowing for a political settlement which recognises the people Democratic Party of Afghanistan as a component in a future set up for the Country. Arms supplies continue to flow to the Mujhadeens through the Camps in Pakistan. There is a fear of civil war erupting. Inhuman attacks to blockade the cities and starve the citizens of Kabul is being attempted.

This House, therefore, calls for the strict implementation of all provisions of the Geneva Accord on Afghanistan and strict non-interference in its internal affairs by Pakistan and U.S.A. and urges upon the International Community and particularly the United Nations to see that there is no restriction to food and other essential supplies to Kabul and other cities of Afghanistan.

This House also urges upon the Government of India through the Government of West Bengal to impress upon United Nations the necessity of taking immediate steps negotiations to ensure peaceful settlement in Afghanistan.

This House requests the Government of India through Government of West Bengal to continue its efforts to assist in such peaceful settlement,—was then put and agreed to.

**Mr. Speaker** : Now, I call upon Shri Deba Prasad Sarkar to move his motion under rule 185.

## MOTION UNDER RULES—185

**Shri Deba Prasad Sarkar** : Sir, I beg to move — that

বারুইপুর থেকে লক্ষ্মীকান্তপুর পর্যন্ত বর্তমানে যে সিঙ্গল লাইন রেলপথটি চালু রয়েছে তা সম্প্রতি ক্রমবর্ধমান যাত্রী সাধারণের প্রয়োজনীয় সুবিধা এবং স্বাচ্ছন্দ্য বিধানে সক্ষম হচ্ছে না; এবং

এই লাইনের যাত্রী সাধারণকে বিপজ্জনক অবস্থায় ও অবর্ণনীয় কষ্টের মধ্যে জীবনের ঝুঁকি নিয়ে যাতায়াত করতে হয়;

এই সভা আরও লক্ষ্য করছে যে,

এই লাইনের উপর সুন্দরবন অঞ্চলের ব্যাপক অংশের অগণিত যাত্রী সাধারণকে কলকাতা ও শিল্পাঞ্চলের সাথে যোগাযোগ রক্ষার জন্য নির্ভর করতে হয়; এবং

লক্ষ্মীকান্তপুর-নামখানা রেলপথ নির্মাণের কাজ আরম্ভ হয়ে যাওয়ার ফলে আগামী দিনে এই লাইনের গুরুত্ব এবং যাত্রী সাধারণের চাপ আরও বৃদ্ধি পাবে;

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানাচ্ছে যে,

(১) এই অঞ্চলের অর্থনৈতিক গুরুত্ব এবং [illegible] অপরিহার্য প্রয়োজনীয়তার দিকে দৃষ্টি রেখে বারুইপুর থেকে লক্ষ্মীকান্তপুর পর্যন্ত রেলপথটি ডবল লাইনে রূপান্তরকরণের কাজ অবিলম্বে আরম্ভ করা হোক; এবং

(২) লক্ষ্মীকান্তপুর-নামখানা রেলপথ বসানোর কাজটি ত্বরান্বিত করার জন্য সরকারি আর্থিক বরাদ্দ বৃদ্ধি করা হোক।

এর উপর আলোচনা শুনে জবাবি ভাষণে আমার বক্তব্য রাখব।

**... (At this stage the House was adjourned till 3.30 P.M.) ...**

**(After Adjournment)**

[3-30 — 3-40 P.M.]

**Mr. Deputy Speaker :** There is one amendment given by Shri Hemen Majumdar on the motion of Shri Deba Prasad Sarkar. It is in order. Now I call upon Shri Hemen Majumdar to move his motion and also to make his speech.

**Shri Hemen Majumdar** : Sir, I beg to move that in para 2, line 1, before the words "এই লাইনের যাত্রী সাধারণের, the words "রেল দপ্তরের ঔদাসীন্য" be added.

মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব এনেছেন তাতে আমি কিছু অ্যামেন্ডমেন্ট এনেছি, সেটা হচ্ছে "এই লাইনের যাত্রী সাধারণকে" এই কথাটার জায়গায় "রেল দপ্তরের ঔদাসীন্যে" যোগ করা হোক। এই বিষয়ে আলোচনায় এসেছে বারুইপুর থেকে লক্ষ্মীকান্তপুর পর্যন্ত ডবল লাইন হোক। এই যে প্রস্তাব এসেছে এটা অত্যন্ত সঠিক প্রস্তাব এবং এটা একান্ত প্রয়োজন, অনেক দিন ধরেই এটা অনুভূত হচ্ছে। আমরা এই ব্যাপার নিয়ে রেল যাত্রীদের সমিতিকে নিয়ে, কোঅর্ডিনেশন কমিটির মাধ্যমে মেমোরেন্ডাম এবং চিঠিপত্র দিয়ে অনেক দিন ধরে আন্দোলন চালিয়ে আসছি। কেন্দ্রীয় সরকার আমাদের রেল যাত্রীদের প্রতি এবং দেশের রেল ব্যবস্থার প্রতি কত ঔদাসীন্য দেখান তার প্রমাণ হচ্ছে এই সাউথ সেকশন। রেলগাড়ি এবং রেল ট্রেন চলাচলে যে অব্যবস্থা সেটা ক্রমাগত বাড়ছে।

আমাদের বছর বছর যেসব দাবিগুলি করা হচ্ছে তারা কখনও কখনও সেই দাবিগুলি ন্যায্য বলে মনে করেন। কিন্তু তার পরেই দেখা যায় কখনও সেই দাবি পূরণ করার বন্দোবস্ত হয় না। আপনার হয়ত স্মরণ আছে যে দক্ষিণ ২৪ পরগনার রেল পথটি বাংলাদেশের একটি অন্যতম প্রধান রেল পথ রানিগঞ্জ রেলপথটির পরেই। কলকাতা বন্দরে যে দ্রুত বালি ভর্তি হয়ে যাচ্ছে — এই প্রশ্ন নিয়ে যখন বৃটিশ আমলে ১৯ শতকের ৪-র দশকে কথা উঠেছিল তখন একটা পাল্টা পোর্ট অন্য জায়গায় করা যায় কিনা এই ব্যাপারে ভাবা হয়েছিল। সেই কারণে আলোচনার জন্য একটা বোর্ড হয় এবং কমিশনও গঠন করা হয়। সেই অনুযায়ী দুটি জায়গাও স্থির করা হয় — একটা হচ্ছে হাজিপুর পরবর্তীকালে যার নাম হয় ডায়মন্ডহারবার; আর একটার নাম হচ্ছে মাতলা, পরবর্তীকালে এর নাম হয় ক্যানিং। সেখানে যাতায়াতের সুবিধার্থে ক্যানিং রেলপথটি তৈরি করা হয়, সেটি রেলওয়ে কোম্পানির কন্ট্রাকটারদের দিয়ে তৈরি করা হয়েছিল এবং তাদের সঙ্গে কোম্পানির যা চুক্তি হয়েছিল সেটা হচ্ছে, এই রেলপথ যদি লোকসান যায়, তাহলে কোম্পানি নিয়ে নেবে, পরবর্তীকালে বৃটিশ সরকার রেল কোম্পানির লোকসান হওয়ার ফলে রেলপথ অধিগ্রহণ করে। পরবর্তীকালে সেই কমিশনের বক্তব্যের ভিত্তিতে পোর্টের ব্যাপারে একটা আলোচনা হয়েছিল, তাতে দেখা যায় যে, সেই কমিশনের বক্তব্য ভুল বলে প্রমাণিত হয়, এবং আপাতত এর প্রয়োজন নেই বলেই বলা হয়। এই পোর্ট ক্যানিং রেলপথটি চালু হয়—১৮৫৮ সালে, এবং ডায়মন্ডহারবার থেকে রেলপথটি চালু হয় ১৮৫৮ সালে এবং তার পরবর্তীকালে রেলপথের আর কোনও বিন্যাস হয় নি, নূতন করেই এম ইউ কোচ চালু হয়েছে। ১৯২৭ সালে লক্ষ্মীকান্তপুর রেলপথটি চালু হল। স্বাধীন ভারতে বৃটিশের পরে এই লাইনের আর কোনও বিন্যাস হয় নি।

এ ছাড়াও মাঝে মাঝে রেলের ঔদাসীন্যের কথা যদি না বলি তাহলে বলাটা হয়ত সঠিক হবে না। আমরা এই ব্যাপারে বহু আন্দোলন করেছি লক্ষ্মীকান্তপুরে জন সমাবেশ থেকে শুরু করে জনসভা পর্যন্ত। এক সময়ে এম. পি. জ্যোতির্ময় বসুর নেতৃত্বে — তিনি লোকসভার সদস্য ছিলেন — আন্দোলনও করা হয়েছিল। এই ব্যাপারে মাস পিটিশন ও মেমোরান্ডামও দেওয়া হয়েছিল লক্ষ্মীকান্তপুর রেলপথটি ডবল লাইন করার জন্য। সেই সময় সুন্দরবন অঞ্চলের কথা চিন্তা করে তার উন্নতির কথা ভেবে, বিভিন্ন ব্যবস্থার কথা চিন্তা করে নামখানা রেলের কাজটি ত্বরান্বিত করার দাবিতে আন্দোলন করা হয়েছিল। তারা নির্বাচনের মুখে নামখানা রেলপথটি হবে বলে ঘোষণা করলেন; দাবি ছিল বজবজ রেলপথটি সম্প্রসারণের ক্ষেত্রেও এটাই কি পরবর্তীকালে হয়ে গেল লক্ষ্মীকান্তপুরে। আসলে এই রেলপথের কাজটি কতদিনে শেষ হবে তার কোনও ভরসা পাওয়া যায় না। এইসব কারণে দেবপ্রসাদ সরকার মহাশয় সাধারণভাবে যে দাবি করেছেন, আকাঙ্খা করেছেন, এটাকে আন্দোলনের রূপ দিতে গেলে যারা এর জন্য প্রধান ভাবে দায়ী তাদেরকে চিহ্নিত করা দরকার; এবং তাদের বিরুদ্ধে আন্দোলন গড়ে তোলা দরকার। স্যার, আপনি জানেন বর্তমানে যে ব্যবস্থা চলছে, রেল যাত্রী যারা আছে, সুবার্বান রেলে যারা যাতায়াত করেন তাদের গাড়ি নেই, গাড়ি অচল, প্রায় সময়েই গাড়ির নিয়মানুবর্তীতার বালাই নেই। যারা সাধারণ চাকরি করে তারা কি করে বাড়ি ফিরবেন কখন যে ফিরবেন, তার কোনও ব্যবস্থা নেই। গাড়ির দরজা নেই, জানালা নেই, সিট নেই। আমরা দেখেছি রেলওয়ে অফিসারদেরকে একটা সার্কুলার দেওয়া হচ্ছে, আপনারা সেকেন্ড ক্লাসের যাত্রীদের সঙ্গে মিশবেন এবং তাদের কি কি প্রয়োজন সেটা জানবেন।

[3-40 — 3-50 P.M.]

যেন ভাবটা এই যে এর প্রয়োজনটা কি তারা বুঝতে পারছে না বলে কাজ করছে না। অথচ আমরা দেখতে পাচ্ছি সামগ্রিক ঔদাসিন্য এমন একটা পর্যায়ে চলে গেছে যে রেল কর্তৃপক্ষ শুধু রেল যাত্রী বা মাল পরিবহনের ভাড়া বৃদ্ধি ঘটিয়ে মানুষের উপর চাপ সৃষ্টি করছে, কিন্তু দায়িত্ব পালন করছে না, সেই সঙ্গে রেলের সম্পত্তি রক্ষা করার মতো পরিস্থিতি থাকছে না। আমার এলাকায় রেলের জমি দখল করে এক ধরনের কন্ট্রাক্টরের মস্তান বাহিনী গড়ে উঠেছে। আজকের আনন্দবাজার পত্রিকায় বারুইপুর স্টেশনে একটা মারামারির ছবি বেরিয়েছে, পুলিশ টহল দিয়ে বেড়াচ্ছে, রেলের জমিকে কেন্দ্র করে সমাজ বিরোধী সমাবেশের সঙ্গে রেল কর্তৃপক্ষ, রেলের কিছু কর্মচারী, জি. আর. পি.-র লোক যুক্ত হয়ে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি করেছে। আমাদের অভিজ্ঞতা হচ্ছে বারুইপুর রেল স্টেশনের মধ্যে যে জমিগুলি আছে সেই জমি নিয়ে সি. এম. ডি. এ. রেল কর্তৃপক্ষ, মিউনিসিপ্যালির জয়েন্ট মিটিং-এ ডিভিসনাল রেলওয়ে ম্যানেজারের সঙ্গে আলোচনা হল যে ঐ জমিগুলি যদি মিউনিসিপ্যালিটিকে লিজ দিয়ে দেন তাহলে মিউনিসিপ্যালিটি ঐ জমি ব্যবহার করে পরিকল্পনা গ্রহণ করতে পারে। সেই মিটিং-এর মিনিটস নেই, ফাইলও হারিয়ে গেছে। পাবলিক ইনস্টিটিউশনের জন্য

যদি কোনও প্রস্তাব দেওয়া হয় সঙ্গে সঙ্গে দেখা যায় অফিসারদের সঙ্গে যে আলোচনা হয়েছে সেটা কোথায় চলে গেছে, সেখানে মস্তানরা জমি দখল করছে। রেলের ঔদাসিন্যে এই রকম একটা পরিস্থিতি আমাদের বিব্রত করছে। আমরা দেখতে পাচ্ছি রেলওয়ে প্যাসেঞ্জার বৃদ্ধি পাচ্ছে, আমাদের এলাকায় দেখতে পাচ্ছি রেলের ১ কোটি টাকা ইনকাম দাঁড়িয়েছে রেলওয়ে ফ্রেট এবং যাত্রী ভাড়া সব মিলিয়ে অথচ প্যাসেঞ্জার অ্যামেনিটিজের অন্য কোনও খরচ করা হচ্ছে না। আমাদের বলা হয়েছিল যে ৯ বগি ট্রেনের ব্যবস্থা করা হবে, কিন্তু তার কোনও ব্যবস্থা হচ্ছে না। আমরা এই নিয়ে নিয়মিত অফিসারদের সঙ্গে যোগাযোগ করি কিন্তু তার কোনও ফল হচ্ছে না। আমরা বলেছিলাম যাঁরা ট্রেনে কলকাতায় আসতে চান তাঁরা যাতে ঠিক সময়ে নিয়মিত আসতে পারেন তার ব্যবস্থা করা হোক। এই নিয়ে ৭/৮ বার আবেদন নিবেদন, সমাবেশ, মিছিল, অফিসারদের সঙ্গে ডেপুটেশন দেবার পরও ন যযৌ ন তথৌ অবস্থা, কোনও ডেভেলপমেন্ট দেখতে পাচ্ছি না। আমরা জানি না জনসাধারণকে কিভাবে এঁরা দেখেন। আমরা রেলওয়ে টাইম টেবিলের ব্যাপারে কিছু প্রস্তাব পাঠাই, কোনওদিন সেগুলি ইনক্লুড করা হয় না বা বিবেচনা করে দেখা হয় বলে মনে হয় না। রেলওয়ে টাইম টেবিলে এমন একটা উলোট পালোট ব্যবস্থা করে দেয় যে সেটা নিয়ে মানুষ বিব্রত হয়। স্বাভাবিক ভাবে তা নিয়ে ট্রেন অবরোধ নানা গন্ডগোলের সৃষ্টি হয়, পুলিশকে সেইসব বিষয়ে হস্তক্ষেপ করতে হয়। তাই সমস্ত দাবি দাওয়ার ভিত্তিতে আমি মনে করি আমাদের যেমন চাল, ডাল, তেল, কাঠের জন্য আন্দোলন করতে হয় তেমনি রেল ব্যবস্থাকে সঠিক ভাবে পরিচালনা করার জন্য আন্দোলন গড়ে তুলতে হবে। গত ডিসেম্বর মাসে শিয়ালদহ সেকশনের সাউথ, মেন, নর্থ এর যতগুলি রেলওয়ে প্যাসেঞ্জার অ্যাশোসিয়েশন আছে সেই অ্যাশোসিয়েশনগুলিকে নিয়ে একটা কো-অর্ডিনেশন কমিটি করে একটা বিরাট আন্দোলন ব্যাপক সমাবেশ করে আমরা রেলওয়ে কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছি, কিন্তু আজ পর্যন্ত দেখা যাচ্ছে তা নিয়ে কোনও চিন্তা ভাবনা করা হয় নি। আমি নিজে যাত্রী সমিতির পক্ষ থেকে ডিভিসনাল রেলওয়ে ম্যানেজারের সঙ্গে অনেক বার বসেছি তাঁর অফিসে কিন্তু সেই টাইম টেবিলের কোনও পরিবর্তন হয় নি। ওঁরা বলেছিলেন নভেম্বর মাসের মধ্যে আমরা একটা ব্যবস্থা করব কিন্তু আজ পর্যন্ত তার কোনও পরিবর্তন দেখা যাচ্ছে না।

আমরা দেখতে পাচ্ছি শুধু লক্ষ্মীকান্তপুর নয়, ডায়মন্ডহারবার, ক্যানিং, বজবজ এই ৪টি এলাকাতেই সিঙ্গল লাইন রয়েছে। কলকাতা এত কাছে হওয়া সত্ত্বেও এই রেলওয়ের অসুবিধার জন্য কলকাতা বড় দূরে হয়ে গেছে। এটা ঠিক কলকাতার নানা রকম সমস্যা রয়েছে, পরিবহন সমস্যা রয়েছে, কলকাতায় বেশি লোক এলে পৌরসভার উপর চাপ পড়বে। কিন্তু আজকে যদি রেলওয়ের ব্যবস্থা ভাল ভাবে থাকত তাহলে ৪০/৫০ মাইল দূর থেকে এসেও লোকেরা এখানে কাজ কর্ম করতে পারত। বোম্বেতে ২/৩ মিনিট অন্তর অন্তর ট্রেন পাওয়া যায় বলে ১০০/১৫০ মাইল দূর থেকে এসে চাকুরি করতে মানুষের কোনও

অসুবিধা হয় না। কিন্তু আমাদের এই অভিশপ্ত পূর্বাঞ্চল এবং কলকাতা তো বটেই, অভিজ্ঞতার মাধ্যমে দেখছি কোনও সুব্যবস্থা নেই। আমি ডিভিসনাল রেলওয়ে ম্যানেজারের সঙ্গে দেখা করায় তিনি বললেন, এখন নূতন করে কোচ পাওয়া যাবে না। ওয়েস্টার্ন রেলওয়েতে যদি নূতন কোচ পাওয়া যায় তাহলে ইস্টার্ন রেলওয়েতে নূতন কোচ কেন পাওয়া যাবে না? আমরা শুনেছি ওয়েস্টার্ন রেলওয়েতে বর্তমানে ইলেক্ট্রিসিটি জেনারেটর সেন্টার তৈরি করা হয়েছে, কিন্তু আমাদের এখানে সেই ব্যবস্থা নেই। ওই কেন্দ্রীয় সরকারের বিমাতৃ সুলভ আচরণের ফলে আমাদের বিদ্যুতের অবস্থা কি হয়েছে সেটা আপনারা সকলেই জানেন। ওয়েস্টার্ন রেলওয়েতে ইলেক্ট্রিসিটি জেনারেটর সেন্টার তৈরি করতে পারে কিন্তু আমাদের এখানে সেটা করছে না এবং সেই চিন্তাও করছে না। রেলওয়ের ঔদাসিন্য এবং কেন্দ্রীয় সরকারের বিমাতৃ সুলভ আচণের ফলে আজকে আমাদের এই অবস্থা। রেলওয়ে একটা সেবা মূলক প্রতিষ্ঠান এবং লাভজনক ব্যবস্থা। কাজেই তারা যখন এরকম আচরণ করছে তখন এর প্রতিকারের জন্য এখনই ব্যাপক গণ আন্দোলন সৃষ্টি করা দরকার। এক সময় রেল পথ যখন তৈরি করা হয়েছিল তখন দেশের মানুষের উপকারে লাগবে এটা ভেবেই তো করা হয়েছিল। কিন্তু ১৯৬২ সাল থেকে এই সমস্যার সমাধান না হওয়ার ফলে আজ জনজীবনে নানা রকম অসুবিধার সৃষ্টি হয়েছে। যখন বেকারি বৃদ্ধি হয় তখনই স্বভাবতই রেলওয়ের উপর চাপ পড়ে। বেকারি বৃদ্ধি পাওয়ার ফলে হকারের সংখ্যা বেড়েছে এবং তার ফলে রেলওয়ের উপর একটা বিরাট চাপ সৃষ্টি হয়েছে। গনিখান হকারদের লাইসেন্স দিলেন, কিন্তু সারা ভারতবর্ষে কোথাও লাইসেন্স দেওয়া হল না। আমরা যখন একথা বললাম তখন আমাদের কথায় পাত্তা দিলেন না। একটা বিশেষ অঞ্চলে ওই লাইসেন্স দেওয়া হল, দেশের অন্যান্য জায়গায় সেই ব্যবস্থা করা হল না। মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবু যে প্রস্তাব এনেছেন সেটা সঠিক প্রস্তাব। আমি আশা করি আমরা সর্বসম্মত হয়ে এই প্রস্তাব গ্রহণ করতে পারব। এই ব্যাপারটাকে কেন্দ্র করে বাংলাদেশে, বিশেষ করে নিম্ন বঙ্গে একটা আন্দোলন করা উচিত। পশ্চিমবাংলার অন্যান্য জায়গায়ও যাতে ডবল লাইন হতে পারে সে চিন্তা করা উচিত এবং কংগ্রেস দলে যাঁরা রয়েছেন তাঁদের বোঝা উচিত এই ব্যাপারে আর দেরি করা ঠিক নয়।

[3-50 — 4-00 P.M.]

পশ্চিমবাংলা বঞ্চিত হচ্ছে, পূর্বাঞ্চল বঞ্চিত হচ্ছে, তারা এটা মুখে বলেন। কিন্তু মুখে বলে সেটাকে কার্যকর আন্দোলনে রূপ দিতে যদি না পারেন তাহলে তাদের কথা কেউ শুনবে না। দিল্লিতে তাদের কি দাম, সেটা আমরা সবাই জানি। তাদের জো হুকুম কাজ যদি বন্ধ না করেন এবং দাবি আদায় যদি না করেন তাহলে কোনওদিনই এই দাবি আদায় হবে না। এই সব কারণে দেবপ্রসাদ বাবু যে প্রস্তাব এনেছেন আমি এই প্রস্তাবের উপর একটা অ্যামেন্ডমেন্ট রাখছি এবং আমি তাশা করি আমার এই অ্যামেন্ডমেন্ট সহ এই প্রস্তাবটি

সর্বসম্মতিক্রমে আমরা পাশ করতে পারব এবং আন্দোলন গড়ে তুলে আগামী দিনে সুযোগ সুবিধা নিতে পারা যাবে বলে আমি বিশ্বাস করি। এই কথা বলে আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাব সমর্থন করছি। বারুইপুর থেকে লক্ষ্মীকান্তপুর পর্যন্ত রেল লাইনটিকে তিনি ডাবল করবার কথা বলেছেন। এই বিষয়ে আমি তাঁর সঙ্গে সম্পূর্ণ একমত। তাঁর দ্বিতীয় প্রস্তাব হচ্ছে, লক্ষ্মীকান্তপুর নামখানা রেল পথ বসানোর কাজ ত্বরান্বিত করার জন্য সরকারি আর্থিক বরাদ্দ বৃদ্ধি করা হোক। এটা ঠিকই যে, লক্ষ্মীকান্তপুর নামখানা লাইন হবার কথা আমরা দীর্ঘদিন ধরে শুনে আসছি এবং প্রাক্তন এম. পি. স্বর্গীয় জ্যোতির্ময় বসু মহাশয় দীর্ঘদিন এই সব নিয়ে লড়াইও করেছিলেন। তারপর এই প্রকল্পটি মঞ্জুর হয়েছিল। কিন্তু সেটার কাজ এখনও পর্যন্ত বেশি দূর এগোয় নি। আমি নিজে দক্ষিণ ২৪ পরগনার মানুষ। ঐ লাইনের ট্রেন দিয়ে আমি যাতায়াত করি। সকালের দিকে যখন আমাকে ট্রেনে করে আসতে হয় তখন অনেক সময়ই চিঁড়ে চ্যাপটা হয়ে আসতে হয়। আমি ডায়মন্ডহারবার লাইন দিয়েই বেশি যাতায়াত করি। সংগ্রামপুর মগরাহাট স্টেশনে আমাকে উঠতে হয়। সেখান থেকেই দাঁড়িয়ে দাঁড়িয়ে আমাকে আসতে হয়। যখন রেল লাইন হয়েছিল তখন যে জনবসতি ছিল, লোকসংখ্যা এখন তার চেয়ে অনেক গুণ বেড়ে গেছে। দক্ষিণ ২৪ পরগনার অনেক মানুষ কলকাতায় আসেন এবং কাজ সেরে বাড়ি চলে যান। অনেক লোকই ডেলি প্যাসেঞ্জারি করেন। আমি দেখেছি রাত্রি ১১/১২।। টার সময় বহু ডেলি প্যাসেঞ্জার বাড়ি ফিরে যাচ্ছেন। ফার্স্ট ট্রেন থেকে শুরু করে রাত্রের ট্রেন পর্যন্ত ডেলি প্যাসেঞ্জারে ঠাসা। কলকাতার এত কাছে দক্ষিণ ২৪ পরগ , অথচ সেখানে যোগাযোগের ব্যবস্থা বাড়ছে না, ঠিক যেন আলোর নিচেই একেবারে অন্ধকার হয়ে আছে। বারুইপুর লক্ষ্মীকান্তপুর ডাবল লাইন করার কথা বললেন। কিন্তু বারুইপুর থেকে ডায়মন্ডহারবার, সোনারপুর থেকে ক্যানিং, এই দুটি লাইনকেও ডাবল লাইনে পরিণত করার কথা বলা উচিত ছিল বলে আমি মনে করি। দেবপ্রসাদ বাবু এই কথাগুলি কেন তাঁর প্রস্তাবের মধ্যে আনলেন না, আমি জানি না। যাই হোক, এই প্রস্তাবের মধ্যে হাউসে সংশোধনী প্রস্তাব মৌখিক ভাবে দিলেও সেটাকে গ্রহণ করার ক্ষেত্রে কোনও অসুবিধা আছে বলে আমার মনে হয় না। আমার এই মৌখিক প্রস্তাবটি দেবপ্রসাদ বাবু যদি গ্রহণ করেন তাহলে ভাল হয়। তাঁর আপত্তি না থাকলে আমি এই প্রস্তাবটি গ্রহণ করার জন্য অনুরোধ করছি। আর দ্বিতীয় কথা হচ্ছে, হেমেন বাবু যে সংশোধনী এনেছেন রেলের ঔদাসিন্য সম্বন্ধে, আমি তাঁর সঙ্গে সম্পূর্ণ এক মত। অন্যান্য রেলে যদিও বা কিছু কাজ হয়, কিন্তু ইস্টার্ন রেলে কোনও কাজই হয় না। তবুও সাউথ ইস্টার্ন রেলের অ্যাডমিনিস্ট্রেশন অনেক বেটার। ইস্টার্ন রেলে কোনও অ্যাডমিনিস্ট্রেশন আছে বলে আমরা মনে করি না, কোনও ডেভেলপমেন্টের কাজ হয় বলে আমরা মনে করি না। ইস্টার্ন রেলের প্রতি চরম অবহেলা করা হচ্ছে এবং সেখানে কোনও অ্যাডমিনিস্ট্রেটিভ টিউনিং নেই। অতএব রেলের এই ঔদাসিন্য কথাটিকে এর সঙ্গে যোগ করা হোক। আর

হেমেন বাবু যা বলেছেন আমি সেটাকে সমর্থন করি এবং ঐ প্রস্তাবের সঙ্গে আরও দু-একটি লাইন যোগ করা যায় কিনা যে বিষয়ে দেবপ্রসাদ বাবুকে একটু চিন্তা করার অনুরোধ জানিয়ে, প্রস্তাবটিকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব এনেছেন এবং হেমেন মজুমদার মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, আমি দুটিকেই সমর্থন করছি। আজকে সুন্দরবন অঞ্চলের প্রয়োজনীয়তার কথা অস্বীকার করবার কোনও প্রশ্নই আসে না। কাজেই একটা সুনির্দিষ্ট প্রস্তাব করা হয়েছে। আমি উত্তরবঙ্গের লোক। আমি তাই এই বিষয়ে দু-একটি কথা উল্লেখ করতে চাই। শিলিগুড়ি থেকে মালদহ পর্যন্ত ডাবল লাইন স্যাংশন হয়েছে। কিন্তু তার কাজ এত শম্বুক গতিতে এগোচ্ছে সেটা চিন্তাই করা যায় না এবং সমস্ত কন্ট্রাকটরের লোক, কাজ করার কোনও তাগিদই নেই। আমরা রেজলিউশন করেছি, কিন্তু সেই রেজলিউশনে কোনও কাজ হয় নি। এটাকে যদি সত্যি সত্যিই কার্যকর করতে হয় তাহলে সমস্ত দল থেকে একজন করে প্রতিনিধি দিল্লিতে পাঠিয়ে ধর্ণা দেওয়া দরকার, ডেপুটেশন দেওয়া দরকার। ধর্ণা দিয়ে কাজ আদায় করা উচিত তা না হলে কিছু হবে না।

স্যার, রেলের যাত্রীদের যে একটা সংঘ আছে আমি তার সভাপতি কাজেই রেলের কর্তৃপক্ষের সঙ্গে আমার কিছু যোগাযোগ আছে। স্যার, আমি লক্ষ্য করে দেখেছি, যখন যে প্রদেশের লোক রেলওয়ে মন্ত্রী হন তখন সেই প্রদেশে কিছু কাজ হয়। প্রয়াত এল. এন. মিশ্র যখন রেলের মন্ত্রী ছিলেন তখন দেখেছিলাম তাঁর স্ত্রীর নামে তিনি একটি গাড়ি চালু করলেন। তাঁর স্ত্রীর নাম ছিল জয়ন্তী। তিনি জয়ন্তী-জনতা এক্সপ্রেস চালু করলেন অথচ আমরা ২১ জন এম. এল. এ. সই করে মন্ত্রীর কাছে একটা অনুরোধ রাখলাম যে গৌড় এক্সপ্রেসটা ৮টা ১০-এর জায়গায় ৯।। টার সময় ছাড়ার ব্যবস্থা করুন কিন্তু সে অনুরোধ রক্ষিত হল না। আবার [illegible] টেবিল করার সময় আমাদের চিঠিও দেওয়া হয় এটার মানে কি বুঝি না। বরকত [illegible]ব যখন মন্ত্রী ছিলেন তখন দেখেছি বালুরঘাটের কাজ আরম্ভ হয়ে গেল। অফিস বসে গেল, সার্ভে আরম্ভ হয়ে গেল আর যেই তাঁর মন্ত্রিত্ব চলে গেলে অমনি সমস্ত উঠে গেল, লোকগুলি সারপ্লাস হয়ে গেল, তাদের চাকরি চলে গেল। মাননীয় প্রধানমন্ত্রী মহাশয় এ ব্যাপারে প্রতিশ্রুতিও দিয়েছিলেন কিন্তু এবারে দেখছি এক লক্ষ টাকা বাজেটে রাখা হয়েছে। এই টাকাতে বেতনও দেওয়া যাবে কিনা জানি না। স্যার, আমি এই প্রস্তাবটা সর্বান্তকরণে সমর্থন করে বলছি, আমাদের এখান থেকে একটা সর্বদলীয় কমিটি করা হোক এবং সেটা যদি সম্ভব না হয় তাহলে অন্তত ফ্রন্টের পক্ষ থেকে একটা কমিটি করা হোক এবং তারা ধর্না দিন। দিল্লিতে গিয়ে ধর্না দিয়ে কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করতে না পারলে কিছু হবে বলে আমি মনে করি না। অতীতে আমরা অনেক রেজলিউশন এখান থেকে পাস করেছি কিন্তু ওঁরা আমাদের কথা শোনেন নি। এই প্রসঙ্গে আর একটি কথা বলি। গত

১৯৮৭ সালের বন্যার সময় আমাদের ওখানে আদিনা এক্সপ্রেস বলে একটি ট্রেন বাতিল করা হয়। এই ট্রেনটিও বরকত সাহেবের আমলে চালু হয়েছিল। বন্যার পর রেল লাইন মেরামত হয়ে গিয়েছে, বন্যাও শেষ হয়েছে কিন্তু ট্রেনটি চালু হয় নি। ১৮ই মার্চ রেলের জেনারেল ম্যানেজার আসবেন, আমরা ভাবছি এরজন্য তাঁকে ঘেরাও করব। কারণ আমরা দেখেছি বিহারের লোক ট্রেন বন্ধ করে দিলে সেখানে ট্রেন চালু হয় কাজেই আমাদেরও তাই করতে হবে। পরিশেষে আমি আবার বলব, মন্ত্রীদের ঘুম ভাঙ্গাতে গেলে দিল্লিতে গিয়ে ধর্না দিতে হবে, তা না হলে হবে না। এই বলে এই প্রস্তাবকে আবার সমর্থন করে আমি শেষ করলাম।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবু যে প্রস্তাব এনেছেন তা সমর্থনযোগ্য। মাননীয় সদস্য বারুইপুর থেকে লক্ষ্মীকান্তপুর এই লাইনটিকে সিঙ্গল লাইনের জায়গায় ডবল লাইন করতে বলেছেন, সেখানে লক্ষ্মীকান্তপুর থেকে নামখানার রেলপথের কাজটাও ত্বরান্বিত করতে বলছি। এই দুটি কাজই খুব দ্রুত হওয়া দরকার। উনি সুন্দরবনের জনজীবন বিপন্ন একথা উল্লেখ করেছেন। স্যার, কি রকম বিপন্ন তার আমি একটি উদাহরণ দিতে চাই। স্যার, শিয়ালদহ থেকে লক্ষ্মীকান্তপুর পর্যন্ত একটি ট্রেন চলে, লোকে সেই ট্রেনটির নাম দিয়েছেন 'লক্ষ্মী'। লোকে বলেন, লক্ষ্মী কখন আসে, কখন যায়। স্যার, লক্ষ্মীর ঝোলা যেমন সব সময় ভর্তি থাকে এই লক্ষ্মীকান্তপুর প্যাসেঞ্জার ট্রেনটিরও সেই রকম সব সময় বাদুড়ঝোলা অবস্থা। যাত্রীরা এই ট্রেনটিতে কি ভাবে যাতায়াত করেন তা না দেখলে বিশ্বাস করা যায় না। ট্রেনের দরজা জানলায় লোক ঝুলছে, ছাদে বসে যাচ্ছে এবং এমন কি দুটি বগির মাঝখানে যে জায়গা সেখানেও এত লোক দাঁড়াচ্ছে যে লোক তার দাঁড়াতে পর্যন্ত পারে না। সেখানে ড্রাইভারের কেবিনের মধ্যে পর্যন্ত লোক ঢুকে যেতে বাধ্য হয়। এই ভাবে যে লোক যাতায়াত করতে পারে তা না দেখলে বিশ্বাস করা যায় না। এই অবস্থায় সুন্দরবনের ঐ প্রান্ত থেকে যদি কোনও রোগীকে কলকাতায় নিয়ে আসতে হয় তাহলে তার কি অবস্থা হয় একটু বুঝুন স্যার। নিঃসন্দেহে সেই লোক ওখানেই বিনা চিকিৎসায় মারা যাবেন। বহু ঘটনা ঘটেছেও।

[4-00 — 4-10 P.M.]

এই ট্রেনগুলির দুরবস্থার কথা সংক্ষেপে বলি। এই ট্রেনগুলিতে বেশির ভাগ কোনও দরজা, জানালা নেই এবং তার ফলে বৃষ্টির ঝাট ট্রেনের মধ্যে ঢুকে যায়। ট্রেনগুলিতে রাত্রি বেলায় কোনও আলো থাকে না। দেশলাই জ্বেলে বা টর্চ লাইট জ্বেলে যাত্রীদের নামতে হয়। ট্রেনের মধ্যে কোনও পাখা চোখে পড়বে না। যাত্রীদের প্রচন্ড গরমের মধ্যে যাতায়াত করতে হয়। এই রকম দুরবস্থা এই ট্রেনগুলি চলে। আমি মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবুর প্রস্তাব সমর্থন করছি। কিন্তু পাশাপাশি একথা বলব কারণ তিনি সুন্দরবনের যাত্রীদের বিপদজনক

অবস্থার কথা বলেছেন, এর সঙ্গে যদি আর একটু যুক্ত করা যায়। উনি সুন্দরবনের কথা বলেছেন। সোনারপুর থেকে ক্যানিং লাইনেও ঐ একই দুরবস্থা রয়েছে। সুন্দরবনের মাছ, ডিম শব্জি, মুরগি এগুলি সমস্ত কলকাতায় প্রতিদিন সকালে আসে। কাজেই এই ট্রেনগুলিতে ঢোকা যায় না। তার উপরে বহু লোক আছে যারা কলকাতার বিত্তশালী বাড়িতে সকালের ট্রেনে আসে কাজ করার জন্য, তাদের রুটি রোজগারের জন্য। ইতিপূর্বে বিধানসভা থেকে এই ধরনের প্রস্তাব নেওয়া হয়েছিল কিন্তু সেগুলির প্রতি কেন্দ্রীয় সরকার দৃষ্টি দিতে পারেন নি। কাজেই মাননীয় সদস্যদের এক মত হয়ে প্রস্তাব নিতে হবে। বীরেন বাবু প্রস্তাব দিয়েছেন যে রেল প্রতিরোধ করা হোক। আমিও বলি সেই ধরনের সিদ্ধান্ত নেওয়া হোক। যদিও এই ভাবে সরকারি সিদ্ধান্ত নেওয়া যায় না। কাজেই আমাদের রাজনৈতিক দলের পক্ষ থেকে সকলে একমত হয়ে এই ধরনের প্রস্তাব নেওয়া হোক। এটা একটা ভাল সিদ্ধান্ত। রেলের যে ইনকাম সেটা বোঝা যায় না। হেমেন বাবু বলেছেন, রেলের যে ইনকাম হয় না তা নয়। রেলের ভাল ইনকাম হয়। আমি একটা উদাহরণ দিচ্ছি। রেলের কর্তৃপক্ষ থেকে যাদের টিকিট কালেকশন করার জন্য নিয়োগ করা হয় তারা গেটে টিকিট চেক করার জন্য দাঁড়ায়। কিন্তু দেখা যায় যে মাথায় বোঝা নিয়ে যখন যাত্রীরা যায় তখন তারা কোনও একজন লোকের নাম করে চলে যায়। আজকে একটা ঘটনা আমার চোখের সামনে ঘটল। আমি দেখলাম যে জয়দেব নাম বলে একটা লোক চলে গেল। এই জয়দেব নামটা হচ্ছে একটা সংকেত। এদের সঙ্গে ট্রেনের টিকিট কালেক্টারের একটা মাসিক চুক্তি আছে। তারা ঐ নামটা বললেই টিকিট কালেক্টার ছেড়ে দেয়। এই রকম অবস্থা ওখানে চলছে। কাজেই রেলের যে ইনকাম হয় না তা ঠিক নয়। এই যে অব্যবস্থা চলছে এটাকে রোধ করা দরকার। কাজেই আজকে এই জিনিসের বিরুদ্ধে আমাদের সর্বদলীয় ভাবে রুখে দাঁড়ানো দরকার এবং রেল প্রতিরোধ করা দরকার। কাজেই বীরেন বাবু যে প্রস্তাব দিয়েছেন তাতে এক মত হয়ে দিল্লিতে ধর্না দেওয়া যায় কিনা সেটা আমাদের চিন্তা করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বালুরঘাট, কাটোয়া, তারকেশ্বর সম্পর্কেও প্রস্তাব দিয়েছিলাম কিন্তু কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কর্ণপাত করেন নি। আমাদের পশ্চিমবঙ্গ থেকে যারা কেন্দ্রীয় মন্ত্রী আছেন, তারা যেহেতু পশ্চিমবঙ্গ সরকারের সমর্থনপুষ্ট নন, সে জন্য তারা কিছু বলবেন না। কেন্দ্রীয় সরকার আমাদের বারে বারে উপেক্ষা করছেন, বঞ্চনা করছেন পশ্চিমবঙ্গের উন্নয়নের ব্যাপারে কিন্তু তারা দিল্লির সরকারের কাছে কিছু বলবেন না বা তারা এটা চানও না। আমি দেবপ্রসাদ বাবুর যে প্রস্তাব সেটা সমর্থন করছি এবং হেমেন বাবু এর সঙ্গে যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন সেটাকে সমর্থন করে এবং এই প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাবটি আমি এখানে উত্থাপন করেছি সেটির যৌক্তিকতা সদস্যরা সবাই স্বীকার করে সেটিকে সমর্থন করেছেন। আমার প্রস্তাবটির ওপর মাননীয় সদস্য হেমেন মজুমদার মহাশয় যে সংশোধনীটি রেখেছেন

সেটি আমি গ্রহণ করছি। কারণ একথা বলাই বাহুল্য যে, রেল কর্তৃপক্ষের ঔদাসীন্যের কথা সবাই এক বাক্যে স্বীকার করবেন। দিনের পর দিন রেলের ভাড়া বাড়ছে, মাসূল বাড়ছে, বছরের পর বছর যাত্রী সাধারণের ওপর চাপ সৃষ্টি হচ্ছে, অথচ যাত্রীদের স্বাচ্ছন্দ্য দেখার ক্ষেত্রে রেল কর্তৃপক্ষ চূড়ান্ত অনীহা এবং ঔদাসীন্য এমন পর্যায়ে গিয়ে পৌছেছে যে তা আর বলার অপেক্ষা রাখছে না। আমি আর সেসব পুনরায় উল্লেখের মধ্যে যাচ্ছি না। আমি মাননীয় সদস্যের এই সংক্রান্ত অ্যামেন্ডমেন্টটি গ্রহণ করছি। একথা আমরা সবাই জানি যে, ৫০/৬০ বছর আগে যে রেল পথ তৈরি হয়েছিল সেই রেল পথ যে জনসংখ্যার দিকে তাকিয়ে করা হয়েছিল তার তুলনায় এখন জনসংখ্য বহু পরিমাণ বৃদ্ধি পেয়েছে। ফলে আজকে বাস্তব চিত্র যা দাঁড়িয়েছে তাতে আমরা সবাই ভুক্তভোগী। অতএব অবিলম্বে যদি বিকল্প ব্যবস্থা না করা হয় তাহলে অবস্থা আরও ভয়াবহ হয়ে দাঁড়াবে। মাননীয় সদস্য সুভাষ বাবু বললেন যে, এখন যাত্রীদের জীবন হাতে নিয়ে যাতায়াত করতে হয়। সেই জন্যই আজকে এই সমস্ত রেল পথের দাবি উঠছে। লক্ষ লক্ষ মানুষ অধ্যুষিত সুন্দরবন অঞ্চলের সঙ্গে কলকাতা এবং শিল্পাঞ্চলের যোগাযোগের অত্যন্ত গুরুত্বপূর্ণ রেল পথ হচ্ছে শিয়ালদা লক্ষ্মীকান্তপুর রেল পথটি। এই রেল পথটিতে শিয়ালদা থেকে বারুইপুর পর্যন্ত দীর্ঘ দিন ধরে ডবল লাইন চালু আছে, কিন্তু বারুইপুর থেকে লক্ষ্মীকান্তপুর পর্যন্ত এখনও সিঙ্গল লাইন এবং সেটাকে ডবল লাইন করার জন্য বলা হচ্ছে। ব্যাপক সুন্দরবন অঞ্চল হচ্ছে এই লাইনের হিন্টার ল্যান্ড। ঐ বিস্তীর্ণ অঞ্চলে বহু প্রাকৃতিক সম্পদ এবং অর্থনৈতিক সম্পদ থাকা সত্ত্বেও অঞ্চলটি সব দিক থেকেই পিছিয়ে রয়েছে। কারণ ঐ হিন্টার ল্যান্ডের লাইফ লাইন হচ্ছে ঐ সিঙ্গেল লাইনটি। সংশ্লিষ্ট এলাকার অর্থনৈতিক উন্নতি বহুলাংশে নির্ভর করে তার যোগাযোগ ব্যবস্থার উন্নতির ওপর। কাজেই ঐ এলাকার অর্থনীতির বিকাশের স্বার্থে, চরম দুরবস্থার হাত থেকে ঐ এলাকাকে রক্ষা করার জন্য লাইনটি ডবল করার যে গুরুত্ব রয়েছে সেটা মাননীয় সদস্যরা অনেকেই বলেছেন। এই প্রসঙ্গে বারুইপুর থেকে ডায়মন্ডহারবার পর্যন্ত বা ক্যানিং থেকে সোনারপুর পর্যন্ত লাইনগুলির সম্বন্ধেও অ্যামেন্ডমেন্ট কেউ যদি দিতেন তাহলে তাও গ্রহণ করার ক্ষেত্রে আমার কোনও অসুবিধা ছিল না। একটা বিশেষ পারস্পেকটিভ থেকে লক্ষ্মীকান্তপুর-নামখানার প্রশ্নটি জড়িত রয়েছে। সাধারণ মানুষের দীর্ঘ দিনের দাবির ভিত্তিতে কেন্দ্রীয় সরকারের রেল কর্তৃপক্ষ সেই লাইনটিকে স্বীকৃতি দিতে বাধ্য হয়েছেন এবং কেন্দ্রীয় সরকার লক্ষ্মীকান্তপুর-নামখানা লাইনের কাজ শুরু করেছেন। সুতরাং এই পরিপ্রেক্ষিতে এই লাইনের গুরুত্ব আরও বেড়ে যাচ্ছে। যাত্রীর চাপ আগামী দিনে আরও বেড়ে যাবে। তবে আমরা একটা জিনিস লক্ষ্য করছি যে, আমাদের দীর্ঘ দিনের দাবির পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার যে লক্ষ্মীকান্তপুর-নামখানা লাইনের কাজ শুরু করেছেন, বাস্তবে তাঁরা নামকাওয়াস্তেই প্রকল্পটি স্যাংশন করেছেন। কারণ যে হারে টাকা বরাদ্দ করছেন তাতে কত বছরে যে প্রকল্পটি রূপায়িত হবে তা এখনই বলা যাচ্ছে না। স্যার, আপনি জানেন এ বছর লক্ষ্মীকান্তপুর-নামখানা ব্রড গেজ লাইনের জন্য মাত্র ২ কোটি ৩০ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে। গত বছর

— বিদায়ী বছরে — বরাদ্দ ছিল ৩ কোটি ২১ লক্ষ টাকা। বিগত পাঁচ বছরে সর্বমোট মাত্র ৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। অথচ এই লাইনটি করতে কেন্দ্রীয় সরকারের রেল কর্তৃপক্ষের আপাতত হিসাব মতো ৪১ কোটি ১৩ লক্ষ টাকা দরকার। যদি এই ২ কোটি, ২।। কোটি টাকা হারে বছরে অর্থ বরাদ্দ করা হয় তাহলে লক্ষ্মীকান্তপুর-নামখানা লাইন শেষ করতে ২০ বছর সময় লাগবে।

[4-10 — 4-20 P.M.]

তার উপর প্রাইস এস্কালেশন আছে, সব কিছুই আছে। সুতরাং আদৌ জীবদ্দশায় দেখে যেতে পারব কিনা জানি না — এইরকম একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে। এটা অত্যন্ত জাসটিফায়েড গ্রাউন্ড, আমাদের এই রাজ্যের জনসাধারণের স্বার্থে এই দাবি রাখা হয়েছে এবং এর সাথে সাথে যেন অবিলম্বে বরাদ্দ বৃদ্ধি করা হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আলোচনা দীর্ঘ না করে এইকথা বলছি, — আজকে মাননীয় সদস্যরা যে কথা বলেছেন শুধুমাত্র প্রস্তাব গ্রহণের মধ্য দিয়ে যেন আমরা আশা করি না যে আমাদের দাবি সরকার মেনে নেবেন, রেল কর্তৃপক্ষ মেনে নেবেন — সুতরাং পশ্চিমবাংলার মানুষের যে ন্যায় সঙ্গত দাবি, জনসাধারণের যে ন্যায় সঙ্গত দাবি সেই দাবিগুলি আদায় করার জন্য ব্যাপক জনমত সৃষ্টি করতে হবে এবং সংশ্লিষ্ট কর্তৃপক্ষের বিরুদ্ধে, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আজকে এই দাবিগুলি আদায় করবার জন্য গণ আন্দোলন গড়ে তুলতে হবে। এর জন্য যদি ব্যাপক আন্দোলন মঞ্চ গড়ে তোলা সম্ভব হয় তাহলে আমি আমার দলের পক্ষ থেকে ওয়েলকাম করব এবং ওয়েলকাম করে আসছি। আজকে গোটা রাজ্যে বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন অঞ্চলে যাত্রী সাধারণের যে দুর্ভোগ রেল কর্তৃপক্ষের চূড়ান্ত অবহেলার জন্য সেখানে যাত্রী সাধারণের স্বার্থে, জনগণের স্বার্থে যথাযথ উদ্যোগ গ্রহণ করবার জন্য রেল কর্তৃপক্ষকে বাধ্য করার জন্য মাননীয় সদস্যরা যে রকম একটা আন্দোলন গড়ে তোলার আহ্বান জানালেন আমি তাকে স্বাগত জানাচ্ছি এবং আমি আমার দলের পক্ষ থেকে বলছি সেই আন্দোলনে সামিল হব। এই কথা বলে যাঁরা এই প্রস্তাবকে সমর্থন করেছেন তাঁদের ধন্যবাদ জানাচ্ছি আর মাননীয় সদস্য যা বললেন তিনি যদি প্রপারলি অ্যামেন্ডমেন্ট দিতেন অর্থাৎ গ্রহণ করার সুযোগ থাকলে গ্রহণ করতে পারতাম, ইন স্পিরিট আপত্তি ছিল না। সুতরাং প্রপারলি যে অ্যামেন্ডমেন্টটা এসেছে সেই অ্যামেন্ডমেন্টটা গ্রহণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now, I put to vote the amendment of Shri Hemen Majumdar.

The amendment of Shri Hemen Majumdar that in para 2, line 1, before the words "এই লাইনের যাত্রী সাধারণকে", the words "রেল দপ্তরের ঔদাসীন্যে" be added, was then put and agreed to.

The motion of Shri Deba Prasad Sarkar as amended এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, দক্ষিণ চব্বিশ পরগনা জেলার বারুইপুর থেকে লক্ষ্মীকান্তপুর পর্যন্ত বর্তমানে যে সিঙ্গল-লাইন রেলপথটি চালু রয়েছে তা সম্প্রতি ক্রমবর্ধমান যাত্রী-সাধারণের প্রয়োজনীয় সুবিধা এবং স্বাচ্ছন্দ্যবিধানে সক্ষম হচ্ছে না ; এবং

এই লাইনের রেল দপ্তরের ঔদাসীন্যে যাত্রী-সাধারণকে বিপজ্জনক অবস্থায় ও অবর্ণনীয় কষ্টের মধ্যে জীবনের ঝুঁকি নিয়ে যাতায়াত করতে হয়;

এই সভা আরও লক্ষ্য করছে যে,

এই লাইনের উপর সুন্দরবন অঞ্চলের ব্যাপক অংশের অগণিত যাত্রী-সাধারণকে কলকাতা ও শিল্পাঞ্চলের সাথে যোগাযোগ রক্ষার জন্য নির্ভর করতে হয়; এবং

লক্ষ্মীকান্তপুর-নামখানা রেলপথ নির্মাণের কাজ আরম্ভ হয়ে যাওয়ার ফলে আগামী দিনে এই লাইনের গুরুত্ব এবং যাত্রী-সাধারণের চাপ আরও বৃদ্ধি পাবে;

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানাচ্ছে যে,

(১) এই অঞ্চলের অর্থনৈতিক গুরুত্ব এবং জনজীবনের অপরিহার্য প্রয়োজনীয়তার দিকে দৃষ্টি রেখে বারুইপুর থেকে লক্ষ্মীকান্তপুর পর্যন্ত রেলপথটি ডবল-লাইনে রূপান্তরকরণের কাজ অবিলম্বে আরম্ভ করা হোক; এবং

(২) লক্ষ্মীকান্তপুর-নামখানা রেলপথ বসানোর কাজটি ত্বরান্বিত করার জন্য সরকারি আর্থিক বরাদ্দ বৃদ্ধি করা হোক। was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now, I call upon Shri Jayanta Kumar Biswas to move his motion under rule 185.

## MOTION UNDER RULE—185

**Shri Jayanta Kumar Biswas :** Sir, I beg to move that —

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,

পশ্চিমবঙ্গে বহু ঐতিহাসিক স্মৃতি বিজড়িত স্থান, স্থাপত্য শিল্প, সংস্কৃতি, মণীষীদের বসত বাড়ি বিলুপ্ত হতে চলেছে;

বিষ্ণুপুরের অনেক মন্দির, মন্দিরগাত্রের টেরাকোটা স্থাপত্য, জিয়াগঞ্জের নিকটবর্তী বরানগরের রানি ভবানীর মন্দির ধংসোন্মুখ। মুর্শিদাবাদের সিরাজ-সমাধি, মতিঝিল, পলাশীর যুদ্ধক্ষেত্রের বহু স্মারক স্মৃতি, মীরমদনের মাজার, কাটরার মসজিদ, জাফরগঞ্জের কবরস্থান, মালদহের সুবিশাল আদিনা মসজিদের ভগ্নদশা। লালবাগের হাজারদুয়ারীর কেন্দ্রীয় পুরাতত্ব বিভাগ কর্তৃক অধিগ্রহণের পরও কোনও উন্নতি হয় নি। হাজারদুয়ারীর বহু মূল্যবান তৈলচিত্র সংরক্ষণের অভাবে বিবর্ণ, নারীশিক্ষার সুপ্রাচীন প্রতিষ্ঠান উইলিয়াম কেরী প্রতিষ্ঠিত এন্টালির ব্যাপটিস্ট গার্লস স্কুলটি বর্তমানে ভগ্নদশাপ্রাপ্ত;

সুপ্রাচীন খাগড়ার গজ-দন্ত শিল্প, কৃষ্ণনগরের মৃৎশিল্প মৃতপ্রায়;

বাংলার নবজাগরণের পথিকৃৎ রাজা রামমোহন রায়, বঙ্কিমচন্দ্র, শরৎচন্দ্র, রামতনু লাহিড়ী এবং বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়দের বসত বাড়ি জীর্ণ হয়ে বিলুপ্ত হতে চলেছে। নেতাজীর বাসভবন অধিগ্রহণ করে জাতীয় স্মৃতিসৌধ গড়ে তোলার দাবিও উপেক্ষিত। বিদ্রোহী কবি নজরুল ইসলামের নামেও কোনও জাতীয় স্মৃতিসৌধ গড়ে তোলা হয় নি;

এ ভিন্ন গ্রাম বাংলায় ছড়িয়ে ছিটিয়ে থাকা বহু প্রাচীন কীর্তিও রক্ষণাবেক্ষণের অভাবে বিস্মৃতির অন্তরালে চলে যাচ্ছে। লোকসংস্কৃতির ধারাগুলোও শীর্ণ, অবক্ষয়ের পথে;

এই সভা আরও লক্ষ্য করছে যে, রাজ্য সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতায় প্রাচীন বঙ্গের গৌরব রক্ষায় কিছু কর্মসূচি গ্রহণ করেছেন, কিন্তু এ রাজ্যের কৃষ্টি, সংস্কৃতি ও ঐতিহ্য রক্ষায় কেন্দ্রীয় পুরাতত্ব বিভাগ নির্লিপ্ত ও উদাসীন।

সেইহেতু এই সভা প্রস্তাব গ্রহণ করছে যে, কেন্দ্রীয় পুরাতত্ব বিভাগ ও ভারত সরকারকে এই রাজ্যের প্রাচীন গৌরবকীর্তি রক্ষায় পরিপূর্ণ দায়িত্ব গ্রহণ করতে হবে এবং রাজ্য তালিকাভুক্ত বিষয়গুলিতে রাজ্য সরকারকেও যথাযথ কর্মসূচি গ্রহণ করতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবের মধ্যে বহু প্রাচীন গৌরবময় পুরাকীর্তির কথা উল্লিখিত হয় নি। এসবগুলি অবশ্য আসতে পারে। তা ছাড়া এর মধ্যে কলকাতার অতীত গোরবময় শিল্পের স্মরণীয় পুরাকীর্তির কথাও উল্লিখিত হয় নি। কলকাতার ৩০০ বছর পূর্ণ হবে, কাজেই কলকাতার স্রষ্টা সেই জব চার্ণকের সমাধির বহু সংস্কার করার আছে এবং সেই গৌরবময় ঐতিহ্যের প্রশ্নও এর মধ্যে আসতে পারে। হয়ত প্রস্তাবটি পূর্ণাঙ্গ নয়, তবে স্পিরিট অফ দি রেজলিউশনটাকে সামনে রেখে আজকের আলোচনায় নয়, প্রস্তাবের স্পিরিটের প্রতি দৃষ্টি দিয়ে আলোচনায় অংশ গ্রহণ করবেন। আলোচনার শেষে জবাবি ভাষণে আমি আমার

বক্তব্য আরও বিস্তারিত ভাবে রাখব।

**Mr. Deputy Speaker :** There is one amendment given by Smt. Minati Ghosh on this motion. Now I call upon Smt. Minati Ghosh to move her motion and make her speech.

**Smt. Minati Ghosh :** Sir, I beg to move that in para 3, in the last line after the words "বর্তমানে ভগ্নদশা প্রাপ্ত" the following be added :

"পশ্চিম দিনাজপুর জেলায় গঙ্গারামপুরে ঐতিহাসিক পুরাকীর্তির নিদর্শন বানগড় কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করেছেন। কিন্তু তা রক্ষণাবেক্ষণের অভাবে ভগ্নপ্রায়"।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী জয়ন্তকুমার বিশ্বাস, সুমন্ত কুমার হীরা, কৃপাসিন্ধু সাহা এবং সুরজিতসরণ বাগচী মহাশয় যে প্রস্তাব এই সভায় রেখেছেন সেখানে আমি ছোট্ট একটা অ্যামেন্ডমেন্ট দিতে চাই। নারী শিক্ষার সুপ্রাচীন প্রতিষ্ঠান উইলিয়াম কেরী প্রতিষ্ঠিত এন্টালির ব্যাপটিস্ট গার্লস স্কুলটি বর্তমানে ভগ্নদশা প্রাপ্ত। পশ্চিম দিনাজপুর জেলার গঙ্গারামপুরে ঐতিহাসিক পুরাকীর্তির নিদর্শন বানগড় কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করেছেন, কিন্তু তা রক্ষণাবেক্ষণের অভাবে ভগ্ন প্রায়। শুধু তাই নয়, যেটা সবচেয়ে বেশি লক্ষণীয় সেটা হচ্ছে এই ঐতিহাসিক কীর্তির স্থান, আমার ছোটবেলায় দেখেছি সেখানে প্রচুর মূর্তি পাওয়া গিয়েছিল, এখন সেগুলির কোনও হদিশ মিলছে না। শুধু তাই নয়, আরও যেটা অ্যামেন্ড করা হয়েছে সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার কর্তৃক অধিগৃহীত স্থানটি মিশনারি স্কুল ইত্যাদি করে সেই অধিকৃত স্থানটি ক্রমশ সঙ্কুচিত করে ফেলছে এবং এই স্থানটির কথাও আমার অ্যামেন্ডমেন্টের মধ্যে গ্রহণ করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী জয়ন্তকুমার বিশ্বাস এবং অন্যান্য মাননীয় সদস্যগণ এখানে যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে একটা কথা বলতে চাই। আমাদের পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় বহু পুরাকীর্তি মন্দির, মসজিদ, সমাধি ক্ষেত্র এবং অন্যান্য বহু সুপ্রাচীন সমস্ত পুরাকীর্তি আছে। সেগুলির ক্ষেত্রে বহু জায়গায় দেখা গেছে কেন্দ্রীয় সরকারের পুরাতত্ব বিভাগ সেগুলির অধিগ্রহণ করেছেন এবং এমন অনেক জায়গা আছে সেগুলি আজও এই পুরাতত্ব বিভাগের দ্বারা অধিগৃহীত হয় নি। আবার যেগুলি অধিগৃহীত হয়েছে সেগুলি ঠিক ভাবে রক্ষণাবেক্ষণ হচ্ছে না এবং এর ফলে বহু সুপ্রাচীন কালের এই সমস্ত মন্দির, মসজিদ বা স্থাপত্য শিল্পও পুরাতন কীর্তিগুলি ধ্বংস হয়ে যাচ্ছে।

[4-20 — 4-30 P.M.]

এটা কালের ইতিহাসে যদি ধ্বংস প্রাপ্ত হয়ে যায় তাহলে আগামী দিনের প্রজন্মের সামনে দেশের পুরাকীর্তির নিদর্শনের অভাবে ইতিহাসের গবেষণার ক্ষেত্রে একটা চূড়ান্ত অসুবিধা সৃষ্টি হবে। তাই এটা গুরুত্ব দিয়ে দেখা দরকার। এই প্রস্তাবের মধ্যে বহু বিষয় আছে। মন্দির, মসজিদ, স্থাপত্য শিল্পনিদর্শন যেমন আছে, তেমনি দেশের রেনেসাঁ আন্দোলনের যাঁরা পথিকৃৎ — বড় বড় মনীষী, যাঁদের বসত বাটী অনেক জায়গায় অধিগ্রহণ করা হয়েছে, সে সবও আছে। আজকে পশ্চিমবঙ্গের দাবি হল, ঐসব মনীষীদের বসত বাটীগুলি অধিগ্রহণ করে সংরক্ষিত করতে হবে এবং তা সরকারি দায়িত্বে নিতে হবে কারণ ঐসব বাড়িগুলি ধ্বংস হয়ে যাচ্ছে। বড় বড় মনীষী, যাঁরা জনগণের স্বার্থে দীর্ঘদিন ধরে কাজ করে গেছেন, তাঁদের স্মৃতি বিজড়িত ঘর বাড়ি এবং সৌধগুলি ধ্বংস হয়ে যাচ্ছে। অনেক জায়গায় দেখতে পাচ্ছি, মনীষীদের ঘর বাড়িগুলি অসামাজিক ক্রিয়াকর্মের স্থান এবং সমাজ বিরোধীদের আড্ডাখানায় পরিণত হয়েছে। এটা আমাদের জাতির পক্ষে অগৌরবের বিষয়। যদি সেইসব স্মৃতি বিজড়িত বাড়িগুলি ধ্বংস হয়ে যায় তাহলে সেটা আমাদের পক্ষে কলঙ্কের বিষয়। তাই আমি বলতে চাই, এখানে যে বিষয়টা আনা হয়েছে সেটা সময়োপযোগী। বিষয়টা গুরুত্ব দিয়ে দেখা দরকার। তবে এক্ষেত্রে শুধুমাত্র প্রস্তাব গ্রহণ করলেই চলবে না; কেন্দ্রীয় সরকার যাতে বিষয়টির উপর গুরুত্ব দেন, গুরুত্ব সহকারে যাতে এরজন্য সরকারি সুরক্ষার ব্যবস্থা করেন, সেটা দেখতে হবে। তাছাড়া গ্রাম বাংলার বহু পুরাতন মঠ-মন্দির-মসজিদ ইত্যাদি শিল্পনিদর্শন যেগুলো পড়ে আছে তারও সুরক্ষার ব্যবস্থা করতে হবে। সুন্দরবন এলাকার জঙ্গলে এইরকম সব বাড়ি ঘর, মন্দির, দেউর ইত্যাদি পুরোনো নিদর্শন দেখতে পাওয়া যায় যার অন্যতম হল জটার দেউর। এটা কলকাতার মনুমেন্টের মতো উঁচু। এসব রক্ষণাবেক্ষণ করা দরকার। তাই আমি বলতে চাই, শ্রী জয়ন্ত বিশ্বাস এবং অন্যান্য মাননীয় সদস্য যে প্রস্তাব উপস্থাপন করেছেন সেটা সময়োপযোগী এবং তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করি। আশা করছি, এটা সর্বসম্মতিক্রমে অনুমোদন লাভ করবে। অনুমোদন লাভের পর প্রস্তাবটি শুধু কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েই ক্ষান্ত হবেন না, প্রস্তাবটি যাতে অনতিবিলম্বে বাস্তবে রূপায়িত হয় এবং বাস্তব রূপায়ণের মধ্যে দিয়ে যাতে পশ্চিম বাংলার প্রাচীন নিদর্শনগুলি সংরক্ষণের ব্যবস্থা হয়, আগামী প্রজন্মের স্বার্থে ঐতিহাসিক নিদর্শনগুলি সুরক্ষিত করার কাজে যাতে কেন্দ্রীয় সরকার তৎপর হন তার জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করবেন, এই আশা রেখে প্রস্তাবটি সমর্থন করে শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য জয়ন্তকুমার বিশ্বাস মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। তবে এই প্রস্তাবের মধ্যে তিনি কতকগুলি বিশেষ জায়গার নাম উল্লেখ করেছেন, এগুলি ছাড়া এই ধরনের আরও অন্যান্য জায়গা রয়েছে, সেইগুলি নাম তিনি করেন নি কেন জানি না। তাঁর প্রস্তাবের সঙ্গে

শেষের দিকে প্রভৃতি কিংবা অনুরূপ কথাটা থাকলে ভাল হত। অনেক পুরাকীর্তি আছে, অনেক বাদ গিয়েছে। সেইগুলি কেন্দ্রীয় সরকারের অধীনে না কি রাজ্য সরকারের অধীনে মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বলবেন। আমি যতদূর জানি ১০০ পুরাকীর্তি রাজ্য সরকারের অধীনে রয়েছে। এই সম্বন্ধে উনি যেটা বলেছেন — পলাশী যুদ্ধ ক্ষেত্রে বহু স্মারক স্মৃতি রয়েছে। আমি বেশ কিছু দিন আগে আরামডাঙ্গা গিয়েছিলাম এবং সেখানকার অবস্থা দেখে এসেছি। এখানে মীরকাশিম যেখানে দাঁড়িয়ে ছিলেন, মিরমদন যেখানে দাঁড়িয়ে ছিলেন সেই গুলির কিছু নেই। এই রকম একটা জিনিস সেখানে ইঁটগুলি পর্যন্ত উঠে গিয়েছে। এই সম্পর্কে আমি একটা কথা বলতে চাই যে পুরাকীর্তি সব রক্ষিত হোক। পুরাকীর্তি কোন আইনে রক্ষিত হবে, রাজ্যের না কেন্দ্রের আইনে? কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে আইন আছে, সেই আইন হল Ancient Monument Preservation Act. তারপর আইন পাল্টে ১৯৫৮ সালে একটা আইন করেন, সেটা হল Ancient Monument of Geological Survey Act. 1958, এই ক্ষেত্রে আমার একটা বক্তব্য আছে, পুরাকীর্তিগুলিকে আমরা দুই ভাগে ভাগ করতে পারি। প্রথমত হচ্ছে যেগুলির ঐতিহাসিক গুরুত্ব আছে, যেগুলি সর্বসাধারণ-এর কাছে গুরুত্বপূর্ণ এবং আর হচ্ছে মন্দির, মসজিদ এবং গীর্জা ইত্যাদি। স্বাধীনতার আগে ইংরেজ সরকার যখন ছিল তখন তারা কোন দৃষ্টিভঙ্গিতে নিত সেটা আলাদা প্রশ্ন, স্বাধীন দেশের সরকার এটাকে কি ভাবে নেবেন সেটাই হচ্ছে বিচার্য বিষয়। প্রশ্ন হচ্ছে এই পুরাকীর্তি সংরক্ষিত হবে কি ভাবে? উদাহরণ স্বরূপ বলি — যা নিয়ে বহু বিতর্ক হয়েছে, বহু আলোচনা সমালচনা হয়েছে — কাটরা মসজিদের ব্যাপারে। এটা রাজ্য সরকারের অধীনে নয়, কেন্দ্রীয় সরকারের অধীনে। আমার কাছে যা লিস্ট আছে — হয়ত মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবুর কাছে আরও বেশি থাকতে পারে — কেন্দ্রীয় সরকারের অধীনে এই রকম পুরাকীর্তি ১৫টি পশ্চিমবাংলায় আছে। সেইগুলি হল —

Mosque at Murshed Kuli Khan, Mosque of Alivardi Khan, Mosque of Kheraul, Baraduri Masjid, Chamkatti Masjid, Chika Mosque, Gunmant Mosque, Latton Masjid, Qudam Ragul Masjid, Tantipara Mosque, Adina Mosque, Kutubshi Mosque, Mosque, Mosque near the shrine known as Dargh of Zafar Khan Ghazi, এটা শুধু মস্ক-এর লিস্ট। এখন আরকিওলজিক্যাল ডিপার্টমেন্ট নূতন করে কাটরা মসজিদ নিয়ে পার্লামেন্টে একটা কোয়েশ্চেন উঠেছিল। এই নোটিফিকেশনে আছে কাটরা মসজিদ থেকে কি আছে।

Whether it is a fact the performance of Namaz was permitted in this Mosque till 1983.

[4-30 — 4-40 P.M.]

পার্লামেন্টে কেন্দ্রীয় মন্ত্রী যে জবাবটা দিয়েছিলেন, আমি সেটা এখানে উল্লেখ করছি।

এবং তার সাথে সাথে নোটিফিকেশনের নাম্বার ও তারিখটাও উল্লেখ করছি

The text of the Notification, dated 18th April, 1914, is as below : "No. 1769 — The Notification No. 4844, dated the 12th November, 1913, published in the Calcutta Gazette of the 19th November, 1913, which declared the tank and mosque of Murshid Kuli Khan at Katra in the Lal Bag sub-division of the District of Murshidabad to be protected monument, is confirmed under Section 3(3) of the Ancient Monuments Preservation Act, 1904 (VII of 1904)".

এখানে কাটরা মসজিদটা যেটা আর্কোলজিক্যাল ডিপার্টমেন্ট থেকে নেয়, সেটা যখন তারা নেয়, তখন ওখানে একটা পুকুর ছিল, তাদের উদ্দেশ্য যদি এই হয়ে থাকে যে যেমন ছিল তেমন থাকবে, তাহলে বলব যে এখন আর সেখানে পুকুর নেই, সেই পুকুরটি গেল কোথায়? তার উপর বলা হয়েছে

No permission was granted for the performance of Namaz ever since its protection.

এটা ওরা বলেছেন। এবারে এটা নিয়ে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি পেশ করতে গিয়েছিলাম, এটা নিয়ে রাজ্য সরকারের সঙ্গে আমাদের কোনও বিতর্ক ছিল না, ছিল কেন্দ্রীয় সরকারের সঙ্গে। আমাদের মূল বক্তব্য ছিল কেন্দ্রীয় সরকারের যে নীতি এর ফলে সারা ভারতবর্ষে একটা আলোড়ন সৃষ্টি হয়েছিল সাফদারজঙ্গ মসজিদ নিয়েও গোলমাল হয়েছিল। ফার্স্ট মার্চ, ৮৪ প্রধানমন্ত্রী বেশ কয়েকজন কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে এই ব্যাপার নিয়ে একটা যৌথ আলোচনা চালিয়েছিলেন।

At the initiative of the Prime Minister, Smt. Indira Gandhi, the All India Muslim Majlis-e-Mushawrat Delegation held discussions today with Shri P. V. Narshima Rao, Minister for External Affairs, Smt. Sheila Kaul, Minister for Education, Shri Khursheed Alam Khan, Minister for Tourism and Mr. G. K. Jaffar Sharief, Minister of State for Railways on the question of restoration on Namaz in the protected mosques.

১৪৪ ধারা উইথড্র হয়েছিল এবং

It was also agreed that Friday prayer shall be offered on 2nd of March, 1984; in Safdarjung Mosque, New Delhi and that Section 144, now in force, shall be lifted for the purpose. The Delegation was led

by Mr. Ebrahim Suleman Sait, M. P., Convenor of the Mushawrat Committee. It included Mr. Syed Shahabuddin, M. P., Mr. G. M. Bhabatwalla, M. P., Mr. Ahmed Hashmi, M. P., Mr. Muzaffar Hussain, M. P., Mr Maqsood Ali Khan, M. P., Mr. Justice M. R. A. Ansari, Mr. Badruddin Tayyabji, Mr. S. A. H. Razvi and Maulana Ahmed Ali Qasmi.

এই রেজলিউশনের ফলে একটা সিদ্ধান্ত হয় এবং তাতে ৫ দফার একটা চুক্তি ছিল, সেখানে একটা জায়গায় বলা হয়েছে।

In principle, there shall be freedom of Namaz in all protected mosque every where.

এই চুক্তির একটা শর্ত ছিল, যদি কেন্দ্রীয় সরকার না মানে সেইজন্য এই দাবি আমরা তাদের কাছে পেশ করতে গিয়েছিলাম, কিন্তু সেটা নিয়ে একটা কাকতলীয় ঘটনা ঘটেছে। প্রশ্নটা হচ্ছে যে, পুরাকীর্তি বিভাগের যে দুটি বিভাগ আছে, তাদের কিছু ধর্মীয় অংশে আছে, কিছু অধর্মীয় অংশে আছে। সেই জিনিসগুলি অর্থাৎ ধর্মীয় স্থানগুলি প্রোটেক্ট করার পর আবার যদি সেখানে কোনও ভক্ত নামাজ পড়তে যায় বা পূজা করতে যায় বা প্রার্থনা করতে যায় সেক্ষেত্রে সরকারি নীতি কি হবে। কেন্দ্রীয় সরকারের যে প্রিন্সিপল ঠিক হয়েছিল সেই প্রিন্সিপলে বলে দেওয়া হয়েছিল ক্যাজুয়াল প্রেয়ার বাই মুসলিম/ভিজিটরস স্যাল বি পার্মিটেড ডিউরিং দি ওয়ার্কিং আওয়ার্স এবং কেন্দ্রীয় আর্কিওলজিক্যাল ডিপার্টমেন্টের অধীনে অনেকগুলি জায়গা আছে যেখানে উপাসনা অ্যালাও করা হয়। আমরা নিশ্চয়ই সেগুলি প্রোটেক্ট করব যেগুলি প্রোটেক্টেড বলে দাবি করি। তবে যেগুলি প্রোটেক্টেড হয়ে গেছে সেগুলি এমন প্রোটেক্টেড অবস্থায় আছে যে সেখানে গরু ছাগল ইত্যাদি চরে, তার ফলে প্রোটেকশন থাকে না। তাতে কি সম্মান রক্ষা হয় যদি সেখানে মন্দিরে কেউ পূজা করে বা মসজিদে কেউ নামাজ পড়ে? গির্জায় প্রেয়ার করে, তারাও লক্ষ্য রাখে যাতে জিনিসটার অযত্ন না হয়। এইসব ধর্মীয় স্থানের অনেক জায়গায় সমাজ বিরোধী গড়ে উঠেছে, সেই দিকে আপনাদের দৃষ্টি রাখতে হয়। যাই হোক, জয়ন্ত বাবুর রেজলিউশন আমি সমর্থন করছি জয়ন্ত বাবু অন প্রিন্সিপল যে দাবি করেছেন। আমি দেখেছি সিরাজদৌল্লার কবর কি অব্যবস্থার মধ্যে আছে। পলাশী যুদ্ধের ঐ স্মৃতি চিহ্নগুলি পর্যন্ত নেই এবং এগুলি প্রোটেক্টেড হওয়া উচিত । সেজন্য আমি দাবি করছি রাজ্য সরকার কতটা দায়িত্ব নেবেন এবং কেন্দ্রীয় সরকার কতটা দায়িত্ব নেবেন সেটা সরকার থেকে ঠিক করুন কিন্তু এগুলিকে প্রোটেক্ট করার ব্যবস্থা করুন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য জয়ন্তকুমার বিশ্বাস যে প্রস্তাব নিয়ে এসেছেন আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা এখানে বলতে চাই। ইতিপূর্বে এই বিধানসভাতে আমি কয়েকটি প্রস্তাব নিয়ে এসেছিলাম এই ধরনের স্মৃতি

বিজড়িত স্থানগুলি সংরক্ষণের জন্য। আমি বলি যে ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর আজ পর্যন্ত যে সমস্ত জায়গা এবং যে সমস্ত ঘটনার সঙ্গে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের বিপ্লবীরা যুক্ত ছিলেন সেইসব জায়গা এবং কীর্তিগুলি কেন স্বাধীন ভারতবর্ষে সংরক্ষিত করে রাখা হবে না আগামী প্রজন্মের জন্য এই বিষয়ে আক্ষেপ করে ইতিপূর্বে বিধানসভাতে আমি প্রস্তাব রেখেছিলাম, সেখানে জয়ন্ত বাবু যেগুলি বলেছেন তার সঙ্গে আরও কয়েকটি এই রকম জায়গার আমি নাম করতে চাই, যেমন জলপাইগুড়ি জেলায় একটি ঐতিহাসিক ঘটনার সঙ্গে জড়িত একটি জায়গা রয়েছে দেবী চৌধুরানির সেই কালী মন্দির।

[4-40 — 4-50 P.M.]

এই ঘটনার সঙ্গে একটা ইতিহাস যুক্ত হয়ে রয়েছে। তিস্তা নদী সেই মন্দিরের পাশ দিয়ে প্রবাহিত হয়েছে। দেবী চৌধুরানি তাঁর বজরা নিয়ে এই নদী দিয়ে যাতায়াত করতেন। দুঃখের বিষয় সেই মন্দির সংরক্ষণ করার কোনও ব্যবস্থা নেই, অথচ এর সঙ্গে ইতিহাস যুক্ত রয়েছে। কুচবিহার ডাক বাড়ি সম্বন্ধে আমি মনে করি গোটা দেশের ঐতিহ্য এর সঙ্গে যুক্ত। বৃটিশ সাম্রাজ্যবাদ যখন ভারতবর্ষে ছিল তখন তাদের সঙ্গে যুক্ত ছিল রাজা মহারাজাদের এই সমস্ত কীর্তি এবং তখন রাজ্য সরকারের সঙ্গেও তাদের কিছু সম্পর্ক ছিল। শিল্প নিদর্শন হিসেবে কুচবিহারের রাজবাড়ি একটা উল্লেখযোগ্য স্থান। সারা পশ্চিমবাংলায় এরকম রাজ বাড়ি আর নেই। অতীতের রাজ্য সরকারের সঙ্গে এই রাজত্বের কিছু যোগাযোগ ছিল। আমি মনে করি আগামী প্রজন্মের জন্য চিহ্ন হিসেবে এগুলি রক্ষা করা উচিত। এদিক থেকে আমি মনে করি কুচবিহারের রাজবাড়ির কথাটা এই প্রস্তাবে যুক্ত করা হোক। একটা জাতির ঐতিহ্য তার শিল্প, সংস্কৃতির সঙ্গে যুক্ত থাকে। কাজেই আমরা যখন ভারতবর্ষের মাটিতে দাঁড়িয়ে কথা বলছি তখন এই সমস্ত কীর্তি কাহিনীর কথা যেন ভুলে না যাই। এবারে আমি বলব উত্তরবঙ্গে বক্সার ফোর্টের কথা। আমরা সকলেই জানি একসময় আমাদের তরুণ বিপ্লবীরা দেশের স্বাধীনতার জন্য কি কঠিন সংগ্রাম করেছিলেন। এই বক্সার ফোর্ট সম্বন্ধে আমি বারবার আবেদন করেছি। আগামী প্রজন্ম যারা জন্মগ্রহণ করবে তারা ভারতবর্ষের অতীত ইতিহাস, বিপ্লবী এবং তরুণ সমাজের আত্মত্যাগের কাহিনী কিছুই জানতে পারবে না যদি এই সমস্ত পুরাকীর্তি সংরক্ষণ করা না হয়। এই বিখ্যাত বক্সার ফোর্টে আমাদের দেশের কত তরুণ বিপ্লবীরা বন্দি অবস্থায় ছিলেন। সেলুলার জেল এবং এই ফোর্ট ভেঙ্গে ফেলার চেষ্টা করেছিল লর্ড মাউন্ড ব্যাটেন। এই ব্যাপারে দারুণ আন্দোলন হয় এবং ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামীরা এখানে ছিলেন বলে এই ফোর্ট নষ্ট করতে দেওয়া হয় নি। আমি মনে করি এই বক্সার ফোর্ট সংরক্ষিত করা দরকার এবং এটা একটা ঐতিহাসিক চিহ্ন হিসেবে থাক। এখানে রামমোহন রায়ের কথা বলা হয়েছে এটা ভাল কথা। সঙ্গে সঙ্গে আমি বলব, উনবিংশ শতাব্দীতে ভারতবর্ষের যুব সমাজের মধ্যে যিনি নবজাগরণ সৃষ্টি করেছিলেন সেই স্বামী বিবেকানন্দের বাড়ি রক্ষা করা হোক। তাঁর চিন্তাধারা শুধু ধর্ম ক্ষেত্রেই সীমাবদ্ধ ছিল না। বিভিন্ন ক্ষেত্রে,

দেশের স্বাধীনতার ক্ষেত্রে তিনি যে মত এবং পথের কথা বলেছিলেন তাতে আমাদের দেশের বহু মানুষ অনুপ্রেরণা পেয়েছে এবং তাঁর আদর্শে উদ্বুদ্ধ হয়েছে। নেতাজী সুভাষচন্দ্র বসু স্বামী বিবেকানন্দের ধ্যান ধারণা থেকে, তাঁর বৈপ্লবিক চিন্তাধারা থেকেই অনুপ্রেরণা পেয়েছেন, কলকাতা মহানগরীতে স্বামী বিবেকানন্দের বসত বাটি ভগ্ন অবস্থায় রয়েছে। আমি আশা করি এই সমস্ত গৌরবময় স্থানগুলি সংরক্ষণ করার ব্যাপারে বামফ্রন্ট সরকার চিন্তা ভাবনা করবেন।

কারণ, আপনারা জানেন আগামী দিনের প্রজন্মকে যদি উদ্বুদ্ধ করতে হয়, তাদের মধ্যে যদি একটা আদর্শ প্রতিষ্ঠিত করতে হয়, অনুপ্রাণিত করতে হয় তাহলে অতীত ইতিহাসের প্রয়োজন আছে এবং এই অতীত ইতিহাস তাদের চোখের সামনে তুলে ধরবার জন্য এটাকে সংরক্ষিত করবার প্রয়োজনীয়তা আছে। মহারাজ নন্দকুমারের বিখ্যাত সেই কালি মন্দিরের কথা আমরা সকলেই ভুলে গেছি। স্বাধীন ভারতবর্ষের সম্মান রক্ষা করার জন্য তিনি নিজে এই কালি মন্দির প্রতিষ্ঠা করেছিলেন। ভদ্রেশ্বরে আজও সেই কালি মন্দির ধংস প্রায় অবস্থায় পড়ে রয়েছে, এদিকে নজর দেওয়া প্রয়োজন। এছাড়া মালদহ এবং পশ্চিম দিনাজপুরের শিল্পগুলির কথাও আপনাদের ভাবতে হবে এবং যে প্রস্তাব নিয়ে এসেছেন তার সাথে এইগুলিকে যুক্ত করতে হবে। শুধু যুক্ত করবার জন্যই যুক্ত করতে হবে, এই চিন্তা করলে হবে না, প্রকৃত অর্থে যাতে কাজ হয় সেটা দেখতে হবে। এর পর আমি পলাশীর কথায় আসছি। এই সম্বন্ধে আমি বিধানসভায় একবার প্রস্তাবও নিয়ে এসেছিলাম। ভারতবর্ষের স্বাধীনতার শেষ সংগ্রাম সেই পলাশীর প্রান্তরেই হয়েছিল। আমরা ইতিহাস পড়ে অনুপ্রাণিত হই, কিন্তু সেখানে কোথাও দেশপ্রেমিক মীরমদন, মোহনলালের স্মৃতি বিজড়িত চিহ্ন কোনও জায়গায় নেই। সমস্ত জঙ্গলে ভরে গেছে। পলাশীর প্রান্তরে সেই আমের বাগান আর নেই, সেই স্মৃতি আজ আর চোখে পড়ে না, এটা খুবই দুঃখজনক ঘটনা আমরা যে ইতিহাস পড়ে আজকে অনুপ্রাণিত হয়ে উঠি, তার কোনও স্মৃতি চিহ্নই আজ আর সেখানে নেই। আমি তাই প্রস্তাব করছি, এটাকে সংরক্ষিত করার ব্যবস্থা করা হোক। মাননীয় জয়ন্তকুমার বিশ্বাস মহাশয় যে প্রস্তাব নিয়ে এসেছেন। তার মধ্যে আমি যে নাম কটি দিলাম সেটা যদি সংযোজিত করেন, গ্রহণ করেন তাহলে কৃতজ্ঞ থাকব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য জয়ন্তকুমার বিশ্বাস এবং অন্যান্যরা যে প্রস্তাব এখানে নিয়ে এসেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করে দু-একটি কথা বলব। আমি শুরুতেই মাননীয় সদস্যদের অনুরোধ করব যে, প্রস্তাবটি বোধ হয় আর একটু সুচিন্তিত ভাবে, সমস্যার দিকগুলি আর একটু চিন্তা ভাবনা করে লিখলে ভাল হত। কারণ, সমস্যাগুলির মূল বিষয় উপস্থিত করা হয়েছে। নির্দিষ্ট ঘটনাগুলি বলতে গিয়ে অনেকগুলি বিষয়ে, অনেকগুলি পুরাকীর্তি সম্পর্কে মন্তব্য করা হয়েছে। ফলে অনেকগুলি বাদ চলে গেছে এবং অন্যান্য সদস্যরা যেভাবে সেইগুলির সংযোজন চাইছেন, আমি জানি না সেই ভাবে সংযোজিত হবে কিনা। সামগ্রিক সমস্যা বিচার করে আর একটু উন্নত করে এই

প্রস্তাব যদি আমরা পাস করতে পারতাম তাহলে বোধ হয় ভাল হত।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এইগুলি অ্যামেন্ডমেন্ট আকারে এলে ঠিক হত।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** যাই হোক, আমি সাধারণ ভাবে কয়েকটি কথা বলছি। এই প্রস্তাবের মধ্যে মূল তিনটি বিষয় আছে। একটি হচ্ছে রাজ্যের ইতিহাসের বিচার — যেটাকে পুরাকীর্তি বলে — সেই পুরাতাত্ত্বিক যে সমস্ত নিদর্শন আছে সেইগুলিকে রক্ষা করার ব্যবস্থা করা। আর একটি বিষয় আছে — তা হচ্ছে এই যে, আমাদের দেশের মনীষীদের বসত বাড়ি বা তাদের কর্মকেন্দ্র — যেগুলিকে ঐতিহাসিক কেন্দ্র বলা যেতে পারে, হিসটোরিক্যাল মনুমেন্টস, সেগুলিকে রক্ষা করা, সম্মান দেওয়া। তৃতীয় আর একটি প্রাসঙ্গিক ঘটনা এসেছে যে, লোক সংস্কৃতির ধারাকে রক্ষা করা — এই তিনটি মূল বিষয় এসেছে। এর সাথে আর একটি জিনিস এসেছে, তা হল এই, হস্ত শিল্প, আমাদের দেশে যাকে হ্যান্ডিক্রাফটস বলে। এই বিষয়ে গজদন্ত শিল্প, কৃষ্ণনগরের মৃৎ শিল্পের কথা উল্লেখ করা হয়েছে। এছাড়াও আরও অনেক শিল্প আছে। এর মধ্যে মাদুর শিল্প অন্যতম। এটাও একটা লোক সংস্কৃতির বিষয়। এই লোক সংস্কৃতির বিষয় মাদুর শিল্পের ধারাকে রক্ষা করা। এই প্রস্তাবের মূল বিষয় বস্তু, মর্ম বস্তু, যাকে স্পিরিট বলে, তার সঙ্গে আমি একমত। আমাদের রাজ্যে এর জন্য যা করা উচিত, সেই আশা আকাঙ্খা আমাদের আছে। আমরা তা করতে পারছি না, এই বিষয়ে আমাদের আর একটু উদ্যোগ নেওয়া উচিত, সচেতনতা বাড়ানো উচিত — এই ব্যাপারে আমি সম্পূর্ণ এক মত। তবে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব আছে সেই দায়িত্ব পালন করার ব্যাপারে আমাদের দিক থেকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা যেতে পারে এবং রাজ্য সরকারের তরফ থেকে আমাদের বক্তব্য তাদের কাছে আরও বেশি করে তুলে ধরা যেতে পারে। সেই ব্যাপারে কয়েকটি নির্দিষ্ট কাজ করতে হবে, সে বিষয়ে আমি একমত।

[4-50 — 5-00 P.M.]

কিন্তু এই প্রসঙ্গে আলোচনায় কয়েকটি কথা এসেছে, তা হচ্ছে, পরিস্থিতিটা বোধহয় সম্পূর্ণ হতাশা ব্যঞ্জক নয়। যেমন আমাদের এই রাজ্যে আমি কিছুদিন আগে আলোচনা প্রসঙ্গে বলেছিলাম যে আমাদের রাজ্যে পুরাতত্ত্বের হিসাবে প্রায় একশোটি কেন্দ্রকে আমরা রক্ষা করি — পুরাতাত্ত্বিক নিদর্শন বলতে যা বোঝায়। এখানে মুসলিম লীগের মাননীয় সদস্য অদ্ভুত ধরনের একটা সংজ্ঞা দিলেন — ধর্মীয় পুরাতত্ত্ব এবং অধর্মীয় পুরাতত্ত্ব। ইতিহাস এবং পন্ডিতরা পুরাতত্ত্বের ব্যাপারে এই ধরনের সংজ্ঞা করেন না, আমার অনুরোধ, আপনিও করবেন না। ইতিহাসের বিচারে শিল্প এবং স্থাপত্যকে বিচার করেই পুরাতত্ত্বের সংজ্ঞা দেওয়া হয় এবং সেই পুরাতত্ত্বের নিদর্শনগুলি আমাদের রক্ষা করতে হবে। সেখানে কি ধর্ম ছিল বা কোন ধর্মের মানুষ ছিলেন — এই সংজ্ঞা দিয়ে তা বিচার হয় না। সেখানে বিচার হয়

ইতিহাসের কোন যুগের নিদর্শন এবং শিল্প ও স্থাপত্যের মূল্য সেখানে কতটা। এইসব জিনিস বিচার করেই এগুলিকে রক্ষা করার প্রশ্ন আসে এবং সেই বিচারে আমাদের রাজ্যে আমরা এরকম প্রায় একশোটি রক্ষা করছি। এখানে নিশ্চয় প্রশ্ন আসতে পারে যে, সেগুলি যেভাবে রক্ষা করছি সেটা কি আমরা আমাদের পুরো দায়িত্ব নিয়ে রক্ষা করছি এবং যেভাবে রক্ষা করা উচিত সেইভাবে করছি? সেখানে ঝড়, জল, রোদ, বর্ষা থেকে কি আমরা সেগুলি কি সম্পূর্ণ ভাবে রক্ষা করতে পারছি বা এগুলি রক্ষা করার জন্য সেখানে যে একটি বিশেষ ধরনের পদ্ধতি লাগে, জ্ঞান লাগে তা নিয়ে করতে পারছি? আমি এই প্রসঙ্গে বলছি, সেই রকম কর্মীবাহিনী আমাদের বিভাগে সব নেই। যদিও আমাদের একটি উপদেষ্টামন্ডলী আছেন এবং এগুলি নিয়ে চেষ্টা করে যাচ্ছেন কিন্তু তাও এখন আমরা সম্পূর্ণ করতে পারছি না। মাননীয়া সদস্যা অপরাজিতা গোপ্পী মহোদয়া বললেন বক্সার ফোর্টের কথা। আমরা সেখানে সংরক্ষণের ঘোষণাটা করে দিয়েছি যে এটা ঐতিহাসিক কেন্দ্র, এখানে ভারতবর্ষের বিপ্লবীরা ছিলেন কিন্তু কার্যতঃ তারপর আর কিছুই সেখানে করা হয় নি। উদাহরণস্বরূপ আমি এটার কথা বললাম। সেখানে ঐ ভাঙ্গা জেলখানা পড়ে আছে। বিশেষ করে যখন তিব্বতী উদ্বাস্তুদের সেখানে তোলা হয়েছিল তারপর আর সেটাকে কিছুই করা হয় নি। এইরকম কয়েকটা জায়গায় শুধু ঘোষণা মাত্র করা হয়েছে কিন্তু কার্যকর ব্যবস্থা করা যায় নি, তার জন্য আরও একটু জ্ঞান দরকার, আরও অর্থ দরকার, এ বিষয়ে আরও একটু জ্ঞান সম্পন্ন কর্মীবাহিনীর দরকার। এগুলি পেলে আমরা আরও একটু উন্নত ব্যবস্থা করতে পারি। কেন্দ্রীয় সরকারের ব্যাপারে বলতে চাই যে আমাদের কেন্দ্রীয় সরকারের আর্কিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া আমাদের যা প্রয়োজন সেই কাজ তারা সব করতে পারেন না। সেখানে অনেক সুপন্ডিত আছেন এবং তারা আমাদের রাজ্য সম্পর্কে এবং এখানকার বেশ কিছু জায়গা সম্পর্কে আগ্রহ দেখাচ্ছেন যদিও সবটা সমালোচনার উর্দ্ধে নয়। আমি বিশেষ করে এই প্রসঙ্গে মুর্শিদাবাদের স্থাপত্য ও ইতিহাসের নিদর্শনের কথা বলব। এগুলির প্রায় সমস্তই ওদের রক্ষা করার দায়িত্ব ঐ এক জগৎ শেঠের বাড়ি এবং তার কয়েকটি আনুষঙ্গিক ছাড়া। সে ঐ নবাব প্যালেস বলুন আর ঐ কাটরা মসজিদ বলুন — এগুলির ইতিহাসের সম্মান রক্ষা করা, তার মূল্যকে রক্ষা করা এবং তা করে আধুনিক জগতের সামনে তা তুলে ধরার জন্য যে আরও গুরুত্ব দেওয়া দরকার এবং অর্থ ব্যয় করা দরকার সে ব্যাপারে আমরা তাদের অতীতেও চিঠি লিখেছি এবং ভবিষ্যতেও সেগুলি আমাদের করতে হবে। এই প্রসঙ্গে বিষ্ণুপুরের টেরাকোটা মন্দিরের কথা উঠেছে। এগুলি আমাদের গর্ব। সেখানেও সেগুলি কেন্দ্রীয় সরকার বেশির ভাগ রক্ষা করেন, আমরাও করি ৪টি মন্দির। সেখানেও আমাদের সমস্যা আছে। এগুলিকে ভবিষ্যতে যাতে আরও উন্নত করা যায় তার চেষ্টা আমরা করব। দ্বিতীয় প্রসঙ্গ হচ্ছে হিস্টোরিক্যাল মনুমেন্টস সম্পর্কে। এ ক্ষেত্রে বিশেষ করে মনীষীদের বাড়ি নিয়ে আমি বলতে চাই। মাননীয় সদস্যের প্রস্তাবটা পড়লে হয়ত একটু ভুল ধারণা হতে পারে যে আমরা বোধহয় এ ক্ষেত্রে কিছুই করি নি, সেটা কিন্তু ঠিক নয়। বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের বাড়ি সম্পর্কে আপনাদের কিছু তথ্য জানাচ্ছি। কলকাতায় বঙ্কিমচন্দ্রের যে বাড়ি সেই বাড়ি আমাদের

হাতে। তার প্রতাপ চ্যাটার্জি স্ট্রিটের যে বাড়ি সেই বাড়ি আমরা সরকার থেকে অধিগ্রহণ করেছি কিন্তু সেখানে ঠিক কি কর্মকান্ড করব সে সম্পর্কে আমরা নির্দিষ্ট সিদ্ধান্ত করব, সেখানে জায়গার একটু অসুবিধা আছে। অতি সম্প্রতি, মাস দুয়েক আগে আমরা নৈহাটির কাঁঠালপাড়ায় বঙ্কিমচন্দ্রের যে বাড়ি তা আমরা অধিগ্রহণ করেছি। সেখানে অনেক দিনের পুরানো একটা কমিটি ছিল, তাদের সহযোগিতায় সেখানে কি কর্মকান্ড করা যায় — লাইব্রেরি, গবেষণা কেন্দ্র ইত্যাদি — তা নিয়ে আমরা আলোচনা করছি। তারপর আপনারা জানেন, রাজা রামমোহন রায়ের স্মৃতি বিজড়িত দুটি বাড়ি আছে। একটি বাড়ি আমহার্স্ট স্ট্রিটের উপর, সেই বাড়িটা আমাদের অধিগৃহীত বাড়ি। সেই বাড়িটি একটি পুরানো এলাকায়, ওখানে ঠিক কি ভাবে ওটা রক্ষা করা যাবে, নূতন ভাবে কি করা যাবে সেটা আমরা দেখছি। তা ছাড়া সার্কুলার রোডে তাঁর আরও একটি বাড়ি আছে, সেখানে কলকাতা পুলিশের একটি কেন্দ্র আছে। আমরা চিন্তা করছি সেখানে সেটা রামমোহনের স্মৃতি হিসাবে কোনও ভাবে রাখা যায় কিনা। সেইভাবে আমরা সেটা রক্ষা করার চেষ্টা করছি। এছাড়াও অশ্বিনী দত্ত রোডে শরৎচন্দ্রের যে বাড়ি আছে সেটা অধিগৃহীত বাড়ি। সেখানে শরৎ সমিতি কাজ করেন এবং আমাদের সঙ্গে সহযোগিতা করেন কাজ করেন। দেবানন্দপুরের যে বাড়ি সেটাও আমরা দায়িত্ব নিয়ে সংস্কার করছি। সেই বাড়ির কথাও আমরা জানি। আমার মনে আছে, আমাদের যিনি শিক্ষা মন্ত্রী ছিলেন মাননীয় শম্ভু ঘোষ মহাশয়, তিনি যখন জীবিত ছিলেন তখন তাঁর সঙ্গে গিয়ে লাইব্রেরি করি, সেমিনার করি। আমাদের সরকার দায়িত্বে সেখানে আমরা করছি। হাওড়ায় শরৎচন্দ্রের যে বাড়ি আছে সেখানে প্রতি বছর আমরা অনুদান দেই, গ্রান্ট দেই। এগুলি আমরা সেখানে করার চেষ্টা করেছি। এখানে উল্লেখ করা হয়েছে বলে আমি একথা বললাম। একথা ঠিক যে রামতনু লাহিড়ী বা খিদিরপুরে মাইকেলের বাড়ি, এই রকম অনেকগুলিতে এখনও পৌঁছাতে পারি নি এবং অনেকগুলি বাড়ির ব্যাপারে আমাদের দায়িত্ব রয়েছে। একটা দুঃখ জনক ঘটনা, এটা আপনারাও জানেন যে জোড়াসাঁকোর ঠাকুর বাড়িতেও এখনই মেরামত করা দরকার, কিন্তু সব সময়ে সেই রকম আর্থিক ক্ষমতা আমাদের থাকে না। জোড়াসাঁকোর বাড়ি নিয়েও আমাদের আর্থিক সমস্যা আছে। বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ বারবার সরকারকে চিঠি লিখেছেন আমরা জানি। এখানকার সমস্ত বিষয় নিয়ে আলোচনা হয়েছে। অতি সম্প্রতি মেদিনীপুরের বীরসিংহ গ্রামে বিদ্যাসাগর মহাশয়ের বাড়ি নিয়ে কথা হয়েছে এবং সেই ব্যাপারে ন্যাশনাল লাইব্রেরির ডাইরেক্টর আমাকে একটা চিঠিও দিয়েছেন। কাজেই সেখানেই একটা কিছু করা দরকার। এই বাড়িটার গুরুত্ব আছে। আমরা সংশ্লিষ্ট জেলা পরিষদকে জানিয়েছি, জেলা পরিষদের চেয়ারম্যানকেও জানিয়েছি। সেখানেও আমাদের কিছু দায়িত্ব পালন করতে হবে। এগুলি সম্পর্কে আমরা ওয়াকিবহাল নয়, আমাদের কোনও চিন্তা নেই, এই মনোভাব ঠিক নয়। আমরা সাজানোর চেষ্টা করছি, তালিকাভুক্ত করার চেষ্টা করছি। ইতিমধ্যেই কতকগুলি অধিগ্রহণ করা হয়েছে। আর একটা কথা এই প্রসঙ্গে বলা ভাল যে এগুলির ব্যাপারে যদি আরও একটু কেন্দ্রীয় সরকার দায়িত্ব পালন করেন, কিছুটা আমাদের সঙ্গে সহযোগিতা করতেন তাহলে বোধ হয় আমরা এই কাজগুলি আরও বেশি

সহজ ভাবে দায়িত্ব নিয়ে করতে পারতাম। আর একটা কথা এখানে উঠেছে। সেটা হচ্ছে, লোক সংস্কৃতির এবং লোক শিল্পের কথা। আমি শুধু একথা বলতে পারি যে লোক সংস্কৃতির ক্ষেত্রে এখানে যে বক্তব্য রাখা হয়েছে যে লোক সংস্কৃতির ধারাগুলি শীর্ণ, অবক্ষয় হয়ে পড়েছে। এটা বোধ হয় অবিচার করা হল। লোক সংস্কৃতির ধারাগুলি ইতিহাসের নিয়মে আধুনিকতার মুখোমুখি, প্রচার মাধ্যমের মুখোমুখি, টি. ভি.-র মুখোমুখি সিনেমার মুখোমুখি দাঁড়িয়ে। কাজেই তার তৃপ্তি হয়ত কমে গেছে। কিন্তু আমাদের সরকার এই লোক সংস্কৃতির ধারাগুলিকে বাঁচিয়ে রাখার জন্য আপ্রাণ চেষ্টা করছেন। বিগত কয়েকটি বছর ধরে আমরা এই প্রচেষ্টা করে চলেছি এবং আমাদের লোক সংস্কৃতি পরিষদ এই ব্যাপারে যে কাজ করেছে আমি তার বিগত ৩ বছরের কথা বলতে পারি। ১৯৮৬-৮৭ সাল থেকে ৪ লক্ষ টাকা, ৫ লক্ষ টাকা এবং ৯ লক্ষ টাকায় সমস্ত রাজ্য জুড়ে আমাদের মূল লোক সংস্কৃতির ধারাগুলিকে দিয়ে উৎসব করা, তাদের অনুদান দেওয়া, লোক শিল্পীদের সম্মানিত করা ইত্যাদি এগুলি নিয়ে আমরা ধারাবাহিক ভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি এবং তার সঙ্গে হস্ত শিল্পে যেগুলি যুক্ত আছে, যদিও এগুলি কুটির শিল্প দপ্তর এটা মূলত করেন, কিন্তু এই ধারাটার গুরুত্ব নিশ্চয়ই আমরা অস্বীকার করতে পারি না। এই ধারাটাকে বাঁচিয়ে রাখার জন্য ভবিষ্যতেও সরকার উদ্যোগ নেবে। এই কথা বলে আমি প্রস্তাবকে সমর্থন জানিয়ে এবং বিশেষ করে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের যে বাস্তব সমস্যাগুলি আছে সেগুলির ব্যাপারে যখন আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করব তখন মাননীয় সদস্যরা আমাদের সমর্থন করবেন এই আশা নিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য প্রস্তাব উত্থাপন করার সময়ে উপক্রমণিকায় খুব স্পষ্ট করে বলেছিলাম যে আমাদের কৃষ্টি, সাংস্কৃতিক ঐতিহ্য, ঐতিহাসিক পুরাতত্ত্ব সমস্ত কিছু মিলিয়ে যতখানি প্রস্তাবে উত্থাপন করেছি সেটা পুর্নাঙ্গ নয়, তার বাইরেও আমাদের প্রাচ্য কৃষ্টির কিছু গৌরব কথা এবং আরও অনেক বিষয়ে তার সঙ্গে উল্লেখ থাকলে ভাল হত। এই প্রস্তাব যখন উত্থাপন করা হয়েছিল তখন এটা সার্কুলেট করা হয়েছিল। আমার প্রস্তাবে ছিল যে মাননীয় সদস্যবৃন্দ তার সঙ্গে এর সংযোজনী দেবেন, সংশোধনী দেবেন এবং স্বভাবতই এই প্রাচ্য কীর্তি কথাকে এই প্রস্তাবের সঙ্গে সংযোজনা করায় কোনও আপত্তি ছিল না।

[5-00 — 5-09 P.M.]

স্বভাবতই পরে যে কোনও সময়ে এই সব প্রস্তাবগুলো আসবে এবং গৃহীতও হবে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই।

দ্বিতীয় কথা হচ্ছে, এখানে রাজ্য সরকার কিছু ইতিবাচক কাজ যে করেছেন সে

বিষয়েও কোনও সন্দেহ নেই। বুদ্ধদেব বাবু বলেছেন যে, বঙ্কিমচন্দ্র, শরৎচন্দ্রের যেসব জিনিসগুলো অধিগ্রহণ করা হয়েছে সেসব বিষয়ে সরকারের পরিকল্পনা আছে এবং পরিকল্পনা রূপায়ণের কাজেরও কিছু কিছু অগ্রগতি হয়েছে। কিন্তু এখনও অনেক ক্ষেত্রেই কিছু হয় নি। যেমন কৃষ্ণনগরে রামতনু লাহিড়ীর বাড়িটি। নদীয়া জেলার ওপর দিয়ে যাতায়াত করার সময় বাড়িটির ভগ্নদশা আমাদের চোখে পড়ে। বিভূতিভূষণের বাড়িরও এই রকম একই অবস্থা। যদিও আমরা অতদূরে সব সময় যাই না, কিন্তু কাগজে যা দেখি তা অত্যন্ত দুঃখজনক। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়ের এই বিষয়গুলোর ওপর দৃষ্টি আকর্ষণ করছি। আমি জানি মাননীয় তথ্যমন্ত্রীর দৃষ্টিভঙ্গি আছে এবং তিনি সরকারি পরিকল্পনাগুলোকে যে কার্যকর করতে পারবেন, সে বিষয়ে কোনও সন্দেহ নেই।

তৃতীয় কথা হচ্ছে, মুর্শিদাবাদ প্রসঙ্গে এখানে কিছু কথা উঠেছে। মানুষ মুর্শিদাবাদের পলাশীর যুদ্ধ ক্ষেত্র অনেক প্রত্যাশা নিয়ে দেখতে যায়। বহু বহু পর্যটক যায়। ওটি আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে অবস্থিত বলে আমি বিভিন্ন সময়ে পুঙ্খানুপুঙ্খভাবে বিস্তীর্ণ মাঠ ঘুরে দেখেছি। আমি জানি একদা ওখানে কোথায় মোহনলালের, কোথায় মীরমদনের, কোথায় মীরজাফরের সৈন্যরা যুদ্ধের সময় ছিল তা মোটামুটি স্মারক স্তম্ভ করে দেখানো ছিল। ফলে ওখানে গিয়ে সেগুলো দেখলেই গোটা ইতিহাস আমাদের চোখের সামনে ফুটে উঠত। পরবর্তীকালে সেগুলো সংরক্ষণের কোনও ব্যবস্থা করা হয় নি। আমরা এই বিধানসভা থেকে একটা প্রস্তাব পাঠিয়েছিলাম এবং তার ফলে কেন্দ্রীয় সরকারের আর্কিয়োলজিক্যাল ডিপার্টমেন্ট একটা চিঠি লিখে জানিয়েছিলেন যে, তাঁরা দায়িত্ব গ্রহণ করছেন। কিন্তু এ বিষয়ে তাঁদের কোনও প্রকৃত উদ্যোগ আমাদের চোখে পড়ছে না। 'মীরমদনের মাজার' আজকে তীর্থক্ষেত্র হয়ে গেছে। হিন্দু মুসলমান নির্বিশেষে হাজার মানুষ ওখানে মিলিত হয়ে উৎসব পালন করেন। সুতরাং এগুলো রক্ষণাবেক্ষণের প্রয়োজন আছে। আজকে পলাশীর যুদ্ধ ক্ষেত্র দেখতে গিয়ে মানুষ হতাশ হয়ে ফিরে আসছে। পলাশীর যুদ্ধ ভারত ইতিহাসের সঙ্গে যুক্ত হয়ে আছে। সে জায়গা সংরক্ষণের জন্য পরিকল্পনা গ্রহণ করা উচিত।

মাননীয় বুদ্ধদেব বাবু লোক সংস্কৃতি সম্বন্ধে বললেন। তিনি এ বিষয়ে কিছু উদ্যোগ গ্রহণ করেছেন। তাঁর পত্রিকা 'লোকশ্রুতি' আমি নিয়মিত পড়ি। আমি যে জেলায় বাস করি সেই মুর্শিদাবাদ জেলা এবং বীরভূম ও মালদহ জেলা প্রাচীন লোকগীতি, লোক গাথার আসল জায়গা। কিন্তু ওখানকার লোক সংস্কৃতির প্রধান সম্পদগুলো ক্রমশ বিস্মৃতির অন্তরালে চলে যাচ্ছে। অথচ আমাদের ঐসব জায়গা লোক সংস্কৃতির পীঠস্থান। এই প্রসঙ্গে আমি মাননীয় বুদ্ধদেব বাবুকে বলছি যে, আপনার 'লোকশ্রুতি' পত্রিকায় যে সমস্ত আলোচনা

প্রকাশিত হয় তা সৌখিন মজদুরি হয়। লেখকদের অনেকেই ব্যক্তিগত ভাবে আমার পরিচিত। তাঁরা তথ্য সংগ্রহের জন্য বিভিন্ন জায়গায় যান — বাস থেকে নামেন, মানুষ জনকে জিজ্ঞাসা করেন, অনেক সময় আমাদের সঙ্গে দেখা হয়, আমাদেরও জিজ্ঞাসা করেন, কিন্তু তারপর যে ভাবে লেখেন এবং 'লোকশ্রুতি' পত্রিকায় যা প্রকাশিত হয় তাতে তাঁদের আধুনিক মানসিকতারই প্রকাশ ঘটে। যাঁরা লেখেন তাঁরা অনেকেই আমার বন্ধু, অনেকের সঙ্গেই আমি পরিচিত, লোক সংস্কৃতির ওপর অনেকে ডক্টরেট পর্যন্ত করছেন। কিন্তু তাঁদের লেখার মধ্যে সাংঘাতিক ফাঁকিবাজি চলছে। আধুনিক মানসিকতার দ্বারা পরিচালিত হয়ে 'লোকশ্রুতি' পত্রিকাটি জনসাধারণের মধ্যে পরিবেশিত হচ্ছে, আসলে লোক সংস্কৃতির মূল জায়গায় পৌঁছতে পারছে না। সেই জন্যই আমি বলছিলাম যে, বুদ্ধদেব বাবু, আপনার উদ্যোগ আছে, কিন্তু যে ধরনের কর্মী এই কাজে নিয়োজিত হওয়া দরকার সে ধরনের কর্মী নিয়োজিত হচ্ছে না। আমি আবার বলছি, আপনার তীব্রতা আছে, আপনি সজ্জন, কিন্তু আপনার যে সমস্ত কর্মীরা এ বিষয়ে কাজ করছেন তাঁদের কাজ অত্যন্ত সৌখিন মজদুরি হচ্ছে। বাউল, টুসু, ভাদু, গম্ভীরা, মুর্শিদাবাদের আলকাফ প্রভৃতি লোকগীতি, লোক সংস্কৃতিগুলো যেভাবে মাঠে ঘাটে ছড়িয়ে আছে, ফল্গুধারার মতো মানুষের হৃদয়ের মধ্যে প্রবাহিত তাকে ধরে রাখার জন্য বিভিন্ন পত্র-পত্রিকা প্রকাশ করার ক্ষেত্রে আপনার কোনও ত্রুটি নেই। কিন্তু এই কাজে যাঁদের আপনি নিয়োগ করেছেন তাঁরা সস্তায় বাজিমাৎ করছেন। ফলে লোক সংস্কৃতির ঐতিহ্যকে ধরে রাখা যাচ্ছে না। লোক সংস্কৃতি তার প্রাচীনত্ব হারিয়ে আধুনিক হয়ে যাচ্ছে। যে সব বিষয়গুলো গভীরভাবে দেখা দরকার সে সবগুলো সস্তায় পরিবেশিত হচ্ছে।

পরিশেষে আবার বলি, এ ক্ষেত্রে অনেকগুলো দপ্তরের দায়িত্ব রয়েছে। রাজ্য ও কেন্দ্রের এক সঙ্গে চলার ব্যাপার আছে। মাননীয় বুদ্ধদেব বাবু ব্যক্তিগত কথাবার্তার সময় আমাদের বলেছিলেন, "এই প্রস্তাবটির স্পিরিট বা সারমর্ম অত্যন্ত ভাল"। সে জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি প্রস্তাব উত্থাপনের প্রয়োজনীয়তা উপলব্ধি করেছেন। আজকে আরও ব্যাপক ভাবে তাঁদের কাছে প্রত্যাশা বেশি করে আছে। পশ্চিমবাংলার সংস্কৃতি মনস্ক মানুষ বামফ্রন্ট সরকারের সুস্থ সংস্কৃতি গড়ে তোলার যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির প্রতি আশাবাদী। সুতরাং এই সুস্থ সংস্কৃতি গড়ে তুলতে গেলে আমাদের প্রাচীন ইতিহাস, সাহিত্য, নন্দনতথ্য, ললিতকলা প্রভৃতি যা কিছু আছে সেগুলিকে বাদ দিয়ে কিছু হবে না। সেক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রচেষ্টা আছে। আমি আশা করব, সেই প্রচেষ্টাকে বাস্তবায়িত করার জন্য আগামীদিনে বামফ্রন্ট সরকার উদ্যোগ গ্রহণ করবেন এবং কেন্দ্রের আর্কিওলজিক্যাল ডিপার্টমেন্ট যেগুলি করতে প্রতিশ্রুতিবদ্ধ সেগুলি যাতে যথাযথ সময়ে সম্পন্ন হয় তার জন্য দৃষ্টি দিতে অনুরোধ করবেন। আমি এই প্রসঙ্গে বলতে পারি, মীরমদনের মাজার খুব ভাল জায়গা। এখানে গেলে

আপনারও খুব ভাল লাগবে। প্রকৃতি সেখানে অবারিত, হৃদয় সেখানে উদ্বেল হয়ে ওঠে। সেখানকার পারিপার্শিক অবস্থাটা সুন্দর ভাবে গড়ে তোলা যায়। কেন্দ্রের আর্কিওলজিক্যাল ডিপার্টমেন্ট যেসব জিনিস করতে প্রতিশ্রুতিবদ্ধ তাদের সঙ্গে যোগাযোগ করে এইসব স্থানগুলি মনোরম করা যায়। হাজারদুয়ারীতে যে বিরাট অস্ত্রাগার রয়েছে তা বহু মূল্যবান, মহীশূরের টিপু সুলতানের অস্ত্রাগারের মতন। সুতরাং আর একটু দৃষ্টিভঙ্গি থাকলে, আর একটু কল্পনা থাকলে, আর একটু মননশীলতা থাকলে অনেক কিছু করা যায়। সিরাজদ্দৌলার যে কাহিনী আছে সেখানে লাইট অ্যান্ড সাউন্ড যুক্ত করে একটা সুন্দর পরিবেশ সৃষ্টি করা যায়। ইমামবাড়ার সংলগ্ন যে বসার জায়গা আছে সেখানে বাগিচা করতে পারলে পর্যটকরা খুশি হবেন এবং সেটা একটা গর্বের জায়গা হয়ে উঠতে পারে। সুতরাং সেই সম্পর্কে দৃষ্টি দেবেন। মাননীয় সদস্য হাসানুজ্জামান সাহেব কাটরার মসজিদ সম্পর্কে বলে গেলেন। মুর্শিদাবাদে উনি ঘন ঘন যান। কাটরার মসজিদে নামাজ পড়ার অনুমতি দেওয়া হয়েছে কিনা এই বলে তাঁর মূল বক্তব্য রাখলেন। মুর্শিদাবাদের গ্রামে একটা চলতি কথা আছে, কান্না যদি সঠিক না হয়, যদি কপট হয় তাহলে সেখানকার মানুষ চলতি কথায় বলে, "কোথায় নানীর কবর, কোথায় বসে কাঁদছে"। সুতরাং উনি বিষয়বস্তুর মধ্যে না গিয়ে অন্য প্রসঙ্গে চলে গেলেন। তবে তাঁকে ধন্যবাদ জানাই তিনি সমর্থন করেছেন বলে। আজকে আমার এই প্রস্তাব সকলে সমর্থন করেছেন বলে আমি সকলকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ বিশ্বাস, আপনি শ্রীমতী মিনতি ঘোষের সংশোধনী গ্রহণ করছেন কি?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** হ্যাঁ, গ্রহণ করছি।

The amendment of Shrimati Minati Ghosh was then put and agreed to.

The Motion of Shri Jayanta Kumar Biswas, as amended,

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,—

পশ্চিমবঙ্গে বহু ঐতিহাসিক স্মৃতি বিজড়িত স্থান, স্থাপত্য, শিল্প, সংস্কৃতি, মণীষীদের বসতবাড়ী বিলুপ্ত হতে চলেছে;

বিষ্ণুপুরের অনেক মন্দির, মন্দিরগাত্রের টেরাকোটা স্থাপত্য, জিয়াগঞ্জের নিকটবর্তী বরানগরের রাণী ভবানীর মন্দির ধ্বংসোন্মুখ। মুর্শিদাবাদের সিরাজ-সমাধি, মতিঝিল, পলাশীর যুদ্ধক্ষেত্রের

বহু স্মারকস্মৃতি, মীরমদনের মজার, কাটরার মসজিদ, জাফরগঞ্জের কবরস্থান, মালদহের সুবিশাল আদিনা মসজিদের ভগ্নদশা। লালবাগের হাজারদুয়ারীর কেন্দ্রীয় পুরাতত্ব বিভাগ কর্তৃক অধিগ্রহণের পরও কোনও উন্নতি হয় নি। হাজারদুয়ারীর বহু মূল্যবান তৈলচিত্র সংরক্ষণের অভাবে বিবর্ণ, নারীশিক্ষার সুপ্রাচীন প্রতিষ্ঠান উইলিয়াম কেরী প্রতিষ্ঠিত এন্টালির ব্যাপটিস্ট গার্লস স্কুলটি বর্তমানে ভগ্নদশাপ্রাপ্ত পশ্চিম দিনাজপুর জেলায় গঙ্গারামপুরে ঐতিহাসিক পুরাকীর্তির নিদর্শন বানগড় কেন্দ্রীয় সরকার অধিগ্রহন করেছেন। কিন্তু তা রক্ষনাবেক্ষনের অভাবে ভগ্নপ্রায়;

সুপ্রাচীন খাগড়ার গজ-দন্ত শিল্প, কৃষ্ণনগরের মৃৎশিল্প মৃতপ্রায়;

বাংলার নবজাগরণের পথিকৃৎ রাজা রামমোহন রায়, বঙ্কিমচন্দ্র, শরৎচন্দ্র, রামতনু লাহিড়ী এবং বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়দের বসতবাড়ী জীর্ণ হয়ে বিলুপ্ত হতে চলেছে। নেতাজীর বাসভবন অধিগ্রহণ করে জাতীয় স্মৃতিসৌধ গড়ে তোলার দাবিও উপেক্ষিত। বিদ্রোহী কবি নজরুল ইসলামের নামেও কোন জাতীয় স্মৃতিসৌধ গড়ে তোলা হয় নি;

এ ভিন্ন গ্রাম বাংলায় ছড়িয়ে ছিটিয়ে থাকা বহু প্রাচীন কীর্তিও রক্ষণাবেক্ষণের অভাবে বিস্মৃতির অন্তরালে চলে যাচ্ছে। লোকসংস্কৃতির ধারাগুলোও শীর্ণ, অবক্ষয়ের পথে;

এই সভা আরও লক্ষ্য করছে যে, রাজ্য সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতায় প্রাচীন বঙ্গের গৌরবরক্ষায় কিছু কর্মসূচি গ্রহণ করেছেন, কিন্তু এ রাজ্যের কৃষ্টি, সংস্কৃতি ও ঐতিহ্য রক্ষায় কেন্দ্রীয় পুরাতত্ত্ব বিভাগ নির্লিপ্ত ও উদাসীন।

সেইহেতু এই সভা প্রস্তাব গ্রহণ করছে যে, কেন্দ্রীয় পুরাতত্ব বিভাগ ও ভারত সরকারকে এই রাজ্যের প্রাচীন গৌরবকীর্তি রক্ষায় পরিপূর্ণ দায়িত্ব গ্রহণ করতে হবে এবং রাজ্য তালিকাভুক্ত বিষয়গুলিতে রাজ্য সরকারকেও যথাযথ কর্মসূচি গ্রহণ করতে হবে।

was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 5.09 P.M. till 3 P.M. on Monday, the 13th March, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 13th March, 1989 at 3.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 7 Ministers, and 104 Members.

**Presentation of the Annual Financial Statement of the Government of West Bengal for the year 1989-90.**

[3-00—3-10 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,** আপনার অনুমতি নিয়ে আমি ১৯৮৯-৯০ আর্থিক বছরের বাজেট বরাদ্দ উপস্থাপন করছি।

আলোচনার প্রথম অংশে আমি রাজ্য অর্থনীতির প্রধান ক্ষেত্রগুলিতে যে কাজকর্ম হয়েছে এবং সেই ক্ষেত্রগুলিতে রাজ্য সরকারের যে নীতি অনুসৃত হয়েছে তার সংক্ষিপ্ত বর্ণনা দেব। এই কাজকর্ম এবং নীতির বিস্তারিত আলোচনা করা হয়েছে "আর্থিক সমীক্ষা, ১৯৮৮-৮৯"তে। বাজেটের অন্যান্য কাগজপত্রের সঙ্গে এই "আর্থিক সমীক্ষা" ও মাননীয় সদস্যদের সামনে উপস্থাপিত করা হয়েছে। রাজ্যের বিভিন্ন ক্ষেত্রগুলিতে এই যে কাজকর্ম তার সঙ্গে রাজ্য বাজেটের অর্থবরাদ্দের যোগ আছে। এই অর্থ সংগ্রহ করার ক্ষেত্রে রাজ্য সরকারকে যে বিশেষ কতগুলি সমস্যার সম্মুখীন হতে হয়েছে, এবং সেই সমস্যার মুখোমুখি দাঁড়িয়ে যে বিশেষ উদ্যোগ রাজ্যস্তরে গ্রহণ করতে হয়েছে, তার উল্লেখ থাকবে দ্বিতীয় অংশের আলোচনায়। এই আলোচনার পরিপ্রেক্ষিতেই তৃতীয় অংশে ১৯৮৯-৯০ সালের বার্ষিক পরিকল্পনা রচনার কথা থাকবে। এই অংশের আলোচনাতেই রাজ্য সরকারের কতগুলি গুরুত্বপূর্ণ ঘোষণা থাকবে। ১৯৮৯-৯০ সালের বার্ষিক পরিকল্পনায় যা অন্তর্ভুক্ত করা হয়েছে রাজ্যের সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও কতগুলি নতুন প্রকল্পের প্রস্তাব রাখব চতুর্থ অংশের আলোচনায়। তারপর, পঞ্চম অংশে থাকবে ১৯৮৯-৯০ সালের মোট বাজেটের জন্য অর্থসংগ্রহের আলোচনা এবং তারই অংশ হিসেবে কিছু অতিরিক্ত অর্থসংগ্রহের প্রস্তাব। এই সমস্ত জমা ও খরচের হিসেব বার্ষিক আর্থিক বিবরণী (১৯৮৮-৮৯)তে একত্রিত করে উপস্থাপিত করা হবে।

১.১। এই আর্থিক বছরে আগস্ট-সেপ্টেম্বর মাসে এক বিধ্বংসী বন্যার কবলে পড়ে এ-রাজ্যের ৭টি জেলা এবং বিশেষভাবে উত্তরবঙ্গের জেলাগুলি ক্ষতিগ্রস্ত হন ৩৪.২৯ লক্ষ

মানুষ, প্রাণহানি হয় ৫৩ জনের এবং ক্ষতি হয় প্রায় ৩.৩৩ লক্ষ হেক্টর চাষজমির। ত্রাণ ও পুনর্গঠনের জন্য রাজ্য সরকার কেন্দ্রের কাছে প্রেরিত স্মারকলিপিতে দাবি করেন যে, প্রয়োজনীয় ব্যয়ের সীমা যেন ধার্য করা হয় অন্তত ১০৮.৫৩ কোটি টাকায়। কিন্তু কেন্দ্রীয় সরকার এই খরচের সীমারেখা কমিয়ে করেন মাত্র ২৩.৫৫ কোটি টাকা, যা প্রতি বছরে সাধারণভাবে "প্রান্তিক অর্থ" হিসেবে যে ২৩.৭৫ কোটি টাকার বরাদ্দ থাকে (যার অর্ধেক দেয় কেন্দ্রের এবং অর্ধেক রাজ্যের) তার চেয়ে কম, এবং যা প্রায় এক নজিরবিহীন ঘটনা অথচ ইতিমধ্যেই রাজ্য সরকারকে এই বন্যায় ত্রাণ এবং পুনর্গঠনের জন্য খরচ করতে হয়েছে ২৫.২৯ কোটি টাকা। ফলে, কেন্দ্রীয় সরকার ব্যয়ের সীমা কমিয়ে যে ২৩.৫৫ কোটি টাকা বেঁধে দিয়েছেন, তার অতিরিক্ত সমস্ত প্রয়োজনীয় অর্থেরই ব্যয়ভার রাজ্য সরকারকে বহন করতে হয়েছে। এই বন্যার পরে, ২৯শে নভেম্বর ঘন্টার প্রায় ২০০—২৫০ কিলোমিটার বেগে একটি ঘূর্ণিঝড় আঘাত করে দক্ষিণবঙ্গের ৬টি জেলাকে এবং মূলত উত্তর ও দক্ষিণ চব্বিশপরগনাকে। প্রায় ২৮.২৯ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হন, ৫৩২ জনের প্রাণহানি হয় এবং ১.৯৪ লক্ষ হেক্টর চাষজমির ক্ষতি হয়। এই ঘূর্ণিঝড়ের জন্য ত্রাণ ও পুনর্গঠনের প্রয়োজন রাজ্য সরকার কেন্দ্রের কাছে প্রেরিত স্মারকলিপিতে দাবি করেন যাতে খরচের সীমা অন্তত ৫২.৯২ কোটি টাকা ধার্য করা হয়। কেন্দ্রীয় সরকার আবার এই সীমা কমিয়ে ১৩.৫৪ কোটি টাকাতে স্থির করেছেন। রাজ্য সরকার ইতিমধ্যেই প্রয়োজনীয় খরচের জন্য ১৪.৭৫ কোটি টাকা বরাদ্দ করেছেন, কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ বাবদ এখনও পর্যন্ত কোনও অর্থ পাওয়া যায়নি।

১.২। এই আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়েও রাজ্য সরকার বিশেষ প্রচেষ্টা করেছেন ত্রাণ ও পুনর্গঠনের সমস্ত কাজগুলিকে জেলা ও ব্লক স্তরে সমন্বয় করে সম্পন্ন করার জন্য। প্রচেষ্টা নেওয়া হয়েছে যাতে পঞ্চায়েত ও পুরসভাগুলির মাধ্যমে স্থানীয় জনসাধারণ এই কাজগুলির সঙ্গে সরাসরি যুক্ত হতে পারেন। পুনর্গঠনের ক্ষেত্রে বিশেষভাবে দৃষ্টি দেওয়া হয়েছে যাতে কৃষি উৎপাদনের মিনিকিট, সার এবং অন্যান্য উপকরণ খেটে-খাওয়া কৃষকের হাতে ঠিক সময় পৌঁছায়। ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্ত এলাকাতে পঞ্চায়েতের মাধ্যমে বিনামূল্যে প্রায় ১০০টি পাওয়ার-টিলার কৃষকদের ব্যবহারের জন্য দেওয়া হয়েছে। এই সমস্ত কর্মপ্রয়াসের মাধ্যমে প্রাকৃতিক বিপর্যয়ের প্রতিকূলতাকে অতিক্রম করার চেষ্টা হয়েছে। এখন দেখা যাচ্ছে যে, ১৯৮৮-৮৯ সালে এ রাজ্যে আমন ও আউস ধানের ক্ষেত্রে মোট উৎপাদন এবং হেক্টর পিছু উৎপাদনশীলতায় এক সর্বকালীন রেকর্ড সৃষ্টি হয়েছে। অনুমিত হচ্ছে যে, ১৯৮৮-৮৯ সালে সমগ্র খাদ্যশস্যের মোট উৎপাদন আগের বছরের রেকর্ড উৎপাদন ১০৩ লক্ষ টনকেও অতিক্রম করে প্রায় ১০৯ লক্ষ টনকে স্পর্শ করবে, যা হবে এক সর্বকালীন রেকর্ড।

১.৩। রাজ্যের কৃষি উৎপাদনের এই উন্নতি কিন্তু কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। গত কয়েক বছর ধরেই খাদ্যশস্যের উৎপাদনে ঐক ঊর্ধ্বমুখি ধারা লক্ষ্য করা যাচ্ছে। খাদ্যশস্যের যে উৎপাদন ১৯৮৫-৮৬ সালে ছিল ৯১.৭২ লক্ষ টন, তা ১৯৮৬-৮৭ সালে বৃদ্ধি পেয়ে হয় ৯৬.২৬ লক্ষ টন এবং ১৯৮৭-৮৮তে ১০৩.০৫ লক্ষ টন, এবং এখন ১৯৮৮-৮৯ সালে

অনুমিত উৎপাদন হতে পারে প্রায় ১০৯ লক্ষ টন। আমাদের বিশ্লেষণ এই উৎপাদন বৃদ্ধির মূল ভিত্তিতে আছে ভূমিসংস্কার, যার ফলে এ রাজ্যে খেটে-খাওয়া কৃষক আগের চেয়ে তার শ্রম ব্যবহার করার অনেক বেশি উপযুক্ত পরিবেশ পেয়েছেন। জাতীয় নমুনা সমীক্ষার সর্বশেষ তথ্য অনুযায়ী যেখানে সারাদেশে মোট কৃষিজমির মাত্র ২৯ শতাংশের মালিকানা আছে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে, সেখানে ঐ একই জাতীয় নমুনা সমীক্ষার তথ্য অনুযায়ী, ভূমিসংস্কারের ফলে, পশ্চিমবঙ্গে এখন মোট কৃষিজমির প্রায় ৬০ শতাংশের মালিকানা এসে গেছে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে। এর সঙ্গে নথিভুক্ত বর্গাদারদের (যার সংখ্যা ১৯৮৮ সালের শেষে ১৩.৯৪ লক্ষ) আওতায় যে জমি আছে তা যদি যোগ করা হয় তাহলে মোট কৃষিজমির যে অংশের কৃষিকর্মের ওপর খেটে-খাওয়া দরিদ্র কৃষকের অধিকার আছে তা ৭০ শতাংশকেও ছাড়িয়ে যাবে। এখানে উল্লেখ করা প্রয়োজন যে, এরাজ্যে ১৯৮৮ সাল পর্যন্ত সরকার ন্যস্ত জমির বন্টন থেকে উপকৃত হয়েছে ১৮.০১ লক্ষ পরিবার। এই উপকৃতদের মধ্যে তফসিলি জাতির অন্তর্ভুক্ত হলেন প্রায় ৫৬ শতাংশ, যা রাজ্যের মোট জনসংখ্যায় তাঁদের যে অংশ (২৭.৬ শতাংশ) তার দ্বিগুণের থেকেও কিছুটা বেশি। এছাড়া, যে ১৩.৯৪ লক্ষ বর্গাদার নথিভুক্ত হয়েছেন তার মধ্যেও প্রায় ৪২ শতাংশ হলেন তফসিলি জাতি ও উপজাতির অন্তর্ভুক্ত। যেহেতু স্বীকৃত তথ্য অনুযায়ী একর প্রতি কৃষি উৎপাদনের সবচেয়ে বেশি রেকর্ড পাওয়া যায় খেটে-খাওয়া দরিদ্র কৃষকের জমি থেকেই, তাই ভূমিসংস্কারের এসমস্ত পদক্ষেপ রাজ্যের কৃষি উৎপাদন বৃদ্ধির মূল ভিত্তি স্থাপন করেছে, যা আগেই উল্লেখ করা হয়েছে। এখানে নির্দিষ্টভাবে বলা প্রয়োজন যে, ভূমিসংস্কারের এই প্রতিটি পদক্ষেপে পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষকে যুক্ত করার উদ্যোগে নেওয়া হয়েছে। উল্লেখ করা প্রাসঙ্গিক যে, রাজ্য সরকার সম্প্রতি সিদ্ধান্ত নিয়েছেন জীবন বিমা নিগমের ভূমিহীন মজুরের জন্য যে প্রকল্প আছে তাকে আরও সম্প্রসারিত করে গ্রহণ করবেন যাতে এর আওতায় নথিভুক্ত বর্গাদার, প্রান্তিক ও ক্ষুদ্র কৃষকও আসতে পারেন। এই সম্প্রসারণের জন্য প্রিমিয়াম বাবদ যে অধিক ব্যয়ভার হবে, তা রাজ্য সরকারই গ্রহণ করবেন।

[3-10—3-20 P.M.]

১.৪। ভূমিসংস্কারকে আরও কার্যকর করার জন্য, ভূমিসংস্কারের সঙ্গে সঙ্গেই সাধারণ খেটে-খাওয়া কৃষককে জমি ছাড়া অন্যান্য উপকরণ, যেমন সেচ, সার ও উন্নত বীজের সরবরাহের ক্ষেত্রে সহায়তা করা প্রয়োজন। এখানে উল্লেখ করা দরকার যে, রাজ্যে মোট নতুন সেচক্ষমতার সংযোজন ১৯৮৭-৮৮ সালে প্রায় ৭৬ হাজার হেক্টর থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে ১ লক্ষ হেক্টরকে অতিক্রম করে যাবে। এই সেচক্ষমতা সৃষ্টির ক্ষেত্রে বিশেষ করে ক্ষুদ্রসেচের ক্ষেত্রে পঞ্চায়েতের মাধ্যমে স্থানীয় সাধারণ মানুষকে যুক্ত করে নজর রাখা হয়েছে যাতে এর ফলে সেচের সুফল দরিদ্র কৃষকেরা পেতে পারেন। সারের ব্যবহার ১৯৮৭-৮৮ সালে ৫.৬১ লক্ষ টন থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে ৬.৭১ লক্ষ টনে পৌছবে বলে অনুমিত হচ্ছে। এছাড়া পঞ্চায়েতকে যুক্ত করে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের মধ্যে যে মিনিকিট

(যার মধ্যে অন্যান্য উপকরণের সঙ্গে থাকে উন্নত বীজ) বিতরণ করা হয়, তার মধ্যে, উদাহরণস্বরূপ, ধানের মিনিকিট ১৯৮৭-৮৮ সালে ৬.৮৮ লক্ষ থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে প্রায় ১২.৫৩ লক্ষে পৌছাতে পারে। এই বৃদ্ধির সঙ্গে বন্যা ও ঘূর্ণিঝড়ের পর যে অতিরিক্ত মিনিকিট বিতরণ করা হয়েছিল তার যোগ আছে।

১.৫। ভূমিসংস্কার, তার সঙ্গে সেচ ও উৎপাদনের অন্যান্য উপকরণের সমন্বয় সাধনের প্রচেষ্টা এবং পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষকে এই প্রতিটি প্রচেষ্টার সঙ্গে যুক্ত করা—এইগুলিই রাজ্যের ইদানীং কৃষি-উৎপাদনের উর্ধ্বগতির মূল কারণ হিসেবে চিহ্নিত করা যায়। আগেই বলা হয়েছে যে, মোট খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে এ রাজ্যে বর্তমান আর্থিক বছরে ১০৯ লক্ষ টন উৎপাদনের এক সর্বকালীন রেকর্ড হতে পারে। এর সঙ্গে এও বলা দরকার যে, শুধু মোট উৎপাদন নয়, হেক্টর প্রতি উৎপাদনশীলতার ক্ষেত্রেও রাজ্যস্তরে ইদানীং উর্ধ্বগতি দেখা যাচ্ছে। উদাহরণ হিসেবে বলা যায়, ধানের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে হেক্টর প্রতি উৎপাদন ১৯৮৬-৮৭ সালে ১৫৭৪ কিগ্রা/হেক্টর থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৭-৮৮ সালে ১৬৯৩ কিগ্রা/হেক্টর হয়েছে, যা সেই বছরের সর্বভারতীয় গড় উৎপাদনশীলতার (১৪৩৭ কিগ্রা/হেক্টর) চেয়ে বেশি। একইভাবে মোট খাদ্যশস্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে হেক্টরপ্রতি উৎপাদন ১৯৮৬-৮৭ সালে ১৫৩০ কিগ্রা/হেক্টর থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৭-৮৮ সালে ১৬৩৪ কিগ্রা/হেক্টর হয়েছে, যা আবার ঐ বছরের সর্বভারতীয় গড় উৎপাদশীলতার (১১৬৬ কিগ্রা/হেক্টর) থেকে যথেষ্ট বেশি। এখানে উল্লেখ করা প্রয়োজন যে, পশুপালন ও মৎস্যচাষের ক্ষেত্রে রাজ্যে সামগ্রিক উৎপাদন বৃদ্ধি পেয়েছে। এছাড়া বনসৃজনের ক্ষেত্রেও নতুন পদক্ষেপ নেওয়া সম্ভব হয়েছে। এই সমস্ত ক্ষেত্রের কাজকর্মের বিবরণ "আর্থিক সমীক্ষা, ১৯৮৮-৮৯"-তে দেওয়া হয়েছে।

১.৬। যেহেতু কৃষি ও কৃষিসংক্রান্ত ক্ষেত্রে এই উৎপাদন বৃদ্ধির মুলে আছে ভূমিসংস্কার, তাই শুধু মোট উৎপাদন বৃদ্ধি নয়, এই উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে সাধারণ মানুষের আর্থিক অবস্থারও কিছুটা উন্নতি হয়েছে। তার প্রতিফলন পড়েছে ভূমিহীন কৃষকের মজুরি বৃদ্ধিতে। ১৯৭৬-৭৭ সালে যেখানে নগদ ও জিনিসপত্র মিলিয়ে এই দৈনিক গড় মজুরির হার ছিল ৫.৬০ টাকা, এখন তা বৃদ্ধি পেয়ে ১৬.০০ টাকাকে অতিক্রম করেছে, এবং বিশেষ ধরনের কৃষিকর্মের ক্ষেত্রে কোনও কোনও জেলায় ২৫.০০ টাকাকেও অতিক্রম করেছে। তাছাড়া এ রাজ্যে পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প (এন আর ই পি), ভূমিহীন কৃষকের কর্মসংস্থান নিশ্চয়তা প্রকল্প (আর এল ই জি পি) এবং সুসংহত গ্রামীণ উন্নয়ন প্রকল্পের (আই আর ডি পি) মাধ্যমে গ্রামের দরিদ্র মানুষ উপকৃত হয়েছেন। ১৯৮৭-৮৮ সালে এন আর ই পি এবং আর এল ই জি পি প্রকল্পের মাধ্যমে যথাক্রমে ১৬১.৬০ লক্ষ এবং ১৬৪.১৫ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে, যা এই প্রকল্প দুটির ঐ বছরে লক্ষ্যমাত্রার যথাক্রমে ১০৪.৯৪ এবং ১১৩.৩৪ শতাংশ। বর্তমান আর্থিক বছর, ১৯৮৮-৮৯ সালে আশা করা হচ্ছে যে এই দুই প্রকল্পের ক্ষেত্রেই শ্রমদিবস সৃষ্টির লক্ষ্যমাত্রার ১০০ শতাংশই পূর্ণ হবে। ১৯৮৭-৮৮ সালে আই আর ডি পি প্রকল্পের মাধ্যমে ভরতুকি ও ব্যাঙ্ক ঋণ বাবদ

সহায়তায় উপকৃত হয়েছে ২,৮৮,২৭৭ সংখ্যক দরিদ্র পরিবার, যা ঐ বছরের লক্ষ্যমাত্রার ১২০.২৮ শতাংশ। বর্তমান আর্থিক বছরে ৩১শে ডিসেম্বর পর্যন্ত আই আর ডি পি প্রকল্প রূপায়ণে উপকৃত হয়েছেন প্রায় ১.৮৫ লক্ষ পরিবার, যা বর্তমান সমগ্র আর্থিক বছরের লক্ষ্যমাত্রার ৭৬.০৩ শতাংশ। তুলনীয় যে, ঐ একই সময়ে সর্বভারতীয় ক্ষেত্রে লক্ষ্যমাত্রা পূরণের গড় ছিল ৭০.৮৭ শতাংশ। আরও লক্ষণীয় যে, পশ্চিমবঙ্গে এই আর্থিক বছরের ৩১শে ডিসেম্বর পর্যন্ত আই আর ডি পি প্রকল্প থেকে উপকৃতদের মধ্যে ৩৩.২৭ শতাংশ হলেন মহিলা, যা ঐ সময়ের সর্বভারতীয় গড় অবস্থার (যেখানে উপকৃতদের মধ্যে ২২.৬৪ শতাংশ মহিলা) চাইতে অনেক উঁচুতে।

১.৭। কৃষি উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলে দরিদ্র মানুষেরও আর্থিক উন্নতি হওয়ায়, ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে, বিশেষ করে যে শিল্পগুলি কৃষির সঙ্গে যুক্ত এবং সাধারণ মানুষের জন্য ভোগ্যপণ্য প্রস্তুত করে (যথা তাঁতশিল্প)। ১৯৭৬-৭৭ সালে, যেখানে রাজ্যে মোট নথিভুক্ত ছোট শিল্পের সংখ্যা ছিল ১ লক্ষেরও কম, এখন তা বৃদ্ধি হয়ে হয়েছে প্রায় ২ লক্ষ ৮০ হাজার। বর্তমান বছরে অনুমিত হচ্ছে যে আরও অন্তত ১৫,৫০০ নতুন ছোট শিল্প প্রতিষ্ঠিত হবে। এ ছাড়া তাঁতশিল্পে উৎপাদন যা ১৯৭৬-৭৭ সালে ছিল ২০ কোটি মিটার, ১৯৮৮-৮৯ সালে তা বৃদ্ধি পেয়ে প্রায় ৪০কোটি মিটার স্পর্শ করবে। এছাড়া চর্মশিল্পের ক্ষেত্রেও অগ্রগতি হচ্ছে। ১৯৮৬-৮৭ সালে ছোট চর্মশিল্পের যে সংখ্যা ছিল ১৪,৫২০, ১৯৮৭-৮৮ সালে তা বৃদ্ধি পেয়ে হয়েছে ১৫,২৪৬ এবং বর্তমান আর্থিক বছরে তা বৃদ্ধি পেয়ে প্রায় ১৬,০০০-এ দাঁড়াতে পারে।

১.৮। রাজ্যে বৃহৎ ও মাঝারি শিল্পে উৎপাদনের মোট সূচক ১৯৮৬ সালে ১২৬.২ থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৭ সালে ১৩২.০তে পৌঁছাবে এবং ১৯৮৮ সালে এই সূচক ১৩৬.০-তে বৃদ্ধি পাবে অনুমিত হচ্ছে। বৃহৎ ও মাঝারি শিল্পের ক্ষেত্রে এই উৎপাদন বৃদ্ধি সম্ভব হয়েছে কেন্দ্রীয় সরকারের দিক থেকে সহযোগিতার অভাব থাকা সত্ত্বেও। এই অসহযোগিতার প্রকাশ ঘটেছে বিভিন্ন ক্ষেত্রে। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির ঋণ ও আমানতের অনুপাতের বর্তমান সর্বভারতীয় গড় যেখানে ৬০.৫ শতাংশ এবং তুলনীয় বেশ কিছু শিল্পপ্রধান রাজ্যের ক্ষেত্রে যেখানে এই অনুপাত ৯০ শতাংশেরও বেশি সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে দুর্ভাগ্যবশত এই অনুপাত ৫০ শতাংশেরও নিচে। এ ছাড়া কেন্দ্রীয় সরকারের নিজস্ব বিনিয়োগের ক্ষেত্রে যেখানে তুলনীয় রাজ্য মহারাষ্ট্রের ভাগ ১৯৭০ সালে ৩.১ শতাংশ থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৬ সালে ১৬.০ শতাংশে দাঁড়িয়েছে, সেখানে পশ্চিমবঙ্গের ভাগ ১৯৭০ সালে ১১.৭ শতাংশ থেকে কমে ১৯৮৬ সালে হয়েছে মাত্র ৬.৬ শতাংশ। নির্দিষ্টভাবে, সল্টলেক ইলেকট্রনিক্স কমপ্লেক্স কেন্দ্রীয় সরকারের বিনিয়োগ করতে অস্বীকার করার কথা এ রাজ্যের মানুষ সহজে ভুলতে পারবেন না। আরও নির্দিষ্টভাবে, হলদিয়া পেট্রো-কেমিক্যালস কমপ্লেক্সের ক্ষেত্রে প্রকল্পটি লাভজনক (প্রতিদানের হার ১৮ শতাংশ) জানা সত্ত্বে এবং প্রকল্পটির জন্য প্রয়োজনীয় ঋণ বাবদ অর্থ পশ্চিমবঙ্গে অবস্থিত ব্যাঙ্ক এবং অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানগুলিতে থাকা সত্ত্বেও

কেন্দ্রীয় সরকার প্রকল্পটির বিষয়ে দীর্ঘকাল ধরে প্রয়োজনীয় অনুমোদন দিতে দেরি করছেন। কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে যতদিন দেরি করছেন, ততদিন আমরা দিনপ্রতি অন্তত এক কোটি টাকা হারাচ্ছি, যা প্রকল্পটি চালু হলে বিক্রয় বাবদ প্রতিদিন পাওয়া যেত। সবচেয়ে গুরুত্বপূর্ণ যে, এই দেরির ফলে অন্তত দেড় লক্ষ মানুষের কর্মসংস্থানের সুযোগও প্রতিদিন পিছিয়ে যাচ্ছে।

১.৯। এই সমস্ত প্রতিকূলতা সত্ত্বেও বৃহৎ ও মাঝারি শিল্পের ক্ষেত্রে যে ইদানীং উৎপাদন বৃদ্ধি সম্ভব হয়েছে এবং শিল্পে বিনিয়োগের পরিবেশ উন্নত হয়েছে, তার মূল কারণ, এ রাজ্যের সংগঠিত শ্রমিক শ্রেণীর সামাজিক দায়িত্ববোধ, বন্ধ ও রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের ক্ষেত্রে রাজ্য সরকারের প্রয়াস এবং পরিকাঠামো, বিশেষ করে বিদ্যুতের ক্ষেত্রে বলিষ্ঠ পদক্ষেপ।

[3-20—3-30 P.M.]

১.১০। যদিও বন্ধ ও রুগ্ন কলকারখানা পুনরুজ্জীবনের মূল দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, তবুও এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের উদাসীনতার পরিপ্রেক্ষিতে, রাজ্য সরকার সীমিত ক্ষমতা নিয়ে এ ক্ষেত্রে বিশেষ উদ্যোগ নিয়েছেন। এই উদ্দেশ্যে ১৩টি রুগ্ন শিল্পসংস্থাকে অধিগ্রহণ করা হয়েছে এবং তার মধ্যে ১০টি ক্ষেত্রে রাজ্য সরকার জাতীয়করণ করার ব্যবস্থা নিয়েছেন। রুগ্ন শিল্পগুলিকে সাহায্য করার জন্য ইদানীংকালে রাজ্য সরকার প্রতি বছর সরাসরি প্রায় ২০ কোটি টাকা ব্যয় করছেন এবং তা ছাড়াও আর্থিক প্রতিষ্ঠান ও ব্যাঙ্কগুলির কাছে প্রয়োজনীয় গ্যারান্টি মঞ্জুর করছেন। এই সমস্ত প্রচেষ্টার মাধ্যমে, এখন মোট প্রায় ৫২টি রুগ্ন শিল্প প্রতিষ্ঠানকে সাহায্য করা সম্ভব হয়েছে, এবং ফলে প্রায় ৫২,০০০ শ্রমিকের স্বার্থ রক্ষা করা গেছে। বন্ধ ও রুগ্ন শিল্প পুনরুজ্জীবনের ক্ষেত্রে ইদানীং এক নতুন উদ্যোগ লক্ষ্য করা যাচ্ছে। কোন কোন বন্ধ বা রুগ্ন শিল্পসংস্থার ক্ষেত্রে সংগঠিত শ্রমিকরা নিজেরা সমবায়ের ভিত্তিতে স্বার্থত্যাগ করে এই কারখানাগুলি খোলার জন্য এগিয়ে আসছেন। এইসব ক্ষেত্রে রাজ্য সরকার তাঁর সীমিত ক্ষমতার মধ্যেই শ্রমিকদের পাশে সরাসরি দাঁড়ানোর সিদ্ধান্ত নিয়েছেন। এই ব্যাপারে রাজ্য সরকারের নতুন নীতির কথা চতুর্থ অংশের আলোচনায় ঘোষণা করা হবে।

১.১১। শিল্প পরিকাঠামোর ক্ষেত্রে বিভিন্ন জেলার নতুন শিল্প-কেন্দ্র স্থাপনের উদ্যোগের সঙ্গে সঙ্গে বিশেষ জোর দেওয়া হয়েছে বিদ্যুতের উৎপাদনের উপর। এখানে বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের প্রসঙ্গ এসে পড়ছে। ১৯৮৫ সালেই এই বিদ্যুৎ প্রকল্পটি রাজ্য সরকারের প্রকল্প হিসেবে কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থার কারিগরি অনুমোদন পাওয়া সত্ত্বেও এবং প্রকল্পটির জন্য বিদেশি ঋণ পাওয়ার সমস্ত সুযোগ থাকা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার এই ঋণ রাজ্য সরকারকে দিতে অস্বীকার করেন। এই অসহযোগিতার মুখোমুখি দাঁড়িয়ে রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে, এই প্রকল্পের সমগ্র ব্যয়ভার রাজ্য সরকার নিজেই বহন করবেন সাধারণ মানুষের সমর্থনের ভিত্তিতে দাঁড়িয়ে। কর-সংগ্রহ, স্বল্প সঞ্চয় এবং জনসাধারণের দানের ভিত্তিতে এই

প্রকল্পের জন্য প্রয়োজনীয় অতিরিক্ত অর্থ সংগ্রহ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন, ১৯৮৯-৯০ সালে প্রকল্পটির জন্য যে ৯১ কোটি টাকা প্রয়োজন, তার সমস্তটাই আমরা বরাদ্দ করতে সক্ষম হয়েছি। এই প্রকল্পটি নির্দিষ্ট সময়সূচি পাঁচ বছরের মধ্যেই শেষ করতে আমরা সক্ষম হব, এই দৃঢ় সংকল্প আমাদের আছে।

১.১২। উৎপাদন ক্ষেত্রের কাজকর্মের সঙ্গে সঙ্গে সামাজিক সেবামূলক কাজের ক্ষেত্রেও অগ্রগতি হয়েছে। এগুলির মধ্যে আছে শিক্ষা, জনস্বাস্থ্য, গৃহনির্মাণ এবং পরিবহন। এই প্রতিটি ক্ষেত্রের কাজকর্মের বিবরণ "আর্থিক সমীক্ষা, ১৯৮৮-৮৯"-তে আছে। উৎপাদনের ক্ষেত্রগুলিতে এবং অন্যান্য সমস্ত কাজকর্মের গতির ভিত্তিতে এখন অনুমিত হচ্ছে যে, এই আর্থিক বছর ১৯৮৮-৮৯ সালে এ রাজ্যের মোট আয় (স্থির মূল্যমানের ভিত্তিতে) গত বছরের মোট আয়ের যে ৭ শতাংশ বৃদ্ধি হয়েছিল, তার চেয়েও বেশি হারে বৃদ্ধি পাবে।

১.১৩। যেহেতু সেবামূলক ক্ষেত্রগুলির আলোচনা "আর্থিক সমীক্ষা, ১৯৮৮-৮৯"-তে বিস্তারিত করা হয়েছে, তাই এখানে আমি এই ক্ষেত্রগুলির যে সব দিকে বিশেষ জোর দেওয়া হবে সংক্ষেপে তারই উল্লেখ করছি। শিক্ষার ক্ষেত্রে, সর্বস্তরে শিক্ষার সুযোগ আরও উন্মুক্ত ও বৃদ্ধি করার সঙ্গে সঙ্গে মূল জোর দেওয়া হবে শিক্ষার গুণগত মান উন্নয়নের উপর। সাক্ষরতা প্রসারের জন্য আরও জোর পড়বে প্রথা-বহির্ভূত ও বয়স্ক শিক্ষার ক্ষেত্রে, এবং এই জনশিক্ষা প্রসারে নির্বাচিত পঞ্চায়েত ও পুরসভাগুলি বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে। জনস্বাস্থ্যের ক্ষেত্রে প্রতিরোধমূলক চিকিৎসা ব্যবস্থার উপর আরও জোর দেওয়া হবে। সেই সঙ্গে, হাসপাতালগুলি যাতে উন্নতভাবে কাজ করতে পারে তার জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতির সংযোজন ও সুষ্ঠু ব্যবহারের ব্যবস্থা নেওয়া হবে। হাসপাতালগুলির মেরামত ও নির্মাণের কাজ আরও দ্রুত করার জন্য রাজ্য সরকার বিশেষ কারিগরি ব্যবস্থাপনার কথা চিন্তা করছেন। গ্রামাঞ্চলে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও উপকেন্দ্রগুলির মেরামতি ও নির্মাণের কাজে পঞ্চায়েতগুলিকে যুক্ত করা হবে। গৃহনির্মাণের ক্ষেত্রে শহরাঞ্চলে সরকারে ন্যস্ত জমির উপর কম খরচের প্রযুক্তি ব্যবহার করে নিম্ন ও মধ্য আয়ের পরিবারের জন্য গোষ্ঠী আবাসন প্রকল্প চালু থাকবে। গ্রামাঞ্চলে গৃহনির্মাণের ক্ষেত্রে জোর দেওয়া হবে দরিদ্র মানুষদের বাড়ি তৈরি করার প্রয়োজনীয় সরঞ্জাম যোগানের ক্ষেত্রে জোর দেওয়া হবে দরিদ্র মানুষদের বাড়ি তৈরি করার প্রয়োজনীয় সরঞ্জাম যোগানে সহায়তা করার উপর। পরিবহনের ক্ষেত্রে, কলকাতার পরিবহন ব্যবস্থা উন্নতির সঙ্গে সঙ্গে জেলাগুলিতেও সরকারি পরিবহন সম্প্রসারণের উপর বিশেষ গুরুত্ব থাকবে, এবং গুরুত্ব থাকবে জলপথ পরিবহনের অগ্রগতির উপর।

১.১৪। উৎপাদন এবং সামাজিক সেবামূলক ক্ষেত্রগুলিতে পরিকল্পনা রচনা ও রূপায়ণের জন্য, পঞ্চায়েত, পুরসভা ও অন্যান্য জনপ্রতিনিধিদের যুক্ত করে জেলা ও ব্লক পরিকল্পনা কমিটির মাধ্যমে যে বিকেন্দ্রীকৃত পরিকল্পনা এ রাজ্যে গত প্রায় পাঁচ বছর চালু আছে, তাকে আরও জোরদার করা হবে। গ্রামাঞ্চলে এই ব্যাপারে নতুন পদক্ষেপ নেওয়া হবে যাতে এই

পরিকল্পনা-প্রক্রিয়া ব্লক স্তরেরও নিচে একেবারে প্রতিটি গ্রাম পর্যন্ত পৌঁছাতে পারে। শহরাঞ্চলে এই বিকেন্দ্রীকরণ পদ্ধতিতে এক বিশেষ সংযোজন করা হবে। এই সংযোজনে, শহর-উন্নয়নের ক্ষেত্রে শহরাঞ্চলের উপর প্রতিটি দপ্তরের কাজকর্ম পুরসভার ভিত্তিতে সমন্বিত হবে। নাগরিক সুবিধার প্রকল্পগুলি ছাড়াও উৎপাদন ও সেবামূলক ক্ষেত্রের কাজকর্ম এই সমন্বিত পরিকল্পনার অবিচ্ছেদ্য অঙ্গ হবে।

২.১। ১৯৮৮-৮৯ সালে রাজ্যের বিভিন্ন ক্ষেত্রের এই সমস্ত কাজকর্মের জন্য প্রয়োজনীয় অর্থের প্রধান অংশটিই রাজ্য সরকারকে যোগাড় করতে হয়েছে নিজস্ব সম্পদ থেকে, এবং তার সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েই। এই ক্ষমতা সীমিত কারণ কেন্দ্র-রাজ্য সম্পর্কের বর্তমান পরিস্থিতিতে দেশের মোট রাজস্ব আদায়ের দুই-তৃতীয়াংশই কেন্দ্রের আওতাভুক্ত, বাকি এক-তৃতীয়াংশ মাত্র আছে সমস্ত রাজ্যগুলির হাতে, একত্রিত ভাবে। করের ক্ষেত্রে মূল অর্থকরী করগুলি (যথা কর্পোরেশন কর, উৎপাদন শুল্ক ইত্যাদি) কেন্দ্রেরই হাতে। এই অবস্থায় কেন্দ্র থেকে রাজ্যে সম্পদের বিকেন্দ্রীকরণ এতই কম যে পশ্চিমবঙ্গের মতন একটি রাজ্যকে তার প্রয়োজনীয় কাজকর্মের জন্য বাধ্য হয়ে নির্ভর করতে হয় নিজেরই সীমিত সম্পদ সংগ্রহের ক্ষমতার উপর। উদাহরণ হিসেবে বলা যায় যে, বর্তমান ১৯৮৮-৮৯ সালের পরিকল্পনা খাতে মোট ব্যয় যা প্রথমে অনুমিত হয়েছিল ৯৫১ কোটি টাকায় এবং যা পরে সংশোধিত হয়ে দাঁড়ায় ৯৮২.৮১ কোটি টাকায়, তার প্রায় ৬৯ শতাংশই এসেছে রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহ থেকে। বাকি ৩১ শতাংশ পাওয়া গেছে কেন্দ্রের পরিকল্পনা-সাহায্য হিসেবে। সংশোধিত হিসেব অনুসারে কেন্দ্রের এই পরিকল্পনা-সাহায্যের পরিমাণ হয়েছে ৩১১.৬৬ কোটি টাকা। কিন্তু এই তথাকথিত কেন্দ্রীয় সাহায্যের ৭০ শতাংশই হল ঋণ যা রাজ্যকে সুদসমেত ফেরত দিতে হয়। আবার এই সুদের হারও কেন্দ্রীয় সরকার একতরফা ভাবে মাঝে মাঝেই বাড়িয়ে চলেছেন—যে সুদের হার ১৯৮৭-৮৮ সালে ছিল ৯.২৫ পারসেন্ট তা ১৯৮৮-৮৯-তে বাড়িয়ে ৯.৭ পারসেন্ট করা হয়েছে। ফলে রাজ্যে সরকারের দিক থেকে কেন্দ্রীয় ঋণ ফেরত দেওয়ার সামগ্রিক বোঝা ১৯৮৮-৮৯ সালে সংশোধিত হিসেব অনুসারে ৬৪১.৫৩ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে, যা ঐ বছরের কেন্দ্রীয় পরিকল্পনা-সাহায্যের (৩১১.৬৬ কোটি টাকা) চেয়ে অনেক বেশি। এই পরিস্থিতিতে রাজ্য সরকারকে তাই যথেষ্ট নিজস্ব সম্পদ সংগ্রহ করতে হয়েছে, যাতে এই ঋণ ফেরত দিয়েও অন্যান্য ব্যয়ের লক্ষ্যমাত্রা অক্ষুন্ন রাখা সম্ভব হয়।

২.২। এই প্রয়োজন মনে রেখে, রাজ্য সরকার বিশেষ প্রচেষ্টা নিয়ে নিজস্ব করগুলির ক্ষেত্রে ১৯৮৮-৮৯ সালে যে লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছিল, তা অতিক্রম করতে সক্ষম হয়েছেন। মোট বাণিজ্যিক করের (যার মধ্যে বিক্রয় করই প্রধান) সংগ্রহ ১৯৮৭-৮৮ সালে ১০৪১.৩ কোটি টাকা থেকে ২০.৫ শতাংশ হারে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে ১২৫৫ কোটি টাকায় পৌঁছাবে যা এই বছরের লক্ষ্যমাত্রার (১২৩২.৭৪ কোটি টাকা) চেয়ে বেশি। আবগারি শুল্কের সংগ্রহ ১৯৮৭-৮৮ সালে ৯৬.১০ কোটি টাকা থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে ১০৬.৬৪ কোটি টাকায় দাঁড়াবে যা আবার এই বছরের লক্ষ্যমাত্রার (৯৯.৮৮

কোটি টাকা) চেয়ে বেশি। প্রবেশ করের সংগ্রহও ১৯৮৭-৮৮ সালে ৮৭.৭৭ কোটি টাকা থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে লক্ষ্যমাত্রাকে (৯০.৭৪ কোটি টাকা) অতিক্রম করে প্রায় ১০০ কোটি টাকায় পৌঁছবে।

২.৩। সম্পদ সংগ্রহের ক্ষেত্রে লক্ষ্যমাত্রা অতিক্রম করার সবচেয়ে বেশি রেকর্ড হয়েছে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে। স্বল্প সঞ্চয়ের মাধ্যমে একটি বছরে রাজ্যে যে নীট অর্থ জমা পড়ে তার ৭৫ শতাংশ রাজ্য সরকার ঋণ হিসেবে ফেরত পান, বাকি ২৫ শতাংশ কেন্দ্র নিয়ে নেন। স্বল্প সঞ্চয় থেকে এইভাবে সংগৃহীত সম্পদ ১৯৮৭-৮৮ সালে (ডিসেম্বর পর্যন্ত) ২৮৫ কোটি টাকা থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে (ডিসেম্বর পর্যন্ত) প্রায় ৪২৮ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে যা ঐ সময়ের লক্ষ্যমাত্রার (৩২৫ কোটি টাকা) চেয়ে অনেক উঁচুতে। কেন্দ্রীয় সরকারের বিরোধিতা (এক শ্রেণীর কর্মচারিদের প্রভিডেন্ড ফান্ডে জমা অর্থ স্বল্প সঞ্চয়ের খাত থেকে সরিয়ে কেন্দ্রীয় সরকারের আওতায় আনা) সত্ত্বেও এই রাজ্যে স্বল্প সঞ্চয়ের এই বিশেষ অগ্রগতি সম্ভব হয়েছে মূলত দুটি কারণে। প্রথমত পঞ্চায়েত ও পুরসভার মাধ্যমে স্বল্প সঞ্চয়ের জন্য এক গণ উদ্যোগ সৃষ্টি করার উদ্দেশ্যে উৎসাহ দানের ক্ষেত্রে একটি সিদ্ধান্ত নেওয়া হয় যে, প্রতি এলাকার জন্য স্বল্প সঞ্চয়ের যে লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে তা যদি সেই এলাকার মানুষ অতিক্রম করতে সক্ষম হল, তাহলে লক্ষ্যমাত্রার অতিরিক্ত স্বল্প সঞ্চয় থেকে যে অর্থ পাওয়া যাবে তার ৫০ শতাংশই সেই অঞ্চলকে ফেরত দেওয়া হবে স্থানীয় উন্নয়নমূলক কাজের জন্য। এই বিকেন্দ্রীকৃত উৎসাহ দান পদ্ধতি ফলপ্রসূ হয়েছে। লক্ষ্যমাত্রাকে অতিক্রম করার জন্য বিভিন্ন জেলা ইতিমধ্যেই মোট ১২.৭৫ কোটি টাকা উৎসাহ-অর্থ হিসেবে ফেরত পেয়েছে এবং আগামী দিনে আরও অতিরিক্ত অর্থ জেলাগুলি এইভাবে অর্জন করবে। এই উদ্যোগের সঙ্গে এখন আরও গুরুত্বপূর্ণ কারণ হিসেবে যুক্ত হয়েছে স্বল্প সঞ্চয়ের মাধ্যমে বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য অতিরিক্ত অর্থ সংগ্রহের সিদ্ধান্ত। ফলে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে রাজ্যব্যাপী এক অভূতপূর্ব সাড়া মিলেছে।

[3-30—3-40 P.M.]

২.৪। মাননীয় সদস্যদের হয়ত স্মরণ থাকবে যে ১৯৮৭-৮৮ সালে আমি একটি ঘাটতিশূন্য বাজেটের প্রস্তাব পেশ করেছিলাম। এখন ১৯৮৭-৮৮ সালে রাজ্য সরকারের বাস্তবিক আয় ও ব্যয়ের পরীক্ষিত হিসেব পাওয়া গেছে। সকলের সহযোগিতা এবং ব্যয়নির্বাহের জন্য বিধিবদ্ধ আগাম ব্যবস্থাকে ধরে ১৯৮৭-৮৮ আর্থিক বছর আমরা শেষ করতে সক্ষম হয়েছি কোনও ঘাটতি না করে। এর জন্য লাগাতার ভাবে আয় ও ব্যয়ের সামঞ্জস্যের ওপর জোর রাখার চেষ্টা হয়েছে। আমাদের আশা যে বর্তমান আর্থিক বছর, ১৯৮৮-৮৯ সালও শেষ করব ঘাটতিশূন্য অবস্থায়। মাননীয় সদস্যরা জেনে আনন্দিত হবেন যে বর্তমান বছরে এ পর্যন্ত একদিনের জন্যও রাজ্য সরকারকে ওভারড্রাফ্ট নিয়ে হয়নি।

৩.১। মলত রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহের ভিত্তিতে দাঁড়িয়ে ১৯৮৯-৯০ সালের জন্য

রাজ্যের বার্ষিক পরিকল্পনা খাতে ব্যয় ১১১৫ কোটি টাকায় স্থির করা হয়েছে। এর মধ্যে ৭৮৯.৪ কোটি টাকাই (মোট ব্যয়ের প্রায় ৭১ শতাংশ) আসবে রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহ থেকে। বাকি মাত্র ৩২৫.৬ কোটি টাকা (মোট ব্যয়ের ২৯ শতাংশ) পাওয়া যাবে কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য হিসাবে। মনে রাখা প্রয়োজন যে এই তথাকথিত কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্যের শতকরা ৭০ ভাগই ঋণ যা রাজ্য সরকারকে সুদ সমেত ফেরত দিতে হবে।

৩.২। এই মোট পরিকল্পনা ব্যয়কে বিভিন্ন ক্ষেত্রের মধ্যে বন্টন করা হয়েছে অগ্রাধিকারের ভিত্তিতে। প্রধান ক্ষেত্রগুলির মধ্যে পরিকল্পনা-ব্যয় বন্টনের হিসাব হল ঃ বিদ্যুৎ(৩৪.০২ শতাংশ); কৃষি, গ্রামীণ উন্নয়ন ইত্যাদি সমেত (১৩.৬৬ শতাংশ); সেচ, বন্যা নিয়ন্ত্রণ সমেত (১০.৩১ শতাংশ); শিল্প, খনিজ সম্পদ সমেত (৯.০ শতাংশ); শিক্ষা, কলাশিল্প ও সংস্কৃতি সমেত (৭.৩৮ শতাংশ); জনস্বাস্থ্য ও পরিবার কল্যাণ (২.৬১ শতাংশ) ; তফসিলি জাতি ও উপজাতি কল্যাণে, ত্রাণ পুনর্বাসন ইত্যাদি (৩.৬৬ শতাংশ); পরিবহন (৫.৯১ শতাংশ); পানীয় জল, গৃহ নির্মাণ ও নগর উন্নয়ন (৯.৮৯ শতাংশ) ইত্যাদি।

৩.৩। লক্ষ্যণীয় যে এই সমগ্র পরিকল্পনায় বিদ্যুতের ক্ষেত্রে বরাদ্দের মধ্যে বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের ১৯৮৯-৯০ সালের জন্য মোট প্রয়োজনীয় অর্থ ৯১ কোটি টাকাই বরাদ্দ করা আছে, যা আগেই বলা হয়েছিল।

৩.৪। উল্লেখ করা বিশেষ প্রয়োজন যে, এই সমগ্র পরিকল্পনার প্রায় ৪৭ শতাংশই রচিত হয়েছে—বিকেন্দ্রীকৃত পদ্ধতিতে জেলাগুলিতে ব্লক ও জেলা পরিকল্পনার কাঠামোর মাধ্যমে জেলাস্তরে এই পরিকল্পনার সঙ্গে পঞ্চায়েত ও পুরস ার প্রতিনিধিরা ছাড়াও অন্যান্য জনপ্রতিনিধি ও সংশ্লিষ্টস্তরের বিভাগীয় অফিসাররা যুক্ত থেকেছেন। প্রায় আট মাস ধরে, ব্লকস্তর থেকে পরিকল্পনা রচনা করে জেলাস্তরে সেই ব্লক পরিকল্পনাগুলিকে একত্রিত ও সমন্বিত করে প্রতিটি জেলার পরিকল্পনা তৈরি হয়েছে, যার অংশ হিসেবে আছে ব্লক পরিকল্পনাগুলি। তারপর রাজ্য যোজনা পর্ষদে আলোচনার ভিত্তিতে এই জেলা পরিকল্পনাগুলি রাজ্যের ১৯৮৯-৯০ সালের সামগ্রিক পরিকল্পনার অংশ হয়েছে।

৩.৫। আগামী বছর এই পরিকল্পনার প্রক্রিয়াকে গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে আরও বিকেন্দ্রীকৃত করা হবে যার উল্লেখ প্রথম অংশের আলোচনাতেই ইতিমধ্যেই করা হয়েছে। এ ছাড়াও পরিকল্পনা বহির্ভূত কিছু ব্যয়ের (যেমন রক্ষণাবেক্ষণ ও মেরামতি জনিত ব্যয়) ক্ষেত্রেও এই বিকেন্দ্রীকৃত পদ্ধতি নেওয়ার কথা চিন্তা করা হচ্ছে। বিভিন্ন দপ্তরের জেলা ও ব্লকস্তরের প্রকল্পগুলির রূপায়ণের কাজ জেলা ও ব্লক পরিকল্পনা কমিটিগুলিই নিয়মিত পর্যালোচনা করবে। জেলার পর্যালোচনা রিপোর্টের ভিত্তিতে রাজ্যস্তরেও চলবে নিয়মিত পর্যালোচনার কাজ।

৩.৬। শুধুমাত্র ব্যয়ের ক্ষেত্রেই বিকেন্দ্রীকরণ নয়, সম্পদ সংগ্রহের ক্ষেত্রেও বিকেন্দ্রীকরণ সম্ভব। সঠিক পদ্ধতিতে বিকেন্দ্রীকরণ করলে সম্পদ সংগ্রহের ক্ষেত্রেও যে সুফল পাওয়া

যায়, তার উদাহরণ হল বর্তমান বছরে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে অভিজ্ঞতা। এই অভিজ্ঞতার ভিত্তিতেই আমি প্রস্তাব রাখছি যে, মূলতঃ জেলা প্রশাসনের মাধ্যমেই যে করগুলি সংগ্রহ করা হয়, যথা সেস বা প্রমোদকর, তাদের সংগ্রহের ক্ষেত্রে পঞ্চায়েত ও পুরসভাগুলিকে যুক্ত করা হোক। এলাকাভিত্তিক লক্ষ্যমাত্রা স্থির করে একটি বিকেন্দ্রীকৃত উৎসাহ দান পদ্ধতি চালু করা যায়, যাতে কোনও এলাকা যদি লক্ষ্যমাত্রার অতিরিক্ত কর সংগ্রহ করতে সক্ষম হয়, তাহলে সেই অতিরিক্ত সংগ্রহের শতকরা ৫০ ভাগই সেই এলাকাকে পঞ্চায়েত বা পুরসভার মাধ্যমে উন্নয়নমূলক কাজের জন্য ফেরত দেওয়া হবে। আমাদের ধারণা এর ফলে কর সংগ্রহের পরিমাণ বৃদ্ধি পাবে।

৩.৭। মাননীয় সদস্যগণ জানেন যে, তৃতীয় বেতন কমিশন তাঁদের সুপারিশ রাজ্য সরকারের কাছে জমা দিয়েছেন। কমিশনের সুপারিশগুলি এখন খতিয়ে দেখা হচ্ছে। তৃতীয় বেতন কমিশনের সুপারিশ সম্পর্কে রাজ্য সরকারের সিদ্ধান্ত তাড়াতাড়িই ঘোষণা করা হবে। আমি ঘোষণা করছি যে, সরকারি কর্মচারী ও অন্যান্য সংশ্লিষ্ট সকলের বেতন কাঠামোর সংশোধনের জন্য প্রয়োনীয় অর্থের সংস্থান বাজেটে রাখা আছে। একইভাবে, বিশ্ববিদ্যালয় ও কলেজের অধ্যাপকদের বেতন-কাঠামোর সংশোধনের জন্যও প্রয়োজনীয় অর্থের সংস্থান বাজেটে করা আছে।

৩.৮। মাননীয় সদস্যগণ এও জানেন যে রাজ্য সরকার নবম অর্থ কমিশনের কাছে পেশ করা স্মারকলিপিতে জোরের সঙ্গে একথা বলেছেন যে কর্মচারিদের বেতন-কাঠামোর পরিবর্তন মূল্য বৃদ্ধির সঙ্গে সম্পর্কযুক্ত এবং যেহেতু কেন্দ্রীয় সরকারের নীতির ফলেই এই মূল্য বৃদ্ধি ঘটে, তাই বেতন কাঠামো পরিবর্তনের জন্য যে আর্থিক দায় হবে, তার উপযুক্ত অংশ কেন্দ্রকে বহন করতে হবে। অর্থ কমিশন তাঁদের প্রথম সুপারিশে এই তথ্যটিকে অগ্রাহ্য করেছেন, ফলে বর্তমানে আমরা এব্যাপারে সম্পূর্ণ বোঝা বহন করতে বাধ্য হচ্ছি।

৩.৯। মাননীয় সদস্যগণ আরও জানেন যে রাজ্য সরকার ১৯৮৩ সালের নতুন শিল্প স্থাপনে উদ্যোগীদের উৎসাহ দেওয়ার উদ্দেশ্যে ৫ বছরের জন্য একটি উৎসাহদানের প্রকল্প ঘোষণা করেছিলেন। একই সঙ্গে, তখন ভরতুকি দেওয়ার একটি কেন্দ্রীয় প্রকল্প চালু ছিল এবং এই দুটি প্রকল্পের ধরন ছিল একে অপরের পরিপূরক। কেন্দ্রীয় সরকার তাঁদের এই কেন্দ্রীয় ভরতুকি প্রকল্প ৩০-৯-৮৮-এর পরে আর চালু রাখেনি। রাজ্য সরকার অবশ্য তাঁদের এই উৎসাহদানের প্রকল্পটি ৩১-৩-৮৯ পর্যন্ত চালু রেখেছেন। মাননীয় সদস্যগণ একথা জেনে খুশি হবেন যে সম্পদের সীমাবদ্ধতা সত্ত্বেও রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে একটি নতুন উৎসাহদান প্রকল্প রাজ্যে চালু করা হবে, এবং এই প্রকল্পের ফলে রাজ্যে নতুন শিল্পস্থাপনে উদ্যোগীরা আরও উদার সুযোগ-সুবিধা পাবেন। এই প্রকল্পের প্রধান কয়েকটি বিষয় আমি উল্লেখ করছি। উপযুক্ত সময়ে এ সম্বন্ধে বিশদ ঘোষণা করা হবে।

কেন্দ্রীয় ভরতুকি প্রকল্পের মাধ্যমে শিল্প-স্থাপনে উদ্যোগীরা যতটা সুযোগ-সুবিধা পেতেন,

Investigation of the case is proceeding. A Congress Flag was hoisted at the pan shop after the incident for obvious reasons.

10. Around 2.30 P.M., one Srikrishna Jadav with about 150 Congress (I) supporters attacked the CPI(M) camp office located at 95, G.T. Road, Howrah North. They are reported to have charged two bombs in front of the camp office and assaulted the camp in-charge. Shri Bhaduri, Camp In-charge sustained injuries in the attack. A case has been started.

11. Around 2.30 P.M. on that day, some bombs were exploded at Golam Hossain Sardar Lane under Sibpur PS., and as a result 2/3 persons sustained injuries. Two persons were arrested in connection with this case.

It will be noted that despite these incidents, polling continued without disruption.

12. On the same day, Shri Ambica Banerjee, MLA, lodged a complaint that around 4.40 p.m. after the end of polling, while he was proceeding towards the Control Room along Netaji Subhas Road in a Scooter driven by one Gautam Bose followed by another Scooter carrying his Security Guard, he heard sound of explosion followed by threatening shouts of Mar Mar. At this he and the driver of the Scooter fell down on the ground. He was surrouned by a mob .nd was assaulted with rods etc., causing bleeding injuries on his persons. His Security Guard Subhas Dutta opened fire to save his life. He was rescued by the Police Officers from this place and given protection. He could not name any assailants but stated that he could recognise them. A police case has been started.

13. This entire incident leading to the death of Gautam Bose is most unfortunate. It is learnt that Shri Banerjee had been moving around in the area several times during the Poll which created some tension. The Security Guard was in plain clothes and was following Shri Banerjee in another Scooter, when the crowd attacked Shri Ambica Banerjee and Gautam Bose. The other Scooterist with the Security Guard managed to cross the crowd and stopped at a distance of about 30 yds. from the mob. The Security Guard Constable Subhas Dutta fired four rounds to save the life of Shri Ambica Banerjee. The crowd dispersed. In the meantime, senior Police Officers rushed to the place of occurrance and arranged to shift the injured Gautam Bose to the Howrah General Hospital and arranged to send Shri Banerjee to Howrah PS., as desired by him under escort. Shri Gautam Bose who was transferred to SSKM

Hospital died in the early hours on the 6th March, 1989. The Autopsy Surgeon has opined that death was due to the effect of gunshop injury, Anti-mortem and homicidal in nature. One bullet head was recovered by the Autopsy Surgeon which was duly sent to the Forensic Science Laboratory for expert examination. According to the report of the Forensic Science Laboratory, calibre of the bullet was found to be. 380 Mark II. The Investigating Officer had also sent the seized revolver of the Security Guard Subhas Dutta to the Forensic Science Laboratory for comparison with the seized bullet head. According to the report of the Ballastic expert of the Forensic Science Laboratory, the bullet was fired from the seized revolver of the Security Guard. It may be noted that the Securtity Guard had fired four rounds to save the life of Shri Ambica Banerjee and to disperse the crowd.

14. According to the medical report of the Howrah General Hospital, the injuries sustained by Shri Ambica Banerjee were as follow :-

1) one minor cut injury on lower lip.

2) Abrasion (Rt. Palm).

3) Abrasion (Rt. knee joint).

4) Multiple longitudinal Ecchymosis on his back.

Shri Ambica Banerjee was shifted to SSKM Hospital. Six persons were arrested in this case and investigation is in progress.

15. It is very unfortunate that the two persons lost their lives and some persons belonging to Congress -(I), CPI(M) and some whose party affiliation is not known, one Polling Officer and two Police Officers sustained injuries. In all the cases, the police intervened and necessary action has been and is being taken in respect of the incidents.

16. The conduct of the Poll was not affected in any way. The complaints made by the Congress (I) before and during the elections were mostly general and not specific. During the Poll, there was one specific complaint by the Congress (I) candidate of Ward No. 2 that he had been forced to withdraw this polling agents from all the seven booths. This was duly enquired into by the election authorities and the allegation was not substantiated.

[2-10 — 2-20 P.M.]

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Local Government

and Urban Development Department to make a statement on the subject of Fire in Jubilee Market in Jhargram on 18-12-1988 and 21-2-1989 (Attention called by Shri Gyan Singh Sohanpal, Dr. Sudipto Roy, Shri Sudip Bandyopadhyay, Shri Supriya Basu and Shri Prabuddhha Laha on the 6th March, 1989).

**STATEMENT ON CALLING ATTENTION**

**Shri Buddhadeb Bhattacharjee:** The West Bengal Fire Brigade stationed at Kharagpur recieved the message of a fire in Jubilee Market in Jhargram over phone at 6-50 a.m. on 18th December, 1988 and instantaneously the Fire Brigade headed by a sub-Officer turned out for Jhargram. At 8.35 a.m. on that day the Station Officer Kharagpur also started for Jhargram with additional fire fighting appliances and crews as per order of Distirct Magistrate. Midnapore received through S.D.P.O. and on receipt of a message from the Sub-Officer about the gravity of the fire requiring further strengthening of the fire Brigade at work. At 2.25 p.m. on that day the Fire Brigade brought the fire under its control with the help of R.P.F. Fire Brigade and Air Force Brigade. At about 8.40 p.m. the Fire Brigade returned to the Fire Station. But one pump with crew remained standy as per instruction of the local administration.

About 90 to 100 stalls including grocery, stationery electrical, garments, M.R. shop, Mustard Oil shop, Hardware, Fire work etc. were damaged by the fire. The value of the damage properties has not been assessed as yet. None got burn injury. The cause of the fire could not be ascertained.

Another message of fire in Jubilee Market in Jhargram was received by the Fire Brigade stationed at Kharagpur at 6.00 a.m. on 21 February, 1989 through local police station and instantaneously the Fire Brigade headed by a Sub-Officer turned out for Jhargram. Considering the gravity of the fire, South Eastern Railway Fire Service and the Kalaikunda Air Base Fire Service were also contacted for help. The turned out at about 6.45 a.m. on that day. The West Bengal Brigade arrived at fire ground at about 7.15 a.m. South Eastern Railway Fire service and Air Force Fire Service arrived about 8.00 a.m. The fire was brought under control at about 9.00 a.m. The fire brigade was withdrawn at about 4.30 p.m. on that day.

About 100 stalls and shops including stationery, grocery, goldsmith, fire works and various others were involved in the fire and about 70 shops and stalls were damaged., The value of the damaged properties

is yet to be assessed. The cause of the fire could not be ascertained.

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Agriculture Department to make a statement on the subject of massive attack of insects on Boro Paddy in Harishchandrapur.

(Attention called by Shri Birendra Kumar Moitra on 10th March, 1989.)

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধায়ক শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রের দৃষ্টি আকর্ষণকারী নোটিশের উত্তরে জানাই যে রাজ্য সরকার এই বিষয়ে ইতিমধ্যেই অবগত ও সচেতন আছেন। সমগ্র মালদা জেলায় বিশেষ করে ওল্ড মালদা, গাজল রতুয়া-১নং, চাঁচল, হরিশচন্দ্রপুর-১ ও ২নং ব্লকের বোরো ধানের এইরূপ ঘটনা ঘটার খবর পাওয়া মাত্রই হেড কোয়ার্টার থেকে একটি বিশেষজ্ঞ দল ইতিমধ্যেই ঐসব এলাকায় পাঠানো হয়েছে। ঐ বিশেষজ্ঞ দল ঐসব এলাকা দুইবার ঘুরে এসে তাদের মতামত ও সুপারিশ জানিয়েছেন তাদের মতামত হল এ বৎসর ঐসব এলাকায় বেশিদিন ধরে এক নাগাড়ে ঠান্ডা আবহাওয়া চলতে থাকায় ও তার সাথে কোথাও কোথাও কৃমি পোকা (রুট-নট-নিমাটোন-র) প্রাদুর্ভাবের ফলে বোরো ধানের চেহারা খারাপ হতে থাকে। ঐ বিশেষজ্ঞ কমিটির সুপারিশ অনুযায়ী ব্যবস্থা নেওয়া হয়েছে। ৫০ শতাংশ ভরতুকিতে কীটনাশক ঔষধ (কার্বোফুরন ৩জি ১কেজি করে) বিলির ব্যবস্থা করা হয়েছে। এছাড়াও ঠান্ডা কমে যাওয়ার সাথে সাথে বোরো ধান গাছের চেহারা ফিরতে আরম্ভ করেছে।

আমি মাননীয় স্পিকারের মাধ্যমে মাননীয় বিধায়কদের আশ্বাস দিতে চাই যে কৃষি দপ্তর এই বিষয়ে সজাগ আছেন ও যথাযোগ্য ব্যবস্থা ইতিমধ্যেই গ্রহণ করেছেন ও পরিস্থিতির ওপর নজর রেখে চলেছেন। বর্তমানে পরিস্থিতি সম্পূর্ণ নিয়ন্ত্রণাধীন আছে।

## MENTION CASES

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, আপনি জানেন ডিভিসি-র জলের মাধ্যমে বর্ধমান, বাঁকুড়া, হুগলি এবং হাওড়ায় এই ৪টি জেলায় ৪ লক্ষ একরের মতো বোরো চাষ হয়। এই বছর খুব ভালো বর্ষা হয়েছে। ডিসেম্বর মাসে যখন ডিভিসি কর্তৃপক্ষের সঙ্গে হিসাবে বসেছিলাম যে কি পরিমাণ জল আছে এবং কি পরিমাণ জমি চাষ হবে। তাতে দেখা গেল যে ডিভিসি কতৃপক্ষ জানাচ্ছে ডিভিসি-তে যে পরিমাণ জল আছে তাতে ২ লক্ষ একরের বেশি জমিতে চাষ হবে না। কারণ হিসাবে জানতে পারলাম যে, যেহেতু এই জল চাষের উদ্দেশ্যে ব্যবহার করার জন্য নয় সেই জন্য ডিভিসি-র জল নদীতে ছেড়ে দিয়েছে। এই অবস্থায় ডিভিসি ২ লক্ষ একর জমিতে সেচের জল দেবে বলায় সেই মতো পশ্চিমবাংলায় জমিতে চাষ হয়েছে। কিন্তু বর্তমানে সেই জল পাওয়া যাচ্ছে না। বিহারের যে তেনুঘাট বাঁধ

আছে সেই তেনুঘাট বাঁধে প্রচুর পরিমানে জল আছে। সেখানে প্রচুর পরিমানে জল থাকা সত্ত্বেও পশ্চিমবাংলায় জল দেওয়া হচ্ছে না। সেই এলাকায় চাষের কোনও ব্যবস্থা নেই, বিহার রাজ্যের জন্য সেই জল প্রয়োজন হবে না, তা সত্ত্বেও তারা পশ্চিমবাংলাকে জল দিচ্ছে না। আমাদের জেলাপরিষদের তরফ থেকে চেয়ারম্যান বলা সত্ত্বেও তারা জল দিচ্ছে না। এই জল না পাওয়া গেলে ওই ৪টি জেলার ২ লক্ষ একর জমিতে বোরো ধান বাঁচানো সম্ভব হবে না, পশ্চিমবাংলা একটা প্রচন্ড সংকটের মধ্যে পড়বে। ৩ লক্ষ টনের মতো খাদ্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা বঞ্চিত হবে। দিল্লির বুকে পশ্চিমবাংলার এম.পি.রা দিল্লির সরকারের কাছে ধর্না দিতে যাচ্ছেন। এই ব্যাপারে যথাযোগ্য ব্যবস্থা গ্রহণের জন্য দাবি জানাচ্ছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। স্যার, আপনি জানেন যে সম্প্রতিকালে জাল মার্কসিট নিয়ে নার্সিং কোর্সে ভর্তি হওয়ার গুরুতর অভিযোগ উঠেছে। আপনি জানেন স্যার, নার্সিং-এ জি এন এম কোর্সে হায়ার সেকেন্ডারির ব্যাপক হারে জাল মার্কসিট নিয়ে ভর্তি হওয়ার ব্যাপক অভিযোগ জানা গিয়েছে। এবং লাস্ট যে ব্যাচ এই কোর্স তার অর্ধেকের বেশি হচ্ছে ভুয়ো সার্টিফিকেট। এর পিছনে যে দুর্নীতি, পর্বত প্রমাণ দুর্নীতি রয়েছে, এমন কথাও শোনা যাচ্ছে। ঐ এন এম আর অর্থাৎ মাল্টি পারপাস ফিমেল হেলথ ওয়ার্কার্স কোর্স এবং বিএসসি (অনার্স) নার্সিং কোর্স সহ বিভিন্ন চাকরিতে এটা ব্যাপকভাবে চলছে। এর পিছনে অত্যন্ত প্রভাবশালী দুষ্ট চক্রান্ত কাজ করছে। এই যে অবস্থাটা চলছে, এটার দ্বারা নার্সিং-এর মতো কাজ, মহান সেবামূলক যে পেশা তার মর্যাদাকে মারাত্মকভাবে অক্ষুন্ন করছে এবং শত শত যারা যোগ্য প্রার্থী তাদেরকে বঞ্চিত করে এই পেশার মর্যাদাকে ক্ষুন্ন করছে। তাই বলব অবিলম্বে যাতে জাল মার্কসিটগুলি চিহ্নিত করা যায় এবং এই ব্যাপারে যাতে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী নিরপেক্ষ এবং পূর্ণাঙ্গ তদন্ত করেন সেইজন্য বলব। জাল মার্কসিটে যারা কাজ করছে তাদের যাতে অবিলম্বে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয় এবং এই ব্যবস্থা গ্রহণ করার পর প্রচার মাধ্যমগুলির মাধ্যমে এমনভাবে প্রচার করা হোক যাতে ভবিষ্যতে বেকারত্বের সুযোগ নিয়ে মেয়েরা এই রকমভাবে চক্রের শিকার না হয়। এবং ভবিষ্যতের এই নার্সিংয়ে ভর্তি হওয়ার ক্ষেত্রে একটা এন্ট্রান্স পরীক্ষা নেওয়া হোক এবং কাজ এ কংক্রিট মেজার এইগুলি করার জন্য। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন তার কাছে ৫টি শিক্ষা সংগঠন এই ব্যাপারে দাবিও রেখেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে বিবৃতি দেওয়ার জন্য আমি দাবি করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটি সংবাদপত্রে এই সংবাদটি প্রকাশিত হয়েছে যেটা আর জি কর হাসপাতালের প্রশাসনিক ব্যর্থতারই প্রমাণ করে। ঘটনাটি হচ্ছে, ২রা মার্চ সন্ধ্যা বেরা হাসপাতালে ভর্তি হন এবং তিনি যখন বাড়ি ফেরেন তাকে একটি মেয়ে দেওয়া হয়। ওরা নিরক্ষর পরিবারের। তার স্বামী নন্দ বেরা নিরক্ষর। কিন্তু বাড়িতে যখন ফিরে

আসেন তখন একজন প্রতিবেশিকে যখন ডিসচার্জ সার্টিফিকেটটি দেখান, তখন দেখেন তাতে লেখা আছে পুত্র। সেই ভদ্রলোককে নিয়ে নন্দ বেরা হাসপাতালে চলে যান এবং সেখানকার লগবুকে দেখেন আছে মেল। এই ঘটনা সেখানকার প্রশাসক জানায় এবং তারা চিৎপুর থানায় ডায়রি করেন, ডায়রি নম্বর হচ্ছে ৯৭১। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। এটা একটা গুরুত্বপূর্ণ ঘটনা, সংবাদপত্রে এটা বড় করে ফটোস্টেট দিয়ে। ছাপানো হয়েছে। আপনি এই ব্যাপারে অবিলম্বে তদন্ত করে দেখুন। কারণ লগবুকে লেখা আছে তাদের পুত্র সন্তান প্রসব করেছে। তা সত্ত্বেও তাকে একটি মেয়ে দেওয়া হয়। আপনি অবিলম্বে এই ঘটনার সঙ্গে যারা যুক্ত তাদেরকে শাস্তির ব্যবস্থা করুন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ন বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। পূর্ব রেলের একটা গুরুত্বপূর্ণ রেলপথ হাওড়া ডিভিসনের কাটোয়া-ব্যান্ডেল রেলপথ। এই রেলপথে প্রতিদিন হাজার হাজার যাত্রী যাতায়াত করেন এবং মাল পরিবহনের ক্ষেত্রে ঐ এলাকার সাথে যোগাযোগ রক্ষা করে ঐ কাটোয়া-ব্যান্ডেল রেলপথ। এই রেলপথে ডবল লাইন করার জন্য এবং বৈদ্যুতিকরণ করার জন্য দীর্ঘদিন ধরে ঐ এলাকার মানুষ আন্দোলন করছে, কনভেনসন হয়েছে, রেল বয়কট হয়েছে, তা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার কোনও রকম নড়াচড়া করছে না, এমনকি এবারের রেল বাজেটে এই ব্যাপারে কোনও অর্থ বরাদ্দ করা হয়নি। স্বাভাবিকভাবে এই রেলপথের সঙ্গে যারা যুক্ত সেই এলাকার মানুষের মধ্যে প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে। কারণ, এই রেলপথের ধারে গুরুত্বপূর্ণ তীর্থস্থান নবদ্বীপ, কালনা, কাটোয়া রয়েছে এবং গুরুত্বপূর্ণ শিল্প কেন্দ্র বাঁশবেড়িয়ার ত্রিবেনি টিসু, কুন্তিঘাট ইত্যাদি রয়েছে এবং তার সঙ্গে হাজার হাজার অফিস যাত্রী যারা নিয়মিত কলকাতায় আসেন তারা এই রেলপথকে ব্যবহার করেন। বিভিন্ন সময়ে যারা ঐ এলাকার নির্বাচিত সংসদ সদস্য তারা লোকসভায় ব্যাপারটা তুলেছেন, আমরা বিধান সভায় বিভিন্ন সময়ে আলোচনা করেছি, তা সত্ত্বেও এবারের বাজেটে অর্থ বরাদ্দ করা হয়নি। তাই আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই রেলপথে ডবল লাইন করা হোক এবং বৈদ্যুতিকরণ করা হোক। এই সঙ্গে সঙ্গে আর একটা কথা বলছি এই রেলপথে পুরানো আমলের ইঞ্জিন দিয়ে গাড়ি চালানো হচ্ছে যার ফলে সময় ঠিক থাকছে না। তাই মান্ধাতা আমলের ইঞ্জিন পাল্টাতে হবে এই দাবি আপনার মাধ্যমে আমি কেন্দ্রীয় সরকারের কাছে করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর শহরে কোনও ফায়ার ব্রিগেড স্টেশন নেই। ১৯৬৭ সাল থেকে আমরা চেষ্টা করছি, মাঝখানে ১৯৮৫ সালে এরজন্য জায়গা ঠিক হয়েছিল মেদিনীপুর শহরে কালগাঁও নজরগঞ্জে, কিন্তু এখনও সেই ফায়ার স্টেশন সেন্টার করা হয়নি। ফলে মেদিনীপুর শহরের আশে-পাশে সমস্ত গ্রামে ঘর পুড়ছে, প্রতিকার নেই যেহেতু ফায়ার ব্রিগেড স্টেশন নেই। মেদিনীপুর শহরের পাশে হাবিবপুরে ঘর পুড়ে গেছে, খড়গপুরে খবর দিলে আসতে সময় লাগে। তাই মেদিনীপুর শহরের উপর একটা ফায়ার ব্রিগেড স্টেশন হলে আশেপাশে শালবনী, কেশপুর, ডেবরা প্রভৃতি রুর‍্যাল থানার গ্রামগুলি বেঁচে যায় অগ্নি নির্বাপক যন্ত্রের সাহায্যে। তাই আপনার মাধ্যমে এই ব্যাপারে পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করছি যে তিনি বিধানসভায় বলুন কতদূর কাজ এগিয়েছে এবং বর্তমানে কি অবস্থায় আছে।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আপনারা জানেন উচ্চ শিক্ষা দপ্তর থেকে ঘোষণা করা হয়েছিল গতবার যে কাঁথি পলিটেনিক কলেজে অধ্যক্ষ এবং কিছু স্টাফ নিয়োগ করা হবে এবং এবারে কলেজ চালু করা হবে। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত লক্ষ লক্ষ টাকা ব্যয় করে ভবন তৈরি হলেও তা চালু করার কোনও ব্যবস্থা হয়নি। ফলে এই সুযোগে দুষ্কৃতকারীরা ভবন থেকে দরজা, জানালা, ইলেকট্রিক সরঞ্জাম খুলে নিয়ে যাচ্ছে আমি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে ভবনটি রক্ষার ব্যবস্থা করা হোক এবং আগামী সেশনে যাতে এই কলেজটি চালু করা যায় তার ব্যবস্থা করা হোক।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী সুরজিতস্মরণ বাগচী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন ১৯৭৭ সালের আগে আমাদের রাজ্যের মাধ্যমিক শিক্ষকরা বেতন না পেতে পেতে অভ্যস্ত হয়ে গিয়েছিল। ১৯৭৭ সালের পর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর শিক্ষকদের নিয়মিত বেতন দেবার একটা ব্যবস্থা সরকার করলেন। কিন্তু দুঃখের সঙ্গে বলছি, কতগুলি, বিভাগীয় দৃষ্টিভঙ্গির অভাবে এবং কোনও কোনও জেলার পরিদর্শকের দীর্ঘসূত্রতার জন্য এই আমলেও দেখছি বিভিন্ন মাধ্যমিক স্কুলের শিক্ষকরা তাদের বেতন নিয়মিত সময়ে পান না। মেদিনীপুর জেলায় যিনি পরিদর্শক হিসেবে আছেন তিনি অধিকাংশ দিন অফিস করেন না। শুধু তাই নয়, তিনি উচ্চ মহলে কৃতিত্ব দেখবার জন্য কম টাকা রিকুইজিশন করার একটা কৌশল অবলম্বন করেছেন। তিনি এই মাসে একটা মহকুমা বাদ দেন, আর একমাসে অন্য মহকুমা বাদ দেন এবং এইভাবে মাসের পর মাস টাকা বাদ দিয়েই যাচ্ছেন। ফেব্রুয়ারি মাসের বেতন কাঁথি মহকুমার শিক্ষকরা এখনও পান নি। যে সমস্ত ভাগ্যবান স্কুলের টাকা জমা আছে তারা শিক্ষকের বেতন দিয়ে দিচ্ছেন। কিন্তু দরিদ্র স্কুলের শিক্ষকরা টাকা পাচ্ছে না। আমি এই ব্যাপারে শিক্ষামন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি, যে টাকা দিতেই হবে সেক্ষেত্রে এমন কি একটা ব্যবস্থা করা যায় না যাতে শিক্ষকরা মাসের প্রথমেই তাদের বেতন পান? মাধ্যমিক স্কুলের শিক্ষকদের ক্ষেত্রে দেখেছি ২১/২২ এবং এমন কি ২৮ তারিখ পর্যন্ত হয়ে যায় তাদের বেতন পেতে। ১ তারিখ থেকে ৭ তারিখের মধ্যে যাতে শিক্ষকরা বেতন পান সেরকম একটা সুনিশ্চিত ব্যবস্থা কেন করা যায়না? আমি তো মনে করি বিভাগীয় অফিসারদের সঙ্গে এই ব্যাপার নিয়ে বসলে একটা ব্যবস্থা হতে পারে। আমি মাধ্যমিক শিক্ষকদের বেতন পাবার ব্যাপারে এই যে দুর্গতি চলছে, বিশেষ করে আমাদের জেলার মাধ্যমিক শিক্ষকদের যে দুর্গতি চলছে, বেতনদানের ক্ষেত্রে যে অব্যবস্থা চলছে তার সমাধানের জন্য শিক্ষামন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি জলসেচের ব্যাপারে। তমলুক মাস্টার প্ল্যানের মধ্যে প্রতাপখালি খাল একটা গুরুত্বপূর্ণ খাল। প্রায় ৭৫ হেক্টর এলাকার জল সেখান থেকে বহির্গত হয়। কিন্তু লক্ষ্য করছি প্রতিবছরই ওখানকার জল নিকাশের ব্যাপার নিয়ে মারামারি,

খুন জখম পর্যন্ত হয়। আমরা দেখেছি ১৯৭৮/১৯৮৪/১৯৮৬ সালেও গোলমাল হয়েছিল। এই ব্যাপারে কর্তৃপক্ষের কাছে বলা হয়েছে কিন্তু সেই খাল সংস্কারের কোনও ব্যবস্থা হয়নি। মাস্টার প্ল্যান হওয়া সত্ত্বেও জনসাধারণ এবং কৃষিজীবীদের ক্ষতি করা হচ্ছে। এটা সমগ্র পশ্চিমবাংলার ক্ষতি। শস্য ভালোভাবে উৎপাদন না হবার এটা একটা বড় কারণ। প্রতি বছরই এই খাল সংস্কার করা দরকার। ১৯৮৬ সালে একটা সিদ্ধান্ত হয়েছিল এবং ১৬ কোটি টাকার একটা পরিকল্পনা করা হয়েছিল। আমি যতদূর জানি সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ারের সঙ্গে আলোচনা হয়েছিল, তবে তিনি কিছু করেন নি। আমরা এবছরও আবেদন করেছিলাম কিন্তু এখনও পর্যন্ত কোনও ফল দেখছি না। কাজেই পুনরায় আবেদন করছি বর্তমান বছরে যেন এই খাল সংস্কার করা হয় এবং মাননীয় সেচমন্ত্রী সেদিকে দৃষ্টি দেন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটি চক্রের কথা উল্লেখ করছি, যে চক্র সমস্ত গ্রামাঞ্চলের মেয়েদের চাকরি দেওয়ার নাম করে কয়েক লক্ষ টাকা সংগ্রহ করে নিয়েছে এবং এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জঙ্গীপুরের পিয়ারাপুর বলে একটি জায়গায় বনক দাস নামে একজন মুর্শিদাবাদ জেলা কাউন্সিল ফর চাইল্ড ওয়েলফেয়ার নামে একটি ভুতুড়ে প্রতিষ্ঠান খুলেছেন। কেন্দ্রীয় সরকারের নামে এবং সেখান থেকে ঘোষণা করা হয়েছে, প্রত্যেক গ্রামে গ্রামে স্কুল খোলা হবে। ১২ জন সদস্য হবে। ৭ জন করে সদস্যের ১২ টাকা করে ৮৪ টাকা দিতে হয়। মেয়েদের অ্যাডমিশন নিতে হলে, ৩০০ টাকা দিতে হবে। ফলে বেকার মেয়েরা ছুটে যাচ্ছে সেখানে। রসিদ দিচ্ছে, কিন্তু সেই রসিদে টাকার অঙ্ক লেখা থাকছে না এবং যে ফরম দেওয়া হচ্ছে সেই ফরমে'ও যে টাকা দিচ্ছে তার অঙ্ক দেওয়া থাকছে না। এই ব্যাপারে আমি এস ডি পি ও-র দৃষ্টি আকর্ষণ করেছিলাম। এস ডি পি ও এখনও পর্যন্ত কিছুই করেনি। মুর্শিদাবাদ জেলা শাসকের কাছে খোঁজ নেওয়া হয়েছে, চাইল্ড ওয়েলফেয়ার দপ্তরে খোঁজ নেওয়া হয়েছে, এস ডি পি ও কাছে খোঁজ নেওয়া হয়েছে, কিন্তু কোনও জায়গা থেকেই কোনও হদিশ পাওয়া যাচ্ছে না। জঙ্গীপুর মহকুমায় কোনও রকম এরূপ রেজিস্ট্রেশন অফিস নেই এবং এরা নাকি অজিত পাঁজাকে নিয়ে মিটিং করে এই ব্যবস্থা অফিস খুলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, কংগ্রেসি একটি চক্র পশ্চিমবঙ্গের অগণিত মানুষকে বঞ্চিত করছে তাদের দৈনন্দিন ইনকাম থেকে এবং সেই ইনকামের টাকা নিয়ে নিজেরা রোজগার করে খাচ্ছে। এর আগে ঐ কংগ্রেসি একটি চক্র ইন্দিরা গান্ধীর ২০ পারসেন্ট প্রোগ্রামে যে টাকা কালেকশন করেছিল সেই বিষয়টি আমি বিধানসভায় উল্লেখ করেছিলাম। আমি ঐ রসিদ, কাগজপত্র এবং জঙ্গীপুর লোকাল কাগজে যে চিঠি বেরিয়েছে সেটা আপনার কাছে জমা দিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এই চক্রের সঙ্গে যারা যুক্ত আছে তাদের অবিলম্বে অ্যারেস্ট করার ব্যবস্থা করা হোক।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার, স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, প্রাথমিক স্কুলের পরীক্ষা মাসিক, ষাণ্মাসিক বা অ্যানুয়াল পরীক্ষা উঠে গেছে। উঠে যাওয়ার ফলে নাকি ইভ্যালুয়েশন হচ্ছে। ইভ্যালুয়েশনের কোনও চিহ্নই কিন্তু দেখা যাচ্ছে না। ইভ্যালুয়েশন কি হচ্ছে—পরীক্ষা নেওয়া

হচ্ছে, না কি হচ্ছে, সে সংবাদ অভিভাবকদের জানানো হচ্ছে না। তার ফলে এইসব ছাত্র মাস্টারের সার্টিফিকেট নিয়ে বেরিয়ে যাচ্ছে। ঠিক আপনার এলাকায় যেমন গাদারহাট আছে—সেই গাদারহাটে চৈত্র মাসে ধোকো কপি যেমন ধপধপ করে পড়ে সেই রকম এরাও গিয়ে কোনও স্কুলে স্থান পাচ্ছে না। যেখানেই যাবে সেখানেই পরীক্ষা দিতে হবে। এরা জীবনে পরীক্ষা দেয়নি। এদের কোথায় স্কুল? জুনিয়ার হাই, যেগুলি এখনও স্যাংসান্ড হয়নি, সেই স্কুলে এদের আশ্রয় মিলছে। প্রাথমিক শিক্ষা ব্যবস্থার এই যে গলদ—এই গলদ এদের জীবনে কোনওদিনও শোধ হবে না। যারা শিক্ষিত লোক, অবস্থাপন্ন লোক, তারা ট্রামে বাসে করে ছেলে মেয়েদের বগলে করে নিয়ে যাচ্ছে বিভিন্ন স্কুলে। তারাই পারবে কিন্তু আমাদের এই ফ্রি প্রাইমারি স্কুল যেখানে আছে, সেই ফ্রি প্রাইমারি স্কুলের ছেলেদের ভবিষ্যত একেবারে মাটি করা হয়েছে, এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। পরীক্ষা কোথাও ওঠেনি। জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা হচ্ছে, মাধ্যমিক পরীক্ষা হচ্ছে, ক্লাশের পরীক্ষা হচ্ছে, সব জায়গায় পরীক্ষা হচ্ছে। কিন্তু পাড়াগাঁয়ের ফ্রি প্রাইমারি স্কুলের পরীক্ষা বন্ধ হবার ফলে গরিব মানুষের ছেলেদের ভবিষ্যত চিরতরে অন্ধকার করা হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি যে, নিয়মিত ভাবে আবার পরীক্ষা প্রবর্তিত হোক অথবা ইভ্যালুয়েশনের নামে যে ব্যবস্থা আছে— মাসিক পরীক্ষা কিম্বা সাপ্তাহিক পরীক্ষা তৈরি হোক এবং কোন ছেলে পিছিয়ে আছে, কোন ছেলে, এগিয়ে আছে তার রিপোর্ট গার্জেনদের দেওয়া হোক। অন্যথায় পল্লী গ্রামের ফ্রি প্রাইমারি স্কুলে যারা পড়তে বাধ্য হয়, যাদের পয়সা নেই, হাই স্কুলের শেষ পরীক্ষায় বসবার যাদের পয়সা নেই, তাদের প্রতি যে অবিচার করা হচ্ছে সেই অবিচার বন্ধ করা হোক—এই আবেদন আমি আপনার মাধ্যমে জানাচ্ছি।

**শ্রী খগেন্দ্রনাথ সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে রায়গঞ্জে একটি পলিটেকনিক কলেজ আছে। দীর্ঘদিন ধরে সেই পলিটেকনিক কলেজে ইন্সট্রাক্টার না থাকায় সেখানকার ছাত্রছাত্রীরা খুবই বিপদে পড়েছেন, সেখানে কোনও ক্লাশ হচ্ছে না। এরজন্য অনেক ছাত্রছাত্রী ভাবছেন তারা অন্য জায়গায় চলে যাবেন। স্যার, অবিলম্বে যাতে সেখানে ইনস্ট্রাকটার নিয়োগ করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়া জেলাস্তে মানবাজার থেকে বান্দুয়ান পর্যন্ত যে রাস্তাটি গিয়েছে সেই রাস্তার উপর একটি ব্রিজ গত ৬/৭ বছর আগে শুরু হয়েছে কিন্তু এখন পর্যন্ত তা কমপ্লিট হয়নি। এই ব্রিজটির কাজ সমাপ্ত হলে কয়েক লক্ষ মানুষের যোগাযোগের পক্ষে সুবিধা হবে। বর্ষাকালে ৩/৪ মাস ধরে সেখানে ৩/৪ লক্ষ লোক যোগাযোগ বিচ্ছিন্ন অবস্থায় থাকেন। অবিলম্বে এই ব্রিজটির কাজ সমাপ্ত করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার

নির্বাচনী কেন্দ্রের মধ্যে অবস্থিত দিগনগর, উত্তর দিগনগর, হাতিশালা, চাপড়িদিগনগর ইত্যাদি জায়গাগুলি ৩৪নং জাতীয় সড়কের পাশে অবস্থিত বড় বড় সব গ্রাম বা বড় বড় সব গঞ্জ। এই জায়গাতে রাষ্ট্রীয় পরিবহনের বাস থামে না ফলে সেখানকার মানুষের মধ্যে একটা ক্ষোভ রয়েছে। বহু বলে-কয়ে এখন অনুরোধ ২/১টি বাস সেখানে থামছে কিন্তু সমস্যা হচ্ছে এর পরবর্তী স্টপেজ হচ্ছে আপ ও ডাউনে এক দিকে শান্তিপুর এবং অপর দিকে কৃষ্ণনগর যার দূরত্ব দিগনগর থেকে ১০/১১ কিলোমিটার, এই অতিরিক্ত ভাড়াটা যাত্রীদের দিতে হচ্ছে। এর ফলে যাত্রীদের মধ্যে প্রচন্ড বিক্ষোভ রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, দিগনগরের দূরত্ব অনুযায়ী যাতে ভাড়া নির্দ্ধারিত হয় এবং রাষ্ট্রীয় পরিবহনের আপ ও ডাউনের বাসগুলি যাতে নিয়মিত সেখানে থামে তার ব্যবস্থা করুন। দিগনগর গ্রাম পঞ্চায়েতের প্রধান এ সম্পর্কে একটি গণ দরখাস্ত পাঠিয়েছেন, স্যার, আপনার কাছে আমি সেটা জমা দিচ্ছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বাংলার শেষ স্বাধীন নবাব সিরাজদ্দৌলা সম্পর্কে আমাদের একটু গর্ব আছে, একটু ভাবাবেগ আছে এবং তাকে নিয়ে আমাদের এখানে অনেক সাহিত্য নাটক ইত্যাদিও রচিত হয়েছে। আমরা তার কথা স্মরণ করতে ভালোবাসি এইজন্য যে তিনি ছিলেন একজন দেশপ্রেমিক। ইংরাজ যখন আমাদের দেশ দখল করার অভিযান চালায় তখন এই বাংলাদেশে তিনি তাদের বীরবিক্রমে বাধা দেবার জন্য তাদের বিরুদ্ধে যুদ্ধ করেছিলেন। ১৭৫৬ সালে ইংরাজদের তিনি পরাজিত করেন এবং ইংরাজদের যে দূর্গ ছিল তা তিনি দখল করেন এবং তার প্রভুত ধংস সাধন করেন। তার পরের বছর অর্থাৎ ১৭৫৭ সালে আবার যুদ্ধ হয়। সেই যুদ্ধে তিনি পরাজিত হন এবং দুর্ভাগ্যক্রমে দুশো বছরের জন্য ইংরাজদের দখলে আমাদের দেশ চলে যায়, আমরা পরাধীন হই। আমাদের দেশের দেশপ্রেমিক মানুষ, যারা ইংরাজদের বিরুদ্ধে লড়েছেন তাদের স্মৃতির উদ্দেশ্যে আমরা দেখেছি, কিং জর্জেস ডক সুভাষচন্দ্রের নামে নামাঙ্কিত হয়েছে। অকটালনি মনুমেন্ট তার পরিবর্তে তার নামকরণ হয়েছে, 'শহীদ স্তম্ভ' ; শহীদ মিনার। কিন্তু শেষ স্বাধীন নবাব সিরাজদৌল্লার নামে সেই রকম কোনও কিছু করা হয়নি। পশ্চিমবঙ্গে বর্তমানে যে ফোর্ট উইলিয়াম আছে সেই ফোর্ট উইলিয়াম যেহেতু তিনি দখল করেছিলেন, বিজয় করেছিলেন সেহেতু এটার 'সিরাজদৌল্লা দূর্গ' নামকরণ করা হোক। এই প্রস্তাব রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক, এটাই আমার নিবেদন।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ডিভিসি জলাধার থেকে জল না ছাড়ার জন্য ঐ এলাকায় বোরো চাষ শুকিয়ে যাচ্ছে, ধান শুকিয়ে যাচ্ছে। কাজেই যাতে ডিভিসি জলাধার থেকে জল ছাড়ার জন্য ডিভিসি কর্তৃপক্ষকে নির্দেশ দেওয়া হয় তার জন্য আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকষর্ণ করছি।

[2-40 — 2-50 P.M.]

**श्री शालीब टोप्पो :** अध्यक्ष महोदय, मैं माननीय विद्युत मंत्री का ध्यान आकर्षित

करना चाहता हूँ। मैं विशेषकर कुमार ग्राम के बारे में उल्लेख करना चाहता हूँ, जो एक तरफ भूटान और एक तरफ आसाम से घिरा हुआ हैं। नार्थ बंगाल में १९८६-८७ में उपवास आन्दोलन हुआ था किन्तु बड़े दुख के साथ कहना पड़ता है कि १२ बर्ष तक बामफ्रन्ट के राजत्व करने पर भी इस इलाके के लिए बिद्युत के बारे में कोई भी काम नही हुआ हैं। पता नहीं यह बामफ्रान्ट सरकार इस ओर क्यों नहीं नजर दे रही है १९८७ में यहाँ खूँटी गाड़ी गई थी लेकिन अब बह खूँटी गिरती जा रही हैं। लाइट मिलने की बात तो दूर की रही, खूँटी ही गिरती जा रही हैं। वह इलाका बहुत पिछड़ा हुआ इलाका हैं। वहाँ की उन्नति करना जरुरी हैं। इसलिए मेरा बिद्युत मंत्री से अनुरोध हैं कि बहाँ पर लाइट की व्यवस्था जल्द से जल्द करायें ताकि लोगों की उन्नति हो सके और लोग तवाही से वच जाँय। साथ ही साथ उपवास आन्दोलन करने का मौका न मिले।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী তারকবন্ধু রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী এবং ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের কাছে লজ্জাকর এবং আইনশৃঙ্খলার প্রশ্ন জড়িত একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ময়নাগুড়ি থানার কাজলদিঘী গ্রামে ৪.২৯ ডেসিমেল জমি খাস হয় ১৯৭৪ সালে। স্থানীয় জে এল আর ও ২ জন লোককে ১৯৮২ সালে বর্গা সার্টিফিকেট দেয়। এবারে যখন সেটেলমেন্ট শুরু হয় তখন দেখা যায় বলা আছে খাসজমি। তখন আগেকার ২ জন সহ আরও ৪জন, এই ৬ জন সেখানে ঘরবাড়ি তৈরি করে বসবাস করে। এই ৪ জনের জমির পরিমাণ ৪ বিঘা। তারপরে দেখা যায় ২৬ জানুয়ারি ওখানকার পঞ্চায়েত এবং আরও কিছু দুষ্কৃতকারী মিলে তাদের ঘরবাড়ি ভেঙ্গে দেয় এবং তাদের মা, বোনের উপরে অশালীন আচরণ করে। তখন তারা আমার কাছে আসে এবং সমস্ত ঘটনা বলে। আমি জে এল আর ওকে জিজ্ঞাসা করায় তিনি বলেন যে আমি পুলিশকে বলেছি এটা ভেঙ্গে দিতে। আমি তখন তাকে বলি যে আপনি এটা পারেন না। কারণ এটা রেকর্ডেড জমি নয়, এটা এল আর ভেস্ট জমি। কিন্তু জানিনা কি কারণে ঐ ভেস্ট জমি বর্গা সার্টিফিকেট দেওয়া হয়েছে। আমি তখন জে এল আর ওকে বলি যে আপনি পুলিশকে বলুন যে এটা ভেস্ট জমি। জে এল আর ও পূর্বে পুলিশকে রিপোর্ট দিয়েছিল বর্গা সার্টিফিকেট হোল্ডারদের রক্ষা করার জন্য। তারপরে ২৫শে ফেব্রুয়ারি পুলিশ তাদের ঘরবাড়ি ভেঙ্গে দিয়ে সমস্ত কিছু থানায় নিয়ে আছে এবং তাদের মা, বোনেদের উপরে গালিগালাজ করে। এটা অত্যন্ত লজ্জাকর ব্যাপার। আমি এই বিষয়ে জেলা প্রশাসনের সঙ্গে কথা বলেছি। তারপরে ওখানকার গরিব মানুষরা একত্রিত হয়ে ৩রা মার্চ জে এল আর ও অফিসে এই অন্যায়ের বিরুদ্ধে আবেদন এই ফাঁকে ওখানকার সেই দুষ্কৃতকারী একদল লোক সঙ্গে অস্ত্রশস্ত্র নিয়ে এসে আক্রমণ করে, মা বোনেদের লাঞ্ছিত করে, ঘরবাড়ি লুঠ করে এবং তাদের এক কিলোমিটার দূরে তাড়িয়ে দিয়ে আসে। আমি জেলা প্রশাসনের কাছে আবেদন আকারে রেখেছি এবং ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে আবেদন আকারে রেখেছি, কিন্তু আজ পর্যন্ত এর কোনও সুরাহা হচ্ছে না। তাই আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি,

বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেখানে যে কোনও মুহূর্তে খুন খারাপী ঘটতে পারে, আইন শৃঙ্খলার অবনতি ঘটতে পারে। সুতরাং সরকারি নীতি অনুযায়ী তাদের পাট্টার ব্যবস্থা করা হোক। আমার কাছে সব নথি পত্র আছে, আমি আপনার কাছে সেই নথি পত্র সাবমিট করছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি। নদীয়া জেলার করিমপুরে সম্প্রতি পানচাষের অভূতপূর্ব ক্ষতি হয়ে গেল শিলা বৃষ্টির ফলে। করিমপুর থানা পাট চাষের জন্য এবং ব্যবসার জন্য বিখ্যাত। পাট সেখানকার অর্থকরী ফসল। কিন্তু ইদানিং পাট সম্পর্কে কেন্দ্রীয় সরকারের যে নীতি, পাট শিল্পকে ধংস করার জন্য কেন্দ্রীয় সরকারের যে অপচেষ্টা, যার জন্য পাট শিল্প পশ্চিমবাংলায় মার খাচ্ছে, সেই পরিপ্রেক্ষিতে সেখানকার চাষীরা পান চাষের উপর গুরুত্ব দেয়, এবং পান চাষ সেখানে ভীষণ ভাবে বাড়ছে। প্রায় পাঁচ কোটি টাকার পান ওখান থেকে সারা ভারতবর্ষে আমদানি রপ্তানি হয় সারা বছরে। এই পান সারা ভারতবর্ষে চালান যাচ্ছে। গত মাসের ১৮ তারিখে যে অস্বাভাবিক শিলাপাত সেখানে হয় তার ফলে পানের অভূতপূর্ব ক্ষতি হয়েছে, পান চাষ করেছে এবং এরা প্রায় সবই প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র চাষী। আজকে সরকারকে এই বিষয়ে নজর দিতে হবে, কারণ তারা যে ব্যাঙ্ক ঋণে চাষ করেছে, তা শোধ করতে তাদের অসুবিধা হবে। তাদের সাহায্য করার জন্য আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর একটি গুরুতর ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা সবাই জানি পণ প্রথার বিরুদ্ধে একটা প্রবল জনমত গড়ে উঠছে, তা সত্ত্বেও গত দু-তিন দিনের মধ্যে আমার কেন্দ্রের মধ্যে দুটি সদ্য বিবাহিতা মেয়ে, গৃহবধুকে হত্যা করা হয়েছে আগুনে পুড়িয়ে, তাদের স্বামী এবং পরিবারের অন্যরা মিলিত ভাবে তাদের হত্যা করেছে অগ্নি দগ্ধ করে। লিনা গাঙ্গুলি তার বাড়ি ১৩সি, পামার বাজার, তার বাবা একজন রিটায়ার্ড ম্যান, দরিদ্র মানুষ, স্বামী দেবু গাঙ্গুলি কলকাতা পুলিশের লালবাজার কন্ট্রোল রুমের সার্জেন্ট, তিনি তাকে হত্যা করেছেন আগুনে পুড়িয়ে এবং ৭৫ ভাগ দগ্ধ অবস্থায় তাকে ১০ তারিখে হাসপাতালে ভর্তি করা হয় এবং তিনি ১১ তারিখে মারা যান। এখন চেষ্টা হচ্ছে, দেবু গাঙ্গুলি এখন পার পেয়ে যাবার চেষ্টা করছেন, তিনি নানা মহল থেকে চেষ্টা করছেন। এখনও পর্যন্ত দেবু গাঙ্গুলিকে সেইভাবে অ্যারেস্ট করার ব্যবস্থা করা হয়নি। যদিও এলাকার মানুষের পক্ষ থেকে দাবি করা হচ্ছে তাকে অ্যারেস্ট করার জন্য, কিন্তু ঐ পাড়ারই খবর হচ্ছে তাকে এখনও অ্যারেস্ট করা হয় নি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে দেবু গাঙ্গুলিকে অ্যারেস্ট করা হোক এবং চাকরি থেকে সাসপেন্ড করে এগজেমপ্লারি শাস্তি দেওয়া হোক।

আর একটি মেয়ে, গুমপাড়া, নুঙ্গী, বাটানগরের রাধানাথ রোডে খুন হয়েছে। গৃহবধু শেলী দত্তকে তার স্বামী, এবং জা (ভাশুরের স্ত্রী) অগ্নিদগ্ধ করে হত্যা করেছে। তার স্বামী যতীন্দ্রনাথ দত্ত ইন্ডিয়ান ওভারসিস ব্যাঙ্কের স্টেনোগ্রাফার। যতীন্দ্রনাথ দত্ত এবং তার বৌদি সন্ধ্যা দত্ত মিলিত হয়ে রমেশ দাসের মেয়ে শেলী দত্তকে হত্যা করেছে। গত ১২ তারিখ

তাকে আগুনে পোড়ানো হয় এবং ১৩ তারিখে ক্যালকাটা মেডিক্যাল কলেজ হসপিটালে তার মৃত্যু হয়। শেলী দত্তের হত্যাকাণ্ডের সঙ্গে যুক্তরাও নানাভাবে প্রভাব খাটিয়ে বাঁচার চেষ্টা করছে। বিশেষ করে পুলিশ মহলে প্রভাব খাটাবার চেষ্টা করছে। আমি দাবি করছি অবিলম্বে দোষীদের গ্রেপ্তার করা হোক এবং কাঠোর শাস্তি দেওয়ার ব্যবস্থা করা হোক।

লিনা গাঙ্গুলির হত্যাকারীদের মধ্যে তার শাশুড়ি কমলপ্রভা গাঙ্গুলি এবং দেওর সুব্রত গাঙ্গুলি আছে। কমলপ্রভা গাঙ্গুলি স্কুলের টিচার এবং সুব্রত গাঙ্গুলি ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের একজন কর্মী। আমি দাবি করছি উভয়কে অবিলম্বে গ্রেপ্তার করা হোক এবং চাকরি থেকে সাসপেন্ড করা হোক।

এই প্রসঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি এই বিষয় দুটিকে একটু গুরুত্ব দিয়ে বিবেচনা করুন এবং ভবিষ্যতে গৃহবধু হত্যার প্রবণতা যাতে বন্ধ হয় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। আমরা দেখছি মূলত যৌতুকের দাবিতে এই জাতীয় ঘটনা ঘটছে। এই জিনিস বন্ধ করার দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জিঃ** মাননীয় স্পিকার মহাশয়, সাধারণভাবে এটাই আমাদের পশ্চিমবাংলার ভবিষ্যত যে আমরা আমাদের ন্যায্য জিনিস পাব না। কিন্তু তার সাথে গত কয়েক বছর ধরে যুক্ত হয়েছে—আমাদের ন্যায্য টাকা পয়সা তো পাবই না—পশ্চিমবাংলার মানুষের নিজস্ব সম্মানবোধ, অহংবোধকে আঘাত করা। আমাদের পশ্চিমবাংলার মানুষের নিজস্ব সম্মানবোধ এবং অহংবোধ কেন্দ্রীয় সরকার এবং কংগ্রেস (আই) নেতাদের দ্বারা আক্রান্ত হচ্ছে। ইতিপূর্বে প্রধানমন্ত্রী একবার কলকাতাকে মুমূর্ষু নগরী বললেন। আবার এখন কংগ্রেস (ই) একজন এম পি মন্তব্য করলেন কলকাতা ডার্টিয়েস্ট সিটি। আমি জানি না, তিনি কোন রাজ্য থেকে নির্বাচিত হয়েছেন। কিন্তু আমরা যারা কলকাতার মানুষ, তারা এটা কখনই মেনে নিতে পারি না যে, কংগ্রেস (ই) নেতারা আমাদের প্রিয় শহর সম্পর্কে এই ধরনের একটার পর একটা বাজে মন্তব্য করবেন। আমরা জানি এই লাইসেন্স প্রধানমন্ত্রীর কাছ থেকে এসেছে। কারণ প্রধানমন্ত্রীই কলকাতাকে মুমূর্ষু নগরী বলে এই জিনিস শুরু করেছেন। এই সব বাজে কথা বলার লাইসেন্স দিয়েছেন। ফলে আজকে তারই দলের এম পি-ভি নারায়ণস্বামী কলকাতাকে ডার্টিয়েস্ট সিটি অফ ইন্ডিয়া বলতে সাহস পেয়েছেন। অপর দিকে আমরা কি দেখছি, আগামী ১২ বছরের মধ্যেই আমরা বিংশশতাব্দীতে যাচ্ছি, আর ঠিক সেই মুহূর্তে আমাদের রাজধানী, মহানগরী দিল্লিতে ট্রান্স-যমুনা হওয়া সত্ত্বেও— গত বছরই—শতাব্দীর সব চেয়ে বড় মহামারী হল। বোম্বাই, মাদ্রাজের সঙ্গে আমরা আমাদের শহরের তুলনা করতে চাই না। কিন্তু যখন আমরা কলকাতা মহানগরীর উন্নয়নের জন্য তাদের কাছ থেকে চেয়ে পাই না—১৮২৭ কোটি টাকা চেয়ে পাই নি—তখন তারা কোন অধিকারে কলকাতাকে মুমূর্ষু নগরী বলেন, ডার্টিয়েস্ট সিটি বলেন? তা ছাড়াও ঐ এম পি তথ্যগত ভুল বলেছেন, তিনি কলকাতাকে কস্টলিয়েস্ট সিটি বলেছেন! কিন্তু কলকাতা তা নয়, আমরা ওকথা মেনে নিতে রাজি নই। তিনি [illegible] বিকৃত করে বিবৃতি দিয়েছেন। আজকে এই মুহূর্তে পৌরমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত নেই, তবুও আমি তার কাছে এ বিষয়ে একটা বিবৃতি দাবি করছি। কংগ্রেস (ই) নেতাদের কোনও অধিকার নেই আমাদের নিজস্ব অহংবোধে আঘাত করার। আমাদের সম্মানবোধ

আছে, আমরা আমাদের প্রিয় কলকাতাকে ভালবাসি। এই শহর নিয়ে আমরা গর্ববোধ করি। আমাদের গর্বে আঘাত-হানার অধিকার তাদের কেউ দেয় নি।

[3-00 — 3-30 P.M. (including adjournment)]

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটি গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপের জন্য আপনার মারফৎ অনুরোধ জানাচ্ছি। হাওড়া শহরে ছোটখাট কলকারখানা এলাকায় ২১ নম্বর ওয়ার্ডে গত নির্বাচনে আমাদের যিনি প্রার্থী ছিলেন তিনি পরাজিত হয়েছেন এবং কংগ্রেস সেখানে জয়লাভ করেছে। কিন্তু রাত্রি দেড়টার সময়ে তাকে আক্রমণ করা হল এবং বোমা মারা হল। গত ৭ তারিখে আমাদের যিনি প্রার্থী ছিলেন আর সি পি আইয়ের হারাধন মন্ডল তাকে আবার আক্রমণ করা হল। এলাকার সমাজবিরোধীরা গত কর্পোরেশন নির্বাচনে কংগ্রেসের হয়ে কাজ করেছিলেন। তারা সেখানে প্রচন্ড দৌরাত্ম্য এবং সন্ত্রাস চালিয়ে যাচ্ছেন। এলাকার ছোটখাট কলকারখানাগুলি গত ৬/৭দিন ধরে বন্ধ হয়ে আছে। সেখানে জোর-জুলুম করে চাঁদা আদায় করা হচ্ছে এবং কারখানার বাবরি নামমাত্র দরে বিক্রি করতে বাধ্য করা হচ্ছে এবং সেখানে সন্ত্রাস এখনও চলছে। এর প্রতিবাদে সেখানকার আপামর জনসাধারণ, শ্রমিক এবং কারখানার মালিকেরা ডি এমের কাছে মিছিল করে গিয়েছিলেন। পরে ১০ তারিখে সমস্ত বামপন্থীদের লোকেরা এবং কয়েক হাজার সাধারণ মানুষ ডি এমের কাছে মিছিল করে যান। সেখানে তখন এস পি উপস্থিত ছিলেন। তিনি স্বীকার করেছেন ব্যাঁটরা থানার পুলিশের একাংশ সমাজবিরোধীদের মদত দিচ্ছেন। যারা সমাজবিরোধী তাদের নামের তালিকা পর্যন্ত দেওয়া হয়েছে, কিন্তু এখন পর্যন্ত তাদের গ্রেপ্তার করা হচ্ছে না। আমি আশা করব, সেই এলাকার কলকারখানা চালু রাখার স্বার্থে, সেই এলাকার ব্যবসা চালু রাখার স্বার্থে, এলাকার শান্তি-শৃঙ্খলার স্বার্থে এবং সেই এলাকার বামপন্থী কর্মী, নেতৃস্থানীয় কমরেড যিনি কর্পোরেশন নির্বাচনে প্রতিদ্বন্দ্বীতা করে হেরে গেছেন তিনি এলাকায় যাতে আবার কাজ করতে পারেন তারজন্য ব্যবস্থা নেওয়া হোক। এদিকে তো কংগ্রেসিরা ধর্না দিচ্ছেন কিন্তু তাদের আশ্রয়পুষ্ট সমাজবিরোধীরা সেখানে কি কান্ড করছেন তা দেখুন। যাইহোক, অবিলম্বে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় এ ব্যাপারে হস্তক্ষেপ করুন।

**মিঃ স্পিকার :** এখন বিরতি, আবার আমরা সাড়ে ৩টার সময়ে মিলিত হব।

(After Adjournment)

[3-30 — 3-40 P.M.]

## GOVERNMENT RESOLUTION

**Mr. Speaker :** Government Resolution empowering the Parliament to amend the Cigarettes (Regulation of Production, Supply and Distribution) Act, 1975.

I call upon Shri Prasanta Kumar Sur to move his resolution and

to make his speech, if any.

**Shri Prasnata Kumar Sur**: Sir, I beg to move that—

Whereas the law made by Parliament, namely, the Cigarattes (Regulation of Production, Supply and Distribution) Act, 1975 (47 of 1975), provides for incorporation of a specified warning in cigarette packets and the cigarette advertisements;

AND whereas the regulation of other tobacco products such as bidies, cigars, etc. falls within the purview of the State Government as the subject matter as aforesaid is included within entry 26 of the State Law in the Seventh Schedule to the Constitution of India (hereinafter referred to as the Constitution);

AND whereas the first Conference of Central Council of Health and Family Welfare has recommended that the State Government should get a Resolution passed in the State Legislature on adoption of a package of the following anit-tobacco measures to enable the Parliament to enact a legislation, namely :—

(1) the existing statutory warning on cigarette packets/ advertisements/hordings that "Cigarette Smoking is injurious to Health" should be expanded to include other telling slogans which may be specified in the legislation;

(2) the statutory warning should be extended to other tobacco products such as chewing tobacco-based pan masala gutka, tobacco-based tooth powders pastes and the warning should be printed in English and Hindi or the Regional language at the point of sale;

(3) prohibition of advertisements on cigarettes, bidis, tobacco-bassed pan masala and all other tobacco products;

(4) existing rules regulations concerning non-smoking in public places of entertainment and transport should be rigidly enforced and extended to other areas such as Government offices, educational institutions, official conferences meetings, railway stations and airports;

(5) projection of slides depicting harmful effects of tobacco consumption before every show in cinema halls and also

in television/radio programmes ;

AND whereas it appears to this Assembly to be desirable that the said matters with respect to which Parliament has no power to make laws, for the State except as provided in Articles 249 and 250 of the Constituion should be regulated in the State of West Bengal by Parliament by law ;

NOW, therefore, in terms of clause (1) of Article 252 of the Constitution, this Assembly hereby resolves that the said matters should be regulated in the State of West Bengal by Parliament by law.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, তামাক জাতীয় সমস্ত কিছু সিগারেট-সিগার-বিড়ি সবকিছুই আমাদের স্বাস্থ্যের পক্ষে খুব ক্ষতিকারক। বিশেষ করে ১৫ লক্ষ থেকে ২০ লক্ষ মানুষ ক্যানসার আক্রান্ত থাকে সব সময় এই তামাকের জন্য এছাড়াও বহু রোগ, যেমন লাঙ ক্যানসার, বঙ্কাইটিস ইত্যাদি অন্যান্য রোগে আক্রান্ত হয়ে পড়ি এই সিগারেট স্মোকিং-এর জন্য অনেক সময় আমরা এটাও লক্ষ্য করি যে, সিগারেট স্মোকিং-এর জন্য নন-স্মোকার যারা তারাও শ্বাস-প্রশ্বাস জনিত নানা রোগে আক্রান্ত হয়ে পড়েন, কারণ এই স্মোকিং-এর কারণে পরিবেশ দূষিত হয়। এই সমস্ত কারণে স্বাস্থ্যমন্ত্রীদের যে কনফারেন্স হয়েছিল সেখানে আলোচনার ভিত্তিতে এটা ঠিক হয়েছিল যে, 'সিগারেট স্মোকিং ইজ ইনজুরিয়াস টু হেল্থ' এই কথাগুলি সিগারেটের প্যাকেটের গায়ে লিখতে হবে এবং সেটা তারপর সেন্ট্রাল অ্যাক্টে প্রভিসন করা হয়েছিল। কিন্তু তার দ্বারা অন্যান্য তামাক জাতীয় জিনিস, যথা-সিগার, বিড়ি ইত্যাদি রেসট্রিকটেড হয়নি। সুতরাং তারজন্য এখানে রাজ্য সরকারের যে অধিকার রয়েছে সেই অধিকার বলে এর উপর একটি প্রস্তাব গ্রহণ করে সেটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠালে তারা একটি সুসংহত আইন প্রণয়ন করতে পারবেন এবং তার দ্বারা সারা ভারতবর্ষে এর বিরুদ্ধে প্রতিরোধমূলক ব্যবস্থা গ্রহণ করা যাবে। আজকে ক্যানসার যে ভাবে দেখা দিয়েছে, তাতে এই আইনটা পাস হলে তার ৪০-৪৫ ভাগ প্রতিরোধ করতে পারব আমরা। কারণ দেখা গেছে যে, সিগারেট বা ধুম্রজাতীয় নেশা যারা পান করেন তাদের মধ্যে ৩০ থেকে ৮০ ভাগ মানুষ ক্যানসার বা অন্যান্য শ্বাস-প্রশ্বাস জনিত রোগে আক্রান্ত। যারা ধূম্র পান করেন না তাদের তুলনায় এই সংখ্যাটা অনেক বেশি। তাই আমরা মনে করি, যদি এই জাতীয় একটি প্রস্তাব এখানে গ্রহণ করা যায় এবং তার উপর যদি পার্লামেন্টে একটি আইন পাস করা হয় তাহলে তার দ্বারা সারা ভারতবর্ষে এইসব রোগের বিরুদ্ধে প্রতিরোধমূলক ব্যবস্থা গ্রহণ করা যাবে। সেইজন্যই এই প্রস্তাবটি বিধানসভায় এনেছি।

**মিঃ স্পিকার ঃ** আপনার ক্যাবিনেট কলিগরা সবাই এ ব্যাপারে সমর্থন করছেন তো আপনাকে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ক্যাবিনেট ডিসিসন না হলে এখানে তো এটা আসতেই পারত

না। ল' এবং কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজের মতো সব ডিপার্টমেন্ট ইনভলভড রয়েছে এই ব্যাপারে, কারণ এন্ট্রি ৫৪য়ে লেভি অর ট্যাক্সের ব্যাপারটা রয়েছে। কাজেই তাদের সঙ্গে এই ব্যাপারে কোনওরকম কন্ট্রোভার্সি আছে কিনা সেটা দেখতে হবে। সেক্ষেত্রে আইনটা নিয়ে আমরা বহু অলোচনা করে দেখেছি যে, এন্ট্রি ২৬ বা এন্ট্রি ৫৪-এর সঙ্গে এক্ষেত্রে কোনওরকম কনফ্লিকট নেই। কাজেই তারপর ক্যাবিনেট-এর সিদ্ধান্ত অনুযায়ীই এই প্রস্তাবটা এনেছি।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী সভার মধ্যে যারা ধূমপান করেন তাদের ধূমপান করাটা বন্ধ করতে পারবেন তো?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের দেশে যেভাবে এই রোগের আক্রমণ ঘটছে তাতে সিগারেট খাওয়া বন্ধ করা উচিত। অবশ্য আমি বিধানসভার সদস্যদের কথা বলছি না। যেখানে আমাদের দেশে খাদ্যের এত অভাব, যে দেশে ৫০/৬০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করেন এবং তারফলে নিজেদের দেহে রোগ প্রতিরোধের ক্ষমতা পর্যন্ত নেই, সেই দেশে সিগারেট খাওয়ার এত প্রাধান্য থাকা উচিত নয়।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে রেজলিউশন উত্থাপন করেছেন সেটা বিরোধিতা করার কিছু নেই। এটাকে সকলের সমর্থন করা দরকার। কারণ ধূমপান আজকে যেভাবে ক্রমাগত বেড়ে চলেছে তার উপর একটা বিধি আরোপ করা দরকার। আজকে শুধু বয়স্করাই যে ধূমপান করছেন তা নয়, অন্যান্য যে সমস্ত জিনিসগুলির কথা বলা হয়েছে যেমন পান, জরদা, টোবাকো এই সমস্ত জিনিসের প্রচলন এত বেড়ে যাচ্ছে যাতে গ্রামের সাধারণ মানুষ এই সমস্ত খেয়ে অভ্যস্ত হয়ে ড়ছে। এতে প্রয়োজনীয়তা কি আছে সেই দিকটা না দেখে প্রথমে শখে খেতে আরম্ভ করছে এবং পরবর্তীকালে এই শখ থেকে তারা অভ্যস্ত হয়ে পড়ছে। মাননীয় মন্ত্রী মহাশয় ক্যানসার রোগের কথা বলেছেন এবং তিনি যথার্থ ভাবেই এই কথা-টা বলেছেন। একটা ভয়াবহ রোগ চারিদিকে ছড়িয়ে পড়ছে, গ্রামে এই রোগের প্রাদুর্ভাব ছিল না, এখন গ্রামাঞ্চলের মানুষ এই রোগে আক্রান্ত হচ্ছে। এই পরিস্থিতিতে এটা বন্ধ হওয়া দরকার। এখানে বসে শুধু এই রেজলিউশন পাস করলেই হবে না, নিজেকেও এর সামিল হতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় ঠিকই বলেছেন যে নিজেদের আগে এটা বন্ধ করতে হবে। আমরা যারা এখানে বিধায়ক আছি, আইনসভায় বসে যে আইন প্রণয়ন করছি তাদের আগে আইন মেনে চলা দরকার। ইংরাজিতে একটা কথা আছে চ্যারিটি শো বিগিনস এ্যাট হোম, সেই জন্য আমাদের থেকে আগে শুরু করা দরকার। আইন সভায় বসে আমরাই আইন তৈরি করছি আমরাই সেটাকে যদি ভঙ্গ করি তাহলে কি হবে? এই রকম একটা বিপজ্জনক পরিস্থিতি সামাল দিতে গেলে সর্বপ্রথম আমাদেরই শুরু করা দরকার। যতীন চক্রবর্তী মহাশয় কি এটা পারবেন? যতীনবাবু তো চুরুট খেতে অভ্যস্ত, তাকে কাগজে মাঝে মাঝে দেখেছি চুরুট খাচ্ছেন। তিনি যখন বিদেশে যান সেখানে তাকে মাঝে মাঝে চুরুট প্রেজেন্ট করা হয় এবং বিদেশ থেকে তিনি চুরুটও নিয়ে আসেন। এখানে রেজলিউশন পাস করে তিনি কি বাস্তবে ছাড়তে পারবেন শুধু ওনার ক্ষেত্রেই নয় এই রকম ঘটনা

অনেকের ক্ষেত্রেই ঘটবে। আজকে যেভাবে এর ব্যাপকতা বাড়ছে তাতে বিধি আরোপ করা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় পুষ্টির কথা বললেন। অপুষ্টি জনিত নানা রকম রোগে মানুষ আক্রান্ত হচ্ছে এবং চারিদিকে ছড়িয়ে পড়ছে। তার উপর আবার তামাক থেকে যে বিষক্রিয়া এবং ক্রিয়া হিসাবে যে কাজগুলি করে তাতে আমাদের শরীরের বিভিন্ন অংশ ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং নানা রোগে আক্রান্ত হচ্ছে। আবার তার প্রতিকারের জন্য যে চিকিৎসা ব্যবস্থা সেটাও ভালো নয়, অনেক রোগের চিকিৎসার মাধ্যমে নিরাময় আজও সম্ভব হয় নি। আমাদের হয় নি। আমাদের দেশে চিকিৎসা ব্যবস্থা অত্যন্ত নড়বড়ে, কোনও হাসপাতালে ডাক্তার থাকে না, কোনও হাসপাতালে ডাক্তার থাকে তো ঔষধ থাকে না। মাননীয় মন্ত্রী মহাশয় অনেক চেষ্টা করেছেন গ্রামে ডাক্তার পাঠানোর ক্ষেত্রে। এই ক্ষেত্রে অনেকে তার সঙ্গে যোগযোগ করেছেন ডাক্তারের জন্য, ২-১ মাস যাচ্ছে, আবার সেখান থেকে চলে আসছে। আমার এলাকার একটি হাসপাতালের ডাক্তার পাঠানোর জন্য মন্ত্রী মহাশয়কে বলেছিলাম। সত্যই সেখানে ডাক্তার গিয়েছিল, যাওয়ার ২-৩ মাস পরেই আবার সেই হাসপাতাল লক আউট হয়ে গেছে। কিভাবে আর চিকিৎসা ব্যবস্থা সকলের কাছে পৌঁছে দেওয়া যাবে? একে চিকিৎসার এই দুরাবস্থা তার উপর ধূমপান করার উপর যদি বিধি নিষেধ আরোপ না করা যায়, যদি এটা অবাধে চলতে থাকে তাহলে রোগ আরও বেড়ে যাবে। এখন দেখতে পাচ্ছি স্কুল কলেজের ছোট ছোট ছেলে মেয়েরা ধূমপানে অভ্যস্ত হয়ে পড়ছে। প্রথমে তারা বড়দের দেখে লুকিয়ে লুকিয়ে খেতে শিখছে, তারপর ওইভাবে খেতে শিখে অভ্যস্ত হয়ে পড়ছে। সুতরাং রেজলিউশন করে আইনগতভাবে সিগারেটের প্যাকেটে লিখে দেওয়া হল স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকারক। এটা বললেই যে বন্ধ হয়ে যাবে, এমন নয়। এটা রেডিও, টিভিতে ব্যাপক প্রচারের জন্য স্লাইড

[3-50 — 4-00 P.M.]

দিতে হবে এটার জন্য আরও ব্যাপক প্রচার করতে হবে। যেমন সঞ্চয়ের প্রচারের জন্য, প্রচার মাধ্যমগুলি থেকে, প্রশাসনিক স্তর পর্যন্ত প্রচার করা হয়, এমন কি গ্রাম স্তরেও। তাই এটার যে ক্ষতিকারক দিক আছে, এটা যদি রেডিও, টিভির মাধ্যমে প্রচার করা হয়, এবং এটা করলেই আইনমাফিক বন্ধ হয়ে যাবে কিনা সেটাও দেখতে হবে। বিভিন্ন প্রচার মাধ্যমগুলিতে এবং স্লাইডগুলিতে এই ব্যাপারে লেখা থাকা দরকার যে বিড়ি, সিগারেট খৈনী এইগুলি খেলে স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকারক হবে। এই ব্যাপারে মানুষকে সচেতন করা দরকার। সিনেমা হলে ধূমপান নিষিদ্ধ, বাসে ধূমপান নিষিদ্ধ, প্রটেকটেড এরিয়ায় ধূমপান নিষিদ্ধ এই ব্যাপারে আইন আছে কিন্তু সব জায়গাতেই হয়। ধূমপান নিষিদ্ধ শুধু আইনগতভাবে চেষ্টা করলেই হবে না। বা বাঁধাধরা লিখে দেওয়া হল তা করলেই হবে না, সেটাকে যে অমান্য করছে তাকে যদি আইনের বিধান অনুসারে ব্যবস্থা করা হয়, তাহলে সে বুঝবে যে এটা করলে শাস্তি পেতে হবে। এবং তার দেখাদেখি অন্যরাও সচেতন হয়ে যাবে। তাই এই ব্যাপারে আইনকে আরোপ করা দরকার। তাই বলব শুধু রেজলিউশন পাস করলেই যে এটা কার্যকর করা যাবে এটা ঠিক নয়! তাই মাননীয় মন্ত্রী মহাশয় আজকে যে প্রস্তাব উত্থাপন করেছেন এটা হাসি-ঠাট্টার ব্যাপার নয়, এটা অনেক গুরুত্বপূর্ণ ব্যাপার। বিশেষ করে আমাদের দেশে যেভাবে আবহাওয়ার পলিউশন হচ্ছে, দূষিত হচ্ছে, এর ফলে যে রোগ ছড়াচ্ছে আমাদের দেশের অধিকাংশ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করছে এবং আমাদের দেশে যে স্বাস্থ্য বিভাগ আছে তারা যে

পরিস্থিতির মধ্যে আছে এই ব্যাপারে অবিলম্বে চিন্তা করা দরকার। এখানে বলা যেতে পারে স্বাস্থ্য খাতে এতে ব্যয় হচ্ছে, রোগীদের খাবারের জন্য ব্যয় বাড়ানো হচ্ছে কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা যারা এপক্ষে এবং ওপক্ষে নির্বাচিত তারা জানি গ্রামের স্বাস্থ্যকেন্দ্রগুলির কি অবস্থা। এবং দুরারোগ্য রোগীদের কি অবস্থা হচ্ছে এই রকম পরিস্থিতিতে এটা প্রচারের জন্য যদি কোনও সচেতন মাধ্যম থাকে তাহলে ভালো হয়, এবং প্রশাসনিক দিক থেকেও এটার প্রচার দরকার। যেমন স্বল্প সঞ্চয়ের ব্যাপারে আমি আগেই বলেছি, যেভাবে গ্রামে গঞ্জে প্রচার করা হয়, এবং তার ফলে যে স্বল্প সঞ্চয়ের প্রতি মানুষের যে উদ্যোগ দেখা গিয়েছে, সেই রকমই এই ক্ষেত্রেও শুধু আইন করলেই হবে না, ক্ষতির ব্যাপারটাও প্রচার করতে হবে। এবং আইন করে এটার বাস্তবে রূপ দেওয়ার দরকার আছে। স্যার, আপনি ঠিকই বলেছেন আমরা যারা প্রস্তাব আনছি এবং আমরা তারা সর্বসম্মতভাবে প্রস্তাবটা গ্রহণ করব তারা যেন এই ব্যাপারে বিরত থাকে, এই ব্যাপারটা দেখা দরকার। আমরা যারা অভ্যস্ত হয়ে পড়েছি সেই অভ্যাস কমিয়ে একেবারে পারলে ছেড়ে দেওয়া দরকার, এই ব্যাপারটা এইভাবে দেখা দরকার বলে আমি মনে করি। এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব স্বাস্থ্য মন্ত্রী মাননীয় প্রশান্ত শূর মহাশয় এনেছেন সেই প্রস্তাবের সমর্থনে কয়েকটি কথা আমি বলতে চাই। বিষয়টা অত্যন্ত কঠিন, প্রস্তাব আনলেই যে সব জিনিস কার্যকর হবে তা হয় না। কারণ, আমাদের এই ভারতবর্ষ বা পশ্চিমবঙ্গ বহু পুরাকাল থেকে তামাক খাওয়ার দেশ, আমরা ধূমপান করে আসতাম এটা আমাদের ছোটবেলায় দেখেছি এবং আমাদের আগে যারা জন্মগ্রহণ করেছেন তারাও দেখেছেন। সুতরাং এত দিনের একটা অভ্যাস এটা আমাদের মজ্জার মধ্যে ঢুকে গেছে, শুধু একটা প্রস্তাবের মাধ্যমে এটাকে শেষ করা যায় না। তা সত্ত্বেও আমাদের প্রচেষ্টা চালাতে হবে। বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গিতে যদি আমরা মনে করি যে স্বাস্থ্য রক্ষার স্বার্থেই এই কাজটা করব তাহলে আমরা কেন বলব না লোকের কাছে যে স্বাস্থ্য রক্ষার জন্য ধূমপান নিষেধ করা দরকার? কিন্তু সিগারেটের প্যাকেটের গায়ে লেখা আছে সিগারেট স্মোকিং ইজ ইনজুরিয়াস টু হেল্‌থ, আবার কলকাতা বা যেকোনও শহরে গেলে দেখবেন বড় বড় সাইন বোর্ডে একটা সুন্দর ছেলে একটা সুন্দর মেয়ে দাঁড়িয়ে আছে, সিগারেট খাচ্ছে। এই সমস্ত অ্যাডভার্টাইজমেন্ট খুবই অ্যাট্রাক্ট করে। টিভি সিনেমা স্লাইডে দেখানো হচ্ছে অমুক বিড়ি, অমুক সিগারেট, নানা রকম অ্যাডভার্টাইজমেন্ট বিভিন্ন পত্র পত্রিকার মধ্যে দেওয়া হচ্ছে, রঙিন ছবি দিয়ে প্রচার করা হচ্ছে। এইসব করে যে সুযোগ দেওয়া হচ্ছে তার ফলে ইনজুরিয়াস কথাটা অর্থহীন হয়ে যায়, এই অবস্থা এসে দাঁড়িয়েছে। সেজন্য অ্যাডভার্টাইজমেন্ট, সিনেমা স্লাইড, বড় বড় সাইন বোর্ড লাগানো এই সমস্তগুলি বন্ধ করা দরকার বা আমরা এমন কোনও প্রকাশ্যে ব্যবস্থা করব না যাতে মানুষ ধূমপানে উৎসাহিত হয়। ইউরোপ, আমেরিকা, বহু উন্নত দেশে, বিভিন্ন জায়গায় দেখেছি তারা চেষ্টা করেছে, দীর্ঘদিন যাবৎ প্রচারের মধ্য দিয়ে তারা দেখিয়েছে সিগারেটের কনজাম্পশন অনেক কমে গেছে, ধূমপান অনেক কমে গেছে। উল্টো দিকে আমাদের মতো অনুন্নত দেশে ধূমপান অনেক বৃদ্ধি পেয়েছে। আজকে মন্ত্রী মহাশয় প্রস্তাবে বলার সময় বলেছেন ৫০/৬০ ভাগ মানুষ যেখানে দারিদ্র সীমার নিচে বাস করে, এটা গরিব দেশ, যেখানে শরীরের প্রতিরোধ ক্ষমতা অনেক কম, বিভিন্ন জীবাণু প্রতিরোধ পারে না

সেক্ষেত্রে ধূমপান আরও ক্ষতিকর। আজকে এই যে খৈনি, গুড়াখু দাঁতের মধ্যে দেয় দাঁতের মধ্যে ওটা থাকলে একটা নেশা হয়। এই খৈনি, পান মশলা, জর্দা, দোক্তা, এই জাতীয় নেশায় ধোঁয়া বেরোয় না ঠিকই কিন্তু এর থেকে জিহ্বায় মুখে ক্যানসার হয় এটা ডাক্তাররা গবেষণা করে বলেছেন। পাশাপাশি ক্যানসার রোগ এই সব ব্যবহার না করলেও হতে পারে। কিন্তু সমীক্ষা করে দেখা গেছে যে, যারা এইসব ব্যবহার করেন তাদেরই ক্যানসারের সংখ্যা অনেক বেশি, আর যারা ব্যবহার করেন না তাদের সংখ্যা অনেক কম। এর থেকেই ক্ষতির কারণটা খুব পরিষ্কারভাবে বোঝা যাচ্ছে। এর থেকে আরও কি কি রোগ হয়? ব্লাড প্রেসার খুব বৃদ্ধি পায়। স্মোক করলে বা খৈনি খেলে, গুড়াখু লাগালে, জর্দা বেশি খেলে ব্লাড প্রেসার বৃদ্ধি পায়। ডাক্তারী সমীক্ষায় জানা গেছে। তাই ব্লাড প্রেসার রোগীদের বলে দেওয়া হয় আপনারা এই সব ব্যবহার করবেন না। এই সব ব্যবহার করলে ব্লাড প্রেস্রারের ওষুধ খাইয়েও কমানো যাবে না। এতে ব্লাড প্রেসার বাড়ে। যাদের বংক্রাইটিস আছে তাদের ক্ষেত্রে এটা খুবই খারাপ। এটা টি বি হতে সাহায্য করে। কারণ আমরা ট্রেড ইউনিয়ন আন্দোলন করতে গিয়ে বিড়ি শ্রমিকরা যে কারখানায় কাজ করে সেখানে গিয়ে দেখেছি তারা বিড়ি বানাতে বানাতে কত যে খাচ্ছে তার কোনও হিসাব নেই। কিছুদিন পরেই দেখা যাচ্ছে তাদের ব্রংকিয়াল ডিফেক্ট হচ্ছে অথবা টিবি হচ্ছে। আমাদের কুচবিহার জেলায় প্রচুর তামাক উৎপাদন হয়। সেই শুকনো তামাক গোডাউনে ভরে রাখা হয়। গোডাউনের কোনও দরজা জানালা নেই। সেখানে তামাকের একটা ভীষণ গ্যাস হয়। আমরা দেখেছি ঐ সমস্ত লোকের বেশির ভাগেরই লাঙ্গসের ডিফেক্ট হয়েছে বা টিবি হয়েছে। অভিজ্ঞতায় দেখা যাচ্ছে এর থেকে ক্যানসার হচ্ছে, হার্ট অ্যাটাক হচ্ছে। হার্ট অ্যাটাক অন্য কারণেও হয়। কিন্তু সমীক্ষায় দেখা

[4-00 — 4-1- P.M.]

গেছে যারা ধূমপান করেন বা এই সব বেশি ব্যবহার করেন তাদের সংখ্যা অনেক বেশি অন্য লোকের তুলনায়। এমন কি এও দেখা গেছে পায়ে গ্যাংরিন ফর্ম পর্যন্ত হয়েছে ডাক্তারী মতে। কাজেই ধূমপান, খৈনি ব্যবহার করলে এই সব ভয়ঙ্কর রোগ হতে পারে, এইগুলি সাধারণ মানুষের কাছে হাইলাইট করা দরকার। এই বিষয়ে সিনেমা স্লাইড দেওয়া দরকার, সাইন বোর্ড দেওয়া দরকার, পোস্টারের মাধ্যমে বিজ্ঞাপণ দেওয়া দরকার। এটা করা হলে এর কার্যকারিতা বোঝা মানুষের পক্ষে সহজ হবে। এই জিনিস ব্যবহার করলে মানুষ কঠিন রোগে আক্রান্ত হতে পারে এবং মৃত্যু ত্বরান্বিত হতে পারে। এই সব কথা বললে তবেই এটা বন্ধ করা যেতে পারে। পাবলিক প্লেস, অফিস, বাস, ট্রামে সিনেমা হল ইত্যাদি জায়গায় এটা স্ট্রিক্টলি ফলো করা দরকার। এটা শুধু লেখা থাকলে কিছু হবে না। যেমন ডাউরি প্রথা সম্বন্ধে একটা আইন আছে। সেখানে বলা হয়েছে ডাউরি নেওয়া যাবে না। কিন্তু আমরা দেখছি সব জায়গাতেই ডাউরি নেওয়া হচ্ছে নানা কায়দায়। কাজেই আইন থাকলেই সব জায়গায় এটা কার্যকর হবে, এই কথা বলা যায় না। তবে এই বিষয়ে পার্লামেন্ট থেকে এই রকম ব্যবস্থা করা দরকার। আজকে দেখা যাচ্ছে তামাক ব্যবসায়ীরা পান মশলা ব্যবসায়ীরা, সিগারেট কোম্পানিগুলি প্রচুর টাকা উপায় করছে। ইংলন্ড, আমেরিকায় ঐসব ব্যবসায়ীদের ব্যবসা কমে গেছে। কারণ, সেখানে মানুষ ধূমপান ছেড়ে দিচ্ছে, আর আমাদের এখানে বাড়ছে। মানুষ এটাকে গ্রহণ করছে। সুতরাং আজকে এটাকে স্ট্রিক্টলি ফলো করা দরকার এবং

আইনটিকে কঠোরভাবে প্রয়োগ করা দরকার। সরকারি গণ মাধ্যমে টিভি, রেডিও সিনেমায় প্রচার করা দরকার, এই সমস্ত জিনিস হওয়া দরকার। তবে এই জিনিস মানুষের চেতনার মধ্যে, অনুভূতির মধ্যে না আনতে পারলে শুধু আইনের দ্বারা, প্রচারের দ্বারা কিছু হবে না। এই জিনিস সরাসরি মানুষের চেতনার মধ্যে আনতে হবে। মাননীয় সদস্য পুরকাইত মহাশয় স্বাস্থ্য বিভাগের কথা বললেন, ঔষধ নেই, ডাক্তার নেই ইত্যাদি, ইত্যাদি। আজকে যে প্রস্তাব এসেছে সেক্ষেত্রে এগুলো অবান্তর কথা, অপ্রাসঙ্গিক কথা। এটা অন্য একটা জিনিস এবং সেইভাবেই একে চিন্তা করতে হবে। পার্লামেন্টের মাধ্যমে এমন বাই ল করা দরকার যার মাধ্যমে এটা করা যাবে। আমরা অনেক সময় শিক্ষার ব্যাপার নিয়ে সেমিনার করি। কাজেই এই ব্যাপার নিয়ে পঞ্চায়েতের মাধ্যমে, পৌরসভা এলাকা, বস্তি এলাকায় যদি আলোচনা সভা সংগঠিত করতে পারি এবং এই ব্যাপারে গণ আন্দোলন কর্মীদের যদি সাহায্য পাই তাহলে মানুষের মনে চেতনা বৃদ্ধি করতে পারব। একথা বলে এই প্রস্তাব সকলকে গ্রহণ করার জন্য অনুরোধ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, স্বাস্থ্য মন্ত্রী মহাশয় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তার উদ্দেশ্য খুব সাধু এবং খুবই মহৎ। সরকারকে যদি কোনও আইন তৈরি করতে হয় বা এই ব্যাপারে কোনও সুপারিশ করতে হয় তাহলে সেটা বাস্তবানুগ হওয়া দরকার। যে আইন আমরা রূপায়িত করতে পারবনা সেই আইন যদি বিধানসভা থেকে পাস হয়, বিধানসভা কোনও সুপারিশ করে তাহলে সেটা ডেড লক হয়েই থাকবে। আমরা দেখেছি এরকম অনেক আইন তৈরি হয়েছে যেগুলো আমাদের প্রশাসনিক ব্যবস্থা ঠিকভাবে নেই বলে কার্যকর করতে পারছিনা। স্বাস্থ্যমন্ত্রী বললেন, ধূম্রপানে নাকি ক্যানসার হতে পারে। ফিডার ক্যাস্ট্রো সব সময় সিগারেট খেতেন কিছুদিন আগে অবশ্য সিগারেট ছেড়ে দিয়েছেন। চার্চিলকে তো ভাবাই যায় না তার মুখে সিগার নেই। কিন্তু এদের তো ক্যানসার হয় নি। আমি আজ ৫৬ বছর ধূম্রপান করছি। ১৯৩৩ সালে জেল থেকে বেরিয়ে ধূম্রপান শুরু করি এবং তখন ছাত্র আন্দোলন করতাম। সিগার দিয়ে আমি ধূম্রপান শুরু করি এবং এখনও খাচ্ছি। আমার তো মনে হয় স্বাস্থ্যমন্ত্রীর চেয়ে আমার স্বাস্থ্য খারাপ নয়। আমি বেশ বহাল তবিয়তেই আছি এবং রোজ ৮/১০টা করে সিগার খাই। ক্যানসার রোগের মূল খোঁজা হচ্ছে এবং আমেরিকা এই ব্যাপারে কোটি কোটি ডলার খরচ করছে। কিন্তু ঠিক কি কারণে ক্যানসার হয় সেটা এখনও বার করা যায়নি। যারা ধূম্রপান করেন তারা এক এক কারণে এই ধূম্রপান করেন। অনেকে আছেন সিগার ধরিয়ে ধোঁয়াটা গিলে ফেলেন, অনেকে আবার সিগার ধরিয়ে ধোঁয়া দেখতে চান এবং এই ধোঁয়া নিয়ে নানা রকম কারিগরি করেন। আমি অন্ধকার ঘরে বসে সিগার খেতে পারি না, আমি যতক্ষণ পর্যন্ত না ধোঁয়াটা দেখছি ততক্ষণ পর্যন্ত সিগার খেয়ে আনন্দ পাইনা। স্যার, অনেকে দেখবেন সিগারেটের যে বাট-এন্ড সেটা চিবোয় এবং সেটা থেকে যে রস বেরোয় তা সে গ্রহণ করে। স্যার, আমি এমন একটি বৃদ্ধ ভদ্রলোককে জানতাম যিনি একটি সুন্দরী অল্প বয়সের তরুণীকে বিবাহ করেছিলেন। সেই ভদ্রলোক হুকোতে করে তামাক খেতেন অন্ধকার ঘরে বসে। সেই অন্ধকার ঘরে বসে তিনি তার সেই ষোড়শী তরুণী ভার্যাকে বলতেন, তুমি তামাক সেজে কল্‌কেতে তামাকের উপর জ্বলন্ত টিকে দিয়ে চলতে চলতে ফুঁ দিতে দিতে নিয়ে আসবে। স্যার, ঐ ফুঁ দেবার সময়

আগুনের প্রভায় তার তরুণী ভার্যার মুখ দেখাটা তিনি উপভোগ করতেন এবং সেই কারণে অন্ধকার ঘরে বসে তামাক খেতেন। স্যার, এ ছাড়া আপনি দেখবেন, এই আইনের মধ্যে কতকগুলি ত্রুটি বোধহয় আছে। ত্রুটি এই অর্থে—উনি দু নং-এ সবই বলেছেন— চুয়িং ট্যোবাকো, পানমশলা এবং এমন কি সেই মিশি পর্যন্ত আছে। কিন্তু স্যার, এ ক্ষেত্রে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর নস্যির উপর কেন পক্ষপাতিত্ব সেটা বুঝতে পারছি না। উনি ধূমপান করেন না আবার নস্যিও নেন না তাহলে নস্যিটা বাদ দিচ্ছেন কেন? তাহলে নস্যিটাও এর সঙ্গে যুক্ত করা দরকার। তারপর ৪নং-এ সরকারি অফিস ইত্যাদির কথা আছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় হয়ত ধূমপান করেন না। কিন্তু বহু মাননীয় মন্ত্রী আছেন যারা ধূমপান করেন এবং তাদের কাছে অভ্যাগত যারা আসেন তাদের সিগারেট দেন। রাইটার্স বিল্ডিং-এ যে হাজার হাজার সরকারি কর্মচারী ভাইরা কাজ করেন তারা কি সেখানে সিগারেট খাবেন না? তাহলে একটা জায়গা নির্দিষ্ট করে দিন যে ঐ জায়গায় গিয়ে তোমরা ধূমপান করবে। ওখানে প্রেস কর্নার আছে, সাংবাদিকরা সেখানে বসেন, তাদের উপায় কি হবে, সেখানে বসে তারা ধূমপান করতে পারবেন না? প্র্যাকটিকাল দৃষ্টিভঙ্গি নিয়ে দেখলে দেখবেন নিশ্চয় এতে অসুবিধার সৃষ্টি হবে। ৪নং রেলওয়ে স্টেশন এবং এয়ারপোর্টের কথা বলা হয়েছে, সেখানে ধূমপান নিষেধ। স্যার, এরকম অদ্ভুত প্রস্তাব আমি কোনও জায়গায় দেখিনি। বিদেশের বিভিন্ন জায়গায় আমি গিয়েছি এবং বড় বড় এয়ারপোর্টের লাউঞ্চ ইত্যাদি দেখেছি, সেখানেও ধূমপানের ব্যবস্থা আছে। আমেরিকাতেও আছে আবার সোভিয়েত ইউনিয়নে গিয়ে দেখেছি সেখানেও পাপারোস, সিগারেট খাচ্ছে। সুতরাং আপনি এটা কার্যকর করবেন কি করে? যে কথা মাননীয় সদস্য প্রবোধ পুরকাইত এবং শিবেন চৌধুরি মহাশয় বললেন যে শুধু আইন করে এগুলি বন্ধ করা যায় না সেটা ঠিকই। আইন তো আছে যে ট্রাম, মিনিবাসে সিগারেট খাওয়া নিষিদ্ধ, কিন্তু

[4-10 — 4-20 P.M.]

কই, আজও তো সেটা কার্যকর হচ্ছে না। আমাকেও তো এখন মাঝে মাঝে ট্রামে, বাসে, মিনিবাসে চড়তে হয় দেখি ঠিকই সিগারেট খাওয়া চলছে। তাকে কার্যকর করতে পারছেন না আর শুধু লিখে দেবেন, 'ধূমপান করিবেন না।' অনেক জায়গায় নিয়ম আছে লিখে দেওয়া হয় যে ধূমপান করিবেন না। এখানেও কি তাই দেওয়া হবে? স্যার, আমি একথা সম্পূর্ণ সমর্থন করি। কিন্তু মানুষকে যদি সচেতন না করান তাহলে এই আইনের উদ্দেশ্য সিদ্ধ হবে না। স্যার, আমি অনেকবার আমেরিকা গেছি। সেখানে আমার মেয়ে থাকত, জামাই থাকত, তাদের ওখানে গেছি। আমি ৩ বছর আগেও সেখানে গেছি। সেখানে দেখেছি কি প্রচন্ড আন্দোলন চলছে। আমি যখন সেখানে যাই রেস্টুরেন্টে বসে সিগার খাইনা। সেখানে রেস্টুরেন্টে বড় বড় করে লেখা আছে 'নো স্মোকিং'। সেখানে একটা দায়িত্ব বোধ আছে, একটা শৃঙ্খলা বোধ আছে। সেখানে কেউ খায় না এবং খেতেও দেওয়া হয় না। আমেরিকায় তারা স্বেচ্ছায় এর বিরুদ্ধে আন্দোলন চালাচ্ছে। তারা আশা করছে যে ১৯৯০ সালের মধ্যে তাদের দেশে ধূমপান বন্ধ হয়ে যাবে। একটা জিনিস দেখেছি সিগারেটে যে কথা লেখা থাকে সেটা হচ্ছে 'সিগারেট স্মোকিং ইজ ইনজুরিয়াস টু হেল্থ, এটা নাকি সব জায়গায় লিখতে হল। তাহলে যেখানে টোব্যাকো বিক্রি করে, যারা খইনি খায় সে ক্ষেত্রে কি হবে? আমরা দেখেছি রাস্তার পাশে খইনি এবং চুন নিয়ে বসে আছে। সেখানে কি ঐ সাইন বোর্ড লাগাতে হবে? তারা

কি করে এটা লিখবে? কাজেই একটা বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে যদি আইন তৈরি করা না হয় তাহলে সেই আইন সঠিকভাবে প্রয়োগ হয় না। এই সুপারিশ তো পার্লামেন্টে যাবে। স্যার, আপনার এখানে আমরা যারা লবিতে বসে ধূমপান করি সেটা কি বন্ধ হয়ে যাবে? সুতরাং মানুষ যদি সচেতন হয় তাহলে ধূমপান বন্ধ হতে পারে। এটাতে যদি সত্যি সত্যি অনিষ্ট করে অনেকে বলে যে বেশি ধূমপান করলে হার্ট অ্যাটাক হয়। আমি নিজের দৃষ্টান্ত দিয়ে বলছি। আমি চার্চিলের দৃষ্টান্ত ছেড়ে দিচ্ছি, অন্যান্যদের দৃষ্টান্ত ছেড়ে দিচ্ছি। আমি সিগার খেতে শুরু করেছি বার্মা সিগার দিয়ে। দ্বিতীয় বিশ্ব যুদ্ধ যখন শুরু হয় তখন বার্মা সিগার আসা বন্ধ হয়ে গেল। কিন্তু এখন বার্মা সিগার আসছে, হাভানা সিগার আসছে এবং অনেক বিদেশি সিগার আসছে। স্যার এই আমার পকেটে রয়েছে। আমার জিজ্ঞাসা হচ্ছে, এই যে এটা লেখা আছে, ওখানকার কোম্পানি কি করে এটা লিখবে? সেখান থেকে যে প্যাকেট আসে, ভালো ভালো বার্মা সিগারের প্যাকেট যেগুলি আসে, বার্মায় বসে সেই কোম্পানি কি করে লিখবে যে সিগারেট স্মোকিং ইজ ইনজুরিয়াস টু হেলথ? সেটাতো ইমপোর্টেড হচ্ছে। আপনি লক্ষ্য করুন, এবারে কেন্দ্রীয় বাজেটে সিগারেটের উপরে ট্যাক্স ধার্য হয়েছে কিন্তু সিগারের উপরে কোনও কর ধার্য হয়নি। আমি সিগার কিনি বা পেয়ে থাকি। এই সিগারের উপরে কিন্তু দাম বাড়েনি। সিগারের উপরে একটা পক্ষপাতিত্ব সকলেরই আছে। আপনি মহৎ উদ্দেশ্য, সাধু উদ্দেশ্য নিয়ে প্রস্তাব এনেছেন। এই প্রস্তাব নিশ্চয়ই পার্লামেন্টে যাবে। আপনি ভেবে দেখেছেন কিনা আমি জানি না কারণ কেন্দ্রীয় সরকার আমরা প্রস্তাব করলেও তারা ফেলে রেখে দেন। অনেক ভালো ভালো আইন আমরা তৈরি করেছি কিন্তু সেগুলি বছরের পর বছর পড়ে আছে। উনি এই প্রস্তাব এখান থেকে পাঠাবেন। তারা মত দেবে কিনা আমি জানি না। তবে এটা আমরা দাবি করতে পারব যে পশ্চিমবঙ্গ সরকার প্রথম এই কাজ শুরু করেছেন। এটা ভালো কথা এবং অভিনন্দনযোগ্য। কিন্তু এর মধ্যে যেগুলি আমার অবাস্তব বলে মনে হয়েছে আমি সেটা এখানে রেখেছি এবং সেটাকে অত্যন্ত বিনয়ের সঙ্গে বিবেচনা করার জন্য অনুরোধ জানাচ্ছি। এমন কি কোথাও কোথাও মেট্রো রেলে দেখেছি যে কম্পার্টমেন্টে 'নো-স্মোকিং' লেখা থাকে। সেই জন্য আজকে মানুষকে সচেতন করতে হবে। সেটাই হল প্রধান কাজ। আমরা রাজনৈতিক দলগুলো থেকে সকলে ঐক্যবদ্ধ ভাবে এই কথা বলতে পারি যে সিগারেট খেয়ো না, সেখানে বোধ হয়, কিছুতেই আমরা মিলিত হতে পারব না। এমন কি বামফ্রন্টের মধ্যে, বামফ্রন্টের যে দলগুলো আছে, তার মধ্যেও মতভেদ আছে। সুতরাং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর উদ্দেশ্য মহৎ, উদ্দেশ্য সাধু, আমি তাকে তার জন্য অভিনন্দন জানাচ্ছি। কিন্তু একটু যদি অনুগ্রহ করে বিচার বিবেচনা করেন, যে কথাগুলো আমি বললাম যে সেটা আপনি কার্যকর করতে পারবেন কি না, না, এটা ডেড ল হয়ে থাকবে, তা যদি হয় তাহলে এটা করে কোনও লাভ হবে না। আপনার উদ্দেশ্য সাধিত হবে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে প্রস্তাব এনেছেন, আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। কিন্তু মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয় যা বলেছেন, আমিও সেটা বলতে চাইছিলাম যে আইনটা করতে যাচ্ছেন, সেটা কতখানি চালু করতে পারবেন সেটা আমাদের বিচার বিবেচনা করে দেখতে হবে। বহুদিন

আগে একটা আইন হয়েছিল অল্প বয়সী মেয়েদের বিবাহ সম্পর্কে। কিন্তু বাস্তবে সেটা কতটুকু কার্যকর হয়েছে, তা সকলেই জানেন। সুতরাং এই সম্পর্কে যে আন্দোলন সৃষ্টি করা দরকার, সেটা আমরা কতখানি করতে পারব, সেই ভেবে অগ্রসর হওয়া দরকার। যদিও আমরা জানি হোয়াট বেঙ্গল থিংক্স টুডে, ইন্ডিয়া থিংক্স টুমরো, আমরা যদি এর পথিকৃৎ হতে পারি, সেটা ভালো। আমরা এই বিধানসভায় যারা রেজলিউশন করছি এবং সমর্থন করছি, তারা যদি আজকে থেকে বলতে শুরু করি যে আর সিগারেট খাব না, তাহলেই ব্যাপারটাতে একটা বাস্তবতা আসে। এই সম্পর্কে আমি একটা গল্প শুনেছিলাম, হজরত মহম্মদ ইসলামের নবী, তার কাছে এসে বললেন, তার কৃমি হয়েছে, তিনি তাকে বললেন ১৫ দিন বাদে এসো, ওষুধ বাতলে দেব। ১৫ দিন বাদে যখন সেই লোকটি এল, তখন তাকে হজরত মহম্মদ বললেন, তুমি চিনি খেয় না। তাকে জিজ্ঞাসা করা হল, আপনি ওকে ১৫ দিন বাদে আসতে বললেন কেন? সেদিনই তো বলে দিতে পারতেন যে চিনি খেয়ো না। তখন তিনি বললেন, নিজে চিনি খাওয়া ছাড়ার জন্য ১৫দিন সময় নিয়েছিলাম। নিজে চিনি খাওয়া ছেড়েছি, তারপর তাকে বলেছি, তুমি চিনি খেয়ো না। আজকে আমরা সিগারেট খাব, আর সিগারেট খাওয়া বন্ধ করার জন্য আইন করব যদিও এই আইনটা করার যৌক্তিকতা আছে, সুতরাং এখন থেকে এই সম্পর্কে সকলকে আন্দোলন সংগঠিত করতে হবে। মাননীয় সদস্য বলেছেন যে ট্রামে বাসে ধূমপান করা হয় আইন থাকা সত্ত্বেও, আমি বলব ট্রাম বাসে খুব বেশি আজকাল খায় না। সিনেমা হলেও অল্প দামের টিকিটে যারা বসে তারা হয়তো খান। কিন্তু ওপর দিকে যারা বসেন, তারা খেতে সাহস করেন না। সুতরাং আইন করে বলতে আরম্ভ করলে কিছুটা কাজ হবে। গভর্নমেন্ট অফিসে স্মোকিং বন্ধ করার কথা বলেছেন, হাসপাতালে বন্ধ করার কথা বলেছেন, এটা ঠিক কাজ করেছেন। তবে গভর্নমেন্ট অফিসে এই ব্যবস্থা চালু করা যাবে কি না ভেবে দেখতে হবে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলতে চাই, পান মশলা আগে ছিল না, সিগারেট বহুদিন ধরে চলে আসছে, সুতরাং পান মশলা যারা তৈরি করছে, তাদের কোনও লাইসেন্স নেই। এক একটা লোক পান মশলা বিক্রি করে লক্ষ লক্ষ টাকা রোজগার করছে। তাদের রেগুলেট করার কোনও ব্যবস্থা নেই। তাদের বলতে পর্যন্ত হয় না ঐ পান মশলার মধ্যে কি কি আছে। আমাদের ওষুধ-পত্র নিয়ন্ত্রণ করার জন্য যে ব্যবস্থা আছে, সে রকম কোনও ব্যবস্থা কি এ ক্ষেত্রে করা যায় না? এমন কি আমরা তো আইন করে বলতে পারি যে, পানমশলা বিক্রি করা যাবে না। এ জিনিসটা আগে ছিল না, এখন এসেছে, এখনই এটাকে আইন করে রেগুলেট করা দরকার। আমরা জানি বিড়ি, সিগারেট বন্ধ করা যাবে না। করতে গেলে ২২৬ অনুযায়ী মামলা হয়ে যাবে। তবে নিশ্চয়ই প্রয়োজনীয় নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু করা যেতে পারে। সেই সঙ্গে সঙ্গে পানমশলার ক্ষেত্রেও আইন করার প্রয়োজন আছে। আইন করে পান-মশলাকে রেগুলেট করতে হবে। ড্রাগ কন্ট্রোল অর্ডারের মতো আইন করে একে নিয়ন্ত্রণ করতে হবে। কি জিনিস দিয়ে এটা তৈরি হচ্ছে, এর মধ্যে কি কি জিনিস, আছে তা ডিক্লেয়ার করতে হবে। আমরা কেউ জানি না এর মধ্যে কি জিনিস আছে। আমার দ্বিতীয় কথা হচ্ছে স্কুলগুলিতে স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে বিভিন্ন মাটিরিয়ালের ভিত্তিতে ব্যাপক প্রচার করা প্রয়োজন। আমরা দেখতে পাই বাচ্চা বাচ্চা ছেলেরা পর্যন্ত সিগারেট খাচ্ছে। আমার মতে একটা সোসাইটি তৈরি করে তার মাধ্যমে ব্যাপক প্রচারের ব্যবস্থা করা প্রয়োজন। শুধু আইন করলেই আইনকে কার্যকর করা যাবে না।

যতই আইন করা হোক না কেন স্টেশনগুলিতে লোকে সিগারেট খাবেই, ফলে পুলিশ কাউকে সিগারেট খেতে দেখলেই বলবে—সিগারেট খাচ্ছ পয়সা দাও। অর্থাৎ পুলিশের পয়সা নেবার আর একটা সুযোগ সৃষ্টি হবে। সুতরাং মন্ত্রী মহাশয়কে আইন এনফোর্স করার বিষয়টিও ভাবতে হবে। গভর্নমেন্ট অফিসগুলিতে এই আইন কার্যকর করা সম্ভব হলেও, সব জায়গায় এই আইন চালু করা সম্ভব হবে কিনা তাও মন্ত্রী মহাশয়কে ভাবতে হবে। সে দিন শুনলাম আমাদের এখানকার আগেকার আমেরিকান হাই কমিশনার এখানে এসে একটি ভোজসভায় বলেছেন, "আমরা আমেরিকায় সিগারেট খাওয়া কমাচ্ছি, আর তোমরা ভারতবর্ষে সিগারেট খাওয়া বাড়াচ্ছ"। আমাকে ঘটনাটি প্রফুল্লচন্দ্র সেন মহাশয় বললেন। তিনি আরও বললেন, "ঐকথা শুনে আমার মাথা ঘুরে গেল, আমার নিজেকে ছোট মনে হল।" অতএব এটা সময় উপযোগী রেজলিউশন, এটাকে আমি সমর্থন করছি। মাননীয় যতীন চক্রবর্তী মহাশয় এই প্রসঙ্গে যা বললেন তাতে তার সব কথার সঙ্গে আমি একমত নাহলেও, তিনি কিছু কিছু কথা ঠিকই বলেছেন। এর মধ্যে কিছু কিছু ভাববার বিষয় আছে। পরিশেষে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে সব দিকে বিবেচনা করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয় মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। তবে নির্ধারিত বক্তাদের তালিকায় আমার নাম ছিলনা। কিন্তু তা সত্ত্বেও ভেতরে ও বাইরে যাদের বুক ফাটছে, অথচ মুখ যারা খুলতে পারছেন না, তাদের প্রতি দায়বদ্ধতা থেকেই আমাকে বলতে হচ্ছে। এখানে বাইরে ভেতরে অসংখ্য ধূমপায়ী আছেন। ধূমপানের প্রশ্নে মাননীয় যতীন চক্রবর্তী মহাশয় বলেছেন যে, ধূমপানের ফলে যে ক্যানসার হয়, তা এখনও নিরূপণ করা যায় নি। কিসে ক্যানসার হয় তাই এখনও নির্দ্ধারণ করা সম্ভব হয় নি। অনেক ধূমপায়ী বৃদ্ধ বয়স পর্যন্ত ধূমপান করছেন। এই সব দৃষ্টান্ত তিনি অনেক দেখিয়েছেন। আমরা জানি ছেলেদের মুখে একটা সিগারেট ধরার মধ্যে একটা হি ম্যানশিপ গড়ে উঠে। ছেলেরা কৈশোরে প্রথম সিগারেট খায় বা ধূমপান করে। অর্থাৎ সাবালকপ্রাপ্ত হওয়ার ক্ষেত্রে ধূমপানের একটা বিশেষ গুরুত্ব আছে। মুখে সিগারেট দিলে নিজেকে সাবালক সাবালক মনে হয়। সুতরাং এ সব বিষয়গুলির অন্তর্নিহিতভাব বিবেচনা করে দেখতে হবে। এই প্রস্তাবকে কার্যকর করার ক্ষেত্রে অনেক সমস্যা আছে। আমরা জানি সরকারি কর্মচারিরা অধিকাংশই ধূমপান করেন, এখন যদি মাননীয় মন্ত্রী মহাশয় রাইটার্স বিল্ডিংস-এ একটা নির্দিষ্ট জায়গা ঠিক করে দেন যে, সেখানে উঠে গিয়ে সবাইকে ধূমপান করে আসতে হবে। একে তো কাজকর্মের ব্যাপারে ঢিলেঢালা ভাব আছে, তার উপর যদি উঠে উঠে সংরক্ষিত জায়গায় ধূমপান করতে যায় তাহলে আমার মনে হয় শ্রমশক্তি নষ্ট হবে। এছাড়া বিকল্প কর্মসংস্থানের প্রশ্ন উঠবে বলে আমি মনে করি। আমি সিগারেটের কথা বাদ দিলাম। এই রেস্ট্রিকশন করার মধ্য দিয়ে যদি ধূমপায়ীদের উদ্বুদ্ধ করা যায়, যদি ধূমপায়ীরা অনুপ্রাণিত হয়ে কমিয়ে দেয় তাহলে ঔরাঙ্গাবাদের লক্ষ লক্ষ বিড়ি শ্রমিক বেকার হয়ে যাবে। এরফলে লক্ষ লক্ষ বিড়ি শ্রমিক কলকাতার বুকে মিছিল করে আসবে, আমাদের বিকল্প কর্ম সংস্থানের ব্যবস্থা করতে হবে। সুতরাং একটা সমস্যা আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা সময়ে চায়ের বিরুদ্ধে আন্দোলন উঠেছিল। আচার্য প্রফুল্লচন্দ্র রায় প্রবাসী

পত্রিকার কলামে এক নাগাড়ে লিখে গেছেন সেই সময়ে যে চা পান, না বিষ পান ১৯৩৭-৩৮ সালে অর্থাৎ আমার জন্মের আগে। তিনি একজন নমস্য শ্রদ্ধেয় ব্যক্তি, তিনি একনাগাড়ে লিখে গেছেন কিন্তু সেটা কার্যকর হয়নি, বাস্তবে তা আরও বেড়ে গেছে। এখন ধূমপানের বিরুদ্ধে যে ষড়যন্ত্র যে দুর্যোগ মাথার উপর নেমে এসেছে মাননীয় মন্ত্রী মহাশয় যা তুলেছেন নিশ্চয়ই এ ব্যাপারে চেষ্টা করা হবে তবে এইসব কথাগুলি নিশ্চয়ই তিনি বিবেচনা করে দেখবেন। পাবলিক প্লেসগুলিতে ধূমপানের জায়গা সংরক্ষিত থাকুক, তারপর প্রমাণ হোক যে এর দ্বারা ক্যানসার হয়। তারপর বাঁচার জন্য ধূমপান ছেড়ে দেওয়া হবে। এই ধূমপানের ব্যাপারে কবিতা আছে। আপনি জানেন, এই সিগারেট নিয়ে সুকান্তের কবিতা ছিল, সিগারেট নিঃশেষ হয়ে যাওয়ার মধ্য দিয়ে একটা সময়ে উদ্বুদ্ধ হয়েছিল, সিগারেটের মতন শ্রমজীবী মানুষেরা ক্ষয়ে ক্ষয়ে যাচ্ছে এইরকম একটা রূপক দেখেছিলাম। সুতরাং সিগারেট যদি এইভাবে অবলুপ্ত হয়ে যায় তাহলে অনেক ক্ষতি হয়ে যাবে—সভ্যতার ক্ষতি হয়ে যাবে আমি বলছি না কিন্তু বহু ক্ষতি হয়ে যাবে। তবে ধোঁয়ায় বিচরণ করলে মুশকিল হবে, স্থলপথে বিপদ আছে। আমি সেই প্রসঙ্গে যাচ্ছি না। মাননীয় মন্ত্রীমহাশয় যা উত্থাপন করেছেন তা আমরা মেনে চলার চেষ্টা করব, তবে দুর্যোগপূর্ণ দিন এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মনোযোগ দিয়ে আমাদের বিধানসভার সদস্যদের বক্তৃতা শুনেছি। সবচেয়ে ভাল লেগেছে যতীনদা যেভাবে বক্তৃতা রেখেছেন, কারণ তিনি হয়তো মনে করেছেন ফিদেল কাস্ত্রো, চার্চিল এবং শ্রদ্ধেয় যতীন চক্রবর্তীকে দেখে পৃথিবীর ইতিহাস সৃষ্টি হয়, কিন্তু তা হয় না। কারণ হল, আমাদের মতন উন্নয়নশীল দেশে শতকরা ৭০ থেকে ৮০ ভাগ মানুষ অনাহার, অর্ধাহারে মারা যান পুষ্টির অভাবে। আমাদের ভারতবর্ষে শিশু মৃত্যুর হার শহরাঞ্চলে শতকরা ৯৫ আর গ্রামাঞ্চলে ১২০ আর যেখানে গ্রামাঞ্চলে ৭০/৭৫ ভাগ মানুষ বসবাস করেন তার মধ্যে শতকরা ৭০/৮০ ভাগ বলতে পারেন তারা অর্ধাহারে থাকেন, এক বেলা খাবার জোটেনা। আমাদের রোগ প্রতিরোধ করার ক্ষমতা খুব কম, কারণ পুষ্টিকর খাদ্য আমাদের নেই বললেই চলে। আমাদের ভারত সরকার গর্বের সাথে বলে যে আমাদের মজুত খাদ্যশস্য আছে ২ কোটি ৩০ লক্ষ টন। কিন্তু কেন অনাহার অর্ধাহারে দেশের মানুষ মারা যাচ্ছে? আমরা চাইছি এই কারণে যে, বর্তমানে যে সমাজ ব্যবস্থা এই ব্যবস্থায় আমাদের বেশির ভাগ মানুষ তাদের প্রয়োজনীয় খাদ্যশস্য, প্রোটিন, যা দরকার তা পায় না। এখন আমাদের এখানে হাজার হাজার মানুষ রোগে আক্রান্ত হচ্ছে। যেখানে ডাক্তাররা বিজ্ঞান এবং ডাক্তারী শাস্ত্রে পড়াশোনা করেছেন, যারা সেমিনার করেন ক্যানসার বা করোনারী কেন হয় এইসব সম্মেলন বা আলোচনা সভায় আমার যাবার সুযোগ হয়েছিল। মন্ত্রী হিসাবে আমি গিয়েছিলাম, অন্য কোনও কারণে নয়। এখন যারা এই ধরনের বিশেষজ্ঞ আছেন তারা সম্মেলন করে এবং আলোচনা সভা করে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গিগুলি আমাদের সামনে উপস্থিত করেন, তাতে আমরা দেখি যে, ধূমপান করার মধ্যে দিয়ে বেশিরভাগ মানুষ তাদের বক্তব্যে—আমাদের বক্তব্য নয় বলেন এই ধরনের ক্যানসার রোগে আক্রান্ত হচ্ছে। আমাদের এখানে যেমন বিশেষজ্ঞ বলছেন ডিজিজেস লাইক

করোনারী হার্ট ডিজিস। তারা এই রকম বহু রোগের কথাই বলেছেন। সেগুলি হল chronic obstruction lung diseases like chronic Bronchitics and emphyoema, Pepticulcer and above all cancers of lung, larynx, oral canity, Pharyrx, aesophagus, urinary bladder, kidney and Pancreas এই সব বেশি পরিমাণে হয় যারা ধূমপান করেন। এখন আমাদের কথাটা হল এই যে, যারা মনে করেন যে আমরা ধূমপান করে মরতে চাই তারা। মরুন, আমাদের আপত্তি নেই। কিন্তু কথা হল সমাজের যেখানে সংখ্যা গরিষ্ঠ মানুষ যাদের মধ্যে প্রতিরোধ করার মতো শক্তি নেই, যারা অনাহারে অর্দ্ধাহারে মারা যাচ্ছে সেখানে আমরা কি যুক্তি দিতে পারি? আমাদের রাইটার্স বিল্ডিংসে যদি আমরা এটা প্রয়োগ করি তাহলে কেউ মানবে কি না? মানবে কি মানবে না সেই সচেতনতা। দেবার মতো প্রচেষ্টা আমাদের থাকা দরকার, সেই প্রচেষ্টা আমাদের করা দরকার, বোঝানো দরকার যে, এই বৈজ্ঞানিক যুগে এই অবৈজ্ঞানিক চিন্তাধারাটা ঠিক নয়। যারা ধূমপান করছেন তারা শিক্ষিত হতে পারেন, কিন্তু বিজ্ঞান এবং বৈজ্ঞানিকরা যে কথাটা বলছেন তাদের সেই কথাটা উড়িয়ে দেওয়া যায় না। সুতরাং যারা বলছেন যে, আমাদের ক্যানসার হয় নি, কে জানে যতীন বাবুর করোনারী অ্যাটাক হবে না। এই কথাটা কেউ জোর করে বলতে পারে না যে আমার এই রোগ হবে না। কোন রোগ কখন কোন সময় হবে তা কেউই বলতে পারে না বা তখন ডাক্তার ডাকারও সুযোগ পাওয়া যায় না এ রকম বহু দৃষ্টান্তই আমরা দেখেছি। বসে আছেন চা-পান করছেন হঠাৎ নেই, পৃথিবী থেকে চলে গেছেন, এই রকম ঘটনাও ঘটছে। সুতরাং আমার কথাটা হচ্ছে এই যে, সুযোগটার কথা বলা হচ্ছে এটা বাদ দেওয়া যাবে না। আমার প্রস্তাব এটাকে আমাদের একজিকিউট করতে হবে। একজিকিউট করার জন্য আমাদের যে যে ব্যবস্থা গ্রহণ করা দরকার তা আমাদের করা উচিত, সেটা আমাদের দায়িত্ব। সুতরাং আমি সেই কথা সবিনয়ে নিবেদন করতে চাই যে, আমাদের দেশের পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের ও বস্তির সকল মানুষের কথা চিন্তা করে বর্তমানে সমাজ ব্যবস্থায় যেখানে আমাদের খাদ্যের অভাব এত বেশি যেখানে প্রোটিন যুক্ত কোনও খাদ্য তারা পাচ্ছে না বা আমরা সরবরাহ করতে পারছি না, অনাহারে অর্ধাহারে লোক মরে যাচ্ছে, সেখানে রোগ প্রতিরোধের ক্ষমতা আমাদের কম সেখানে নতুন নতুন রোগের জীবাণু ঢুকিয়ে দেবার যে প্রচেষ্টা চলছে, সেটা বন্ধ করা উচিত। তাই আমি মনে করি, বিধানসভার সদস্যরা যদি সচেতন হন, আজকে আমরা যদি পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের কাছে বৈজ্ঞানিক কথাগুলি বলতে পারি, তাহলে নিরীহ মানুষগুলি যে অকালে মারা যাচ্ছে সেটা রোধ করতে পারব। একটা স্টেট বাস চলছে, তাতে দাঁড়াবার পর্যন্ত জায়গা নেই, কিন্তু সেই বাসেও মানুষ সিগারেট টানছে, লজ্জা করছে না! আজকে ট্রেনে যান, দেখবেন তাতে কিভাবে মানুষ যাতায়াত করে, ১০টা ৫টা করে। দেখবেন, তারমধ্যেও লোকে ধূমপান করছে, লজ্জা করছে না। কিন্তু সেই ট্রেনে কারও যদি রেসপিরেটরি ট্রাবল থাকে বা ব্রঙ্কাইটিসের রোগী যদি কেউ থেকে থাকেন, তাহলে তিনি আক্রান্ত হবেন তখনই। কিন্তু এইটুকু চেতনা পর্যন্ত তাদের নেই। সুতরাং যে প্রস্তাব এনেছি সেটা খুব সুচিন্তিতভাবে আলোচনা শেষেই এনেছি। এতে যে কথাগুলি বলেছি সেই ব্যাপারে সবাই একমত হবেন যে, বিষয়গুলি সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়া দরকার, এই ব্যাপারে তাদের বুঝানো দরকার। আজকে এই কাজগুলিই করতে

হবে। এই প্রস্তাবের মধ্যে সেটাও বাদ দেওয়া হয়নি। এই কথা বলে মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করব, তারা যেন এই প্রস্তাব গ্রহণ করেন।

The motion of Shri Prasnata Kumar Sur that—

Whereas the law made by Parliament, namely, the Cigarettes (Regulation of Production, Supply and Distribution) Act, 1975 (47 of 1975), provides for incorporation of a specified warning in cigarette packets and the cigarette advertisements;

AND whereas the regulation of other tobacco products such as bidies, cigars, etc. falls within the purview of the State Government as the subject matter as aforesaid is included within entry 26 of the State Law in the Seventh Schedule to the Constitution of India (hereinafter referred to as the Constitution);

AND whereas the first Conference of Central Council of Health and Family Welfare has recommended that the State Government should get a Resolution passed in the State Legislature on adoption of a package of the following anti-tobacco measures to enable the Parliament to enact a legislation, namely :—

(1) the existing statutory warning on cigarette packets/advertisements/hordings that "Cigarette Smoking is injurious to Health" should be expanded to include other telling slogans which may be specified in the legislation;

(2) the statutory warning should be extended to other tobacco products such as chewing tobacco-based pan masala gutka, tobacco-based tooth powders pastes and the warning should be printed in English and Hindi or the Regional language at the point of sale;

(3) prohibition of advertisements on cigarettes, bidis, tobacco-bassed pan masala and all other tobacco products;

(4) existing rules regulations concerning non-smoking in public places of entertainment and transport should be rigidly enforced and extended to other areas such as Government offices, educational institutions, official conferences meetings, railway stations and airports;

(5) projection of slides depicting harmful effects of tobacco

consumption before every show in cinema halls and also in television/radio programmes;

AND whereas it apperars to this Assembly to be desirable that the said matters with respect to which Parliament has no power to make laws, for the State except as provided in Articles 249 and 250 of the Constitution should be regulated in the State of West Bengal by Parliament by law;

NOW, therefore, in terms of clause (1) of Article 252 of the Constitution, this Assembly hereby resolves that the said matters should be regulated in the State of West Bengal by Parliament by law.

was then put and agreed to

## LEGISLATION

### THE WEST BENGAL LAND (REQUISITION AND ACQUISITION) (AMENDMENT) BILL, 1989

**Shri Benoy Krishna Chowdhury:** Mr. Deputy Speaker, Sir, I beg to introduce the West Bengal (Requisition and Acquisition) (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

[4-40 — 4-50 P.M.]

Shri Benoy Krishna Chowdhury: Sir, I beg to move that the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1989 be taken in to consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও অর্জন) আইন, ১৯৪৮ এই আইন জরুরি উন্নয়ন পরিকল্পনাসমূহ কার্যে রূপায়িত করবার উদ্দেশ্যে বাধ্যতামূলকভাবে প্রয়োজনীয় ভূমির অধিগ্রহণ ও অর্জন ত্বরান্বিত করার ব্যবস্থা আছে। প্রথমে এই আইনটি ১৯৫১ সাল পর্যন্ত বলবৎ ছিল। পরে কিছু সংশোধনীর মাধ্যমে এর কার্যকারীতা ক্রমান্বয়ে ১৯৮৯ সালের ৩১শে মার্চ পর্যন্ত বর্ধিত করা হয়েছে। বিভিন্ন সেচ প্রকল্প, গৃহ নির্মাণ প্রকল্প, শিল্পাঞ্চল গঠন প্রকল্প, সরবরাহ প্রকল্প, পথ উন্নয়ন প্রকল্প ইত্যাদি বহুবিধ জনহিতকর প্রকল্পের জন্য জরুরি ভিত্তিতে এবং বাধ্যতামূলকভাবে জমি অধিগ্রহণ ও অর্জনের প্রয়োজনীয়তা আরও কিছুকাল থাকবে বলে এই আইনটির বিধানাবলি বজায় রাখা একান্ত প্রয়োজন।

বর্তমানে এই আইনটির বলে অধিগৃহীত বেশ কিছু জমি আছে যা বিভিন্ন প্রকল্পের জন্য স্থায়ীভাবে অর্জনের প্রয়োজনীয়তা রয়েছে। সেইহেতুও আইনটির কার্যকারীতার মেয়াদ

বৃদ্ধির প্রয়োজন।

১৯৮৪ সালের ভূমি অর্জন আইন ভারত সরকার কর্তৃক ১৯৮৪ খ্রীষ্টাব্দে ব্যাপকরূপে সংশোধিত হওয়ায় সেই কেন্দ্রীয় আইনের সাথে সাদৃশ্য রাখার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও অর্জন) আইন, ১৯৪৮ উপযুক্তভাবে সংশোধন করা বাঞ্ছনীয়। কেন্দ্রীয় আইনে, বার্ষিক সুদের হার ৬ শতাংশ হতে প্রথম বৎসরের জন্য ৯ শতাংশ এবং পরবর্তী বৎসরগুলির জন্য ১৫ শতাংশ-এ পরিবর্তিত করা হয়েছে। তদনুসারে, বর্ধিত সুদের হার অনুমোদন করার জন্য রাজ্য আইন যথোপযুক্ত ভাবে সংশোধন করা প্রয়োজন। যে ক্ষেত্রে ভূমি একই প্রজ্ঞাপনের আওতাভুক্ত সে ক্ষেত্রে সকল ক্ষুব্ধ পক্ষকে আদালত দ্বারা কোনও স্বার্থসম্পন্ন ব্যক্তির অনুকূলে ভূমি অর্জন আইনের ১৮ ধারা অনুযায়ী বর্ণিত ক্ষতিপূরণের সমপরিমাণ ক্ষতিপূরণ পুনর্নির্দ্ধারণের সুযোগ দেবার জন্য ১৮৯৪-এর সংশোধিত ভূমি অর্জন আইনের একটি নতুন ধারা, যথা ২৮ (ক) সন্নিবিষ্ট করা হয়েছে। সংশোধিত কেন্দ্রীয় আইনে এই নতুন ধারা কার্যে পরিণত করবার জন্য রাজ্য আইনও উপযুক্ত ভাবে সংশোধিত করা প্রয়োজন। এই সব উদ্দেশ্য সমূহের প্রতি লক্ষ্য রেখেই বিষয়টি রচিত হয়েছে।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় আজকে যেভূমি অধিগ্রহণ সংশোধন বিল এনেছেন আমি তাকে সমর্থন করছি। এই বিলের উদ্দেশ্য সম্পর্কে এই সভায় তিনি আগেই বলেছেন। আমরা জানি আমাদের রাষ্ট্র যেভাবে জনকল্যাণমুখি রাষ্ট্র হিসাবে গড়ে উঠছে, দিনের পর দিন জনস্বার্থ সংশ্লিষ্ট যে সমস্ত প্রস্তাব প্রতিহিত করতে হচ্ছে তার জন্য এই আইনের প্রয়োজন আছে। আমরা জানি প্রথমে এই আইন ১৯৪৮ সালে প্রথম প্রণয়ন করতে হয়। এই আইনের মেয়াদ বাড়াতে বাড়াতে আবার আগামী ৩১শে মার্চের মধ্যে শেষ হয়ে যাচ্ছে। এর পরে আরও ৫ বছর এই আইনের মেয়াদ বাড়াতে চাওয়া হয়েছে। আমি মনে করি এই ৫ বছর এই আইনের মেয়াদ বাড়ালেই হবে না, পরবর্তীকালে আবার দেখা যাবে আরও ৫ বছর বাড়ানোর প্রয়োজন হয়ে পড়েছে। কারণ যে সমস্ত কাজ আমাদের করার প্রয়োজন আছে সেই ব্যাপ্তি আরও বাড়ছে এবং প্রয়োজনে আরও বাড়বে। সুতরাং এই বিল আবার নিয়ে আসতে হবে। এখানে একটা প্রশ্ন উঠেছে জমি অধিগ্রহণ করার পরে তার ক্ষতিপূরণ নির্দ্ধারণ করার ব্যাপারে। এক্ষেত্রে সুদের টাকা প্রথমে ৬ শতাংশ, পরে ৯ শতাংশ এবং তারপর ১৫ শতাংশ, এইভাবে সুদের হার বাড়ানোর কথা এই বিলে বলা আছে। এই ব্যাপারে একটা প্রশ্ন থেকে যায় জমি অধিগ্রহণ করার পর তার যে ক্ষতিপূরণ দিতে হয় সেই অর্থ যদি যথাযথ ভাবে প্রাপকের হাতে পৌঁছে দেওয়া যায় বা ট্রেজারিতে পৌঁছে দেওয়া যায় এবং এই কাজগুলি যদি আরও বেশি তরান্বিত করা যায় তাহলে সুদের হাত থেকে সরকার কিছুটা রেহাই পেতে পারে, তাহলে বাড়তি সুদটা সরকারকে দিতে হয় না। তেমনি ভাবে যেভাবে টাকার ক্রয়মূল্য যেভাবে কমে যাচ্ছে তাতে যে সময় এই জমি অধিগ্রহণ করা হয়, যার জমি অধিগ্রহণ করা হয় সেই ক্ষতিপূরণ সে যখন পায় তখন সেই টাকার ব াগ দর অনেক খানি কমে যায়। ফলে সেই

টাকা দিয়ে সেই ব্যক্তি আনুপাতিক হারে সম্পদ কিনতে পারে না বা কাজে লাগাতে পারে না। সেইজন্য এই ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারটা আরও তাড়াতাড়ি করা দরকার। যাতে তাড়াতাড়ি এই কাজগুলি সমাধান করা হয় সেইজন্য প্রশাসনিক ব্যবস্থার দিকে দৃষ্টি দেওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি। বিশেষ করে কালেকটারের উপরে, যার উপরে এই দায়িত্ব আছে, তার কাজ করার গতিশীলতার উপরে এইগুলি নির্ভর করে। তা নাহলে অনেক কাজ, অনেক জায়গায় আটকে যায়। এটা আমরা জানি। সুতরাং যারা ভারপ্রাপ্ত আধিকারিক আছেন তাদেরও এদিকে দৃষ্টি দেবার প্রয়োজন আছে। যাতে করে বিপুল সংখ্যক জমি অধিগ্রহণ করার পরে, নোটিশ দেওয়ার পরে সেই জমিটা সরকার কাজে না লাগিয়েও অনেক সময় দীর্ঘদিন ধরে ফেলে রাখে ফলে সেখানে আবার জবরদখল হয়ে যেতে পারে ; এই রকম নানান সমস্যা দেখা দিতে পারে। এই জমি যে উদ্দেশ্যে বা যে কাজের জন্য অধিগ্রহণ করা হয়েছে সেই কাজে এই জমিটা লাগানোর প্রয়োজন আছে, এটা আমরা মনে করি। সুতরাং এই বিলে কেন্দ্রীয় সরকারের পরিবর্তিত বিলের সঙ্গে সঙ্গতি রেখে আজকে বিধানসভায় এই বিলটা আনা হয়েছে। সেইজন্য যাতে করে কেন্দ্রের সঙ্গে সঙ্গতি রেখে এখানে রাজ্য সরকার কাজ করতে পারেন তারজন্য আজকে এই আইনের প্রয়োজন আছে। যাইহোক আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে বিল মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন, প্রথমেই আমি এই বিলটাকে সমর্থন জানাচ্ছি। এই অ্যামেন্ডমেন্ট বিলটি যথাসময়েই উপস্থিত করা হয়েছে, সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আপনারা সকলেই জানেন যে আমরা যারা সরকারের বিভিন্ন জরুরি প্রয়োজনে যখন জমি-টমি কি কোনও একটা বাড়ি-টাড়ি রিক্যুইজিশন করি তখন কোনও মতে যদি অপর পক্ষ খবর পেয়ে যায়, তখন হাইকোর্ট-টাইকোর্ট হয়। সেইজন্য অ্যাক্ট টুয়ের যে ধারাটা সব সময় প্রয়োগ করা হয় তা নয়, সরকার তার প্রয়োজনমতো প্রয়োগ করে থাকে ; এটার সুবিধা আছে, এটা দ্রুত রিক্যুইজিশন করা যায়। এর ফলে অপর পক্ষ হাইকোর্টে ওঠার সুযোগ কম পায়। সরকারের যেসব উন্নয়ন পরিকল্পনা এগুলি অব্যাহত হয়ে যায় যদি জমি-জায়গা ঘরবাড়ি না পাওয়া যায়। এই যে সময় সীমা বেড়ে যাচ্ছে এর জন্য আপনি এক্সটেন্ড করে প্রভিসন এনেছেন তার জন্য সাধুবাদ জানাচ্ছি। গ্রামাঞ্চলে এই ব্যাপারে আমাদের তিক্ত অভিজ্ঞতা আছে। এই অ্যাক্ট টু প্রয়োগ করে যদিও কিছু কিছু জায়গা পাওয়া যাচ্ছে, অ্যাক্ট ওয়ানে কবে হবে তার ঠিক নেই। সঙ্গে সঙ্গে বলব সেন্ট্রালের যে আইন হয়েছে শোধ করার জন্য, তার সঙ্গে সঙ্গতি রেখে যে আইন করতে চেয়েছেন তার জন্য সাধুবাদ জানাচ্ছি। কিন্তু আপনাকে একটা অনুরোধ করব অ্যাক্ট টুয়ে একটা প্রভিসন আছে, তাতে যদি রিক্যুইজিশন করা হয়, যার জমি নেওয়া হল তাকে এইট্টি পারসেন্ট ক্ষতিপূরণের টাকা দেওয়া হবে। কিন্তু দুঃখের বিষয় ল্যান্ড অ্যাকুইজিশন কালেকটার বেশিরভাগ ক্ষেত্রে, এটা পূরণ করেন না। যার ফলে আমাদের

জমিজমার ছোট-খাট মালিকরা তারা অসুবিধায় পড়ছেন। আজকে কংগ্রেস দল এখানে অনুপস্থিত, কিন্তু আপনাকে বলে রাখি আমাদের ওখানে কাকদ্বীপ একটা জমি-জায়গা ও এন জি সি'র জন্য দিলাম, তারজন্য ল্যান্ড অ্যাকুইজিশন [illegible] থেকে রোল তৈরি করছে যদিও তারা ৮০ পারসেন্ট কমপেনশন দেন নি। কংগ্রেসিরা এই সমস্ত মানুষের মধ্যে ঢুকে দলাদলি লাগিয়ে দিয়েছে, কিন্তু তাদের টাকা পয়সা পাইয়ে দেবার জন্য চেষ্টা করছে না। এদের চরিত্র হচ্ছে দলাদলি লাগিয়ে দেওয়া। বামফ্রন্টের সমর্থক যে সমস্ত মানুষ আছে কমপেনসেশন না পাওয়ার জন্য তাদের মধ্যে ক্ষোভ আছে, সেই ক্ষোভের সুযোগ নিয়ে দলাদলি লাগিয়ে দিচ্ছে। দেশের মধ্যে এরা ভালো কাজ করতে জানে না, সাধারণ লোকের মধ্যে দলাদলি লাগিয়ে দিতে এরা ভালো করেই জানে। যাইহোক, যাদের জমি অ্যাকয়ার করা হয়েছে তারা যাতে টাকাগুলি পায় আপনি অনুগ্রহ করে এই দিকটায় নজর দেবেন এই আবেদন করে আবার আপনার এই অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড (রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন) অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৮৯ যেটা এনেছেন সেটা আমি সমর্থন করে দু-একটা কথা বলছি। অ্যাক্ট ১ যেটা সেটাতে জমি অধিগ্রহণের ব্যাপারটা খুব তরান্বিত হয় না, যার জন্য অ্যাক্ট ২ যার সময় সীমা শেষ হয়ে যাচ্ছে সেটাকে বাড়ানোর জন্য এই বিল এনেছেন। যাতে বাড়ানো যায় তারজন্য নিশ্চয়ই সম্মতি জানাব কিন্তু বিলটাকে স্থায়ীকরণ করা উচিত। ১৯৪৮ সালের অ্যাক্ট ১-তে নোটিফিকেশন, অবজেকশন, হিয়ারিং নিয়ে ডিক্লারেশন দিয়ে জমি অধিগ্রহণ করা যায়, কিন্তু তাতে ২/৩ বছর কেটে যায়, মামলার সুযোগ তাতে আছে। কিন্তু খুব দ্রুত গতিতে ডেভেলপমেন্টের কোনও কাজ করতে গেলে অ্যাক্ট ২-এর অত্যন্ত প্রয়োজন। Supply and services essential to the life of community for creating better living condition. এটার জন্য অ্যাক্ট ২ প্রয়োজন। অ্যাক্ট ২-এর মাধ্যমে ওনারদের নোটিশ দিয়ে দ্রুত গতিতে কাজ আরম্ভ করে দেওয়া যায়, তারপর ৮০ পারসেন্ট কমপেনসেশন দিয়ে তাড়াতাড়ি অ্যাকুইজিশন করে তারপর কাজটা করা যায়, মামলার সুযোগ পায় না ওনাররা। জমি নিতে গেলে নানা রকমের মামলা হয় এই সম্বন্ধে আমাদের তিক্ত অভিজ্ঞতা বিশেষ করে এমারজেন্সি সার্ভিস যেমন রোডস, সাপ্লাই, হেলথ, ইরিগেশন—যেমন তিস্তা ব্যারেজে কাজ চলছে, এইসব জরুরি প্রকল্পের জন্য অ্যাক্ট ২ বিশেষভাবে প্রয়োজন বলে আমি মনে করি। এই বিলের সমর্থনে শুধু একটা কথা বলি এই বিল যে জরুরি অনুমোদনের জন্য নিয়ে এসেছেন তাই নয় ভবিষ্যত অ্যাক্ট ২ যাতে স্থায়ী বিল আকারে নিয়ে আসেন তারজন্য বিশেষ করে বলছি। বামফ্রন্টের আমলে যেসমস্ত গ্রামাঞ্চলে হচ্ছে যেমন হাসপাতাল, বড় রাস্তা, ক্যানেল, সাপ্লাই ইত্যাদি সেই সমস্ত কাজ করতে গেলে যে জমির প্রয়োজন হয় সেই জমি অ্যাকুইজিশনের ব্যাপারে নানা ধরনের গোলমাল সৃষ্টি হয়। অ্যাক্ট ২ থাকলে দ্রুত গতিতে কাজ করার পক্ষে সুবিধা হয়। সেজন্য তার অনুমোদনের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন সেটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যদের জন্য একটা ঘোষণা আছে যারা সাংস্কৃতিক অনুষ্ঠানে যাবেন তাদের জন্য ওখানে একটা গাড়ি আছে যার নাম্বার ডবলু বি এস ২০৬৮, তারা এই গাড়িতে যেতে পারেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্যরা সকলেই একে সমর্থন করেছেন তাই আমি সংক্ষেপে দু-একটা কথা বলব। খুব জরুরি ব্যাপারে এই জিনিসটার প্রয়োজন হয়েছে। যদি জমি আমাদের নিতে হয় তাহলে এছাড়া আর কোনও পথ নেই। স্যার, আপনি নিজে একজন আইনজ্ঞ কাজেই আপনি জানেন অ্যাক্ট ওয়ান এ নিতে গেলে যে সমস্ত প্রসিডিওর আছে তাতে জমি পেতে দীর্ঘ সময় লাগে। কিন্তু এমন কতগুলি ক্ষেত্রে আমাদের কাজ করতে হয়, যেমন বন্যা নিয়ন্ত্রণ করার জন্য কাজ করতে হবে, বাঁধ বাঁধতে হবে, কাজেই এই সমস্ত বিশেষ বিশেষ জরুরি ব্যাপারে কাজ করার জন্য এই আইনের দরকার। এটা টেমপোর‍্যারি অ্যাক্ট, পার্মান্যান্ট অ্যাক্ট নয়। ১৮৯৪ সালে অ্যাক্ট ওয়ান হয় এবং এটা স্থায়ী অ্যাক্ট। অ্যাক্ট টু ১৯৪৮ সালে করা হয়েছে সেই সময়কার পরিস্থিতিতে। তারপর দেখা গেল এর প্রয়োজনীয়তা আছে এবং সেই জন্যই সময়টা বাড়িয়ে নিচ্ছি। ৩১শে মার্চের মধ্যে এর মেয়াদ শেষ হচ্ছে বলে হাউসে তাড়াতাড়ি করে আনতে হয়েছে। মাননীয় সদস্যরা যে সমস্ত অসুবিধার কথা বলেছেন আমি নিজেও সে সম্বন্ধে অবহিত আছি। আগে দেরি হত বলে এখন তাড়াতাড়ি দ্রুত করার চেষ্টা করছি। কিন্তু তবুও স্বীকার করব আরও উন্নতি করার প্রচেষ্টা নিশ্চয়ই করা দরকার এবং সেই চেষ্টা করা হচ্ছে। যে আইন টেম্পোরারি সেক্ষেত্রে টাইম বাড়ানো যায় না। তবে সুপ্রীম কোর্টের একটা ভিউ আছে—প্রয়োজন হলে দেখতে হবে কিভাবে কি করা যায়। সেই অনুসারেই এই সময়টা বাড়াচ্ছি। সুদের কথা অনেক সদস্য বলেছেন। সেন্ট্রাল অ্যাক্টে যে জিনিস আছে সেই রকমই করতে হয়—দুরকম হলে অসুবিধা হবে। সুদের হার অ্যাক্ট ওয়ান-এর ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যেটা পরিবর্তন করেছেন তার সঙ্গে সঙ্গতি রেখে এটা করা হয়েছে। এতে বরং ভালো হবে। যেহেতু তাকে বাধ্যতামূলকভাবে ছাড়তে হচ্ছে সেইজন্য বাজার দরের উপর কিছু দেওয়া হচ্ছে। একটা পেনাল ক্লজ যদি থাকে যে বেশি বেশি সুদ দিতে হবে তাহলে দেবার কাজে তাগিদ হবে। এটাকে যখন সকলেই সমর্থন করেছেন তখন অনুরোধ করব এটাকে আপনারা পাস করিয়ে দিন।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal (Requisition and Acquisition) (Amendment) Bill, 1989 be taken into consideration was then put and agreed to.

## Clauses 1 to 2 and Preamble

The Question that Clauses 1 to 2 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the

West Bengal (Requisition and Acquisition) (Amendment) Bill, 1989 as settled in the Assembly, be passed—

The motion was then put and agreed to

**Mr. Speaker :** The Howrah Municipal Corporation (Amendment) Bill, 1989 and the Bengal Municipal (Amendment) Bill, 1989 will be taken up together.

**The Howrah Municipal Corporation (Amendment) Bill, 1989.**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**The Bengal Municipal (Amendment) Bill, 1989**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the Bengal Municipal (Amendment) Bill, 1989

(Secretary then read the Title of the Bill)

**The Howrah Municipal Corporation (Amendment) Bill, 1989.**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1989 be taken into consideration.

**The Bengal Municipal (Amendment) Bill, 1989.**

**Shri Buddhadeb Bhattacherjee :** Sir, I beg to move the Bengal Municipal (Amendment) Bill, 1989 be taken into consideration.

[5-00 — 5-08 P.M.]

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী যে বিল এখানে এনেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং আমি মনে করি যে, তিনি একটি গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিয়েছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর পৌর বিভাগে যেসমস্ত অনিয়ম ছিল সেইগুলিকে দূর করে নিয়ম মাফিক পৌর বিভাগ গড়ে তোলার জন্য তিনি বিশেষ ভাবে নজর দিয়েছেন এবং হাওড়া পৌর বিভাগকে নিয়মিতকরণ করে চালু করার চেষ্টা করছেন। হাওড়া মিউনিসপ্যাল সার্ভিস কমিশন একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ পদক্ষেপ বলে আমরা মনে করি। আগে অত্যন্ত অনিয়মের মধ্য দিয়ে পৌর বিভাগের সমস্ত চাকরিতে নিয়োগ হত। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পরে এই ব্যাপারে অত্যন্ত সহানুভূতির সঙ্গে এইদিকে নজর দেন এবং বেকার যুবকদের চাকরির বিষয় নিয়ে যাতে কোনও রকম ছিনিমিনি খেলা না হয় সেদিকে নজর রেখে চাকরির নতুন নিয়োগ ব্যবস্থা তৈরি করেছেন। অপর দিকে আমরা

দেখতে পাচ্ছি যে, বামফ্রন্ট সরকার গঠিত হবার পর বিভিন্ন ডিপার্টমেন্টে যার যে রকম যোগ্যতা আছে। সেই যোগ্যতা অনুযায়ী যাতে তারা কাজ করতে পারেন তার ব্যবস্থা গড়ে তুলেছেন। আগের নিয়মে দেখা গেছে যে, যাদের কোনও যোগ্যতা নেই তাদেরকে গুরুত্বপূর্ণ জায়গায় নিয়োগ করা হয়েছিল। অথচ যারা কাজ করে তাদের সেই জায়গায় নিয়োগ করা হয়নি। তারফলে ডিপার্টমেন্টের সেই সমস্ত জায়গায় নানা রকম অসুবিধা সৃষ্টি হত। সেই জন্য তিনি হাওড়া মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন গঠনের পদক্ষেপ নিয়েছেন। তাই আমি হাওড়াবাসীর পক্ষ থেকে তাকে অভিনন্দন জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে তাকে অনুরোধ জানাচ্ছি যে, আগামী দিনে যাতে উত্তরবাংলা এবং দক্ষিণ বাংলায় এই ধরনের মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন চালু হতে পারে সেদিকে দৃষ্টি দেবেন। কারণ, আরও অনেক মিউনিসিপ্যালিটি আছে। সেদিকে নজর রেখে তিনি যেন আমার এই কথাটি বিবেচনা করে দেখেন। এই কথা বলে আমি আবার তাকে ধন্যবাদ জানিয়ে অমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয় জবাবি ভাষণে আমার বিশেষ কিছু বলার নেই, আমি সামান্য কথা বলছি। এখানে দুটি সংশোধনী অনার হয়েছে। একটা সংশোধন হচ্ছে, এতদিন মিউনিসিপ্যাল সার্ভিসে কলকাতা কর্পোরেশনের ক্ষেত্রেই একটি সার্ভিস কমিশন ছিল এবং তারাই সেখানে তাদের সমস্ত অফিসার, ইঞ্জিনিয়ার ইত্যাদিদের নিয়োগ করতেন। এখানে দুটি অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। এখন থেকে বলা হচ্ছে, হাওড়া যেহেতু একটি বড় কর্পোরেশন সেইহেতু সেখানে সার্ভিস কমিশন চালু হবে এবং তারাই হাওড়ার নিয়ম নীতি ইত্যাদির ব্যাপারে দায়িত্ব পালন করবেন। মাননীয় সদস্যা নিরুপমা চ্যাটার্জি যেটা বললেন, আর একটি যে সংশোধনী সেটা হচ্ছে তাই। সেখানে আরও সংশোধনী করা হচ্ছে যে পশ্চিমবাংলার অন্যান্য মিউনিসিপ্যালিটিগুলিকেও একই ভাবে সার্ভিস কমিশনের অধীনে নিয়ে আসা এবং সেখানেও আমরা এই ধরনের পদগুলি সার্ভিস কমিশন থেকে নিয়োগ করব। এই হচ্ছে দুটি সংশোধনী, আশা করি মাননীয় সদস্যরা এগুলি সমর্থন করবেন। এর অতিরিক্ত আমার আর বলার কিছু নেই।

(a) The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1989, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The Question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee:** Sir, I beg to move that the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to

(b) The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Bengal Municipal (Amendment) Bill, 1989, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2 and Premable

The question that Clauses 1,2 and Preamble do stand part of the Bill was then put and argeed to.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Bengal Municipal (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** The latest time for tabling notices of motions for reduction of Demands has been fixed up to 1 p.m. on Tuesday, the 21st March, 1989.

### Adjournment

The House was then adjourned at 5-08 p.m. till 1.00 p.m. on Wednesday, the 15th March, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 15th March, 1989 at 1.00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 11 Ministers, 8 Ministers of State and 151 Members.

### Held Over Starred Questions
### (to which written answers were laid on the Table)

**Navodaya Vidyalaya**

*49. (Admitted question No. *1) **Shri Khudiram Pahan** : and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether the State Government has any information about the scheme launched by the Centre for establishing Navodaya Vidyalaya on an average one in each district during the Seventh Plan period; and

(b) if so—

the steps taken or proposed to be taken by the State Government to provide land and other facilities to meet minimum requirements for opening such Vidyalayas in West Bengal ?

**The Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(a) Yes,

(b) In the State Govt. is opposed to the basic policy of establishing single Navodaya Vidyalaya in a district without upgrading the other Secondary Schools in the district, no step has yet been taken to provide land and other facilities for establishing any Navodaya Vidyalaya is any district in the State.

**School-less habitation in West Bengal**

*53. (Admitted question No. *4) **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) the number of School-less habitations in West Bengal having a population of 300 or more ;

(b) the numbr of School-less habitations in the tribal and hilly areas having a population of 250 or more ; and

(c) what steps have been taken to set up School in such habitations ?

**The Minister-in-charge of the Education (Primary and Secondary) Education Department :**

(a) & (b) All these particulars and figures are expected to be revealed from the Report of Fifth Education Survey conducted at the initiative of M.C.S.R.T. but the said Report has not yet been officially received by the State Gvovernment.

(c) steps will be taken after studying the Report mentioned above.

### Annual level of milk production

*55. (Admitted question No. *255) **Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Animal Resources Development Department be pleased to state—

(a) whether any target was fixed for reaching an annual level of milk production by the end of the Seventh Five-Year Plan period ;

(b) if so,—

(i) what was the target

(ii) what was the level of milk production during 1987-88 ; and

(c) steps taken or proposed to be taken to achieve the Seventh Plan target by 1989-1990 ?

**The Minister-in-charge of the Animal Resources Department :**

(a) Yes,

(b)

(i) The target for 1989-90 is 30,00,000 M.T.

(ii) The level of milk production was 26,40,000 M.T. during 1987-88.

(c) Some of the several steps taken and proposed to be taken to achieve the Seventh Plan target by 1989-90 are as below :

(i) to open more number of A.I. Centres/Sub-Centres for extension of coverage to A.I. Services;

(ii) adoption of frozen semen technique in the existing Animal Health Centres;

(iii) distribution of cross-bred bulls for natural service in remote areas where A.I. Services cannot be extended by liquid semen or by frozen semen;

(iv) Involvement of trained Custom Service personnel in A.I. Services;

(v) The Scheme for introduction of a pilot project for extension of frozen semen service through Panchayat and other organisations is under examination, of the Government;

(vi) A Scheme for cross-bred Heifers with view to supplying quality Heifers to S.C. and S.T. beneficiaries has been taken;

(vii) More importance is being given for Heifer rearing programme;

(viii) Augmentation of fodder production through distribution of Minikits in fodder distribution plots and fodder demonstration centre has been taken up;

(ix) Forest Department and Animal Resources Development Department have taken up a Massive Scheme for fodder production in social forestry areas;

(x) Increased production of Balanced Cattle feed has been taken up by the West Bengal Dairy & Poultry Development Corporation and two more mini plants at Durgapur and at Salboni are under Consideration;

(xi) Greater emphasis is being made for preventive health care, de-worming and vaccination;

(xii) Training of farmers on different aspects of Dairy Farming has been introduced;

(xiii) A campaign programme for Animal Resources Development has been taken up in all Blocks;

(xiv) Union Minister of Agriculture has been approached to step up one Bull Production Centre as in other States as a central sector scheme in this State of West Bengal.

**Closed/Sick Small Scale Industries Units**

***65.** (Admitted question No. *51) **Shri Rajesh Khaitan** : Will the

Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether it is fact that some of the Small Scale Industries set up under the District Industries Centre Programme have closed down or have become sick ;

(b) if so,—

(i) the member of such units which have either closed down or become sick during the last two years,

(ii) the total investments involved in them, and

(iii) the number of sick or closed units re-opened during the last two years, if any ?

**Minister-in-charge of Cottage and Small Scale Industries Department**

(a) Yes,

(b)

(i) 266 Nos.

(ii) 228 lakhs (approx.)

(iii) 80 Units.

**National Bio-gas Plant Programme Fund**

***74.** (Admitted question No. *58) **Shri Humayun Chowdhury** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether it is a fact that some funds drawn by the State Government under the National Bio-gas Plant Programme in March, 1984 and thereafter were credited to the deposit accounts of the West Bengal Small Scale Industries Corporation and/or other undertakings not connected with the implementation of Bio-gas Programme;

(b) if so—

(i) the total amount of funds so credited, and

(ii) the reasons therefor ?

**The Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :**

(a) For proper utilisation of the fund and for selection of actual beneficiaries the fund was credited for nine days only to the

deposit account of the West Bengal Small Industries Corporation, as the fund came at fag end of the financial year.

(b)

(i) An amount of Rs. 15 lakhs only.

(ii) Reasons already stated at (a) above.

## Starred Question
## (to which written answers were laid on the Table)

### স্বীকৃত প্রাথমিক বিদ্যলয়

*১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ৩১এ ডিসেম্বর, ১৯৮৮ তরিখে পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক স্বীকৃত প্রাথমিক বিদ্যালয়ের মোট সংখ্যা কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক অনুমোদিত এবং আর্থিক সাহায্য প্রাপ্ত প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ৫১.০১৯।

কোলকাতা পৌরসভাসহ রাজ্যের পৌরসভা পরিচালিত প্রাথমিক বিদ্যালয়সমূহকে এই হিসাবের মধ্যে ধরা হয়নি।

### বাঁকুড়া জেলায় কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প গঠন

*১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৭।) **শ্রী উপেন কিস্কু :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলায় কুটির ও ক্ষুদ্রশিল্প গঠনের জন্য রাজ্য সরকার পরিকল্পনা গ্রহণ করছেন/করেছেন ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে শিল্পদ্যোগীদের সাহায্যের জন্য সরকার কি কি সুবিধা দিচ্ছেন ; এবং

(গ) কত জন যুবক শিল্প গঠনের জন্য আবেদন করেছেন (৩১এ জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত)?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ)

(১) বিভিন্ন ব্লকে শিল্পস্থাপনের নিয়মকানুন ও বিভিন্ন সুযোগ-সুবিধা অবহিত করার জন্য উৎসুক উদ্যোগীগণের সঙ্গে সভা অনুষ্ঠান করা হয়েছে।

(২) ৩০ জন নবীন শিল্পদ্যোগিদের শিল্পস্থাপন সম্পর্কে বিশেষ এক প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে E. D. P. প্রকল্পের মাধ্যমে বর্তমানে ৫০ জন উদ্যোগীকে ব্যবহারিক প্রশিক্ষণ দেওয়া হচ্ছে ;

(৩) শিল্পস্থাপনের জন্য বিষ্ণুপুরে একটি শিল্প তালুক গঠন করে শিল্পদ্যোগীদের পরিকাঠামগত সহায়তা দানের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। বরজোড়াতে ঐরূপ একটি শিল্প তালুক গঠনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ;

(৪) এই জেলার পাঁচমুড়া গ্রামে গ্রামীণ মৃৎশিল্পীদের দ্বারা উন্নত মানের মৃৎশিল্প তথা সিরামিক সামগ্রী প্রস্তুতের জন্য একটি Common Service Facility Centre গঠন করে নতুন শিল্প গঠন ও স্থানীয় মৃৎশিল্পীদের অর্থনৈতিক উন্নয়নের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। বঁড়শি শিল্পীদের আর্থিক উন্নতির জন্য বরজোড়ায় একটি বঁড়শি শিল্পের Common Service Facility Centre গঠন করা হয়েছে।

(৫) অন্যান্য জেলার মতো এই জেলাতেও শিল্পস্থাপনের জন্য নিম্নলিখিত সুযোগ সুবিধা দেওয়া হয়ে থাকে ঃ—

ক) মার্জিন মানি।

খ) বি. এস. আই. অ্যাক্ট লোন।

গ) স্টেট ইন্‌সেনটিভ স্কীম।

ঙ) উৎপন্নদ্রব্যের বিপণনের সহায়তা।

চ) প্রশিক্ষণ প্রভৃতি।

(গ) এই আর্থিক বছরে মোট ১৪৩৭ জন।

## সোনাখালি জুনিয়র হাইস্কুল

*১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭১।) **শ্রী সুভাষ নস্কর ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দক্ষিণ ২৪-পরগনা জেলার সোনাখালি জুনিয়র হাইস্কুলটিকে দশম শ্রেণীর উন্নীত করিবার নির্দেশ কোন সালে দেওয়া হইয়াছিল?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৭ সালে।

## প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের খেলাধূলার উন্নয়নের জন্য পরিকল্পনা

*১৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৯।) **শ্রী নটবর বাগদী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের খেলাধূলার উন্নয়নের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) [illegible] ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

### Physical and Financial targets for Central Silk Board

***170.** (Admitted question No. *1469) **Shri Humayun Chowdhury** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether the Physical and Financial Targets have been fixed under the Central Silk Board's Intensive Development Project, covering Malda, Murshidabad and Birbhum districts of West Bengal, during the Seventh Plan;

(b) if so,—

(i) the details of such targets, and

(ii) the achievments so far ?

**The Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :**

(a) Yes,

(b) (i) & (ii) Details of Target and Achievements upto 31. 1. 89 are indicated below :—

| Item | Target | Achievements |
|---|---|---|
| i) Increase in Mulberry acreage | 4,000 | 2996.17 |
| ii) Subsidy for irrigation | 4,300 Units | 723 Units |
| iii) Subsidy for construction of rearing houses | 3,000 Nos. | 832 Nos. |
| iv) Supply of improved silk Worm layings | 2.55 Crores | 1.29 Crores |

### শিক্ষক ও শিক্ষাকর্মীদের বাড়ি-ভাড়া ভাতা

*১৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৮।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮১ সালের বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী শিক্ষক ও শিক্ষাকর্মীদের ১৫ শতাংশ হারে বাড়ি ভাড়া (হাউস রেন্ট) ভাতা দেওয়া হয় না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, শিক্ষক ও শিক্ষাকর্মীদের উপরোক্ত হারে বাড়িভাড়া ভাতা দেবার কোনও ব্যবস্থা সরকার গ্রহণ করিয়াছেন কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য।

(খ) সমগ্র বিষয়টি তৃতীয় পে-কমিশনের বিচার্য ছিল। উক্ত কমিশনের সুপারিশ এখন সরকারের বিবেচনাধীন থাকায় বর্তমানে অতিরিক্ত কিছু বলা সম্ভব নয়।

## Urdu Medium School

***172.** (Admitted question No. *1210) **Shri Ram Pyare Ram :** Will the Minister-in-charge of Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether some applications of Urdu Medium Schools seeking recognition are pending with the West Bengal Board of Secondary Education;

(b) if so,—

(i) the number of such pending applications,

(ii) the number of Urdu Medium Schools which have been recognised by the Board during the last three years, and

(iii) what is the Policy of the Board in regard to according recognition to Urdu Medium Schools in the State ?

**The Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(a) No.

Does not arise.

Eleven.

Schools of linguistic minorities will get a weightage, provided the minimum prerequisite for recognition of any School are fulfilled.

## মাধ্যমিক টেস্ট পেপারের মূল্যবৃদ্ধি

*১৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্তমান বৎসরে মাধ্যমিক টেস্ট পেপারের বিক্রয়মূল্য পূর্ব বর্ষের তুলনায় বৃদ্ধি পেয়েছে ; এবং

(খ) সত্য হলে, রাজ্য সরকারের উদ্যোগে টেস্টপেপার ছাপানোর কোনও পরিকল্পনা আছে কিনা?

**শিক্ষা (প্রাইমারী ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাধ্যমিক টেস্ট পেপার প্রকাশন মুদ্রনের সঙ্গে রাজ্য সরকারের শিক্ষা সংস্থার কোনও সম্পর্ক নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### Private English Medium Primary School

***174.** (Admitted question No. *1264) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether the State Government is aware of the proliferation of private English Medium Primary Schools in Calcutta and other areas of West Bengal ;

(b) if so,—

(i) the reasons thereof, and

(ii) the contemplation of the State Government in regard to regulating these Schools or standardising teachings in such Schools ?

**The Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(a) No specific survey has yet been conducted to assess the number of the establishment of new Private English Medium Primary Schools in the State. But it is understood that some schools are springing up in different places.

(b) (i) No investigation has yet been made to identify the reason thereof. But it is presumed that the craze for English Medium Education is the main cause of establishment of such schools.

(ii) At present the State Govt. has got no legal authority to regulate or control the establishment of such Primary School is the State.

### Free Education from Class V to Class X

***175.** (Admitted question No. *1457) **Shri Fazle Azim Molla** and **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether it is a fact that there have been some shortfalls in

utilisation of the provisions made in Grant No. 34 for providing Free Education for Boys and Girls reading in Classes V to X during the last five years ;

(b) if so,—

(i) where these shortfalls occurred ; and

(ii) the reasons for such shortfalls ?

**The Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(a) Government is not aware of any such provision of grant No. 34.

(b) Does not arise.

### Graduate Primary Teachers' Association

***176.** (Admitted question No. *1463) **Shri Amar Banerjee** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Education (Primary and Secondary) Department be pleased to refer to Admitted Question No. *384 appearing at serial No. *42 in the List of Questions, dated 26th October, 1987 and Admitted Question No. *1419 admitted during the last Budget Session and to state the contemplation of the State Government in regard to according recognition to the West Bengal Graduate Primary Teachers' Association ?

**The Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

The State Government in the Education (P & S) Deptt. has no such contemplation.

### Target of formal education of the children in the age-group of 6 to 14

***180.** (Admitted question No. *1506) **Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) what targets have been fixed for formal education of children in the age-group of 6 to 14 years during the Seventh Plan period ; and

(b) what have the achievements during 1985-86, 1986-87 and 1987-88 ?

**The Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

1,37,77,000 children

**1985-86**

1,08,77,000 children

**1986-87**

1,14,62,000 children

**1987-88**

1,19,35,000 children.

**তফসিলি জাতি ও উপজাতি ছাত্রীদের জন্য কেন্দ্রীয় ছাত্রীনিবাস নির্মাণ**

***১৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৫।) **শ্রী উপেন কিস্কু :** তফসিলি জাতি আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, তফসিলি জাতি ও উপজাতি ছাত্রীদের পড়াশুনার সুবিধার্থে রাজ্য সরকার কলিকাতায় কেন্দ্রীয় ছাত্রীনিবাস নির্মাণের পরিকল্পনা করেছেন ;

(খ) সত্য হলে,—

(১) উক্ত ছাত্রীনিবাস নির্মাণের জন্য কত টাকা ব্যয় হবে,

(২) কতজন ছাত্রী থাকার ব্যবস্থা হবে, এবং

(৩) কবে নাগাদ উক্ত ছাত্রীনিবাস চালু হবে বলে আশা করা যায়?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হ্যাঁ।

আনুমানিক ১৬ লক্ষ ৫১ হাজার ৫ শত ৩ টাকা।

৯৬ জন তফসিলি জাতি ও উপজাতি ছাত্রীর থাকার ব্যবস্থা হবে।

ছাত্রী নিবাস নির্মাণ কার্য সমাপ্ত।

পানীয় জল ও বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা সম্পূর্ণ হলেই ছাত্রী নিবাসটি চালু করা সম্ভব হবে।

**মেদিনীপুর জেলায় স্বনিযুক্তি কর্ম প্রকল্প**

***১৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৭।) **ডাঃ মানস ভুঁইঞা :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে কেন্দ্রীয় সরকার প্রবর্তিত স্বনিযুক্তি কর্ম প্রকল্পে প্রার্থী বাছাই-এর ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার নির্ধারিত নিয়মাবলী মেদিনীপুর জেলার ডি আই সি লঙ্ঘন করেছেন এই মর্মে কোনও সংবাদ সরকারের নিকট আছে কিনা ;

(খ) যদি থাকে, তবে উহার কারণ কি ; এবং

(গ) উক্ত প্রকল্পের জন্য প্রার্থী নির্বাচনের কমিটি কি জেলার বিভিন্ন ব্লকের পঞ্চায়েত সমিতির সভাপতিদের নিয়ে গঠন করা হয়েছিল?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

[1-00 — 1-10 P.M.]

(Noise)

(Several Members rose ot speaker)

**Shir Kripa Sindhu Saha :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউস এ্যাডজর্ন করে এটা আলোচনা করা উচিত। এটা একটা সিরিয়াস ব্যাপার এটা আগে আলোচনা করা দরকার।

(Noise)

আপনারা এইভাবে সকলে একসঙ্গে বললে আমিতো বুঝতে পারছি না ব্যাপারটা কি হচ্ছে।

**Mr. Speaker :** বসুন, বসুন। Let........ Please—

(Noise)

Let Shri Nirmal Kumar Bose speak first.

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই মাত্র এখানে বিভিন্ন সদস্যর কাছে যা শুনেছি তাতে এরা সকলেই অত্যন্ত উত্তেজিত হয়ে পড়েছেন। আজকে সংবাদপত্রে বিষয়টা প্রকাশিত হয়েছে এবং আপনিও হয়ত সেটা দেখেছেন। সংবাদপত্রের উপরে কোনও সিদ্ধান্ত নেওয়া যাবে কিনা আমি জানিনা। এটা নিয়ে কালকে দিল্লিতে পার্লামেন্টের উভয় সভায় আলোচনা হয়েছে, কেবলমাত্র এই বিধান সভার সদস্যরাই নন। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার যে আমাদের প্রয়াত প্রধানমন্ত্রীর হত্যার ব্যাপারে চক্রান্তের সঙ্গে যুক্ত এমন একজন লোককে কেন্দ্রীয় সরকারের সর্বোচ্চ পদে নিয়োগ করা হয়েছে। এটা কি ব্যাপার, কি ঘটনা সেটা দেশের মানুষ জানতে চাচ্ছে। কারণ এর সঙ্গে দেশের নিরাপত্তা অনেকখানি জড়িত আছে। মাননীয় সদস্যদের প্রশ্নোত্তর পর্বটাও একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। কিন্তু এটাতে দেশের নিরাপত্তা বিঘ্নিত হওয়ার প্রশ্ন জড়িত। কাজেই এই বিষয়ে আপনি সিদ্ধান্ত করবেন। তবে আমাদের এই বিধানসভায় এর নজির আছে এবং অন্য বিধানসভায়ও নজির আছে। আপনিও এই বিষয়ে অভিজ্ঞ। যদি কোনও গুরুতর ব্যাপার ঘটে তাহলে প্রশ্নোত্তর পর্বটা মুলতবি রেখে সেই বিষয়ে আলোচনা করা যেতে পারে। মাননীয় সদস্যরা এই প্রশ্নই করেছেন। এখন আপনি বিষয়টা বিবেচনা করবেন। আপনি প্রশ্নোত্তর দেবেন কিনা, বা সকলের বক্তব্য শুনে

আপনি সিদ্ধান্ত করুন। এই ব্যাপারে কিভাবে মত প্রকাশ করা হবে, বা মুখ্যমন্ত্রীকে একটা বিবৃতি দিতে বলবেন সেটা আপনি সিদ্ধান্ত নেবেন। না কি প্রস্তাব করা হবে, সেটা আপনি সিদ্ধান্ত করবেন। কিন্তু সকল সদস্যরা কি কি বলতে চাইছেন, সকলের কথা আপনি শুনুন, তাহলে বোধ হয় ভাল হয় এবং তারাও আস্বস্ত হবেন এবং আমাদের কথা যখন কালকে সাধারণ মানুষ জানতে পারবে বিধানসভার সদস্যরা তাদের দায়িত্ব ঠিকভাবে পালন করেছেন, তারাও আশ্বস্ত হবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও বলছিলাম যে সংবাদপত্রে যে সংবাদ বেরিয়েছে, এই রিপোর্টের উপর, এটা অত্যন্ত গুরুতর এবং এই সম্পর্কে বিধানসভায় অবশ্যই সকলের আলোচনা করা দরকার। এর সঙ্গে একটা জাতির নিরাপত্তার প্রশ্ন জড়িয়ে রয়েছে। এই সংবাদ যদি চেপে যাওয়া হয়, এর উপর আলোচনা করার সুযোগ যদি না পাই তাহলে একটা মারাত্মক অধিকার থেকে বঞ্চিত হব। সুতরাং আমিও মনে করি এই বিধানসভায় এর উপর আলোচনা হোক এবং কিভাবে আলোচনা হবে, সেটা আপনি ঠিক করবেন। কিন্তু এর উপর একটা আলোচনা পূর্ণাঙ্গভাবে বিধানসভার সদস্যদের দেওয়া হোক।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশের প্রধানমন্ত্রীকে ষড়যন্ত্র করে নৃশংস ভাবে যখন খুন করা হয়, তখন সেটা শুধু সরকারের কয়েকজনের ব্যাপার নয়, এটা সমগ্র জাতির, দেশের ব্যাপার এবং আমরা সেইভাবে সেই হত্যার বিষয়ে উদ্বেগ প্রকাশ করেছিলাম এবং আমরা বলেছিলাম এই হত্যার রহস্য, চক্রান্ত সমস্ত কিছু উদ্‌ঘাটিত করা হক। কিন্তু আমরা দেখেছি যে কমিশন করা হল, ঠক্কর কমিশন, সেই কমিশনের রিপোর্ট সরকার প্রকাশ করেননি। কিন্তু প্রকাশ করে কারা হত্যাকারী এবং এর পেছনে কারা কারা আছে কি উদ্দেশ্য ছিল, তারা কি করতে চাইছে, কোথায় নিয়ে যেতে চায় আমাদের দেশকে, সেই সম্পর্কে দেশের সামনে সেটা প্রকাশ করা হবে। কিন্তু তা না করে, আমরা দেখতে পেলাম যে সেটা গোপন রাখা হয়েছে। এখন সংবাদে প্রকাশ যা হয়েছে, তাতে দেখতে পাচ্ছি ইন্দিরা গান্ধীর ঘনিষ্ঠ একজন অফিসার যিনি এই যড়যন্ত্রের সঙ্গে যুক্ত ছিলেন, এইভাবে তার দিকে অঙ্গুলি নির্দেশ করে ঠক্কর কমিশন থেকে রিপোর্ট দেওয়া হয়েছে এবং পড়লে দেখা যায় যে beyond doubt he is implicated in this.

কিন্তু এটা তো চেপে দেওয়া হল, এটা প্রকাশ করা হল না, তার বিরুদ্ধে কোনও রকম আইনগত ব্যবস্থা নেওয়া হল না, বরং দেখা গেল যে সেই লোকটিকে বর্তমান প্রধানমন্ত্রী আবার সর্বোচ্চ অফিসার হিসাবে নিয়ে গেছেন। এই সম্পর্কে রহস্য আছে, কতগুলি জিনিস আছে, ডিটেল্‌সে গেলে, আলোচনা হলে দেখবো তার নোটিং এর মধ্যে দেখা গেছে যে আমাদের প্রধানমন্ত্রীর নাম জড়িয়ে আছে, তার ব্যাখ্যা তিনি দিতে পারেন নি, অনেক কিছু জড়িয়ে আছে যার ব্যাখ্যা তিনি দিতে পারেন নি। সুতরাং এটা শুধু পার্লামেন্টের ব্যাপার নয়, এটা বিধানসভারও ব্যাপার, এটা দেশের প্রত্যেকের জানার ব্যাপার এবং আলোচনা ব্যাপার। আজকে আমাদের মনে হচ্ছে ইন্দিরা গান্ধীকে হত্যা করার পর আজকে দেশের সরকার, তার দলের সরকার যেভাবে এটাকে চাপা দিচ্ছে, তাতে মনে হচ্ছে যে সরকার, তাদের কি ভূমিকা আছে না আছে এটা পরিষ্কার করার জন্য ঠক্কর কমিশনের গোটা রিপোর্ট আজকে আমাদের দেশের মানুষের সামনে রাখা হোক। আমার মনে হয় অনেক বড় বড় রুই কাতলা, দেশের

যারা কর্ণধার তারা এর মধ্যে যুক্ত আছে এবং তারা যদি দেশের কর্ণধার হয়ে থাকেন, তারা যদি দেশের সর্বোচ্চ আসনে আসীন থাকেন এবং আমরা মনে করি যে এই দেশের আজকে ঘোরতর বিপদ, সাম্রাজ্যবাদীদের কাছে হয়তো দেশকে বিক্রি করে দেবার জন্য সমস্ত কিছু ব্যবস্থা হয়ে গেছে। আমরা সেই সমস্ত হত্যাকারীর মুখগুলো চিনে নিতে চাই। তাই আজকে আমাদের এখানে আলোচনা করতে দিন। ঠক্কর কমিশনের রিপোর্ট যাতে গোটা দেশের মানুষ, যারা হত্যাকারী তাদের যে আড়াল করা হচ্ছে, তাদের বিরুদ্ধে সংগ্রামে নামতে হবে এবং তাদের হাত থেকে দেশকে মুক্ত করতে হবে।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে যে সংবাদ বেরিয়েছে, আমাদের প্রধানমন্ত্রী প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর হত্যার ব্যাপার নিয়ে, সেই ব্যাপারটা সমস্ত দেশবাসীর কাছে, সমস্ত রাজনৈতিক দলের কাছে, সমস্ত লোকসভা, বিধানসভার কাছে আজকে গুরুত্বপূর্ণ। এই কারণে যে সরকারের তরফ থেকে যে কমিশন নিযুক্ত করা হয়েছিল, সেই কমিশনের রিপোর্ট কেন্দ্রীয় সরকার প্রকাশ করেননি। কিন্তু একটা সংবাদপত্রের মাধ্যমে আমরা জানতে পারলাম যে সেই রিপোর্টের একটা অংশ সেখানে উল্লেখ করা হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের তৎকালীন প্রধান মন্ত্রীর দপ্তরের সঙ্গে যিনি প্রত্যক্ষভাবে ছিলেন, তেমন একজন ব্যক্তির নাম সেখানে উল্লেখ করা হয়েছে এবং লোকসভায় বিরোধী সদস্যরা যে এই ব্যাপারে প্রশ্ন তুলেছিলেন, তখন দেখা গেছে কেন্দ্রীয় সরকারের রক্ষণশীল মনোভাব। তারা জনসাধারণ এবং দেশের মানুষের কাছে প্রকৃত ঘটনা তুলে ধরতে নারাজ। এমন কি পরবর্তীকালে প্রধানমন্ত্রী তার দলের সদস্যদের কাছে বলেছেন যে, রিপোর্ট বেরবার ফলে তিনি অস্বস্তিবোধ করছেন। এবং তিনি সেই রিপোর্টের ক্ষেত্রে তৎকালীন কয়েকজন কংগ্রেস সদস্যের নামও উল্লেখ করেছেন। তাই আমরা মনে করি আজকে প্রকৃত ঘটনা উদ্ঘাটিত হওয়া দরকার। সুতরাং আজকে এ ব্যাপারে বিধানসভায় আলোচনা যদি না হয় তাহলে দেশের মানুষ আমাদের কটাক্ষ করবেন। কারণ জনপ্রতিনিধি হিসাবে দেশের স্বার্থে বিধানসভার ভেতরে এই সমস্ত বিষয়ে আলোচনা করার আমাদের যে সুযোগ আছে সেই সুযোগের সদ্ব্যবহার করছি না বলে। সেই কারণেই আমাদের দলের পক্ষ থেকে আমি মনে করি এই ব্যাপার নিয়ে বিধানসভায় পরিপূর্ণ আলোচনা হওয়া দরকার। আমি আশা করি স্পিকার হিসাবে আপনি আমাদের এই আবেদনে সাড়া দেবেন। আজকে অন্য কাজ বন্ধ করে, বিশেষ করে প্রশ্নোত্তর পর্ব বন্ধ রেখে প্রশ্নোত্তরের জন্য নির্ধারিত সময়ে এই আলোচনা আজকে এই বিধানসভায় হতে পারে। আশা করি আপনি সেই অনুমতি দেবেন।

[1-10 — 1-20 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদপত্রে ঠক্কর কমিশন সংক্রান্ত যে রিপোর্ট প্রকাশিত হয়েছে সে সম্পর্কে আমরা সবাই খুবই উদ্বিগ্ন। এই হাউসে ইতিপূর্বে দিলীপবাবু, মতীশবাবু এবং নির্মলবাবু যা বললেন আমারও সেই একই অভিমত। এ সম্পর্কে বিধানসভায় আলোচনা হওয়া প্রয়োজন। কারণ সংবাদপত্রে যেটুকু সংবাদ প্রকাশিত হয়েছে সেই সংবাদটুকুই আমাদের যথেষ্ট উদ্বিগ্ন করে তুলেছে। প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর যিনি একান্ত সচিব ছিলেন—নিরপেক্ষ বিচার এবং তদন্তের ফলে ঠক্কর কমিশনের যে রিপোর্ট প্রকাশিত হয়েছে, প্রকারান্তরে তার ওপরই সন্দেহ প্রকাশ করা হয়েছে। আজকে

আবার আমরা দেখছি তাকেই আবার কেন্দ্রীয় মন্ত্রিসভায় স্থান দেওয়ার পরিকল্পনা হচ্ছে। সেই জন্য আমরা মনে করি এটা শুধু প্রয়াত ইন্দিরা গান্ধীর হত্যাকাণ্ডের সঙ্গেই সম্পর্ক যুক্ত নয়, দেশের নিরাপত্তার প্রশ্নের সঙ্গেও সম্পর্ক যুক্ত এবং ঠক্কর কমিশনের প্রকৃত রিপোর্টকে চাপা দেওয়ার চেষ্টা করা হচ্ছে। লোকসভায় বিরোধী পক্ষ এই নিয়ে দারুন বাধা দিয়েছেন। আমরা মনে করি এটা জাতির পক্ষে একটা দারুন ভয়ঙ্কর জিনিস। এটা জাতির উদ্বেগের কারণ সুতরাং বিধানসভায় আজকে এ সম্পর্কে আলোচনা হওয়া উচিত। সেই আলোচনার অনুমতি দেবার জন্য আমি আপনার কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার, স্যার, আজকে ভারতবাসীর স্বার্থে এবং সমগ্র ভারতবর্ষের জন্য প্রয়োজন হয়ে পড়েছে ঠক্কর কমিশনের যে রিপোর্ট বেরিয়েছে তা প্রকাশ করা এবং তা নিয়ে আমাদের বিধানসভায় আলোচনা করা। আমরা চাই তা নিয়ে বিধানসভায় আলোচনা হোক। কারণ আমরা সদস্যরা ভারতবাসী হিসাবে ভারতে আগামী দিনে কি অবস্থা হবে তা নিয়ে উদ্বিগ্ন। ভারতবর্ষের স্বার্থেই আলোচনা প্রয়োজন আছে। যে ঘটনা ঘটেছিল সেই ঘটনার সঙ্গে তৎকালীন প্রধানমন্ত্রীর একান্ত সচিবকে জড়িত করে সংবাদপত্রে একটা সংবাদ বেরিয়েছে। সত্যিই তিনি জড়িত কিনা আমরা জানি না। রিপোর্টটি অনেক দিন আগেই জমা পড়েছে। প্রধানমন্ত্রীর কাছে একটা কপি আছে এবং আর একজনের কাছে আর একটা কপি ছিল। প্রধানমন্ত্রী বলছেন, "আমি দিই নি।" তাহলে কে দিয়েছে? আর যার কাছে ছিল, সে দিয়েছেন! এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে! এর জন্যই আজকে লোকসভায় এবং রাজ্যসভায় সমস্ত জনপ্রতিনিধিরা দাবি তুলেছেন। আমরা পশ্চিম বাংলার মানুষদের দ্বারা নির্বাচিত হয়ে এই বিধানসভায় এসেছি। আমরা যদি এই বিষয় নিয়ে এখানে আলোচন না করি তাহলে আমরা আমাদের কর্তব্য সম্পন্ন করব না। সেইজন্য আপনাকে আমি অনুরোধ করছি, আপনি আমাদের এবিষয়ে আলোচনা করার জন্য সময় ধার্য করে দিন এবং আলোচনা যাতে হয় তারজন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় ঠক্কর কমিশনের রিপোর্ট বলে যে খবর কাগজে বেরিয়েছে সেই রিপোর্ট অনুযায়ী দেখা যায় ধাওয়ান ব্লুপ্রিন্ট রচনা করেছিলেন। এই সম্পর্কে রিপোর্ট অনেক আগেই পেশ করা হয়েছে। এই রিপোর্ট পার্লামেন্টে অন্তত পেশ করা উচিৎ, জনগণের জন্য পেশ করা উচিৎ বলে আমি মনে করি। এই সম্পর্কে যদি বিধানসভার কিছু করণীয় থাকে তা করলে আমার আপত্তি নেই। আমার মনে হয় একটা রেজোলিউশন করা যেতে পারে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঠক্কর নটরাজন কমিটির রিপোর্ট যেভাবে কাগজে বেরিয়েছে তা থেকে আমরা আগেই সন্দেহ করেছিলাম যে প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর হত্যাকাণ্ডের পিছনে গভীর ষড়যন্ত্র আছে। এটা শুধুমাত্র একজন প্রধানমন্ত্রীর হত্যার মধ্যেই সীমাবদ্ধ ছিল না—মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন—সেদিন দেশের কি ভয়ঙ্কর ক্ষতি হয়েছিল, জাতীয় সংহতিকে টুকরো টুকরো করে দেবার জন্য ইন্দিরা গান্ধীর হত্যাকারীরা এই হত্যাকাণ্ডের ছক একেঁছিল। সুতরাং গোটা দেশের জাতীয় স্বার্থে যদি আমরা এই ঘটনাটা দেখি, এই ষড়যন্ত্রটাকে বিচার করি তাহলে অতি অবশ্যই ঠক্কর নটরাজন কমিশনের তথ্য জনগণের সামনে হাজির করা উচিত এবং জনগণের সামনে হাজির করে যারা সত্যিই

অপরাধের সঙ্গে যুক্ত, ষড়যন্ত্রের সঙ্গে যুক্ত গোটা দেশ এবং আন্তর্জাতিক ক্ষেত্রে তাদের চিহ্নিত করে অপরাধীর কাঠগড়ায় দাঁড় করিয়ে উপযুক্ত শাস্তি দেওয়া উচিত। জাতীয় স্বার্থের কথা বিবেচনা করে প্রতিটি সদস্যের উচিৎ এই সমস্যা নিয়ে বিধানসভায় আলোচনা করা। এটা শুধু সংসদের বিষয় নয়, পার্লামেন্টের বিষয় নয় রাজ্যসভার একার বিষয় নয়, এটা গোটা ভারতবর্ষের সমস্ত মানুষের চিন্তার বিষয়, বিবেচনার বিষয়, আলোচনার বিষয়। তাই আপনার কাছে অনুরোধ, আপনি প্রশ্নোত্তর পর্ব স্থগিত রেখে একটি সুষ্ঠু আলোচনার সুযোগ আমাদের দেবেন। আলোচনার মধ্যে দিয়ে আগামী দিনে ভারতবর্ষের জাতীয় সংহতি সুদৃঢ় হবে।

**ডাঃ দীপক চন্দ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একজন চিকিৎসক। রোগ নির্ণয় করতে গেলে আগে রোগটা জানতে হয় তারপর চিকিৎসার ব্যবস্থা করতে হয়। এই যে বিশাল ষড়যন্ত্র যেটার মধ্যে দিয়ে প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর হত্যা হল তা ঠক্কর কমিশনের মাধ্যমে রোগ নির্ণয় করার চেষ্টা করা হয়েছিল যে কারা কারা দোষী, সেই দোষগুলো ভারতবর্ষের মানচিত্র থেকে মুক্ত হবে যাতে এইরকম বিপদ না থাকে। এখন এই ঠক্কর কমিশনের রিপোর্ট ওরা বললেন ইনটারন্যাল সিকিউরিটির প্রশ্নে এই রিপোর্ট প্রকাশ করা হবে না এবং এটা নিয়ে পার্লামেন্টে আলোচনা করা হল না, তবু ও পার্লামেন্টে এই নিয়ে কিছু কিছু আলোচনা হয়েছে। বিষাক্ত বীজাণু জনগণের মধ্যে প্রবেশ করে আছে। সেই বীজাণু আইডেনটিফাই করেছে। কিন্তু এটা যদি বের করা হয় মেনি ক্যাট্স মাইট্ কাম আউট অফ দি ব্যাগ। অনেকেই বীজাণু হিসাবে চিহ্নিত হয়ে যেতে পারে। তার মধ্যে প্রধানমন্ত্রীও থাকতে পারেন। সুতরাং এইসব নিয়ে আলোচনা হওয়া দরকার, ভাবা দরকার। ঠক্কর কমিশনের রিপোর্ট সভার জ্ঞাতার্থে প্রকাশ করা হোক। যে সমস্ত বীজাণু জনগণের জন্য বিপদ নিয়ে আসার চেষ্টা করছে তা প্রকাশ করা হোক। আগামী দিনের প্রজন্মের জন্য এবং ভবিষ্যৎ ভারত গড়ার স্বার্থে বিশেষ আলোচনার যাতে সুযোগ পাই তারজন্য আমি আবেদন রাখছি। এই বীজাণুগুলোকে ভারতবাসীরাই ধ্বংস করবে তাদের নিজেদের স্বার্থে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে ঠক্কর কমিশনের রিপোর্ট প্রকাশ হবার পর কয়েকটা গুরুত্বপূর্ণ প্রশ্ন আমাদের সামনে এসে হাজির হয়েছে। প্রথমত কয়েকদিন আগে কেহর সিং এবং আরও যাদের ফাঁসি হল—এই ঘটনা প্রকাশ হবার পর অর্থাৎ এটা যদি সত্যি হয় তাহলে পুনরায় তাদের বিচারের প্রশ্ন এসে যায়, তাদের পুর্নবাসনের প্রশ্ন এসে যায়। ইন্দিরা গান্ধীর হত্যার পর হাজার হাজার শিখ্ নিহত হয়েছিল। কিন্তু এরজন্য যে ঠক্কর নটরাজন কমিশন বসানো হয়েছিল সেই কমিশনের রিপোর্ট এখনও পার্লামেন্টে পেশ করা হয়নি। এই রিপোর্ট যাতে পেশ না হয় তারজন্য পার্লামেন্টে তড়িঘড়ি আইন করে বলা হল এই কমিশনের রিপোর্ট জনসমক্ষে প্রকাশ করবেন না।

[1-20 — 1-30 P.M.]

কিন্তু আজকে সংবাদপত্রের এই সংবাদে আমাদের কাছে একটা সত্য উদ্‌ঘাটন হচ্ছে যে, নিশ্চয় এই হত্যাকাণ্ডের সাথে কোনও উচ্চস্তরের নেতৃত্ব জড়িত আছে। এটা শুধু রাজ্যের ব্যাপার নয়, জাতীয় সংহতির স্বার্থে এটা নিয়ে একটা আলোচনা হওয়া দরকার। তাই আমি আপনার কাছে এই বিষয়টি নিয়ে আলোচনার সুযোগ দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গতকাল লোকসভায় এবং রাজ্যসভায় বিরোধীপক্ষের সদস্যরা খুব সংগত কারণেই ঠক্কর কমিশনের রিপোর্ট হাউসে প্লেস করার জন্য দাবি জানিয়েছিলেন, কিন্তু ভিতরে খুবই রহস্য আছে যার জন্য তাদের সেই দাবি—সভা বার বার মুলতুবী হওয়া সত্ত্বেও—নস্যাৎ করা হয়েছে। সরকার পক্ষ রাজি হননি বিরোধী পক্ষের দাবিতে সম্মতি জানাতে। ঠক্কর কমিশনের রিপোর্ট প্রকাশ করার বিষয়ে সবসময়ে তারা গররাজি হয়েছেন। দিল্লির এই যে ঘটনা তার প্রতিক্রিয়া সমস্ত ভারতবর্ষেই হচ্ছে। সঞ্জয় গান্ধী মারা যাওয়ার সময় একটা প্রশ্ন উঠেছিল যে, সঞ্জয়ের মৃত্যুর সঙ্গে দিল্লির প্রাসাদ রাজনীতির কোনও সম্পর্ক আছে কিনা? ইন্দিরা গান্ধীর হত্যার ব্যাপারেও সেই একই প্রশ্ন এসে যাচ্ছে। কমিশন বসানো হয়েছিল কিন্তু এই হত্যাকাণ্ডের উৎস কোথায়, কোথা থেকে ব্লু প্রিন্ট রচনা হয়েছিল তার তদন্তের জন্য কমিশন করা হল, রিপোর্ট প্রকাশের ব্যাপারটি কিন্তু রহস্যাবৃত থেকেই গেল। এর নেপথ্যে কোন শক্তি কাজ করছে তা প্রকাশিত হল না। এর জন্য আজকে সমস্ত ঘটনার কথা বলা হচ্ছে। আমরা যারা মার্কস এবং লেনিনবাদে বিশ্বাসী, আমরা জানি যে ব্যক্তি হত্যার দ্বারা সমাজ বদলায় না। দেশের পুঁজিপতি কাঠামো ভাঙ্গার দরকার আছে। স্বভাবতই দেশের জনসাধারণ জানতে চান যে দিল্লির প্রাসাদ রাজনীতির ফলশ্রুতি হিসাবে ইন্দিরা গান্ধীকে হত্যা করা হয়েছে কিনা? এটা জনগণের জানার বিষয়। তাই সংগত কারণেই আজকের বিধানসভায় বিষয়টি নিয়ে আলোচনার জন্য দাবি উঠেছে, আমার মনে হয় আপনি বিষয়টি বিচার বিবেচনা করবেন।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ঠক্কর কমিশনের যে রায় বেরিয়েছে শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যা সম্পর্কে সেই রায় সম্পর্কে আমাদের বিধানসভায় আলোচনা করার একান্ত দরকার। প্রধানমন্ত্রীর মতো একজন গুরুত্বপূর্ণ ব্যক্তি খুন হয়ে গেলেন, তার হত্যার কোনও কিনারা কেন্দ্রীয় সরকার করলেন না। তারপর অনেক কান্ডের পর ঠক্কর কমিশন গঠিত হয়েছিল এবং আজ সেই কমিশন যখন তার রিপোর্ট দিলেন সেই রিপোর্ট সম্বন্ধে কেন্দ্রীয় সরকার সংসদে কোনও রকম বক্তব্য রাখলেন না। তাই আজকে বিরোধী দলের সদস্যরা একযোগে কমিশনের সেই রায়ের বিষয় নিয়ে আলোচনা করার জন্য দাবি জানিয়েছেন তাদের সেই আলোচনার কোনও সুযোগ দেওয়া হচ্ছে না। সেজন্য আমরা আজকে সকলেই উদ্বিগ্ন। একটা দেশের প্রধানমন্ত্রীকে হত্যা করা হল, সেই হত্যাকান্ডের রহস্যটা কি সেটা জানার জন্য আমাদের সঙ্গে সঙ্গে সারা দেশের মানুষ উদ্বিগ্ন যে এই হত্যাকাণ্ডের সঙ্গে দেশের বর্তমান প্রধানমন্ত্রী যুক্ত আছেন কিনা? সেজন্য আজকে দেশের স্বার্থে এই গুরুত্বপূর্ণ বিষয়টি বিধানসভায় আলোচনার জন্য রাখা হোক এবং আমি আশা করব আপনি সেই আলোচনার সুযোগ আমাদের দেবেন।

**শ্রী সুরজিত্স্মরণ বাগচী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে একটি কাগজে আমরা দেখেছি ঠক্কর কমিশনের দেওয়া রিপোর্ট আজ একটি সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। সেই রিপোর্ট সম্পর্কে আপনি আমাদের আলোচনা করার সুযোগ দিয়েছেন সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ইন্টারন্যাল সিকিওরিটি নষ্ট হতে পারে এই অজুহাতে পার্লমেন্টে পাশ করিয়ে নেওয়া হয়েছিল যে কমিশনের রায় প্রকাশ করা হবে না। কিন্তু আমি জানি না, এই ইন্টারন্যাল সিকিউরিটি বলতে আমাদের দেশের যিনি প্রধান প্রশাসক তার নিজের ইন্টারন্যাল

সিকিউরিটির কথা ভেবেছিলেন কিনা। কিন্তু আমরা জানি, ঐতিহাসিক দিল্লির মসনদ নিয়ে সেই সুদৃঢ় মুঘল আমল থেকে বর্তমান সময় পর্যন্ত অনেক কিচেন রেভলিউশন ঘটে গেছে। আজকে আর. কে. ধাওয়ান নামে যে ব্যক্তির নাম উল্লেখ করা হয়েছে, প্রধানমন্ত্রী হত্যার পেছনে তার কোনও ষড়যন্ত্র ছিল কিনা, এই সমস্ত কিছু চেপে দেবার মধ্যে দিয়ে জনগণের দাবির প্রতি যে তীব্র উপেক্ষা প্রকাশ করা হয়েছে সেই সম্পর্কে আমি মনে করি, দেশের মানুষের সঙ্গে আমাদেরও উদ্বেগ প্রকাশ করা উচিত। এই সম্পর্কে একটা বিস্তৃত আলোচনা আমাদের এই নিজস্ব এলাকা বিধানসভায় হওয়া উচিত।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল এবং আজকের সংবাদপত্রে গোটা ভারতবর্ষের ক্ষেত্রে একটা আলোড়ন সৃষ্টিকারী সংবাদ প্রকাশিত হয়েছে। তাতে যে সংবাদ পরিবেশিত হয়েছে, আমি মনে করি, সেই সংবাদ গোটা ভারতবর্ষের জাতীয় জীবনে একটা উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। ভারতবর্ষের প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী যখন তার নিজের দেহরক্ষীর দ্বারা খুন হলেন, সেই খুনকে কেন্দ্র করে গোটা ভারতবর্ষের জাতীয় ঐক্য, জাতীয় সংহতি যখন ধ্বংসের মুখোমুখী এসে দাঁড়িয়েছিল, সেই সময় একটা বিশেষ শ্রেণীর, একটা বিশেষ জাতির মানুষের উপর আক্রমণ সংগঠিত হয়েছিল। সেই বিশেষ জাতির মানুষ, যারা ধর্মনিরপেক্ষ ভারতবর্ষে বাস করেন, সর্ব জাতি এবং সর্ব ধর্মের মানুষের মতো যেখানে তাদেরও একই অধিকার রয়েছে, সেই হত্যাকাণ্ড সংগঠিত হবার পর ঐ বিশেষ জাতির মানুষগুলি যখন নিরাপত্তার অভাববোধ করেছিলেন, সেই সময় আমরা দেখলাম, মায়ের মৃতদেহের পাশে দাঁড়িয়ে রাজীব গান্ধী বোট ক্লাব ময়দানে ঘোষণা করলেন, 'বড় একটি গাছ যখন ভেঙ্গে পড়ে তখন মেদিনী একটু কাঁপেই।' অর্থাৎ সেই মাটির কম্পনে যে মানুষগুলি মারা গিয়েছিল সেটা সঙ্গতই হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই মনে আছে যে, সেই সময় বিরোধী কংগ্রেস (আই) দলের পক্ষ থেকে অভিযোগ করা হয়েছিল যে, আমাদের মুখ্যমন্ত্রীও নাকি ইন্দিরা হত্যার সঙ্গে যুক্ত। আজকে ঠক্কর কমিশনের রিপোর্টে যা বেরিয়ে এসেছে সেটা কেঁচো খুঁড়তে সাপ বেরিয়ে আসার অবস্থা হয়েছে। আমরা আজকের সংবাপদত্রের ছাপা সংবাদে দেখলাম, তৎকলীন প্রধানমন্ত্রীর একজন ঘনিষ্ট ব্যক্তি এবং যিনি বর্তমান প্রধানমন্ত্রীর একজন সহযোগী, আশঙ্কা করা হচ্ছে যে তিনি প্রধানমন্ত্রী হত্যার সঙ্গে যুক্ত। আজকে পশ্চিমবঙ্গ তথা গোটা ভারতবর্ষের মানুষের স্বার্থে, তাদের জানাবার স্বার্থে বিধানসভাতে এই বিষয়টা আলোচনা হওয়া দরকার এবং আলোচনার মধ্যে দিয়ে মানুষের কাছে প্রকৃত ঘটনা তুলে ধরবার জন্য আমাদের যে আন্তরিক প্রয়াস রয়েছে সেটাও প্রকাশ করা দরকার। আমি আপনাকে অনুরোধ করছি, এই বিষয়টা আলোচনা করবার জন্য সময় দেবেন।

**শ্রী [illegible] মণ্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, আপনাকে ধন্যবাদ জানিয়ে বলছি যে, ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার যখন বলে যে, আভ্যন্তরীণ নিরাপত্তার স্বার্থে এটা করতে চাই বা জাতীয় স্বার্থে ওটা করতে চাই, তখন আমাদের কমনসেন্সই বলে দেয় যে সেটার সবটাই অন্য দৃষ্টিভঙ্গী থেকে বলা হচ্ছে এবং সেটা যাবে জাতীয় স্বার্থের বিরুদ্ধে। আপনিও জানেন যে, ঐ হত্যাকান্ডের পেছনে যে একটা ষড়যন্ত্র আছে সেটা বুঝবার জন্য অন্য তথ্য দরকার হয় না। কিন্তু বিষয়টা হল, ঠক্কর কমিশনের রিপোর্ট প্রকাশ করবার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার

যে ভূমিকা গ্রহণ করেছে সেটা। ইন্দিরা কংগ্রেস দলের প্রধানমন্ত্রী হতে পরেন, কিন্তু তিনি ছিলেন ৭৫ কোটি ভারতবাসীর প্রধানমন্ত্রী।

[1-30 — 1-40 P.M.]

সুতরাং তার খুনের বিষয়টা শুধুমাত্র কেন্দ্রীয় সরকারের মধ্যে সীমাবদ্ধ থাকবে? গোটা ভারতবর্ষে ৭৫ কোটি মানুষের এটা উদ্বেগের বিষয়। কোন সময় ঠক্কর কমিশন এবং নটরাজন কমিশনের রিপোর্ট আইন সংশোধন করে বন্ধ করে দেওয়া হ'ল? যখন তারা তাদের প্রাইমারি একটা রিপোর্ট পেশ করবেন। স্যার, আপনি জানেন জেটমালানী এবং লেখির সওয়ালের মধ্যে থেকে প্রাইমারি রিপোর্ট থেকে বার হয়ে আসছিল—আজকে বিভিন্ন গতি-প্রকৃতি এমন জায়গায় গিয়েছে—শ্রীমতী ইটালিয়ান গান্ধীকে স্বাক্ষী হিসাবে ডাকতে হয় ঠিক সেই সময় পার্লামেন্টে আইন সংশোধন করে ঠক্কর—নটরাজন কমিশনের রিপোর্ট বার করা বন্ধ করে দেওয়া হ'ল। এই মুহূর্তে আমাদের দাবি হল এক দিকে যেমন ঠক্কর কমিশনের রিপোর্ট উৎঘাটিত করতে হবে, অন্য দিকে ঠিক সমানভাবে নটরাজন কমিশনের রিপোর্ট উৎঘাটিত করতে হবে। এই ব্যাপারে আমি সুনিশ্চিত যে এই ঘটনাগুলির মধ্যে দিয়ে আজকে যাকে নিয়ে আসা হয়েছে তাদের পিছনে বিরাট হাত আছে এবং আমি সরাসরি বলতে চাই যে এর সঙ্গে শ্রীমতী সোনিয়া গান্ধী এবং বর্তমান প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর তাদের পেছনে একটা ভূমিকা আছে। এই ভূমিকার সঙ্গে দেখেছি বোফোর্স নিয়ে আর একটা নানা ধরনের কথাবার্তা চলছে। সুতরাং সমস্ত ভারতবর্ষের জনগণের মধ্যে বিরাট একটা দুর্যোগের ঘনঘটা। আজকে সেই জন্য আমরা চাই ওই রিপোর্ট প্রকাশিত হোক সেটা এই সভা থেকে প্রস্তাব আকারে যাক। কেন্দ্রীয় কংগ্রেস দলের এই ভূমিকা নগ্নভাবে ভারতবর্ষের মানুষের কাছে উৎঘাটিত হক। সমগ্র দুনিয়া জুড়ে জানুক কিভাবে খুনীরা, হত্যাকারীরা এই রকম একে একে রক্তাক্ত পথ বেছে নিয়ে ভারতবর্ষের জনগণের কণ্ঠ রোধ করছে। সেই কারণে ভারতবর্ষের জনগণের স্বার্থে এই রিপোর্ট প্রকাশিত হোক, আপনার মাধ্যমে এই সভায় দাবি জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** হেমন্তবাবু আমার একটা প্রশ্ন আছে, আপনারা উত্তর দেবেন। এই যে খবরের কাগজে প্রকাশিত হয়েছে ঠক্কর কমিশনের রিপোর্টের ব্যাপারে, এটা আমাদের হাউসে আলোচনা হক এটা আমাদের এখানকার রুলসে সম্ভব আছে?

**শ্রী হেমন্তকুমার রায় ঃ** স্যার, এই বিষয়ে সবাই আগে আপনাকে বলেছেন যে কি জন্য এটা আমরা আলোচনা করতে চাই। এখন আইনগত ব্যাপারে কি অসুবিধা আছে না আছে সেটা আপনি বুঝবেন। কিন্তু বিষয়টা যেটা সেটা হ'ল একজন প্রধানমন্ত্রী খুন হয়েছেন। আমি আগে বলেছিলাম এই জন্য যে নানা কারণে সন্দেহ আছে। কারণ আপনি জানেন কোনও মার্ডার কেসে পোষ্ট মর্টেম রিপোর্ট করা হয়নি? এই রকম ঘটনা ঘটে না। কিন্তু ইন্দিরা গান্ধী হত্যার কেসে কোনও পোষ্ট মর্টেম করানো হয়নি। কেন হল না, কারা এটা করালেন না? পুলিশ গিয়েছে, প্রশাসন ছিল কিন্তু পোষ্ট মর্টেম করলেন না। কাজেই এটা আগে থেকেই একটা চক্রান্ত চলছিল এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এখন এটা এখানে আলোচনা হবে কিনা হবে সেটা আপনার বিষয়। কিন্তু বিষয়টা কিন্তু সমগ্র দেশের ব্যাপার এবং সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা একটা অংশ। আমরা এখানে যারা এসেছি তারা পশ্চিমবাংলার জনপ্রতিনিধি হিসাবেই এসেছি এবং জনগণের মধ্যে এই প্রশ্ন দেখা দিয়েছে। সেই প্রশ্ন হিসাবে

এখানে এই জিনিসটা আলোচিত হওয়া উচিৎ বলে আমি মনে করি। আইনগত দিকের সঙ্গে একটা সামাজিক দিকও আছে, ভবিষ্যতের ব্যাপার আছে, সেই কারণে এটা এখানে আলোচনা হলে ভাল হয়। এটা কিভাবে করাবেন সেটা আপনার বিষয়, এই বিষয়ে আমি কিছু বলতে চাই না।

**মিঃ স্পিকার ঃ** মিঃ অমল রায়, এখন প্রশ্নটা হচ্ছে আপনি বোধ হয় খবরের কাগজে পড়ে থাকতে পারেন কালকে লোকসভায় যে ব্যাপারটা হয়েছে, ইন্ডিয়ান এক্সপ্রেসে ঠক্কর কমিশনের রিপোর্ট নিয়ে প্রকাশিত হয়েছে। অনেক সদস্যের দাবি এই ব্যাপারে এখানে আলোচনা করতে চান। আমার কথা হচ্ছে ঠক্কর কমিশনের রিপোর্টের ব্যাপারে ইন ইউজুয়াল কোর্সে আইন যেটা পরে হয়েছে যে গভর্নমেন্ট ইচ্ছা মতো রিপোর্ট পেশ করতে পারেন টেবিল অফ দি হাউস, আবার নাও পারেন, আংশিকভাবে লে করতে পারেন আবার আংশিকভাবে লে করতে না পারেন। সেই এক্তিয়ার কেন্দ্রীয় সরকার তার আইনের মাধ্যমে পেয়ে গেছেন। আমার কথা হচ্ছে যে রিপোর্ট সাপোজড টু বি লেড অন দি টেবিল অফ দি লোকসভা সেই রিপোর্ট নিয়ে বিধানসভায় আলোচনা হবে?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ঠিক আলোচনার সময় ছিলাম না, এটা কমিশনের রিপোর্ট প্রকাশের দাবি করা হচ্ছে, না কমিশনের রিপোর্টের একটা বিশেষ দিক নিয়ে তার মধ্যে কোনও ব্যক্তি বা একাধিক ব্যক্তি সম্পর্কে আলোচনা হবে বা সুপারিশ হবে সেটা বুঝতে পারছি না। তবে এই সম্পর্কে মাননীয় সদস্যরা যা আলোচনা করছেন একটি বিষয়ের উপরেই হচ্ছে, তার উপরেই অনেকখানি নির্ভর করবে। মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনি একটু ভেবে দেখবেন সেই কমিশনের রিপোর্ট সম্পর্কে আলোচনাটা এখানে রেজলিউশন ফর্মে আমরা নিশ্চয় করতে পারি।

**মিঃ স্পিকার ঃ** আমার এখনে একটু মাইন্ড স্ট্রাইক করছে, এইভাবে আলোচনা হতে পারে কিনা, একটা রেজলিউশন আনা সম্ভব যেটা requesting the Government of India through the West Bengal Government to publicise the Thakkar Commission Report। এর চেয়ে বেশি স্কোপ আমাদের কি আছে?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঠিক জায়গাতেই ধরেছেন, এটা আমরা করতে পারি, সেই আলোচনার মধ্যেই অনেক কিছু আসবে। গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার কাছে রিক্যুয়েষ্ট ছাড়া আমাদের আর কিছু করার নেই।

**মিঃ স্পিকার ঃ** In the interest of the people of the State they can ask about the matter relating to what has been there in the report and for the information of the people of this State. এখানে ইন্দিরা গান্ধীর হত্যার পর অনেক শিখ পিপ্‌ল খুন হয়েছিল বহু লুঠতরাজ হয়েছিল। ইন্টারেস্টেড টু নো হোয়াট হ্যাজ হ্যাপেন্ড। আমরা এটুকু বলতে পারি, গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল থেকে রেজলিউশন করতে পারি House through the State Government may request the Government of India to publicise the Thakkar Commission Report yet to be published। এই কথা তো, এর চেয়ে বেশি আমরা কি সিদ্ধান্ত নিতে পারি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই রেজলিউশনের ভেতরেই আমরা আলোচনা করতে পারি। আজকে যখন আলোচনা উঠেছে particular reference to a particular gentlement এর উপরে আলোচনা হতে পারে,

**মিঃ স্পিকার ঃ** এই যে জেন্টেলম্যানের ব্যাপারটা, এটা কিভাবে আমরা হাউসে ডিসকাস করব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমরা তো এর ভেতরে অনেক কিছু জানতে পারি, জেন্টেলম্যানের উপরে যে জিসকাস উঠেছে সেটা আমরা রেজলিউশন করে জানতে পারি। জনস্বার্থে কমিশনের রিপোর্ট প্রকাশ করা হোক, যেহেতু এইসব প্রশ্ন উঠেছে, এগুলি মীমাংসা হওয়া দরকার। এটার মীমাংসা হতে পারে একমাত্র যদি কমিশনের রিপোর্ট প্রকাশ হ'তে পারে। জনসাধারণ জানুক তার ভেতরে কি আছে। সেটা জানানোই হচ্ছে আজকে সবচেয়ে বড় কর্তব্য ভারত সরকারের। এটা ওরা কেন চেপে রেখেছেন সেটা আমরা বুঝতে পারছি না। আজকে যখন প্রধানমন্ত্রীকে টানা হয়েছে, নানান কথা বলা হচ্ছে তাই আজকে ভাবতে হবে এগুলির মীমাংসা কিভাবে হতে পারে। দুটি রিপোর্টকে তারা চেপে রেখেছেন, জনস্বার্থে সমস্ত সত্য উদ্‌ঘাটিত হওয়া দরকার। এবং সত্যকে যদি চেপে দেবার চেষ্টা হয় তাহলে স্বাভাবিক কারণেই নানান রকমের প্রশ্ন উঠবে।

**মিঃ স্পিকার ঃ** আপনাদের অনেক রকমের কথা থাকতে পারে, ভিউ থাকতে পারে, ওপিনিয়ন থাকতে পারে। ইনসাইড দি হাউস আমাদেরতো লিমিটেড জুরিসডিকশন। আমরা কি করতে পারি বিকজ উই আর ইন দি স্টেট অ্যাসেম্বলি। তারা কি করতে পারে, না পারে ন্যাশানাল পার্লামেন্টে সেটা দেখা দরকার, এটা স্টেট অ্যাসেম্বলি। This is independent of and not subservient to Lok Sabha we are independent. They are not superior in our own domain. তাই বলব এটা ডিসকাশান হতে পরে। যেহেতু আমাদের স্কোপ কম, একটা লিমিটেশন হয়েছে, সেইজন্য বলব How far can we discuss ? To what extent we can go ?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমরা তো রেজলিউশন ছাড়া কিছু করতে পারিনা। আর তার ভেতরেই আলোচনাটা নির্ভর করছে। আমরা নিশ্চয় ষ্ট্রিকলি টেকনিক্যাল টার্মস অনুযায়ী যতটুকু যেতে পারি যাব, তার বেশি যাওয়া সম্ভব নয়, আমরা যেতে পারি না।

[1-40 — 1-50 P.M.]

সেজন্য টেকনক্যালি কতটা আমরা টেক আপ করতে পারি কতটা পারব না এটা অ্যাবসলিউটলি আপনার ডিসক্রিশন, রুলস যতটুকু প্রোভাইড করে তার বাইরে আমরা যেতে পারি না এটা সত্য কথা। কিন্তু এখানে রেজলিউশন আকারে বিষয়টির এই রকম সামাজিক আলোচনা অবশ্য করতে পারি এবং আমরা রাজ্যসরকারকে অনুরোধ জানাব যে আপনারা ভারতসরকারকে অনুরোধ করুন যে জনস্বার্থে এই রিপোর্ট অবিলম্বে প্রকাশ করুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন আমাদের এই হাউসের সামনে আপনি রেখেছেন আইনগত দিক থেকে যে আমরা কেন্দ্রীয় সরকার বা

লোকসভার সিদ্ধান্তের বিষয়ে এই হাউসে কোন বিশেষ আলোচনা করতে পারি কিনা। আমি আপনার কাছে কয়েকদিন আগের ঘটনা বলি আন্তর্জাতিক আফগানিস্থান সম্পর্কে যে প্রস্তাব আমরা এখানে এনেছি এবং আলোচনা করেছি আন্তর্জাতিক ঘটনা সাধারণভাবে এই হাউসে আলোচনা করা যায় না। কিন্তু অতীতে আমরা আন্তর্জাতিক ঘটনার বহু আলোচনা করেছি এবং আপনি যেমন বললেন যে আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করতে পারি জনস্বার্থে এবং বিশেষ করে ঠক্কর কমিশনের বিষয়ে আজকে প্রধানমন্ত্রীর যে উক্তি আছে সেই উক্তি আরও মানুষকে সন্দেহ যুগিয়েছে। তিনি বলেছেন আমি জানি কে খবর ইণ্ডিয়ান এক্সপ্রেসকে দিয়েছে, তাহলে তিনি জানেন অথচ তিনি বলেছেন না ঠক্কর কমিশনের রিপোর্ট, স্বাভাবিকভাবে মানুষের মনে সন্দেহ জাগে। ভারতবর্ষের প্রধানমন্ত্রী যেভাবে খুন হয়েছেন, আপনি বলেছেন এই খুনের ফলে আমাদের ভারতবর্ষের কয়েক হাজার মানুষ শিশু প্রাণ হারিয়েছে এবং তার মৃত্যুর পর উত্তেজনার জন্য আইন-শৃঙ্খলা রক্ষা করার জন্য আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে ব্যস্ত হতে হয়েছিল, স্বাভাবিকভাবে এই সারকামস্ট্যান্সে—সে কোনও সারকামস্ট্যান্স, না, যেহেতু এটা কাগজে বেরিয়েছে, যেহেতু প্রধানমন্ত্রী নিজে বলেছেন, প্রধানমন্ত্রীর উক্তি থেকে এই রকম সন্দেহ মানুষের মনে ঘনীভূত হয়েছে, মানুষ আজকে জানতে চাইছে, সেই অবস্থার চাপে ঠক্কর কমিশনের রিপোর্ট চাপা দেওয়ার একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছে, এটা জনস্বার্থ বিরোধী। সেজন্য কেন্দ্রীয় সরকারের জনস্বার্থ রক্ষার যে দায়িত্ব সেই দায়িত্ব পালনের জন্য স্বাভাবিকভাবে রাজ্যসরকার সেই সরকারকে অনুরোধ করছেন। সুতরাং রুল ১৮৫ এর মোশন রেজলিউশন আকারে এই হাউসে আনা যেতে পারে যদি আপনি অনুমতি দেন এটাই আমার বক্তব্য।

**মিঃ স্পিকার :** Mr. Roy, another question that arises now, supposing a motion is moved—will it be a Government motion and official motion—or non-official motion ?

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে প্রশ্ন এখানে রেখেছেন হাউসের সামনে যেটা সরকারি অর্থাৎ স্ট্যাটুটরি কোনও রেজালিউশন হবে কিনা এটা তো আমার মনে হয় স্ট্যাটুটরি হওয়ার কোনও প্রয়োজন নেই। হাউস তার সেন্টিমেন্ট এক্সপ্রেস করছে, এটা অল দি সেম গভর্নমেন্ট মুভ করলেও যা আর হাউস থেকে প্রাইভেট মেম্বার্স রেজলিউশন হলেও তাই। ইট ইজ বেটার প্রাইভেট মেম্বার্স রেজলিউশন আকারে এটা হাউসে আসা উচিত, এটা সরকারি রেজলিউশন হবে না, নন-অফিসিয়াল রেজলিউশন হবে।

**মিঃ স্পিকার :** এটা সরকারি রেজলিউশন হবে, না নন—অফিসিয়াল মোশন হবে? মোশন হলে যে কোনও মেম্বার ফাইল করতে পারে আন্ডার রুল ১৮৫। কিন্তু সেখানে প্রশ্ন হল যদি কেউ এর উপরে অ্যামেন্ডমেন্ট দিতে চায়?

**শ্রী অমলেন্দ্র রায় :** এই ব্যাপারে আপনার ডিস্ক্রিন্যারি পাওয়ার আছে এবং সেই ব্যাপারে স্পেসিফিক প্রভিসনও আছে। অ্যামেন্ডমেন্ট মুভড্ হতে পারে, রেজলিউশন হতে পারে—দেয়ার ইজ নো বার।

**মিঃ স্পিকার :** But you see rule 166. It is as follows : "A member

other than a minister who wishes to move a rasolution on a day allotted for private member resolutions, shall give a notice to that effect at least two days before the date of ballot.

মনে রাখবেন, আজকে প্রাইভেট মেম্বার্স ডে নয়, নন—অফিসিয়াল ডে—ও নয়।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আগেই বলেছি আপনি এটা ওয়েভ করতে পারেন এবং সেই পাওয়ার আপনার আছে। একটা বিষয় নিয়ে হাউসে আলোচনা হচ্ছে এবং সেই আলোচনা সূত্রে যদি কোনও মোশন আসে তাহলে সেটা আনতে কোনও অসুবিধা নেই। ইন কনসিকোয়েন্স অব দি ডিসকশন দ্যাট ইজ বিয়িং হেল্ড হিয়ার।

**মিঃ স্পিকার :** আপনার মোশন করতে কি অসুবিধা হচ্ছে?

**শ্রী অমলেন্দ্র রায় :** না, কোনও অসুবিধা নেই। স্যার, আপনি দেখুন ওখানে 'এনি মোশন' এটাই বলা আছে।

**মিঃ স্পিকার :** আপনি দেখুন একটা লিমিটেসন আছে।

**Mr. Speaker :** According to the rule, the resolution should be taken up on the non official day. So, in that case, I will have to relax the rules. Now why should I relax the rules ?

**Shri Sumanta Kumar Hira :** Sir, you please see rule 194.

**Mr. Speaker :** Rule 194 relates to discussion only. But you want a motion. You want a decision, a directive on the State Government. Now, Mr. Roy you must keep in mind that the main Opposition Party is not in the House. You must keep in mind that. We are a parliamentary body. We can do many things. But under the circumstances we must be guided by the most sober sentiments. We should control ourselves. It should not be carried away in the heat of the moment. In my opinion, a motion should be brought under rule 185. Now, you see rule 185. I quote, "Save in so far as is otherwise provided in the Constitution or in these rules, no discussion of matter of general public interest shall take place except on a motion made with the consent of the Speaker." So it can be made there. Now you see rule 190. I quote, "If the Speaker admits notice of a motion and no date is fixed for the discussion of such motion, it shall be immediately notified in the Bulletin with the heading : No-Day-Yet-Named Motions'. "Again you see rule 191. "The Speaker may, after considering the state of business in the House and in consultation with the Leader of the House, allot a day or days or part of a day for the discussion of any such motion." We can do it. The Leader of the House is in the House. We can fix up the date or time in consultation with him. We can relax rule 190. Rule 190 may be relaxed for the day.

Now, is there any such motion.

**Shri Sachin Sen :** Yes, Sir.

**Mr. Speaker :** Let us hear what your motion is.

[1-50 — 2-10 P.M.] (including adjournment)

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা নিম্ন বর্ণিত সদস্যগণ শ্রী শচীন সেন, কৃপা সিন্ধু সাহা, সুভাষ গোস্বামী, কামাখ্যাচরণ ঘোষ, হরিপদ জানা, দেবপ্রসাদ সরকার, এ. কে. এম. হাসানুজ্জামান নিম্ন প্রস্তাব উত্থাপন করছি।

## MOTION UNDER RULE—185

"এই সভা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকারের অতি উচ্চ পদে নিযুক্ত জনৈক ব্যক্তির বিরুদ্ধে প্রয়াত প্রধামনন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যার ব্যাপারে যুক্ত থাকার অভিযোগ এসেছে। প্রকাশিত সংবাদ অনুযায়ী কেন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত ঠক্কর নটরাজন কমিশনের রিপোর্টে'ও এই অভিযোগ করা হয়েছে। অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছে যে, জাতীয় স্বার্থে অবিলম্বে ঠক্কর নটরাজন কমিশনের পূর্ণ রিপোর্ট জনসমক্ষে করা হক।"

**Mr. Speaker :** Mr. Sachin Sen, I request you to give a notice in writing to the Secretary. Give it just now if you want to move this motion. Now we have to pass two resolutions—(i) suspending question hour for today and (ii) suspending rule 190 in application to this motion which Shri Sachin Sen is moving. As regards both the motion—first on is suspension of the question hour I think I have the consensus of the House.

The motion was then put and agreed to.

As regards the second motion i.e. suspension of rule 190 in application of the motion which is moved by Shri Sachin Sen, I think I have the consensus of the House.

The motion was then put and agreed to.

So, now the motion of Shri Sachin Sen may formally be moved.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু আগেই প্রস্তাবটি পড়েছি। আমি এখন সেই প্রস্তাবটি অনুষ্ঠানিকভাবে সভায় উপস্থিত করছি।

**Mr. Speaker :** Now under Rule 322—"Notice of an amendment to a motion shall be given one day before the day on which the motion is to be considered, unless the Speaker allows the amendment to be moved without such notice", I would like to know whether anybody wants to move any amendment who is present in the House or not.

(Pause)

I think nobody wants to move. I have been intimated by the Congress (I) members that they have been boycotting the House. So, we can safely presume that they are not in a mood to file any amendment unless the notice of boycott is being withdrawn. But, nevertheless as regards Rule 322 I am exercising my discretion. If anybody wants to move any amendment he can now move it. I will give recess for 15 minutes. If anyone wants to move any amendment he can move the same within the recess period.

(At this stage the House was adjourned till 2-10 p.m.)

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মোশন মুভ করছি। "এই সভা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকারের অতি উচ্চপদে নিযুক্ত জনৈক ব্যক্তির বিরুদ্ধে প্রয়াত ঃ প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যার ব্যাপারে যুক্ত থাকার অভিযোগ এসেছে। প্রকাশিত সংবাদ অনুযায়ী কেন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত ঠক্কর নটরাজন কমিশনের রির্পোটে এই অভিযোগ করা হয়েছে।

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছে যে জাতীয় স্বার্থে অবিলম্বে ঠক্কর নটরাজন কমিশনের পূর্ণ রিপোর্ট জনসমক্ষে প্রকাশ করা হোক।"

স্যার, আমি শ্রী শচীন সেন, শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী দেবপ্রসাদ সরকার, শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান, শ্রী কামাখ্যা ঘোষ, শ্রী সুভাষ গোস্বামী, শ্রী হরিপদ জানা এবং শ্রী প্রবোধ চন্দ্র সিনহা—এই প্রস্তাব আমরা উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, যেহেতু বিজনেস অ্যাডভাইসারি কমিটি মিট করেনি সেইহেতু আমি প্রস্তাব করছি এই সাবজেক্টের উপর এক ঘণ্টা সময় অ্যালট করা হোক, আশা করি আপনারা এতে সম্মত হবেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর)

এর উপর এক ঘণ্টা সময় ধার্য হ'ল।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, এই যে গুরুত্বপূর্ণ একটা মোশন এখানে আমাদের সদস্যদের তরফ থেকে রাখা হল সেটা আমি সমর্থন করছি। এই রিপোর্ট পড়ে—কালকে যা ঘটনা ঘটেছে এই ঠক্কর নটরাজন কমিশনের রির্পোট নিয়ে লোকসভায়, আমরা সব স্তম্ভিত হয়ে গিয়েছি এবং হয়ত কিছু সন্দেহ থাকতে পারতো যে রির্পোটটা সঠিক কিনা কিন্তু এখন আর সন্দেহের কোনও অবকাশ নেই। তবে পুরো রির্পোটটা আমাদের দরকার এবং সেটাই আমরা বলেছি। আমরা বলেছি সেইজন্য পুরো রির্পোটটা জনসমক্ষে দিতে হবে। সন্দেহ নেই কেন? কারণ, প্রধানমন্ত্রী বলেছেন প্রকারান্তরে বা সরাসরি, নাম করেছেন দু/এক জনের, যাদের রেসপনসিবল করেছেন যে এরাই রির্পোটটা বার করে দেবার জন্য গুপ্তভাবে তারা ব্যবস্থা করেছেন। এরকম একটা জিনিস আরও আমার মনে হচ্ছে এখন এটা দেখে যে এই

রিপোর্টটা বন্ধ করার জন্যই একটা আইন হয়েছিল সংসদে। একটা আইন হয়েছিল যে কেন্দ্রীয় সরকার ইচ্ছা করলে—যা তদন্ত হবে তার রিপোর্ট সব পেশ করা হবে এই নিয়ম আছে। এখানে হলে বিধানসভায় পেশ করা হবে আর ওখানে হলে সংসদে পেশ করা হবে। কিন্তু সেটা বন্ধ করার জন্য বিশেষ করে এই রিপোর্টটার ব্যাপারে তারা একটা আইন প্রণয়ন করলেন যে, না, আমরা নাও দিতে পারি, যে কোনও রির্পোট আমরা উইথহোল্ড করতে পারি। এটা অগণতান্ত্রিক, জনগণের বিরুদ্ধে এটা যায়। এই দৃষ্টিভঙ্গীটাও ঠিক তাই। সেই অনুযায়ী তারা এটা করলেন। এখন তো বোঝাই যাচ্ছে যে কেন একটা রির্পোটকে এই রকমভাবে ওরা বন্ধ করে রাখলেন, দিলেন না সাধারণ মানুষকে পড়তে বা সংসদ সদস্যদের কাছেও দিলেন না। এখন এটা খুব পরিষ্কারই বোঝা যাচ্ছে। কিন্তু এ তো মারাত্মক ঘটনা। এ ভারতবর্ষের ইতিহাসে—যেমন ইন্দিরা গান্ধীর সেই দিনগুলি আমাদের মনে আছে, সেই ভয়ঙ্কর মৃত্যু যেটা হয়েছিল সেও যেমন একটা ভয়ঙ্কর ঘটনা তেমনি—আর ওর নিজের বাড়িতে ওকে খুন করা হল। ওর যারা সিকিউরিটির লোক, পুলিশ, তারা তাকে খুন করল এ জিনিস আমরা দেখলাম। সেইসব জিনিস এখন মনে পড়ছে যে কিভাবে ঘটনাটা হয়েছিল। উনি এক বাড়ি থেকে আর এক বাড়িতে যাচ্ছিলেন নিজের লনের মধ্যে দিয়ে, তারপর কিভাবে খুন হলেন সব আমরা জেনেছি। তখন নানা সন্দেহ প্রকাশ করা হয়েছিল। আমি ভুলে গিয়েছিলাম, এখন মনে পড়ছে। তার সঙ্গে যাদের থাকার কথা ছিল তারা ছিলেন না। তাহলে কি রহস্য এর মধ্যে রয়েছে? এখানে দেখেছি টি. ভি-তে ওর যে বিবৃতি দেবার কথা ছিল, বিদেশ থেকেও লোক এসেছিল, ওখানে দেখছি সময়ের একটা গোলমাল রয়েছে। একটা সময়ে রেকর্ড করা হল আর একটা সময় বলা হয়েছে। কাজেই এটা থেকে বোঝা যাচ্ছে যে এটা সঠিক রিপোর্ট নয়। আমরা বিরোধী পক্ষ পুরো রিপোর্টটা চাচ্ছি। এটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। রুলস ওয়েভ করেও যদি আপনি আনতে দিতেন তবে আপনি ঠিক কাজ করেছেন। আপনাকে চিন্তা করতে হয়েছে বিশেষ করে যখন কংগ্রেস সদস্যরা এখানে নেই। তবে দেশের স্বার্থে এই আলোচনা হতে পারে, দাবি করতে পারি। কারণ এটা কোনও রাজ্যের ব্যাপার নয়, কোনও ব্যক্তির ব্যাপার নয়, কেন্দ্রীয় সরকারের বিরোধিতার ব্যাপার তাও নয়। এই ব্যাপারের যদি একটা সুরাহা না হয়, মানুষ যদি বুঝতে না পারে যে কি হয়েছে তাহলে ভারতবর্ষের ভবিষ্যৎ কি হবে। এমনিতেই স্বৈরাচারীর যে রকম ব্যবস্থা চলছে আমরা দেখছি সমস্ত অধিকার যেগুলি সংবিধানে আছে সেগুলি নানা কায়দায় কেড়ে নেওয়া হচ্ছে রাজ্য সরকারের হাত থেকে এবং সমস্ত ক্ষমতা কেন্দ্রীভুত হচ্ছে, ভারতবর্ষকে দ্বিধা বিভক্ত করার ব্যবস্থা হচ্ছে। এটা বাইরে থেকেও হচ্ছে, ষড়যন্ত্রকারী যারা আছেন, সাম্রাজ্যবাদী শক্তি যারা আছে তারা এই সমস্ত ঘটনা ঘটাচ্ছে। কিন্তু ভিতরেও দেখছি এই ঘটনা ঘটাচ্ছে। আমরা এতদিন ধরে দাবি করে আসছি। এই সরকার টিকতে পারেনা। এই ঘটনা না হলেও তাদের টিকে থাকা উচিৎ ছিল না। তাদের উচিৎ ছিল মধ্যবর্তী নির্বাচন করা কিন্তু তারা তা করলেন না। তারপরে বোফর্স ইত্যাদির মধ্যে আমি যাচ্ছি না। এই সম্পর্কে নানা খবর বের হচ্ছে। আজও বের হয়েছে যে ঘুষ দেওয়া হয়েছে। রাজীব গান্ধী নিজেও স্বীকার করেছেন যে কমিশন দেওয়া হয়েছে। তবে তিনি একথা বলেছেন যে আমি বা আমার মন্ত্রী বা ভারতীয় কোনও কোম্পানি নেয়নি। তাহলে কে নিয়েছে সেটা বের করা দরকার। সেটা তারা করলেন না। আজকে সরকার এই রকম অবস্থার মধ্যে পড়েছে। কাজেই ষড়যন্ত্র কোথাও হচ্ছে। কারা কারা এর

সঙ্গে লিপ্ত আছে সেটা দেখতে হবে। শুধু একটি ব্যক্তি নাও হতে পারে। একজনের নাম বের হয়েছে, এছাড়াও আর কে কে আছে সেটা আমাদের জানতে হবে। আমাদের ধারণা ছিল, আমাদের পার্টি থেকে যা বলেছিলাম সেটা হচ্ছে, বিদেশি ষড়যন্ত্র এর মধ্যে রয়েছে, সাম্রাজ্যবাদী কোনও শক্তির ষড়যন্ত্র এর মধ্যে রয়েছে। ইন্দিরা গান্ধীকে যেভাবে খুন করা হয়েছিল, তার সঙ্গে আমাদের নীতির ব্যাপারে আমরা এখন ছিলাম না, কিন্তু যখন ঐ মারাত্মক ঘটনা ঘটেছে, অকল্পনীয় ঘটনা ঘটেছে তখন আমাদের পার্টি থেকে একথা বলেছিলাম। কারণ রিপোর্ট বন্ধ করে দেওয়া হল। এখন বোঝা যাচ্ছে যে কেন রিপোর্ট বের করা হল না। কেন্দ্রীয় সরকার বলেছিলেন যে এই রকম রিপোর্ট বের হওয়া উচিত নয়। তাহলে কেউ হয়ত রিপোর্টটা পড়েছে। এই যে কথাগুলি বেরিয়েছে তা থেকে এটাই মনে হয়। কিন্তু প্রশ্ন হল এতবড় একটা ঘটনা, এটা বন্ধ করা হল কেন? তাহলে নিশ্চয়ই এই ষড়যন্ত্রের সঙ্গে কেউ লিপ্ত আছে। আমি বিদেশিদের কথা বলছি না, তাদের কি করে খুঁজে বের করব। কিন্তু সরকারের ভিতরে যারা আছেন তাদের কেউ কেউ হয়ত লিপ্ত আছেন। কাজেই সরকারের উচিত ছিল জনসমক্ষে এটাকে আনা যে হ্যাঁ, এই রিপোর্ট আমরা দিচ্ছি। যে সব ডিটেলস বেরিয়েছে সেটা মারাত্মক। এর ফলে ভারতবর্ষের মাথা ইতিমধ্যেই হেট হয়ে গেছে সমস্ত পৃথিবীর কাছে। আমরা কোথায় আছি?

[2.20 — 2.30 P.M.]

আত্মসম্মান বলে কিছু থাকবে আমাদের ভারতবর্ষের? এটা শুধু সরকারের ব্যাপার নয় যে একটা রিপোর্টকে তারা সাপ্রেস করে দিল, তারপর রিপোর্ট বেরোল—এটাতে সমস্ত জনসাধারণের স্বার্থ জড়িত, আমাদের দেশের স্বার্থ জড়িত। সেই জন্য আমরা দাবি করছি যে এই রিপোর্ট-এ কে তার জন্য দায়ী না দায়ী, সেই সব লেখা আছে ওখানে, সেই রিপোর্টটা পুরো পড়বো বুঝব। কারণ একটা কথা আমি যতদূর পড়েছি, আজকে সংবাদপত্রে বেরিয়েছে যেটা সবটা সঠিক নয়, সবটার রিপোর্ট বেরোয়নি। নিজেরাই বলছেন, কেন্দ্রীয় সরকারের প্রতিনিধিরা, Not the entire report. সেই জন্য আমরা চাইছি এন্টায়ার রিপোর্টটা বেরোক, তাহলে পরিষ্কার হয়ে যাবে। ওরা যদি মনে করেন ওরা অপরাধী নয় বা সেই অপরাধ ছিল না, যারা এখন সরকারের সঙ্গে সংশ্লিষ্ট আছেন বা সরকারের পক্ষে আছেন। তাহলে এই কথাটা যেটা ওরা বলেছেন this is not the entire report. এন্টায়ার রিপোর্ট পড়লে আমাদের অন্য ধারণা হতে পারে। আমরা আগে থেকে প্রিজুডিস্‌ড হব কেন? প্রিজুডিস্‌ড হচ্ছি এই জন্য যে ওরা বলছেন রিপোর্টটা আংশিকভাবে বেরিয়েছে, তাতে অব মারাত্মক কথাবার্তা আছে। সরকারের থেকে যতটুকু আমি দেখেছি, তাতে বলছেন, এটাই সমস্ত রিপোর্ট নয়, সার্বিক রিপোর্ট বেরোয়নি, পুরো রিপোর্টটা বেরোয়নি, এটা তারা বলছেন। সেইজন্য এটা খুব স্বাভাবিক কথা যে আমরা চাইব, সাধারণ মানুষ চাইবে, তাদের প্রতিনিধি হিসাবে আমরা চাইব যে এই রিপোর্টটাকে পাবলিশ করা হোক। কারণ আমি আবার বলিছ, এটা শুধু একটা কংগ্রেস সরকার বা তাদের ঘরোয়া ব্যাপার, সেই সব নয়। এর সঙ্গে আমাদের জাতির স্বার্থ জড়িত রয়েছে। আমরা এর থেকে বুঝব, আমরা যেটা বলে আসছি বরাবর যে আমাদের মধ্যে যে ভেদ সৃষ্টি করা হচ্ছে, আমাদের যে সব ভাগ করে দেবার চেষ্টা হচ্ছে, বিচ্ছিন্নতাবাদী আন্দোলন হচ্ছে, সব কিছু হচ্ছে, এটা আগের সঙ্গে তুলনা করে, ব্রিটিশ আমলের সঙ্গে

তুলনা করে লাভ নেই। এটা আরও ভয়ঙ্কর ব্যাপার হচ্ছে। কারণ সাম্রাজ্যবাদীদের কিছু গোষ্ঠী আছে, শক্তি আছে, যারা এই সব ষড়যন্ত্র করছেন এবং ইন্ধন জোগাচ্ছে, টাকা পয়সা খরচ করছে আমাদের দেশকে ভাঙবার জন্য, দুর্বল করবার জন্য, এই বিষয়ে কোনও সন্দেহ নেই এবং সেই হিসাবে আমরা বলছি এই রিপোর্ট অত্যন্ত গুরুত্বপূর্ণ দেশের কাছে, মারাত্মক যেসব কথাবর্তা বেরিয়েছে, তা দেশের মানুষকে জনানো দরকার, তাতে দেশের মানুষ নিশ্চয়ই একটা সিদ্ধান্ত নেবেন। যদি কেউ ছাড়া পেয়ে যায়, যদি কারোর অপরাধ না থাকে, কিছু বলবার নেই আমাদের। আমরা সেই হিসেবে বিচার করব। আমরা তো বলছি না একজন ব্যক্তি এর জন্য দায়ী। আমরা সমস্ত সরকারকে দায়ী করছি, যারা করেছে এই রিপোর্ট এবং এই রিপোর্ট আইন আছে বলে আমরা বের করার দাবি করতে পারতাম না, যদি না এইসব বেরোত, আমরা বাধ্য করতে পারি না, আমরা তাড়াতে পারি, বিতাড়িত করতে পারি কিন্তু বাধ্য করতে পারি না। বিতাড়িত করবার পর অন্য সরকার এলে তাকে বলতে পারতাম যে এই রিপোর্ট পাবলিশ করুন, এটা বলতে পারতাম। কিন্তু এখন আপনাদের আমলে এটা বেরিয়ে গেল, সেইজন্য এখন সমস্ত দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের যে এখুনি এটা বার করতে হবে এবং যারা এটা বার করেছেন, তাদের আমি ধন্যবাদ না দিয়ে পারছি না, জানিনা কি করে, কোথা থেকে তারা বার করেছেন। আমি তাদের ধন্যবাদ না দিয়ে পারছি না। কেননা, এটা একটা গুপ্ত রিপোর্ট তারা বলতে পারেন, কিন্তু এটার সঙ্গে জনসাধারণের স্বার্থ জড়িত, আমাদের দেশের স্বার্থ জড়িত, তাই আমরা নিশ্চয়ই ধন্যবাদ জানাব। সুতরাং আর বিশেষ সময় নষ্ট করতে চাই না, আমি বলছি, আজকে এটা আমরা গ্রহণ করি সকলে মিলে এবং সবাই মিলে এই প্রস্তাবে সই করেছেন এবং এই মোশনটা আপনি আমাদের স্পিকার হিসাবে দিল্লিতে পাঠিয়ে দিন সরকারের কাছে, আর সাধারণ মানুষ জানুক যে আমরা এই দাবি করেছি জনস্বার্থে এবং দেশের স্বার্থে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রধানমন্ত্রীর হত্যাকাণ্ড রহস্য উদ্‌ঘাটনের জন্য তদন্ত করেন ঠক্কর কমিশন, তার রিপোর্ট প্রকাশ করার দাবি জানিয়ে এই বিধানসভা থেকে আজকে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবের সমর্থনে বলতে গিয়ে আমি প্রথমত বলতে চাই যে ভারতবর্ষের প্রধানমন্ত্রীর মতো এই রকম একটা গুরুত্বপূর্ণ পদে যিনি অধিষ্ঠিত ছিলেন, তার হত্যাকাণ্ডের রহস্য এবং এতবড় একটা অপরাধ বিগত কয়েক বছর ধরে যে হত্যাকাণ্ডের রহস্য, যে সত্য উদ্‌ঘাটন করার দাবি গোটা ভারতবর্ষের মানুষ জানিয়েছিল, এমন কি গোটা বিশ্বের শুভ বুদ্ধি সম্পন্ন মানুষের যে দাবি ছিল, সেই হত্যাকাণ্ডের সেই রহস্য উদ্‌ঘাটন করে যে ঠক্কর কমিশনের তদন্ত কমিটির রিপোর্ট, সেই রিপোর্ট আজ পর্যন্ত দেশের মানুষের কাছে প্রকাশ করা হল না। কতগুলি অত্যন্ত সংগত কারণে একটি বিশেষ পত্রিকা "ইণ্ডিয়ান এক্সপ্রেসে" সেই রিপোর্টের একটা অংশ প্রকাশিত হবার পর মানুষের মনে সন্দেহ ঘনীভূত হয়েছে। সাধারণ মানুষের মধ্যে ইতিপূর্বেও খানিকটা সন্দেহ ঘনীভূত হয়েছিল, কিন্তু সত্য উদ্‌ঘাটনে বর্তমান শাসকশ্রেণী বাধা সৃষ্টি করেছেন। শুধু তাই নয়, যতটুকু রিপোর্ট প্রকাশিত হয়েছে তার মধ্যেই দেখা যাচ্ছে যে, হত্যাকাণ্ডের অপরাধীদের প্রধান সঙ্গী হিসাবে যাকে চিহ্নিত করা হয়েছিল ঠক্কর কমিশনের রিপোর্টে—যেটা প্রকাশিত হয়েছে—তাকে চিহ্নিত করে শাস্তি দেওয়া তো দূরে থাক তাকে আজকে প্রশাসনের সর্বোচ্চ স্থানে পুনর্বাসন দেওয়া হয়েছে। এটা অত্যন্ত দুঃখজনক অবস্থা। এই যদি চলতে থাকে তাহলে স্বাভাবিকভাবেই দাবি

উঠেছে জনস্বার্থে ঐ রিপোর্টটি প্রকাশ করতে হবে। আমরা দেখছি অজুহাত তুলে, আভ্যন্তরীণ নিরাপত্তার প্রশ্ন তুলে তারা ঠক্কর কমিশনের রিপোর্ট চেপে দেবার চেষ্টা করছেন। আমরা জানি যে কোনও গণতান্ত্রিক দেশেই এটা গণতান্ত্রিক রীতি-নীতির মধ্যে পড়ে—যে কোন ঘটনা সম্পর্কে মানুষের মধ্যে প্রশ্ন বা সন্দেহ থাকলে সন্দেহ নিরসনের জন্য তদন্ত করতে হবে এবং তদন্ত কমিটির রিপোর্ট বা কমিশনের রিপোর্ট,—এটা ম্যান্ডেটরি—সেটা আইনসভার কাছে প্রকাশ করতে হবে। কিন্তু এই সরকার সমস্ত গণতান্ত্রিক রীতি-নীতিকে জলাঞ্জলি দিয়ে, পদদলিত করে ঠক্কর কমিশনের রিপোর্ট যাতে প্রকাশিত না হয় তারজন্য চেষ্টা করছেন। ব্রুট মেজরিটির জোরে রিপোর্ট প্রকাশ করার পক্ষে বাধার সৃষ্টি করছেন। ব্রুট মেজরিটির জোরে আইন করে সত্যকে চেপে দিতে চাইছেন। কিন্তু ভারতবর্ষের মানুষ তাদের কখনই ক্ষমা করবেন না। আমি আর বেশি আলোচনা করতে চাই না। আমি শুধু এই কথা বলতে চাই যে, আজকে গোটা দেশে যে অবস্থা, আজকে আমাদের দেশে নীতি, নৈতিকতা, মূল্যবোধকে নামিয়ে এনে শাসকশ্রেণী ষড়যন্ত্রমূলক—ব্যক্তি হত্যা, সন্ত্রাস, খুনের—রাজনীতিকে প্রশ্রয় দিচ্ছেন। এটা গোটা দেশের পক্ষে মারাত্মক। ফলে আজকে এরকম একটা সংকটজনক পরিস্থিতির অবশানের জন্য অবিলম্বে গোটা দেশের মানুষের সামনে প্রয়াত ইন্দিরা গান্ধীর হত্যা রহস্যের সত্য উদ্‌ঘাটন করা হোক। নীতি-গত প্রশ্নে প্রয়াত ইন্দিরা গান্ধীর আমরা সম্পূর্ণ বিপরীত। কিন্তু মার্কসবাদী, লেনিনবাদী হিসাবে আমরা ব্যক্তি হত্যা, সন্ত্রাস এবং খুনের রাজনীতিতে বিশ্বাস করি না। আদর্শগতভাবে, রাজনৈতিক প্রতিপক্ষ হিসাবে বিবেচনা করে রাজনৈতিক পথেই আমরা তাদের মোকাবিলা করতে চাই। ব্যক্তিহত্যা, খুন, সন্ত্রাসের রাজনীতিকে মার্কসবাদী, লেনিনবাদীরা প্রশ্রয় দেন না। সুতরাং আমরা চাই এই রাজনীতি অবিলম্বে বন্ধ হোক। সেই দাবির ভিত্তিতেই যে প্রস্তাব উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৮৪ সালের ৩১শে অক্টোবর শ্রীমতি ইন্দিরা গান্ধী তার বাড়ির মধ্যে আকস্মিকভাবে নিহত হয়েছিলেন। সেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা। এবং সেই ঘটনার পরিপ্রেক্ষিতেই ঠক্কর নটরাজন কমিশন গঠিত হয়েছিল এবং তারা একটা রিপোর্টও সরকারের কাছে জমা দিয়েছিলেন। শুনেছি রাষ্ট্রপতি জৈল সিং সেই রিপোর্টের কপি চেয়েছিলেন, কিন্তু রাষ্ট্রপতি জৈল সিংকে সেই রিপোর্টের কপি দেখানো হয়নি। স্যার, এখানে আপনি বলেছিলেন—সংবাদপত্র থেকে আলোচনা করা যায় না। কিন্তু আমরা জানি সংবাদপত্র গণতন্ত্রের ফোর্থ স্টেট। "ইণ্ডিয়ান এক্সপ্রেস" পত্রিকার অরুণ শৌরিকে ধন্যবাদ। তিনি সেই রিপোর্টের একটা অংশ প্রকাশ করে দিয়েছেন, ফলে সেটি জনসমক্ষে এসেছে। ঠক্কর নটরাজন কমিশনের রিপোর্টে কি আছে? আমার মনে হয় কেন্দ্রীয় সরকারের সেটা চেপে রাখার কোনও অধিকার নেই। কমিশন অফ্ এনকোয়ারি অ্যাক্ট অনুযায়ী কখনই কোনও কমিশনের রিপোর্ট—সেই রিপোর্টে যাই থাক-না কেন, যদি সেই রিপোর্ট কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধেও যায় তাহলেও সেই রিপোর্ট—লোকসভায় পেশ করতেই হবে এবং জনসাধারণের সামনে তা রাখতে হবে। সেই জন্যই আমরা আজকে এই বিধানসভা থেকে সকল সদস্য একমত হয়ে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছি ঠক্কর নটরাজন কমিশনের রিপোর্ট জনসাধারণের সামনে প্রকাশ করা হোক এবং লোকসভায় পেশ করা হোক। আপনি আমাদের পক্ষে এই বক্তব্য কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করুন এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2.30 — 2.15 P.M.]

**The motion of Shri Sachin Sen that**—এই সভা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকারের অতিউচ্চপদে নিযুক্ত জনৈক ব্যক্তির বিরুদ্ধে প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যার ব্যাপারে যুক্ত থাকার অভিযোগ এসেছে। প্রকাশিত সংবাদ অনুযায়ী কেন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত ঠক্কর কমিশনের রিপোর্টে এই অভিযোগ করা হয়েছে। অতএব এইসভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছে যে জাতীয় স্বার্থে অবিলম্বে ঠক্কর নটরাজন কমিশনের পূর্ণ রিপোর্ট জনসমক্ষে প্রকাশ করা হোক was then put and agreed to.

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from shri A. K. M. Hassan Uzzaman on the subject of failure to compensate the families affected during the disturbance at Katra, Murshidabad in 1988.

The Member will get opportunity to raise this matter during general discussion on Budget. Moreover, the Member may call the attention of the concerned Minister on the subject through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to the motion. The Member may, however, read out the text of his motion, as amended.

**Shri A. K. M. Hassan Uzzaman :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল—

গত বছর মুর্শিদাবাদে কাটরা হাঙ্গামায় নিহত ও নিখোঁজ ব্যক্তিদের পরিবারবর্গ মুখ্যমন্ত্রীর আশ্বাস সত্ত্বেও ক্ষতিপূরণ না পাওয়ায় রাজ্যের সংখ্যালঘু সম্প্রদায় ক্ষুব্ধ ও হতাশ হইয়া পড়িয়াছেন।

## Calling Attention to Matters of Urgent Public Importances

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention, namely :—

| | |
|---|---|
| 1. Price hike in rice and wheat in the open market following the irregularities in supplies in the modified rationing area. | : Shri Anjan Chatterjee |
| 2. Devastation in the Sundarban area owing to cyclone of 29. 11. 88 | : Shri Subhas Naskar and Shri Ganesh Chandra Mondal |

3. Alleged postponement in the digging of canal connecting Dawk and Nagar river. : Shri Suresh Sinha

4. Damage in Boro cultivation for lack of irrigated water. : Shri A.K.M. Hassan Uzzaman.

I have selected the notice of Shri Suresh Sinha on the subject of 'Alleged postponement in the digging of canal connecting Dawk and Nagar river.

The Minister-in-charge will please make a statement today, if possible, or give a date.

[2-30—3-15 P.M.] (including adjournment)

**Shri Abdul Quiyom Molla :** Sir, on 28th March, 1989.

**Mr. Speaker :** There will be no mention cases today.

## LAYING OF REPORT

### The Annual Report and Accounts on the working of the West Bengal Financial Corporation for the year 1987-88

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to lay the Annual Report and Accounts of the West Bengal Financial Corporation for the year 1987-88.

(At this stage the House was adjourned till 3. 15. p.m.)

[3-15 — 3-25 P.M.] (After adjournment)

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় এই বিধানসভায় তিনি তৃতীয় বার তার বাজেট ভাষণ পেশ করলেন এবং যথারীতি তার যে জিরো বাজেট তিনি ইতিপূর্বে দুবার পেশ করেছিলেন, এবারেও সেই জিরো বাজেট তিনি এনেছেন। প্রথমত মাননীয় অর্থমন্ত্রী এই বাজেটের মধ্যে পশ্চিমবঙ্গের অর্থনীতির একটা অগ্রগতির চিত্র দেখাবার চেষ্টা করেছেন, মানে সমস্ত ক্ষেত্রেই একটা অব্যাহত অগ্রগতি ঘটে যাচ্ছে এটাই তিনি দেখাবার চেষ্টা করেছেন। তার বাজেট ভাষণে যে কথা তিনি দাবি করছেন যে, ভূমি সংস্কারের প্রশ্নে রাজ্য সরকার যেটা তাদের অর্থনৈতিক অগ্রগতির স্তম্ভ স্বরূপ বলে চিহ্নিত করেছে সেখানে বাস্তবে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কারের ক্ষেত্রে তাদের ভূমিকা কতটা প্রশংসার দাবি রাখে আমি সেটা এখানে উপস্থিত করছি। তিনি তার বাজেট ভাষণে বলেছেন ভেস্টেড ল্যান্ড, সরকারে ন্যস্ত জমি যেটা দুঃস্থ চাষীদের মধ্যে বিলি করা হয়েছে ১৮.০১ লক্ষ একর। মানুষ তার দ্বারা উপকৃত হয়েছে। এই কথা বলতে গিয়ে তিনি কোথাও সরকারে ন্যস্ত জমির পরিমাণ, ভেস্টেড ল্যান্ডের পরিমাণ কতটা এবং কি

পরিমাণে বণ্টন করা হয়েছে কি পরিমাণে বণ্টন করা হয়নি এটা এই তথ্যের মধ্যে দেওয়া হয়নি। গতবারে দেওয়া হয়েছিল, গতবারে বাজেট ভাষণের মধ্যে ছিল ১২.৫৬ লক্ষ একর সরকারের হাতে ন্যস্ত হয়েছিল। কিন্তু এখানে এই যে ১২.৫৬ লক্ষ একর সরকারের হতে ন্যস্ত হয়েছিল এটা কিন্তু বামফ্রন্টের রাজত্বে নয়। যেভাবে এটা এসেছে তাতে মনে হচ্ছে যে তারা সব উদ্ধার করেছেন বামফ্রন্টের রাজত্বে, কিন্তু আমি মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী বিনয় চৌধুরী মহাশয়ের কাছ থেকে কোয়েশ্চেন করে করে তার রিপ্লাই পেয়েছি যে, বামফ্রন্টের রাজত্বে মোট ১.৯৮ লক্ষ একর জমি উদ্ধার হয়েছে, ন্যস্ত হয়েছে, অর্থাৎ ২ লক্ষ একরও নয়। ১২.৫৬ লক্ষ একরের মধ্যে বামফ্রন্ট জামানায়—২ লক্ষ একরও তারা উদ্ধার করেননি—ফলে জমি উদ্ধারের ব্যাপারে বামফ্রন্ট সরকার যে প্রশংসার দাবি রাখে সেটা ঠিক নয়, বরং যুক্তফ্রন্টের রাজত্বে কয়েক লক্ষ একর জমি উদ্ধার করা হয়েছিল। সেদিক থেকে এটাই প্রশংসার দাবি রাখে। এখানেই শেষ নয়, এটাই যদি ন্যস্ত জমির পরিমাণ হয় তারা দুস্থ চাষীদের মধ্যে বিলি করে দেন, যেটা বিলি করেছেন তথ্যের মধ্যে ইকনমিক রিভিউ আর্থিক সমীক্ষায় দেখছি ১২.৫৬ লক্ষ একরের মধ্যে বিলি করা হয়েছে ৩ লক্ষ ৩৮ হাজার ৩৪৫.৪৯ হেক্টর। অর্থাৎ ৮ লক্ষ একরের মত জমি তারা বিলি করেছেন। তাহলে দেখা যাচ্ছে, ১২.৫ লক্ষ একর জমি যা সরকারের হাতে ন্যস্ত হয়েছে তারমধ্যে ৪.৫ লক্ষ একর জমি সরকারের হাতে থাকা সত্ত্বেও তা চাষীদের মধ্যে বিলি করতে পারেননি। ফলে ভূমি সংস্কারের ক্ষেত্রে সরকার প্রসংশনীয় ভূমিকা পালন করেছেন এই তথ্য কিন্তু সেকথা বলে না। এছাড়া বর্গাদার রেকর্ডের ক্ষেত্রে সেই একই ভূমিকা। সো ফার আই রিমেম্বার ৪০ লক্ষ একর বেনামী জমি উদ্ধারের কথা বলা হয়েছে। এই বর্গাদার রেকর্ডের প্রশ্নে প্রথম দিকে কিছু কাজ হয়েছিল ঠিকই, কিন্তু এখন সেটা থমকে রয়েছে। বর্গা রেকর্ডের ক্ষেত্রে ১৯৮৭ সালের ডিসেম্বর পর্যন্ত ১৩.৭৫ লক্ষ বর্গাদার রেকর্ডেড হয়েছিল, কিন্তু ১৯৮৮ সালের ডিসেম্বরে দেখতে পাচ্ছি ১৩.৯৪ লক্ষ বর্গাদারের সংখ্যা দাঁড়িয়েছে। ফলে এটা খুব একটা ভাল অগ্রগতি সেটা বলা যাচ্ছে না। এছাড়া সেচের প্রশ্নে আজকে যে দুরবস্থা, পশ্চিমবঙ্গের বেশিরভাগ চাষের জমি আজও এক ফসলা হয়ে পড়ে রয়েছে। সুন্দরবনের বিস্তৃত অঞ্চলে যেটুকু চাষবাস হয় সেটা মূলত বর্ষানির্ভর। আজ পর্যন্ত সেখানে সেচ-ব্যবস্থা সম্প্রসারিত করে জমিগুলিকে মোনো-ক্রপ সিস্টেম থেকে মাল্টিপল ক্রপস্ এরিয়ায় কনভার্ট করতে পারেননি। যার ফলে সেখানে কোনও প্রাকৃতিক দুর্যোগ হলে, ঘূর্ণীঝড়ে ক্ষয়ক্ষতি হলে চাষীদের পথে বসতে হয়। এবারের ঘূর্ণীঝড়ের পর সেখানকার ক্ষয়ক্ষতি দেখতে কেন্দ্রীয় পর্যবেক্ষক টিম এসেছিলেন। গোটা এলাকার ক্রপস্ সাফার করে গেছে, কিন্তু কমপেন্সেট করবার কোনও উপায় নেই। ওরা বলেছিলেন যে, মিনিকিট দেবেন তারা। কিন্তু আমি বলেছিলাম, কি হবে মিনিকিট দিয়ে যেখানে গোটাটাই হচ্ছে মোনো-ক্রপস্ এরিয়া? এই হচ্ছে ক্রাইসিস্। ফলে ভূমি সংস্কারের প্রশ্নে একটা উন্নত চিত্র যা তারা দেখাবার চেষ্টা করছেন সেটা কিন্তু সঠিক নয়।

এরপর আসছে খাদ্যশস্যের প্রশ্ন। এই খাদ্যশস্য উৎপাদন প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে, যেখানে ১৯৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গে ১০৩ লক্ষ টন খাদ্যশস্য উৎপন্ন হয়েছিল, ১৯৮৮/৮৯ সালে সেটা ১০৯ লক্ষ টন হবে বলে তিনি আশা করছেন এবং এটাকে তিনি সর্বকালীন রেকর্ড বলে দাবি করেছেন। এই প্রসঙ্গে স্মরণ করিয়ে দিতে চাই যে, ১৯৮৭/৮৮ সালে সর্বভ: .তীয় ক্ষেত্রে যেখানে ১৩৮ মিলিয়ন টন খাদ্যশস্য উৎপন্ন হয়েছিল সেটা কিন্তু

বেড়ে ১৯৮৮/৮৯ সালে ১৬৬ মিলিয়ন টন হয়েছে। ফলে এটাও একটা সর্বকালীন রেকর্ড। সুতরাং সর্বকালীন রেকর্ডের ক্ষেত্রে শুধু পশ্চিমবঙ্গেরই একচেটিয়া কৃতিত্ব এটা কিন্তু দাবি করা চলে না। যদিও উৎসাহের আতিশর্যে তিনি সেই দাবিই করেছেন। তবে খাদ্যশস্যের উৎপাদন যে বেড়েছে এটা ঠিক ; উৎপাদন বেড়েছে। কিন্তু প্রশ্ন হচ্ছে, এই যে খাদ্যশস্যের উৎপাদন বৃদ্ধি হয়েছে তার বেনিফিটটা কারা পাচ্ছে? তাছাড়া খাদ্যশস্যের রেকর্ড ফলন হচ্ছে, উৎপাদন ক্রমাগত উর্দ্ধমুখী হচ্ছে ; কিন্তু খাদ্যশস্যের দাম কমছে কি, বাজারে চালের দাম কমছে কি, জনসাধারণ সুলভ মূল্যে খাদ্যশস্য ক্রয় করতে পারছেন কি, চাষী তার উৎপাদিত ফসলের ন্যায্য দাম পাচ্ছেন কি? না, এর কোনওটাই হচ্ছে না। তাহলে এর বেনিফিট পাচ্ছে কে? বাস্তব এবং কঠোর সত্য হল, বামফ্রন্ট সরকারের কল্যাণে মজুতদার, মিলমালিক, জোতদার এবং ধনী ব্যবসায়ীরা এর থেকে বেনিফিটেড হচ্ছে। রেকর্ড উৎপন্ন হয়েছে বলে বলা হচ্ছে, কিন্তু প্রকিয়োরমেন্টের দিকে তাকিয়ে দেখুন! ঐ নির্মলবাবু বলেছেন, কাগজে দেখছিলাম, কষ্টেসৃষ্টে সেটা ১.৫ লক্ষ টনের মতো উঠেছে। কিন্তু রিয়ালিটিটা তা নয়। মিল মালিকদের দায়ী করে নির্মলবাবু ক্ষোভ প্রকাশ করেছেন। এখন ধনী চাষী এবং জোতদারদের জন্য কোনও লেভি নেই। এখন সেটা তুলে দিয়েছেন। আপনাদের নিশ্চই স্মরণে আছে এবং আমার স্মরণে আছে যে যুক্তফ্রন্ট সরকারের আমলে আপনারা প্রসিডিংস খুলে দেখতে পারেন—যে প্রকিয়োরমেন্ট পলিশি তাতে টারগেট ধরা হয়েছিল ১০ লক্ষ টন। সেই সময় উৎপাদন অনেক কম ছিল। সেই সময় সরকার কঠোর হস্তে জোতদার, মহাজন এবং মিল মালিকদের থেকে লেভি আদায় করে জনস্বার্থে কাজে লাগাতেন। আভ্যন্তরীণ প্রকিয়োরমেন্ট ঠিক রেখে যাতে সাধারণ মানুষের কাছে রেশনিং ব্যবস্থার মাধ্যমে খাদ্যশষ্য পৌঁছে দেওয়া যায় তার উদ্যোগ নেওয়া হ'ত। এখন উৎপাদন বৃদ্ধি পাচ্ছে কিন্তু তার বেনিফিট পাওয়া যাচ্ছে না, গরীব চাষীরা কিছু পাচ্ছে না, সাধারণ মানুষ কিছু পাচ্ছে না। এইগুলি আজকে বিচারের প্রশ্ন। আমার পরের কথা হচ্ছে শিল্পের ব্যাপার নিয়ে। এই ব্যাপারে এখানে ক্লেম করা হয়েছে যে গ্রামীণ কর্মসংস্থানের ক্ষেত্রে এন. আর. ই.. পি, আর. এল. ই. জি. পি, আই. আর. ডি. পি এইগুলি গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প এবং এই প্রকল্পের ব্যাপারে রাজ্য সরকারের ভূমিকা এবং অগ্রগতি যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। এটা নাকি সর্বভারতীয় রেকর্ড ইত্যাদি দাবি করা হয়েছে। বলা হয়েছে এর মধ্যে দিয়ে গ্রামীণ জনসাধারণের আর্থিক অগ্রগতি এমন একটা জায়গায় এসেছে যাতে ইনকাম বেড়ে গিয়েছে এবং এই দাবি করতে গিয়ে বলা হয়েছে কোনও কোনও জায়গায় নাকি ২৫ টাকা করে মজুরি পাচ্ছে। আমরা যেটা জানি—যে টার রিয়ালিটি আছে মজুররা সারা বছর কাজের সমস্যা এবং আজকে যে নূন্যতম মজুরি যেটা সরকার কাগজে-কলমে ঠিক করেছে সেটা বেশির ভাগ জায়গায় কার্যকর হচ্ছে না। এই সমস্ত ওয়াইড ক্লেম এর মধ্যে দিয়ে করা হয়েছে। আমরা যে অভিযোগ করছি এটা যে ফ্যাক্ট তার প্রমাণ হচ্ছে যদি সত্যিই এই প্রক্রিয়ার মধ্যে এবং ভূমি সংস্কারের মধ্যে দিয়ে গ্রামের জনসাধারণের অর্থনৈতিক সংগতি বৃদ্ধি পেত তাহলে গোটা রাজ্যের মানুষের পারচেজিং ক্যাপাসিটি, তাদের ক্রয় ক্ষমতা বৃদ্ধি পেত এবং স্বাভাবিকভাবেই তার প্রভাব দেশের শিল্পের ক্ষেত্রে পড়ত। শিল্পজাত দ্রব্যের চাহিদা বাড়ত, আভ্যন্তরীণ বাজার বাড়ত এবং দেশের শিল্পের ব্যাপারে আপেক্ষিক মার্কেট বাড়ত। এই জিনিস কি ঘটেছে? আজকে শিল্পের যা চিত্র তার থেকে আপনি কি ক্লেম করতে পারেন যে শিল্পের অবস্থা ভাল? আমাদের দেশের যে ট্রাডিশনাল

ইনডাস্ট্রিগুলো আছে, ভারতবর্ষের যে ঐতিহ্যপূর্ণ শিল্প সে পাটজাত শিল্পই বলুন, সুতিবস্ত্র শিল্পই বলুন আর ইঞ্জিনিয়ারিং শিল্পই বলুন এই গুলির আজকে কি দূরাবস্থা! আপনার বাজেট ভাষণের মধ্যে তার স্বীকৃতি না থাকলেও আপনাদের দেওয়া আর্থিক সমীক্ষায় তার কথা রয়েছে। দেখা যাচ্ছে পাটজাত দ্রব্য ১৯৮৬ সালে উৎপাদন হয়েছে ১২.০৫ লক্ষ মেট্রিক টন আর ১৯৮৭ সালে সেটা কমে দাঁড়িয়েছে ১০.৪২ লক্ষ মেট্রিক টন। সূতিবস্ত্র শিল্পে তীব্র সংকট, সেই ক্ষেত্রে ১৯৮৬ সালে উৎপাদন হয়েছে ৬৩৭.৩১ কিলোমিটার এবং ১৯৮৭ সালে সেটা কমে দাঁড়িয়েছে ৬১০.৮০ কিলোমিটার—কারপাস বস্ত্রে ১৯৮৬ সালে উৎপাদন হয়েছে ১২৯৮.৬৮ লক্ষ মিটার এবং সেটা ১৯৮৭ সালে কমে দাঁড়িয়েছে ৯৫৩.৩০ লক্ষ মিটার। ফলে এই রকম একটা অবস্থা দাঁড়িয়েছে। আজকে ইঞ্জিনিয়ারিং শিল্পের অবস্থা আরও করুন পরিস্থিতি। এই রকম একটা অবস্থায় সেখানে অস্বীকার করা হয়েছে যে মার্কেটের অভাব, আভ্যন্তরীণ বাজারের অভাবে। আপনাদের গ্রামীণ প্রকল্পের মাধ্যমে রাজ্যের বেশির ভাগ জনসাধারণের যদি অর্থনৈতিক সংগতি বৃদ্ধি পায় তাহলে তো পারচেজিং ক্যাপাসিটি বাড়বে। তা তো হয়নি।

ইন্ডাস্ট্রিয়ালের ক্ষেত্রে যদি রিয়ালিটিটা থাকে, তাহলে এই রকম করুন চিত্রটা কেন? তাহলে আপনারা যেটা বলছেন ফ্যাক্টের সঙ্গে রিয়ালিটির সঙ্গে সেটা মিলছে না। এ ছাড়া বলব, শিল্পের অগ্রগতির ব্যাপারে অর্থমন্ত্রী প্রতিবারই হিসেব দেন ক্ষুদ্র শিল্প কার্যত যেটা কুটির শিল্প—১৯৭৬-৭৭ সালে এক লক্ষেরও কম ছিল, আজকে সেটা ২ লক্ষেরও বেশিতে এসে দাঁড়িয়েছে। এবারে সাড়ে ১৫ হাজার মতো কুটির শিল্প বাড়বে। কুটির শিল্পই বলুন আর ক্ষুদ্র শিল্পই বলুন ইনফ্যাক্ট, ইনরিয়ালিটি এতে নানা শিল্পের সৃষ্টি হচ্ছে। এইগুলির মধ্যে কতকগুলি বেঁচে আছে, তার কতকগুলি শেষ হয়ে গেল, তার কোনও হিসেব দেননা। কাগজে-কলমে দেখাচ্ছেন ১ লক্ষ থেকে বেড়ে ২ লক্ষ হয়ে গেল। ফলে আজকে এইগুলি বিচার করার প্রয়োজন হয়ে পড়েছে। এখানে রাজ্যের জন্য যোজনা বরাদ্দ ধার্য্য হয়েছে ১ হাজার ১১৫ কোটি টাকা, এটা গতবারের তুলনায় বৃদ্ধি পেয়েছে ১৭ শতাংশর মতন। এই যোজনা বরাদ্দের একটা বিরাট অংশ যেটা হচ্ছে ৩৪.০২ পারসেন্ট, সেটা চলে যাচ্ছে বিদ্যুৎ উৎপাদনের এবং বণ্টনের জন্য। এই রাজ্যের অর্থনীতির উন্নয়নের জন্য এবং তার অগ্রগতির স্বার্থে শিল্প ক্ষেত্রে তার পরিকাঠামোকে জোরদার করার প্রয়োজন এটা আমি অস্বীকার করিনা। কিন্তু এটাই একমাত্র অঙ্গ নয়। রাস্তাঘাট পরিবহন এমন কি শিক্ষা, জনস্বাস্থ্য এইগুলিও এই পরিকাঠামো গড়ে তোলার ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। অথচ আমরা দেখলাম আপনি যোজনা বরাদ্দের একটা বিরাট অংশ প্রায় ৩৪. সামথিং বিদ্যুতের জন্য আলাদা করে রাখলেন। তার মধ্যে ৯১ কোটি টাকা বক্রেশ্বরের তাপবিদ্যুতের জন্য চিহ্নিত করা হল। এখানে আমার বক্তব্য যে যোজনা ব্যয় এবং তার বণ্টনের ক্ষেত্রে একটা সুনির্দিষ্ট নীতি থাকা উচিৎ। সমস্ত দিকে লক্ষ্য রেখে একটা সুষম উন্নয়নের দিকে লক্ষ্য রেখে এই যোজনা বরাদ্দ এবং তার বণ্টন হওয়া উচিৎ। কিন্তু এখানে যেভাবে যোজনা বরাদ্দ ব্যয় হল এটা খানিকটা একদেশদেশি হয়ে গেল; কারণ বিদ্যুতের উপর আপনি অনেকখানি জোর দিয়ে দিয়েছেন। যার ফলে আপনাকে অন্যান্য খাতে ব্যয় সংকোচ করতে হল। এবং জনস্বাস্থ্যের মতো একটা গুরুত্বপূর্ণ খাতে ২.৬১ পার্সেন্ট যোজনা বরাদ্দ হল। এই রকম পরিবহন ও অন্যান্য ক্ষেত্রে এই জিনিসটা হল। আমার প্রশ্ন হল বিদ্যুৎ উৎপাদনের জন্য আপনার এই যে বিশেষ একটা

আগ্রহ, রাজ্য সরকার সর্বত্র এই বিদ্যুৎ সমস্যার কথা অন্তত মুখে বলছেন, বক্রেশ্বর নিয়ে সর্বত্র ভাষণে দেওয়ালে লিখছেন. সর্বত্র আজকে বক্রেশ্বর নিয়ে কথা উঠেছে, এরজন্য গণ উদ্যোগের চেষ্টা করছেন, রক্ত দান, স্বেচ্ছা শ্রম ইত্যাদি এইসব হচ্ছে, যেভাবে হোক বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র গড়ে তুলতে হবে এবং বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের ব্যাপারে রাজ্য সরকারকে অনুমোদন দেওয়ার প্রশ্নে কেন্দ্রীয় সরকারের যে নীতি বঞ্চনা আমাদের দলের পক্ষ থেকে তার প্রতিবাদ করেছি, এখানে যে প্রস্তাব উঠেছিল তাকে সমর্থন করেছি, নিশ্চয়ই এই বঞ্চনার বিরুদ্ধে প্রতিবাদ করা উচিত, আন্দোলন করা উচিত সেটা একটা দিক, কিন্তু বক্রেশ্বর নিয়ে যেভাবে চিৎকার করা হচ্ছে তাতে মানুষের মধ্যে একটা প্রশ্ন জেগেছে যে সরকার কি সত্যই পশ্চিমবঙ্গের বিদ্যুৎ সংকট নিরসনের জন্য, বিদ্যুৎ সমস্যার ফলে জনসাধারণের যে চরম দুর্গতি হচ্ছে সেই বিদ্যুৎ সংকট নিরসনের ঐকান্তিক প্রশ্নে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলার ক্ষেত্রে আগ্রহী, নাকি আজকে এই নির্বাচনের প্রাক্কালে শুধুমাত্র একটা কেন্দ্র বিরোধী স্টান্ট? এটাকে জিইয়ে রেখে নির্বাচনী বৈতরণী পার হওয়ার জন্য একটা স্টান্ট হিসাবে ব্যবহার করতে চাইছেন এটা পশ্চিমবঙ্গের মানুষের কাছে প্রশ্ন হিসাবে দেখা দিচ্ছে। এই প্রশ্ন দেখা দেওয়ার কারণ আছে। কারণ, আজকে ১২ বছর বামফ্রন্ট সরকার ক্ষমতায় অধিষ্ঠিত থেকে যেভাবে এই বিদ্যুৎ সংকটকে দেখছেন তাদের দৃষ্টিভঙ্গিতে—কারণ, নো লেস এ পার্সন দ্যান দি চিফ মিনিষ্টার তিনি এই বিদ্যুৎ দপ্তরের দায়িত্বে ছিলেন গোড়াতে, পরবর্তী পর্যায়ে অন্যরা এসেছেন, প্রথম দিকে বিদ্যুৎ সংকটের কথা উঠলে তারা বলতেন অতীতে কংগ্রেস সরকার যেসব কান্ড করে গেছেন তার মাসুল আমাদের দিতে হচ্ছে, এই সমস্ত অব্যবস্থা হচ্ছে, কিন্তু আজকে সাধারণ মানুষের মধ্যে একটা প্রশ্ন এই সরকার তো ১২ বছর রাজত্বে আছেন, তাহলে আজকে পশ্চিমবঙ্গে বিদ্যুতের এই হাল কেন? বিদ্যুৎ সংকট আজকে কোন পর্যায়ে আপনার নিজের স্বীকৃতি রয়েছে আর্থিক সমীক্ষায়। আর্থিক সমীক্ষায় আপনি একটা কথা বলেছেন বিদ্যুত উৎপাদনে গভীর সংকট, ১৯৮৭ সালে এপ্রিল থেকে ডিসেম্বরে যেখানে ৬,৬৬১ মিলিয়ান ইউনিট বিদ্যুৎ উৎপাদন হয়েছিল ১৯৮৮ সালে ঐ সময়ে ৬,৩৬৫ মিলিয়ান ইউনিট বিদ্যুৎ উৎপাদন হয়েছে অর্থাৎ এই রকম একটা বিদ্যুৎ পরিস্থিতির মধ্যে দিয়ে রাজ্য চলছে। ফলে আজকে এগজিসটিং এনারজির যে ক্যাপাসিটি সেটার প্রপার মেন্টেন্যান্স এন্ড ইউটিলাইজেশনের ক্ষেত্রে রাজ্য সরকারের ভূমিকা কি? আজকে কোলাঘাটে ৩টি ইউনিটের মধ্যে ২টি ইউনিট চালু, আর একটা ইউনিট কবে হবে জানি না। দ্বিতীয় পর্যায়ে যে ৩টি ইউনিটের কথা আছে সেটা অনেক দূর। সেই রকম সাঁওতালদির অবস্থা, ব্যান্ডেলের অবস্থা তথৈবচ। আজকে সারা ভারতবর্ষে যে বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতা, তার গড় ব্যবহারের যে হার, পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদনের যে ক্ষমতা এবং তার গড় ব্যবহারের যে হার তা ভারতবর্ষের থেকে অনেক কম।

ফলে এদিক থেকে একজিস্টিং সিস্টেমকে মেন্টেন করার ব্যাপারে রাজ্য সরকার চরম ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। বিদ্যুৎ সমস্যার মোকাবিলা করার ব্যাপারে এবং জনগণের দুঃখ দুর্দশা লাঘবের ব্যাপারে রাজ্য সরকারের যে উদ্বেগ আছে সেটা কিন্তু তাদের বিগত ১২ বছরের কার্যকলাপ দেখে মনে হয় না বা সেটা প্রমাণও করে না। বক্রেশ্বর নিয়ে এই যে এত কথা, এত চেচাঁ-মেচি হচ্ছে এটাকি বিদ্যুৎ সমস্যার সমাধানের জন্য করা হচ্ছে, না, একটা প্রাগমেটিক আউটলুক থেকে নির্বাচনের জন্য প্রচার করা হচ্ছে? এই প্রশ্ন আজকে

জনগণের মনে ওঠা কোনও অস্বাভাবিক ব্যাপার নয়। পশ্চিমবাংলার মানুষ যখন সারা দেশের মানুষের সঙ্গে মূল্যবৃদ্ধির বোঝায় জর্জরিত তখন তাদের মনে একটা আশা ছিল সরকার মানুষের এই করের বোঝা লাঘব করবেন, মুক্ত করবেন। কিন্তু পরিবর্তে দেখলাম অর্থমন্ত্রী এই রাজ্যের মানুষের উপর নূতন করে করের বোঝা চাপিয়ে দেবার চেষ্টা করছেন এবং তার পরিমাণ হচ্ছে ৭৯ কোটি টাকা। এখন চালানী কর অর্থাৎ কনসাইনমেন্ট ট্যাক্স রয়েছে। তারা হয়ত বলবেন কনসাইনমেন্ট ট্যাক্স অনেকদিন আগেই বসার কথা ছিল কিন্তু কেন্দ্রীয় সরকারের অসহযোগিতার জন্য হচ্ছিল না। এখন কেন্দ্রীয় সরকার এটা কার্যকর করবেন এবং এর ফলে ৩০ কোটি টাকা পাওয়া যাবে। আমার বক্তব্য হচ্ছে, কনসাইন্মেন্ট ট্যাক্স হক আর যাই হক সেটা বেয়ার করতে হবে পশ্চিমবাংলার মানুষকে। এছাড়া আপনারা যানবাহন প্রবেশের উপরও কর বৃদ্ধি সীমা ছিল ২৫০ টাকা, সেটাকে এখন বাড়িয়ে করেছেন ৯০০ টাকা। এইভাবে আপনারা নূতন করে করের প্রস্তাব করেছেন। গত বছর ৬১ কোটি টাকার কর এই রাজ্যের মানুষের উপর চাপিয়েছিলেন এবং এবার আবার সেই করভারে জর্জরিত মানুষদের উপর করের বোঝা চাপালেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলা এবং গোটা দেশের মানুষের কাছে সবচেয়ে বড় সমস্যা হচ্ছে ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধি। তাই আমি আশা করেছিলাম এই মূল্যমান স্থিতিশীল করার ক্ষেত্রে সরকার কি নীতি গ্রহণ করছেন সে সম্বন্ধে বাজেটে আলোকপাত করবেন। কিন্তু দেখলাম এই মূল্য স্তর স্থিতিশীল করার ব্যাপারে কোনও উল্লেখ এই বাজেটে নেই। স্যার, এই রাজ্যের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে একটা নূতন জিনিস দেখলাম এবং সেটা হচ্ছে জনজীবনের এতবড় একটা সমস্যা তার দৃষ্টিতে এলনা বাজেট রচনা করার সময় এবং এ সম্পর্কে কি পদক্ষেপ নিচ্ছেন সেটাও তিনি বলেন নি। কেন্দ্রীয় সরকারের কর, দর এবং বাজেট নীতি গোটা দেশের এবং এই রাজ্যের দ্রব্যমূল্য বৃদ্ধির প্রধান কারণ।

[3-45 — 3-55 P.M.]

কিন্তু এই কথা ঠিক যে, এই মূল্য বৃদ্ধির ক্ষেত্রে রাজ্য সরকারের কোনও দায়-দায়িত্ব নেই—এটাকে কখনই অস্বীকার করা চলে না। যেভাবে এই কর বসিয়ে মূল্য বৃদ্ধির চাপ কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির ফলে রাজ্যের জনজীবনকে বিপর্যস্ত করে তুলেছে, আমরা আশা করেছিলাম রাজ্য সরকার একটা জনমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে এই করের বোঝা, মূল্যবৃদ্ধির চাপ থেকে রাজ্যবাসীকে খানিকটা রেহাই দেবার চেষ্টা করবেন। কিন্তু সেটা তো তারা করছেনই না, উপরন্তু কিছু কিছু নতুন করে করের বোঝা রাজ্যের জনগণের উপর চাপাচ্ছেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে পাল্লা দিয়ে এবং এর পাশাপাশি আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকারের মতোন বাজেট বহির্ভূত উপায়ে বিধানসভাকে এড়িয়ে গিয়ে প্রশাসনিক আদেশ বলে জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন। দফায় দফায় তারা বিদ্যুতের দাম বাড়াচ্ছেন, রেশন সামগ্রীর দাম বাড়াচ্ছেন, দুধের দাম বাড়াচ্ছেন ইত্যাদি বিভিন্ন জিনিসের দাম বাড়াচ্ছেন এবং এইভাবে তারা জিনিসের দাম বাড়াচ্ছেন। শুধু তাই নয়, আজকে অসাধু ব্যবসায়ী জোতদার, মজুতদার, কালোবাজারিদের নিয়ন্ত্রণ করার প্রশ্নে তারা একেবারে উদাসীন। ফলে তাদের অবাধ রাজত্ব চলেছে। এতে করে জিনিসপত্রের দাম বাড়ছে। আমরা চোখের সামনেই দেখছি কেরসিন তেল কি দামে বিক্রী হচ্ছে। কেরসিনের একটা নির্ধারিত দাম আছে। কিন্তু নির্ধারিত, নির্দিষ্ট

দামে বাজারে কেরসিন তেল পাওয়া যায় না। অথচ ব্ল্যাক মার্কেটে গেলে যত ইচ্ছা কেরসিন তেল পাওয়া যাচ্ছে। এই জিনিস চোখের সামনে ঘটছে প্রতিটি জিনিসের ক্ষেত্রে। এই অসাধু ব্যবসায়ী, কালোবাজারি, মজুতদারদের দৃঢ় হস্তে দমন করবার জন্য আপনাদের হাতে যে একেবারে কোনও আইন নেই, তা তো নয়—একাধিক অস্ত্র আপনাদের হাতে রয়েছে। এই সমস্ত জোতদার, কালোবাজারি, মজুতদারদের বিরুদ্ধে সেইগুলি আপনারা ব্যবহার করছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভিন্ন ক্ষেত্রে সরকারি সংস্থাগুলিতে লোকসান চলছে। তার পিছনে দুর্নীতি, অপচয় চলছে এবং প্রশাসনের সর্বস্তরের এই দুর্নীতি, অপচয়কে রোধ করার ক্ষেত্রে সরকারি ভূমিকা এই বাজেটের মধ্যে পরিলক্ষিত হয়নি। বাজেটে এই সমস্ত জনবিরোধী দিকগুলি প্রকট হয়ে উঠেছে। রাজ্যের জনজীবনের জ্বলন্ত হচ্ছে দারিদ্র সীমার শেষ প্রান্তে অবস্থিত ক্ষেত মজুর, গরীব দুস্থ চাষী, বেকারদের কর্মসংস্থানের প্রশ্ন, বন্ধ কলকারখানা খোলার প্রশ্ন, ছাঁটাই শ্রমিকদের কাজে পুনর্বহালের প্রশ্নে সরকারের কোনও কার্যকর ইতিবাচক পদক্ষেপ নেই। অথচ রাজ্যের শিল্পপতি, বিগ বিজনেস Houses স্বার্থে—তাদের এখানে আহ্বান করার জন্য আপনি সেখানে অবারিত দ্বার খুলে দিয়ে নানান রকম সুযোগ সুবিধা দিচ্ছেন। ফলে এইসব ব্যবসায়ীরা Chambers of Commerce বাজেট প্রতিক্রিয়া জানাতে গিয়ে বাজেটের প্রশংসায় একেবারে পঞ্চমুখ হয়ে উঠেছে কিন্তু সাধারণ গরীব মানুষ, দুস্থ চাষী, শ্রমিক, ক্ষেত মজুর, খেটে খাওয়া মানুষ, বন্ধ কলকারখানার ছাঁটাই শ্রমিক ইত্যাদি এদের স্বার্থে বাজেটে কার্যকর কোনও ইতিবাচক পদক্ষেপ নেওয়া হয়নি। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট প্রস্তাব বিধানসভায় পেশ করেছেন তাকে সমর্থন করছি। স্যার, স্বাভাবিকভাবে অপোজিশন বেঞ্চকে সামনে রেখেই মাননীয় অর্থমন্ত্রীর বাজেটের পক্ষে আমার দাঁড়ানোর কথা ছিল কিন্তু কংগ্রেসের বয়কট এবং দেবপ্রসাদবাবুর বাজেট বক্তৃতার যা মান তাকে ধরলে বলতে হয় প্রায় অপোজিশন ছাড়াই আমাকে বক্তৃতা করতে হচ্ছে। স্যার, প্রথমত যে কারণের জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাতে চাই সেটা হচ্ছে, এমন একটা দেশের একটা অঙ্গরাজ্যে বসে তিনি বাজেট তৈরি করেছেন যে দেশের অর্থনীতির প্রতিটি প্রশ্নে, প্রতিটি বিন্দুতে সংকট রয়েছে। আমাদের এই পশ্চিমবাংলা কোনও বিচ্ছিন্ন দ্বীপ নয় এবং আমাদের এই পশ্চিমবাংলায় কোনও আলাদা রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকাও ছেপে আসে না, গোটা ভারতবর্ষের অর্থনৈতিক ব্যবস্থার মধ্যেই পশ্চিমবাংলা রয়েছে। কাজেই যে দেশের অর্থনীতি একটা সর্বনাশের দিকে দ্রুতগতিতে ছুটছে সেই গতির বিরুদ্ধে দাঁড়িয়ে অন্তত আমাদের এই রাজ্যের অর্থনীতিকে মাননীয় অর্থমন্ত্রী যে কিছুটা বাঁচানোর চেষ্টা করেছেন এরজন্য তার অভিনন্দন পাওনা, আমি তাকে সেই অভিনন্দন জানাচ্ছি। তাকে এমন একটা দেশের মধ্যে দাঁড়িয়ে বাজেট প্রস্তুত করতে হচ্ছে যে দেশে এই মুহূর্তে যা মোট সম্পদ তার থেকে তার দায়ের পরিমাণ বেশি। ভারতবর্ষ এমন একটা দেশ যে দেশের মোট যা সম্পদ তার থেকে তার বকেয়ার পরিমাণ বেশি। এই মুহূর্তে যদি সমস্ত পাওনাদাররা একসাথে ভারত সরকারের কাছে তাদের সমস্ত টাকা ফেরত চান তাহলে ১০০ টাকার মধ্যে ৭৬ টাকা ৫৫ পয়সার বেশি দেবার সামর্থ ভারত সরকারের নেই। একটা দেউলিয়া অর্থনীতি বলতে যা বোঝায় এটা হচ্ছে তাই। আর নিজের ঘরে যা জমা আছে তার থেকেও বেশি ধার

নেওয়া হয়েছে। স্যার, এইরকম একটা দেউলিয়া, সর্বনাশা স্রোতের বিরুদ্ধে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রী মহাশয় আপ্রাণ চেষ্টা করেছেন আমাদের রাজ্যের অর্থনীতিকে বাঁচাতে। স্যার, আপনি যদি ওয়ার্ল্ড ব্যাঙ্কের রিপোর্টটা দেখেন তাহলে দেখবেন—দেবপ্রসাদবাবুরা অবশ্য এসব দেখেন না—বিদেশি ধারের পরিমাণের ক্ষেত্রে যে দেশটার নাম ৬ নং-এ, তার নাম হচ্ছে ভারতবর্ষ ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই. এম. এফ থেকে কোন দেশ সবচেয়ে বেশি টাকা ধার নেয়? সেই দেশটি হচ্ছে ভারতবর্ষ। আপনি যদি এই মুহূর্তে ভারতবর্ষের বিদেশি ধারের পরিমাণটা দেখেন তাহলে দেখবেন সেটা হচ্ছে, ৩৫ হাজার কোটি টাকারও বেশি। সেখানে দেশের ভেতরে ধারের পরিমাণের কথা তো আমি ধরছিই না। এরকম একটা ভয়ঙ্কর সংকটপূর্ণ অর্থনীতির মধ্যে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রীকে একটা রাজ্যের বাজেট পেশ করতে হয়েছে। মাননীয় দেবপ্রসাদবাবুকে আগামী বছর মনে রাখতে হবে যে এরকম একটা জাতীয় অর্থনীতির প্রেক্ষাপটকে বাদ দিয়ে একটা রাজ্যের বাজেটকে সমালোচনা করা কতটা রাজনৈতিক অসতর পরিচয়। উনি একটা প্রশ্ন তুললেন যে জিনিসপত্রের দাম বাড়ছে অসাধু ব্যবসায়ীদের জন্য। স্যার, ৫ বছরের একটা বাচ্চা ছেলেকেও বোঝাতে হবে না যে এ বছর আমাদের কেন্দ্রীয় বাজেটে ১২শো ৮৭ কোটি টাকার ট্যাক্স বসেছে। ভারতবর্ষের স্বাধীনতার ৪২ বছরের ইতিহাসের মধ্যে এমন একটা উদাহরণ দেখাতে পারবেন না যেখানে এক বছরের বাজেটে এত পরিমাণে কর ধার্য করা হয়েছে। গত বছর ছিল ৬১৫ কোটি টাকা, আমরা তার সমালোচনা করে বলেছিলাম এতে দেশের সর্বনাশ হবে, এবারে একেবারে তার ডবল ট্যাক্স ধার্য করা হয়েছে—১২৮৭ কোটি টাকা। দেবপ্রসাদবাবুরা পশ্চিমবাংলায় কালোবাজারি দেখতে পান কিন্তু কেন্দ্রের এই কাজ তাদের চোখ এড়িয়ে যায়। এই তো দু মাস আগে জানুয়ারির প্রথম সপ্তাহে কয়লা, স্টিল, লোহা প্রভৃতির অ্যাডমিনিস্ট্রেটিভ প্রাইস বাড়িয়ে ১২০৬ কোটি টাকা তোলা হয়েছে। স্যার, যে দেশের মধ্যে একটা অঙ্গরাজ্যে ডঃ অসীম দাশগুপ্তকে বাজেট পেশ করতে হয়েছে সেই দেশের বাজেটে কাগজে কলমে লেখা আছে এ বছর ঘাটতির পরিমাণ হচ্ছে ৭ হাজার ৩৩৭ কোটি টাকা। তা ছাড়া ১২৮৭ কোটি টাকার ট্যাক্স, তার সাথে প্রি বাজেটের ১২৭৬ কোটি টাকার অ্যাডমিনিস্ট্রেটিভ প্রাইস। আর বিদেশ থেকে কেন্দ্রীয় সরকার আশা করছেন ধার পাবেন ৩ হাজার ৭২২ কোটি টাকা এবং দেশের ভেতর থেকে ৭ হাজার ৪৪০ কোটি টাকা এবং তার উপর থাকছে এত ঘাটতি। বাজেটে যা খরচার প্রস্তাব করা হয়েছে তার ২৫.৬ শতাংশই হচ্ছে ঘাটতি। এক টাকা খরচের প্রস্তাব হলে তার ২৫ পয়সা কোথা থেকে আসবে আমাদের কেন্দ্রীয় সরকার সেটা জানেন না।

[3-55 — 4-05 P.M.]

উনি জানেন যে এই ডেফিসিটটাকে কেন হিডেন ট্যাক্সেশন বলা হয়। কি করে ২১ হাজার কোটি টাকার দায় দেশের মানুষের ঘাড়ে এসে পড়বে এবং তার একটা অংশ হিসাবে পশ্চিমবঙ্গের মানুষের উপরে পড়বে সে কথাও তিনি জানেন। কিন্তু যেহেতু ওনার সহযেগিরা দিল্লি গেছেন এবং উনি একাই কুম্ভীরের মতো কংগ্রেসের প্রতিক্রিয়াশীল দুর্গ সামলাচ্ছেন। কাজেই এসব কথা ভুলে যাবার এটাই উপযুক্ত সময়। আজকে এখানে প্রশ্ন হচ্ছে, কোন দৃষ্টিভঙ্গীতে এই বাজেট তৈরি হয়েছে এবং সেই বাজেটের পিছনে কি দর্শন আছে? আপনি তুলনা করুন, দেবপ্রসাদবাবু, আপনার সঙ্গে আমরা একমত যে আরও অনেক রিলিফ যদি

দেওয়া যেত তাহলে ভাল হত। যদি চালের দাম কমিয়ে দেওয়া যেত তাহলে ভাল হত। যদি সমস্ত বেকারদের চাকুরি দেওয়া যেত তাহলে ভাল হত। যেসব পার্টি উঠে গিয়ে ক্লাবে পরিণত হয়েছে তাদের যদি সাবসিডি দেওয়া যেত তাহলে আপনার পক্ষে আরও ভাল হত। কিন্তু কত ভাল হত এই পরিমাপ করে লাভ নেই। এই মুহূর্তে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে কতটা করা সম্ভব এবং সেটা করার পিছনে দর্শনটা কি আছে এটাই হচ্ছে একমাত্র বিষয়। আলোচনা করতে গিয়ে উনি অবলীলাক্রমে কিছু অর্থনৈতিক টার্ম বলে গেলেন যে অর্থনীতির ক্ষেত্রে বিপর্যয় হচ্ছে, অগ্রগতি হচ্ছে না ইত্যাদি নানারকম কথা বলে গেলেন। আমি আপনাকে জিজ্ঞাসা করি, আপনি তো আমাদের বাজেট খুঁটিয়ে পেড়েছেন। রাজ্যের অর্থনীতির ক্ষেত্রে স্বনির্ভরতা এসেছে কিনা একটা সামান্য অ্যারিথমেটিক করলেই সেটা খুঁজে বের করতে পারতেন। গত বছর বাজেট এস্টিমেটের যে প্রস্তাব ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় দিয়েছিলেন তাতে আয় যেটা দেখানো হয়েছিল তার মধ্যে তিনি আশা প্রকাশ করেছিলেন প্রায় ৪৩ পারসেন্ট টাকা আসবে কেন্দ্রের কাছ থেকে। কেন্দ্রের কাছে নির্ভরশীল ছিল ৪৩ পারসেন্ট। এবারে যে বাজেট প্রস্তাব হয়েছে সে ব্যাপারেও একটা এ্যারিথমেটিক করলেই জানতে পারতেন যে তার পরিমাণ নেমে এসেছে ৩৯ পারসেন্ট। আমাদের রাজ্যের অর্থনীতি কেন্দ্রের বঞ্চনার পাশাপাশি ক্রমশ নিজের কোমরে এই জোর সংগ্রহ করতে পারছে এবং যে জোরের উপরে দাঁড়িয়ে কেন্দ্রের বঞ্চনার উপেক্ষা করেও এই রাজ্যের অর্থনীতির অগ্রগতি অন্তত কিছু ক্ষেত্রে হতে পারে। এগুলি দেবপ্রসাদবাবুর চোখে আসেনি। আমি তাকে জিজ্ঞাসা করছি, তিনি বলবেন যে কত টাকায় কত বেশি সাধারণ মানুষের কাজে ব্যবহার করা যেত? আমি আবার এই কথাতে ফিরে আসছি যে একটা রাজ্যের বাজেটে তার নিজের আয়ের দিক বিবেচনা না করে কেবল ব্যয় কি হত এই ধরনের ভাল ভাল কথা বলা বাস্তব চিন্তার পরিচয় নয়। আপনি রাজ্যের ইনকামের দিকে আসুন, রাজ্যের রিসিপ্ট-এর দিকে আসুন এবং রিসিপ্টের দিকটা যদি বুঝতে হয় তাহলে আপনাকে শুরু করতে হবে কিছুদিন আগে কেন্দ্রীয় সরকারে যে বাজেট প্রস্তাব পেশ করেছিলেন সেখান থেকে। ইনকাম ট্যাক্সে ছাড় দেওয়া হয় এবং সার চার্জ নতুন করে আরোপ করা হল। এটা আপনারা সকলেই জানেন যে আমাদের দেশের সংবিধানে ইনকাম ট্যাক্স-এর টাকা রাজ্য এবং কেন্দ্রের মধ্যে ভাগ হলেও সারচার্জের টাকা রাজ্য পায়না বা রাজ্যের হাতে আসেনা। ৫০০ কোটি টাকা সারচার্জ বসানো হল। এর ফলে রাজ্যগুলি বঞ্চিত হল ৫০০ কোটি টাকার ৮৫ পারসেন্ট মানে ৪২৫ কোটি টাকা। এর মধ্যে আমাদের পশ্চিমবঙ্গের ভাগ ছিল ৩৩.১৫ কোটি টাকা। যেখানে ১২৭৬ কোটি টাকার মতো একষ্ট্রা তুললেন কেন্দ্রীয় সরকার জানুয়ারি মাসে জিনিসের দাম বাড়িয়ে সেটা যদি একসাইজ ডিউটির মধ্যে আসতো, এটা যদি ডিভিসিবল পুলের মধ্যে আসতো তাহলে তার একটা ভাগ পশ্চিমবঙ্গ সরকার পেত। ১২৭৬ কোটির যে বাড়তি ট্যাক্স বাজেটে আগে বসানো হয়েছে সেটা যদি বাজেটের সময়ে বসানো হত তাহলে পশ্চিমবাংলা পেত ৩৮ কোটি টাকা। কেবলমাত্র আইনের সামান্য এদিক ওদিক করে এবারে কেন্দ্রীয় বাজেটে ৭০ কোটি টাকা পশ্চিমবঙ্গের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত করা হল। আমরা এখানে দাঁড়িয়ে বক্তৃতা করতে পারি যে এটা হলে ভাল হত, ওটা হলে ভাল হত, এগুলি হতে গেলে যে টাকা দরকার সেটা কোথা থেকে আসবে সেটা যদি দয়া করে দেবপ্রসাদবাবু বলে দিতেন তাহলে খুশি হতাম। রাজ্য সরকার কোথা থেকে টাকা পাবেন সেই চিন্তা নেই। অথচ এখানে এসে

গালি-গালাজ দিচ্ছেন। খুব ভাল কাজ করছেন। অনুপস্থিত ৪০ জনের কাজ আপনি একাই করে যাচ্ছেন। একটু তাকান বাজেটের বাম দিকটা, শুধু ডান দিকটা তাকাবেন না, টাকাটা আসবে কোথা থেকে এবং আজকে দাঁড়িয়ে এই প্রশ্নের উত্তর আমাদের দিতে হবে যে রাজ্য সরকারের হাতে যে পরিমাণ টাকা ছিল সেই টাকাটাকে আমরা কিভাবে ব্যবহার করেছি এবং আমাদের কিছু করার নেই, কেন্দ্রীয় বাজেটের সঙ্গে আমাদের কম্পেয়ার করতে হবে। টাকা খরচের পেছনে দৃষ্টিভঙ্গী কি, কেন্দ্রীয় বাজেটের ফল পশ্চিমবাংলার অর্থনীতিতে কিভাবে এসে পড়ছে, আপনি একটু দয়া করে বলুন তো যে পশ্চিমবাংলার অর্থনীতির ক্ষেত্রে এবারের কেন্দ্রীয় বজেটের প্রভাবটা কি? আপনি বললেন, সঠিকভাবে বললেন যে পাট এবং বস্ত্র শিল্প পশ্চিমবাংলায় ক্রমান্বয়ে ধুঁকছে, উনি পাশাপাশি আর একটা শিল্পের কথা বললেন না, কি কারণে অ্যাভয়েড করলেন আমি জানিনা, পশ্চিমবাংলার অর্থনীতির অন্যতম একটা প্রধান স্তম্ভ হচ্ছে ইঞ্জিনিয়ারিং শিল্প, এটা বলেছেন অথচ একবারও তিন মাসের মধ্যে দুবার ইস্পাত এর দাম বাড়ালে পশ্চিমবাংলার ইঞ্জিনিয়ারিং শিল্প মার খায় সেটা কে বলবে? সামান্য এইটুকু সততা পর্যন্ত নেই, এইটুকু বলতে পারেন না যে স্টিলের দর দাম জানুয়ারি মাসে একবার বাড়ানো হয়েছে, বাজেটে আর একবার লোহা এবং স্টিলের দাম বাড়ানো হয়েছে, তাতে পশ্চিমবাংলার ইঞ্জিনিয়ারিং শিল্প মার খাবে, আজকে দাঁড়িয়ে এই কথা বলছেন না তো? কেন্দ্রীয় সরকার যখন প্রস্তাব করে যে ক্যাপিটাল গুড্স ইন্ডাস্ট্রির জন্য কিছু ইম্পোর্টেড মালের ওপর ট্যাক্স কমানো হবে, অথচ পশ্চিমবাংলায় তৈরি ইঞ্জিনিয়ারিং শিল্পগুলোর শিল্প জাত দ্রব্য যাতে বিদেশি মালের সঙ্গে প্রতিযোগিতায় না পারে, তার জন্য কাস্টমস ডিউটি কমিয়ে দেওয়া হচ্ছে সেই ধরনের ক্যাপিট্যাল গুড্সের উপর, সেই বিষয়ে কোনও উল্লেখ করলেন না। পশ্চিমবাংলার স্মল ইঞ্জিনিয়ারিং এবং হেভি ইঞ্জিনিয়ারিং কলকাতা হাওড়া, ২৪ পরগনা নর্থ এবং বর্ধমান শিল্পোন্নত প্রধানত যে জেলাগুলো আমাদের আছে, প্রত্যেক জেলা নির্ভর করে প্রধানত স্মল ইঞ্জিনিয়ারিং এবং হেভি ইঞ্জিনিয়ারিং শিল্প আছে। যদি তিন মাসের মধ্যে দুবার লোহা এবং ইস্পাতের দাম বাড়ে, আর যদি ক্যাপিট্যাল গুড্স এর ক্ষেত্রে বেছে বেছে কিছু জিনিসের ক্ষেত্রে কাস্টম্স ডিউটি কমিয়ে দেওয়া হয় ভারতবর্ষের বাজারে কি করে পশ্চিমবাংলার ইঞ্জিনিয়ারিং গুড্স টিকে থাকবে? একবারও সেই কথা বলার প্রয়োজন বোধ করেননি। আরে, বলুন না, বললে কি বামফ্রন্টের জন্য বলবেন? পশ্চিমবাংলার মানুষের জন্য তো বলবেন, সাধারণত মানুষ আপনাদের কথা শোনে না, এই রকম দু একটা কথা বললে লোকে আপনাদের কথা শুনবে। দয়া করে পশ্চিমবাংলার স্বার্থে এই কথাটা বলুন, একবারও বললেন না পশ্চিমবাংলার শিল্পে খুব খারাপ অবস্থা। মোলাসেসের উপর ট্যাক্স ডব্‌ল করে দেওয়া হল, ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহলের যা দাম বাড়বে, একবারও চিন্তা করে দেখেছেন, পশ্চিমবাংলার কেমিক্যাল ইন্ডাস্ট্রিগুলো কোন জায়গায় গিয়ে দাঁড়াবে ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহলের দাম যদি এইভাবে বেড়ে যায়? এমনি সাধারণ অর্থনীতির একটা নিয়ম আছে, যে কোনও জিনিসের দাম যদি আপনি বাড়ান, একটা পর্যায় পর্যন্ত চাহিদার বিশেষ হেরফের হয়না, দুটাকা ৪০ পয়সার জিনিস দু টাকা ৪৫ পয়সায় বাজারে বিক্রি হলে চাহিদা বিশেষ কমে না। কিন্তু ২.৪৫ টাকার জিনিস যদি পাঁচ টাকা হয়ে যায় তাহলে চাহিদা নেবে আসে। মোলাসেসের উপর ট্যাক্স যেভাবে ডব্‌ল করা হল, তার অবশ্যম্ভাবী ফলাফল হচ্ছে এই যে পশ্চিমবাংলার ইন্ডাস্ট্রিয়াল অ্যালকোহলের উপর নির্ভর করে যে শিল্পগুলো আছে, যে ছোট এবং মাঝারি

শিল্পগুলো আছে, নির্দয় ভাবে তারা এক বছরের মধ্যে বন্ধ হয়ে যাবে। পশ্চিমবাংলার অর্থনীতি নিয়ে আলোচনা করলে কেন্দ্রীয় বাজেটকে যদি এই জায়গায় সমালোচনা না করেন তাহলে পশ্চিমবাংলার অর্থনীতি সম্পর্কে কখনও আলোচনা করতে পারবেন না। একটা নুতন ইন্ডাস্ট্রি আমরা করবার চেষ্টা করছি। একদম নেকেড স্টেজে আছে—ইলেক্ট্রনিক্স ইন্ডাস্ট্রি। আমি জিজ্ঞাসা করছি কেন্দ্রীয় সরকারের কাছে আপনার মাধ্যমে যে বেছে বেছে কেন্দ্রীয় বাজেটে কর্ প্রস্তাব করা হয় এমন ভাবে যাতে পশ্চিমবাংলার শিল্পের সর্বনাশ হয়। হঠাৎ ধুপ করে কি করা হল, যেহেতু ইলেক্ট্রনিক্স গুড্‌স এর ক্ষেত্রে সব জিনিস এই দেশে তৈরি হয় না, কিছু স্পেয়ার পার্টস বিদেশ থেকে আমদানি করতে হয় এবং আমদানির উপর নির্ভর করে দেশের ইলেক্ট্রনিক্স ইন্ডাস্ট্রিগুলো গড়ে উঠছে, দুম করে সেই ইলেক্ট্রনিক্স পার্টসগুলোর উপর কাস্টম্‌স ডিউটি বাড়িয়ে দেওয়া হল এবং বাড়িয়ে দেওয়া হল ছোট খাট পরিমাণে নয়, বলা হচ্ছে তার ফলে ১৯৫ কোটি টাকা বাড়তি ট্যাক্স আসবে।

[4-05 — 4-15 P.M.]

ইলেক্টনিক্স গুড্‌স স্পেয়ারের ওপর কাস্টম ডিউটি বাড়িয়ে দেওয়ার ফল হল এই যে, আমাদের রাজ্যে যে ছোট ছোট ইলেক্ট্রনিক্স ইন্ডাস্ট্রিগুলি গড়ে উঠছিল কলকাতা এবং কলকাতা সংলগ্ন এলাকাকে কেন্দ্র করে ইলেক্ট্রনিক্স শিল্পের যে একটা প্রকৃত জোয়ার দেখা যাচ্ছে—তার মূলে কুঠারাঘাত করা হল। যেভাবে স্পেয়ারের দাম বাড়বে, ফলে সেভাবে আর ছোট শিল্প টিকে থাকতে পারবে না। সামান্য ট্রানজিস্টর, রেডিও, স্টিরিও, টু ইন্ ওয়ান ইত্যাদি গুলির ক্ষেত্রে যে জিনিসগুলি লাগে সে জিনিসগুলির ওপর কাস্টম ডিউটি ডবল হয়েছে। অথচ কমপিউটার, যা খুবই সফিস্টিকেটেড জিনিস, যা বড় শিল্পের কাছ থেকে কিনতে হয় তার ওপর এক্সাইস ডিউটি কমানো হয়েছে। কমপিউটার তৈরি করে বড় বড় কোম্পানিগুলি, তাদের গায়ে যাতে হাত না লাগে, তারা যাতে ভাল করে ব্যবসা করতে পারে, তার জন্যই এই ব্যবস্থা করা হল। আর ছোট ছোট যে শিল্পগুলি ট্রানজিস্টর রেডিও ইত্যাদি তৈরি করে তাদের সর্বনাশ যাতে হয় তারজন্য তার ওপর কাস্টম ডিউটি বাড়িয়ে দেওয়া হল। বুদ্ধির জন্য আমাদের কোনও অ্যাকাডেমি প্রাইজ নেই, যদি থাকত আজকে আমাদের এখানে অনুপস্থিত একজন সদস্যকে তা দেওয়া যেত। সুব্রত মুখার্জি খবরের কাগজে মন্তব্য করেছেন,—ট্রানজিস্টরের দাম কমানো হয়েছে, রেডিওর দাম কমানো হয়েছে, এগুলি বড়-লোকেরা ব্যবহার করে। কে ওকে বোঝাবে যে, রেডিও, ট্রানজিস্টরের আজকে গ্রামে প্রয়োজন কতটা! তার চেয়েও বড় কথা পশ্চিমবাংলার ইলেক্ট্রনিক্স ইন্ডাস্ট্রি ধ্বংস হতে চলেছে, তাকে বাঁচাতে হবে। আমি সাধুবাদ জানাচ্ছি আমাদের মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয়কে। তিনি তার ট্যাক্সেসন প্রোপজালের মধ্যে ইলেক্ট্রনিক্স গুড্‌সকে প্রটেকশন দেবার চেষ্টা করেছেন। আমাদের রাজ্যে যে ইলেকট্রনিক্স শিল্প সবে গড়ে উঠছে তাকে তিনি বিপর্যয়ের হাত থেকে রক্ষা করবার চেষ্টা করেছেন। এটা ভবিষ্যতে পশ্চিমবাংলার অর্থনীতির ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ হিসাবে প্রমাণিত হবে। দ্বিতীয় যে প্রস্তাবটি এখানে আছে সেটার জন্যও তাকে সাধুবাদ জানানো ছাড়া অন্য কোনও উপায় নেই। দেবপ্রসাদবাবু বন্ধ কারখানার কথা বললেন, তারপর আমার বক্তৃতা তার পছন্দ হল না, তিনি এখান থেকে চলে গেলেন। কিন্তু তিনি একবারও এই কথা বললেন না যে, পশ্চিমবাংলার সরকার হচ্ছে এমনই একটা সরকার যে সরকার এই প্রথম তার বাজেটের

মধ্যে ২০ কোটি টাকা রেখে দিয়েছেন সিক্ ইউনিটগুলিকে রক্ষা করার জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি একবার ইকনমিক সার্ভে রিপোর্টটি দেখুন, কেন্দ্রীয় সরকারের '৮৭ সালের জুন মাসের হিসাবে তারা বলছেন,—১ লক্ষ ৫৯ হাজার কারখানা সিক্, রুগ্ন। বকেয়া ধারের পরিমাণ ৫,৭৩৮ কোটি টাকা। কেন্দ্রীয় বাজেটের কাগজ-পত্রগুলি আমার কাছেই আছে, তারমধ্যে আমি একটা লাইনও খুঁজে পাইনি যেখানে বলা হয়েছে যে, কেন্দ্রীয় সরকার সিক্ ইন্ডাস্ট্রির জন্য একটা টাকাও বরাদ্দ করেছেন! এক টাকাও বরাদ্দ করেন নি। সুতারাং ওসব বক্তৃতা করতে তো আপত্তিও নেই, তাই উনি বক্তৃতা করলেন। পশ্চিমবাংলার সব বন্ধ কারখানা খুলে দিলে নিশ্চয়ই খুব ভাল হত। তার চেয়েও ভাল হত দেবপ্রসাদবাবুকে মুখ্যমন্ত্রী করলে! কি অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে আমাদের রাজ্য সরকারকে কাজ করতে হচ্ছে তা তিনি একটুও ভেবে দেখলেন না! কেন্দ্রীয় সরকারের নীতির ফলে কারখানা বনধ হচ্ছে, অথচ সেই সরকারের কোনও মাথা ব্যথা নেই, তারা একটা পয়সাও বরাদ্দ করবেন না। আর রাজ্য সরকার সীমাবদ্ধতার মধ্যেও ২০ কোটি টাকা বরাদ্দ করেছেন। ওর যদি এতটুকু সততা থাকত তাহলে উনি এবিষয়ের জন্য অন্তত অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাতেন এবং সমর্থন করতেন। আর একটা জিনিসের প্রতিফলন ঘটে একটা সরকারের বাজেটের মধ্যে। সেটা হচ্ছে, যে-দলের দ্বারা সেই সরকার পরিচালিত হয় সেই দলের দৃষ্টিভঙ্গী এবং দর্শনের প্রতিফলন ঘটে বাজেটের মধ্যে। ২০ কোটি টাকা বাজেটের মধ্যে রাখা হয়েছে সিক্ ইন্ডাস্ট্রিগুলি যাতে চালু থাকে তার জন্য। এরফলে কোন বড়-লোক, কোন পুঁজিপতি লাভবান হবে তা যদি দেবপ্রসাদবাবু একটু বুঝিয়ে দিতেন তাহলে আমাদের বুঝতে সুবিধা হত। আমাদের বাজেটের মধ্যে বন্যা নিয়ন্ত্রণের জন্য ১০ কোটি টাকা বেশি বরাদ্দ করা হয়েছে। পুরানো জমিদারি বাঁধগুলো সব ধ্বংস হতে বসেছে, সেগুলোকে কি আমরা ধ্বংস হতে দেব? ভারত সরকার এ বছর ওয়াটার রিসোর্স খাতে তাদের খরচ কমিয়েছেন, তারা ১৬ কোটি টাকা কম বরাদ্দ করেছেন। সেখানে আমাদের সরকার বাড়তি ১০ কোটি টাকা দিচ্ছেন বন্যা নিয়ন্ত্রণের জন্য। বছরের পর বছর আমাদের রাজ্যে বন্যা হয়। কেন্দ্রীয় সরকারের লালিত পুত্র ডি. ভি. সি'র যখন তখন চোখের জল পড়বে আর আমাদের দক্ষিণ-বঙ্গের নিচের দিকের জায়গাগুলি ভেসে যাবে, অথচ বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে কোনও দায়িত্ব নেই কেন্দ্রীয় সরকারের! কেন্দ্রীয় সরকার বন্যা নিয়ন্ত্রণের জন্য গত বছর যে টাকা বরাদ্দ করেছিলেন তার চেয়ে ১৬ কোটি টাকা এ বছর কমিয়ে দিয়েছেন। অথচ আমাদের পশ্চিমবাংলার অর্থনীতি বার বার বন্যার আঘাতে বিপর্যস্ত হয়ে পড়ছে। অন্যান্য সমস্যার সমাধানের পথে বাধা হয়ে দাঁড়াচ্ছে। সেইজন্যই আমরা বার বার বলছি এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব নিতে হবে। তা দেওয়া দূরে থাকুক, সামগ্রিকভাবে ওয়াটার রিসোর্সের যে অ্যালটমেন্ট ছিল তাও কমিয়ে দিয়েছেন। পাশাপাশি এইটুকু উল্লেখ করলেন না, যে পুরানো বাঁধগুলি যদি সংস্কার করা হয়, তাহলে কোন জোতদারের সুবিধা হয়? এরফলে পশ্চিমবাংলার সাধারণ মানুষের সুবিধা হয় না? সুতরাং যেটুকু বরাদ্দ করা হয়েছে, সীমাবদ্ধ কিছু ক্ষেত্রে যেগুলি বলা হয়েছে, তার মধ্যে দৃষ্টিভঙ্গীরই প্রতিফলন হয়েছে। আমি ওনাকে সাধু বাদ জানাবো যে বাড়তি ১০ হাজার লোকের কর্মসংস্থানের জন্য উনি ৫ কোটি টাকা বরাদ্দ করেছেন। কিন্তু মাননীয় সদস্য বললেন, বিশেষ কিছুই দেখা যাচ্ছে না। ঠিকই তো, আমি ওনার সাথে একমত যে ১০ হাজার মানুষের কর্মসংস্থানের সুযোগ করে দিয়ে বিশেষ কিছু যাবে আসবে না, কারণ বেকার সমস্যা যে তীব্র আকার ধারণ

করেছে। কিন্তু দৃষ্টিভঙ্গীটা কি? আমাদের ইকনমিক রিভিউতে দেখুন, গত বছর, তার আগের বছর অর্থাৎ ১৯৮৬, ১৯৮৭ সাল ঐ সময়ে কেন্দ্রীয় সরকারের দপ্তর এবং কেন্দ্রীয় পরিচালিত সংস্থাগুলি মিলিয়ে চাকরি পেয়েছিল ২ হাজার ৯০০ জন আর ১৯৮৭ সালে সেই সংখ্যা নেমে এসেছিল ১৭০০তে। আর আমাদের সরকার তার নিজস্ব সংস্থায় ১৯৮৬ সালে চাকরি দিয়েছিল ৫ হাজার ৪০০ জন আর ১৯৮৭ সালে সেই সংখ্যা এসে দাঁড়িয়েছে ৭ হাজার ২০০ জন আপনি খালি ২ বছরের হিসাব নিন। কেন্দ্রীয় সরকার যেখানে চাকরি দিতে পারেন সেখানে চাকরি কমছে ৪১ পারসেন্ট আর রাজ্য সরকার যেখানে চাকরি দিতে পারে সেখানে চাকরির পরিমাণ বেড়ে হচ্ছে ৪১ পারসেন্ট অর্থাৎ এক জায়গায় হচ্ছে প্লাস ৪১ আর এক জায়গায় হচ্ছে মাইনাস ৪১। সুতরাং এই থেকে জনগণের সম্পর্কে দৃষ্টি-ভঙ্গী প্রমাণিত হয়, বেকার যুবকদের প্রতি দৃষ্টিভঙ্গির প্রমাণিত হয়। বেকার যুবকদের প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি হচ্ছে মাইনাস আর পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টিভঙ্গী হচ্ছে প্লাস। কেন্দ্রীয় সরকারের বাজেটে অনেক গালভরা প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। ৫০০ কোটি টাকার নেহেরু যোজনা উদ্যোগ নামে প্রচুর ঢোল পেটানো হচ্ছে। আমি কেন্দ্রীয় অর্থমন্ত্রীর বক্তৃতায় পড়েছি দরিদ্র পরিবারের অ্যাট লিস্ট ওয়ান অর্থাৎ একজনকে চাকরি দিবেন। এই প্রসঙ্গে আলোচনার শুরুতে জানিয়ে রাখি, নেহেরু যোজনা উদ্যোগে যে কোটি কোটি টাকা বরাদ্দ করা হচ্ছে তার সাথে আর. এল. ই. জি. পি স্কীমে টাকার পরিমাণ কমিয়ে দেওয়া হচ্ছে, তেমনি এন. আর. ই. পিতেও টাকার পরিমাণ বাড়েনি, কমিয়ে দেওয়া হচ্ছে। দারিদ্র সীমার নিচে আছে তাদের প্রতিটি পরিবার থেকে একজনকে চাকরি দেবেন। এবার আপনারা অঙ্কটা করুন। ভারতবর্ষে দারিদ্র সীমার নিচে আছে সাড়ে ৩৭ কোটি মানুষ। ওনারা বলেছেন ১২০টি জেলা বেছে নেবেন। গোটা ভারতবর্ষে ৫১২টি জেলা আছে। আমি জানি না এই ১২০টি জেলার মধ্যে পশ্চিমবাংলার কোনও ভাগ্যবান জেলা ইনক্লুড হবে কিনা? আমি যদি তর্কের খাতিরে ধরেও নিই যে এই ১২০টির মধ্যে পড়বে ভারতবর্ষের মোট দারিদ্র সীমার নিচের মানুষের তিনের একভাগ। তাহলে দাঁড়াচ্ছে ১২০টি জেলা থেকে সাড়ে ১২ কোটি গরীব মানুষ—এখন যদি প্রতিটি পরিবার পিছু গড়ে লোক সংখ্যা সাড়ে ৪ জন হয় তাহলে এই সাড়ে চার দিয়ে সাড়ে ১২ কোটিকে ভাগ করলে এই সাড়ে ১২ কোটি গরীব মানুষের মধ্যে ২ কোটি ৭৮ লক্ষ পরিবারকে কেন্দ্রীয় সরকার উপকার করতে চান। ভাল কথা। এই ২ কোটি ৭৮ লক্ষ পরিবারকে যদি ৫০০ কোটি টাকা দেওয়া হয় অর্থাৎ তাদের জন্য যদি খরচা হয় তাহলে আপনারা ভাগ করে দেখুন প্রতিটি পরিবার বছরে পাচ্ছে ১৮০ টাকা। এই একে যদি ১২ দিয়ে ভাগ করা হয় তাহলে মাসে পাচ্ছে ১৫ টাকা। অথচ পশ্চিমবাংলার একজন ক্ষেত মজুর প্রতিদিন মাঠে গিয়ে চাষ করে পাচ্ছে ২৫ টাকা। অথচ একটি পরিবারকে মাসে ১৫ টাকা দিতে চাইছেন কেন্দ্রীয় সরকার। ভাঁওতার একটা সীমা আছে। এব নাম চাকরি? ভোট পাবার জন্য কংগ্রেসিদের কিছু টাকা পৌঁছে দেবার ব্যবস্থা এই বাজেটে রাখা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরপর বলা হয়েছে ২ কোটি দুস্থ মহিলাকে শাড়ি দেওয়া হবে। খুব ভাল কথা; যদি গরীব মহিলাদের শাড়ি দেওয়া হয় আমরা সমর্থন করব। আমাদের বিন্দুমাত্র আপত্তি নেই। হিসাবটা কি বলুন? তাতে যে ডিপার্টমেন্ট থেকে খরচটা আসবে উয়োম্যান্স ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট কেন্দ্রীয় বাজেট বইয়ে দেখতে পাচ্ছি ১৯৮৮-৮৯ এবং ৮৯-৯০ সালে তার বরাদ্দ বেড়েছে ৬ কোটি ২৬ লক্ষ টাকা। কংগ্রেস এম. এল. এ.-রা নেই, থাকলে

[4-15—4-25 P.M.]

জিজ্ঞাসা করতাম যে এই ৬ কোটি ২৬ লক্ষ টাকা দিয়ে কেন্দ্রীয় সরকার শাড়ি কিনবেন, ২ কোটি শাড়ি কিনতে গেলে প্রত্যেকটি শাড়ির দাম পড়বে ৩ টাকা ১৩ পয়সা, তা সেই শাড়ির কারখানাটার নাম বলে দেওয়া হোক যেখান থেকে ৩ টাকা ১৩ পয়সায় শাড়ি কিনবে। তাহলেই ওদের দৃষ্টিভঙ্গী কি মানুষের প্রতি দেখতে পাবেন এবং অবস্থাটাও বুঝতে পারবেন। রাজ্যের বাজেটে যে প্রস্তাবগুলি আছে তাতে self-employment scheme to registered unemployed এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একটু আলোকপাত করবেন। সেই এস. ই. এস প্রকল্পটিতে ব্যাঙ্ক কত টাকা স্যাংসন করছে তার হিসেব থেকে দেখছি ১৯৮৫-৮৬ এবং ১৯৮৬-৮৭ সালে ২১ হাজার ৯৬৪টি স্কীম স্যাংশন করা হয়েছিল, কিন্তু ব্যাঙ্ক টাকা দেয় ১২ হাজার ৭৬০টি ক্ষেত্রে, ১৯৮৭-৮৮ সালে ব্যাঙ্কের হিসাব দেখা যাচ্ছে ২০ হাজার ৪৭৪টি স্যাংশন করা হয়, ব্যাঙ্ক অনুমোদন করছে মাত্র ৫৫৫টি। এই তথ্য যদি অসত্য না হয় তাহলে গোটা পশ্চিমবঙ্গের মানুষের পক্ষ থেকে আমাদের প্রশ্ন করতে হবে যে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির এই ত্য কোথা থেকে এল? আমাদের সরকার এবং জনপ্রতিনিধিরা আলোচনা করে জানান ২০ হাজার ৪৭৪টি ব্যাঙ্ক ঋণ পাবার যোগ্য, এই সার্টিফিকেট দেবার পরেও ৫৫৫ জনকে স্যাংশন করার অধিকার কে কেন্দ্রীয় ব্যাঙ্ককে দিল? ক্রেডিট ডিপোজিট রেসিও পূরণে আমরা যে অবস্থায় আগে ছিলাম এখনও সেই অবস্থায় আছি। যে পরিমাণ টাকা আমাদের ব্যাঙ্কগুলিতে জমা পড়ে তার ৪৬ শতাংশ আমরা পাইনা, আর সেখানে তামিলনাড়ু ৯৭ পারসেন্ট, কর্ণাটক ৯০ পারসেন্ট এবং মহারাষ্ট্র ৭১ পারসেন্ট পাচ্ছে। আমি কেবল একটা কথা বলতে চাই এই ক্রেডিট ডিপোজিট রেসিওর টাকা বাড়ছে। আমরা বক্রেশ্বর এবং হলদিয়া প্রকল্পের জন্য আপনাদের কাছ থেকে টাকা চাইনি, একটু পেনের কালি চেয়েছিলাম নো অবজেকসন লেখবার জন্য। স্বীকার করি আমাদের ক্রেডিট ডিপোজিট রেসিও বাড়াতে হবে। বক্রেশ্বরের জন্য ৯১ কোটি টাকা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় রেখেছেন, একজন কমিউনিস্ট কর্মী হিসাবে আপনাকে দেওয়ার মতো আমার যা আছে সেই সর্বশেষ লাল সেলাম আমি আপনাকে দিলাম। আপনি ৯১ কোটি টাকা রেখেছেন এবং তারজন্য একটি পয়সাও আপনার ট্যাক্স বাড়াবার দরকার হয়নি। এই নিয়ে মানুষের মধ্যে যে কনফিউশন দেখা দিয়েছে, একজন কেন্দ্রীয় মন্ত্রী রাজ্যসভায় বিবৃতি দিয়েছেন যে রক্ত দেবেন না, রক্ত দুষিত হয়ে যাচ্ছে। আমরা তাকে জানাচ্ছি যে আমরা এখনও পর্যন্ত কংগ্রেস নেতাদের রক্ত নিইনি। কাজেই রক্ত দুষিত হবার সম্ভাবনা নেই। আজকে এটাকে দেশের মানুষ আত্মমর্যাদা হিসাবে ভাবছে। একটা কথা মনে পড়ে গেল, মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় বক্রেশ্বর প্রস্তাবের উপরে যে বক্তৃতা দিয়েছিলেন দেবপ্রসাদবাবু তার বক্তৃতার হুবহু কপি রাখলেন। একদল দিল্লিতে পিকনিক করতে গেছেন আর ইনি এখানে একা কুম্ভ গড় রক্ষা করে চলেছেন। কংগ্রেসের বক্তব্য বলে যাচ্ছেন। কোথা থেকে এসব তথ্য পান জানিনা। মাননীয় সদস্য তো ব্যক্তিগত জীবনে অধ্যাপক—তিনি কি পড়াশোনার অভ্যাস ছেড়ে দিয়েছেন? দেখছি কিছুই জানেন না। আমি এখানে দাঁড়িয়ে ৯টি রাজ্যের নাম করছি, ইউ. পি., রাজস্থান, কেরালা, জম্মু এবং কাশ্মীর, হিমাচল প্রদেশ, আসাম, তামিলনাড়ু, কর্ণাটক যেখানে মাথাপিছু বিদ্যুতের কনজামশন পশ্চিমবঙ্গের থেকে কম। উনি তথ্য দিয়ে বলে গেলেন যে, পশ্চিমবঙ্গ সবচেয়ে নিচে। আমি জিজ্ঞাসা করি বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে রাজ্য সরকার কতটা সিরিয়াস

সেটা রাজ্য সরকারকে জিজ্ঞাসা না করে কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করুন না? একটা রাজ্যের উদাহরণ দিন না যেখানে গত ১২ বছরে বিপুল পরিমাণ বাড়তি উৎপাদন হয়েছে। কৃষির ক্ষেত্রে কিছু কথা বলে গেলেন, কোথা থেকে এইসব তথ্য পাচ্ছেন আমাদের একটু বলুন। সেটা না বললে আমাদের পক্ষে কিছু বলা মুসকিল। বলেছিলেন যে, ভারতবর্ষে রেকর্ড পরিমাণ খাদ্য উৎপাদন হচ্ছে। আমি একটা হিসাব দিচ্ছি। ১৯৮২/৮৩ থেকে ১৯৮৭/৮৮ এই পাঁচ বছরে যেখানে ভারত খাদ্য উৎপাদন বেড়েছে ২.১ পারসেন্ট, সেখানে পশ্চিমবঙ্গে বেড়েছে ১২.৬ পারসেন্ট। ভারতের ২৫টি রাজ্যের মধ্যে একটি রাজ্যও খুঁজে বের করতে পারবেন না যে রাজ্যে গত পাঁচ বছরে এত বেশি উর্দ্ধগতি আছে। আজকে এই কথা কি অস্বীকার করতে পারবেন? বাজেট আলোচনা কালে বারবার ইকোনোমিক রিভিউর কথা বলছিলেন। সেই ইকোনোমিক রিভিউ থেকেই তাহলে একথাও বলতে হয় যে, গ্রস ন্যাশনাল প্রডাক্ট যেখানে বেড়েছে ৩.৪ পারসেন্ট, সেখানে রাজ্যে এটা বেড়েছে ৭.১ পারসেন্ট। অর্থাৎ জাতীয় উৎপাদন থেকে আমাদের উৎপাদন ডবল্‌ হয়েছে। ন্যাশনাল ইনকামের ক্ষেত্রে পার ক্যাপিটা ইনকাম যেখানে আমাদের রাজ্যে বেড়েছে ৫.৬ শতাংশ, সেখানে গোটা ভারতবর্ষে এ হার ১.৪ শতাংশ। গত দুই বছরের হিসাব ধরে ভারতবর্ষের সঙ্গে তুলনা করলে এক্ষেত্রে আমাদের উৎপাদন বেড়েছে চার গুণ। একথা কিন্তু ওরা বললেন না। একটা শুধু বলবার বিষয় এবং সেটা হল, যেভাবে এখানে ট্যাকসের প্রস্তাব আনা হয়েছে তার সবটাই বড়লোকদের বিরুদ্ধে যায়। কাজেই আমার এক্ষেত্রে কোনও আপত্তি নেই। বৃত্তি কর বেড়েছে বলে চেঁচামেচি শুনছি, কিন্তু ২,০০০ টাকার নিচে যারা ওয়েজ পান তাদের কোনও বাড়তি কর দিতে হবে না। ২,০০০ টাকার নিচে স্যালারি পান এই রকম মানুষের সংখ্যা এই রাজ্যে ৭৫ শতাংশ। আর ২,০০০ থেকে ৩,০০০ টাকার মধ্যে ওয়েজ বা স্যালারি যারা পান তাদের ক্ষেত্রে এই কর বৃদ্ধির হার অতি সামান্য এবং এই রাজ্যে এদের সংখ্যা ১৫ শাতংশ। কাজেই ৯০ শতাংশ স্যালারি আর্নারদের উপর এই বৃত্তিকরের কোন প্রভাব পড়ছে না।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

আমার বলবার সময় শেষ হয়ে এসেছে। কাজেই বক্তব্য দীর্ঘায়িত করতে চাইনা। সেজন্য বলছি, বাজেটে অর্থনৈতিক বিষয়ে যে কথা প্রতিফলিত হয়েছে সেটা হচ্ছে, সাধারণ মানুষের ভাল করবার প্রয়াস এবং অর্থনীতিকে একটা নির্দিষ্ট জায়গায় দাঁড় করাবার উদ্যোগ। তবে এটা দাবি করব না যে, এর দ্বারা ১৯৮৯ সালের মধ্যে রাজ্যকে সমস্ত সমস্যার বাইরে নিয়ে যেতে পারব। তবে অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাব এইজন্য যে, দেশের এই সর্বনাশা স্রোতের বিরুদ্ধে তিনি হাল ধরেছেন বলে। দেখা যাক, রাজ্যের অর্থনীতিকে আমরা টিকিয়ে রাখতে পারি কিনা, কারণ আজকে গোটা দেশটাই সর্বনাশের দিকে এগিয়ে যাচ্ছে। সেজন্য আজকে রাজনৈতিক অভিযানের সঙ্গে সঙ্গে অর্থনৈতিক অভিযানকে যুক্ত করতে হবে। এখানে অর্থমন্ত্রী যে নাজেট প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী নীহারকুমার বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বাজেটের সমর্থনে বলছি। মাননীয় অর্থমন্ত্রী এবার নিয়ে তৃতীয় বার ঘাটতিশূন্য ভারসাম্য বাজেট আমাদের উপহার দিলেন। এটা জানা আছে যে, একটা নিদারুণ অর্থনৈতিক অবস্থার মধ্যে দিয়ে আমাদের দেশ চলেছে। সেই অবস্থায় এই রাজ্যে একটি ঘাটতিশূণ্য বাজেটই শুধু তিনি পেশ করেননি,

জনগণের উন্নয়ণের স্বার্থে যে সমস্ত পরিকল্পনা সেইসব উন্নয়ন পরিকল্পনাগুলো শুধু বহালই রাখা হয়নি, এক কথায় সেগুলো সম্প্রসারিত করা হয়েছে। সুতরাং শুরুতেই আমি সাধুবাদ জানাই মন্ত্রী মহাশয়কে এবং সাধুবাদ জানিয়ে এই সম্পর্কে দু'চারটি কথা বলি।

[4-25 — 4-35 P.M.]

মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় অবশ্য এখন হাউসে নেই, তিনি এই বাজেটের উপর তার বক্তব্য রেখেছেন এবং বাজেটের তিনি সমালোচনা করেছেন। তিনি যে বাজেটের সমালোচন করেছেন তার উত্তরে আমি দু-একটা কথা বলব কিন্তু তার আগে দু-একটা কথা বলে নিতে চাই। দেবপ্রসাদ সরকার মহাশয় যে দৃষ্টিকোন থেকে এই বাজেটকে বিবেচনা করেছেন সেটা তিনি সঠিকভাবে করেননি। কারণ টাকার অঙ্কের যোগ-বিয়োগ নিয়ে বাজেট হয় না, বাজেট হচ্ছে সরকারের শ্রেণী চরিত্রের প্রতিফলন। এই বাজেটের মধ্যে যে কর্মসূচিগুলি রয়েছে এবং কর্মসূচিগুলির যে লক্ষ্যমাত্রা সেটা সমাজের কোন শ্রেণীর উন্নতি হবে সেটা দেখা দরকার। এই বাজেটের মাধ্যমে কোন শ্রেণীর কল্যাণ হবে এই দৃষ্টিকোন থেকে বাজেটকে বিচার করা উচিত। সেই ক্ষেত্রে তিনি কিছু কিছু অঙ্কের হিসাব দিয়ে প্রমাণ করার চেষ্টা করলেন যে এই বাজেট গতানুগতিক এবং সব হিসাবের গরমিল দেখিয়ে সাধারণ মানুষকে বিভ্রান্ত করা হয়েছে, যে অঙ্কের হিসাব দেওয়া হয়েছে সেটা নাকি সঠিক নয়। সাধারণভাবে আমাদের বিরোধী পক্ষের কংগ্রেস(আই) সদস্যরা যেভাবে সমস্যাগুলি দেখেন এবং দেখানোর চেষ্টা করেন আমি আশা করেছিলাম মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় সেইভাবে দেখবেন না। কিন্তু আজকে আমি হতাশ হলাম তাদের দৃষ্টিভঙ্গীর সঙ্গে তার দৃষিভঙ্গির কোনও ফারাক নেই। স্বাভাবিকভাবে খুব সীমিত ক্ষমতা এই সরকারের, সম্পদ সৃষ্টির সমস্ত উৎসগুল কেন্দ্রীয় সরকার কুক্ষিগত করে রেখেছেন এবং রাজ্যের নিজস্ব সম্পদ সৃষ্টি করার উৎসগুলোও খুব সংকীর্ণ। কিন্তু তার মধ্যেও বিরাট কিছু করের বোঝা না চাপিয়ে এবং উন্নয়নের কর্মসূচিগুলিকে আরও সম্প্রসারিত করে ঘাটতি হীন যে বাজেট এই সভায় পেশ করা হয়েছে সেটা আলোচনা করতে দেখা যাবে এটা নজিরবিহীন ঘটনা এবং গোটা ভারতবর্ষের ক্ষেত্রেই নয় পাশাপাশি রাজ্য কেরালার কথা তুলনা করলে দেখা যবে যে এটা সর্ব্বোৎকৃষ্ট। বর্ত্তমানে ভারতবর্ষের যে পরিস্থিতি তাতে এটা সর্ব্বশ্রেষ্ঠ বাজেট এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এই ব্যাপারে আজকে জোর করে কিছু বলার নেই। এই বাজেটে বিদ্যুৎকে সব থেকে অগ্রাধিকার দেওয়া হয়েছে এবং এটা সঠিকভাবেই দেওয়া হয়েছে। বাজেটের ৩৪ শতাংশের উপর বিদ্যুতের জন্য রাখা হয়েছে। যে কোনও উন্নয়নমূলক কাজ করতে গেলে সে কৃষিই বলুন, শিল্পই বলুন বিদ্যুৎই হল মূল প্রয়োজন। স্বাভাবিকভাবেই বিদ্যুতের ঘাটতি আছে এই বিষয়ে কেউ অস্বীকার করে না। বিদ্যুৎ আমাদের আরও প্রয়োজন। বিদ্যুতের চাহিদা বেড়ে গেছে, শিল্পের সম্প্রসারণ ঘটছে, কৃষিতে কাজে লাগানো হচ্ছে। এই বাড়তি বিদ্যুতের চাহিদা মেটাবার জন্য রাজ্যকে বিদ্যুতের উপর আরও জোর দিতে হবে এবং সঠিকভাবেই সেটা দেওয়া হয়েছে। এই ব্যাপারে দেবপ্রসাদ সরকার মহাশয় বক্রেশ্বরের কথা বলে গেলেন। বক্রেশ্বর বাদ দিয়ে কোথায় হবে? বক্রেশ্বরের টাকা দেওয়া হবে ঠিকই কিন্তু পাশাপাশি কেন্দ্রের বঞ্চনার একটা বড় নজীর এই বক্রেশ্বর। কিন্তু ইদানীংকালে নূতন একটা যে নজির পশ্চিমবঙ্গে সৃষ্টি করা হল সেটা কিন্তু দেবপ্রসাদবাবু যথাযথ গুরুত্ব দিয়ে বললেন না। এমন

কোনও রাজ্য আছে—যেখানে মুখ্যমন্ত্রীর ডাকে হাজার হাজার ছেলে প্রকল্পকে বাস্তবায়িত করার জন্য রক্ত দিচ্ছে। অফিস আদালতে কলকারখানায় শ্রমিক কর্মচারীর তারা সিদ্ধান্ত নিচ্ছেন তাদের একদিনের বেতন এই প্রকল্পকে বাস্তবায়িত করার জন্য দান করবেন। কেন্দ্র যে চ্যালেঞ্জ পশ্চিমবাংলার সামনে রেখেছিল তার উত্তর পশ্চিমবাংলা যথাযথ দিয়েছে। এটা একটা বিরাট ব্যাপার, এটা দলমত নির্বিশেষে সকলের সমর্থন করা উচিত। দেবপ্রসাদবাবু কিন্তু সেই জায়গায় দাঁড়িয়ে সঠিকভাবে সমর্থন করতে পারেননি। অন্য যে কথাগুলি বলেছেন সেগুলি ঠিকই বলেছেন, বর্তমানে আমাদের যে বিদ্যুৎ ব্যবস্থা রয়েছে, তার উৎপাদন সঠিকভাবে হচ্ছে না। এই কথা আমরাও স্বীকার করব এবং নিশ্চিতভাবে এটা সরকারের দেখার প্রয়োজন আছে। এই বিদ্যুৎ প্রকল্পগুলি থেকে যে পরিমাণে বিদ্যুৎ উৎপাদন হয় তা যথাযথভাবে আসছে না, হঠাৎ হঠাৎ উৎপাদন বন্ধ হয়ে যাচ্ছে নানান রকম কারিগরি গোলযোগের দরুণ। তাই বলব সরকারের উচিত এর উপর যথেষ্ট দৃষ্টি দেওয়া; এবং কার্যকর ব্যবস্থাগ্রহণ করা। পরবর্তী কর্মসূচিতে উনি যেটা অগ্রাধিকার দিয়েছেন সেটা হচ্ছে কৃষি। কৃষি আমাদের রাজ্যে একটা ব্যাপক উন্নয়ন এনেছে ; এবং যার উপর নির্ভর করে কুটির শিল্প ও ক্ষুদ্র শিল্পের ব্যাপক উন্নতি হচ্ছে ও সম্প্রসারিত হচ্ছে। কৃষির যে উন্নয়ন এটা একটা নজিরবিহীন। উনি ভূমিসংস্কারের কথা বললেন—অঙ্কের হিসাব দিয়ে। ওনার যা কিছু বক্তব্য সবই অঙ্কের হিসাবের মধ্যে। উনি বললেন যে জমি বিলি বণ্টন হয়েছে, এটা এই সরকারের আমলে সংগৃহীত নয়, পূর্ববর্তী সরকারের আমলে সংগৃহীত। মোট ১ লক্ষ একর জমি এই সরকার সংগৃহীত করেছেন। আমি ঐ হিসাবের মধ্যে যাচ্ছি না। উনি '৬০ সালের কথাও বলেছেন, যুক্তফ্রন্টের আমলের কথাও বলেছেন। কিন্তু '৭০ দশকের প্রথম দিককার কথা উনি ভুলে গিয়েছেন যে জমি বিলি বন্দোবস্ত হয়েছিল তার কোনও জমি সঠিকভাবে ন্যায্য যে কৃষক, গরীব কৃষক তাদের হাতে ছিল না। এবং সামগ্রিকভাবে '৭৭ সালে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর নূতনভাবে ভূমিহীন গরীব কৃষকদের হাতে জমি তুলে দিয়েছে। এবং একটা হিসাব দেখানো হয়েছে যে আজকে পশ্চিমবঙ্গের কৃষিক্ষেত্রে যে চাষ ব্যবস্থা তার ৭০ ভাগই পরিচালনা করেন গরীব কৃষক। ক্ষুদ্র কৃষক, প্রান্তিক কৃষক এমনকি যারা রেকর্ডের বর্গাদার তাদের যদি একসঙ্গে জুড়ে নিই তাহলে দেখা যাবে এই চাষবাস ব্যবস্থা নিয়ন্ত্রণ করছে ৭০ ভাগ গরীব কৃষকরা। এটা একটা নজিরবিহীন ব্যাপার, ভারতবর্ষের কোনও রাজ্যে এই জিনিস নেই। সেখানে ২৩/২৪/২৫ ভাগ গরীব কৃষক চাষবাসের সঙ্গে যুক্ত। আমরা হরিয়ানার ব্যাপার জানি, পাঞ্জাবের ব্যাপার জানি, উত্তর প্রদেশের ব্যাপার জানি, সেখানে বৃহৎ বৃহৎ ফার্মিং-এ চাষবাস হয়। পশ্চিমবঙ্গে কৃষির ক্ষেত্রে চরিত্র অন্য রকম। সেই হিসাব উনি করলেন না, সেই দৃষ্টিভঙ্গী ওর নেই। এখানে চরিত্রগত একটা মৌলিক পরিবর্তন এসেছে বলে উৎপাদন বেড়েছে, কৃষির ক্ষেত্রে নিশ্চিতভাবে এর অবদান যথেষ্ট আছে। পাশাপাশি একথা ভুলে গেলে চলবে না খালি গরীব কৃষকের হাতে জমি তুলে দেওয়া বড় কথা নয়, যে হারে উৎপাদন বৃদ্ধির গতি তাতে যদি সঠিকভাবে প্রযুক্তিকে ব্যবহার করতে না পারতাম তাহলে এটা সম্ভব হত না। এটা অত্যন্ত দুরুহ কাজ। যেখানে ক্ষুদ্র কৃষক ১/১৷৷/২ বিঘা জমির মালিক সেখানে তাদের ঘরে ঘরে প্রযুক্তিকে পৌছে দেওয়া হয়েছে, এই সরকার সেটা সঠিকভাবে করতে পেরেছেন। লক্ষ লক্ষ মিনিকিট, উন্নত ধরনের বিজ, সার, কীটনাশক ওষুধপত্র লক্ষ লক্ষ কৃষকের ঘরে পৌছে দেওয়া হয়েছে এবং এগুলি দেওয়া সম্ভব হয়েছে বলেই উৎপাদনশিলতা

বেড়েছে। দেবপ্রসাদবাবু এর ধারে কাছ দিয়ে গেলেন না। তিনি খালি বললেন লেভি ধরা হচ্ছে না কেন? কংগ্রেস আমলে এত লেভি ধরা হয়েছিল, ফ্রন্ট আমলে এত লেভি ধরা হয়েছিল, খালি লেভি নিয়ে বহু প্রশ্ন করা হয়েছে। কিন্তু এটা উনি ভুলে গেছেন যে পশ্চিমবঙ্গে কৃষির যে উৎপাদিত ফসল তার ৭০ ভাগ আজকে গরীব এবং প্রান্তিক কৃষকরা করছে। সুতরাং সেখানে লেভির একটা বড় প্রশ্ন নেই। আজকে তিনি যে লেভি লেভি করে বলে গেলেন সেই লেভি আজকে বড় প্রশ্ন নয়, বড় প্রশ্ন হচ্ছে আমাদের যে রেশন ব্যবস্থা সেটাকে আমরা চালু রাখতে পেরেছি কিনা। বহুবার এই সভায় আলোচনা হয়েছে, খাদ্যমন্ত্রী স্বয়ং এই সভাতে হুঁশিয়ারি দিয়েছেন, কাগজে হুঁশিয়ারি দিয়েছেন যে যেভাবে কেন্দ্রীয় সরকার তার সরবরাহ কমিয়ে দিচ্ছে এবং একটা সময় তিনি হিসাবে দেখিয়েছেন যে অর্ধেক সরবরাহ নেই, তবুও কিন্তু পশ্চিমবঙ্গে রেশনিং ব্যবস্থা চালু আছে। যেখানে যেখানে রেশনিং ব্যবস্থা আছে সেখানে এই সরকার সেটা চালু রাখতে পেরেছেন।

লেভি নিয়ে তার এত মাথাব্যাথা কেন হল আমি বুঝতে পারলাম না। আমাদের কৃষিতে উৎপাদনশিলতা বেড়েছে এবং এটা শুধু চাল, ডালের ক্ষেত্রে নয়, তৈলবীজের ক্ষেত্রে একটা যুগান্তকারী অবস্থা সৃষ্টি হয়েছে। ১৯৮৭ সালে আমাদের উৎপাদন ছিল ২.৬৪ লক্ষ টন এবং ১৯৮৭/৮৮ সালে সেটা হয়েছে ৫.০৬ লক্ষ টন। অর্থাৎ বৃদ্ধির হার হল ৯১.৯০ শতাংশ। এতেই প্রমাণিত হয় একটা ধারাবাহিক প্রচেষ্টা সরকারের পক্ষ থেকে হচ্ছে। ভাল জাতের বিজ, সার যদি কৃষকদের কাছে পৌঁছে না দেওয়া যেত তাহলে উৎপাদন বৃদ্ধির হার এরকম কখনও হত না। কিন্তু এই সরকার সেটা করতে পেরেছেন। এই সরকার কাজ করেন, সফলতা এই সরকার আনতে পেরেছেন। এই বাজেট বক্তৃতাতেই অর্থমন্ত্রী বলেছেন ইন্সেনটিভের ব্যবস্থা কেন্দ্রীয় সরকারের তরফ থেকে করার কথা ছিল। কিন্তু কেন্দ্রীয় সরকার সেটা প্রত্যাহার করেছেন। তাহলে ওই বন্টনের প্রশ্ন কিন্তু আবার আসছে না। স্যার, আমাদের এখানে শিল্প হক, শিল্পের পুনরুজ্জীবন হোক এটা কেন্দ্রীয় সরকার চায় না। তাহলে তো মাশুল সমীকরণের প্রশ্ন আসছে। আজকে সবচেয়ে বড় প্রতিবন্ধক হচ্ছে মাশুল সমীকরণের নীতি এবং এই ব্যাপার নিয়ে দাবি, আন্দোলন পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে হচ্ছে। ১৯৭৫ সালে এই ব্যাপারে একটা কমিটি হয়েছিল এবং তার নাম হল মারাঠা কমিটি। ১৯৭৮ সালে পান্ডে কমিটি হল এবং ১৯৮০ সালে স্টাডি টিম বসল এবং সকলেরই ওই একই সুপারিশ যে, এই অসম ব্যবস্থা তুলে দেওয়া হোক। কেন্দ্রীয় সরকার ঘোষণা করলেন এই ব্যবস্থা ঠিক নয়, এটা তুলে দেবার কথা ভাবছি। এক্ষেত্রে ব্যবস্থাও রাজ্যকেই করতে হচ্ছে এবং অর্থমন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতায় বলেছেন "ঘাটতি বাজেট"। এটা নিয়ে অনেক সমালোচনা করে বলা হয়েছে অর্থমন্ত্রীর হিসেবে গড়মিল আছে। কিন্তু বাস্তব ঘটনা হচ্ছে গত ১ বছরে এই সরকারকে ওভার ড্রাফ্‌ট—এর জন্য যেতে হয়নি। এটা কিন্তু একটা দারুণ কথা। এই সরকারের সম্পদ সৃষ্টি করার ক্ষমতা খুবই সীমিত কাজেই কিছু কর ধার্য করতেই হচ্ছে। তবে এটা ঠিক কথা, খুব হিসেব নিকেশ করে এই কর ধার্য করা হয়েছে যাতে সাধারণ মানুষের জীবনযাত্রায় এর প্রতিফলন না আসে। তবে এটা ঠিক কথা, এর প্রতিফলন কিছু না কিছু ঘুরে ফিরে আসতেই চায়।

তবু সরকার চিন্তা ভাবনা করেছেন এবং এমন সমস্ত উৎসগুলির উপর কর বাড়ানো

হোক কিম্বা নতুনভাবে বাড়ানো হোক—তার মধ্যেই সীমাবদ্ধ রেখে সামান্য কিছু করের সম্পদ বৃদ্ধি করা হয়েছে। গত দু'বছর ঘাটতিহীন বাজেট পেশ করেছেন এবং এবারেও ঘাটতিহীন বাজেট পেশ করেছেন। আমাদের রাজ্যের অর্থনীতি যে একটা দৃঢ় বুনিয়াদের উপর দাঁড়িয়েছে এটা সেটাকেই প্রমাণ করে। আমার আরও অনেক কিছু বলার ছিল, কিন্তু বিরোধীহীন সভায় সেই একই কথা বার বার বলে কোনও লাভ নেই। তবে আমি এটুকু বলব যে, অর্থমন্ত্রীর এই বাজেট আমাদের আশান্বিত করেছে এবং এই সরকার আসার পর থেকে গ্রাম-গঞ্জ, শহরে উন্নয়নের কাজ শুরু হয়েছে। এই বাজেট মানুষকে আরও আশা যোগাবে এবং এই সরকার সমস্ত মানুষকে যুক্ত করে নিয়ে উন্নয়নের কাজ চালিয়ে যাচ্ছে। মানুষ এতে আরও বেশি বেশি করে অনুপ্রাণিত হবে, মানুষ এর সাথে যুক্ত হবে এবং উন্নয়নের কাজ আরও বেশি করে সম্প্রসারিত হবে। এই বাজেটে সেই গ্যারান্টি দেওয়া আছে। আমি আবার অর্থমন্ত্রীকে আন্তরিক ধন্যবাদ, সাধুবাদ জানিয়ে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-45 — 4-55 P.M.]

**শ্রী মতীশ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট আমাদের সামনে পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখব। আমরা যারা বামফ্রন্টের মধ্যে আছি তারা সকলেই জানি যে, আমাদের দেশের অর্থনৈতিক, সামাজিক ব্যবস্থায় ধনবাদী ব্যবস্থাকেই বাঁচিয়ে রাখার চেষ্টা চলেছে এবং আমাদের সংবিধান সেই জায়গায় তাদের প্রত্যক্ষভাবে পরোক্ষভাবে সহায়তা দিচ্ছে। অথচ আমরা যারা বাম ফ্রন্টের মধ্যে আছি, দেশের খেটে খাওয়া মানুষ, শ্রমিক, কৃষক, সাধারণ মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত, চাকুরিজীবী, নিম্ন স্তরের কর্মচারিদের স্বার্থ সুরক্ষিত করব, এটাই হচ্ছে আমাদের প্রতিশ্রুতি—শুধু সরকারি নয়, রাজনৈতিক দিক থেকে আমরা সেই প্রতিশ্রুতি সাধারণ মানুষের কাছে রেখেছি এবং সারা দেশে বিকল্প ব্যবস্থা প্রতিষ্ঠার জন্য এই সমাজ ব্যবস্থার বিরুদ্ধে আমরা আন্দোলন চালিয়ে যাচ্ছি কিন্তু আজ'ও আমরা আমাদের সেই আকাঙ্খিত পথে পৌঁছতে পারিনি। একটা ব্যবস্থার মধ্যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে কাজ করতে হচ্ছে। আমাদের গ্রাম বাংলায় একটি কথা চালু আছে—'ভাঙ্গার ঘরে ফকির নাচে' এখন এই ফকিরের সঠিক আটকল যদি না থাকে তাহলে সে নাচতে পারে না। তেমনি আমাদের দেশের অর্থনৈতিক ব্যবস্থাটাও হচ্ছে সেই রকম একেবারে দেউলিয়া ব্যবস্থা—সেই ব্যবস্থার মধ্যে থেকে আমাদের অর্থমন্ত্রী এই বাজেট পেশ করেছেন। অর্থনৈতিক দিক থেকে আমাদের দৃষ্টিভঙ্গী হচ্ছে—এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে আমাদের হাতে যেটুকু ক্ষমতা আছে সেইটুকুকে আমরা সাধারণ মানুষের পক্ষে ব্যবহার করি। আর কেন্দ্রের বাজেটের দিকে তাকিয়ে দেখলে দেখা যায় যে, তারা কেবল বড়লোকী ব্যবস্থাকে বাঁচিয়ে রাখার জন্য প্রতি বছরই চেষ্টা করে যাচ্ছে এবং তারফল স্বরূপ আমাদের দেশের লক্ষ লক্ষ কর্মক্ষম মানুষ বেকার হয়ে যাচ্ছে, নতুন করে বেকার সৃষ্টি হচ্ছে, দেশের চালু কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে, নতুন কর্ম সংস্থানের পথ ছোট হয়ে আসছে।

সেই দিকে লক্ষ্য রেখে তারা কেন্দ্রীয় বাজেট পেশ করেন। বড় লোকদের স্বার্থ যাতে কুক্ষিগত করা যায়, বড়লোকদের স্বার্থ যাতে সংরক্ষিত থাকে তারজন্যই তারা ব্যবস্থা করেন। রাজ্যস্তরে এই সংবিধানের মধ্যে আমাদের কোনও ক্ষমতা নেই। অর্থনৈতিক দিক থেকে তো

রাজ্যের ক্ষমতা খুবই সীমিত। আমি সেই কারণে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করছি। একটা ভাঙ্গা ঘরের মধ্যে থেকে, যেখানে দেবার কিছু ক্ষমতা নেই এবং শুধু ট্যাক্স বসিয়ে গরীব মানুষদের প্রতি বঞ্চনা সৃষ্টি করা ছাড়া উপায় নেই সেই অবস্থার মধ্যে থেকেও তিনি পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থ সংরক্ষিত করার জন্য একটি বাজেট পেশ করেছেন কাজেই সেটা নিশ্চয় সমর্থনযোগ্য, আমি তা সমর্থন করছি। আমি জানি না মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণের সময় বলবেন কিনা—রাজ্য সরকারের আর্থিক ক্ষমতা বাড়াবার কতকগুলি উৎস আছে। যেমন রাজ্যস্তরে ন্যাশানাল সেভিং সার্টিফিকেটে যদি বেশি পরিমাণে টাকা জমা হয় তাহলে রাজ্যসরকার তার থেকে একটা অংশ ব্যবহার করতে পারেন। কিন্তু আমরা দেখছি, ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকার 'ইন্দিরা বিকাশপত্র', 'কিষাণ পত্র' ইত্যাদি চালু করেছেন। স্যার, আপনি জানেন, ভারতবর্ষের বড় বড় অর্থনীতিবিদরা বলেছেন, আমাদের দেশে মোট টাকার যা পরিমাণ কালো টাকার পরিমাণ তার চেয়ে বেশি। সেই কলো টাকা যাদের জন্য তৈরি হল সেই কালোবাজারিদের সহায়তা করার জন্যই 'ইন্দিরা বিকাশপত্র' ; কিষান পত্র' ইত্যাদি চালু হয়েছে। আমাদের রাজ্য সরকার সেই জায়গা থেকে কোনও অংশ পাবেন কিনা আমি জানি না। আমি অন্তত কাগজপত্রে অর্থ দপ্তরের যে সমস্ত বিজ্ঞপ্তি বেরিয়েছে তাতে আমি তা দেখি নি। যদি না হয় তাহলে আমাদের রাজ্য সরকারের তরফ থেকে তার প্রতিবাদ হওয়া উচিত এবং সেই টাকা আমাদের দাবি করা উচিত। সেখানে আমাদের দাবি থাক যে পশ্চিমবাংলায় ঐ 'ইন্দিরা বিকাশপত্রে' ও 'কিষাণ পত্রে' যে টাকা সঞ্চয় হবে রাজ্য সরকারকে তার একটা অংশ দিতে হবে। দ্বিতীয় যে প্রসঙ্গে আমি আসতে চাই সেটা হচ্ছে, আপনি জানেন, স্যার, আমাদের পশ্চিমবাংলায় জনসংখ্যা হচ্ছে ৬ কোটির উপরে। শহরে একটা সীমিত জনসংখ্যা আছে কিন্তু অধিকাংশের বাস হচ্ছে গ্রামাঞ্চলে। সাধারণ অর্থনীতির কথা যেটা বুঝি সেটা হচ্ছে কৃষক যদি তার উৎপাদিত ফসলের উপযুক্ত দাম না পায় তাহলে সে তার আর্থিক ক্ষমতা বাড়াতে পারে না। এরফলে কৃষকের আর্থিক দুর্গতি শুধু বাড়বে না তার প্রতিফলন আমরা শিল্প ক্ষেত্রেও দেখতে পাব। পশ্চিমবাংলার ক্ষুদ্র, মাঝারি, বৃহৎ শিল্পগুলিতে যে সমস্ত শিল্প দ্রব্য তৈরি হয় সেখানে সাধারণ দরিদ্র মানুষ বা কৃষকের যদি ক্রয় ক্ষমতা না থাকে তাহলে তারা সেগুলি কিনতে পারেন না ফলে স্বভাবতই কারখানাগুলির উৎপাদিত দ্রব্য গুদামজাত হয়ে পড়ে থাকে এবং প্রতিযোগিতার ক্ষেত্রে এগিয়ে চলতে পারেন না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে আমি বলব, এ দিকটার প্রতি নজর দিন। আজকে কৃষকরা পশ্চিমবাংলায় মূলত যে সব কৃষিপণ্য তৈরি করে সেগুলির মধ্যে অর্থকরী ফসল যেগুলি আছে তারমধ্যে পাট অন্যতম। সেই পাট সম্বন্ধে কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন—কাঁচা পাটের মূল্য নিয়ন্ত্রণের ক্ষেত্রে, তার দাম নির্ধারণের ক্ষেত্রে—সে ব্যবস্থার পরিবর্তন আমাদের করতেই হবে। অতীতে এ নিয়ে কিছু আন্দোলন আমরা করেছি কিন্তু তাতে সুফল পাইনি। পশ্চিমবাংলার মধ্যে মূলত মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর ২৪ পরগনা এবং হুগলি জেলাতে পাট উৎপাদন হয়। বাংলাদেশ ভাগ হবার আগে এখানকার পশ্চিমবঙ্গে পাট চাষ বিশেষ একটা হত না। কিন্তু স্বাধীনতার পর পশ্চিমবাংলার কৃষকরা এবং পূর্ববাংলা থেকে আগত কৃষকরা পশ্চিমবাংলায় তাদের মেহনত দিয়ে পাট চাষ করছেন পশ্চিমবাংলার পাটের মিলগুলিকে বাঁচানোর জন্য এবং মিলগুলির চাহিদা মেটানোর জন্য সেখানে কৃষকরা কিন্তু পাটের ন্যায্য দাম পাচ্ছেন না এবং এমন কি যে টাকা ব্যয় হয় তাও তারা ফেরত পাচ্ছেন না।

[4-55 — 5-05 P.M.]

তেমনি আমরা দেখছি হুগলি জেলা, বর্ধমান জেলায় আলুর ফলন গত ১০ বছর ধরে যেভাবে কৃষকরা বাড়িয়েছে সেটা আজকে পশ্চিমবঙ্গের গৌরবের বিষয়। অতীতে আমরা শুনেছি যে উত্তর প্রদেশ থেকে নৈনিতাল আলু এবং অন্যান্য আলু আমাদের এখানে আসতো। হুগলি জেলা, বর্ধমান জেলার লাগোয়া যে সমস্ত জেলা আছে সেখানে যে আলু হয় সেটা দিয়ে আমাদের প্রয়োজন মেটানো যায়। তাছাড়া সুন্দরবন অঞ্চলে প্রচুর সুগার বীট উৎপন্ন হয়। আমাদের পশ্চিমবঙ্গের সুন্দরবনের কৃষকেরা সুগার বীট উৎপাদনে সফলতা অর্জন করেছে। কিন্তু তারজন্য বাজার চাই এবং অর্থনৈতিক দিক থেকে যান্ত্রিক উপায়ে সেই সুগার বীটকে নূতন স্তরে রূপান্তরিত করা দরকার। সুগার বীটে শুধু চিনি হয়না, আরও অন্যান্য জিনিসও হয়। আজকে এই প্রকল্প গ্রহণ করতে হবে এবং কৃষি বিজ্ঞানের যে সুযোগ আছে তাকে কাজে লাগাতে হবে। মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলব যে সুন্দরবনে আমরা যাতায়াত করি। সুন্দরবন এমন একটা এলাকা যেখানে গোটা পশ্চিমবঙ্গের অর্ধেকের বেশি মানুষকে তারা খাওয়াতে পারে। কিন্তু দুভার্গ্যের বিষয় আমাদের কেন্দ্রীয় সরকারের যে কৃষি নীতি, যে সেচ ব্যবস্থা তার জন্য সুন্দরবনে যে জমি আছে, সেই জমির যে উর্বরতা আছে, এক ফসলি জমিকে যদি ৩ ফসলিতে রূপান্তরিত করা যায় তাহলে শুধু কৃষকের আয় বাড়বে না, সুন্দরবনের হাজার হাজার কৃষক, মজুর যারা ৩/৪ মাসের বেশি চাষ পায় না, যারা কৃষি মজুরি পায় না তারা নিজের এলাকায় থেকে ৮/৯ মাস কাজ করার সুযোগ পাবে। কিন্তু সেটা সম্ভব হচ্ছে না। কাজেই এই ব্যাপারে অর্থনৈতিক দিক থেকে মানুষকে সাহায্য। করার যে পরিকল্পনা তাতে রাজ্য সরকারের প্রভূত পরিমাণে আর্থিক সাহায্য না হলে এই কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন করা সম্ভব হবে না। সে জন্য আমার অনুরোধ যে সুন্দরবনের এই জমিকে এক ফসলি থেকে ৩ ফসলিতে রূপান্তরিত করতে গেলে মিষ্টি জলের খাল করতে হবে। সেখানে যে নোনা জল আছে সেই নোনা জলে ফসল হয় না। এটা করতে গেলে মিষ্টি জলের প্রয়োজন আছে। কাজেই সেই প্রয়োজনের কথা স্মরণ রেখে সুন্দরবনের সেচ ব্যবস্থার উন্নয়ন করতে হবে। তাছাড়া বীরভূম, বাঁকুড়া আরও বিভিন্ন জেলা আছে, মুর্শিদাবাদ জেলার রাঢ় অঞ্চলে যে কৃষি ব্যবস্থার প্রয়োজন, যে সেচ ব্যবস্থার প্রয়োজন সেই প্রয়োজনের দিকে লক্ষ্য রেখে আমাদের এগিয়ে যেতে হবে। আমি তুলনামূলকভাবে একটা রাজ্যের উদাহরণ দিচ্ছি সেটা হচ্ছে দক্ষিণ ভারতের অন্ধ্রপ্রদেশ। অন্ধ্রপ্রদেশকে বলা হয় 'গ্রেনারি অব সাউথ ইন্ডিয়া'। আমরা জানি যে একই সময়ে ভাকলা-নাঙ্গাল, পান্ডারা, নাগার্জুন সাগর এবং তিস্তা ব্যারেজ প্রকল্পের কাজ শুরু হয়। ভাকরা-নাঙ্গাল সৃষ্টি হয়ে গেল কিন্তু তিস্তা ব্যারেজের কাজ আজও সম্পূর্ণভাবে রূপায়িত হতে পারেনি। কেন্দ্রীয় সরকারের প্রতিশ্রুতি ছিল, সেই প্রতিশ্রুতিতে ৫০০ কোটি টাকা বরাদ্দ ছিল। তারা দুটি রাজ্যের ক্ষেত্রে দিলেন কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তাদের যে দায়িত্ব ছিল সেটা তারা পালন করলেন না। অতীতে যে কংগ্রেস সরকার ছিল তারাও রাজ্যের স্বার্থে, জনগণের স্বার্থে তিস্তা প্রকল্পের কাজ সম্পূর্ণ করতে গেলে যে আর্থিক সাহায্য দরকার সেটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আদায় করতে পারলেন না। বামফ্রন্ট সরকার আসার পরে তারা নিজেদের কোষাগার থেকে সেটা করার চেষ্টা করছেন। আমি সেই কারণে বলছি যে কেন্দ্রীয় সরকারের বঞ্চনার যে রাজত্ব চলছে, পশ্চিমবঙ্গের মানুষকে সে

কথা বোঝাতে হবে, এই আর্থিক দুর্গতির কথা জনগণকে বোঝাতে হবে। কারণ ১২ বছর এই সরকার আছে, মানুষের প্রতিশ্রুতি আমাদের কাছে আছে। আমাদের উপর যে আস্থা আছে, সেই আস্তা যাতে অন্য দিকে বয়ে না যায়, আমাদের সেই কর্মসূচির মধ্যে দিয়ে, এই কাজগুলোর কিছুটা প্রতিফলন ঘটাতে হবে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, অন্ধ্রের ক্ষেত্রে আমরা দেখেছি সেচ দপ্তরের বরাদ্দ সেই রাজ্যে ৩০০ থেকে ৩৭০ কোটি টাকা পর্যন্ত হয়। আমি তাই মনে করি আজকে পশ্চিমবাংলার সেচ দপ্তরের, কৃষি দপ্তরের ক্ষেত্রে আজকে যদি আমরা বরাদ্দ বাড়াতে পারি, বিভিন্ন দপ্তরের ক্ষেত্রে যদি সেই প্রাধান্য দিয়ে কাজগুলো আমরা তরান্বিত করতে পারি, পশ্চিমবাংলার গ্রামে এবং শহরে অর্থনীতির যে বিপর্যয় চলছে, সেটা আমরা কিছুটা বন্ধ করতে পারব। নুতন করে এগিয়ে যেতে পারব। কারণ আজকে আমরা দেখেছি যদি কুটির শিল্প গ্রামে নূতনভাবে গড়ে তুলতে চাই তাহলে তার জন্য সবচেয়ে বেশি প্রয়োজন বিদ্যুতের সাহায্য। কিন্তু সেই বিদ্যুৎ আসবে কোথা থেকে, বিদ্যুতের ব্যাপারে রাজ্য সরকার একটু নুতন দৃষ্টিভঙ্গী ঘোষণা করেছেন, কিন্তু আমি তার ক্ষেত্রে অর্থমন্ত্রীকে বলব, সাঁওতালডিকে যদি নতুনভাবে গড়ে না তুলতে পারি, যেটা খবরের কাগজে বেরিয়েছে, সাঁওতালডিকে সম্পূর্ণভাবে গড়ে তুলতে গেলে অন্তত ৮০ কোটি টাকার দরকার, সেই ৮০ কোটি টাকা যদি আমরা সময় সীমার মধ্যে বরাদ্দ করে সাঁওতালডিকে গড়ে তুলতে পারি, সেদিকে নজর রাখতে হবে। আমাদের হাতে তৈরি কোলাঘাট আজকে সেটা যাতে অচল হয়ে না যায় তার জন্য যে প্রয়োজনীয় যন্ত্রপাতি, তারজন্য কারিগরি যে সমস্ত সুযোগ সুবিধা আছে তাকে যাতে আমরা বাস্তবায়িত করতে পারি, তার জন্য আমাদের সেই প্রচেষ্টা চালাতে হবে। সেই জন্য আমি এই কথা বলব, বন্ধ কারখানার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি, কেন্দ্রীয় সরকারের যে শ্রমনীতি, সেই নীতি আজকে সেই চালু কারখানাগুলোকে বন্ধ করে দিচ্ছে এবং সেই জায়গায় রাজ্য সরকারের হাতে সেই আর্থিক ক্ষমতা নেই, এটা আমরা জানি, কিন্তু বন্ধ করার বিরুদ্ধে সামগ্রিকভাবে শ্রমিক শ্রেণীর সংগঠিত আন্দোলন আজকে পশ্চিমবাংলায় গড়ে তোলা যায়। সেই জায়গায় আমাদের নুতন পথে এগতে হবে, হাত জোড় করে হবে না, শুধু অর্থনীতির ব্যাপারে কিছু কনসেশন চেয়ে হবে না, আমাদের নুতন দায়িত্ব নিয়ে আমাদের শ্রমিক স্বার্থ বিরোধী কেন্দ্রীয় সরকারের যে মনোভাব সেই ক্ষেত্রে আমাদের সেই ব্যবস্থা গ্রহণ করতে হবে। কেননা, আমি মনে করি, আমাদের বামফ্রন্ট সরকার হচ্ছে আমাদের সংগ্রামের হাতিয়ার, সেই সংগ্রামের হাতিয়ার করে জনগণ যাতে এগিয়ে যেতে পারে, সরকারের কাছ থেকে যাতে সেই সাহায্য পায়, তারজন্য আমাদের চেষ্টা করতে হবে। আজকে পশ্চিমবাংলায় আমাদের সবচেয়ে একটা জায়গায় ত্রুটি থেকে যাচ্ছে, যেটা আমি মনে করি, আমার একটা অভিজ্ঞতা হয়েছে, রাজ্য স্তরে যে সমস্ত উন্নয়নমূলক পরিকল্পনা আমরা ইতিমধ্যে গ্রহণ করেছি, বর্তমানে গ্রহণ করতে যাচ্ছি, এইগুলোকে যদি সময় সীমার মধ্যে কার্যকর করতে হয় তাহলে আমাদের দরকার, আমাদের একটা নুতন দপ্তরের সৃষ্টি করা। এই বিধানসভায় অতীতে যে অ্যাসিয়োরেন্স কমিটির যে প্রস্তাব ছিল, মুখ্যমন্ত্রীর অধীনে একটা দপ্তর সৃষ্টি করা হোক, যে দপ্তরের কাজ হবে কোঅর্ডিনেশন অ্যান্ড ইমপ্লিমেন্টেশন। আমরা দেখেছি উন্নয়নমূলক কাজে বহু জটিলতা দেখা দেয় এবং সেই জটিলতাকে দূর করতে হবে। সেখানে আইন বিভাগের সহায়তা দরকার, সেখানে পূর্ত দপ্তরের সহায়তা দরকার, সেখানে বিদ্যুৎ দপ্তরের সহায়তা দরকার, সেই দপ্তরের সহায়তাগুলো আমরা সময় মতো পাচ্ছি না,

এটা বাস্তব অভিজ্ঞতা। সেই কারণে আজকে এই দপ্তরের সৃষ্টি করে আমাদের যে উন্নয়নমূলক কাজের যে পরিকল্পনা রাজ্য স্তরে নিয়েছি, সেই কাজগুলোকে এগিয়ে নিয়ে যাবার জন্য এই দপ্তর এর সৃষ্টি করা উচিৎ। আমার আর একটা বক্তব্য হচ্ছে যে প্রশাসনিক স্তরেও আমলাতন্ত্র পশ্চিমবাংলায় যে সময়ে যে কাজগুলো করা দরকার, আমলাদের ক্ষেত্রে আমরা দেখছি সব সময় তারা সেই দায়িত্ব পালন করেন না। আমি জানি দিল্লিতে বন্ধ কারখানার ক্ষেত্রে মুখ্যমন্ত্রীর হাতে সেই দপ্তর আছে, ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন দপ্তর। গতকাল আমরা কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রীর কাছ থেকে চিঠি পেয়েছি, তারা সেখানে বলেছেন রাজ্য সরকারের মতামত না পাওয়া পর্যন্ত আমরা আমাদের চূড়ান্ত সিদ্ধান্ত নিতে পারব না।

[5-05 — 5-15 P.M.]

রাজ্য সরকারের একজন আমলার হাতে সেই দায়িত্ব আছে এবং কথা ছিল তিনি তদন্ত করে, সেই কাজগুলি করে দিল্লিকে জানিয়ে দেবেন। কিন্তু দু মাসের মধ্যেও সেই অফিসার দিল্লিকে জানাতে পারলেন না! এটাই আমাদের প্রশাসনিক ত্রুটি। আগামী দিনে এই ত্রুটিগুলি দূর করার জন্য প্রচেষ্টা চালাতে হবে। শিক্ষা ক্ষেত্রে আমাদের শিক্ষামন্ত্রীর উদ্যোগ আছে, চেষ্টা আছে, কিন্তু অনেক ক্ষেত্রেই প্রশাসনিক বাধা তার কাজের পথে বাধা হয়ে দাঁড়াচ্ছে। উত্তর-বঙ্গে তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের ছাত্রছাত্রীদের শিক্ষা বিস্তারের জন্য অবিলম্বে একটা কলেজ করা দরকার। সেই কাজ ত্বরান্বিত করার জন্য আমি অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তা না হলে আদিবাসী ছাত্ররা ওখান থেকে রাঁচি গিয়ে শিক্ষা গ্রহণের নামে প্রাদেশিকতার বিজ, সাম্প্রদায়িকতার বিজ বহণ করে নিয়ে এসে পশ্চিমবাংলার সাধারণ মানুষ জনের মধ্যে ক্ষতের সৃষ্টি করবে। অতএব এই সমস্যার দিকে লক্ষ্য রেখে উত্তরবঙ্গে তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের ছাত্রছাত্রীদের জন্য অবিলম্বে একটা কলেজ স্থাপন করার জন্য আমি রাজ্য সরকারের অর্থ এবং শিক্ষা দপ্তরকে অনুরোধ করছি।

(এই সময়ে লাল আলো জ্বলে ওঠে)

আমার সময় শেষ হয়ে যাওয়ার জন্য মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এই সভায় পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। ঘাটতি শূণ্য বাজেট পেশ করার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। তিনি আমাদের সরকারের দৃষ্টিভঙ্গী অনুযায়ী দেশের শোষিত শ্রেণী, মজুর, কৃষক মধ্যবিত্তদের পক্ষের এবং উচ্চবিত্ত-শ্রেণীর বিরোধী বাজেট আমাদের সামনে পেশ করেছেন। আমি অবাক হয়ে গেলাম যে, আমাদের বিরোধী দলের নেতা দিল্লি থেকে পশ্চিমবাংলার বাজেটকে এক কথায় গরীব মারার বাজেট বলেছেন। এখানে আমি আজকে আরও অবাক হয়ে গেলাম যে, আমাদের আর একজন বিরোধী দলের মাননীয় সদস্য যা বললেন তা সাত্তার সাহেবের বক্তব্যের সঙ্গে মিলে গেল। অবশ্য তাদের সাথে আমরা দ্বিমত পোষণ করি। আসল কথা হচ্ছে আমাদের মাননীয় অর্থমন্ত্রী আমাদের সামনে ঘাটতি শূণ্য বাজেট বাধ্য হয়েই পেশ করেছেন। ডেফিসিট্ বাজেট যদি তিনি পেশ করতেন তাহলেও আমরা তাকে ওয়েলকাম করতে পারতাম, যদি সেই বাজেটের টাকা আমাদের সমস্ত রিসোর্সকে

আরও বেশি করে মোবিলাইজ্ করে, আরও উৎপাদন বাড়িয়ে জনগণের মঙ্গল করবার মত আমাদের কোনও উপায় থাকত। কিন্তু আমরা জানি কেন্দ্রীয় সরকার যে বৈষম্যমূলক আচরণ পশ্চিমবাংলার প্রতি করছেন তাতে সেটা সম্ভব নয়। অর্থাৎ এখানে সেন্টার এবং স্টেট রিলেশনের প্রশ্নটি এসে যাচ্ছে। আমাদের সঙ্গে কেন্দ্রের সম্পর্ক মোটেই ভাল নয়। কংগ্রেস শাসিত যে রাজ্যগুলি ভারতবর্ষে আছে তাদের প্রতি কেন্দ্রীয় সরকার যে দাক্ষিণ্য দেখান, তার সামান্যতমও পশ্চিমবাংলার প্রতি দেখান না। কাজেই সেদিকটাকে সতর্কতার সঙ্গে লক্ষ্য রেখেই মাননীয় অর্থমন্ত্রীকে ডেফিসিট্ শূন্য বাজেট পেশ করতে হয়েছে। আমাদের গরীব মানুষরা যে সমস্ত নিত্য প্রয়োজনীয় ভোগ্যপণ্য ব্যবহার করেন সে সমস্তর ওপর তিনি কোনওরকম ট্যাক্স বাড়ান নি। সাথে সাথে যে সমস্ত ভোগ্য পণ্য কেবলমাত্র উচ্চবিত্তরা ব্যবহার করেন সে সমস্তর ওপর ট্যাক্স বাড়িয়েছেন। সেইজন্য অমি তার বাজেট প্রস্তাবকে সমর্থন করছি। এখানে বলে রাখা ভাল যে, আমাদের বাজেট মূলত কৃষি-ভিত্তিক বাজেট। কারণ আমাদের হেভি ইন্ডাস্ট্রি গড়ার মতো ক্ষমতা নেই। রাজ্য সরকারের সে ক্ষমতা নেই। কাজেই ছোট ছোট শিল্প যাতে রাজ্যে প্রসার লাভ করে সে দিকে লক্ষ্য রাখা হয়েছে। সেই ব্যবস্থা আমাদের বাজেটের মধ্যে করা হয়েছে। ১৫ লক্ষ টাকা থেকে ৩০ লক্ষ টাকা সাহায্য দিয়ে যেসব শিল্প হতে পারে সেই সমস্ত শিল্পের প্রসার যাতে ঘটে তারজন্য ব্যবস্থা এই বাজেটে রাখা হয়েছে। কর্মসংস্থানের ব্যবস্থা যাতে হয় তারজন্য ব্যবস্থা এই বাজেটে আছে। বিদ্যুতের জন্য যে টাকা ধার্য্য করেছেন তা তিনি সঠিকভাবেই করেছেন। বিদ্যুৎ বলে একটা আলাদা বিদ্যুৎ বাজেট হয় না। ভবিষ্যতের জন্য বিদ্যুতের অবস্থার কথা বিবেচনা করে ধরা হয়েছে বিদ্যুতের জন্য সব দেশেই বেশি করে ধরা হয়। সেইজন্য তিনি ঠিক কাজই করেছেন এবং নীতি যুক্ত কাজ করেছেন। বক্রেশ্বরের জন্য যে টাকা ধার্য্য করেছেন তা বাধ্য হয়েই করেছেন। বক্রেশ্বরের জন্য যদি কেন্দ্রের সাহায্য পাওয়া যেত, খালি যদি অনুমতি পাওয়া যেত আমরা বিদেশি ঋণ পাব, পশ্চিমবাংলার জন্য সমস্ত বিদ্যুৎ আমরা ব্যবহার করব তাহলেও হত, কিন্তু পশ্চিমবাংলার মানুষের বিরুদ্ধে কেন্দ্রীয় সরকার নীতি বিরুদ্ধ কাজ করেছেন, সেই অনুমতি দেয়নি। সুতরাং এই বাজেট পশ্চিমবাংলার মানুষের বাজেট বলে বলা যায়। এই বাজেট কেন্দ্রীয় সরকারের আক্রমণের হাত থেকে মানুষকে রক্ষা করার বাজেট। এখানে কৃষি ব্যাপারে যে ভূমি সংস্কার হয়েছে সেটা যেমন রাজনৈতিকভাবে হয়েছে তেমনি অর্থনৈতিক দিক দিয়েও একটা প্রচণ্ড অগ্রগতি হয়েছে। সেটা কি? সেটা হচ্ছে পরিকল্পনার বিকেন্দ্রীকরণ করা হয়েছে। একদিকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ আর অন্যদিকে অর্থনীতির বিকেন্দ্রীকরণ করা হয়েছে যেটা অন্য কোনও কংগ্রেসি রাজ্যে নেই। সেখানে ম্যাজিস্ট্রেটকে মাথায় করে তার নেতৃত্বে এই সমস্ত পরিকল্পনার কাজ হচ্ছে, পঞ্চায়েতের কাজ হচ্ছে, গ্রামের উন্নয়নের কাজ হচ্ছে। এখানে আমরা গ্রামে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করছি এবং শহরে মিউনিসিপ্যালিটির মাধ্যমে উন্নয়নের কাজ করছি, প্ল্যান তলা থেকে উপরে আসছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সমস্ত জেলায় গেছেন, সেখানে জেলা-পরিষদের মিটিং হয়েছে, সেখানে সমস্ত নির্বাচিত গ্রামের মানুষেরা এসেছিলেন, তাদের সঙ্গে পরিকল্পনা নিয়ে আলোচনা করেছেন, কিভাবে রূপায়ণ করতে হবে সেই সম্পর্কে উপদেশ দিয়েছেন এবং তারই ভিত্তিতে এই বাজেট এসেছে। আগে কি ছিল? আগে ছিল বিধানসভায় নির্বাচিত প্রতিনিধিরা আলোচনা করতেন, তারপর রাইটার্স বিল্ডিংসে চলে যেত। সাধারণ মানুষেরা বাজেট মানেই বুঝতেন না।

কিন্তু আজকে আর সেটা হচ্ছে না। গ্রামের সাধারণ মানুষ বাজেট বলে কি জিনিস তা বুঝতে পারছেন। তাদের জন্য যে একটা বাজেট এই নতুন অনুভূতি তাদের মধ্যে জেগেছে। এক্ষেত্রে আমি বলব, আমাদের পঞ্চায়েতে যে সমস্ত রাজনৈতিক সিদ্ধান্ত আমরা গ্রহণ করছি, সেখানে পরিকল্পনার ক্ষেত্রে সেই সিদ্ধান্ত কার্যকর করতে হবে। কিন্তু সেখানে এখন পর্যন্ত আমাদের দুর্বলতা আছে, সেই দুর্বলতাকে আমাদের কাটাতে হবে। যেমন ধরুন, পঞ্চায়েতের আইন এই বিধানসভা থেকে পাশ করা হয়েছে। এখন পঞ্চায়েতের যা কিছু হবে একটা নিয়মিত সময় অন্তর ঢ্যাঁড়া পিটিয়ে ঘোষনা করতে হবে গ্রামের সাধারণ মানুষের কাছে, সমস্ত পরিকল্পনার জন্য যা প্রাপ্তি যা বণ্টন তা সব ঘোষনা করে সাধারণ মানুষের মত নিয়ে তবে কাজ করতে হবে। আমি এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী মহাশয়ের সঙ্গে কথা বলছিলাম যে এই জিনিসটা হয়নি। উনি বললেন হ্যাঁ, কোনও কোনও জায়গায় হচ্ছে না, এটা করতে হবে, এটা গুরুত্বপূর্ণ জিনিস। কারণ জেনে রাখতে হবে কেন্দ্র আপনাদের সঙ্গে বন্ধুভাবে ব্যবহার করছে না।

[5-15 — 5-25 P.M.]

কাজেই এখন আমাদের দেশের সাধারণ মানুষের একমাত্র অবলম্বন এই বামফ্রন্ট সরকার। তাদের নির্বাচিত প্রতিনিধিরা তাদের লোক এবং তাদের জন্যই তাঁরা কাজ করছেন। তাদের জন্যই এইসব আইন পাশ হচ্ছে। এটাই কথা যে, বামফ্রন্ট আসার পরে এমন কোনও বিধান এই বিধানসভায় পাশ হয়নি যা গরীবের বিরুদ্ধে গেছে। এটা আমাদের বুঝতে হবে সবই গরীবের পক্ষে। এ ছাড়া মধ্যবিত্ত বেকারের সংখ্যা দিন দিন বাড়ছে সে কথা চিন্তা করে এবং রুগ্ন শিল্পগুলি যাতে চালু হতে পারে তার জন্যও একটা অর্থ সংস্থান যে এতে রাখা হয়েছে তার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। এ ছাড়াও এই বাজেটে শিক্ষার বিষয়ে আরও অগ্রগতির জন্য অর্থের সংস্থা রাখা হয়েছে। কিন্তু এমন অনেক ঘটনা ঘটছে যেগুলির জন্য আমাদের একটু চিন্তা করার দরকার আছে। যেমন, আমাদের যে সব স্কুলগুলি আছে এর জন্য অর্থের সংস্থান রাখা হলেও কতগুলি প্রাথমিক স্কুল ঠিক নিয়মিত চলে না। কোথাও কোথাও প্রাথমিক স্কুলের শিক্ষকরা নিয়মিত কাজ করেন না। আমি একটা ছোট্ট উদাহরণ দিচ্ছি, আমি একটা গ্রামে গেলে আমাকে প্রশ্ন করা হয়েছিল যে বর্গাচাষী মানে কি? বর্গাচাষীর মানে বুঝিয়ে দেওয়ার পর আমাকে 'বর্গা শিক্ষকের' মানে জিজ্ঞাসা করা হয়, আমি তো আকাশ থেকে পড়লাম সেই কথা শুনে, তখন তারাই আমাকে বুঝিয়ে দিল যে, প্রাথমিক স্কুলের অনেক শিক্ষক নিয়মিত স্কুলে যান না, তারা মাসে মাসে ১৫০/২০০ টাকা দিয়ে একজন বেকারকে সেই কাজে নিযুক্ত করেন। তাকেই ওরা বলে 'বর্গা শিক্ষক'। কাজেই গ্রামের এই পরিস্থিতি দূর করার দরকার হয়ে পড়েছে এবং আমাদের সমবেত চেষ্টার দ্বারা এগুলি দূর করতে হবে এবং এ সম্বন্ধে বামফ্রন্টকে নজর রাখতে হবে। মোট কথা হচ্ছে এই বাজেট গরীব মানুষের পক্ষে এবং গরীব মানুষদের বাঁচানোর জন্য এবং ধনীদের বিপক্ষে, কাজেই এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-15 — 5-25 P.M.]

**শ্রীমতী মিনতি ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে গত ১৩ই মার্চ ১৯৮৯, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ৫২৮৫ কোটি টাকার যে ঘাটতি শূণ্য ভারসাম্যমূলক বাজেট

এই সভায় পেশ করেছেন সেই বাজেটকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। এ বাজেটকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এই কারণে যে স্বাধীনতার পর থেকে ৬১ বার সংবিধান সংশোধনের মধ্যে দিয়ে ভারত সরকারের যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থাকে পদদলিত করে কেন্দ্রীয় সরকার যেভাবে অঙ্গ রাজ্যগুলির ক্ষমতাকে কুক্ষিগত করে নিজের সমস্ত ক্ষমতাকে কেন্দ্রীভূত করেছেন, এবং শিল্প ও কৃষিতে তাদের যে নীতি, সেই নীতিতে তারা সঠিকভাবে সাধারণ মানুষের স্বার্থে আজ পর্যন্ত কোনও কাজ করেন নি। কেন্দ্রীয় সরকারের সীমাহীন বঞ্চনার জন্য আজকে ভারতবর্ষের লিখিত বেকারের সংখ্যা ৭ কোটি দাঁড়িয়েছে, তাদের নীতি রূপায়ণের জন্য আজকে ভারতবর্ষে ছোট, বড়, মাঝারি বিকল কলকাখানার সংখ্যা দাঁড়িয়েছে এক লক্ষ ৭৩ হাজার। সেই রকম একটা পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে একটা অঙ্গ রাজ্যে আমাদের অর্থমন্ত্রী মহাশয় নিজের পায়ে ভর দিয়ে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেটকে আমি সীমাহীন সমর্থন জানাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই বাজেটে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়—আমাদের পশ্চিমবঙ্গের পরিস্থিতি বিগত দিনের বাজেটের মধ্যে দিয়ে যে নীতিকে রূপায়িত করবার চেষ্টা করেছেন যে শ্রেণীর দৃষ্টিভঙ্গী দিয়ে তিনি আমাদের বিগত দিনের রাজ্য সরকারকে পরিচালনা করবার জন্য বাজেট পেশ করেছেন এটাই অভিনন্দনযোগ্য যে তার সেই কর্মসূচিগুলি তিনি সাফল্যের সঙ্গে রূপায়িত করতে পেরেছেন। আমি তাকে এই কারণে অভিনন্দন জানাচ্ছি যে কেন্দ্রীয় সরকারের যে ভ্রূকুটি কুটীল দৃষ্টিভঙ্গী সইতে হয়েছে তিনি সেই অবস্থার পরিবর্তন করেছেন। ওভার ড্রাফট নেবার ক্ষেত্রে ৭ দিনের বেশি হয়ে গেলে যে লেটার অফ ওয়ার্নিং আসত সেক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী মাহশয় বিগত বছরে এক দিনের জন্য ওভার ড্রাফ্ট গ্রহণ করেননি। এরদ্বারা কেন্দ্রীয় সরকারের ফরমানের বাইরে রেখে পশ্চিমবঙ্গের জনগণের আত্মমর্যাদাকে যেভাবে রক্ষা করেছেন তারজন্য এই বাজেটকে অভিনন্দন জানাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে ভূমি সংস্কারের বিষয়ে আমাদের মাননীয় সদস্যবৃন্দ বিস্তৃত আলোচনা করেছেন। ভূমি সংস্কারের উপর বলতে গিয়ে কামাখ্যা ঘোষ মহাশয় বলেছেন যে, মূলত কৃষিকে ভিত্তি করে আমাদের দেশে বাজেট রচিত হয়। সেক্ষেত্রে কৃষির স্বার্থে এই রাজ্যে ভূমি সংস্কার যেটা হয়েছে তারমধ্যে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় কেন যে বামফ্রন্ট সরকারের সাফল্য দেখতে পেলেন না সেটা কিন্তু বুঝতে পারলাম না। কারণ এই রাজ্যে উদ্বৃত্ত জমি যা সরকারের হাতে ন্যাস্ত হয়েছে এবং তার থেকে যত পরিমাণ জমি ভূমি সংস্কারের স্বার্থে ভূমিহীন ক্ষেতমজুরদের মধ্যে বর্ন্টন করা হয়েছে সেটা সর্বভারতীয় ক্ষেত্রে একটা নজিরবিহীন সাফল্যের পরিচায়ক। আজকে ভূমি সংস্কারের মাধ্যমে ভূমিহীন ক্ষেত মজুরদের হাতে জমি ন্যাস্ত করে দিয়ে তাদেরকে প্রান্তিক কৃষকে পরিণত করবার যে কথা ছিল সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বিন্দুমাত্র দৃষ্টিপাত করেননি। সেই কারণেই জাতীয় সমীক্ষায় দেখছি, জাতীয় ভূমি সংস্কারের মাধ্যমে যেখানে ২৯ শতাংশ জমি পৌঁছে যায় ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের হাতে, সেখানে পশ্চিমবঙ্গে এটা ৬০ শতাংশ এসে গেছে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের হাতে। এটা নজিরবিহীন ঘটনা নয়? এখানে ৮ লক্ষ ৩৬ হাজার একর জমি প্রায় ১৭ লক্ষ জনের মধ্যে বিতরণ করা হয়েছে এবং সেটা আমাদের দৃষ্টিভঙ্গী অনুযায়ী পেয়েছেন তফসিলি জাত এবং তফসিলি উপজাতির মানুষেরা। যারা সীমাহীন বঞ্চনার মধ্যে দিয়ে এতদিন কাটিয়ে গেছেন সেই শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবরা আজকে জমি পেয়ে অর্থনৈতিক স্বনির্ভরতার দিকে এগিয়ে যাচ্ছে। এটা বামফ্রন্ট সরকারের সাফল্য নয়? ১৯৮৮

সালের ডিসেম্বর পর্যন্ত এই রাজ্যে ১৩ লক্ষ ৭৯ হাজার বর্গাদারকে রেকর্ডভুক্ত করা হয়েছে। এটা কি বামফ্রন্ট সরকারের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও একটা সাফল্য নয়? আজকে আমরা বজেটে দেখছি, এবারে আমাদের রাজ্য সর্বকালীন কৃষি উৎপাদন হয়েছে। এই উৎপাদন সর্বকালের রেকর্ড ছাপিয়ে গেছে। এটা মাননীয় সদস্যরাও বলে গেছেন যে, বিগত দিনের বিধ্বংসী বন্যায় পশ্চিমবঙ্গের ৬টি জেলার কৃষিকার্যে যথেষ্ট ক্ষতি হয়েছে এবং তারপর আবার ২৯শে নভেম্বর তারিখে দক্ষিণবঙ্গের উপর দিয়ে যে প্রচণ্ড ঘূর্ণী ঝড় বয়ে গেছে তাতেও কৃষির প্রভূত ক্ষতি হয়েছে। এই প্রতিকূলতার মধ্যে দাঁড়িয়েও সুষ্ঠু সেচ-ব্যবস্থা, বিজ, সার, মিনিকিট ইত্যাদি কৃষকদের কাছে সময়মতো পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে বলেই আজকে কৃষির ক্ষেত্রে এই অগ্রগতি, এই সাফল্য লাভ সম্ভব হয়েছে।

[5-25 — 5-35 P.M.]

আমরা দেখেছি বিগত দিনে যখন খরা বন্যা হ'ত সেই সময় গ্রামের মানুষ শহরে গিয়ে বলত, "একটু ফেন দাও মা, একটু ভাত দাও মা"। তখন গ্রামের মানুষ খেতে না পেয়ে ভিক্ষাবৃত্তি অবলম্বন করতে বাধ্য হত। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সঠিক অর্থনীতিকে সামনে রেখে এগিয়ে চলেছে। এই বিধানসভায় খরা এবং বন্যার কথা অনেক বার উল্লেখ করা হয়েছে। গ্রামের সাধারণ মানুষ আজকে পঞ্চায়েতের সাহায্য নিয়ে ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে প্রতিকূল পরিবেশকে অতিক্রম করে এসেছে। স্যার, আপনি নিশ্চয়ই জানেন উড়িষ্যার কোরাপুটের কালাহান্ডিতে খরা হয়েছে এবং সেখানে মানুষ না খেতে পেয়ে মারা গেছে, সেখানে মানুষ গাছের মূল খেয়ে অসুস্থ হয়ে পড়েছে। কিন্তু বিগত দিনে আমাদের আমলে বন্যা, খরা এবং ঘূর্ণি ঝড়ের পরে মানুষ না খেতে পেয়ে মারা গেছে এই রকম দৃষ্টান্ত স্থাপন হয়নি। আজকে ভূমি সংস্কারের ক্ষেত্রে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে দৃষ্টিভঙ্গী রূপায়িত করেছে, আমি পূর্বেই বলেছি এটা হচ্ছে আমাদের বামফ্রন্ট সরকারের শ্রেণী দৃষ্টিভঙ্গী। কৃষকদের সমস্যার সমাধান না করতে পারলে, কৃষকদের হাতে জমি তুলে দিতে না পারলে বাজার তৈরি হবে না। কৃষকের ক্রয় ক্ষমতা না বাড়াতে পারলে দেশের শিল্পে বেশি বিনিয়োগ করলেও শিল্পে উৎপাদিত বস্ত্র বাজারে মার খাবে। সেইজন্য আমাদের অর্থমন্ত্রী সঠিকভাবেই বিগত দিনের বাজেটে এবং এই বছরের বাজেটেও ভূমিসংস্কার এবং কৃষিনীতির উপর জোর দিয়েছেন। আজকে সারা ভারতবর্ষে যে শিল্পে রাহুগ্রাস চলেছে সেই রাহুগ্রাস অতিক্রম করে আমাদের মাননীয় অর্থমন্ত্রী নূতনভাবে শিল্প উদ্যোগ প্রতিষ্ঠা করেছেন। এই বাজেটের জন্য তাকে আমি সাধুবাদ জানাই। আজকে তিনি ২০ কোটি টাকা অতিরিক্ত রেখে দিয়েছেন বন্ধ কল-কারখানা পুনরুজ্জীবিত করার জন্য। এই সরকারের আমলে আমি দেখেছি ক্ষুদ্র শিল্প যে গুলি ইতিমধ্যে মৃতপ্রায় অবস্থায় ছিল সেই ক্ষেত্রে শিল্পগুলিকে পুনরুজ্জীবিত করে ঐতিহাসিক নজির সৃষ্টি করেছেন। সেটা গোটা ভারতবর্ষের ক্ষেত্রে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। এখানে আর একটা কথা ভুলে গেলে চলবে না তিনি বাজেটের মধ্যে পরিষ্কার উল্লেখ করেছেন জনগণকে সঙ্গে নিয়ে ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে—যেটা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার চালু করেছেন—পঞ্চায়েত ব্যবস্থা এবং শহরের পৌরসভার হাতে আরও অর্থনৈতিক ক্ষমতা তুলে দেবেন এবং আরও দায়িত্ব তুলে দেবেন। বিগত দিনে আমরা দেখেছি পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে গণতান্ত্রিক মানুষের ভীতর গণতন্ত্র নিবীড়ভাবে পতিত

হয়েছে এবং সেটা গ্রামের তৃণমূলে পতিত হয়েছে। সেই গণতন্ত্রকে আবার বাজেটের মধ্যে দিয়ে নূতনভাবে উজ্জিবীত হতে দেখলাম। গণতন্ত্র যে পশ্চিমবাংলায় নিবীড় শিকড় গেড়ে বসেছে গোটা ভারতবর্ষে একটা নজিরবিহীন ঘটনা। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক পদ্ধতিতে সরকার পরিচালনা করছেন।

মাননীয় অর্থমন্ত্রী তার বাজেটে পরিষ্কারভাবে উল্লেখ করেছেন গত ৮ মাসের মধ্যে পঞ্চায়েত, ব্লক স্তর থেকে শুরু করে জেলাপরিষদের মাধ্যমে এবং পৌরসভাগুলির মাধ্যমে আগামী দিনে যে জনমুখী কর্মসূচি উপস্থিত করবেন সেটা নিচের তলা থেকে আলোচনার মধ্যে দিয়ে গ্রহণ করা হয়েছে। আমরা বাজেটের মধ্যে দিয়ে যে কর্মসূচিগুলি পেয়েছি সেই গুলি তো গণতান্ত্রিক পদ্ধতির মাধ্যমে এবং ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমেই পেয়েছি। আজকে কেন্দ্রীয় সরকার স্বৈরাচারের মাধ্যমে ক্ষমতা কুক্ষিগত করে রাখছেন। তারা চান তারা নেতৃত্বে অধিষ্ঠিত থেকে স্বৈরতান্ত্রিক পথে একটার পর একটা অর্ডিনান্স জারি করে মানুষের বেঁচে থাকার অধিকার, ধর্মঘটের অধিকার কেড়ে নিতে এবং সেই অর্থনৈতিক এবং রাজনৈতিক ক্ষমতাকে আঁকড়ে ধরে রাখতে চান। সেই জায়গায় আমাদের বামফ্রন্ট সরকারের জনপ্রিয় অর্থমন্ত্রী ক্ষমতার বিকেন্দ্রীকরণকে আরও সামনের সারিতে এগিয়ে নিয়ে গিয়েছেন। তারজন্য তিনি আরও অভিনন্দনযোগ্য।

স্যার, আজকে নূতন অর্থনীতির একটা দিগন্ত খুঁজে পেলাম মাননীয় অর্থমন্ত্রীর বাজেটে—সেটা হচ্ছে স্বল্প সঞ্চয়। সঞ্চয়ে যে পরিমাণ অর্থ সংগৃহীত হচ্ছে সেখানে কিন্তু ক্ষমতার বিকেন্দ্রীকরণ চালু রয়েছে। স্বল্প সঞ্চয়ের প্রতি সাধারণ মানুষকে উৎসাহিত করা গেছে, কেননা আমরা জানি স্বল্প সঞ্চয়ে যে নেট অর্থটা জমা পড়ে তার ৭৫ ভাগ রাজ্য সরকার পান, আর ২৫ ভাগ কেন্দ্রীয় সরকার নিয়ে যেতে পারেন। সেক্ষেত্রে একটা দৃষ্টিভঙ্গীকে মাথায় রেখে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে স্বল্প সঞ্চয়ের প্রতি পশ্চিমবাংলার মানুষকে উৎসাহিত করেছেন সেজন্য বলব বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প হচ্ছে কেন্দ্রের স্বৈরাচারী নীতির বিরুদ্ধে আমাদের তাকে রূপায়িত করতে হবে। সোভিয়েত রাশিয়া থেকে ঐ ব্যাপারে ঋণ পর্যন্ত দিতে রাজি হয়েছিল, সেখানে তাদের শ্রেণী দৃষ্টিভঙ্গীর জন্য আজকে কেন্দ্রীয় সরকার সেই ঋণ পর্যন্ত গ্রহণ করতে দেননি। সেখানে দাঁড়িয়ে পশ্চিমবাংলার লড়াকু জনগণের একটা বলিষ্ঠ নীতিকে সামনে রেখে, অর্থমন্ত্রী মহাশয় বক্রেশ্বর প্রকল্প করার জন্য যে প্রেরণা সঞ্চারিত হয়েছে, সেই স্বল্প সঞ্চয়ের উদ্বেগ এই বাজেটে উপস্থিত হয়েছে, আমি এইজন্য বাজেটকে অভিনন্দন জানাই। আমাদের সরকারি কর্মচারিদের জন্য তৃতীয় বেতন কমিশনে যে অর্থ যুক্ত রাখা হয়েছে, সেই অর্থকেন্দ্রীয় সরকারের দেবার কথা ছিল। কেননা মূল্যবৃদ্ধির সঙ্গে সঙ্গে আমরা জানি বেতন কাঠামোর পরিবর্তন হয় আর মুল্যবৃদ্ধি হচ্ছে কেন্দ্রীয় সরকারের স্বৈরাচারী নীতির ফলে, তাহলে এই বেতন কাঠামোর সমস্ত দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের বহন করা উচিৎ। কিন্তু নবম অর্থ কমিশনের সুপারিশ কেন্দ্রীয় সরকার গ্রহণ করেননি। যদিও রাজ্য সরকার সাধারণ খেটে খাওয়া মানুষ শ্রমজীবি মানুষ তাদের দিকে দৃষ্টি নিবদ্ধ রেখে সরকারি কর্মচারী, শিক্ষক তাদের কথা চিন্তা করে যে প্রস্তাব রেখেছেন তার জন্য ধন্যবাদ জানাই। আমি আর বেশি কিছু বলব না, এটুকুই বলব, আজকের এই বাজেটই প্রমাণিত করবে। কবির ভাষায় বলতে গেলে 'কৃষকের জীবনে শরীক যে জন, কর্মে ও কথায় সত্য আত্মীয়তা

করেছে অর্জন, যে আছে মাটির কাছাকাছি।' সেই মাটির গন্ধই বহন করছে আজকে এই বাজেট। সেইজন্য এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী '৮৯—'৯০ সালে যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি। স্যার, আপনি জানেন ভারতবর্ষের সাংবিধানিক কাঠামোর মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে, সেক্ষেত্রে রাজ্যগুলি বাজেট প্রণয়নের ক্ষেত্রে কতকগুলি সীমাবদ্ধতা অবশ্যই আছে। কিন্তু এই সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও যেভাবে মাননীয় অর্থমন্ত্রী এই বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি এটাকে দৃঢ়তার সাথে বলতে পারি বর্তমান পরিবেশ এবং পরিস্থিতির উপর দাঁড়িয়ে এত চমৎকার বাজেট উপস্থাপন করা খুবই কষ্টকর এবং সেইজন্য আমি অর্থমন্ত্রীকে আন্তরিক অভিনন্দন জ্ঞাপন করছি, বাজেটকে বিশ্লেষণ করতে গেলে তাকে একটা মাপকাঠিতে বিচার করা উচিৎ, আমরা প্রায়শই শুনে থাকি বাজেট প্রতিক্রিয়াশিল, এই বাজেট জন বিরোধী, কিন্তু কোন মাপকাঠিতে বিচার করলে এইগুলির যথার্থতা উপলব্ধি করা যাবে?

[5-35 — 5-45 P.M.]

আমরা যে বাজেট নিয়ে এখানে আলোচনা করছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মনে করি এই বাজেট শুধু জনস্বার্থমুখী নয়, এই বাজেট প্রগতিশীল বাজেট। বিরোধী দলের বন্ধুরা যারা এই বাজেটের সমালোচনা করলেন একথা ঠিক তারা বাজেটের মর্ম উপলব্ধি করতে পারেননি। একটা বাজেটকে উন্নয়নমুখী বাজেট বলা যায় না যদি না দেখা যায় রেভেনিউ এক্সপেন্ডিচার নন-প্ল্যান এবং প্ল্যানের মধ্যে একটা তুলনামূলক ভারসাম্য রক্ষা করা হয়। একটা উন্নয়নমুখী বাজেটে প্ল্যান এক্সপেন্ডিচার বাড়বে, নন-প্ল্যান এক্সপেন্ডিচার কিছুটা কমানো সম্ভব হবে। একটা বাজেটকে প্রগতিশীল বাজেট হিসাবে চিহ্নিত করতে গেলে করের বোঝা যদি সাধারণ মানুষের পরিবর্তে উচ্চবিত্ত মানুষের উপর চাপিয়ে দেওয়া হয় তাহলে বলা যেতে পারে এই বাজেট মোটামুটি প্রগতিশীল বাজেট, এই বাজেট সাধারণ মানুষের স্বার্থকে ক্ষুন্ন করবে না। সেই দৃষ্টিভঙ্গীতে যদি আমরা আলোচনা করি তাহলে দেখব সম্প্রতি কেন্দ্রীয় সরকার ১৯৮৯-৯০ সালের যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের সাথে রাজ্যের বাজেটের যদি তুলনা করা যায় করের দিক থেকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি দেখবেন কেন্দ্রীয় সরকার বাজেট পেশ করার আগে বিভিন্ন খাতে জিনিসপত্রের দাম বাড়িয়ে প্রায় ১২৭৬ কোটি টাকা জনগণের উপর চাপিয়ে দিয়েছিলেন। তারপর বাজেটের মাধ্যমে নেট ট্যাক্স চাপিয়ে দেওয়া হল ১২৮৭ কোটি টাকা এবং এই ১২৮৭ কোটি টাকার মধ্যে ৭৯২ কোটি টাকা শুল্কের মাধ্যমে সংগ্রহ করার চেষ্টা করা হচ্ছে, যেটা হিসাব করলে দেখা যাবে টি. ভি এবং অন্যান্য জিনিস থেকে ২৯২ কোটি টাকা সংগ্রহ করা হচ্ছে, বাকি যে টাকা সংগ্রহ হবে শুল্কের মাধ্যমে তার পুরো বোঝা দেশের গরীব মানুষকে বেশি করে বহন করতে হবে। সুতরাং কেন্দ্রীয় বাজেটে করের বোঝা যেখানে সাধারণ মানুষের উপর চাপিয়ে দেওয়া হয়েছে সেখানে আমাদের রাজ্য বাজেটে আমরা ৭৯ কোটি টাকা কর আরোপ করে বা করের হার কম রদ-বদল করে সংগ্রহ করার চেষ্টা করছি। এই ৭৯ কোটি টাকার মধ্যে কোনও করের বোঝা যাতে গরিব মানুষের উপর না পড়ে সেই দিকে লক্ষ্য রেখেছি। কেন্দ্রীয় বাজেটে এই বছরে দুটো খাতে বাজেটের আগে এবং বাজেটের মাধ্যমে ২৫৬৩ কোটি টাকা জনগণের উপর

নতুন ট্যাক্স হিসাবে মূল্যবৃদ্ধির মাধ্যমে সংগ্রহ করার চেষ্টা করছে, এটা করেও ৭ হাজর কোটি টাকা ডেফিসিট রাখা হচ্ছে, সেখানে রাজ্যসরকার ঘাটতি শূণ্য বাজেট উপহার দিয়েছেন, মাত্র ৭৯ কোটি টাকা ট্যাক্স করেছেন এবং যাতে গরীব মানুষের উপর এর বোঝা কোনও রকম না পড়ে সেইদিকে লক্ষ্য রেখেছেন সেই ক্ষেত্রে এই বাজেটকে নিশ্চয়ই প্রগতিশীল বাজেট হিসাবে আখ্যা দেওয়া চলে এবং জনস্বার্থ রক্ষিত হবে এই বাজেটের মাধ্যমে। আমরা দেখলাম মাননীয় অর্থমন্ত্রী বাজেটে বর্তমানে যে আর্থ-সামাজিক সমস্যা সেই সমস্যা প্রতিটি দিকে মোটামুটি সমাধানের পথ বাতলে দেবার চেষ্টা করেছেন এবং সেই দিকে বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছেন। রাজ্যে এমন কোনও সমস্যা নেই যে সমস্যাকে সুচিন্তিতভাবে সমাধান করার চেষ্টা করা হয়নি। বর্তমান ক্ষেত্রে রাজ্যের ১১৬৫ কোটি টাকার মধ্যে তার ৭১ শতাংশ রাজ্যের সম্পদ থেকে আসবে, আর ২৯ শতাংশ কেন্দ্রের কাছ থেকে আসবে, তার মধ্যে ৭০ শতাংশ ঋণ হিসাবে পাচ্ছে প্রায় ২২০ কোটি টাকা যেটা কেন্দ্রীয় সরকারকে আসল এবং সুদ সমেত ফেরত দিতে হবে।

সুতরাং ৩২৩ কোটি টাকার মধ্যে ২২০ কোটি টাকা চলে গেল। কেন্দ্রীয় সরকারের ভান্ডার থেকে যা পেলাম সেটা খুবই অল্প পশ্চিমবাংলার এই বাজেটকে বলা যায় স্বয়ম্ভর, আত্মনির্ভরশীল বাজেট। রাজ্য সরকার নিজের পায়ে দাঁড়িয়ে খুব দৃঢ়ভাবে এই ব্যাপারে এগিয়েছেন। বেকার সমস্যার সমাধান, কৃষিক্ষেত্রের সমস্যার সমাধান, বিদ্যুতের সমস্যার সমাধান এবং অন্যদিকে অগ্রগতির যে হার ছিল তাকে বজায় রাখার জন্য অর্থমন্ত্রী খুব গুরুত্বপূর্ণ দৃষ্টি দিয়েছেন। আজকে সবচেয়ে বড় সমস্যা হচ্ছে পশ্চিমবাংলায় ছোট, বড় এবং মাঝারি শিল্প রুগ্ন হয়ে যাচ্ছে, বন্ধ হয়ে যাচ্ছে। আজকে সেগুলি খোলার জন্য চেষ্টা করা হচ্ছে, তাদের জন্য তহবিলের ব্যবস্থা হচ্ছে। আরও ব্যবস্থা হয়েছে ওই সমস্ত শিল্পের শ্রমিক, কর্মচারীরা সমবায় পদ্ধতির মাধ্যমে ওগুলির পরিচালন ভার গ্রহণ করবেন এবং রাজ্যসরকার তাদের পাশে গিয়ে দাঁড়াবেন। বন্ধ, রুগ্ন কলকারখানাগুলি খোলার এই যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে, ছোট, বড় এবং মাঝারি শিল্প খোলার এই যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে এতে সেখানকার শ্রমিক, কর্মচারিদের মনে একটা উদ্যম সৃষ্টি হবে এবং যারা কাজ হারিয়েছেন তারা কাজ পাবেন এবং শিল্প ক্ষেত্রে নূতন বাতাবরণ গড়ে উঠবে। ছোট এবং নূতন শিল্প গড়ে তোলার ক্ষেত্রে কন্সেসন দেওয়া হয়েছে এবং ভর্তুকি দেওয়া বন্ধ হয়েছে। এরফলে শিল্প ক্ষেত্রে একটা অগ্রগতি পরিলক্ষিত হবে। আমরা জানি আমাদের দেশে শতকরা ৭০ ভাগ মানুষ কৃষির উপর নির্ভরশীল। কাজেই কৃষিকে যদি বলিষ্ঠ করতে না পারি, তার বুনিয়াদ যদি সুদৃঢ় করতে না পারি তাহলে আমাদের অর্থনৈতিক উপযুক্তভাবে গড়ে উঠবে না। তাই দেখছি, এই কৃষি অর্থনীতিকে উপযুক্তভাবে দাঁড় করাবার জন্য বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। কৃষকদের অর্থ লগ্নীর মধ্যে দিয়ে অর্থ দেবার ব্যবস্থা হয়েছে। আর একটা জিনিস যা হয়েছে সেটা হল শিল্পজাত সামগ্রীর জন্য বাজার সৃষ্টি করা। এইসব ব্যবস্থা করার ফলে আমরা দেখছি শিল্পক্ষেত্রে নূতন করে জোয়ার সৃষ্টি হবে। আর একটা জিনিস আমরা গ্রামাঞ্চলের মানুষ হিসেবে লক্ষ্য করেছি যে, স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে একটা ব্যাপক উদ্যোগ নেওয়া হয়েছে। ব্লকের বিভিন্ন ক্ষেত্রে উন্নয়নের জন্য কে অর্থ সম্পদ নির্ধারণ করা হয়েছে তাতে দেখছি পঞ্চায়েতের মাধ্যমে সংগ্রহ করার ফলে প্রায় দ্বিগুণ অর্থসংগৃহীত হয়েছে। এই উদ্যোগ

পশ্চিমবাংলাকে একটা নূতন পথে নিয়ে যাবে। উন্নয়নের ক্ষেত্রে, কর আদায়ের ক্ষেত্রে অর্থমন্ত্রী মহাশয় যে সমস্ত পদক্ষেপ নিয়েছেন এবং যেটা বাজেটেও দেখলাম এটা খুবই লক্ষ্যনীয় এবং প্রশংসনীয়। এই সমস্ত পদক্ষেপ খুব যথাযথ হয়েছে এবং এরফলে পশ্চিমবাংলা খুব দ্রুততার সঙ্গে, দৃঢ়ভাবে উন্নয়নের পথে এগিয়ে যাবে। এই কথা বলে অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী গোবিন্দ বাউড়ি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থ করছি। আজকে কংগ্রেস দলের কোনও সদস্য হাউসে নেই। আমি এস. ইউ. সি. দলের সদস্য দেবপ্রসাদবাবুর বক্তব্য শুনলাম। তার বক্তব্য শুনতে শুনতে আমার পুরুলিয়া জেলার "ছৌ" নৃত্যের কথা মনে পড়ল। ওখানে ছৌ নৃত্যের সময় একটি ছেলেকে জিজ্ঞেস করা হল নাচছে কে? ছেলেটি বলল, উনি আমার কাকা। তখন তাকে বলা হল, তুমি কি করে বুঝলে উনি তোমার কাকা, উনি তো মুখোস পরে আছেন? তখন ছেলেটি বলল, আমি লাফ দেখেই বুঝতে পেরেছি উনি আমার কাকা। ঠিক তেমনি দেবপ্রসাদবাবুর কথাতেই বুঝতে পারছি এগুলি কাদের কথা।

[5-45 — 5-55 P.M.]

আমরা এটা বুঝতে পারছি যে ওদের কণ্ঠস্বর আর কংগ্রেসের কণ্ঠস্বরের মধ্যে কোনও তাফাৎ নেই। এটা বুঝতে আজকে আর কারাও কোনও অসুবিধা নেই। আমরা বাস্তব ক্ষেত্রে এলাকায় কাজ করতে গিয়ে এটা মর্মে মর্মে উপলব্ধি করেছি পঞ্চায়েত নির্বাচনের সময়। ওরা যেখানে যেমন ভাবে পেরেছে কংগ্রেসের সঙ্গে, কোথাও ঝাড়খণ্ডের সঙ্গে অ্যাডজাস্টমেন্ট করে লড়াই করেছে। ওরা মুখে মার্ক্সবাদের কথা বলে এবং হাতে লাল ঝান্ডা নিয়ে চলে গরীব মানুষের মুখোশ পরে গরীব মানুষকেই ঠকাবার চেষ্টা করে। মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি এই কথা বলতে চাই যে, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে কেন্দ্রীয় সরকারের তীব্র বঞ্চনার মধ্যে দাঁড়িয়ে একটা যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে থেকে পশ্চিমবাংলার অর্থমন্ত্রী যেভাবে ঘাটতি শূন্য বাজেট উপস্থাপিত করেছেন সেটা সত্যিই অভিনন্দনযোগ্য। আর সেই সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার সমস্ত দিকের অগ্রগতি যাতে অব্যাহত রাখা যায় সেদিকেও তিনি দৃষ্টি দিয়েছেন এবং সেখানে আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের শ্রেণী দৃষ্টিভঙ্গী সুষ্ঠুভাবে প্রতিফলিত হয়েছে। সমাজের সবচেয়ে অবহেলিত শোষিত গরীব মানুষদের উপর থেকে অর্থমন্ত্রী যেভাবে কর ছাড়ের ব্যবস্থা করেছেন সেটা সত্যিই অভিনন্দনযোগ্য এবং এইভাবেই তিনি পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। এরফলে সারা পশ্চিমবাংলায় খেটে খাওয়া গরীব মানুষের স্বার্থ রক্ষিত হবে। আমি শুধু তার কাছে একটি অনুরোধ করতে চাই যে, পুরুলিয়া জেলার অযোধ্যা হিলসে একটি বিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলার কথা বলা হয়েছিল। কিন্তু বাজেটের মধ্যে সেই বিষয়ে কিছু উল্লেখ নেই—এটা আমরা লক্ষ্য করে দেখলাম। সেটা যাতে করা যায় সেই বিষয়ে তিনি একটু দৃষ্টি দেবেন। এই বিষয়টি বাজেটে উল্লেখ থাকলে আমরা খুব খুশি হতাম, পুরুলিয়াবাসী খুব খুশি হত। পুরুলিয়া জেলা কৃষির উপর নির্ভরশীল এবং ওখানে একটি মাত্র ফসল হয়। এই এক ফসলি কৃষি নির্ভরশীল পুরুলিয়া জেলার উপর খুব জোর দেওয়া হয়েছে। এই জন্য পুরুলিয়ার মানুষ হিসাবে আমি তাকে আরও বেশি করে অভিনন্দন জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে আমি তাকে এই অনুরোধও জানাচ্ছি যে, অনুন্নত

পুরুলিয়া জেলার জন্য যেসমস্ত প্রকল্প গ্রহণ করা হয়েছে সেইগুলি যাতে সময় মতো সঠিকভাবে রূপায়িত হয় সেদিকে একটু নজর দেবেন। পুরুলিয়া জেলায় জলের খুব অভাব। ক্ষুদ্র সেচ জলাধারের জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। কাজ অনেক বাকি পড়ে আছে। এই কাজ সঠিকভাবে সময় মতো করতে পারলে কৃষির অনেক অগ্রগতি হতে পারত এবং পুরুলিয়া জেলার মানুষ উপকৃত হতে পারত। এই কাজগুলি ঠিক সময়ে ত্বরান্বিত করতে পারলে টাকা পয়সার অনেক সাশ্রয় হত এবং মানুষের'ও প্রভূত উপকার হত। পুরুলিয়া জেলায় বিভিন্ন ধরনের পাথর আছে। এক কথায় বলা যায় ওটা পাথুরে দেশ। বিভিন্ন রাজ্য ওখান থেকে পাথর নিয়ে গিয়ে তাদের ওখানে বিভিন্ন ইন্ডাস্ট্রি পরিচালনা করছে। পুরুলিয়া জেলায় এই পাথরগুলি কোথায় কিভাবে আছে সেটা জানা দরকার। আমরা দেখতে পাচ্ছি দামোদর নদের দুধারে বিস্তৃর্ন এলাকায় প্রচুর উৎকৃষ্ট মানের কয়লা আছে। সেখান থেকে কয়লা উত্তলিত হচ্ছে। পুরুলিয়া বাঁকুড়ার মাঝে দামোদর নদের ধারে এই জায়গা পড়ছে। সেখান থেকে প্রচুর কয়লা বেআইনিভাবে তোলা হচ্ছে। পুলিশের এবং C.I.S.F. সহযোগিতায় মস্তান, গুন্ডাবাহিনী বেআইনিভাবে এই কয়লা তুলছে। কেন্দ্রীয় সরকার ওখান থেকে কয়লা না তুললে আমাদের রাজ্য সরকারের তরফ থেকে এই কয়লা তোলা যায় কিনা সেটা আমি চিন্তা করে দেখতে অনুরোধ জানাচ্ছি। এই কয়লাকে কেন্দ্র করে কয়লাভিত্তিক কোনও শিল্প গড়ে তোলা যায় কিনা সেটা একটু ভেবে দেখতে বলছি। পুরুলিয়ার মানুষ হিসাবে আমরা লক্ষ্য করে দেখছি যে, পুরুলিয়া, বাঁকুড়ার বন সম্পদকে বিভিন্নভাবে নষ্ট করার একটা চক্রান্ত চলেছে। অন্যদিকে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ব্যাপকভাবে জনসৃজনের কাজ করে চলেছে। কিছু বিচ্ছিন্নতাবাদী শক্তির সাহায্যে কংগ্রেস একইভাবে এই বন সম্পদকে নষ্ট করে দেবার চেষ্টা করছে। বনসৃজন এবং বন রক্ষানাবেক্ষণের সমস্ত কাজে পঞ্চায়েতকে আরও ভালভাবে যুক্ত করতে পারলে খানিকটা কার্যকর হবে বলে আমরা মনে করছি, যদি'ও পঞ্চায়েত এর সাথে যুক্ত আছে।

স্যার, আমি একটি সমস্যার প্রতি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, পুরুলিয়াতে খরা হয়েছিল এবং এই খরা হবার ফলে সেখানে এখনই জলকষ্ট শুরু হয়ে গিয়েছে। টিউবওয়েল যেগুলি বসানো হয়েছে সেগুলি থেকে বর্তমানে জল পাওয়া যাচ্ছে না এবং অপরদিকে কুয়ো, পুকুর ইত্যাদিগুলি ড্রাই হয়ে গিয়েছে, ফলে জলকষ্ট দেখা দিয়েছে। স্যার, ১৯৭৭ সালে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুরুলিয়াতে গিয়েছিলেন এবং সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় জনসভায় বলেছিলেন যে, 'আমরা কিছু করতে পারি আর না পারি পুরুলিয়াবাসীকে খাবার জল দেবার চেষ্টা করব। স্যার, বামফ্রন্ট সরকার তার কথা রেখেছেন এবং এখন আর পুরুলিয়াবাসীকে পুকুরের জল খেতে হয়না। সমস্যাটা কিন্তু অন্য জায়গায়। সেখানে অনেক টিউবওয়েল হয়েছে কিন্তু সেগুলি মেনটেনেন্সের জন্য যে স্টাফ ব্লকে ব্লকে থাকা দরকার সেই স্টাফ নেই। এ সমস্যাটা অবশ্য সারা পশ্চিমবাংলারই কিন্তু সেখানে স্টাফ না থাকার জন্য সেগুলি মেনটেনেন্স করা যাচ্ছে না। সেখানে যাতে আরও বেশি স্টাফ দেওয়া যায় এবং মেনটেনেন্সের জন্য স্টাফের সঙ্গে সঙ্গে টিউবওয়েলের যন্ত্রাংশগুলি দেওয়া যায় সে দিকে দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। তারপর স্যার, আমি অন্য একটি প্রসঙ্গে যাব। আপনি জানেন, পুরুলিয়া জেলার রানিপুরে ভারতবর্ষে মধ্যে সবচেয়ে ভালো অর্থাৎ এক নং কয়লা

পাওয়া যায়। কেন্দ্রীয় সরকার কিন্তু সেই কোলিয়ারি বন্ধ করে দেবার নোটিশ দিয়েছেন। আমরা সেখানকার ম্যানেজারের সঙ্গে কথা বলেছি, শ্রমিকদের সঙ্গে কথা বলেছি এবং জেনেছি যে প্রচুর পরিমাণে কয়লা সেখানে মজুত আছে কিন্তু লোকসানের অজুহাত দেখিয়ে সেই কয়লাখনি বন্ধ করে দেওয়া হচ্ছে। সেখানে কয়লার যা স্টক আছে সেটা উত্তোলন করা হচ্ছে না। অন্যদিকে যে সমস্যাটা হচ্ছে সেটা হচ্ছে কয়লার খাদগুলি বালি দিয়ে ভর্তি করার ব্যাপার। এই কাজটা ঠিক মতোন হচ্ছে না ফলে সেখানকার জমিগুলি নষ্ট হয়ে যাচ্ছে। তা ছাড়া যাদের জমি নেওয়া হয়েছে তাদের যে ক্ষতিপূরণ দেওয়ার কথা কেন্দ্রীয় সরকার সেটা ঠিকমতোন দিচ্ছেন না। কেন্দ্রীয় সরকার যাতে ঠিকমতোন ক্ষতিপূরন দেন এবং জমিগুলি ঠিক করে দেন যাতে চাষ হতে পারে তারজন্য উদ্যোগ নিতে আমি রাজ্য সরকারকে অনুরোধ করব। মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু বললেন যে আগে বর্গাদারদের নাম যে রকম সংখ্যায় রেকর্ড করা হচ্ছিল এখন তা অনেক কমে গিয়েছে। সে তো হবেই। আগে তো একটা ঢেউ ছিল, এখন তো সেটা একটু কমবেই। তবে স্যার, এস. ইউ. সি. আই. এর মাননীয় সদস্যকে বলব, আমরা জানি এখানে ওরা ভাগচাষীদের কথা বলছেন কিন্তু পুরুলিয়াতে ওরা ভাগচাষীদের মাথা ফাটাচ্ছেন জোতদারদের স্বার্থ রক্ষা করার জন্য। এস. ইউ. সি. আই-এর মাননীয় সদস্যের কাছে আমার তাই অনুরোধ, এখানে আপনারা যে কথা বলবেন সেই রকম কাজ পুরুলিয়াতে গিয়ে করবার চেষ্টা করবেন। অবশ্য আমরা জানি ওরা মুখোশধারী এবং সেইজন্যই ওদের ওখান থেকে একজন এম. এল. এ. ছিলেন সেটাও গিয়েছে এবং পরে ওদের একটি গ্রাম পঞ্চায়েত ছিল সেটাও গিয়েছে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য সতীশ রায় মহাশয় পুরুলিয়ায় আমার এলাকার সাঁওতালডির থারমল পাওয়ার প্ল্যান্টের কথা বললেন। আমি এই প্রসঙ্গে বলতে চাই, সাঁওতালডিতে যখন এই থারমল পাওয়ার প্ল্যান্ট তৈরি হয়েছিল তখন ভারতবর্ষের আর কোথাও থারমল পাওয়ার প্ল্যান্ট তৈরি হয়নি ফলে যত রকমের হাত পাকানোর ব্যাপার তা ওখানেই হয়েছিল। এরজন্য সেই পাওয়ার প্ল্যান্টে নানান রকমের ত্রুটিবিচ্যুতি রয়ে গিয়েছে। সেইসব ত্রুটিবিচ্যুতিগুলি মোচন করার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। এবারের বাজেটে বিদ্যুতের জন্য ব্যয়-বরাদ্দ বাড়ানো হয়েছে এরজন্য আমি খুশি কিন্তু আরও খুশি হতাম যদি সাঁওতালডির আধুনিকীকরণের জন্য কোনও পরিকল্পনার উল্লেখ থাকত। সাঁওতালডিকে কেন্দ্র করে ওখানে অনেক লোক কাজ পায় এবং খেতে পায় কাজেই এর দিকে দৃষ্টি দেওয়া দরকার। এর পর স্যার, আমি ভুজুরি কোল ওয়াশারির কথা বলব। সেখানে কয়লাকে কেন্দ্র করে নানা রকমের শিল্প গড়ে উঠেছে কিন্তু সেই কোল ওয়াশারিতে যাবার জন্য যে রাস্তাটি আছে সেটা ঠিক করা হচ্ছে না। সেই রাস্তাটি দিয়ে প্রতিদিন শ'দুয়েকের মতোন ট্রাক চলাচল করে কিন্তু রাস্তাটি ঠিক করা হচ্ছে না ফলে সেই কোল ওয়াশারিতে যাবার উপযুক্ত রাস্তাই নেই। রাস্তাটির দায়িত্ব কার তা নিয়েও সমস্যা আছে। পি. ডব্লু. ডি. বলছে রাস্তাটি আমার নয়, ডিস্ট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেশন বলছে আমার নয়, পঞ্চায়েত বলছে আমার নয়—তাহলে দায়িত্ব কার সেটা ঠিক করে দেওয়া দরকার। এখানে বিহার, উত্তরপ্রদেশ থেকে প্রতিদিন বহু ট্রাক আসে, এখন এইসব ট্রাকের উপর রাজ্য সরকার ট্যাক্স বসাচ্ছেন, কাজেই এই রাস্তাটি হলে আমাদের ট্যাক্স আদায় বেশি হবে। এখানকার কয়লা বিভিন্ন রাজ্যে যায় কিন্তু রাস্তাটির জন্য ঠিকমতোন কয়লা তোলা যাচ্ছে না, এ দিকে আমি বলব, আপনারা জানেন, পুরুলিয়া একটা পিছিয়ে পড়া এলাকা। কংগ্রেস আমলে এই

পুরুলিয়া জেলা শিক্ষা-দীক্ষা সমস্ত দিক থেকেই পিছিয়ে ছিল। আগে ২/৩টি বিষয় ছাড়া অন্যান্য বিষয়গুলিতে অনার্স পড়বার জন্য বাঁকুড়া, কলকাতায় আসতে হ'ত, সেখানে পড়বার ব্যবস্থা ছিল না এখন কিন্তু সেই অবস্থা আর নেই। সেই সঙ্গে সঙ্গে আমরা লক্ষ্য করেছি যে আদিবাসী তফসিলদের জন্য যদি কলেজে হোস্টেল খোলা না হয় তাহলে তারা খুবই অসুবিধার মধ্যে পড়বে। কারণ কলেজ থেকে হোস্টেলের যে ডিসট্যান্স তাতে তাদের পক্ষে যাতায়াত করা খুবই অসুবিধা হয়। আমি কোনও পার্টিকুলার কলেজের কথা বলছি না, যে কোনও কলেজে যদি এটা করা যায় তাহলে আদিবাসী, হরিজনদের ছেলে-মেয়েরা সেখানে থেকে পড়াশুনা করতে পারে এবং তাদের ডিগ্রি কোর্সেও পড়ার সুবিধা হবে। কাজেই সে বিষয়ে চিন্তা করার জন্য অনুরোধ জানিয়ে এবং এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 5-56 p.m. till 1.00 p.m. on Thursday, the 16th March, 1989 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 16th March, 1989 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 4 Ministers of State and 135 Members.

[1-00 — 1-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল দিল্লিতে যা ঘটে গেছে সংসদীয় গণতন্ত্রকে ধ্বংস করে দেওয়া হয়েছে, ইট ইজ এ রেপ অন পার্লামেন্টারি ডেমক্রাসি। সুতরাং এই ব্যাপারে এখানে আপনি আলোচনার সুযোগ দিন।

**মিঃ স্পিকার ঃ** পার্লামেন্টের ঘটনা এখানে আলোচনা করা যায় না, রুলসে হয় না, আমি পারব না।

## Starred Questions

## (to which oral answers were given)

### হরিহরপাড়ায় পাওয়ার স্টেশন স্থাপন

* ১৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০১৬।) **শ্রী মোজাম্মেল হকঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়ায় ৩৩ কে.ভি পাওয়ার স্টেশন স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কতদিনে ঐ কাজ আরম্ভ ও শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) হ্যাঁ। হরিহরপাড়ায় ৩৩ কে.ভি. সাব-স্টেশন স্থাপনের পরিকল্পনা আছে।

(খ) আশা করা যায় যে প্রস্তাবিত সাব-স্টেশনটি স্থাপনের কাজ শীঘ্রই আরম্ভ করা হবে এবং বছর দুয়েকের মধ্যে শেষ করা যাবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ সাব স্টেশন থেকে কোন কোন ব্লকে বিদ্যুৎ সরবরাহ করা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা বলা খুব মুশকিল।

**শিল্পবিকাশে কেন্দ্রীয় সরকারের সাহায্য**

* **১৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৪।) **শ্রী সুমন্তকুমার হীরা :** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত তিন বৎসরে কেন্দ্র এ রাজ্যে শিল্পবিকাশের জন্য কোনও অর্থ মঞ্জুর করেছেন কি ;

(খ) ঐ বৎসরে উক্ত বিষয়ে কেন্দ্র রাজ্য সরকারের নিকট কোনও সুনির্দিষ্ট প্রস্তাব চেয়ে পাঠিয়েছেন কিনা ; এবং

(গ) এই বিষয়ে প্রস্তাব পাঠাবার কোনও শেষ দিন নির্দিষ্ট করা ছিল কিনা?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ। রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় বিনিয়োগ সহায়তা প্রকল্পে (Central Investment Subsidy Scheme) এবং শিল্পবিহীন জেলায় শিল্প বিকাশ কেন্দ্র (Industrial Growth Centres) স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকার অর্থ মঞ্জুর করেছেন। এছাড়া, ফলতা মুক্ত বাণিজ্য অঞ্চলের কাজে কলিকাতার জে.সি. ঘোষ পলিটেকনিকের অধীনে এক্সটেনশন সেন্টার স্থাপনের জন্য কেন্দ্রীয় অর্থ মঞ্জুর হয়েছে।

(খ) হ্যাঁ পশ্চিমবঙ্গের অনগ্রসর এলাকায় তিনটি নতুন শিল্প বিকাশ কেন্দ্র স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকার সুনির্দিষ্ট প্রস্তাব চেয়ে পাঠিয়েছেন।

(গ) হ্যাঁ। (খ) বিষয়ে প্রস্তাব পাঠাবার শেষ তারিখ ৩০-৪-৮৯

(No Supplementary)

**বহরমপুর ফ্লাই-ওভার নির্মাণ**

* **১৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৯।) **শ্রী অমলেন্দ্র রায় :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বহরমপুর পৌর এলাকার মধ্যে এন এইচ ৩৪-এর ওপর ফ্লাই-ওভার নির্মাণের কোনও কর্মসূচি সরকারের আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু :**

হ্যাঁ।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহোদয়, আমাদের জেলায় এন এইচ ৩৪-এর ওপর অনেকগুলি ফ্লাই-ওভার নির্মাণ করতে হবে। আমি জানতে চাইছি এই ফ্লাই-ওভার নির্মাণের বিষয়টি প্রায়রিটি লিস্টের কোন জায়গায় আছে? এটা মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** বহরহমপুর পৌর এলাকার মধ্যে এন এইচ ৩৪-এর ওপর ফ্লাই-ওভার নির্মাণের কর্মসূচি আছে এবং সেটা বর্তমানে কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে। তবে এই পরিকল্পনার মধ্যে হবে না, আশা করা যায় ৮-ম পরিকল্পনায় হবে। কিন্তু পৌর এলাকার মধ্যে অবস্থিত এন এইচ ৩৪-এর অংশটিকে জাতীয় সড়কের সংযোগকারী রাস্তা হিসাবে কেন্দ্রীয় সরকার ঘোষণা না করলে ফ্লাই-ওভার হবে না। তবুও আমরা ব্যবস্থা করছি যাতে এটা হয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় কি জানেন যে, এন এইচ ৩৪-এর যেখানে ফ্লাই-ওভারটি নির্মাণের কথা সেই স্থানটি বহরমপুর শহরের হার্ট এবং পাশেই মিউনিসিপ্যাল রোড আছে, অত্যন্ত বিজি থরোফেয়্যার, দুটো বাস স্ট্যান্ড আছে, ওখানে প্রাইভেট বাস স্ট্যান্ড আছে এবং স্টেট বাসের স্টেশন আছে, ফলে ওখানে যান-জটের সৃষ্টি হয়, ফ্লাই-ওভার না করলে ঐ সমস্যার সমাধান হবে না ; সেইজন্য মাননীয় মন্ত্রী মহোদয় কি খরব নিয়ে দেখবেন যে কাজটা কত জরুরি ?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখনই আমি কিছু বলতে পারছি না। ওদের কাছে যেখানে হতে পারে সেখানকার ম্যাপ-ট্যাপ পাঠানো হয়েছে এবং হতে পারেই বলে পাঠানো হয়েছে। কিন্তু ওদের অনুমোদন না পেলে কোনও ডিটেলের মধ্যেই আমরা যেতে পারছি না। তবুও আশা করছি হবে।

## সিমলাপাল-রাইপুর বিদ্যুৎ লাইন

* ১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৬।) **শ্রী উপেন কিস্কু ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বিষ্ণুপুর হইতে সিমলাপাল-রাইপুর পর্যন্ত উচ্চ ক্ষমতা সম্পন্ন বিদ্যুৎ লাইন্ন বসানোর কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) কবে নাগাদ উক্ত লাইন বসানোর কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) উক্ত লাইন টানার জন্য কেন্দ্রীয় সরকারের বন ও পরিবেশ মন্ত্রকের নিকট থেকে এখনও পর্যন্ত সম্মতি পাওয়া যায় নাই। ফলে লাইন বসানোর কাজ এখনও শুরু করা সম্ভব হয় নাই।

(খ) কেন্দ্রীয় সরকারের সম্মতি পাওয়া গেলেই কাজ আরম্ভ করা হইবে।

**শ্রী উপেন কিস্কু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বিষয়টি অনেক দিন ধরেই ঝুলে আছে। অথচ বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ, সেইজন্য কেন্দ্রীয় সরকারকে কি বলবেন যাতে তাড়াতাড়ি অনুমোদন পাওয়া যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কেন্দ্রীয় সরকার আমাদের কাছে কিছু প্রশ্ন তুলেছিলেন আমরা

তার উত্তর দিয়েছি। ওরা যেখান দিয়ে লাইন করতে বলেছেন আমরা সেখান দিয়েই করার কথা বলেছি। সুতরাং সবরকম চেষ্টাই করা হচ্ছে।

**শ্রী উপেন কিস্কু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ইহা কি সত্য যে ওখানে যে দুটি ডিভিশন আছে তার মধ্যে একটা ডিভিশন অনুমোদন দিয়েছেন? যদি তাই হয় তাহলে কাজ শুরু করতে অসুবিধা কোথায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখানে ডিভিশনের ব্যাপার নেই, কেন্দ্রীয় সরকারের ব্যাপার, কেন্দ্রীয় সরকারকে অনুমোদন দিতে হবে।

**৪১ নং জাতীয় সড়ক থেকে দিঘার রাস্তাটির জাতীয় সড়কে রূপান্তর**

*১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ৪১ নং জাতীয় সড়ক থেকে দিঘা পর্যন্ত রাস্তাটিকে জাতীয় সড়ক হিসেবে সুপারিশ করার কোনও প্রস্তাব সরকারের আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন, "না"। কিন্তু দীঘায় একটি গুরুত্বপূর্ণ পর্যটন কেন্দ্র আছে এবং নরঘাট সেতু হবার ফলে কাঁথি মহকুমার সঙ্গে যোগাযোগ বেড়েছে, ট্রাফিক বেড়েছে, সেই জন্য এই রাস্তাটিকে জাতীয় সড়ক হিসাবে ঘোষণা করবার জন্য সুপারিশ করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রশ্ন যখন করা হয়েছিল তখন সরকারের কোনও প্রস্তাব আছে কিনা জানতে চাওয়া হয়েছিল, সেই হিসাবেই আমি বলেছি যে, আমাদের সেরকম কোনও প্রস্তাব নেই। তবুও প্রশ্নটি পাবার পরে আমি এবিষয়ে আলোচনা করেছিলাম। আমি দেখলাম যে, কেন্দ্রীয় সরকারের কোনও রাস্তাকে জাতীয় সড়ক করার জন্য পাঁচটি নিরিখ আছে। তারই ভিত্তিতে জাতীয় সড়ক করে। তার মধ্যে একটা নিরিখ হচ্ছে কানেকটিং প্লেসেস অফ টুরিস্ট অ্যাট্রাকশন। অবশ্যই এই রাস্তাটি এর মধ্যে পড়ে। আমরা এটা নিয়ে আলোচনা করছি। আমার মনে হয় আরও আগেই এটা পাঠানো উচিত ছিল। যাই হোক এটা এখন আমাদের পাঠাতে হবে। যাতে হাইওয়ে হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বললেন রাজ্যের তরফ থেকে জাতীয় সড়ক করার জন্য পাঁচটি প্রস্তাব আছে। ঐ পাঁচটি কোন কোন রাস্তা?

**শ্রী জ্যোতি বসু ঃ** হাইওয়ে করার জন্য পাঁচটি নিরিখ আছে। কেন্দ্রীয় সরকার কতগুলি নিরিখ ঠিক করে দিয়েছেন যে, এই হলে হাইওয়ে করা হবে। আমি এই কথাই বলেছি। তার মধ্যে একটা হচ্ছে কানেকটিং প্লেসেস অফ টুরিস্ট অ্যাট্রাকশন এবং আরও কিছু কিছু আছে যেমন রিয়্যালইমেন্ট উইথ এ ভিউ টু শর্টেনিং ডিসটেন্স। ইন্টার কনেকশন ইউথ ইমপর্টেন্ট

হাইওয়েস অফ অ্যামেন্ডমেন্ট স্টেটস। (4) Inter-connection with the existing National High Ways (5) Inter-connection with the important towns and cities as well as business centres and industrial complexs. এই নিরিখগুলি ওরা দিয়েছেন। এর থেকে আরও দু-একটি আমরা চাইতে পারি ন্যাশনাল হাইওয়ে করবার জন্য।

## জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় ইংরাজি বাদ দেওয়ার সিদ্ধান্ত

*** ১৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এই রাজ্যে মেডিক্যাল ও ইঞ্জিনিয়ারিং পাঠ্যক্রমে ভর্তির ব্যাপারে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা থেকে ইংরাজিকে বাদ দেওয়ার প্রস্তাব রাজ্য সরকার অনুমোদন করেছেন ; এবং

(খ) সত্য হলে, এইরূপ সিদ্ধান্ত গ্রহণের কারণ কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উপাচার্যদের নিয়ে গঠিত উপদেষ্টা কমিটির সুপারিশক্রমে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় ইংরাজি বাদ দেওয়া হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, মেডিক্যাল এবং ইঞ্জিনিয়ারিং-এর পাঠ্যপুস্তক যেখানে সবই ইংরাজি ভাষায়, সেখানে মেডিক্যাল এবং ইঞ্জিনিয়ারিং ছাত্র-ছাত্রীদের এই ইংরাজি ভাষায় জ্ঞানের পারদর্শিতা যেখানে অত্যাবশ্যক, সেখানে এই পারদর্শিতা টেস্ট করার জন্য জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় যে ইংরাজি ছিল এটা এইভাবে তুলে দেবার ফলে তার পারদর্শিতা ভবিষ্যতে কিভাবে পরীক্ষা করা হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের শিক্ষার ব্যাপারে বহু দিন আগেই সিদ্ধান্ত নিয়েছি যে ৬ ক্লাস থেকে ১২ ক্লাস অবধি (উচ্চ মাধ্যমিক পর্যন্ত) ইংরাজি আবশ্যিক এবং ঐ ক বছরে ইংরাজি যদি কেউ না শেখে তাহলে কবে শিখবে বলতে পারব না। আমাদের হিসাব মতো, আমরা যা অনুসন্ধান করেছি, ভারতবর্ষের অন্যান্য জায়গায় যা হচ্ছে, আমাদের যারা বিশেষজ্ঞ আছেন তাদের মত অনুযায়ী আমরা এটা মনে করি এই দুটি বিষয়ে ইঞ্জিনিয়ারিং এবং ডাক্তারির ক্ষেত্রে এতে যা ইংরাজি জানা থাকে তাই যথেষ্ট যদি এটা পরীক্ষার মধ্যে না রাখা হয়। কারণ হিসাব করে দেখা যাচ্ছে, পর্যালোচনা করে দেখা গেছে, ইংরাজিতে পারদর্শি হলে যদি এগুলিতে দুর্বল থাকে অর্থাৎ যেটা পড়তে যাচ্ছে, বিজ্ঞান বা মেডিক্যাল বা ইঞ্জিনিয়ারিং তাহলেও উতরে যায় এবং ভালো ভালো ছাত্রগুলি যারা মফস্বল থেকে আসে, ইংরাজিতে কিছুটা কাঁচা থাকে তুলনামূলকভাবে ওদের সঙ্গে, তারা যে বিষয়ে পরীক্ষা দেয় সেই বিষয়ে ভালো নম্বর পায় কিন্তু অনেক সময় তাদের অসুবিধা হয় ইংরাজির জন্য, এই ইংরাজির জন্য

তারা কম নম্বর পেয়ে যায়। অথচ ওদের চেয়ে এদের পারদর্শিতা বেশি। এটা আই আই টিতে উঠে যাচ্ছে দিল্লিতেও উঠে যাচ্ছে। আমরা অনেক আলোচনা করে, পর্যালোচনা করে আমাদের উপাচার্যদের সঙ্গে এই সিদ্ধান্ত নিয়েছি এ বছর।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ক্লাস ৬ থেকে ১০ পর্যন্ত যে নতুন সিলেবাস করেছেন সেটা বির্তকের বিষয়। বাস্তব অভিজ্ঞতায় দেখছি, যেটুকু ইংরাজি শেখা দরকার তাও তারা শিখছে না। আমি সেই বিতর্কের বিষয়ে যাচ্ছি না। এখানে বললেন, অন্য বিষয়ে যথেষ্ট জ্ঞান আছে কিনা তা পরীক্ষা করা হবে। মেডিক্যাল এবং ইঞ্জিনিয়ারিং যেটা পড়বার বিষয় সেই বিষয় বস্তুটার ভাষার মাধ্যম হচ্ছে ইংরাজি। সেই ইংরাজি ভাষার মিনিমাম নলেজ যেখানে থাকা দরকার তাদের নিশ্চয়ই সাধারণভাবে সেই স্ট্যান্ডার্ড থাকে না। এখন এই যে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় ইংরাজি তুলে দেওয়া হল তার মিনিমাম ইংরাজির যে স্ট্যান্ডার্ড সেটা থাকলে মেডিক্যাল, ইঞ্জিনিয়ারিং-এর যে পাঠ্যপুস্তক তা উপলব্ধি করতে পারত, অধ্যয়ন করতে পারত। এখন এই যে তুলে দেওয়া হল এর ফলে কার্যত, মেডিক্যাল এবং ইঞ্জিনিয়ারিং-এ শিক্ষার মান নিচে নেমে যাবে। সুতরাং এই অবস্থায় এদের পরীক্ষা করবার জন্য আপনি বিবেচনা করে দেখবেন কি?

**মিঃ স্পিকার ঃ** প্রশ্ন হল না।

**শ্রী জ্যোতি বসু ঃ** ইঞ্জিনিয়ারিং এবং ডাক্তারীতে মান উন্নত হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ইংরাজি বাদ যাওয়ার ফলে কি না জানি না। আপনি কি অবগত আছেন এই রাজ্যে উচ্চ মাধ্যমিক প্রথম থেকে টেন পর্যন্ত।

**মিঃ স্পিকার ঃ** উনি অবগত থাকলে আপনার কি উপকার হবে?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** খড়গপুর আই আই টিতে চান্স পায়নি। এর কারণ কি, এটা কি ইংরাজি না জানার জন্য?

**শ্রী জ্যোতি বসু ঃ** কয়েক বছর ধরে পর্যালোচনা হয়েছে ছাত্রছাত্রীদের বিষয়ে, জয়েন্ট একজামিনেশনে আমাদের এখানে ইংরাজি ছিল, অনেক জায়গায় উঠে গেছে। আমরা পরে আলোচনা করে দেখেছি ইঞ্জিনিয়ারিং, আই আই টি/ মেডিক্যাল ঐ গুলিতে সব জায়গায় উঠে গেছে, কতকগুলি জায়গায় উঠে যাবে। আমরা নিজেরাও পর্যালোচনা করে দেখেছি যারা মেডিক্যাল ইঞ্জিনিয়ারিং পড়তে চায় তাদের ক্ষেত্রে এটা হওয়া উচিত। আমরা সবটা বিচার করে বিশেষজ্ঞদের মতামত নিয়ে প্রশ্ন কর্তা তো বিশেষজ্ঞ নন আলোচনা করে এটা করেছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার সাপ্লিমেন্টারি হল যে, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ যে তিনি এই রাজ্যের ছাত্রছাত্রীদের স্বার্থের কথা বিবেচনা করে এই রকম একটা সিদ্ধান্ত নিতে চলেছেন। আমার বক্তব্য হল যে, এটা এই রাজ্যে প্রথম হল না অন্য কোনও রাজ্যে হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** বেশির ভাগ রাজ্যেই ইঞ্জিনিয়ারিং এবং আই আই টি পরীক্ষায় ইংরাজি উঠে গেছে।

**হোগল নদীর উপর সেতু**

* **১৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৮।) **শ্রী সুভাষ নস্কর ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাসন্তী ব্লকে হোগল নদীর উপর সেতু নির্মাণের জন্য কোনরূপ প্ল্যান এস্টিমেট তৈরি করা হয়েছিল কি ;

(খ) হয়ে থাকলে,—

(১) কোন সালে হয়েছিল,

(২) ঐ কাজে আনুমানিক ব্যয়ের পরিমান (এস্টিমেট) কত ধরা হয়েছিল, এবং

(গ) ঐ সেতু নির্মাণের কাজটি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) (খ) ও (গ) কোনও প্ল্যান তৈরি হয়নি। তবে এই মর্মে একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। কেন্দ্রীয় সড়ক তহবিল থেকে অর্থ প্রদানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের মতামত জানা যায়নি। এই প্রকল্পে আনুমানিক ব্যয় ধরা হয়েছে চার কোটি টাকা।

**মহিষাদল মহিলা কলেজের ভবন**

* **১৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩২।) **শ্রী সূর্য চক্রবর্তী ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার মহিষাদল গার্লস কলেজের ভবন নির্মাণের বা এ বাবদ কোনও আর্থিক সাহায্য দানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, বর্তমানে উহা কোন পর্যায়ে আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ও (খ) কলেজ কর্তৃপক্ষ কলেজ ভবন নির্মাণের জন্য সরকারি সাহায্যের আবেদন করেছেন। আবেদনটি বর্তমানে পরীক্ষাধীন। শিক্ষা অধিকর্তার রিপোর্ট পেলে আগামী আর্থিক বছরে প্রয়োজনীয় সিদ্ধান্ত গ্রহণ করা হবে।

**ক্যানিং-এ নতুন মহকুমা অফিস স্থাপন**

* **১৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৪।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ক্যানিং শহরে নতুন মহকুমা অফিস স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, ঐ নির্মাণ কার্য কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মহকুমা অফিস ভবন নির্মাণের জন্য উপযুক্ত জমির অনুসন্ধান চলছে। জমি, বাড়ি এবং প্রয়োজনীয় অর্থের ব্যবস্থা হলেই নির্মাণ কার্য শুরু হবে।

**ডি ভি সি কর্তৃক সিটি সিস্টেমকে বিদ্যুৎ সরবরাহ**

* **২০১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯ সালে জানুয়ারি মাসের কোন তারিখে ডি ভি সি থেকে সিটি সিস্টেমকে সর্বনিম্ন পরিমান বিদ্যুৎ দেওয়া হয়েছিল ; এবং

(খ) ঐ পরিমান কত ছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) জানুয়ারি মাসের ২৫ তারিখে ডি ভি সি থেকে সিটি সিস্টেমকে সর্বনিম্ম পরিমান দেওয়া হয়ে ছিল।

(খ) ঐ পরিমান ছিল ০.৫৩৭ এম, ইউ।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সিটি সিস্টেমকে ডি ভি সি থেকে যে বিদ্যুৎ দেওয়া হয় তার রেটটা ঐ তারিখের ঠিক আগে এবং পরে ইমপ্রুভ করেছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এর আগেও ভালো ছিল এবং পরেও অনেক ইমপ্রুভ করেছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** সিটি সিস্টেমকে ডি ভি সির কত পরিমান পাওয়ার দেবার কথা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ৯৫ মেগাওয়াট দেবার কথা, কিন্তু প্রায়রিটি অনুযায়ী বেশি থাকলে বেশি দেন তারা। এখন ভালোই পাওয়ার দিচ্ছেন তারা।

### গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্র

*** ২০২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪২।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য বিদ্যুৎ পর্ষদ-এর অধীনে গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্রটি কবে রাজ্য সরকারি নিয়ন্ত্রণে আসে ; এবং

(খ) রাজ্য সরকারের নিয়ন্ত্রণে আসার পূর্বে ও পরে বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতা যথাক্রমে কত ছিল ;

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) গৌরীপুর তাপ বিদ্যুৎ প্রকল্পটি গত ১-৯-৬১ তারিখে রাজ্য বিদ্যুৎ পর্ষদের অধীনে আসে।

(খ) রাজ্য বিদ্যুৎ পর্ষদের অধীনে আসার আগে এই বিদ্যুৎ কেন্দ্রের স্থাপিত উৎপাদন ক্ষমতা ছিল ৪৫ মেগাওয়াট। পরে ঐ ক্ষমতা কমিয়ে প্রথমে ২৮ মেগাওয়াট এবং পরে ১৪ মেগাওয়াট করা হয়।

### মুর্শিদাবাদ জেলায় শিল্প প্রকল্প

*** ২০৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১০ বছরে মুর্শিদাবাদ জেলায় কোনও শিল্প স্থাপন প্রকল্প হাতে নেওয়া হইয়াছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে সেগুলি কি কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মেসার্স ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রোডিউসারস ফেডারেশন লিমিটেড একটি "ক্যাটল ফুড" কারখানা স্থাপন করিয়াছে। এছাড়া মেসার্স শিবরাম জুট অ্যান্ড ফাইবার ট্রেডিং কোং প্রাইভেট লিমিটেডকে "লেটার অফ ইন্টেন্ট" এবং মেসার্স ওমপ্রকাশ মলকে "রেজিস্ট্রেশন" দেওয়া হইয়াছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বর্তমানে আর কোনও প্রতিষ্ঠান ওখানে তৈরি করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপাতত আমি এর উত্তর দিতে পারছি না। তবে কেন্দ্রীয় সরকারের

কাছে আবেদন করেছিলাম, আরও কতগুলো জেলা যেগুলো নো-ইন্ডাস্ট্রি জেলা সেখানে কিছু করতে পারি কিনা। ফলে তারা তিনটি জেলার নাম আমাদের কাছে চেয়ে পাঠিয়েছেন ; বলেছেন, আপনারা পাঁচ-ছয়টি জেলার নাম দিন, তার থেকে আমরা তিনটি জেলা বেছে নেব। আমরা সেখানে মুর্শিদাবাদের নাম রেখেছি বলে আমার বিশ্বাস। এছাড়াও দুটি জেলার নাম রেখেছি এবং নামগুলো কেন্দ্রের কাছে পাঠিয়ে দিয়েছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** নো-ইন্ডাস্ট্রি ডিস্ট্রিকটের কথা তুললেন বলে আমি এই প্রশ্নটা করছি। এই যে নো-ইন্ডাস্ট্রি রেস্ট্রিকটিভ নর্মস রয়েছে ব্যাকওড়ার্ড ডিস্ট্রিকটগুলির ক্ষেত্রে এটার জন্যই মুর্শিদাবাদ জেলায় শিল্প স্থাপন করতে অসুবিধা হচ্ছে। কারণ এর মধ্যে একটা ইমব্যালেন্স রয়েছে। সেজন্য জানতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী কোনও রিভিউ করেছেন কিনা যে, একটি ডিস্ট্রিকটকে নো-ইন্ডাস্ট্রি ডিস্ট্রিকট বলা হচ্ছে, কিন্তু সেখানে কোনও শিল্প গড়ে উঠছে না। লালবাগে কিছু নেই, অন্যান্য সাব-ডিভিশনগুলিতেও কোনও ইন্ডাস্ট্রি নেই ; কেবলমাত্র বিড়ি ইন্ডাস্ট্রি রয়েছে। এছাড়া সবটাই এগ্রিকালচারাল এরিয়া। সেখানে ট্রাডিশনাল বিগ ইন্ডাস্ট্রি নেই এবং এই ইমব্যালেন্সটা নো-ইন্ডাস্ট্রি ডিস্ট্রিকট বা ব্যাকওয়ার্ড ডিস্ট্রিকটের নর্মসের কারণেই চালু থাকছে। বিষয়টা রিভিউ করবার কোনও ব্যবস্থা সরকারের পক্ষ থেকে হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন্দ্রীয় সরকার এটা মানেন না। আমার যত দূর মনে আছে এখানে আমাদের আরও যারা শিল্পপতি আছেন তারা কোনও লাইসেন্স চান না, কারণ সেখানে ইনসেনটিভ কম ছিল। নদীয়া থেকে এবং মালদা থেকে আমি একটা প্রশ্নের উত্তর দিতে গিয়ে দেখছিলাম বরং কিছু চেয়েছে এবং তারা পেয়েছে। সেই তুলনায় মুর্শিদাবাদে ১৯৮৩ সাল পর্যন্ত এই রকম কোনও ইনসেনটিভের ব্যবস্থা ছিল না। পরবর্তীকালে এটা ঠিক করা হয়েছে, অসুবিধা বেড়েছে, ইনসেনটিভ স্কীম নিরিখে আমরা সেইভাবে তৈরি করেছি। আমরা যেটা করেছি সেটা যথেষ্ট বৈজ্ঞানিক বলেই আমার ধারণা।

## Heldover Starred Questions

### (to which written answers were laid on the Table)

### Transmission and distribution losses of State Electricity Board

***97.** (Admitted question No. *138.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) steps taken to reduce transmission and distribution losses of the West Bengal State Electricity Board during the last 3 years ;

(b) the results thereof ; and

(c) the estimated transmission and distribution losses of the Board during the last three years ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ইন্টিগ্রেটেড সিস্টেম ইম্প্রুভমেন্ট স্কীম রূপায়ণের জন্য বিদ্যুৎ পর্ষদের পরিবহন ও বণ্টন ব্যবস্থার একটি সামগ্রিক সমীক্ষা গ্রহণ করা হইয়াছে। বীরভূম জেলার জন্য ইতিমধ্যে এই স্কীম রচনা করিয়া আর ই সি তে জমা দেওয়া হইয়াছে। ক্রমশ মেদিনীপুর, মালদা এবং অন্যান্য জেলা গুলিতেও এই স্কীম চালু করা হইবে।

(২) ভবিষ্যত চাহিদার প্রতি নজর রাখিয়া বণ্টন ও সরবরাহ ব্যবস্থার উন্নতির জন্য নিম্ন লিখিত জেলা গুলিতে ট্রান্সফর্মার ও কন্ডাক্টার পরিবর্তন, লোহার কন্ডাক্টারের পরিবর্তে অ্যালুমিনিয়াম অ্যালয় কন্ডাক্টারের ব্যবহার সেকশনালাইজার ব্যবহার প্রভৃতি বিবিধ ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ঃ-

হুগলি — ৫টি প্রকল্প

নদীয়া — ৪টি প্রকল্প

মুর্শিদাবাদ — ৬টি প্রকল্প

মেদিনীপুর — ১১টি প্রকল্প

ইহা ছাড়া নিম্নলিখিত শহরাঞ্চলের সামগ্রিক বিদ্যুৎ ব্যবস্থার উন্নতির জন্য পাওয়ার ফাইনান্স কর্পোরেশনের নিকট হইতে ঋণ পাবার জন্য ব্যবস্থা গ্রহণ করা হইতেছে ঃ-

(৩) ক্ষতির পরিমান কমানোর জন্য ৬৬/৯৯ কে.ভি এবং ৩৩/১১ কে.ভি সাব-স্টেশন গুলির ক্ষমতা বৃদ্ধি এবং উন্নত ট্রান্সফর্মার বসানো হইতেছে।

(৪) মিটারের কারচুপি বন্ধের জন্য মিটারগুলিকে চুরি রোধক বা কেন রাখা হইতেছে এবং বারবার ও ব্যাপক ভাবে মিটার রিডিং পরীক্ষা করা হইতেছে।

(৫) ত্রুটিপূর্ণ মিটার গুলিকে খুঁজিয়া বাহির করিবার জন্য সংশ্লিষ্ট আধিকারীকদের মিটার গুলিকে বিশেষ করে বড় বড় গ্রাহকদের নিয়মিত পরিদর্শনের নির্দেশ দেওয়া হইয়াছে। হুকিং ও ট্যাপিং করে বিদ্যুৎ চুরিবন্ধ করার জন্য পর্ষদের ভিজিলেন্স উইং বিশেষ প্রচেষ্টা চালাইতেছেন।

(খ) ইহার ফলে পরিবহন বাবদ ক্ষতির পরিমান ১৯৮৫-৮৬ সালে ৩২.১৬% থেকে ১৯৮৭-৮৮ সালে ২২.৫৭% এ আনা সম্ভব হইয়াছে।

(গ) পরিবহন ও বণ্টন বাবদ ক্ষতির পরিমান যথাক্রমে

১৯৮৫-৮৬ সালে - ২৩.১৬%

১৯৮৬-৮৭ সালে - ২৩.৫৬% এবং

১৯৮৭-৮৮ সালে- ২২.৫৭%

### Bomb in Kasba sub-station of State Electricity Board

***99.** (Admitted question No. *513.) **Shri Sadhan Pande:** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether it is a fact that a bomb had been discovered in the Switch Yard of the West Bengal State Electricity Board's sub-station at Kasba on 14th October, 1988;

(b) if so,—

(i) whether any enquiry into the matter has been held;

(ii) the findings of enquiry, if any; and

(iii) the steps taken or proposed to be taken in the matter?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এই প্রশ্ন ওঠে না।

### Starred Question

### (to which written answers were laid on the Table)

### Home Guards

***185.** (Admitted question No. *513.) **Shri Fazle Azim Molla** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Civil Defence) Department be pleased to state—

(a) the present strength of home guards in the State;

(b) the procedure for selection of persons for enrolment as home guards;

(c) what percentage of the expenditures incurred on home guards organisation is borne by the Government of India; and

(d) the expenditures incurred on home guards during the last three years and the amount borne by the Government of India in this regard?

**Minister-in-charge of the Home (Civil Defence) Department:**

(a) 23,879

(b) Persons who are residents of the State having standard physical fitness and minimum education upto Class VIII were selected for enrolment as Home Guard since 1962 by Superintendents of Police in the districts and by Deputy Commissioner of Police. Home Guards in Calcutta (Vide latest G.O. No. 1351-HCD dt. 12.4.1982).

(c) 50% of the expenditure (except the expenditure incurred on"wages") in respect of Calcutta Home Guards and South Bengal districts Home Guards is borne by the Government of India. 100% of expenditure incurred (except the expenditure on wages) in respect of Home Guards of North Bengal districts is made by the Government of India. For Border wing Home Guards Orgn. also, cent percent expenditure is by Govt. of India.

(d) 1985-86, Rs. 9.19,32,313.00

1986-87, Rs. 14,30,63,884.00

1987-88, Rs. 13,38,43,600.00

**Seventh Power Unit of Durgapur Projects Ltd.**

***187.** (Admitted question No. *137.) **Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) when was the proposal for installation of the Seventh Power Unit of the Durgapur Projects Ltd. cleared by the Planning Commission ;

(b) what was the target date for installation commission of this Unit ;

(c) what is the present position ; and

(d) the reasons for delay, if any ?

**Minister-in-charge of the Power Department :**

(a) The proposed 7th power unit of the Durgapur Projects Ltd. has not yet been cleared by the Planning Commission.

(b), (c) and (d) Question do not arise in view of the answer to question (a) above.

## Diversification at Higher Secondary stage

***189.** (Admitted question No. *139.) **Dr. Tarun Adhikari** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether any target has been fixed for diversification of students at the Higher Secondary stage to the vocational stream by 1990;

(b) if so,—

(i) the target thereof;

(ii) the progress, so far achieved; and

(iii) the programme of action finalised up to 31st January, 1989?

**Minister-in-charge of the Education (Higher) Department:**

(a) No.

(b) does not arise.

## Cadre Congestion of IPS Officers

***191.** (Admitted question No. *143.) **Shri Rajesh Khaitan** : Will the Minister-in-charge of the Home (P&AR) Department be pleased to state—

(a) whether the State Government has recently received any representation from the Executive Committee of the IPS Association, West Bengal, regarding the problem of cadre congestion in the State; and

(b) if so, what step, if any, have been taken by the Government to solve this problem?

**Minister-in-charge of the Home (P&AR) Department:**

(a) No representation has been received by the State Government from the IPS Association recently regarding the problem of cadre congestion in the State.

(b) Does not arise.

### সুন্দরবন অঞ্চলে নতুন মহকুমা গঠন

***১৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৫।) **শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনের কয়েকটি থানা নিয়ে একটি পৃথক মহকুমা গঠন করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি ;

(খ) থাকলে,—

(১) বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে,

(২) কোন কোন থানা নিয়ে এই নতুন মহকুমার প্রস্তাব আছে,

(৩) ঐ নতুন মহকুমার নামকরণ সম্পর্কে কোনও সিদ্ধান্ত হয়েছে কিনা, এবং

(৪) প্রস্তাবিত মহকুমার কাজকর্ম কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ক্যানিং-এ মহকুমা করার একটি প্রস্তাব আছে।

(খ) (১) এটি কার্যকরী করার জন্য প্রাথমিক তথ্যাদি সংগ্রহ করা হচ্ছে।

(২) নিম্নলিখিত থানাগুলি নিয়ে এই নতুন মহকুমা গঠনের প্রস্তাব আছে— ক্যানিং, কুলতালি, জয়নগর, বাসন্তী, গোসাবা।

(৩) (ক) প্রশ্নের উত্তর দ্রষ্টব্য।

(৪) মহকুমা অফিস ভবন নির্মাণের জন্য উপযুক্ত জমির অনুসন্ধান চলছে।

### Rural Water Supply under Minimum Needs Programme

***198.** (Admitted question No. *193.) **Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Public Health Engineering Department be pleased to state—

(a) if it is a fact that the provisions in the Annual Plan Outlays for rural water supply programmes were not fully utilised during the period 1985-86 to 1987-88 ;

(b) if so,—

(i) the reasons thereof, and

(ii) what was the actual expenditure as compared to the provisions in the Annual Plans ?

**Minister-in-charge of the Public Health Engineering Department:**

(a) This is not a fact, During 1986-87 and 1987-88 the provisions could not be fully utilised.

(b) (i) In 1986-87 the entire fund could not be utilised due to strike by a section of engineers of the P.H.E. Deptt. and in 1987-88 there was wide spread flood in the State.

**Rs. in lakhs**

| (ii) Year | Provision | Expenditure |
|---|---|---|
| 1985-86 | 642.08 | 645.00 |
| 1986-87 | 1144.00 | 869.70 |
| 1987-88 | 1650.00 | 1605.00 |
| | **3436.00** | **3120.00** |

**Monument at the ancestral house of Rishi Bankim Chandra**

***200.** (Admitted question No. *131.) **Dr. Tarun Adhikari** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether the State Government has any proposal for building a monument at the ancestral house of Rishi Bankim Chandra Chattopadhyay at Kanthalpara, Naihati, which has been requistinoned by the Government;

(b) if so,—

(i) what are the salient features of the proposal,

(ii) what is the progress in this regard so far, and

(iii) whether the State Government has any proposal to involve the Central Government in the matter?

**Minister-in-charge of the Education Department:**

(a) The entire matter is now receiving the attention of the State Govt.

(b) Rishi Bankim Library & Museum, Naihati has sent a proposal

for utilisation of his house. This is under examination of the Government.

### Replacement of State Road Rollers

***203.** (Admitted question No. *1253.) **Dr. Tarun Adhikari :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to replace the traditional static road rollers by Vibratory rollers to modernise the road cunstruction techniques ; and

(b) if so, steps taken or proposed to be taken in the matter ?

**Minister-in-charge of the Public Works Department :**

(a) No.

(b) Does not arise.

**Mr. Speaker :** Now, the question hour is over. Today I have received a notice from Shri Amalandra Roy to arise a question of alleged breach of privilege and contempt of the House by some Members and leaders of Congress (I) Party for their remarks reffecting on the House. I would request Shri Amalandra Roy to move his motion.

### Breach of Privilege

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা প্রিভিলেজ মোশন এখানে মুভ করতে চাই। কিন্তু সেটা একটু ব্যাখ্যা করে বলতে চাই, তারপর আপনার অনুমতি পেলে আমি সেটা মুভ করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৭শে ফেব্রুয়ারি থেকে আজ পর্যন্ত এমন কতকগুলি ঘটনা ঘটেছে সেই ঘটনাগুলির পটভূমিতে আমি এই বিধানসভায় এই প্রিভিলেজ মোশন মুভ করতে চাই। ২৭ তারিখের পর থেকে বিভিন্ন দিনে বিভিন্নভাবে কংগ্রেস দলের এম এল এদের তরফ থেকে কংগ্রেস রেজিসলেচার পার্টির তরফ থেকে কতগুলি অভিযোগ রাখা হচ্ছে। যদিও তারা নিজেরা এম এল এ এবং তাদের কর্তব্য ছিল সেই অভিযোগগুলি সকলের আগে তারা যেহেতু এই বিধানসভার সদস্য সেইহেতু এই বিধানসভায় উপস্থিত করা। কিন্তু দুঃখের বিষয় বিধানসভায় তারা সেইভাবে কোনও প্রশ্ন উত্থাপন করেন নি। তবে ২-৩টি ক্ষেত্রে সেটা করা হয়েছিল কিন্তু তারা সেই সময় এখানে অনুপস্থিত ছিলেন। সেই কারণে সেই প্রশ্নগুলি এই হাউসে ডিসপোজড অফ হয়েছে, তার উপর স্পিকার মহাশয় আপনি নিজে আপনারা সিদ্ধান্ত ঘোষণা করেছেন। বিধানসভার ভিতরে এই ফোরামে সকলের আগে যেখানে এই সব প্রশ্ন তোলা উচিত ছিল সেখানে তারা তা করলেন না, না করে বাইরে প্রতিনিয়ত নালিশ জানাতে থাকলেন। বলতে থাকলেন যে

[1-30 — 1-40 P.M.]

বিধানসভার এম এল এদের নাকি কোনও নিরাপত্তা নেই, বলতে থাকলেন বিধানসভার এম এল এদের মারধোর করা হচ্ছে, বিধানসভার এম এল এদের মারধোর করার পর তাদের কোনও বিচার হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৭ ফেব্রুয়ারি তারিখের পর থেকে দিনের পর দিন এই সব কথা বলে যাওয়া হয়েছে। এই ক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে এই যে আমার হাতে যে নজীর আছে সেই নজীরের বলে এই কথা বলতে পারি আজকে যদি কেউ বিধানসভার মেম্বার হিসাবে বিধানসভায় তাঁর অভিযোগ পেশ করার দায়িত্ব পালন না করেন, তাঁরা বাইরে এই সমস্ত কথা বলে থাকেন তাহলে সেই নজীরের বলে সেটাকে বলা হবে কাস্টিং এসপারশন অন হাউস এবং এটাতে রেফ্লেকশন হচ্ছে অন দি হাউস। এই কাজ করার অধিকার কোনও বিধান সভার সদস্যের নেই। যদি তা করেন তাহলে ব্রিচ অফ প্রিভিলেজ হয় এবং সাধারণভাবে ব্রিচ অফ প্রিভিলেজ হবে বিধানসভা অবমাননা করার জন্যে। এইভাবে তাঁরা কাজ করেছেন বলে বিধানসভাকে অবমাননা করা হয়েছে। আমি এই সম্পর্কে নজির আপনার কাছে তুলে ধরতে চাই। এইক্ষেত্রে সবচেয়ে বড় ইমপর্টেন্ট নজির হচ্ছে সুরেন্দ্র মহান্তি এবং নবকৃষ্ণ চোধুরির মামলা, এটা পাওয়া যায় এ আই আর ১৯৫৮ ১৯৫ এখানে বলা হয়েছে পরিষ্কার করে "Actions in the nature of offences against the authority or dignity of the House, such as libels upon itself are punishable, although these actions are not breaches of any specific privilege. Such actions, though often called breaches of privilege are more property distinguished as 'contempts'." এই নজিরের সমর্থনে আমি বলতে চাই যে আরও কয়েকটি নজির আমি আপনার কাছে হাজির করতে চাই যে এই রকমভাবে বিধানসভায় না জানিয়ে বিধানসভার সদস্যরা যদি বিধানসভার বাইরে জানাতে থাকেন তা হলে সেটা কনটেম্পট হবে। এখানে এই ধরনের নজির করা হয়েছে। যেমন Mulgaokar case 4R (CPR-4LS, Pratipaksha case PD, 1976, Vol, XX1,2 PP 34-35 এটা হল লোকসভার নজির। তৃতীয় নজির হচ্ছে জগজীৎ সিং কেস PD, 1976, Vol-XX1,2, PP 38-39.। তাছাড়া কেরালা এবং হরিয়ানার আরেকটা নজির আছে, তাতে বলা হয়েছে এই ধরনের কাজ কর্ম হচ্ছে কনটেম্পট অফ দি হাউস।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায় এরমধ্যে তো অনেকগুলো নাম দিয়েছেন কাদের বিরুদ্ধে কি কি স্পেসিফিক এলিগেশন সেটা বললেন না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** নাম দিতে গেলে তা হোলসেল নাম দিতে হয়।

**মিঃ স্পিকার ঃ** আপনি নাম না দিলে রেকর্ড হবে কি করে?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আজকে মোশনটা নিয়ে আলোচনা হবে কিনা, অ্যাডমিট হবে কিনা রেকর্ডেড হবে কিনা না জেনে কি করে নামগুলো জানাবো। তবে ৩জন এম এল এ বাদে বাইরের যারা আছেন তাঁদের নামগুলো করতে হচ্ছে, যাঁরা প্ররোচনা জুগিয়েছেন তাঁদের নামগুলি অবশ্যই বলা দরকার। সেই নামগুলি হচ্ছে এ.বি.এ গণিখান চৌধুরি, শ্রী প্রণব

মুখার্জি, অজিত পাঁজা, প্রিয়রঞ্জন দাসমুন্সি, সন্তোষমোহন দেব, কল্পনা রাই, এ আর মাল্লু এবং মনোরঞ্জন ভক্ত। এরা কেউই সদস্য নন, গত তিন দিন ধরে তারা দিল্লিতে গিয়ে প্রথমে স্বরাষ্ট্রমন্ত্রী বুটা সিং-য়ের কাছে এবং পরে দ্বিতীয় বার নালিশ জানিয়েছেন রাষ্ট্রপতি আর ভেঙ্কটরামণের কাছে। তৃতীয়ত দেখলাম যে প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর কাছে তারা নালিশ জানিয়েছেন, তবে রাজীব গান্ধীর কাছে যে তাঁরা নালিশ জানিয়েছেন আমি এখনও নিশ্চিত নই। আমাদের বিধানসভার প্রসিডিংস বা কাজকর্ম সম্পর্কে নালিশ জানানো হয়েছে কি হয়নি আমি জানি না। কিন্তু স্বরাষ্ট্রমন্ত্রী এবং রাষ্ট্রপতির কাছে বিধানসভার কাজকর্ম সম্পর্কে নালিশ জানানো হয়েছে, এই বিষয়ে আমি নিশ্চিত। এবং যে কজনের নাম আমি আপনার কাছে উল্লেখ করেছি যারা এই ব্যাপারে প্ররোচনা করছিলেন তারা সব কজনই নালিশ জানাতে গিয়েছিলেন। এম এল এদের মধ্যে তিন জনের নাম বাদে প্রত্যেকের নামই ছেপে বেরিয়েছে। কাজেই তিনজন বাদে সমস্ত এম এল এ-এর সঙ্গে যুক্ত। আমি জানিনা এই মোশন মুভ হবে কিনা এবং আজকে সিদ্ধান্ত নেবেন কিনা এবং স্পেসিফিকালি যে নামগুলি দেওয়া দরকার সেইগুলি আমি দিয়ে দেব এবং ফর্মালি আপনি মোশন মুভ করতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** আপনাকে তো এম এল এ-দের নাম ফর্মালি বলতে হবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** সেইগলি তো লিস্ট দেখে বলতে হবে, সাত্তার ছিলেন, জ্ঞান সিং সোহনপাল ছিলেন, সুব্রত মুখার্জি ছিলেন।

**মিঃ স্পিকার ঃ** আমি শুধু এটুকু জানতে চাই গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে যদি কোনও এম এল এ নিগৃহীত হয়, তাকে ধরুন আক্রমণ করা হয়েছে, সে এই ব্যাপারে বাইরে কোনও প্রতিবাদ করতে কি পারবে না?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** বাইরে প্রতিবাদ করার নিশ্চয় একটা ফর্ম আছে।

**মিঃ স্পিকার ঃ** সেই ফর্মটা কি হবে?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** তিনি বিধানসভার সদস্য হিসাবে বিধানসভায় বলবেন না, বিধানসভায় কোনও নালিশ জানালেন না তাহলে কি হবে।

**মিঃ স্পিকার ঃ** নালিশ জানিয়েছিলেন। তিনটি অ্যাপ্লিকেশন পড়েছিল আমার কাছে তাদের অনুপস্থিতির কারণে এটা খারিজ হয়েছে। তিনটি অ্যাপ্লিকেশন হচ্ছে সুলতান আহমেদ, সৌগত রায় এবং সুব্রত মুখার্জি। যখন এটা ডাকা হয়, তখন ওরা ফেল করেছিল, সেইজন্য ওটা ড্রপ হয়ে গেল, মুভ হল না। আমার নেক্সট কোয়েশ্চেন হচ্ছে ওরা নালিশ জানিয়েছিল, কিন্তু ওদের অনুপস্থিতির কারণেই ওটা অগ্রাহ্য হয়ে যায়। এই কারণে এটা হয়ে যাবার পর গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে তাদের বাইরে প্রতিবাদ করার কোনও গণতান্ত্রিক অধিকার আছে কিনা, সেটাই হচ্ছে প্রশ্ন?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** যে নজির আছে, বিধানসভার বাইরে আপনার সিদ্ধান্তের বিরুদ্ধে

ঐ ব্যাপারে কারো কাছে নালিশ জানানো যাবে না। তারা যেখানে গিয়েছেন স্বরাষ্ট্র মন্ত্রী বুটা সিংয়ের কাছে আউটসাইড তার কাছে তাদের নালিশ জানানোর অধিকার নেই এটা নজির বলছে। রাষ্ট্রপতির কি ক্ষমতা আমরা জানিনা। কিন্তু So far as the proceedings of this House are concerned. কিছু করার নেই। রাষ্ট্রপতির কাছে নালিশ জানাতে যাওয়া অপরাধ সেই নালিশ তারা জানাতে পারেন না। তাদের জায়গা হচ্ছে এই বিধানসভা। এবং এখানে এসেই এই নালিশ জানাতে হবে। এই ব্যাপারে একটা জিনিস পরিষ্কার করে দিচ্ছি যেটা প্রিসিডেন্ট আছে রুলিংয়ের হাউস অফ কমন্সে আছে এবং আর একটি আমাদের এখানকার বালুজ কেস আছে PB 1951, I(I) page 90 আপনি যেটা বললেন যে ডিসিশন হয়েছে, নালিশ তারা জানিয়েছিলেন কিন্তু তারা এখানে উপস্থিত হননি, অপরাধ তারাই করলেন, আপনি তার উপর ডিসিশন নিয়েছেন। তারপর তারা বাইরে নালিশ জানাতে গিয়েছেন স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে, রাষ্ট্রপতির কাছে, জানি না প্রধানমন্ত্রীর কাছে তাদের নালিশ জানিয়েছেন কিনা। সেখানে পরিষ্কার বলা হচ্ছে ''Approaching an outsider against any decision of the House is tantamount to a reflection on the decision of the House and consequently contempt of the House.... The proper course.. is to move the House ifself.'' রাষ্ট্রপতির কাছে নয় বা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছেও নয়, সেখানে বিচার হবে না, বিচার এখানে হবে এবং এটা শুধু বালুজ কেসের প্রিসিডেন্ট পাচ্ছি তা নয় এখানে আমি যেটা আপনার কাছে উল্লেখ করছি সেটা হচ্ছে হাউস অব কমন্সে স্টকডেল ভারসেস হ্যানসার্ডের কেস, সেখানে রুলিং দেওয়া হয়েছে এইভাবে— ''That whatever matter arises concerning either House of Parliament ought to be examined, discussion, and adjudged in that House to which it relates, and not eleswhere. বাইরে কোথাও হবে না, এখানে করতে হবে, আর সেটাই হচ্ছে কোয়েশ্চেন অব প্রিভিলেজ এবং সেটাই ব্রিচড হয়েছে, তারজন্য হাউসের কনটেম্পট হয়েছে। মেরেছে কি মারে নি সে মামলা নয়, নাও মারতে পারে, সেটা সম্বন্ধে এখানে বিচার হবে।

**মিঃ স্পিকার ঃ** আপনি তো জানেন হাইকোর্ট, সুপ্রীম কোর্টের জাজমেন্টের উপর পরে ফেয়ার ক্রিটিসিজম হচ্ছে, সেখানে যদি ফেয়ার ক্রিটিসিজম হয় তবে স্পিকারের জাজমেন্টের উপর ফেয়ার ক্রিটিসিজমের মেম্বারের কি অধিকার নেই?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এটা তো কোথাও হয়নি আজ পর্যন্ত।

**মিঃ স্পিকার ঃ** ডেমোক্রেটিক ব্যবস্থায় আমি কি বলতে পারি ফেয়ার ক্রিটিসিজম করা যাবে না ?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** সেখানে কোনও রকম রিল্যাক্সেশন নেই, সেখানে আমরা কি করতে পারি? উই আর হেল্পলেস।

**মিঃ স্পিকার ঃ** আপনি ৩৩ জনের নাম দেবেন, আমি পরে রায় দেব।

## PRESENTATION OF B.A. COMMITTEE REPORT

### Twenty-ninth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 29th Report of the Business Advisory Committee, as follows :-

| | | |
|---|---|---|
| Monday, 27-3-1989 | ... (i) | The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1989 (Introduction, Consideration and Passing)— $\frac{1}{2}$ hour. |
| | (ii) | Montions for Demands for Grants of all Department. |
| Tuesday, 28-3-1989 | .. | Discussion and Voting on Demands for Supplymentary Grants for the Year 1988-89— 4 hours. |
| Wednesday, 29-3-1989 | .. (i) | The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—2 hours. |
| | (ii) | The West Bengal Appropriation Bill, 1989 (Introduction, Consideration and Passing)—2 hours. |

Now I request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Twenty-ninth Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received one notice of Calling Attention from Shri Suresh Sinha on the subject of State-wide terror about 'Regal' injection.

As announced from the Chair on the 8th March, 1989, a statement of Minister-in-charge of Health and Family Welfare Department on the similar subject will be made on the 17th March, 1989.

I, therefore, disallow the notice.

Now I request the Minister-in-charge of Power Department to make a statement on the subject of acute power crisis in the State.

(Attention called by Shri Deba Prasad Sarkar on 8th March, 1989.)

**STATEMENT ON CALLING ATTENTION**

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাম্প্রতিক কালে রাজ্য বিদ্যুৎ পরিস্থিতির সাময়িক ভাবে কিছুটা অবনতি দেখা দিয়েছিল। এই অবনতির মূল কারণগুলি হল (১) আগামী গ্রীষ্মে রাজ্যে বিদ্যুৎ সরবরাহ যাতে বিপর্যস্ত না হয়ে পড়ে তার প্রস্তুতি হিসাবে কোলাঘাটে ৩ নং ইউনিটটি বার্ষিক মেরামতির জন্য বন্ধ করা হয়েছে। কিন্তু এই সময় গত ২৬শে ফেব্রুয়ারি কোলাঘাটের ২নং ইউনিটের টিউব লিকেজের ফলে উৎপাদন বন্ধ হয়ে যায়। (২) এছাড়াও সাঁওতালদির ৪টি ইউনিটের মধ্যে ৩টি ইউনিট বন্ধ রয়েছে, (৩) দুর্গাপুরের ১১৩ মেগাওয়াট ক্ষমতা সম্পন্ন ৬নং ইউনিটটি ডিসেম্বর মাসের প্রথম সপ্তাহে জেনারেটরের স্টোরে আর্থ ফলটের দরুন বিকল হয়ে পড়ে রয়েছে। ফলে ডিপিএল এর উৎপাদন বিশেষ ভাবে ব্যাহত হচ্ছে। (৪) এছাড়াও সি ই এস সির টিটাগড়ে একটি ৬০ মেগাওয়াট ইউটিন এবং ব্যান্ডেলের একটি ৮০ মেগাওয়াট বার্ষিক মেরামতির জন্য বন্ধ রয়েছে। এই রাজ্যের বিদ্যুৎ ব্যবস্থা বর্তমানে ব্যান্ডেলের ৫নং ইউনিট এবং কোলাঘাটের দুটি ২১৪ মেগাওয়াট ইউনিটের উৎপাদনের উপর বিশেষভাবে নির্ভরশীল। এই তিনটি ইউনিটের মধ্যে অন্তত পক্ষে দুটি ইউনিট চালু না থাকলে রাজ্যে সরবরাহে কিছুটা ঘাটতি থেকেই যায়। কোলাঘাটের ২নং ইউনিটটি গত ৩রা মার্চ পুনরায় চালু হয়েছে। দুর্গাপুরে জানুয়ারি মাসের শেষ সপ্তাহ থেকে উৎপাদন কিছুটা বেড়েছে। এ ছাড়াও প্রথম দিকে না হলেও বর্তমানে কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থাগুলি যথা ফারাক্কা ও চুখা এবং ডি ভি সি থেকে বিদ্যুৎ সরবরাহ মোটামুটি সন্তোষজনক রয়েছে। গত ১৩ই মার্চ থেকে রাজ্যে বিদ্যুৎ ঘাটতি একরকম নেই বললেই চলে। তার পূর্বে এই ঘাটতির পরিমান কলিকাতা এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদ এলাকা মিলিয়ে গড়ে ১০০০ মেগাওয়াটেরও কম ছিল।

সি ই এস সির টিটাগড় ইউনিটটি মার্চ মাসের মধ্যেই চালু হয়ে যাবে। সাঁওতালদির ১টি ইউনিট ও মার্চ মাসের মধ্যে চালু হওয়ার কথা। সাঁওতালদির অপর একটি ইউনিট, ব্যান্ডেলের একটি ইউনিট এবং কোলাঘাটের ৩নং ইউনিটটি এপ্রিল মাসের মধ্যেই চালু হবে। তাছাড়াও চুখার জলবিদ্যুৎ উৎপাদন, যা বর্তমানে জলের সরবরাহ কম থাকার জন্য কমে গেছে তা মে মাস নাগাদ বৃদ্ধি পাবে।

বর্তমানে মাধ্যমিক পরীক্ষা চলছে। বিদ্যুৎ ঘাটতির ফলে সন্ধ্যে বেলা যাতে গৃহস্থালীর ক্ষেত্রে বিদ্যুৎ সরবরাহ নিয়মিত থাকে সেজন্য শিল্প এবং কৃষিক্ষেত্রে বিদ্যুৎ ব্যবহারের নিয়ন্ত্রণ কঠোরভাবে জারি করার জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হয়েছে। এ ব্যাপারে বিভিন্ন জন প্রতিনিধি এবং গ্রুপ সাপ্লাই কমিটিগুলির সক্রিয় সহযোগিতার প্রয়োজন।

**মিঃ স্পিকার :** স্টেটমেন্টের বাংলা কপি হাউসে সার্কুলেট করা হবে।

## LAYING OF REPORT

### The Thirteenth Annual Report and Accounts of West Dinajpur Spinning Mills Limited for the year 1987-88.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to lay the Thirteenth Annual Report and Accounts of West Dinajpur Spinning Mills Limited for the year 1987-88.

## MENTION CASE

**শ্রী লক্ষীরাম কিস্কু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় বেতার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার আকাশবাণী কেন্দ্র থেকে সাঁওতালি অনুষ্ঠানে আধ ঘণ্টার জন্য প্রচারিত হয়। কিন্তু গানের মাধ্যমে যা দেখানো হয় তাতে দেখছি বিচ্ছিন্নতাবাদকেই উস্কানি দেওয়া হচ্ছে এবং যে সমস্ত ভাষা ব্যবহার করা হয় সেটা সাঁওতালিদের পক্ষে ক্ষতিকর। কাজেই আমি দাবি করছি এই ধরনের অনুষ্ঠান বন্ধ করা হোক এবং আধঘণ্টার পরিবর্তে ৩ ঘণ্টার অনুষ্ঠান হোক।

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ প্রশ্নের প্রতি মাননীয় তফসিলি জাতি এবং উপজাতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা লক্ষ্য করছি তফসিলি জাতি হিসেবে সার্টিফিকেট পাবার ক্ষেত্রে বেশ কিছু মহকুমা শাসক সমস্যার সৃষ্টি করছেন। আমাদের ঘাটাল মহকুমা শাসকও এমন জটিল অবস্থায় সৃষ্টি করেছেন যার ফলে বেশ কিছু তফসিলি জাতি ভুক্ত লোক প্রয়োজনীয় সার্টিফিকেট পাচ্ছে না। এই ধরনের সার্টিফিকেট পেলে অনেক কিছু সুযোগ সুবিধা পাওয়া যায়। এই সার্টিফিকেট দেবার ব্যাপারে মহকুমা শাসক বিভিন্ন রকম অজুহাত সৃষ্টি করছেন এবং তার ফলে অনেক দরখাস্ত তার দপ্তরে পড়ে রয়েছে। ৫/৬ মাস যাবদ কেউ কোনও সার্টিফিকেট পায়নি এবং তার ফলে মানুষের নানা রকম অসুবিধা হচ্ছে। অবিলম্বে তফসিলি জাতির লোকেরা যাতে এই সার্টিফিকেট পায় সেদিকে দৃষ্টি দেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সুরেশ সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বায়ত্বশাসন ও নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় এই সময় প্রতি বছরই বহু গ্রামের ঘর বাড়ি আগুনে পুড়ে যায়। আবহাওয়া খারাপ থাকে এবং প্রচন্ড জোরে বাতাস বইতে থাকে। যে সব ঘর বাড়ি পুড়ে যায় তার ক্ষতিপূরণ পেতে সরকার থেকে অনেক দেরি হয়। আমি এখানে আসার পরে গত মাসে ওখানকার কয়েকটি গ্রামের ঘর বাড়ি আগুনে পুড়ে যায়। তাই করণদিঘিতে একটা ফায়ার ব্রিগেড স্টেশন তৈরি করা দরকার। রায়গঞ্জ হেড কোয়াটার্স। করণদীঘি রায়গঞ্জের দূরত্ব ৮০ কিলোমিটার, ইসলামপুরের দূরত্ব অনেক। ডালখোলায় একটা ফায়ার ব্রিগেড স্টেশন করার জন্য জায়গা দেওয়া হয়েছে। ওখানে স্থাপন করা গেলে গ্রামবাসীদের অনেক উপকার হতে পারে এবং সময় মতো আগুন নেভানোর কাজে অনেক

সুবিধা হবে। তাই অবিলম্বে করণদিঘিতে একটা ফায়ার ব্রিগেড স্টেশন করার জন্য সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন রায়ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি রাজ্য সরকারের মাধ্যমে একটি জরুরি বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন বেকার যুবকদের কেন্দ্রীয় সরকারি প্রতিষ্ঠানের চাকরির জন্য দরখাস্ত করতে গেলে পোস্টাল অর্ডার দিয়ে দরখাস্ত করতে হয়। এমনিতেই তার বেকার, তাদের চলে না, তার উপর এই পোস্টাল অর্ডার দেওয়াটা একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে, চাকরির দরখাস্তের উপর থেকে এই পোস্টাল অর্ডার দেওয়াটা তুলে দেওয়া হোক।

**শ্রী সত্যরঞ্জন মাহাতোঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের পুরুলিয়া জেলার সদর হাসপাতালে দীর্ঘদিন যাবদ পাগলা কুকুরে কামড়ানোর কোনও ওষুধ পাওয়া যাচ্ছে না। ওখানকার মেডিকেল অফিসার পুরুলিয়া থেকে রোগীদের কলকাতায় পাঠাচ্ছেন। কিন্তু সেখানে ওষুধ দেওয়া হচ্ছে না এবং বেছে বেছে ঐ রোগীদের দরখাস্তগুলি বাদ দেওয়া হচ্ছে। গত সপ্তাহে ৮জন রোগীর দরখাস্ত বাদ দিয়ে দেওয়া হয়েছে তার মধ্যে সাঁওতালদির অনিল মাহাতো বলে একটি ছেলে জলাতঙ্কে মারা গেছে। তাই এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় ফায়ার বিগ্রেড আছে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে আমি জানাচ্ছি যে, এই ফায়ার বিগ্রেডের ৩ মাস হল কোনও গাড়ি নেই। গত ফেব্রুয়ারি মাসে রামপুরহাট থেকে মেসেজ দেওয়া হয়েছে গাড়ি পাঠানোর জন্য, কিন্তু গাড়ি খারাপ বলা হয়েছে। পাশের গ্রামে লাগলে আমি ব্যক্তিগত ভাবে টেলিফোন করেছিলাম, সেখানেও বলা হল গাড়ি নেই। ৭দিন আগে যা বলেছিল, আজও সেই একই কথা বলছে যে, গাড়ি খারাপ। এই যদি অবস্থা হয় তাহলে ওখানে ফায়ার বিগ্রেড রেখে লাভ কি আছে? আমি তাই আপনার মাধ্যমে বলছি যে, অবিলম্বে বীরভূম জেলার ফায়ার বিগ্রেড স্টেশনটি ঠিকমতো করে চালু করার ব্যবস্থা করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ প্রশ্ন মাননীয় সেচমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর সামনে তুলে ধরছি। মেদিনীপুর জেলার ময়না, দাসপুর কেশপুর, পাঁশকুড়া, ডেবরা ইত্যাদি এই সমস্ত বিস্তীর্ণ এলাকার লক্ষ লক্ষ মানুষের জীবন জীবিকার একমাত্র অবলম্বন হচ্ছে চাষবাস। জলাভাবে এই চাষ বাস সম্পূর্ণ ধ্বংসের মুখে এসে দাঁড়িয়েছে। এমন কি গবাদি পশুর পর্যন্ত পানীয় জল নেই। সাধারণ মানুষ পানীয় জলের অভাবে মাইলের পর মাইল হেঁটে চলেছে, কিন্তু তবুও জল জোগাড় করতে পারছে না। টিউবওয়েলগুলি সব চোকড হয়ে গেছে, শুকিয়ে গেছে। কোনও রকম জল পাওয়া যাচ্ছে না। এবারে ফেব্রুয়ারি মাস থেকেই এইরকম একটা মারাত্মক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। গত বছর মার্চ মাস থেকে এই অবস্থার সৃষ্টি হয়েছিল। অথচ অবস্থাটা হচ্ছে এই যে, ডি ভি সি

ও কংসাবতী প্রজেক্ট থেকে অপ্রয়োজনীয়ভাবে সেপ্টেম্বর থেকে জানুয়ারি পর্যন্ত জল ছেড়ে দেওয়া হয়। এই জল না ছেড়ে যদি এই জল দুর্গাপুর ও ঝিলিমিলি ব্যারেজে সঞ্চয় করে রাখা হত তাহলে এই পরিস্থিতি হত না। স্যার, আমার প্রস্তাব, অত্যন্ত ততপরতার সঙ্গে বিষয়টি নিয়ে রাজ্য সরকার বিহার সরকারের সঙ্গে কথা বলুন এবং প্রয়োজনীয় ব্যবস্থা নিন। স্যার, এখনও একটা হিল্লে করা যায় যদি কংসাবতীর ছোটনাগপুর ব্যারেজ থেকে জল ছেড়ে ঝিলিমিলি ব্যারেজের মাধ্যমে সেই জল দেওয়া যায় তাহলে মেদিনীপুরের বিস্তৃর্ণ এলাকা দাসপুর, ডেবরা, পাঁশকুড়া, ময়না, কেশপুর থানার লক্ষ লক্ষ মানুষকে রক্ষা করা যাবে। এছাড়া ডি ভি সির মাইথন ব্যারেজ থেকে দুর্গাপুর ব্যারাজের মাধ্যমে সেই জল দামোদর ও মুন্ডেশ্বরী নদী দিয়ে আনলে নিম্ন বর্ধমান, হুগলি, হাওড়া জেলার মানুষ উপকৃত হতে পারেন। তা ছাড়া ময়ুরাক্ষী প্রজেক্টের তিলপাড়া ব্যারেজের জল ছাড়লে বীরভুম ও বর্ধমানের মানুষ উপকৃত হতে পারেন। স্যার, জলাভাব যা চলছে সেই সমস্যার আশু সমাধানের জন্য আমার প্রস্তাব রাজ্যসরকার এখনই এস ও এস পাঠিয়ে দিল্লিতে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এবং পাটনায় বিহার সরকারের সঙ্গে যোগাযোগ করুন এবং সকলে একসাথে বসে যাতে জল ছেড়ে লক্ষ লক্ষ মানুষকে রক্ষা করা যায় তার ব্যবস্থা করুন। স্যার, এ ব্যাপারে শুধু মাননীয় সেচমন্ত্রীরই নয়, মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে এ বিষয়ে যোগাযোগ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বামফ্রন্ট সরকারের অন্যতম ঘোষিত নীতি হচ্ছে, ভারতীয় নাগরিক যারা পশ্চিমবঙ্গে বসবাস করেন তাদের ব্যক্তিগত একখানি করে রেশন কার্ড দেওয়া। কিন্তু অত্যন্ত দুঃখের কথা নদীয়া জেলার ব্যাপক অংশের মানুষ এখনও ব্যক্তিগত রেশন কার্ড পান নি ফলে তাদের দৈনন্দিন প্রয়োজনীয় যে কেরোসিন তেল সেই কেরোসিন তেল তারা সংগ্রহ করতে পারছেন না। এই রেশনকার্ড সরবরাহ না হবার কারণ হচ্ছে এখান থেকে তারা সরবরাহ করা হচ্ছে না। নদীয়া জেলার খাদ্য নিয়ামকের অফিস থেকে বলা হচ্ছে সরবরাহ নেই, আমরা তাই রেশনকার্ড দিতে পারছি না ফলে সাধারণ মানুষ রেশনকার্ড পাচ্ছেন না। অনতিবিলম্বে নদীয়া জেলাতে প্রয়োজনীয় রেশন কার্ড সরবরাহ করা হোক এবং সাধারণ মানুষ যারা রেশনকার্ড পান নি তাদের তা দেবার ব্যবস্থা করে লোকের কষ্ট লাঘব করা হোক এই অনুরোধ স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি একজন আইনজীবী, আপনি অবগত আছেন যে আইনজীবীদের কোনও প্রভিডেন্ট ফান্ড নেই, কোনও গ্রাচুইটি নেই, পেনসনের ব্যবস্থা নেই। সারা পশ্চিমবাংলার ৩১ হাজার অ্যাডভোকেট আজ সরকারের মুখের দিকে তাকিয়ে আছেন এবং তারা আশা করছেন তাদের জন্য সরকার কোনও ওয়েলফেয়ার স্কীম করবেন যাতে আইনজীবীরা ভবিষ্যতের জন্য এবং তাদের অবর্তমানে তাদের ছেলেমেয়েদের

জন্য একটু আশার আলো দেখতে পান। সারা ভারতবর্ষের মধ্যে ৬টি রাজ্যে— উত্তরপ্রদেশে ৭৪ সালে, কেরলে ৮০ সালে, মহারাষ্ট্রে ৮১ সালে, মধ্যপ্রদেশে ৮২ সালে, অন্ধ্রে ৮৭ সালে এবং বিহারে ৮৩ সালে, এই সব জায়গায় আইনজীবীগণের জন্য ওয়েলফেয়ার ফান্ড অ্যাক্ট হয়েছে। পশ্চিমবাংলার কিছু কিছু মানুষ তারা আইনজীবীদের বিভ্রান্ত করার চেষ্টা করছে। আমরা শুনছি আইনমন্ত্রী সারা পশ্চিমবাংলার আইনজীবীদের জন্য একটা ওয়েলফেয়ার স্কীম রচনা করে আইনে পরিণত করার ব্যবস্থা করছেন। এই বিষয়টি সত্য কি না আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে আলোকপাত করার জন্য আবেদন জানাচ্ছি পশ্চিমবাংলার আইনজীবীদের পক্ষে দাঁড়িয়ে তাদের দুর্দিনের বন্ধু হিসাবে।

**শ্রী আব্দুল কোয়ায়ুম মোল্লা ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, অ্যাডভোকেট ওয়েলফেয়ার শীঘ্র চালু করার চেষ্টা করা হচ্ছে।

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, হাওড়া জেলার উলুবেড়িয়া থানার মধ্যে গগলভাই জুট মিল, বর্তমানে সেটা কানোরিয়া জুট মিল বলে পরিচিত, ওখানে পাঁচ হাজারেরও বেশি শ্রমিক কাজ করতেন, প্রায় দু বছর হল এই মিলটিকে মালিক লক আউট করে রেখেছে এবং মালিকরা শ্রমিকের উপর দোষারোপ করে লক আউট করেছিলেন তারপর দ্বিপাক্ষিক, ত্রিপাক্ষিক বহু আলোচনা হয়েছে এবং শ্রমিকদের সম্পর্কে মালিকদের যে দোষারোপ ছিল, সেটা খণ্ডন হয়েছে। এই আলোচনা করতে করতে বেশ কয়েক মাস কেটে গেছে, তারপর মালিকরা এখন অন্য অজুহাত সৃষ্টি করছে, টাকা পয়সার সমস্যার কথা তারা বলছে। অতএব মালিকরা একটার পর একটা অজুহাত সৃষ্টি করে মাসের পর মাস কাটিয়ে দিচ্ছে। দু বছরের বেশি হল মিলটি বন্ধ হয়ে পড়ে রয়েছে, অতএব শ্রমিকদের যে আর্থিক দুরবস্থা, সেটা নিশ্চয়ই সকলে বুঝতে পারছেন, অতি কষ্টে তারা দিন যাপন করছে। আমি শ্রমমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে এই অনুরোধ করতে চাই যে মালিকদের অজুহাত সৃষ্টি করে মাসের পর মাস বছরের পর বছর এই যে মিলটা বন্ধ করে রেখে দিয়েছে, তার উপর সরকারের নিশ্চয়ই একটা কঠোর ব্যবস্থা থাকা দরকার। তাই শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ করব, মালিকদের উপর একটা কঠোর ব্যবস্থা নেওয়া হোক যাতে শীঘ্র এই মিলটা চালু করা যায়।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্ভবত আপনি জানেন, আমাদের রাজ্যে চার হাজারের মতো মাধ্যমিক শিক্ষকের অনুমোদিত পদ বাতিল হয়ে গেছে। এর কারণ হল, স্কুল কর্তৃপক্ষ সময় মতো নিয়োগ করতে পারছে না। কারণ আজকে ডোনেশনের নামে মোটা অঙ্কের টাকা আদায় করে নেবার চেষ্টা হচ্ছে এবং স্বজন পোষণের চেষ্টা হচ্ছে। সেখানে যোগ্যতা এবং অযোগ্যতা বিচারের প্রশ্ন একেবারে অনুপস্থিত থাকে। মাসের পর মাস, কখনও বছরের পর বছর শিক্ষক নিয়োগে বিলম্বিত হয়, এর ফলে আমাদের মতো বেকার সমস্যা জর্জরিত পশ্চিমবাংলায় যে শুধুমাত্র কিছু শিক্ষিত বেকারের কর্ম সংস্থান আটকে যাচ্ছে তাই নয়, আজকে হাজার হাজার ছাত্র ছাত্রীর পঠন পাঠনে অসুবিধা হচ্ছে। যাতে এই ঘটনা ভবিষ্যতে আর না ঘটে তার জন্য মাধ্যমিক শিক্ষক নিয়োগ করার ব্যাপারে যে নিয়মনীতি আছে তা পরিবর্তন করা দরকার বলে আমি মনে করি। এবং এমন নীতি গ্রহণ করা উচিত

যাতে ডোনেশনের নামে লেনদেনের সুযোগ না থাকে, সময় মতো শিক্ষক নিয়োগ করা সম্ভব হয় এবং স্বজনপোষণ বন্ধ করে কেবলমাত্র যোগ্যতার ভিত্তিতেই শিক্ষক নিয়োগ করা যায়। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি শিক্ষামন্ত্রীর এবং সামগ্রিকভাবে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পানিহাটি বঙ্গোদয় কটন মিলটির প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি আমি ইতিপূর্বেও কয়েকবার উল্লেখ করেছি। পানিহাটির বঙ্গোদয় কটন মিল—যেখানে ৮০০ শ্রমিক কাজ করতেন—১৯৮৪ সালের ২১ শে জানুয়ারি থেকে বন্ধ করে দেওয়া হয়। ঐ দিন থেকে কাজকর্ম বন্ধ হয়ে আছে। পরবর্তীকালে আমরা রাজীব গান্ধীকে চিঠি লিখেছিলাম মিলটিকে টেকওভার করার জন্য, কিন্তু কেন্দ্রীয় সরকার তা করেন নি। তারপর ১৯৮৫ সালে একজন ২ লক্ষ টাকার পাওনাদার হাইকোর্টে অ্যাপিল করে। ৮৯ সালের ১৩ই ফেব্রুয়ারি হাইকোর্ট একজনের কাছে ১০ কোটি টাকার সম্পত্তি ১ কোটি ১০ লক্ষ টাকায় বিক্রি করে দেবার অর্ডার দেয় এবং কারখানাটির সমস্ত মেশিনারি, সেড ইত্যাদি বিক্রি করে দেবার অর্ডার দেয়। অথচ শ্রমিকদের প্রায় ১ কোটি ৫ লক্ষ টাকা পাওনা। তা ছাড়া প্রভিডেন্ট ফান্ডের ৩৫ লক্ষ টাকা এবং ই এস আই-র পাওনা ২০ লক্ষ টাকা। হাই কোর্ট থেকে যে ১ কোটি ১০ লক্ষ টাকায় বিক্রি করার অর্ডার দেওয়া হল তাতে প্রভিডেন্ট ফান্ড এবং ই এস আই-র টাকা দেওয়ার কথা বলা হয় নি। ফলে শ্রমিকরা তাদের পাওনা টাকা আদায় করার ক্ষেত্রে খুবই বিপদে পড়েছেন। এই অবস্থায় আমি বিষয়টির প্রতি মাননীয় শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, হাইকোর্ট যে রায় দিয়েছেন তাকে ডিসম্যান্টলিং করার জন্য তার বিরুদ্ধে অবিলম্বে অ্যাপিল করা হোক এবং যাতে শ্রমিক কর্মচারীরা বাঁচতে পারে তার জন্য ঐ কারখানাটি খোলবার ব্যবস্থা করা হোক। এখানে বিশেষভাবে উল্লেখ করা দরকার যে, আই আর বি আই এবং সেন্ট্রাল ব্যাঙ্ক তিন কোটি টাকা লোন দিয়েছিল, কিন্তু তাদের পক্ষ থেকে তাদের টাকা একজন কালোয়ারের হাতে ছেড়ে দেওয়া হয়েছে। অর্থাৎ আই আর বি আই এবং সেন্ট্রাল ব্যাঙ্ক কর্তৃপক্ষের এখানে যোগসাজস রয়েছে। এখানে আরও উল্লেখ করা প্রয়োজন যে, এই কারখানায় কংগ্রেসের আই এন টি ইউ সি অন্তর্ভুক্ত দুটি ইউনিয়নের দুজন নেতা কালিদাস দত্ত এবং জগমোহন ত্রিবেদী মালিকদের সঙ্গে পরামর্শ করে ৫/১২/৮৬ তারিখে একটা চুক্তি করে এবং তার ভিত্তিতেই হাইকোর্টের রায় হয়। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অমিয় পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা সংবাদপত্রে দেখলাম বেলগাছিয়া ডেয়ারিতে পেমেন্ট সংক্রান্ত কিছু ফাইল-পত্র আগুন লেগে পুড়ে গেছে। আমরা জানি এর আগে এই ধরনের আর একটা ঘটনা দুর্গাপুর স্টেট ডেয়ারিতে ঘটেছিল। সেখানেও পেমেন্ট সংক্রান্ত গুরুত্বপূর্ণ ফাইল পুড়ে গিয়েছিল। সেখানে কতগুলি বিষয়ে তদন্ত হচ্ছিল এবং তদন্তের মুহূর্তে ঐ ঘটনা ঘটেছিল। সে সময়ে দুর্গাপুরে যিনি অফিসার ছিলেন তিনি এখন বেলগাছিয়া এসেছেন। এবং ওভার-টাইম পেমেন্ট সংক্রান্ত ফাইলগুলি সব পুড়ে গেছে। ওভার-টাইম সংক্রান্ত বিষয়ে যে মুহূর্তে সরকারি তৎপরতা পরিলক্ষিত হয় সে মুহূর্তেই এই ঘটনা

ঘটে। ফলে আমার নিজের ধারণা এর পেছনে একটা চক্রান্ত, ষড়যন্ত্র আছে। আমাদের রাজ্যের প্রধান বিরোধী দল কংগ্রেস (ই)-র মদতপুষ্ট এক শ্রেণীর কর্মচারী এই ষড়যন্ত্রের সঙ্গে জড়িত বলেই আমার ধারণা। সুতরাং আমি বিষয়টি নিয়ে সিরিয়াসলি তদন্ত করার জন্য মন্ত্রী সভাকে অনুরোধ করছি। এবং বিষয়টির প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন, জি টি রোড হচ্ছে জাতীয় গুরুত্বপূর্ণ সড়ক। এই রোড দিয়ে বহু গাড়ি চলাচল করে, এমনকি মিলিটারির গাড়ি পর্যন্ত চলাচল করে। বিগত ৩০ বছর আগে এই জি টি রোড যেরকম সংকীর্ণ ছিল আজও সেই একই রকমভাবে রয়ে গেছে, বরং আরও ক্ষয়ে গেছে। পানাগড় থেকে বরাকর পর্যন্ত নানা শিল্পাঞ্চল হবার ফলে, বিভিন্নভাবে শিল্প বাণিজ্য বাড়বার ফলে, কয়লা উত্তোলন বাড়ার জন্য এই জি টি রোডের উপর প্রচন্ড ট্রাফিকের চাপ পড়েছে। আগের তুলনায় অনেক অনেক গুণ ট্রাক চলছে এবং হেভি ডিউটি যে সমস্ত ট্রাক সেই সমস্ত গাড়ি চলাচল করছে। এরফলে রাস্তা সব সময় যানবাহনে একেবারে জ্যাম হয়ে যায়। তার উপর জি টি রোডের দু পাশে এই ট্রাক সারাবার জন্য অনেক মেরামতির দোকান বসে গেছে। সেখানে ট্রাকগুলি এসে দাঁড়াচ্ছে। পানাগড় থেকে বরাকর পর্যন্ত ট্রাক সারাবার আড্ডা হবার ফলে সব সময়ে জ্যাম হয়ে, প্রায় ১০০/২০০ ট্রাক রাস্তার দু পাশে দাঁড়িয়ে থাকে সব সময়ে। এদিকে দুর্গাপুর স্টিল প্ল্যান্টের আধুনিকীকরণের যে প্রোগ্রাম নেওয়া হয়েছে তাতে করে আগামী ৪ বছরে এখানে প্রতিদিন শত শত ট্রাক হোল ডে অ্যান্ড নাইট বাড়তি চলাচল করবে। তেমনি ইস্কোর ক্ষেত্রেও এই রকম প্রস্তাব আছে। ইতিমধ্যে অনেক দুর্ঘটনা ঘটে গেছে। জাতীয় সড়ক যেভাবে খালি থাকা উচিত সেইভাবে খালি থাকছে না। আগামীদিনগুলিতে আরও প্রচন্ড জ্যাম হবে এবং আরও দুর্ঘটনা বাড়বে। সেই জন্য আমি আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করি, তারা যেন অবিলম্বে কেন্দ্রীয় সরকারের সাথে বিষয়টি নিয়ে আলোচনা করেন যাতে পানাগড় থেকে বরাকর পর্যন্ত এই জি টি রোডটি এখন যেখানে ওয়ান ট্রাক-আপ, ওয়ান ট্রাক ডাউন আছে, সেটা যেন দু (২) ট্রাক-আপ, টু (২) ট্রাক ডাউন করা হয়।

## ZERO HOUR

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় রয়েছেন, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনা তার কাছে নিবেদন করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছু দিন আগে রেপসিড তেল নিয়ে রাজ্যের মানুষের মধ্যে একটা ক্ষোভ দেখা গিয়েছিল এই রেপসিড তেল না পাওয়ার জন্য, এখন আবার দেখছি, রেশনে ঠিকমতো রেপসিড তেল সরবরাহ করা হচ্ছে না, এরজন্য মানুষের মধ্যে ক্ষোভ সৃষ্টি হয়েছে। সামনে দোল আছে। আমি সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়রে কাছে আবেদন জানাচ্ছি ঘটনাটা কি তা যদি আমাদের কাছে নিবেদন করেন তাহলে ভালো হয়, কারণ সাধারণ মানুষের মধ্যে যে ক্ষোভের সৃষ্টি হয়েছে সেই ক্ষোভ যদি আজকে উপসম করতে হয় তাহলে প্রকৃত ঘটনাটা আমাদের কাছে ব্যক্ত করতে হবে যে সত্যিই রেপসিড তেল নেই, না কেন্দ্রীয় সরকার ঠিকমতো এই তেল আমাদের দিচ্ছেন না, রেশন কার্ড অনুযায়ী ঠিকমতো সরবরাহ করা হচ্ছে

না এই সম্পর্কে আপনি অবহিত করুন কারণ সাধারণ মানুষের মধ্যে এই রেপসিড তেল না পাওয়ার জন্য ক্ষোভ সৃষ্টি হয়েছে।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্যা ঠিকই বলেছেন। কেবল কলকাতা কেন, পশ্চিমবঙ্গের অধিকাংশ জায়গায় এখন রেশন দোকান থেকে রেপসিড তেল দেওয়া যাচ্ছে না। বাজারে ভোজ্য তেলের কম থাকা সত্ত্বেও রেশন দোকানে তেলের দাম আরও কম। বহু মানুষ এর উপর নির্ভর করে। তাছাড়া আমাদের কাছে রেপসিড তেল স্বাস্থ্যের দিক থেকে ভালো বলে মনে হয়। এটা না দিতে পারার কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকার বরাদ্দ মতো তেল দিচ্ছে না। গত বছর যা বরাদ্দ ছিল তার থেকে অনেক কম করা হয়েছে এবং সেই বরাদ্দমতো আমরা পাচ্ছি না। আজকে ১৬ মার্চ হয়ে গেল, মার্চের জন্য রেপসিড তেলের কোনও বরাদ্দ কেন্দ্রীয় সরকার আমাদের জন্য করেনি। আমাদের অন্য সূত্রের খবর আছে যে, গত মাসের ২৮ তারিখে কেন্দ্রীয় সরকারের মন্ত্রীর কাছে ফাইল পেশ করা হয়েছে। সেই ফাইল আজও পাওয়া যায় নি। তেলের বরাদ্দ হল না, আমরা তেলও পেলাম না। তবুও এই গুরুতর পরিস্থিতির মধ্যে আমরা সমানে চেষ্টা করে যাচ্ছি। আমরা টেলিফোন, টেলেকসের মাধ্যমে চেষ্টা করছি। দিল্লিতে আমাদের যে কমিশন আছে, তার লিয়াজোঁ অফিসাররা চেষ্টা করে যাচ্ছেন। আর একটা বড় কারণ হচ্ছে ভারত সরকারের নির্দেশে কলকাতায় অনেকগুলি রিফাইনারিতে ক্রুড অশোধিত তেল শোধন করা হত। কিছু দিন ধরে ওরা তাদেরও ক্রুড দেওয়া বন্ধ করে দিয়েছেন। এটা বন্ধ করে দেওয়ার ফলে আমরা তেল পাচ্ছি না, এবং সেখানকার শ্রমিকরাও বেকার হয়ে যাচ্ছেন। এমন কি তাদের নিজেদের সংস্থা হিন্দুস্থান ভেজিটেবল অয়েল কর্পোরেশন এর যে কারখানা পশ্চিমবঙ্গে আছে তাদেরকে ক্রুড দিচ্ছে না। ভারত সরকারের উদ্দেশ্য বোধহয় রেশন দোকানের মাধ্যমে বণ্টন কৃত তেল দেওয়াটা বন্ধ করার চেষ্টা করছেন। আমরা ক্রমাগত লেগে আছি যাতে পাওয়া যায় কিন্তু কিছুই করা যাচ্ছে না।

[2-20 — 3-00 P.M.] (including adjournment)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা দেশের শুভ বুদ্ধি সম্পন্ন, স্বাধীনতাকামী, গণতন্ত্রপ্রিয় মানুষ তারা উদ্বিগ্ন, কারণ একটা দেশের গণতন্ত্র আজকে বিপন্ন এবং বিপর্যস্ত। [***........***]

**Mr. Speaker :** All references with regard to Lok Sabha and Parliament will be expunged. এভাবে এটা বলা যায় না।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মিঃ স্পিকার স্যার, গতকাল আমরা ঐক্যবদ্ধভাবে যে প্রস্তাব গ্রহণ করেছি তার মর্মকথা হচ্ছে, কেন্দ্রীয় সরকার জাতীয় স্বার্থে ঠক্কর নটরাজন কমিশনের রিপোর্ট জনসমক্ষে প্রকাশ করুন। কিন্তু গভীর উদ্বেগের বিষয় হল, আমরা এই প্রস্তাব গ্রহণ করবার পর কেন্দ্রীয় সরকার যে আচরণ করছেন, বিশেষ করে স্বরাষ্ট্রমন্ত্রী বুটা সিং যে আচরণ করছেন সেটা। আমার মনে হয়, ধাওয়ানকে রক্ষা করবার জন্য সরকারপক্ষ থেকে

Note : ** Expunged as order by the chair.

এই রিপোর্ট চেপে যাওয়া হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** নাম ব্যবহার না করে পদ ব্যবহার করুন।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** সেটাই বলছি যে, কিভাবে ষড়যন্ত্র হয়েছে তার একটা অংশ যখন কাগজে প্রকাশিত হয়েই গেছে তখন স্বরাষ্ট্র মন্ত্রীর জনস্বার্থে সম্পূর্ণ রিপোর্টটি প্রকাশ করতে ভয় কোথায়? সন্দেহ হচ্ছে, স্বরাষ্ট্র দপ্তর এবং সেই দপ্তরের যিনি দায়িত্বে রয়েছেন তিনিও এর সঙ্গে যুক্ত রয়েছেন। সুতরাং কালকে শুধু প্রস্তাব গ্রহণ করে তাদের অনুরোধ করেছিলাম, কিন্তু আজকে আমি বলছি, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার গণতন্ত্র হত্যা করছেন। কাজেই এই ব্যাপারে বিধানসভায় গভীর উদ্বেগ প্রকাশ করার দরকার যাতে এই জিনিস বন্ধ হয়। এই কথা আপনার মাধ্যমে জানাতে চাই।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, পাঁচ হাজার প্রাথমিক শিক্ষক বিধানসভা অভিযানের জন্য সিধু-কানু ডহরে এসেছেন। আপনাকে অনুরোধ করছি, শিক্ষামন্ত্রীকে বলুন, ঐ পাঁচ হাজার শিক্ষক যারা একটা ভীষণ অবস্থার মধ্যে পড়েছেন তাদের সম্মুখে গিয়ে তিনি যেন বক্তব্য রাখেন এবং তাদের অভিযোগ শোনেন।

(এই সময় সভার কাজ বিকেল ৩ ঘটিকা পর্যন্ত স্থগিত হয়ে যায়)

(After Adjornment)

[3-00 — 3-10 P.M.]

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী এ. কে. এম. হাসানউজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী ডাঃ অসীম দাশগুপ্ত মহাশয় তার তৃতীয় বাজেট এবং তিনি সেটা ঘাটতি শূন্য বাজেট পেশ করছেন। আর বিরোধী বেঞ্চ থেকে একা কুম্ভ রক্ষা করে নকল বুদি গড়ের মতো এই বাজেট সমালোচনা করার জন্য দাঁড়িয়েছি। কেন্দ্রে দেখলাম হঠাৎ ৬৩ জন সদস্যকে সাসপেন্ড করা হয়েছে আর এখানে যারা বৃহত্তম বিরোধী দল তারা দীর্ঘদিন অনুপস্থিত। তার উপর তাদের বিরুদ্ধে বেশ কিছু মোশন টেবিলড হয়েছে। এই সমস্ত দেখে ভারতবর্ষের গণতন্ত্র কোন দিকে যাবে সেটা বুঝতে পারছি না। যাই হোক মাননীয় অর্থমন্ত্রী ডক্টর অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন সেখানে তার বক্তব্যের মধ্যে ভূমি সংস্কারের কথা, কৃষি উন্নয়নের কথা, বিদ্যুতের কথা এবং যে ট্যাক্স বসিয়েছে তার কথা পড়লাম নতুন কিছু দৃষ্টিভঙ্গির কথা যেমন তিনি বিকেন্দ্রীকরণের কথা বলেছেন, পঞ্চায়েত এবং লোকাল বডি যে ট্যাক্স আদায় করবে তার ৫০ পারসেন্ট তাদের দিয়ে দেবেন বলেছেন স্থানীয় উন্নয়নের জন্য নিশ্চয়ই এইগুলি ভালো কাজ, আমি তাকে স্বাগত জানাচ্ছি এবং সমর্থন করছি। এই প্রসঙ্গে কতকগুলি বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সব সময়ই একটা কথা বলা হয় সীমিত ক্ষমতার কথা। মাননীয় অর্থমন্ত্রী পন্ডিত মানুষ এবং উদ্যোগী মানুষও বটে। যানজট ছাড়ানোর জন্য তিনি রাস্তায় নেমে পড়েছিলেন এবং ট্রাফিক কন্ট্রোল করতে শুরু করে দিয়েছিলেন। তার উদ্যোগে ভালো ফল হয়েছিল, তিনি যে কটা দিন রাস্তায় নেবে ছিলেন সেই কটা দিন ট্রাফিক

ঠিক ছিল। পরবর্তীকালে ট্রাফিকের যে সমস্যা সেটা রয়েই গেল সমাধান হল না। যাই হোক তিনি ভূমিসংস্কারের কথা বলেছেন। ভূমিসংস্কারের দিক থেকে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা এগিয়ে রয়েছে এটা অস্বীকার করার কোনও উপায় নেই। কিন্তু আপনাদের রাজনৈতিক কারণের জন্য ভুয়ো বর্গা রেকর্ড হয় নি? বর্গা রেকর্ড করতে দলবাজি করা হয়েছে। এই কথা এখানে হয়ত আপনারা অস্বীকার করতে পারেন কিন্তু বাস্তব ক্ষেত্রে কিন্তু আপনারা অস্বীকার করতে পারবেন না। দলবাজির জন্য এবং নানা কারণের জন্য ভুয়া বর্গা রেকর্ড করা হয়েছে এই কথা মাননীয় মন্ত্রী বিনয়বাবু হয়ত এখানে অস্বীকার করতে পারেন কিন্তু বাস্তব ক্ষেত্রে তিনি অস্বীকার করতে পারবেন না। কিছু কিছু জায়গায় পার্টিবাজি করার জন্য ভুয়া বর্গা রেকর্ড করা হয়েছে এবং জোরজবরদস্তী করা হয়েছে। সব ক্ষেত্রে যে সঠিক করা হয়েছে এই কথা কেউ বলতে পারবেন না। কৃষিতে ফলন বেড়েছে বলেছেন। কৃষিতে উৎপাদন যতটা বাড়া উচিত ছিল ততটা বাড়েনি, আরও বাড়া উচিত ছিল বলে আমি মনে করি। বিশেষ করে যে সমস্ত জায়গায় এক ফসলী জমি আছে যেমন দক্ষিণ ২৪ পরগনায় যদি উন্নত মানের বীজ সরবরাহ করা হত এবং সেচের ব্যবস্থা করা হত তাহলে আরও উৎপাদন বাড়ানো সম্ভব হত। কিন্তু তা তো করা হয় নি।

কৃষির উন্নতির কথা বলা হয়েছে কিন্তু কৃষির জন্যে ভরতুকির কথা চিন্তা করা হয় নি। আমরা অর্থনৈতিক দিক থেকে কৃষি নির্ভর করতে চাইছি তাহলে কৃষিতে ভরতুকি দেওয়ার ব্যবস্থা করতে হবে। শিল্পে যেমন সাবসিডি দেওয়ার ব্যবস্থা আছে তেমনি কৃষিতেও সাবসিডি দিতে হবে। এই বিষয়ে মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় কোনও উল্লেখ করেন নি। অবশ্য তিনি কৃষকদের পেনসন মঞ্জুর করেছেন। কিন্তু পশ্চিমবঙ্গের যতজন কৃষক আছে, দরিদ্র সীমার নিচে বাস করছেন তার সংখ্যার তুলনায় কতটুকু তিনি পেনসন দিতে পারবেন? তার পরিমান খুবই অল্প। এইবার আমি বিদ্যুৎ উৎপাদন প্রসঙ্গে যদি আসি তাহলে দেখা যাবে যে আপনাদের অর্থনৈতিক সমীক্ষা অনুযায়ী দেখা যাবে বিদ্যুৎ উৎপাদন করেছে। আপনাদের অর্থনৈতিক সমীক্ষার থেকে পড়ে শোনাই সাম্প্রতিকবছরগুলির মধ্যে এই প্রথম রাজ্যে মোট স্থাপিত ক্ষমতার কোনও উন্নতি সম্ভব হল না। এই রাজ্যে সমস্ত সংস্থাগুলির স্থাপিত ক্ষমতা সারণী ৬.৩ এ যা দেখানো হয়েছে তা থেকে দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন কর্পোরেশন, ডি পি এল এবং সি ই এস সি সংস্থাগুলি সর্বমোট প্রকৃত ক্ষমতা ১৯৮৬-৮৭ সাল থেকে একই রয়ে গেছে। আপনাদেরই অর্থনৈতিক সমীক্ষার রিপোর্ট। ১৯৮৬-৮৭ সাল থেকে বিদ্যুৎ উৎপাদন আদৌ বাড়েনি। তবে এক্ষেত্রে আমার একটা প্রশ্ন আছে যে, যতটুকু বিদ্যুৎ উৎপাদন হতে পারত কিন্তু কর্মীদের গাফিলতির জন্যে বিদ্যুৎ উৎপাদনে উন্নতি সম্বব হচ্ছে না। কোথায় মনে হয় অ্যাডমিনিস্ট্রেটিভ টিউনিংয়ের অভাব আছে, মানুষের যতটুকু কাজ করার কথা ততটুকু করছে না। আমি বহু কমিটির সঙ্গে ঘুরেছি , মিটিং করেছি, তাতে দেখা গেছে আলাপ-আলোচনা করে যে প্রোডাকশন যে পরিমান হওয়া সম্ভব সেই পরিমানে জোর দেওয়া হয় নি। অ্যাডমিনিস্ট্রেটিভ টিউনিং ঠিক থাকলে এই সীমিত ক্ষমতার মধ্যেই উৎপাদন বাড়ানো সম্ভব হবে। তারপরে বিদ্যুতের চাহিদা দিনের পর দিন যেভাবে বাড়ছে তার প্ররিপ্রেক্ষিতে যদিও বক্রেশ্বর তাপ বিদ্যুৎকেন্দ্র গড়ে ওঠার পরিকল্পনা নিয়েছেন তার জন্য আমরা সহযোগিতার হাত বাড়িয়ে দেব। আপনাদের

অর্থনৈতিক সমীক্ষার বইটি যদি দেখি তাহলে দেখা যাবে যে রেটে বিদ্যুৎ দেওয়া হচ্ছে তাতে ২ হাজার সালে সব গ্রামে বিদ্যুৎ পৌছাতে পারবে না। এই বইটির ৫৬-৫৭ পৃষ্ঠায় লেখা আছে গ্রাম বৈদ্যুতিকরণ পরিকল্পনায় ১৯৮৭-৮৮ সালে বিদ্যুতায়িত মৌজার সংখ্যা বেড়ে গিয়ে ২৩,৪৮৫ এ দাঁড়িয়েছে যার শতকরা হার হল ৬১.৬৮। বিগত বছরের শতকরা ৬.৫৮ থেকে এই হার বৃদ্ধি পেয়ে ৭.৩৩ দাঁড়িয়েছে। হরিয়ানা, পাঞ্জাবের মতো রাজ্যে যদি সব গ্রামে বিদ্যুৎ যেতে পারে তাহলে পশ্চিমবঙ্গের সব গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌছবে না কেন? আমার মনে হয় এর মধ্যে একটা শ্লথ গতি কাজ করছে। তারপরে গ্রামীণ বিদ্যুৎ নিয়ে ব্যাখ্যা করলে দেখা যাবে যে একটা গ্রামে এক জায়গায় বিদ্যুতের খুঁটি পুঁতলে মনে করা হয় যে দ্যাট ভিলেজ ইজ ইলেকট্রিফায়েড সুতরাং এই যে ভ্রান্ত ধারণা এরফলে বিদ্যুতের উন্নতি ঘটছে না। গ্রামে যে এখন বিদ্যুতের ক্রমবর্ধমান চাহিদা তা আপনারা অস্বীকার করতে পারেন না। এখনও যদি গ্রামের পর গ্রাম অন্ধকারে ডুবে থাকে তাহলে অবস্থাটা কি হবে? বিদ্যুতের যদি অগ্রগতি না হয় তাহলে তো কোনও উন্নতিই হবে না। তারপরে বিদ্যুৎ বণ্টনের ক্ষেত্রেও অনেক অসুবিধা দেখা যায়। বিভিন্ন শহরে এবং কলকারখানায় বিদ্যুৎ যাচ্ছে কিন্তু গ্রামাঞ্চলে যারা প্রিভিলেজ টাইপ তারা চিৎকার করে ঠিক বিদ্যুৎ পেয়ে যাচ্ছে আর যাদের সত্যিকারের বিদ্যুতের প্রয়োজন, তারা টাকাপয়সা দিয়েও দরখাস্তের পর দরখাস্ত দিয়েও বিদ্যুৎ পায় না।

[3-10 — 3-20 P.M.]

আমি মাননীয় মন্ত্রী প্রবীর সেনগুপ্ত মহাশয়ের কাছে কতকগুলি দরখাস্ত নিজে লিখে পাঠিয়েছিলাম, দুঃখের কথা একটিরও জবাব পাইনি। তারা আমাদের মনে করছেন ওরা বিরোধী দলের লোক, জবাব দেবার প্রয়োজন নেই। অথবা ঐ এলাকা সম্পর্কে তারা সাপ্রেস করে গিয়েছে, অথবা এইগুলি সম্পর্কে আপনাদের কর্মে অনীহা আছে। মাননীয় অর্থমন্ত্রীর আগ্রহ আছে, উৎসাহ আছে আমি বুঝেছি, কিন্তু সমস্ত অ্যাডমিনিস্ট্রেটিভ টিউনিংগুলি যদি সব ডিপার্টমেন্টে না হয় এবং সেইভাবে না এগোয় তাহলে প্রশ্ন আসতে পারে নিশ্চয় আপনার জনসমর্থন আছে, নিশ্চয় আপনি এখানে যা কিছু খুঁশি করতে পারেন তা করতে পারেন, কিন্তু এমন একদিন আসবে দেখা যাবে জনসাধারণ বঞ্চিত হচ্ছে, তারা হ্যাভ নটসের দলের তারা প্রতি নিয়ত বঞ্চিত হচ্ছে, তখন তাদের মনোভাব গণতান্ত্রিক প্রসেস ছেড়ে অন্য দিক থেকে নেওয়ার চেষ্টা করবে। সেইজন্য এইদিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি।

**(এ ভয়েস : আপনার তো ঠিকানাই নেই। চিঠি যাবে কি করে।)**

তাতো বলবেনই Have you replied my letters. আমি যতগুলি আপনাকে চিঠি দিয়েছি, তার জবাব আপনি দিয়েছেন? আপনি একজন এম এল এ হিসাবেও তার জবাব দিয়েছেন? বিদ্যুৎ হবে কিনা এটা পরের প্রশ্ন। দ্বিতীয় কথা হচ্ছে ক্ষুদ্র শিল্প সম্পর্কে আপনি একটা স্ট্যাটিসটিকস দিয়েছেন আর্থিক সমীক্ষা সম্পর্কে ৪৩ পৃষ্ঠায়। সেখানে আপনারা বলছেন যে নতুন ক্ষুদ্রশিল্প ইউনিট স্থাপনের সংখ্যা এবং কর্মসংস্থানের পরিমান ৮৭-৮৮ সালে ছিল ১৯,৪১৩ এবং ৮৮-৮৯ সালে কমে গেল ১৫,০০০। তার মানে নতুন ইউনিট আর স্থাপিত হচ্ছে না? সেইজন্যই কমে যাচ্ছে অতিরিক্ত কর্মসংস্থান-র হিসাবে দেখা যাচ্ছে ৮৭-৮৮ সালে ছিল ৪৫ ,২৭ এবং ৮৮-৮৯ সালে হল ৩৮,৭৫০। মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব

এটা কিসের লক্ষণ? এটা কি অর্থনীতিতে দাবিয়ে দেবার লক্ষণ? আপনারা তো ১২ বছর ধরে আছেন, আপনি তো তিন বছর ধরে বাজেট পেশ করছেন তাহলে এই রকম হচ্ছে কেন?

শিক্ষিত কর্মহীনদের জন্য স্বনিযুক্তি প্রকল্পে যেখানে আপনি বলেছেন ব্যাঙ্ক ঋণের জন্য প্রেরিত প্রকল্পের সংখ্যা ৮৭-৮৮ সালে হচ্ছে মোট হিসাব ৪৯,০২২ এবং ব্যাঙ্ক ঋণ মঞ্জুর হয়েছে ৮৭-৮৮ তে ১২,০৪৯ মোট হিসাব, কিন্তু ৮৭-৮৮ সালে প্রকল্পের সংখ্যা হচ্ছে মাত্র ২৩৮, এটা ৬৮ পৃষ্ঠায় আছে। এইভাবে আপনাদের আর্থিক সমীক্ষা যদি বিশ্লেষণ করি তাহলে দেখা যাবে এখন পর্যন্ত সব জায়গায় আপনারা যে ডাটা এবং স্ট্যাটিসটিক্স দিয়েছেন তাতে সব জায়গায় অগ্রগতির লক্ষণ আছে। কিন্তু এটাও জানি যে আপনাদের সীমিত ক্ষমতার মধ্যে থেকে আপনারা কতকগুলি জিনিস করতে পারছেন না। আমি একটা ছোট উদাহরণ দিই ট্যাক্সির মিটার আপনারা যে বাড়িয়ে দিয়েছেন, তার জন্য অ্যাডমিনিস্ট্রেটিভ সার্কুলারের প্রয়োজন হয়, এবং সেই অনুযায়ী ট্যাক্সির মিটার বসে। এর ফলে দেখা যায় যে ট্যাক্সিওলাদের সঙ্গে সাধারণ যাত্রীদের ঝগড়া হচ্ছে, হয়ত দেখা গেল ট্যাক্সি রেট কনভারসনের জন্য ৫.৫০ টাকা হয়েছে কিন্তু ট্যাক্সি ড্রাইভার বলছেন ১০ টাকা। কিন্তু এই কনভারসন রেটের জন্য কোনও সীমিত ক্ষমতায় বাধে না, এটা তো একটা সার্কুলার দিলেই হতে পারত।

(গোলমাল)

এবারে আমি পাবলিক আন্ডারটেকিং-এর প্রশ্নে আসছি। সরকারি যত পাবলিক আন্ডারটেকিং আছে দেখা যাচ্ছে অধিকাংশ ক্ষেত্রে লস। ২/১ টাতে যে লাভ হচ্ছে না তা আমি বলছি না, যেমন হাতে তৈরি ইঁটের ভাটায় লাভ হচ্ছে, গ্রেট ইস্টার্ন হোটেলে কিছুটা লাভ হচ্ছে, কিন্তু অন্যান্য যত আছে অধিকাংশ লসে রান করে। সরকারি টুরিস্ট বাসে ১ বছরে ১৬ লক্ষ টাকা লস হয়, স্টেট ট্রান্সপোর্টে লস, ট্রাম কোম্পানিতে লস বছরের পর বছর। এই যে লস হচ্ছে এটা পাবলিক এক্সচেকার থেকে যাচ্ছে। এর প্রতিকারের বিষয়ে মাননীয় অর্থমন্ত্রী কি ভাবছেন? আপনি ঘাটতি শূন্য বাজেট নিশ্চয়ই করতে পারেন, তাহলে তো ট্রাম কোম্পানির ঘাটতি শূন্য বাজেট হবে, স্টেট ট্রান্সপোর্টের শূন্য বাজেট হবে। সেখানেই এটা কেন হবে না? আপনি ৩৫ পৃষ্টায় বলেছেন কল্যাণী স্পিনিং মিলস লিমিটেড, দুর্গাপুর কেমিক্যাল লিঃ, ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফারমার লিঃ, ইলেকট্রো মেডিকেল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিঃ, ইত্যাদিতে বড় সমস্যা হল সেগুলিতে পুরানো যন্ত্রপাতি প্রযুক্তির উপর এখনও নির্ভর করতে হচ্ছে। কিন্তু এর প্রতিকার কি বলতে হবে। সোসালিজম আসবে বলে একটা ব্যবস্থা লসে চলবে এটা হতে পারে না। সেখানে কর্মীদের গাফিলতি থাকতে পারে, ম্যানেজমেন্টের ত্রুটি থাকতে পারে, শুধু শ্রমিকদের দেখব বলে প্রতি বছর ক্ষতি দিয়ে যাব এবং সরকার একই হাতে থাকা সত্ত্বেও এর কোনও টিউনিং হবে না পরিবর্তন হবে না এটা হতে পারে না। এবার আমি দুগ্ধ প্রকল্পে আসছি। কলকাতায় সব সময় দুধ পাওয়া যায় না লাইনে দাঁড়িয়েও এবং সাপ্লাই মতো দুধ পাওয়া যায় না। ১৯৮৮-৮৯ সালে দেখা যাচ্ছে ১৭ কোটি ৪৪ লক্ষ ২৯ হাজার টাকা ভরতুকি দেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালে তা বেড়ে হয়েছে ১৮ কোটি ১৩ লক্ষ ৩৯ হাজার টাকা। আপনি কাদের দুধ দিচ্ছেন? গরিব সাধারণ মানুষ দুধ

পায় না, বেশির ভাগ প্রিভিলেজ ক্লাস দুধ পায়। এই যে ভরতুকিগুলি দেওয়া হচ্ছে অর্থনৈতিক পরিকল্পনার জন্য বাজেট তৈরি করার জন্য কিছু প্রিভিলেজড ক্লাসকে পিছন থেকে সাহায্য করেন, বেশির ভাগ অর্থনৈতিক ফসল যদি কিছু সুবিধাবাদী লোক পেয়ে যায় তাহলে সাধারণ মানুষের কাছে তা গিয়ে পৌঁছায় না। আপনি ৭৯ কোটি টাকা ট্যাক্স বসিয়েছেন। কিন্তু শহরের যারা প্রকৃত বিত্তবান তাদের উপর ট্যাক্স বসেনি। ট্যাক্স বসিয়েছেন অস্থায়ী সম্পত্তির উপর প্রাইভেট গাড়ির উপর ট্যাক্স বসিয়েছেন, ট্রাকের উপর ট্যাক্স বসিয়েছেন, সেলস ট্যাক্সের উপর ট্যাক্স বসিয়েছেন। কিন্তু আসল সম্পদ কোথায়?

[3-20 — 3-30 P.M.]

কলকাতায় যাদের হাতে লক্ষ লক্ষ টাকা রয়েছে তাদের উপর অর্থনৈতিক প্রেসার দেবার জন্য কি কর্মসূচি নিয়েছেন, তাদের কাছ থেকে টাকা স্কুইজ করবার জন্য কি কর্মসূচি নিয়েছেন? আজকে কলকাতায় ১০ বাই ১০ এক কামরার ঘরের জন্য ৫০/৬০ হাজার টাকা সেলামি নিচ্ছে এবং তাতেও ঘর পাওয়া যায় না। এই ধরনের ব্ল্যাক মানি আজকে সব পাড়াতেই আদায় করা হচ্ছে। এই যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে একদল লোক দুনম্বরী কারবার চালাচ্ছেন। সেলস ট্যাক্স কিছু বাড়িয়ে আপনি টার্নওভার বাড়াবার চেষ্টা করছেন। কিন্তু এমন অনেক লোক আছে যাদের সেলস ট্যাক্স, ইনকাম ট্যাক্স দিতে হয় না, লক্ষ লক্ষ টাকা ব্ল্যাক মানি হিসেবে অনেকের রয়েছে, অনেকে মাল্টি স্টোরিড বিল্ডিং-এর ব্যবসা করছে, নানা রকম ব্যবসা করছে। তাদের প্রেসারাইজ করার কোনও চিন্তা বা দৃষ্টিভঙ্গি আপনার এই বাজেট বক্তৃতায় তো দেখলাম না। ট্যাক্স নিশ্চয়ই বসাতে হতে পারে এটা আমি মানি, প্রয়োজনে ট্যাক্স আপনি বসাবেন। আজকে দেশে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা বোধহয় ৪৫ লক্ষ ছাড়িয়ে গেছে। আপনি এরজন্য কিছু টাকা রেখেছেন এবং ১০ হাজার বেকারের সমস্যার সমাধান করবেন। আমাদের দেশে রেজিস্ট্রিকৃত বেকার ছাড়া আনরেজিস্টার্ড বেকারও আছে। আমি জানতে চাই এই সমস্ত বেকারদের জন্য আপনি কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন? শিল্পে যদি মন্দা আসে তাহলে তো এই সমস্ত বেকারদের চাকুরি পাবার ক্ষেত্রে আরও ভয়াবহ সমস্যা দেখা দেবে। এই সমস্ত বেকাররা আজ বিভিন্ন জায়গায় ঘুরে ঘুরে বেড়াচ্ছে। এমপ্লয়মেন্ট একচেঞ্জে বেশী দুর্নীতি হয়। হাতে কলমে প্রমান করতে না পারলেও বলব ওখানে দুর্নীতি হয়। পলিটিক্যাল ইনফ্লুয়েন্স এ ফেভারিট লোককে চাকুরি দেওয়া হয় এরকম অভিযোগ আছে। আমি এমপ্লয়মেন্ট একচেঞ্জের একজন মেম্বার কিন্তু কখনও দেখিনি মিটিং হয়েছে। সেখানে যারা রয়েছেন তারা নিজেদের ইচ্ছামত কাজ করেন। আপনি বলতে পারেন সমস্ত এমপ্লয়মেন্ট একচেঞ্জ সঠিকভাবে চলছে? বেকাররা ওখানে গিয়ে নাম রেজিস্ট্রি করল, আর চলে গেল এই তো অবস্থা। আপনারা বেকার ভাতা চালু করে সস্তায় হাততালি পেয়েছিলেন বেকার সমস্যার সমাধান হল কি? বন্যা প্রতিরোধের জন্য আপনি ১০ কোটি টাকা রেখেছেন। আমি এখানে দেবব্রতবাবুকে একটা প্রশ্ন করে জানতে চেয়েছিলাম, বিদ্যাধরী নদীর কাজ কতদূর এগুলো? এটা আমাদের উত্তর ২৪ পরগনার সবচেয়ে বড় জিনিস। মন্ত্রী মহাশয় আমাকে বলতেই পারলেন না কাজ শুরু করেছে কিনা। এর কিছুদিন পর শুধু বললেন, গঙ্গা অ্যাকশন প্ল্যানের সঙ্গে যারা যুক্ত তাদের কাছে পাঠিয়েছি স্যাংশনের জন্য। তাহলে উত্তর ২৪ পরগনার বন্যা নিয়ন্ত্রণ কি করে হবে? এক্ষেত্রে বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা

নাহলে মাননীয় স্পিকার মহাশয়ের, রবীনবাবুর এবং আমার কেন্দ্র অ্যাফেকটেড হবে। ওখানকার লোকেরা বলছে, উই আর ফেসিং ডিফিকাল্টিস। তারপর আমাদের ওখানে রাস্তার অবস্থাও খুব খারাপ। আপনি রাস্তার জন্য টাকা রেখেছেন দেখলাম। আপনি রোড ট্যাক্স বাড়িয়েছেন দেখলাম। এখানে একটা প্রশ্ন আসছে, বাইরে থেকে যে সমস্ত ট্রাক আসবে তাদের উপর ট্যাক্স বসালে জিনিসপত্রের দাম তো বাড়বে। আর একটা জিনিসের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি যদি আমার সঙ্গে এসপ্ল্যানেডে যান তাহলে দেখবেন স্টেট বাস থাকা সত্ত্বেও তার পাশাপাশি বিনা লাইসেন্স-এ প্রাইভেট টুরিস্ট বাস চলছে এবং বিভিন্ন জায়গায় সেগুলো যাচ্ছে।

তাদের লাইসেন্স আছে কিনা জানি না। পুলিশের সঙ্গে ম্যানেজ করা আছে, পাবলিক ডিমান্ড দেয়। কারণ, স্টেট বাসগুলি সামলাতে পারে না, তারা নিয়ে যায়। তাদের উপর ট্যাক্স বসিয়ে রেগুলারাইজ করুন। কিন্তু এবারে তাদের উপর এমন ভাবে ট্যাক্স বসালেন তাতে ভাড়া বাড়বে না? ট্রাকের উপর আপনি ট্যাক্স বসালেন। আমাদের পশ্চিমবাংলা স্বয়ংসম্পূর্ণ নয়। পাশের রাজ্য বিহার থেকে, অন্যান্য রাজ্য থেকে ট্রাকে করে প্রচুর মাল এখানে আসে। এতে মালের দাম বাড়বে না? বছরে ৫ হাজার টাকা তাদের দিতে হলে মালের দাম বাড়বে না? এই দাম বাড়াটা স্বাভাবিক এবারে কনসাইনমেন্ট ট্যাক্সের ব্যাপারে আসুন। এই কনসাইনমেন্ট ট্যাক্স সম্বন্ধে কেন্দ্রীয় সরকার এখনও আইন করে নি। কেন্দ্রীয় সরকারের সঙ্গে যে কথা বার্তা হয়েছে তাতে আপনি আশা করছেন আগামী বাদল অধিবেশনের পরে তারা হয়ত এটা পাস করাবেন, তারপর আপনি ট্যাক্স ধার্য করবেন। সেই ভিত্তিতে আপনারা এসটিমেটস হচ্ছে ১২০ কোটি টাকা আদায় হতে পারে। আপনি সেখানে ৩০ কোটি টাকা বাজেটে ধরে রেখেছেন। আমি জানি না এই টাকাটা বাড়বে, না কমবে। এটা যদি বাড়ে তাহলে আপনি ১২০ কোটি টাকা আদায় করতে পারবেন এবং ৩০ কোটি টাকা থেকে ইনকামটা বাড়াতে পারবেন। এটা যদি আপনি করতে পারেন তাহলে নিশ্চয় আমি আপনাকে আগামী বছর অভিনন্দন জানাব। এবারে বৃত্তি করের প্রশ্নে আসুন। কেন্দ্রীয় সরকার সংবিধান সংশোধন করে মোট ২৫০০ টাকা পর্যন্ত বৃত্তি কর বাড়াবার কথা বলেছেন। কিন্তু আপনি বৃত্তি কর ৯০০ টাকা পর্যন্ত বাড়িয়েছেন। ২৫০০ টাকা পর্যন্ত এটাকে বাড়ানো যায়। পশ্চিমবাংলায় ২৫০০ টাকা বৃত্তি কর দেবার লোকের অভাব নেই। সেই লোকগুলিকে আপনি ধরুন। যেমন অশোক সেনের কথাই ধরুন। ওর ইনকাম কম? আমি একটা ইন্ডিভিজুয়াল উদাহরণ দিলাম মাত্র। এই টাইপের লোকেদের ক্ষেত্রেও আপনি ৯০০ টাকা পর্যন্ত সীমাবদ্ধ করে রেখেছেন। আর যারা ব্ল্যাক মানি রোজগার করে তাদের বৃত্তি কর দিতেই হয় না। যারা দুনম্বরী রোজগার করে, ব্ল্যাক মানি রোজগার করে তাদের বৃত্তি কর দেবার প্রশ্ন নেই। আজ কাল যারা দুনম্বরী রোজগার করে তাদের অনেক সুবিধা আছে। তাদের ট্রেড লাইসেন্স লাগে না, ইনকাম ট্যাক্স লাগে না, সেলস ট্যাক্স লাগে না, এভরিথিং ইজ গোয়িং অন অ্যাজ অলরাইট। আপনারা হয়ত বলবেন এর মধ্যে কেন্দ্রীয় সরকার আছে ইনকাম ট্যাক্সের ক্ষেত্রে। কিন্তু রাজ্য সরকারের কি কিছুই করণীয় নেই? পিয়ারলেস ইনভেস্টমেন্ট থেকে আরম্ভ করে অন্যান্য ইনভেস্টমেন্ট কোম্পানিগুলিকে আপনারা যখন ধরলেন তখন আমরা সেইগুলিকে সমর্থন করেছিলাম। সেখানে ব্ল্যাক মানি খাটছিল। এবারে যেভাবে আপনারা বৃত্তি কর বসিয়েছেন

তাতে আমাদের মনে হচ্ছে এতে মধ্যবিত্তের উপর চাপটা বাড়বে। আমার মতো মধ্যবিত্ত আলিপুর, হাই কোর্টের উকিলরা এই ব্যাপারে চিৎকার শুরু করে দিয়েছেন। ব্যক্তিগত ভাবে আমার কাছে অনেকেই এই কথা বলছেন এবং তার মধ্যে সি পি এম-এর লোকও আছে। তারা বলছেন, এটা কি হল, অসীমবাবু এটা কি করলেন! আমি বললাম তিনি এই ভাবেই করেছেন। এবারে আপনি বাসস্থানের বিষয়ে আসুন। কলকাতা শহর এবং অন্যান্য স্থানে বাসস্থানের খুবই অভাব আছে। মানুষের বাসস্থানের অবস্থাটা এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে, 'ঠাঁই নাই, ঠাঁই নাই, ছোট সে তরী'—এই অবস্থা হয়ে গেছে কলকাতা শহরে। নতুন হাউসিং-এর কি পরিকল্পনা আছে, এ সম্বন্ধে সঠিক কোনও আলাদা বাজেট বরাদ্দ আমরা দেখতে পেলাম না। বিয়ার, মদের উপর ট্যাক্স বসিয়েছেন, এটাকে আমি সমর্থন করি। আরও বেশি বসালেও আমার আপত্তি নেই। কলকাতার যে গ্রাউন্ড রেস হয় সেই রেসের উপর আরও বেশি ট্যাক্স বসান। ওখানে ট্যাক্স বসানোর জায়গা আছে। সেখানে দুনম্বরী টাকা খাটে। আমরা দেখছি বড় বড় ফ্ল্যাটে অর্থের ছড়াছড়ি যাচ্ছে। সেই জায়গায়টা আপনি হাত দিন, এতে আপনার অর্থ সংস্থান হবে। আপনি কতকগুলি জায়গায় বিক্রয় কর বাড়িয়েছেন। আবার কতকগুলি জায়গায় কমিয়েছেন। বিক্রয় কর বাড়ানো এবং কমানার ক্ষেত্রে পাবলিকের কতটা সুবিধা হবে আমি জানি না। কাগজের উপর সেলস ট্যাক্স ছিল না, হঠাৎ কেন কাগজকে সেলস ট্যাক্সের আওতায় নিয়ে এলেন, আমি বুঝলাম না। এর ফলে কাগজের উপর একটা এফেক্ট হবে। আপনি জুতোর উপর হঠাৎ ট্যাক্স বসিয়ে দিলেন।

[3-30 — 3-40 P.M.]

এত জিনিস থাকতে আপনি জুতোর উপর ট্যাক্স বসাতে গেলেন, ১০০ টাকার বেশি দামের হলে বেশি ট্যাক্স দিতে হবে, এই যে জুতোর উপর ট্যাক্স এটা সমর্থনযোগ্য নয়। তা ছাড়া এবারে আপনি ক্রকারির উপর ১৫ পারসেন্ট ট্যাক্স বসিয়েছেন, এটা সাধারণ মানুষের উপর এফেক্ট করবে কি করবে না সে প্রশ্ন কিন্তু থাকছে। পরিশেষে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনারা যারা বামফ্রন্ট সরকার চালাচ্ছেন আপনাদের হয়ত শুভেচ্ছা আছে যে ভালো কাজ করবেন কিন্তু আপনারা জেনে রাখবেন এখানকার অবস্থা এবং সুদুর গ্রামবাংলার অবস্থার মধ্যে অনেক তফাৎ। আমরা গ্রামের মানুষরা যেটা উপলব্ধি করি সেটা হচ্ছে, সেখানে অ্যাডমিনিস্ট্রেটিভ টিউনিং-এর অভাব। প্রশাসনের যে দুর্নীতি তা সত্যি সত্যি কি দূর করা গিয়েছে? আমি জানি স্বরাষ্ট্র দপ্তরের ব্যাপারে এরমধ্যে আছে কিন্তু তাহলেও তো ক্যাবিনেটে আপনারা আছেন, সেখানে যৌথ দায়িত্ব তো আপনাদের থেকেই যায় কাজেই একথাগুলি নিশ্চয় আপনাকে আমি এ প্রসঙ্গে বলতে পারি। আপনি থানাতে যান, জে এল আর ও অফিসে যান দেখবেন ঘুষ ছাড়া কথা নেই। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, মিঃ ক্লিন নামে তার সার্টিফিকেট আছে কিন্তু যেভাবেই হোক আজকে তো বেঙ্গল ল্যাম্প নিয়ে, ট্রাম কোম্পানি নিয়ে সংবাদপত্রে নানান রকমের সংবাদ বেরিয়েছে। আমি কোনও অ্যাসপারসন করতে চাই না। আমি শুধু এইটুকু বলতে চাই যে আপনারা ' অপপ্রচারের জবাবে' বলে একটা বই বার করেছেন কিন্তু এ ক্ষেত্রে এখানে একটা ক্লিয়ার স্টেটমেন্ট দিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই জিনিসগুলি ক্লিয়ার করছেন না কেন আমি বুঝতে পারছি না। আমি মনে করি এগুলি তার ক্লিয়ার করে বলা দরকার। সেখানে বোফর্সের কমিশনের ব্যাপার নিয়ে

আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার একটা কমিশন করেছিলেন, আপনারা কমিশন না করুন কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটা স্টেটমেন্ট তো দিতে পারেন। তার ইমেজ সম্বন্ধে মানুষের মনে আজকে ইফ, বাট ইত্যাদি সব জিজ্ঞাসা থাকছে, সেগুলি কেন থাকবে? এর পর আমি শিক্ষার কথা বলব। গত ১৮-২-৮৯ তারিখে মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় বলেছেন যে, শিক্ষার মান নেমে গিয়েছে। কান্তিবাবু অবশ্য প্রতিবাদ করে বলেছেন যে নামেনি কিন্তু আমি আপনাদের জিজ্ঞাসা করি, শিক্ষা ক্ষেত্রে কি বিপ্লব আপনারা এনেছেন সেটা জানাবেন কি? আজকে সত্যি সত্যি শিক্ষার মান নেমে যায়নি? আজকে কি সত্যি সত্যি শিক্ষকরা বেশি বেশি করে রাজনীতিতে ঢুকছেন না?

আজকে কি সত্যি সত্যি আমাদের ছেলেরা খুববেশি করে অল ইন্ডিয়ার মধ্যে তাদের ইমেজ গড়ে তুলে এগিয়ে যেতে পারছে? আপনি অর্থমন্ত্রী হিসাবে টাকাটা বরাদ্দ করছেন ঠিকই কিন্তু অ্যাডমিনিস্ট্রেটিভ টিউনিং-এর ব্যবস্থা না হলে টাকা সৎভাবে ব্যয়িত হয় না। এ ক্ষেত্রে ল অ্যান্ড অর্ডারের প্রশ্নটা একটা বিরাট প্রশ্ন। সেখানে হাসনাবাদের দারোগাকে পর্যন্ত ঠ্যাঙ্গানো হল, দমদমের কমিশনার খুন হল। পুলিশের জন্য যখন বাজেটে টাকা ধরা আছে তখন তারা নিরপেক্ষভাবে কাজ করবে না কেন? অন্তত কিছুটা নিরপেক্ষভাবে তো তাদের কাজ করা দরকার। সেখানে আপনাদের এম পি পর্যন্ত খুন হলেন। আগামীদিনে আমি রাজনীতি করব কিনা বা এই দলে থাকব কিনা জানি না কিন্তু আপনাদের একটা কথা বলে রাখি, হিংসা এবং গণতন্ত্র কখনও একসঙ্গে চলতে পারে না, এর অবসান হওয়া দরকার। মাননীয় মুখ্যমন্ত্রীকে পর্যন্ত মাঝে মাঝে ক্ষোভ প্রকাশ করতে দেখেছি। এই তো গত ১৪ই জানুয়ারি তারিখ অ্যাশোসিয়েশন অব ট্রেড ইঞ্জিনিয়ারদের সভায় তিনি বলতে বাধ্য হয়েছেন যে, আমাদের প্রশাসনে কিছুটা টিউনিং-এর দরকার, অনেক ক্ষেত্রে টাকা ফেরত যাচ্ছে, কাজ হচ্ছে না ইত্যাদি ইত্যাদি। খবরের কাগজে এসব আমরা দেখেছি। এই প্রসঙ্গে আপনাকে আর একটি কথা বলছি। আপনারা ২০ কোটি টাকা খরচ করে গ্রেট ইস্টার্ন হোটেলকে ফাইভ স্টার হোটেল করতে যাচ্ছেন। সেটা তে তো লাভ হচ্ছে, সেটা ফাইভ স্টার করলে কাদের বেনিফিট হবে? সেই টাকা দিয়ে অন্য কাজ করুন না।

আপনারা এই যে ট্যাক্সেশন সিস্টেম করেছেন, কৈ বড় বড় হোটেলে তো ট্যাক্স বসাননি, গ্রান্ড হোটেল বা অন্যান্য যে সব ফাইভ স্টার হোটেল আছে, তাদের উপর তো ট্যাক্স বসাননি? আপনাদের রাজত্বেই ৭৪ কোটি টাকা প্রভিডেন্ড ফান্ডে জমা পড়েনি। তিন হাজার প্রাইমারি স্কুলের কোনও অস্তিত্ব নেই, অথচ খরচ হচ্ছে। আপনাদের ডেয়ারি ডিপার্টমেন্টে এত লস দিয়ে প্রায় ৫০ টন প্রতি মাসে মিল্ক পাওডার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে চাইতে হয়। সেইগুলো মিশিয়ে দুধ বলে সাপ্লাই দিতে হয়। এই অবস্থার সৃষ্টি হবে কেন? এটাই হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটিভ লেথার্জি, ওপর ওপর সব ঠিক আছে। রবীন্দ্র নাথের তোতা পাখির মতো। এতে পশ্চিমবাংলার অর্থনীতি দেবে যাচ্ছে। ডি ভি সি একবার ৯০ মেগাওয়াট দিতে চাইল, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড বলল, আমাদের নেবার ক্যাপাসিটি নেই। তারপর শ্রমিকদের সম্পর্কে বলি, গেস্ট কিন উইলিয়াম, বাটা কোম্পানির সঙ্গে শ্রমিকদের যে চুক্তি সেটা সম্মান জনক চুক্তি হল কি? আপনারা সরকারের থেকেও সম্মান জনক চুক্তি যদি না হয় তাহলে আমরা কি বলব? শ্রমিকরা এতে ডিমরালাইজ হচ্ছে। পশ্চিমবাংলার জনসংখ্যার ২২ পারসেন্ট

হচ্ছে সংখ্যা লঘু মুসলমান, সিডিউল্ড কাস্টও আছে সিডিউল্ড ট্রাইবস আছে। আমরা যদিও জানি এই সংখ্যালঘুরা জনগণ থেকে বিচ্ছিন্ন নয়, কিন্তু বাইরে তাদের একটা আলাদা কালচার আছে, তাদের একটা অ্যাসপিরেশন আছে, তাদের আলাদা ডিফিকাল্টিজ আছে, আপনারা হয়ত বলবেন, আমরা ঐ লাইনে চিন্তা করি না, কিন্তু আপনারা একটা মাইনরিটি সেল করেছেন, যদি নীতিগত ভাবে না মানেন তাহলে মাইনরিটি সেল করলেন কেন, ওনলি টু ওয়াচ অন দেম, না তাদের ডেভেলপমেন্টের জন্য, তাহলে হোয়াই নট মাইনরিটি কমিশন? আমি বিধানসভায় এই বিষয়ে বলেছিলাম, সেই সময় মুখ্যমন্ত্রী বলেছিলেন অন্যান্য রাজ্যে মাইনরিটি কমিশন আছে এটা আমি কমিউন্যাল অ্যাঙ্গল থেকে বলছি না, তার অ্যাডমিশন ছিল, তিনি করবেন, কিন্তু হচ্ছে না। ইট ওয়াজ দি অ্যাডমিশন অব দি চিফ মিনিস্টার। সেই জন্য বলছি মুসলমান ভাইবোনরা পিছিয়ে পড়ছে, তাদের চিন্তা ভাবনা, শিক্ষাদীক্ষা, কালচারের অভাব আছে, যেখানে মাদ্রাসা থাকবে, মসজিদ থাকবে, দ্যাট প্রবলেম মাস্ট বি সলভড এটা আমি বলছি নট ফ্রম কমিউন্যাল অ্যাঙ্গল, কিন্তু ফ্রম অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাঙ্গল থেকে, সেকিউলার অ্যাঙ্গল থেকে, চিন্তা ভাবনা করে বলছি, এই বিষয়গুলো দেখা হচ্ছে না। আমরা বলেছিলাম একটা ফ্যাক্ট ফাইন্ডিং কমিশন এই সম্পর্কে করা হোক, তাদের ডিফিকাল্টিজ কি, তাদের সমস্যা কি, সেটা পর্যন্ত করলেন না। ফ্যাক্ট ফাইন্ডিং কমিশন করবেন না কেন? ইট ইজ এ কনস্টিটিউশন্যাল ম্যাটার, এখনও আপনারা ভারতবর্ষের কনস্টিটিউশন মেনে চলছেন।

[3-40 — 3-50 P.M.]

কনস্টিটিউশনের ১৫ ধারায়, ১৬ ধারায়, ২৬ ধারায়, ২৯ ধারায়, ৩০ ধারায় মাইনরিটিদের সম্বন্ধে পরিষ্কার করে বলে দেওয়া আছে। মাইনরিটিদের শিক্ষা ব্যবস্থা সম্পর্কে কনস্টিটিউশনে বলে দেওয়া আছে। এগুলি সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, শুধু আপনাকেই নয়, আপনাকে উপলক্ষ করে অল দি ক্যাবিনেট মিনিস্টারস এবং মাননীয় সদস্যদের সবাইকে চিন্তা করতে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার:** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আগামী বছরের জন্য যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলছি। প্রথমেই আমি উল্লেখ করছি, আজকে এখানে কংগ্রেসিরা নেই। তবে অবশ্য তারা বিধানসভার মধ্যে তাদের ঘরে বসে আমাদের বক্তব্য শুনছেন। কিন্তু তারা যে কেন এখানে উপস্থিত নেই, কেন যে এখান থেকে চলে গেলেন তা আমার কাছে বোধগম্য নয়। মাতৃহারা গোবৎস যেমন চারিদিকে ঘুরে বেড়ায়, আজকে কংগ্রেসের হালও ঠিক সেই রকম হয়েছে। স্যার, বাজেট সম্বন্ধে আমার প্রথম কথাই হচ্ছে, আমাদের দেশ স্বাধীন হয়েছে ৪২ বছর এবং এই ৪২ বছর ধরেই কেন্দ্রে সামান্য কিছু দিন বাদ দিলে কংগ্রেস পার্টি ক্ষমতায় আসীন আছেন। তারা সমস্ত আইনগত ক্ষমতা, অর্থনৈতিক ক্ষমতা নিজেদের হাতে কেন্দ্রীভূত করে রেখে দিয়েছেন এবং দেশের সামগ্রিক রীতিনীতিগুলি পরিচালিত করছেন। ৪২ বছর ধরে কংগ্রেস দেশ শাসন করার পরে আজকে দেশের অবস্থা কি হয়েছে! সমগ্র দেশের বর্তমান অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে আমাদের বাজেটকে বিচার করতে হবে। এই প্রসঙ্গে একটি বিষয়ের প্রতি আমি আলোকপাত করতে চাই। কেন্দ্রীয় সরকারের দ্বারা প্রকাশিত 'ধনধান্য' নামক পত্রিকায় গত

বছর বর্তমানে কেন্দ্রীয় মন্ত্রী বসন্ত শাঠে যে লেখাটি লিখেছিলেন সেটা থেকে আমি দু-একটি কথা এখানে তুলে ধরতে চাই। বসন্ত শাঠে মহাশয় বলছেন, "আমাদের দেশের মোট জনসংখ্যার শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করেন। তাদের মধ্যে শতকরা ৮৫ জন নিরতিশয় দারিদ্রের মধ্যে আছেন। আর শহরের মোট জন-সংখ্যার শতকরা ৬০ জন মানুষ চরম দারিদ্রের মধ্যে আছেন। এরা সবাই দারিদ্রসীমার রেখার নিচে বাস করেন। ২৫ কোটি মানুষ বেকার কিম্বা আধা-বেকার কিম্বা সিজিনাল বেকার।" স্যার, এর সঙ্গে আমাদের দেশ আজকে নিরক্ষরতায় পৃথিবীতে সর্বপ্রথম স্থান অধিকার করেছে। আমাদের দেশে অপুষ্টিজনিত শিশু মৃত্যুর হার পৃথিবীর মধ্যে সর্বাধিক এবং সেটা এত বেশি যে দ্বিতীয় স্থানে যে দেশ তার সঙ্গে আমাদের হিমালয় সাদৃশ তফাৎ বর্তমানে আমাদের দেশে প্রায় ২ লক্ষ কল-কারখানা বন্ধ হয়ে গেছে। রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী ২ লক্ষ কল-কারখানা হয় রুগ্ন হয়ে গেছে কিম্বা বন্ধ হয়ে গেছে। আমাদের দেশে এই অবস্থা হয়েছে। অথচ আমাদের কেন্দ্রীয় সরকার শিল্প পুনর্গঠনের দিকে পদক্ষেপ গ্রহণ না করে আজকে ঢালাও আমদানি নীতি গ্রহণ করেছেন। হাজার হাজার কোটি টাকার নতুন নতুন আমদানি বাড়ছে এবং তুলনায় রপ্তানি কমছে। ৮/১০ কোটি টাকার পণ্য ঘাটতি হচ্ছে। যদি আমরা আমাদের বিদেশি ঋণ-সব সমস্ত ঋণকে একত্রিত করে হিসাব করি সরকারি হিসাবেই দেখা যাচ্ছে যে, ঋণের পরিমান ৯০ হাজার কোটি টাকা। আমাদের দেশে জিনিস-পত্রের দাম প্রতি বছর বেড়ে চলেছে। তার ফলে আমাদের দেশে মুদ্রাস্ফীতির রেট সম্ভবত পৃথিবীর দু একটি দেশকে বাদ দিলে সব চেয়ে বেশি। তার উপর কেন্দ্রীয় সরকার প্রতিদিন যে সমস্ত বেসিক মেটিরিয়ালস তার দাম বাড়িয়ে চলেছে। পেট্রোলের দাম বাড়িয়েছে বছরে কয়েকবার। ডিজেলের দাম বাড়িয়েছে। কয়লার দাম বাড়িয়েছে, ইস্পাতের দাম বাড়িয়েছে, লোহার দাম বাড়িয়েছে, সিমেন্টের দাম বাড়িয়েছে, সারের দাম বাড়িয়েছে, যে সমস্ত হেভি ইঞ্জিনিয়ারিং তার দাম বাড়িয়েছে। গ্রামে চাষ করতে গেলে ট্রাক্টর দরকার হয়, সেই ট্রাক্টরের দাম বাড়িয়েছে, পাম্প সেটের দাম বাড়িয়েছে। শুধু বাড়া নয়, লাফাতে লাফাতে বাড়ছে এবং তারফলে আমাদের দেশের ক্রেতা সাধারণ তার সাথে কোনও রকম তাল রেখে চলতে পারছে না। আমাদের দেশের কৃষি মজুরদের জন্য জাতীয় কোনও বেতন কাঠামো, মজুরি কাঠামো কিছু নেই। পশ্চিমবঙ্গ, কেরল এইরকম কয়েকটি রাজ্য বাদ দিলে দেখা যাবে এই কৃষি মজুররা যারা জনসংখ্যার ৬০/৭০ ভাগ এবং যারা গ্রামে বাস করে তাদের বছরে ৩৬৫ দিনের মধ্যে হয়তো মাত্র ১৫০ দিনের মতন কাজ পান। তাও প্রতি গড়ে ৫ টাকা থেকে ৭ টাকার বেশি মজুরি পান না। এই হচ্ছে আমাদের দেশের অবস্থা। আমাদের পশ্চিমবঙ্গের সরকার তার উপর দাঁড়িয়ে একটা সংকটের মধ্যে পড়ে গেছে। আমাদের দেশ ভাগ হল ১৯৪৭ সালে স্বাধীনতার জন্য। বলিদান করা হল বাংলাদেশকে এবং তিনের দুই ভাগ চলে গেল তদানীন্তন পাকিস্থানে, ১ ভাগ রয়ে গেল পশ্চিমবঙ্গে। লক্ষ লক্ষ উদ্বাস্তু মানুষের স্রোত এল, আজও সেই স্রোত বন্ধ হয়নি। আমরা এখন সেই উদ্বাস্তু স্রোত নিয়ে জর্জরিত। আমরা পশ্চিমবঙ্গের মানুষ কেন্দ্রের সহানুভূতি চেয়েছি, বেশি সাহায্য চেয়েছি, স্বাধীনতার জন্য যারা ত্যাগ স্বীকার করেছেন তাদের জন্য সাহায্য চেয়েছি, কিন্তু দুঃখের সঙ্গে এই কথা বলতে পারি, ৪২ বছর পরও আমাদের কোনও সমস্যার সমাধান করার দিকে, উদ্বাস্তু সমস্যার সমাধানের দিকে কেন্দ্রীয় সরকার কোনও রকম পদক্ষেপ বলতে গেলে নেয়নি, অবহেলিত হয়ে পড়ে আছে। ফলে এই ছোট একটা রাজ্যে আজকে প্রচন্ড অর্থনৈতিক চাপ

সৃষ্টি হয়েছে। আমাদের এই পশ্চিমবঙ্গ স্বাধীনতার পর আমরা শিল্পের দিক থেকে উন্নত ছিলাম। আমাদের গোটা ভারতে শিল্পজাত পণ্যের যে দাম ছিল, মোট উৎপাদন মূল্যের যে দাম ছিল, শতকরা ২০ ভাগ ছিল পশ্চিমবঙ্গের শেয়ার। আর আজকে এই ৪২ বছর পর আমাদের সেটা কমতে কমতে ১০ এসে দাঁড়িয়েছে। এটা শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নয়, আমি বলতে চাই গোটা দেশ আজকে ডুবছে। স্বাধীনতা লাভের পর গোটা পৃথিবীর কাছে ভারতের স্থান হল ১০। শিল্পজাত পণ্যের উৎপাদনের দিক থেকে আজকে ভারত নেমে গেছে ২৫ তম স্থানে। এর উপর আছে কালোবাজারি। আমি আবার বসন্ত শাঠের কথায় ফিরে আসি। তিনি বলেছেন আমাদের দেশে একদিকে নিরতিশয় দারিদ্রের মধ্যে শতকরা ৮৫ ভাগ গ্রামে আর ৬০ ভাগ শহরে আছে। বাকি যারা বিত্তপ্রধান, ১ লক্ষ লোক দেশের সম্পদ করায়ত্ব করে ফেলেছে। তার মধ্যে আইনগত পথে যা আয় হয় তার বাইরে ৪০ হাজার কোটি টাকা বে-আইনিভাবে অর্জন করছে। তার মধ্যে হিসাব অনুযায়ী ১৮০০ কোটি টাকা বে-আইনিভাবে বিদেশি ব্যাঙ্কগুলিতে যেমন সুইজারল্যান্ড এবং ইউরোপীয় অন্যান্য ব্যাঙ্কে চালান দিচ্ছে।

[3-50 — 4-00 P.M.]

আজকে কিসের জন্য আমাদের দেশে এ অবস্থার সৃষ্টি হয়েছে? কারণ কেন্দ্রের কংগ্রেস সরকার ৪২ বছর ধরে সরকার পরিচালনা করেছেন মুষ্টিমেয় ধনী মানুষের স্বার্থে গ্রাম এবং শহরাঞ্চলের যে সব মুষ্টিমেয় ধনী আছেন, যারা কল কারখানা ব্যবসা বাণিজ্য, জমি জমার মালিক তাদের স্বার্থে। এর ফলে আজকে আমরা দেখতে পাচ্ছি এই রকম সাংঘাতিক একটা ভয়ানক সংকট আমাদের দেশে সৃষ্টি হয়েছে। এত মন্দা বাজার যার ফলে গ্রামের মানুষের আয় বাড়েনি, শহরের মানুষের ক্রয় ক্ষমতা বাড়েনি। ২৫ কোটির মতো মানুষ বেকার। এর মধ্যেই শিল্প জাত পণ্য যা তৈরি হয়েছে তা ক্রয় করার ক্ষমতা আমাদের দেশের মানুষের নেই, ফলে সেই সংকট থেকে উদ্ধার পাবার জন্য সরকার যে ব্যবস্থা গ্রহণ করেছেন তা অত্যন্ত নির্মম। আজকে তারা কমপিউটার, অটোমেশন ইত্যাদি নিয়ে এসেছেন। শ্রমের বিকল্প হিসাবে আজকে বিরাট বিরাট আধুনিক মেশিন বেরিয়েছে। সেই সব মেশিন নিয়ে এসে ঢালাওভাবে হাজার হাজার কলকারখানায় তা বসবার অনুমতি দিয়েছেন কেন্দ্রীয় সরকার। এর ফলে আজকে বেকার সমস্যার সমাধান তো দূরের কথা, যারা চাকরি করছেন তাদেরও প্রায় চাকরি চলে যাচ্ছে। এই যে কমপিউটার ও মেশিন তারা নিয়ে এসেছেন এবং নিউ টেকনোলজির যে অনুমোদন তারা দিয়েছেন এর জন্য তাদের বিদেশের দ্বারস্থ হতে হয়েছে। তারা ইনটার ন্যাশান্যাল মানিটারি ফান্ড থেকে টাকাও নিয়েছেন, কিন্তু তার শর্ত কি? শর্ত হচ্ছে তোমরা এসব নিজেদের কলকারখানায় বসাতে পারবে না, যার জন্য আমদানির উপর বেশি করে ঝোঁক বেড়েছে। আমরা আই এম এফের থেকে যে লোন নিই সেই লোনটা যে শোধ করব সেই টাকা পর্যন্ত নেই। সুদের টাকা শোধ করতেই নতুন কিস্তিতে আবার ধার নিতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই অবস্থায় দেশের মানুষের একটা বাস্তব সমাধান যদি করতে হয় অর্থাৎ একটা চিরস্থায়ী সমাধানের পথে যেতে হলে, তা সামাজিক বিপ্লব ছাড়া হবে না। এই সামাজিক এবং অর্থনৈতিক ব্যবস্থায় দেশের বুকে যে চরম দুরবস্থার সৃষ্টি হয়েছে সেই সামাজিক ব্যবস্থাকে উপড়ে ফেলতে হবে। এমন একটা সামাজিক ব্যবস্থা চালু করতে হবে, যে সামাজিক ব্যবস্থায় সমস্ত ধন সম্পদ সাধারণ মানুষের অর্থনীতির মধ্যে আসে।

তাদের স্বার্থেই আজকে আমাদের অর্থনৈতিক নীতিগৃহীত হয় এবং তা কার্যকর করা যেতে পারে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের মতো একটি অঙ্গ রাজ্যে ১০/১২ বছর ক্ষমতায় আসীন হয়েছেন। আমাদের আইনগত ক্ষমতা নেই। আমাদের প্রচুর সম্পদ আছে, যেমন কয়লা, চা, জুট এবং টেক্সটাইল ইন্ডাস্ট্রি ও সেই সাথে আমাদের ইঞ্জিনিয়ারিং শিল্প। আমাদের কলকাতা বন্দরে কারিগরি বিদ্যা সব আছে, তা সত্ত্বেও আজকে আমাদের যে সম্পদ পশ্চিমবঙ্গের মাটির উপর এবং নিচে আছে তার উপর আমাদের কোনও মালিকানা নেই, ঐ সংবিধানের বলেই সমস্ত কিছু দিল্লির সরকার নিয়ে চলে যাচ্ছেন। আমাদের কি দিচ্ছেন? এক তৃতীয়াংশ দেবার কথা, সেই এক তৃতীয়াংশও কি আমরা পাই? ৫ বছরে তারা পশ্চিমবঙ্গ থেকে ১০ হাজার কোটি টাকা। রাজস্ব বাবদ নিয়ে গেছেন কিন্তু ঐ ৫ বছরে আমাদের ২ হাজার কোটি টাকাও পাইনি, আমরা তার চেয়েও কিছু কম পেয়েছি। কিন্তু এক্ষেত্রে আমরা কি করতে পারি, এটাই হচ্ছে আজকে আমাদের কাছে বড় প্রশ্ন। রাজ্য সরকারের হাতে যেটুকু সম্পদ সংগ্রহ করার উপায় আছে কিম্বা বাড়তি সম্পদ যেটুকু করে থাকেন, তার যে অংশ টুকুতে তার আইন গত অধিকার আছে, কেন্দ্রের সরকার আজকে এমন ব্যবস্থা অবলম্বন করেছেন যার ফলে তা থেকেও আমাদের বঞ্চিত হতে হচ্ছে। সংসদের বাইরে দাম বাড়িয়ে এমন ধরনের ট্যাক্স আরোপ করেছেন যার ফলে আমরা আমাদের অংশ পাচ্ছি না। যদি সরাসরি সংসদে বসে ট্যাক্স আরোপ করতেন তাহলে আমরা অংশ পেতাম, তা নয়, চালাকি করে আমাদের তার থেকেও বঞ্চিত করা হচ্ছে।

অষ্টম অর্থ কমিশন আমাদের ৩৫০ কোটি অতিরিক্ত টাকা দিয়েছিলেন। বার বার বঞ্চনা করা হচ্ছে বলে রাজ্য থেকে তার তথ্য তুলে ধরায় অষ্টম অর্থ কমিশন তাদের রিপোর্টে এই রাজ্যের অতিরিক্ত ৩৫০ কোটি টাকা প্রাপ্য বলে ঘোষণা করেছিলেন, কিন্তু আমাদের সেটা থেকে বঞ্চিত করলেন তারা। কারণ আমরা কেন্দ্রীয় সরকারের দয়ার উপর নির্ভরশীল। তারা যে টাকা দেন সেটা কেন্দ্রের কাছ থেকে পরিকল্পনা খাতে সাহায্য হিসাবে পাচ্ছি দেখানো হয়। কিন্তু ঘটনাটা কি? সত্যিই কি আমরা কোনও সাহায্য পাচ্ছি? আমাদের তারা যে টাকা দিচ্ছেন পরিকল্পনার জন্য, দেখা যাচ্ছে তার ৭০ ভাগ ঋণ এবং সেই ঋণ আমাদের শোধ করতে হয় সুদ-আসল মিলিয়ে এবং সুদ কি হবে সেটাও তারা যখন যেমন মনে করেন বাড়ান। সম্প্রতি এই সুদের হার আবার বাড়ানো হয়েছে। এই বছর আমরা পরিকল্পনাবাবদ পাচ্ছি ৯৫১ কোটি টাকা, কিন্তু এই বছরই আমাদের শোধ করতে হবে আগের পরিকল্পনার ৬০৬ কোটি টাকা। কেন্দ্রীয় সাহায্যে রাজ্যে পরিকল্পনা রূপয়াণে এটা একটা ধাপ্পা এবং বঞ্চনা। শিল্পোন্নয়ন আমরা করতে চাই। শিল্পের উন্নয়ণ হওয়া দরকার, কিন্তু রাজীব গান্ধী যেখানে দেশকে একবিংশ শতাব্দী নিয়ে যেতে চাইছেন সেক্ষেত্রে আমরা থেকে যাচ্ছি উনবিংশ শতাব্দীতে। আজকে পৃথিবী কোথায় চলে গেছে! আমাদের পাশের রাজ্য চীন, যারা বিপ্লব করেছেন ১৯৪৯ সালে ; তাদের দিকে তাকিয়ে দেখুন, শত প্রতিকুলতার মধ্যে দিয়ে তাদের সামাজিক অবস্থা, তাদের যে অর্থনৈতিক অবস্থা, তার মধ্যে দিয়ে বিরাটভাবে এগিয়ে চলেছেন তারা। আজকে আমাদের যেখানে ১.৫ কোটি টন ইস্পাত উৎপাদন হয়, সেখানে তারা বছরে ৫.৫ কোটি টন ইস্পাত উৎপাদন করছেন এবং ২০০ সালে তারা ১০ কোটি টন উৎপাদন

করবেন। কয়লা আমরা বছরে উৎপাদন করি ১৫ কোটি টন বা ১৫০ মিলিয়ন টন, আর ওরা করে ১০০ কোটি অর্থাৎ ১০০০ মিলিয়ন টন। খাদ্যশস্যও তারা আমাদের চেয়ে ডবল উৎপন্ন করেন যদিও তাদের এগ্রিকালচারাল ল্যান্ড ভারতের চেয়ে কম। ৪৩ কোটি মানুষ সেখানে চাকুরিজীবি, ১০০ কোটির মধ্যে। কৃষি, শিল্পের ১৩ কোটি মানুষ সেখানে পেনশনভোগী। সব ব্যাপারেই আজকে তারা উঁচুতে উঠে গেছেন এবং আমরা নিচে নেমে এসেছি। ইঞ্জিনিয়ারিং কারখানা করতে হবে, শিল্প কারখানা করতে হবে, বিভিন্নরকম কনজিউমার ইন্ডাস্ট্রিজ করতে হবে, কিন্তু এক্ষেত্রে অবস্থাটা কি? কেন্দ্রীয় সরকার বলছেন, ইস্পাত শিল্প একটা অস্তমিত শিল্প। সপ্তম পরিকল্পনার ভুমিকায় বলা হয়েছে এটা। বলা হয়েছে, আর ইস্পাত শিল্পের প্রয়োজন হবে না। ইস্পাতের বাড়তি প্রয়োজন হলে সেটা বিদেশ থেকে আমরা আমদানি করব। সেইমতো ইতিমধ্যে ৭০০-৮০০-১০০০ কোটি টন ইস্পাত আমদানি করা হয়েছে। ব্রিটিশ আমল থেকে যে সমস্ত ইঞ্জিনিয়ারিং শিল্প রয়ে গেছে, যেমন জেসপ, বার্ণ অ্যান্ড স্ট্যান্ডার্ড ইত্যাদি কোম্পানি, সেসবের জন্য টাকা প্রয়োজন। আধুনিকীকরণের জন্য সেসব ক্ষেত্রে টাকা দরকার কারণ ঐ সব কারখানার পুরানো যন্ত্রপাতি দিয়ে উৎপাদন সম্ভব নয়। কেন্দ্রীয় সরকার কিছু কারখানা অধিগ্রহণ করছেন এবং পুরানো মালিকরা তাদের লাভ নিয়ে চলেও গেছেন, কিন্তু কেন্দ্রীয় সরকার সেই কারখানাগুলিকে ঠিকমতো চালাবার প্রয়াস নিচ্ছেন না। ফলে প্রতিনিয়ত শ্রমিকরা আতঙ্কের মধ্যে রয়েছেন যে কখন কারখানা বন্ধ হয়ে যায় এবং ইতিমধ্যে অনেকগুলি কারখানা বন্ধও হয়ে গেছে। আজকে বেঙ্গল পেপার মিল বন্ধ হয়ে গেছে, অনেক পেপার মিলই বন্ধ হয়ে রয়েছে সাত আট বছর ধরে। এ ব্যাপারে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে অনেক প্রয়াস নেওয়া হয়েছে, কিন্তু কারখানাগুলি খোলার ব্যাপারে কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থাই গ্রহণ করেননি। ফলে হাজার হাজার শ্রমিক জীবিকা থেকে বঞ্চিত আজকে।

[4-00 — 4-10 P.M.]

আমাদের এখানে শিল্পের ক্ষেত্রে কেন্দ্রের যে বিনিয়োগ সেটা ক্রমশ কমে যাচ্ছে। বেঙ্গল পটারির জন্য ১৫ কোটি টাকা দিলে সেটি আধুনিকীকরণ করা যায়, কিন্তু কেন্দ্র সেটা দিচ্ছে না। এই বেঙ্গল পটারি থেকে উৎপাদিত দ্রব্য সামগ্রি সারা ভারতবর্ষের মধ্যে সম্মান কিনেছে, সারা ভারতবর্ষের মধ্যে তার বিরাট বাজার করে নিয়েছে, সেখানে ৫ হাজার শ্রমিক কাজ করে। সেই বেঙ্গল পটারিকে আধুনিকীকরণের জন্য কেন্দ্র ১৫ কোটি টাকা দিল না। বেঙ্গল পটারির মতো আরও অনেক কারখানাকে কেন্দ্র নিয়েছে এবং সেই গুলিকেও কেন্দ্র বেঙ্গল পটারির মতো ডিনোটিফাই করে চলেছে। আজকে আমাদের দেশে এর চেয়ে বড় যেটা দরকার সেটা হল কারখানা গুলিকে আধুনিকীকরণ করা, কিন্তু তারা তারা করছে না। আরও একটা বঞ্চনার ব্যাপার হল হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স। এই কমপ্লেক্সের জন্য ১৯৫৭ সালে জনতা সরকারের কাছে থেকে লেটার অফ ইনটেন্ট পাওয়া গিয়েছিল। এর ইতিহাস অত্যন্ত মর্মান্তিক, পশ্চিমবাংলার ইতিহাসে এটা একটা মর্মান্তিক ঘটনা। এই ব্যাপার নিয়ে কেন্দ্রীয় সরকার রাজনীতি চালাচ্ছে, কেন্দ্রের কংগ্রেস সরকার কোনও মতেই আমাদের এখানে শিল্প স্থাপন হোক এটা চায় না। পশ্চিমবাংলার মানুষ অত্যন্ত রাজনৈতিক সচেতন মানুষ। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জমিদার , জোরদার এবং মহাজনদের বিরুদ্ধে সংগ্রাম ঘোষণা করে গোটা

ভারতবর্ষকে তারা নির্দেশ দিচ্ছে। সেই কারণে পশ্চিমবাংলার রাজনৈতিক সচেতন মানুষকে স্তব্ধ করে দেবার জন্য নানা রকম পলিসি নিচ্ছে। সেই জন্য আজকে হলদিয়ার পেট্রো কেমিক্যাল কমপ্লেক্সের জন্য কেন্দ্র অনুমোদন দিচ্ছে না। এই হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স হলে সরাসরি কয়েক হাজার মানুষ চাকুরি পাবে এবং এর উৎপাদিত দ্রব্য সামগ্রি নিয়ে ডাউন স্ট্রিমে প্রচুর ইন্ডাস্ট্রি গড়ে উঠবে এবং তাতে কয়েক লক্ষ মানুষ চাকুরি পেতে পারবে। এই কমপ্লেক্স হলে আমাদের এই পশ্চিমবাংলা শিল্পের প্রসারের দিক থেকে অনেক খানি এগিয়ে যেতে পারত। কিন্তু কেন্দ্রীয় সরকার তার অনুমোদন দিলেন না। এই ইলেকট্রনিক্স ইন্ডাস্ট্রি থেকে আমাদের বঞ্চিত করা হল একটা হাস্যকর যুক্তি দেখিয়ে। যুক্তি হিসাবে বলা হল আমরা নাকি সীমান্তবর্তী রাজ্য সীমান্তবর্তী রাজ্যে এই কারখানা স্থাপন করতে দেওয়া ঠিক নয়। মাননীয় মুখ্যমন্ত্রী অনেকবার বলেছেন দিল্লির কাছেই তো সীমান্ত, সেখানে তো আক্রমণ হতে পারে, আমরা তো অনেক দূর রয়েছি। যাই হোক ওই কারখানা করবার অনুমোদন আমরা পাই নি। রেলওয়ে কোচ ফ্যাক্টরি এবং শালবনীতে একটা ট্যাঁকশাল নির্মাণ করার কথা ছিল কেন্দ্রীয় সরকারের। কয়েক হাজার মানুষ সেখানে চাকুরি পেত। ১৯৮৬-৮৭ সালে রাজীব গান্ধী যখন পশ্চিমবাংলায় নির্বাচনে বক্তৃতা দেবার জন্য এসেছিলেন তখন পশ্চিমবাংলার প্রতিটি জায়গায় তিনি ১৭০০ কোটি টাকার গল্প বলেছিলেন। বলেছিলেন যে পশ্চিমবাংলার জন্য ১৭০০ কোটি টাকা দান করছি পশ্চিমবাংলার উন্নয়নের জন্য, অতএব কংগ্রেসকে আরও বেশি করে ভোট দাও। কিন্তু পশ্চিমবাংলার রাজনৈতিক সচেতন মানুষ সেই ধাপ্পাকে প্রত্যাখান করেছে। সেই ১৭০০ কোটি টাকা এবং ৩০০ কোটি টাকা দিয়ে শালবনীতে ট্যাঁকশাল প্রকল্প কোথায় আছে? সেই প্রকল্প কোনও দিন আর এখানে হবে না। আজকে আমাদের এইভাবে বঞ্চিত করা হচ্ছে সুপরিকল্পিতভাবে। স্বাধীনতার পর থেকে আমাদের পশ্চিমবাংলা যদিও বা কিছু পেয়েছে কেন্দ্রের কাছ থেকে তার বিনিময়ে আমাদের বিরাট ত্যাগ করতে হয়েছে। কংগ্রেস আমলে ডাক্তার বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন দুর্গাপুর ইস্পাত কারখানা নির্মাণ করার জন্য কেন্দ্রের বিরুদ্ধে সংগ্রাম করেছিলেন। দুর্গাপুর সমস্ত দিক থেকে ইস্পাত কারখানা তৈরি করার পক্ষে আদর্শ জায়গা হওয়া সত্ত্বেও কেন্দ্র বলেছিল এখানে ইস্পাত কারখানা হবে না। পরবর্তীকালে যখন এই কারখানা আমরা পেয়েছিলাম তখন আমদের একটা শর্ত মেনে নিতে হয়েছিল। তখন বলা হয়েছিল কারখানার বদলে আমাদের মাসুল সমীকরণ নীতি মানতে হবে। তার মানে কি? দুর্গাপুরে বসে দুর্গাপুরের ইস্পাত পেতে বেশি ভাড়া দিতে হবে যদিও রেলে না এসে সরাসরি ২/৩ কিলোমিটার দুর্গাপুরে চলে আসে তাহলেও। দুর্গাপুরের ইস্পাত দুর্গাপুরে আসতে যে ভাড়া লাগবে আর সেই ইস্পাত যদি গুজরাটে যায়, তামিলনাড়ুতে যায়, রেলে তার যে ভাড়া লাগবে এই দুটোর একত্র করে গড় যে হিসাব দাঁড়াবে সেই হিসাবে দুর্গাপুরে ইস্পাত পেতে সেই দাম লাগবে।

অর্থাৎ দুর্গাপুর থেকে ইস্পাত রেলপথে পরিবহন করে নেবার জন্যে যে বাড়তি ভাড়া দিতে হয় তা দুর্গাপুরের মানুষকে এবং দুর্গাপুরের আশেপাশের মানুষকেও সেই সমান ভাড়া দিতে হবে। তারপরে কয়লার ক্ষেত্রেও আমরা কোনও লোকেশন্যাল অ্যাডভানটেজ পাচ্ছি না। আমাদের এখান থেকে কয়লা নিয়ে যাচ্ছে অথচ আমরা তারজন্য কোনও সুযোগ পাচ্ছি না, সেখানে বাইরের রাজ্যগুলি যে দামে কিনছে, আমরাও সেই দামে পাচ্ছি। সুতা শিল্প যার

উপরে নির্ভর করে কার্পাস তুলো, তা উৎপার্দন করে গুজরাট, মহারাষ্ট্র এবং দক্ষিণ ভারত। সেই তুলো আমদানি করার জন্যে মাশুল সমীকরণ নীতি, তা কিন্তু এক্ষেত্রে করা হয় নি। বরং সেক্ষেত্রে দেখা যাচ্ছে আমাদের এই ব্যাপারে যতটা পারা যায় অসম প্রতিযোগিতার মধ্যে ফেলে দেওয়া হচ্ছে। দিনের পর দিন মাশুল বেড়েই যাচ্ছে। ১৯৮২-৮৩ সালে যেখানে ১ টন তুলোর দাম ৪০০ টাকা ছিল সেখানে এখন ডবল হয়ে গেছে। আমরা এই ব্যাপারে বলার পরে কেন্দ্রীয় সরকার স্বীকার করলেন যে তারা আর ভাড়া বাড়াবেন না। কিন্তু অদ্ভুত ব্যাপার দেখলাম যে, এই প্রস্তাব আসার পরেই আবার ভাড়া বাড়তে লাগলো, ফলে ৬০-৬৫টি সুতো কল আজ ধুঁকছে। তারপরে আমরা কোনও রকম সুরা সার পাই না। দুর্গাপুর কেমিক্যালসে যে লবণ থেকে কস্টিক, ক্লোরিন উৎপাদন করা হয় তারজন্য আমাদের ৬০০-৭০০ টাকা করে রেলওয়ে ফ্রেট দিতে হয়। এরফলে শিল্প উঠে যাবার পথে দাঁড়িয়েছে। আপনাদের কাছে শিল্পের কথা বলতে গেলে বলা হয় যে পশ্চিমবঙ্গে শিল্প করবার মতো পরিবেশ নেই, এখানে লড়াই, দাঙ্গা, লেগেই আছে। এসব কথা সত্ত্বেও বলছি যে পশ্চিমবঙ্গের উৎপাদন বেড়েছে, আমাদের পাট শিল্পে, চা শিল্পে উৎপাদন বেড়েছে। কয়লা শিল্পে ইস্পাত শিল্পে, ইঞ্জিনিয়ারিং শিল্পে উৎপাদন বেড়েছে। সবচেয়ে বড় কথা আমরা বড় শিল্প গড়ে তোলার জন্যে কেন্দ্রের কাছ থেকে টাকার বিনিয়োগ পাই নি। এতো অসুবিধা সত্ত্বেও আমাদের প্রচেষ্টায় পশ্চিমবঙ্গ ভারতের মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করেছে। বহু লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। আমাদের এখানে আধুনিকীকরণের নামে কেন্দ্রীয় সরকার যে নক্কাজনক কাজ করেছে তা বলার নয়। কেন্দ্রীয় সরকার ৫০০-৬০০ কোটি টাকা খরচা করে কয়লাখনি গুলিকে আধুনিকীকরণ করছে অথচ লোক নিয়োগ করার কোনও ব্যবস্থা করছেন না। ঝাঝড়া কোলিয়ারিতে ৬০০ কোটি টাকা ইনভেস্ট করে লোক সারপ্লাস দেখানো হয়েছে। বলা হয়েছে সেখানে ৭০০ লোকের মধ্যে ৫০০ লোকই সারপ্লাস হয়ে গেছে। দুর্গাপুর ইস্পাত কারখানাতেও লোক কমাবার প্রস্তাব করেছেন। আজকে দেশের অবস্থার মধ্যে পশ্চিমবঙ্গ কৃষিতে বিরাট ভাবে সাফল্য অর্জন করেছেন। কৃষির দিকে খুব নজর দেওয়া হয়েছে, গ্রামে ৮০ ভাগ মানুষ বাস করে, তাদের ভূমি সংস্কারের ব্যবস্থা করেছি। ৯ লক্ষ টন খাদ্য উৎপাদন করতে সক্ষম হয়েছি। ভূমি সংস্কারের ফলে ভারতের অন্যান্য জায়গায় যেখানে প্রান্তিক চাষীর সংখ্যা শতকরা ৩৯, সেখানে আমাদের ৭০ শতাংশ। আমরা এইসব প্রান্তিক চাষীদের মিনিকিট, সার প্রভৃতি দিয়েছি, সেচের ব্যবস্থা করেছি। সেচের জন্য আরও আমাদের টাকার দরকার। তিস্তা প্রকল্প, সুবর্ণ রেখা প্রকল্পের জন্য প্রচুর টাকার দরকার। কেন্দ্রীয় সরকার তা দিচ্ছে না। বিরোধীরা সব সময়ে বলতে চান যে আমাদের নাকি বিদ্যুতের পারফরমেন্স খারাপ একটি কথা আমি বলতে চাই ১৯৮৬-৮৭ সালে যেখানে ১৬০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হত আজকে সেখানে ৩৬০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। আগে ২২ হাজার পাম্পসেট চলতো, এখন ৬০ হাজার পাম্পসেট চলছে। আগে গ্রাহকের সংখ্যা ছিল ১ লক্ষ ১৩ হাজার এখন সেখানে ১ লক্ষ ৯৭ হাজার। আমরা বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের জন্য কেন্দ্রের কাছে অনুদান চেয়েছিলাম বিস্তারিত তথ্যের মধ্যে আমি যাচ্ছি না, আপনারা এই ব্যাপারে যথেষ্ট অবহিত আছেন। এই বক্রেশ্বর প্রকল্প আমাদের নিজেদেরই গড়ে তুলতে হবে, সেই দায়িত্ব আমরা গ্রহণ করেছি। তাঁত শিল্পে বিরাটভাবে উৎপাদন বেড়েছে। আগে যেখানে ২০ কোটি মিটার ছিল আজকে সেখানে ৪০ কোটি মিটার বেড়েছে এই বিগত ১০ বছরে।

[4-10 — 4-20 P.M.]

স্বল্প সঞ্চয়ের দিক থেকে দেখা যাচ্ছে আজকে পশ্চিমবাংলা এগিয়ে আছে তারা ২৮৫ কোটি টাকা থেকে ৪২৮ কোটি টাকায় চলে গিয়েছে। আজকে এই সমস্তগুলির ফলে দেখা যাচ্ছে গ্রামীণ ভূমিসংস্কার ও পঞ্চায়েত সেখানে একটা উন্নয়নের ব্যাপক সাড়া পড়ে গেছে। এর ফলে আজকে প্রত্যেকটি মানুষের আয় বেড়েছে তাই স্বল্পসঞ্চয়ের উন্নতিও হয়েছে। আজকে বামফ্রন্ট সরকার স্বল্প সঞ্চয়ের উৎসাহ দানের জন্য যে প্রকল্প চালু করেছেন তার ফলে আজকে গ্রামের মানুষের মধ্যে নানান উৎসাহ সৃষ্টি হচ্ছে। আমরা এও জানি পশ্চিমবাংলার সরকারকে কেন্দ্রীয় সরকার নানা দিক দিয়ে বঞ্চিত করেছে। এবং পূর্বাঞ্চলের রাজ্যগুলিও বঞ্চিত হচ্ছে। আমরা জানি ভারতবর্ষে মানুষের যদি প্রকৃত উন্নতি করতে হয় তাহলে দিল্লিতে যারা বসে আছেন তাদের বিরুদ্ধে বিপুল গণ আন্দোলন করতে হবে। আজকে আমাদের বামফ্রন্ট সরকার শ্রমিক কৃষক মেহনতী মানুষকে বলছেন, সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে আমরা যা কিছু করেছি, তাতে আমরা বলতে চাইনা অনেক কিছু করেছি, আমরা সামান্য কিছুই করেছি। আজকে আমাদের দেশে যদি সত্যিকারের কিছু পরিবর্তন করতে হয় তাহলে আমাদেরকে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে সংগ্রাম করতে হবে। এই বলে আজকে অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমাদের মাননীয় অর্থমন্ত্রী আজকে যে বাজেট উপস্থিত করেছে সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে এর চেয়ে ভালো বাজেট আনা সম্ভব ছিল, এই কথা বিশ্বাস করা যায় না। আজকে পরপর ৩ বৎসর এই প্রকার ঘাটতি বিহীন বাজেট উপস্থিত করা এবং বছরের শেষ পর্যন্ত ঘাটতি করতে না দেওয়া এটা একটা বিরাট কৃতিত্ব। কালকে অনেক কথাই দেবপ্রসাদ বাবু বলেছেন তার জবাব মানববাবু দিয়েছেন তবে ওর সব কথা তো আমি মানতে পারছি না, উনি বলেছেন একা কুম্ভ রক্ষা করে নকল বুঁদিগড়। আজকে হাসানুজ্জামান ও এই কথা বলেছেন, সেই কথার জন্য আমি ধন্যবাদ দিচ্ছি। একটা গল্প আছে অন্ধের হাতি দর্শন, ওরা তো অন্ধ নয়, এদের চোখ থাকতেও অন্ধ যদিও এই কথা আমি বলতে চাইনা। এতকাল সরকার এসেছেন কিন্তু এক বছরও ওভারড্রাফট নিতে হয়নি, সেই জন্য তাকে ধন্যবাদ জানাই। একবারও দেবপ্রসাদ বাবু সেই কথা বললেন না। এই অর্থমন্ত্রীর আগে অনেকে অর্থমন্ত্রী হয়েছেন, কিন্তু আমি যথেষ্ট শ্রদ্ধার সঙ্গে বলছি, বাজেট প্লেস করেই উনি কাজ শেষ করে দেননি, প্রতিদিন যেভাবে অর্থ দপ্তরে খোঁজ খবর করেন, এবং জেলায় গিয়ে খোঁজ করেন এটা আমি আগে দেখিনি। সেইজন্য আমি তার প্রশংসা করছি ও তাকে সমর্থন জানাচ্ছি। পশ্চিমবঙ্গে যা হয়েছে তা বলার নয়, আমাদেরকে বিহার এবং উত্তরপ্রদেশে মাঝে মাঝেই যেতে হয় ওরা সবাই দেখেছি পশ্চিমবাংলার দিকে তাকিয়ে দেখে। তবে সব যে ভালো চলছে তা নয়। আমরা আলোচনাও করি এবং মাঝে মাঝে সমালোচনাও করি। তবে সব দিক দিয়ে আমাদের যত ভালো ব্যবস্থা আছে, এই ব্যবস্থা ভারতবর্ষের কম জায়গায় আছে বলেই আমার ধারণা। অ্যাডমিনিস্ট্রেশনে অনেক ত্রুটি-বিচ্যুতি থাকলেও তার মধ্যে আমরা এখনও ভালো আছি। কলকাতা শহরে কিছু গরীব লোকও বাঁচতে পারে ১ টাকার ছাতু খেয়ে কিন্তু দিল্লিতে ২০ টাকা খরচ করেও কোনও গরীব লোক খেতে পায় না। পশ্চিমবঙ্গে খাদ্যশস্যের রেকর্ড উৎপাদন হয়েছে। আজকে

পঞ্চায়েতের মাধ্যমে গ্রামে যেভাবে শ্রম দিবস সৃষ্টি হয়েছে সেটা ভারত সরকার স্বীকার করতে বাধ্য হয়েছে। আই আর ডি পি-র লক্ষ্যমাত্রা যেখানে ভারতবর্ষে ৭০.৮৭ শতাংশ এখানে সেটা ৭৬ শতাংশ হয়েছে। সারা ভারতবর্ষের ক্ষেত্রে যেখানে মহিলারা উপকৃত হয়েছেন ৬২.৬৪ এখানে সেটা ৭৩.২৭। কোনও দিক থেকে আমরা পিছিয়ে নেই সেটা আনন্দের কথা। সেজন্য অর্থমন্ত্রী নিশ্চয়ই ধন্যবাদ পাবার যোগ্য। আর কেন্দ্রীয় সরকারের সর্বপ্রকার অসহযোগিতা সত্ত্বেও পশ্চিমবঙ্গে শিল্পের যে আবহাওয়া সৃষ্টি হয়েছে সেটা লক্ষণীয় বিষয়। আমি কাল একটা জায়গায় গিয়েছিলাম যেখানে ভারতবর্ষে প্রথম মার্জারি বাটারের নতুন কারখানা হয়েছে। যেখানে এক পাউন্ড বাটারের দাম ৭০ টাকা সেখানে এই বাটার বেরুলে ৩০ টাকা দাম হবে। এটা হার্টের পক্ষে ভালো, কোলেস্টরাল কম হবে। সেখানে ডাঃ মণীন্দ্র মোহন চক্রবর্তীর মতো লোক আছেন। জোকাতে এই কারখানা হচ্ছে, ভারত সরকার থেকে লাইসেন্স দেওয়া হয়েছে। কিন্তু কাজটা যাতে না হয় তারজন্য এডিবল অয়েল দেবে না, যত রকমের বাধা আছে কেন্দ্রীয় সরকার দিচ্ছে। এত প্রকারের বাধা সত্ত্বেও শিল্পের কিছু ব্যবস্থা হয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আজকে আমরা অত্যন্ত আনন্দিত যে ১৯৮৯-৯০ সালের রাজ্য বার্ষিক পরিকল্পনায় বিদ্যুতের জন্য সর্বোচ্চ ৩৪.২ পারসেন্ট দেওয়া হয়েছে, কৃষিতে ১৩ পারসেন্ট দেওয়া হয়েছে।

মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বিদ্যুতে যে ৩৪.২ পারসেন্ট দিয়েছেন তাতে ৯০ কোটি টাকা বক্রেশ্বর প্রকল্পে বাদ দিলে তারপর গ্রামীণ শিল্পের জন্য কত টাকা পাওয়া যাবে আমি ঠিক বই থেকে ধরতে পারিনি, উনি বলে দিলে ভালো হয়। শিল্পে উৎসাহ দানের যে ব্যবস্থা সেটা ভারত সরকার বন্ধ করার পরেও আমাদের পশ্চিমবঙ্গ সরকার সেটা চালু রাখতে পেরেছেন, সেজন্য তাকে আমরা ধন্যবাদ দিচ্ছি। তবে একটা কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই সেটা হচ্ছে ব্লক প্ল্যানিং কমিটির উপর উনি জোর দিয়েছেন, জোর দেওয়া উচিত, কিন্তু ব্লক প্ল্যানিং কমিটিতে এম এল এ-দের বক্তব্য রাখার কোনও সুযোগ নেই। আমরা এম এল এরা যদি সেখানে থাকি তাহলে আমাদের গোটা থানার একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি সেখানে থাকতে পারে। কিন্তু ওখানে যারা থাকেন তারা নিজের এলাকা ছাড়া কিছু বোঝেন না। তারা ৫০০ ভোটে নির্বাচিত, তারা প্ল্যানিং করতে পারবেন আর আমরা এম এল এ-রা করতে পারব না? মন্ত্রী মহাশয় হয়ত বলবেন আপনারা উপরে আছেন উপর থেকে করতে পারবেন। কিন্তু নিচে থেকে যেটা এল সেটা উপরে কি করে কাটা যাবে? সেজন্য ব্লক প্ল্যানিং কমিটিতে যদি এম এল এ-রা থাকেন তাতে ক্ষতি কি আমি বুঝতে পারছি না। সেখানে আমরা সাজেশন দিতে পারি। আর একটা বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি পঞ্চায়েতের কাজের পরিধি বেড়েছে, সমস্ত অর্থ সেখানে যাচ্ছে, কিন্তু পঞ্চায়েতে ব্লক ডেভেলপমেন্ট অফিসারের গাড়ি কেনার টাকা অর্থ দপ্তর কিছুতেই মঞ্জুর করছেন না। আমার ওখানে ২টি ব্লক আছে, ২টি ব্লকের একটিতেও গাড়ি নেই। ১৩৬ স্কোয়ার মাইল পঞ্চয়েতে সভাপতি, বি ডি ও কি করে যাবেন? সেজন্য আমার ব্লকে অন্ততপক্ষে একটা ব্লকে গাড়ি দেওয়া হোক কিন্তু তাও দেওয়া হচ্ছে না। এতগুলি টাকার সুপারভিশন হবে কি করে? ব্লকের শূন্য পদগুলি বছরের পর বছর পূরণ হচ্ছে না, বছরের পর বছর এক্সটেনশন অফিসার নেই। যেখানে এত বেকারের সংখ্যা, বিধানসভায় এই সম্বন্ধে কোয়েশ্চেন করেছি, তবুও পদগুলি

শূন্য পড়ে আছে। সর্বশেষে অত্যন্ত বেদনার সঙ্গে একটা কথা বলতে চাই, হয়ত মন্ত্রী মহাশয় আমাকে আঞ্চলিকতার দোষে দোষী করতে পারেন, কিন্তু এই কথা না বললে আমার কর্তব্যে অবহেলা হবে বলে আমি মনে করি। আজকে সেন্ট্রাল গভর্নমেন্ট আমাদের বঞ্চনা করছে। উত্তরবঙ্গে একমাত্র নদী সেচ পরিকল্পনায় যেখানে পশ্চিমবঙ্গ সরকার ২০০ কোটি টাকা খরচ করেছেন সেখানে কেন্দ্রীয় সরকার মাত্র ৫ কোটি টাকা দিয়ে বসে আছেন। কেন্দ্রীয় সরকার ভাকরা নাঙ্গল পরিকল্পনা করেছেন, কিন্তু আমাদের উত্তরবঙ্গের নদী সেচ পরিকল্পনার ক্ষেত্রে বঞ্চনা করছেন।

[4-20 — 4-30 P.M.]

সেন্ট্রাল গভর্নমেন্ট কোনও সাহায্য করছে না, ব্যাঙ্কগুলি কো-অপারেশন করছে না। আজকে বিচ্ছিন্নতাবাদের কথা বিভিন্ন জায়গা থেকে আসছে। বিচ্ছিন্নতাবাদ বাড়ছে। এর একটা প্রধান শ্লোগানই হচ্ছে এই, আমরা পিছিয়ে পড়া মানুষ, নেগলেকটেড অবহেলিত। এই শ্লোগান দিয়েই আসাম ভাগ হয়ে গেছে। এই শ্লোগানের উপর ভিত্তি করেই জি এন এল এফ আন্দোলন রচিত হয়েছে, বোরো আন্দোলন আরম্ভ হয়েছে, উত্তরবঙ্গ উত্তরখণ্ড আন্দোলন চলছে। কাজেই এই দিকে সতর্ক দৃষ্টি রাখতে হবে। আপনারা উত্তরবঙ্গের দিকে সৃষ্টি দিন। সমতা রক্ষিত হচ্ছে কিনা সেটা আপনাদের দেখতে হবে। আমি সমান অর্থের কথা বলিনি। আমি এটাই বলতে চাইছি যে, উত্তরবঙ্গের চিফ ইঞ্জিনিয়ার কলকাতার রাইটার্স বিল্ডিংসে বসে আছেন। উত্তরবঙ্গের বিদ্যুতের চিফ ইঞ্জিনিয়ার সল্টলেকে বসে আছেন। উত্তরবঙ্গে আমার এলাকায় ৩টি বিদ্যুতের পোল দরকার। ৩ বছর ধরে সেই একই জায়গায় এটা পড়ে আছে। আমার কনস্টিটিউয়েন্সির এই ৩টি পোলের অভাবে সেখানে লাইট দেওয়া যাচ্ছে না। সেখানে লোক নেই। গ্রামের মানুষ অভাব অভিযোগ জানাবার জন্য কোথায় আসবে? আর সব চেয়ে দুঃখের ব্যাপার হল এই যে, উত্তরবঙ্গের লোকেরা সব সেকেন্ড ক্লাস নাগরিক হয়ে গেছে অফিসারদের কাছে, সরকারের কাছে নয়। আমি এই কথাটা এই জন্য বলছি যে, মেদিনীপুরে বন্যা হলে ৩ জন চিফ ইঞ্জিনিয়ার একসঙ্গে ছুটে যায়। অথচ আমাদের ওখানে বন্যা হলে মুখ্যমন্ত্রী যান, কিন্তু অফিসাররা যান না। অফিসারদের এই অবিচারের প্রতি লোকের মনে রাগ ক্রমশ ধূমায়িত হয়ে উঠছে। এই জিনিসটা আপনাকে একটু দেখতে হবে।

আপনি যখন সকলের কথাই ভাবছেন তখন আপনার কাছে একটি সবিনয় নিবেদন রাখছি। বেকারদের কর্ম সংস্থান প্রকল্পের দিকে আপনি একটু দৃষ্টি দিন। আমাদের ওখানে একটি ব্যাঙ্কে ৮৯টি কেস গিয়েছিল কিন্তু ব্যাঙ্ক মাত্র ১১টি কেস এ লোন দিয়েছে এবং বাকিগুলো ফেরত দিয়েছে। কেন ব্যাঙ্ক এগুলি ফেরত দিল তারজন্য কোনও কৈফিয়তও তারা দেননি। ওয়েস্ট বেঙ্গল ফাইনান্স কর্পোরেশনে একটা বেকারের ক্ষেত্রে দেখেছি, সে ১ লক্ষ টাকা দিয়ে একটা গাড়ি কিনবে এবং সেই টাকা পেতে তার জুতো ক্ষয় হয়ে গেছে। আর একজন ভদ্রমহিলা অসুস্থ, তার আসবার ক্ষমতা নেই, অথচ ব্যাঙ্ক বলছে তাকে নিয়ে আসুন। আপনার দেওয়া তালিকাতে রয়েছে, নাম্বার অব প্রোজেক্টস ফরওয়ার্ডেড ফর ব্যাঙ্ক লোন ২০ হাজার ৮৯৮ এবং ১৯৮৭-৮৮ সালে নাম্বার অব প্রোজেক্টস স্যাংশনড বাই দি ব্যাঙ্ক ৫৫০ জন। অর্থাৎ দেখা যাচ্ছে এই স্কীমে ১ হাজারে ১০টি লোক সুযোগ পেয়েছে বছরে। ব্যাঙ্ক

থেকে যদি বেকার ছেলেরা লোন না পায়, তারা চাকুরি না পায় তাহলে তারা যাবে কোথায়? আপনাকে এগুলি নিয়ে গভীরভাবে চিন্তা করতে হবে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যদি বসতে হয় তাহলে আমরা বসব। ব্যাঙ্কের লোক বলছে ইনফ্রাস্ট্রাকচার নেই, রিপেমেন্ট হচ্ছে না। ইনফ্রাস্ট্রাকচার যাতে তৈরি হয় সেদিকে লক্ষ্য রাখতে হবে। কিন্তু আমি ২/১টি কেস এ দেখেছি ঘুস খেয়ে এমন লোককে লোন দিয়েছে যেটা আদায় হবে না। যারা ভূমিহীন, পঞ্চায়েত তাদের লোন দেবেনা, আমরা কেস পাঠাব ব্যাঙ্ক লোন দেবে না। তাহলে বেকার সমস্যার সমাধান কি করে হবে? আপনাকে এগুলি বিশেষভাবে ভাববার জন্য অনুরোধ করছি। আমরা গ্রামে গেলে এই সব সমস্যা বেশি করে শুনতে পাই। মাননীয় অর্থমন্ত্রী এবারে বন্যার টাকা খুব তাড়াতাড়ি দেবার চেষ্টা করেছেন বলে তাকে ধন্যবাদ জানাচ্ছি। অর্থ বিভাগে পুরানো সিস্টেম এখনও চলছে এটা খুব দুঃখের বিষয়। আমরা দেখেছি অর্থ বিভাগে কোনও ফাইল গেলে আর ফিরে আসে না। বারবার চেষ্টা করতে হয় সেই ফাইল ফিরিয়ে আনার জন্য এবং এর ফলে কাজে অনেক দেরি হয়ে যায়। আমার প্রস্তাব হচ্ছে, একটা ফাইল অর্থবিভাগের কোনও কেরানির কাছে গেলে সেই ফাইলের উপরে লিখে রাখতে হবে সে কবে ফাইল পেল এবং কবে দিল এবং বেশি দেরি করেছে কিনা সেটা এর থেকে বোঝা যাবে। এই সমস্ত সুব্যবস্থা যদি না হয় তাহলে কংগ্রেস সরকারের সঙ্গে আমাদের তফাতটা কোথায় রইল? গ্রামে গ্রামে লাইব্রেরি অফিসে অনেক অর্থ দেওয়া হয়, কিন্তু সেটা ব্যয় হয় না। দুটি এমপ্লয়িজ ইউনিয়ন মামলা করার ফলে এই অবস্থা হয়েছে। এরকম হলে টাকা তো ফেরত যাবে। আমি অনুরোধ করব মাননীয় মুখ্যমন্ত্রী এবং লাইব্রেরি মন্ত্রী যেন এদিকে দৃষ্টি দেন এবং লাইব্রেরি অ্যাশোসিয়েশনের সঙ্গে কথা বলেন। আমরা যদি ১০ লক্ষ টাকা ব্যাঙ্কে ফিক্সড ডিপোজিট করে রাখি তাহলে ইন্টারেস্ট হিসেবে প্রতি বছর আমরা ১০ হাজার টাকা পেতে পারি। ১০ লক্ষ টাকা ব্যাঙ্কে রাখলে আমরা একটা গাড়ি চালাতে পারি। আমি এই ব্যাপারে পুনরায় লাইব্রেরি অ্যাশোসিয়েশনের সঙ্গে যোগাযোগ রাখতে অনুরোধ করছি। বেকার সমস্যার সমাধানের দিকে লক্ষ্য রাখুন এবং আমাদের উত্তরবঙ্গের প্রতি একটু কৃপা দৃষ্টি দিন। এই অনুরোধ জানিয়ে বাজেট সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এই সভায় যে বাজেট পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, মাননীয় অসীম দাশগুপ্ত মহাশয় যখন অর্থমন্ত্রী হয়েছিলেন সেই সময় থেকেই এই রাজ্যে ভারসাম্যযুক্ত বাজেট রচনা করা হচ্ছে এবং এই বাজেট যখন রচনা করা হয় তখন বিরোধীদেরও ছিল এবং আমাদের মধ্যেও অনেকের মনে এই সংশয় ছিল যে এই ভারসাম্য বাজেট বছরের শেষে রক্ষিত হবে না, এটা ঘাটতি বাজেটে রূপান্তরিত হবে। কিন্তু আমরা দেখেছি প্রতিটি বাজেট বছর অতিক্রান্ত হবার পর সেখানে বাজেটে ভারসাম্য রক্ষিত হয়েছে। অর্থনৈতিক সমীক্ষাটাও দেখলাম। সেখানে বাজেট পরিকল্পনা ব্যয় ধরা হয়েছিল ১৯৮৮-৮৯ সালে ৯৫০.৮৯ কোটি টাকা এবং তার সাথে কেন্দ্রের সহায়তা ছিল ৩১০.৭৫ কোটি টাকা। আবার ১৯৮৯-৯০ সালে সেটা দেখছি বেড়ে হয়েছে ১১১৫ কোটি টাকা এবং কেন্দ্রের সহায়তা ৩২৫.৭৮ কোটি টাকা। এ ছাড়া আগের আগের সব বছরগুলিতে দেখা গিয়েছে যে অভ্যন্তরীণ সংগ্রহ বেড়েছে। এটা মাননীয়

অর্থমন্ত্রী মহাশয়ের কৃতিত্ব, এরজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারের বাজেট বক্তৃতা পুঙ্খানুপুঙ্খরূপে পড়ার সময় আমি বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর থেকে যে বাজেট বক্তব্যগুলি রাখা হয়েছিল তার সঙ্গে মিলিয়ে দেখছিলাম। সেখানে বিভিন্ন সময় ডঃ অশোক মিত্র এবং জ্যোতি বসু মহাশয় অর্থমন্ত্রী হিসাবে যে বাজেট বক্তব্য রেখেছিলেন সেগুলি দেখছিলাম। সেগুলির সঙ্গে তুলনামূলক আলোচনা করে আমার এটাই মনে হয়েছে যে, এই বাজেট যতটা খ্যাতিমান অর্থনীতিকের ততটা রাজনীতিকের নয়। কথাটা এইজন্য বলছি, তার কারণ, বামফ্রন্ট সরকার গোটা ভারতবর্ষের একটা সংগ্রামের মঞ্চ, ভারতের শ্রমজীবী মানুষের লড়াই-এর একটা মঞ্চ। কেন্দ্র রাজ্য সম্পর্কের সাথে রাজনীতিগতভাবে অর্থনৈতিক ক্ষেত্রে যে লড়াই-এর আওয়াজ এখান থেকে তোলা হয় সমস্ত ভারতবর্ষে তা ধ্বনিত, প্রতিধ্বনিত হয়। আমি ইতিপূর্বের বামফ্রন্ট সরকারের পেশ করা বাজেট বিবৃতিগুলি দেখছিলাম। সেখানে কেন্দ্র রাজ্যের আর্থিক পুনর্বিন্যাসের ক্ষেত্রে যে দাবিগুলি রাখা হয়েছিল তা আজকে সারা ভারতবর্ষের ঘটনা হয়ে দাঁড়িয়েছে। কিন্তু সেই বিষয়গুলি এবারের বাজেট বিবৃতিতে দেখলাম না। এটার উল্লেখ করলে ভালো হত। পূর্বতন বাজেট বিবৃতিগুলিতে আমরা দেখেছি, সংবিধান অনুসারে আন্তঃশুল্কের ৪০ ভাগ যা রাজ্যগুলির প্রাপ্য তা ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলিকে দিতে হবে এই দাবি আছে। কিন্তু আমরা দেখছি, কেন্দ্রীয় সরকার প্রশাসনিক নির্দেশে কয়লা, রাসানিক সার, পেট্রলিয়াম ইত্যাদির দাম বাড়িয়ে যাচ্ছেন ফলে রাজ্যগুলি বঞ্চিত হচ্ছে। এই প্রসঙ্গে কোনও কথা বাজেট বিবৃতির মধ্যে নেই। তা ছাড়া আরও একটি দাবি আমরা বার বার জানিয়ে আসছি পুরানো বাজেটগুলিতে, সেটা হচ্ছে, কেন্দ্রীয় সরকার যে ঋণপত্র বাজারে ছাড়েন অর্থ সংগ্রহ করার জন্য তার ৫০ ভাগ রাজ্য সরকার দাবি করছেন। সেই দাবির কথার উল্লেখও এই বাজেটের বিবৃতির মধ্যে নেই। দাবি উঠলেই পাওয়া যাবে এমন কথা নয় কিন্তু এটার উল্লেখ নেই। স্যার, আমি আগেই বলেছি যে বামফ্রন্ট সরকার হচ্ছে সংগ্রামের মঞ্চ, বামফ্রন্ট সরকারের যে বাজেট সেটা গোটা ভারতবর্ষে একটা দিগদর্শনের মতোন এবং সেই কারণেই আমি এই কথাগুলি উল্লেখ করছি। এছাড়া আমরা রাজ্যে কয়লাখনি বা খনিজ দ্রব্য থেকে ২০ পারসেন্ট রয়েলটি দাবি করে আসছি। এইসব দাবিগুলি লিখিতভাবে থাকা উচিত ছিল। সেখানে সমীকরণের প্রসঙ্গও থাকা উচিত ছিল। এগুলি না থাকার ফলে আমার এটা মনে হয়েছে, বাজেটটা নিঃসন্দেহে ভালো বাজেট কিন্তু এটা খ্যাতিমান অর্থনীতিবিদের যতটা বাজেট এরমধ্যে রাজনীতি ততখানি তুলে ধরা হয় নি। দ্বিতীয় যে বিষয়টি আমি তুলে ধরতে চাই সেটা হচ্ছে, এবারে আমাদের বাজেটে টোটাল এস্টিমেট হচ্ছে ৫ হাজার ২৮৫ কোটি টাকা। এরমধ্যে প্ল্যান বাজেটে থাকছে ১১১৫ কোটি টাকা এবং নন প্ল্যানে ৪১৭০ কোটি টাকা। তার মানে হচ্ছে, বাজেটের ৫০ পারসেন্টের উপর চলে যাচ্ছে সরকারি কর্মচারী, আধা-সরকারি কর্মচারী তাদের বেতন ইত্যাদি প্রশাসন চালানোর জন্য। এবং আমরা এই কথাও জানি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে পশ্চিমবাংলায় ১২ লক্ষ সরকারি, আধা সরকারি কর্মচারী আছেন, এদের যদি পরিবার পিছু পাঁচ জন লোক ধরা যায় তাহলে ৬০ লক্ষ লোক, পশ্চিমবাংলার জনসংখ্যা হচ্ছে ৬ কোটি ২২ লক্ষ, তা যদি হয় তাহলে যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করা হয়েছে, তাহলে ঐ ৬০ লক্ষের বাইরে, ৬ কোটি ২২ লক্ষের মধ্যে অন্যান্য মানুষের জন্য মাথাপিছু কত ব্যয় বরাদ্দ হচ্ছে, সেটা আমাকে আলোড়িত করেছে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় কর ধার্যের

নীতি অনুসরণ করেছেন, এটা অভিনন্দনযোগ্য, চায়ের থেকে কর কমিয়েছেন, সাইকেল যন্ত্রাংশের উপর থেকে কর কমিয়েছেন, এটা ভালো করেছেন, তাকে অভিনন্দন জানাই। কিন্তু ডিলাক্স বাস, ডিলাক্স কথাটার মধ্যে যাই থাকুক না কেন, ডিলাক্স লং ডিস্ট্যান্সে সাংঘাতিক ভাবে চলাচল করে এবং সাধারণ মানুষ মধ্যবিত্ত নিম্ন মধ্যবিত্ত মানুষ, সবাইকে যাতায়াতের জন্য নির্ভর করতে হয়। টুরিস্ট বাস, এই সবের জন্য বৃদ্ধি করা হচ্ছে, কিন্তু যা বাড়ে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, যা বাড়ানো হচ্ছে, তার অনেকগুণ ভাড়া আকারে বাড়িয়ে জনসাধারণের কাছ থেকে তারা তুলে নেয়। স্বভাবতই এই যে বৃদ্ধিটা করলেন, এটা প্রকৃত পক্ষে জনসাধারণকে তার মাশুল গুণতে হবে, জনগণকে তার বোঝা বইতে হবে। আর একটা করের কথা বলি, বৃত্তি কর বাড়িয়েছেন। কিন্তু বৃত্তি করের ব্যাপারে আমার একটা প্রশ্ন আছে, আপনি দেখবেন, পশ্চিমবাংলাতে বৃত্তি কর ডবল তোলা হয়। যেমন আমরা শিক্ষকদের ক্ষেত্রে জানি, পঞ্চায়েতে বৃত্তি কর দিতে হয়, আবার মাইনে থেকেও দিতে হয়। এই রকম ভাবে ডবল ট্যাক্সেশন হচ্ছে। আমি একবার প্রশ্ন করেছিলাম এই সভাতে, মিঃ স্পিকার বলেছিলেন যে হ্যাঁ, সুপ্রীম কোর্টের একটা রায়ে বৃত্তি কর ডবল হতে পারে, বাধা কিছু নেই। বাধা না থাকতে পারে, কিন্তু এটা তো ইনজাস্টিস, আইনের চোখে বাধা না থাকলেও একজন মানুষ ডবল বৃত্তি কর দেবে, এটা হচ্ছে ইনজাস্টিস, অন্যায়। এই ব্যাপারটা আপনাকে লক্ষ্য দিতে হবে। কারণ দু জায়গায় বৃত্তি কর দিতে হয়। এছাড়া আরও বেশির ভাগ উচ্চ বিত্ত লোক-এর উপর কর ধার্য করেছেন, খুব ভালো কথা, সাধারণ মানুষ মধ্যবিত্ত, নিম্ন মাধ্যবিত্ত গরিব মানুষ তাদের উপর কর স্পর্শ করছে না। কিন্তু আরও কয়েকটা জায়গায় কর ধার্যের সুযোগ ছিল যে কথাটা বারবার উল্লিখিত হয় যে রেস কোর্স, ঘোড় দৌড়, তাতে ট্যাক্স বসাতে পারতেন, সাধারণ মানুষের কিছু এসে যেত না। মাল্টি স্টোরিড বিল্ডিং, যেগুলো বহুতল বিশিষ্ট অট্টালিকা, তাদের উপর বসাতে পারতেন, সেখানে অ্যাক্ট হয়েছে, সর্বোচ্চ কর নির্ধারণ করে সেখানে আদায় করতে পারতেন। এই প্রশ্নটা রাখছি যে ভবিষ্যতে আরও ওপর তলার মানুষের উপর ট্যাক্স বসাবার যে সুযোগগুলো আছে, সেই সুযোগগুলো আপনাকে গ্রহণ করতে হবে। মাননীয়। উপাধ্যক্ষ মহাশয়, আর একটা কথা এখানে বলা হয়েছে—খুবই ভালো কথা যে আমাদের পরিকল্পনা, রাজ্য বাজেটে পরিকল্পনার ৪৭ ভাগ পঞ্চায়েতের মাধ্যমে ব্যয় করা হবে। ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হয়েছে এবং এই বাজেটের মূল স্পিরিট যদি এটা হয় যে গ্রামের মানুষের মধ্যে, গরিব মানুষের মধ্যে গণতন্ত্র বিকশিত হয়ে উঠুক এবং সেখানে গরিব মানুষের মধ্যে থেকে নেতৃত্ব গড়ে উঠুক, এই দৃষ্টিভঙ্গি থেকে বাজেট সৃষ্টি হয়েছে যে ৪৭ শতাংশ গ্রামের দরিদ্রদের জন্য বণ্টন করা হচ্ছে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে। কিন্তু আপনাকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই, আপনি ঘোরেন সেই জন্য বলছি যে আপনি গিয়ে দেখবেন যে আজকে পঞ্চায়েতের কোনও পরিকাঠামো গড়ে ওঠেনি। কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই, সুতরাং যে বিপুল টাকা দিচ্ছেন, সেই টাকার মধ্যে থেকে বিপুল অপচয় ঘটছে। বিরোধী পক্ষ নেই, তারা এই সব কথা বলতে পারতেন কি না জানি না, কিন্তু আমি বামফ্রন্টের রাজনীতিকে কঠোর ভাবে বিশ্বাস করি বলে, গভীরভাবে প্রত্যক্ষশীল বলে আপনারা যে টাকা বরাদ্দ করছেন, ইনফ্রাস্ট্রাকচার তৈরি হল না, সেখানে কোনও ব্যবস্থাপনা নেই, আপনারা টাকা দিচ্ছেন, এতে যে বিপুল টাকার অপচয় হবে, এটাই স্বাভাবিক। আমি আরও লক্ষ্য করেছি বন্যাতে এবং রাস্তার মেরামতির জন্য জেলা পরিষদকে

টাকা দেওয়া হয়েছে, জেলা পরিষদে এখনও পরিকাঠামো গড়ে ওঠেনি এবং এর ফলে জেলা পরিষদের রাস্তাগুলো একবার দেখবেন তো? জেলা পরিষদ নিজে যে রাস্তাগুলো তৈরি করছে আপনাদের দৃষ্টিভঙ্গিটা ভালো, কিন্তু সেই দৃষ্টিভঙ্গি কার্যকর করতে গেলে যে বাস্তব বোধ থাকার দরকার, সেদিকে আপনাকে দৃষ্টি দিতে হবে, এই আবেদন জানাচ্ছি। পঞ্চায়েত ব্যবস্থা প্রসঙ্গ আরও একটা কথা বলার আছে। আমার যতদূর মনে হচ্ছে, খুব স্মৃতি বিভ্রম না হলেও একজন প্রখ্যাত অর্থনীতিবিদ, অমিয় বাগচির বই, বইটা কিছুদিন আগে পড়েছিলাম, তাতে তিনি বলছেন ভারতের ধনতান্ত্রিক অর্থনীতি ৬০ কোটি মানুষের মধ্যে ১০ কোটি এমন মানুষ তৈরি করেছে, যে মানুষের হাতে প্রচুর টাকা পয়সা পৌঁছে গেছে এবং ভারতবর্ষের পুঁজিবাদ অভ্যন্তরীণ ক্রেতা তৈরি করেছে, যারা ভারতবর্ষের পুঁজিবাদকে রক্ষা করার জন্য সতত সচেষ্টা।

[4-40 — 4-50 P.M.]

প্রথম ও দ্বিতীয় নির্বাচন পর্যন্ত পঞ্চায়েত ঠিক ছিল। কিন্তু তৃতীয় পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে এমন ভাবে শ্রেণী বিন্যাসের বদল ঘটেছে, যার ফলে একটা সুবিধাভোগী শ্রেণী তৈরি হয়েছে। এই সুবিধাভোগী শ্রেণী যদিও আমাদের পক্ষে ভোট ব্যাঙ্ক হিসাবে কার্যকর তবুও এ কথা নির্দ্ধিধায় বলা যায় ঐ পদ-যাত্রা ইত্যাদি ছাড়া অন্য কোনও কায়েমিস্বার্থ বিরোধী সংগ্রামে, গণআন্দোলনে তাদের অংশগ্রহণের প্রত্যাশা, দুরাশা। স্বভাবতই পঞ্চায়েতের হাতে টাকা এবং ক্ষমতা দেওয়ার সাথে সাথে, গ্রামের মানুষের অর্থনৈতিক প্রশ্ন গুলো বিচার করার সাথে সাথে সুবিধাভোগী শ্রেণীর সম্বন্ধে সজাগ হতে হবে। আমি সরাসরি মাননীয় অর্থমন্ত্রীকে বলছি যে, আপনি খোঁজ নিয়ে দেখবেন সেল্ফ-এমপ্লয়মেন্টের টাকা পয়সা সাধারণ ঘরের ছেলেরা পাচ্ছে না, সুবিধাভোগী শ্রেণী সমস্ত সুযোগটা নিচ্ছে। সবাই ঢুকে গেছে লাল-ঝান্ডার মধ্যে। স্বভাবতই এটা বিচার করা দরকার। আমাদের দেশের অর্থনীতি হচ্ছে কেন্দ্রীয় সরকার পরিচালিত ধনতান্ত্রিক অর্থনীতি। এই অর্থনীতিতে ১০ কোটি অভ্যন্তরীণ ক্রেতা তৈরি হয়েছে এবং তাদের দ্বারা ধনতন্ত্র রক্ষিত হচ্ছে। সে রকম আমরা জ্ঞানে হোক, অজ্ঞানে হোক পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামে একটা সুবিধাভোগী শ্রেণী সৃষ্টি করছি যারা কার্যত স্থিতাবস্থা ভাঙার বিরুদ্ধেই কাজ করবে। সুতরাং এই বিষয়টা আজকে বিবেচনা করে দেখতে হবে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আর একটা বিষয় আপনাকে বিবেচনা করতে হবে—আমাদের বামফ্রন্ট সরকার এক সময় বিরতিহীনভাবে চিট ফান্ডের বিরোধিতা করে তার বিরুদ্ধে লড়াই করেছিল। অথচ এখনও আমাদের রাজ্যে যে চিট ফান্ড গুলো আছে সে গুলো অবাধে তাদের কাজ করে যাচ্ছে। বামফ্রন্টের ঘোষিত নীতিগুলোর মধ্যে একটা ছিল, নিরপরাধ নাগরিকদের যে চিট ফান্ডগুলো বঞ্চনা করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে। চিট ফান্ডের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করারজন্য সুপ্রীম কোর্ট পর্যন্ত রায় দিয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, এটা আপনার তৃতীয় দফার বাজেট। আমি আপনার বাজেটের সমালোচনা করছি না, আমি শুধু কিছু কিছু বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি আপনাকে চিট ফান্ড ইত্যাদির বিষয়গুলো এই কারণেই বলছি যে, আমাদের রিজার্ভ ব্যাঙ্ক এ সব দিকে মোটেই দৃষ্টি দেয় না। সেইজন্য রাজ্যের অভ্যন্তরে যে চিট ফান্ডগুলো কাজ করছে তাদের কাছে নিরপরাধ নাগরিকরা কোটি কোটি টাকা জমা দিয়ে অনিশ্চয়তার মধ্যে পড়ে যাচ্ছেন। এ

গুলোর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য আপনাকে সচেষ্টা হতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর কাছে আর একটা বিষয় নিবেদন করছি, সেটা হচ্ছে, তিনি এবারে ভারসাম্য বাজেট রচনা করেছেন, কিন্তু তিনি তা করেছেন কতগুলো অনুমান, কতগুলো ধারণার উপর ভিত্তি করে। কতগুলো হাইপথেসিস-এর ওপর তিনি বাজেট তৈরি করেছেন। যেমন, এবারে তিনি ঠিক যেভাবে যেভাবে মনে করছেন ঠিক সেভাবে সেভাবে যদি না হয়, যদি একটু বেঠিক হয়ে যায়, তাহলেই তার বাজেটের ভারসাম্য থাকবে না। আমি সরাসরি মাননীয় অর্থমন্ত্রীকে বলছি যে, আপনি চালানি করের কথা বলেছেন, কিন্তু সেটা সম্পূর্ণভাবে নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের ওপর। আপনি বলেছেন যে, মুখ্যমন্ত্রী সম্মেলনে তারা বলেছেন যে, বর্ষাকালীন অধিবেশনে তারা এটা অনুমোদন করে দেবেন। কেন্দ্রীয় সরকারের সদিচ্ছার ওপর এতটা নির্ভর করা কি ভালো হচ্ছে? সেই নির্ভরতা যদি ভেঙে পড়ে তাহলে আর আপনার বাজেটের ভারসাম্য থাকবে না। অবশ্য আপনার বাজেট বিবৃতির শেষ অংশে আপনি বলেছেন যে, ভারত রাষ্ট্রের একটা অঙ্গ-রাজ্যে উদ্বৃত, ঘাটতি এবং ভারসাম্য বাজেটের মধ্যে খুব বেশি হেরফের হয় না। কারণ এখানে তো গোটা রাষ্ট্রের বাজেট রচিত হচ্ছে না। খুবই সঙ্গত কারণে আপনি একথা বলেছেন। কিন্তু তবুও আমি আপনাকে বলছি যে, ৩০ কোটি টাকার প্রত্যাশা আপনার আছে সেটার যদি হেরফের হয় তাহলে আপনার ভারসাম্য থাকবে না। সুতরাং আমি বিষয়টির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা প্রসঙ্গ হচ্ছে, আর্থিক সমীক্ষাটি প্রতি বছরই আমি খুব মনোযোগ দিয়ে পড়ি এবং সেটার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্র রাজ্য সম্পর্কের প্রশ্নে ভারতবর্ষের বর্তমান ব্যবস্থার মধ্যে, ভারতে ফেডারেল চিত্রটি যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থা পরিপূর্ণভাবে বিকশিত হওয়া দরকার। যদিও তাতে কোনও মৌলিক সমস্যার সমাধান হবে না। তথাপি এই মুহূর্তে সেটা যেমন কাম্য, ঠিক তেমনই আমরা জানি ঔপনিবেশিক শাসনের ফলে, ব্রিটিশ ঔপনিবেশিক শাসনের ফলে আমাদের রাজ্যগুলোতে অসম বিকাশ ঘটেছে।

সেক্ষেত্রে জেলায় জেলায় বৈষম্য আছে কি বিদ্যুতের ক্ষেত্রে, কি কৃষির ক্ষেত্রে সমস্ত ক্ষেত্রে বৈষম্য আছে। উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গের ব্যাপার নয়, আমি বলতে চাইছি, জেলায় জেলায় বৈষম্য আছে। কলকাতা, হাওড়া, হুগলি এবং ২৪-পরগনার একাংশ তাদের যে পরিকাঠামো ব্রিটিশ আমল থেকে গড়ে উঠেছে সেই গড়ে ওঠার ফলে যে আনুসঙ্গিক সুবিধা, লগ্নী করার যে সুবিধা, অর্থ বিনিয়োগের যে সুবিধা, শিল্প বিকাশের যে সুবিধা-এইসব সুবিধা আজকে অনিবার্যভাবে ঘটেছে। কিন্তু অসম বিকাশের ধারাকে বন্ধ করার জন্য পশ্চাৎপদ জেলাগুলির দিকে, অবহেলিত জেলাগুলির দিকে দৃষ্টি দিতে হবে। আজকে এই যে ফারাক ঘটে গেছে এই ফারাক শুধু গ্রাম গঞ্জ এবং শহরের মধ্যে ফারাক নয়, আজকে মানসিকতারও পরিবর্তন ঘটে গেছে। আজকে এই ফিউডাল রেমনান্টস, সামন্ততান্ত্রিক অবশেষগুলির জের মানুষের চেতনাগুলির মধ্যে কাজ করছে, যারফলে সেই সুযোগে মৌলবাদ মাথা-চাড়া দিয়ে উঠছে যেটা হাওড়া, হুগলির এবং কলকাতাতে সহজ নয়। পশ্চাতপদ জেলাগুলিতে অর্থনৈতিক অনগ্রসরতা, সামন্ততান্ত্রিক জের সমাজদেহে থেকে গেছে। এরফলে মৌলবাদ মাথা তুলে দাঁড়ায় এবং এটা আমাদের সকলের উদ্বেগের কারণ হয়, আমরা এরজন্য বিপন্ন বোধ করি। সেই কারণে আপনি সুষম বিকাশের দিকে দৃষ্টি দেবেন। আপনার সদিচ্ছা সম্পর্কে, আপনার আন্তরিকতা

সম্পর্কে কোনও প্রশ্ন নেই। কতকগুলি প্রশ্ন আমার মনে এসেছিল সেগুলি আপনার নিকট উপস্থিত করলাম। আপনি নিশ্চই জবাব দেবেন এই প্রত্যাশা রাখি। এই বাজেট নিঃসন্দেহে ভালো হয়েছে। আর একটা ব্যাপারের প্রতি আমার ধাঁধা লাগছে সেটা হচ্ছে, আজকে সর্বস্তরের সাধারণ মানুষ, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তরা অর্থনীতিবিদরা, এমনকি চেম্বার অফ কমার্সের প্রতিনিধিরা পর্যন্ত এই বাজেটের প্রশংসা করছেন। ছেলে বেলা থেকে আমি একটা কথা মনে করতাম, যখন কংগ্রেসের রাজত্ব ছিল এই রাজ্যে, যখন ক্ষমতায় প্রফুল্ল সেন, বিধানচন্দ্র রায় ছিলেন তখন চেম্বার অফ কমার্স বাজেট সম্পর্কে প্রশংসা করলে আমি বলতাম ওরা তো করবেই কিন্তু এখন কেন আমি বুঝতে পারছি না সর্ব সাধারণ থেকে আরম্ভ করে বণিকসভাগুলি পর্যন্ত এই বাজেটকে প্রশংসা করছেন? আমি অর্থনীতি বুঝিনা, আপনার কাছে বুঝে নেবার চেষ্টা করব, আপনি এ ব্যাপারে জবাব দেবেন এই প্রত্যাশা রেখে বাজেট বরাদ্দের দাবি যা পেশ করা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দের দাবি উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে, প্রধানত সাতটি বিরুদ্ধ স্রোতের বিরুদ্ধে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বাজেট বরাদ্দ উপস্থাপিত করতে হয়েছে। আপনি জানেন স্যার, আমাদের দেশের পুঁজিবাদি অর্থব্যবস্থা ধ্বংস-উন্মুখ অর্থ ব্যবস্থায় পরিণত হয়েছে। আপনি জানেন, কেন্দ্রীয় সরকারের জনবিরোধী অর্থনীতি যা প্রতিনিয়ত গোটা রাজ্যের আর্থিক শৃঙ্খলাকে বিঘ্নিত করছে সেই পরিস্থিতিতে দাঁড়িয়ে অর্থমন্ত্রীকে বাজেট উপস্থাপিত করতে হয়েছে। আপনি জানেন, কেন্দ্র রাজ্যের বৈষম্যমূলক সম্পর্কের মধ্যে দাঁড়িয়ে বিশেষত বামশাসিত রাজ্যগুলির প্রতি কেন্দ্রের নির্লজ্জ বঞ্চনার বিরুদ্ধে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রীকে বাজেট উপস্থাপিত করতে হয়েছে। আপনি জানেন, পশ্চিমবঙ্গ সহ সারা ভারতবর্ষে শ্রমিক শ্রেণীর বিরুদ্ধে কেন্দ্রীয় সরকার ও ব্যক্তি মালিকানা গোষ্ঠীর বেপরোয়া হামলার বিরুদ্ধে দাঁড়িয়ে এবং শিল্পক্ষেত্রে বহুবিধ সংকটের মধ্যে দাঁড়িয়ে এবং প্রাকৃতিক বিপর্যয়জনিত অভাবনীয় ক্ষয়-ক্ষতির মধ্যে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেটে জন-কল্যাণমূলক নীতিগুলিকে যে অক্ষুন্ন রাখতে পেরেছেন সেই সাফল্যের জন্য এই

[4-50 — 5-00 P.M.]

বাজেট বরাদ্দকে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, একটা দেশের, একটা রাজ্যের সামগ্রিক উন্নতি নির্ভর করে সেই দেশের কৃষি ও শিল্প-উন্নয়নের উপর। শিল্প উন্নয়ণের ক্ষেত্রে অন্যতম প্রধান যে ভিত্তি, ভূমি। সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা কি তা নির্ভর করে সে দেশের ভূমি সংস্কারের প্রশ্নে। আপনি স্যার এ ও জানেন যে আমাদের সারা দেশে কেন্দ্রীয় সরকার এবং বিভিন্ন রাজ্যে রাজ্যে যে সমস্ত কংগ্রেসি সরকারগুলি আছে তারা এবং অকংগ্রেসি যে বুর্জোয়ার সরকারগুলি আছে তারা ভূমি সংস্কারের এই মূল ভিত্তিকে চিরকাল এড়িয়ে গেছেন। এক্ষেত্রে উজ্জল এবং অন্যতম ব্যতিক্রম পশ্চিমবাংলা। আমি তার বিস্তৃত তথ্যের মধ্যে যেতে চাই না, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে পরিসংখ্যান দিয়ে দেখিয়েছেন, সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা এক মাত্র রাজ্য, যে রাজ্যে আবাদযোগ্য কৃষি জমি শতকরা ৭০ ভাগ ক্ষুদ্র প্রান্তিক কৃষক এবং বর্গাদারদের দখলে আছে। সেখানে

তাদের অধিকার প্রতিষ্ঠিত হয়েছে। এর ফলে যে জিনিসটা ঘটেছে সেটা হচ্ছে এই যে একটা নিশ্চিত এবং সুষ্ঠু পরিস্থিতির সৃষ্টি হয়েছে। নিজের শ্রম বিনিয়োগ করে নিজের শ্রম কে কাজে লাগানো এটাই প্রধান উৎস শক্তি যার উপর দাঁড়িয়ে পশ্চিমবাংলার কৃষি উৎপাদন বাড়ছে। পর পর তিন বছর যে হিসাব আমরা পেয়েছি তাতে আমরা দেখতে পাচ্ছি যে আমনের উৎপাদন বাড়ছে, যা ইতিপূর্বে বাড়ত না। উৎপাদন বাড়ত শীতকালীন বোরো চাষের সময়, ইতিপূর্বে বোরো চাষের ৩ বছরের রেকর্ড তা প্রমান করেছে, এবং আমনের উৎপাদনও বেড়েছে। আমন চাষ প্রধানত শ্রম নির্ভর এবং তার নিশ্চিত নিরাপত্তা হয়েছে ভূমি সংস্কারের ফলে। একথা আমরা শ্রদ্ধার সঙ্গে স্বীকার করি যে ভূমি সংস্কারের পিছনে নানা ঐতিহাসিক কারণ আছে। আপনি জানেন ঐতিহাসিক কারণে ক্ষুদ্র, মাঝারি কৃষকের সংখ্যাধিক্য ছিল, তার পরবর্তী পর্যায়ে পশ্চিমবঙ্গে বামপন্থী গণতান্ত্রিক কৃষক আন্দোলন প্রথম এবং দ্বিতীয় পর্যায়ে সর্বশেষে বামফ্রন্ট সরকারের এই সমস্ত শক্তির মিলিত স্রোতধারার ফলে ভূমি সংস্কার ঘটেছে। এর ফলে উৎপাদন যেমন বেড়েছে ঠিক তেমনি কৃষকের ক্রয় ক্ষমতাও বেড়েছে, তার জীবন যাত্রার মানও বেড়েছে, কিন্তু এই মূল প্রশ্নটি কেন্দ্রীয় সরকার অস্বীকার করে এসেছেন। আমাদের দেশের ভূমি সংস্কারের প্রশ্নটিকে অস্বীকার করে সারা দেশে আজ কৃষি একটা বন্ধ্যা অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমার আগে মাননীয় সদস্য জয়ন্তবাবু রেফারেন্স দিয়েছেন এবং এর ফলে আপনি দেখেছেন আজকে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি সীমাবদ্ধ হয়ে দাঁড়িয়েছে ভারতবর্ষের উচ্চবিত্ত সম্পন্ন বাজারের মধ্যে এবং রপ্তানি বাজারের মধ্যে তা কেন্দ্রীভূত হয়ে গেছে। ভারতবর্ষের কোটি কোটি গরিব মানুষ তাদের ক্রয় ক্ষমতা হারিয়ে ফেলেছে, তার এই একটাই মাত্র কারণ ভূমি সংস্কার অবহেলিত হয়েছে বলে। পশ্চিমবঙ্গের উজ্জ্বল সাফল্য সেই সাফল্য কে স্বীকার করা উচিত, কিন্তু বিরোধীপক্ষ তা স্বীকার করেন না। যাই হোক এই প্রসঙ্গে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে কয়েকটি কথা বলতে চাই যে, এ কথা ঠিকই পশ্চিমবঙ্গের ভূমি সংস্কারের ফলে পশ্চিমবঙ্গের গরিব ক্ষুদ্র প্রান্তিক কৃষক বর্গাদারকে আপন শ্রমকে কাজে লাগিয়ে পশ্চিমবঙ্গের কৃষির উৎপাদনকে বাড়াতে পেরেছেন, কিন্তু এর একটা লিমিটেশন আছে। এই পুঁজিবাদী অর্থনৈতিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে, পুঁজিবাদী বাজারের প্রতিনিয়ত হামলা তা প্রধানত শ্রম নির্ভর এবং ব্যক্তির উপর নির্ভর করে খুব বেশি দূর এগনো যায় না। থমকে যেতে হবে, হোঁচট খেয়ে পড়তে হবে। এ ক্ষেত্রে কোনও বিকল্প পথের সন্ধান আমরা দিতে পারিনি। এই সীমিত আর্থ সামাজিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি নির্দিষ্ট বক্তব্য নিয়ে। আমার মতে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র প্রান্তিক কৃষক এবং বর্গাদার এই তিন ধরনের কৃষককে নিয়ে মনোনীত কোনও কো-অপারেটিভের দিকে আমাদের যাওয়া উচিত। যিনি কো-অপারেটিভের সদস্য হবেন ক্ষুদ্র প্রান্তিক কৃষকেরা এবং বর্গাদাররা এক মাত্র কো-অপারেটিভ বর্তমান আর্থসামাজিক ব্যবস্থায় তাদের ইনস্টিটিউশনাল হেলথ, তাদের লোন তাদের ইমপুট পুঁজিবাদী বাজারের হামলার বিরুদ্ধে কিছুদিনের জন্য হলেও রক্ষা কবচ হিসাবে কাজ করবে, অথবা শুধু মাত্র শ্রম নির্ভর এবং ব্যক্তি উদ্যোগ শিল্পের উপর দাঁড়িয়ে খুব বেশি দূর অগ্রসর হওয়া যাবে না, পুঁজিবাদী বাজারের হামলায় ক্ষতিগ্রস্ত হতে হবে। তাই মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে এই প্রশ্নটি বিবেচনা করার জন্য রাখছি। ক্ষুদ্র প্রান্তিক কৃষক, ক্ষেত মজুর এবং বর্গাদারদের নিয়ে এগ্রিকালচার কো-অপারেটিভ তৈরি করার বিষয়টি তিনি নিশ্চয়ই বিবেচনা করে দেখবেন। এই প্রসঙ্গে আমি আর একটি

বিষয় উল্লেখ করতে চাই। আমাদের কৃষির উৎপাদনের সঙ্গে যে প্রশ্ন ওতপ্রোতভাবে জড়িত সেটা কৃষকের নতুন ঋণ পাওয়ার সমস্যা, এটা একটা গুরুত্বপূর্ণ ফ্যাক্টর, এবং পুরানো ঋণের বোঝাও কৃষকের গলায় ফাঁসের মতো চেপে আছে সেটাও একটা গুরুত্বপূর্ণ ফ্যাক্টর এই বিষয়টি বিবেচনা করে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কৃষকদের অপ্রতুল হলেও ঋণ সরবরাহের যেমন কিছু কিছু ব্যবস্থা করেছেন, তেমনি কৃষকদের ঋণের জালে জড়িয়ে পড়ার কথা বিবেচনা করেই ১৯৮১ সালে তৎকালীন অর্থমন্ত্রী মাননীয় ডঃ অশোক মিত্র মহাশয় পশ্চিমবঙ্গের কৃষকদের সরকারি কৃষিঋণ মকুব করেছিলেন এবং আমরা এও জানি কৃষি ঋণ মকুবের যে সুযোগ যে শ্রেণীর এবং স্তরের কৃষকেরা পেয়েছিলেন তার অধিকাংশই কংগ্রেস জমানায় ঋণ নেওয়া ধনী এবং উচ্চবিত্ত কৃষক।

ঋণ মকুবের এই সুবিধা আজ পর্যন্ত ক্ষুদ্র, প্রান্তিক এবং দরিদ্র কৃষকরা পাননি। বিষয়টা আমি মাননীয় অর্থমন্ত্রীর বিবেচনার জন্য উপস্থিত করছি। ১৯৮১ সালের পর থেকে আজ পর্যন্ত এই ব্যাপারে আমরা ব্যবস্থা নিতে পারিনি। আজকে নানা প্রতিকুলতার মধ্যে দাঁড়িয়ে আমাদের টাকা ব্যয় করতে হয়। সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের ঋণ মকুবের প্রশ্নটি আমাদের চারটি কিষাণ সভার পক্ষ থেকে বিবেচনা করা যায় কিনা ভেবে দেখতে বলা হয়েছিল। আমিও বিষয়টি সেইভাবে ভেবে দেখতে অনুরোধ করছি। তৃতীয়ত মাননীয় অর্থমন্ত্রী ক্ষেত মজুরদের মজুরি প্রসঙ্গে বলেছেন যে, কোনও কোনও জায়গায় ক্ষেত মজুরদের মজুরি কোনও বিশেষ চাষকে কেন্দ্র করে ২৫ টাকা পর্যন্ত ওঠে। কথাটা আমিও স্বীকার করছি যে, পশ্চিমবঙ্গে সবার মজুরি ১৬ টাকার উপরে, তবে সেটা সব জায়গায় ন্যূনতম মজুরির মানে পৌঁছায়নি এবং এই মজুরিকে গ্যারান্টি করে ক্ষেত মজুরদের অন্যান্য সামাজিক ও গণতান্ত্রিক অধিকারকে সুনিশ্চিত করবার জন্য কোনও বলিষ্ঠ প্রয়াস আমরা এখন পর্যন্ত নিতে পারিনি। পশ্চিমবঙ্গ সরকারের শ্রম দপ্তর কেন্দ্রীয় সরকারের কাছে সঠিকভাবেই দাবি করে আসছে যে, ক্ষেত মজুরদের জন্য একটা সেন্ট্রাল লেজিসলেশন কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে করা উচিত। কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্ট সেন্ট্রাল লেজিসলেশনের দিকে যাননি। আমরা জানি আবেদন-নিবেদন করে এটা তাদের দিয়ে করাতে পারব না ; সারা ভারতবর্ষ জুড়ে আন্দোলনের মাধ্যমে সেন্ট্রাল লেজিসলেশনের দিকে যেতে বাধ্য করতে হবে তাদের। সেন্ট্রাল লেজিসলেশন না হলেও এ ব্যাপারে রাজ্য সরকারেরও কিছু করবার আছে। কেরলে ক্ষেত মজুরদের জন্য লেজিসলেশন আছে। তবে অল আউট তারা সেটা ইমপ্লিমেন্ট করেছেন তা নয়, কিন্তু পশ্চিমবঙ্গে আমরা সেটাও পারিনি। কাজেই সীমাবদ্ধ ক্ষমতায় ক্ষেত মজুরদের জন্য লেজিসলেশন করা যায় কিনা ভেবে দেখবেন। জানি না, বাজেটে তাদের জন্য কোনও অর্থ রেখেছেন কিনা, কিন্তু আমরা বিধানসভায় ক্রমাগতভাবে দাবি করে আসছি যে, ক্ষেত মজুরদের জন্য সাবসিডাইজড রেটে র‍্যাশনিং-এর ব্যবস্থা করতে হবে। গতবারও এই বিধানসভায় যখন আমি এই দাবি করেছিলাম, তখন অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনাক্রমে খাদ্যমন্ত্রী সভায় প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, ক্ষেত মজুরদের কথা বিবেচনা করে বর্ষার তিনটি মাস তাদের সাবসিডাইজড রেটে রেশন দেবার কথা চিন্তা করে দেখা হচ্ছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণে সেটা খুঁজে পাইনি। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে চারটি প্রস্তাব রাখছি, ১) অসেচ এলাকায় এক হেক্টর এবং সেচসেবিত

এলাকায় এক একর পর্যন্ত জমির মালিকদের ঋণ মকুব, ২) ক্ষেত মজুর, প্রান্তিক কৃষক এবং বর্গাদারদের জন্য কো-অপারেটিভ, ৩) ক্ষেত মজুরদের জন্য লেজিসলেশন এবং ৪) গত অধিবেশনে খাদ্যমন্ত্রীর দেওয়া প্রতিশ্রুতিতে ক্ষেত মজুরদের জন্য সাবসিডাইজড রেটে রেশনিং ব্যবস্থা। আশা করছি তিনি এই চারটি বিষয়ে ব্যবস্থা গ্রহণ করবেন। এই কয়টি কথা বলে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বক্তব্য পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন করে আমি দু-একটা কথা বলতে চাই। সেটা হচ্ছে এই বাজেট উনি যা পেশ করেছেন সেই ব্যাপারে আলোচনার মুহূর্তে যাদের কিছু শেখার ব্যাপারে আছে এই বাজেট থেকে তারা আজ এখানে উপস্থিত নেই, দিল্লিতে ধর্না দিতে গেছেন। তারা গেছেন পশ্চিমবাংলার এই বামপন্থী সরকারকে ভেঙ্গে দেবার জন্য দিল্লিতে আর্জি পেশ করতে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি যারা পশ্চিমবাংলার বামপন্থী সরকারকে ভেঙ্গে দেবার জন্য দিল্লিতে ধরণা দিতে গিয়েছেন তারা শুধু ভাঙ্গতেই জানেন গড়তে কিছু জানেন না। তারা সারা ভারতবর্ষকে টুকরো টুকরো করে দিতে চান। এই রকম একটা মুহুর্তে মাননীয় অর্থমন্ত্রী এই যে বাজেট পেশ করেছেন তাকে আমি অভিনন্দন জানাচ্ছি। কাল থেকে আমি সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের বক্তব্য শুনছি মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে উনি ভূমিসংস্কারের সমালোচনা করেছেন এবং সমালোচনা করতে গিয়ে তিনি বলেছেন যে, ভূমিসংস্কার যেভাবে হয়েছে তার থেকে আরও বেশি হওয়া উচিত ছিল। হ্যাঁ, নিশ্চয়ই হওয়া উচিত ছিল। আমি দেবপ্রসাদ মহাশয়কে বলি আপনি যে আশাটা পশ্চিমবাংলার বিধানসভায় দাঁড়িয়ে করছেন—আজকে এটা ভাবা দরকার ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এমন কি কেন্দ্রীয় সরকার পর্যন্ত সেই ধরনের চিন্তা ভাবনা করছেন কিনা। উনি আরও বলেছেন যে বর্গাদার রেকর্ডের ক্ষেত্রে বিগত যুক্তফ্রন্ট সরকারের আমলে যেভাবে বর্গাদার রেকর্ড হয়েছে সেই তুলনায় এখন একটু থমকে গিয়েছে। আমি এটা জানি না, আমরা দেখতে পাচ্ছি এখন বর্গাদার রেকর্ড চলেছে। উনি বলেছেন তার কোনও পরিসংখ্যান দেওয়া হয় নি। আমি বলছি পরিসংখ্যান দেওয়া হয়েছে। উনি আরও বলেছেন যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বাজেটে যে বরাদ্দ রেখেছেন তার বেশির ভাগ অংশই নাকি বিদ্যুৎ দপ্তর কে দিয়ে দিচ্ছে। হ্যাঁ, দিচ্ছে। এটা বলতে গিয়ে তিনি আরও বলেছেন যে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র করার জন্য ৯১ কোটি টাকা বামপন্থী সরকার বরাদ্দ করেছেন এবং এটা নিয়ে নাকি বামপন্থীরা রাজনীতি করছেন, তিনি দেওয়াল লেখা দেখেছেন, পোস্টার দেখেছেন এবং এলাকায় মিছিল দেখেছেন। তাই দেবপ্রসাদ সরকার মহাশয় বলছেন যে সামনে নির্বাচন আসছে, এই নির্বাচনকে কেন্দ্র করে নাকি বামপন্থী সরকার বক্রেশ্বরকে নির্বাচনের হাতিয়ার হিসাবে ব্যবহার করতে চাচ্ছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকার কৃষির উন্নতির জন্যে এবং বেকার সমস্যা সমাধানের জন্য বিশেষ পরিকল্পনা গ্রহণ করেছেন। এরজন্য নিশ্চয় বিদ্যুৎ দরকার। সেই বিদ্যুতের যদি উৎপাদন কেন্দ্র না থাকে তাহলে বেকার সমস্যার সংখ্যা বেড়েই যাবে। কৃষির

জন্যে সেচের দরকার, শ্যালো টিউবেওয়েল দরকার এবং তা বিদ্যুৎ ছাড়া হবে না। বিরোধীরা বলেছেন যে কোলাঘাটে বিদ্যুৎ অচল হয়ে গেছে, ব্যান্ডেলে বিদ্যুৎ অচল হয়ে গেছে এইরকম অবস্থায় দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র খুলতে চাইছেন কি করে? এইসব কারণেই আমরা মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি যে বিভিন্ন ধরনের অসুবিধা সত্ত্বেও পশ্চিমবঙ্গের সরকার মানুষের কাছে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র চালু করার প্রতিশ্রুতি দিয়েছেন। এর কাজও শুরু হয়ে গেছে এবং এর ভূমিকা হিসাবে ইতিমধ্যেই ৯১ কোটি টাকা খরচ হবে ধরা হয়েছে। তারজন্য মানুষের উপর কোনও কর চাপানো হয় নি। এইটাকা যে কোথা থেকে আসবে বিরোধীরা জানেন না। এই টাকা আসবে স্বল্প সঞ্চয় প্রকল্প থেকে। এই স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করেছেন। সেই পয়সা দিয়েই আমরা বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র তৈরি করতে চাই। দেবপ্রসাদবাবু এই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র নিয়ে অনেক কথা বললেন ওনারা বললেন এই বক্রেশ্বরের জন্য রক্ত চাওয়া হচ্ছে। কয়েক দিন আগে কাগজে দেখলাম যে কেন্দ্রীয় মন্ত্রী বলেছেন যে মানুষের যে রক্ত নেওয়া হচ্ছে সেইরক্ত পচে যাচ্ছে, নষ্ট হয়ে যাচ্ছে, দুষিত হয়ে যাচ্ছে, আপনারা আর রক্ত দেবেন না। তাদের কাছে আমার প্রশ্ন এই রক্ত দিয়ে কি বক্রেশ্বর হবে? এই রক্ত দিয়ে বক্রেশ্বর হবে না এ আমরা জানি, কিন্তু এরমধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের মানুষ এটাই প্রমান করতে চায় যে তারা বক্রেশ্বর তৈরি করতে রক্ত দিতে এতটুকু দ্বিধাবোধ করেনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে এই বক্রেশ্বর প্রকল্প তৈরি করতে সারা পশ্চিমবঙ্গের মানুষ বিশেষ করে বীরভূমের মানুষেরা নিজের শ্রম দিতে শুরু করেছেন এই বক্রেশ্বর প্রকল্প তৈরি করতে। এমন কি মহিলারা পর্যন্ত নিজেদের শ্রম দিচ্ছেন এই প্রকল্প তৈরি করতে। আজকে কৃষকরা বুঝতে শিখেছে সারা ভারতবর্ষের যে অবস্থা তাতে করে কেন্দ্রের উপর নির্ভর করে থেকে কোনও লাভ নেই। কৃষকরা তাদের ফসলের নায্য দাম পায় না, ফলে পশ্চিমবঙ্গের কৃষকদের কেন্দ্রের কাছে বারে বারে ধর্না দিতে হয়। সেখানে যদি এই বক্রেশ্বর প্রকল্প হয় তাহলে তারা অন্তত একটু উন্নতভাবে থাকতে পারবে। এই কৃষকরা মাথার ঘাম পায়ে ফেলে যেভাবে ফসল উৎপাদন করছেন তার ন্যায্য দাম পাচ্ছে না। সেই ফসল উৎপাদন করতে গিয়ে তাদের যে প্রয়োজনীয় সার দরকার তাও টাইম মতো

[5-10 — 5-20 P.M.]

পাচ্ছে না, সময় মতো জল পাচ্ছে না। সেইজন্য কৃষকরা আজকে মনে করেছে তারা যদি এই বক্রেশ্বর প্রকল্প রূপায়িত করতে পারে তাহলে তারা এক ফসলী জমিকে দুফসলী জমিতে পরিণত করতে পারবে। কৃষকের যে অভাব আছে, সেই অবস্থা থেকে তাদেরকে আমরা একটু তুলতে পারব। তাই বক্রেশ্বরের জন্য দেবপ্রসাদবাবু বক্তব্য রেখেছেন আমার মনে হয় বিরোধী পক্ষের সদস্য যারা কংগ্রেসি সদস্যরা আজকে এখানে নেই তাদের বক্তব্যই তিনি রিলে করেছেন। তাই বলব দেবপ্রসাদ বাবু আমরা যখন বিধানসভায় বক্রেশ্বর প্রকল্পের জন্য বিল উত্থাপন করেছিলাম, আমার মনে পড়ে তখন আপনি সমর্থন করেছিলেন। কিন্তু জানি না কোন বিপাকে পড়ে আজকে বক্রেশ্বরকে অন্য চোখে দেখছেন। যাইহোক মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বেশি কথা বাড়াতে চাই না, আমি যেটা বলতে চাই আমাদের মাননীয় অর্থমন্ত্রী, পশ্চিমবাংলার সরকার, মানুষের স্বার্থে ব্যয়-বরাদ্দ বিধানসভায় পেশ করেছেন

এটা সাধারণ মানুষের স্বার্থে, ক্ষেতমজুরের স্বার্থে, বেকার যুবকের স্বার্থে শ্রমজীবি মানুষের স্বার্থে। তাই এই বাজেটে ব্যয়-বরাদ্দকে আমি আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মণীন্দ্রনাথ বর্মা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমি ২-৪টি কথা বলতে চাই। আমার আগে অনেকেই বলেছেন, সেই কথাগুলি আমি আর পুনরাবৃত্তি করতে চাইনা। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই এইজন্য যে উনি পরপর কয়েকটি ভারসাম্য বাজেট পেশ করেছেন। অনেকেই বিশেষ করে বিরোধী বন্ধুরা সংশয় প্রকাশ করেছেন এটা কিছুতেই সম্ভব হবে না, কিন্তু আমরা আনন্দের সঙ্গে লক্ষ্য করেছি, অনেকেই লক্ষ্য করেছেন, এবং প্রতিটি ক্ষেত্রে তিনি অক্ষরে অক্ষরে পালনও করেছেন, এবং একটা আর্থিক শৃঙ্খলা এই সময়ের মধ্যে তিনি রক্ষা করতে পেরেছেন। কর আদায় তিনি ঠিকমতো করেছেন, রাজ্যের যে সমস্যা অর্থ সংগ্রহের ক্ষেত্রে সেটা তিনি ঠিকমতো করতে পেরেছেন তার জন্য তিনি ধন্যবাদের পাত্র। এটা তো সমাজতান্ত্রিক বাজেট নয় যে, আর্থিক সমাজ ব্যবস্থার পাশে তিনি বাজেট পেশ করেছেন এটা আমরা জানি। এর চেয়ে বড় কিছু করা তার পক্ষে সম্ভব নয়। তা সত্ত্বেও বলব বামফ্রন্টের বড় সাফল্য যা আমরা কৃষি ক্ষেত্রে, জমি বণ্টনের ক্ষেত্রে দেখেছি, আজকে যেটা পশ্চিমবাংলার ক্ষেত্রে সম্ভব হয়েছে, যদিও যতখানি করা উচিত ছিল, তা পারেনি, কারণ কেন্দ্র বড় বাধা। আপনারা জানেন দ্বিতীয় ভূমিসংস্কার বিল রাষ্ট্রপতির স্বাক্ষরের অপেক্ষায় ছিল, কিন্তু পরবর্তীকালে দেখা গেল তার কিছু খুঁটিনাটি বাধা রয়েছে। তারপরেও দেখা যাচ্ছে কতকগুলি জমি যেগুলি আমরা পেতে পারতাম সেগুলি আমরা এখনও পাইনি। এর জন্য ভূমি সংস্কার ঠিকমতো করা যায়নি। এটা করলে আর্থিক ক্ষমতা বাড়ত, আমাদের দেশের অধিকাংশ কৃষক তারা দারিদ্র সীমার নিচে বাস করে, আজকে এই সমস্ত মানুষের যে আয় বেড়েছে এর কারণ হচ্ছে তাদের হাতে কয়েক বিঘা করে জমি গিয়েছে। বেশি সংখ্যক মানুষের হাতে ২-৪ বিঘা করে জমি গেছে, সেই জমিতে তারা ফসল ফলাচ্ছে, তার ফলে কৃষি উৎপাদন অনেক বেড়েছে। প্রতি বছর উৎপাদন বেড়ে চলেছে, কোনও বছর কমেনি। খরা বন্যা সত্ত্বেও আমাদের রাজ্যে কৃষির ফলন কম হয়নি। ১৯৭৫ সালের বন্যার সময় যখন সিদ্ধার্থ রায় মুখ্যমন্ত্রী ছিলেন তখন ভিখারির মিছিল ছিল, লঙ্গর খানায় খেয়ে বহু মানুষ মৃত্যু মুখে পতিত হয়েছিল। এখনও খরা বন্যা হয়, কিন্তু ভিখারির মিছিল দেখিনা। তার কারণ গরিব মানুষের পকেটে কিছু পয়সা গেছে, এজন্য সেটা সম্ভব হয়েছে। এর ফলে জাতীয় আয় কিছুটা বেড়েছে। ছোট ছোট কৃষক, আধিয়ার, প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী, পাট্টা চাষী যাদের আমরা ২-৪ বিঘা করে জমি দিলাম তাদের যদি এর সঙ্গে আনুসঙ্গিক ব্যবস্থা করে দিতে পারি তাহলে উন্নতি আরও হবে। আমরা দুঃখের সঙ্গে বলছি যে কিছু কিছু লোককে জমি দিয়েছি, সবাইকে জমি দিতে পারি নি। কারণ, এটা সমাজতন্ত্রিক দেশ নয়, বাজেট নয়, কাজেই কিছু কিছু জমি হাত ছাড়া হয়ে যাচ্ছে, কৃষকদের যেভাবে সাহায্য করা দরকার এই কাঠামোয় আমরা সেইভাবে সাহায্য করতে পারছি না। এর সবচেয়ে বড় কারণ হচ্ছে কেন্দ্র। কেন্দ্র সবকিছুতে আমাদের সঙ্গে অসহযোগিতা করছে। আজকে পঞ্চায়েতের হাতে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হয়েছে, এটা বামফ্রন্ট সরকারের একটা বড় সাফল্য। আজকে

রাজ্য স্তরের পরিকল্পনা গ্রাম স্তর থেকে ব্লক স্তরে, ব্লক স্তর থেকে জেলা স্তরে করবার যে প্রচেষ্টা এই প্রচেষ্টার ফল রাজ্যবাসীর কাছে আশানুরূপ হয়েছে বলে আমি মনে করি। এটা ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে আছে কিনা জানি না, যারজন্য মাঝে মাঝে প্রধানমন্ত্রী রাজীব গান্ধীও বলেন ক্ষমতার বিকেন্দ্রীকরণ হোক। শুনেছি রাজীব গান্ধী বলেছেন পঞ্চায়েতকে ক্ষমতা দিতে হবে। জানি না কি করবেন। ওরা অনেক কিছু বলেন, কিন্তু কাজ কিছু করেন না। এই ক্ষমতার বিকেন্দ্রীকরণের ফলে গ্রামের মানুষের আয় বেড়েছে। ১৯৮৬-৮৭ সালে যেখানে আমাদের কৃষি উৎপাদন ছিল ৯৬.১১ লক্ষ টন সেখানে ১৯৮৭-৮৮ সালে আমরা দেখেছি খাদ্য উৎপাদন হয়েছে ১০৩.১৫ লক্ষ টন। এটা কেন হল না ভূমি বণ্টন ব্যবস্থার ফলে হয়েছে, গরিব মানুষের হাতে জমি থাকার ফলে এটা সম্ভব হয়েছে। আগে কি দেখতাম ১০০-১৫০-২০০ বিঘা জমির মালিক একবার ফসল ফলাত, অধিকাংশ জমি পড়ে থাকত, তাতে জমির অপচয় হত, অর্থনৈতিক অপচয় হত, এখন সেই জিনিসটা হয় না। এখন যার ২-৩-৪ বিঘা জমি আছে সে যত্নের সঙ্গে চাষ করছে। এখন বামফ্রন্ট সরকারের প্রচেষ্টায় অনেক জায়গায় সেচের ব্যবস্থা হয়েছে। আমাদের জেলাতে দেখেছি আগে এক ধরনের ফসল হত এখন নানা ধরনের ফসল হচ্ছে—হাই ইল্ডিং হচ্ছে, আলু, কপির চাষ বেশি মাত্রায় হচ্ছে। আমাদের কুচবিহার জেলায় তুফানগঞ্জ মহকুমায় কপির চাষ সাংঘাতিকভাবে হচ্ছে এবং তুফানগঞ্জ থেকে ৭০-৮০ ট্রাক কপি দৈনিক আসামে প্রবেশ করছে। আমরা দেখেছি যেখানে কপির মন ছিল ৪০ টাকা সেখানে ৪-৫ টাকা মন দরে কপি বিক্রি করতে হচ্ছে। ফলে কৃষকরা সেখানে মার খাচ্ছে।

[5-20 — 5-27 P.M.]

আমাদের ওখানে প্রচুর আলু চাষ হয়। পশ্চিমবাংলার অন্যান্য জায়গায় ৩টি সেচ লাগে, কিন্তু আমাদের সেখানে সেচের তেমন দরকার হয় না—১টি সেচ দিলেও চলে, না দিলেও চলে। আমাদের ওখানে বিঘাতে ৭০-৮০ মন আলু হয়, কিন্তু হিমঘর না থাকার ফলে কৃষকদের খুব অসুবিধা হয়। হিমঘর থাকলে কৃষকরা দুটো পয়সা পেত এবং হাজার হাজার ক্ষেতমজুর যারা কাজ পায় না তারাও দুটো পয়সা মজুরি হিসেবে পেত। অভাবের সময় অবশ্য ২০-২২ টাকার নিচে নামে না, কিন্তু ওই ব্যবস্থা থাকলে আরও বেশি পেত। আমাদের এই সীমিত ক্ষমতার মধ্যে হিমঘর করা সম্ভব হবে কিনা জানি না, তবে অর্থমন্ত্রী এবং ক্যাবিনেট মন্ত্রীদের কাছে অনুরোধ রাখছি এই ব্যাপারটি নিয়ে আপনারা চিন্তা করুন। প্রাইভেট সেক্টরে যারা হিমঘর করেছে তাদের কাছে শুনেছি কয়েকলক্ষ টাকা লাগে হিমঘর করতে। আমাদের ওখানে একমাত্র দিনহাটায় একটা হিমঘর আছে। এই হিমঘর যদি আরও থাকত তাহলে চাষিরা তাদের জিনিসপত্র সেখানে রাখতে পারত এবং তাদের আয় বাড়ত। তবে এইসব নানা রকম অসুবিধা থাকা সত্ত্বেও দেখেছি অনেক উন্নতি হয়েছে। একটা হিসেবে দেখছি ১৯৭০-৭১ সালে মূল্যমান রাজ্যের সামগ্রিক উৎপাদন থেকে মোট আয় বৃদ্ধির হার ১৯৮৭-৮৮ সালে ৭.১ শতাংশ দাঁড়িয়েছে। ১৯৮৭-৮৮ সালের মোট জাতীয় আয়ের ৩.৪ শতাংশ বৃদ্ধির হার থেকে এই হার অনেক বেশি। তবে এই প্রসঙ্গ আরও উল্লেখযোগ্য হল, স্থির মূল্যমান অনুযায়ী ১৯৮৭-৮৮ সালে রাজ্যে মাথাপিছু জাতীয় আয় ৫.৬ শতাংশ হারে বৃদ্ধি পেয়েছে যদিও একই সময় সারা ভারতে এই বৃদ্ধির হার ছিল মাত্র ১.৪ শতাংশ।

আমাদের এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এটা একটা উল্লেখযোগ্য ঘটনাবলে আমি মনে করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উত্তরবঙ্গের মানুষ হিসেবে বলতে পারি কংগ্রেসি আমলে আমাদের ওখানে হয়নি বলতে কিছুই হয়নি। কিন্তু এখন সেখানে কিছু কিছু কাজ হচ্ছে। স্যার, আমাদের কাছে "আর্থিক সমীক্ষা" যেটা দেওয়া হয়েছে তার একটা জায়গায় বলা হয়েছে, " শিল্পের ক্ষেত্রে লগ্নি করার এই উৎসাহব্যঞ্জক প্রবণতার অন্যতম কারণ হল রাজ্য সরকার কর্তৃক শিল্পের জন্য প্রয়োজনীয় পরিকাঠামোর উন্নতি সাধনের প্রয়াস। শুধু তাই নয়, রাজ্য সরকার রাসায়নিক দ্রব্য, ভেষজ দ্রব্য, ইলেকট্রনিক্স দ্রব্য ইত্যাদি উচ্চহারের বৃদ্ধির ক্ষমতা সম্পন্ন শিল্প স্থাপনের ব্যাপারে লগ্নি করার যে উদ্যোগ নিয়েছেন তার সঙ্গেও শিল্প ক্ষেত্রে লগ্নির এই প্রবণতার সম্পর্ক আছে। পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম বাঁকুড়া, জলপাইগুড়ি, মালদা ও দার্জিলিং-এর মতো শিল্পবিহীন জেলাগুলি সমেত রাজ্যের বিভিন্ন অঞ্চলে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট তথা বিকাশ কেন্দ্র নির্মাণ করছেন। উল্লিখিত বিকাশ কেন্দ্রগুলি জলপাইগুড়ি জেলার রানিনগর ও ডাবগ্রামে, বাঁকুড়া জেলার বিষ্ণুপুরের, মালদা সদরে, কুচবিহার সদরে, দক্ষিণ ২৪ পরগনা জেলার ফলতায়, হাওড়া জেলার উলুবেড়িয়ায়, নদীয়া জেলার কল্যাণীতে মেদিনীপুর জেলার হলদিয়াতে, হুগলি জেলার খন্যান এবং দার্জিলিং জেলার বাগডোগরায় স্থাপিত হচ্ছে"। আমার বক্তব্য হচ্ছে, নন ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক্ট যেগুলো রয়েছে সেখানে যদি এই ব্যাপারে বিশেষভাবে দৃষ্টি দেন তাহলে তারাও উপকৃত হতে পারে। আমি একথা বলতে গিয়ে কোনও জেলার প্রতি প্রতিহিংসা বা ঈর্ষার মনোভাব পোষণ করছি না। কিছুদিন আগে শিলিগুড়িতে একটা কনভেনশন হয়েছিল এবং সেখানে অর্থমন্ত্রী উপস্থিত ছিলেন। ওখানে কিছু কিছু শিল্প হতে পারে এই ব্যাপার নিয়ে আলোচনা হয়েছিল। জানি না এই ব্যাপারে কতদূর অগ্রগতি হয়েছে। আবার বলছি, আপনারা শিল্পবিহীন জেলাগুলির প্রতি দৃষ্টি দিন। অনেকে আমাকে বলেন, দাদা, কি কি কাজ করলেন? হুগলি, হাওড়া, বর্ধমানে এত কাজ হল, আপনারা কি করলেন?

জানি না তার কতদূর অগ্রগতি হয়েছে। আমি তাই অনুরোধ করব যে, শিল্পবিহীন জেলাগুলির ক্ষেত্রে আরও একটু বেশি বেশি করে নজর দিন। অনেক সময় আমাদের সমর্থকরা বলে যে, দাদা কিছু একটা করুন, আমাদের কিছুই তো হচ্ছে না। আপনারা কিছু বলুন। আমাদের এই সব নানান কৈফিয়ত দিতে হয়। মালদায় মাননীয় সদস্য বীরেন মৈত্র মহাশয় বললেন, এইভাবেই বিচ্ছিন্নতাবাদের জন্ম হচ্ছে। এই বিচ্ছিন্নতাদের জন্ম দিচ্ছে কারা? ঐ কংগ্রেসিরা, যারা উত্তরবাংলার জন্য কিছুই করেনি। তারাই আজকে উস্কানি দিচ্ছে। তারা বলে বেড়াচ্ছে হাওড়া, হুগলি, কলকাতা, ২৪ পরগনার জন্য বামফ্রন্ট সরকার এত কিছু করছে, অথচ উত্তরবাংলার জন্য কিছুই করছে না, উত্তরবাংলায় কিছুই হচ্ছে না। ওদের এম এল এ-রা মন্ত্রীদের কাছে এই বিষয়ে কিছুই বলছে না। এইসব কথা বলে তারা বিচ্ছিন্নতাদের জন্ম দিচ্ছে। উত্তরখণ্ডী জন্মদাতা। দার্জিলিং-এর গোর্খা ল্যান্ডের ব্যাপারে কারা মদত দিচ্ছে? নেতৃত্ব দিচ্ছে যারা, তারা কংগ্রেসি এবং এরাই বিচ্ছিন্নতাবাদের জন্ম দিচ্ছে। যার জন্য রাজনৈতিক মোকাবিলা করতে আমাদের সারা বছর ওখানে থাকতে হচ্ছে। এবং প্রতি মুহূর্তে আমাদের রাজনৈতিক মোকাবিলা করতে হচ্ছে। সব মানুষ ওদের মতো নয়, মানুষ আর ওদের কথায় বিশ্বাস করে না। কিন্তু একটি কথা মানুষের কাছে বার বার বলতে বলতে কিছু

মানুষ বিশ্বাস করবে। সেইজন্য আমি শিল্পবিহীন, অনুন্নত জেলাগুলির ক্ষেত্রে একটু বিশেষ দৃষ্টি দেবার জন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। পরিশেষে আমি বলব যে, আপনি এই যে বাজেট এখানে উপস্থিত করেছেন সেটা সত্যিই প্রশংসার দাবি রাখে এবং আমি আশা রাখি যে আপনার এই প্রচেষ্টা আরও ফলবতী হবে। এই কথা বলে আমি বাজেটকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5.27 p.m. till 1 p.m. on Friday, the 17th March, 1989 at the Aseembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 17th March, 1989 at 1.00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 9 Ministers, 3 Ministers of State and 118 Members.

[1-00—1-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, এই কোয়েশ্চেন সম্বন্ধে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আজকের কোয়েশ্চেনের বাণ্ডটা দেখুন—৮০টার মতন কোয়েশ্চেন এতে রয়েছে। স্যার, আপনি মেম্বারদের রাইটস সম্পর্কে সচেতন, আমরা ওরাল কোয়েশ্চেন করি সাপলিমেন্টারি কোয়েশ্চেন করার সুযোগ পাই বলে। এখানে মেম্বারদের ওরাল কোয়েশ্চেন করার সুযোগ যে কারণে দেওয়া হয়েছে সেখানে যদি ৮০টা কোয়েশ্চেন থাকে তাহলে অবস্থাটা কি হয় সেটা একটু বুঝুন। নরম্যালি এক ঘন্টা কোয়েশ্চেন আওয়ারে ১২ থেকে ১৫টা, ম্যাকসিমাম ১৬টা প্রশ্ন আসতে পারে। এটার লিমিট করে দিন।

**মিঃ স্পিকার ঃ** আমি লিমিট করলাম আর আপনার ফাইল করলেন ৫ হাজার প্রশ্ন, তাহলে বাকিগুলি কি হবে? ব্যাপারটা বুঝুন, এইভাবে তো এটা laid on the table হয়ে যাচ্ছে এখানে এবং টেবিলে সেগুলি প্রকাশিত হয়ে যাচ্ছে কোয়েশ্চেনটা you have right to publish. আমি না ছাপালে রাইটও পাবেন না আপনারা, সেটা বুঝছেন না কেন? আমাদের ওয়ার্কিং ডেজ যদি ৩০/৪০/৫০ হয় এবং তাতে যদি ৫ হাজার প্রশ্ন আসে তাহলে দিনে ক'টা হল? আমি যদি লিস্ট আনি তাহলে right to publication. পাবেন, আমি লিস্টে না আনলে সে রাইটও পাবেন না। আপনাদের ইন্টারেস্টেই আনা হয়েছে not for my interest.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এ তো স্যার, আনস্টার্ড কোয়েশ্চেনের সামিল হয়ে গেল।

**মিঃ স্পিকার ঃ** আপনি যদি বলেন রোজ ২০টা করে আনুন এবং বাকিগুলি রিটিন সার্কুলেট হবে তাতে আমার আপত্তি নেই কিন্তু আপনি শুধু সন্তুষ্ট হলেই তো চলবে না এখানে বড় একটি অপোজিশন পার্টি আছে, এ ক্ষেত্রে তাদেরও সন্তুষ্টির ব্যাপার আছে। এটা

তো আপনাদের ইন্টারেস্টেই করা হচ্ছে। কম ছাপালে তো আমরা বেঁচে যাই এবং আমার স্টাফেরও সুবিধা হয়, তারা খুশি হয়। এটা হলে তো আমাদের কাজ হাল্কা হয়ে যাবে। বসুন।

### মুর্শিদাবাদ জেলার ১নং ও ২নং সুতি ব্লকে রুর‍্যাল হাসপাতাল নির্মাণ

*২০৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩।) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ১নং ও ২নং সুতি ব্লকের অধীন কোনও স্থানে রুর‍্যাল হাসপাতাল নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কোথায় এবং কতদিনের মধ্যে গৃহ নির্মাণের কাজ আরম্ভ হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না। (No supplementary)

### বহরমপুর স্টেডিয়ামের অসম্পূর্ণ কাজ

*২০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বহরমপুর স্টেডিয়ামের কাজ সম্পূর্ণ হইতে আর কত সময় লাগবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যত তাড়াতাড়ি সম্ভব স্টেডিয়ামের কাজ সম্পূর্ণ করার জন্য প্রচেষ্টা চলিতেছে। এই স্টেডিয়ামের নিম্নলিখিত কাজগুলি সম্পূর্ণ হইয়াছে ঃ

(১) ৪টি স্ট্যান্ডে ৩,০০০ (তিন হাজার) দর্শকের বসিবার স্থান।

(২) ক্লাব গৃহ।

(৩) খেলার জায়গার বেড়া।

(৪) স্টেডিয়ামের পরিসীমা প্রাচীর।

(৫) খেলার মাঠের আংশিক সমতলীকরণ ও গ্রেডিং।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আর কতটা সময় এই স্টেডিয়াম কমপ্লিট করবার জন্য লাগতে পারে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা কমপ্লিট করার সময় নির্দিষ্টভাবে বলা খুব মুশকিল। আমরা

চেষ্টা করছি যত তাড়াতাড়ি সম্ভব জেলা কেন্দ্রের স্টেডিয়ামগুলি সম্পন্ন করার।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এখন যেটুকু কাজ হয়েছে সেইটুকু কাজ হয়ে যাবার পর এখানে খেলাধুলা শুরু করা যায় কিনা সেটা আপনি খতিয়ে দেখেছেন কি এবং যদি সেটা সম্ভব হয় তাহলে যাতে খেলাধুলা সেখানেই হয় তার ব্যবস্থা করবার কোনও নির্দেশ আপনি দিয়েছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** স্টেডিয়াম কর্তৃপক্ষের সকলের সঙ্গে নয়, এক প্রতিনিধিদলের সঙ্গে কথা হয়েছে। আমরা এ বছর কিছু টাকা দিয়েছি, ওঁরা এরমধ্যে পেয়ে গিয়েছেন সম্ভবত। সামান্য কিছু কাজ মাঠ তৈরি করা সম্পর্কে বাকি আছে। আশা করা যাচ্ছে আর কয়েক মাসের মধ্যে খেলাধুলা শুরু করতে পারব।

**কালো তালিকাভুক্ত একটি সংস্থাকে ড্রাগ কন্ট্রোল কর্তৃপক্ষ কর্তৃক লাইসেন্স প্রদান**

*২০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০২।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের ড্রাগ কন্ট্রোল কর্তৃপক্ষ উড়িষ্যা কালো তালিকা লাইসেন্স মঞ্জুর করা হয়েছে;

(খ) সত্য হলে কারণ কি; এবং

(গ) লাইসেন্স দেওয়া হইলে তাহা কি এখনও কার্যকর আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে জবাব দিয়েছেন দপ্তরের মন্ত্রী হিসাবে আপনার কথাতো অসত্য বলতে পারি না, কিন্তু আমার বক্তব্য হচ্ছে, এই ব্লাক লিস্টেড কোম্পানিটি, সুমিকোমা ফার্মাসিউটিক্যাল প্রাইভেট লিমিটেড উড়িষ্যার, এই কোম্পানিটি সাইট সিলেকশনের জন্য স্থান অনুমোদনের ব্যাপারে যে অ্যাপ্লাই করেছিল তাতে আপনি এই কেসটা এক্সপিডাইট করার জন্য বলেছিলেন যেটা নাকি ড্রাগ কন্ট্রোলার অনিলকৃষ্ণ সেনের নোটে ছিল, ফাইলে ছিল। তাতে যা লেখা ছিল তার জেরক্স কপি আমার কাছে আছে। সেখানে বলা হয়েছে, "The site was approved for oral liquid on 23-8-86. But after that no action was taken for approved of their plan in the year 1985 & 86. On receiving a prayer from the company, the M.I.C.

Department of Health and family welfare."

**মিঃ স্পিকার ঃ** আপনি কি জিজ্ঞাসা করছেন আমি বুঝতে পারছি না। আপনি প্রশ্নটা করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, এই প্রেয়ারটা এক্সপিডাইট করার জন্য উনি নোট দিয়েছেন। এখানে আমার বক্তব্য হচ্ছে, যখন এটা কাগজে বের হয়েছিল তখন এটা নিয়ে কথোপকথন হয়েছে। আপনি বলেছেন যে ফাইল চুরি গেছে রাইটার্স বিল্ডিংস থেকে এবং এটার উপরে শেষ পর্যন্ত এমন কথা হয়েছে যে উড়িষ্যার ড্রাগ কন্ট্রোলার জানায় নি।

**মিঃ স্পিকার ঃ** আপনি হেলথ বাজেটে বলতে পারবেন, সেখানে বলতে পারেন, বক্তৃতা করতে পারেন। এইভাবে কোয়েশ্চেন হয় না। দি কোয়েশ্চেন ইজ ডিসঅ্যালাউ। আই অ্যাম সরি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি স্পেসিফিক প্রশ্ন করছি। ঐ সুমিকোমা ফার্মাসিউটিক্যাল প্রাইভেট লিমিটেড উড়িষ্যার, এই কোম্পানিটি কি আপনার কাছে কোনও অ্যাপ্লাই করেছিল, আপনার দপ্তরের কাছে, এই সরকারের কাছে এবং এই ব্যাপারে তার স্যাংশন সম্পর্কে আপনি কি জানেন সেটা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনার জানা থাকা দরকার যে ড্রাগ অ্যান্ড কসমেটিক্স অ্যাক্ট রুলসে যা আছে সেই অনুযায়ী যদি কোনও কোম্পানি দরখাস্ত করেও থাকে তাহলে সেগুলি অনুসন্ধান করে, সরেজমিনে দেখাশুনা করে যদি আইন এবং রুলসতে দেখা যায় যে সেটা নিয়ম মাফিক হয়েছে তাহলে তাকে ড্রাগ লাইসেন্স দিতে কোনও বাধা নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার স্পেসিফিক প্রশ্ন আপনার কাছে যে আপনি কি এই কোম্পানির সাইট সিলেকশন ইত্যাদি অনুমোদনের ব্যাপারে কেসটা এক্সপিডাইট করার জন্য ৬/৭/৮৭ তারিখে কোনও রেকমেন্ডেশন করেছিলেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা আমার স্মরণে নেই। তবে আপনি যে প্রশ্নটা ঠিক করেন নি। এটা বোধ হয় আপনি জানেন না যে ড্রাগ অ্যান্ড কসমেটিক্স অ্যাক্ট রুলসে অনুযায়ী কোনও ঔষধ প্রস্তুতকারককে লাইসেন্স দেওয়া হয়ে থাকলেও সেটা কালো তালিকাভুক্ত করার কোনও নিয়ম নেই।

## মহকুমা ভিত্তিক কর্মনিয়োগ কেন্দ্র স্থাপন

***২১২। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৫।) শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, জনসংখ্যার ভিত্তিতে মহকুমা ভিত্তিক কর্মবিনিয়োগ কেন্দ্র স্থাপনের বিষয়টি কি বর্তমানে সরকারের বিবেচনাধীন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** বর্তমান সরকারের গৃহীত নীতি ও সিদ্ধান্ত অনুযায়ী পশ্চিমবঙ্গের সর্বত্র মহকুমা ভিত্তিক কর্মবিনিয়োগ কেন্দ্র ইতিমধ্যে স্থাপিত হয়েছে। এর সঙ্গে অবশ্য জনসংখ্যার কোনও সম্পর্ক নেই।

[1-10—1-20 P.M.]

**শ্রী লক্ষণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ব্লক ভিত্তিক কর্ম বিনিয়োগ কেন্দ্র গঠনের কোনও প্রস্তাব আছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ব্লকে কোনও কর্ম বিনিয়োগ কেন্দ্র নেই। কিন্তু মহকুমা ভিত্তিক আছে, ৬৮টা আছে। তার মধ্যে কিছু কিছু মহকুমা আছে যেখানে একটার বেশি কেন্দ্র আছে, যেখানে কার্ড বেশি। ব্লক ভিত্তিক কোনও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নেই, তবে কিছু জায়গায় এমপ্লয়মেন্ট ইনফরমেশন সেন্টার আছে।

**পশ্চিমবঙ্গে আগত শরণার্থীর সংখ্যা**

***২১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** উদ্বাস্তু পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭ জানুয়ারি থেকে ১৯৮৯ জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে কত সংখ্যক শরণার্থী এসেছেন;

(খ) কোন কোন দেশ থেকে শরণার্থীরা এসেছেন; এবং

(গ) শরণার্থীদের ত্রাণ ও পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকার কোনও সাহায্য করেছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) কেন্দ্রীয় সরকার নির্দ্ধারিত নীতি অনুযায়ী ২৫/৩/৭১-এর পর পূর্ববাংলা থেকে পশ্চিমবাংলায় এসেছেন এমন কাউকে উদ্বাস্তু বলে গণ্য করা হয় না। সুতরাং জানুয়ারি ১৯৮৭ থেকে জানুয়ারি ১৯৮৯ পর্যন্ত পশ্চিমবাংলায় আগত উদ্বাস্তু পরিসংখ্যান করার প্রশ্নই ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না, এবং

(গ) ২৫/৩/৭১ এর আগে পূর্ববাংলা থেকে আগত শরণার্থীদের পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকার সাহায্য করছেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ১৯৭১ সালের পর উদ্বাস্তু এলে তার পরিসংখ্যান করা হয় না। আমরা দেখছি বহু শরণার্থী আসছেন বাংলাদেশ থেকে, বার্মা থেকে আফগানিস্তান থেকে, এই ব্যাপারে তো পরিসংখ্যান রাখা দরকার, এদের পরিসংখ্যান রাখার ব্যবস্থা করবেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ২৫/৩/৭১ তারিখের পর যারা এসেছেন তাদের অনুপ্রবেশকারি বলে গণ্য করা হয়, উদ্বাস্তু হিসাবে নয়। এই ধরনের কত লোক এসেছে বা আসেনি, এটা কেন্দ্রীয় সরকারের জানার কথা।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আপনি বললেন উদ্বাস্তু হিসাবে গণ্য করা যায় না, তারা যদি এসে থাকে, অবৈধভাবে এসে থাকলেও তার সংখ্যাটা কি জানা আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** উদ্বাস্তু সমস্যা, এটা একটা জাতীয় সমস্যা। দেশ বিভাগ হবার কারণে উদ্বাস্তুরা পশ্চিম পাকিস্তান, পূর্ব পাকিস্তান থেকে আসে, এদের পুনর্বাসনের দায়িত্ব হল কেন্দ্রীয় সরকারের। কেন্দ্রীয় সরকারের নীতি হল ১৯৭১ সালের ২৫শে মার্চের পরে যারা আসবে, তাদের পুনর্বাসনের কোনও সুযোগ দেওয়া হবে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, অনুপ্রবেশ সম্পর্কে বিভিন্ন সংবাদপত্র ইত্যাদিতে যা বেরোচ্ছে, তাতে কেন্দ্রীয় সরকার খুব উদ্বিগ্ন আমরা শুনছি, বিভিন্ন সময়ে বুটা সিং স্টেটমেন্ট করেছেন। আমি জানতে চাই অনুপ্রবেশ মূলক বিষয়ে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের কাছ থেকে কোনও তথ্য চেয়ে পাঠিয়েছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ১৯৮৬ সালের ১৮ই সেপ্টেম্বর বর্তমান প্রধান মন্ত্রীর সঙ্গে এবং তাঁর মন্ত্রী মন্ডলীর সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রী এবং মন্ত্রী মন্ডলীর সদস্যদের সঙ্গে রাজভবনে যে সভা হয়, সেই সভায় বিশদ ভাবে এই বিষয়ে আলোচিত হয়। কিন্তু প্রধানমন্ত্রী কিছুতেই রাজি হয় নি। ২৫/৩/৭১ সালের পরে যারা আমাদের দেশে আসবেন, তাদের সুযোগ দেওয়া হবে বলে মানা হয় নি। বরং উদ্বাস্তু পুনর্বাসনের জন্য যে ৭৫০ কোটি টাকা দাবি করা হয়েছিল এবং যে সমস্ত উদ্বাস্তু উপনিবেশ গড়ে উঠেছিল, সেই সব কলোনিগুলো উন্নয়নের জন্য যে অর্থ চাওয়া হয়েছিল, তার কোনওটাই তিনি মানেন নি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বাইরের রাষ্ট্র থেকে যে উদ্বাস্তুরা পশ্চিমবঙ্গে এসেছিল তাদের একটা অংশকে উড়িষ্যার চিল্কায় পুনর্বাসন দেওয়া হয়েছিল, কিন্তু সম্প্রতি তাদের এক হাজার পরিবার—যারা জীবিকায় ধীবর, মাছ ধরে বিক্রি করে সংসার চালায়—তাদের জোর জবরদস্তি মেরে পশ্চিমবঙ্গে পাঠিয়ে দেওয়া হয়েছে। উড়িষ্যার পুলিশ প্রশাসন, সরকার তাদের রক্ষা করার জন্য কোনও ব্যবস্থা করেনি এবং তারা এখন পশ্চিমবঙ্গে আছে, এটা কি সত্য এবং যদি সত্য হয় তাহলে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের কাছে সংবাদ আছে, ৪০০ এরকম পরিবার পশ্চিমবঙ্গে এসেছে এবং তাদের জবরদস্তি উড়িষ্যা থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে। এ বিষয়ে আমাদের চিফ সেক্রেটারি ইন্ডিয়া গভর্নমেন্টকে লিখেছেন, আমাদের মুখ্যমন্ত্রী প্রাইম মিনিস্টারকেও লিখেছেন। এ ক্ষেত্রে অবিলম্বে তাঁদের হস্তক্ষেপ করা দরকার। ঐ পরিবারগুলিকে এখান থেকে ফিরিয়ে

নিয়ে গিয়ে ওখানে পুনর্বাসনের ব্যবস্থা করে দেওয়া কেন্দ্রীয় সরকারের দায়িত্ব। আমরা এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করেছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয়, মালদহ, পশ্চিম দিনাজপুর, মুর্শিদাবাদ, নদীয়া এবং উত্তর-২৪-পরগনায় প্রতি দিন বাংলাদেশ থেকে অনুপ্রবেশ ঘটেছে। এ ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি এবং যদি হয়ে থাকে তাহলে কী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমি তো বললাম উদ্বাস্তু সমস্যা জাতীয় সমস্যা। পশ্চিম পাকিস্তান থেকে ৭১ লক্ষ উদ্বাস্তু এসেছিল এবং ৫৫-৫৬ সালের মধ্যেই তাদের পুনর্বাসন দেওয়ার দায়িত্ব কেন্দ্রীয় সরকার পালন করেছেন, হাজার হাজার কোটি টাকা ব্যয় করেছেন। কিন্তু পূর্ব পাকিস্তান থেকে যে উদ্বাস্তুরা পশ্চিমবঙ্গে এসেছেন তাদের সম্পর্কে কেন্দ্রীয় সরকার বরাবর উদাসীন। এমন কি ৭১ সালের ২৫শে মার্চের পর যারা এসেছে তাদেরই পুনর্বাসনের কাজ অসমাপ্ত রয়েছে। পরবর্তীকালের অনুপ্রবেশকারিদের সম্পর্কে রাজ্য সরকারের কোনও দায়-দায়িত্ব নেই।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** এখনও যারা আসছে তাদের সম্বন্ধে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** এখন যারা আসছে কেন্দ্রীয় সরকার তাদের উদ্বাস্তু বলে মেনে নিতে রাজি নয়। তা ছাড়া উদ্বাস্তুদের পুনর্বাসন সংক্রান্ত অর্থ সেন্ট্রাল এক্সচেকার থেকে আসা উচিত। একটা রাজ্য সরকারের পক্ষ থেকে জাতীয় সমস্যার সমাধান করা যায় না। এটা তাঁদের দায়িত্ব। দেশ ভাগের সময়ে তাঁরা প্রতিশ্রুতি দিয়েছিলেন—দেশ ভাগের ফলে যাঁরা উদ্বাস্তু হয়ে ভারতবর্ষে আসবেন তাঁদের পুনর্বাসনের দায়িত্ব কেন্দ্রীয় সরকার নেবেন। পণ্ডিত নেহেরু এই প্রতিশ্রুতি দিয়েছিলেন, বল্লভভাই প্যাটেল এই প্রতিশ্রুতি দিয়েছিলেন, সবাই এই প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু কেউ দায়িত্ব পালন করেন নি। আমরা ৪০ বছর ধরে বলছি, কিন্তু তাঁরা শুনছেন না।

**শ্রী প্রবোধ পুরকাইত :** মাননীয় মন্ত্রী মহাশয়, এখনও পূর্ববাংলা থেকে যে উদ্বাস্তুরা আসছেন তাঁরা এই আসাটা বন্ধ করার জন্য আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**মিঃ স্পিকার :** নানা, এটা এইভাবে হবে না। মিঃ পুরকাইত আপনার হয়ে আমি প্রশ্নটা করছি। অন্য রাষ্ট্র থেকে আমাদের রাজ্যে অনুপ্রবেশ আটকাবার জন্য বর্ডারে ম্যানিং বা পুলিশ টুলিশ দিয়ে নিয়ন্ত্রণ করার দায়িত্ব কার?

**শ্রী প্রশান্তকুমার শূর :** কেন্দ্রীয় সরকারের দায়িত্ব।

**মিঃ স্পিকার :** উনি জানতে চাইছেন কেন্দ্রীয় সরকার কি সেই দায়িত্ব উপযুক্তভাবে পালন করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** না, করছেন না। আমরা ওঁদের বারবার বলছি, কিন্তু ওঁরা কোনও ব্যবস্থাই করছেন না। পুনর্বাসনের ব্যবস্থা করছেন না, অনুপ্রবেশ বন্ধ করার জন্যও কোনও ব্যবস্থা গ্রহণ করছেন না।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান :** ২৫/৩/৭১ সালের পর যারা এসেছে তাদের কেন্দ্রীয় সরকার উদ্বাস্তু হিসাবে মনে করছেন না, ফলে তাদের জন্য কোনও সাহায্য দিচ্ছেন না। তাদের অনুপ্রবেশকারি হিসাবে ধরার জন্য কেন্দ্রীয় সরকার কি কোনও নির্দেশ দিয়েছেন?

[1-20—1-30 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনারা বারে বারে ভুল করছেন কেন? তাদের উদ্বাস্তু হিসাবে গণ্য করছেন না, সুতরাং তাদের পুনর্বাসন বা সাহায্যের কোনও সুযোগ নেই। এরা অনুপ্রবেশকারি হিসাবে এসেছেন। এটা কেন্দ্রীয় সরকারের বিষয়। কিভাবে এদের বিবেচনা করবেন না করবেন, থাকতে দেবেন না থাকতে দেবেন না, এটা তাদের ব্যাপার।

**শ্রী তারকবন্ধু রায় :** আমরা একটা সময়ে শুনেছিলাম যাতে উদ্বাস্তুরা না আসতে পারে তারজন্য বর্ডার এলাকায় কাঁটা তার দিয়ে ঘিরে দেওয়া হবে। এ ব্যাপারে কতদূর কি হল?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনি যেমন শুনেছেন। কার্যকর কতদূর হয়েছে সেটা আমাদের বুটা সিংকে জিজ্ঞাসা করা উচিত।

**বাঁকুড়া জেলার মুকুটমনিপুর পর্যটন কেন্দ্র**

*২১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪১।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বাঁকুড়া জেলার মুকুটমনিপুরকে আকর্ষণীয় পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** হ্যাঁ এইরকম পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**ঘুর্ণীঝড়ে সুন্দরবন অঞ্চলে কলেরা বা আন্ত্রিক রোগে মৃত্যু**

*২১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩২২।) **শ্রী সুভাষ নস্কর :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ঘুর্ণীঝড়ে সুন্দরবন অঞ্চলে কলেরা ও আন্ত্রিক রোগে আক্রান্ত হয়ে কি কেউ মারা গিয়েছেন;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, তাহাদের সংখ্যা কত; এবং

(গ) উক্ত রোগে আক্রান্তদের সরকারিভাবে চিকিৎসার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা

হয়েছিল?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এই রোগের প্রতিকারের জন্য নিম্নলিখিত ব্যবস্থাদি গ্রহণ করা হইয়াছিল ঃ

(১) ঘূর্ণীঝড় বিধ্বস্ত এলাকার প্রতিটি অঞ্চলের জন্য অস্থায়ী স্বাস্থ্য শিবির খোলা হয়েছিল।

(২) সেখানে রাজ্য ও জেলান্তর থেকে চিকিৎসক এবং স্বাস্থ্যকর্মী পাঠানো হয়েছিল।

(৩) স্থায়ীকেন্দ্রগুলিকে আরও জোরদার করা হয়েছিল।

স্থায়ী ও অস্থায়ী কেন্দ্রগুলি থেকে এবং বাড়ি বাড়ি ঘুরে ঘুর্ণীবিধ্বস্ত এলাকায় নিম্নলিখিত স্বাস্থ্য কর্মসূচি রূপায়ণ করা হয়েছিল।

(১) রোগীকে খুঁজে বের করে হাসপাতালে পাঠানো

(২) ক্ষেত্র বিশেষে কলেরা প্রতিষেধক টীকা প্রদান

(৩) পুকুর নলকূপ ইত্যাদি জীবানুমুক্ত করা

(৪) বাড়িতে পানীয় জল পরিশোধন করার জন্য বাড়ি বাড়ি হ্যালোজেন বড়ি এবং জল ফুটিয়ে খাওয়ার জন্য পরামর্শ।

(৫) স্বল্পকালীন পেটের অসুখের জন্য প্রতি রোগীকে ঔষধ প্রদান এবং

(৬) উক্ত অসুখের জন্য রোগী যাতে জল স্বল্পতায় গুরুতর সংকটে না পড়ে তার জন্য ও আর.এস. প্রদান।

(৭) জনস্বাস্থ্য বিষয়ে সচেতন করার জন্য জনসাধারণকে স্বাস্থ্য বিষয়ে ব্যাপক ব্যবস্থা ও প্রচার।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ঘূর্ণী ঝড়ের ফলে ঐসব এলাকায় ক্যাম্প করা হয়েছিল। ঐসব ক্যাম্পে কোনও আন্ত্রিক রোগের রুগী এসেছিল?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আন্ত্রিক রোগে ১৮৬ জন আক্রান্ত হয়েছিল।

## গ্রেট ইস্টার্ন হোটেলের সংস্কার

***২১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৯।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সম্প্রতি রাজ্য সরকার গ্রেট ইস্টার্ন হোটেলটি সংস্কার ও শ্রীবৃদ্ধির কোনও পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে—

(১) কি ধরনের পরিকল্পনা,

(২) কত টাকা ব্যয় বরাদ্দ ধার্য করা হইয়াছে?

(৩) কবে নাগাত বাস্তবায়িত হইবে

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** হ্যাঁ, গ্রেট ইস্টার্ন হোটেলকে একটি পাঁচতারা হোটেলে পরিণত করার একটি প্রস্তাব বর্তমানে বিবেচনাধীন, এখনি বলা যাচ্ছে না। চূড়ান্ত ব্যয়বরাদ্দের অনুমান এখনও করা হয় নি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি এই যে গ্রেট ইস্টার্ন হোটেলকে আপনারা মানে সরকার পাঁচ তারা হোটেল করার পরিকল্পনা হঠাৎ কেন গ্রহণ করলেন এবং এতে কত টাকা খরচ হবে বলে মনে করছেন আর এটা কত দিনে রূপায়িত হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** প্রথমত কেন করা হচ্ছে সেটা আপনিও জানেন। আরও উন্নত মানের হোটেলে পরিণত করার জন্য এই পরিকল্পনা নেওয়া হয়েছে, কলকাতায় এই ধরনের হোটেল আরও বাড়ানো দরকার। সরকারি তত্ত্বাবধানে হচ্ছে, সুযোগ আছে, সেজন্য আমরা এটাকে ৫ তারা হোটেল করার জন্য চেষ্টা করছি। কতদিনে শেষ হবে এটা এখন বলা সম্ভব নয়। আমরা বিশেষজ্ঞদের কাছ থেকে আনুমানিক ভাবে যেটা পেয়েছি তাতে আনুমানিক ২০ থেকে ২২ কোটি টাকা লাগবে। আর এই বছর থেকে যদি শুরু করা যায় তাহলে সমস্তটা না ভেঙ্গে চালু রেখে ওটা করতে হবে, বিভিন্ন ফেজে কাজগুলি হবে—তাতে ১০/১১ বছরের মতো সময় লাগবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যেটা জানালেন এবং আমরা সংবাদ পত্রে দেখেছি গ্রেট ইস্টার্ন হোটেলে বাঙালি খাদ্যের তালিকা থাকবে, বাঙালিদের যা প্রধান খাদ্য সেইসব জিনিস যেমন সুক্তো, চচ্চড়ি, ছ্যাঁচড়া এসব থাকবে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বাঙালি খাদ্য বলতে যা বোঝায় তার সবই থাকবে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—গ্রেট ইস্টার্ন হোটেল ৫ তারা হবার আগে এখন "ক" তারায় আছে, আর হলে ওতে কি অ্যাডেড হবে এবং অ্যাডিশন কি রকম হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** প্রথমত এই হোটেল আমাদের কেন্দ্রীয় সরকারের যে বিধিব্যবস্থা এবং নিয়ম কানুন আছে স্বীকৃতি দেওয়ার মতো সেই স্বীকৃতি আমরা আনুষ্ঠানিকভাবে পুরোপুরি পাইনি। তবে এখন আমরা দাবি করতে পারি যে আমরা ৪ তারা হোটেলে আছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে গ্রেট ইস্টার্ন হোটেল সম্প্রসারণের প্রস্তাব রেখেছেন, আমাদের আর একটি হোটেল রীচ কন্টিনেন্ট্যাল সেটা কি অধিগ্রহণের কোনও ইচ্ছা আছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এটা যদিও প্রাসঙ্গিক নয়, তবে আমরা ওটাও খোলার চেষ্টা করছি।

### রাজ্যে বেনামি রেশন দোকান

***২২২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২৬।) **শ্রী সুমন্তকুমার হীরা :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে বেনামি রেশন দোকানের অস্তিত্ব সম্পর্কে কোনও সংবাদ রাজ্য সরকারের কাছে আছে কি; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তবে এইসব রেশন ডিলারের বিরুদ্ধে কি কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী নির্মলকুমার বোস :** হ্যাঁ, বিধিবদ্ধ রেশনিং এলাকায় তিনটি বেনামি রেশন দোকানের সংবাদ পাওয়া গেছে। আংশিক রেশনিং এলাকার আইন প্রণোদিত কোনও বেনামি রেশন দোকানের অস্তিত্বের সংবাদ নেই।

রাজ্য সরকারের কাছে বেনামি রেশন দোকান সম্পর্কে কোনও অভিযোগ এলে রাজ্য সরকার সে ব্যাপারে সঙ্গে সঙ্গে তদন্ত আইনানুগ ব্যবস্থা নিয়ে থাকেন। বিধিবদ্ধ রেশনিং এলাকায় যে তিনটি বেনামি রেশন দোকানের সংবাদ পাওয়া গেছে তাদের সকলের নিয়োগ বাতিল করা হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি—এই যে বেনামি রেশন দোকানগুলি ডিটেক্ট করেছেন, তা বেহালার যে দোকানে ভেজাল তেলের ঘটনা ঘটেছিল সেই দোকানটি কি এদের মধ্যে অন্যতম। আর বাকি দোকানগুলির নামগুলি বলবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস :** তিনটি দোকান ধরা পড়েছে। তিনটি দোকানের মধ্যে বেহালার

দোকানটিও আছে। দোকানের এ আর নং হচ্ছে ২৬৫৫, স্বত্ত্বাধিকারী হচ্ছে এ কে ভট্টাচার্য, সাউথ সুবারবান সাব এরিয়ায়, আর একটি হচ্ছে এ আর নং ৭ ইউ কে স্বত্ত্বাধিকারী জি শাসমল, এটা উত্তর পাড়ার কোতরং-এ জেলা হুগলি। আর এ ৮৩৮, স্বত্ত্বাধিকারী দিলীপ ভট্টাচার্য। এই ৩টি দোকানের লাইসেন্স বাতিল করা হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** এই বেআইনি দোকানগুলির বিরুদ্ধে লাইসেন্স বাতিল করা ছাড়া আর কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

[1-30—1-40 P.M.]

**শ্রী নির্মল বসু :** লাইসেন্স বাতিল করার ক্ষেত্রে যদি দেখা যায় যে, দোকান চালাবার জন্য যাকে লাইসেন্স দেওয়া হয়েছে সে দোকান চালাচ্ছে না তাহলে সে ক্ষেত্রে লাইসেন্স বাতিল হতে পারে। অন্য কোনও অপরাধ যেমন—অন্য কোনও অপরাধের কারণে মালিক গ্রেপ্তার, আদালতে মামলা করা হয়েছে এবং সেগুলো চলছে, এইরকম ক্ষেত্রেও সেটা হতে পারে। মুশকিল হচ্ছে, বেনামি ধরাটা, কারণ লাইসেন্স যাকে দেওয়া হল সে তো আর সব সময় দোকানে থাকবে না। কিন্তু পাড়ার ছেলেরা জানে যে দোকানটি অন্য লোকে চালাচ্ছে কিনা। যারজন্য দোকানীকে থাকতে হবে বলে আইনে জোর দিয়েছি। সেক্ষেত্রে যদি কোনও অসুবিধা থাকে তাহলে একটা নির্দিষ্ট সময়ের জন্য পাওয়ার অফ অ্যাটর্ণী করে দিয়ে কিছুদিন অন্য লোককে দিয়ে সেটা চালানো যাবে। কিন্তু বরাবর অন্য লোক সেটা ঐভাবে চালাবে এটা সম্পূর্ণ বেআইনি। সেইজন্য পাড়া থেকে তথ্য নিয়ে এইরকম কেসগুলো ধরছি।

**শ্রী নজরুল হক :** আংশিক রেশন এলাকার অধিক সংখ্যক ইউনিট রয়েছে এইরকম দোকানগুলো জনসাধারণের স্বার্থে বিভাজন করবার জন্য ইতিমধ্যে জেলায় কোনও নির্দেশ পাঠিয়েছেন কিনা?

**শ্রী নির্মলকুমার বসু :** প্রশ্ন করবেন, উত্তর দেব। এরমধ্যে এটা আসে না।

**শ্রী তারকবন্ধু রায় :** রেশন দোকানের লাইসেন্স দেবার ব্যাপারে শিডিউল্ড কাস্টস এবং শিডিউল্ড ট্রাইবস কোটার কোনও পারসেন্টেজ আছে কি না?

**শ্রী নির্মলকুমার বসু :** এটাও এই প্রশ্নের মধ্যে আসে না। আলাদা প্রশ্ন করবেন, উত্তর দেব।

**বিড়ি শ্রমিকদের পরিচিত পাত্র প্রদান**

*২২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭২।) **শ্রী আবুল হাসনাৎ খান :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিড়ি শ্রমিকদের পরিচিতি পত্র (আইডেনটিটি কার্ড) প্রদানের জন্য সরকার কোনও

উদ্যোগ গ্রহণ করেছেন কি; এবং

(খ) করে থাকলে, ১৯৮৯ সালের জানুয়ারি পর্যন্ত মোট কত সংখ্যক বিড়ি শ্রমিককে পরিচিত পত্র প্রদান করা হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** (ক) হ্যাঁ।

(খ) ১৯৮৯ সালের জানুয়ারি পর্যন্ত মোট ৪৮,১৪৬টি বিড়ি শ্রমিককে পরিচিতপত্র প্রদান করা হইয়াছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** ৪৮,০০০ বিড়ি শ্রমিককে আইডেনটিটি কার্ড দিয়েছেন বললেন, কিন্তু রাজ্যে মোট কত বিড়ি শ্রমিক আছে সেটা আপনার দপ্তরের পক্ষ থেকে সমীক্ষা করা হয়েছে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এটা আমাদের দপ্তরের পক্ষ থেকে করা সম্ভব নয়। কারণ কিছু কারখানা আছে ঠিকই, তবে বেশিই হচ্ছে হোম ওয়ার্কার।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** বিড়ি শ্রমিকদের জন্য আইডেনটিটি কার্ড চালু করেছেন এটা অভিনন্দনযোগ্য, কিন্তু সেইসব শ্রমিকদের জীবনযাত্রার মান উন্নয়নের জন্য কোনও সামাজিক নিরাপত্তা আইনের কথা ভাবছেন কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এক্ষেত্রে মিনিমাম ওয়েজ আইন আছে এবং সেই অনুযায়ী শ্রমিকরা ওয়েজ পায়। তবে এক্ষেত্রে মালিকরা অনেক করে সেটা ঠেকাবার চেষ্টা করে। কাজেই এক্ষেত্রে সবাই মিলে সাহায্য করলে আরও বেশি শ্রমিককে কার্ড দেওয়া সম্ভব হবে। আমরা যা ঠিক করেছি সেটা হচ্ছে, আইডেনটিটি কার্ড বিডিও তাঁর অফিস থেকে দিতে পারবেন, মিউনিসিপ্যালিটির নোটিফাইড কমিটি দিতে পারবেন, রিজিওনাল অ্যাডিশনাল লেবার কমিশনার দিতে পারবেন। এছাড়া মিনিমাম ওয়েজ ইনস্পেক্টর, এগ্রিকালচারাল মিনিমাম ওয়েজ ইনস্পেক্টরও যদি কাউকে সুপারিশ করেন তাহলে তাদেরকেও আমরা আইডেনটিটি কার্ড দেব। আজকে আইডেনটিটি কার্ড হোল্ডারের সংখ্যা যে বেড়েছে সেটা এইভাবেই বেড়েছে। কাজেই এই বিষয়ে সহযোগিতা চাই।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আপনি এই যে আইডেনটিটি কার্ডের হিসাব দিলেন তার জেলাওয়ারী ব্রেক আপ আছে কি না? আমি যেটা বিশেষ করে জানতে চাই তা হল মুর্শিদাবাদ জেলায় প্রচুর পরিমাণ বিড়ি শিল্পের শ্রমিক আছে, সেখানে আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** জেলাওয়ারী ব্রেক আপ আমার কাছে এখন নেই, তবে অন্য একটা ব্রেক আপ আমি দিতে পারি। ১৯৮৬ সাল থেকে এখন পর্যন্ত আইডেনটিটি কার্ড

দেওয়া হয়েছে তার ব্রেক আপ আমি দিচ্ছি। ১৯৮৬ সালের সেপ্টেম্বর থেকে ডিসেম্বর পর্যন্ত ইন্ডাস্ট্রিয়াল প্রেমিসেসে আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে ৩৭৮৩ জনকে আর হোম ওয়ার্কারকে দেওয়া হয়েছে ৩৪৫৮ জনকে। ১৯৮৭ সালের ইন্ডাস্ট্রিয়াল প্রেমিসেসে দেওয়া হয়েছে ৬৭৭৬ জনকে আর হোম ওয়ার্কারকে দেওয়া হয়েছে ১১৭৬১ জনকে। ১৯৮৮ সালে ইন্ডাস্ট্রিয়াল প্রেমিসেসে আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে ৭৯৭৬ জনকে আর হোম ওয়ার্কার ১২৬৮০ জনকে আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে। ১৯৮৯ সালের জানুয়ারি মাসে ইন্ডাস্ট্রিয়াল প্রেমিসেসের ৬০২ জনকে আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে আর হোম ওয়ার্কারকে ১০৯০ টি আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে। হোম ওয়ার্কারদের যে সংখ্যা দেখলেন তাদের কাগজপত্র পাওয়া কিন্তু খুব মুশকিল।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিড়ি শ্রমিকদের জন্য যে উদ্যোগ নিয়েছেন তার জন্য তাঁকে আমি সাধুবাদ জানাচ্ছি। আমার যেটা জিজ্ঞাসা তা হল ইন্ডাস্ট্রি শ্রমিকদের মধ্যে অনেক গরিব শ্রমিক আছে, বিড়ি শ্রমিকদের মতো তাদের ক্ষেত্রে এই রকম আইডেনটিটি কার্ড চালু করার কোনও পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয়ের আছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** বিড়ি শ্রমিকদের জন্য একটা আইন আছে। এই আইনের বলে বিড়ি শ্রমিকরা ওয়েলফেয়ার মেজার থেকে শুরু করে প্রসুতি ভাতা এবং নানা রকম চিকিৎসা তারা পাবে। ওই আইডেনটিটি কার্ড না থাকলে মালিকরা সেটা দেবে না। মালিকরা সাধারণত দিতে চায় না, নানা ভাবে ফাঁকি দেবার চেষ্টা করে। আমরা অনেক কষ্ট করে তাঁদের কাছ থেকে স্বীকার করিয়ে নিয়েছি ওই পদ্ধতিতে আইডেনটিটি কার্ড ইস্যু করার ব্যাপারে। বিড়ি শ্রমিকরা যদি রেজিস্টার্ড ট্রেড ইউনিয়নের কাছে আবেদন করে সব কিছু দেখিয়ে দেয় তাহলে সেই ভিত্তিতে তাদের আইডেনটিটি কার্ড দেওয়া হবে। আইডেনটিটি কার্ড পেলে তারা সমস্ত রকম সুযোগ সুবিধা পাবে। বাকি শ্রমিকদের ক্ষেত্রে আইডেনটিটি কার্ড দেওয়ার কোনও নিয়ম আমার কাছে নেই।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আইডেনটিটি কার্ড পাওয়ার জন্য ডাক্তারের কাছে যেতে হয় এবং বিড়ি কারখানার মালিকদের কাছে যেতে হয় সাক্ষী নেবার জন্য, কিন্তু মালিকরা সাক্ষী যদি না দেয় তাহলে কি হবে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সেই কারণেই তো আমি আগে যে পদ্ধতি বলেছি সেই পদ্ধতি করা হয়েছে। আইডেনটিটি কার্ড ইস্যুর যে ফিগার দেখছেন সেটা ওই ভাবেই হয়েছে। সেই জন্য বলছি আপনারা দায়িত্ব নিয়ে সংশ্লিষ্ট যাঁরা বি.ডি.ও ইত্যাদি আছে তাঁদের সঙ্গে যোগাযোগ করিয়ে দেবেন কাইন্ডলি।

**কামারপুকুর স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার পরিকল্পনা**

*২২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪১২।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার

কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে কতদিনে পরিকল্পনাটি বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি বাঁকুড়া, মেদিনীপুর এবং হুগলি জেলার সংযোগস্থলে অবস্থিত এবং এখানে এই তিন জেলার রোগীরা আসে, এই ভিত্তিতে এই হাসপাতালের উপর গুরুত্ব দিয়ে বিবেচনা করবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র যেগুলি ২৫ শয্যা বিশিষ্ট সেইগুলি গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করেছি। আমরা এখন অগ্রাধিকার দিচ্ছি যেগুলি ২০ শয্যা বিশিষ্ট আছে সেইগুলি। আপনি যে হাসপাতালের কথা বলেছেন সেটা ১৫ শয্যা বিশিষ্ট। ২০ শয্যা বিশিষ্টগুলি শেষ হলে ১৫ শয্যা বিশিষ্টগুলি ধরব।

## কেন্দ্র কর্তৃক চালের দাম বৃদ্ধি

***২২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৮।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, জানুয়ারি (১৯৮৯) মাসে কেন্দ্র কর্তৃক চালের দাম বৃদ্ধি সম্পর্কে রাজ্য সরকারকে পূর্বে কেন্দ্র কোনওভাবে অবহিত করেছিল কি?

**শ্রী নির্মল বোস ঃ** না কেন্দ্রীয় সরকার চালের দাম বাড়ার ব্যাপারে রাজ্য সরকারকে পূর্বে অবহিত করেন নাই।

[1.-40—1-50 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** লিখিত উত্তর সংযোজিত। এরসঙ্গে আমি কিছু কথা সংযোজিত করতে চাই। ওঁনারা আগের থেকে কিছুই জানান না। এই বার যখন দাম বাড়ালেন তখন বেলা ১২টার সময়ে জানালেন যে দাম বাড়িয়েছেন।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** সাধারণ মানুষের অত্যাবশ্যকীয় নিত্যপ্রয়োজনীয় চাল, ভোজ্য যেসব জিনিস তার কন্ট্রোল মারফৎ দাম বাড়াতে গেলে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করার নিয়মটা কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কেন্দ্র যে জিনিসগুলি সরবরাহের জন্য দেন তার দাম তারাই স্থির করেন। আমরা বারে বারে এটা অন্যায় মনে করে প্রতিবাদ জানিয়ে দিয়েছি যে বারে বারে দাম বাড়াবেন না, যদি কোনও কারণ থাকে তাহলে পরামর্শ করে দাম বাড়াবেন। কিন্তু আজ পর্যন্ত ওঁনারা কোনও পরামর্শ করেন নি। আগের থেকে কিছুই জানান না হয়তো হঠাৎ জানতে পারলাম বা কাগজ পড়ে জানতে পারলাম যে দাম বেড়েছে।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে চালের দাম বেড়েছে তাতে আদিবাসী, অধ্যুষিত এলাকায় দাম বেশি বেড়েছে—এর কারণ কি? এবং এই ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রের কাছে জবাব চেয়েছেন কিনা, চিঠি লিখে তার উত্তর পেয়েছেন কিনা?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এইবার যে দাম বাড়ালেন ২৫শে জানুয়ারি ১৯৮৯ সাল, তাতে আদিবাসী অধ্যুষিত এলাকায় ট্রাইব্যাল এলাকায় দাম বেড়েছে কেজি প্রতি ৩৫ পয়সা—এটা সাধারণ চালের ক্ষেত্রে। মিহি চাল ৭৩ পয়সা এবং সুপার ফাইন ৭৯ পয়সা। ইতিপূর্বে এতো দাম কখনও বাড়াননি। এর কোনও উত্তর আমরা পাই নি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে কেন্দ্রীয় সরকার যে খাদ্যশস্যে ভরতুকি দিতে প্রতিশ্রুতিবদ্ধ তা এড়িয়ে যাবার জন্যেই কি রাজ্যের সঙ্গে আলোচনা না করে ভয়ঙ্করভাবে দাম বাড়িয়েছেন এবং বিশেষ করে ট্রাইব্যাল এলাকায় বেশি করে দাম বাড়িয়েছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এটা হতেই পারে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গত ৭ বছরে কতবার দাম বাড়িয়েছেন এবং কত দাম বেড়েছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** ১৯৮১ সালের ১৬ই নভেম্বর থেকে ১৯৮৯ সালের ২৫শে জানুয়ারি পর্যন্ত চালের দাম কেন্দ্রীয় সরকার ৮ বার বাড়িয়ে দিয়েছেন। এই দাম গত ৮ বছরে কি রকম ভাবে বেড়েছে তা বলছি—সাধারণ চালের ক্ষেত্রে ১ কেজিতে ১.৬৫ পয়সা, ফাইন চালে ১ কোজিতে ১.৩৫ পয়সা আর সুপার ফাইন চালের ক্ষেত্রে ১ কেজিতে ১.৪১ পয়সা। অর্থাৎ এক ধাক্কায় শতকরা ৪১ পয়সা দাম বাড়িয়ে দিয়েছেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, চালের দাম যা বেড়েছে তাতে আই টি ডি পি এরিয়াতে পার কেজিতে ৩৫, ৭৩ এবং ৭৯ পয়সা হয়েছে। আমার প্রশ্ন আইটিডিপি এরিয়াতে এবং মডিফ্যায়েড রেশনিং এরিয়াতে এই চালের দামের পার্থক্য কতখানি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** সারা পশ্চিমবঙ্গে আই টি ডি পি মৌজায় চালের দামের কথা বলেছি, তাতে সাধারণ চালের দাম পার কেজিতে ৫ পয়সা, ফাইন চাল পার কেজিতে ৪০

পয়সা এবং সুপার ফাইন চাল পার কেজিতে ১.৪৬ পয়সা দাম বাড়িয়ে দিয়েছেন। সাধারণ চাল একরকম নেই বললেই চলে। এই চালের সরবরাহ প্রায় বন্ধই করে দিয়েছেন। এখন যে চাল দেন সাধারণ ভাবে এবং আই টি ডি পি তে তাতে ফাইন চাল পার কেজিতে ৪০ পয়সা এবং সুপার ফাইন চাল পার কেজিতে ৪৬ পয়সা। হঠাৎ করে জানুয়ারি মাসে এটা বাড়িয়ে ১ কেজিতে ফাইন চাল ৭৩ পয়সা এবং সুপার ফাইন চাল ১ কেজিতে ৭৯ পয়সা করা হয়েছে। এইভাবে এতো দাম বৃদ্ধি অতীতে আমরা কখনও দেখিনি।

**বিভিন্ন সংস্থাকে ঔষধ তৈরির লাইসেন্স প্রদান**

***২৩০।** (অনুমোদিত প্রশ্ন নং *৭০৪।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত দুই বৎসরের মধ্যে রাজ্য সরকার কোন কোন সংস্থাকে কোন কোন তারিখে এ রাজ্যে ওষুধ তৈরির লাইসেন্স দিয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** গত দুই বৎসরে রাজ্য সরকার যেসমস্ত সংস্থাকে ঔষুধ তৈরির লাইসেন্স মঞ্জুর করেছেন তাদের নাম ও ঠিকানা এবং লাইসেন্স মঞ্জুরের তারিখ তালিকায় সন্নিবিষ্ট হল।

**Statement referred to in reply to Starred Question No. *230 (Admitted Question No. *704.)**

| S.L.No. | Names & Addresses | Licence No and date |
|---|---|---|
| *1. | M/S Polysyath 6, Naskar Para Road, Calcutta - 75 | DL-488-M(L) & DL-364MB(L) at, 12.2.87 |
| *2 | M/S, Rass Drugs & Pharmaceuticals 95A, Ballygunge Place, Calcutta-19 | DL-489-M(L) & DL-365MB(L) at, 12.2.87 |
| *3 | M/S, Smith Stanistreet Pharmaceuticals 18 Convent Road, Calcutta-14 | DL-366-MB(L) at,17-2-87 |
| *4 | M/S, Leo Laboratories 13F, Bright Street, Calcutta-17 | DL-490-M(L) & DL-367MB(L) at, 24.2.87 |
| *5 | M/S, Vit-Med Pharmaceuticals 26/1, Harinath Dey Road, Calcutta-9 | DL-491-M(L) & DL-368MB(L) at, 11.3.87 |

**Statement referred to in reply to Starred Question No. *230 (Admitted Question No.*704.)**

| | | |
|---|---|---|
| *6 | M/S, Care India 11/26/2, Jheel Road, New Land, Jadavpur, Calcutta-75 | DL-492-M(L) & DL-369MB(L) at, 12.3.87 |
| *7 | M/S, Orison Pharmaceuticals 4A, Subarban School Road, Calcutta-25 | DL-493-M(L) & DL-370MB(L) at, 13.3.87 |
| *8 | M/S, Welgiest Pharmaceuticals P. Ltd. 2A, N.C.Das Road, Calcutta-34 | DL-424-M(L) & DL-313MB(L) at, 19.3.87 |
| *9 | M/S, Dodsell Pharmaceuticals 196/F/5, Picnic Garden Road, Calcutta-39 | DL-494-M(L) & DL-371MB(L) at, 19.3.87 |
| *10 | M/S, Staure Pharmaceu ticals, Basunagar Madhyamgram 24-Prgs. | DL-495-M(L) & DL-372MB(L) at, 27.3.87 |
| *11 | M/S, Person & Corey 40/7, N.C.Das Road Calcutta-90 | DL-496-M(L) & DL-373MB(L) at, 14.3.87 |
| *12 | M/S, Utility Industries & Chemical Works 203, S.K.Deb Road, Calcutta-48 | DL-1392-M dt. 14.4.87 |
| *13 | M/S, Alkaloic Research Laboratories Ex-Employees Co-Op, Society Ltd. Behala Industries Estate 620, D.H. Road, Calcutta-48 | DL-1393-M & DL-636-MB dt.16.4.87 |
| *14 | M/S, Prudential Pharmaceutical 45, Lenin Sarani, Calcutta-13 | DL-497-M(L) & DL-374-MB(L) dt. 23.4.87 |
| *15 | M/S, Orkem Pharmaceuti- | DL-498-M(L) & DL-375-MB(L) |

**Statement referred to in reply to Starred Question No. *230 (Admitted Question No.*704.)**

| | | |
|---|---|---|
| | cal 26/2,Purbachal, Haltu, Calcutta-78 | dt. 30.4.87 |
| *16 | M/S, Jazs Pharmaceuticals P. Ltd. 9/2, P.K.Mukherjee Road, Calcutta-2 | DL-499-M(L) dt. 30.4.87 |
| *17 | M/S, A.K. Pharmaceutical 12, Ashutosh Mukherjee Road, Calcutta-20 | DL-500-M(L) & DL-376-MB(L) dt. 30.4.87 |
| *18 | M/S, LLoyis Laboratory Garia Station Road, Kalitala, 24 Parganas | DL-501-M(L) & DL-377-MB(L) dt. 7.4.87 |
| *19 | M/S, Elite Pharmaceuticals 550/14, P.K. Ghua Road, Calcutta-28 | DL-502-M(L) & DL-378-MB(L) dt. 7.4.87 |
| *20 | M/S, Addis Chemico Corp. 153, B.L. Saha Road, Calcutta-41 | DL-1394-M dt. 13.5.87 |
| *21 | M/S, Buram Sym-Biotics(p) Ltd. Makhla, Raghunathpur, Hooghly | DL-1395-M dt. 16.5.87 dt. 23.5.87 |
| *22 | M/S, Survive Pharmaceuticals P. Ltd. 9B, Yogipara Bye Lane, Calcutta-6 | DL-503-M(L) & DL-379-MB(L) dt. 16.5.87 |
| *23 | M/S, Befam Pharmaceuticals 103/4, B.L. Saha Road Calcutta-53 | DL-504-M(L) dt.18.5.87 dt. 23.4.87 |
| *24 | M/S, India Chemical 261, Talpukur Road, New Barrackpore, 24 parganas | DL-1396-M dt.30.5.87 dt. 23.4.87 |
| *25 | M/S, Drug Med Pharmaceuti- | DL-505-M(L) & DL-380-MB(L) |

**Statement referred to in reply to Starred Question No. *230 (Admitted Question No.*704.)**

| | | |
|---|---|---|
| | cals 173, Jodhpur Park, Calcutta-68 | dt. 6.6.87 |
| *26 | M/S, Sahara India (Pharmaceutical Divion) 54/1/1, Hazra Road, Cal-19 | DL-506-M(L) & DL-381-MB(L) dt. 9.6.87 |
| *27 | M/S, Sur Chemical & Industries Lichu Bagan, Jyangra, Deshbandhunagar Cal-59 | DL-1397-M dt.10-6-87 |
| *28 | M/S, Care Drugs 124, Jodhpur Park, Calcutta-68 | DL-507-M(L) & DL-382-MB(L) dt. 23.6.87 |
| *29 | M/S, Quality Bulk Drugs P. Ltd. Jaypul, Barasat 24-Parganas | DL-1398-M dt. 30.6.87 |
| *30 | M/S, Chandannagare Drugs & Pharmaceuticals Laboratory J.C.Road, Kabaripara, Chandannagare, Hooghly | DL-1399-M ddt. 8.7.87 |
| *31 | M/S, M.R.Laboratories p-541, Raja Basanta Roy Road Calcutta-29 | DL-508-M dt.14.7.87 |
| *32 | M/S, Jain co Pharmaceuticals P-218, C.I.T.Road, Scheme IVM Calcutta-10 | DL-521-M(L) & DL-391-MB(L) dt. 28.1.88 |
| *33 | M/S, Jayyer Sani Chemical 115, Ghoshpara Road, Barrackpore, 24-Parganas | DL-1407-M dt.24.2.888 |
| *34 | M/S, Pliva Organics Colotola Street, Calcutta-73 | DL-522-M(L) dt.5-3-88 |
| *35 | M/S, Kaps Pharma | DL-513-M(L) & DL-392-MB(L) |

**Statement referred to in reply to Starred Question No. *230 (Admitted Question No.*704.)**

| | | |
|---|---|---|
| | 218, East Sinthee Road, Calcutta-30 | dt. 10.3.88 |
| *36 | M/S, Kaps Pharma 218, East Sinthee Road Calcutta-30 | DL-423-M(L) & DL-390MB(L) dt.10.3.88 |
| *37 | M/S, Balagi Chemical Co. Garia, P.O.Dholia, 24 Pargs. | DL-1408-M & DL-643-MB dt.21.3.88 |
| *38 | M/S, Sumichoma Pharmaceuticals (P) Ltd. 75, Buroshibtala Main Road Calcutta-38 | DL-1409-M & DL-644-MB dt.31.3.88 |
| *39 | M/S, Victor Chemical Works 1/4C, Khagendra Chatterjee Road, Cossipore, Calcutta-2 | DL-74-RPG dt.20.4.88 |
| *40 | M/S, Winners Pharmaceuticals 48/27, Panchanantala Road, Cal-41 | DL-524-M(L) dt. 29.4.88 |
| *41 | M/S, Pasteur Instt.(Govt. of W.B.) 2, Convent Lane, Cal-15 | DL-645-MB dt.29-4-88 |
| *42 | M/S, Reixo Pharmaceuticals P.O. & Vill. Baharu, 24-Prgs. | DL-1401-M dt.7.5.88 |
| *43 | M/S, E.S.I. Blood Bank 55, Bagari Road, Calcutta-54 | DL-646-MB dt. 21.5.88 |
| *44 | M/S, Dum Dum Enterprise 2E/H/18, Dum Dum Road, Calcutta-2 | DL-1412-M dt. 9.6.88 |

**Statement referred to in reply to Starred Question No. *230 (Admitted Question No.*704.)**

| | | |
|---|---|---|
| *45 | M/S, The Calcutta Chemical Co.Ltd, 6 & .7, Tiljala Road Calcutta-39 | DL-1413-M dt.9.6.88 |
| *46 | M/S, Instt. of Animal Health & Veterinary Biologicals (Govt. of W.B.) .37, Belgachia Road Calcutta-37 | DL-647-MB dt. 7.6.88 |
| *47 | M/S, West Bengal Pharmaceutical & Phytochemical Dev. Corporation Ltd. Kalyani, Nadia | DL-1414-M dt.15.6.88 |
| *48 | M/S, Continent Chemical Industries Kalyani Industrial Estate, Nadia | DL-1415-M dt.1-7-88 |
| *49 | M/S, Shib Shankar Pharma-ceutical Works, College Road Bankura | DL-75-RPG dt.4.7.88 |
| *50 | M/S, Royalex Pharmaceuticals (India) 6,Neogypukur Bye Lane Calcutta-14 | DL-525-M(L)& DL-393MB(L) dt.19.7.88 |
| *51 | M/S, Glyconate India Ltd. 2, Durgacharan Doctor Lane Calcutta-14 | DL-526-M(L) dt. 2.8.88 |
| *52 | M/S, Matrix Organics (P) Ltd. 45A, Karakumar Tagore Square Calcutta-14 | DL-527-M(L) & DL-394-MB(L) dt.19.8.88 |
| *53 | M/S, City Lake Pharmaceuti-cals P. Ltd. Bijaygarh, Calcutta-32 | DL-528-M(L) & DL-395-MB(L) dt. 2.9.88 |
| *54 | M/S, Essenol Pharmaceuticals | DL-529-M(L) & DL-396-MB(L) |

**Statement referred to in reply to Starred Question No. *230 (Admitted Question No.*704.)**

| | | |
|---|---|---|
| | 153, Lake Town, Block-B<br>Calcutta-89 | dt. 6.9.88 |
| *55 | M/S, Alfred India Pharmaceuticals Works, 1, Jublee Mart<br>Nabagram, Hooghly | DL-530-M(L) dt.8-9-88 |
| *56 | M/S, Herbs Culture Instt.<br>86, Girish Ch. Ghosh Road<br>Calcutta-48 | DL-1416-M dt.15.9.88 |
| *57 | M/S, Moda Chemical Industries<br>Andul, Jorhat, Howrah | DL-1417-M dt. 21.9.88 |
| *58 | M/S, Doctrine Pharmaceuticals P.Ltd. 34-D, Naktala Road,<br>Calcutta-47 | DL-531-M(L) & DL-397MB(L)<br>dt.21.9.88 |
| *59 | M/S, Classicon Pharmaceuticals<br>112, Ashokegarh, Calcutta-35 | DL-532-M(L) & DL-398-MB(L)<br>dt.22.9.88 |
| *60 | M/S, Beam Pharmaceutical<br>Behala Drug Industrial Estate<br>620, D.H.Road, Calcutta-34 | DL-1418-M dt.28.9.88<br>dt. 28.1.87 |
| *61 | M/S, Aaron Babcon<br>Babcon House, Baral Road<br>Calcutta-84 | DL-533-M(L) dt.5.10.88 |
| *62 | M/S, Earnest<br>39/1, Dakshinpara Road,<br>Calcutta-28 | DL-534-M(L) & DL-399-MB(L)<br>dt.5.10.88 |
| *63 | M/S, Indrachem(India) Reserch Laboratory,<br>96, Mahaprabhupara Lane,<br>Ranaghat, Nadia | DL-1419-M dt.30.9.88 |
| *64 | M/S, G.D.Pharmaceuticals Ltd.<br>Chakbagi, Bishnupur, 24 Prgs. | DL-1420-M dt. 7.10.88 |

**Statement referred to in reply to Starred Question No. *230 (Admitted Question No.*704.)**

| | | |
|---|---|---|
| *65 | M/S, Domogk Pharmaceuticals 138/2,A.P.C.Road, Calcutta-6 | DL-535-M(L) & DL-400-MB(L) dt.11.10.88 |
| *66 | M/S, Alico Pharmaceuticals Works, 7,Lakshinarayan Road Calcutta-65 | DL-1421-M & DL-650-MB dt.13.10.88 |
| *67 | M/S, Agarwal Laboratory Kharnujaghat Road, Raigunj, 24-Prgs. | DL-649-MB dt.13.10.88 |
| *68 | M/S, Neo Labs. 7,P.C.Ghosh Road, Calcutta-45 | DL-1248-M & DL-538-MB dt. 25.10.88 |
| *69 | M/S, A.M.Engineering &- Chemical Co. 51/22, P.G.M.Shah Road Cal-45 | DL-1422-M dt.25-10-88 |
| *70 | M/S, Dominian Chemical Industries P.Ltd 86A, Jhowtala Road Calcutta-17 | DL-536-M(L) dt.3.11.88 |
| *71 | M/S, W.B.Pharmaceutical & Phytochemical Dev. Corp.Ltd. Nadia. | DL-1423-M dt. 30.11.88 |
| *72 | M/S, Befam Pharmaceuticals P.Ltd., 103/4,B.L.Saha Road Calcutta-53 | DL-504-M(L) & DL-401-MB dt.19.12.88 |
| *73 | M/S, Shamsons Laboratories 97C, Indra Biswas Road, Calcutta-37 | DL-1424-M & DL-651-MB dt.22.8.88 |
| *74 | M/S, Ruby Chemicals 10B, Nawab Sirajul Islam Lane, Calcutta-16 | DL-1425-M dt.23.8.88 dt. 28.1.87 |
| *75 | M/S, Advent Laboratories | DL-537-M(L) dt.23.12.88 |

133/13, Maharaja Nanda Kumar
Road Calcutta-36

Firms marked astericks(*) are loan licence units.

**Statement referred to in reply to Starred Question No. *230 (Admitted Question No.*704.)**

**Homoeopathic Manufacturing**

| S.L.No. | Names & Addresses | Licence No | date |
|---|---|---|---|
| *1. | M/S, Pandit Pharmaceuticals, Agarpara Stn. Road, 24-Pgrs(N) | HL.611-M | 9.1.87 |
| *2. | M/S, Kanjilal Hahnemann Homoeo Remedies, 127-A, A.J.C. Bose Road, Calcutta-14 | HL.612-M | 30.1.87 |
| *3. | M/S, Hah, Homoeopathic Research Laby, 9C, Sangat Bazar (1st floor) Midnapur. | HL.613-M | 17.1.87 |
| *4. | M/S, Nirmala Homoeo Laby. Sahistali Lane, Malda. | HL.614-M | 20.2.87 |
| *5. | M/S Hahnemann Remedies, 8, Kalimuddin Sams Lane, Cal-10 | HL.615-M | 20.3.87 |
| *6. | M/S, Oriental Homoeo Research, 68, Sahid Ganesh Dutta Road, Calcutta-51 | HL.616-M | 20.3.87 |
| *7. | M/S, Hahnemann Remedies Laboratory 13, Bepin Ganguly Road, Dum Dum Calcutta-30 | HL.617-M | 25.3.87 |
| *8. | M/S, Indian Drug Research Laboratory D.C.Rakshit Rd. Chandernagore Hooghly. | HL.618-M | 1.4.87 |
| *9. | M/S, Hahnemann Homoeo Clinic 1/80, Ajadgarh, Calcutta-40 | HL.619-M | 10.4.87 |

| | | | |
|---|---|---|---|
| *10. | M/S, Hahnemann Homoeo Home Barasat Rd. Nona-Chandanpukur, 24-Prgs(N). | HL.620-M | 13.4.87 |
| *11. | M/S, Bagchi Homoeo Clinic, 66B, Dum Dum Road, Cal-74. | HL.621-M | 13.4.87 |
| *12. | M/S, Nityananda Homoeo Pharmacy & Laboratory 62/1, Surya Sen St. Calcutta-9 | HL.622-M | 6.5.87 |
| *13. | M/S, Hahnemann Homoeopathic Laby. 169-A, B.B. Ganguly Street Cal-12 | HL.623-M | 6.5.87 |
| *14. | M/S, Remedy Reaserch Institute, Dakshin Baraset, 24-Prgs(N). | HL.624-M | 14.5.87 |
| *15. | M/S, Hindusthan Chemical Industries, 13A, Sikdarpara Lane, Calcutta-7 | HL.625-M | 18.5.87 |
| *16. | M/S, United Homoeopathy, 118/B, A.J.C. Bose Road Cal-14 | HL.626-M | 18.5.88 |
| *17 | M/S, Kanti Homoeo Pharmacy & Co. 7/1/2, West Ghoshpara Road, Shyamnagar, 24-Prgs. | HL.627-M | 1.6.87 |
| *18 | M/S, Roychowdhury & Co. 43/1, Strand Road, Cal-1 | HL.628-M | 5.6.87 |
| *19 | M/S, Geeta Homoeo Pharmacy 19/4, Ultadanga Main Road, Cal 67 | HL.629-M | 23.6.87 |
| *20 | M/S, Hahnemann Pharmaceuticals, Vill & P.O. Kashipur(N), 24-Prgs(N) | HL.630-M | 17.7.87 |
| *21 | M/S, Remedica Homoeo Laboratories, 10/A, Krishna Mullick Lane, Cal-37 | HL.631-M | 21.7.87 |
| *22 | M/S, Modern Homoeo Centre, 309,B.B.Ganguly Street, (1st floor) Calcutta-12 | HL.632-M | 19.8.87 |

| | | | |
|---|---|---|---|
| *23 | M/S, Hahnemann Laboratories, 1, Narendra Nagar, Cal-56 | HL.633-M | 26.9.87 |
| *24 | M/S, Das & Co., Sonerpur Bazar, 24-Prgs(S), | HL.634-M | 28.9.87 |
| *25 | M/S, National Homoeo Pharmacy & Co., Bagnan, Howrah. | HL.635-M | 13.10.87 |
| *26 | M/S, A.K.G. Homoeopathic Laboratory, Bagnan, Howrah. | HL.636-M | 17.10.87 |
| *27 | M/S, Dipti Homoeo Laboratory, 376/4, Dum Dum Park, Cal-35 | HL.637-M | 17.10.87 |
| *28 | M/S, Allen & Dastidar, 33/1, Netaji Subhas Road, Cal-1. | HL.638-M | 17.11.87 |
| *29 | M/S, Nature Homoeo Laboratory, Hadra, Howrah-9. | HL.639-M | 20.11.87 |
| *30 | M/S, Sheer Homoeo Hall, Mallock, Howrah. | HL.640-M | 20.11.87 |
| *31 | M/S, Takeme Chemical Works, 253, Lake Town, Cal-89. | HL.641-M | 11.12.87 |
| *32 | M/S, Mahamaya Homoeo Hall, Belda (1st floor), Midnapore. | HL.642-M | 11.12.87 |
| *33 | M/S, Hahnemann House, math Chandipore, P.O. Chandipore, Dist. Midnapore. | HL.643-M | 11.12.87 |
| *34 | M/S, Sree Durga Homoeo Hall, Belda, Midnapore. | HL.644-M | 11.12.87 |
| *35 | M/S, Hahnemann Medicine Laboratory, 57, Rafi Ahmed Kidwai Road, Calcutta-55 | HL.645-M | 14.12.87 |
| *36 | M/S, The Hahnemann Homoeopathy Laby, 207, Dum Dum Road, Cal-55 | HL.646-M | 17.12.87 |

| | | | |
|---|---|---|---|
| *37 | M/S, National Homoeo Laboratory, 47/C, Pottery Lane, Cal-15. | HL.647-M | 29.12.87 |
| *38 | M/S, Max Laboratory(India) 99/49, Jessore Road, Cal-28. | HL.648-M | 27.1.88 |
| *39 | M/S, Max laboratory (India), 99/49, Jessore Road, Cal-28 | HL.649-M | 27.1.88 |
| *40 | M/S, Robinson Homoeo Pharmacy, Baruipur, 24-Prgs(S) | HL.650-M | 12.2.88 |
| *41 | M/S, Hahnemann Homoeo Pharmacy, V-228/1, Konhala Road, Burtola Calcutta-18 | HL.651-M | 7.3.88 |
| *42 | M/S, International Homoeo Laboratory, Chalk Bazar, Kalna, Burdwan. | HL.652-M | 9.3.88 |
| *43 | M/S, Se Fragrance & Chemicals (Homoeo), M.G.Road, Joka, 24-Prgs(S). | HL.653-M | 5.4.88 |
| *44 | M/S, New Remedica Laboratory, 318, Shyamnagar Road, Calcutta-55 | HL.654-M | 6.4.88 |
| *45 | M/S, St. Jhons & Co., 1/39, Surjanagar, Cal-40 | HL.655-M | 11.4.88 |
| *46 | M/S, The Hahnemann Laboratory, 4, Rammohan Mullick Garden Lane, Calcutta-10 | HL.656-M | 13.5.88 |
| *47 | M/S, Hahnemann Curic Laboratory, 55/5, Kali Kr. Mazumder Road, Calcutta-75 | HL.657-M | 24.5.88 |
| *48 | M/S, M. Bhattacharyya & Co. (P) Ltd., 7/A Netaji Subhas Road, Cal-1. | HL.658-M | 29.6.88 |
| *49 | M/S, Marina Enterprise of India, 64, B.B.Ganguly Street, Cal-12. | HL.659-M | 3.8.88 |

| | | | |
|---|---|---|---|
| *50 | M/S, Original Homoeo Pharmaceuticals, Thanamakua, Howrah-9. | HL.660-M | 29.9.88 |
| *51 | M/S, Sarada Homoeo Laboratory, 61, Dr.S.C. Banerjee Lane, Calcutta-10. | HL.661-M | 26.10.88 |
| *52 | M/S, Hahnemann Pharmaceuticals, 57-B, N.S.C. Bose Road, Cal-40. | HL.662-M | 5.12.88 |
| *53 | M/S, C. Ringer & Co., 23, Lalbazar Street, Cal-1. | HL.663-M | 9.12.88 |
| *54 | M/S, Hahnemann Laboratory, 178, Metropolitan Co-op. Housing Society, South Canal Road, Calcutta-39. | HL.664-M | 14.12.88 |

**Statement referred to in reply to Starred Question No. *230 (Admitted Question No.*704.)**

**AYURVEDIC**
**1987**

| S.L.No. | Names & Addresses | Licence No | date |
|---|---|---|---|
| *1. | Reliable Laboratories (India) Kuli Handa Road, Hooghly. | AL.676-M | 27.1.87 |
| *2. | Stedman Pharmaceuticals 30A/28, R.M. Dutta Garden Lane, Cal-10. (Loan on Herbs Era Pharmaceuticals Pvt.Ltd, Udayrajpur, 24-Pargs(N). | AL.22-M(L) | 9.2.87 |
| *3. | Sova Pharmaceuticals 12, Sudhir Chatterjee St. Calcutta-6 (On Super Pharmaceuticals, Narayantala(W), Calcutta-59) Expired on 31.12.88 for submission of R.after by the parrent firm Reissued with old Nos. on | AL.25-M | 16.2.87<br>5.2.89 |
| *4. | Life India Pharmaceuticals | AL.24-M(L) | 5.5.87 |

| | | | |
|---|---|---|---|
| | 42, Hariah Neogy Road, Ultadanga 24-Parganas) | | |
| *5. | Banani Karjalaya 3/105, Jatin Das Nagar, Calcutta-56 | AL.677-M | 17.3.87 |
| *6. | Indian Drug laboratories 58, Nanda Kr. Road Calcutta-57. | AL.678-M | 17.3.87 |
| *7. | Herb Pharmacy, 354, Parnasree Pally, Behala, Cal-60 | AL.679-M | 27.3.87 |
| *8. | Regional Research Institute(Ayurvedic) 14, J.N. Dutta Lane, Calcutta-9 | AL.680-M | 10.4.87 |
| *9. | National Drugs & Chemical Concern 564, M.B. Road, Calcutta-49 | AL.681-M | 14.4.87 |
| *10. | Relife Pharmaceuricals Gandarbapur, Gobardanga, 24-Prgs(N). | AL.682-M | 14.4.87 |
| *11. | Mangaldip Herbal Products & Co. P.C. Sen Road, Agarpara, 24-Prgs(N). | AL.685-M | 17.4.87 |
| *12. | Elite Pharmaceuticals 550/14, P.K.Guha Road, Calcutta-28 | AL.684-M | 30.4.87 |
| *13. | TPC Manufactures 68, Sodepur 1st Lane, Calcutta-82. (on Herbs Era Pharmaceuticals Pvt. Ltd) | AL.25-M(L) | 5.5.87 |
| *14. | J.B.Herbs Institutes 145, Prafulla Nagar, Calcutta-56. | AL.695-M | 11.5.87 |
| *15. | Swami Vivekananda Pharmaceuticals Raghabpur, Panpara Nadia. | AL.686-M | 21.6.87 |
| *16. | Wabster India Laboratories Sovok Road, Jalpaiguri. | AL.687-M | 2.7.87 |
| *17. | Asoke Chemical Shyamnagar, 24-Parganas(N). | AL.688-M | 2.7.87 |
| *18. | Howrah Kustha Kutir, | AL.689-M | 5.7.87 |

| | | | |
|---|---|---|---|
| | Madhab Ghosh Lane, Howrah-1. | | |
| *19. | Sakti Sura Industries,<br>26/24, Fakir Bagan Lane, Howrah-1. | AL.690-M | 6.7.87 |
| *20. | Chemo Herbs Laboratory<br>B.T.College Road Gobardanga,<br>24-Parganas(N). Change in Constt. | AL.691-M | 22.7.87<br>3.2.88 |
| *21. | The Calcutta Chemical Works,<br>Madanpur, Badu, 24-Parganas(N). | AL.692-M | 7.8.87 |
| *22. | Godwin Astin Pharmaceuticals,<br>Raghunathpur, Jhargram, Midnapore. | AL.693-M | 12.8.87 |
| *23. | Beston Herbal Products,<br>P.Chatterjee Road, Sodepur, 24-Parganas(N) | AL.694-M | 24.8.87 |
| *24. | K.R. Chemical Industries,<br>21, S.C.M.Rd. Champdani, Hooghly. | AL.695-M | 18.9.87 |
| *25. | Linex Pharmaceuticals,<br>Haltu, Calcutta-78. | AL.696-M | 13.10.87 |
| *26. | Kem Cosmetics<br>13A, Prasanna Kr. Tagore Road<br>Calcutta-6. | AL.697-M | 13.10.87 |
| *27. | Deekay Pharma,<br>Peara Bagan Road, Hooghly. | AL.698-M | 26.11.87 |
| *28. | Veshaj Ayurvedic Bhawan,,<br>Subhasnagar(North), Ghola,<br>24-Parganas(N) | AL.699-M | 27.11.87 |
| | **1988** | | |
| *29. | Hahnemann Research Laboratory<br>27/168, Juwpur Road, Calcutta-74. | AL.700-M | 12.1.88 |
| *30. | Bane Pharmaceuticals,<br>Gaharpur, Chandrabati, Hooghly. | AL.701-M | 16.1.88 |
| *31. | Ramna Pharmaceuticals, | AL.702-M | 1.2.88 |

| | | | |
|---|---|---|---|
| | Metropolitan Co-Op. Housing Society Ltd., Canal South Road, Cal-39. | | |
| *32. | S.V.S. Marawari Hospital, 118,Raja Rammohon Sarani, Calcutta-9. | AL.703-M | 11.2.88 |
| *33. | Sital Ayurvedic Aushadhalaya, 16, Dhamrai Road, Burdwan-3. | AL.704-M | 10.3.88 |
| *34. | Phy Pharma,, 145, B.T. Maharaj Sarani, Calcutta-1, (Loan on Herbochem Remedies India Pvt. Ltd., 54/1, Salimpore Rd. Cal-50) | AL.27-M(L) | 30.3.88 |
| *35. | Himalaya Ayurvedic Works, 96/7, Dharamtola Rd. Gusary Rd, Howrah. | AL.705-M | 31.3.88 |
| *36. | Desaja Pharmaceuticals, Panchpota Tentulberia, Garia, 24-Parganas. | AL.706-M | 5.4.88 |
| *37. | A.G. Pharmaceuticals, 6/29, M.M. Ghosh Road, Cal-74. | AL.707-M | 27.4.88 |
| *38. | Dacca Aushadhalaya Pvt. Ltd., 58, Satgachi Rd. Calcutta-28. | AL.708-M | 6.5.88 |
| *39. | Cal Pharma, 67A, P.N. Midda Rd. Calcutta-56. | AL.709-M | 9.5.88 |
| *40. | Homoeo Impex India Pvt. Ltd., P-82, Lake Road, Calcutta-29. | AL.710-M | 13.5.88 |
| *41. | Seva Pharmaceutical,, Vill & P.O. Baganda Howrah. | AL.711-M | 26.5.88 |
| *42. | The Calcutta Chemical Co.Ltd., 6 & 7, Tiljola Road, Calcutta-39. | AL.712-M | 2.7.88 |
| *43. | Jagabandhu Drugs & Chemical Works, Surja Sen Park, Sonarpur, 24-Prgs(S). | AL.713-M | 14.7.88 |

| | | | |
|---|---|---|---|
| *44. | Rajkamal Chemicals,<br>Muragacha Jugberia, 24-Parganas(N). | AL.714-M | 19.7.88 |
| *45. | Ayurvedic Research Laboratory,<br>121/A, Sitaram Ghosh St, Calcutta-9. | AL.715-M | 1.8.88 |
| *46. | Sisupali Pharmachem Pvt. Ltd.,<br>57, S.G. Dutta Road Ramkrishnapally.<br>Birati, Calcutta-51. | AL.716-M | 8.8.88 |
| *47. | M.C. Laboratories,<br>6/6B, Sahidnagar, Haltu, Cal-78. | AL.717-M | 9.8.88 |
| *48. | Patrochem Pharma,<br>80, Institute Lane, Calcutta-36. | AL.718-M | 10.8.88 |
| *49. | Albatross,<br>21/B, Neogipara Road, Calcutta-36. | AL.719-M | 22.8.88 |
| *50. | Gurunath Chemical Works,<br>598, R.N.Tagore Rd. Cal-77 | AL.720-M | 29.8.88 |
| *51. | Reliance Pharmaceuticals,<br>111, Sahid Sunil Sen Sarani, Cal-28. | AL.721-M | 1.9.88 |
| *52. | Swasti Swevak Kutir Silpayan,,<br>Satsangh Swasti Sibir,<br>Kalinagar, P.O. Krishnanagar, Nadia. | AL.722-M | 7.9.88 |
| *53. | Dr.P. Mazumder Anti Bactrin,<br>4/70, Chanditola Lane, Cal-40.<br>(Change in Constitution.) | AL.322-M | 27.9.88 |
| *54. | Cosmos Herbs Medicos,<br>490, Bosenagar, Madhyamgram,<br>24-Parganas(N). | AL.723-M | 28.10.88 |
| *55. | Kross Pharmaceuticals,<br>Narayantola West, V.I.P. Road,<br>Deshbandhunagar, Calcutta-59. | AL.724-M | 15.11.88 |
| *56. | New Era Pharmacy,,<br>Vill & P.O. Kushkari Dinajpur. | AL.725-M | 3.12.88 |

| | | | |
|---|---|---|---|
| *57. | Herbal Remedies, 23/1/A, Pranab Ananda Road, Garia, Cal-84. | AL.726-M | 31.12.88 |

*Firm's marked astericks are loan licence units.

**UNANI — 1987-88**

| | | | |
|---|---|---|---|
| *1. | Swami Satyananda Unani Medicine, Enterprice Haripal Station Bazar, P.O. Kamar Chandi Hooghly. | UL.23-M | 4.2.87 |
| *2. | General Dawakhana, 102/5, Lower Chitpur Road, Cal-73. | UL.24-M | 4.2.87 |
| *3. | Dawoodi Dawakhana, 13 F.G.St. P.O.Telinipara, Hooghly. | UL.23-M | 3.5.88 |
| *4. | Marina Laboratory, Vill & P.O. Bhagirthpur, Murshidabad. | UL.26-M | 4.11.88 |

এখানে এটা ১০/১৫ পাতার মতো আছে, আপনি এটা টুকে নিতে পারেন, নাহলে দেখেও নিতে পারেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি তো টেবিলে লে করেছেন, আমি ওটা দেখেছি। ওখানে যে লিস্ট আছে সেখানে দেখেছি ৫৭ নম্বরে একটি কোম্পানির নাম আছে—মেসার্স সুমিকোমা ফার্মাসিউটিক্যালস(প্রাঃ) লিঃ ৭৫,বুড়োশিবতলা মেইন রোড, কলিকাতা-৩৮ একে আপনি লাইসেন্স দিয়েছেন; এর ডেটেড হচ্ছে ৩১.৩.৮৮। আমার প্রশ্ন হচ্ছে এই মেসার্স সুমিকোমা ফার্মাসিউটিক্যালস(প্রাঃ) লিঃ সম্পর্কে উড়িষ্যার ড্রাগ কন্ট্রোলার কর্তৃক পশ্চিমবঙ্গের ড্রাগ কন্ট্রোলার কর্তৃপক্ষকে ২৬.৭.৮৬ তারিখে একটা চিঠি দেয় তাতে বলে যে, এই সংস্থাটি ভেজাল এবং নিম্ন মানের ঔষধ তৈরি করছে। এবং আমাদের পশ্চিমবাংলায় সেপ্টেম্বর ৮৬তে আমাদের ড্রাগ কন্ট্রোলাররা ঐ বুড়োশিবতলায় হানায় দিয়ে যে সমস্ত ঔষধগুলি আটক রেখেছিল সেটা সেন্ট্রাল ড্রাগ ল্যাবরেটরিতে পরীক্ষা হয়েছিল, এবং তারা একটা চিঠি দেয় পশ্চিমবাংলার ড্রাগ কন্ট্রোলারকে ৫ই আগস্ট, ৮৬তে। এবং সীলমোহর দেওয়া রিপোর্টটা তারা রিসিভও করেছে। আমার প্রশ্ন হল যেখানে রিপোর্ট নিয়ে কোম্পানির সম্পর্কে এত কিছু হল, তার পরেও একে লাইসেন্স দেওয়া হল কেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** একটা প্রশ্নের উত্তর আপনাকে কতবার বলতে হবে? কেন লাইসেন্স দিতে হল, ড্রাগস অ্যান্ড কসমেটিক্স অ্যাক্ট-র রুলস অনুযায়ী—যদি লে পাওয়ার যোগ্য হয় তদন্ত করে এবং সরেজমিনে দেখেশুনে তবেই তাকে লাইসেন্স দেওয়া হয়। এবং

সে জন্য রাজ্যে কি করেছে না করেছে এত কিছু আমার জানার দরকার নেই। আমার এখানে যদি সে নিয়মমাফিক করে এবং আমরা যদি দেখি সে নিয়ম পালন করেছে এবং আইন অনুযায়ী সমস্ত ব্যবস্থা করেছেন তাহলে তাকে আমরা লাইসেন্স দেব।

[1-50—2-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে আপনার তৎকালীন স্বাস্থ্য সচিব প্রথমত যখন এই সম্পর্কে অভিযোগ করা হয়েছিল যে উড়িষ্যার এইরকম যারা নিম্নমানের ভেজাল ওষুধ তৈরি করে তাদের এইভাবে লাইসেন্স দেওয়া হয়েছে এবং উড়িষ্যার ড্রাগ কন্ট্রোলার জানানো সত্ত্বেও এটা করা হয়েছে তখন আউট রাইট স্বাস্থ্য সচিব সেটা অস্বীকার করেন যে এই রকম কোনও অভিযোগ উড়িষ্যার ড্রাগ কন্ট্রোলার থেকে জানায়নি। কিন্তু তার জেরক্স কপি যখন সংবাদপত্রে ২৬/৭/৮৬ তারিখে বেরিয়ে গেল তখন ৫ই আগস্ট বললেন যে সীলমোহর দেওয়া খাম পেয়েছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সরকার, আপনি যেভাবে প্রশ্ন করছেন তাতে কি করে রেকর্ড হবে? আপনি প্রশ্নটা করুন?

(গোলমাল)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** একটা ব্ল্যাক লিস্টেড কোম্পানিকে লাইসেন্স দেওয়া হয়েছে, আপনাদের লজ্জা করে না? ডোন্ট ইউ ফিল অ্যাসেমড? উনি অস্বীকার করেছেন অভিযোগ। আমি কালকে প্রিভিলেজ আনব স্পিকার মহাশয়ের কাছে। আমার সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন হচ্ছে আপনার স্বাস্থ্য সচিব গত ২৮ শে ডিসেম্বর এই ওষুধ কোম্পানি সংক্রান্ত যে ফাইল সেই ফাইলের উপর নোট দিয়েছেন যে সংশ্লিষ্ট যারা এর সঙ্গে যুক্ত আছে তাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হোক। আপনার মন্ত্রীর দপ্তরে আপনার কাছে সেই ফাইল ৩০ শে ডিসেম্বর গেছে। ৩০ শে ডিসেম্বর থেকে অদ্যাবধি স্বাস্থ্য সচিবের নোটের ভিত্তিতে আপনি কোনও অ্যাকশন নিয়েছেন কি যে অভিযোগগুলি এসেছে সে সম্পর্কে?

**মিঃ স্পিকার ঃ** মিঃ সরকার, মন্ত্রী কখন বলেছেন যে স্বাস্থ্য সচিব সেই নোট দিয়েছেন?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি যদি একথা বলেন তাহলে আমি কোয়েশ্চেন চেঞ্জ করছি। ২৮ শে ডিসেম্বর আপনার এই ফাইলের উপর স্বাস্থ্য সচিব কি কোনও নোট দিয়েছেন এর বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়ার জন্য?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমার ফাইল দেখতে হবে। আপনি ফাইল দেখে এসেছেন দপ্তরে গিয়ে। আগে বললে আমি ফাইল নিয়ে আসতাম। ঐ ফাইলটা কোথায় আপনি বলুন?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার প্রশ্ন এই রকম শুধু যে সুমিকোমা ফার্মাসিউটিক্যালস প্রাইভেট লিঃ তা নয় এই রকম আপনার পশ্চিমবঙ্গ ড্রাগ কন্ট্রোলারের দপ্তর সম্পর্কে প্রচুর অভিযোগ আছে। ১৯৮৫ সালের দক্ষিণ ২৪-পরগনায় এই রকম একটা ওষুধ কোম্পানি ...

(গোলমাল)

আপনার সরকারি ড্রাগ কন্ট্রোলার সম্পর্কে এ ধরনের কতগুলি অভিযোগ আছে এবং সমস্ত বিষয়ে একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন বডি নিয়োগ করে তদন্ত করবার ব্যবস্থা করবেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি সুনির্দিষ্ট অভিযোগ আমার কাছে নিয়ে আসবেন, কি করে আপনি দেখবেন।

**সমস্ত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স দেওয়ার পরিকল্পনা**

***২৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০২।) **শ্রী আমিয় পাত্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যের সমস্ত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে এ পর্যন্ত উক্ত পরিকল্পনার কতটা অগ্রগতি হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি রাজ্যে যে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলি আছে তার মধ্যে কয়টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে আপনি এই ধরনের গাড়ি দেওয়ার ব্যবস্থা করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** প্রচলিত যে নিয়ম আছে ৫০ শয্যা বিশিষ্ট যদি ব্লক স্তরে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র হয় বা কোনও প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র যদি গ্রামীণ হাসপাতালে উন্নতি হয় তাহলে সেখানে আমরা অ্যাম্বুলেন্স দিয়ে থাকি। এছাড়া বর্তমানে আমরা বর্ধমান, পুরুলিয়া, বাঁকুড়া এবং বীরভূম এই ৪টি জেলায় আই পি পি ফোর বলে একটা প্রোজেক্টের মাধ্যমে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র মোট ৬৭টি অ্যাম্বুলেন্স দেব। ইতিমধ্যে ২৫টি দিয়েছি এবং বাকি ৪২টিও সরবরাহ করব। এটা একটা বিশেষ প্রোজেক্ট এবং এর মাধ্যমে ৪টি অ্যাম্বুলেন্স সরবরাহ করব।

**শ্রী অমিয় পাত্র ঃ** বর্ধমান, বাঁকুড়া, পুরুলিয়া এবং বর্ধমানে আই পি পি ফোর প্রোগ্রামে যে সমস্ত গাড়ি ইতিমধ্যে পাঠিয়েছেন সেগুলি ড্রাইভারের অভাবে চলছেন। আমার প্রশ্ন হল, এই গাড়িগুলির ড্রাইভার নিয়োগের কি ব্যবস্থা করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এরকম কোনও খবর আমার কাছে নেই। আপনার কাছে যদি কোনও খবর থাকে তাহলে বলবেন ড্রাইভার নিয়োগ করা হবে।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** এই যে ২৫টি গাড়ি দিয়েছেন বললেন এগুলি কোথায় কোথায় দিয়েছেন বলবেন কি?

**মিঃ স্পিকার ঃ** লম্বা লিস্ট—টেবিলে লে করা হবে, পরে দেখে নেবেন।

**জেলাস্তরে স্টেডিয়াম নির্মাণ**

*২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জেলাস্তরে বর্তমানে কতগুলি স্টেডিয়ামের নির্মাণ কাজ চলছে;

(খ) কতগুলি স্টেডিয়ামের নির্মাণ কাজ শেষ হয়েছে; এবং

(গ) ১৯৮৯-৯০ আর্থিক বছরে নতুন স্টেডিয়াম গঠনের কর্মসূচি আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** (ক) ১৫টি।

(খ) ১৬টি।

(গ) হ্যাঁ।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয় প্রশ্নোত্তরে বললেন ১৯৮৯/৯০ সালে নতুন স্টেডিয়াম হবে। এই স্টেডিয়াম কোথায় কোথায় হবে জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আপাতত বর্ধমানের স্পোর্টস কমপ্লেক্স—এ একটা হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বহরমপুর স্টেডিয়ামে সম্পূর্ণভাবে না হলেও মোটামুটিভাবে খেলার একটা পরিবেশ হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, বিভিন্ন স্টেডিয়ামে আই এফ এ-র ক্লাসটার করে যে খেলাগুলি হয় সেটা বহরমপুর পর্যন্ত বাড়াবার কথা চিন্তা করছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা বিবেচনা করার জন্য আই এফ এ এবং ডিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল একটা উদ্যোগ নিয়েছিল এটা জানি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় বললেন জেলায় জেলায় স্টেডিয়াম হবে এবং সেটা এবছরই হবে। এর পরিপ্রেক্ষিতে আমার প্রশ্ন হচ্ছে, যদি কোনও পৌরসংস্থা জমি দেয় তাহলে আপনার দপ্তর থেকে তাদের সাহায্য করা হবে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** নির্দিষ্ট প্রস্তাব দিলে বিবেচনা করা হবে।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** জেলা স্তরে সরকারের স্টেডিয়াম নির্মাণের কর্মসূচি আছে

বললেন। আমার প্রশ্ন হচ্ছে, বিজ্ঞানসম্মতভাবে এই খেলাধূলার ব্যাপারে ট্রেনিং দেবার জন্য সরকার কি কোনও উদ্যোগ নিয়েছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** হ্যাঁ। আমাদের রাজ্যের স্কুলগুলোতে ক্রীড়ার ক্ষেত্রে এই ব্যবস্থা হয়েছে এবং আগামী শিক্ষাবর্ষ থেকে এটা চালু করা হবে। আমাদের যে সমস্ত ক্রীড়ার উপকরণ আছে তাই দিয়ে করতে হবে। দুর্গাপুর ইন্ডোর স্টেডিয়ামকে সদ্ব্যবহার করবার জন্য কেন্দ্রীয় সরকারের অর্থে এবং যুক্ত ব্যবস্থাপনায় ধারাবাহিকভাবে প্রশিক্ষণ দেবার ব্যবস্থা হয়েছে এবং আশা করি এটা চালু করা হবে।

**গম সরবরাহের অভাবে রাজ্যের ময়দাকলগুলিতে সংকট**

***২৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৯৮।) (এস এন) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গম সরবরাহের অভাবে রাজ্যের ময়দাকলগুলো সংকটের মধ্যে পড়েছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে—

(১) এই সংকটের কারণ কি, এবং

(২) ইহা সমাধানে রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** হ্যাঁ। ময়দাকলগুলির প্রয়োজনমতো গম এফ সি আই সরবরাহ করছে না এবং গম উৎপাদনকারী রাজ্যগুলি থেকে গম কিনে আনতে পরিবহন ব্যয় বেশি পড়ছে ও অনেক সময় গম আনার জন্য প্রয়োজনীয় রেল রেক পেতে অসুবিধা হচ্ছে। এই সব কারণের জন্যই বর্তমান সংকটের সৃষ্টি হচ্ছে।

এফ সি আই যাতে এই রাজ্যের ময়দাকলগুলিকে তাদের প্রয়োজনমতো গম সরবরাহ করেন তার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে এফ সি আই কর্তৃপক্ষ এবং কেন্দ্রীয় সরকারের খাদ্য ও অসামরিক সরবরাহ দপ্তরকে বারে বারে অনুরোধ করা হচ্ছে। তবে এই ব্যাপারে তাঁদের কাজ থেকে এখন পর্যন্ত বিশেষ কোনও সাড়া পাওয়া যায় নি।

[2-00—2-10 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—ক'টি ময়দাকল আছে এবং তার মধ্যে ক'টি বন্ধ আছে এবং কি জন্য বন্ধ আছে?

**শ্রী নির্মল বোস ঃ** এখন পশ্চিমবঙ্গের ময়দাকলের সংখ্যা হচ্ছে ৩৬। তার মধ্যে একেবারে আনুষ্ঠানিকভাবে ক্লোজার ঘোষণা করে বন্ধ করে দিয়েছে ৩টি। তার মধ্যে একটিতে লক আউট আছে, আর দুটিতে ক্লোজার আছে। তাছাড়াও আরও ৮/৯টি ময়দাকল ৩ সপ্তাহ,

এক মাস ধরে বন্ধ করে রেখেছে গম নেই বলে।

**শ্রী অমলেন্দ্র রায় :** এই অবস্থায় খোলা বাজারে তাহলে কি আটা, ময়দা ইত্যাদির দাম তুলনা মুলকভাবে বেড়েছে, না কমেছে এবং এই অবস্থার ভিতর পশ্চিমবাংলায় যে আটা ময়দার প্রয়োজন হয় সেটা সরবরাহের কি ব্যবস্থা হচ্ছে?

**শ্রী নির্মল বোস :** অবস্থাটা খুবই গুরুতর। কারণ, এই কথা ঠিক যে, এতগুলি ময়দাকল তারা ঠিকমতো গম পাচ্ছে না বলেই আটা ভাঙ্গিয়ে বাজারে ময়দা দিতে পারছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবার সেই একই সঙ্গে বলতে হচ্ছে, যদিও এই প্রশ্নের সঙ্গে প্রত্যক্ষভাবে যুক্ত না হলেও পরোক্ষভাবে যুক্ত, সেটা হল এই, গণ-বন্টন, রেশনিং-এর মাধ্যমে যে গম দেওয়া হয় তাও প্রয়োজন মতো ঠিক সময়ে এসে পৌঁছাচ্ছে না এবং তার ফলে রেশন দোকানেও গম দেওয়া যাচ্ছে না। কেন্দ্রীয় সরকার দিচ্ছে না, এফ সি আই দিচ্ছে না, তার ফলে ময়দাকলগুলি বাজারে আটা, ময়দা ছাড়তে পারছে না। তার ফলেই বাজারে দাম বাড়ছে দাম কমছে না, দাম বাড়ছে। আমি একটা হিসাব নিয়ে দেখেছি যে, গত বছর এই মার্চ মাসে আটার যা দাম ছিল এখন পর্যন্ত গত বছরের তুলনায় কেজিতে ৬০/৭০/৮০/ পয়সা করে বেড়ে গেছে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন আটা, ময়দার সংকট চলছে খোলা বাজারে ট্রেডের মাধ্যমে এই আটা, ময়দা এখানে আসে উত্তরপ্রদেশের মতো উদ্বৃত্ত রাজ্য থেকে। সেখান থেকে আমাদের এই রাজ্যে গম চলাচলের ক্ষেত্রে কোনও বাধা সৃষ্টি হয়েছে কিনা, বা পাঞ্জাব থেকে এখানে আসতে কোনও বাধা সৃষ্টি হয়েছে কিনা এবং যদি হয়ে থাকে তাহলে সেটা দূর করতে আপনারা কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী নির্মল বোস :** একটা তো বাধা আছেই। এখন যদি দূর থেকে আনতে হয় তাহলে পরিবহন ব্যয় বেশি পড়ে যায়। আমাদের এখানেও গম উৎপাদন হয়, কিন্তু যথেষ্ট নয়। তাই পাঞ্জাব, হরিয়ানা, উত্তরপ্রদেশ থেকে গম আনতে হয়। এর মধ্যে উত্তরপ্রদেশ সেই তুলনায় পশ্চিমবাংলার অনেক কাছে পড়ে। কিছুদিন আগে উত্তরপ্রদেশ সরকার হঠাৎ সরকারি ভাবে, লুকিয়ে চুরিয়ে নয়, আলাদাভাবে ডেকে নয়, একেবারে লিখিত আদেশ জারি করে বলে দিলেন উত্তরপ্রদেশের বাইরে কোনও গম যেতে পারবে না। তার ফলে পশ্চিমবাংলার ময়দাকলগুলি খুব বিপদে পড়ে গেল। কারণ, বাইরে থেকে আনতে গেলে পাঞ্জাব, হরিয়ানা থেকে আনতে হয়। সেই তুলনায় উত্তরপ্রদেশ থেকে আনলে খরচ অনেক কম পড়ে। এইদিকে একটা খুব অসুবিধা সৃষ্টি হল। এটা শুধু অসুবিধাই নয়, সম্পূর্ণ বেআইনি। কেন, না, ভারতবর্ষের এক রাজ্য থেকে আর এক রাজ্যে চাল, গম চলাচলেরও ক্ষেত্রে কোনও বাধা নেই। আমরা সঙ্গে সঙ্গে উত্তরপ্রদেশের কাছে আপত্তি জানালাম, কিছু করলেন না। কেন্দ্রীয় সরকারের কাছে আপত্তি জনালাম। আমি নিজে কেন্দ্রীয় সরকারের মন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করলাম। চুপ করে থাকলেন। তারপর আমাদের সঙ্গে সঙ্গে অন্য রাজ্যও চিৎকার আরম্ভ করলেন।

এমন কি উত্তরপ্রদেশে যে দলের সরকার চলছে সেই দলেরই অন্য রাজ্যের সরকাররাও চিৎকার আরম্ভ করলেন। এই প্রতিবাদের ফলে আদেশ তুলে নিয়েছেন। কিন্তু আদেশ তুলে নিলেও অলিখিত ভাবে ডেকে ডেকে বলার চেষ্টা হল যে, তোমরা বাইরে গম পাঠিও না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, নীলামের মাধ্যমে কিছু কিছু গম বিভিন্ন ময়দাকলগুলিকে যা দেওয়া হয় তার পরিমাণ কত এবং একথা কি ঠিক যে দিল্লিতে কলকারখানার জন্য এফ সি আই গম দেন কিন্তু কলকাতার জন্য দেন না?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এটা ঠিক যে আগে এফ সি আই ময়দাকলগুলিকে গম দিতেন একটা বরাদ্দ করে একটু কম দামে। সেটা তারা বন্ধ করেছেন। অনেক চিৎকার করার পর কিছু কিছু নীলামে দেবেন বলেছিলেন বিভিন্ন জায়গায়। কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নীলামটা করছিলেন না। কারণ জিজ্ঞাসা করলে এফ সি আই বলতেন ২/১টি কল মামলা করেছে। সেই মামলার নিষ্পত্তি করা হল কিন্তু তাও দিচ্ছেন না। আবার চাপ দেবার ফলে কিছু কিছু নীলাম আরম্ভ হয়েছে। আজকেই শুনছি ১৭ হাজার মেট্রিক টন-এর একটা নীলাম হবে। কিন্তু যা প্রয়োজন সেই তুলনায় এটা খুবই কম। বম্বে বা অন্য জায়গায় যা নীলাম হয় সেখানে তার যা পরিমাণ তার তুলনায় এখানে কম হয়। আর এই নীলাম করা ছাড়া সরাসরিভাবে দিল্লির মিলকে ময়দা দেন বলে জানি না। তবে বেকারিগুলিকে রুটি তৈরি করার জন্য দিল্লিতে এফ সি আই কিছু গম দেন। সারা ভারতবর্ষের মধ্যে মাত্র দুটি শহর—কলকাতা এবং দিল্লিতে রুটির দাম বাঁধা আছে। আমাদের এখানে তারা দেন না, আমরা তাদের ধরেছি, বলেছি, এখনও পর্যন্ত দিতে রাজি হন নি, আমরা চেষ্টা করছি যাতে এখানে বেকারির মালিকরা তাদের কাজের জন্য অন্তত এফ সি আই এর কাছ থেকে কিছু কম দামে গম পেতে পারেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, আই রাইজ অন এ পয়েন্ট অব অর্ডার, আমি প্রথমে আপনার কাছে একটি ইনফরমেশন চাইব। আমার যতটুকু জানা আছে তাতে বলতে পারি, কংগ্রেস দল, তারা আসছেন না এবং লিখিতভাবে আপনাকে তারা জানিয়েছেন যে তাদের কোয়েশ্চেনগুলি যেন পোস্টপন্ড করে রাখা হয়।

**মিঃ স্পিকার ঃ** যা প্রথমে দিয়েছিলেন তারপর ফারদার আর দিচ্ছেন না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, আমার আরও একটি জিনিস জানার আছে। এখানে একটি কোয়েশ্চেন ছিল সেটা হচ্ছে কংগ্রেস দলের সদস্য অশোক ঘোষ মহাশয়ের। এখানে অপোজিশনের মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় সেটা তুললেন। আমি জানতে চাই, রিটিন কোনও অথরিটি তাকে দেওয়া হয়েছে কিনা এই প্রশ্ন তোলার জন্য এবং সেটা আমাদের সেক্রেটারিয়েট দাখিল করা হয়েছে কিনা?

**মিঃ স্পিকার ঃ** না, না, সে রকম কোনও অথরিটি নেই। কিন্তু আমাদের হাউসে এটা

কনভেনসন যে এ ব্যাপারে আমরা খুব লিনিয়েন্ট ভিউ নিউ, অন্য কোনও মেম্বার মেনশন করলে আমরা অ্যালাউ করে দিই। এ ক্ষেত্রে কোনও হার্ড অ্যান্ড ফার্স্ট রুল আমরা ফলো করি না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** না, না, এটা তো...

**মিঃ স্পিকার ঃ** আমি জানি ওটা যে It is the practice and conection of the House. তার অনুমোদন দিয়ে তোলার জন্য চিঠিটা দিতে হয়। কিন্তু আমাদের হাউসে এটা বাই কনভেনসন চলে আসছে, এটাতে খুব লিনিয়েন্ট ভিউ আমরা নিই, কোনওদিন অথরিটির জন্য ইনসিস্ট করি না। আমরা সেখানে ধরেই নিই যে একজন মেম্বার যখন তুলছেন তখন অথরিটি আছে। এই হচ্ছে কনভেনসন অব দিস হাউস। এখন যদি আপনি বলেন যে, না, তাহলে I have to know it from him. আমাকে ওকে জিজ্ঞাসা করতে হয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** তা ছাড়া উনি তো আপনার অনুমতিও নেন নি। যেটা আমার নামে নয় সেই প্রশ্নটা যখন তোলা হয় তখন স্বভাবতই আপনার অনুমতি চাইতে হয়। সে অনুমতি উনি চান না। কাজেই অ্যাজ পার দি রুলস এনটায়ার প্রসিডিংস তো এক্সপাঞ্জ করা উচিত, এটা তো সাবপ্রেস করা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** আমি এক্সপাঞ্জ করব না। মিঃ রায়, একটু শুনুন। কথাটা হচ্ছে উইথ দি পারমিশন অব দি চেয়ার, এই ভাবে বলে মেম্বাররা বলেন, আমি ছেড়ে দিই। WE are not strict in their respect. কোয়েশ্চেন যখন আছে এবং Minister who has to give the reply. সেই মেম্বার অনুপস্থিত থাকলে যে কোনও মেম্বার চেয়ারের পারমিশন নিয়ে তোলেন। কিন্তু it any member objects it. তাহলে আমাকে দেখতে হবে যে অথরিটি আছে কিনা। আমাকে দেখতে হবে এখানে মিঃ সরকারের কাছে অথরিটি আছে কিনা অশোক ঘোষ মহাশয়ের। অথরিটি না থাকলে আমি মুভ করতে দেব না, মেনশন করতে দেব না।

[2-10—2-20 P.M.]

as a member you have all rights.

**মিঃ স্পিকার ঃ** তবে আমার রিকোয়েস্ট হচ্ছে যে এসব ব্যাপারে একটু রিল্যাকসেশন থাকা ভাল।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, that is all right. কিন্তু একটা পার্টিকুলার কনটেস্টে আমি এই জিনিসটা তুলেছি। ওরা হাউস বয়কট করেছে, হাউসে আসছে না এবং ওদের কোনও প্রশ্নও হাউসে উঠছে না। তাহলে তো অনেক প্রশ্ন আছে যেগুলিতে উই আর অল ইন্টারেস্টেড। যদি এইভাবে রিল্যাকসেশন দেওয়া হয় তাহলে সোমবার থেকে আমরাও সেগুলি তুলতে পারব। আমি সেজন্য এটা বলেছি।

**মিঃ স্পিকার :** প্রশ্ন হচ্ছে, একটা গ্রুপ বলছে যে তারা বয়কট করছেন এবং আমাকে চিঠিও দিয়েছেন যে আমরা বয়কট করছি। ভাল কথা, আমি তার মধ্যে যাচ্ছি না। তারা প্রথম অবস্থায় চিঠি দিতেন তাদের কোয়েশ্চেন হেল্ড ওভার করার জন্য এবং আমিও কোয়েশ্চেন হেল্ড ওভার করতাম। কিন্তু তার পরের স্টেজে সেই রকম কোনও চিঠি হেল্ড ওভার করার জন্য দিচ্ছেন না। মিঃ দেবপ্রসাদ সরকার কোনও মাননীয় সদস্যের একটা প্রশ্ন আমার অনুমতি নিয়ে মুভ করেছেন রিপলাইয়ের জন্য।

**শ্রী অমলেন্দ্র রায় :** উনি আপনার অনুমতি নেন নি।

**মিঃ স্পিকার :** উনি টেকনিক্যাল বলেছেন যে, with your permission. যাই হোক, আমি যখন বলতে দিয়েছি তখন ধরে নিতে হবে আমি অনুমতি দিয়েছি। We have an opportunity on that point. তা হলে আমি বারণ করতাম যে আপনি বলবেন না। তবে এটা হাউসের কনভেনসন।

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, অর্ডিনারি সিচুয়েশন হলে আমি এই জিনিস তুলতাম না। তারা অ্যাবসটেন করেছেন সে জন্য বলেছি।

**মিঃ স্পিকার :** If you are very particular on that point. মিঃ সরকারকে জিজ্ঞাসা করতে হয় যে আপনার অথরিটি আছে কিনা। উনি এখন হাউসে তাহলে নেই, উনি হাউসে এলে আমি জিজ্ঞাসা করে নেব।

## Declaration of Tourism as an Industry in W.B.

***205.** (Admitted question No. *67.) **Shri Apurbalal Majumdar :** Will the Minister-in-Charge of the Tourism Department be pleased to State—

(a) Whether the Union Ministry of Tourism has recently requested the State Government to declare Tourism as an industry to give impetus to the development of Tourism; and

(b) if so,—

(i) What are the suggestion of the Union Ministry of Tourism; and

(ii) What is the contemplation of the State Government in the matter?

**The Minister-in-Charge of the Tourism Department :** (a) Yes.

(b) (i) All concessions available to other industries should be made available to tourism related activities also. These concessions mean and

include availability of finance on easy terms, subsidy for preparation of feasibility report, incentive for training of local man power, relief from sales tax, octroi, excise duty, waving of stamp duty promotion of joint venture and setting up of shops and restaurants by Tourism Development Corporation etc.

(ii) Hotels and Motels, an important component of tourism, have been declared as industry in this State. Incentives for setting up an industry in this State are available for setting up of Hotels and Motels under State Scheme of incentives for Cottage & Small Scale Industries, 1993 of C & SSI Deptt. and West Bengal incentive Scheme, 1983 of Commerce & Industries Department.

These incentives cover almost all the items as suggested by the Govt. of India. However, the State Govt. is considering the proposal for declaring other tourism related activities Viz. Tourist Transport, Tavel Agents, Tour Operators etc. as industry.

### Movement of rice from West Bengal

***207.** (Admitted question No. *93.) **Shri Humayoun Chowdhury and Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to State—

(a) Whether it is a fact that some rice-traders are despatching fine and superfine quality of rice from West Bengal to other State of India,

(b) if so,—

(i) the total quantity of such rice despatched to other States during the past two years,

(ii) the number of permits issued by the State Government for such despatch during the period mentioned above, and

(c) the steps, if any, taken or proposed to be taken by the State Government to curb such despatch to ensure availability of fine and superfine quality of rice for the consumers in the State?

**The Minister-in-Charge of the Food and Supplies Department** : (a) Movement of rice from one State to another, excluding areas under statutory rationing, is not restricted and hence no informa-

tion of movement of rice from or into West Bengal is recorded.

(b) and (c) Does not arise.

**Irregularities/deterioration in the standard of education in Homoeopathic Colleges**

***211.** (Admitted question No. *68.) **Dr. Hoimi Basu and Dr. Sudipto Roy :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to State that—

(a) Whether the Central Council of Homoeopathy has drawn the attention of the State Government to some irregularities/deterioration in the standard of education in some of the Homoeopathic Colleges in West Bengal,

(b) if so,—

(i) What irregularities/deficiencies have been brought to the notice of the State Government;

(ii) What remedial measures have been suggested by the said Council; and

(iii) what steps have so far been taken to improve the standard of education in the Homoeopathic Colleges in West Bengal?

**The Minister-in-Charge of the Health and Family Welfare Department :** (a) Yes.

(b) (i) Infrastructure deficiencies.

(ii) Efforts are being made to release more fund to the concerned colleges for enabling then to remove the deficiencies.

(iii) In case of Homoeopathic Degree Colleges the State Govt. have been bearing entire liabilites towards their staff salary and stipend to interness. State Govt. also pays financial assistance from time to time towards their infrastructural development. At this stage a proposal for filling up of some vacant teaching posts of such colleges has already been cleared and one another for development of their attached hospitals is under active consideration of the Govt.

In case of Diploma Colleges the State Govt. have been considering

the question for finalising a policy for release of grant. Pending that, some ad-hoc grant has been proposed for the current year.

### Financial assistance sanctioned to State Govt. for sports facilities

***213.** (Admitted question No. *98.) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Sports and Youth Services (Sports) Department be pleased to State —

(a) Whether the Government of India has sanctioned financial assistance to the State Government for providing sports facilities and infrastructure in the villages and towns in West Bengal;

(b) if so,—

(i) the amounts sanctioned by the Centre in 1986-87 and thereafter; and

(ii) how this assistance has been utilised by the State Government?

**The Minister-in-Charge of the Sports and Youth Services (Sports) Department :** (a) Yes.

| | | |
|---|---|---|
| (b) (i) | 1986-87 | Rs. 50.087 Lakhs |
| | 1987-88 | Rs. 28.4262 Lakhs |
| | 1988-89 | Rs. 21.33914 Lakhs |

(ii) This assistance has been released to the grantees through West Bengal State Council of Sports for undertaking construction work.

### Use of Ration Cards for Supply of Kerosene Oil

***215.** (Admitted question No. *509.) **Shri Sadhan Pande :** Will the Minister-in-Charge of the Food and Supplies Department be pleased to State—

(a) Whether the State Government has recently received any report/information about Ration Cards being issued by some private organisation for supply of Kerosene Oil by the dealers in some areas of Calcutta;

(b) if so,—

(i) the details of such reports/information received by the State Government, and

(ii) the steps taken or proposed to be taken by the state Government in the matter?

**The Minister-in-Charge of the Food and Supplies Department :** (a) No.

(i) Does not arise.

(ii) Does not arise.

## Guidelines for local purchase of medicines in Government Hospitals and Health Centres

***217.** (Admitted question No. *74.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state that—

(a) Whether the State Government has issued guidelines for local purchase of medicines to meet the urgent requirements of Government Hospitals and Health Centres;

(b) If so,—

(i) What are the salient features of such guidelines,

(ii) What is the maximum permissible limit, and

(iii) What amount was spent on such local purchases during the last three years?

**The Minister-in-Charge of the Health and Family Welfare Department :** (a) Yes.

(b)(i) The indenting units may make local purchase of such of the items as may not be in the catalogue according to their needs; but such purchases must always be made under proper authority and within the budget allotment for the years.

The indenting units may also make local purchase if there be any shortage or delay or non-supply of any item from the Central Stores, provided the item is considered essential and they cannot afford to wait

till the next supply. The reasons for such purchase must always be recorded in writing provided further.that the quantity as purchased shall net exceed the actual requirements till the next supply.

(b) (ii) The superintendent and the Principal of Medical colleges & Hospital and the Director, Institute of Post Graduate Medical Education and Research and the Surgeon-Superintendent, Seth Sukhlall Karnani Memorial Hospital Rs.7500/- for each item. Subject to availability of funds allotted to them.

(iii) Specific information has to be collected from districts and offer decentralised units for which further time will be required.

### Non-practising Medical Teaching Cadre

***221.** (Admitted question No. *81.) **Dr. Tarun Adhikari and Dr. Sudipto Roy :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state that—

(a) Whether the State Government has any proposal to make the Medical Teaching Cadre non-practising,

(b) if so what compensatory benefits are proposed to be given to the Medical Teachers for giving up private practice?

**The Minister-in-Charge of the Health and Family Welfare Department :** Yes.

The matter is still under examination.

### শ্রীরামপুর পৌর এলাকায় সুইমিং পুল নির্মাণ

***২২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯৬।) **শ্রী অরুণকুমার গোস্বামী :** গত ৩০.৬.১৯৮৭ তারিখে ২৫১ নং (অনুমোদিত প্রশ্ন নং ৭০৪) প্রশ্নের উত্তর উল্লেখে ক্রীড়া, ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, শ্রীরামপুর শহরের সুইমিং পুল নির্মাণের কাজ বর্তমানে কি পর্যায়ে আছে?

**ক্রীড়া ও যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

সংশ্লিষ্ট জমিটি হস্তান্তরের বিষয়টি এখনও নিষ্পত্তি হয় নি। এবিষয়ে আমরা যথাযথ যোগাযোগ রেখে চলেছি।

## Amalgamation of Institute of Postgraduate Medical Education and Research

***225.** (Admitted question No. *492.) **Dr. Sudipto Roy and Dr. Tarun Adhikari :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to State—

(a) Whether there is any proposal to amalgamation the Institute of Postgraduate Medical Education and Research with Bidhan Chandra Roy Postgraduate Institute of Basic Medical sciences and the Bangur Institute of Neurology to form an autonomous medical institution;

(b) If so,—

(i) The salient feature of the proposal,

(ii) Whether the proposal has been approved by the Medical Council of India, and

(iii) When it will be possible to give practical shape to the proposal?

**The Minister-in-charge of the Health and Family Welfare Department :** (a) Such a Proposal has been under consideration of Govt. for sometime;

(b)(i) Since the entire matter is still under consideration the question of delineating the salient features of the proposal to the members does not arise right now.

(ii) The question does not arise, right now.

(iii) This is difficult to say at this very moment.

## Strength of Ambulance Vans

***228.** (Admitted question No. *501.) **Shri Prabuddha Laha :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) Whether the State Government has any proposal to strengthen the existing fleet of ambulance Vans;

(b) if so,—

(i) the steps proposed to be taken,

(ii) the total strength of Ambulance Vans as on 31-3-1988,

(iii) the number of them in working condition, and

(iv) the number of such vans which have been condemned or are lying in unserviceable condition?

**The Minister-in-Charge of the Health and Family Welfare Department :** (a) No.

(b) (i) Does not arise.

(ii) 206

(iii) 139

(iv) 33

**Establishment of Consumer Disputes Redressal Agencies**

***233.** (Admitted question No. *1461.) **Shri Fazle Azim Molla and Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-Charge of the Food and supplies Department be Pleased to State—

(a) What is the progress in the matter of establishment of Consumer Disputes Redressal Agencies for the purposes of Consumer protection Act, 1986; and

(b) the reasons for slow progress, if any ?

**The Minister-in-Charge of the Food and Supplies Department :** (a) The central Govt's clearance for the constitution of the State Commission has been received and that in respect of the district Forums has been received only on 10 February, 1989. Further action is being taken to make them functional.

(b) The main reason for delay is balated comunication of the central Government's approval to our proposals.

**Steps taken to check smuggling of Kerosene Oil**

***235.** (Admitted question No. *1545.) **Shri Deoki Nandan Poddar and Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-Charge of the

Food and Supplies Department be pleased to state—

(a) Whether the State Government has taken steps to check/prevent pilferage/smuggling of Kerosene Oil from the public distribution system of other outlets; and

(b) if so,—

(i) the details of the steps taken during January and February, 1989; and

(ii) the results thereof ?

**The Minister-in-Charge of the Food and Supplies Department :** (a) Yes.

(b) (i) Strict Vigilence by the Enforcement police, squad visit by the Food officers and staff has been maintained over distribution of Oil. Legal action has been taken in cases of reported pilferage and others irregularities. In some cases police personnel have been posted to contain attempted diversion of kerosene from public distribution channels.

(ii) It has been possible to stop the malpractices to some extent.

**শুশুনিয়ায় ইয়ুথ হোস্টেল নির্মাণ**

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৩।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার অন্তর্গত শুশুনিয়ার ইয়ুথ হোস্টেল নির্মাণের কাজ কয়েকমাস যাবত বন্ধ আছে;

(খ) সত্য হলে এই বন্ধের কারণ কি;

(গ) প্রকল্পটির জন্য (১) মোট অনুমোদিত ব্যয় বরাদ্দ কত এবং (২) তারমধ্যে এ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে; এবং

(ঘ) কতদিনের মধ্যে উক্ত নির্মাণ কার্য শেষ হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নির্মাণ কাজ কিছুদিনের জন্য বন্ধ ছিল।

(খ) কিছু অভিযোগ উত্থাপিত হওয়ায় কাজ বন্ধ রাখতে হয়েছিল।

(গ) (১) মোট বরাদ্দ ১০,০৭,৬০০ (দশ লক্ষ সাত হাজার ছয়শত টাকা।)

(২) খরচ হয়েছে ৪,০০,০০০ (চার লক্ষ টাকা)

(ঘ) যত শীঘ্র সম্ভব শেষ করার উদ্যোগ লওয়া হইয়াছে।

**ঝিলিমিলিতে পর্যটন কেন্দ্র স্থাপনের কাজ**

***২৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯২২।) **শ্রী রামপদ মান্ডি ঃ** গত ১৯৮৮ সালের ৮ই এপ্রিল তারিখের প্রশ্ন নং *৩৮৪ (অনুমোদিত প্রশ্ন নং *১২০৭)-এর উল্লেখপূর্বক পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দক্ষিণ বাঁকুড়ার ঝিলিমিলিতে পর্যটন কেন্দ্র স্থাপনের বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ঝিলিমিলিতে পর্যটন কেন্দ্র স্থাপনের প্রস্তাব নানা বিবেচনায় বাতিল করতে হয়েছে।

**সবং ব্লকের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তর**

***২৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯১।) **ডঃ মানস ভুঁইয়া ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলার সবং ব্লকের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কাজ বর্তমানে কি পর্যায়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ঐ প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে বিগত ১৯৮৮ সালের মার্চ মাসে গ্রামীণ হাসপাতাল রূপে ঘোষণা করা হয়। এ সম্পর্কে আনুসঙ্গিক ব্যয় বরাদ্দ বাবদ ১,১৪,৭৬,৮০০ টাকার একটি প্রাক্কালীন অনুমোদন দেওয়া হয়, পরে সরেজমিনে পর্যালোচনা করে দেখা যায় যে বর্তমান হাসপাতাল গৃহ ও কিছু কর্মীদের আবাস মেরামত সাপেক্ষে ব্যবহারযোগ্য এবং সেই অনুসারে নক্সা ও প্রাক্কলনের প্রয়োজনীয় সংশোধনের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**বর্ধমান জেলায় গ্রামীণ চিকিৎসাকেন্দ্র খোলার পরিকল্পনা**

***২৪০।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৮।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আই পি পি ৪ এই প্রকল্পে বর্ধমান জেলায় কোনও গ্রামীণ চিকিৎসাকেন্দ্র খোলার পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে উক্ত পরিকল্পনায় সেহারাবাজারকে অন্তর্ভুক্ত করা হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) না।

### Arrangements for screening of blood for detection of AIDS virus

***241.** (Admitted question No.*1759.) **Shri Habibur Rahaman and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) Whether arrangements have been made for screening of blood donated in the Blood Banks, for detection of AIDS virus;

(b) if so,—

(i) the details of the arrangements made;

(ii) the number of samples screened during 1987 and 1988;

(iii) the number of cases which were found to have HOV positive; and

(iv) the number of full blown AIDS cases detected during the above periods?

**The Minister-in-Charge of the Health and Family Welfare Department :** (a) In absence of any legal provision for compulsory screening of Blood donors as yet the AIDS Centre at School of Tropical Medicine has been screening blood of AID-Suspected donors when referred to them by Blood Banks.

(b)(i) An AIDS surveillance centre at school of Tropical Medicine has been functioning for the last few years. The professor and Head of the Department of Virology has been made as the incharge. The facility of EL12A testing of AID anti body in blood.

(ii) exists at the school of Tropical Medicine

In 1987-88 — 288

In 1988-89 Not yet received.

(iii) Nil

(iv) 1 (one)

### প্যাকেজ ট্যুরের পরিকল্পনা

*২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২১।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার ট্যুরিস্টরদের আকর্ষণ করার জন্য কাঁকড়াঝোড়, ঝিলিমিলি, মুকুটমনিপুর এবং বিষ্ণুপুরকে কেন্দ্র করে প্যাকেজ ট্যুরের পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) সত্য হলে, কবে নাগাত ঐ পরিকল্পনাটি বাস্তবে রূপায়িত হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ। ১৯৮৯ সালের ১লা এপ্রিলের পর।

## কমিউনিটি হেলথ গাইডদের নিয়োগ পদ্ধতি

***২৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং * ১০১৩।) **শ্রী মোজাম্মেল হক্ ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কমিউনিটি হেলথ গাইডদের কি পদ্ধতিতে নিয়োগ করা হয়;

(খ) নিয়োগের পর তাহাদের কোনও বিশেষ ট্রেনিং দেওয়ার ব্যবস্থা আছে কি;

(গ) থাকলে কোথায় কিভাবে দেওয়া হয়; এবং

(ঘ) ইহাদের স্বাস্থ্য বিভাগের স্থায়ী কর্মী হিসাবে নিয়োগের সরকারি কোনও পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কমিউনিটি হেলথ গাইড প্রকল্প একটি কেন্দ্রীয় প্রকল্প। প্রতি ১০০০ (এক হাজার) জন সংখ্যায় একজনকে স্বেচ্ছাসেবী হিসাবে বাছাই করা হয়। জিলা স্তরের একটি কমিটি এই বাছাই করেন।

(খ) বাছাই এর পর হেলথ গাইডের তিনমাসের ট্রেনিং দেওয়ার ব্যবস্থা আছে।

(গ) হেলথ গাইডের নিজ নিজ ব্লকের স্বাস্থ্য কেন্দ্রের চিকিৎসকবৃন্দ, সমাজ কল্যাণ আধিকারিক, পাবলিক হেলথ নার্স ও স্যানিটারী ইনস্পেক্টর ট্রেনিং দিয়ে থাকেন।

(ঘ) প্রকল্পটি কেন্দ্রীয় প্রকল্প এবং কমিউনিটি হেলথ গাইডরা স্বেচ্ছাসেবী। রাজ্য সরকারের এ ব্যাপারে কিছু করণীয় নাই।

## ভীমপুর সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগ

***২৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৪।) **ডাঃ মোতাহর হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার ভীমপুর সহায়ক স্বাস্থ্যকেন্দ্রটিতে ভারপ্রাপ্ত ডাক্তার নেই;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কতদিন যাবত ডাক্তার নেই; এবং

(গ) কবে নাগাত উক্ত সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগ করা হবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রায় দেড় বৎসর।

(গ) শীঘ্রই।

## হুগলি জেলার হরালদাসপুর স্বাস্থ্যকেন্দ্রের গৃহসংস্কার

*২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৪।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার পান্ডুয়া থানার হরালদাসপুর স্বাস্থ্যকেন্দ্রের গৃহটি বর্তমানে ভগ্নপ্রায় অবস্থায় পড়ে আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত গৃহটি সংস্কারের কোনও পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) হরালদাসপুর স্বাস্থ্যকেন্দ্রটির মেরামত প্রয়োজন এবং সেই মতো ব্যবস্থা গ্রহণ সরকারের বিবেচনাধীন।

## ঘাটালে অরবিন্দ স্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা

*২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৫।) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঘাটালে অরবিন্দ স্টেডিয়ামের জন্য রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে এ ব্যাপারে কি পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এপর্যন্ত তিন লক্ষ পঞ্চাশ হাজার টাকা সরকারি অনুদান দেওয়া হয়েছে।

**পশ্চিমবঙ্গে এইড্স রোগীর সংখ্যা**

***২৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯৪।) **শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব জানাবেন কি?

(ক) পশ্চিমবঙ্গে এইডস্ রোগীর সংখ্যা কত;

(খ) এঁদের চিকিৎসার জন্যে সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন; এবং

(গ) এই রোগের প্রতিষেধক কি পশ্চিমবঙ্গে আছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কোনও এইডস্ রোগী নেই।

(খ) এ রোগের সাধারণ চিকিৎসা ছাড়া বিশিষ্ট কোনও চিকিৎসা ব্যবস্থা নেই।

(গ) এ রোগের কোনও প্রতিষেধক বের হয় নি।

**মেডিক্যাল কলেজগুলিতে কর্মরত চিকিৎসকের সংখ্যা**

***২৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৮৯।) **শ্রী নিরুপম সেন ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের মেডিক্যাল কলেজগুলিতে কর্মরত মোট চিকিৎসকের সংখ্যা কত;

(খ) এদের মধ্যে কতজন রাজ্য সরকার কর্তৃক প্রাইভেট প্র্যাক্টিস করার জন্য অনুমোদন পেয়েছেন; এবং

(গ) মেডিক্যাল কলেজে কর্মরত এবং প্রাইভেট প্র্যাক্টিস করার জন্য অনুমোদিত চিকিৎসক সংখ্যা রাজ্য স্বাস্থ্য বিভাগের অধীনস্থ মোট চিকিৎসক সংখ্যার কত শতাংশ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২৯৯

(খ) ৫৪১

(গ) ৬.৬ শতাংশ (প্রায়)

**Allegation of irregularities at Bhatpara General Hospital**

***252.** (Admitted question No. *2142.) **Shri Satya Narayan Singh :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to State—

(a) Whether the State Government has information about the allegations of defalcation, misappropriation and other irregularities at the Bhatpara General Hospital; and

(b) If so, the steps taken or proposed to be taken by the state Government in the matter ?

**The Minister-in-Charge of the Health and Family Welfare Department :** (a) Yes.

(b) An audit was held by the Dy. Director of Health Services (Audit Accounts & verification), West Bengal. The Audit Report has since been received. A departmental enquiry is also being made by an officer of the Directorate. The report is being awaited.

A special audit has also been instituted by the Accountant General West Bengal and the report has since been received. The Superintendent has been requested to submit his comments for further action in this regard.

**Setting up of sports Hostels in the Districts**

***253.** (Admitted question No. *86.) **Dr. Hoimi Basu and Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-Charge of the Sports and Youth services (Sports) Department be pleased to State—

(a) if it is a fact that the Sports Authority of India has offered to set up Sports Hostels and to meet all the expenses for their running in the districts of West Bengal;

(b) if so,—

(i) what infrastructure is required to be provided by the State Government;

(ii) the financial implications of the proposal of SAI; and

(iii) the steps taken or proposed to be taken by the State Government to provide the requisite infrastructure?

**The Minister-in-Charge of the Sports and Youth services (Sports) Department :** (a) Yes.

(b)(i) Accommodation of trainees and provision of sports infrastructures such as stadium, Swimming pools, etc. to be provided by the state Govt.

(ii) S.A.I will bear directly the cost of fooding, lodging, sports equipment, services of export coaches, etc.

(iii) Accommodation for 75 trainees and sports infrastructure at Salt Lake Stadium has been provided to Sports Authority of India for running Sports Hostel. State Govt. also proposed to provide accommodation for 75 trainees and sports infrastructure at Siliguri to SAI for running a Sports Hostel.

**রাজ্যে কর্মবিনিয়োগ কেন্দ্রের সংখ্যা**

*২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩১০।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** শ্রমবিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট কতগুলি কর্মবিনিয়োগ কেন্দ্র আছে; এবং

(খ) ব্লকে ব্লকে কর্মবিনিয়োগ কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছেন কি না?

**শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬৮টি।

(খ) না।

**সিরাজদ্দৌলার কবরস্থানে আলো ও শব্দের সাহায্যে ইতিহাস তুলে ধরার পরিকল্পনা**

*২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সিরাজদ্দৌলার কবরস্থানে আলো ও শব্দের সাহায্যে পর্যটকদের কাছে সমসাময়িক ইতিহাস তুলে ধরার জন্য ভারত সরকারের কাছে রাজ্য সরকারের তরফ থেকে কোনও প্রস্তাব পাঠানো হয়েছে কি?

**পর্যটন বিভাগের মন্ত্রী ঃ** না।

**বেহালায় ভেজাল তেল খেয়ে পঙ্গুর সংখ্যা**

*২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেহালায় ভেজাল তেল খেয়ে আজও যে সমস্ত ব্যক্তি কর্মক্ষমতা ফিরে পায়নি এবং পঙ্গু হয়ে রয়েছেন তাদের সংখ্যা কত (৩১-১২-৮৮ পর্যন্ত হিসাব); এবং

(খ) উল্লিখিত পঙ্গু রোগীদের অর্থনৈতিক পুনর্বাসনের উদ্দেশ্যে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিশেষজ্ঞ কমিটির প্রাথমিক প্রতিবেদন অনুসারে আংশিক ও পুরোপুরি কর্মক্ষমতা এখনও ফিরে পাননি এমন রোগীর সংখ্যা ৩৮৫ জন।

(খ) বিশেষজ্ঞ কমিটির সুপারিশ সম্প্রতি পাওয়া গেছে এবং রাজ্য সরকার উক্ত সুপারিশগুলি বিবেচনা করে যথাযথ ব্যবস্থা গ্রহণের বন্দোবস্ত করছেন।

**শ্রীরামপুর পৌর এলাকায় স্পোর্টস কমপ্লেক্স এবং কমিউনিটি হল নির্মাণ**

***২৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯৭।) **শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) দপ্তরের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্রীরামপুর পৌর এলাকায় একটা স্পোর্টস কম্প্লেক্স এবং কমিউনিটি হল নির্মাণ করার কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি;

(খ) হয়ে থাকলে—

(১) কত দিনের মধ্যে ঐ নির্মাণ কাজ শুরু হবে; এবং

(২) এর জন্য কত টাকা অনুমোদন করা হয়েছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, অনুরূপ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(খ) (১) যতশীঘ্র সম্ভব।

(২) এ পর্যন্ত ৪ (চার) লক্ষ টাকা অনুমোদন করা হয়েছে।

**Removal of stray dogs from Hospitals and Health Centres**

***259.** (Admitted question No. *503.) **Shri Prabuddha Laha and Dr. Sudipto Roy :** Will the Minister-in-Charge of the Health and Family planning Department be pleased to State—

(a) if it is a fact that police help has recently been sought to remove stray dogs from the compounds of Hospitals and Health Centres; and

(b) if so, what is the progress in the matter ?

**The Minister-in-Charge of the Health and Family Welfare Department :** (a) Yes.

(b) Progress reports are awaited.

**রেশন দোকানগুলি থেকে নিকৃষ্ট চাল সরবরাহের অভিযোগ**

***২৬০।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৮।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি রাজ্যের রেশন দোকানগুলি থেকে নিকৃষ্ট মানের চাল সরবরাহের কোনও অভিযোগ সরকার পেয়েছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে এই সম্পর্কে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। প্রায়ই এরকম অভিযোগ পাওয়া যায়।

(খ) চালের গুণ ও মানগত কোনও অভিযোগ পেলেই ইনস্পেকশন অ্যান্ড কোয়ালিটি কন্ট্রোল উইং এর থেকে নমুনা পরীক্ষা করা হয় এবং নির্দিষ্ট মানের চেয়ে খারাপ হলে তা প্রত্যাখান করা হয় এবং দোকান থেকে বিলি বন্ধ করে দেওয়া হয়। এই ব্যাপারে ভারতীয় খাদ্য নিগমের সঙ্গে সব সময়েই যোগাযোগ রাখা হয়।

**রাজ্যে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা**

***২৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১-১-১৯৮৯ পর্যন্ত এ রাজ্যে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত; এবং

(খ) উক্ত সময় পর্যন্ত হুগলি জেলায় ইহার সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪২,৬৪,৮৯৬ জন (৩১.১২.৮৮ পর্যন্ত)।

(খ) ৩,১৫,৭৪২ জন (৩১.১২.৮৮ পর্যন্ত)।

**বেসরকারি উদ্যোগে গঙ্গায় ভাসমান হোটেল**

***২৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৪১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেসরকারি উদ্যোগে গঙ্গায় ভাসমান হোটেল নির্মাণের কোনও প্রস্তাব রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকলে উক্ত বেসরকারি সংস্থার নাম কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বেসরকারি উদ্যোগে গঙ্গায় ভাসমান হোটেলের একটি প্রস্তাব আছে।

(খ) উক্ত প্রস্তাব মেসার্স ম্যানর ফোটেল প্রাইভেট লিমিটেড নামে একটি সংস্থার।

**ঔষধে ভেজাল প্রতিরোধে ব্যবস্থা গ্রহণ**

***২৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১০।) **শ্রী অমিয় পাত্র ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঔষধে ভেজাল প্রতিরোধের পদক্ষেপ হিসাবে ১৯৮৮ সালে কতগুলি ক্ষেত্রে ব্যবস্থা নেওয়া সম্ভবপর হয়েছে; এবং

(খ) ভেজাল সনাক্তকরার ব্যবস্থাকে আরও সক্রিয় করার কথা সরকার বিবেচনা করেছেন কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮ সালে ভেষজ পরিদর্শকগণ ভেজাল রোধের ব্যবস্থা হিসাবে ৪৫১৬টি ঔষধ প্রস্তুতকারি ও বিক্রয়কারি সংস্থা পরিদর্শন করে ১১৫৭ নমুনা পরীক্ষাগারে পাঠিয়েছেন। ড্রাগস অ্যান্ড কস্‌মেটিক্স অ্যাক্ট অ্যান্ড রুলস এর গুরুতর নিয়মভঙ্গের জন্য ১৯৮৮ সালে ৭টি সাতটি ফার্মের বিরুদ্ধে পুলিশ কেস করা হয়েছে। চারটি(৪টি) ফার্মের বিরুদ্ধে চার্জশিট দাখিল করা হয়েছে। বত্রিশটি(৩২) ক্ষেত্রে সার্চ সীজার ও রেড করা হয়েছে। নিম্নমানের ঔষধ প্রস্তুত করার জন্য ১৯৮৮ সালে পনেরটি (১৫) প্রস্তুতকারকের লাইসেন্স সাময়িকভাবে বাতিল করা হয় এবং একটির (১) ক্ষেত্রে লাইসেন্স সম্পূর্ণভাবে বাতিল করা হয়েছে।

(খ) প্রচলিত আইনের যথাযথ প্রয়োগের মাধ্যমে ভেজাল সনাক্তিকরণ এবং তার প্রতিরোধে সরকার সর্বদাই সজাগ।

### School for imparting coaching in football

***264.** (Admitted question No. *810.) **Dr. Sudipto Roy and Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-Charge of the Sports and Youth services (Sports) Department be pleased to refer to his1987-88 Budget Speech and to state the progress during 1987-88 and 1988-89 in regard to commitment for adopting "Schools for imparting coaching in football" and few other disciplines in each district ?

**The Minister-in-Charge of the Sports and Youth Services (Sports) Department :** For intensive coaching 32 school have been primarily selected so far. coaching will be started on finalisation of related matters.

### ১৯৮৬ সাল হইতে ১৯৮৮ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে কয়লা সরবরাহের পরিমাণ

***২৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১৬।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বছরে কয়লার গড় প্রয়োজন কত মেট্রিক টন;

(খ) গত ১৯৮৬ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে বছরে গড়ে কত পরিমাণ কয়লা সরবরাহ করেছেন এবং কত বরাদ্দ ছিল; এবং

(গ) উক্ত সময়কালে কেন্দ্রীয় সরকার কয়লার দাম কতবার এবং প্রতিবারে কত পরিমাণে বৃদ্ধি করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১২ লক্ষ মেট্রিক টন।

(খ)

| সাল | বরাদ্দ (মেঃটঃ) | সরবরাহ (মেঃটঃ) |
|---|---|---|
| ১৯৮৬ | ১,২৫,০০০ | ৬,২১,২২৫ |
| ১৯৮৭ | ১,৩০,০০০ | ৬,১১,৬৭২ |
| ১৯৮৮ | ৭,৮০,০০০ | ৫,২৯,২৫০ |

(গ) ১৯৮৬ সালে খনিমুখ মূল্য একবার বেড়েছে টন প্রতি টাঃ ৮—৬৪ পয়সা, এবং স্টকইয়ার্ড মূল্য তিনবার বেড়েছে। যথাক্রমে টাঃ১৪—৫৬ পঃ, টাঃ৯—৩৬পঃ এবং টাঃ২—০৮ পঃ। ১৯৮৭ সালে খনি মূল্য একবার বেড়েছে—টাঃ৩২—৩৩পঃ এবং স্টকইয়ার্ড মূল্য

একবার বেড়েছে টাঃ৬—২৪পঃ ১৯৮৮ সালে খনিমূল্য বাড়েনি এবং স্টকইয়ার্ড মূল্য একবার বেড়েছে টাঃ ২৭—২৪পঃ।

**কলকাতায় জন্ডিস রোগের প্রতিকারের ব্যবস্থা**

*২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৬।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে কলকাতা শহরের বিভিন্ন অঞ্চলে জন্ডিস রোগের প্রাদুর্ভাব সম্পর্কে রাজ্য সরকার জ্ঞাত আছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে এই রোগের প্রতিকারকল্পে রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

**কয়লার মূল্য বৃদ্ধি**

*২৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৯।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত তিন বৎসরের মধ্যে কেন্দ্র কর্তৃক কয়লার দাম কতবার বৃদ্ধি পেয়েছে;

(খ) (১) তিন বৎসর পূর্বে কয়লার দাম কত ছিল; ও (২) বর্তমানে কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৬ সালে খনিমুখ মূল্য একবার বেড়েছে এবং স্টকইয়ার্ড মূল্য তিনবার বেড়েছে। ১৯৮৭ সালে খনিমুখ মূল্য বেড়েছে একবার এবং স্টকইয়ার্ড মূল্য বেড়েছে একবার। ১৯৮৮ সালে খনিমুখ মূল্য বাড়েনি কিন্তু স্টকইয়ার্ড মূল্য বেড়েছে একবার।

(১) ১৯৮৬ সালের শুরুতে কয়লার খনিমুখ মূল্য ছিল টন প্রতি ২৫৬.৩৪ টাকা এবং স্টকইয়ার্ড মূল্য ছিল টন প্রতি ৪৪৪.০৮ টাকা।

(২) ১৯৮৯ সালের শুরুতে কয়লার খনিমুখ মূল্য হয়েছে টন প্রতি ৩৮৪.১৭ টাকা এবং স্টকইয়ার্ড মূল্য হয়েছে টন প্রতি ৫২৫.৫০ টাকা।

**জাতীয় ক্রীড়া প্রতিযোগিতায় অংশগ্রহণকারীদের কর্মসংস্থান**

***২৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৭১৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, জাতীয় ক্রীড়া প্রতিযোগিতায় অংশগ্রহণকারী এ রাজ্যের খেলোয়াড়দের কর্মসংস্থানের ব্যবস্থা করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

**হ্যানিম্যান ল্যাবরেটারি কারখানায় 'ক্লোজার'**

***২৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৮।) **শ্রী অশোক ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতায় হ্যানিম্যান ল্যাবরেটারির কর্তৃপক্ষ তাঁদের দুটি কারখানায় 'ক্লোজার' ঘোষণা করেছেন;

(খ) সত্য হলে,—

(১) তার কারণ কি, এবং

(২) ক্লোজারের ফলে মোট ক্ষতিগ্রস্ত শ্রমিক সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) বিনা তদন্তে ও আত্মপক্ষ সমর্থনের সুযোগ না দিয়ে মালিকপক্ষ দুইজন কর্মচারীকে বরখাস্ত করেন মালিকপক্ষের অনমনীয় মনোভাবের ফলে সালিশী অফিসার বিরোধ নিষ্পত্তি করতে ব্যর্থ হন। এই অবস্থায় শ্রমিকেরা ধর্মঘট করতে বাধ্য হন। তারপরে শ্রমিক ধর্মঘট ও তথাকথিত শ্রম অশান্তির অভিযোগে মালিকপক্ষ উভয় কারখানায় 'ক্লোজার' ঘোষণা করেন।

(২) ৯৫ জন শ্রমিক।

**ঘাটাল মহকুমা হাসপাতালের শয্যা সংখ্যা**

***২৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৬।) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ঘাটাল মহকুমা হাসপাতালে শয্যা সংখ্যা বৃদ্ধির জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি?

স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী : না।

**Proposal to set up AIDS screening Centres in the State**

***273.** (Admitted question No. *1859.) **Shri Sadhan Pande :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to State—

(a) Whether the State Government has any proposal to set up some AIDS screening Centres in the State;

(b) if so,—

(i) the brief outlines of the proposal;

(ii) the locations where these Centres are likely to be set up;

(iii) what assistance is likely to be received from Indian Council for Medical Research (ICMR) for such centres; and

(iv) whether clearance from such centres for supply of blood by the Blood Banks is likely to be made mandatory ?

**The Minister-in-Charge of the Health and Family Welfare Department :** (a) Yes.

(b)(i) A proposal has been chalked out for HDV (Human Immuno Deficiency Virus) screening programme in the selected centres/blood banks at Calcutta to each of which several outlying blood banks have been tagged. Necessary training programme for the Medical Officers and Laboratory Assistants to be attached to those screening centres also been proposed. The financial implication involved in this has been proposed.

(ii) (1) School of Tropical Medicine, Calcutta (Screening programme has since been going on)

(2) Central Blood Bank, Medical College

(3) Central Blood Bank R.G.Kar Medical College Hospitals

(4) Central Blood Bank Nilratan Sircar Medical College Hospitals

(5) Central Blood Bank S.S.K.M. Hospital

(6) Central Blood Bank 2nd Centre Medical College, Calcutta

(7) Blood Bank at Calcutta National Medical College

(8) National Institute of Cholera and Enteries Diseases Beliaghata Calcutta.

(iii) I.G.M.R has assured financial assistance, technical assistance and raining facilities etc. to these centres.

(iv) Yes.

**১৯৮৮ সালে হুগলি জেলায় এনকেফেলাইটিস রোগে আক্রান্ত ও মৃত্যুর সংখ্যা**

*২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৮।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৮৮ সালে হুগলি জেলার কোন কোন থানায় কত ব্যক্তি এনকেফেলাইটিস রোগে আক্রান্ত হয়েছিলেন; এবং

(খ) আক্রান্ত ব্যক্তিদের মধ্যে কতজনের মৃত্যু হয়েছিল এবং কতজন শারীরিক ক্ষতিগ্রস্ত হয়েছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮ সালে হুগলি জেলার নিম্নোক্ত ব্লকগুলিতে এনকেফেলাইটিস রোগ দেখা গিয়েছিল ঃ

| | | | |
|---|---|---|---|
| ১। | ধনিয়াখালি | আক্রান্ত | ৬৯ জন |
| ২। | পান্ডুয়া | ।। | ৪৬ ।। |
| ৩। | গোঘাট | ।। | ৩ ।। |
| ৪। | মগরা | ।। | ১২ ।। |
| ৫। | তারকেশ্বর | ।। | ১০ ।। |
| ৬। | পোলবা | ।। | ২০ ।। |
| ৭। | বলাগড় | ।। | ১৬ ।। |
| ৮। | আরামবাগ | ।। | ২ ।। |
| | মোট আক্রান্ত | ঃ | ১৮৩ জন |

(খ) আক্রান্ত ব্যক্তিদের মধ্যে মোট মৃতের সংখ্যা ৮৪ তবে শারীরিক ক্ষতিগ্রস্থদের সংখ্যার কোনও রিপোর্ট এখানে আসেনি।

**ডাঃ বি সি রায় ও এস এস কে এম হাসপাতালের পোস্টগ্রাজুয়েট ইনস্টিটিউট দুটিকে স্বশাসিত সংস্থার হাতে দেওয়ার প্রস্তাব**

*** ২৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ডাঃ বি সি রায় পোস্ট-গ্র্যাজুয়েট ইনস্টিটিউট অব বেসিক মেডিক্যাল সায়েন্স এবং এস এস কে এম হাসপাতালের ইনস্টিটিউট অব পোস্ট-গ্রাজুয়েট মেডিক্যাল এডুকেশন অ্যান্ড রিসার্চ এই দুইটি সংস্থাকে এক করে একটি স্বশাসিত সংস্থার হাতে তুলে দেওয়া হচ্ছে; এবং

(খ) সত্য হলে এইরূপ সিদ্ধান্ত গ্রহণের কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তাবটি এখনও বিবেচনাধীন আছে।

(খ) যেহেতু প্রস্তাবটি এখনও বিবেচনাধীন এ ব্যাপারে বিশদ কারণ দর্শাইবার প্রশ্ন এখনই ওঠে না।

**উপসাগরীয় এলাকায় দিঘা বা অন্য কোনও পর্যটন কেন্দ্র উন্নয়নের পরিকল্পনা**

***২৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১১২।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, উপসাগরীয় এলাকায় পর্যটন কেন্দ্র উন্নয়নের জন্য ভারত সরকার যে স্কীম হাতে নিয়েছে তাতে দিঘা বা অন্য কোনও পর্যটন কেন্দ্র অন্তর্ভুক্ত হয়েছে কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ, দিঘা, সাগর দ্বীপ ও সুন্দরবন অন্তর্ভুক্ত হয়েছে।

**Payment of compensation to the victims of oil adulteration tragedies at Behala and Tollygunge**

***278.** (Admitted question No. *399.) **Dr. Hoimi Basu and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Food and Supplies Department to State—

(a) Whether the State Government has received the memorandum of the Consumer Unity and Trust Society regarding payment of compensation to the victims of oil adulteration tragedies at Behala and Tollygunge in 1988;

(b) if so,—

(i) what are the demands and suggestion of the Society; and

(ii) the action proposed to be taken by the State Government in the matter ?

**The Minister-in-Charge of the Food and Supplies Department :** (a) No, but a notice received from the National Consumer Disputes Redressal Commission indicates that a complaint has been filed with the Commission by the said Society wherein the Govt. of India, the State Govt. and the Calcutta Municipal as opposite parties. Action in the matter is being taken.

(b) (i) and (ii) The Matter being subjudice, no comments can be offered.

**রাজ্যে পোলিও রোগে আক্রান্ত শিশুর সংখ্যা**

***২৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ রাজ্যে পোলিও আক্রান্ত শিশুর বর্তমান সংখ্যা কত; এবং

(খ) পোলিও রোগ প্রতিরোধের জন্য কি ব্যবস্থা আছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারের কাছে প্রাপ্ত তথ্য অনুসারে গত কয়েক বছরে এ রাজ্যে পোলিও আক্রান্ত শিশুর সংখ্যা নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ১৯৮৫-৮৬ | ৭৩ জন |
| ১৯৮৬-৮৭ | ৪৮ জন |
| ১৯৮৭-৮৮ | ১৭৮ জন |
| ১৯৮৮-৮৯ | ৪৮ জন |

(এপ্রিল ৮৮ থেকে জানুয়ারি ৮৯ পর্যন্ত)

(খ) পোলিও রোগ প্রতিরোধের প্রধান ও অপরিহার্য উপায় হিসাবে প্রতিটি শিশুকে এক বছর বয়সের মধ্যে ৩(তিন) ডোজ্ পোলিও ভ্যাকসিন খাওয়ানো হয়ে থাকে।

**নদীয়া জুটমিলে লকআউট**

*২৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৮।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে গত ২২-৬-৮৮ তারিখে নদীয়া জুট মিলে লকআউট ঘোষণা করা হয়েছে; এবং

(খ) সত্য হলে, মিলটি খোলার জন্য রাজ্য সরকার এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) লক-আউট ঘোষণার পর বিরোধ নিষ্পত্তির জন্য শ্রম আধিকারিকের পক্ষ থেকে শ্রমিক ইউনিয়ন ও মালিক পক্ষকে নিয়ে সালিশী বৈঠকের ব্যবস্থা করা হয়। মালিক পক্ষ মিলটিতে লক-আউট প্রত্যাহার করার জন্য শ্রমিক ইউনিয়নকে ঐ প্রস্তাবগুলি সম্পর্কে মতামত জানাতে অনুরোধ করা হয়েছে।

**ক্রীড়া বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা**

*২৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ক্রীড়া বিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, চলতি আর্থিক বৎসরে কতগুলি ক্রীড়া বিদ্যালয় স্থাপিত হবে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সমস্ত রাজ্যে ৩২টি ক্রীড়া বিদ্যালয় স্থাপনের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**রাজ্যে খাদ্য দ্রব্যের সরবরাহের পরিমাণ**

*২৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮১।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে কেন্দ্র থেকে রাজ্য সরকার মোট

কত পরিমাণ চাল, চিনি, গম ও কেরোসিন তেল সরবরাহ পেয়েছেন;

(খ) উক্ত পরিমাণ কি রাজ্যের নির্দিষ্ট বরাদ্দ অনুযায়ী ছিল; এবং

(গ) কেন্দ্রের সরবরাহ যদি বরাদ্দের কম বা প্রয়োজনের কম হয়ে থাকে সেক্ষেত্রে রাজ্য সরকার কিভাবে ঘাটতি পূরণ করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮ সালে কেন্দ্র থেকে রাজ্য সরকার ৯,৫৫,০২৯ টন চাল, ৩,০০,২৯৪ টন চিনি, ৮,০১,৬৯০ টন গম এবং ৮,১৭,২৭১ কিলোলিটার কেরোসিন তেল পেয়েছেন এবং ১৯৮৮-৮৯ (ফেব্রুয়ারি ১৯৮৯ পর্যন্ত) ৭,৫৯,১১৫ টন চাল, ২,৭০,৭১০ টন চিনি, ৮,৩৭,৫৫৫ টন গম ও ৮,৪৫,২৭৪ কিলোলিটার কেরোসিন তেল পেয়েছেন।

(খ) না।

(গ) রাজ্য সরকারের পক্ষে এই ঘাটতি পূরণ করা সম্ভব নয়। তবে উপযুক্তভাবে আনুপাতিক হারে বন্টনের ব্যবস্থা করে এই ঘাটতি জনিত সমস্যার সমাধান করার চেষ্টা করা হয়।

**মুর্শিদাবাদ জেলায় নওদা ব্লকের আমতলার হাসপাতাল নির্মাণ**

*২৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩০।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার নওদা ব্লকের আমতলায় ৫০-শয্যা বিশিষ্ট হাসপাতালটির নির্মাণ কাজ বহু বছর আগে সমাপ্ত হয়ে থাকলেও এখনও চালু হয় নি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে এই বিলম্বের কারণ কি; এবং

(গ) হাসপাতালটির উদ্বোধনের জন্য কোনও উদ্যোগ গ্রহণ করা হচ্ছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৫ শয্যাবিশিষ্ট আমতলা স্বাস্থ্যকেন্দ্রটিতে ৫০ শয্যার গ্রামীণ হাসপাতালে উন্নতি করার অতিরিক্ত নির্মাণ কাজ কিছুকাল পূর্বে শেষ হয়েছে। ২৫টি বর্তমানে এখানে চালু আছে।

(খ) প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য কিছু বিলম্ব হচ্ছে।

(গ) উক্ত হাসপাতালের অতিরিক্ত ২৫টি শয্যা চালু করার বিষয়ে সংশ্লিষ্ট পদপূরণ ও

পরিচালনের ব্যয় বরাদ্দ গত ২রা ডিসেম্বর ১৯৮৮ মঞ্জুর করা হয়েছে এবং গ্রামীণ হাসপাতালটি শীঘ্রই উদ্বোধনের ব্যবস্থা করা হচ্ছে।

**হুগলি জেলার পাণ্ডুয়া গ্রামীণ হাসপাতালের শয্যা সংখ্যা বৃদ্ধির প্রস্তাব**

*২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮০।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** ঃ স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার পাণ্ডুয়া গ্রামীণ হাসপাতালের পাঁচটি বেড বৃদ্ধির কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত বিষয়ে সরকার এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## CALLING ATTENTION TO MATTER OF URGENT PUBLIC IMPORTANCE

To-day I have received one notice of Calling Attention from Shri Nani Kar and Shri Jamini Bhusan Saha on the subject of denotification of Mohini Cotton Mills by the Government of India.

The Minister-in-Charge will please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 27th, March, 1989.

**Mr. Speaker :** The Minister-in-Charge of Health and Family Welfare Department to make a Statement on the subject of allegation against blood collection for Barkreswar Thermal Power Project by Spokesman of the Government of India.

(Attention called by Shri Amalendra Roy on the 14th March, 1989.)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Prasanta Kumar Sur :** Honourable, Sir,

With your kind permission I would like to make the following Statement regarding the allegation against Bakreswar Thermal power Project, by responsible spokesmen of the Government of India.

Blood collection has been stated to be a stunt. It cannot be considered so by any stretch of imagination. The system of raising fund by donation of blood collectively is in vogue in this State since 1963. The organisers of a blood Donation Camp used to utilise and have still been utilising the money received in lieu of blood donation for some social cause. Unfortunately, these donors were equated with others who donated blood for commercial gain. This naturally aggrieved the organisers of such blood donation camps. As a result, the Health Department was kind enough to identify them as socially committed donors or in short. "Social Donors" since 1978. As examples, raising of fund for building additional floors of Students' Health Premises at Calcutta (a hospital entirely for the students), helping the victims of terrorist activities in Punjab, for flood and drought victims may be mentioned.

Further, I want to reiterate that not a single unit of transfusable blood has been wasted as alleged ever since increased amount is being collected. Reasons for which the blood collected could not be transfused are :-

(i) Hepatitis 'B' poss blood—to be destroyed as per international law; there is little scope to test this before collection in a Camp.

(ii) Accidental bacterial contamination of blood due to invisible 'hair crack' in collecting bottles ;

(iii) Accidental collection of less quantity due to bad vein, untoward reaction of donor during collection ;

(iv) Unexplained halmolysis due to shortage/transportation etc.

Blood belonging to the above categories which cannot be used for transfusion is destroyed periodically under technical supervision.

It is a fact that the blood sometimes can not be utilised within the stipulated period of 3 weeks. Such blood is converted into plasma for use in some medical condition i.e. Burns, post-operative shock, Nephrotic syndrom etc. In other words, blood is utilised.

Even before the foundation stone for Bakreswar Thermal Power Project was laid more than 2500 students and youth were mobilised at Kshudiram Anusilan Kendra, Calcutta on 20th September, 1988, and donated 1567 bottles of blood voluntarily. There was no call made from any quarter for such donation. Voluntary organisations organised the camp and Students and Youths responed to it enthusiatically to make the Bakreswar Project a success.

There is no scope of blood being infected after collection.

In view of the facts stated above, it is once more reiterated that the allegations of blood donation is a stunt, blood is being wasted and getting infected are baseless and have no legs to stand.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে পয়েন্ট তুলছি, যাতে প্রিভিলেজ ইনভলভ আছে। আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে স্টেটমেন্ট করলেন, স্বভাবতই আমাদের সরকারের উনি মাননীয় মন্ত্রী, উনি যে স্টেটমেন্ট এখানে করছেন, সেটা সম্পর্কে কোনও প্রশ্ন তোলা আমাদের পক্ষে আদৌ সম্ভবপর নয়। কিন্তু এমন একটা পরিস্থিতি হয়েছে বা দেখা দিয়েছে, যে পরিস্থিতিতে একেবারে ডায়মেট্রিক্যালি অপোজিট একটা ভিউ উনি যা বলছেন, তার সঙ্গে যারা এই বিষয়ে উল্লেখ করেছেন, They are very responsible parliamentarians as well as spokesmen—spokesmen of the Government. তারা একটা রেসপন্সিবল ফোরামে দাঁড়িয়ে এই অভিযোগ করেছেন, সারা ভারতবর্ষে প্রচার হয়েছে এবং সবাই এটা জানেন এবং এটা আমাদের স্টেটে যখন প্রচার হয়েছে, সারা রাজ্য জুড়ে, তখন আমরা এতে উদ্বিগ্ন হচ্ছি, ব্যাপারটা কি জানার জন্য। এখন মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন রেসপন্সিবল নেতা, তিনি বলছেন যে এটা স্টান্ট, এটা ওয়েস্টেড হয়েছে এবং এটা ইনফেকটেড হয়েছে। আমাদের মন্ত্রী মহাশয় বলছেন যে সেটা আদৌ সত্য নয়। কিন্তু ওঁর বিবৃতিতে এই বিষয়ে পরিষ্কার হয়েছে। আমি জিজ্ঞাসা করছি, তাহলে আমরা কি করব? ওঁর বিরুদ্ধে কি প্রিভিলেজ আনব? আমাদের স্বাস্থ্যমন্ত্রী প্রশান্ত শূরের বিরুদ্ধে যে উনি ডেলিবারেটলি, উইফুলি এবং নোয়িংলি হাউজকে মিসলিড করছেন, এই কথা বলে, আর এক জায়গায় অন্য কথা বলা হচ্ছে, তাহলে কোনটা সত্য? এটা আপনি মাননীয় অধ্যক্ষ মহাশয় দয়া করে যদি অনুমতি দেন তাহলে আমার ওটায় অধিকার আছে, ওঁর বিরুদ্ধে একটা প্রিভিলেজ মামলা এখানে খাড়া করার। সেই মামলা প্রিভিলেজ কমিটিতে পাঠাতে হয়, তারপর যারা যারা এই সব প্রচার করছে, এখানে ওখানে দাঁড়িয়ে, তাদের প্রিভিলেজ কমিটির সাক্ষীর কাঠ গোড়ায় দাঁড় করানো ছাড়া আদারওয়াইজ কি পথ আছে? আপনি যদি বলেন তাহলে কালকেই আমি প্রিভিলেজর একটা নোটিশ দেব। আদারওয়াইজ কি করার আছে আপনি বলুন।

**মিঃ স্পিকার :** উনি কোথায় স্টেটমেন্ট করেছেন, লোকসভার মধ্যে করেছেন না, বাইরে করেছেন?

**শ্রী অমলেন্দ্র রায় :** এটা হয়েছে রাজ্য সভায়।

**মিঃ স্পিকার :** রাজ্য সভার মধ্যে যদি কেউ স্টেট করেন, তাহলে তার প্রোটেকশন আছে, আমরা কি করতে পারি?

**শ্রী অমলেন্দ্র রায় :** সেখানে আমার ডিসএগ্রিমেন্ট আছে। তিনি যে সভারই মেম্বার হোন না কেন, বিয়ন্ড দি রুলস তিনি ডেলিবারেটলি উইলফুলি অ্যান্ড নোয়িংলি হাউজকে মিসলিড করতে পারেন না। তার ফ্রিডম অব স্পিচ যতই থাকুক না কেন, হাউসে কিছু রেস্ট্রিকশন মেনে চলতে হবে। No one can mislead the House deliberately, wilfully and knowingly.

**Mr. Speaker :** Yesterday a member of the parliament made certain statement—not in this House—but in that House, within the precincts of that House. He has got full protection to say this within the precincts of that House. How can we allow to raise a motion against him in this House?

**Shri Amalendra Roy :** Sir, will you allow me to raise a privilege motion against our Minister here?

**Mr. Speaker :** That cannot be allowed. What he has said here is to be taken as true, and that is the general rule. Now the question is, if you think that a Central Minister or a Central Spokesman has made some wrong statement in that House, it is for the members of that House to take up the matter in that House, and it is not for us to raise it here.

**Shri Amalendra Roy :** It is only the question of action.

**Mr. Speaker :** We ignore these things. I think that is more appropriate.

## LAYING OF REPORTS AND ACCOUNTS

**the Reports of the comptroller and Auditor General of India for the years 1985-86 and 1986-87 and the Accounts for 1985-86.**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to lay the—

(1) Reports of the Comptroller and Auditor General of India for years 1985-86 and 1986-87 (Revenue Receipts);

(2) Reports of the Comptroller and Auditor General of India for the Year 1985-86 (Civil) (Vol.I & II);

(3) Reports of the Comptroller and Auditor General of India for the Year 1985-86 (Commercial);

(4) Finance Accounts, 1985-86; and

(5) Appropriation Accounts, 1985-86.

[2-20—2-30 P.M.]

## MENTION CASES

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া ই.এস.আই. হসপিটালে রোগীদের জন্য যে আতপ চাল দেওয়া হচ্ছে তা অত্যন্ত নিম্নমানের। সেই চালের মধ্যে ধান, কাঁকর প্রভৃতি মেশানো আছে। মাঝে মাঝে পচা গন্ধযুক্ত চালও দেওয়া হচ্ছে। যে চাল দেওয়া হচ্ছে তার মধ্যে ভাঙা চালই বেশি, তাতে ৪০/৫০ পারসেন্ট খুদ রয়েছে। ওখানে মাঝে মাঝেই রোগীদের মধ্যে ভীষণ অসন্তোষ দেখা দিচ্ছে, তাঁরা ঐ চাল খেতে নারাজ হচ্ছেন, ফলে হসপিটাল অথরিটিস ভীষণ অসুবিধার মধ্যে পড়ছেন। এ বিষয়ে হসপিটাল অথরিটি, তথা সুপারিনটেনডেন্ট বহুবার এফ.সি.আই.কে লিখেছেন যে, এ-রকম চাল হসপিটালে যেন সাপ্লাই না করা হয়। কিন্তু তাঁরা কোনও রকম কর্ণপাত করছেন না। এফ.সি.আই. বলছেন—হসপিটালের জন্য আলাদা কোনও অ্যালটমেন্ট আমাদের নেই, জেনারেল-ভাবে যে চাল আসছে সেই চালই আপনাদের নিতে হবে। আমরা জানি এফ.সি.আই. তথা কেন্দ্রীয় সরকারই এইভাবে সমস্ত চাল সরবরাহ করছেন। কিন্তু এর ফলে আমাদের বামফ্রন্ট সরকারের ওপর রোগীরা কিছুটা অসন্তুষ্ট হচ্ছেন। ই.এস.আই. হসপিটালে যে সমস্ত রোগীরা ভর্তি আছেন তাঁরা প্রত্যক্ষ বা পরোক্ষভাবে ই.এস.আই.র সঙ্গে জড়িত। তাঁরা সাপ্তাহিক, মাসিক চাঁদা কন্ট্রিবিউশন করে থাকেন। সেইজন্য আমি বলব, যদিও এটা কেন্দ্রীয় সরকার এফ.সি.আই.র ব্যাপার আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, কেন্দ্রীয় সরকারের কাছে তিনি যেন এই বিষয় নিয়ে কথা বলেন এবং তাঁর পক্ষে যতটুকু সম্ভব তা যেন তিনি করেন। কারণ, রোগীদের এইরকমভাবে আতপ চালের ভাত দেওয়া আমার মনে হয় স্বাস্থ্যসম্মত নয়। আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি এই বিষয়টি তিনি যেন গুরুত্ব দিয়ে দেখেন এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করে হাসপাতালে যাতে আলাদাভাবে রোগীদের জন্য ভাল চাল সরবরাহ করা যেতে পারে তারজন্য যেন ব্যবস্থা নেন।

**মিঃ স্পিকার ঃ** Mr. Sarkar, Mr. Amalendra Roy raised a question when you were not in the House. অশোক ঘোষের কোয়েশ্চেন আপনি মেনশন করলেন, মুভ করলেন এই হাউসে। উনি জানতে চেয়েছেন অশোক ঘোষের কাছ থেকে কোনও অনুমোদন ছিল কিনা, কারণ এটা অনুমোদন ছাড়া করা যায় না। উনি এটা জানতে চেয়েছেন। তা আপনি তখন হাউসে ছিলেন না, সেইজন্য আপনাকে জিজ্ঞাসা করতে পারিনি। অনুমোদন আছে কিনা বলে দিন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** It is supposed. এটা ধরেই নেওয়া হচ্ছে যে একজন মেম্বার তিনি যদি না থাকেন তাঁর কোয়েশ্চেন উঠুক, এটা ধরেই নেওয়া হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এটা ধরাধরির কোনও ব্যাপার নয়, রুলে আছে একজন মেম্বার না থাকলে অন্য সদস্যকে অথরিটি দিলে তিনি মেনশন করতে পারেন। আমরা এ ব্যাপারে খুব লেনিয়েন্ট। এখন প্রশ্ন হচ্ছে কি, ওঁরা তো বয়কট ঘোষণা করেছেন, আমাকে চিঠি দিয়েছেন যে আমরা বয়কট করছি। এখন একটা মেম্বার বয়কটিং দি হাউস তার কোয়েশ্চেন When he has authorised somebody to mention on his behalf or not? এ ব্যাপারে টেক্‌নিক্যালিটিজের ব্যাপার আছে তো?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** হ্যাঁ, আমি ফরম্যালি অনুমোদন নিইনি, to tell you the fact. আপনি যদি মনে করেন আপনি জানতে পারেন, তিনি যদি আপত্তি করেন তাহলে আপনি যা করার করতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** তাহলে তো আমাকে এক্সপাঞ্জ করতে হবে।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** দরকার হলে আপনি তা করতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** আমি এক্সপাঞ্জ করছি না। নেক্সট কোয়েশ্চেন হচ্ছে, ভবিষ্যতে এইসব করলে একটু অনুমোদন নিয়ে রাখবেন। কতগুলি টেক্‌নিক্যালিটিজ আছে তো? ওঁরা বলছেন আমরা বয়কট করছি আর আপনি তার কোয়েশ্চেন মেনশন করে তুলছেন। তাহলে টেকনিক্যালি তাঁদের বয়কট থাকছে না, it is coming on record technicalities. এখানে কতকগুলি আছে। They may raise objection late on. যে আমরা বয়কট করছি, আপনি প্রশ্ন তুলতে দিলেন কেন? তখন আমি বিপদে পড়ে যাব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তাহলে কোয়েশ্চেন হেল্ড ওভার করে দিন।

**মিঃ স্পিকার ঃ** No if they do not raise objection, the matter ends there. The question is not about holding it over. But they can object. আমি বয়কট করলাম, আমার অনুমোদন ছাড়া অন্য অনারেবল মেম্বারকে আমার প্রশ্ন তুলতে দিলেন কেন, তখন আমি কি উত্তর দেব?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** না, আপনি তো আমাকে অ্যালাউ করেছেন।

**মিঃ স্পিকার :** I have allowed. I am very lanient if they raise objection, then what do I do? সেই জন্য ভবিষ্যতে অনুমোদন না থাকলে তুলবেন না। আমি তো চেয়ারে আছি, আমার পজিশন বুঝবেন। ঠিক আছে বসুন।

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী রাজকুমার মন্ডল মহাশয় এইমাত্র উল্লেখপর্বে উলুবেড়িয়া হাসপাতালের একটি ঘটনার প্রতি আমার এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছেন যে সেখানের ই.এস.আই. হাসপাতালে রোগীদের খাবারের জন্য যে চাল দেওয়া হচ্ছে সেই চাল অতি নিকৃষ্টমানের। এটা সত্যি কথা, তার কারণ ইদানিং আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এফ.সি.আই.র মাধ্যমে যে চাল পাচ্ছি অধিকাংশক্ষেত্রে তা অতি নিকৃষ্ট। লিখিতভাবে এফ.সি.আই. জানিয়েছেন, লিখিতভাবে কেন্দ্রীয় সরকারের সচিব জানিয়েছেন যে পাঞ্জাব, হরিয়ানার চাল যা বৃষ্টির জলে পচে গেছে সেটা আমাদের নিতে হবে। এর বিরুদ্ধে বারেবারে প্রতিবাদ জানিয়েছি, কিন্তু তাঁরা শোনেননি, ক্রমাগত দিয়ে যাচ্ছে। মানুষের খাবার অযোগ্য চাল এবং অবস্থা যে জায়গায় পৌঁছেছে, কেবলমাত্র শুধু রেশন দোকানে এই চাল দেওয়া নয়, হাসপাতালে যে চাল দিতে হচ্ছে সেই চালও খারাপ। রোগী ভাল হবে কি? এই চাল খেয়ে তো মারা যাবে। এইসব কথা বলা হয়েছে কেন্দ্রীয় সরকারকে। ভাল চাল আছে, কিন্তু তাঁরা দেবেন না। আমাদের খারাপ চাল খেতেই হবে। এই চাল খেয়ে মরুক ওঁরা এটা চায়। আমরা প্রতিবাদ করেছি, এই ঘটনার উল্লেখ করে পাঠাব। কিন্তু এই জিনিস চলছে।

[2-30—2-40 P.M.]

**শ্রী বিন্দ্যেশ্বর মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৪.৩.৮৯ তারিখে পুরুলিয়ার জয়পুর থানায় বাগলতা মৌজায় আনন্দমার্গের যে প্রধান কার্যালয় আছে, সেখানে এস.পি.এবং ডি.এফ.ও. রাত্রে সশস্ত্র পুলিশ বাহিনী নিয়ে হানা দিয়ে অনেক বে-আইনি অস্ত্রশস্ত্র উদ্ধার করেছেন। সেই অস্ত্রগুলির মধ্যে অনেক বিদেশি অস্ত্রও পাওয়া গেছে। তাছাড়া সেখানে একটা ব্যাগ পাওয়া গেছে এবং তার মধ্যে ১৫ হাজার টাকা ছিল এবং সেই টাকার মধ্যেও আবার অনেক বিদেশি মুদ্রা রয়েছে। এই ঘটনার ফলে ওখানকার গ্রাম গঞ্জের মানুষের মধ্যে একটা আতঙ্ক এবং উত্তেজনার সৃষ্টি হয়েছে। তাই এই ঘটনার অবিলম্বে তদন্ত করে এবং বে-আইনি অস্ত্ররাখার অপরাধের জন্য একটা আইনানুগ ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তারকবন্ধু রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়; আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি খুবই গুরুত্বপূর্ণ এবং ভয়াবহ। আপনি জানেন, কিছুদিন আগে উত্তরবঙ্গে মাছের একটা রোগ দেখা দিয়েছিল। মৎস্য বিশেষজ্ঞরা বহু চেষ্টা করেছিলেন কিন্তু

কেউই সেই রোগ সারাতে পারেন নি, বরং এত সংক্রামকভাবে ঐ কুষ্ঠ জাতীয় রোগ বেড়ে যাচ্ছে যে, ঐ মাছ ধরার জাল যদি অন্য কোনও ভাল পুকুরে দেওয়া হয় সেই পুকুরের মাছেরও ঐ অবস্থা হচ্ছে। ময়নাগুড়িতে প্রায় ৩৫০০ মৎস্যজীবী পরিবার আছে, তারা ঐ জন্য মাছ ধরতে এবং বিক্রি করতে পারছে না। তারা এজন্য প্রশাসনের কাছে বহু আবেদন নিবেদন করেছে এবং অবশেষে তাদের জাল এবং মাছ ধরার অন্যান্য সরঞ্জাম তা বিক্রি করতে বাধ্য হয়েছে। আজকে তারা অনাহারে, অর্দ্ধাহারে দিন কাটাচ্ছে। উত্তরবঙ্গের সব খবর এখানে এসে পৌছায় না, আমার কনস্টিটিউয়েন্সির একটা ব্লকে এই ঘটনা হয়েছে তাহলেই ওখানে যে ১২টা ব্লক রয়েছে সেখানে কি অবস্থা একবার ভেবে দেখে তাদের জন্য কিছু ঋণ এবং ত্রাণের ব্যবস্থার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে তাদের জন্য একটা কিছু ব্যবস্থা না করতে পারলে তারা না খেয়ে মারা যাবে।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এই গুরুত্বপূর্ণ ঘটনার কথা আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করছি, সেটি হল আমার নির্বাচনী এলাকা। শালবনীতে বিগত ১৯৮৮ সালের ১লা নভেম্বর এবং ১৯৮৯ সালের ফেব্রুয়ারিতে দলমা পাহাড় থেকে হাতিরা এসে প্রচুর ক্ষয়ক্ষতি করছে। কৃষকদের ফসল নষ্ট করছে, অনেক ঘর বাড়ি ভেঙ্গে দিয়েছে। গত ২২শে জানুয়ারি পরডিহা গ্রামে এক দিনে তিনজনকে মেরে ফেলেছে। লক্ষ্মীকান্ত মন্ডল, বঙ্কিম মাহাতো এবং ভক্তিমাল পাতর এই তিনজনকে মেরে ফেলেছে। গত সোমবারদিন ১৩ই মার্চ তারিখে নোনাসাল গ্রামের পূণমী মাহাতো ওরফে খাঁদিবালা মাহাতো তারা স্বামী, স্ত্রী এবং ছেলে এই তিন জনে রাস্তা দিয়ে যাচ্ছিল এর মধ্যে ঐ খাঁদিবালাকে হাতিতে দাঁত দিয়ে এ ফোঁড় ও ফোঁড় করে মেরে ফেলে। একটা এলাকা হাতিতে নষ্ট করলে ৩ মাসে তাদের ঘর বাড়ির ক্ষতি পূরণের জন্য ১৮০ টাকা যেটা দেওয়া হয় এবং জীবনহানির জন্য ৫ হাজার টাকা দেওয়া হয়। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন ঐ ক্ষতিপূরণের টাকাটা যেন একটু বাড়ানো হয় এবং সম্পূর্ণ রূপে ঐ শালবনী এলাকা থেকে হাতিদের বিতাড়িত করে বিহার সরকারের কাছে পাঠিয়ে দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, ময়ুরাক্ষী ক্যানেল জলাধার থেকে জল দেওয়া হচ্ছে সেটা অত্যন্ত কম। ফলে দেবগ্রাম পর্যন্ত এসে জল আটকে যাচ্ছে বলে তার আশেপাশে যে চাষ হয়েছে তার ক্ষতি হচ্ছে। এই জলটা যদি বেলপুরের আলবাধ এলাকা পর্যন্ত যায় তাহলে ঐ এলাকা শস্যহানির হাত থেকে বাঁচবে। সেজন্য আপনার মাধ্যমে এই ব্যাপারে সেচ দপ্তর এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে একটি কথা বলছি যে, জল দেবার বিষয়ে আমাদের জেলায় কর্তাব্যক্তি যাঁরা রয়েছেন যেমন—একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, সুপারিনটেনডিং ইঞ্জিনিয়ার বা ইরিগেশন এস.ডি.ও নির্দিষ্টভাবে জল দেবার ব্যাপারে তাঁদের কোনওরকম উদ্যোগ নেই। এইভাবে তাঁরা সেখানকার চাষীদের হয়রানি করছেন। ফলে চাষীরা গ্রাম থকে বোলপুরে, আবার বোলপুর থেকে সিউড়ি ছুটে যাচ্ছেন, কিন্তু জল পাচ্ছেন না।

জল না পাওয়ার ফলে তাই সেখানে একটা শৃঙ্খলা ভঙ্গের সম্ভাবনা সৃষ্টি হতে পারে। সেজন্য এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৪ঠা মার্চ সালামপুর দুই নম্বর ব্লকের সদস্যর সঙ্গে দেহরক্ষী থাকা সত্ত্বেও খুন হয়েছেন। ঐ সদস্যের নাম মধুসুদন দত্ত। কিন্তু পুলিশ সেখানে আমাদের ফরোয়ার্ড ব্লকের একজনকে খুনের দায়ে গ্রেপ্তার করেছেন এবং সাত দিন তাঁকে রিম্যান্ডে রেখেছে। পুলিশ সেখানে কুকুর নিয়ে তদন্ত করে বলেছে যে, ঐ খুনের সঙ্গে গ্রেপ্তার হওয়া ব্যক্তি যুক্ত নন। ফলে ছেড়ে দিতে হবে বুঝে ১৯৮৫ সালের যাদবপুরের একটি কেসের সঙ্গে তাঁকে যুক্ত করার চেষ্টা করছে তারা। শঙ্কর কুন্ডুর নেতৃত্বে সেখানে বিশ্বনাথ ভট্টাচার্যের বাড়িঘর তছনছ ও লুট করা হয়েছে। দেহরক্ষী থাকা সত্ত্বেও সেখানে মধুসুদন দত্ত খুন হয়েছেন, পুলিশ তাঁর নিরাপত্তা দিতে পারেনি। পুলিশ পিকেট থাকা সত্ত্বেও বিশ্বনাথ ভট্টাচার্যর ঘরবাড়ি সেখানে তছনছ হয়েছে। এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হিমাংশু কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় কেশপুর সবচেয়ে বড় ব্লক। সেখানকার জনসংখ্যা ২ লক্ষ। কিন্তু ঐ ব্লকের পঞ্চায়েত সমিতির ঘর খুব ছোট এবং তারফলে সেখানে কর্মাধ্যক্ষ, সহকারি সভাপতি এবং অন্যান্য স্টাফরা বসে কাজ করতে পারেন না। তিন বছর আগে পঞ্চায়েত অফিস নির্মাণের জন্য আবেদন করা হয়েছিল, কিন্তু সেটা আজকেও হল না। এটা উল্লেখ্য যে, আমরা এর আগে প্রথমে বিডিও অফিস যেখানে ছিল সেখানে একটি বাড়ি ভাড়া করে যে অফিস-ঘর করেছিলাম আজও সেটাই রয়েছে। পঞ্চায়েতের কাজের পরিধি ক্রমশ বাড়ছে। এই অবস্থায় পঞ্চায়েতের নিজস্ব অফিস-ঘর নাহলে কাজের খুবই অসুবিধা হচ্ছে। যাতে অবিলম্বে কেশপুর পঞ্চায়েত সমিতির অফিস-ঘর নির্মাণ করা হয় তারজন্য আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

[2-40—3-15 P.M.] (including adjournment)]

**শ্রী স্বদেশ চাকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্রসেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিমদিনাজপুর জেলায় ৩২টি আর.এল.আই মেশিন খারাপ হয়ে পড়ে আছে। এই মেশিনগুলি অকেজ হয়ে পড়ে থাকার দরুন চাষীরা ঠিকভাবে বোরো চাষ করতে পারছে না। স্যার, আপনি জানেন যে গত ২ বার আমাদের এই জেলায় বন্যা হয়েছে। এখন চাষীরা চাষ করার জন্য মাঠে নেমেছে, কিন্তু জলের অভাবে বোরো চাষ করা যাচ্ছে না। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে যাতে এই ৩২টি আর এল আই মেশিন সারানো হয় তার ব্যবস্থা করেন। মেশিনগুলি ঠিকভাবে সারিয়ে দিলে কৃষকরা ভালভাবে আবাদ করতে পারবে। এই মেশিনগুলি সারিয়ে দিলে কৃষকরা ৬ কোটি টাকার বোরো ধান উৎপন্ন করতে পারবে, আর এই মেশিনগুলি সারাতে ৬ লক্ষ টাকা

লাগবে। সুতরাং এই ৩২টি আর.এল.আই মেশিন সারিয়ে দিলে এক দিকে যেমন কৃষকরা উপকৃত হবে অন্য দিকে রাজ্যের উৎপাদন ব্যবস্থা আরও শক্তিশালী হবে।

**শ্রী অবনীভূষণ সতপথি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি আনন্দদায়ক সংবাদ এই হাউসে জানাতে চাই। গতকাল সারা পৃথিবীতে বিশ্ব প্রতিবন্ধী দিবস পালিত হয়েছে এবং সেই সঙ্গে সঙ্গে আমাদের মেদিনীপুর জেলায় বিশ্ব প্রতিবন্ধী দিবস পালিত হয়েছে। এই বিশ্ব প্রতিবন্ধী দিবসকে সামনে রেখে মেদিনীপুর জেলার ঝাড়গ্রামের এক প্রতিবন্ধী যুবক—যার একটা পা ছেলেবেলায় পোলিও আক্রান্ত হয়ে নষ্ট হয়ে গিয়েছে—সে বক্রেশ্বর প্রকল্পের সাহায্যের জন্য মেদিনীপুর, মানিকচক এবং খড়গপুর শহর হয়ে আগামী কাল মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে সামান্য কিছু অর্থ তুলে দিতে চায়। প্রতিবন্ধী যুবকের এই যে সাহসিক পদক্ষেপ এই পদক্ষেপ আমি হাউসের সদস্যদের জানাচ্ছি এবং আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন তাকে উৎসাহ দান করেন। বক্রেশ্বর নিয়ে যে প্রচার বিরোধীরা করে যাচ্ছেন তার বিরুদ্ধে যে, সমস্ত স্তরের মানুষ সংগঠিত হচ্ছে এটা হল তার একটা নিদর্শন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৯/৯০ সালের বর্তমানে যে পরীক্ষা চলছে সেই মাধ্যমিক পরীক্ষার অ্যাডমিট কার্ডে মারাত্মক রকমের ত্রুটি লক্ষ্য করা গেছে। কোনও কোনও অ্যাডমিট কার্ডে ছাত্র-ছাত্রীদের জন্মের তারিখে ভুল আছে, কোথাও আবার বাবার নাম আছে পরীক্ষার্থীর নাম নেই এবং কোথাও পরীক্ষার্থীর আছে তো বাবার নাম নেই। আবার কোনও জায়গায় কোনও বিয়ের উপর পরীক্ষা নেওয়া হবে এই সব অ্যাডমিট কার্ডে উল্লেখ নেই। সুতরাং একটা চূড়ান্ত বিশৃঙ্খলা বোর্ডের মধ্যে দেখা যাচ্ছে। এর পরবর্তীকালে ডেসক্রিপটিভ রোল বিভিন্ন সেন্টারে গিয়েছে তার মধ্যেও ত্রুটি-বিচ্যুতি রয়েছে। এর ফলে পরীক্ষার্থীদের মধ্যে যে একটা ভীতি সঞ্চার হয়েছে তার নিরসন হওয়া প্রয়োজন। এই ব্যাপারে মাধ্যমিক পর্ষদের তৎপর হওয়ার প্রয়োজন আছে। অতীতে কোনও দিন অ্যাডমিট কার্ডে এই ধরনের ত্রুটি দেখা যায় নি। আমার আশঙ্কা এই পরীক্ষার যে ফল প্রকাশিত হবে সেই প্রকাশের ক্ষেত্রে এই ধরনের ত্রুটি ঘটতে পারে। সেইজন্য ফল প্রকাশ যাতে তাড়াতাড়ি হয়, সুষ্ঠভাবে হয় এবং ত্রুটিমুক্ত হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন বোর্ডকে তৎপর হতে বলেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা পৌর এলাকায় বিশেষ করে মাল্টি স্টোরিডবিল্ডিং-এর যে অ্যাসেসমেন্ট হয় সেখানে দেখা যায় অনেক সময় ভ্যালু কম দেখিয়ে অ্যাসেসমেন্ট করা হয় এবং তার ফলে কলকাতা পৌরসভার কোটি কোটি টাকা লোকসান হচ্ছে। সম্প্রতি একটা ঘটনা ধরা পড়েছে এবং পৌরসভাই সেটা ধরেছে। ৬নং লায়ন্স রেঞ্জে টার্নার মরিসন বিল্ডিং-এর ৫ তলা ভাড়া নিয়েছে আর আই টি এস্—অর্থাৎ রেল ইন্ডিয়া টেকনিক্যাল অ্যান্ড

ইকনমিক সার্ভিস লিমিটেড। এটা কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা। এঁরা সব শুদ্ধ ৮২ হাজার টাকার রসিদ সারচার্জ, কর ইত্যাদি মিলিয়ে পান। সম্প্রতি তাদের বাড়িওয়ালা ভাড়া বাড়িয়েছে এবং তার কারণ হিসেবে করেছে পৌরসভার কর বেড়েছে ফিফটি পারসেন্ট। আর আই টি এস এই ব্যাপারে জানতে চেয়ে পৌরসভার অ্যাসেসরের কাছে চিঠি দেন এবং তখনই এই ব্যাপারে খোঁজ পড়ে। অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্ট অনুসন্ধান করতে গিয়ে দেখে পুরসভার রেকর্ডে আই আই টি এস এবং অন্যান্য ভাড়াটেদের ক্ষেত্রে নানা রকম গোলমাল রয়েছে। এই বিল্ডিং-টা ৫ তলা, কিন্তু ওখানে আর আই টি এস্-এর কোনও নাম নেই এবং দেখা যাচ্ছে প্রায় ২০ লক্ষ টাকার পৌরসভা কর থেকে বঞ্চিত হয়েছে। স্যার, এটা শুধু এই টার্নার অ্যান্ড মরিসন বিল্ডিং-এর ব্যাপারে নয়, বহু মাল্টি স্টোরিড বিল্ডিং সম্বন্ধে এরকম অভিযোগ পাওয়া গেছে। পৌরসভার উন্নতির জন্য টাকার দরকার। কাজেই কর ফাঁকি যাতে বন্ধ হয় সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। নতুনকরে অ্যাসেসমেন্ট করা সত্ত্বেও দেখা যাচ্ছে কর ফাঁকি যাচ্ছে। এই ব্যাপারে আমার বক্তব্য হচ্ছে সরকার যেন উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি বসিয়ে এগুলি দেখেন। আমি মাননীয় স্পিকার মহাশয়ের মাধ্যমে পৌরমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি তিনি যেন এই ব্যাপারে হাউসে একটা বিবৃতি দেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সরকার, আপনি একজন সিনিয়র পার্লামেন্টারিয়ান হয়ে কর্পোরেশনের ব্যাপারটা এখানে তুললেন? এটা তো ওখানকার কাউন্সিলররা ঠিক করবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, এটা একটা সিরিয়াস ব্যাপার। রাজ্য সরকার তাদের আর্থিক সাহায্য দেবে, আর কর্পোরেশনের টাকা এইভাবে লস হবে? এটা হতে পারে না।

**মিঃ স্পিকার ঃ** ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন ইজ এ স্ট্যটুটরি অটোনমাস্ বডি। এই ব্যাপারটা ওখানে তোলা প্রয়োজন, কিন্তু আপনি তুললেন এখানে। মিউনিসিপ্যালিটি, পঞ্চায়েতের জুরিসডিকশন আলাদা—আপনি তাদের জুরিসডিকশনে কেন যুক্ত হচ্ছেন?

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিয়ের প্রতি আপনার এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১০ই মার্চ সারা পশ্চিমবাংলার মুটিয়া এবং মজুররা তাদের বিভিন্ন দাবিদাওয়া নিয়ে শ্রমমন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়েছে এবং জমায়েতের মাধ্যমে তাদের দাবিদাওয়া জনসাধারণের কাছে এনেছে। এই মুটে মজুররা লোডিং—আনলোডিং-এর কাজ করে এবং সারা বছর তাদের কাজ থাকে না। তাদের বোনাস্ এবং গ্র্যাচুয়িটির ব্যাপারে আইনানুগ কোনও ব্যবস্থা করা হয় নি। তাছাড়া, এফ সি আই-র গোডাউনগুলো রাজ্য সরকারের অধীনে রয়েছে, কিন্তু দেখা যাচ্ছে সরকারি কর্মচারিদের ভুল পরিকল্পনার জন্য এই সমস্ত মুটিয়ারা কাজ পায় না। বেকার হয়ে রয়েছে। আমি এই ব্যাপারে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি তিনি যেন এই ব্যাপারে একটা ব্যবস্থা গ্রহণ করেন।

(At this stage the House was adjourned till 3.15 P.M.)

**(After Adjournment)**

[3-15—3-25 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন হাউসে কোরাম হয়নি।

(এই সময় কোরাম বেল বাজানো হয়)

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ৮৯-৯০ সালের বাজেট উপস্থাপন করছেন। মাননীয় অর্থমন্ত্রী তিনি পন্ডিত মানুষ, বিনয়ী; সংযত ভাষণ ও সংযত আচরণের মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় যে চিত্র তুলে ধরেছেন, সংযত ভাষার চারিত্রিক গুণাবলি অনুসারে তার ভাষণও সংযত। পশ্চিমবাংলার অর্থনৈতিক দুরাবস্থাকে তিনি খুব সুন্দরভাবে ভাষার মারপাঁচের মধ্যে দিয়ে তিনি ঢাকবার চেষ্টা করেছেন এবং কিছু কিছু পরিকল্পনার কথাও এখানে উপস্থাপন করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি বাজেট ভাষণটি দেখেছেন, তিনি সর্বপ্রথমেই বলেছেন যে, আমাদের পশ্চিমবঙ্গে গত কয়েক মাসের মধ্যে বিধ্বংসী বন্যায় ও প্রলয়ঙ্কর ঘূর্ণিঝড়ে বেশ কয়েকটি জেলাকে বিধ্বস্ত করে দিয়েছে, এবং জেলাগুলি পুনর্গঠনের জন্য যে আর্থিক ব্যবস্থা সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করা হচ্ছে, কিন্তু সেই অনুসারে তারা টাকা পাননি। রাজ্য সরকারের যা পাওনা তার থেকে ক্ষমতার ভিত্তিতে তারা বঞ্চিত হচ্ছে। বিধ্বস্ত জমিগুলি পুনর্গঠনের কাজ তারা করেছেন, এই পুনর্গঠনের কাজ আমরা দেখেছি—সরকার যেভাবে প্রকৃত বিপর্যয়ের হাত থেকে সাধারণ মানুষকে ক্ষয়ক্ষতি ও দূর্দশা থেকে রক্ষা করছে, এবং এই ব্যাপারে বামফন্ট সরকারের যে পদক্ষেপ পড়েছে তা গৌরবজনক নয়। আমরা দেখেছি প্রলয়ঙ্কর ঘুর্ণিঝড় দক্ষিণবঙ্গের সুন্দরবনে—উত্তর ২৪ পরগনা ও দক্ষিণ ২৪ পরগনার ব্লকগুলিতে যে প্রচন্ড ক্ষয়ক্ষতি হয়েছে, সেইগুলি পুনর্গঠন ও পুনর্নির্মাণের ক্ষেত্রে সাধারণ মানুষের আর্থিক দুরাবস্থাকে দূর করার জন্য সাহায্য করার যে পদক্ষেপ গ্রহণ করার কথা, সেইভাবে করা হয়নি। আমরা এটা দেখেছি এই ঘূর্ণিঝড়ে যেসমস্ত গৃহ সম্পূর্ণ বিধ্বস্ত হয়ে গেছে আজ পর্যন্ত সেই গৃহহীন মানুষদের গৃহ নির্মাণের জন্য যে যত সামান্য ৫০০ টাকা বা ২৫০ টাকা দেন সেটা সব জায়গায় দেওয়া হয়ে উঠেনি, যত সংখ্যক গৃহ ক্ষতিগ্রস্ত হয়েছে তার একটা অংশ মাত্র দেওয়া হয়েছে। শুধু ঘরবাড়ি নয়, বহু প্রাইমারি স্কুল, মাধ্যমিক স্কুল এই ঘুর্ণিঝড়ে নিশ্চিন্ন হয়ে গেছে। গত কয়েক মাস ধরে ছেলে-মেয়েরা লেখাপড়া করতে পারছে না, পড়াশুনা সম্পূর্ণ বন্ধ। সেই বিদ্যালয় গৃহগুলি পুনর্নির্মাণের ক্ষেত্রে আজও আমরা কোনও সুস্পষ্ট ঘোষণা সরকার পক্ষ থেকে দেখতে পাচ্ছি না। অথচ তিনি বলছেন বন্যা বিধ্বস্ত ঘূর্ণিঝড়ে বিধ্বস্ত এলাকায় এই পঞ্চায়েতের মাধ্যমে কাজ করেছেন যে পশ্চিমবঙ্গে অর্থনৈতিক পুনর্গঠনের ক্ষেত্রে প্রধান সহায়ক কাজ করে ভূমি সংস্কার। ভূমি সংস্কার ব্যবস্থার ফলে তাঁদের সময় কালে সাধারণ কৃষক, ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী, বর্গাদার অধিকারের ফলে তাদের হাতে জমি এসেছে, ফলে কৃষি উৎপাদন বৃদ্ধি ঘটেছে, স্বাভাবিকভাবে অর্থনৈতিক ব্যবস্থার পরিবর্তন

হয়েছে, সাধারণ মানুষের জীবনযাত্রা উন্নত হয়েছে। এটা মাননীয় অর্থমন্ত্রী তাঁর ভাষণের মধ্যে দিয়ে বলেছেন। কিন্তু মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে আমূল ভূমি সংস্কারের মধ্য দিয়ে সাধারণ মানুষ যদি জমি পায়, কৃষি ব্যবস্থার সমস্ত সুযোগ-সুবিধাগুলি পায় তাহলে উৎপাদন বৃদ্ধি হতে পারে। এই উৎপাদন বৃদ্ধি হলে স্বাভাবিকভাবে গ্রামের সাধারণ মানুষ, ক্ষেত মজুর, ছোট চাষী, প্রান্তিক চাষীর অবস্থার উন্নতি হবে। কিন্তু বামফ্রন্ট সরকারের শাসনে যৎসামান্য ভূমি সংস্কার ঘটেছে। তিনি দেখিয়েছেন ছোট চাষী, প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র চাষীর হাতে ৬০ শতাংশ জমি এসেছে, আর বর্গাদারদের হাতে ১০ শতাংশ এসেছে, এটা মিলিয়ে ৭০ শতাংশ জমি সাধারণ চাষী, ছোট চাষী, প্রান্তিক চাষী এবং বর্গাদারদের হাতে এসেছে। এটা যদি সত্য হয় তাহলে স্বনামে, বেনামে দেব-দেবীর নামে জমি নেই, জোতদার নেই এটাই প্রমাণ করে। কিন্তু পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় আজও স্বনামে, বেনামে দেব-দেবীর নামে শত শত বিঘা জমি লুকিয়ে রেখেছে, ধনী চাষী নিজেদের করায়ত্ব করে রেখেছে, সে ক্ষেত্রে জমি উদ্ধারের কাজ বামফ্রন্টের আমলে হয়নি। এটা দাবি করা হচ্ছে যে সরকারি খাস জমি গরিব ভূমিহীন কৃষকদের মধ্যে বন্টন করা হয়েছে এবং তফসিলি সম্প্রদায় বা অন্য শ্রেণীভুক্ত মানুষের হাতে বেশির ভাগ এই খাস জমি বন্টন করা হয়েছে।

[3-25—3-35 P.M.]

বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ঘোষণা করলেন সরকারি খাস জমি যে পরিমাণ আছে সেটা উদ্ধার করে চাষীদের হাতে দেবেন। কিন্তু বাস্তবে দেখা গেল তাঁদের ঘোষিত লক্ষ্যমাত্রা যেটা ছিল তার সামান্য অংশ মাত্র উদ্ধার করা গেল। স্যার, এই জমিগুলির ক্ষেত্রে একটা কারসাজি আছে। সেটেলমেন্ট বিভাগ থেকে বলা হয়েছে এই জমিগুলি সরকারি খাস জমি ভেস্ট করেছে। কিন্তু সেটেলমেন্ট বিভাগের এই আদেশের বিরুদ্ধে সিভিল কোর্ট থেকে সরকারের বিরুদ্ধে নিষেধাজ্ঞা জারি করা হয়েছে। এর ফলে সেটেলমেন্ট ডিপার্টমেন্ট কোর্টের আদেশ অনুসারে রেকর্ড করেনি বলে এই জমিগুলি সরকারের হাত থেকে বেরিয়ে গেছে। সরকারের হাতে যে জমি নেই সেগুলিও সরকারি খাস জমির মধ্যে ধরে নিয়ে হিসেব দেখানো হয়েছে এবং বলা হচ্ছে এত লক্ষ হেক্টর জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বিতরণ করা হয়েছে। আমি এই ব্যাপারে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামাঞ্চলের মাননীয় সদস্যদের অভিজ্ঞতা আছে যাদের সরকারি খাস জমিতে অধিকার দেওয়া হয়েছে ঋণের দায়ে সেই জমি হস্তান্তর হয়ে যাচ্ছে। এরকম শত শত ঘটনা আমি জানি। জমি যা পেয়েছে বলছে সেটা কাগজপত্রেই পেয়েছে। জমি পেয়ে চাষ করে উৎপাদন বৃদ্ধি করেছে বলে যা বলা হচ্ছে তাতে গ্রামে গিয়ে দেখুন সেই সমস্ত খাস জমি কৃষকরা বিক্রি করে দিয়েছে, হস্তান্তর করেছে। কাজেই আমূল ভূমি সংস্কারের কাজ সম্পন্ন হয়নি। এমন সব কারচুপি রয়েছে যার ফলে দখল করা জমিগুলি অনেকে বিক্রি বা হস্তান্তর করে দিয়েছে। আপনি বলছেন কৃষকরা উৎপাদনের সঙ্গে সরাসরি যুক্ত এবং সেই কারণে তাদের সার, ঔষধ এবং চাষের অন্যান্য সামগ্রী দেওয়া হয়েছে, জল সেচের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এটা কতখানি বাস্তবে সেটা

আপনি নির্ণয় করেছেন কি? উৎপাদন বৃদ্ধির ফলে গ্রামের সাধারণ মানুষ এবং ক্ষেতমজুরদের যদি উন্নতি হয়ে থাকে তাহলে ক্ষেতমজুররা সারা বছর কাজ পায় না কেন? অবশ্য যারা কাজ পায় তারা এই ১৬ টাকার মতো মজুরি পায়, কিন্তু বাকিরা তো বেকার। এরা আজ কাজের জন্য বিভিন্ন জায়গায় ঘুরে বেড়াচ্ছে। আমাদের ২৪ পরগনার গ্রামে গিয়ে দেখুন কৃষক, যারা পরিশ্রম করতে পারে তারা কেউ বাড়িতে নেই। কাজের জন্য তারা বিভিন্ন জায়গায় এবং এমন কি অন্য প্রদেশে পর্যন্ত চলে গেছে। আজকে তাদের যদি এখানে আয়ের ব্যবস্থা থাকত তাহলে বাড়ি ছেড়ে ওই দূর দূরান্তে তাদের যেতে হত না। আর আপনি সেখানে বলছেন যে, এই অবস্থার উন্নতি ঘটেছে, আর্থিক অবস্থার উন্নতি ঘটেছে। আমি আপনার কাছে এই কথা বলতে চাই যে, বামফ্রন্টের সময়ে শিক্ষা ব্যবস্থার মানের অবনতি ঘটেছে। আপনারা বলছেন শিক্ষার জন্য এত টাকা ব্যয় করছেন। কিন্তু সত্যি সত্যি স্বাক্ষরতার অগ্রগতি কতখানি হয়েছে সেটা ভাববার বিষয়। প্রাইমারি শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে গ্রামাঞ্চলের বিদ্যালয়গুলির চেহারা দেখলেই বোঝা যায় যে, এই চেহারায় ছাত্র ছাত্রীদের পড়াশুনা কি করে সম্ভব, সেটা একটু ভাববার বিষয়। বেশির ভাগ স্কুলেরই কোনও গৃহ নেই। অনেক জায়গায় ঘর আছে, কিন্তু প্রয়োজনীয় সাজ সরঞ্জাম নেই। যেমন চেয়ার, টেবিল, বেঞ্চ, ব্ল্যাক বোর্ড ইত্যাদি নেই। এটাই হচ্ছে বাস্তবে ঘটনা। তার উপর আবার প্রতি বছরই প্রাকৃতিক বিপর্যয় লেগে আছে। বন্যা, ঘূর্ণিঝড়ে স্কুল ঘরগুলি ধ্বংস হচ্ছে। সেইগুলি পুনর্নির্মাণ করার ব্যবস্থা করছেন না। অথচ আপনারা বলছেন শিক্ষার মানেরও উন্নতি হচ্ছে, শিক্ষা ব্যবস্থার জন্য এত টাকা ব্যয় করছেন। যেখানে বিদ্যালয় গৃহগুলির এই অবস্থা হয়েছে সেখানে কি রকম লেখাপড়া হচ্ছে এর দ্বারাই সেটা প্রমাণিত হচ্ছে। আপনারা যে শিক্ষানীতি গ্রহণ করেছেন সেই শিক্ষা নীতির মধ্য দিয়ে পরীক্ষা ব্যবস্থা তুলে দিয়েছেন। ছেলে মেয়েদের লেখাপড়া নেই। স্বাক্ষরতার বিষয়ে আপনারা বলছেন যে, নিরক্ষরতা দূরীকরণের জন্য বয়স্ক শিক্ষাকেন্দ্র স্থাপন করেছেন। এই স্বাক্ষরতা অভিযানের জন্য আপনারা যে টাকা ব্যয় করেছেন সেই টাকা যথার্থ ভাবে ব্যয় হচ্ছে কিনা সেই বিষয়ে খোঁজ খবর নিয়েছেন কি? শিক্ষাদান করবার জন্য যাদের ওখানে নিযুক্ত করেছেন তারা প্রকৃত শিক্ষাদান করছেন কিনা সেটা দেখার লোক নেই। আপনারা ঐ বেকার ভাতার মতো মাসে মাসে ৫০/১০০ টাকা করে দেবার ব্যবস্থা করেছেন। এই টাকাটা পাবার জন্য নাম লিখিয়ে রেখেছে। কিন্তু বাস্তবিক পক্ষে গ্রামাঞ্চলের কোনও জায়গায় এই বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলি চালু নেই। সেগুলি দেখার কোনও ব্যবস্থা রেখেছেন কি? পঞ্চায়েত দেখে কি? ব্লকগুলিতে এই বয়স্ক স্বাক্ষরতা কেন্দ্রগুলি কিভাবে পরিচালিত হচ্ছে কোন সংস্থা পরিচালনা করছে, কোনও স্বেচ্ছাসেবী সংস্থার দ্বারা পরিচালিত হচ্ছে এবং বাস্তবে কার্যকর হচ্ছে কিনা ইত্যাদি দেখার কোনও ব্যবস্থা নেই। অথচ আপনারা বলছেন তার পিছনে এত টাকা ব্যয় করছেন এবং স্বাক্ষরতার মান উন্নয়ন হয়েছে। স্বাক্ষরতা বাড়ছে না, নিরক্ষরতা দূরীকরণ হচ্ছে না, এটাই হচ্ছে বাস্তব চিত্র। স্বাস্থ্য ক্ষেত্রে আপনারা এই টাকা ধরেছেন। স্বাস্থ্য একটি গুরুত্বপূর্ণ বিষয়। এই ক্ষেত্রে আরও বেশি করে অর্থ দেওয়া প্রয়োজন। স্বাস্থ্য ক্ষেত্রে অতি সামান্য টাকা ধরেছেন। এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আছেন, গ্রামাঞ্চলের

স্বাস্থ্যকেন্দ্রগুলির অবস্থা তিনি ভাল করেই জানেন। তিনি উদ্যোগ নিচ্ছেন, এটা ঠিক। কিন্তু গ্রামাঞ্চলের স্বাস্থ্যকেন্দ্রগুলির বাস্তব চিত্র হচ্ছে এই, সেখানে ডাক্তার নেই, ঘরবাড়ি নষ্ট হয়ে গেছে, ওষুধপত্র নেই, নিয়মিত ডাক্তার থাকে না। অপর দিকে দেখা যাচ্ছে অপুষ্টিজনিত রোগ মানুষের বাড়ছে। আর তার পাশাপাশি চিকিৎসাকেন্দ্রগুলির এই রকম হাল হলে, দুরবস্থা হলে সাধারণ মানুষের চিকিৎসা হবে কি করে? এই স্বাস্থ্যকেন্দ্রগুলি গড়ে তোলার জন্য আপনি কোনও অর্থ বরাদ্দ করতে পারছেন না। দেখা যাচ্ছে বিগত তিন বছরের মধ্যে আপনি কোনও প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করতে পারেন নি। এর থেকেই প্রমাণিত হচ্ছে আপনারা পশ্চিমবাংলার মানুষের স্বাস্থ্য কতখানি ওয়াকিবহাল আছে! আজই একটু আগে ওষুধ সম্পর্কে একটি প্রশ্নের উত্তরে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী খুব ক্ষিপ্ত হয়ে উঠলেন। উড়িষ্যার একটি ব্ল্যাক লিস্টেড ওষুধ কোম্পানিকে পশ্চিমবাংলায় আপনারা লাইসেন্স দিলেন। এই সম্পর্কে ওয়াকিবহাল করে দেওয়া হয়েছে। উড়িষ্যার গভর্নমেন্ট জানিয়ে দেওয়া সত্ত্বেও আপনারা কি করে পশ্চিমবাংলায় ওষুধ তৈরি করতে তাদের লাইসেন্স দিলেন? একেই পশ্চিমবাংলায় স্বাস্থ্যের এই অবস্থা হয়েছে, তার উপর আবার এই রকম একটা ভেজাল ওষুধ তৈরির কোম্পানিকে আপনারা লাইসেন্স দিয়ে দিলেন—তাদের বিরুদ্ধে এই রকম অভিযোগ আছে। অন্য রাজ্যে তাদের নাম ব্ল্যাক লিস্টেড হয়ে গেছে। কিন্তু তা সত্ত্বেও আপনারা এই ওষুধ কোম্পানিকে পশ্চিমবঙ্গে ওষুধ তৈরি করবার লাইসেন্স দিলেন।

[3-35—3-45 P.M.]

তাহলে এই দিয়েই প্রমাণ হয় যে স্বাস্থ্য দপ্তর কিভাবে চলছে এবং আপনাদের সরকার কিভাবে কাজ করছে। উপরন্তু আপনাদের অর্থ বরাদ্দের পরিমাণও সেই অনুযায়ী হচ্ছে না। এই দিকে আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করলাম। স্যার, পশ্চিমবাংলায় শিল্পের অবস্থা সবচেয়ে করুন। আপনারা বলেছেন যে ভূমিসংস্কারের মাধ্যমে গরিব ও প্রান্তিক চাষীরা তাদের উৎপাদন বাড়াতে পেরেছেন ফলে তাদের অবস্থা উন্নতি হয়েছে। সত্যিকারের অবস্থাটা যদি তাই হবে তাহলে কলকারখানাগুলি একটার পর একটা বন্ধ হচ্ছে কেন? রাজ্যে এত বেকারের সংখ্যা বাড়ছে কেন? স্যার, আপনি জানেন আমাদের এই রাজ্যে ৪৭ লক্ষেরও অধিক রেজিস্ট্রিকৃত বেকার। এর পর আমরা দেখছি কলকারখানায় দিনের পর দিন ধরে শ্রমিক ছাঁটাই চলেছে এবং উৎপাদন ব্যবস্থা ভেঙ্গে পড়ছে। সারা পশ্চিমবাংলায় আজ কয়েক হাজার কারখানা বন্ধ। এর উপর শ্রমিকদের মাথার উপর সর্বদাই ছাঁটাই, লে অফের খড়্গ ঝুলছে। এমন কি আমরা এও দেখছি শ্রমিকদের বাধ্যতামূলকভাবে অবসর নেওয়ানোর জন্য মালিকরা চুক্তি করছে। মালিকরা আজ পশ্চিমবঙ্গে শ্রমিকদের তাদের খুশি মতন শর্তে রাজি হতে বাধ্য করছে এবং তাদের খুশি মতন কলকারখানা বন্ধ করে দিচ্ছে। ফলে শ্রমিকরা না খেতে পেয়ে মরছে। পশ্চিমবাংলার অনেক জায়গায় এরকম নানান ধরনের ঘটনা ঘটছে। আমি কয়েকটি ঘটনার কথা বলছি। কিছুদিন আগে গ্যাঞ্জেস জুট মিলের একজন ছাঁটাই শ্রমিক ব্যান্ডেল স্টেশনে না খেতে পেয়ে মারা গিয়েছেন। পানিহাটি অঞ্চলে দীর্ঘদিন অনাহারে থেকে

এবং বিনা চিকিৎসায় ৩০ জন ছাঁটাই শ্রমিক মারা গিয়েছেন। সোদপুরের বঙ্গোদয় কটন মিলের ১২০ জন শ্রমিকের জীবনেও অনুরূপ ঘটনা ঘটেছে। বেলঘরিয়ার বেনী লিমিটেডের ১০০ জন ছাঁটাই শ্রমিক দীর্ঘদিন না খেতে পেয়ে মারা গিয়েছেন। রানিগঞ্জ পেপার মিল, ডানবার কটন মিলের অনুরূপ অবস্থা। পূর্বাঞ্চলের সর্ববৃহৎ সূতামিল—কেশোরাম মিলেও একই ঘটনা ঘটেছে। স্যার, বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় এই সমস্ত ঘটনা ঘটেছে কিন্তু সেখানে সরকারকে কোনও ব্যবস্থা নিতে আমরা দেখছি না। তারপর আপনারা বলেছেন, বাজেটের অর্দ্ধেক টাকা আপনারা পঞ্চায়েতের মাধ্যমে ব্যয় করবেন। এটা খুব ভালো কথা। বিকেন্দ্রীকরণ করছেন, আমরা এটা সমর্থন করি, কিন্তু এ ক্ষেত্রে কিছু প্রশ্ন থেকে যাচ্ছে। পঞ্চায়েতের হাত দিয়ে যে বিপুল পরিমাণের টাকা ব্যয় করার জন্য দিচ্ছেন সেখানে সেই রকম পরিকাঠামো কিন্তু আপনারা গড়ে তুলতে পারেন নি তার ফলে এই টাকার একটা বৃহৎ অংশের হয় অপচয় হচ্ছে না হয় অপব্যবহার হচ্ছে। পঞ্চায়েতকে আপনারা গ্রাসরুট লেভেল পর্যন্ত নিয়ে যাবার কথা বলছেন কিন্তু বাস্তবে কি সত্যি সত্যি তাই পারছেন? আপনারা ব্লক স্তরে এবং জেলা স্তরে পরিকল্পনার কথা বলছেন কিন্তু বাস্তবিকপক্ষে আমরা দেখছি গ্রামে গ্রামে এই পঞ্চায়েতের মাধ্যমে একটা সুবিধাভোগী শ্রেণীর সৃষ্টি হচ্ছে এবং তারাই এই পঞ্চায়েতগুলিকে কুক্ষিগত করে রাখছে এবং তাদের মাধ্যমেই এই সমস্ত টাকা নানানভাবে অপচয় হচ্ছে। যথার্থভাবে মানুষের কল্যাণের জন্য যে উদ্দেশ্য নিয়ে ব্যয়বরাদ্দ করা হচ্ছে সেই উদ্দেশ্যে সাধিত হচ্ছে না। লক্ষ লক্ষ কোটি কোটি টাকা এইভাবে ড্রেনেজ হচ্ছে। পঞ্চায়েতের এই অপচয় এবং দুর্নীতি রোধ করার জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন আশা করি সেটা মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন। তারপর সরকারের নিজস্ব পরিচালনাধীনে যে সমস্ত সংস্থাগুলি রয়েছে—পাবলিক আন্ডারটেকিং—সেগুলি সব লোকসানে চলছে। দুগ্ধ প্রকল্প, বাস, ট্রাম যেখানেই দেখবেন সেখানে লোকসান। কেন এই লোকসান? অডিট রিপোর্টে দেখা যাচ্ছে যে অপচয়, দুর্নীতি এটাই হচ্ছে প্রধান কারণ। সেখানে আপনি রোধ করতে পারছেন না, সে সম্পর্কে সরকার দৃঢ় পদক্ষেপ নিতে পারছেন না। যদি এই ব্যাপারে দৃঢ় পদক্ষেপ নিতে পারতেন তাহলে এই অপচয়, দুর্নীতির হাত থেকে রেহাই পাওয়া যেত এবং লোকসানের হাত থেকেও রেহাই পাওয়া যেত। আপনি পুলিশ খাতে টাকা ব্যয় করছেন। পুলিশ খাতে টাকা বরাদ্দ করছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৮৮/৮৯ সালে যে টাকা ছিল, ২৩৮ কোটি ২৭ লক্ষ সেটা কিন্তু এস্টিমেট বাজেট ছিল, পরে রিভাইজড হয়ে বেড়ে গেছে। এবারে আপনি যে টাকা ধরেছেন সেটাও গত বারের চেয়ে বেশি, সেটাও রিভাইজড হয়ে বেড়ে যাবে। আপনি এই অবস্থার মধ্যে মানুষের নিরাপত্তা রক্ষা পারছে না। পুলিশ কি দুর্নীতি মুক্ত হয়ে গেছে? চুরি, ডাকাতি, খুন, রাহাজানি যেগুলি পুলিশের দেখা কর্তব্য, যেখানে সাধারণ মানুষের নিরাপত্তার ব্যবস্থা করা প্রয়োজন, পুলিশ তা করতে পারছে না। একদিকে পুলিশের বরাদ্দ বৃদ্ধি করছেন, অপর দিকে সাধারণ মানুষের নিরাপত্তার জন্য চুরি, ডাকাতি, খুন-জখম, রাহাজানি ইত্যাদি যেগুলি পুলিশের প্রতিরোধ করা দরকার সেখানে পুলিশ অপারগ। এক সময়ে বামফ্রন্টের সদস্যরা যখন বিরোধী পক্ষে ছিলেন তারা তখন এই

পুলিশ বাজেটের তীব্র বিরোধিতা করতেন, তীব্র প্রতিবাদ জানাতেন। আপনি বলছেন যে কেন্দ্র দিচ্ছে না, আপনারা লড়াই করছেন। আজকে যারা বামফ্রন্টের সদস্য আছেন, যারা মন্ত্রী হয়েছেন তারা এক সময়ে কংগ্রেসের আমলে পুলিশ বাজেটের তীব্র বিরোধিতা করতেন। তারা একথাও বলতেন যে যখন টাকা নেই তখন জনকল্যাণমূলক খাতে অর্থ বরাদ্দ বেশি করে পুলিশ খাতে বরাদ্দ কমিয়ে দেওয়া হোক। আপনি বলছেন যে কেন্দ্র অর্থ দিচ্ছে না, আপনারা সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে এই সমস্ত পরিকল্পনা গ্রহণ করছেন। বামফ্রন্ট সরকারের এটাই কি দৃষ্টিভঙ্গি? আপনারা যখন ক্ষমতায় ছিলেন না তখন আপনাদের দৃষ্টিভঙ্গি এক রকম ছিল, আর ক্ষমতায় আসার পরে আপনাদের দৃষ্টিভঙ্গি অন্য রকম হয়ে যাচ্ছে। এখানে আপনি বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্র, হলদিয়া পেট্রো-কেমিক্যাল, সল্টলেকে ইলেকট্রোনিক ইত্যাদি কথা বলেছেন যে সব ব্যাপারে কেন্দ্রীয় সরকার অসহযোগিতা করছেন। এই ব্যাপারে নিশ্চয়ই কেন্দ্রের প্রতিবাদ করা দরকার। কিন্তু আপনারা সেখানে আন্দোলন, লড়াই, সংগ্রামের পথে না গিয়ে বক্রেশ্বরের জন্য রক্ত সংগ্রহ করছে এবং শ্রমিকদের বেতন কাটছেন। এটা দিয়ে কি এগুলি করা সম্ভব? যদি দেশের মানুষ এগুলি চায় তাহলে এব্যাপারে আন্দোলন করে, লড়াই করে, চাপ সৃষ্টি করে কেন্দ্রীয় সরকারকে বাধ্য করুন। আপনারা বলেন যে জনগণ আপনাদের সঙ্গে আছে। তা যদি হয় তাহলে সেই জনগণকে নিয়ে আপনারা লড়াই করে কেন্দ্রের উপরে চাপ সৃষ্টি করছেন না? আজকে বামফ্রন্টের বিভিন্ন শরিক দল বলছেন যে বক্রেশ্বর রক্তের মধ্যে দিয়ে নয়, শ্রমিকদের বেতন কাটার মধ্যে দিয়ে নয়। কিন্তু বামফ্রন্টের মধ্যে সি.পি.এম'রাই এই যুক্তি করেছেন। তারা আন্দোলন বিমুখতার দিকে যাচ্ছে এবং জনগণ থেকে ক্রমশ বিচ্ছিন্ন হয়ে পড়ছেন। জনগণ যখন আপনাদের পিছনে আছে তখন সেই জনগণের শক্তির উপরে নির্ভর করে আন্দোলনের পথে না গিয়ে রক্ত দান, শ্রমিকদের বেতন কাটা, এসব কেন করছেন? কাজেই আসুন, জন-আন্দোলন সৃষ্টি করি কেন্দ্রীয় সরকারকে বাধ্য করার জন্য বামফ্রন্ট সরকার সেইভাবে এগিয়ে যাবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

[3-45—3-55 P.M.]

**Shri Neil Aloysius O'brien :** At the outset I would like to complement the Finance Minister for presenting, as in the preceding year, a balanced (Zero-deficit) budget which I think is a safe economic device. It is indeed gratifying to note that during the present even for a single day; more so, because in the not-too-distant past the state has had to suffer the indignity of unmitignted castigation (often bordering on punitive threats) from the Government in Delhi for overdrafts that the State Government had to take recourse to. Will the Central Government, Who blissfully bank on huge budgetary deficits year after year while unabashedly counselling State Government to be prudent about their outlays, acknowledge the credit due to the Government of West Bengal. Specially in a year when it has to assume the stupendous

liability of introducing new pay scales following the recommendations of the pay Commission and the Methrotra Commission? Quite obviously, for the sake of avoiding budget deficits the State Government has been forced to abandon or down several development schemes. Administrative expenses are spiralling upwards the result of general inflationary conditions and in a budget involving a total outlay of Rs. 3952 crores, as much as Rs. 1800 crores had to be earmarked for a salaries, allowances and other benefits of Govt. and quasi-Government employees.

While realising the inevitability of such rising administrative costs we must be worried that nearly 50% of the budget will be on overheads by any standards a crisis situation with no sign of any let-up. The allocation for the Annual plan for the year 1989-90 is Rs. 1115 crores, of this amount, the State Government will have immediately to arrange for Rs. 789 crores while the rest will come in the form of so-called central assistance. Dr. Dasgupta is legitimately reluctant to describe this as "assistance" in that, 70 per cent of the Rs. 325 crores and 70 lakhs that the centre undertakes to provide will be in the form of loans that have to be repaid along with interest. For all practical purposes, therefore, the lion's share of the resources required for the State plan will have to be mobilized by the State Government.

In this context the Finance Minister's bold bid for enhanced resource mobilisation through the levy of additional taxes and widening the tax base is well-founded; such measures are aimed at fetching Rs.79 crores, a sensible goal, given the fiscal constraints he is beset with. At same time, the refliefs offered in regard to turnover tax on iron and Steel, and sales taxes on tea, vanaspati electronic items, cycle tyres and parts must be welcomed from the viewpoint of the common man. The rise in the professional tax, however, seems to be a bit too-sweeping, for its impact is mainly on the middle-income group or the middle class.

The increase in inter-State tax on TV sets from one to three per cent may also affect TV manufacturers (Numbering about 50) in West Bengal who cannot survive without selling their products in the neighbouring states like Bihar and Orissa and where local manufacturers do not have to pay sales tax. The increase in the sale tax on locally manufactured TV sets from three to six per cent, and the lowering of the same tax levied on sets brought from other States from 15 to six percent may also affect the States TV manufacturing units. I also wonder why the Finance Minister has set such a modest target of Rs.

4 crores from additional levies on liqucur and beer which on the face of it should earn higher revenue.

A redeeming feature of the budget is the incorporation of more attractive incentive schemes for the setting up and development of new industries in the State which should provide the motive force for its rapid economic growth.

On the face of it, the new basket of incentives which the present Left Front Government is now offering following its predecessors in 1977 and 1983, may not appear strikingly innovative, containing as it does investment subsidies, sales-tax concessions to new industrial units, price preferance in respect of State purchase to units located in the State, and the like. But, then the scope for more innovative measures in this sphere for the State Government is highly circumscribed. Within his limited fiscal prerogatives, the Finance Minister has chalked out a blue print for industrial advancement of the State which is laudable.

In a state where in the course of 1987 and 1988, the indices of output of the large and the medium industrial units increased by merely 3 per cent, and for the industrial progress of which the apathy of the Central Government is proverbial, it is but natural that the Finance Minister will be prompted to try specially to attract private entrepreneures. However, I have my misgiving about the efficacy of fiscal means alone realising that goal. Infrastructural facilities, particularly power, roads and communication, as well as prospects of harmonious labour relations are also of supreme importance in this context. By the Government's own reckoning in the Economic Review, progress on the power front in 1987-88 has been far from satisfactory. In fact, in the power sector there was no addition to the installed capacity for the first time since the Left Front Government came to power in 1977. The monthwise power generation was also almost consistently lower throughout 1988. While the Bakreswar project is a great venture, further utilisation of the installed capacity in the power sector must also be fully kept in view. I hope the reduction of tax on dry battery cells for torches etc is not an indication that load shedding in the near further will be on the rise.

Tax on cars is up by 50%-a high percentage, while would not have been minded if the condition of the Calcutta streets were correspondingly improved. The overall maintenance cost of cars in Calcutta is considerably higher than in comparable cities because the poor state

of the roads has a devastating effect on the general condition and life of cars.

I entirely subscribe to the view that a fundamental remedy of the State's unemployment problem lies in promoting small-scale industries rather than generating employment in the service sector. A total of over 15000 new small units were expected to come up in the State in 1988-89 with a total employment potential of about 9000 persons. However, there has been a decline in the growth of new units in the current year as the estimate in the Economic Review suggested that over 19,000 units were supposed to have been set up in 1987-88 providing employment to about 44,000 persons. One point strikes me here while statistics regarding the setting up of new units are provided by the Finance Minister, some of these units are wound up quickly, and a true picture of the net progress on the small industries front is lacking. I wonder if it is possible to build up and provide such information which would be useful for industrial planning and a dispassionate evaluation of its implementation.

Finally, I support that I consider a dexterous budget which is perhaps the best that could be conceived under the exacting and trying circumstances that the State has to face. Thank you.

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় অর্থমন্ত্রী এই হাউসে যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে আপনার মাধ্যমে এই হাউসে কয়েকটা কথা নিবেদন করতে চাই। এক কথায় এই বাজেট সংযমের পরিচয় দিয়েছে। এই বাজেট একদিকে কেন্দ্রীয় সরকার অনুসৃত অর্থনীতির বিরুদ্ধে একটা প্রতিবাদের দলিল, অপর দিকে জনমুখি ও রাজ্যের মানুষের আশা আকাঙ্খার প্রতীক হিসাবে চিহ্নিত। সুতরাং এর জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। একটা অঙ্গ রাজ্যের বাজেট নিয়ে আলোচনা করতে হলে অবশ্যই গোটা দেশের আর্থসামজিক কাঠামোর নিরিখে আলোচনা করতে হবে। ভারতবর্ষের আর্থসামাজিক কাঠামোতে একচেটিয়া পুঁজিপতিরা, এবং সামন্তপ্রভুরা আধিপত্য করছে। এই রকম একটা আর্থসামাজিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে একটা রাজ্যের বাজেট কখনই সমাজতান্ত্রিক বাজেট হতে পারে না।

[3-55—4-05 P.M.]

তাই এই সীমাবদ্ধ গন্ডীর মধ্যে থেকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তা এই রাজ্যের অর্থনৈতিক অগ্রগতির ক্ষেত্রে এক পদক্ষেপ হিসাবে চিহ্নিত হবে। সেইজন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি যে এই আর্থিক সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও এই রাজ্যের আত্মমর্যাদার যে প্রতীক বক্রেশ্বর প্রকল্প তারজন্য তিনি ৯০ কোটি টাকার

বরাদ্দ রেখেছেন শত্রুর মুখে ছাই দিয়ে। তাঁর এই পদক্ষেপকে আমি অভিনন্দন জানাচ্ছি। রাজ্য সরকার ঘোষণা করেছিলেন যে রাজ্যের জনগণের আশীর্বাদ, সহযোগিতা নিয়ে আমরা এই প্রকল্প তৈরি করব। কয়েকটি কাগজে সম্পাদকীয়তে লেখা হয়েছিল "বাঙালির বাচ্ছার রক্তের তেজ"। এতে প্রমাণ হয়ে গেল যে হ্যাঁ, আমরা তেজি বাঙালি। আমরা বিনয়, বাদল, দীনেশের উত্তরাধিকারি। আমরা জনগণের সহযোগিতা নিয়ে এই পদক্ষেপ গ্রহণ করতে পারি এবং সেই পদক্ষেপ মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গ্রহণ করেছেন। বিগত ২০০ বছর ধরে এই ভারতবর্ষে বৃটিশরা শাসন করেছে। তাদের রক্ত কিছু বাঙালির মধ্যে থাকতে পারে। তাই তারা আজকে ব্যঙ্গ, বিদ্রুপ করছে। কিন্তু আমি মনে করি, পশ্চিমবাংলার মানুষ এই সরকারের পাশে এই প্রকল্পের জন্য এসে দাঁড়াবে এবং এই প্রকল্প তৈরি করতে সহযোগিতা করবে। আজকে এই বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে প্রাসঙ্গিকভাবে কেন্দ্রীয় সরকারের যে বঞ্চনা, যে বৈষম্য পশ্চিমবাংলার প্রতি চলছে তা এসে যায়। কেন্দ্র রাজ্যর সম্পর্কের বিষয়গুলোও উঠতে পারে। সেই নিরিখেই বিজ্ঞানসম্মতভাবে বাজেটে ব্যাখ্যা করতে হবে। আমরা কি দেখছি? রাজ্যের সংগৃহীত সম্পদের দুই-তৃতীয়াংশ কেন্দ্র নিয়ে নেয় আর রাজ্য পায় এক তৃতীয়াংশ। শুধু তাই নয়, আমরা লক্ষ্য করছি, অতীতে যেখানে কেন্দ্রীয় কর রাজ্য পেত প্রায় ৪০ লক্ষ ভাগ, সেটা আজকে কমতে কমতে ২৪ ভাগে এসে দাঁড়িয়েছে। আমাদের গত আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার পরিকল্পনা খাতে ৩৬ শতাংশ সহায়তা করেছিলেন, সেটা এখন কমতে কমতে ২৯ শতাংশে এসে দাঁড়িয়েছে। শুধু তাই নয়, রাজ্য থেকে ঋণ বাবদ কেন্দ্রীয় সরকার অর্থ সংগ্রহ করেন ৮০ ভাগ। রাজ্যের জনগণ ব্যাঙ্ক এবং আর্থিক প্রতিষ্ঠানে স্বল্প সঞ্চয়ের মাধ্যমে যে টাকা জমা দেয় রাজ্যের উন্নয়নের জন্য সেখানে রাজ্য পায় ২০ ভাগ টাকা। ব্যাঙ্কের এই বৈষম্য এটা অত্যন্ত বিনম্র ভাবে বাজেটে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় উপস্থাপিত করেছেন। এই ব্যাঙ্কগুলি আগে আমানতের ৮০/৯০ ভাগ টাকা এই রাজ্যে বিনিয়োগ করতেন। সেটা এখন কমতে কমতে ৪৯ শতাংশে নেমেছে। এইভাবে যে অবিচার, যে বৈষম্য এই রাজ্যের প্রতি ঘটছে যার পরিণতিতে রাজ্যে যা অগ্রগতির সম্ভাবনা ছিল সেই সম্ভাবনা স্তব্ধ হয়ে গেছে। এই অবস্থায় দাঁড়িয়ে আমরা সংগ্রাম করছি, লড়াই করছি। সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করার প্রবণতা কেন্দ্রীয় সরকারের দেখা যাচ্ছে। শুধু রাজনৈতিক ক্ষমতা নয়, অর্থনৈতিক ক্ষমতা, সম্পদ বন্টনের ক্ষেত্রে ক্ষমতা, সমস্ত বিষয়ে কেন্দ্রীয় সরকার ক্ষমতাকে কেন্দ্রীভূত করতে চাইছেন, যারফলে এই রাজ্যের যে আশা-আকাঙ্খা যা আমরা বাস্তবায়িত করতে চাইছি তা আমরা পেরে উঠছি না। শুধু তাই নয়, কেন্দ্রীয় সরকারের একটা আইন হয়ে গেল, রপ্তানিযোগ্য পণ্যের উপর রাজ্যের সীমিত আয়ের কর চাপাতে পারবেন। প্রয়াত ইন্দিরা গান্ধী যখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছিলেন তখন আইন করে দেওয়া হল গুরুত্বপূর্ণ যে পণ্য সেই পণ্যের উপর রায় ৪ শতাংশের বেশি কর চাপাতে পারবেন না। এইভাবে আয়ের উৎস সংকুচিত করেছেন। অন্যদিকে কেন্দ্রীয় তহবিল থেকে সম্পদ বন্টনের ক্ষেত্রে বৈষম্য করে চলেছে। রাজ্য থেকে যে সম্পদ সংগ্রহ হচ্ছে আমাদের এই সরকার চেষ্টা করছেন সম্পদকে কি করে তৃণমূলে পৌছে দেওয়া যায়। খুবই অভিনন্দনযোগ্য যে ৫০ শতাংশ টাকা গ্রাম

বাংলায় তৃণমূলে পৌছে দেওয়ার জন্য বিকেন্দ্রীভূত পরিকল্পনার নিরিখে কাজগুলি করা হয়েছে। এস.ইউ.সি.র মাননীয় সদস্য এতে অনেক কথা বলেছেন—যে সেখানে একটি সুবিধাবাদী শ্রেণী তৈরি হয়েছে। জানি না, তিনি কি বলতে চেয়েছেন? তিনি কি ক্ষমতাকে কেন্দ্রীভূত করতে চাইছেন? আমি মনে করি এই ৫০ শতাংশ টাকা বিনিয়োগের পরিকল্পনার মাধ্যমে রূপায়িত করে গ্রামে সম্পদ তৈরি হচ্ছে এবং গ্রামে সম্পদ তৈরির অর্থ হল, অতীতে গ্রামে যে মহাজন এবং জমিদাররা গরিবকে শোষণ করে তাদের উপরে চাবুক চালাত সেই সব মহাজন, জমিদার, জোতদারদের শোষণ বন্ধ হয়েছে এবং গ্রামের মানুষের প্রতিষ্ঠিত হয়েছে। তাই গরিবের অধিকারের দুর্গ প্রতিষ্ঠিত হয়েছে। তাই মানুষ আজ মহাজনদের কবল মুক্ত হয়েছে। শুধু তাই নয়, ঐ আমলা প্রশাসক যাঁরা ছিলেন জনগণের প্রশাসনে তাদেরও পরিবর্তন হয়েছে, জনগণের প্রশাসন আজকে গ্রামে, গঞ্জে গড়ে উঠেছে। একটা ভাল কাজ করতে গেলে তার নেতিবাচক কিছু দিক থাকবে, সবই ইতিবাচক হবে না। আমরা পরীক্ষা নিরীক্ষার মাধ্যমে আগামীদেনে যাতে পশ্চিমবঙ্গে সুযোগ্য জনগণের দ্বারা প্রশাসন পরিচালনা করতে পারি সেদিকে লক্ষ্য রাখছি। এই বাজেটের মধ্যে দিয়ে সেই কাজগুলি করা হয়েছে, সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকার তাঁদের এবারের বাজেটে খুব রাজনৈতিক চমক দেওয়ার চেষ্টা করেছেন। আমি আগেই বলেছি আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন এতে কিছু পপুলিস্ট স্টান্ট নেই, নিছক কোনও রাজনৈতিক চমক নেই, যা আমাদের দ্বারা করা সম্ভব তাই আমরা করছি। কেন্দ্রীয় সরকার বেকারদের কাজ দেওয়ার কথা বলেছেন, জওহরলাল নেহেরুর নামে বেকারদের কাজের কর্মসূচি ঘোষণা করেছেন, অথচ কেন্দ্রীয় সরকারের বাজেটে ব্যয় বরাদ্দের দৃষ্টিভঙ্গি পুঙ্খানুপুঙ্খ বিশ্লেষণ করলে গ্রামে কর্মবিনিয়োগ প্রকল্পে কৃষিখাতে যা ছিল সেই খাত গত বছরের তুলনায় প্রায় ৩৫০ কোটি টাকা হ্রাস করা হয়েছে। সুতরাং কি করে বেকারদের চাকরির গ্যারান্টি করবেন আমরা বুঝতে পারছি না। ইন্দিরা গান্ধী যেমন গরিবি হটাও স্লোগান দিয়ে ভারতবর্ষে একটা ঢেউ তোলার চেষ্টা করেছিলেন বর্তমান ভারতের প্রধানমন্ত্রীও ভাবছেন বেকার হটাও বলে একটা ঢেউ তুলবেন। কিন্তু সেটা সম্ভব হবে না। বোফর্স কামানের গর্জনকে স্তব্ধ করে দিয়ে ঠক্কর কমিশন খুবই ঠোক্কর দিয়েছে। কংগ্রেস ৪২ বছর ধরে জনবিরোধী নীতি গ্রহণ করে চলেছে। এর অবশ্যম্ভাবী পরিণতি হচ্ছে মানুষের মধ্যে বিক্ষোভ, গণ আন্দোলন গড়ে উঠে একটা প্রবল ঝড়ের অবস্থা তৈরি করছে। এটা আমাদের মনে রাখতে হবে কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি সেই অর্থনীতির আজকে পরিণতি কি? কেন্দ্রীয় সরকারের এই অর্থনীতির পরিণতি হল এই যে, বেকারদের কাজ দেওয়ার পরিবর্তে বেকারি বেড়ে চলেছে। ৩ কোটি নথিভুক্ত বেকার ছিল, ৪ কোটি নথিভুক্ত বেকারে পরিণত হয়েছে। ১৯৮৪ সালে বেসরকারি শিল্প প্রতিষ্ঠানে ৪৪ লক্ষ ৭৩ হাজার জন কাজ পেয়েছিল ১৯৮৬ সালে বেসরকারি শিল্পে ৪০ লক্ষ ৪২ হাজার কাজ পেয়েছে। ক্রমান্বয়ে কাজের সুযোগ কমছে। শুধু তাই নয়, কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠানগুলিতে পশ্চিমবঙ্গে প্রায় ২ লক্ষের বেশি পদ খালি, যাঁরা মারা গেছেন, অবসর গ্রহণ করেছেন, তাঁদের জায়গায় নতুন করে চাকরি দেওয়া হচ্ছে না। কেন্দ্রীয় সরকারেরই নির্দেশে। পদ খালি হলেও পূরণ করা

হচ্ছে না। সরকারি প্রতিষ্ঠানে এবং বড় বড় শিল্প আধুনিক প্রযুক্তির যন্ত্রপাতির বিভিন্ন রকম প্রয়োগের ফলে কাজের সুযোগ কমে যাচ্ছে। নির্বাচনের আগে যতই রাজনৈতিক চমক দেওয়ার চেষ্টা করুন না কেন বেকারদের কাজের সুযোগ কেন্দ্রীয় সরকার করতে পারবেন না। কেন্দ্রীয় সরকারের অর্থনীতি দেশকে দেউলিয়া করে দেবে। আমার একটা হিসাবে আমরা দেখছি ভারত সরকারের বাজেটের মধ্যে দিয়ে যত টাকা ব্যয় করা হয় তার বেশির ভাগ শতকরা ৮০ ভাগ টাকা যায় মাত্র এক লক্ষ পরিবারের হাতে।

[4-05—4-15 P.M.]

এক ভাগ টাকা গরিব মানুষের হাতে যায়। কারণ এই বছর কেন্দ্রীয় বাজেট বরাদ্দের ৭৪-৭৫ হাজার কোটি টাকার মধ্যে ৪৯ হাজার কোটি টাকা আসবে রাজস্ব আদায় থেকে। বাকি টাকাটা দেশি ও বিদেশি ঋণ এবং কাগজের টাকা ছাপিয়ে যোগানো হবে। ফলে তার পরিণতি হবে মুদ্রাস্ফীতি এবং জিনিসপত্রের মূল্যবৃদ্ধি। এরফলে এক বছরে জিনিসপত্রের দাম ১০ থেকে ১২ শতাংশ বাড়বে। কাজেই রাজ্য যা বাজেট-বরাদ্দ করবে তার দ্বারা কেন্দ্রীয় বাজেট-নীতির ফলে মুদ্রাস্ফীতি এবং জিনিসপত্রের মূল্যবৃদ্ধি ঘটবে বলে আগামী এক বছরের নির্দ্ধারিত কাজ তাঁরা করতে পারবেন না। কাজেই দেখা যাচ্ছে যে, আমাদের দেশে অর্থনীতির কোনও স্থিরতা নেই। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে রাজ্যকে তার বাজেট করতে হয়, পরিকল্পনা করতে হয়। প্যারিসের ই.সি.ডি-র একটি সংবাদ অনুসারে বর্তমানে বিদেশের কাছে ভারতের ঋণের পরিমাণ ৯০ হাজার কোটি টাকা এবং দেশিয় ঋণের পরিমাণ ১৫০ লক্ষ কোটি টাকা। তাই বলতে হয়, সারা দেশটা আজকে মহাজনদের কবলে চলে গেছে। তাদের কাছে বিক্রি হয়ে গেছে দেশটা। গোটা দেশের অর্থনীতি আজকে দেউলিয়া। বহুজাতিক সংস্থাগুলি আজকে ভারতের প্রধান প্রধান ক্ষেত্রে অনুপ্রবেশ করে চলেছে এবং সম্পদ লুট করছে। একটি হিসাবে দেখতে পাচ্ছি, এই বহুজাতিক সংস্থাগুলি ভারতের মতো তৃতীয় বিশ্বের কোনও দেশে যদি এই ডলার রিনিয়োগ করে তাহলে তার থেকে তারা চার-সাড়ে চার ডলার মুনাফা করে। আজকে সেই বহুজাতিক সংস্থাগুলিকে অনুপ্রবেশের সুযোগ করে দেওয়া হচ্ছে। আজকে তাদের ভারতের কৃষিক্ষেত্রেও অনুপ্রবেশের সুযোগ করে দেওয়া হয়েছে। কৃষি প্রডাকশনের দায়িত্বে আমন্ত্রণ করে আনা হচ্ছে তাদের। আমদানি নীতি শিথিল করে দিয়ে এতদিন পর্যন্ত যে বীজ আমদানির দরজা মুক্ত করে দেওয়া হয়নি সেই দরজাও খুলে দেওয়া হচ্ছে। বিদেশি হচ্ছে। বিদেশি অনুপ্রবেশকারিদের জন্য এই দরজা খুলে দেওয়ার ফলে কৃষিক্ষেত্রের ৮০ ভাগ আজকে দেশি ও বিদেশি পুঁজিপতিদের করায়ত্ব হল এবং ভারতের লাভ হল কোটি কোটি বেকার। আজকে দেশের ৪৫ কোটি মানুষ নিরক্ষর এবং দেশে কালো টাকার পরিমাণ ৭৫ হাজার কোটি টাকা। সেই টাকা আজকে ভারতবর্ষের মালিক শিল্পপতিরা বিদেশের ব্যাঙ্কে পাচার করছে। এইভাবে তারা সুইজারল্যান্ড এবং ইংলন্ডের ব্যাঙ্ক ২৪-২৫ হাজার কোটি টাকা সরিয়ে নিয়েছে। ভারতবর্ষের বুকে পুঁজি আমদানি করা হচ্ছে, কিন্তু মনে রাখতে হবে পুঁজি বিকাশ বন্ধ রেখে পুঁজি বাড়ে না। পুঁজি আকাশ থেকেও জন্ম নেয় না। প্রতি পুঁজির গায়ে লেগে

আছে শ্রমিকের কান্না-ঘাম-রক্ত। মানুষের সেই রক্ত আজকে লুঠ করছে কংগ্রেস এবং তাদের পদলেহনকারীরা। তারই জন্য আজকে ভারতের সম্পদ বিদেশে পাচার হচ্ছে। ভারতবর্ষকে বিদেশের কাছে বন্ধক রাখার ব্যবস্থা হয়েছে এবং তারফলে দেশে আজ ১ লক্ষ ৭০ হাজার কারখানা বন্ধ। মনে রাখতে হবে, দেশে কৃষি-ব্যবস্থার উন্নতি না ঘটালে শিল্পের বিকাশও ঘটানো যাবে না এবং পুঁজিবাদ ও সামন্ততন্ত্রের মূলে কুঠারাঘাত করতে না পারলে গণতান্ত্রিক পরিবেশও দেশে গড়ে উঠবে না। দশ-বার বছর আগে জোতদার, জমিদারদের দরবার ছিল শোষণের কারখানা এবং সেইসব শোষকের দল জাঁকিয়ে আড্ডা জমাত কাছারীতে। সেইসব জোতদার-জমিদাররা গরিব মানুষের বুকের রক্ত শোষণ করত। কিন্তু আমরা সেই জমিদারি প্রথা উচ্ছেদ করতে পেরেছি এবং তাদের হাতে কেন্দ্রীভূত জমি গরিব মানুষের মধ্যে বিলি করেছি। তারফলে আজকে আমাদের এই রাজ্যে জমিদারির অবসান হয়েছে এবং গরিব মানুষের অধিকার প্রতিষ্ঠিত হয়েছে। তাই গরিবের অধিকার প্রতিষ্ঠিত হয়েছে। সারা ভারতবর্ষের যা হিসাব, যবে ভূমি সংস্কার আইন পাস হয়েছিল এই পর্যন্ত কেন্দ্রীয় সরকার ৭৫ লক্ষ একর জমি উদ্বৃত্ত বলে ঘোষণা করেছেন। সারা ভারতবর্ষে জমি বিলি-বন্টন করা হয়েছে কত? মাত্র ৪৪ লক্ষ একর জমি। তার মধ্যে পশ্চিমবাংলায় বিলি হয়েছে প্রায় ১৩ লক্ষ একর জমি। সারা ভারতবর্ষে যে জমি আছে তার ৪ ভাগ জমি আছে পশ্চিমবাংলায়। সারা ভারতবর্ষে যত জমি বিলি-বন্টন করা হয়েছে তার ২০ ভাগ হয়েছে পশ্চিমবাংলায়। ১৯৫৭ সালে কেন্দ্রীয় সরকার প্রশান্ত মহালনবিশ নামে একটা কমিটি করেছিলেন ভারতবর্ষের জমির কি অবস্থা দেখার জন্য। সেই কমিটির সুপারিশে বলা হয়েছিল যে প্রতিটি পরিবারকে ২০ একর জমি দিলে ভারতবর্ষে উদ্বৃত্ত জমির পরিমাণ হবে প্রায় ৬ কোটি একর। এই ৬ কোটি একর জমির মধ্যে কেন্দ্রীয় সরকার ৭৪-৭৫ লক্ষ একর জমিকে উদ্বৃত্ত বলে ঘোষণা করেছেন। তার ফলে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে জমিদার, জোতদার এবং সামন্ততন্ত্রের দাপট রয়ে গেছে। তাই গরিব খেটে-খাওয়া মানুষের অধিকার প্রতিষ্ঠিত হয় নি এবং হতে পারছে না। যদি না গরিব মানুষের অর্থনৈতিক ক্ষমতাকে বাড়াতে পারি, যদি গ্রামের জোতদার-জমিদারের শোষণ থেকে তাদের মুক্ত করতে না পারি তাহলে প্রকৃত অধিকার প্রতিষ্ঠিত হতে পারে না। আজকে ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন, গোটা ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদে ভরে গেছে, ভারতবর্ষের আকাশ-বাতাস কলুষিত হয়ে গেছে, আজকে ভারতবর্ষ কয়েক হাজার বছর পেছিয়ে গেছে। আমাদের প্রধানমন্ত্রী ঘোষণা করেছেন ভারতবর্ষকে একবিংশ শতাব্দিতে একটি উন্নত জায়গায় পৌঁছে দেবেন। ভারতবর্ষকে তিনি আর কোন জায়গায় নিয়ে যাবেন? তিনি কি ভারতবর্ষকে বাবর-আকবর আমলের যুগে নিয়ে যাবেন? ৫৫ কোটি নিরক্ষর মানুষ এই ভারতবর্ষে বাস করে। আজকে যে অবস্থার সৃষ্টি করা হয়েছে তাতে ভারতবর্ষ ঐক্যবদ্ধ থাকবে কিনা সেই ব্যাপারে যথেষ্ট সন্দেহ দেখা দিয়েছে। যে দলের মধ্যে কোনও গণতন্ত্র নেই, যে দলের মধ্যে কোনও দিন নির্বাচন হয় না, যে দলের মধ্যে কোনও আদর্শ নেই সেই দল পরিচালিত সরকারের কাছ থেকে আদর্শের মানসিকতা, ঐক্যের মূল্যবোধ কি ভাবে আশা করা যায়? মাননীয় কংগ্রেসের সদস্যরা বোট ক্লাবে ধর্না দিতে গিয়েছিলেন। আমি ভেবেছিলাম

তাঁরা বক্রেশ্বরের ব্যাপারে তাঁরা ধর্না দেবেন, হলদিয়া পেট্রোকেমিক্যালসের জন্য ধর্না দেবেন, মাসুল সমীকরণ নীতি প্রত্যাহারের কথা বলবেন। কিন্তু তাঁরা গিয়েছিলেন কেন্দ্রীয় সরকারকে বলতে বামফ্রন্ট সরকারকে ভেঙ্গে দেবার জন্য তাঁরা মুর্খের স্বর্গে বাস করছেন। বামফ্রন্ট সরকার আকাশ থেকে পড়ে নি, বাতাস থেকে তাদের জন্ম হয় নি, কোনও সমুদ্রের ঢেউ থেকে জন্ম নেয় নি, পশ্চিমবাংলার নির্যাতিত, নিপিড়ীত শোষিত খেটে খাওয়া মানুষের মধ্যে আন্দোলন সৃষ্টি করে এবং সংগ্রামের মাধ্যমে জন্ম নিয়েছে। তাই ধর্না দিয়ে কংগ্রেস এই বামফ্রন্ট সরকারকে ভেঙ্গে দিতে পারবে না। ওই কাজ করতে গিয়ে তাঁরা কি করেছেন? আজকে দলটার কি অবস্থা দাঁড়িয়েছে? বোট ক্লাবে ধর্না দিতে গেলেন তিনটি সামিয়ানায়, প্রিয়র একটা সামিয়ানা, এ.আই.সি.সি.-র একটা সামিয়ানা এবং বরকত সাহেবের একটা সামিয়ানা। দেশের অর্থনৈতিক বুনিয়াদকে ধংস করে, দেশের ঐতিহ্য, কৃষ্টি এবং জনজীবনের বুনিয়াদকে ধংস করে দিয়ে গোটা ভারতবর্ষকে তাঁরা শেষ করে দিয়েছে। আজকে ভারতবর্ষের প্রতিটি মানুষের জীবন যাপনের ক্ষেত্রে একটা অবক্ষয়ের ঢেউ তৈরি হয়েছে। কি শিক্ষার ক্ষেত্রে, কি অর্থনৈতিক ক্ষেত্রে, কি জীবন-যাপনের ক্ষেত্রে, কি সংস্কৃতির ক্ষেত্রে, সর্ব্বক্ষেত্রে অবক্ষয় সৃষ্টি করেছে। এই অবক্ষয়ের মধ্যেও পশ্চিমবাংলারও বামপন্থী সরকার সুষ্ঠভাবে পশ্চিমবাংলার মানুষের অধিকারকে প্রতিষ্ঠিত করে চলেছে। তাই আমি মনে করি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যে বিনীতভাবে যে বাজেট তৈরি করেছেন, যে ব্যয়বরাদ্দের দাবি উথাপন করেছেন সেটা নিশ্চয়ই অভিনন্দন যোগ্য।

[4-15—4-25 P.M.]

আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করছি বক্রেশ্বর ঠিক যেভাবে এই রাজ্যের মানুষের আত্মমর্যাদার বিষয় আশা করব আগামী দিনে হলদিয়া পেট্রো-কেমিক্যালস্ সেইভাবে রূপায়িত করে পশ্চিমবঙ্গের মানুষের আত্মমর্যাদার কারণ হবে। বামফ্রন্ট সরকার তা রূপায়িত করবে এই ব্যাপারে আমার দৃঢ় বিশ্বাস আছে। মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করছি, সেই সঙ্গে একটি কথা বলছি যে আমাদের ভারতবর্ষের যে অর্থনীতি আগেও উল্লেখ করেছি তাতে আমদানি বেড়েছে। একটা দেশের অর্থনীতি ভালো কি মন্দ সেই দেশের আমদানি রপ্তানির যে নীতি তার উপরে দাঁড়িয়ে স্থির হয়। আমাদের দেশে আমদানি বেড়েছে, রপ্তানি শূন্য। যেখানে ভারতবর্ষে বৈদেশিক মূদ্রা ৭ হাজার কোটি টাকা থেকে কমে ৫ হাজার কোটি টাকাতে দাঁড়িয়েছে। এইবারে কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন তাতে স্বর্ণ নিয়ন্ত্রণ আইন প্রত্যাহার করেছেন, তাতে সোনাকে গহণায় পরিণত করে বিদেশে রপ্তানি করবেন এবং এইভাবে বৈদেশিক মূদ্রা অর্জন করবে। সুতরাং এই ব্যাপারে আমাদের মা বোনেদের এই সরকারকে আর বেশি দিন টিকিয়ে রাখা উচিত হবে না। এই আমদানির ফলে দেশের অভ্যান্তরীণ যে সুযোগ সুবিধা তা ধংস্ হয়ে যাচ্ছে। এই নীতির ফলে আগামী দিনে অভ্যান্তরীণ শিল্পে এবং বিভিন্ন ক্ষেত্রে বিদেশি পুঁজিপতিদের অনুপ্রবেশ ঘটেছে। ভারতবর্ষের যে বুনিয়াদ সেই বুনিয়াদকে কংগ্রেসিরা ধংস করছে। এই সবের মধ্যে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে কোনও ঘাটতি দেখানো হয় নি। জনগণের উপরে কোনও

করের বোঝা চাপানো হয় নি। এক কথায় বলা যেতে পারে এই বাজেট অত্যন্ত বিজ্ঞান সম্মত, অত্যন্ত সংযমী বাজেট। এই বাজেটের একদিকে যেমন গরিব মানুষের অধিকার তুলে ধরার চেষ্টা করা হয়েছে, অন্যদিকে আশা-আকাঙ্খাকে বাস্তবায়িত করার চেষ্টা করা হয়েছে। সুতরাং এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি মনে করি এই বাজেটের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের যে লক্ষ্য সেটা প্রতিফলিত হয়েছে। কারণ এখানে অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে কর বাড়বে না। যেখানে ভারতবর্ষে পুঁজিবাদি ধনতান্ত্রিক ব্যবস্থা প্রশাসনের মধ্যে রয়েছে। সেই অর্থনীতি আজকে ভারতবর্ষে প্রতিফলিত হচ্ছে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে। এই অবস্থায় দাঁড়িয়ে পশ্চিমবাংলায় আমরা নিশ্চয় একটা বৈপ্লবিক পদক্ষেপ নিতে পারব না বা সমাজতান্ত্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে বাজেট পেশ করতে পারবে না। তবে এরই মধ্যে সীমিত ক্ষমতার মধ্যে অত্যন্ত সংযমের মধ্যে দিয়ে যে বাজেট পেশ করেছেন তাতে এটাই প্রতিফলিত হচ্ছে যে বামফ্রন্ট সরকার গরিব মানুষের কথা চিন্তা করেন এবং গরিব মানুষের জীবন ধারণের এবং অর্থনৈতিক উন্নতির জন্য কর্মসূচি গ্রহণ করেছেন। এই কারণেই তাঁকে অভিনন্দন জানাচ্ছি। বিরোধী সদস্যরা নেই, সুতরাং কার কাছে আমরা এই কথাগুলো বলব। তবে তারইমধ্যে যে দু-একজন আছেন তাঁরা বিরোধিতা করবেন বলেই এই বাজেটকে সমালোচনা করলেন। তাঁরা কি জানেন না ভারতবর্ষ স্বাধীনতার পরে পশ্চিমবাংলাকে কেন্দ্রীয় সরকার, কংগ্রেসি সরকার কিভাবে বঞ্চিত করে আসছে, কিভাবে প্রতিনিয়ত পশ্চিমবাংলার অর্থনীতিকে তারা ধংস করবার চেষ্টা করছেন? এটা তো আমরা জানি যে, আজকে পশ্চিমবাংলায় কোনও বড় শিল্প গড়ে উঠতে পারছে না। আর এর জন্য আমাদেরকে মুখাপেক্ষী হয়ে থাকতে হয় কেন্দ্রের সরকারের কাছে। এটা সকলেই জানেন যে, তাদের কাছ থেকে অর্থ না পেলে কোনও বড় শিল্প গড়ে উঠতে পারে না, তাই সকলকেই তাদের কাছে দ্বারস্থ হতে হয়। এই যে বঞ্চনা কেন্দ্র এবং রাজ্যের সম্পর্কে স্বাধীন ভারতবর্ষের মাটিতে, সেখানে যে বৈষম্য এবং অসম অর্থ বন্টন তার জন্য গোটা ভারতবর্ষ আজকে খন্ড বিখন্ড হবার মুখে এসে দাঁড়িয়েছে; বিচ্ছিন্নতাবাদ আজ মাথা চাড়া দিচ্ছে। এই সম্পর্কে কেন্দ্রের কংগ্রেস সরকারের কোনও চেতনা নেই। তাই এই পশ্চিমবাংলায় দাঁড়িয়ে আমরা এমন কিছু বৈপ্লবিক চিন্তাধারার কি বাজেট পেশ করতে পারি যে, একটা রাজ্যের উন্নয়নের জন্য অর্থ কোথা থেকে সংগ্রহ হবে? রাজ্যের মোট যে রাজস্ব আদায় হয় তার ২/৩ অংশ কেন্দ্র নিয়ে নেয়। বাজার থেকে ঋণ সংগ্রহের ৮০ শতাংশ চলে যায় কেন্দ্রের হাতে, রাজ্য বাজেটের মাত্র ৩০ শতাংশ আসে কেন্দ্রীয় বিভাজ্য তহবিল অনুদান ও ঋণ থেকে। কেন্দ্র রাজ্যগুলিকে যে যোজনা সাহায্য দেয় তারও ৭০ শতাংশ হচ্ছে ঋণ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে চিন্তা করুন এই যে আর্থিক পরিস্থিতি এবং আর্থিক অবস্থা কেন্দ্রের যে বৈষম্য নীতি তার ফলে একটা রাজ্য নিজের পায়ে দাঁড়াবার জন্য অর্থ কোথা থেকে সংগ্রহ করবে? স্বাধীন ভারতবর্ষে এই ঘটনা কি ঘটা উচিত, একটা রাজ্য বঞ্চিত হতে হতে ধংস

হয়ে যাবে আর একটা রাজ্য তার শিল্প সমৃদ্ধিতে বড় হবে; তাহলে কি দেশকে ঐক্যবদ্ধ রাখা যাবে? আজকে চারিদিকে যে ঘটনা ঘটছে স্বাধীনতার ৪০ বছর পরেও কংগ্রেসি নেতারা যা করছেন, তাহলে কি আমরা মনে করব ভারতবর্ষ অত্যন্ত ভয়ঙ্কর দিকে পা দিচ্ছে। এবং এখন পর্যন্ত কংগ্রেসি নেতারা যদি সচেতন না হন, কেন্দ্রীয় সরকার সচেতন না হন তাহলে ভারতবর্ষ অত্যন্ত একটা ভয়ঙ্কর অগ্নিগর্ভের দিকে এগিয়ে যাবে; তখন হয়ত তাকে রক্ষা করা যাবে না। কারণ এই বৈষম্য মানুষ বেশিদিন সহ্য করতে পারে না। ইংরেজ সাম্রাজ্যবাদী শক্তি ২০০ বছর ধরে সাম্রাজ্যকে বিস্তার করে এই বাংলাদেশের সমস্ত সম্পদ সংগ্রহ করে চলে গিয়েছিল, পরবর্তীকালেও সেই একই ঘটনা ঘটছে। আজকে দ্বিখন্ডিত বাংলার মানুষের সংখ্যা বাড়ছে, ওপারে বাংলার মানুষ, এপার বাংলায় আসছে। কিন্তু তার জন্য এই ৪০ বছরের মধ্যে এই কথা কি কেন্দ্রীয় সরকার বলতে পারেন কি অর্থ তারা পশ্চিমবাংলায় দিয়েছেন, কলকাতার মতো মহানগরীতে শিল্প গড়ে ওঠার জন্য; বা দ্বিতীয় মহানগরী গড়ে ওঠার জন্য। কিন্তু তা তারা দেননি। কিন্তু তা তারা দেন নি। আজকে ১১ বছর ধরে বামফ্রন্ট সরকার যে কাজ করেছেন তার সাফল্য আমরা নিশ্চয়ই বলব। আমাদের বাজেট হচ্ছে চিন্তামুখি বাজেট, সেখানে ভূমিসংস্কারের যে সাফল্য এবং তার যে প্রয়োজনীয়তা সেটা আমরা নিশ্চয় দাবি করতে পারি। সেই কারণেই আমরা গরিব মানুষের দিকে তাকিয়ে, কৃষকের দিকে তাকিয়ে ভূমিসংস্কারের দিকে অগ্রসর হয়েছি। সারা দেশে যখন ২১ শতাংশ জমির মালিকানা ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর হাতে তখন পশ্চিমবাংলায় ৬০ শতাংশ মালিকানা এসেছে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে, নথিভুক্ত বর্গাদারের সংখ্যা ১৩.৯৪ লক্ষ, এদের হাতে যে জমি আছে, তা যোগ করলে ৭০ শতাংশ ছাড়িয়ে যায়। ৮৮ সাল পর্যন্ত যে জমি বন্টন করা হয়েছে তাতে দেখা যাচ্ছে ১০.০১ লক্ষ পরিবার উপকৃত হয়েছে।

[4-25—4-35 P.M.]

বামফ্রন্ট সরকার কার দিকে তাকিয়ে তার কর্মসূচি গ্রহণ করেছে, না আমরা আমাদের কর্মসূচি নিয়েছি সাধারণ গরিব মানুষের জন্য। আজকে দারিদ্র্য সীমার নিচে যেসমস্ত মানুষ বাস করে সেই সমস্ত মানুষের দিকে তাকিয়ে আমরা কর্মসূচি নিয়েছি। ৮০ ভাগ মানুষ যারা গ্রামে বাস করে সেই সাধারণ কৃষকদের দিকে তাকিয়ে আমরা আমাদের পরিকল্পনা রূপায়িত করবার চেষ্টা করেছি। কৃষি উৎপাদন আজকে রেকর্ড করেছে। দেখা যাচ্ছে ১৯৮৮-৮৯ সালে সমগ্র খাদ্য শস্যের মোট উৎপাদন ১০০ লক্ষ টন ছাড়িয়ে ১০৯ লক্ষ টন পর্যন্ত সম্পূর্ণ করবে। এটা একটা বৈপ্লবিক পদক্ষেপ বলে আমি মনে করি। আমাদের ঘাটতি রাজ্য, এখনও আমাদের তাকিয়ে থাকতে হয় কেন্দ্রের দিকে। তারা দয়া করে চাল গম রেশনে দেবে তবে আমরা আমাদের দেশের মানুষকে খাওয়াব। একথা মাথায় রেখেই তো আজকে আমরা গ্রাম বাংলায় কৃষিতে উন্নতি করবার জন্য আমাদের চিন্তা-ভাবনা সেখানে নিয়োগ করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয় এই বাজেটের দিকে লক্ষ্য করলে বুঝতে পারবেন যে আমরা কোনও শিল্পপতি বড় বড় ধনির দিকে তাকিয়ে আমাদের কর্মসূচি গ্রহণ করিনি, গরিব

মানুষের কথা চিন্তা করে আমাদের যতটুকু অর্থ আছে তা ব্যয় করার চেষ্টা করেছি। যেমন ধরুন ভূমিহীন কৃষকের মজুরি বৃদ্ধি এটা কি একটা বৈপ্লবিক পদক্ষেপ নয়? কংগ্রেসি রাজত্বে ভূমিহীন কৃষক, ক্ষেতমজুর যাঁরা দিনের পর দিন বছরের পর বছর কাজ করেছেন তাঁদের কত টাকা দেওয়া হত, না ৫.৬০ টাকা দেওয়া হত। আজকে সেখানে আমরা তাদের দিতে পেরেছি ১৬ টাকা, কোথাও কোথাও ২৫ টাকা তাদের মজুরি বৃদ্ধি হয়েছে। এটা কি বৈপ্লবিক পদক্ষেপ নয়? এটা কি ভূমিহীন কৃষকদের স্বার্থে বামফ্রন্ট সরকারের কর্মসূচি নয়? এতেও কি তাঁরা বলবেন যে আমাদের এই বাজেট ব্যর্থ, এই বাজেট ধনির দিকে লক্ষ্য রেখে রচনা করা হয়েছে? আজকে বেকার সমস্যা, শিল্প, বিদ্যুৎ নিয়ে অনেক আলোচনা হচ্ছে। বিদ্যুতের প্রশ্নে এই বক্রেশ্বর নিয়ে আজকে পশ্চিমবঙ্গে মানুষের মর্যাদার লড়াই উঠেছে। আমরা প্রতি পদে পদে কেন্দ্রের কাছে বঞ্চিত হচ্ছি। তারা আমাদের শোষণ করছে, তারা আমাদের কাছ থেকে সমস্ত অর্থ সংগ্রহ করে নিয়ে দিল্লির উন্নয়ন করছে এবং আশে-পাশের কংগ্রেস শাসিত রাজ্যের দিকে তাদের লক্ষ্য গিয়ে পড়েছে। পশ্চিমবঙ্গে আজকে বক্রেশ্বরের জন্য কেন এই আন্দোলনের সৃষ্টি হয়েছে, পশ্চিমবঙ্গের মানুষের কি কোনও অধিকার নেই? কেন্দ্র আজকে পশ্চিমবঙ্গের এই বক্রেশ্বরের জন্য কেন অর্থ মঞ্জুর করল না এই প্রশ্নের জবাব কে দেবে? স্বাধীন ভারতবর্ষের এই অঙ্গ রাজ্যের প্রতি আজকে এই বৈষম্য কেন? কেন বক্রেশ্বরের চ্যালেঞ্জ গ্রহণ করতে হয়েছে? কেন আজকে রক্ত দিয়ে পশ্চিমবঙ্গের তরুন যুবক যুবতীরা বক্রেশ্বরকে রূপায়িত করবার চেষ্টা করছে? কেন্দ্র যদি ন্যায়সঙ্গতভাবে পশ্চিমবঙ্গের অধিকার রক্ষা করবার জন্য সেই অর্থ মঞ্জুর করতেন, অনুমোদন দিতেন, তাহলে এই অবস্থায় আমাদের যেতে হত না। আমরা জানি বেকার সমস্যা তীব্র হয়ে উঠেছে সারা ভারতবর্ষে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বেকার সমস্যা তীব্র হবে। মিশ্র অর্থনীতি, শ্রেণী বিভক্ত সমাজ আর শিল্পপতিদের দিকে লক্ষ্য রেখে যে কেন্দ্রীয় সরকার তাঁর বাজেট রচনা করে সেই দেশে বেকার সমস্যা বাড়বে। কারণ, এই অর্থনীতি যা তাঁরা রচনা করেছেন, যে পরিকল্পনা তাঁরা গ্রহণ করেন সেই পরিকল্পনা সাধারণ মানুষের দিকে তাকিয়ে গ্রহণ করা হয়নি।

সেইজন্যই গোটা ভারতবর্ষে এই বেকার সমস্যা, এটা শুধু পশ্চিমবাংলার ব্যাপার নয়। ক্ষুদ্র শিল্প সম্বন্ধে যে পদক্ষেপ নেওয়া হয়েছে আমি মনে করি এটা একটা বৈপ্লবিক চিন্তাধারা। আমাদের নথিভুক্ত ক্ষুদ্র শিল্প সংস্থা ১৯৭৬-৭৭ সালে ছিল ১ লক্ষের কম। এখন সেখানে ২ লক্ষ ৮০ হাজার হয়েছে। বর্তমান বছরে আমরা আশা করছি এটা ১৫ লক্ষ ৫০০ হবে। রুগ্ন শিল্প সম্পর্কে অর্থমন্ত্রী মহাশয় চিন্তা ভাবনা করেছেন এবং এক্ষেত্রে ২০ কোটি টাকা ধার্য করেছেন। রুগ্ন কলকারখানা যাতে সঠিকভাবে চলে তারজন্যই এই টাকার ব্যবস্থা রেখেছেন। আজকে যে সমস্ত কলকারখানা বন্ধ হয়ে গেছে সে সম্বন্ধে মাননীয় অর্থমন্ত্রী, আমি এবং বিরোধীপক্ষ সবাই জানেন যে ওই সমস্ত কারখানায় সেই মান্ধাতার আমলের অর্থাৎ বৃটিশ আমলের মেশিন রয়েছে, যার কোনও পরিবর্তন করা হয়নি এবং সেগুলো এখন ধুঁকতে ধুঁকতে ধংসের দিকে যাচ্ছে। এক্ষেত্রে আমার প্রশ্ন, এটা কি শুধু রাজ্যের দায়িত্ব? এখানে কেন্দ্রীয় সরকারের কি কোনও দায়িত্ব নেই? কেন্দ্র-রাজ্য সম্পর্কের ক্ষেত্রে যে বৈষম্য রয়েছে

সেকথা আমরা বার বার বলেছি। এইভাবে একটা গণতান্ত্রিক রাষ্ট্র চলতে পারে না। এবং এর অনিবার্য পরিণতি হবে বিচ্ছিন্নতাবাদ। মানুষ বেশিদিন এই শোষণ সহ্য করবে না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেটে বিভিন্ন দিকগুলি যেভাবে রেখেছেন তার জন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি এবং কয়েকটি প্রস্তাব রাখছি। আমরা অনেক সময় কেন্দ্রীয় সরকারের সমালোচনা করতে বাধ্য হই এবং বলি অসম ধন বন্টনের কথা, বিচ্ছিন্নতাবাদের কথা। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের লক্ষ্য হচ্ছে সাধারণ গরিব মানুষ, কৃষক, ক্ষেতমজুরদের উন্নতি করা এবং সমাজতন্ত্র প্রতিষ্ঠা করা। আমরা জানি অনেক লড়াই করতে করতে সেখানে পৌঁছাতে হয়। রাজ্যের তরফ থেকে যে ধন বন্টন করা হয় সেক্ষেত্রে যদি দেখি কোনও কোনও জেলাকে অধিক ধন বন্টন করা হয়েছে এবং কোনও কোনও জেলাকে কম অর্থ বন্টন করা হয়েছে তাহলে বলব, এটা ঠিক নয়। আমাদের উত্তরবঙ্গে বৃটিশ আমল থেকেই উপেক্ষিত, কংগ্রেস আমলেও সেখানে তাদের শোষণ অব্যাহত রয়েছে। তাই অনুরোধ করছি, উত্তরবঙ্গের উন্নতি করুন। মহারাজাদের আমলে কুচবিহারে অনেকগুলি শিল্প ছিল, প্লাইউড দিয়াশলাই—এর কারখানা ছিল, ডিস্টিল্যারি ছিল। পশ্চিমবঙ্গের সঙ্গে কুচবিহার যুক্ত হবার সঙ্গে সঙ্গে দেখলাম সেই সমস্ত কারখানা বন্ধ হয়ে গেল। এই কুচবিহার জেলায় শিল্প গড়ে তোলার জন্য আমরা বার বার বলেছি এবং আবারও বলছি এদিকে দৃষ্টি দিন। এখানে যদি শিল্প গড়ে না তোলেন তাহলে বিচ্ছিন্নতাবাদীরা, ঝাড়খন্ডীরা যেভাবে মানুষকে নিয়ে ছিনিমিনি খেলছে, মানুষকে উসকে দিচ্ছে সেটা আরও বাড়বে এবং ওঁরা আরও শক্তিশালী হবে।

[4-35—4-45 P.M.]

সেইজন্য আমি বলব যে, আপনি কুচবিহারের দিকে একটু তাকান। সেখানে শিল্প গড়ে তোলবার চেষ্টা করুন। সেখানে শিল্প গড়ে উঠলে উত্তরবঙ্গের জলপাইগুড়িতে শিল্প গড়ে উঠলে বেকার সমস্যাই শুধু মিটবে না, মানুষের দারিদ্রতার সুযোগ নিয়ে বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের দিকে মানুষকে যে উসকে দিচ্ছে সেই বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকেও আমরা ধংস করতে পারব, যদি আমরা এই উন্নয়নকে আরও সম্প্রসারিত করতে পারি, ওদিকে একটু চোখ ফেরাই। এরপর পুরুলিয়ার দিকে আসুন। আমি সেদিন একটি বইতে পড়লাম যে, পুরুলিয়া হচ্ছে অত্যন্ত উপেক্ষিত জেলা। ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে তিনি ওখানে একটা সিমেন্ট কারখানা গড়ে তোলবার জন্য বার বার চেষ্টা করেছিলেন। আমি পুরুলিয়া জেলা ঘুরেছি। অত্যন্ত দরিদ্র এই জেলা। ওখানকার মানুষ সাধারণভাবে মাড়-ভাত খেয়ে থাকে এবং অত্যন্ত রুক্ষ এই জেলা। এই জেলার দিকে আপনি একটু তাকান। ওখানে শিল্প গড়ে তুলুন। আপনার উন্নয়নের হাতটা ঐদিকে একটু সম্প্রসারিত করুন, ওদিকে একটু নজর দিন। আপনি বাঁকুড়ার দিকে একটু তাকান। আমি আপনার কাছে আর একটি প্রস্তাব দিচ্ছি সুন্দরবন সম্পর্কে। সুন্দরবন উন্নয়নের দিকে নজর দিয়ে যদি আমরা একটু উন্নতি করতে পারি তাহলে এটা একটা সুন্দর পর্যটনের জায়গা হবে। মানুষকে আকৃষ্ট করে ভ্রমণের জন্য সেখানে আমরা তাদের নিয়ে আসতে পারব। দার্জিলিং আমাদের পশ্চিমবাংলার একটা গর্ব ছিল। আমার বেশ

মনে আছে যে, সেদিন যখন দার্জিলিং-এর টয় ট্রেন বন্ধ করে দেবার জন্য একটা ষড়যন্ত্র হয়েছিল তখন আমরা এর বিরোধিতা করে বিধানসভায় একটা প্রস্তাব এনেছিলাম। সেদিন আমরা বলেছিলাম দার্জিলিং একটা পর্যটন কেন্দ্র। বহু বিদেশি মানুষ এখানে পর্যটনে আসেন এর সৌন্দর্য উপভোগ করবার জন্য। সেদিন আমরা এই টয় ট্রেন বন্ধ করে দেবার বিরুদ্ধে প্রস্তাব গ্রহণ করেছিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সেই দার্জিলিং-এর কি অবস্থা হয়েছে সেটা আপনি জানেন। আজও সেখানে শান্তি ফিরে আসেনি এবং বাইরের পর্যটকেরা আজ আর কেউ হিমালয় পাহাড়ের শোভা দেখার জন্য আসছে না। তারা এখানে আসতে সাহস পাচ্ছে না। সেইজন্য আমি আপনাকে বলছি যে, আপনি সুন্দরবনকে উন্নয়ন পরিকল্পনার মাধ্যমে এই পর্যটনের দিকে নিয়ে আসুন। এখানকার প্রাকৃতিক সৌন্দর্য আন্দামান, কেরালার চেয়ে কোনও অংশে কম নয়। কিন্তু সেই সুন্দরবন আজও উপেক্ষিত হয়ে আছে। কংগ্রেস আমল থেকে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে কিছু কিছু পরিকল্পনা গ্রহণ করেছেন। কিন্তু আমি আপনাকে বলি যে, আপনি আরও বেশি করে একে গড়ে তোলবার চেষ্টা করুন। এটা করা হলে পর্যটনের মধ্য দিয়ে আমরা আরও বেশি অর্থ সংগ্রহ করতে পারব। বন্যা এবং সেচ সম্পর্কে আপনি বলেছেন—এই বন্যা উত্তরবঙ্গের মানুষের জীবনের সাথে ওতপ্রোতভাবে জড়িয়ে গেছে। তার সাথে লড়াই করতে করতে আমরা বেঁচে আছি। তিস্তা, তোর্সা প্রবল আকার ধারণ করে যখন বন্যা ছুটে আসে। তার সাথে লড়াই করে আমাদের বেঁচে থাকতে হয় এবং যারা এটা প্রত্যক্ষ না করেছেন তারা কিছুতেই জানবেন না। সেইজন্য আমি বলব যে, আপনি এই বন্যা সম্পর্কে একটা মাস্টার প্ল্যান গ্রহণ করুন, সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করুন। এই বন্যা যদি প্রতিরোধ করতে পারেন তাহলে কোটি কোটি টাকার ধন সম্পদ প্রতি বছর আমাদের যা ধংস করে দিচ্ছে তার হাত থেকে আমরা মুক্তি পেতে পারব এবং একটা আশার আলো দেখতে পাব। তাই আপনি একটা মাস্টার প্ল্যান তৈরি করুন। একটা মাস্টার প্ল্যান তৈরি করা হচ্ছে , কি হচ্ছে না, উত্তর দেবার সময় এই কথাটা আপনি উল্লেখ করবেন। মাস্টার প্ল্যান তৈরি করে পশ্চিমবাংলার মাটিতে যদি এই বন্যাকে প্রতিহত করতে হয় তাহলে কেন্দ্রের কাছ থেকে আমাদের অর্থ আদায় করতেই হবে। কারণ, রাজ্যের অর্থ দিয়ে এটা করা সম্ভব নয়। সেচ সম্পর্কেও ঐ একই কথা আসে। কৃষিতে আমরা অনেক উন্নতি করেছি। আমি এই কথা বলব যে, স্বাধীনতার পর থেকে পশ্চিমবাংলা সব কিছু থেকেই বঞ্চিত। দেশ ভাগ হবার পরে পাঞ্জাবের উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য অনেক পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এমন কি তাদের সম্পত্তির বিনিময়ও করা হয়েছে। ওপার থেকে তারা এখানে সম্পত্তি আনতে পেরেছে, যেখানে পশ্চিমবাংলার উদ্বাস্তুরা পারেনি।

সেখানে দেখুন ভাখরা-নাঙ্গাল যে খাল সেই খালের মাধ্যমে সেচের ব্যবস্থা করে পাঞ্জাব এবং হরিয়ানা রাজ্য আজকে সবুজ বিপ্লব সৃষ্টি করেছে। সেই রকম সবুজ বিপ্লব আমরা কি করতে পারি না? আমাদের তিস্তা প্রকল্প যেটা আছে সেই তিস্তা প্রকল্পকে যদি আমরা ঠিক মতন রূপায়িত করতে পারি তাহলে আমি বলব এই প্রকল্পের মধ্যে দিয়ে উত্তরবঙ্গের ৫টি জেলাতে কৃষিক্ষেত্রে যা উৎপাদন হবে তারপরে কেন্দ্রের কাছে আর আমাদের তাদের দয়া

দাক্ষিণ্যের জন্য হাত পাততে হবে না, বরং উল্টে এই তিস্তা প্রকল্পের ফলে যে ফসল উৎপাদন হবে তাতে একটা উদ্বৃত্ত রাজ্য হিসাবে আমরা অন্য রাজ্যকে সেই ফসল দিতে পারব। এর পর আমি শিশু শ্রমিকদের সম্পর্কে কয়েকটি কথা বলব। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, বিষয়টি নিয়ে একটু চিন্তা-ভাবনা করুন। আইন তো হয়েছে কিন্তু আজও শিশু শ্রমিকদের কি অবস্থা সেটা আপনারা সকলেই জানেন। আমাদের দেশের যে সমস্ত মানুষ দারিদ্রসীমার নিচে বাস করে তাদের আমরা উপরে তুলতে চাইছি এবং তাদের শিক্ষার আলোয় আলোকিত করতে চাইছি এবং সেইজন্যই মাতৃভাষার মাধ্যমে অবৈতনিক প্রাথমিক শিক্ষাব্যবস্থা আমরা গ্রামে গ্রামে চালু করেছি। কিন্তু তা সত্ত্বেও আমরা দেখছি দরিদ্র ঘরের শিশু শ্রমিকরা চায়ের দোকানে কাজ করে, ইঁট ভাটায় কাজ করে তাদের প্রতি দৃষ্টি দেওয়া দরকার। এছাড়া যে সমস্ত মেয়েরা লোকের বাড়িতে ঝি-এর কাজ করে, আমার অনুরোধ সরকারের তরফ থেকে এদের জন্য কল্যাণমূলক পরিকল্পনা নেওয়া যায় সেটা একটু মন্ত্রী মহাশয় চিন্তা করুন। এ ক্ষেত্রে কিছু করা হলে আমি মনে করব সেটা একটা বৈপ্লবিক পদক্ষেপ হবে। পরিশেষে আমি আর একটা কথা বলব। হঠাৎ করে দেখছি কেন্দ্রীয় সরকার তাদের বাজেটের মাধ্যমে নারী সমাজের দিকে নজর দিয়েছেন। গোটা ভারতবর্ষের মেয়েদের কোনও সমস্যাই কেন্দ্রীয় সরকারের চোখে পড়ল না, সেখানে দেখলাম হঠাৎ করে তারা বললেন মেয়েদের শাড়ি দেওয়া হবে। স্যার, যে দেশে এখনও মেয়েদের পণপ্রথার বলি হতে হয়, যে দেশে সতীদাহের সমর্থনের ব্যাপারে মৌলবাদীদের কাছে কেন্দ্রীয় সরকারকে আত্ম-সমর্থন করতে হয় সেই দেশের কেন্দ্রীয় সরকারকে দেখছি, বাজেটের মধ্যে তারা বলেছেন, মেয়েদের শাড়ি বিলোবেন। এটা অত্যন্ত ঘৃণ্য কথা। মেয়েরা তাদের আত্মমর্যাদা বিকিয়ে দিয়ে কেন্দ্রীয় সরকারের এই শাড়ি নেবার জন্য লাইনে দাঁড়াবেন না। কেন্দ্রীয় সরকারের কর্তারা যেখানে বসে আছেন সেখানে বসে তারা জানেন না মানুষ কি ভাবে জাগছে, মেয়েরা কিভাবে জাগছে। এই শ্রেণী বিভক্ত সমাজে মেয়েদের উপর এত অত্যাচার চলা সত্ত্বেও গ্রামবাংলা থেকে আরম্ভ করে সর্বত্র মেয়েরা জাগছেন। আজকে নির্বাচনী স্টান্ট দেবার জন্য কেন্দ্রীয় সরকার মেয়েদের শাড়ি বিলোবার জন্য যে নীতি গ্রহণ করেছেন আমি তার প্রতিবাদ করছি। পশ্চিমবাংলার মেয়েরা এই শাড়ি ঘৃণ্যতরে প্রত্যাখান করছেন। পরিশেষে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে আমি অভিনন্দন জানাই কারণ এই সীমিত ক্ষমতার মধ্যেও তিনি যে বাজেট পেশ করেছেন তার মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের লক্ষ্য এবং কর্মসূচি প্রতিফলিত হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে আমি যে প্রস্তাবগুলি রাখলাম আশা করি সেগুলি তিনি বিবেচনা করবেন। এই বলে বাজেটকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[4-45—4-55 P.M.]

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই সভায় ১৯৮৮/৮৯ সালের যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন, সেটা আমি সমর্থন করি। এই বাজেট বরাদ্দের দৃষ্টিভঙ্গি কি এবং তিনি কোন দৃষ্টিভঙ্গি নিয়ে এই বাজেট রচনা করেছেন, কেন এই

বাজেট ঘাটতি নয়, বাড়তি নয়, ভারসাম্য বজায় রেখে করেছেন, সেটাও তিনি এই বাজেট ভাষণের উপসংহারে রেখেছেন। আমরা বামফ্রন্ট সরকারের যারা আছি, আমরা জানি যে, আমাদের রাজনৈতিক এবং অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি সম্পূর্ণ ভিন্ন। কিন্তু গোটা ভারতবর্ষের অধিকাংশ রাজ্যে যেখানে কংগ্রেস শাসিত রাজ্য সেখানে তারা তাদের রাজনৈতিক এবং অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে তারা চলেন। তারা তাদের দৃষ্টিভঙ্গি দিয়ে সমস্ত জিনিসটা দেখেন, সেইভাবে তাদের অর্থনীতি প্রণয়ন করেন এবং কেন্দ্রীয় সরকার সেইভাবে অর্থনৈতিক বন্টন ব্যবস্থা করেন। যার ফলে সমস্ত রাজ্যগুলি—কি কংগ্রেসি, কি অ-কংগ্রেসি—তাদের নিজেদের অর্থনীতিকে চাঙ্গা রাখার জন্য কেন্দ্রীয় অর্থ বরাদ্দ যাতে বেশি হয় সেই দাবি জানিয়েছেন। বামফ্রন্ট সরকার সেদিক থেকে পথ প্রদর্শক একথা আমরা বলতে পারি। এখন থেকে ১২ বছর আগে যখন এই রাজ্যে বামফ্রন্ট সরকার হয় তখন তারা সর্ব প্রথম সোচ্চার হয় এই অর্থনৈতিক বন্টন ব্যবস্থার বিরুদ্ধে। সুতরাং আমাদের মাননীয় অর্থমন্ত্রী তাঁর যুক্তি বন্টন ব্যবস্থার বিরুদ্ধে। সুতরাং আমাদের মাননীয় অর্থমন্ত্রী তাঁর যুক্তি দিয়ে, তর্ক দিয়ে বিভিন্ন কমিশনকে এবং কেন্দ্রীয় সরকারকে বোঝাতে চেষ্টা করেছেন যে রাজ্যগুলি থেকে সম্পদ আহরণের ক্ষমতা প্রায় নিঃশেষিত। সুতরাং কেন্দ্রীয় সাহায্য ছাড়া পশ্চিমবঙ্গ কেন কোনও রাজ্য তাদের নিজের পায়ে দাঁড়াতে পারবে না এবং সেইদিকে বারবার তাদের দৃষ্টি আকর্ষণ করেছেন। তাসত্ত্বেও নিজেদের রাজ্যের অর্থনীতি যাতে চূড়ান্ত বিপর্যস্ত হয়ে না পড়ে সে জন্য একটা সুশৃঙ্খল অর্থনীতি বা আর্থিক বুনিয়াদ রাজ্যের মধ্যে গড়ে তোলার জন্য তিনি গত ৩ বছর ধরে চেষ্টা করে আসছেন এবং আগামী বছরও সেই একই নীতি রাখার চেষ্টা করেছেন। তারই প্রতিফলন আমাদের অর্থমন্ত্রীর এই বাজেটে দেখছি। এই বাজেটে যেমন অতীতের কাজগুলি পর্যালোচনা করা হয়েছে তেমনি ভবিষ্যতের এক বছরের জন্য কি ধরনের কাজ বামফ্রন্ট সরকার করতে চান তাও দেওয়া হয়েছে। আমি তার এই বাজেট বক্তৃতার শুরুতে তিনি যে দিক থেকে প্রথমে আরম্ভ করেছেন, সেই দিকটা এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। যদিও এই প্রসঙ্গটা এর আগে অনেকে উল্লেখ করেছেন, তাসত্ত্বেও এই প্রসঙ্গটাই আমি প্রথমে আনতে চাই। সেটা হচ্ছে, এই পশ্চিমবাংলায় বারবার খরা, বন্যা, ঘূর্ণিঝড়ের আঘাতে আসছে। এটা কেন হচ্ছে? কি এর কারণ, আমরা কোথায় আছি, কেন এর শিকার হতে হচ্ছে, এর কতকগুলি কারণ নিশ্চয়ই আছে। আমাদের পশ্চিমবঙ্গের ভৌগোলিক অবস্থান এমন একটা জায়গায় যেখানে গোটা উত্তর ভারত থেকে প্রবাহিত নদী-নালাগুলি পশ্চিমবঙ্গের মধ্যে দিয়ে গিয়ে সাগরে পড়ছে। আবার বিহারের মালভূমি, হিমালয় এবং তরাই অঞ্চলের থেকে নদীগুলি এসে নিম্নভূমি পশ্চিমবঙ্গের উপর দিয়ে প্রবাহিত হয়ে সাগরে গিয়ে পড়ছে। সেজন্য দেখছি যে জুলাই থেকে জুন যখন প্রচন্ড বৃষ্টি শুরু হয় তখন একদিকে প্রবল বর্ষণের জল, অপর দিকে পাহাড়ী অঞ্চলের জল এসে নদীগুলিকে স্ফীত করে তোলে এবং নদীগুলি প্লাবিত হয়।

সেই সঙ্গে সঙ্গে এই নদীতে পাহাড় থেকে আগত যে সমস্ত নুড়ি, বালি, সেইগুলো নদীর তলদেশটা পরিপূর্ণ হয়ে ওঠে, তার ফলে তার জল ধারণের ক্ষমতা কমে যায়। এর

ফলে প্রতি বছর আগস্ট থেকে সেপ্টেম্বরের মধ্যে উত্তরবঙ্গের জেলাগুলি মেদিনীপুর এবং হুগলি, বাঁকুড়া এই সমস্ত জেলাগুলো প্লাবিত হয়, সেই ক্ষয়ক্ষতির পরিমাণ নিতান্ত কম নয়। এখানে সেটা দেওয়া হয়েছে। আবার বর্ষণ শেষে যখন শরতের আগমণ ঘটে, তখন নদীগুলো শীর্ণ হয়ে পড়ে, উত্তরবঙ্গের লোকেরা স্বস্তির নিশ্বাস ছাড়ে। তখন আর এক বিপদ আসে, সেটা হচ্ছে অক্টোবর থেকে ডিসেম্বররের মধ্যে বঙ্গোপসাগরে প্রায়ই নিম্নচাপের সৃষ্টি হয়। সেই নিম্ন চাপের ফলে দক্ষিণবঙ্গের মেদিনীপুর এবং দুই ২৪ পরগনার উপর প্রায়ই আঘাত এসে পড়ে। এই আঘাত আমরা ১৯৮০ সালে দেখেছি প্রলয়ংকর রূপে এসেছে, ১৯৮৬ সালে দেখেছি এবং ১৯৮৮ সালের ২৯ শে নভেম্বর যে প্রবল ঘূর্ণিঝড় এই সমস্ত এলাকায় যা আঘাত হেনেছে, তার দৃষ্টান্ত পশ্চিমবাংলায় নেই বললেই হয়। সুতরাং ভুক্তভোগী হিসাবে জানি কত ক্ষয়ক্ষতি হয়েছে। তেমনি আবার এই সমস্ত এলাকা থেকে নদীগুলো প্রবাহিত হয়ে যখন আসে, সেখানে স্রোতে যে বালি আসছে, সেই বালি দিয়ে নদীর তলদেশ ভরাট হয়ে যাচ্ছে, যার ফলে নদীবাঁধগুলোতে খুব চাপ পড়ে এবং নদীগুলোতে জল ধারণের ক্ষমতা না থাকায় বাঁধগুলো ভেঙে যায় এবং প্লাবন ঘটে। এই রকম একটা প্রাকৃতিক বিপর্যয়ের উপর দাঁড়িয়ে আমাদের রাজ্যে কৃষি উৎপাদন ক্রমশ বেড়ে চলেছে, আমরা আমাদের বাঁচার পথ, জীবন জীবিকার অবস্থানটা বজায় রাখতে পারছি। তার কারণ বিকল্প কিছু কিছু ব্যবস্থা কোনও কোনও জায়গায় আছে, যার ফলে এত ক্ষয়ক্ষতি সত্ত্বেও আমাদের কৃষি উৎপাদনের লক্ষ্যমাত্রা ১০৯ মেট্রিক টনে পৌঁছবে বলে আমরা আশা করছি। কিন্তু আমরা একটু হতাশ হয়েছি, প্রতিবারে যে বন্যা এবং ঘুর্নিঝড় হয় তার ক্ষয়ক্ষতি নিরুপণের জন্য কেন্দ্রীয় সমীক্ষক দল আসেন, বন্যার পরে তারা এসেছিলেন, কিন্তু আমরা যে পরিমাণ টাকা দাবি করেছিলাম, সেই টাকার ধার দিয়ে তারা যান না। ২০ কোটি কত টাকা তারা দিয়েছিলেন। এই ঘুর্ণিঝড়ে আমাদের যে ক্ষতি হয়েছে, সেই ক্ষয়ক্ষতির চিত্রটা আমরা সেদিন কেন্দ্রীয় মন্ত্রী শ্যামলাল যাদবের কাছে তুলে ধরেছিলাম এবং সঙ্গে সঙ্গে যে সমীক্ষক দল এসেছিল, তাদেরকে ক্ষতিগ্রস্ত বিভিন্ন গ্রাম দেখানো হয়েছিল, তারা বিভিন্ন গ্রামে সাধারণ মানুষের সঙ্গে কথা বলেছিলেন ক্ষয়ক্ষতি তাঁদের দেখানো হয়েছে এবং সেই ক্ষয়ক্ষতির জন্য আমরা ৫২ কোটি টাকা দাবি করি, সেখানে আমরা পেয়েছি মাত্র ১৩ কোটির একটু বেশি। সুতরাং কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি এই রাজ্যের ক্ষেত্রে একটা বিশেষ ভৌগোলিক অবস্থার জন্য এই প্রাকৃতিক বিপর্যয় মোকাবিলা করার জন্য এই সরকারের ক্ষমতা যথেষ্ট নয়, সুতরাং সেদিক দিয়ে এই রাজ্যের জন্য বিশেষ সাহায্যের প্রয়োজন আছে। সেটা আমরা বলেছিলাম। কিন্তু দেখা গেল শত চেষ্টা করেও আমাদের ক্ষতির তুলনায় কেন্দ্রীয় সাহায্য পাইনি। তাই আমাকে বলতে হয়, কি ফল লভিনু হায়, তাই ভাবি মনে।

[4-55—5-05 P.M.]

এই হতাশা আমাদের আছে, আমাদের সামনে কোনও বিকল্প নেই। ঝড়ে যে ক্ষতি হয় সেই ক্ষতিপূরণের জন্য বিকল্প কোনও ফসল উৎপাদন করার কোনও ব্যবস্থাই দক্ষিণ ২৪-

পরগনায় গড়ে ওঠে নি। সুতরাং সেদিকে বিশেষ দৃষ্টি দেওয়ার প্রয়োজন আছে বলে আমার মনে হয়। মাননীয় অর্থমন্ত্রী, ত্রাণমন্ত্রী, সেচমন্ত্রী, মৎস্যমন্ত্রী, সকলেই ওখানে গিয়ে অবস্থাটা দেখে এসেছেন। তাঁরা যখন গিয়েছিলেন তখন আমরা তাঁদের কাছে দাবি করেছিলাম যে, বিশেষ একটা পরিকল্পনা ক্ষতিপূরণের জন্য গড়ে তোলা দরকার। মন্ত্রী মন্ডলীর কাছে আমরা এই দাবি করেছি। কিন্তু এখনও পর্যন্ত বিকল্প ফসল উৎপাদনের কোনও বিশেষ পরিকল্পনা গড়ে তোলা সম্ভব হয় নি। সেখানে যতটুকু সম্পদ আছে তাকে কাজে লাগিয়ে—ভূগর্ভস্থ জল যতটা সম্ভব উত্তোলন করে, খাল, নালাগুলিকে সংস্কার করে যতটা সেচের সম্প্রসারণ ঘটানো যায়—সেই এলাকাকে দু-ফসলা করার জন্য মন্ত্রী মন্ডলীর কাছে দাবি করছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি যদি এ-বিষয়ে ব্যক্তিগত উদ্যোগ গ্রহণ করেন তাহলে ভাল হয়। কারণ আমরা জানি আপনি ত্রাণের ব্যাপারে ব্যক্তিগত উদ্যোগ নিয়েছিলেন। সেইভাবে আপনি উদ্যোগ নিলে আমরা খুবই উপকৃত হব। ঐ ত্রাণের বিষয়েই আমি এখানে একটা কথা বলতে চাই যে, পুনর্গঠনের ব্যাপারে যে অর্থ বরাদ্দ করা হয়েছে সেই অর্থ যথেষ্ট নয়, এটা আমরা জানি। আমি সে-দিন বলেছিলাম যে, একজন লোকের ঘর ভাঙলে সেই ঘর পুনর্নির্মাণের জন্য যে অর্থ দেওয়া হয় তা খুবই অপ্রতুল। জিনিস-পত্রের দাম যে-ভাবে বেড়ে গেছে, অর্থমূল্য যে-ভাবে কমে গেছে তাতে ঐ পরিমাণ অর্থ দিয়ে কোনও ভাবেই কোনও মানুষের ঘর করা সম্ভব নয়। সুতরাং এই বরাদ্দ বৃদ্ধি করা হোক। এই দাবি আমরা কেন্দ্রীয় মন্ত্রীর কাছেও রেখেছিলাম, তিনি বলেছিলেন "কোনও মতেই এটা সম্ভব নয়।" সুতরাং আমি এই সভার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এই বাবদ অর্থ বরাদ্দ বাড়াবার জন্য দাবি জানাচ্ছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহ করে এই রাজ্যের অর্থনীতিকে টিকিয়ে রাখার চেষ্টা করছেন এবং মোট সম্পদের ৭০ ভাগই রাজ্য থেকে আহরণ করছেন। বিক্রয়কর, আবগারি শুল্ক, পণ্য প্রবেশ কর থেকেই প্রধাণত আপনি সম্পদ আহরণ করছেন এবং এ বিষয়ে আপনি একটা হিসাবও দিয়েছেন। কিন্তু বৃত্তি কর থেকে বছরে কি পরিমাণ রাজস্ব আদায় হয় সেই হিসাবটা এখানে যথাযথভাবে নেই। আমি যত দূর জেনেছি, এ-বিষয়ে আমাদের যে প্রশাসনিক ব্যবস্থা আছে তা অত্যন্ত দুর্বল। সমস্ত প্রতিষ্ঠানগুলি বোধ হয় এখনও তাদের নাম রেজিস্ট্রি করে নি এবং অর্থ জমা দেওয়ার ক্ষেত্রে এখনও কিছু কিছু ত্রুটি রয়ে গেছে। আমার কাছে একটা সার্কুলার আছে, সেটার প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সার্কুলার নং—২/৭৯; ডেটেড ৬.৮.৭৯। এই সার্কুলারে আপনি বলেছেন—কলকাতায় যে সমস্ত ব্যাঙ্ক আছে, যে কোনও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক বা স্টেট ব্যাঙ্কের মাধ্যমে বৃত্তি কর জমা দিতে হবে। কিন্তু মফস্বলের ক্ষেত্রে বলেছেন—ট্রেজারির সঙ্গে যাদের লেনদেন আছে, তেমন ব্যাঙ্ক ছাড়া কেউ বৃত্তি কর নিতে পারবে না। এ ক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে, এই অর্ডারটির পরিবর্তন করে, ব্লক পর্যায়ে যে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক এবং স্টেট ব্যাঙ্কগুলি আছে সেগুলিতে যাতে বৃত্তি করের টাকা জমা দেওয়া যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। তা যদি করা যায় তাহলে আমার মনে হয় এই বৃত্তি কর আদায়ের ব্যাপারটা খুবই সহজ হবে। এবিষয়ে আমি আমার একটা ব্যক্তিগত ঘটনার প্রতি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

আমি গত ১৫ তারিখ আলিপুরের স্টেট ব্যাঙ্ককে বৃত্তি কর জমা দিতে গিয়েছিলাম, কিন্তু তাঁরা বৃত্তি কর জমা নিতে অস্বীকার করেন। তারা আমাকে বললেন, "না, আমরা বৃত্তি কর জমা নেব না।" এই যদি অবস্থা হয় তাহলে আমরা কোথায় জমা দেব? বাধ্য হয়ে আমি গভর্নমেন্ট অফিসারের সঙ্গে কথা বলি। তিনি বলেন, "স্টেট ব্যাঙ্কের ওপর আমাদের কোনও কন্ট্রোল নেই, আমরা কি করতে পারি বলুন?" তিনি ঐ সার্কুলারটি আমাকে দিয়ে বললেন, "এই সার্কুলারটি আমাদের কাছে আছে, এটা ছাড়া আমরা আর কিছুই করতে পারছি না"। সুতরাং আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, আপনি একটু ব্যাপারটা দেখবেন। আমি যে বিষয়গুলি সম্বন্ধে এখানে বললাম সেই বিষয়গুলি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একটু বিবেচনা করে দেখবেন, এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তাঁকে সমর্থন করছি। সমর্থন করছি এইজন্য নয় যে আমি বামফ্রন্টের একজন শরিকদলের সদস্য, সমর্থন করছি এই জন্য যে এই বাজেট প্রস্তাবের মধ্যে কিছু বৈশিষ্ট আছে, কিছু নুতনত্ব আছে। এই বৈশিষ্ট এবং নুতনত্ব হল কেন্দ্রে যখন একটা অর্থনৈতিক বিশৃঙ্খলা চলছে এবং যখন বিপুল পরিমাণ ঘাটতি বাজেট পেশ হয়েছে সেই রকম একটা অবস্থায় দাঁড়িয়ে সীমিত ক্ষমতার অধিকারী হয়েও এখানকার অর্থমন্ত্রী একটা ব্যালেন্সড বাজেট আমাদের সামনে নিয়ে এসেছেন। তিনি ইচ্ছা করলে ঘাটতি বাজেট আনতে পারতেন। ঘাটতি বাজেট আনলে এমন কোনও অসুবিধা হত না, বরং উন্নয়নের কাজ এগুতো, কারণ একটা রাজ্যের ঘাটতি বাজেট মুদ্রাস্ফীতি ঘটায় না, মূল্যবৃদ্ধি ঘটায় না। সুতরাং ঘাটতি বাজেট আনলে কোনও অসুবিধা ছিল না। কিন্তু ঘাটতি বাজেট পেশ করলে কেন্দ্রের যে সাহায্য এবং সহযোগিতা আর্থিক ক্ষেত্রে দেওয়া দরকার তা বর্তমানে পাওয়া যাচ্ছে না এবং পাওয়ার আশাও নেই। কেন্দ্র রাজ্য সম্পর্ক এমন একটা স্তরে পৌঁচেছে যা আমরা আশা করতে পারি না। সেই কারণে তিনি কোনও ঝুঁকি গ্রহণ করেননি। আমরা কেন্দ্রের কাছ থেকে এটা আশা করতে পারি না, তারা সাধারণ মানুষের স্বার্থে বাজেট রচনা করবেন, কারণ কেন্দ্রীয় সরকারে যাঁরা আছেন তাঁরা ধনিক শ্রেণীর প্রতিনিধি, ভূস্বামীদের প্রতিনিধি। তাঁদের একটা শ্রেণী দৃষ্টিভঙ্গি আছে, সেই দৃষ্টিভঙ্গির প্রতিফলন তাঁরা তাঁদের ব্যয়-বরাদ্দের উপর ঘটাবেন এটা স্বাভাবিক। তাঁদের কাছ থেকে সেইজন্য আমরা অন্য কিছু আশা করতে পারি না। আবার রাজ্যের হাতে এমন কোনও ক্ষমতা নেই যে ক্ষমতা বলে দেশের অর্থনৈতিক ব্যবস্থাকে সামগ্রিক পরিবর্তন ঘটানো যায়। তা সত্ত্বেও আমাদের এই রাজ্যের যে বাজেট সেই বাজেট বিশ্লেষণ করলে দেখা যায় একটা শ্রেণী দৃষ্টিভঙ্গির প্রতিফলন এই বাজেটে ঘটেছে। আমার মতে এবং অনেকেই এই মত পোষণ করবেন যে বাজেটের দুটি দিক আছে। একটি দিক হল, অতীত পর্যালোচনা, রিভিউ এবং আর একটি দিক হল ভবিষ্যতের জন্য বরাদ্দ। বাজেট রিভিউতে আমরা দেখছি যে আমাদের রাজ্যে কৃষি উৎপাদন অনেক বেড়েছে। কিন্তু এটা আমি মনে করি কৃষিতে আমাদের যে পোটেন্সিয়ালিটি আছে, কৃষিতে যে পরিকাঠামো যে ইনফ্রাস্ট্রাকচার আছে এবং আমাদের

রাজ্যে কৃষকদের মধ্যে উৎপাদনের যে আগ্রহ আছে তাকে যদি আমরা কাজে লাগাতে পারি তাহলে কৃষি উৎপাদন আমাদের রাজ্যে আরও অনেক বেশি বাড়বার সম্ভাবনা আছে।

[5-05—5-15 P.M.]

যদি আমরা এখানে এগুলিকে কাজে লাগাবার চেষ্টা না করি, তাহলে এক সময়ে দেখা যাবে যে, কৃষি উৎপাদন আর বাড়বে না, বরং কমতির দিকে যাবে। সুতরাং এখন থেকে এই বিষয়ে আমাদের সতর্ক হওয়া দরকার। এই প্রসঙ্গে আমাদের একথা ভুলে গেলে চলবে না কৃষি উৎপাদন বাড়লেও আমাদের রাজ্যে শিল্প উৎপাদনে আমরা অনেক মার খাচ্ছি। আমাদের শিল্পের একটা ভিত্তি আছে। বহু বছর ধরে আমাদের শিল্প এমন সুপার স্ট্রাকচার অনেক পুরাতন তা সত্ত্বেও আমরা এগোতে পারছি না। এগোনোর জন্য কেন্দ্রের নীতি নিশ্চয়ই দায়ী, কিন্তু কেবলমাত্র কেন্দ্রের দিকে অঙ্গুলী নির্দেশ না করে পশ্চিমবঙ্গে কি করে শিল্প বাড়তে পারে তা ভাববার যথেষ্ট অবকাশ আছে। এবারের বাজেটে একটু ভাবনাচিন্তা প্রতিফলিত হয়েছে, এটা অবশ্য খুবই আশার কথা। শিক্ষার প্রসঙ্গে একটু বলা দরকার। কারণ আমি মনে করি আমাদের দেশে আমাদের রাজ্যের রাজনীতিতে একটু কোয়ালিটেটিভ চেঞ্জ আনতে পারে যদি প্রকৃত পক্ষে শিক্ষার প্রসার ঘটে। প্রসার নিশ্চয়ই ঘটেছে, স্কুল কলেজের সংখ্যা বেড়েছে, ছাত্র অনেক ভর্তি হয় কিন্তু হিসাব নিকাশ করলে দেখা যায় যে আমাদের ছাত্রছাত্রীরা বেশ কিছু সংখ্যা পড়াশোনা বন্ধ করতে বাধ্য হয় ড্রপ আউট ক্যান্ডিডেটের সংখ্যা অত্যন্ত বেশি। প্রকৃত পক্ষে শিক্ষার প্রসার ঘটাতে যা করা দরকার তা কিন্তু আমাদের রাজ্যে হয় নি। অথচ এই প্রসার ঘটাতে না পারলে আমরা যে পরিবর্তন করতে চাইছি সে পরিবর্তন করা সম্ভব নয়। বিদ্যুৎ উৎপাদনের বিশেষ প্রয়োজন নিঃসন্দেহে। বিদ্যুৎ একটা ফ্যাক্টর। কৃষি, শিল্প সর্ব ক্ষেত্রে। এই বিদ্যুতের ব্যাপারেও বহু আলোচনা হয়েছে। বক্রেশ্বর হচ্ছে, আরও হবে, কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে বিদ্যুৎ উৎপাদন বাড়লেও লোড শেডিং বেড়েছে, বিদ্যুৎ সরবরাহে বিশৃঙ্খলাও বেড়েছে এবং তাতে আমাদের মনে হচ্ছে জেনারেশন এবং ট্রান্সমিশন এই দুটোর মধ্যে একটা গ্যাপ থেকে যাচ্ছে। কেবল দুটোর মধ্যে সমন্বয়ের অভাবই এই যে বিদ্যুৎ উৎপন্ন হচ্ছে সেই বিদ্যুৎ ঠিকমতো সরবরাহ করতে পারছে না এবং এই কথাই আমাদের বলা যায় যে, আমরা যে পরিমাণ উৎপাদন করতে পারি এবং আমাদের উৎপাদন ক্ষমতা সেই ক্ষমতাকে কাজে লাগানোর ব্যাপারে অনেক রাজ্যের তুলনায় আমরা কেন পিছনে আছি সেটা আমাদের ভাল করে অনুসন্ধান করে দেখতে হবে। আমরা আমাদের উৎপাদন ক্ষমতা অনুযায়ী কাজ করতে পারছি না। একটা অভিযোগ উঠেছে, অনেকে বলছেন কিছু নন-টেকনিক্যাল অযোগ্য লোককে বিদ্যুতের ব্যাপারে অনেক উচ্চ পদে বসিয়ে রাখা হয়েছে। ফলে তারা বিদ্যুৎ উৎপাদন এবং পরিবহনের যে যথাযোগ্য ভূমিকা সেই ভূমিকা পালন করতে পারছে না। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব খোঁজ খবর করে এই ধরনের ত্রুটি বিচ্যুতি থাকলে সেইগুলি দূর করার চেষ্টা করবেন। কেন্দ্রে অর্থনৈতিক বিশৃঙ্খলা চলছে, তার মধ্যে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রীর বাজেট—আমি আগেও বলেছি এক শ্রেণীর দৃষ্টিভঙ্গির প্রকাশ ঘটেছে—একটা শৃঙ্খলা তিনি বাজেটে আনতে পেরেছেন,

কিন্তু কাজের মধ্যে সেই শৃঙ্খলা আসছে না। ফলে যে প্রত্যাশা আমরা করতে পারি সেই প্রত্যাশা আমাদের পালন হচ্ছে না। তা সে সরকারি কর্মচারীই বলুন, শিক্ষক, অধ্যাপক বলুন অন্যান্য যাই বলুন না কেন, কাজের সঙ্গে যুক্ত আছেন, কিন্তু ইদানীংকালে দেখা যাচ্ছে কারও কথা কেউ শুনছে না, সময়মতো হাজিরা দিচ্ছে না, হাজিরা দিলেও অনেকেই কাজ করছেন না, অনেক শিক্ষক এবং অধ্যাপক ভাল সংখ্যায় প্রাইভেট টিউশন টিউটোরিয়াল হোম এই নিয়ে ব্যস্ত থাকছেন। আমাদের ডাক্তারদের নার্সিং হোম এবং প্রাইভেট প্র্যাকটিশ ইত্যাদি নিয়ে ব্যস্ত থাকেন। স্বাস্থ্য কর্মীরা কাজ করছেন না, গাফিলতির জন্য স্বাস্থ্য ব্যবস্থা একটা বিপর্যয়ের অবস্থার সৃষ্টি হয়েছে। সুতরাং অর্থনৈতিক শৃঙ্খলা আনলেই চলবে না। কাজের শৃঙ্খলা যদি গড়ে তোলা না যায় তাহলে আমাদের আশা কখনই পূর্ণ হবে না। সুযোগ-সুবিধার প্রশ্নটাই এখন সবচেয়ে বড় হয়ে দাঁড়িয়েছে এবং কাজের প্রশ্নটা ছোট হয়ে দাঁড়িয়েছে, সেকেন্ডারি হয়ে গেছে। সুযোগ-সুবিধার আমি বিরোধী নই, কিন্তু তার সঙ্গে আজকে কাজের প্রশ্নটাও যুক্ত হওয়া দরকার।

শেষে একটি কথা বলি। এই যে কাজ, এই কাজের মধ্যে দিয়েও আজকে শ্রেণী দৃষ্টিভঙ্গি প্রকাশ ঘটেনি। সেজন্যই দেখা যাচ্ছে যে, দলীয় দৃষ্টিভঙ্গি প্রকাশ পাচ্ছে সর্বক্ষেত্রে। বিশেষ করে এটা ঘটছে পঞ্চায়েতের ক্ষেত্রে। পঞ্চায়েত প্রকৃতপক্ষে জনগণের অংশ গ্রহণ বলতে যেটা বুঝতে চাই সেটা ঘটেনি, দলীয় জনগণের সমর্থনের মধ্যে দিয়ে সেটা হয়ে যাচ্ছে। কিন্তু সামগ্রিক অর্থে জনগণকে সেই কাজের মধ্যে অংশীদার করা যায়নি। এটা যদি করতে হয় তাহলে পঞ্চায়েত পরিচালনার ক্ষেত্রে বামফ্রন্টের যে নির্দেশ আছে সেটা সর্বক্ষেত্রে প্রয়োগ করতে হবে। আমি আশা করব, অর্থমন্ত্রী এবং মন্ত্রিসভা এ-ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করবেন যাতে কাজে-কর্মে শ্রেণী প্রকাশ পায়। এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন তাকে সমর্থন করছি। স্বাভাবিকভাবে বাজেটের ভেতর দিয়ে বিরাট একটা উন্নয়নের চেহারা প্রতিফলিত হবে সেটা আশা করি না। তার কারণ হচ্ছে আমাদের দেশের অর্থনৈতিক চেহারা এবং এ-সম্বন্ধে দু-একটি কথা বললেই বুঝা যাবে। আজকে বিদেশের কাছে ভারতের ঋণের পরিমাণ হাজার হাজার কোটি টাকা এবং বছরে তারজন্য দিতে হচ্ছে ১০ হাজার কোটি টাকা সুদ। আগামী বছর থেকে বাজেটের এক চতুর্থাংশ টাকা সুদে আসলে মেটাতে হবে এবং তারজন্য আবার ঋণ করতে হবে। বর্তমানে তার সুদের হারটাও আবার বেড়ে গেছে। এই একটি ঘটনা দিয়েই অর্থনীতিতে তার জেরটা কি পড়বে সেটা বুঝা যাবে। এরফলে মন্ত্রিসভা আবার জিনিসপত্রের দাম বাড়াবে, ট্যাক্সও বাড়াবে। আই.এম.এফও আবার যারা ধার নিয়েছে তাদের উপর চাপ সৃষ্টি করেছে এবং তারফলে আমদানি-রপ্তানি নীতি অন্যরকম করা হচ্ছে। ফলে বিদেশি পণ্যসামগ্রী আমাদের দেশে আসছে। ফলে মার খাচ্ছে দেশি ছোট শিল্প। এই যে অবস্থা, তাতে দেশে শিল্পের উন্নয়ন হবে না, কৃষির উন্নয়ন হবে না। আজকে কৃষির উন্নয়নের জন্য সারে ভরতুকি বন্ধ করতে বাধ্য হয়েছেন ভারত সরকার।

অর্থাৎ কৃষির জন্য প্রয়োজনীয় জিনিসগুলো আর আগের মতো অপেক্ষাকৃত কম দামে পাওয়া যাবে না। কিন্তু তার মধ্যে দাঁড়িয়ে এই পুঁজিবাদী অর্থনীতির মধ্যে দাঁড়িয়েই বামফ্রন্ট সরকারকে তাঁর বাজেট রচনা করতে হবে, উন্নয়নের চেষ্টা করতে হবে। আজকে সর্বক্ষেত্রে বৈষম্য বেড়েছে, কিন্তু এই বাজেটে সে সম্পর্কে সঠিকভাবেই চিন্তা করা হয়েছে। শহর ও গ্রাম, উন্নত এলাকা ও অনুন্নত এলাকা, উন্নত শ্রেণীর মানুষ এবং অনুন্নত শ্রেণীর মানুষ-এসবের মধ্যে আজকে ফারাকটা যা বেড়েছে এই বাজেটে সেটা কমাবার চেষ্টা করা হয়েছে।

[5-15—5-25 P.M.]

আমরা যাঁরা কমিউনিস্ট করি তাঁরা কৃষি বিপ্লব, শিল্প বিপ্লব বলে থাকি। কৃষি বিপ্লব না হলে শিল্প বিপ্লব হয় না। এখন গ্রামাঞ্চলে দেশের শতকরা ৭৫ ভাগ মানুষ বাস করে এবং তাদের মধ্যে শতকরা ৯০ থেকে ৯৫ ভাগ কৃষির উপর নির্ভরশীল। তাদের মধ্যে গরিব চাষী আছে, কৃষি মজুর আছে, মাঝারি চাষী আছে এবং ধনিক চাষী আছে। গ্রামের বিশাল অংশের ক্রয়ক্ষমতা না বাড়লে, কৃষিতে উৎপাদন বৃদ্ধি না হলে, ফসলের ন্যায্য দাম কৃষকরা না পেলে, তাদের হাতে পয়সা না এলে শিল্পজাত পণ্যের বিক্রি হবে না এবং সেই সঙ্গে শিল্পের বিকাশ হবে না। তার উপর আবার পুঁজিপতিদের প্রফিট আরও প্রফিট, এটা রাজত্ব করছে। সেই কারণে সেখানে একটু উন্নতি হলে সেটা কেটে যাচ্ছে। জিনিসপত্রের দাম বাড়ছে, ফলে পুঁজিপতিদের একটা নৈরাজ্য সেখানে সৃষ্টি হচ্ছে এবং বেশির ভাগ লাভ পুঁজিপতিরা লুটছে। সেইজন্য মার খাচ্ছে বাকিরা। বেশ কিছু উন্নয়নের কর্মসূচি নেওয়া হয়েছে। এই কথা সত্য যে খাদ্য সামগ্রির উৎপাদন সামান্য করে কিছু কিছু বেড়েছে, শিল্পের সামান্য উৎপাদন বেড়েছে। বেশি নয়। এই কথা ঠিক যে এখন উন্নয়নের জন্য কোন খাতে বেশি গুরুত্ব দেওয়া হবে, বেশি বরাদ্দ করা হবে? সেই ক্ষেত্রে আমরা যদি বিচার করি তাহলে সেটা হল বিদ্যুৎ। বিদ্যুৎ শিল্পোন্নয়নের কাজে লাগবে, কৃষি উন্নয়নের কাজে লাগবে। এই ক্ষেত্রে একটা মোটা অংক ধরা হয়েছে এবং সেটা সঠিক ভাবেই ধরা হয়েছে। বিদ্যুতে ৩৪.০২ ভাগ ধরা হয়েছে, কৃষিতে ১৩.৬ ভাগ ধরা হয়েছে। আমি বলি কৃষির জন্য আরও বেশি অংক বরাদ্দ করলে ভাল হত। এখন সেচ ব্যবস্থার উন্নতির উপর কৃষির উন্নতি নির্ভর করে, সস্তায় সার সরবরাহ করলে কৃষকরা ভালভাবে বেশি উৎপাদন করার সুযোগ পায়। এটা ভাল যে শতকরা ৪৭ ভাগ টাকা ব্লক এবং জেলার স্তরে দেওয়া হবে। সঠিকভাবেই একজন মাননীয় সদস্য বলেছেন যে টাকা দিলেই হবে না, সেই টাকা ঠিকমতো খরচ হচ্ছে কি না, উন্নয়নমূলক কাজ সঠিকভাবে হচ্ছে কিনা সেটা ভালভাবে দেখা দরকার। এটা শুধু অর্থমন্ত্রীই দেখবেন না, সামগ্রিকভাবে সরকারকে দেখতে হবে। এই প্রসঙ্গে দু-একটি কথা আমি বলে দিই। বাজেটে একটা জায়গায় কনসাইনমেন্ট ট্যাক্সের কথা বলা হয়েছে এবং আগামী [illegible] পর মুখ্যমন্ত্রী সম্মেলনে ঠিক হয়েছে—৩০ কোটি টাকা পাওয়া যাবে। সেই টাকা যদি না পাওয়া যায় তখন কি হবে? ঘাটতি ৩০ কোটি টাকা বেড়ে যাবে। কেন্দ্রীয় সরকার কথাবার্তা এবং সিদ্ধান্ত কার্যকর করেন না কিংবা বিলম্ব করেন নানা অভিযোগ দেখিয়ে। তার কোনও অন্য

ব্যবস্থা আছে কি না সেটা জানা দরকার। আমি আরও একটা কথা বলি। বন্যা নিয়ন্ত্রণের কথা এখানে উল্লেখ করেছেন একজন মাননীয় সদস্য। এখন সেই ব্যাপারে সাধারণভাবে দেখতে পাচ্ছি প্রতি বছর লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়। কিছু পাথর ফেলা হয় এবং মাটির বাঁধ দেওয়া হয় এবং প্রতি বছর এটা ধুয়ে-মুছে শেষ হয়ে যায়। ফলে টাকাটা খরচ হল কিন্তু কোনও স্থায়ী ব্যবস্থা হল না। এই ক্ষেত্রে যেটা করণীয় বলে আমি মনে করি তা হল স্থায়ী পরিকল্পনা নিয়ে যদি বাঁধগুলি দেওয়া হয় এবং দীর্ঘকাল ধরে সেটা যাতে চালু থাকে সেই ভিত্তিতে পরিকল্পনা নেওয়া উচিত। আপনার স্থায়ী কাজগুলি যদি একসঙ্গে না হয়, স্থায়ী স্কীম পরিকল্পনায় বাঁধগুলি তৈরি করার ক্ষেত্রে কনট্রাক্টরদের অগ্রাধিকার ভিত্তিতে পরিকল্পনা নেওয়া উচিত। প্রতি বছর কনট্রাক্টররা পয়সা নিয়ে চলে গেল তারপরেই দেখা গেল বাঁধ ভাঙ্গতে শুরু হল এই জিনিসটা যেন না হয়। তারপরে তাঁত শিল্পের উন্নয়নের কথা বলা হয়েছে। কিন্তু সমস্যা অনেক গভীরে, ইদানিং দেখা যাচ্ছে মার্কেটিং সমস্যা হস্তচালিত শিল্পে বিরাটভাবে দেখা দিয়েছে। কেন্দ্রীয় সরকার এতে যে পরিমাণ রিবেট বসিয়ে দিচ্ছেন তাতে মার্কেটিং সমস্যা বিরাটভাবে দেখা দিয়েছে। সুতরাং মার্কেটিং ব্যবস্থায় ভরতুকি দেওয়া দরকার। তারপরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ব্যাপারে বলি—এক্ষেত্রে ১২-১৪ বছর ধরে নাম লেখানো আছে কিন্তু কোনও কল পাচ্ছে না। এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি একটা দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। যারা ২-৩ বছর আগে নাম লিখিয়েছেন তারা পেয়ে যাচ্ছে অথচ পুরনোরা কোনও ডাক পাচ্ছে না। মস্তানরা সেখানে অধিকাংশ জায়গায় এগুলো দখল করে রেখেছে। তারা এনসার্কেলড্ হয়ে দুর্নীতিমূলক ভাবে জায়গা দখল করে রেখেছে। এইদিকটা একটু নজর না দিলে বেকারদের বিক্ষোভ বেড়েই যাবে। যারা ঘুস দিতে পারে না তাদের ভেতরে এই বিক্ষোভ ছড়াতেই থাকবে। মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করছি কনসাইনমেন্ট ট্যাক্স কেন্দ্রীয় সরকার যে ৩০ কোটি টাকা ধার্য করেছেন, তা মেক আপ হওয়ার কোনও রাস্তা ভেবেছেন কি না। তারপরে ইলেকট্রনিক্স এর ক্ষেত্রে বিবেচনার জন্য বলছি। শিল্পে উৎসাহ বাড়াবার জন্য ভরতুকি দিচ্ছেন আন্ডারটেকিংগুলিকে তাতে কতটা লাভজনক হবে বা কতটা লোকসানজনক হবে এই দিকটা দৃষ্টি বিশেষ করে দেওয়া দরকার। এই টাকা আমাদের সরকারের এবং মানুষের টাকা, সেই টাকা যাতে জলে না পড়ে সেই দিকটা একটু দেখতে হবে। তাদের উৎসাহ দিতে গিয়ে টাকাটা যাতে জলে না পড়ে এই পরিকাঠামোয় শিল্প চলতে পারে কিনা এবং সঠিকভাবে চলতে পারবে কিনা সেইদিকটা একটু বিশেষভাবে নজর দিতে হবে। এই ব্যাপারে জেলাস্তরে এবং ব্লকস্তরে যে পরিকল্পনাগুলি আছে সেগুলি আলোচনা করা উচিত। এখনও পর্যন্ত এটা নিচের স্তর থেকে ওঠেনি, ওপর মহলের মধ্যেই সীমাবদ্ধ রয়েছে। এগুলোর দিকটা একটু নজর রাখার দরকার। পরিশেষে আরেকটি কথা বলি—শিক্ষাক্ষেত্রে কথা বলছি, ট্রাইব্যাল এলাকায় আদিবাসী অধ্যুষিত এলাকায় আরও বেশি করে স্কুল হওয়া দরকার, সেই সমস্ত এলাকায় যেসব ট্রাইব্যাল স্কুল আছে তাতে আমাদের আত্ম উৎফুল্লের কোনও কারণ নেই, আরও বেশি করে স্কুল হওয়ার দরকার। এই বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-25—5-35 P.M.]

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৩ই মার্চ মাননীয় অর্থমন্ত্রী আমাদের সামনে যে ব্যয়-বরাদ্দের বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। এবং সমর্থন জানাচ্ছি এই কারণে যে এই বাজেট আমাদের পশ্চিমবঙ্গের রাজ্যের সাধারণ খেটে-খাওয়া মানুষের দিকে লক্ষ্য রেখে তিনি তৈরি করেছেন। সারা ভারতবর্ষের পুঁজিবাদী সামন্তবাদ ঘুণেধরা জর্জরিত যে আর্থিক কাঠামো এবং তার পরিণতিতে অর্থনৈতিক ক্ষেত্রে যে বিপর্যয় দেখা দিয়েছে সংকট দেখা দিয়েছে সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে একটা অঙ্গ রাজ্যে এর চেয়ে ভাল বাজেট আর হতে পারে না। কারণ চারিধার থেকে অর্থনৈতিক আক্রমণ এবং আমাদের আয়ের উৎসগুলিকে বিভিন্ন কায়দায় কেন্দ্রের যে সরকার আছে তারা নির্মমভাবে সঙ্কুচিত করছে; এবং কিভাবে সঙ্কুচিত করছে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় আপনি জানেন। আয়কর বাড়ানো হচ্ছে না, সারচার্জ বাড়ানো হচ্ছে। অন্তশুল্ক পণ্যের উপর যেটা বসানোর কথা, সেই অন্তশুল্ক বসানো হচ্ছে না, যার ৪৫ শতাংশ রাজ্যগুলির পাওনা হত। এটাকে এড়িয়ে গিয়ে বাজেটের আগে এবং পরে মূল্যবৃদ্ধির মাধ্যমে কেন্দ্রীয় সরকার তাদের আয় সংগ্রহ করছে। এ ছাড়া যেভাবে বৈদেশিক ঋণ এবং অভ্যন্তরীণ ঋণ তারা সংগ্রহ করেছন এবং এই ঋণের যে বিরাট বোঝা আমাদের জাতীয় জীবনের উপর চেপেছে তার মাসুল স্বরূপ আমাদের রাজ্যের ও ভারতবর্ষের কোটি কোটি মানুষ তারা ভুক্তভোগী হচ্ছেন। তাদের ঘাটতি পূরণ করার জন্য তারা নোট ছাপাচ্ছেন, বেপরোয়া ঋণ নিচ্ছেন, কর বাড়াচ্ছেন, জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন—এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে রাজ্য সরকার যে বাজেট পেশ করেছেন ঘাটতিও নয়, এই যে ভারসাম্যমূলক বাজেট মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন তাঁরজন্য তাঁকে আমি অভিনন্দিত করছি। এখানে আমাদের বন্ধুদের মধ্যে অনেকেই আশঙ্কা প্রকাশ করেছেন এই বাজেট নাকি চেম্বার অফ কমার্স করছেন, আমি বলতে চাই কেউ যদি এসে সমর্থন করে—যে কোনও কারণেই হোক—তাহলে আমরা কি করতে পারি। পুঁজিবাদীদের জন্য এক পয়সাও এই বাজেটে রাখা হয়নি। পশ্চিমবাংলার মানুষের স্বার্থে, পশ্চিমবাংলার শিল্পের স্বার্থে, ভয়াবহ বেকার সমস্যা যেখানে অবস্থিত, আমাদের পশ্চিমবাংলায় সেদিকে লক্ষ্য রেখে যদি শিল্পের লোকসান এবং কিছু শিল্প যদি এই রাজ্যে গড়ে ওঠে সেই আন্তরিক প্রয়াস মাননীয় অর্থমন্ত্রী এই বাজেটে দেখিয়েছেন, তার জন্য তিনি নিশ্চয় অভিনন্দন পাবেন। কিন্তু পুঁজিবাদীদের জন্য অভিনন্দন জানাব না, চেম্বার অফ কমার্সের জন্য অভিনন্দন জানাব না। আমার মনে হয় তারা অভিনন্দিত করছেন বিগত ৩০ বছরের কংগ্রেসি রাজ্যে যে আইনশৃঙ্খলার অবস্থা ছিল, সারা ভারতবর্ষে বিভিন্ন রাজ্যের যে আইনশৃঙ্খলার অবস্থা তাতে দেখা যায় গুজরাট, মহারাষ্ট্র যেখানে শিল্পে উন্নত রাজ্যে পরিণত হচ্ছে, সেইসব এলাকাতেও আজকে প্রচন্ড শ্রমিক অসন্তোষ দেখা দিচ্ছে। আইন-শৃঙ্খলার প্রশ্নে বিহার, উত্তরপ্রদেশে মাফিয়া রাজ কায়েম হয়েছে, এদের অত্যাচারের হাত থেকে আজকে পশ্চিমবঙ্গ মুক্ত। আমার মনে হয় এই আইন-শৃঙ্খলার প্রশ্নে অন্য রাজ্যের তুলনায় এখানকার চেম্বার অব কমার্স এই বাজেটকে সমর্থন করতে পারে এবং এতে আশঙ্কার কোনও কারণ নেই। আজকে আর একটা ব্যাপারে

আশঙ্কা প্রকাশ করা হচ্ছে। আমি তো বিস্মিত হচ্ছি এই কথা শুনে যে পঞ্চায়েতের হাতে এত টাকা কড়ি দিলে নয়ছয় হবে। পশ্চিমবঙ্গে ১২ বছর বামফ্রন্ট চলছে এবং পঞ্চায়েত, পৌরসভা নির্বাচিত সংস্থার উপর ক্ষমতা দেওয়া হচ্ছে, ক্ষমতার বিকেন্দ্রীকরণ, অর্থনৈতিক ব্যবস্থার বিকেন্দ্রীকরণ করায় গ্রামের মানুষ আজকে তাদের পরিকল্পনায় অংশ গ্রহণ করছে, পরিকল্পনা করে সেই পরিকল্পনা বাস্তবায়িত করছে, তার পর্যবেক্ষণ করছে, সমস্ত দায়-দায়িত্ব তারা পালন করছে। তাদের সন্দেহ করার কি কারণ আছে আমি তো মনে করছি না কিছু। আপনারা সবাই জানেন যে পঞ্চায়েতের কোনও অভিজ্ঞতা ছিল না। ১৯৭৮ সালে পঞ্চায়েতের নির্বাচন যখন হল তখন পশ্চিমবঙ্গ একটা বিধ্বংসী বন্যা হল। তার পরবর্তীকালে ১৯৮০-৮১, ১৯৮২-৮৩ সালে খরা, তার পরবর্তীকালে বণ্যা প্রতি বছর তো লেগেই আছে। এই ভয়াবহ প্রাকৃতিক দুর্যোগের কে মোকাবিলা করছে? কে কৃষি উৎপাদন বাড়িয়ে নিয়ে যেতে সাহায্য করছে? কে ভূমি সংস্কারের কাজ বাস্তবায়িত করছে? গ্রাম উন্নয়ন, পানীয় জলের ব্যবস্থা, জল নিকাশি ব্যবস্থা, রাস্তাঘাট মেরামত, বাড়ি-ঘর কে করছে, না, পঞ্চায়েত, পৌরসভাগুলি করছে। বাজেটের অর্দ্ধেক টাকা পঞ্চায়েত, পৌরসভার মাধ্যমে যে খরচের সিদ্ধান্ত হয়েছে এবং অর্থমন্ত্রী সেই ব্যাপারে যে প্রস্তাব রেখেছেন তাকে আমি আন্তরিক ভাবে অভিনন্দন জানাচ্ছি, সমর্থন জানাচ্ছি। আজকে এই পঞ্চায়েতী ব্যবস্থা শুধু পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষে নয়, আন্তর্জাতিক ক্ষেত্রেও একটা আলোড়ন সৃষ্টি করেছে। আন্তর্জাতিক যাঁরা গবেষক তাঁরা পশ্চিমবঙ্গে আসছেন কিভাবে পঞ্চায়েত কাজ করছে এগুলি পর্যবেক্ষণ করার জন্য গবেষণা করার জন্য। দীর্ঘদিন পরে হলেও আজকে এই রকম একটা প্রতিক্রিয়াশীল কেন্দ্রীয় সরকার সেজন্য স্বীকার করতে বাধ্য হয়েছেন যে পঞ্চায়েতী রাজ ব্যবস্থাকে শক্তিশালী করা দরকার এবং তারজন্য ভারতের পরিকল্পনার অভিজ্ঞতার যে সম্মেলন হয়ে গেল দিল্লিতে সেখানে রাষ্ট্রপতি উদ্বোধন করতে গিয়ে বলেছেন যে সংবিধান সংশোধন করে হলেও পঞ্চায়েতী রাজ আমাদের ভারতবর্ষের গ্রামে গ্রামে তৈরি করতে হবে, এরজন্য আইন পরিবর্তন করতে হবে।

[5-35—5-45 P.M.]

পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিতে হবে। গুজরাট, মহারাষ্ট্র, মধ্যপ্রদেশ, উত্তরপ্রদেশ ইত্যাদি স্থানে পঞ্চায়েত আছে, কিন্তু এই ব্যাপারে পশ্চিমবাংলাই হচ্ছে পথ প্রদর্শক। ওইসব প্রদেশে কি পঞ্চায়েতের নির্বাচন হয়? এই পঞ্চায়েত সংস্থার হাতে কি কোনও টাকা দেওয়া হয়? না, দেওয়া হয় না। কিন্তু পশ্চিমবাংলায় এই টাকা পঞ্চায়েতকে দেওয়া হয় এবং তার ফলে আমরা যাঁরা গ্রামাঞ্চল থেকে এসেছি আমরা দেখেছি গ্রামবাংলার অর্থনৈতিক চেহারার পরিবর্তন হয়েছে। ব্যাপক পরিবর্তন হয়েছে, বিরাট পরিবর্তন হয়েছে এরকম অতিশয়োক্তি আমি করছি না, কিন্তু পরিবর্তন একটা ঘটেছে। আজকে সাধারণ মানুষের রুজি রোজগারের ব্যবস্থা হয়েছে, মানুষ খেতে পারছে, চালের মুখ দেখতে পাচ্ছে। কিছুদিন আগেও দেখেছি ক্ষেতমজুররা বছরে ৩ মাস কাজ না পেয়ে উনুনের পাশে বসে হাই তুলত, খেতে পেত না এবং যদিও বা কিছু খাবার জুটত সেটা ওই ভুট্টা, বাজরার রুটি। কিন্তু সেদিনের পরিবর্তন ঘটেছে, তাদের মজুরি

বেড়েছে। সাচ্চা বিপ্লবী দলের মাননীয় সদস্য প্রবোধবাবু মৌলিক ভূমি সংস্কারের কথা বললেন। তাঁর তো জানা উচিত মৌলিক ভূমি সংস্কারের কথা বামফ্রন্ট সরকার বলেনি। মৌলিক ভূমি সংস্কারের প্রশ্ন এখনও আসেনি। এই সাংবিধানিক সীমাবদ্ধতা এবং বুর্জোয়া, জমিদার প্রভাবিত রাষ্ট্র কাঠামোর মধ্যে যেটুকু উদ্বৃত্ত জমি রয়েছে সেটাও বিলি বন্টনের জন্য পাওয়া যাচ্ছে না। এই ব্যাপারে আইন, হাইকোর্ট বাধ্য হয়ে দাঁড়াচ্ছে। পশ্চিমবাংলায় খাস জমি অধিগ্রহণ করে সেগুলি প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র চাষীদের মধ্যে বিলি বন্টন করা হয়েছে, বর্গাদারদের অধিকার দেওয়া হয়েছে জমিতে এবং এই কাজগুলি করার মাধ্যমে সাধারণ মানুষের হাতে কিছু পয়সা গেছে। আজকে মজুর, ক্ষেতমজুররা কাজ পাচ্ছে, কৃষিকার্যে যারা লিপ্ত তারা কাজ পাচ্ছে, সেচের সম্প্রসারণ হচ্ছে, বীজ, সার, ঋণ দেওয়া হচ্ছে, এক ফসলী জমি দুফসলী হয়েছে এবং লোকের মজুরি বেড়েছে। তবে তাদের আর্থিক ক্ষেত্রে স্বচ্ছলতা এসেছে এটা বলছি না, সঙ্গতি কিছুটা বেড়েছে। এই কারণেই আমরা দেখছি বিকেলবেলা বাজার-হাট জমজমাট হচ্ছে, কিছু কিছু জিনিস তারা কিনছে। স্যার, বামফ্রন্ট সরকার এটাই চেয়েছিলেন যে সাধারণ মানুষ, কৃষিজীবী মানুষদের হাতে দুটো পয়সা যাক। এই ভূমি সংস্কার আইনের মধ্যে কোথাও এটুকু করা গেছে। এই ভূমি সংস্কার আইন পাস হলে আরও ৩০/৩২ লক্ষ একর জমি আমরা পাব এবং সেগুলি বিল করতে পারব। স্বাভাবিকভাবে আজকে গ্রামের গরিব মানুষ, কৃষিজীবী মানুষ কুটির শিল্পী ইত্যাদি সকলেই কাজ পাচ্ছে। এর মধ্যে দিয়ে তাদের জীবন যাত্রার মানের উন্নতি হয়েছে, এই কথা বলছি না, তাদের মৌলিক সমস্যার সমাধান হয়েছে এই কথা বলছি না, তবে পরিবর্তন একটা ঘটেছে, বিগত দিনে যেটা আমরা দেখিনি। এছাড়া শিক্ষা, শিল্প, বিদ্যুৎ উৎপাদন, অন্যান্য সেবামূলক উন্নয়নের ক্ষেত্রে অল্প হলেও একটা ধারাবাহিক উন্নতি ঘটেছে। অতএব আমাদের মাননীয় অর্থমন্ত্রী অত্যন্ত সুচিন্তিতভাবে এই ভয়াবহ পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে যে বাজেট উপস্থাপিত করেছেন সেই বাজেট গরিব মানুষের পক্ষের বাজেট এবং এই বাজেট আগামী দিনে সারা ভারতবর্ষের মানুষকে পথ দেখাবে। এর দ্বারা সারা ভারতবর্ষের মানুষ অনুপ্রাণিত হবে এবং সেই সঙ্গে সঙ্গে কংগ্রেস(ই)-সহ সমস্ত কায়েমী স্বার্থকে আতঙ্কিত করবে। সেই জন্য আমি আবার এই বাজেটকে সমর্থন করে, অর্থমন্ত্রীকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত ১৩ তারিখে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন তাঁর সেই বাজেট আলোচনায় অংশ গ্রহণ করে প্রথমেই আমি সেই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন করছি এবং সমর্থন করে দু-একটি কথা এখানে উল্লেখ করছ। আমি প্রথমেই এই কথাটি বলতে চাই যে, এই বাজেট হচ্ছে ব্যালান্সড বাজেট এবং খেটে খাওয়া গরিব মানুষের দিকে লক্ষ্য রেখেই তিনি এ বাজেট পেশ করেছেন। তিনি ঘাটতি বাজেট পেশ করতে পারতেন এই কথা ঠিক। কিন্তু তিনি নানান চিন্তাভাবনা করে এই বাজেট রচনা করেছেন, এটা তাঁর সেই বিশেষ চিন্তারই পরিচায়ক যে, সীমিত ক্ষমতার মধ্যেও এই জিনিস করতে পেরেছেন। কেন্দ্রে একটা অর্থনৈতিক বিশৃঙ্খলা চলেছে। সেই অর্থনৈতিক বিশৃঙ্খলার মধ্যেও তিনি একটি রাজ্যকে এগিয়ে নিয়ে যাবার জন্য চিন্তাভাবনা করেছেন এবং

দরিদ্র খেটে খাওয়া মানুষদের একটা লক্ষ্যে পৌঁছে দেবার চেষ্টা করেছেন, সেইজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমি এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই যে, আমাদের এই রাজ্যের দায়িত্ব বেড়েছে। আগেকার আমলে দেখা গেছে যে, রাজ্যের তেমন বিশেষ কোনও দায়িত্ব ছিল না। কিন্তু বর্তমান সময়ে আমরা দেখতে পাচ্ছি রাজ্যের দায়িত্ব মানুষের কাছে অনেক বেড়েছে। কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাব আমরা দেখতে পাচ্ছি। সেই মনোভাব অর্থনৈতিক ইত্যাদি বিভিন্ন ক্ষেত্রে পরিস্ফুটিত হচ্ছে। নবম অর্থ কমিশন তাদের প্রাথমিক রিপোর্ট পেশ করেছেন। তাতে মোটামুটি একটা জিনিস দেখে আমাদের ধারণা হচ্ছে এই, কেন্দ্র ও রাজ্যগুলির রাজস্ব নির্দ্ধারণ যেভাবে করা হচ্ছে যে প্রসিডিওর বা প্রসেস করা হচ্ছে—সেখানে একটা দু' মুখো নীতি পরিষ্কার ভাবে পরিস্ফুটিত হচ্ছে। আমি অর্থনীতিবিদ্ না হলেও ম্যাথামেটিক্যাল বিশ্লেষণ করে এটাই আমরা দেখতে পাচ্ছি।

[5-45—5-54 P.M.]

তা দিয়ে দেখতে পাচ্ছি যে, নবম অর্থ কমিশনের যে মনোভাব বা দৃষ্টিভঙ্গি তাতে বিশেষভাবে তাদের বিমাতৃসুলভ মনোভাবটাই ফুটে উঠেছে। নানান কথা তারা বলেছিলেন। স্যার, এই প্রসঙ্গে সেক্সপিয়ারের একটি ডায়ালগের কথা আমার মনে পড়ছে। My words are full of sound and fary signifying nothing. এই কথাটাই নবম অর্থ কমশনের রিপোর্ট যেটা পেশ করা হয়েছে তাতে যেন বিশেষভাবে পরিস্ফুটিত হয়েছে বলে জনসাধারণ মনে করছেন। স্যার, এটা দুমুখো নীতি এইজন্য বলব, পরিকল্পনা বহির্ভূত যে ব্যয় কেন্দ্রের ক্ষেত্রে হচ্ছে সেই ব্যয়ের দাবিগুলি মানা হয়েছে কিন্তু উল্টো দিকে রাজ্য সরকারগুলির ক্ষেত্রে সে দাবি মানা হচ্ছে না। আমরা জানি আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এ সম্পর্কে বারবার অভিযোগ করেছেন এবং কেন্দ্র রাজ্য আর্থিক ব্যাপার নিয়ে আলোচনাকালে ও অর্থ কমিশনের কাছে বিষয়টি বারবার তুলে ধরেছেন কিন্তু আমাদের এই দাবি মানা হয় নি। স্যার, এই একটা ছোট্ট ঘটনা থেকেই বোঝা যায় রাজ্যগুলির ক্ষেত্রে এবং বিশেষ করে সেখানে বামপন্থীদের দ্বারা পরিচালিত রাজ্য সরকারগুলির ক্ষেত্রে কি রকম বিমাতৃসুলভ আচরণ করা হচ্ছে। এটা করার ফলে আর্থিক ক্ষেত্রে যে সুষম বন্টন হওয়ার কথা সেটা হচ্ছে না ফলে যে কাজগুলি আমরা করতে চাই কাজগুলি ঠিকমতন করা যাচ্ছে না এবং সে ক্ষেত্রে অর্থ ঠিকমতন বিনিয়োগ করা যাচ্ছে না। বিষয়টা শুধু আমাদেরই নয়, কংগ্রেসিদেরও বুঝতে হবে। এই রকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একটা ব্যালেন্সড বাজেট পেশ করেছেন এবং এই বাজেট দরিদ্র খেটে খাওয়া মানুষ, ভূমিহীন মানুষদের দিকে তাকিয়ে রচনা করেছেন, সেজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেটে ৫ কোটি টাকা রেখেছেন যাতে আমাদের নথিভুক্ত বেকার যারা আছে তারা কিছু সুবিধা পায়। অতিরিক্ত কর্মের সুযোগ সৃষ্টি করে আনএমপ্লয়মেন্টদের কাজের অতিরিক্ত সংস্থানের জন্য ৫ কোটি তিনি বেশি ধরেছেন, এটা খুবই আনন্দের কথা। সীমিত ক্ষমতার মধ্যে থেকেও তিনি এই যে কাজটি করেছেন এটা খুবই অভিনন্দনযোগ্য। এই প্রসঙ্গে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি একটি

পরিষ্কার চিত্র মাননীয় অর্থমন্ত্রীর সামনে তুলে ধরা উচিত বলে আমি মনে করছি, সেই কারণে আমি তা তুলে ধরছি। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির মাধ্যমে বেকাররা কাজ পাবে এবং তাদের বেকারত্ব ঘুচবে এটা উনিও আশা করছেন এবং আমরাও আশা করছি কিন্তু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির পরিকাঠামো যেভাবে গঠিত হয়ে আছে সে দিকে একটু দৃষ্টি দেওয়া দরকার। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে কত কার্ড রেজিস্ট্রি হল, সেখানে সিনিয়ারিটি কার, যে ব্যক্তির নাম পাঠানো হচ্ছে সে সিনিয়র কিনা, যার নাম দেওয়া হল সে সিনিয়র কিনা, কিভাবে নাম পাঠানো হচ্ছে ইত্যাদি নানান বিষয়ে দেখবার ক্ষমতা আমরা এম.এল.এ.রা যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মেম্বার হয়ে আছে আইনগত দিক থেকে তাদের এসব দেখাবার ক্ষমতা নেই। সৌভাগ্যক্রমে আমি কন্টাই এবং হলদিয়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মেম্বার, সেখানকার ঘটনার কথা আমি জানি এবং আমার পাশে নন্দীগ্রামের এম.এল.এ. যিনি বসে আছেন তিনিও নিশ্চয় জানেন যে যখনই যাওয়া হয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসারের কাছে জিজ্ঞাসা করতে যে, এটা আপনি কি ভাবে করলেন আমাদেন জানান, তিনি বলেন এসব আপনাদের জানাতে বাধ্য নই, আপনারা খালি দেখে নিন যে কটা নাম গেল এবং কোথায় কোথায় গেল। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার অনুরোধ, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা যখন আমাদের লক্ষ্য তখন আইন করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মেম্বারদের হাতে ক্ষমতা দিন যাতে তারা দেখতে পারেন কত নাম পাঠানো হল, তাদের সিনিয়ারিটি আছে কিনা, কিভাবে পাঠানো হচ্ছে ইত্যাদি। এক্ষেত্রে প্রয়োজন হলে লেবার অ্যাক্ট পরিবর্তনের জন্যও সুপারিশ করুন। আমি আশা করব এটা তিনি সহানুভুতির সঙ্গে বিচার-বিবেচনা করবেন। আর একটা বিষয়ে তাকে ধন্যবাদ জানাচ্ছি কারণ তিনি জমিদারি বাঁধগুলি মেরামত করা সম্পর্কে ১০ কোটি টাকা দিয়েছেন। এটাতে গরিব মানুষের সাহায্যের ব্যাপার আছে। কাজেই এটা একটা বিরাট পদক্ষেপ বলে আমি মনে করি যেটা ইতিপূর্বে আর কোনও সরকার করেন নি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় ১৯৮৯-৯০ সালের যে ঘাটতি শূন্য বাজেট এই সভায় পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। উনি যে বাজেট পেশ করেছেন তাতে পশ্চিমবঙ্গের খেটে খাওয়া সাধারণ গরিব মানুষের কথা চিন্তা করা হয়েছে। আমি সেজন্য তাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আজকে দেখা যাচ্ছে আমাদের রাজ্যে বহু কলকারখানা বন্ধ হয়ে আছে। এর ফলে বেকারের সংখ্যা বেড়ে চলেছে। কাজেই এগুলি যাতে খোলা যায় তার জন্য চেষ্টা করা দরকার। রুগ্ন কলকারখানা যেগুলি আছে সেগুলিকে যদি সম্প্রসারণ করা যায় তাহলে এর মাধ্যমে বেকার সমস্যা অনেকটা সমাধান হতে পারে। কাজেই আশা করব তিনি এই দিকে নজর দেবেন। এই বাজেটে বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের কথা উল্লেখ করা হয়েছে। এই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প যদি বাস্তবে রূপায়িত করা যায় তাহলে এর মধ্যে দিয়েও কিছুটা বেকার সমস্যার সমাধান হতে পারে এবং এতে পশ্চিমবঙ্গ বাজেটে নতুন একটা দিকের সৃষ্টি করবে।

আর একটা কথা আমি এখানে বলতে চাই। আমরা দেখছি যে প্রতি বছর খরা ও বন্যা লেগে আছে এবং এর ফলে কৃষি উৎপাদনে অনেক ক্ষতি হচ্ছে। চাষের দিকে লক্ষ্য রেখে সেচ ও বন্যা নিয়ন্ত্রণ খাতে যে অর্থ মঞ্জুর করা হয়েছে তাতে এই বছরে কৃষি উৎপাদন আশা করা যায় বাড়বে।

১৯৮৯-৯০ সালের বাজেটে গ্রামীণ উন্নয়ন, শিল্প, খনিজ, সেচ, স্বাস্থ্য প্রভৃতি যোজনায় যে বরাদ্দ রাখা হয়েছে সামগ্রিক ভাবে তা দরিদ্র জনগণের কাছে একটা আশীর্বাদ স্বরূপ। বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গের গরিব খেটে খাওয়া মানুষের দিকে লক্ষ্য রেখে যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5.54 p.m. till 1 p.m. on Monday, the 20th March, 1989 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 20th March, 1989, at 1 P.M.

PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 3 Ministers of State and 150 Members.

[1-00 — 1-10 A.M.]

## OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri H.N. Bahuguna, Former Union Minister and President Lok Dal(B), Shri Aswini Roy, ex-member of the West Bengal Legislative Assembly and Shri Indra Dugar, who passed away recently.

**Shri Hemvati Nandan Bahuguna,** President of the Lok Dal(B) and Former Union Minister breathed his last at a hospital in Clevelland in U.S.A. following a massive heart attack on the 17th March, 1989. He was 70.

Born at Bughani Village in Garhwal district in Uttar Pradesh on April 25, 1919, Shri Bahuguna had his education at D.A.V. College Dehradun, Government College. Allahabad and Allahabad University. As a student leader from his College days he joined the Indian National Congress in 1948 and took active part in "Quit India" movement. He was arrested in 1942 and kept in detention for about a year under the Defence of India rules. After release he joined the Trade Union Movement and was linked with various trade union organisations in Uttar Pradesh and was a member of the Central Executive of the INTUC.

He was first elected to the Uttar Pradesh Legislative Assembly in 1952 and was its member till 1969 and again from 1974-77. He first got a ministerial berth in U.P. Government in 1958 and served as the Ministers of Labour, Industry, Finance and Transport Departments till 1967. He was elected to the Lok Sabha in 1971 while holding the office as the General Secretary of the All India Congress Committee and was made the Union Minister of Communications. In 1973 he assumed the office of Chief Minister of Uttar Pradesh and held it till 1975.

In 1977 he left Congress and formed the Congress for Democracy with Jagjivan Ram but the party later merged with Janata Party. He returned to power as a member of the Janata Party in 1977 and was given the portfolio of Petroleum and Chemicals. He resigned that post in July 1979. Thereafter, he had been the Finance Minister for four months in 1979 in Charan Singh Ministry.

He returned to the Congress(I) and was made the Secretary General of the Party. He bagged the Lok Sabha seat on Congress(I) ticket from Garhwal in 1980 general polls but he left the party within six months and also resigned his membership from Lok Sabha.

After formation of Democratic Socialist Party in 1981 he became one of the important opposition leaders and was elected to the Lok Sabha in a by election in 1982 from Garhwal Constituency. In 1983 he along with Charan Singh formed DALIT MAZDOOR KISSAN PARTY which was later renamed as Lok Dal. He had special interests in welfare of youth and upliftment of the Harijan and Minorities and had a deep commitment to secular values.

The country has lost a dedicated nationalist and an able administrator at the demise of Shri Bahuguna.

**Shri Aswini Roy,** former member of the West Bengal Legislative Assembly, breathed his last on the 17th March, 1989 at Burdwan Hospital at the age of 85. He was a bachelor.

Shri Roy joined the Communist movement in the country during the Thirties. He was elected to the West Bengal Legislative Assembly twice from Bhatar Constituency in 1962 and 1969 and once from Galsi Constituency in 1972 as a candidate of undivided Communist Party on the first occasion and later on as a candidate of Communist Party of India. Later he devoted himself to the peasant movement and became the President of the Paschim Banga Krishak Sabha, the peasant wing of the C.P.I. He was also a member of the State Council of C.P.I.

At his death the State has lost a veteran political leader.

**Shri Indra Dugar,** the noted artist died in a South Calcutta Nursing Home on 9th March, 1989. He was 71.

Shri Indra Dugar was considered to be one of the greatest landscape painters in the Indian classical mould. Indra Dugar's initial schooling was received from his father.

He was commissioned to paint murals for many important private and public Houses among which are the Jain Temple and the Parlia-

ment House. Many of his paintings have gone into private and public collections in India and abroad. He received the Academy Award for 1981-82 from the West Bengal Akademi of Dance, Drama, Music and Fine Arts. He participated in exibition of Indian Paintings abroad. One of his paintings was displayed at the International Modern Art Exibition held in Paris in 1946 by UNESCO. He held many solo exhibitions in different cities.

In his death India lost great landscape artist.

Now, I request the hon'ble members to rise in their seats for two minutes as a mark of respect of the deceased.

(at this stage hon'ble members stood in silence for two minutes.)...

Thank you ladies and gentlemen, Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

**Starred Questions**

**(to which written answers were laid on the Table)**

**মুর্শিদাবাদ জেলার সুতি বিধানসভা কেন্দ্রে গ্রন্থাগার**

*৪ (অনুমোদিত প্রশ্ন নং *২৮৬।) **শ্রী শীশ মহম্মদ ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ৫২ নং সুতি বিধানসভা কেন্দ্রে গ্রন্থাগারের সংখ্যা কত;

(খ) ঐরূপ গ্রন্থাগার প্রতিটি অঞ্চলে আছে কিনা; এবং

(গ) না থাকিলে, প্রতি অঞ্চলে গ্রন্থাগার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত বিধানসভা কেন্দ্রে ১০টি সমর্থন গ্রন্থাগার আছে।

(খ) ঐরূপ গ্রন্থাগার প্রত্যেক অঞ্চল পঞ্চায়েত এলাকায় আছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রীরামপুর মহকুমা আদালতে অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জর্জ কোর্ট স্থাপন**

*২৮৬ (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৪।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শ্রীরামপুর মহকুমা আদালতে অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জর্জ কোর্ট স্থাপন করার (চালু করার) কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে চালু হইবে বলিয়া আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### রাজ্যে গ্রামীণ গ্রন্থাগার

*২৮৭ (অনুমোদিত প্রশ্ন নং *৪২৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে এ রাজ্যে কতগুলি গ্রামীণ গ্রন্থাগার আছে; এবং

(খ) ১৯৮৮-১৯৮৯ সালে ৩১শে জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত কতগুলি গ্রামীণ গ্রন্থাগার অনুমোদন লাভ করিয়াছে?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট মঞ্জুরীকৃত গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা ২২৩৮.

(খ) ১৯৮৮-৮৯ সালে ৩১শে জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত কোনও নতুন গ্রন্থাগার অনুমোদন লাভ করে নাই।

### Coaching centre for the students belonging to the minority Communities

***288** (Admitted question No. *1914.) **Shri A.K.M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of the Home (Minorities Affairs and Haj) Department be pleased to state, whether the Government has any proposal to arrange pre-examination coaching centre for the students belonging to the minority Communities for promoting their success rate in the competitive examinations like those for SC/ST students ?

**Minister-in-charge of the Home (Minorities Affairs and Haj) Department :**

Yes, a proposal for starting coaching classes for competitve examinations for weaker section amongst minority communities has been initiated by the Minority Cell of the Home (Political) Department on the basis of the guidelines suggested by the University Grants Commission and is under consideration of the Education (Higher Education) Department of this Govt.

### মুসলীম ম্যারেজ রেজিস্ট্রারের শূন্য পদ

*২৮৯ (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিচার বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে কতগুলি মুসলিম ম্যারেজ রেজিস্ট্রার-এর পদ শূন্য আছে; এবং

(খ) প্রতি ব্লকে একজন করে উক্ত পদ সৃষ্টির কোনও পরিকল্পনা আছে কিনা?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩০টি।

(খ) হ্যাঁ।

### State Central Library

***290.** (Admitted question No. *387.) **Shri Satyanarayan Singh and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Mass Education Extension (Library Services) Department be pleased to state—

(a) Whether the State Planning Board has cut down the funds for construction of a State Central Library near the V.I.P. Road in East Calcutta.

(b) if so,—

(i) what was the estimated cost of construction in 1986;

(ii). what is revised estimated cost of construction; and

(iii) the reasons why the funds for this project have been cut down ?

**Minister-in-charge of the Mass Education Extension (Library Services) Department :**

(a) The proposal initially envisaged construction of a ten storied building but the proposal was ultimately revised for the construction of a five storied building. As a result, the estimated cost came down.

(b)

(i) In 1986, the estimated cost of construction was Rs.5.61 crores.

(ii) The revised estimated cost of construction is Rs.8.75 crores.

(iii) The estimated cost has been revised in view of the fact that the initial proposal for construction of a ten storied building was revised for construction of a five storied building.

### ফাংশন্যাল লিটারেসি সেন্টার

***২৯১** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮০।) **শ্রী অমিয় পাত্র ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ রাজ্যে মোট কতগুলি ব্লকে 'ফাংশন্যাল লিটারেসি সেন্টার' চালু আছে;

(খ) কতগুলি ব্লকে এই প্রকল্পে সময়সীমা উত্তীর্ণ হয়েছে; এবং

(গ) রাজ্য সরকারের উদ্যোগে সাক্ষরতা প্রসারের নতুন কোনও পরিকল্পনা আছে কি?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ১১৯টি ব্লকে 'ফাংশন্যাল লিটারেসি সেন্টার চালু আছে।

(খ) এই প্রকল্পগুলির কোনও নির্দিষ্ট সময় সীমা নেই। প্রকল্পের অধীনস্থ প্রতিটি ব্লকের ১০-৩১ বয়ঃসীমার সমস্ত নিরক্ষরদের সাক্ষর না করা পর্যন্ত ব্লকের প্রকল্প চালু থাকবে বলে আশা করা যায়।

(গ) পঞ্চায়েত সমিতির সরাসরি পরিচালনায় ২০টি ব্লকে বয়স্ক শিক্ষা কর্মসূচি রূপায়ণের একটি উদ্যোগ নেওয়া হয়েছে। এরমধ্যে ১০টি ব্লকে কর্মসূচি কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্যে এবং অপর ১০টি ব্লকে রাজ্য সরকারের আর্থিক আনুকূল্যে রূপায়িত হবে। ইতিমধ্যে ১০টি ব্লকের জন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গিয়েছে। ২৫টি ব্লকেই প্রকল্পগুলি রূপায়ণের জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

### Calcutta Metropolitan Library and Libraries in District Headquarters

***292.** (Admitted question No. *1044.) **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Mass Education Extension (Library Services) Department be pleased to refer to the Statement on Education Budget 1987-88 and state—

(a) the details of the time bound programme, if any, drawn by the Government for construction of the Calcutta Metropolitan Library and Libraries in the Headquarters of Districts having no District Library as yet;

(b) the number of such cases in which construction work of buildings has already started; and

(c) the progress, so far, if any ?

**Minister-in-charge of the Mass Education Extension (Library Services) Department**

(a) Attempt are being made to find out suitable pieces of land for construction of building for Calcutta Metropolitan Library, Murshidabad District Library and a new District Library at Barasat.

(b) Does not arise.

(c) Does not arise.

**জমি রেজিস্ট্রিকারি অফিসের সংখ্যা**

*২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৫।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে জমি, বাড়ি সম্পত্তি ক্রয়-বিক্রয়কে নথীভুক্ত (রেজিস্ট্রি) করার জন্য রেজিস্ট্রি অফিসের সংখ্যা কত (জেলাওয়ারি হিসাব);

(খ) ঐসব অফিসে আনুমানিক কতজন কর্মচারী নিযুক্ত আছেন; এবং

(গ) রাজ্যের গুরুত্বপূর্ণ দলিলগুলি সংরক্ষণের কোনও ব্যবস্থা আছে কিনা?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২১৭টি

(১) কোচবিহার - ১০টি

(২) জলপাইগুড়ি - ৭টি

(৩) দার্জিলিং - ৪টি

(৪) পশ্চিম দিনাজপুর - ১১টি

(৫) মালদহ - ৮টি

(৬) মুর্শিদাবাদ -১৯টি

(৭) বীরভূম - ১১টি

(৮) পুরুলিয়া - ৭টি

(৯) বাঁকুড়া - ১০টি

(১০) মেদিনীপুর - ৩২টি

(১১) বর্ধমান - ১৯টি

(১২) নদীয়া - ১৪টি

(১৩) দক্ষিণ ২৪-পরগনা - ২২টি

(১৪) উত্তর ২৪-পরগনা - ১৮টি

(১৫) হাওড়া - ১১টি

(১৬) হুগলি - ১৩টি

(১৭) রেজিস্ট্রার অব অ্যাশ্যুরেন্স কলিকাতা - ১টি (খ) ৩০৫০ জন। (গ) হ্যাঁ আছে।

**Grants to the Bengal Library Association**

***294.** (Admitted question No. *1065.) **Shri Humayun Chowdhury and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Mass Education Extension (Library Services) Department be pleased to state—

(a) whether the Library Services Department has been providing grants to the Bengal Library Association;

(b) if so,—

(i) the purpose for which grants are provided by the Department, and

(ii) the amounts sanctioned as grants during 1987-88 and 1988-89 ?

**Minister-in-charge of the Mass Education Extension (Library Services) Department :**

(a) Yes.

(i) Such grants are provided for maintenance of the organisation including staff salary.

(ii) During 1987-88, -

Recurring grant - Rs. 35,000/- Building

Maintenance grant-Rs. 2,500/-

Adhoc grant -Rs. 20,000/-

During 1988-89, -

Recurring grant - Rs. 30,000/-

**প্রতিবন্ধিদের শিক্ষা প্রতিষ্ঠান**

***২৯৫** (অনুমোদিত প্রশ্ন নং *৮১৯।) **শ্রী সুভাষ গোস্বামী :** শিক্ষা (অ-প্রথাগত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে মুক, বধির ও প্রতিবন্ধিদের জন্য কতগুলি কারিগরি শিক্ষা প্রতিষ্ঠান আছে;

(খ) তন্মধ্যে আবাসিক প্রতিষ্ঠান কতগুলো; এবং

(গ) সরকারি পরিচালনায় ও সরকারি সাহায্যপ্রাপ্ত কতগুলি প্রতিষ্ঠান আছে?

**শিক্ষা (অ-প্রথাগত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে কারিগরি শিক্ষা অধিকার কর্তৃক স্পনসর্ড, সাহায্যপ্রাপ্ত ও স্বীকৃত মুক-বধির ও প্রতিবন্ধীদের জন্য ২৬টি শিক্ষা প্রতিষ্ঠান আছে; তারমধ্যে ২৫টিতে কারিগরি শিক্ষা দেওয়ার ব্যবস্থা আছে।

(খ) তন্মধ্যে আবাসিক প্রতিষ্ঠান. ১০টি।

(গ) রাজ্যে প্রতিবন্ধীদের জন্য কোনও সরকারি প্রতিষ্ঠান (Govt. Instt.) নেই। উল্লিখিত ২৬টি প্রতিষ্ঠানের মধ্যে ১২টি গভঃ স্পনসর্ড; ১১টি সরকারি অনুদান। সাহায্য প্রাপ্ত এবং বাকি ৩টি সরকারি স্বীকৃত (recognised)

**মুর্শিদাবাদের লালবাগের ঘটনার বিচার বিভাগীয় তদন্ত**

*২৯৬ (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৭।) **শ্রী মান্নান হোসেন ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, গত ইং ১৯৮৮ সালের ২৪শে জুন মুর্শিদাবাদ জেলার লালবাগে কাটরা মসজিদের ঘটনার বিচার বিভাগীয় তদন্তের রায় কবে নাগাদ প্রকাশ হবে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিচার বিভাগের অধীনে গত ইং ১৯৮৮ সালের ২৪শে জুন মুর্শিদাবাদ জেলার লালবাগে কাটরা মসজিদের ঘটনার বিচার বিভাগীয় তদন্তের কোনও কমিশন বসানো হয় নাই। অতএব বিচার বিভাগ কর্তৃক এই প্রশ্নের উত্তর দেওয়ার কোনও প্রশ্নই ওঠে না।

**নদীয়া জেলায় গ্রামীণ পাঠাগার**

*২৯৭ (অনুমোদিত প্রশ্ন নং *২০৯২।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ সালে পশ্চিমবঙ্গে গ্রামীণ পাঠাগার কতগুলি ছিল; এবং

(খ) (১) বর্তমানে কত, ও (২) তন্মধ্যে নদীয়া জেলায় কত?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৬ সালে পশ্চিমবঙ্গে গ্রামীন ও তৎপ্রতীষ পাঠাগার ছিল ৭৬৫টি।

(খ) (১) বর্তমানে ২২৭৬টি

(২) ১০৫টি।

**Recruitment of additional number of Notaries**

***298.** (Admitted question No. *1038.) **Dr. Tarun Adhikari :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to refer to his speech on the Budget for Administration of Justice 1987-88 and to state—

(a) the steps taken by the State Government for recruitment of the additional number of Notaries; and

(b) the progress so far; if any ?

**Minister-in-charge of the Judicial Department :**

(a) Necessary steps taken by Govt. for recruitment of additional Notaries against available vacancies.

(b) Progress satisfactory.

**নন-ফরমাল শিক্ষক-শিক্ষিকাদের বেতন বৃদ্ধি**

*২৯৯ (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৩।) **শ্রী সুভাষ নস্কর ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নন-ফরমাল শিক্ষক-শিক্ষিকাদের বেতন বৃদ্ধির বিষয়ে রাজ্য সরকার কি কোনও সিদ্ধান্ত নিয়েছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ন্যূনতম মাসিক বেতন কত হবে?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Misuse of funds sanctioned to the Libraries**

***300.** (Admitted question No. *1852.) **Shri Apurbalal Majumdar :** Will the Minister-in-charge of the Mass Education Extension (Library Services) Department be pleased to state—

(a) whether attention of the State Government has been drawn to some cases of misappropriation, swindle or misuse of funds sanctioned by the State Government for distribution as Grants to the recognised Libraries in the State during 1985-88;

(b) if so,—

(i) the brief outlines of the reports so far received by the State Government;

(ii) the agencies through whom such grants are distributed; and

(iii) the steps taken or proposed to be taken by the State Government on the basis of reports of financial irregularities so far received by the State Government ?

**Minister-in-charge of the Mass Education Extension (Library Services) Department :**

(a) In pursuance of direction issued by Government, the Director of Accounts, Education West Bengal arranged for internal audit of the Local Library fund accounts of all the districts by the Accounts Officers under him. Reports in respect of seven districts have been received so far. These reports are now being examined in Department. Therefore any conclusion at this stage will be premature.

(b) Brief outlines may be

(i) mentioned after examination of the reports.

(ii) such grants are distributed mostly through local library Authorities of different districts. In a few cases, however, grants are also distributed directly from the Directorate of Library services.

### সাব-রেজিস্ট্রি অফিসের সংখ্যা

*৩০১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮৫।) **শ্রী আতাহার রহমান ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি সাব-রেজিস্ট্রি অফিস আছে; এবং

(খ) তন্মধ্যে কতগুলি অফিসে সাব-রেজিস্ট্রারের পদ খালি আছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২১৭টি।

(খ) ২৬টি।

### রাজ্যের ওয়াকফ বোর্ডকে কেন্দ্রীয় ওয়াকফ বোর্ডের সঙ্গে সংযুক্তিকরণ

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৩।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** বিচার (ওয়াকফ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ডকে কেন্দ্রীয় ওয়াকফ বোর্ডের সঙ্গে যুক্ত করার কোনও প্রস্তাব সরকারের আছে কিনা?

**বিচার (ওয়াকফ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

না।

### Integrated Education for the Disabled Children

***303.** (Admitted question No. *1547.) **Shri Habibur Rahaman** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Mass Education Extention Department be pleased to state—

(a) whether the State Government has information about the Centrally Sponsored Scheme of Integrated Education for the Disabled Children under which 100 per cent financial assistance is provided by the Centre for creating facilities in Schools for the physically handicapped children;

(b) if so,—

(i) what benefits or facilities are offered to the disabled children under the above scheme; and

(ii) what steps have been taken by the Government of West Bengal to implement the above scheme in West Bengal during the last three years ?

**Minister-in-charge of the Mass Education Extention Department :**

(a) Yes,

(b)

(i) The scheme offers several facilities to the disabled children such as books and stationary allowance, uniform allowance, transport allowance, readers allowance, escort allowance a special equipment allowance.

(ii) Preliminary steps have been taken to implement the above scheme in West Bengal which includes setting up of the infra-structure and creation of the posts of resource teachers to be emplcyed in the schools selected for the purpose.

### বই মেলা

*৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১লা জানুয়ারি, ১৯৮৮ থেকে ৩১শে জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত কতগুলি জেলায় 'বই' মেলা'-র অনুষ্ঠান সংগঠিত করা সম্ভব হয়েছে?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

দুইটি জেলায় সরকার পোষিত 'বইমেলা' অনুষ্ঠিত হয়েছে।

**আন্দামান-নিকোবরকে রাজ্যের বিচার বিভাগের আওতার বাইরে নেওয়া**

***৩০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৪।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আন্দামান-নিকোবর দ্বীপপুঞ্জকে পশ্চিমবঙ্গ বিচার বিভাগের আওতার বাইরে নিয়ে যাবার জন্য কোনও পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছেন কি; এবং

(খ) উক্ত দ্বীপপুঞ্জের অধিবাসীরা তামিলনাড়ুর বিচার বিভাগের সাথে উক্ত দ্বীপপুঞ্জকে যুক্ত করার জন্য কোনও প্রস্তাব রাজ্য সরকারের কাছে প্রেরণ করেছেন কিনা?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। কারণ এই জাতীয় পরিকল্পনা গ্রহণ করার প্রক্রিয়া এই রাজ্য সরকারের নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**লাইব্রেরি ট্রেনিং সেন্টার**

***৩০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮৭।) **শ্রী আতাহর রহমান ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে লাইব্রেরি ট্রেনিং সেন্টারের সংখ্যা কত; এবং

(খ) উক্ত সেন্টারের সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারি (গ্রন্থাগার দপ্তর) অনুমোদিত ৪টি।

(খ) আপাতত নাই।

**ওয়াকফ বোর্ডের পুনর্গঠন**

***৩০৮** (অনুমোদিত প্রশ্ন নং *১৯২৪।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** বিচার (ওয়াকফ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সর্বশেষ কোন সালে পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ড পুনর্গঠন হইয়াছে?

**বিচার (ওয়াকফ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বেঙ্গল ওয়াকফ অ্যাক্ট ১৯৩৪-এর ১০(১) নং ধারা অনুসারে বিচার বিভাগের ৯.৭.৮৫ তারিখের নোটিফিকেশন নং-১০০০১-জে.এফ. দ্বারা পশ্চিমবঙ্গ ওয়াকফ্ বোর্ড সর্বশেষ পুনর্গঠিত হইয়াছে।

[20th March, 1989]

## MOTION AGAINST MAJOR OPPOSITION PARTY FOR OBSTRUCTION TO GOVERNOR IN ADDRESSING THE ASSEMBLY

**Mr. Speaker :** Today was fixed the date requesting the 33 Hon'ble members of the Congress (I) to be present in the House to make submission, if any, on the motion moved by Shri Sachin Sen and Hon'ble member Shri Sumanta Kumar Hira. But I do not find any of the Congress(I) members in the House to-day. I have received a letter from Shri Saugata Roy an Hon'ble member, where he expressed his inability to be present in the House to-day, because he has to give evidence in a court and he has to go out of Calcutta. He has requested some other time. According to the Parliamentary procedure we can proceed exparte against any member who do not desire to be present and make his submission. I would like to hear the members on this point before I can propose any decision in the House. I would first like to hear Shri Amalendra Roy as to what are his views and how we should proceed in this matter, Shri Amalendra Roy.

[1-10 — 1-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শচীন সেনের মোশনের মধ্যে বিরোধী দলের যাদের নামে অভিযোগ যুক্ত করা হয়েছে, তাদের বক্তৃতা হাউস শুনবে বলে আপনি তাদের আজকে হাউসে উপস্থিত হতে বলেছিলেন। আমরা দেখছি—আপনি জানালেন—যে, তারা কেউ হাউসে উপস্থিত হন নি। ব্যক্তিগত-ভাবে শ্রী সৌগত রায় জানিয়েছেন যে, কি কারণে তিনি উপস্থিত হতে পারছেন না। বাকি বোধ হয় ৩২-জন সদস্যের নাম আছে, ৩২-জনের কেউই এ-রকমভাবে কোনও কমিউনিকেশন বিধানসভা সেক্রেটারিয়েটের কাছে পাঠান নি। এটা দেখছি। কেন পাঠাননি সেটা আমি ঠিক বলতে পারব না, ওদের ব্যাপার। এদিকে নানারকম কথা শোনা যাচ্ছে বটে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এটা খুব স্পষ্ট করে বলতে চাই যে, আজকে বিধানসভা সামগ্রিকভাবে রাজ্যপালের লাঞ্ছনার ব্যাপার নিয়ে আলোচনা করবে বলে ঠিক হয়েছে। এটি বিশেষ করে এমন একটি ঘটনা যে, ভারতবর্ষে রাজ্যপালকে এইরকমভাবে আর কোথাও কোনওদিন লাঞ্ছনা করা হয়নি। কোনও সঙ্গত কারণও ছিল না। কি কারণে করেছেন সেটা তারা এসে যদি বলতেন আমরা শুনতে পেতাম যে এই জন্য করেছি। এই ঐতিহাসিক ঘটনা আমরা নিশ্চয়ই উপেক্ষা করতে পারি না। সেইজন্য হাউস, অ্যাসেম্বলি সামগ্রিকভাবে ব্যাপারটি বিচার করতে চাইছে। আমরা বিধানসভার সদস্যদের ডেকেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাইরের একজন ব্যক্তি তিনি যতই মাননীয় হন না কেন, বিধানসভায় তার উপস্থিতি যদি আমরা কখনও প্রয়োজন মনে করি তাকে এই বিধানসভার ভিতর ডেকে আনা যায়। আমরা সকলেই জানি, কিভাবে ডেকে আনা যায়। এখানে মাননীয় সদস্যরা যুক্ত বলে সেইভাবে তাদেরকে এখানে উপস্থিত হতে বলা হয়েছে, সদস্যদের বলা হয়েছে, তাদেরকে রিকোয়েস্ট করা হয়েছে, তাদের জন্য চিঠি গেছে, রেডিওগ্রাম গেছে যে অমুক তারিখে

উপস্থিত হবেন, আমরা আপনাদের বক্তব্য শুনতে চাই। যে কোনও ভারতীয় নাগরিকের কর্তব্য, তার বিরুদ্ধে যদি কোনও অভিযোগ আসে, সেই অভিযোগের সুবিচার করা হোক, সেইদিকে নজর রাখা সেটাই হচ্ছে বিচার ব্যবস্থার মূল কথা। কিন্তু সেই বিচারের পদ্ধতি যদি ঠিক ঠিকমতো চলতে না পারে, তারজন্য যদি অবসস্ট্রাকশন ক্রিয়েট করা হয় তাঁহলে নাগরিক হিসাবে কর্তব্যে চূড়ান্ত হানি হয় বলে আমার মনে হয়। মাননীয় আবদুস সাত্তার মহাশয় বিধানসভার বিরোধি দলের নেতা এবং তিনি নিজে একজন আইনবিদ, ল-ইয়ার, সুতরাং তিনি নিশ্চয়ই বোঝেন যে মাইল্ডলি ডাকা হোক বা সমন করে ডাকা হোক ইট ইজ অল দি সেম। বিধানসভায় আলোচনা উপলক্ষে বিধানসভা নির্দেশ দিয়েছেন যে আমরা এই কয়েকজনের বক্তব্য শুনতে চাই, ওদের ডেকে পাঠান। সেই মোতাবেক আপনি বিধানসভার সচিবকে নির্দেশ দিয়েছেন তাদেরকে চিঠি পাঠান, রেডিওগ্রাম পাঠান, পাঠিয়ে বলুন, বিধানসভা চাচ্ছে আপনারা বিধানসভায় এসে আপনাদের বক্তব্য রাখুন। একজন মাত্র লিখেছেন এ ব্যাপারে। সঙ্গত কারণেই যদি কেউ সময় চায় বিচার ব্যবস্থায় এটাই সব সময় স্বীকৃত পদ্ধতি যে তাকে সময় দেওয়া হবে, বিশেষ করে মাননীয় সদস্যরা যখন জড়িত আছেন। তারা যদি সময় চান, আপত্তির কিছু নেই, তাদেরকে সময় দেওয়া যেতে পারে। ইতিমধ্যে চিঠি সময় মতো পৌঁছায়নি বলে তাদের দলের হুইপ নিজে আপনাকে জানিয়েছিলেন। সত্যি কথা, ঠিক সময় নোটিশ না পেলে হাজির হওয়া কঠিন। আপনি আবার যথেষ্ট সময় দিয়ে নতুন করে ডেকে পাঠালেন। তারা কেউই আসেননি, ইনক্লুডিং দি লিডার অফ দি অপোজিশন, হু হিমসেল্ফ ইজ এ ল-ইয়ার। এটা কি রুল অফ ল্? ইজ হি অ্যাবাভ ল্? ভারতবর্ষের কেউই আইনের উর্দ্ধে আছে বলে আমার মনে হয়না, কেউই থাকতে পারে বলে আমার মনে হয় না। সাত্তার সাহেবের বক্তব্য থেকে মনে হয় উনি অ্যাবাভ ল্-তে চলে গেছেন। উনি বলছেন কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানাচ্ছি উনি কি বলছেন। উনি যেটা বলেছেন, সেটা ১৮.৩.৮৯ তারিখে দৈনিক বসুমতী কাগজে বেরিয়েছে। তাতে বলা হয়েছে, "২০শে তারিখে মাননীয় স্পিকার মহাশয় কয়েকজন বিধায়ককে বিধানসভায় হাজির থাকার জন্য যে অনুরোধ করেছেন সেই সম্পর্কে জনাব সাত্তার বলেন ২০শে তারিখে বিধানসভায় কেউ যাবেন না, বার বার সাসপেন্ড হয়ে কি লাভ? যা হবার হোক, তারপর দেখা যাবে।" এই নির্দেশ উনি দিয়েছিলেন, কেউ যাতে না আসে। আমি মনেকরি যে এটা ওর সিরিয়াস অপরাধ, যে অপরাধ সীমা ছাড়িয়ে গেছে। সেইজন্য মূল মামলার বিচার করার আগে আপনার কাছে আমার সনির্বন্ধ অনুরোধ যে আপনি এ সম্বন্ধে হাউসের মতামত নিন। ওরা অন্য একটা মামলায় পড়ে গেলেন। কনটেমপ্ট অফ দি কোর্ট। সুপিরিয়র কোর্ট কনটেমপ্ট করলে প্রসিডিংস ড্র করতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইট ইজ কনটেমপ্ট অফ দি লেজিসলেটিভ অ্যাসেম্বলি অ্যান্ড দে হ্যাভ কমিটেড। এরজন্য মূল মামলা কবে হবে না হবে, এবং কিভাবে হবে না হবে আমি জানিনা, সে আলোচনা আমাদের বোধ হয় পরে করলেও চলবে, আপাতত যেটা সবচেয়ে জরুরি সেটা হচ্ছে এই কনটেমপ্ট এরজন্য প্রসিডিংস ড্র করতে হবে এবং আপনি দেখুন মুখার্জি, পেজ ৩৭৯ কনটেমপ্ট প্রসিডিওর এবং কনটেমপ্ট এর এই যে পেনাল জুরিসডিকশন এটা আমাদের আছে কি নেই এসব নিয়ে বহু আলোচনা হয়ে গেছে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ভারতবর্ষের ঐতিহাসিক মামলা ইউ.পি. লেজিসলেটিভ অ্যাসেম্বলিতে কেশব সিংয়ের

মামলা। কেশব সিংকে কনটেমপ্টের জন্য ৭ দিনের জেল দেওয়া হয়েছিল। তিনি এলাহাবাদ হাইকোর্টে যান এবং সেখান থেকে একটা রীট পান। তখন হাইকোর্ট ইউ.পি. লেজিসলেটিভ অ্যাসেম্বলিকে শো কজ করে কেশব সিংকে শো-কজ করে দেয়। যখন ইউ.পি. লেজিসলেটিভ অ্যাসেম্বলিতে এই খবর পৌঁছাল ইউ.পি. অ্যাসেম্বলি সঙ্গে সঙ্গে অর্ডার দিলেন মার্শালকে যে, যে দুজন জর্জ বিচার করেছেন এবং যে অ্যাডভোকেট ওদের পক্ষে দাঁড়িয়েছেন তাদের ধরে নিয়ে এস। কঠিন অবস্থা! তারা তো ছুটলেন দুজন জর্জ এবং যে অ্যাড্‌ভোকেট দাঁড়িয়েছিলেন এলাহাবাদ হাইকোর্টের কাছে, এলাহাবাদ হাইকোর্ট শুনে সেখানে বললেন এটা স্টে থাকবে। অপারেশন স্টে করলেন এবং যখন এইরকম গুরুতর জায়গায় চলে গিয়েছে তখন প্রেসিডেন্ট কয়েকটি প্রশ্নে এই কনটেমপ্টের পেনাল পাওয়ার সম্বন্ধে কয়েকটি প্রশ্নে বিশেষ করে ঐ মামলাটির আজকে যা যুক্ত ৫টি প্রশ্ন সুপ্রীম কোর্টের কাছে পাঠিয়ে দিয়ে তখনকার মতো সংসদীয় গণতন্ত্রকে রুখলেন। কিন্তু শেষ পর্যন্ত আমি সেই বিচার সম্বন্ধে যাচ্ছি না, সুপ্রীম কোর্ট সেই কনটেমপ্টের প্রশ্নগুলির সেই প্রসঙ্গে ঐ মামলা করেছে কিন্তু মূল যে সিদ্ধান্ত পরে সুপ্রীম কোর্ট সেই কনটেমপ্টের প্রশ্নগুলির সেই প্রসঙ্গে ঐ মামলা করেছে কিন্তু মূল যে সিদ্ধান্ত পরে সুপ্রীম কোর্টে ঐ ৫টি প্রশ্ন আলোচিত হয়েছিল এবং এলাহাবাদ হাই কোর্টে পরে আবার সেই মামলা উঠিয়ে কেশব সেনের মামলা খারিজ করে দিয়ে বললেন স্পিকার ওয়ারেন্ট বলে কেশব সেনকে গ্রেপ্তার করেছেন, আমাদের কিছু বলার নেই। আমি এই মামলার কথা উল্লেখ করছি কেন? করছি এইজন্য যে, কিরকম গ্রেড নেচারের অফেন্স তারা একের পর এক কমিট করছেন। আশ্চর্যের ব্যাপার যে, সেটা তারা বুঝতে নারাজ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের যে মামলা যেটা শচীনবাবু এখানে উল্লেখ করেছেন সেটা আপনি কিভাবে এই হাউসে বিচার করবেন কি না করবেন, কমিটি বসাবেন বা না বসাবেন সেটা স্বতন্ত্র কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথম দিনেই বলেছিলাম যে, যেখানে স্পেসিফিক এবং ডেফিনিট চার্জ আছে সেখানে কমিটি দিয়ে বিচার হয়না, কাজেই সেটা করার দরকার নেই। এটা পার্লামেন্টের নজির, লোকসভার নজির। এটা হাউসে নিজেই করতে পারবেন, কমিটি বসিয়ে ইনভেস্টিগেট করবার কিছু নেই এখানে। এখানে স্পেসিফিক এবং ডেফিনিট চার্জ আনা হয়েছে কয়েকজন সদস্যের বিরুদ্ধে, সুতরাং এটা এখানেই বিচার হতে পারে। সুতরাং যে পরিস্থিতি এখন উদ্ভব হয়েছে তাতে হাউসকে কনটেম্পট করা হয়েছে, কাজেই তাদের বিরুদ্ধে প্রসিডিংস ড্র করতে হবে বলে আমি আপনার কাছে দাবি জানাচ্ছি। যে অপরাধ তারা করেছেন, কেউই আইনের উর্দ্ধে যেতে পারেন না। তাদের সময় নেবার দরকার ছিল, দিয়েছেন। বলছেন, বয়কট করছি, সত্যাগ্রহ করছি! এইরকম অদ্ভুত ধরনের বয়কট বা সত্যাগ্রহ দেখিনি। আদালত যদি ডাকে সেক্ষেত্রে বয়কট দেখাব, সত্যাগ্রহ দেখাব? গান্ধীজীও তো করেননি সেটা! ন্যায়ের জন্য বয়কট, সত্যাগ্রহ? কোন ন্যায়ের জন্য এই সত্যাগ্রহ? এত বড় একজন বিদগ্ধ ব্যক্তির সঙ্গে ঐরকম ব্যবহার করা হল, সারা ভারতবর্ষে যা কোনওদিন হয়নি। সেটা করবার পর কোন সত্য, কোন ন্যায়ের জন্য সেই মামলার যেখানে বিচার হবে সেখানে তারা গরহাজির থাকছেন?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কথা বাড়াতে চাই না। আমার স্পষ্ট প্রস্তাব হল, এখানে কনটেম্পট অফ দি লেজিসলেটিভ অ্যাসেম্বলি হয়েছে। আপনি জানেন যে, আমি যে

রেফারেন্স দিয়েছি তাতে বলা আছে যে, সুপিরিয়র কোর্টস—সুপ্রিম কোর্ট এবং হাই কোর্টে যেভাবে কনটেম্পট মামলার বিচার হয়, লেজিসলেটিভ অ্যাসেম্বলি এবং পার্লামেন্টেও কনটেম্পট মামলার সেইভাবে বিচার হবে। আজকে এখানে আমাদের লেজিসলেটিভ অ্যাসেম্বলির যে অথরিটি, যে ডিগনিটি, দ্যাট হ্যাজ বিন চ্যালেঞ্জড। কাজেই এক্ষেত্রে আমরা চুপ করে থাকতে পারি না। সেইজন্য আমাদের অ্যাসেম্বলির অথরিটি এবং ডিগনিটি বজায় রাখতে গেলে সকলের বিরুদ্ধে ইনক্লুডিং দি লিডার অফ দি অপোজিশন, হু হিমসেল্ফ বিং এ লইয়ার। তিনি জানেন না, যে কাজ তিনি করেছেন তার ইমপ্লিকেশন কি। আমি আপনার কাছে এইটুকু রেখে আপাতত বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, আমার কয়েকটি প্রশ্ন আছে। আমি জানতে চাই, আমরা যে লেটার অফ রিকোয়েস্ট করেছিলাম সেটা ম্যান্ডেটারি অর নট? আমার সেকেন্ড কোয়েশ্চেন হচ্ছে, যদি হুইপ অফ এ পার্টির মাধ্যমে স্পিকার কোনও সামন করেন সেক্ষেত্রে ঐ লেটার অফ রিকোয়েস্টে যে চার্জ হচ্ছে, তার হুইপ যাদের উপর এফেকটিভ হচ্ছে, সেটার কমপ্লায়েন্সের উপর পার্লামেন্টারি রুলস-এ কি কিছু বলেছে?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মামলা তো ইনডিভিজুয়ালি হয়েছে। প্রথমে কথা হচ্ছে, এটা একেবারে চেপে দিলে তো হবে না! কেউই চেপে দিতে পারেন না মামলা। সেজন্য এখানে ইন্ডিভিজুয়ালি চাপ দিতে হবে। আর হুইপের ব্যাপারটা আদৌ কোনও প্রসঙ্গে নয়। যে কথা বলেছেন রিকোয়েস্ট, এ-সম্বন্ধে আগেই এক্সপ্লেন করেছি যে, বিকজ দে আর মেম্বারস অফ দি লেজিসলেটিভ অ্যাসেম্বলি সেজনাই এই পদ্ধতিতে গেছেন আপনি। তাই কেশব সিংয়ের কেসের মতো টেনে হাজির করেননি। দু জন হাইকোর্টের জর্জকে ধরে আনতে সেখানে মার্শালকে অর্ডার দিয়ে বলা হয়েছিল, 'গেট দেম অ্যারেস্টেড'। সেখানে তাদের অ্যারেস্ট করে নিয়ে আসতে অর্ডার দেওয়া হয়েছিল। দে আর নট মেম্বারস অফ দি লেজিসলেটিভ অ্যাসেম্বলি। কিন্তু এখানে পদ্ধতিটা এইরকমভাবে দেখতে হয়েছে যেহেতু তারা মেম্বার অফ দি লেজিসলেটিভ অ্যাসেম্বলি। সেজন্যাই বলছি, ইট ইজ অল দি সেম। সামন যা করা হয়েছে সেটা বিধানসভার সেক্রেটারি চিঠির আকারে পাঠিয়েছেন। বিধানসভার অথরিটি এবং ডিগনিটি, পার্লামেন্টের অথরিটি এবং ডিগনিটি রাখতে গেলে সাবমিসিভ হতে হবে। সেটা পারসোন্যালি আপনার কাছে সাবমিসিভ হওয়া নয় বা আমার কাছে সাবমিসিভ হওয়া নয়, এটা ইন্সটিটিউশনের কাছে সাবমিসিভ হওয়া সেই কারণে মাইন্ড ফর্ম গিয়েছে। তবে ইট ইজ আপ টু ইউ, আপনি যদি মনে করেন না, ইট ইজ নট মেনডেটরি, বা কোনও ডাইরেকটিভ যায় নি, সেই অর্থে কোনও সামন যায় নি যে অর্থে আমরা ধরে নিতে পারি আমাদের উপেক্ষা করা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** কনটেম্পট অফ দি হাউস কেন হবে, কনটেম্পট অফ দি হাউস কখন হবে? অন এ লেটার অফ রিকোয়েস্ট, ভায়োলেট করলে হবে, না অন এ ম্যানডেটরি ডিরেকশন, ভায়োলেট করলে হবে?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** ইট ইজ অল দি সেম আমি মনে করি। এটার মধ্যে আপনার যে ডিফারেন্সটা আসছে আমাদের সামন করার ব্যাপারে সমস্ত জায়গায় এটা লিস্ট সামন

ফর্ম আছে, কোর্টেও সেখানে ফর্ম আছে সামন ইস্যুর।

**Mr. Speaker :** Mandatory means, to direct a member or a person to be in his seat on such and such date to answer the charges made against him. It is mandatory.

**শ্রী অমলেন্দ্র রায় :** Yes, that is mandatory.

**মিঃ স্পিকার :** এখন লেটার অফ রিকোয়েস্ট হচ্ছে আমি বলি, আমি সেখানে অনুরোধ করি উপস্থিত থাকতে, আপনাদের কাছ থেকে শুনতে চাই, কোন মেম্বার আপনাদের বিরুদ্ধে এলিগেশন এনেছেন, এই ল্যাঙ্গোয়েজ ইউজ করি। এখন হোয়েদার Whether letter at requests non-compliance and the non-compliance of a mandatory directive. দুটো সেম জিনিস হল?

**শ্রী অমলেন্দ্র রায় :** ইট ইজ অল দি সেম এটা আমার কথা। লেজিসলেটিভ পারসন, সুতরাং এটা অল দি সেম।

**শ্রী যামিনীভূষণ সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বার বার তাদের অনুরোধ করছেন আসার জন্য। প্রকৃতপক্ষে প্রথম দিন যখন আমাদের মাননীয় সদস্য শচীন সেন মহাশয় তাদের বিরুদ্ধে চার্জ দেন তখন তারা বয়কট করবেন কিনা এই কথা বলেন নি কাগজের যে রিপোর্ট এবং তারা বসে মিটিং করছিলেন। হাওড়ার ঘটনা ঘটার পর তারা বললেন আমরা যাচ্ছি না। অথচ দেখুন বয়কট করছেন কিনা সেটা বোঝা যাচ্ছে না। রেগুলার বিধানসভায় আসছেন, হাজিরা খাতায় সই করছেন নিয়মিত। হাজিরা খাতায় সই করছেন অথচ বিধানসভার ভেতরে আসছেন না। তারা রেগুলার কলিং অ্যাটেনশন দিচ্ছেন কিন্তু ব্যক্তিগতভাবে হাজির হচ্ছেন না। এর আপনি সমাধান করবেন কি করে? স্যার, আপনার কাছে যেটা প্রশ্ন সেটা হল তারা বিধানসভায় আসছেন, এসে সই করছেন, কলিং অ্যাটেনশন দিচ্ছেন, হাজিরা খাতায় সই করছেন, তারা কিভাবে বয়কট করছেন? শুধু মুখে বলছেন বয়কট করছি। আমি বিষয়টা আপনার কাছে পরিষ্কার হতে চাই, ভিতরে আসছি না বাইরে আছি এর মানে টা কি? সই করা মানে তো টাকা নিচ্ছেন, পয়সা নিচ্ছেন। আমরা তো বিধানসভা বয়কট করেছিলাম ১৯৭২ সালে, আমরা এই মুখো হয়নি, বিধানসভা মুখো হয়নি। আমরা বয়কট ঘোষণা করেছিলাম বিধানসভার নির্বাচনে রিগিং হওয়া জন্য। আমরা ৫ বছর ধরে বয়কট করেছিলাম তাতে আমাদের মেম্বারশিপ যাক আর থাক তার কোনও তোয়াক্কা করিনি। আমরা যেটা বয়কট বলে সেটা করেছিলাম। কিন্তু ওরা এটা কি করছেন? নিয়মিত কলিং অ্যাটেনশন দিচ্ছেন, সই করছেন, টাকা নিচ্ছেন অথচ বলছেন বয়কট করছি! সেইজন্য স্পিকার মহাশয়কে আমি বলছি এটা বিবেচনা করে একটা ব্যবস্থা নিতে হবে। স্যার, এটা একটা গুরুতর ব্যাপার। স্পিকার স্যার, ডেমক্রেসীতে এখানে যারা বিধানসভায় গণতান্ত্রিক সদস্য আছেন তারা সংবিধান অনুযায়ী সই করেছেন যে গণতন্ত্রকে রক্ষা করব। কিন্তু তারা গভর্নরকে অ্যাটাক করে এক অভূতপূর্ব নজির সৃষ্টি করলেন। তারপর আপনি রিকোয়েস্ট করবেন, এইসব কূটনৈতিক দলকে ম্যানডেটারি রিকোয়েস্ট করবে। আপনার বিচারের দায়িত্ব হল আপনি যদি গণতন্ত্র রক্ষা করতে চান তাহলে এই বিষয়ে

অবিলম্বে চূড়ান্ত সিদ্ধান্ত নিতে হবে এবং জিজ্ঞাস করুন সই করছেন অথচ ভেতরে আসছেন না কেন?

[1-30 — 1-40 P.M.]

**মিঃ স্পিকার :** সই করেছেন এবং টাকা নিয়েছেন এমন কোনও প্রমাণ নেই। বিল না দেওয়া পর্যন্ত কিছুই বলা যাবে না। সুতরাং এ প্রশ্ন ওঠে না।

**শ্রী যামিনীভূষণ সাহা :** তারা বিধানসভার ভেতরে হাজিরা খাতায় সই করেছেন আর হাউসের ভেতরে আসছেন না এটা একটা অদ্ভুত ব্যাপার।

**মিঃ স্পিকার :** এমন তো হতেই পারে হাজিরা হয়ে বয়কট করলেন হাউসে এলেন না। সুতরাং বয়কটের সঙ্গে হাজিরা হওয়ার ঘটনা তো রেলিভেন্ট নয়। তারপরে আপনি বলেছেন গণতান্ত্রিক ব্যবস্থায় এত নরম কেন? গণতান্ত্রিক ব্যবস্থা তো নরম চায়, গণতান্ত্রিক ব্যবস্থা তো কড়া চায় না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ঠিক কোন ব্যাপারটার মতামত চেয়েছেন বুঝতে পারছি না। বিষয়টি হচ্ছে যে, মাননীয় সদস্য অমলেন্দ্র রায় আপনার সামনে ২টি মামলা উপস্থিত করেছেন। ওর এক পুরনো মামলা এবং আজ এক নতুন মামলা উত্থাপন করেছেন। পুরনো মামলা সম্পর্কে তো .....

**মিঃ স্পিকার :** পুরনো মামলা ওনার নয়, ওটা শচীন সেনের এবং সুমন্ত হীরার।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** হ্যাঁ, উনি ব্রিফ করেছেন, এই ব্যাপারে একটা মতামত হাউস দিয়েছে যে এক্স পার্টির ডিসিসন নেওয়া ঠিক নয় এই ব্যাপারে। গতকাল দেখলাম আমাদের চিফ হুইপ বললেন যে এক্সপার্টির সিদ্ধান্ত নেওয়া ঠিক নয়। সুতরাং পুরনো মামলা হয়ে গেছে। এখন নতুন যে মামলা অমলবাবু তুললেন সেই ব্যাপারে আমার বক্তব্য হচ্ছে যে কংগ্রেস সদস্যরা যে কাজ করেছেন তা আন-ইক্যুইভাল টার্মে নিন্দনীয়। তাকে জাস্টিফাই করার আসে না। কিন্তু আমার বক্তব্য হচ্ছে মামলা আনতে যেসব কথা হাউসে উচ্চারণ করা হয়েছে, আপনার কাছে পেশ করা হয়েছে তা বসুমতীর থেকে কোট করে করা হয়েছে। আপনিই বলেছেন যে কোনও খবরের কাগজ বা সংবাদ পত্রের ভিত্তিতে হাউসে কোনও ডিসিসন হতে পারে না। ফলে অমলবাবুর মামলা ওখানেই টেঁকে না। এটা হচ্ছে এক নম্বর কারণ আর দ্বিতীয় নম্বর হচ্ছে অফিসিয়ালি যেটা বলেছেন সেটা মাননীয় সদস্য সৌগত রায় তার গ্রাউন্ড দেখিয়েছেন কেন আসতে পারেন নি। ফলে অফিসিয়ালি আপনি কাউকে কল দেন নি, আপনি চিঠি পাঠিয়ে ছিলেন, সুতরাং ইগনোর প্রশ্ন ওঠে না। সুতরাং আপনাকে ইগনোর করেছে এটা কারেক্ট নয়। আরেকটা প্রশ্ন আপনি যেটা বলেছেন যে রিকোয়েস্ট করা আর সামন করা এক জিনিস নয়। ফলে কনডেমন্ড করেছে এটা ঠিক নয়। সুতরাং কনটেম্পট অফ দি হাউস যে প্রশ্ন উঠছে এখানে তা আসেনা। যখন আপনি সামন করছেন তখন যদি ইগনোর করা হয় তাহলে কনটেম্পট অফ দি হাউস হতে পারে। সামন করে রিকোয়েস্ট করা ওয়ান অ্যান্ড সেম থিং। সুতরাং সেইদিন কেন যে আপনি সামন করলেন না আমি বুঝতে পারলাম না। আপনি নিজেই বলেছেন সামন করা ঠিক

নয়। তারা তাদের ডেমোক্রেটিক রাইটে বয়কট করেছেন। তারফলে এই অর্থে অমলবাবু যে মামলা এখানে বললেন, এই নতুন মামলা আদৌ এখানে টেকে না। এটাই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভিন্ন আলোচনার মধ্যে যে বিষয়টি অবতারণা হয়েছে সেটা হচ্ছে আমাদের যে মিলিত প্রস্তাব যেটা বিগত ২৮.২.৮৯ তারিখে বিধানসভায় উত্থাপিত করেছি, তাকে কেন্দ্র করেই আমি আরেক বার রিমাইন্ড করার জন্যে সব মাননীয় সদস্যরা মিলে কি দাবি করেছেন সেটা কঠোরভাবে রিমাইন্ড করে দিই। The offences committed by the members concerned being definite and specific this House should forthwith take up the issue and after hearing the members concerned, the House should award such punishment as it deams fit আমি এই কথাটাই বলেছি, যাদের বিরুদ্ধে আমি অভিযোগ এনেছি, সেই অভিযুক্তদের বক্তব্য শুনে এই বিধানসভা যে সিদ্ধান্ত গ্রহণ করবে করুক। এখন আপনি চেষ্টা করেছেন মাননীয় সদস্যদের উপস্থিত থাকবার জন্য এবং তার জন্য আপনি একাধিকবার রিকোয়েস্টও করেছেন যাতে তারা উপস্থিতি হতে পারেন। একজন সদস্য তিনি জানিয়েছেন যে তিনি আসতে পারবেন না কোর্টের একটি মামলায় সাক্ষি থাকার জন্য। এটা ভাল জিনিস কিন্তু আর তো কেউ কিছু বলেননি। এখন আপনিও রিকোয়েস্ট করছেন, বিধানসভাও খোলা আছে, আমরা নির্বাচিত প্রতিনিধি—জনগণের ভোটে নির্বাচিত—সুতরাং বিধানসভায় উপস্থিত হয়ে বক্তব্য রাখা, পার্টিসিপেট করা বিশেষ করে বিরোধী দলের হাউসটাই হচ্ছে বিরোধিতা করার জায়গা এবং সেই দলের পক্ষ থেকেই তারা তাদের বক্তব্য রাখবেন। তারা এখন নানারকমের স্টেটমেন্ট করছেন, বিধানসভায় আসছেন, কিন্তু অভ্যন্তরে ঢুকছেন না। সংবাদপত্রে যে সমস্ত রিপোর্টগুলি বেরুচ্ছে তারমধ্যে কোনটা কতদূর সত্য জানিনা, দ্বিধাবিভক্ত হয়ে যাচ্ছেন, এক একজন এক একরকম কথা বলছেন। সেইজন্য সংবাদপত্র দেখেই মাননীয় সদস্য অমলেন্দ্র রায় কনটেম্পটের কথা নিয়ে এসেছেন। প্রিভিলেজ মোশন নিয়ে এসেছেন। সংবাদপত্রের রিপোর্ট ছাড়াও যেখানে স্পিকার হাউসের এবং আমাদের সকলের অধ্যক্ষ তিনি রিকোয়েস্ট করছেন আপনারা আসুন, আপনাদের বক্তব্য আপনারা বলুন। হতে পারে এমন বক্তব্য উপস্থিত করলেন যে তাতে হয়ত তাদের শাস্তি দেওয়া যায়না। কোথা থেকে কোন নির্দেশ এসেছিল, কোন জায়গার কোন নির্দেশে এই কান্ডটা আপনারা করলেন সেটা এখানে বলুন না। আমি যে দাবিটা উপস্থিত করেছি, মাননীয় অধ্যক্ষকে অনুরোধ করব যে সিদ্ধান্ত এই হাউস গ্রহণ করবে সেই পরিপ্রেক্ষিতে আমার প্রস্তাব এটা এই হাউসেরই প্রপার্টি, আপনিই পরিচালনা করবেন এটাই আমার আপনার কাছে অনুরোধ। আমার প্রস্তাবের সারমর্ম যেটা আছে অভিযুক্ত সদস্যদের বক্তব্য শোনার পর হাউস সিদ্ধান্ত গ্রহণ করবে তারা আজকেই আসুন, নাহয় কালকে আসবেন না হয় কোনও এক সময়ে আসতেই হবে। নির্বাচিত প্রতিনিধিরা বিধানসভায় পদত্যাগ করেননি, নানা কায়দা হয়ত খুঁজছেন, আমিও আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অনুরোধ করব অভিযোগ উত্থাপন হয়েছে এই বিষয়ে আপনাদের কি বক্তব্য এখানে এসে বলুন। তারপর এই বিধানসভা স্থির করবে এই সম্পর্কে কি সিদ্ধান্ত গ্রহণ করবে, শাস্তি দেবে কি দেবেনা। কতটুকু শাস্তিই বা দেবে, না একেবারে ক্ষমা করে দেবেন বিধানসভাই

ঠিক করবে। স্যার, অভিযুক্ত সদস্যদের বক্তব্য শোনার পরে আপনি সিদ্ধান্ত গ্রহণ করবেন এই হচ্ছে আমার বক্তব্য। তাদের আসতেই হবে একদিন না একদিন, নাহলে পর জনগণ ক্ষমা করবে না, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আইনের সূক্ষ্মাসূক্ষ্ম বিচার, আলোচনা এখানে চলছে ঠিকই, আমি আপনার কাছে কয়েকটি কথা বলব এই সভার একজন দায়িত্বশীল সদস্য হিসাবে। বিষয়টি হল আপনি একটু আগে বললেন গণতান্ত্রিক ব্যবস্থাতে কিছু নরম নরম ব্যবস্থার কথা, কিন্তু এই গণতান্ত্রিক ব্যবস্থার একটা বাতাবরণ তৈরি করে ১৯৭১ সাল থেকে ১৯৭৬ সালে আমাদের ১১০০ জনকে খুন করা হয়েছে। এই গণতন্ত্রের বাতাবরণ সামনে রেখে ১৯৭৫ সালের ২৬শে জুন জরুরি অবস্থা জারি করা হয়েছিল, ভারতবর্ষের মানুষের কণ্ঠ রোধ করা হয়েছিল। আমরা এই সভায় জনগণের নির্বাচিত প্রতিনিধি হিসাবে এসেছি, কিন্তু ভুলে যাই এই সভার কিছু নর্মস ফর্মস আছে। গণতন্ত্রের পীঠস্থান এই বিধানসভা, এখানে আইন তৈরি হয়, এর সাথে পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষের সুখ দুঃখ ভাগ্য জড়িত আছে, সেগুলিকে সঠিকভাবে কার্যকর করার পদক্ষেপ এখানে গ্রহণ করা হয়। কিন্তু বিষয়টি হল আজকে যেসব ঘটনা ঘটছে আমরা ভুলে যাচ্ছি এই সভার বাইরে ৬ কোটি মানুষ সাগ্রহে অপেক্ষা করছে এখানে কি ধরনের ঘটনা ঘটছে। একটা চোর যদি বারে বারে আইন অমান্য করে তাহলে তার বিরুদ্ধে ওয়ারেন্ট জারি করে আদালতে তাকে ধরে আনা হয়। কাসটোডিয়ান হিসাবে এই সভার নিয়ম-কানুন পবিত্রতা বজায় রাখা আপনার দায়িত্ব। আপনাকে তারা এই ব্যাপারে বার বার অবহেলা করছেন। এটা পশ্চিমবঙ্গে গণতন্ত্রের পক্ষে বিপজ্জনক, এর মধ্য দিয়ে একটা স্বৈরতান্ত্রিক প্রবণতা দেখা দিচ্ছে এবং এতে এই সভার আইন-শৃঙ্খলার প্রতি একটা চ্যালেঞ্জ হিসাবে দেখা দিয়েছে এবং জনগণের দ্বারা নির্বাচিত হয়ে এসে সেই নর্মস ফর্মসগুলি চ্যালেঞ্জ করছে এবং মানবিক মূল্যবোধ বাইরে কুরে কুরে খাচ্ছে। আপনি তার বিরুদ্ধে কঠোর সুনির্দিষ্ট পদক্ষেপ করুন দেশের ৬ কোটি মানুষের কথা ভেবে। তাদের সম্পর্কে নরম মনোভাবের আর কোনও সুযোগ আছে বলে আমি মনে করি না, এই হচ্ছে আপনার কাছে আমার নিবেদন।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় স্পিকার মহাশয়, শচীন বাবুর বক্তব্য অত্যন্ত লিবার‍্যাল। শচীনবাবু বলেছেন যে যারা অন্যায় করেছেন তাদের এখানে আসতে হবে এবং তাদের বক্তব্য শোনার পর আপনি যে শাস্তি দেবেন সেই শাস্তি তাদের নিতে হবে। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যারা অভিযুক্ত তারা আসছেন না। আমাদের বক্তব্য হচ্ছে যে তারা আসছেন, সই করছেন, কিন্তু অ্যাসেম্বলির মধ্যে আসছেন না, একটা অত্যন্ত ফ্যারসিক্যাল ব্যাপার করে চলেছেন। আজকে অপোজিশন পার্টির যে একটা ভূমিকা আছে সেই ভূমিকা তারা পালন করছেন না সেইসব কথা ছেড়ে দিচ্ছি, কিন্তু তারা সেদিন যে ব্যবহার করেছেন সেই ব্যবহারেই যদি সত্যিকারের শাস্তি না হয়, আমরা সদস্য যারা তারা যদি হেল্পলেস পজিশানে থাকি, যে অন্যায় করে গেল অন্যায় করেও সে শাস্তি পাচ্ছে না, এই ব্যাপারে আপনি বার বার অনুরোধ করা সত্ত্বেও কিছু হচ্ছে না, তাহলে অ্যাসেম্বলি একটা ফারসে পরিণত হবে। সেজন্য আমার বিশেষ অনুরোধ আপনি সত্যিকারের কড়া হাতে আইনসম্মতভাবে তাদের

বিরুদ্ধে একটা ব্যবস্থা নিন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় হুইপ শ্রী শচীন সেন মহাশয় যে বক্তব্য রেখেছেন আমি সেটাকে সমর্থন করছি অর্থাৎ তাদের এই অ্যাসেম্বলিতে আসতে হবে এবং তাদের কৈফিয়ত দিতে হবে। আমি যা অবস্থা দেখছি তারা এখান থেকে দিল্লি গিয়েছিলেন, সেখানে ঠক্কর কমিশনের ঠক্কর খেয়েছেন, ওদের কথা কেউ শোনেন নি কাজেই এখন কিং কর্তব্য বিমূঢ় অবস্থা। যখনই আসুন না কেন, ওদের কৈফিয়ত দিতে হবে। ওরা শহীদ হতে চাইছেন, কিন্তু শহীদ হবার যোগ্যতা ওদের নেই এবং আমরাও ওদের শহীদ হতে দেব না।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় চিফ হুইপ শ্রী শচীন সেন মহাশয় যে প্রস্তাব এখানে উপস্থাপিত করেছেন যে, মহামান্য রাজ্যপালের উপর যেভাবে হেনস্থা করা হয়েছে সেটাতে বিধানসভার মর্যাদার অবমাননা করা হয়েছে এবং পরে মাননীয় অমলেন্দ্র রায় মহাশয় যে সমস্ত তথ্য উপস্থাপিত করেছেন এর থেকেই প্রমাণিত হচ্ছে যে তারা ডেলিবারেটলি এই বিধানসভার অবমাননা করেছেন। তাছাড়া মাননীয় শচীন সেন মহাশয়, তার যে প্রস্তাব এখানে উপস্থাপিত করেছেন সেই প্রস্তাবের উপর আমাদের বিধানসভা মতামত দিয়েছেন যে, আজকের অর্থাৎ ২০.৩.৮৯ তারিখে সভায় উপস্থিত হয়ে তারা আত্মপক্ষ সমর্থন করবেন এবং তারই ভিত্তিতে আপনি অনুরোধ করেছেন। আমি অমল বাবুর সঙ্গে একমত যে এই বিধানসভার রিকোয়েস্টেই হোক আর আপনার অনুরোধই হোক সেটা সামনের পর্যায়ে পড়ে। একমাত্র মাননীয় সদস্য শ্রী সৌগত রায় ছাড়া তারা কেউই সেটার কোনও জবাব দেন নি। তা ছাড়া অমলবাবু যেটা বলেছেন কংগ্রেস দলের যিনি নেতা মাননীয় আবদুস সাত্তার বসুমতীতে যে স্টেটমেন্ট দিয়েছেন তাতে তিনি যাই বলুন না কেন, যাই প্রতিবাদ করুন বাস্তবিক পক্ষে এদিক থেকে দেখাতে গেলে মাননীয় শচীনবাবু যা বলেছেন যে তারা এখানে উপস্থিত হন এবং তাদের বক্তব্য শুনে এখানে ব্যবস্থা অবলম্বন করা হোক। কিন্তু তারা এবারে এলেন না, আপনি আবার তাদের উপস্থিত হবার জন্য সামন দিন, আর একবার তাদের উপস্থিত করে আত্মপক্ষ সমর্থনের সুযোগ দেওয়ার পরে মাননীয় শচীন সেন মহাশয় চিফ হুইপ যা বলেছেন যে, যদি তারা উপস্থিত হয়ে তাদের বক্তব্য এই সভায় না রাখেন তাহলে তারপর এ প্রস্তাবগুলি বিধানসভায় আলোচনা করে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া দরকার এবং তা নেওয়া হোক এই কথাই আমি সভার কাছে বলতে চাই।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল মহাশয়ের ভাষণের দিন বিরোধীপক্ষের সদস্যগণ যে আচরণ এখানে করেছেন সেই সম্পর্কে সরকার পক্ষের চিফ হুইপ এবং মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা মহাশয় যে প্রস্তাব এখানে উপস্থিত করেছেন তা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং অত্যন্ত গুরুত্ব সহকারে বিচার বিবেচনা করা দরকার। কারণ সংসদীয় গণতন্ত্রে এই জিনিসকে লঘু কিংবা হাল্কা করে দেখলে আগামী দিনে আরও অনেকরকম খারাপ পরিস্থিতির উদ্ভব ঘটতে পারে। সেজন্য আপনি এই সভায় আলোচনা করে যে সিদ্ধান্ত গ্রহণ করতে চলেছেন সেটা সঠিক ন্যাচারাল জাসটিস, বক্তব্য বলার

সুযোগ দিয়েছেন। তারা আসেন নি, আপনারা উপেক্ষা করে সৌজন্যের বাইরে কাজ করেছেন, রীতির বিরুদ্ধে কাজ করেছেন। কাজেই এটা পুঙ্খানুপুঙ্খরূপে গুরুত্ব সহকারে বিবেচনা করে সিদ্ধান্ত গ্রহণ করবেন এই অনুরোধ আমি আপনার কাছে রাখছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয় রাজ্যপালের ভাষণের দিন কংগ্রেস পার্টির পক্ষ থেকে আমাদের বিরোধীদের পক্ষ থেকে যে অসৌজন্যমূলক ব্যবহার করেছিলেন সেই পরিপ্রেক্ষিতে আমাদের চিফউইপ শ্রী শচীন সেন মহাশয় যে প্রস্তাব আজকে এখানে রেখেছেন, আমি সেই প্রস্তাবকে পুরোপুরি সমর্থন করছি। এইজন্য যে এই বিধানসভায় এই অসৌজন্যমূল যে ব্যবহার তার প্রতি করা হয়েছে, সেই ব্যবহারের উপর ভিত্তি করে তারা এখনও সেই বিষয়ে কোনও নমনীয় মনোভাব দেখাচ্ছেন না; বরং তারা এই বিধানসভাকে উপেক্ষা করে চলেছেন। তাই আজকে যে প্রস্তাব এসেছে সেটা আপনারা সকলেই বিবেচনা করবেন। আজকে একটা আলোচনা করে একটা সিদ্ধান্ত এই ব্যাপারে নেওয়া উচিত। আর একটা কথা আপনি তাদের বক্তব্য রাখার সুযোগ দেবেন কেন না সুযোগ দেবার প্রয়োজনীয়তা আছে যদি তাদের এতে শুভবুদ্ধির উদ্রেক হয়। তারা এইকাজ করে বিধানসভাকে অবমাননা করেছেন। এইজন্য অনুরোধ করব আপনি তাদের প্রতি শাস্তিমূলক ব্যবস্থা নেবেন। এই কথা বলে শচীনবাবুর প্রস্তাবকে আবার পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার চোখের সামনে সেই দিনের যে ঘটনা ঘটেছিল মাননীয় রাজ্যপালকে যেভাবে অবমাননা করেছিল আমিও তা দেখেছিলাম। আমাদের মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয ১৩ জনের বিরুদ্ধে একটা মোশন এনেছেন, তাদের নিন্দা করে এবং হাউসকে অবমাননার দায়ে অভিযুক্ত করে এখানে আমি পরে আরও খুঁটিয়ে দেখলাম এবং আমার চোখে যা দেখেছিলাম এবং তা প্রমাণিত হয়েছে, আমি আরও ২০ জনের বিরুদ্ধে একটা মোশন এনেছিলাম তাদের অভিযুক্ত করে রাজ্যপালকে অবমাননা করার জন্য এবং সঙ্গে সঙ্গে এই হাউসের যে অধিকার তাকে খর্ব করা হয়েছে এই জন্যও তাদের বিরুদ্ধে সুনির্দিষ্ট অভিযোগ আমি তুলেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের একটা মর্যাদা আছে, নিয়ম আছে, রীতিনীতি আছে এবং কতকগুলি সুনির্দিষ্ট কয়েকটি নিয়ম নীতি মেনে এই হাউস পরিচালিত হয়। এবং তা সকলেই মেনে চলে বলে এই হাউস্ চলে এবং সেগুলি লঙ্ঘন করলে হাউস চলবে না এবং তার মর্যাদা থাকবে না। শুধু হাউসে নয়, হাউসের বাইরেও এই হাউসের মর্যাদা থাকবে না। তাই তারা মাননীয় রাজ্যপালকে যেভাবে নিগৃহিত করেছে, অপমান করেছে, আহত করেছে তারজন্য তাদের কঠোর শাস্তির ব্যবস্থা নেওয়া উচিত। এবং আজকে তারা এ হাউসে না এসে যে ব্যবহার করেছেন তারজন্য পুনরায় তাদের আরও কঠোর ব্যবস্থা নেবার দাবি আমি রাখছি। মাননীয় সদস্য অমল রায় সুনির্দিষ্ট দৃষ্টান্ত দেখিয়ে বলেছেন যে আপনার অধিকার আছে তাদের গ্রেপ্তার করে তাদের হাউসে ধরে আনার। তারা যদি হাউসে আসতে অনিচ্ছুক হয় এবং এইভাবে যদি হাউসে তারা যদি অবমাননা করে, তাহলে আমি আপনাকে অনুরোধ করব আপনি দৃঢ়সংকল্পবদ্ধ হউন এবং তাদের গ্রেপ্তার করে হাউসে ধরে এনে আপনি তাদের বিচার করতে পারেন।

**শ্রী জ্যোতি বসু :** অমুক প্রস্তাব আলোচনা হবে না, তমুক হবে না! আমরা সংবাদপত্রে দেখলাম, যখন দিল্লি যাচ্ছেন তখন বলে গেলেন যে, আমরা আমাদের লিডারকে জিজ্ঞাসা করব, এই বয়কট সম্বন্ধে তিনি কি বলেন। তিনি কি বলেছেন আমরা তো জানি না। কাগজে নানারকম কথা সব দেখছি। ওদের কথা, কোনটা ঠিক, কোনটা বেঠিক আমি বলতে পারব না। কিন্তু নিশ্চয় তিনি এই কথা বলেন নি যে, না, চিরকালের জন্য হাউস বয়কট কর, যেও না। সে কথা যদি বলে থাকেন তাহলে সেটা তারা বিবৃতি দিন যে আমাদের হাই কমান্ডের কথা শুনে আমরা ঠিক করলাম হাউসে জীবনে আর যাব না। হাউসকে সেটা ওরা বলুন। তাও ওরা বলছেন না। আমি বুঝতে পারছি না যে, কিসের জন্য ওরা বয়কট করছেন। ওরাই তো মারধোর করবার চেষ্টা করলেন, খোঁচাখুঁচি করবার চেষ্টা করলেন, রাজ্যপালকে অপমান কবলেন। তারপরে একটা গোলমাল হল, মারপিট হল। তারপর ওরা বেরিয়ে গেলেন। এইসব তো আমরা দেখলাম। এখন কোন কারণটা ঠিক, আমরা এটা ঠিক বুঝতে পারলাম না। ওরাই তো এখানে ঘটনা বাধালেন এবং বাধানোর পরই গোলমাল হল। ওরা বাইরে চলে গেলেন। তারপর বলছেন আমরা হাউসে যাচ্ছি না। কেন যাচ্ছেন না, কিসের জন্য? তারপর এখানে এই প্রস্তাবগুলি পরবর্তীকালে এসেছে। আজকে'ও শুনছি আর একটা প্রস্তাব এসেছে। প্রস্তাবগুলি পরবর্তীকালের। যে প্রস্তাবই হোক, যাই হোক, সবার সঙ্গে আলোচনা করে শেষ অবধি সিদ্ধান্ত হবে, এটা আমি বুঝেছি। আমি খালি আপনার কাছে এখন এইটুকু বলতে চাই যে, আমরা চাই ওরা ফিরে আসুন এবং ফিরে এসে ওরা বসুন, ওদেব বক্তব্য যা বলার বলুন—আমি আগের বারে'ও এই কথা বলেছি। আমাদের বিরুদ্ধে, তথা-কথিত দুর্নীতির বিরুদ্ধে ওদের কত বক্তব্য আছে, সেগুলি তো ওরা আর একবার এখানে বলতে পারবেন। সংবাদপত্র তো ওদেরই পক্ষে আছে, বেশির ভাগ সংবাদপত্রই ওদের পক্ষে। অনেক সংবাদপত্রে তো অনেক কিছুই বেরিয়ে গেছে, বেশির ভাগই আমাদের যত কুৎসা, যত রটনা, সব বেরিয়ে গেছে। এখানে বাজেট সেশনে সেটা বলার বড় সুযোগ। সেইজন্য আসা উচিত। আমি আগের বার'ও বলেছিলাম যে, অন্তত আপনাদের সংবাদপত্রগুলিকে খুশি করবার জন্য আপনারা আসুন, কর্তব্যের কথা না ভাবলেও। আমি এখনও ঠিক বুঝতে পারছি না যে, ওরা কেন বাইরে আছেন। ওরা আসুন, আলোচনা সব সময় এখানে হবে এবং আলোচনা হয়ে একটা কিছু সিদ্ধান্ত হবে। কিন্তু তারা আপনার সঙ্গে বাইরে কোনও আলোচনা করছেন কিনা আমি জানি না। আজকে শুনলাম ওদের নিজেদের একটা মিটিং হবার কথা ছিল, কিন্তু সেখানে কেউ আসেনি। মিটিং আর কত করবে? আবার একটা কাগজে দেখছি, একজন কংগ্রেস সদস্য আর একজনের বিরুদ্ধে বলছেন প্রিভিলেজ আনবেন। বোঝা খুব কঠিন হচ্ছে। আপনি যদি কিছু বুঝে থাকেন তাহলে সেটা আমাদের বলুন। কারণ, হয়ত আপনার সঙ্গে ওদের কিছু কথা বার্তা হয়েছে। কিন্তু আমি আবার বলি, আমরা সুষ্ঠভাবে বাজেট অধিবেশন চালাতে চাই। যে বিষয়গুলি নিয়ে আলোচনা হবার কথা, সেই বিষয়গুলি আলোচনা হোক না— তারপর আমরা সিদ্ধান্ত নেব। আমরা কি এমন সিদ্ধান্ত নেব যে ওরা ভাবছেন? ওরা ভাবছেন যে, ওদের আমরা বলব চিরকালের জন্য বের করে দিন। আমার অন্তত তাতে মত নেই। কিন্তু আলোচনায় ওদের অংশ গ্রহণ করতে হবে এবং যখন একটা প্রস্তাব এসেছে তখন তার জবাব ওদের দিতে হবে। তারপর কি জবাব হয় সেটা শুনে আমাদের হাউসে আমরা ঠিক করব—

বিধানসভা ঠিক করবে কি করা হবে, না হবে। সেইজন্য আমি বলছি এতে ভয় পাবার কি আছে? ওরা তো আমাদের বিরুদ্ধে কত কথা বলছেন। সবই তো অসত্য কথা বলছেন, বাইরে'ও বলছেন, ভিতরে'ও বলছেন। এইরকম ভাবে আলোচনা হোক এখানে এবং আলোচনা হবার পরে তারপর যা সিদ্ধান্ত নেবার আমরা নেব। এটা শুধু আমাদের সিদ্ধান্তের ব্যাপার না — আমরা এখানে যাই বলি, যাই করি, সেগুলি বাইরের মানুষ জানবেন এবং মানুষকে জানানো দরকার যে, আমরা কি ধরনের মানুষ, কি ধরনের চরিত্র আমাদের, কি বক্তব্য রাখছি ইত্যাদি যেহেতু আমরা সাধারণ মানুষের প্রতিনিধি সেইজন্য তাদের সবকিছু জানানো দরকার। আমি মনেকরি এটা আজ থেকে হলেই ভাল হত। কারণ আজকে বাজেট সেশনের আলোচনা হচ্ছে। তার জবাব হবে। আজকে'ও ওরা আসেন নি। আপনার কাছে আমার অনুরোধ আপনি আর একটা সুযোগ ওদের দিন। সাধারণভাবে আপনি আসবার জন্য বলতে পারেন এবং ঐ যে প্রস্তাব আছে সেই প্রস্তাব নিয়ে এখানে আলোচনা হোক। তারপর ওদের যা বক্তব্য আছে ওরা সেটা বলুন। তারপর আমরা, ওরা সবাই মিলে ঠিক করব ভবিষ্যতে কি হবে। আমি শুধু এইটুকুই আপনার কাছে বলতে চাই যে, আপনি যদি কিছু জানেন তাহলে দয়া করে সেটা আমাদের জানান।

[2-10 — 2-20 P.M.]

**Mr. Speaker :** Today the motion of the Hon'ble member Shri Sachin Sen, Chief Government Whip, moved on 6th March, 1989 against 13 Hon'ble members of this House namely, Hon'ble member Shri Abdus Sattar, Hon'ble member Shri Subrata Mukherjee, Hon'ble member Shri Sultan Ahmed, Hon'ble member Shri Sadhan Pande, Hon'ble member Shri Mannan Hossain, Hon'ble member Shri Prabuddha Laha, Hon'ble member Dr. Tarun Adhikary, Hon'ble member Shri Saugata Roy, Hon'ble member Shri Gobinda Chandra Naskar, Hon'ble member Shri Satya Ranjan Bapuli, Hon'ble member Shri Asok Ghosh, Hon'ble member Shri Amar Banerjee and Hon'ble member Shri Sumanta Kumar Hira on 9.3.1989 against Hon'ble member Shri Sudip Bandyopadhyay, Hon'ble member Shri Mrityunjoy Banerjee, Hon'ble member Dr. Hoimi Basu, Hon'ble member Shri Suhrid Basumallik, Hon'ble member Shri Debiprasad Chattopadhyay, Hon'ble member Shri Humayun Chowdhury, Hon'ble member Shri Arun Kumar Goswami, Hon'ble member Shri Gyan Singh Sohanpal, Hon'ble member Shri Habibur Rahaman, Hon'ble member Shri Apurbalal Majumder, Hon'ble member Shri Somen Mitra, Hon'ble member Dr. Motahar Hossain, Hon'ble member Shri Nurul Islam Chowdhury, Hon'ble member Shri Khudiram Pahan, Hon'ble member Shri Deokinandan Poddar, Hon'ble member Shri Ram Pyare Ram, Hon'ble member Dr. Sudipto Roy, Hon'ble member Shri Tuhin Samanta, Hon'ble member Shri Ganga Prasad Shaw, and Hon'ble member Shri Satyanarayan Singh are to be taken up. Letter of request on the first motion was sent to

the aforesaid 13 Hon'ble members for them to appear on 8th of March. Then Whip of the Congress(I) Hon'ble member Shri Gyan Singh Sohanpal had written a letter on 7th March, 1989 which is as follows :

"Dear Sir,

I have received your D.O.letter No.966(2)LA/ MT dated 7.3.1989 at 4-30 p.m. today when most of the members have left after attending the meeting of the Congress Legislature Party in which it has been decided to continue the boycott of the proceedings of the House until otherwise decided by the Congress Legislature Party.

I hope you will kindly appreciate the position and will inform the Hon'ble Speaker accordingly.

Thanking you,"

This was addressed to the Secretary, West Bengal Legislative Assembly, Calcutta, On the 8th, the matter was taken up on the basis of the letter written by Hon'ble member Shri Gyan Singh Sohanpal, Whip of the Congress(I). The House considered the matter and decided to fix today, the 20th March for their appearance to make their submissions, if any, on the said proposed motion of the Hon'ble Chief Government Whip Shri Sachin Sen. The motion moved by Shri Sumanta Kumar Hira on 9th March, 1989 was also fixed for today for the Hon'ble 20 members who have been referred to before, to make their submissions. The Hon'ble member Shri Saugata Roy has written a letter which is as follows; The letter dated March 12, 1989. The letter has also been addressed to the Secretary.

"Dear Sir,

Please refer to your letter D.O.No.1011(13) LA/MT dated 9th March, 1989, I have to inform that I have been summoned by the Court of the Additional District and Sessions Judge in Hooghly at Chinsura on that day to appear as a witness to a criminal case. So, I shall not be able to present in the House on that date at the appointed time any way. I may be given a time to any subsequent date.

Thanking you,

Yours sincerely,
Saugata Roy"

As Hon'ble member Shri Saugata Roy has written to me a letter requesting for another date, since it is difficult for him as he has to appear in a criminal case, I am not very sure whether the summons

from a Criminal Court are superior to a letter of request of the Legislative Assembly.

We will discuss that at some other relevant time. But nevertheless as he has written me a letter I think he should be given an opportunity to appear in this House and make a submission. But as regards both the matters, I would like to have consensus of the House that we fix the matter on Tuesday the 4th of April, 1989, at 1 p.m. In the meantime Secretary will issue the letter directing them to appear in their respective seats at 1 p.m. on 4th April, 1989, to make their submissions if any, on the proposed motions of Hon'ble member, Government Chief Whip Shri Sachin Sen and Hon'ble member Shri Sumanta Kumar Hira. The letter may also contain a line of caution that non-compliance may lead to proceedings for contempt of the House. I think that I have the consensus of the House on this.

...(Shri Amalendra Roy rose to speak)...

Yes, please Mr. Roy.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগে ওরা যে কাজ করেছেন এবং তার ফলে যে Contempt proceedings করা যায় সে সম্পর্কে আলোচনা করেছি। কিন্তু যেহেতু আপনি এখানে সিদ্ধান্ত ঘোষণা করেছেন যে ওদের আর একটা চান্স দেওয়া হোক এবং ডাইরেক্টিভ দেওয়া হোক যে এখানে নির্দিষ্ট দিনে নির্দিষ্ট সময়ে হাজির হওয়ার জন্য এটা ঠিক আছে।

**Mr. Speaker :** I have used the Parliamentary form directing them to be present in their seats at 1 p.m. on 4th April 1989, to make their submission (if any) on the proposed motions of Shri Sachin Sen, Government Chief Whip and Shri Sumanta Kumar Hira. That is the form in which it goes. I am issuing in that direction. As they have not complied with the request they may be directed to appear.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দ্যাট is allright সেজন্য আমি সাবমিশন রাখতে চাই যে কর্পোরেট ক্যাপাসিটিতে আমাদের যে প্রিভিলেজ আছে, আপনি এ.আর. মুখার্জির বইয়ের পেজ ৩৮৯ দেখুন, এখানে রাইটস দেওয়া আছে। এখানে ৯টি রাইটস উল্লেখ করা হয়েছে। তারমধ্যে প্রথমটি হচ্ছে, The right to have the attendance and services of menbers. তারপরে চতুর্থটি হচ্ছে, The right to institute inquiries and tc require the attendance of witnesses and the production of documents.

**মিঃ স্পিকার :** I am not disputing that right.

**শ্রী অমলেন্দ্র রায় :** আমি একথা বলতে চাচ্ছি যে এটাই যেন লাস্ট চান্স হয়। এই

জিনিসগুলি ওদের স্মরণ করিয়ে দেওয়া, তারপরে ওরা বুঝবেন, ওদের এটাকে লাইটলি ট্রিট করার ব্যাপারটা আমরা কিন্তু লাইটলি নিতে পারি না।

**Mr. Speaker :** Now, I would like to inform the members that I have received a letter from Shri Saugata Roy to-day the 20th March 1989, which runs as follows :—

The Speaker,
West Bengal Legislative Assembly,
Calcutta.

Sir,

This is to draw your attention to a report in the Statesman to-day dated Monday, March 20, 1989, titled 'Mukherjee's threat to Saugata Roy. Threatening a member is a breach of Privilege (Kaul and Shakdher page 230.) Since I am not able to attend the House, it is for you to judge whether the case can be referred 'suo moto' to the privilege Committee to judge whether Hon'ble member Shri Mukherjee has committed breach of Privilege.

Further Premature publication of notices in newspapers is considered imporper (Kaul and Shakdher P,229) Shri Mukherjee's intention to give notice of breach of Privilege has been published in today's Aajkal and the Statement. He may be reprimanded for this.

Thanking You,

Your sincerly,
Saugata Roy.

It will also be discussed on 4th April, 1989. Now, I would request Shri Amalendra Roy to move your motion.

[2-10 — 2-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় এই মোশনটা তোলার জন্য আমি নোটিশ দিয়েছি। কারণ হচ্ছে এই, ২৭ তারিখের ঘটনা সম্পর্কে আমরা আমাদের বক্তব্যে অনেক কিছু বলেছি ঠিকই, কিন্তু আনুষ্ঠানিকভাবে, ফর্মাল ভাবে কোনও মোশন পেশ করিনি। যিনি আউট গোয়িং গভর্নর, যিনি ভারতবর্ষে গভর্নর হিসাবে কাজ করেছেন, তার কাছে আমরা ক্ষমা প্রার্থী। আমাদের সকলের দায়িত্ব আছে, এটা আমরা মনে করেছিলাম, আজকে হাউসে সকলে মিলে এই মোশনটা গ্রহণ করব। কিন্তু দুঃখের বিষয় অপোজিশনরা আজকে এখানে উপস্থিত হলেন না।

**মিঃ স্পিকার :** অপোজিশনের সকলে নয়, শুধু কংগ্রেস (আই) তবে দেবপ্রসাদ বাবুরা তো আছেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাঝে মাঝে ওরা একসঙ্গে করেন তো, সেইজন্য বলছিলাম। আমার মনে হয়, ইট ইজ অলরেডি টু লেট। অনেক আগেই এটা করা উচিত ছিল। এই পরিস্থিতির জন্য ওরা অন্তত দুঃখ প্রকাশ করবেন, ওরা অন্তত রাজ্যপালের কাছে গোটা হাউসের তরফ থেকে মেসেজ পাঠাবার ব্যবস্থা করবেন কিন্তু তা তারা করলেন না। সুতরাং আপনি যদি অনুমতি করেন তাহলে এখানে মোশনটা আমি তুলতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মোশনটা তুলব এখানে?

**মিঃ স্পিকার :** পড়ুন।

**Shri Amalendra Roy :** This House expresses its utmost sense of sorrow for the undesirable, undignified and unbecoming behaviour of some members of this House in obstructing in unprecedented manners the Constitutional Head and Governor of the State Prof. Sayed Nurul Hasan from delivering the Special Address in the Legislative Assembly on the 27th February, last.

This House sincerely desires that unqualified apologies of the whole House be forthwith communicated to the outgoing Governor of the State Prof. Hasan who is now serving the nation as the new Governor of the State of Orissa."

**Mr. Speaker :** Mr. Debaprasad Sarkar, Have you any Comments to make on this?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে প্রস্তাব — দুঃখ প্রকাশ করে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে, ক্ষমা প্রার্থনা করে, নিঃসন্দেহে সেদিন গভর্নরের সামনে, রাজ্যপালের সামনে তার ভাষণ দেবার সময় এই হাউসে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছিল, সেটা সংসদীয় রীতি নীতি শুধু নয়, শালীনতার সীমা অতিক্রম করে গিয়েছিল, যেটা খুবই দুঃখ জনক এবং সেই অর্থে এখানে যেহেতু কোনও পক্ষের কথা বলা হয়নি, কারণ এখানে আমার সেদিনের ঘটনা সম্পর্কে বিরোধী সদস্য হিসাবে কংগ্রেস সদস্যরা যে আচরণ করেছিল, সেটা সমস্ত শালীনতাকে অতিক্রম করে গিয়েছিল। এটা কনডেমনেবল, কিন্তু সেটাকে রিটালিয়েট করতে গিয়ে সরকার পক্ষের সদস্যরা যেভাবে হাতাহাতি ঘটিয়েছিলেন, যে ঘটনা ঘটে গেল রাজ্যপালের সামনে, সেটা খুব সম্মান জনক ছিল না, সেটা শালীনতা ছাড়িয়ে গিয়েছিল। সুতরাং কোনও পক্ষের কথা উল্লেখ না করে এখানে ইন জেনারেল রাজ্যপালের ভাষণের সময় যেভাবে তার অবস্ট্রাকশন সৃষ্টি করা হয়েছে, তারজন্য দুঃখ প্রকাশ করে যে প্রস্তাব জেনারেল ভাবে পেশ করা হয়েছে, তাকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী ননী কর :** স্পিকার স্যার, মাননীয় সদস্য অমলেন্দ্র রায় যে প্রস্তাবটি উত্থাপন করলেন সেটা আমরা আগে পাই নি। এখন এখানে প্রস্তাবের ওপর মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যেভাবে বক্তৃতা করলেন তাতে আমার মনে হচ্ছে প্রস্তাবের ওপর আমাদের নেসেস্যারি অ্যামেন্ডমেন্ট দেওয়ার সুযোগ আপনার দেওয়া উচিত। কারণ সেদিন যারা আক্রমণ করেছিলেন তারা কংগ্রেস(আই) দলের কয়েকজন সদস্য। এটা নয় যে, কংগ্রেসের সবাই মিলে আক্রমণ

করেছিলেন। বুঝেই করুন, আর না বুঝেই করুন, তারা আক্রমণ করেছিলেন এবং আমরা তাদের রদ করতে পারি নি। আমরা হাউসে উপস্থিত ছিলাম এবং আমাদের উপস্থিতিতেই তারা ঐ কাজ করেছিলেন, আমরা রদ করতে পারি নি, সেইজন্য ক্ষমা চাইছি। কিন্তু উনি যেভাবে বললেন তাতে প্রস্তাবটি এই অর্থ দাঁড়াচ্ছে যে, আমরা সবাই দোষ করেছি, তাই ক্ষমা চাইছি। কিন্তু ঘটনা তা নয়। আমি অ্যামেন্ডমেন্ট মুভ করতে চাই, আপনি সেই সুযোগ দিন। ঐ প্রস্তাব উল্লেখ করতে হবে যে, কংগ্রেস(আই) দলের কিছু সদস্য, তারা যে ব্যবহার করেছেন, তারজন্য আমরা হাউসের সমস্ত ক্ষমা চাইছি, যেহেতু আমরা রদ করতে পারি নি।

**শ্রী জ্যোতি বসু :** অধ্যক্ষ মহোদয়, প্রস্তাবটির ভাষা খুবই ডিগ্নিফায়েড। প্রস্তাবটি গ্রহণ করা আমাদের কর্তব্য। যিনি প্রস্তাবটি এনেছেন তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আশা করছি সবাই প্রস্তাবটিকে সমর্থন করবেন।

**মিঃ স্পিকার :** আশা করছি প্রস্তাবটি গ্রহণ করতে সবাই রাজি আছেন। সুতরাং এটা ইউন্যানিমাসলি অ্যাডপটেড।

**The motion was then put and agreed to**

**Mr. Speaker :** There will be no question hour on the 4th April, 1989. This matter will come up as the first item in the list of business on that day. So, there will be no question hour on the 4th April, 1989.

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :—

1. Delusion in the History paper of Madhyamik Examination, 1989 - Shri Shish Mohammad.
2. Alleged epidemic of fish in the Malda district - Shri Birendra Kumar Maitra.
3. Reported Lock-out in Budge Budge Jute Mill - Shri Kamakhya Charan Ghosh.
4. Alleged murder of CPI(M) workers at Darjeeling Hill Areas - Shri Gour Kundu.

I have selected the notice of Shri Kamakhya Charan Ghosh on the subject of Reported Lock-out in Budge Budge Jute Mill.

The Minister-in-charge may please make a statement today, if

possible or give a date.

**Shri Abdul Quiyom Molla** : on 31.3.1989.

FINANCIAL

## Presentation of the Supplementary Estimate for the year 1988-89

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to present the Supplementary Estimate for the year 1988-89. In terms of Article 205 of the Constitution, I lay before the House a Statement showing the Supplementary expenditure for the year 1988-89 amounting to Rs.320.21 crores (Rupees three hundred and twenty crores and twenty one lakhs) only of which the Voted items account for Rs.317.85 crores (Rupees three hundred and seventeen crores and eighty five lakhs) only and the Charged items Rs.2.36 crores (Rupees two crores and thirty-six lakhs) only.

2. In the booklet "Demands for Supplementary Grants, 1988-89" circulated to the Hon'ble Members, details of the Supplementary Estimates and the reasons therefor have been given. Here, I would mention only a few salient points with regard to the Demands for Supplementary Grants for the current year.

3. The Charged expenditure amounting to Rs.2.36 crores (Rupees two crores and thirty-six lakhs) is mainly for payment of decretal charges met out of advances from the Cotingency Fund of West Bengal for which equivalent amount is required to enable repayment to be made to that Fund during this financial year.

4. The Voted items aggregate to Rs.317.85 crores. Particular of some of the Voted items are :—

| | | | |
|---|---|---|---|
| 1) | Preparation and printing of Electoral Rolls. | Rs.6.67 | crores |
| 2) | Police .. | Rs.11.79 | " |
| 3) | Public Works .. | Rs.3.29 | " |
| 4) | India Population Project-IV | Rs.15.77 | " |
| 5) | Other Administrative Services | Rs.2.31 | " |
| 6) | Higher expenditure for pension and other retirement benefits. .. | Rs.34.15 | " |
| 7) | Larger grants towards different schemes under Elementary, Secondary and Technical Education .. | Rs.48.46 | " |

| | | |
|---|---|---|
| 8) | Medical and Public Health Schemes .. | Rs.13.80 ,, |
| 9) | Water Supply Schemes .. | Rs.4.45 ,, |
| 10) | Housing Schemes .. | Rs.3.21 ,, |
| 11) | Relief operations necessitated by flood and cyclone, 1988 .. | Rs.36.06 ,, |
| 12) | Agricultural activities including agricultural research .. | Rs.15.20 ,, |
| 13) | Fisheries .. | Rs.2.19 ,, |
| 14) | Forestry .. | Rs.2.21 ,, |
| 15) | Village and Small Industries .. | Rs.4.92 ,, |
| 16) | National Rural Employment Programme and District Plan Scheme .. | Rs.30.68 ,, |
| 17) | Investment in Power .. | Rs.22.10 ,, |
| 18) | Roads and Bridges including maintenance .. | Rs.6.39 ,, |
| 19) | Road Transport .. | Rs.12.16 ,, |
| 20) | Investments in Public Undertakings (Chemical Industries, Engineering Industries, Pharmaceuticals etc.) .. | Rs.7.92 ,, |
| 21) | Integrated Rural Development Programme .. | Rs.2.91 ,, |
| | The major item thus add upto | Rs.286.64 ,, |

The balance requirement of Rs.32.54 crores has been accounted for in respect of demands under various administrative services.

**Mr. Speaker :** The time for tabling the notices of cut motions on Demands for Supplementary Grants has been fixed at 3.00 p.m. on 21.3.1989 at the latest.

## MENTION CASES

[2-20 — 2-30 P.M.]

**শ্রী গৌরচন্দ্র কুন্ডু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলার শান্তিপুর এবং রাণাঘাট থানার অন্তর্গত গঙ্গার ধারে যে গ্রামগুলি আছে সেইসব গ্রামগুলির গঙ্গার ভাঙনের ফলে হাজার হাজার বিঘা জমি গঙ্গার গর্ভে চলে গেছে এবং কয়েক হাজার লোকের বাড়ি গঙ্গা গর্ভে

চলে গেছে। এ বিষয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের দাবি পত্র রেকমেন্ড করে পাঠিয়েছিলেন, কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের তরফ থেকে এ বিষয়ে কোনও সাড়া না পাওয়ায় গঙ্গার ভাঙন রোধ করা সম্ভবপর হচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এই কথাই বলব, গঙ্গার ভাঙনের জন্য ঐসব অঞ্চলের ব্যাপক জমি ধ্বংস হয়ে যাচ্ছে এবং মানুষের ক্ষতি হচ্ছে এবং ঘরবাড়ি ভেঙে যাচ্ছে। এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যাতে আবার কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লেখেন বা চেষ্টা করেন তারজন্য আমি অনুরোধ করব এবং মাননীয় সেচমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি যেন ওখানে গিয়ে সরেজমিনে তদন্ত করেন। গঙ্গার ভাঙনের জন্য সেখানে যে ভয়াবহ দুরবস্থার সৃষ্টি হয়েছে তার প্রতিকারকল্পে যা করণীয় তা যেন তিনি করেন। আমি আপনার মাধ্যমে আমাদের সরকারকে এ ব্যাপারে বিশেষ দৃষ্টি দেবার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী সন্ধ্যা চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বিধানসভা এলাকার ভূমির খাল সংস্কারের বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই খালটি ভদ্রেশ্বর মিউনিসিপ্যালিটির পশ্চিমপ্রান্তে অবস্থিত এবং বিগটি পঞ্চায়েতের অন্তর্গত। ভদ্রেশ্বর মিউনিসিপ্যালিটির দূষিত জল এই খাল বহন করে। কিন্তু এই খালটি দীর্ঘদিন সংস্কার না হওয়ার ফলে বর্ষার সময়ে, এমনকি অল্প বৃষ্টি হলেই এই খালটি উপছে পড়ে এবং এরফলে খুঁড়িগাছি মাঠ, ধিতাড়া মাঠ, মধুমানা মাঠ, বৈদ্যবাটি মাঠ প্লাবিত করে। নিকাশি ব্যবস্থা না থাকার জন্য গরিব কৃষকদের সমূহ ক্ষতি হয়। কিন্তু এই খালটি যদি সংস্কার হয় তাহলে এই খালের জল ব্যবহার করে একটা বিস্তীর্ণ এলাকা সেচের ব্যবস্থা করা যায়। সেখানে ডিপ-টিউবওয়েল এবং মিনি টিউবওয়েল ছাড়া সেচের ব্যবস্থা সম্ভব নয়। এখানে খালের জল ব্যবহার করে সেচের কাজ করা যায়। এখন এই খাল সংস্কারের জন্য বার বার তাগিদ দেবার পর মাপজোপের কাজ আরম্ভ হয়েছিল, কিন্তু অদ্ভুত ব্যাপার, এই মাপজোপের কাজ আরম্ভ হবার পর সমস্ত চুপচাপ। আমি আশঙ্কা করি এই বছরে এই ভূমির খাল সংস্কার করার পরিকল্পনা গ্রহণ করলেও হয়ত করা সম্ভব হবে না। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি ঐ ভূমির খাল সংস্কারের ব্যবস্থা ত্বরান্বিত করে ঐ এলাকার মানুষের দাবি যেন পূর্ণ করা হয়।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি নিয়ে ইতিপূর্বে হাউসে কয়েকজন মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন। বিষয়টি হল এবারে বোরো মরশুমে ডি.ভি.সি ক্যানেল থেকে জল দেওয়া হয়নি। এরফলে বর্ধমান জেলা এবং কাটোয়া মহকুমার একটা বিস্তীর্ণ এলাকার হাজার হাজার একর জমির বোরো ধান শুকিয়ে যাচ্ছে। ইতিমধ্যে মাননীয় মুখ্যমন্ত্রী বিষয়টি নিয়ে ওদের সঙ্গে কথাবার্তা বলা সত্ত্বেও কোনও ফল হয়নি। এই যে ধান শুকিয়ে যাচ্ছে সেই ধান বাঁচানোর জন্য হাজার হাজার স্যালো টিউবওয়েল থেকে জল তোলা হচ্ছে। চৈত্র মাসে সাধারণত গ্রামে জলের লেবেল নিচে নেমে যায় এবং তারফলে পানীয় জলের ক্ষেত্রে একটা বিরাট সঙ্কট দেখা দেয়। তাই, আমি সেচমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি, এই হাজার হাজার একর জমির বোরোধান বাঁচানোর জন্য কিছু জল যাতে দেওয়া হয় তারজন্য তিনি

যেন সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে কথাবার্তা বলেন এবং গ্রীষ্মের মরশুমে যাতে জল কষ্ট না হয় সেদিকে দৃষ্টি দেন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় বিদ্যুৎ সংক্রান্ত একটি বিষয়ের প্রতি বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র সুতি জায়গাটা ইলেকট্রিফায়েড হয়েছে। সব জায়গা না হলেও কিছু কিছু ক্ষেত্রে হয়েছে। হাই টেনসন, লো টেনসন হয়েছে এবং কিছু লোক বিদ্যুৎ পেয়েছে। কিন্তু বাকি যে সমস্ত দরখাস্ত অফিসে পড়ে রয়েছে তারা বলছে আমাদেরও কনেকশন দিন। অফিসের তরফ থেকে বলা হচ্ছে কর্মচারির অভাবে আমরা দিতে পারছি না। আমার মূল অভিযোগ হচ্ছে, জানতে পারলাম ঐ কর্মচারিরা গোপনে লোকদের বলছে বিদ্যুতের কনেকশনের কি দরকার আমাদের মাসোহারা একটা কিছু দেবার ব্যবস্থা করুন, এবং বিদ্যুৎ ব্যবহার করুন ধরব তো আমরাই, আমি ও.সি.কে বলেছি এগুলো ধরুন, কিন্তু গোপনে জানলাম তিনিও নাকি এরসঙ্গে জড়িত আছেন। সাধারণ মানুষ অবোধ, তাদের ভুল ভ্রান্তি হতে পারে। ৩/৪ বছর ধরে দরখাস্ত পড়ে রয়েছে। অথচ কর্মচারিরা পয়সা খাবার জন্য কানেকশন দিচ্ছে না। এই সমস্ত কর্মচারিরা কোন আমলে অ্যাপয়েন্টমেন্ট পেয়েছিল জানিনা তবে মনে হয় সাধারণ মানুষের কাছে বামফ্রন্ট সরকারকে হেয় করবার জন্য এরকম আচরণ করছে। আমার এলাকায় ঔরঙ্গাবাদে যে সমস্ত অফিসাররা রয়েছে তাদের সম্বন্ধে তদন্ত করা হোক এবং আমার কথার সত্যতা যাচাই করা হোক। তদন্ত করলে দেখা যাবে তারা কিভাবে পয়সা খাচ্ছে এবং সরকারের রেভিনিউ এর ক্ষতি করছেন। আমি এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা অবলম্বন করবার জন্য সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী এবং ক্ষুদ্র সেচমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। যদিও মন্ত্রী মহাশয়রা এখানে নেই, আমার কথাগুলো তাদের কাছে পৌঁছাবে কিনা জানিনা, তবে আশা করব, বিষয়টা আপনি নিশ্চয়ই তাদের কাছে পৌঁছে দেবেন। মেদিনীপুর জেলার কাঁথি থানা লবনাক্ত এলাকা এবং সেখানে খালের জল নিয়ে চাষবাস করতে হয়। ঐ অঞ্চলের চাষীরা কাঁথি কন্টাই ও.সি.সি. ক্যানেল এবং পিছাবনি ক্যানেলের জল দিয়ে এই সময় উচ্চ ফলনশীল ধান এবং রবিশস্য কয়েক হাজার একর জমিতে উৎপাদন করে থাকেন। কিন্তু এই বছর বৃষ্টি না হওয়াতে এবং দীর্ঘদিন খালগুলির কোনও সংস্কার হয়নি বলে সেগুলি সব শুকিয়ে গেছে। ফলে এই বছর তারা যে চাষ করেছেন জলের অভাবে সেসব নষ্ট হতে বসেছে। আগে তারা সুবর্ণরেখার খাল থেকে কন্টাই ও.সি.সি. ক্যানেলে জল পেতেন, কিন্তু আজকে তারা সবাই জলের অভাবে হাহাকার করছে। আমি ক্ষুদ্রসেচমন্ত্রী এবং সেচমন্ত্রীর কাছে অনুরোধ করছি, অবিলম্বে হস্তক্ষেপ করে সুবর্ণরেখা থেকে কন্টাই ও.সি.সি. ক্যানেল এবং পিছাবনি ক্যানেলে দেবার ব্যবস্থা করুন যাতে ঐ অঞ্চলের চাষীদের চাষ রক্ষা পায়। তাছাড়া ঐ খালগুলি সংস্কারের জন্যও আমি অনুরোধ করছি।

**শ্রী মহম্মদ ফারুক আজম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সমবায় মন্ত্রী এবং গোটা মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হল, ১৯৭৫ থেকে ১৯৭৭ ঐ সময়ে কংগ্রেস আমলে জনগণকে সমবায়মুখি না করে খেয়ালখুশি মতো তারা

লোন দিয়েছিলেন। ফলে পরবর্তী কালে লোনের টাকা কিছু ওভারডিউ হয়ে যায়। পরবর্তীকালে ১৯৮৩-৮৪ সালে কৃষক দরদি বামফ্রন্ট সরকার কৃষিলোনের সুদের টাকা মকুব করেছিলেন এবং আহ্বান করে বলেছিলেন যে, আসল টাকাটা দিয়ে দিলে আপ-টু-ডেট হয়ে যাবে। এত করেও লোনের সব টাকাটা পাওয়া যায়নি। আমার এলাকার একটা বড় অংশের কৃষকরাও তখন সেই সুযোগটা কাজে লাগাতে পারেননি অর্থের অভাবে। সেখানে সমবায় সমিতি আছে, কিন্তু যেহেতু তাদের বড় বড় অ্যামাউন্ট ওভারডিউ হয়ে রয়েছে সেহেতু তারা কো-অপারেটিভ মুভমেন্টের সঙ্গেও যুক্ত হতে পারছেন না। সেই কারণে রায়গঞ্জ সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের ১ কোটি ২৫ লক্ষ টাকা এইভাবে আটকে পড়ে আছে। কৃষকরা বলেছেন, তারা যদি সুদ মকুবের সুযোগটা আর একবার পান তাহলে লোনের টাকাটা তারা শোধ করে দেবেন। আমার মনে হয়, আর একবার এই সুযোগটা তাদের দিলে ব্যাঙ্ক লোনের টাকাটা উঠে আসবে এবং সরকারেরও তাতে সুবিধা হবে। আমি [illegible] কাছে এই ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী সূর্য চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হল, দুর্গাপুর থেকে হলদিয়া পর্যন্ত সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের বাস চলাচল করত, অনিয়মিতভাবে হলেও চলত। কিন্তু অনেক দিন হল সেই বাস চলাচল বন্ধ হয়ে রয়েছে। ফলে যাত্রী সাধারণের যাতায়াতের ক্ষেত্রে খুবই অসুবিধা হচ্ছে। কাজেই সেই বাস যাতে পুনরায় চালু করা হয় তারজন্য অনুরোধ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবিশ্বাস্য কম দাম দেখিয়ে জমি কিংবা বাড়ি রেজিস্ট্রি হয়ে যাচ্ছে, সেইদিকে আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে অনুসন্ধান করে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি। তপশিয়ার ২২ বিঘা জমি মাত্র ৮০ হাজার টাকায় বিক্রি হয়েছে। প্রতি বিঘা প্রায় ৪০ হাজার টাকায় বিক্রি হয়েছে. কলিকাতার তপশিয়ার মতো জায়গায়। বেলেঘাটায় বনেদি কোলে তাদের চটকল এবং কলিকাতার উপর ৩৭টি বাড়ি রেজিস্ট্রি করতে গিয়ে নামমাত্র মূল্য দেখানো হয়েছে। বেহালা রোডের উপর ২ বিঘা জমি মাত্র ৩ লক্ষ টাকা বিক্রি করা হয়েছে যেটার মূল্য কমপক্ষে হওয়া উচিত ৩০-৪০ লক্ষ টাকা। রিপন স্ট্রিটে মালটিস্টোরেড বিল্ডিং মাত্র ৩ লক্ষ টাকায় বিক্রি করা হয়েছে রেজিস্ট্রিতে। শুধু তাই নয় ১৯৮৭ সালে ১৫২৩ নং দলিলে আসাম-দার্জিলিং অঞ্চলে একটা চা বাগিচা বিক্রি হতে ১ কোটি টাকার উপরে, সেখানে রাজ্যের রাজস্ব পাওয়া উচিত ১৫ লক্ষ ৩১ হাজার ৯৫৫ টাকা। কিন্তু স্টাম্পে জমা পড়ল ৩৫০ টাকা মাত্র। আর একটা দলিল ১৪৫৮ নং সেখানে রাজস্ব বাবদ রাজ্যের পাওয়ার কথা ৭৯ হাজার ৯৬৬ টাকা, কিন্তু জমা পড়ল মাত্র ১৫০ টাকা। এইরকমভাবে লক্ষ লক্ষ টাকা যা জমা পড়া উচিত স্টাম্পের হিসাবে তা পড়ছে না, তার তুলনায় অনেক কম পড়ছে। লক্ষ লক্ষ টাকা রাজস্বের ক্ষতি হচ্ছে এবং অপরদিকে রেজিস্ট্রিতে অবিশ্বাস্য রকম কম দাম দেখিয়ে জমি, বাড়ি বিক্রি হয়ে যাচ্ছে। ফলে পশ্চিমবঙ্গ সরকারের প্রতি বছর লক্ষ লক্ষ টাকা মার খেয়ে যাচ্ছে। এই দপ্তরে কিছু দুর্নীতিগ্রস্ত অফিসার এবং কর্মচারির যোগসাজসে এই জিনিস ঘটছে। আমার দাবি হচ্ছে তাদের বিরুদ্ধে একটা তদন্ত

কমিটি করে এই সমস্ত অভিযোগের তদন্ত করা হোক এবং দোষী ব্যক্তির বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। এইরকম অনেক ঘটনার কথা প্রতিক্ষণ পত্রিকার ২রা মার্চ থেকে ১৬ই মার্চ সংখ্যায় আছে। অনেক ক্ষেত্রে এর ডিটেলস উদাহরণ দেওয়া আছে। এই বিষয়ে আমি দাবি করছি তদন্ত কমিটি হোক এবং এই পত্রিকাটি বিচার বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে হ্যান্ডওভার করছি।

**শ্রী ক্ষিতিভূষণ রায় বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুত্বপূর্ণ বিষয় বলতে চাই। এফ.সি.আই-এর সবচেয়ে বড় গুদাম হল বজবজে। সেখানে ২৭.১০.৮৬ তারিখে ৩৩ জন শ্রমিককে আই.এন.টি.ইউ.সি ট্রেড ইউনিয়নের নির্দেশে এফ.সি.আই কর্তৃপক্ষ বরখাস্ত করেন। তারপর যখন এই শ্রমিকরা আন্দোলন করতে যায় সেই সময় গুদামের ভেতর থেকে বেশ কিছু সমাজবিরোধী এক যোগে বেরিয়ে এসে সেই আন্দোলন প্রত্যাহার করার জন্য শ্রমিকদের উপর আক্রমণ করে। ফলে সেখানে তুমুল গন্ডোগোল সৃষ্টি হয় এবং এমন কি একজন পুলিশ অফিসার পর্যন্ত ছুরিকাহত হয় এই গন্ডোগোলকে সামাল দিতে গিয়ে। তারপর থেকে এই গুদাম বন্ধ হয়ে থাকে। পরবর্তীকালে খাদ্যমন্ত্রী নির্মল বসু মহাশয়ের মধ্যস্থতায় এই আন্দোলন প্রত্যাহিত হয় এবং এফ.সি.আই-এর স্বীকৃতিতে খাদ্যমন্ত্রীর প্রস্তাব অনুযায়ী ঠিক হয় এই ৩৩ জন যদি হাই-কোর্টের মামলায় জয়লাভ করতে পারে তাহলে তাদের কাজে নিয়োগ করতে হবে। আমরা এখন দেখতে পাচ্ছি ৬.১২.৮৮ তারিখ হাই-কোর্টের রায় বেরিয়েছে এবং সেটা হল ৩৩ জনকে কাজে নিতে হবে। কিন্তু আজ পর্যন্ত তাদের কাজে নেওয়া হয়নি। এই অবস্থা আজকে সেখানে সৃষ্টি হয়ে রয়েছে। এমন কি সেখানে খাদ্য সরবরাহ এবং যাতায়াত সমস্ত কিছু বন্ধ হয়ে আছে। আমি সম্প্রতি শুনলাম খাদ্যমন্ত্রী দিল্লি গিয়েছিলেন, জানিনা এই ব্যাপারে কোনও আলোচনা হয়েছে কিনা, আলোচনা হয়ে থাকলে আমি দাবি করছি তিনি যদি এই ব্যাপারে আমাদের কাছে বলেন তাহলে আমরা বুঝে নিতে পারি কি করা যায়। এই সম্পর্কে চুপ করে আমরা বসে থাকতে পারি না। এত বড় একটা গুদাম বন্ধ হয়ে রয়েছে, রেশনের জন্য কোন জিনিস সাপ্লাই হচ্ছে না। কাজেই আমি খাদ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, তিনি হাউসে আছেন তিনি যেন এই ব্যাপারে কিছু বলেন।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় মহাশয়, আপনি যদি অনুমতি দেন তাহলে এই বিষয়টি গুরুত্বপূর্ণ, এর একটি লিখিত বিবৃতি আমি রিসেসের পর বন্টন করব।

**মিঃ স্পিকার :** এখন বলবেন শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র। বীরেনবাবু আপনি কলিং অ্যাটেনশন এবং মেনশনে একই সাবজেক্ট রেখেছেন। এইভাবে পরবর্তীকালে করলে আমি অ্যালাউ করব না। কলিং অ্যাটেনশনে দিলে তা মেনশেন করা চলবে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** স্যার, আপনি তো কলিং অ্যাটেনশন অ্যাকসেপ্ট করেন নি।

**মিঃ স্পিকার :** আপনি তো একই সাবজেক্ট দিয়েছিলেন, আমার কাছে লিস্ট আছে, ভবিষ্যতে আর কোনওদিন এইভাবে একসঙ্গে দুটোর সাবজেক্ট এক যেন না হয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ঠিক আছে স্যার, ভবিষ্যতে আর কোনওদিন এইভাবে দেব না।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে আপনি এবার বলুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার উত্তরাঞ্চলের ৪টি থানায় মাছের মড়ক নানাভাবে আরম্ভ হয়েছে। দক্ষিণবঙ্গে যখন এর প্রভাব কমে গেল তখন উত্তর বঙ্গে বেড়েছে। মালদহ জেলার হরিশচন্দ্রপুর গ্রামে মাছ ভেসে উঠছে এবং এরমধ্যেই ১৩ জন লোক অসুস্থ হয়ে পড়েছেন। তারা মাছ খেয়ে অসুস্থ হয়েছেন কিনা তা এখনও সঠিকভাবে জানা যায় নি। ফিশারিজ ডিপার্টমেন্ট থেকে এই ব্যাপারে অনুসন্ধান করার জন্যে ব্যবস্থা নিক। এই মাছ খেয়ে মারা যাচ্ছে কিনা এবং এখন যে বাজারে কই, মাগুর মাছ উঠেছে সেইসব মাছ এখন বাজারে বিক্রি করতে দেওয়া উচিত কিনা। সুতরাং এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাইমারি শিক্ষকদের দুর্গতির কথা মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে জানাচ্ছি, এই ব্যাপারে আমি একটা উদাহরণ দিচ্ছি যে প্রাইমারি শিক্ষকরা রিটায়ার হয়ে যাবার পরে তাদের কি অবস্থা দাঁড়ায়। রাজ থানায় মাদারিহাট গ্রামে একজন প্রাইমারি শিক্ষক যখন ১৯৮৫ সালে রিটায়ার করলেন তখন এককালীন ৩ হাজার টাকার মতো পেয়েছিলেন এবং তারপর থেকে আর কোনও টাকা পান নি। পেনশন তো দূরের কথা কিছুই পাচ্ছেন না ১৯৮৫ সালের পর থেকে। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, আমি তার দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে বামফ্রন্ট সরকার শিক্ষকদের জন্য অনেক সুযোগ সুবিধা দিয়েছেন কিন্তু যেসব শিক্ষক রিটায়ার হয়ে গেছেন তাদের দিকে কোনও দৃষ্টি দেওয়া হয়নি। আমি এই ব্যাপারে শিক্ষামন্ত্রীকে বলব যাতে অবিলম্বে ব্যবস্থা নেওয়া হয় তা না হলে ওই শিক্ষক বিনা চিকিৎসায় মারা যাবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জনস্বার্থ বিজড়িত একটি বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় স্কুল বোর্ডে নিয়োগের জন্যে ওখানকার ৬-৭টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে প্রায় দু' হাজারের মতো ছেলের নাম এসেছে। অথচ তাদের নিয়োগের কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। একবার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম পাঠালে তার আর ১ বছরের মধ্যে কোনও কল পাওয়ার সম্ভাবনা থাকে না। যেহেতু দীর্ঘদিন ধরে এই ভেকেন্সিগুলিতে নিয়োগের কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে দু' হাজার ছেলের মতো নাম এসেছে, এর একটা ব্যবস্থা নেওয়া হোক। তাদের ইন্টারভিউ নিয়ে সিলেক্ট করা হোক অথবা বাতিল করে দিন। স্বাভাবিকভাবে ওইসব ক্যান্ডিডেটরা একটা অনিশ্চয়তার মধ্যে রয়েছে। ভবিষ্যতে তারা আর কল পাওয়ার সুযোগ পাবে কিনা জানেনা। সেইজন্য মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যাতে অবিলম্বে এই ব্যাপারে কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন। ইন্টারভিউ নিয়ে সিলেক্ট করুন আর বাদবাকিদের নাম ক্যান্সেল করে পাঠিয়ে দিন। আমি আপনার কাছে আবেদন করব হাজার হাজার ছেলের নাম ওখানে গেছে তার একটা ব্যবস্থা

নিন। সেইগুলি পড়ে থাকার জন্য একটা বিশেষ জটিলতার সৃষ্টি হয়েছে, হয় তাদের ক্যান্সেল করে ঘোষণা করে দেওয়া হোক না হলে ইন্টারভিউ করে সিলেকশন করা হোক, সেইজন্য আমি বলছি এটা একটা খুবই গুরুত্বপূর্ণ প্রশ্ন এবং যেহেতু এটায় একটা জাতীয় জনস্বার্থ জড়িত সেইহেতু আমি এটা মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃষ্ণধন হালদার :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কনস্টিটিউয়েন্সি দক্ষিণ ২৪ পরগনার কুলপি থানার হরিনারায়ণপুর, মুকুন্দপুর, রায়তলা হুগলি নদীর ভাঙনে নদী গর্ভে চলে গিয়েছে। এরফলে চাষীরা সমস্ত ঘরবাড়ি ফেলে পালাতে বাধ্য হচ্ছে। আমি সেচমন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে জায়গাগুলির ভাঙন রোধের জন্য সংশ্লিষ্ট দপ্তর থেকে তারা পরিদর্শন করুন এবং ভাঙন যাতে রোধ করা যায় এটা দেখার জন্য পুনর্বাসন মন্ত্রীর কাছে অনুরোধ করব। ঐ ঘরছাড়া লোকেদের জন্য যদি পুনর্বাসন করা যায় সেই ব্যাপারে তারা কার্যকর ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় স্পিকার স্যার, মেদিনীপুর জেলার বিভিন্ন কর্ম বিনিয়োগ কেন্দ্র থেকে নাম পাঠানো হয়েছে বিদ্যালয়ে। কিন্তু সিলেকশন কমিটি থেকে যে প্যানেল করার দরকার, সেইগুলি না করার জন্য অসুবিধা হচ্ছে। মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে মেদিনীপুর জেলায় ১ হাজার শিক্ষকের পদ দীর্ঘদিন ধরে শূন্য অবস্থায় পড়ে আছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম সেই বিদ্যালয় কর্তৃপক্ষ নিয়েছে। আমরা সেইসব বিদ্যালয়ে পরিচালক মন্ডলিকে অনুরোধ করেছি যে অবিলম্বে আপনারা ইন্টারভিউ নিয়ে প্যানেল তৈরি করুন যাতে শিক্ষক নিয়োগ করা যেতে পারে। কিন্তু সেই পরিচালক মন্ডলী এই উদ্যোগ গ্রহণ করছেন না। আমরা প্যানেল তৈরি করতে পারিনা, আমরা পরিচালক মন্ডলিকে অনুরোধ করতে পারি। এরফলে একটা অসুবিধার সৃষ্টি হয়েছে তার ফলে আমাদের পক্ষ থেকে সেখানে শিক্ষক নিয়োগ করা সম্ভবপর হচ্ছে না। আমরা সিদ্ধান্ত করেছি কোনও পরিচালক মন্ডলী যদি দীর্ঘদিন ধরে শিক্ষক নিয়োগ না করে, এইভাবে ফেলে রাখে সেই শিক্ষকদের পদ সেখান থেকে তুলে নিয়ে গিয়ে যেখানে প্রয়োজন আছে, সেইসব বিদ্যালয়কে দেবে। এইকথা আমরা সমস্ত বিদ্যালয় কর্তৃপক্ষকে জানিয়ে দিয়েছি। যাতে এই অসুবিধা দূর হতে পারে।

## ZERO HOUR

**শ্রী যামিনীভূষণ সাহা :** স্যার, আমি অত্যন্ত একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এটার সাথে শান্তি শৃঙ্খলার প্রশ্ন জড়িয়ে আছে। আমার কাছে কিছু তথ্য আছে গনিখান চৌধুরি যদিও তিনি আমাদের বিধানসভার সদস্য নন, একজন এম.পি., প্রাক্তন মন্ত্রী। তিনি বারে বারে প্রায় প্রতিদিন গত এক বছর যাবৎ পশ্চিমবাংলার মানুষকে উস্কানি দিচ্ছে সি.পি.এম.কে খতম করার জন্য, স্টেনগান দিচ্ছেন। সি.পি.এম.কে নিরস্ত্র করতে হবে, নয়তো অস্ত্র দিতে হবে [illegible]—গনি, যুগান্তর ৭.৩.৮৯ তারিখে। পাশে সাত্তার, সমাবেশে গনি—মেয়েরাও হাঁতে তুলে নাও স্টেনগান, লাঠি—আজকাল ৬.১.৮৮। খুন কা বদলা খুন, প্রয়োজনে গৃহযুদ্ধ—গনি, যুগান্তর ৬.১.৮৯। রক্ত দিয়েও বাঁচিয়ে রাখতে

হুয়ে কংগ্রেসকে—গনি। এখানে আরও বলেছে, জ্যোতিবাবুরা রক্ত পিপাসু হাঙর, ওরা কংগ্রেসিদের রক্ত খেতে এসেছে। অস্ত্রে আমার আস্থা আছে, দেখা যাক কারা থাকে, ওরা না আমরা : গনি। আমরা সুবাস ঘিসিং-এর মতো হলে জ্যোতিবাবু আমাদেরও খাতির করবেন গনি। উই উইল টার্ন দি গঙ্গা রেড—গনি, উনি জ্যোতিবাবুকে Let him be aware that we will take up the stengun; we will turn the Ganga red'. বলছেন উনি আবার বলেছেন গনি খান ওয়ান্টস আর্সেনাল ফর কংগ্রেস (আই) এটা স্টেটসম্যানে বেরিয়েছে। এটা স্টেটসম্যানে বেরিয়েছে 'CPI(M) murdering democracy in West Bengal and said that armed Congress(I) cadres could only be an effective anti-dote to the CPI(M) terror tractics" হয় জ্যোতি বসুর উৎখাত না হয় পদত্যাগ : গনি—যুগান্তর ডেটেড ৭.১.৮৯। ভোটে রিগিং না হলে ১২ ঘন্টায় ফেলে দেব বামফ্রন্ট সরকার : বলেছেন গনি—আজকাল ডেটেড ৬.২.৮৯। স্টেনগানে সায়? গনির বাড়িতে গেলেন মুপানর, কংগ্রেস ওয়ারকিং কমিটির প্রধান সাধারণ সম্পাদক আজকাল ডেটেড ১৮.১.৮৮। বাঁচতে গেলে স্টেনগান ধরতে হবে : গনি—আজকাল ডেটেড ৫.১.৮৮। স্যার, সাত্তার সাহেব আমাদের বিরোধী দলের নেতা, তিনি একজন বিধান সভার সভ্য, তার উপস্থিতিতে এইভাবে এই সমস্ত জিনিস রিপোর্ট হয়েছে। তিনি এইভাবে উত্তেজনা ছড়িয়ে বেড়াচ্ছেন, গৃহ যুদ্ধের হুমকি দিচ্ছেন। আমি মুখ্যমন্ত্রীর কাছে বলতে চাই আপনি গনির কথায় গুরুত্ব দিচ্ছেন না বটে, কারণ, উনি সাগরে ফেলে দেওয়ার কথা বলেছেন আমাদের, উনি নিজেই সাগরে ভেসে যাচ্ছেন, যাইহোক এটাকে নিয়ে কম গুরুত্ব দিলে চলবে না। সাধারণ নাগরিক হিসাবে যদি কেউ বলতেন তাহলে তাকে জেলে যেতে হত। কিন্তু ওনার মতো লোক এইরকম গৃহযুদ্ধের হুমকি দিয়ে বেড়াবেন এই সম্পর্কে কম গুরুত্ব দিলে চলবে না। তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলতে চাই আপনি কেন্দ্রীয় নেতাদের সঙ্গে এই ব্যাপারে কথা বলুন যে তারা কি বলতে চান, প্রাইম মিনিস্টার এই ব্যাপারে কি করতে চান, তা না হলে যথাযথ ব্যবস্থা গ্রহণের আমি দাবি জানাচ্ছি মুখ্যমন্ত্রীর কাছে।

[2-50 — 3-30 P.M. (including adjournment)]

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরি বিষয় আপনার কাছে উল্লেখ করতে চাই। আপনি হয়ত জেনে থাকবেন যে ১৮ই মার্চ আমাদের বিচারপতি খাজা মহম্মদ ইউসুফ তাকে ক্যালকাটা সুইমিং ক্লাবে ঢুকতে দেয়নি। ঠিক এই ঘটনা কিছুদিন আগে হয়েছিল আমাদের শিল্পী আনন্দশঙ্করকে নিয়ে। তারও আগে হয়েছিল বিখ্যাত সাঁতারু মিহির সেনকে নিয়ে। আমাদের বিচারপতি তিনি হয়ত উচ্চ শ্রেণীর লোক, যান ক্যালকাটা সুইমিং ক্লাবে, আমি গরিব জনসাধারণের প্রতিনিধি, আমি যাই না, কিন্তু ঘটনাটা হচ্ছে ক্যালকাটা এবং পশ্চিমবঙ্গকে নিয়ে। এরা এই সাহস পাচ্ছে কোথা থেকে? একজন বিচারপতি, একজন শিল্পী, একজন সাঁতারুকে ক্লাবে ঢুকতে দেয় না, তার পোষাক নিয়ে এখানে গোলমাল হবে, জুতো নিয়ে গোলমাল হবে, কোন জুতো লাগবে কেউ জানেন না, আপনি অ্যাসেম্বলির অধ্যক্ষ, আপনি প্যান্ট শার্ট পরেন আবার পাঞ্জাবিও পরেন, কিন্তু ঐ পোষাক না পরে ভদ্রলোকরা সুইমিং ক্লাবে গেলে বারে বারে বাধা পাবেন এটা সহ্য করা যায় না, এটা

আমার কাছে অসহ্য লাগবে। সেজন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে ক্যালকাটা সুইমিং ক্লাব বা অন্য যে ক্লাব আছে তাদের সম্পর্কে নির্দিষ্ট ব্যবস্থা নিন। দেশের লোকেরা যদি ব্যবস্থা নেয় তাহলে অসুবিধা হবে। মহম্মদ ইউসুফ যেহেতু বিচারপতি, তিনি হয়ত আপনার পরিচিত, সেজন্য আমি এই মানসিকতা নিচ্ছি তা নয়, এরফলে আমাদের পশ্চিমবঙ্গ, কলকাতা সম্পর্কে কি ধারণা বাইরে যাচ্ছে সেজন্য এই বিষয়ে আপনি একটু নজর দিন এবং আপনি বিষয়টা মুখ্যমন্ত্রীকে জানান।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ১৯শে মার্চ সকাল ৯টার সময় পানিহাটি পৌরসভার যিনি গত ১৮ বছর ধরে ভাইস চেয়ারম্যান হিসেবে রয়েছেন সেই সরোজ মন্ডলের বাড়ি ২০/২৫ জন লোক এসে আক্রমণ করে ভাংচুর করে এবং তাপস সিংহ নামে তার বাড়ির একটি ছেলেকে আঘাত করায় রক্তপাত হয়, ছেলেটিকে খড়দহ থানায় নিয়ে যাওয়া হয়। যেভাবে বাড়ির মেয়েদের উপর অত্যাচার হল, দরজা প্রভৃতি ভাঙ্গা হল সেটা পুরানো দিনের সেই ১৯৭২ সালকে স্মরণ করিয়ে দেয়। আক্রমণকারিরা এলাকার কংগ্রেস এবং নকশাল বলে পরিচিত। পানিহাটি পৌরসভায় যিনি ১৮ বছর ধরে ভাইস চেয়ারম্যান হিসেবে ছিলেন তারপর চেয়ারম্যান হয়েছেন, পানিহাটিতে যিনি সর্বজন শ্রদ্ধেয় মানুষ তার উপর এইরকম হামলা করা হল। থানায় ডায়রি করা হয়েছে। আমি আশাকরি সরকার দোষী ব্যক্তিদের সাজা দেবার ব্যবস্থা করবেন।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রামপুরহাট এলাকায় যে মহকুমা হাসপাতাল রয়েছে সেখানকার এক চিকিৎসক সঙ্কটের কথা স্বাস্থ্যমন্ত্রীকে বলতে চাই। ১৩.৩.৮৯ তারিখে রাত ১২।। টার সময় মেনকারানি মেটানি নাম্নী এক তফসিলি মহিলা স্ত্রী রোগে আক্রান্ত হওয়ায় তাকে ঐ মহকুমা হাসপাতালে নিয়ে যাওয়া হয় এবং ডাক্তারবাবু তাকে টিটেনাস ইনজেকশন দিতে বলেন। দুঃখের সঙ্গে বলছি, রাত্রিবেলায় ঐ হাসপাতালে টিটেনাস ইনজেকশন পাওয়া গেল না। তখন গ্রামের কিছু পরোপোকারি লোক বাইরে থেকে ঐ ইনজেকশন নিয়ে এসে রোগিনিকে দেয় এবং তারফলে তার জীবন রক্ষা হয়। একটা মহকুমা হাসপাতালে যদি টিটেনাস ইনজেকশন না থাকে তার চেয়ে দুঃখের বিষয় আর কি হতে পারে? আমি এই ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর করুণা দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার :** মাননীয় সদস্যরা জানেন, জিরো আওয়ার মেনশনের জন্য একটা টাইম নির্দ্ধারিত আছে। কিন্তু প্রায় প্রতিদিনই শুনি, মাননীয় সদস্যরা এসে বলেন ট্রেন মিস করেছি বলে আসতে দেরি হয়ে গেল, অনুগ্রহ করে বলতে দিন। আমি মাননীয় সদস্যদের জানাতে চাই ২৭ তারিখের পর নির্দ্ধারিত সময়ের মধ্যে জিরো আওয়ারের মেনশন না দিলে আর নেওয়া হবে না। আমি মাননীয় সদস্য বসু মল্লিকের কাছ থেকে একটি চিঠি পেয়েছি এবং তাতে লেখা রয়েছে, Hon'ble Speaker, W.B. Legislative Assembly, Respected Sir, As the decision of the Congress Legislative Party to continue boycott of the proceedings of the Assembly is still in vogue, so it would not be possible for me to attend the Assembly on 20.3.80 as per your letter dated 15.3.89. This is for your kind information. With regards,

Your sincerely." আমি এই চিঠি ফাইলে রেখে দিচ্ছি। আগামী ৪ তারিখে যখন আলোচনা হবে তখন এটাও দেখা হবে।

[At this stage the House was adjourned tilll 3-30 p.m.]

(After Adjournment)

[3-30 — 3-40 P.M.]

## STATEMENT UNDER RULE 346

### বজবজে ওরিয়েন্ট জুট মিলের বন্ধ কারখানায় স্থাপিত ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়ার গুদাম প্রসঙ্গে খাদ্য ও সরবরাহ মন্ত্রী নির্মল বসুর বিবৃতি

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আজ বিধানসভায় উল্লেখপর্বে মাননীয় সদস্য ক্ষিতি বর্মণ বজবজে ওরিয়েন্ট জুট মিলের বন্ধ কারখানায় স্থাপিত ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়ার গুদাম-এর ব্যাপারে যে বিষয়টির উল্লেখ করেছেন, সে সম্পর্কে আমি নিম্নলিখিত বিবৃতি মাননীয় সদস্যদের অবগতির জন্য পেশ করছি।

বজবজে এফ.সি.আই-এর গুরুত্বপূর্ণ এই গুদামটি গত ১৮ই ফেব্রুয়ারি, ১৯৮৯ থেকে বন্ধ হয়ে আছে। শ্রমিক অসন্তোষের কারণেই এফ.সি.আই. কর্তৃপক্ষ গুদামটি বন্ধ রেখেছেন।

এই গুদামের কিছু 'ক্যাজুয়াল' কর্মীর স্থায়ীকরণের দাবিতে যে শ্রমিক আন্দোলন এখানে গড়ে ওঠে তার পরিপ্রেক্ষিতে অক্টোবর, ১৯৮৬ থেকে জুন, ১৯৮৮ পর্যন্ত এই গুদামটি বন্ধ ছিল। অনেক চেষ্টার পর, এমনকি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপের ফলে, শেষ পর্যন্ত জুলাই, ১৯৮৮ থেকে এই গুদামটি আবার কাজ শুরু করে। তখন স্থির হয়, ৩৩ জন 'ক্যাজুয়াল' কর্মী সম্পর্কে হাইকোর্ট যে রায় দেবেন, সকল পক্ষ তা মেনে নেবেন। গত ডিসেম্বরে হাইকোর্ট রায় দিয়েছেন এবং কয়েকটি শর্তসাপেক্ষে হাইকোর্ট এই কর্মিদের স্থায়ী কর্মচারী রূপে গ্রহণের জন্য এফ.সি.আই.কে নির্দেশ দিয়েছেন। কিন্তু এফ.সি.আই. কর্তৃপক্ষ এই কর্মীদের স্থায়ীকরণ করেননি। ফলে আবার শ্রমিক বিক্ষোভ হয় এবং গুদামটি বন্ধ করে দেওয়া হয়।

বজবজের এই গুদামে এখন ২৬ হাজার মেট্রিক টন গম ও ২০ হাজার মেট্রিক টন চাল আটকে পড়ে আছে। গুদাম বন্ধ থাকার ফলে দক্ষিণ ২৪ পরগনা জেলা ও দক্ষিণ কলকাতার বিভিন্ন রেশন দোকানে চাল ও গম বন্টনে অসুবিধা হচ্ছে। এই গুদাম থেকে নদীপথে চাল ও গম বাংলাদেশের ভেতর দিয়ে আসামের পান্ডু বন্দরে যায় এবং সেখান থেকে আসাম, ত্রিপুরা, মিজোরাম প্রভৃতি রাজ্যে এইসব রেশন দ্রব্য পাঠানো হয়। গুদামটি বন্ধ থাকার ফলে এই গুরুত্বপূর্ণ সরবরাহও বন্ধ হয়ে গেছে।

হাইকোর্টের রায় মেনে শ্রমিকদের দাবির ব্যাপারে একটি সন্তোষজনক মীমাংসা করে অবিলম্বে গুদামটি খোলার জন্য কেন্দ্রীয় সরকার ও এফ.সি.আই. কর্তৃপক্ষকে বারে বারে বলা হচ্ছে। আমি নিজে দিল্লিতে গিয়ে এই বিষয়ে এফ.সি.আই কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করেছি। ২রা মার্চ, ১৯৮৯, কেন্দ্রীয় খাদ্য ও অসামরিক সরবরাহ মন্ত্রীকে চিঠি দিয়েছি। কিন্তু

কেন্দ্রীয় সরকার এবং এফ.সি.আই কর্তৃপক্ষ এই ব্যাপারে আশ্চর্যজনক ভাবে নীরব। কোনওরকম সাড়া শব্দই নেই। কোনও উদ্যোগই তারা গ্রহণ করছেন না।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল :** স্যার, মাননীয় মন্ত্রী যে স্টেটমেন্ট দিলেন, তার কপি আমাদের কাছে সারকুলেট করার ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পিকার :** হ্যাঁ, সারকুলেট করা হবে।

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী শুভেন্দু চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৩ই মার্চ ১৯৮৯ তারিখে পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে বাজেট পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। এই বাজেটকে সমস্ত শ্রেণীর লোকই অভিনন্দন জানিয়েছে। এই নিয়ে পর পর তিনি ৩ বার ঘাটতি শূন্য বাজেট পেশ করলেন। পশ্চিমবাংলা যে অবিচ্ছিন্নভাবে এগিয়ে চলেছে, তারজন্য প্রত্যেকেই তাকে সাধুবাদ জানিয়েছেন। তবে কেউ কেউ সন্দেহ পোষণ করেছেন। আমাদের সহযোধ্যাদের ভিতর কেউ কেউ বলেছেন, বণিকসভা কেন অভিনন্দন জানিয়েছে এস.ইউ.সি.র নেতারা বলেছেন, বণিক-সভা যখন তাকে অভিনন্দন জানিয়েছে তখন একটা সাংঘাতিক ব্যাপার হয়েছে, নিশ্চয় ভাল কাজ করেনি। কিন্তু আমার সবিনয় নিবেদন হচ্ছে এই, বণিকসভা নিশ্চয় শুভেচ্ছা, সাধুবাদ জানাচ্ছে এইজন্য যে পশ্চিমবাংলায় একটা পরিকাঠামো তৈরি হয়েছে, শিল্পের পরিকাঠামো তৈরি হয়েছে এবং শিল্পপতিদের উপর আর আক্রমণ হয়নি, কংগ্রেস আমলে যে জিনিস ছিল তা হয়নি—তাই তারা আজকে একে সাধুবাদ জানাচ্ছে। আমাদের বিরোধী দলের নেতা সাত্তার সাহেব দিল্লি ছিলেন, তিনি দুকান কাটা দলের নেতা। সম্প্রতি কিছুটা কেটে এসেছেন দিল্লি থেকে ধর্না দিয়ে। তিনি দিল্লি থেকে ঘোষণা করলেন যে, এই বাজেটে ৭৯ কোটি টাকার অর্থ সংগ্রহ করতে হবে, তারজন্য সাধারণ মানুষের উপর অনেক করের বোঝা বসবে এবং সাধারণ মানুষ এই করের চাপে দিকহারা হয়ে যাবে এর আগের বারে'ও ৫৬ কোটি টাকার কর তুলতে হয়েছিল, তারজন্য নাকি সাংঘাতিক অবস্থা হয়েছে। কিন্তু তিনি কেন্দ্রীয় সরকারের বাজেটের দিকে একবার'ও তাকান নি। কেন্দ্রীয় সরকারের জন্যই আজকে ভারতবর্ষ একেবারে শেষ অবস্থায় পৌঁছে গেছে এবং ভারতবর্ষের মানুষকে গরিব থেকে আরও গরিব করে দিয়েছে। অথচ তিনি সেদিকটা একবার'ও দেখতে পাননি। কেন্দ্রীয় সরকার ইস্পাত, কয়লা, চিনি এবং খাদ্য শস্য থেকে, রেল ভাড়া থেকে শতকরা ১১ টাকা বাড়িয়ে ১৫০০ কোটি টাকা সংগ্রহের ব্যবস্থা করেছেন। তারপরে'ও ১২৮৭ কোটি টাকার ট্যাক্স বসানো হয়েছে। ৮ হাজার ২৪০ কোটি টাকার বাড়তি নোট ছাপানো হবে এবং ১৬ হাজার ৪৪০ কোটি টাকা ঋণ করা হবে। এই ঋণের একের চতুর্থাংশ বিদেশি ঋণ, আর তিনের চতুর্থাংশ অভ্যন্তরীণ ঋণ। বর্তমানে বিদেশি ঋণ ৫৪ হাজার ৮০০ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে অর্গানাইজেশন ফর ইকনমিক কো-অপারেশন অ্যান্ড ডেভেলপমেন্ট তারা একটা হিসাবে বলেছেন ৯০ হাজার কোটি টাকায় এসে দাঁড়িয়েছে — বিদেশি ঋণ এইরকম একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে। বাজারে ঋণের যা অবস্থা তাতে ভারতবর্ষ একদিন শেষ পর্যন্ত ব্রাজিল, মেক্সিকোর মতো অবস্থায় গিয়ে দাঁড়াবে। সেদিক থেকে এই কথাগুলি তিনি বলুন। তিনি কি করছেন? তিনি আকাশ থেকে বিহঙ্গের মতো অবস্থায় কেবল নিচের দিকেই

তাকাচ্ছেন। পৃথিবীর সম্পদের দিকে তার নজর নেই, পৃথিবীর সৌন্দর্যের দিকে তার নজর নেই। তার নজর কেবল শুধু ঐ ভাগাড়ের দিকেই পড়ে আছে। পশ্চিমবাংলার বাজেটের আর একটি সুদিক যে আছে, সেটা তিনি দেখতে পান না। অথচ পশ্চিমবাংলার সমস্ত মানুষই সেটা দেখতে পাচ্ছে। ভারতবর্ষের কৃষি দিকে তাকিয়ে দেখতে হবে। ভারতবর্ষের কৃষি প্রচন্ড সঙ্কটের মধ্যে পড়েছে। সবুজ বিপ্লব আজকে ধূসরে পরিণত হয়েছে। দিল্লি থেকে যে সবুজ বিপ্লবের কথা ঘোষণা করেছিলেন সেটা আর সবুজ নেই। তার কারণ হচ্ছে ১৯৮৩/৮৪ সালে খাদ্য শস্যের উৎপাদন ১৫.২৪ কোটি টনে উঠেছিল। আজ সেটা কমতে কমতে ১৩ কোটি টনে এসে দাঁড়িয়েছে। গরিবি হঠানোর বুলি এত কপেচ'ও দেখা গেল ১৯৮৭/৮৮ সালে ২৩০ লক্ষ টন খাদ্য মজুত থেকে গেছে।

[3-40 — 3-50 P.M.]

গরিব মানুষরা খাদ্য কিনতে পারে নি বলে সেটা মজুত থেকে গেল। ভারতের মোট কৃষিযোগ্য জমির পরিমাণ হচ্ছে ৪০ কোটি একর। এরমধ্যে শতকরা ৬০ ভাগ অর্থাৎ ২৬ কোটি একর জমি বড় বড় মালিকদের হাতে বা জমিদারদের হাতে আছে সংখ্যায় যারা শতকরা ১০ ভাগেরও কম। এই ২৬ কোটি একর জমি যদি ভূমিহীনদের মধ্যে বিলি করা হত তাহলে প্রকৃত উৎপাদন বাড়ত এবং ধূসর বিপ্লব না হয়ে সত্যিকারের সবুজ বিপ্লব হত। স্যার, আজ পর্যন্ত ৬০ লক্ষ ২১ হাজার একর জমি সরকারের হাতে এসেছে এবং তারমধ্যে বিলি হয়েছে ৪৪ লক্ষ ৫৯ হাজার একর। স্যার, এই প্রসঙ্গে আরও যে তথ্যটি জানাতে চাই সেটা হচ্ছে ভারতের মোট জমির শতকরা তিন ভাগ মাত্র পশ্চিমবাংলায় রয়েছে কিন্তু ভারতে জমি যা বিলি হয়েছে তারমধ্যে শতকরা ২০ ভাগ হচ্ছে এই পশ্চিমবাংলায়। আজকে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করে পশ্চিমবাংলায় কৃষিতে একটা জোয়ার এসেছে ফলে কৃষিপণ্যের উৎপাদনও এখানে অনেক বেড়েছে। খাদ্যশস্যের উৎপাদন এই ১৯৮৮/৮৯ সালে তার আগের বছরের রেকর্ড উৎপাদনকে অতিক্রম করে ১০৩ লক্ষ টন এবারে ১০৯ লক্ষ টনে স্পর্শ করবে। এটা সম্ভব হয়েছে ভূমিসংস্কারের জন্য। ১৩.৯৪ লক্ষ বর্গাদারের নাম রেকর্ডেড হয়েছে। এসব সম্ভব হয়েছে এখানে ভূমিসংস্কারের কাজ করার জন্য স্যার, সারা ভারতবর্ষে শতকরা ২৯ ভাগ জমির মালিকানা ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে রয়েছে, সেখানে আমাদের পশ্চিমবাংলায় শতকরা ৬০/৭০ ভাগ জমির মালিকানা চলে গিয়েছে ঐ ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে। এরফলে এখানে উৎপাদন বাড়াতে পারা গিয়েছে অনেক বেশি। স্যার, আজকে ভারতে কৃষির সঙ্কটকে বাড়িয়ে তুলছে কৃষকদের উপর সাম্রাজ্যবাদি ও একচেটিয়া পুঁজির যুক্ত আক্রমণ। ফসলের দরের তুলনায় কোটিপতিদের তৈরি জিনিসের দাম বেশি বাড়ছে। ফসলের কুইন্টাল প্রতি সংগ্রহ মূল্য ১৯৮০/৮১ সাল থেকে আজ পর্যন্ত যা বেড়েছে তার তুলনায় কোটিপতিদের তৈরি জিনিসের মূল্য বেড়েছে অনেক বেশি। একটা স্টেটমেন্ট দিচ্ছি। ১৯৮০/৮১ সাল থেকে বর্তমান পর্যন্ত কুইন্টাল প্রতি ফসলের সরকারি সংগ্রহ মূল্য বেড়েছে ধান ১০৫ টাকা থেকে ১৬০ টাকা অর্থাৎ ৫২.৩ পারসেন্ট, গম-১১৭ টাকা থেকে ১৭৩ টাকা অর্থাৎ ৫৬.২৫ শতাংশ, আখ-১৩ থেকে ১৯ টাকা অর্থাৎ ৪৬.২৫ শতাংশ, পাট-১৬০ থেকে ২৫০ টাকা অর্থাৎ ৫৬.২৫ শতাংশ। অথচ এই সময়ের মধ্যে ভোগ্যপণ্যের পাইকারি মূল্যসূচক বেড়েছে ৪০২ থেকে

৮১০ অর্থাৎ ১০১.৪৯ শতাংশ। স্যার, আজকে আমাদের কৃষি উৎপাদন যে বেড়েছে তার কারণ শুধু জমি ডিস্ট্রিবিউশন হয়েছে তাই নয়, সঙ্গে সঙ্গে এখানে সেচ ব্যবস্থারও উন্নতি হয়েছে। ১৯৮৭/৮৮ সালে যেখানে আমাদের সেচযোগ্য জমির পরিমাণ ছিল ৭৬ হাজার হেক্টর, সেটা ১৯৮৮'-৮৯ সালে এক লক্ষ হেক্টর অতিক্রম করবে। এ সত্ত্বেও কিন্তু এখনও আমাদের এই পশ্চিমবাংলায় বহু জমি সেচের আওতায় আসে নি। যদিও পঞ্চায়েতের মাধ্যমে আমরা ছোট ছোট সেচের ব্যবস্থা করতে পেরেছি। কিন্তু বৃহৎ সেচ ব্যবস্থার দিকে কেন্দ্রীয় সরকার নজর না দেওয়ায় সব জমি সেচের আওতায় আসে নি। আজকে ৪২ বছর স্বাধীনতার পর কেটে গেলেও সব জমিকে সেচের আওতায় আনা সম্ভব হয়নি। স্যার, আমি উত্তরবাংলার কথা এই প্রসঙ্গে বিশেষ করে বলব। শুধু উত্তরবাংলা কেন ঐ মালদহ, কুচবিহার, জলপাইগুড়ি থেকে আরম্ভ করে পুরুলিয়া, বাঁকুড়ার সমস্ত জমিকে যদি সেচের আওতায় আনা যায় তাহলে সেগুলিতে ২/৩টি করে ফসল বছরে ফলতে পারে। সেচের ব্যবস্থা হলে চাষীদের আর আকাশের দিকে তাকিয়ে বসে থাকতে হবে না। আজকে কেন্দ্রীয় সরকারের অবহেলার জন্য শতকরা ৭০ ভাগ জমিও সেচের আওতায় আসে নি। সেখানে 'আল্লা মেঘ দে, পানি দে' বলে চাষীদের আকাশের দিকে তাকিয়ে বসে থাকতে হচ্ছে। এর উপর কোথাও খরা, কোথাও বন্যার জন্য ২।।/৩ হাজার কোটি টাকা প্রতি বছর নষ্ট হচ্ছে। আমাদের এখানে ছোট ছোট যে সেচব্যবস্থা সেটা আমরা পঞ্চায়েতের মাধ্যমে করতে পেরেছি কিন্তু আমরা দেখছি কেন্দ্রের জন্য তিস্তা মাস্টার প্ল্যানের মতন বড় বড় পরিকল্পনার কাজ হচ্ছে না। উত্তরবাংলার নদীগুলির ব্যাপারে যদি সুষ্ঠু পরিকল্পনা নিয়ে সেগুলিকে বাস্তবায়িত করা যায় তাহলে সেখানে বছরে ২/৩টি করে ফসল হতে পারে। তাতে আরও বেশি খাবার হত। কিন্তু সেই জিনিস ঘটবে না এমনই দুর্ভাগ্য। কাজেই সেচের জন্য আরও বেশি নজর দেবার কথা কেন্দ্রীয় সরকারকে বলতে হবে।

আমাদের পশ্চিমবঙ্গে পশুচাষ, পশু পালন এবং মৎসজীবীদের ক্ষেত্রে আমরা একটা বিরাট সাফল্য অর্জন করেছি। মৎস চাষে আমরা পর পর ৩ বছর ভারতবর্ষের মধ্যে প্রথম হয়েছি। পশুপালনের ক্ষেত্রেও বেশ কিছুটা সাফল্য অর্জন করেছি।

ধান উৎপাদনের ক্ষেত্রে সারা ভারতবর্ষে আমরা নজির সৃষ্টি করেছি। ধান উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ আজকে শীর্ষে। আমি ১৯৮১ থেকে ১৯৮৬ পর্যন্ত গড় উৎপাদনের একটা উদাহরণ এখানে দিচ্ছি। এই সময়ে পশ্চিমবঙ্গে উৎপাদন হয়েছে ৬৯.৩ লক্ষ টন। উত্তর প্রদেশে উৎপাদন হয়েছে ৬৭.৪ লক্ষ টন। অন্ধ্র প্রদেশে উৎপাদন হয়েছে ৬২.৪ লক্ষ টন। তামিলনাড়ুতে উৎপাদন হয়েছে ৪৯.১ লক্ষ টন। কাজেই দেখা যাচ্ছে যে ধান উৎপাদনের ক্ষেত্রে আমরা সর্বশ্রেষ্ঠ স্থানে আছি।

কিন্তু পাশাপাশি পাটের কথা যদি ভাবি তাহলে দেখা যাবে যে পাটের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের প্রচন্ড অনীহা। দেশ ভাগের পরেও যে পাট শিল্পকে আমরা বাঁচিয়ে রেখেছিলাম, আজকে কেন্দ্রীয় সরকারের অনীহার ফলে আমরা দেখছি যে বিদেশি বাজার সঙ্কুচিত হচ্ছে। কিন্তু আমাদের অভ্যন্তরীণ বাজার রয়েছে। ইউরোপীয় বাজারে পরিবেশের স্বার্থে পাট কেনার জন্য নুতন আবহাওয়া সৃষ্টি হয়েছে। এখান থেকে তারা পাট ক্রয় করবে। কিন্তু তা সত্ত্বেও দেখছি যে অভ্যন্তরীণ বাজার কেন্দ্রীয় সরকার ক্রমশ সঙ্কুচিত করছেন। আমি একটা

হিসাব থেকে এখানে আপনাকে দেখাচ্ছি যে কিভাবে এটাকে সঙ্কুচিত করা হয়েছে। ১৯৬৫-৬৬ সালে আমাদের রপ্তানি হয়েছে ৮৯৫.৬ হাজার মেট্রিক টন, আমাদের অভ্যন্তরীণ ব্যবহারের জন্য ২৮৭.৮ হাজার মেট্রিক টন। ১৯৮৫-৮৬ সালে রপ্তানি হয়েছে ২৫১.৩ হাজার মেট্রিক টন, আমাদের অভ্যন্তরীণ ব্যবহারের জন্য ১,০৯৩.৮ হাজার মেট্রিক টন। ১৯৮৬-৮৭ সালে রপ্তানি হয়েছে ২৭৬.৭ হাজার মেট্রিক টন, আমাদের অভ্যন্তরীণ ব্যবহারের জন্য ১,০৯১ হাজার মেট্রিক টন। ১৯৮৭-৮৮ সালে রপ্তানি হয়েছে ২৪০ হাজার মেট্রিক টন, আমাদের অভ্যন্তরীণ ব্যবহারের জন্য ৯৬০ হাজার মেট্রিক টন। এইভাবে ক্রমশ সিমেন্ট, সার, চিনি ইত্যাদি সমস্ত জিনিসে পাটের দ্রব্য ব্যবহার বন্ধ করে দিয়ে সেখানে সিন্থেটিক প্রোডাক্টস ব্যবহার করা হচ্ছে এবং তারফলে পশ্চিমবঙ্গের অর্থনীতিতে পাটের যে একটা বিরাট স্থান ছিল সেটা ক্রমশ পঙ্গু হয়ে আসছে।

আজকে তাঁত শিল্পের ক্ষেত্রে আমরা কি দেখছি? তাঁত শিল্পের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গে ৮ লক্ষ তাঁত শিল্পী রয়েছে কিন্তু তারা আজকে ধ্বংসের পথে চলেছে। শিবরাম কমিশনে বলা হয়েছিল যে কো-অপারেটিভ সেক্টরের আওতায় শতকরা ৬০ ভাগ তাঁত শ্রমিকদের আনতে হবে। কিন্তু ৬০ ভাগ তো দুরের কথা ২৫ ভাগও আসেনি। সারা ভারতবর্ষে ১৫ ভাগ আর পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কো-অপারেটিভের আওতায় শতকরা ২৫ ভাগ এসেছে। আজকে রাজীব গান্ধীর বস্তাপচা নয়া বস্ত্র নীতির জন্য তাঁত শিল্প মার খেতে বসেছে। জনতা শাড়ির দাম হয়ত কিছুটা বেড়েছে কিন্তু ৮ লক্ষ তাঁত শিল্পী আজকে সঙ্কটের মধ্যে দিয়ে চলেছে। ১৯৮৪ সাল থেকে ৭০/৮০ কাউন্ট সুতোর দাম প্রায় দ্বিগুণ বেড়ে গেছে। তারফলে সমস্ত তাঁত বন্ধ করে দিয়ে অন্য কাজের মধ্যে চলে যেতে বাধ্য হচ্ছে। আমাদের রাজ্য সরকার সেখানে ১৯৮৬ সাল থেকে ভরতুকি দিয়ে বহু টাকা ব্যয় করে আজকে তাঁত শিল্পকে বাঁচাবার চেষ্টা করছেন বিভিন্ন কো-অপারেটিভ তৈরি করে।

[3-50 — 4-00 P.M.]

এই প্রসঙ্গে আর একটি কথা বলছি সেটা হচ্ছে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কারখানা প্রসঙ্গে। যদিও আজকে বিদ্যুতের অবস্থা আগের চেয়ে অনেক ভাল। কিন্তু ১৯৭২ সাল থেকে ১৯৭৪ সালে আমাদের যে লোডশেডিং-এর শিকার হতে হয়েছিল সেই অভিজ্ঞতা থেকে অব্যাহতি পাবার জন্য বক্রেশ্বরে ৮৪০ মেগাওয়াট সম্পন্ন নতুন কারখানা আমরা তৈরি করতে চাই। আজকে পশ্চিমবঙ্গের মানুষের মধ্যে ব্যাপক সাড়া জেগেছে, তারজন্য টাকা এবং রক্ত সংগ্রহ করা হচ্ছে। বিভিন্নভাবে সেখানে রক্ত দান করছে, বিভিন্নভাবে টাকা সংগ্রহ করা হচ্ছে। এমনও দেখা যাচ্ছে কংগ্রেসিরা শ্রম দপ্তরে, তারা বিভিন্ন শ্রমিক সংগঠনের তরফ থেকে রক্ত দান করছে। কিন্তু বসন্ত শাঠে রাজ্যসভায় কনক মুখার্জির এক প্রশ্নের উত্তরে তিনি বললেন পশ্চিমবাংলায় কেউ রক্ত দেবে না, টাকা দেবে না। বসন্ত শাঠে যেন একেবারে পশ্চিমবাংলার ঠিকাদারি নিয়ে বসে আছেন। পশ্চিমবাংলার লোকেরাই তো রক্ত দেবে এবং দিচ্ছেও। কারণ তাদের রক্ত দেবার অভ্যাস আছে। তারা স্বাধীনতা আন্দোলনে প্রচুর রক্ত দিয়েছে। পশ্চিমবাংলার বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য তাই তারা রক্ত দিচ্ছে, টাকা দিচ্ছে এবং এর দ্বারাই বক্রেশ্বর তৈরি হবে। এছাড়াও আমি মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাই, তিনি পরিকল্পনার ৩৪ ভাগ টাকা বক্রেশ্বরের জন্য দেবেন বলেছেন, ৯১

কোটি টাকা দেবেন বলেছেন। কারণ পশ্চিমবাংলার উন্নতি করতে গেলে ইন্ডাস্ট্রি প্রয়োজন এবং বিদ্যুৎ ছাড়া অন্যান্য ইন্ডাস্ট্রি গড়ে উঠতে পারে না। আর একটি বিষয় বলতে চাই, গত কয়েক বছরের মধ্যে পশ্চিমবাংলায় শিল্পে লগ্নির একটা পরিবেশ সৃষ্টি হয়েছে। ১৯৭৮ সাল থেকে ১৯৮১ সাল পর্যন্ত ৫১৭টি শিল্প প্রতিষ্ঠান সেখানে অনুমোদন পেয়েছে এবং তার লগ্নির পরিমাণ হচ্ছে ৯৫২.১৯ কোটি টাকা। ১৯৮২-৮৭ সাল পর্যন্ত শিল্প প্রতিষ্ঠান যা অনুমোদন পেয়েছে, তাদের লগ্নির পরিমাণ ১৬৯৮.৪২ কোটি টাকা, ১৯৮৮ সালে ৫৭টি শিল্প প্রতিষ্ঠান অনুমোদন পেয়েছে, সেখানে লগ্নি হয়েছে ১২৮.২৫ কোটি টাকা। আমার বক্তব্য শেষ করার আগে আমি বলতে চাই পশ্চিমবাংলার উন্নয়ন অব্যাহত আছে এবং থাকবে। কিন্তু সঙ্গে সঙ্গে উত্তরবঙ্গের দিকে নজর দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। কারণ উত্তর বাংলার জেলাগুলোতে কোনও শিল্প গড়ে উঠছে না, তাদের অবস্থা খারাপ, সেখানে শিল্প কারখানা গড়ে উঠুক, মালদহ জেলায় প্রচুর আমের ফলন হয়, সেই আমের ফসলকে কাজে লাগানোর জন্য একটা শিল্প সেখানে গড়ে তোলার জন্য আবেদন জানিয়ে এবং অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডাঃ অসীম দাশগুপ্ত মহাশয় গত ১৩ তারিখে ১৯৮৯-৯০ সালের যে ব্যয় বরাদ্দ বক্তব্য রেখেছেন, তাকে সমর্থন জানাচ্ছি। কারণ আমরা জানি, আজকে ভারতবর্ষের মতো একটা পুঁজিবাদি রাষ্ট্রের কেন্দ্রীয় সরকার যে পুঁজিবাদিদের শোষণ করার যে বাজেট পেশ করেছেন, সেইরকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে কেন্দ্রের প্রচন্ড বঞ্চনা এবং অর্থনৈতিক অধিকার থেকে বঞ্চিত পশ্চিমবঙ্গবাসী, সাধারণ খেটে খাওয়া মানুষ তাদের স্বার্থে যে বাজেট বক্তব্য মন্ত্রী মহাশয় রেখেছেন, তিনি যে অর্থনৈতিক শৃঙ্খলার পরিচয় দিয়েছেন, কারণ তিনি পর পর তিনবার একটা ঘাটতি শূন্য বাজেট পেশ করেছেন, সাধারণ ভাবে এটা সম্ভব যদি একটা শৃঙ্খলা থাকে, তিনি সেই অর্থনীতি এবং অবস্থার মধ্যে সেই শৃঙ্খলা রাখতে পেরেছেন। সেই কারণে আমি তার এই বাজেটের জন্য অভিনন্দন জানাচ্ছি। সেইসঙ্গে সঙ্গে এই বাজেটকে সমর্থন জানাতে গিয়ে দু-একটি কথা বলতে চাই। আজকে পশ্চিমবঙ্গের যে বামফ্রন্ট সরকার, তার দীর্ঘ বারো বছরের শাসনে পশ্চিমবাংলার সাধারণ খেটে খাওয়া মানুষের স্বার্থে তার সীমিত ক্ষমতার যতখানি সম্ভব, সেটা তিনি চেষ্টা করেছেন, সেইজন্য বিভিন্ন পরিকল্পনা প্রণয়ন এবং পরিকল্পনাকে বাস্তবায়ন সম্ভব হচ্ছে। আমরা দেখেছি, ১৯৪৭ সালে ভারতবর্ষের ক্ষমতা হস্তান্তরের পর কংগ্রেসি শাসন ব্যবস্থার মধ্যে পশ্চিমবাংলার অর্থনীতিকে যেভাবে ভেঙে দেওয়া হয়েছিল, পশ্চিমবাংলার সাধারণ মানুষের অর্থনৈতিক যে ভিত্তি, বুনিয়াদ, তাকে যেভাবে তারা নষ্ট করে দিয়েছিলেন, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাকে কিছুটা শৃঙ্খলায় আনার চেষ্টা করা হয়েছে। আজকে আমরা এ-কথা নিশ্চয়ই দাবি করতে পারি যে, আমাদের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও আমরা এই জায়গাটাকে শক্তিশালী করতে সক্ষম হয়েছি। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার পঞ্চায়েতরাজের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের গ্রামীণ জনসাধারণের, পিছিয়ে-পড়া মানুষের স্বার্থে আইন প্রণয়ন করতে সক্ষম হয়েছেন এবং

সেগুলোকে কার্যকর করেছেন। ফলে আজকে পশ্চিমবঙ্গের অর্থনীতিতে একটা শৃঙ্খলা এসেছে, পশ্চিমবঙ্গের সমাজ-জীবন একটা মর্যাদায় প্রতিষ্ঠিত হয়েছে। আজকে পশ্চিমবঙ্গ কৃষি ক্ষেত্রে রেকর্ড পরিমাণ উৎপাদনের মধ্যে দিয়ে খাদ্যে স্বয়ম্ভরতা অর্জনের পথে এগিয়ে চলেছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের জনকল্যাণমুখি চিন্তা ভাবনার প্রয়োগের ফলেই এই পরিবেশের সৃষ্টি হয়েছে। আমরা জানি সঠিকভাবে যদি আমরা ভূমিসংস্কার করতে পারি তাহলে ভূমিসংস্কারের মাধ্যমে জমি বন্টন যদি আমরা সঠিকভাবে করতে পারি—কৃষি উৎপাদন বৃদ্ধির সাথে সাথে পশ্চিমবঙ্গের উন্নতি ঘটাতে পারব। কারণ আমরা জানি ভারতবর্ষ একটা কৃষি প্রধান দেশ এবং পশ্চিমবঙ্গও কৃষি প্রধান রাজ্য। এখানে অধিকাংশ মানুষই গ্রামে বাস করেন। সেই গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করতে পারলেই গোটা পশ্চিমবঙ্গের অর্থনীতি চাঙ্গা হবে। সুতরাং কৃষকের তথা খেটে খাওয়া মানুষের জীবন-যাত্রার মান উন্নয়ন করা দরকার। সেই উদ্দেশ্য নিয়েই পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার কৃষকদের হাতে জমি তুলে দিয়েছেন। পিছিয়ে-পড়া যে-সমস্ত মানুষেরা আছেন, ক্ষেতমজুর, তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষদের হাতে জমি তুলে দিয়ে কৃষির উন্নতি ঘটাচ্ছেন। জমি দেওয়ার সাথে সাথে কৃষির অন্যান্য উপকরণগুলোও তাদের কাছে পৌঁছে দেওয়া দরকার। সেগুলো যদি আমরা প্রয়োজন অনুসারে তাদের হাতে তুলে দিতে পারতাম তাহলে নিশ্চয়ই আরও ভাল হত, আরও উন্নতি হত। কিন্তু আমরা জানি এখনই তা পৌঁছে দেওয়া আমাদের পক্ষে সম্ভব নয়। কারণ রাজ্যের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে রাজ্য সরকারের পক্ষে তা সম্ভব নয়। সেক্ষেত্রে রাজ্যে কেন্দ্রীয় অর্থ লগ্নির প্রয়োজন। রাজ্যে যদি কেন্দ্রীয় অর্থ বেশি পরিমাণে লগ্নি না করা হয় তাহলে রাজ্যের সামগ্রিক উন্নয়ন সম্ভব নয়। কিন্তু তা সত্ত্বেও আমরা এই রাজ্যে রেকর্ড পরিমাণ খাদ্য-শস্য উৎপাদন করেছি। ফলে পশ্চিমবঙ্গে উড়িষ্যা কালাহাণ্ডি'র মতো হাজার হাজার মানুষকে অনাহারে মরতে হয়না। উড়িষ্যার কালাহাণ্ডিতে হাজার হাজার মানুষ অনাহারে মারা গেছে, কিন্তু ঐ ধরনের জিনিস পশ্চিমবঙ্গে ঘটেনি। তথাপি এই প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার নিবেদন এই যে, আমি মনে করি এখনও যদি ভূমিসংস্কার—যেটুকু বাকি আছে—সঠিকভাবে যদি করা যায় তাহলে কৃষি উৎপাদন আরও বৃদ্ধি করা সম্ভব হবে। এই মুহূর্তে আমাদের হাতে যে ১ লক্ষ ৮০ হাজার হেক্টর জমি রয়েছে তা অবিলম্বে বিলি-বন্টন করার সাথে সাথে অবিলম্বে দ্বিতীয় ভূমিসংস্কার আইনকে কার্যকর করা প্রয়োজন। এখনও যে জমিগুলো লুকিয়ে রাখা হয়েছে, বা যে জমিগুলো এখনও আমরা উদ্ধার করতে পারি নি সেগুলি অবিলম্বে উদ্ধার করে সাধারণ খেটে খাওয়া মানুষদের মধ্যে বন্টন করা দরকার। তারমধ্যে দিয়ে আমাদের কৃষির আরও উন্নতি ঘটবে। এবং তার মধ্যে দিয়ে আমাদের গ্রামীণ খেটে খাওয়া মানুষদের জীবন-যাত্রার মানের উন্নতি ঘটবে। এই প্রসঙ্গে আরও বলা প্রয়োজন যে, সেচের ক্ষেত্রেও আমাদের নজর দেওয়া প্রয়োজন। ভূমিসংস্কারের সাথে সাথে সেচের উন্নতি না ঘটাতে পারলে কৃষির উন্নতি ঘটবে না। কিন্তু এক্ষেত্রে আমরা কেন্দ্রের বঞ্চনার শিকার হয়েছি। সবদিক দিয়েই কেন্দ্র আমাদের বঞ্চিত করছে, প্রয়োজন মতো অর্থ কোনও ক্ষেত্রেই দিচ্ছে না। আমরা জানি আমাদের তিস্তা প্রকল্পকে সঠিক-ভাবে কার্যকর করতে পারলে উত্তর-বঙ্গের সমস্ত কৃষি জমিতে সেচের জল পৌঁছে দেওয়া সম্ভব হয়। কিন্তু কেন্দ্রীয় বঞ্চনার ফলে তা করা সম্ভব হচ্ছে না। এখন পর্যন্ত ওখানে রাজ্য সরকারের বাজেট থেকে প্রায় ২০০ কোটি টাকা খরচ করা হয়েছে, অথচ

কেন্দ্রীয় সরকার ঐক্ষেত্রে মাত্র ৫ কোটি টাকা এখন পর্যন্ত দিয়েছে। আমি অর্থমন্ত্রী মহাশয়কে বলছি যে, এইরকম বড় বড় সেচ পরিকল্পনার সাথে সাথে ছোট ছোট সেচ পরিকল্পনাগুলিকে অগ্রাধিকারের ভিত্তিতে রূপায়িত করতে হবে। তা যদি আমরা করতে পারি তাহলেই কৃষির আরও উন্নতি সম্ভব হবে। আমার বাস্তব অভিজ্ঞতা হচ্ছে, আমার বিধানসভা কেন্দ্র পাঁচলায় এবং হাওড়া জেলার আরও কয়েকটি স্থানে ছোট ছোট খাল, নালা, ন্যাচা কাটার ফলে ঐ সমস্ত অঞ্চলের জমিগুলি শস্য-শ্যামলা হয়ে উঠেছে। মাঠের পর মাঠ সবুজ হয়ে গেছে। সুতরাং বৃহৎ সেচের সাথে সাথে ক্ষুদ্র সেচ প্রকল্পগুলিকেও অগ্রাধিকার দেওয়া হোক এবং তারমধ্যে দিয়ে কৃষি উৎপাদন আরও বেশি বাড়াবার চেষ্টা করা হোক। এর সাথে সাথে যদি আজকে আমরা কৃষি উৎপাদন বাড়াতে পারি তাহলে গ্রামীণ মানুষ অনেক বেশি কাজ পাবেন। গ্রামীণ ক্ষেতমজুর অর্থ সংস্থানের সুযোগ পাবেন। তাসত্ত্বেও তথ্যের মধ্য দিয়ে জানতে পারি গ্রামীণ ক্ষেতমজুরদের কৃষি উৎপাদন বাড়ার সাথে সাথে বছরে তাদের একটা বিরাট সময় কোনও কাজ থাকে না। আজকে তাদের জন্য যেমন আমরা কৃষি পেনশনের ব্যবস্থা করতে পেরেছি এই সীমিত ক্ষমতার মধ্যে থেকেও তেমনি আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে দাবি করব এই মুহূর্তে যতটা সম্ভব আজকে ক্ষেতমজুরদের জন্য কয়েক মাসের জন্য হলেও বিনামূল্যে কিংবা কম দামে রেশন সরবরাহ-এর ব্যবস্থা করতে পারেন কিনা দেখবেন। এটা করতে পারলে পশ্চিমবঙ্গ সরকার গোটা ভারতবর্ষে একটি দৃষ্টান্ত স্থাপন করতে পারবে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন এ ব্যাপারে যথেষ্ট গুরুত্ব দিয়ে ভাবনা-চিন্তা করেন। এছাড়া আপনি বন্যার ব্যাপারে বাজেট বক্তৃতার প্রথমেই লিখেছেন যে বিধ্বংসী বন্যা, ঝড়-ঝঞ্ঝা এটা আমাদের প্রাত্যহিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। আমরা যদি এর জন্য স্থায়ী ব্যবস্থা না করতে পারি তাহলে বন্যা প্রতিবছরই ঘটবে, একে কোনওভাবেই আমরা ঠেকাতে পারব না। এই বন্যা প্রতিরোধের জন্য স্থায়ী পরিকল্পনা আমাদের করতে হবে। এর সাথে সাথে বিভিন্ন জেলার পরিকল্পনা আছে। আমাদের হাওড়া জেলার ক্ষেত্রে একটি পরিকল্পনার কথা বলব সেটি হচ্ছে নিম্ন দামোদর পরিকল্পনা। এই নিম্ন দামোদর সংস্কার করা না হলে হাওড়া জেলার ক্ষেত্রে প্রতি বছরই বন্যার সম্ভাবনা দেখা দেবে এবং এর পাশাপাশি হুগলি জেলার বন্যার প্রতিরোধও করতে পারা যাবে না। এই নিম্ন দামোদর সংস্কার যাতে অবিলম্বে একটা মিনিমাম সময়ের মধ্যে করতে পারা যায় সে ব্যাপারে নিশ্চয়ই উদ্যোগ নেবেন। এর সাথে সাথে সেচের ব্যাপারে একটি কথা বলব, আমাদের সরকার সেচের ক্ষেত্রে পরিকল্পনা তৈরি করে একটা সময়সীমা বেঁধে দিয়ে পরিকল্পনাটা কার্যকর করার ব্যবস্থা নিলে আমরা নিশ্চয়ই আমাদের কৃষি উৎপাদনের সাথে সাথে মানুষের সামগ্রিক জীবনযাত্রার মান উন্নতি করতে পারব। এর সাথে সাথে আমি অনুরোধ করব, গঙ্গার যে মূল স্রোত, সেই গঙ্গা দিনের পর দিন মজে যাচ্ছে। অবিলম্বে এর সংস্কার করা প্রয়োজন। আমরা জানি, কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক সাহায্য ছাড়া আমরা এটা করতে পারব না। কিন্তু এ ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে যে ধরনের ব্যবস্থা নেওয়া দরকার অবিলম্বে সেই ব্যবস্থা নিতে হবে। কারণ আর কয়েকদিন পর কলকাতার ৩০০ বছর উৎসব উদযাপন করতে চলেছি। আজকে কলকাতার যে উন্নয়ন, যে সৌন্দর্য, কলকাতার সাথে অন্যান্য জেলার মানুষের যে যাতায়াতের রাস্তা, সামগ্রিকভাবে অর্থনীতির যে উন্নয়ন সেটা আজকে কলকাতার পাশে গঙ্গাকে কেন্দ্র করে গড়ে উঠেছে।

আজকে গঙ্গা যদি মজে যায় তাহলে বড় বড় জাহাজ ঢুকতে পারবে না এবং এরফলে সামগ্রিকভাবে অর্থনীতি প্রচন্ড মার খাবে। তাই আমি অনুরোধ করব, এ ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া দরকার এবং কেন্দ্রীয় সরকার যাতে এ ব্যাপারে পূর্ণাঙ্গ দায়িত্ব পালন করেন সে ব্যাপারে আমাদের প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করতে হবে। কৃষির মধ্য দিয়ে গ্রামাঞ্চলে যেমন আমরা অর্থনীতিকে উন্নত করতে পেরেছি তেমনি এই উদ্যোগ গ্রহণ না করলে শহরাঞ্চলের অর্থনীতিকে বাঁচিয়ে রাখতে পারব না, আমাদের শিল্প কলকারখানাগুলিকে বাঁচিয়ে রাখতে পারব না। এর সাথে সাথে আর একটি কথা উল্লেখ করছি। কিছুদিন আগে আমরা দেখেছি, উলুবেড়িয়ার কাছে গঙ্গার ভাঙন হল। পোর্ট ট্রাস্টের বড় বড় জাহাজগুলি গঙ্গার মধ্যে ঢুকছে। গঙ্গার একদিকে মজে যাচ্ছে, সুতরাং আর একদিক দিয়ে জাহাজগুলি যাওয়ার ফলে অর্থাৎ কিনারা দিয়ে যাওয়ার ফলে ঢেউ তুলছে এবং এরফলে গঙ্গার পাড়ে ভাঙন দেখা দিচ্ছে। সেইদিক থেকে উলুবেড়িয়ার মানুষের দারুণ ক্ষয়-ক্ষতি হয়েছে। এই সমস্ত ক্ষয় ক্ষতিই গঙ্গার ভাঙনের ফলে হয়েছে। সুতরাং আমরা যদি গঙ্গার সংস্কার করে ভাঙন এড়াতে পারি, এবং মানুষের যে ক্ষতি হচ্ছে সেই ক্ষতিকে রোধ করতে পারি। সেজন্য আমাদের প্রয়োজনীয় ব্যবস্থা নিতে হবে এবং আপনি সেই প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন সেই আশা করি। পাশাপাশি আপনি আপনার বাজেটে যে কথা বলেছেন যে আমাদের অর্থনৈতিক বঞ্চনায় শিকার হতে হবে, আমরা আমাদের ক্ষমতার মধ্যে থেকে যে সমস্ত বন্ধ শিল্পগুলি আছে সেগুলি গ্রহণ করবার চেষ্টা করছি। কিছু শিল্প কলকারখানা তো আপনি গ্রহণ করেছেন এবং আর্থিক সাহায্যও দেওয়া হয়েছে। বিশেষ করে হাওড়ার প্রতিনিধি হিসাবে হাওড়া জেলায় যে দু' ধরনের শিল্প, কলকারখানা আছে, প্রচুর পাটকল আছে, সেখানে বৃহৎ শিল্প গেস্টকীন বড় কারখানা দীর্ঘদিন বন্ধ থাকার পর খুলেছে, কিন্তু হাজার হাজার শ্রমিক এখনও কারখানার বাইরে রয়েছে। কতকগুলি চটকল একেবারে বন্ধ হয়ে গেছে। সেসবগুলির সুব্যবস্থার জন্য আপনি এবারে উদ্যোগ নিয়েছেন আরও উদ্যোগ নেবেন এই আশাই আমি রাখি। সঙ্গে সঙ্গে এ ব্যাপারে কেন্দ্রের যে পূর্ণ দায়িত্ব আছে সেই যাতে তারা পালন করেন আপনি সে ব্যাপারেও প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন। আমরা আমাদের তাঁত শিল্পে একটা দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছি। আমাদের হাওড়া জেলা বিশেষ করে আমার নির্বাচনী কেন্দ্র পাঁচলা সেখানে ব্যাপকভাবে জরী শিল্পের কাজ হয়। শতকরা ৪০টি পরিবার জরী শিল্পের সাথে যুক্ত। হাওড়া জেলার পাঁচলা এবং পার্শ্ববর্তী অঞ্চল বাউড়িয়া, ডোমজুড় এবং সাঁকরাইল সেখানকার মানুষরা এই জরির শিল্পের সাথে যুক্ত, সুতরাং এই জরী শিল্পের উন্নতির জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন আমি এই অনুরোধ আপনার কাছে করছি। তারপর আজকে যেটা সবচেয়ে বড় কথা, বেকার সমস্যা। বেকার যুবকদের কাজের জন্য সংবিধানে স্বীকৃতি দিতে হবে, এই দাবি আমরা এখনও পূরণ করতে পারিনি। বেকার সমস্যা দিনের পর দিন হু হু করে বেড়ে যাচ্ছে, বেকার সমস্যার পরিকল্পনা আপনি গত বছরও রেখেছিলেন, এবছরও রেখেছেন। আমি বিশেষ করে অনুরোধ করব যে, ব্যাঙ্কগুলির যে অসহযোগিতা সেই অসহযোগিতার জন্য খুবই অসুবিধা হচ্ছে। বেকারের কোটা মতো অর্থ তাদের নিজের হাতে তুলে দিয়ে তাদের জন্য কোনও স্বয়ং সম্পূর্ণ ব্যবস্থা আমরা করতে পারছি না। আমার ব্যক্তিগত অভিজ্ঞতার কথা বলছি, এস.ই.পি. স্কীমের ব্যাপারে ব্যাঙ্কের প্রতিনিধিরা নিজে উপস্থিত থেকে ইন্টারভিউ নিয়ে যে কেসগুলির অনুমোদন দেওয়ার

কথা সেইগুলি দিনের পর দিন মাসের পর মাস বার বার ব্যাঙ্কে গিয়ে সেই টাকা পাওয়ার কোনও ব্যবস্থাই হয়না। এরজন্যও প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া দরকার। না পারলে বাজেটে যে নির্দিষ্ট কোটার কথা বলা থাকে, সেই কোটা পূরণের জন্য বাস্তব ক্ষেত্রে বেকারদের সেই টাকা আমরা দিতে পারি না, একটা অনীহা এবং অসহযোগিতা কাজ করে, কাজেই এই ব্যাপারটিকে রোধ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন। বেকারদের বিভিন্ন সমাজ সেবামূলক কাজে যাতে লাগানো যায়, যেমন বক্রেশ্বরকে আমরা একটা বিরাট আন্দোলনে পরিণত করতে পেরেছি অনেকেই রক্ত দিচ্ছেন এবং নানাভাবে সাহায্য ও সহযোগিতা করছেন, কেন্দ্রের বঞ্চনা, রাজনৈতিকভাবে বাস্তব সত্যটাকে আমরা তুলে ধরতে পেরেছি সেইরকম বেকার যুবকদের যদি এইরকম কোনও কাজে যুক্ত করতে পারি, তাদের পশ্চিমবঙ্গের বেকার যুবকদের যদি অসামাজিক কাজ ড্রাগ ইত্যাদি থেকে উদ্ধার করতে পারা যায়, তাদের একটা সুস্থ সামাজিক পরিবেশের মধ্যে নিয়ে যাওয়ার ব্যবস্থা যদি এই অবস্থার মধ্যে করতে পারা যায় তাহলে অবস্থার যে উন্নতি হবে এই প্রমাণ আমরা দিতে পারি। কাজেই আপনি এই ব্যাপারে অগ্রাধিকার দেবেন, আমি আপনার কাছে এই অনুরোধ করছি।

[4-10 — 4-20 P.M.]

আর একটি কথা বলে বক্তব্য শেষ করছি। আজকে সমাজের বিভিন্ন ক্ষেত্রে কৃষির ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে, পঞ্চায়েত ব্যবস্থার ক্ষেত্রে আমাদের সাফল্য এসেছে। পর্যটনের ক্ষেত্রেও পরিকল্পনা গ্রহণ করেছি আমরা। সেইরকম একটি পর্যটনকেন্দ্র হল হাওড়া জেলার গাদিয়াড়া যেখানে কিছুদিন আগেও পর্যটকরা যেতেন না। কিন্তু আজও পশ্চিমবঙ্গের পর্যটন-প্রিয় মানুষদের কাছে গাদিয়াড়াকে আকর্ষণীয় কেন্দ্র হিসাবে গড়ে তুলতে পারিনি, কারণ সেখানে যাবার রাস্তাঘাট অত্যন্ত খারাপ। তাছাড়া পর্যটকদের সুযোগ-সুবিধা বলতে যা বুঝায়, সেখানে সেটাও নেই। যদিও সরকারি সাহায্যে হাওড়া জেলা পরিষদ বিভিন্ন পরিকল্পনা নিয়েছেন, তাহলেও আমি অনুরোধ করব, ঐ গাদিয়াড়াকে যাতে আরও বেশি পর্যটকদের কাছে আকর্ষণীয় করা যায় এবং অন্যান্য পর্যটককেন্দ্র যেগুলো আছে সেগুলোকে আকর্ষণীয় করে গড়ে তুলে পর্যটকদের যাতে টেনে নেওয়া যায় সেদিকে উদ্যোগ নেবেন।

সর্বশেষে স্বল্প সঞ্চয় সম্বন্ধে বলে শেষ করছি। আজকে পশ্চিমবঙ্গে এটা একটা আন্দোলন হয়ে গেছে, সবচেয়ে বেশি উৎসাহ যোগাতে পারছে। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে গণ উদ্যোগ সৃষ্টি করার জন্য অর্থমন্ত্রী একটি উৎসাহব্যাঞ্জক পরিকল্পনার কথা বলেছেন। সেইমতো হাওড়া জেলা এরমধ্যে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে লক্ষের অতিরিক্ত সংগ্রহ করতে পারায় তারা এক কোটি টাকা পেয়ে গেছেন। লক্ষের অতিরিক্ত তারা যে টাকাটা সংগ্রহ করতে পেরেছেন তার অংশ হিসাবে এই টাকা তাদের ফিরিয়ে দেওয়া হয়েছে। উন্নতির স্বার্থে আজকে পশ্চিমবঙ্গে এই উৎসাহব্যাঞ্জক কাজ শুরু হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী অন্যান্য সেস, ট্যাক্স ইত্যাদি আদায়ের কথা বলেছেন। সেইসবও নিশ্চয় এইভাবে আদায় করে ঠিক ঠিক কাজে লাগানো হবে। এই আশা রেখে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী কেন্দ্রের

বঞ্চনা এবং রাজ্যের যে আর্থিক সীমাবদ্ধতা তারমধ্যে দিয়ে তিনি যেভাবে ঘাটতিশূন্য ভারসাম্যমূলক বাজেট পেশ করেছেন তারজন্য তাকে অভিনন্দন জানাব। অভিনন্দন জানাব ভূমি সংস্কারের ফলে কৃষির উৎপাদন ঊর্দ্ধমুখি হয়েছে এবং তা বেড়ে চলেছে বলে। তাকে আরও অভিনন্দন জানাব এইজন্য যে, একদিনও ওভারড্রাফট নেবার প্রয়োজন হয়নি বলে। ক্ষুদ্র সঞ্চয় প্রকল্পে জমার পরিমাণ প্রায় দুই গুণ হয়েছে। এইসব কারণে নিশ্চয়ই তাকে সকলের পক্ষ থেকে, বামফ্রন্টের পক্ষ থেকে এবং আমার দলের পক্ষ থেকে অভিনন্দন জানাব। তবে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অল দ্যাট গিলটারস ইজ নট গোল্ড। কিছু কিছু ত্রুটি এরমধ্যে আছে যেগুলো আমি তার সহৃদয় দৃষ্টি আকর্ষণ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই ধরুন, আমাদের কাছে যে অর্থনৈতিক সমীক্ষার বইটি দেওয়া হয়েছে তারমধ্যে দেখছি যে, যতগুলো গুরুত্বপূর্ণ বাণিজ্যিক এবং আধা বাণিজ্যিক সংস্থা পরিচালনা করা হচ্ছে তারমধ্যে দিয়ে আমাদের প্রশাসনিক, সাংগঠনিক দুর্বলতা নিদারুণভাবে প্রকট হয়েছে। সমস্ত লোকসান। আপনার যতগুলি প্রকল্প তারমধ্যে ধরুন দুগ্ধ প্রকল্প তারপর আমাদের ট্রাম, বাস পরিবহন ব্যবস্থা শুধু তাই নয় হাওড়া, বারুইপুর, কল্যাণী যে শিল্প তালুকগুলি আছে—ইন্ডাস্ট্রিয়াল এস্টেট—তাও লোকসানে চলছে। লোকসানের বহর বেড়ে চলেছে কল্যাণী, দুর্গাপুর এবং শিলিগুড়িতে যে কাষ্ঠ শিল্প, দারু শিল্প আছে সেখানেও। এমন কি আমাদের পোলট্রি বা ডিমের চাষ সেখানেও লোকসানে চলছে। লাভ দেখানো হচ্ছে গ্রেট ইস্টার্ন হোটেলে। এটা কিন্তু অর্থমন্ত্রী নিশ্চয়ই স্বীকার করবেন এই লাভটা কিন্তু নোশনাল। কারণ প্রায়ই এখানে সরকার পক্ষ থেকে অনবরত পার্টি চলেছে এবং সেখানে টাকাটা এক খাতা থেকে আর এক খাতায় যাচ্ছে, ডান হাত থেকে বাঁ হাতে এবং বাঁ হাত থেকে ডান হাতে যাচ্ছে। তা ছাড়া যে সমস্ত সংবাদপত্রগুলি আমাদের তীব্র সমালোচনা করে থাকে তাদের কথা বাদ দিন। আমি দুগ্ধ প্রকল্পের কথা বলছিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দুধের পরিমাণ কমছে, দাম বাড়ছে। আমি একটা ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি, আমার পারিবারিক চিকিৎসকের নির্দেশে আমাকে তার উপর আমি একজন নিরামিষাসী আপনারা জানেন—দুধ খেতে হয়। আমি ডবল টোনড দুধ খেয়ে থাকি। এক লিটার দুধ পেতাম সেটা অর্দ্ধেক করে দিয়েছে। আমি মিল্ক কমিশনার মহাশয়ের কাছে লিখেছিলাম যে চিকিৎসকের নির্দেশের জন্য আমাকে দুধ খেতে হচ্ছে। তো আমি খুব খুশি হলাম তারসঙ্গে আমার টেলিফোনে কথা হয়, তিনি বললেন যে মন্ত্রী মহাশয়ের কাছে আমার দরখাস্ত পেশ করা হয়েছে। তিনি অত্যন্ত কঠোর নিরপেক্ষতা দেখিয়েছেন। তাতে আমি খুশি এবং আশা করব অন্যান্য দপ্তরের মন্ত্রী মহোদয়রা এইরকম কঠোর নিরপেক্ষতা যেন পালন করেন এটাকে দৃষ্টান্ত হিসাবে গ্রহণ করে। তা ছাড়া যে সংবাদপত্রগুলি আমাদের তীব্র সমালোচনা সব সময় করেন তাদের কথা আমি ধরছি না। কিন্তু স্টেটসম্যান তাদের একটু ধরা হয় অনেক নিরপেক্ষ, অনেক সময় আমাদের সমালোচনা করেন। সেই স্টেটসম্যান পত্রিকায় মাননীয় অর্থমন্ত্রী দেখেছেন সম্পাদকীয়তে লিখেছে It must be pointed out that the Budget is not growth-oriented; which detracts somewhat from Mr. Dasgupta's other achievement. Apart from the new incentive scheme proposed for industry, his Budget does not give any specific thrust to development either industrial or agricultural which is unfortunate for a

State that has been declining economically over the last two decades." এখানে ওরা বলছেন যে কেন্দ্রের বঞ্চনা আছে সবই আছে। কিন্তু ইট ইজ রিভিলিং সেই সময় বলছেন 'that out of 47 State undertakings, only seven are making profit' তারপরে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি মার্কসবাদি, আমরাও মার্কসবাদি, লেনিনবাদি। সোভিয়েত ইউনিয়নের বিপ্লবের পর মহামতী লেনিন তিনি অগ্রাধিকার দিয়েছিলেন দুটি জিনিসের উপর একটি হল বৈপ্লবিক চেতনা বাড়াতে হবে, তারজন্য শিক্ষা চাই এবং দ্বিতীয়টি হল বিদ্যুৎ। সুতরাং তিনিও বিদ্যুতের উপর অগ্রাধিকার দিয়েছেন। সেইজন্য আমরা দেখেছি পরিকল্পনার জন্য যে ব্যয় বন্টন তার হিসাবে তাতে প্রথম হচ্ছে বিদ্যুৎ-৩৪.২ শতাংশ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে বিদ্যুতের কি হাল ছিল আমরা জানি এবং এমন কি বিদ্যুৎমন্ত্রী এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছেন কিছুদিন আগে যে গত সোমবার থেকে নাকি পাওয়ার কাট হচ্ছে না, বিদ্যুৎ কমতি হচ্ছে না। কিন্তু গতকাল যে রবিবার গেল, সেইদিন দিন দুপুরে বেলা দশটা সাড়ে দশটার সময়ে যখন বহু হাজার হাজার লোক মহাভারত দেখার জন্যে অপেক্ষা করে থাকেন সেই সময়েই বিদ্যুতের ঘাটতি হল। সন্ধ্যাবেলায় আমার বাড়িতে দু-দুবার বিদ্যুৎ গেল। আমি অবশ্যি তখন পার্টি মিটিংয়ে ছিলাম। এইতো হচ্ছে অবস্থা। সংবাদপত্রের রিপোর্ট আমরা বিশ্বাস করিনা, তারা সব সময়ে আমাদের বিরুদ্ধেই লেখেন। কিন্তু তারজন্য তো কোনও প্রতিবাদ দেখিনি। মাননীয় মুখ্যমন্ত্রী যুবভারতী ক্রীড়াঙ্গনে ক্ষোভের সঙ্গে বলেছেন যে, এখানে সমন্বয়ের অভাব রয়েছে ৩টি দপ্তরে একটি হল আপনার বিদ্যুৎ দপ্তর, আরেকটি হল বিদ্যুৎ পর্ষদ এবং আরেকটি হল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন। এই ৩টির মধ্যে একটা সমন্বয়ের অভাব রয়েছে। যদি সত্যি মুখ্যমন্ত্রী এইকথা বলে থাকেন তাহলে আজকে সেখানে যাতে সমন্বয় হয় এটা আপনার দেখা উচিত। পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন এটা বিদ্যুৎমন্ত্রীর কাছে ৫টি আঙ্গুলের মতো। ওখানে তিনি ইঞ্জিনিয়ার নিয়ে যাচ্ছেন, সব ফেটোর ইঞ্জিনিয়ার নিয়ে যাচ্ছেন কিন্তু তবুও কেন সমন্বয় হচ্ছে না এটা নিশ্চয় অর্থমন্ত্রী হিসাবে আপনি দেখবেন। এখানে বক্রেশ্বরের জন্য ৯১ কোটি টাকা ধরেছেন, ধরে রেখেছেন, বক্রেশ্বর সম্পর্কে এবং আমরা এটা যেহেতু বামফ্রন্টের পক্ষ থেকে এবং কেন্দ্রীয় সরকারের বঞ্চনার বিরুদ্ধে ১৯৮৫ সাল থেকে ঝুলে আছে, আমাদের বক্রেশ্বর কিছুতেই হল না। এখানে মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন এবং আমরাও তা বিশ্বাস করি যে আমাদের আর কোনও উপায় নেই বাধ্য হয়ে একে আমাদের তৈরি করতে হবে। তারজন্য অবশ্যই আমাদের পক্ষ থেকে অর্থ সংগ্রহ, রক্তদান হচ্ছে। দুঃখের বিষয় একটি কথা বলছি যে, এটা যেন একটু একপেশে হয়ে যাচ্ছে। ধরুন আজকে অর্থ সংগ্রহ নিয়ে আমাদের রাজ্যসভার সদস্য এবং নেতৃস্থানীয় সর্ব ভারতীয় নেতা তিনি বলেছেন যে লোকসভার সদস্যদের টাকা তুলল, আমাদের কাছে তো চাইল না? স্যার, আমিও এখানে একটা প্রস্তাব করছি যে, অর্থমন্ত্রী আমাদের বিধায়কদের কাছে সরাসরি লিখতে পারতেন এবং এতে আমদেরওতো ইনভলভমেন্ট হওয়া দরকার। উনি তো সরাসরি আমাদের কাছে লিখতে পারতেন তাহলে আমি অন্তত রক্তদান করতে পারব না কারণ সেই বয়সও নেই, তার একটা সীমা আছে, কিন্তু আমি যে চুরুট খাই, সেটার কিছুটা ব্যয় সঙ্কোচন করে কিছুটা অর্থ দিতে পারতাম এবং সেই সঙ্গে সঙ্গে আমাদের যে স্বাস্থ্যমন্ত্রী, প্রাক্তন সহকর্মী তার হাসি ফুটে উঠত। স্যার, এছাড়াও আমি আরও একটি কথা বলতে

চাই সেই কথাটি হচ্ছে আমাদের এখানে বক্রেশ্বরের ব্যাপারে। আপনি এখানে টার্গেট দিয়েছেন ১ হাজার কোটি টাকায় ৫ বছরের মধ্যে অর্থাৎ সেটি হচ্ছে ১৯৯৪ সাল নাকি করবেন। এখন ১৯৯২ তে সাধারণ নির্বাচন, আমাদের শত্রুপক্ষ এবং কিছু সংবাদপত্র সুযোগ নিচ্ছেন—আমি আপনার কাছে এই আবেদন করছি যে দেখুন নির্বাচনের আগে এটা করা সম্ভব কিনা, তাহলে এটা নিয়ে বিরূপ সমালোচনা করবার কোনও সুযোগ এরা পাবে না। আমার দলের আমার বন্ধু দলীয় সদস্য আপনি যে বিকেন্দ্রীকরণ করছেন পঞ্চায়েতে জয়ন্ত বিশ্বাস সেদিন যে কথা বলেছেন, আমিও সেই কথা বলছি, গত দুইটি নির্বাচনের পর এবারে যে নির্বাচন হয়ে গেল একটা সুবিধাবাদি কিছু লোক এতে প্রবেশ করেছে, তারা আমাদের সাথে বক্রেশ্বরের জন্যে কেন্দ্রের বিরুদ্ধে তীব্র আন্দোলন গড়ে তুলতে হবে। সেই আন্দোলন যদি গড়তে হয় তাহলে এই শ্রেণীর লোকেরা আমাদের সঙ্গে থাকবে না। তাছাড়া একটা সমান্তরাল শাসন ক্ষমতায় বিকেন্দ্রীকরণ পর্যন্ত একটা সমান্তরাল একটা প্যারালাল আজকে যা দেখেছি একটা সংগঠন গড়ে উঠছে এটা কিন্তু অনেক সময়ই চিন্তা এবং উদ্বেগের কারণ ঘটাতে পারে; এই সম্পর্কে যদি আপনি আলোকপাত করেন ভাল হয়, আমি খুশি হব। আমার শেষ একটি কথা হচ্ছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে, আমাদের এখানে সাম্রাজ্যবাদি বিরোধী আন্দোলনের দুটি ধারা ছিল। একটা ধারা হচ্ছে অহিংস অসহযোগ আন্দোলনের ধারা, আর একটা হচ্ছে সশস্ত্র বিপ্লবের আন্দোলনের ধারা। আমাদের বামফ্রন্ট সরকারের স্বীকৃত নীতি যে আমরা সশস্ত্র বিপ্লবীর আন্দোলনের ধারার মূল্যায়ন করেছি এবং সেই বিপ্লবী মহানায়কদের মূর্তি প্রতিষ্ঠা করে স্মৃতি রক্ষা করছি। যেমন, আমরা মাতঙ্গিনী হাজরার অহিংস আন্দোলনের নেতা মহাত্মা গান্ধীর আন্দোলনে যিনি প্রাণ দান করেছেন তার মূর্তি বসিয়েছি। তেমনি আমরা চট্টগ্রামের অগ্নিগর্ভা নেতৃ প্রীতিলতা ওয়াদেদারের মূর্তি বসিয়েছি। নেতাজির মূর্তিও বসিয়েছি, বিপ্লবী মহানায়ক রাসবিহারীর মূর্তি বসিয়েছি, বিপ্লবী মহানায়ক সূর্য সেনের নামে ভবন করেছি। কিন্তু আমি গত বাজেটের সময় অর্থমন্ত্রীর সাথে কথা বলেছিলাম, তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন—আপনি পন্ডিত, আপনি বিশিষ্ট অর্থনীতিবিদ, আপনি মিষ্টভাষি, এবং শ্রদ্ধাশীল, আপনি পয়মুখ বিষকুম্ভ নন, কারণ আপনার সাদা খোলা মন নিয়ে আপনি সব সময় আলাপ আলোচনা করেন—আমাকে বলেছিলেন যেসময়ের শেষ অভ্যুত্থান ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে নেতাজি সুভাষচন্দ্রের আজাদ হিন্দ ফৌজের পর ইন্ডিয়ান রয়াল নেভির তাদের যে অভ্যুত্থান হয়েছিল ইন্ডিয়ান রয়াল নেভির আপরাইজিংয়ের জন্য ১০ লক্ষ টাকার জায়গায় আপনি বলেছিলেন ৬ লক্ষ টাকা দেবেন। স্থান নির্দিষ্ট হয়ে আছে, তরুন প্রখ্যাত ভাস্কর গৌতম পাল যাকে মুখ্যমন্ত্রী ১ লক্ষ টাকার অনুদান দেওয়ার ফলে আমরা সেই প্রথম যে শহীদ ১৮৫৭ সালে মঙ্গল পান্ডে তার মূর্তি আমরা পুনের ডিফেন্স আর পাইপে পাঠিয়েছি, আজকে সেইজন্য বলব আমাদের তো কত টাকা, কতদিকে বহু অনুষ্ঠানে খরচ হয়। আপনার অকৃপণ সহযোগিতা ধন্য যেসব অনুষ্ঠান সেই অনুষ্ঠান রুচিসম্পন্ন কিনা সংস্কৃতি সম্পন্ন কিনা এই নিয়ে বিতর্ক উঠতে পারে কিন্তু আপনি তাদের অনুদান দিয়ে থাকেন। তাছাড়া কত এক দিনের অনুষ্ঠানে লক্ষ লক্ষ টাকা খরচ হয়। আমার সেই রবীন্দ্রনাথের সামান্য কথা, সেই রানির কথা মনে পড়ছে কতদিন যায় রাজ মহিষীর এক প্রহরের প্রমোদে। আমি আপনার কাছে অত্যন্ত সবিনয়ে আবেদন রাখছি সেই ৬ লক্ষ টাকা কোনও জায়গায় দেখতে পেলাম না। অথচ

তার প্রস্তুতি চলেছে, স্থান নির্দিষ্ট হয়েছে, আই এন এ মনুমেন্টের পাশে প্রতিরক্ষা দপ্তরের প্রতিনিধিরা এসে স্থান নির্দিষ্ট করে দিয়ে গেছেন তাদের প্ল্যান পুলিশ কমিশনারের কাছে পড়ে আছে একটা ফর্মাল অ্যাপ্রুভ্যাল দিল্লি থেকে পাবার জন্য। কারণ, আমাদের একটা আবেগ আছে, সেই সশস্ত্র বিপ্লবী আন্দোলনের ধারার সাথে একটা আত্মিক যোগ আছে। প্রবীণ যারা মন্ত্রী যেমন শ্রদ্ধা ভাজন বিনয় চৌধুরি তারও একটা আত্মিক যোগ আছে, একটা আবেগ আছে, অনুভূতি আছে, আমরা চাই এই প্রজন্মের যারা যুবক তরুন যারা অপসংস্কৃতির জোয়ারে ভেসে যাচ্ছে, নেশার শিকার হচ্ছে, তাদের সামনে এই সাম্রাজ্যবাদ বিরোধী যে আন্দোলন তার ইতিহাস তুলে ধরতে, তাদের সৎপথে চালিত করতে, জাতি, সমাজ এবং দেশের কাজে তারা যাতে আত্ম নিয়োগ করতে পারে তার জন্য এই ইতিহাস তাদের সামনে তুলে ধরা প্রয়োজন। আজকে আমি অত্যন্ত কৃতজ্ঞ থাকব যদি আপনার জবাবি ভাষণে এই সম্পর্কে একটা উত্তর দেন। এইকথা বলে আপনার বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী স্বদেশ চাকি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ঘাটতি শূন্য যে বাজেট পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করি। আমি অর্থনীতিবিদ নই, তবুও বলতে চাই যে উন্নয়নের স্বার্থে ঘাটতি বাজেটেরও দরকার আছে। আমি কাগজে দেখলাম কেরালার বামফ্রন্ট সরকার ঘাটতি বাজেট পেশ করেছেন। যাইহোক, ভারতবর্ষের উন্নয়নের মূল সমস্যা হচ্ছে অসম বিকাশ। এই অসম বিকাশের ফলে আজকে অর্থনৈতিক, সামাজিক দ্বন্দ্বের সৃষ্টি হচ্ছে এবং উন্নত এলাকা এবং পশ্চাদপদ এলাকার মধ্যে আর একটা দ্বন্দ্বের সৃষ্টি হচ্ছে। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বাইরে নয়। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা আজ পশ্চাদপদ, আবার কতকগুলি জেলা আজকে অতি অগ্রসর উন্নয়নের ক্ষেত্রে। আমি বার বার এই বিধানসভায় বলেছি যে উত্তরবঙ্গ বৃটিশ আমলে দীর্ঘকাল বঞ্চিত লাঞ্ছিত ছিল। সেখান থেকে চা, কাঠ, পাট ইত্যাদি থেকে বিভিন্নভাবে পশ্চিমবঙ্গের আয় হত, এখনও সেই আয় হয়। কিন্তু কংগ্রেস আমলে দেখেছি উত্তরবঙ্গকে অবহেলা করত তারা, সেখানে বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রীকে অনুরোধ করছি উত্তরবঙ্গের পাঁচটি জেলাকে পশ্চাদপদ জেলা হিসাবে ধরার জন্য। আমরা জানি উত্তরবঙ্গের এই ৫টি জেলা শিক্ষা-দীক্ষা, যোগাযোগ ব্যবস্থায়, শিল্পে, কৃষিতে, ভূমি সংস্কারে সমস্ত দিক থেকে আজকে অনগ্রসর।

সেইজন্যই আমরা বলেছিলাম উত্তরবঙ্গের মানুষের জন্য তাদের উন্নতির জন্য আলাদা টাকা রাখা দরকার। আমি আমার অভিজ্ঞতায় দেখেছি বাজেটের টাকা যেটা ভাগ করা হয় সেটা মন্ত্রীরা জেলাওয়ারি ভাগ করেন এবং সেটা ওই বৃটিশ আমলের গতানুগতিক সিদ্ধান্ত অনুযায়ী ভাগ করা হয়। এরফলে দেখা গেছে উত্তরবঙ্গের জেলাগুলি সমস্ত বিষয় মিলিয়ে যে টাকা পায় তার দ্বারা উত্তরবঙ্গের উন্নয়ন হয়না। গত বন্যার সময় দেখেছি একটিমাত্র রাস্তা জাতীয় সড়ক যেটা আমাদের পশ্চিম দিনাজপুর জেলাকে যোগাযোগ করে থাকে সেটা বন্যায় ভেসে যাবার ফলে দেখলাম আমাদের জেলা অন্যান্য জেলা থেকে বিচ্ছিন্ন হয়ে গেল। কাজেই উত্তরবঙ্গের রাস্তা ঘাটের উন্নতি করা বিশেষ প্রয়োজন। এই রাস্তার অভাবে দেখেছি উত্তরবঙ্গের একটি মানুষ অসুস্থ হলে তাকে একটা ভাল হাসপাতালে নিয়ে গিয়ে

চিকিৎসা করাতে বিরাট অসুবিধার সম্মুখীন হতে হয়। উত্তরবঙ্গে যদিও মেডিক্যাল কলেজ রয়েছে, কিন্তু সেখানে চিকিৎসার সুব্যবস্থা নেই এবং সেখানে রোগি নিয়ে গেলে তারা কলকাতাকে দেখিয়ে দেয়। এইসব নানা কারণে আমার বক্তব্য হচ্ছে, উত্তরবঙ্গের জন্য একটা আলাদা ফান্ড করুন। উত্তরবঙ্গে কয়েকটা বন্যায় যে অভিজ্ঞতা হয়েছে তাতে বলতে পারি এই বন্যা নিয়ন্ত্রণ করার জন্য একটা মাস্টার প্ল্যান করা দরকার এবং তারজন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে যদি লড়াই করতে হয় সেটা করা দরকার। বন্যা নিয়ন্ত্রণের জন্য ১০.৩৩ শতাংশ এবং আরও ১০ কোটি টাকা রেখেছেন। এই সামান্য টাকা দিয়ে উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণ করতে পারবেন কিনা আমার সন্দেহ আছে। গত ২ বছরের বন্যার ফলে যে সমস্ত বাঁধ এবং স্লুইস গেট ভেঙে গেছে সেগুলি বর্ষার আগেই মেরামত করা দরকার। তবে এই কাজ বর্ষার আগে হবে কিনা সেটা কিন্তু অনিশ্চয়তার মধ্যে রয়েছে। উদারভাবে শিল্প গড়ে তোলা হয়েছে কলকাতার আশেপাশে। এই প্রসঙ্গে আমি অনুরোধ করব, উত্তরবঙ্গের প্রতিটি জেলায় যাতে শিল্প গড়ে ওঠে সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। আমি আশাকরি আগামীদিনে পশ্চিমবাংলায় যে সমস্ত শিল্প, কলকারখানা হবে তার একটা অংশ আমাদের উত্তরবঙ্গ পাবে। কৃষি উন্নয়নের ক্ষেত্রে বলা হয়েছে সর্বকালের রেকর্ড ভঙ্গ করেছে। কিন্তু এক্ষেত্রে দেখছি পরিকল্পনা খাতে মাত্র ১৩ শতাংশ টাকা ধরা হয়েছে। কৃষকদের ৭০ ভাগ গ্রামে বাস করে। যে কৃষকরা দেশের সম্পদ সৃষ্টি করছে সেই কৃষকদের জন্য সেচ খাতে টাকা খরচ করতে হবে, উন্নত ধরনের বীজ দেবার জন্য টাকা খরচ করতে হবে। ব্যক্তিগত মালিকানায় জমি থাকায় একটা সঙ্কট দেখা দিয়েছে। শুধু তাই নয়, বিভিন্নভাবে স্যালো বসাবার ফলে এবং অপরিকল্পিতভাবে টিউবওয়েল করার ফলেও সঙ্কট দেখা দিয়েছে। আমার ব্যক্তিগত মত হচ্ছে ক্ষুদ্র এবং মাঝারি কৃষকদের নিয়ে কো-অপারেটিভ করে যদি চাষ না করা হয় তাহলে বিজ্ঞানসম্মতভাবে চাষ হবেনা। বিজ্ঞান এবং প্রযুক্তি কৃষিতে ব্যবহার করতে গেলে কো-অপারেটিভ করা সবার আগে প্রয়োজন। সেইদিকে আশা করি অর্থমন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন। আর্থিক সমীক্ষার ১১ পৃষ্ঠায় তিন প্যারাতে বন্যার কথা বলা হয়েছে এবং সেখানে বন্যার কথা উল্লেখ করা হয়েছে এবং তাতে তিনটি জেলার নাম উল্লেখ আছে। কুচবিহার জলপাইগুড়ি মালদা এবং পরে এক প্যারাতে চারটি জেলার নাম উল্লেখ আছে যেমন মুর্শিদাবাদ জেলার কথাও আছে। তাহলে কি পশ্চিম দিনাজপুরে এই বন্যা হয়নি ১৯৮৮ সালে? তার নাম কিন্তু এখানে নাই, এটা খুবই দুঃখের কথা। আমরা কিন্তু এইকথা বার বার বলে যাচ্ছি। কিন্তু ওরা বলছেন টাকা নাই আমরা কোনও কাজ করতে পারছি না। অর্থমন্ত্রী মহাশয় টাকা দিয়েছেন কিনা জানি না পশ্চিম দিনাজপুরে যে সব বাড়ি যেসব বাড়ি বন্যায় ভেঙে গিয়েছে, সেগুলি মেরামত করার জন্য। তারপর আমাদের এই পশ্চিমবাংলায় ব্যাপক নিরক্ষর লোক আছে তাদের পক্ষে বৈজ্ঞানিকভাবে কাজ করা সম্ভব নয়। ভিয়েতনামে তারা নিরক্ষরতা দূর করেছে। সেখানে গ্রামাঞ্চলের মানুষগুলো শিক্ষিত করার জন্য তারা ব্যাপক প্রচেষ্টা চালিয়েছে। আমাদের এখানে যেসব বয়স্ক শিক্ষা কেন্দ্র আছে তাদের পক্ষে এই সমস্যা সমাধান করা সম্ভব নয়। নিরক্ষরতা দূর না করতে না পারলে বিজ্ঞান সম্মতভাবে চাষ করা যাবে না। এইদিকে আজকে আমাদের প্রথম প্রচেষ্টা চাপানো দরকার। তারপর যেসব কাজ পঞ্চায়েতের উপর দেওয়া হয়েছে সেগুলি একটু চেক আপ করা দরকার। টাকা দেওয়া হল জুন মাসে—কিন্তু সেই টাকা আজ

ফেব্রুয়ারি মাস তারা এখনও পর্যন্ত বিলি করতে পারেনি। এই সমস্তগুলি দেখা একান্ত প্রয়োজন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী ঋষিকেশ মাইতি** : মাননীয় অধ্যক্ষ মহাশয় খুব দুঃখের সঙ্গে বলছি যে আজকে বিরোধী পক্ষ নাই বলে। প্রথমেই আমি এই বাজেটকে পরিপূর্ণভাবে সমর্থন করছি এবং অভিনন্দন জানাচ্ছি। একটা চরম বঞ্চনার মুখে দাঁড়িয়ে এই ধরনের বাজেট প্রস্তাব সত্যিই অভিনন্দনযোগ্য। আজকে এস.ইউ.সি.র বিপ্লবী পক্ষের কেউ নেই, দেখতে পাচ্ছি। ওদের বিনীতভাবে আমি অনুরোধ করব যে, বাজেটে কর আরোপের ক্ষেত্রে ছাড় দেওয়া হয়েছে, কমিয়ে দেওয়া হয়েছে সাইকেল, তার যন্ত্রপাতি, কাগজ, বনস্পতি, ড্রাই সেল ব্যাটারি, চা ইত্যাদি ইত্যাদি যেগুলি সাধারণ মানুষের নিত্য ব্যবহার্য জিনিস। আর কর বৃদ্ধির প্রস্তাব করা হয়েছে বিয়ার, বিদেশি মদ, এয়ার কন্ডিশনার, স্যানিটরী ফিটিংস, সবরকমের মার্বেল, ডলোমাইট ইত্যাদি ক্ষেত্রে এবং প্রাইভেট জীপ, ছোট গাড়ি, ইত্যাদি বিষয়ে রোড ট্যাক্স বৃদ্ধি করা হয়েছে। এইগুলি সব সম্পদশালী বিত্তশালী ব্যক্তিরাই ব্যবহার করে। সুতরাং বাজেট প্রস্তাবটি অনুধাবন করতেই গেলে শুধু এটুকু থেকে বোঝা যাবে যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব করেছেন তা জনস্বার্থবাহি, দরিদ্র জনগণের স্বার্থেই এটা হয়েছে, সম্পদশালী, বিত্তশালী ব্যক্তিগণের স্বার্থের বিরুদ্ধে হয়েছে। ওদের সঙ্গে তো মিলবে না। কারণ, কেন্দ্র কিরকম বাজেট পেশ করেছে সেটা আমরা সবাই জানি। কেন্দ্রের বাজেট বিশ্লেষণ করার সময় আমার নেই, আমি করব'ও না এবং এখানে প্রাসঙ্গিক'ও ততখানি হবে না। তবে আমি শুধু এইটুকু বলব যে, কেন্দ্র প্রতি বছর বাজেট করছে, আর অনবরত বেকার বৃদ্ধি হচ্ছে, মুদ্রাস্ফীতি হচ্ছে, মূল্যবৃদ্ধি হচ্ছে। এই মূল্যবৃদ্ধির চাপে দেশের সমস্ত মানুষ আজ জর্জরিত। মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলার মানুষের কিছুটা চাপ কমাবার জন্য চেষ্টা করছেন, আর অন্যদিকে কেন্দ্রীয় সরকারের বাজেটে চাপ বৃদ্ধি হচ্ছে, এইখানেই হচ্ছে পার্থক্য। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের বাজেট প্রস্তাবটিকে আর একটু অন্যদিক দিয়ে অনুধাবন করতে হবে। কারণ, আমরা দেখছি কেন্দ্রের কংগ্রেস সরকারের আমলে ক্ষমতা ক্রমশ কেন্দ্রীভূত হচ্ছে। তারা গণতন্ত্রকে ধ্বংস করছেন। আর অন্যদিকে বামফ্রন্ট সরকার বিকেন্দ্রীকরণে বিশ্বাসি এবং সেই পদ্ধতিতেই তারা চলেছেন এবং গণতন্ত্রকে রক্ষা করছেন। বিকেন্দ্রীকরণ বিশ্বাস করে বামফ্রন্ট সরকার আক্ষরিক অর্থে, তার প্রমাণ বাজেটের ছত্রে ছত্রে রয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে'ও ভূমি সংস্কার হচ্ছে। কাজেই এই সম্পর্কে আর বিশেষ করে বলার কিছু নেই, এই বিষয়ে অনেকেই উদাহরণ দিয়ে বলেছেন। এই বিষয়ে অন্যান্য কংগ্রেস শাসিত রাজ্যগুলির থেকে আমরা অনেক বেশি পরিমাণে সাফল্য অর্জন করেছি। পঞ্চায়েতের মাধ্যমেই আমরা এই সাফল্য অর্জন করেছি। জনগণের দ্বারা নির্বাচিত পঞ্চায়েতের মাধ্যমেই এই ভূমি সংস্কার সম্ভব হয়েছে এবং আমরা এই অগ্রগতি করেছি ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার ফলে। আমি প্রথমেই মাননীয় অর্থমন্ত্রীকে একটি নতুন প্রস্তাব হাজির করার জন্য ধন্যবাদ জানিয়েছিলাম, আর একবার ধন্যবাদ জানাচ্ছি এই প্রস্তাবটি হাজির করার জন্য। সুন্দরবনের বাঁধ মেরামত করার জন্য তিনি ১০ কোটি টাকা মঞ্জুর করেছেন। সুন্দরবনের অধিবাসীরা এই কথাটি

শুনলে গভির আনন্দবোধ করবে। শুধু তাই নয়, তিনি বলেছেন জেলাপরিষদের হাতেই সেই টাকাটা দেওয়া হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনারা সকলেই জানেন যে, আমরা সুন্দরবনের সমুদ্র তীরে বাস করি। বাউন্ডারি মেরামতের একটা ভয়ঙ্কর সমস্যা আমাদের আছে। টাকা পয়সাগুলি নয় ছয় হয়ে যায়। গতবারে আপনার আনুকূল্যে আমরা পঞ্চায়েতের মাধ্যমে কিছু কাজকর্ম করেছিলাম। আমরা দেখাতে পেরেছি যে, অনেক কম অর্থ ব্যয়ে এই বাঁধ মেরামত করা সম্ভব হয়েছে।

[4-50 — 5-00 P.M.]

আপনি সেটাকেই আজকে বাজেট প্রস্তাবের মধ্যে অন্তর্ভুক্ত করেছেন, এরজন্য আপনাকে ধন্যবাদ। সেখানে জেলা পরিষদের মাধ্যমে সেই সমস্ত অর্থব্যয় হবে অবশ্য সেচ দপ্তরের নিশ্চয় পরামর্শ নেওয়া হবে। এটা সাধু প্রস্তাব। এখানেও বামফ্রন্ট সরকার জনগণের সাহায্যে এবং পঞ্চায়েতের মাধ্যমে এটা করবার জন্য প্রয়াসি হয়েছেন কারণ বিকেন্দ্রীকরণে আমরা বিশ্বাসি। আজকে গ্রাম উন্নয়নের জন্য যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তাতে গ্রামের উন্নতি হচ্ছে। স্যার আপনি জানেন যে আমাদের এই সরকারের আমলে বর্গাদারদের নাম সবচেয়ে বেশি রেকর্ডেড হয়েছে এবং সরকারে ভেস্টেড জমিগুলি বিলি করা হয়েছে ভূমিহীনদের মধ্যে এবং তারা পাট্টাপ্রাপ্ত হয়েছেন। এক সময় তারা চাষ করলেও তাদের ধান লুঠ হয়ে যেত এবং সারা বছর চাষ করার পর সে বুঝতে পারত না যে শেষ পর্যন্ত সেই ফসল তার ঘরে উঠবে কিনা। তখন মালিকরা তাদের ধান লুঠ করে নিত, আজ কিন্তু এই বামফ্রন্ট সরকারের আমলে সেটা আর মালিকদের পক্ষে করা সম্ভব হচ্ছে না। তাছাড়া বর্গা অপারেশনের মাধ্যমে বর্গাদারদের নাম রেকর্ড করা হয়েছে এবং তার ফলে তারা একটা স্থায়িত্বের আশ্বাস পেয়েছেন এবং তারা প্রাণপনে চেষ্টা করছেন ফসল উৎপাদন বাড়াতে। স্যার, আমরা দেখছি, ঐ ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী তারা সকলেই চেষ্টা করছেন বেশি করে ফসল উৎপাদন করতে। মোটামুটি একটা হিসাব দেখা যাচ্ছে প্রায় ৭০ ভাগ চাষযোগ্য জমি এই ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে বা পাট্টাদারদের হাতে গিয়েছে এবং তারা প্রাণপন চেষ্টা করে উৎপাদন বাড়াবার চেষ্টা করছেন। অনুমান করা যাচ্ছে—বাজেটেও বলেছেন— রেকর্ড উৎপাদন হবে। এরসঙ্গে সঙ্গে সেচ ও সারেরও ব্যবস্থা করা হয়েছে। তাছাড়া ডি.আর.ডি.এ-এর সাহায্যের ব্যবস্থা করা হয়েছে। এইরকম নানানভাবে চাষীদের সাহায্য করা হচ্ছে। এগুলি পঞ্চায়েতের মাধ্যমে করা হচ্ছে। স্যার, এই বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে জনগণের সাহায্য নিয়ে সমস্ত উন্নয়নমূলক কাজ করছেন—এরজন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। স্যার, শেষ কথা, আজকে কেন্দ্রের চরম বঞ্চনার মুখে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকারকে এই কাজগুলি করতে হচ্ছে। এই বঞ্চনার ইতিহাস সকলে ভালোভাবেই জানেন এবং এই বাজেট প্রস্তাবের মধ্যেও তা লেখা আছে। আমি হিসাব করে দেখছিলাম, ১৯৮৯/৯০ সালে ব্যয়ের কথা বলা হয়েছে এক হাজার ১৫ কোটি টাকা, এর ৭১ পারসেন্ট আমাদের নিজস্ব সম্পদ থেকে সংগৃহিত হবে এবং ৩২৫.৬ কোটি টাকা কেন্দ্রের সহায়তা হিসাবে পাওয়া যাবে— ২৯ ভাগ। এই ৩২৬.৬ কোটি টাকা যেটা কেন্দ্রের সহায়তা হিসাবে পাওয়া যাবে তারমধ্যে এর ৭০ পারসেন্ট হচ্ছে ঋণ যেটা সুদ সহ ফেরত দিতে হবে। তাহলে প্রকৃতপক্ষে আমরা মাত্র ১০০ কোটি টাকা

পেলাম যেটা ফেরত দিতে হবে না। অর্থাৎ মোট টাকার মধ্যে আমরা কেন্দ্রের সহায়তা হিসাবে পেলাম মাত্র ১০০ কোটি টাকা। এ যেন পর্বতের মূষিক প্রসবের মতন। স্যার, গত বছরের পরিকল্পনার ইতিহাসেও বঞ্চনার কথা আমরা জানি। ব্যাঙ্ক আমানতের ক্ষেত্রেও উনি সঠিকভাবে লিখেছেন যে সেখানেও পশ্চিমবঙ্গের প্রতি চরম বঞ্চনা করা হচ্ছে। এই বঞ্চনার মধ্যে দাঁড়িয়ে উনি গ্রামোন্নয়নের ব্যবস্থা করেছেন। এই বঞ্চনার কথা বার বার এই বিধান সভায় দাঁড়িয়ে বলা হয়েছে, সর্বত্র বলা হয়েছে যে এই কর্পোরেট ট্যাক্স, উৎপাদন শুল্ক ইত্যাদি এগুলিতে আমাদের ক্ষমতা নেই, এটা কেন্দ্রীয় সরকারের। আমরা বাজার থেকে ঋণ সংগ্রহ করব সেই অধিকারও আমাদের নেই। আমরা বিদেশ থেকে টাকা আনার চেষ্টা করছি তাও তারা দেবেন না। তাহলে কোথা থেকে রাজ্য সরকার টাকা পাবে? তাদের নানারকম বাধা নিষেধ আছে। কিছু কিছু ব্যাপার যদিও বা যোগাড় করা যায় কিন্তু সেখানেও তাদের বাধানিষেধ আছে। কাজেই রাজ্য সরকারগুলিকে ঠুটো জগন্নাথ করে দেওয়া হয়েছে। সারকারিয়া কমিশন যদিও কিছু বলেছেন কিন্তু সেটাও কার্যকর হলনা। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারকে উন্নয়নের কাজ করতে হচ্ছে। এমন কি আমরা দেখেছি যে, দু'দুবার বন্যা হয়ে গেল। আমাদের সাহায্যের প্রয়োজন হল কিন্তু বেশি পরিমাণ টাকা যাতে খরচ করতে না পারি অর্থাৎ দেশের দরিদ্র মানুষের জন্য, প্লাবিত মানুষের সাহায্যের জন্য বেশি যাতে খরচ না করতে পারি তারজন্য একটা উর্দ্ধসীমা রেখে দেওয়া হল যে এর বেশি খরচ করতে পারবেন না। নিষ্ঠুরতার একটা সীমা আছে। এই হচ্ছে কেন্দ্রীয় সরকার। আর হলদিয়া পেট্রো-কেমিক্যাল-এর কথা বলে লাভ নেই। এই সম্পর্কে বহুবার বলা হয়েছে। পশ্চিমবঙ্গের শিল্পের উন্নয়ন ওরা করতে দেবেনা। ওদের বন্ধ্যা নীতির ফলে গোটা ভারতবর্ষে ছোটবড় কলকারখানা প্রায় ১।। লক্ষেরও বেশি বন্ধ হয়ে গেছে। ওদের এতেও লজ্জা করেনা। পশ্চিমবঙ্গ সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে ১৩টি রুগ্ন শিল্প অধিগ্রহণ করেছেন, ১০টি জাতীয়করণ করেছেন এবং ৫২টিকে নানাভাবে সাহায্য করছেন। তবুও ওরা কটাক্ষ করে নানাকথা বলছেন। ওদের রাজত্বে কলকারখানা বন্ধ হচ্ছে। আর আমাদের টাকা নেই, তারমধ্যেও রুগ্ন শিল্পকে বাঁচাবার জন্য আমরা কিছু চেষ্টা করছি। এরজন্য ওদের সাধুবাদ দেওয়া উচিত। কিন্তু এর বিরুদ্ধে কিছু বলা যাবেনা। ওদের চোখে চামড়া নেই। যখন আমরা এসব কথা বলব তখন ওরা ঘর ফাঁকা করে পালিয়ে গেলেন। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তারজন্য আমরা গর্ব বোধ করি। কারণ উনিতো আর নোট ছাপাতে পারবেন না। এই বঞ্চনার মুখে দাঁড়িয়ে যে আর্থিক শৃঙ্খলার কথা বলা হয়েছে, সেই শৃঙ্খলা বজায় রেখে উনি বাজেট তৈরি করেছেন। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে উনি যে ঘাটতি শূন্য বাজেট তৈরি করেছেন, যে আর্থিক শৃঙ্খলা বজায় রেখে যে বাজেট তৈরি করেছেন তারজন্য আমরা তাকে অভিনন্দন জানাচ্ছি। এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৪ দিন ধরে এই বাজেট নিয়ে যে আলোচনা, বিতর্ক চলেছে, আমি আপনার অনুমতি নিয়ে তার উপরে আমার বক্তব্য রাখছি। বক্তব্য রাখতে গিয়ে আমি প্রথমে বিরোধী দলের ৩ জন মাননীয় সদস্য,

যদিও তারা এখানে উপস্থিত নেই, তারা যে বক্তব্য রেখেছেন, তারজন্য প্রথমে তাদের ধন্যবাদ জানাচ্ছি এবং ধন্যবাদ জানাচ্ছি সরকার পক্ষের মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন তারজন্য। তবে মূল বিরোধী মাননীয় সদস্য যারা অংশগ্রহণ করলেন না তারা অংশ গ্রহণ করলে ভাল হত। কারণ আমি মনেকরি যে ভিন্ন মত নেওয়া খুবই প্রয়োজন। যদি সেই ভিন্নমত সঠিক হয় তাকে গ্রহণ করারও প্রয়োজন আছে। তবে যদিও মূল বিরোধী দলের সদস্য যারা বক্তব্য রাখলেন না তবুও ভিন্ন মত যা রাখা হয়েছে, আমি চেষ্টা করব যতদূর সম্ভব প্রত্যেকটির ক্ষেত্রে আমার যে বক্তব্য সেটা রাখতে। এই বক্তব্য রাখতে গিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমার বক্তব্য আমি তিনটি ভাগে ভাগ করছি। প্রথমত আলোচনা যেভাবে চলেছে, এক ধরনের বক্তব্য এসেছে, যেটা রাজ্য অর্থনীতির সমস্যা এবং সম্ভাবনাকে নিয়ে, তার উপর বক্তব্য প্রথমে আমি রাখব। দুই নং হচ্ছে মূল বাজেটে আয় এবং ব্যয়ের হিসাব, একে কেন্দ্র করে যে বক্তব্য থাকবে, কতকগুলো নীতি বিকেন্দ্রী করণের নীতি, পঞ্চায়েতকে নিয়ে কতকগুলো বক্তব্য এসেছে, সেখানে আমার বক্তব্য আমি রাখব। প্রথম অংশের আলোচনা আমি এইভাবে শুরু করছি যে আমারা বারংবার বলেছি যে আমাদের যাত্রা শুরু কিন্তু ভূমি সংস্কারকে দিয়ে এবং এই ক্ষেত্রে একটু পুনরুক্তি সত্যেও আমরা বলছি কেন কেন্দ্রীয় সরকারের মূল আর্থিক নীতির সঙ্গে আমাদের মতের তফাৎ, আমরা মনেকরি এই অবস্থাতে আমাদের দেশে দুই ধরনের বিকল্প পথে এগোনো যায়। একটি বিকল্প হতে পারে মালিকানার ক্ষেত্রে, এটা কৃষিতে জমির, শিল্পে পুঁজির মালিকানার ক্ষেত্রে যে অসম বন্টন, সেটা ভাল না লাগলেও, সেটা আমরা মেনে নিতে পারি। মেনে নিয়ে অর্থাৎ নীতি, উন্নতি এইসব কথা বলতে পারি। কিন্তু যেই মুহূর্তে মেনে নেব, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই মুহূর্তে আজকে কেন্দ্রীয় সরকারের এই বিষয়গুলোতে যে মূল নীতি, সেটাই মেনে নেব। তার কারণ এটাই তো ঘটনা, স্বাধীনতার পর একটা পাঁচশালা পরিকল্পনার পর আর একটা পাঁচশালা পরিকল্পনায় ভূমি সংস্কারের উপর পবিত্র থেকে পবিত্রতর কথা বলার পরও সারা দেশে ভূমি সংস্কারের কাজ এগোয়নি। যার প্রধান জাতীয় নমুনা সমীক্ষার সর্বশেষ তথ্য। জাতীয় উন্নয়ন পরিষদের যে বৈঠক হয়, সেখানে কেন্দ্রীয় সরকারই বলেছেন যে—সারা দেশের ক্ষেত্রে, যেটা আমরা উল্লেখ করেছি প্রান্তিক এবং ছোট কৃষক, খেটে খাওয়া কৃষকের হাতে ২৯ শতাংশের বেশি চাষের জমি আসেনি। যদি এই হয়, মূল জমির মালিকানা যদি জমিদার জোতদারদের হাতে থাকে, তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে তো আর রোমান্টিক হয়ে বিশেষ লাভ নেই। তখন কৃষির যে রীতি, যাদের জমি, তাদের চোখ দিয়ে দেখতে হবে। তাদের কি আছে, কি নেই, তারা তো নিজেরা কাজ করতে পারেন না, তাদের শ্রম ক্ষমতা নেই, তাই বারংবার তারা আরও বেশি যন্ত্র নিয়ে এসে শ্রমিক ছাঁটাই করা, এটা কৃষিতেও হবে। এটা কোনও অলীক কথা নয়, কারণ এটা কেন্দ্রীয় সরকারের প্রকাশিত দলিল ঐ উন্নয়ন পরিষদের বৈঠকে রাখা হয়েছে। যেভাবে চলছে দেশ তাতে অধিক যন্ত্রপাতি নিয়োগের ফলে কৃষিতেও শ্রমিক ছাঁটাই হতে পারে। ওরাই আশঙ্কা প্রকাশ করেছেন! আবার শিল্পে অসম মালিকানা রাখা মানে আবার পুঁজিপতিদের চোখ দিয়ে দেখা, আবার কিছু যন্ত্রপাতি আনা এবং শ্রমিকদের ছাঁটাই করা। এটা কোনও অলীক কথা নয়, কেন্দ্রীয় সরকারের প্রকাশিত তথ্য বলছে যে ৬০ দশকের প্রথমে যে কারখানা পিছু ৭৮ জন শ্রমিক কাজ পেতেন, আজকে সেখানে শ্রমিক

ছাঁটাই হয়ে সেই কারখানাগুলোতে কারখানা পিছু ৪১ জন শ্রমিক সেখানে কাজ করে। একি সর্বনাশা ব্যবস্থা। আমরা ভূমি সংস্কারের কথা বললাম না, শিল্পে পুঁজির মালিকানা ভাবলাম না, তাই শক্তি সরিয়ে রেখে একি সর্বনাশা উৎপাদন ব্যবস্থা! এরফলে সাধারণ মানুষকে উৎপাদন ব্যবস্থা থেকে সরিয়ে আনা মানে তার আয় বৃদ্ধি না হওয়া, তাদের ক্রয় ক্ষমতা বৃদ্ধি না হওয়া। আমরা বার বার বলছি শিল্পের উৎপাদনের মূল মন্ত্র যা সংখ্যাতত্ত্বে হয়না, মূল মন্দা কিন্তু সেখান থেকে। ওরা পথ খোঁজার চেষ্টা করেন রপ্তানির মাধ্যমে। দেশের বাজারকে অগ্রাহ্য করে, দেশের মানুষকে অগ্রাহ্য করে, রপ্তানির মাধ্যমে। কিন্তু রপ্তানিও তো বাড়ছে না! তার বদলে আমদানি আরও বেশি বাড়ছে এবং তাই এই যে ফারাক, সেটা মেটানোর জন্য ঋণ নেবার কথা বলা হয়েছে, ঋণ করা হয়েছে। কিন্তু মূল নীতি না পাল্টানোর জন্য আবার ঋণ নেবার প্রয়োজন হচ্ছে। এই যে আমরা বলছি আন্তর্জাতিক ঋণের ফাঁদে জড়িয়ে পড়া, এই ঋণের মুখে দাঁড়িয়ে আমরা যে বিকল্প অর্থনীতির কথা, এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে বলছি, আমাদের যাত্রা শুরু। ভূমি সংস্কার দিয়ে যাত্রা শুরু হয়েছে এবং আমরা বলছি, সাধারণ মানুষের সংগঠনের জোরে এবং সরকারি প্রশাসনের যতটুকু কাজ, তার মাধ্যমে আমরা একটা জায়গায় দাঁড়িয়েছি। যাতে তথ্য নিয়ে কোনও বিতর্কের অবকাশ না থাকে সেজন্য আমি জাতীয় নমুনা সমীক্ষার তথ্যটাই এখানে উল্লেখ করতে চাই। জাতীয় নমুনা সমীক্ষার সর্বশেষ তথ্যে বলেছে যে, ভূমি সংস্কারের ফলে আজকে সারা ভারতবর্ষে যেখানে মোট কৃষি জমির মাত্র ২৯ শতাংশের মালিকানা আছে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের হাতে, সেখানে পশ্চিমবঙ্গে ৬০ শতাংশ জমির মালিকানা এসে গেছে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের হাতে। এরসঙ্গে নথিভুক্ত বর্গাদারদের — যারা কাজের শর্তাধিকার পেয়েছে — আওতায় যে জমি আছে তা যদি যোগ করা যায়, তাহলে মোট কৃষি জমির যে অংশ কৃষকদের অধিকারে এসেছে — মোট চাষ-যোগ্য জমির— তা ৭০ শতাংশ হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের সামগ্রিক চিত্র থেকে এখানকার চিত্রটা বদলে গেছে। তাই বলছি, আমাদের যে জমি কৃষকদের হাতে এসেছে তাতে রোমান্টিক ব্যাপার কিছু নেই! এই জায়গায় আমরা এসে পৌঁছেছি। ভূমি সংস্কারের ক্ষেত্রে একজন বিরোধী সদস্য একটা প্রশ্ন রেখেছেন যে, ভূমি সংস্কারের ফলে বর্তমানে ন্যস্ত জমির পরিমাণ কত; ইত্যাদি। সেই তথ্য আমি আর একবার দিচ্ছি। ১৯৮৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সরকারে ন্যস্ত জমির পরিমাণ ১২ লক্ষ ৫৭ হাজার একর। এটা সরাসরি বলাই ভাল যে, এরমধ্যে ১ লক্ষ ৯৯ হাজার একর, প্রায় ২ লক্ষ একর বামফ্রন্ট সরকারের আমলে ন্যস্ত হয়েছে। বাকিটা কখন হয়েছে? বাকিটা মূলত যুক্তফ্রন্টের আমলে। এটা সরাসরি বলাই ভাল। এই তথ্য ভূমি-রাজস্ব দপ্তরের মাননীয় মন্ত্রী এই বিধানসভায় দিয়েছেন এবং আমি তার ভিত্তিতেই বলছি। প্রকাশিত তথ্যেই বলা হয়েছে এবং আমরা এই ২ লক্ষর ক্ষেত্রে একটা জিনিস লক্ষ করেছি—এটা ১৯৭৯-৮০ সাল থেকেই লক্ষ করা যাচ্ছে—যে, নূতন-ভাবে ভেস্ট করার ক্ষেত্রে, সরকারে ন্যস্ত করার ক্ষেত্রের অসুবিধা হচ্ছে। অসুবিধা হচ্ছে এই কারণে যে, বেনামে জমিগুলি রাখা হয়েছে কখনও কখনও ফলের-বাগান, কখনও কখনও মাছের ভেড়ি ইত্যাদি দেখিয়ে। তাই ১৯৮১ সালে দ্বিতীয় ভূমি সংস্কাব বিল আনা হয় যার উর্দ্ধ-সীমার মধ্যে সর্বপ্রকারের জমিকে আমরা অন্তর্ভুক্ত করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এবং বিরোধী দলের সদস্যরাও সকলেই জানেন সেই

বিলটি পাঁচ বছর ধরে রাষ্ট্রপতির অনুমোদন পায় নি এবং '৮৬ সালে অনুমোদন দেওয়ার ব্যাপারে কতগুলি প্রশ্ন তোলা হয়। যার জন্য '৮৬ সালে তৃতীয় সংশোধনী বিল এনে আবার পাঠানো হয় এবং সেই তৃতীয় সংশোধনী বিলে আজ পর্যন্ত রাষ্ট্রপতির অনুমোদন পাওয়া যায়নি। এরমধ্যে দাঁড়িয়ে, যেটুকু অনুমোদন পাওয়া গেছে, সেটুকুর ওপর দাঁড়িয়ে যতটুকু ন্যস্ত করা যায় ততটুকু ন্যস্ত করার জন্য কাজ এগুচ্ছে। এই সংবিধানের মধ্যে দাঁড়িয়ে, এই কাঠামোর মধ্যে দাঁড়িয়ে এক্ষেত্রে যে কাজটুকু করা হয়েছে তার থেকে উপকার পেয়েছে প্রায় ১৮ লক্ষ পরিবার। একটা কথা এখানে বলি — একটু আগেই যে প্রশ্নটি এখানে তোলা হয়েছে, "আমাদের যে জমি ন্যস্ত হয়েছে, তা কিভাবে বন্টন হয়েছে?" যে ১২.৫৭ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে তা বন্টনের হিসাবটা আমি দিচ্ছি। ১২.৫৭ লক্ষ একরের মধ্যে ১.৮২ লক্ষ একর আদালতের ইঞ্জাংশনের জন্য আটকে আছে, বিলি করা যাচ্ছে না। সুতরাং ১২.৫৭ লক্ষ একর থেকে ১.৮২ লক্ষ একর বাদ দিলে থাকছে ১০.৫৭ লক্ষ একর। তারমধ্যে ৮.৩৬ লক্ষ একর ভূমিহীন কৃষক পরিবারের মধ্যে বন্টন করা হয়েছে। তাহলে ১০.৫৭ লক্ষ একর থেকে ৮.৩৬ লক্ষ একর বাদ দিলে বাকি থাকে ২.৩৯ লক্ষ একর। এটার কি হয়েছে? এরমধ্যে ৫২ হাজার একর জমি ভূমিহীন কৃষক পরিবারের বাস্তু-ভিটের জন্য বন্টন করা হয়েছে এবং অল্প কিছু জমি এই ৫২ হাজার একরের মধ্যে থেকেই কয়েকটি দপ্তরকে দেওয়া হয়েছে। ২.৩৯ লক্ষ একর থেকে ৫২ হাজার একর বাদ দিলে, বাকি থাকছে ১.৮৭ লক্ষ একর। ১.৮৭ লক্ষ একরের মধ্যে থেকে ১.৮১ লক্ষ একর সম্প্রতি পঞ্চায়েতকে দিয়ে দেওয়া হয়েছে, কি কাজে, সেটা আমি পরে বলছি। তাহলে আর বাকি থাকছে ৬ হাজার একরের মতো এবং সেগুলি বিভিন্ন জেলা শাসকের কাছে আছে—এই অতিরিক্ত ৬ হাজার একর—বন্টন করার জন্য।

[5-10 — 5-20 P.M.]

কিন্তু ১.৮১ লক্ষ দিয়ে দেওয়া হয়েছে পঞ্চায়েতকে। তারমধ্যে আবার ২৪ হাজার ভূমিহীনদের দিয়ে দেওয়া হয়েছে। সুতরাং আগের ৮.৩৬ আর ২৪ হাজার যোগ করুন, তাহলে ৮.৬০ লক্ষ একর জমি বন্টন করা হয়েছে। বাকি যেটুকু জমি পঞ্চায়েতের হাতে আছে, বলা হয়েছে, দেখুন, জমি চাষযোগ্য কিনা, যদি চাষযোগ্য হয় তাহলে ভূমিহীনদের দিন আর যদি চাষযোগ্য না হয় একটা নতুন সিদ্ধান্ত নেওয়া হয়েছে তাহলে গোষ্ঠীবদ্ধভাবে সামাজিক বন-সৃজনের কাজে ব্যবহার করুন। এটা সারা ভারতবর্ষের ক্ষেত্রে একটা নতুন নজির। এটাই একটা গোটা হিসাব। এরসঙ্গে এই ১৮ লক্ষ পরিবার উপকৃত হয়েছেন এবং তারসঙ্গে প্রায় ১৪ লক্ষ পরিবার বর্গাদারে নাম নথিভুক্ত করার মাধ্যমে উপকৃত হয়েছেন। তাহলে ১৪ সঙ্গে ১৮ যোগ করলে, সহজ পাটিগণিত করলে ৩২ লক্ষ পরিবার উপকৃত হয়েছেন এইকথা বলতে হয়। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলছি, এরমধ্যে কিছু পরিবার জমি বন্টন থেকে উপকার পেয়ে থাকতে পারেন, কিছু বর্গা রেকর্ডিং-এর মাধ্যমে উপকার পেয়ে থাকতে পারেন। আমি তাই যদি ডাবল কাউন্টিং বাদ দিই তাহলে আমি পারে কাছে আসতে পারছি যে অন্তত ২৫ লক্ষ পরিবার পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে ভূমি সংস্কার থেকে কোনও না কোনওভাবে জমি পাওয়ার মাধ্যমে অর্থাৎ কাজের স্থায়িত্বের মাধ্যমে উপকার পেয়েছেন। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে মোট পরিবারের সংখ্যা ৫৫ লক্ষ।

এই ৫৫ লক্ষ পরিবারের মধ্যে আমরা দরিদ্রতম মানুষ বলি ৩০ লক্ষ পরিবারকে। সেই ৩০ লক্ষ পরিবারের মধ্যে ২৫ লক্ষ পরিবার ভূমি সংস্কার থেকে কোনও না কোনওভাবে উপকার পেয়েছেন, সম্মান পেয়েছেন বলে আমরা মনে করছি এবং এটা সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ বিষয়। তবে শুধু জমি দেওয়ার সঙ্গে সঙ্গে জমি যাতে ঠিকমতো রাখতে পারেন— যে প্রশ্ন মাননীয় বিরোধী সদস্য রেখেছেন তারজন্য উৎপাদনের অন্যান্য উপকরণ যেটুকু দেওয়ার চেষ্টা হয়েছে সেটা সংক্ষেপে বলে দিচ্ছি। যতদূর আমার ধারণা আছে, ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে এই জিনিস হয়নি। এই ভূমি সংস্কার থেকে গত ১০ বছরে উপকার পাচ্ছেন ২৫ লক্ষ পরিবারের মতন, নীট ২৫ লক্ষ পরিবার। ১৭ লক্ষ পরিবারকে ব্যাঙ্ক ঋণ উৎপাদনের জন্য দেওয়া গেছে। এরসঙ্গে বলা উচিত, সার্বিক গ্রামীন উন্নয়ন প্রকল্প বা আই.আর.ডি.পি, তার থেকে উপকৃত হচ্ছেন মোট ১২ লক্ষ পরিবার। তারমধ্যে কিছু মানুষ ভূমি সংস্কার থেকে উপকৃত আছেন। মিনিকিট ইত্যাদির প্রতি মাধ্যমে বছরে গড়ে ১৫ লক্ষ পরিবার উপকৃত হন। প্রান্তিক এবং ক্ষুদ্র চাষী তার থেকে কিছু উপকার এখানে আসে। সবার শেক্ষে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে বলা হয়েছে যে, যে কোনও ক্ষুদ্র সেচ প্রকল্প এমনভাবে স্থান নির্বাচন করা হয় যে তার মধ্যে অন্তত ৫০ ভাগ জমি যেন এই প্রান্তিক ক্ষুদ্র কৃষক এবং প্রান্তিক কৃষকদের মধ্যে এই ভূমি সংস্কারে যারা উপকৃত আছেন তারা যেন পান। এখানে আমাকে সংক্ষেপে সেচের ক্ষেত্রে কিছু বলতে হচ্ছে যেহেতু প্রশ্ন বারংবার উঠেছে সেহেতু আমি বলছি, বিভিন্ন যেসব সমীক্ষা করা হয়েছে সেখানে দেখা যাচ্ছে, ভূমি সংস্কারের সঙ্গে উৎপাদনের অন্যান্য উপকরণের মধ্যে যেখানে বিশেষ করে সেচের জল পৌঁছে দেওয়া গেছে সেখানে উৎপাদনের বন্ধ দরজা সবচেয়ে বেশি খুলেছে। সেচের ক্ষেত্রে যদি আমরা দুইভাগে ভেঙে ফেলি তাহলে দেখব বড় মাঝারি সেচ প্রকল্প একদিকে আর ক্ষুদ্র সেচ প্রকল্প আর একদিকে। বড় সেচ প্রকল্পের ক্ষেত্রে যেগুলি আমাদের নতুন প্রকল্প, বা সদ্য শুরু হয়েছে, যেগুলি শেষ করব, তার মধ্যে উত্তরবঙ্গে বিশেষ করে তিস্তা প্রকল্পের কথা উল্লেখ করতে হয়, যে প্রকল্পের খরচ এখন প্রায় ৫১০ কোটি টাকায় দাঁড়িয়েছে, যে প্রকল্পের জন্য রাজ্য সরকার প্রায় ২৯০ কোটি টাকা খরচ করেছেন এবং যে প্রকল্পের জন্য এতবার বলা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার অতিরিক্ত ৫ কোটি টাকার বেশি এখন খরচ করেননি, যদিও উত্তর ভারতের এই ধরনের অনেক প্রকল্পের সমস্ত ব্যয়-ভার নিয়েছেন, কিন্তু এখানে ৫ কোটি টাকার বেশি খরচ করেননি। এই প্রকল্পটি তাড়াতাড়ি শেষ করার ব্যাপারটি গুরুত্বপূর্ণ বিষয়। একই সাথে দক্ষিণবঙ্গের ক্ষেত্রে কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণ এবং সুবর্ণরেখা প্রকল্পের কাজটি হাতে নেওয়া হয়েছে। কিন্তু এই বড় প্রকল্পগুলির ক্ষেত্রে, মূল জোরটা যেখানে, প্রকল্পগুলি অসম্পূর্ণ আছে, মূল যে ডিস্ট্রিবিউটরি সেটা হয়েছে মাইনর কি সাব মাইনর, আবার যেটা মাইনর, সাব মাইনর হয়েছে তার থেকে ফিল্ড চ্যানেল, মাঠ নালাটি হয়নি। এই প্রতিটি বড় প্রকল্পের ক্ষেত্রে মূল জোরটা কিন্তু এখন দেওয়া হচ্ছে। এইগুলি সম্পূর্ণ করে এর একেবারে মাঠ নালা পর্যন্ত, আর এরসঙ্গে গুরুত্ব দেওয়া ক্ষুদ্র সেচের ক্ষেত্রে এবং ক্ষুদ্র সেচের মাটির উপরের জল এবং মাটির নিচের জল উভয় ক্ষেত্রে, এবং এক্ষেত্রে আমরা বলছি মাটির উপরের জলের ক্ষেত্রে যে প্রায় ১১ লক্ষ পুকুর এবং দিঘী আছে যেগুলির সংস্কার ইত্যাদি তো চলবেই তারসঙ্গে যে জোরটা সবচেয়ে বেশি প্রয়োজন এবং যারফলে বিশেষ করে খরার হাত থেকে বাঁচা যায় সেটা হচ্ছে মাটির নিচের বা ভূ-জলের

ব্যবস্থা করা। এইকথা বলা উচিত যে, আমাদের কাছে যে তথ্য আছে তাতে পশ্চিমবঙ্গের বড় অংশেই মাটির নিচের জলের দিকের অবস্থা খুব ভাল। রাজ্য পরিকল্পনা পর্যদ, জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া, সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড এবং আমাদের ক্ষুদ্র সেচ দপ্তর যৌথভাবে এই সমীক্ষার কাজ অন্তত ৪ বছর আগেই শেষ করেছেন। আমাদের ৩৪১টি ব্লকের প্রতিটি ব্লকের মাটির নিচের জলের যে স্থায়ী অবস্থান, অ্যাকুইভার এবং জলের হেরফের অবস্থানের ওয়াটার টেবলের যে ভ্যারিয়েসন এই দুটি তথ্য আমরা প্রতি জেলার প্রতি ব্লকের কাছে পৌঁছে দিতে পেরেছি। তারথেকে এটাই বেরিয়ে আসছে যে, পশ্চিমবঙ্গের কয়েকটি সমস্যা সঙ্কুল অঞ্চল বাদ দিলে যারমধ্যে সুন্দরবন অঞ্চল, বর্ধমানের বিশেষ করে আসানসোল অঞ্চল, বীরভূমের বোলপুর, এবং দার্জিলিংয়ের পার্বত্য অঞ্চল পড়ছে এবং পার্বত্য অঞ্চলের ঠিক নিচের অঞ্চলও পড়ছে। এই অঞ্চলগুলি বাদ দিলে অন্যান্য অঞ্চলের অধিকাংশ ক্ষেত্রে হয় পাতকুয়া না হলে অগভির নলকূপ, বা গভির নলকূপ অথবা সাব-মারসিবল পাম্প সেট দিয়ে এই জল তুলে আনা যায় এবং এটা কোন জেলায় কোন ব্লকের কোন ধরনের নলকূপ বসান উচিত এই তথ্য আমরা পৌঁছে দিয়েছি এবং দেওয়ার পরে যে কাজ শুরু হয়েছে সেখানে একটা নূতন সম্ভাবনার দরজা খুলে যাচ্ছে সেটা আমরা একটু বলছি। এ প্রসঙ্গটা উঠেছিল এবং আমাদের সরকার পক্ষের সদস্যগণই তুলেছিলেন বলে বলছি, যেমন একটি জায়গায় অগভির নলকূপ বসানো হল সেখানে ৭ থেকে ৮ একর জমিতে জল পাবে, তারমধ্যে ২০ থেকে ২২টি প্লট পড়বে। তাহলে কার মালিকানায় হবে? এখানে আমরা যে নূতন সম্ভাবনার কথা বলছি, সেখানে উপকৃত যারা আছেন—৫০ ভাগের বেশি সেখানে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী থাকতেই হবে—এই নলকূপের মালিকানা হবে গোষ্ঠী মালিকানা হিসাবে। এই যে উপকৃত পরিবারগুলি আছে তাদের মালিকানার উপর ছেড়ে দিন। ব্যক্তিগত মালিকানা নয়, অর্থাৎ আমি বলছি যে উৎপাদনের সম্পর্কের ক্ষেত্রে একটা নূতন পরিবর্তন করা যায় এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা এখানে এটা বলছি যে, এটা কিন্তু একটা নূতন ঘটনা। কলকাতায় বসে আমরা হয়ত ওয়াটার রেট ইত্যাদি বার করছি কিন্তু স্থানিয়ভাবে যেখানে কৃষককে সরাসরি যুক্ত করা হয়েছে, পঞ্চায়েতও ভাবছেন তারা নিজেরাও এই জিনিস বসে করতে পারছেন। নূতন ক্ষুদ্র সেচ প্রকল্পে আমরা কাজ চালানোর জন্য অপারেটার বাইরে থেকে আনার কথা বলছি না। আমরা বলছি শহর থেকে না এলে ঐ অঞ্চলেরই স্থানিয় বেকার যুবককেই কাজটা দিন, কাজটা ভালই পাবেন। এবং এটাই হল এর একটা নূতন দিক। জেলাগুলির কথাও এরমধ্যে আসছে। হাওড়া জেলার একটি অঞ্চলে রিভার লিফটকে নিয়ে এবং বাঁকুড়া, মেদিনীপুর, নদীয়া ইত্যাদি জেলাগুলি থেকে আমাদের দপ্তর যা জানতে পেরেছেন সেইসব বিস্তারিত তথ্য একত্রিত করে এটুকু আমরা বলছি।

[5-20 — 5-30 P.M.]

এই বড় এবং ছোট সেচ প্রকল্প একত্রিত করে এটুকু বলছি যে, এখন থেকে বার বছর আগে যেখানে মোট চাষযোগ্য জমির ২৫ শতাংশ ছিল সেচসেবিত, আজকে সেটা ৩৭ শতাংশ হয়েছে। তবে এটা যথেষ্ট নয়; সেচের আওতায় পশ্চিমবঙ্গের আরও বেশি জমি আনতে হবে। তবে সমস্যাসঙ্কুল সব জায়গায় এর সমাধানও আছে। সুন্দরবনে জলের

সমস্যা আছে। এক সময় আছে। এক সময় বলা হত, সেখানে জল পাওয়া যাবে না, কিন্তু কথাটা ঠিক নয়। কোন কোন ব্লকে তা পাওয়া যাচ্ছে এবং এরসঙ্গে নতুন নতুন খাল কাটার মাধ্যমে সুন্দরবনেও এর সমাধান আসবে। আজকে এই যে ফসলের বৃদ্ধি যেটা হয়েছে সে সম্পর্কে যতদূর তথ্য আমাদের কাছে আছে তাতে ১৯৮৬/৮৭ সালে ৯৬ লক্ষ টন, ১৯৮৭-৮৮ সালে ১০৩ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হয়েছে এবং এই বছর ১০৯ লক্ষ টন উৎপন্ন হবে বলে আশা করছি। আমি আর্থিক সমীক্ষায় বলেছি যে, কিছু নজির আমরা বিশ্লেষণ করেছি। যা বলছি, এটা কোনও প্রাকৃতিক ব্যাপার নিয়ে বিশ্লেষণ করে বলছি না। ১৯৮৭/৮৮ সালের প্রথমদিকে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় চূড়ান্ত খরা হয়েছিল। সেই একই বছর ১২টি জেলা বন্যায় আক্রান্ত হয়েছিল। কিন্তু তারপরও আমরা খাদ্য উৎপাদন বাড়াতে পেরেছিলাম। আমরা তার পরের বছরও বিশ্লেষণ করেছি। তবে সেটা শুধু চালের হিসাব নয়, একেবারে সান-শাইন আওয়ারস এবং রেইন-ফল আওয়ারস হিসাব করে ভূমি সংস্কারের ভিত্তিতে যতটুকু ক্ষুদ্র সেচ এবং অন্যান্য উপকরণ দিতে পেরেছি তারসঙ্গে তাল রেখেই উৎপাদনটা বেড়েছে। এই উৎপাদন বাড়বার ক্ষেত্রে তৈলবীজের উৎপাদন বৃদ্ধির কথাটাও বলা উচিত। ১৯৮০/৮১ সালে তৈলবীজের উৎপাদন যেখানে প্রায় ১.৫ লক্ষ টনের মতো হত, এখন সেটা ৫ লক্ষ টন ছাপিয়ে গেছে। মাননীয় বিরোধী সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় একটি প্রশ্ন রেখেছিলেন যে, উৎপাদন বেড়েছে, কিন্তু দাম কমেনি কেন? আমি তার উত্তর দিচ্ছি। এটা ধরে নিচ্ছি, মাননীয় সদস্য জানেন যে, ৭০ দশকের মুখোমুখি সময় থেকে এক রাজ্য থেকে অন্য রাজ্যে খাদ্যশস্য যাতায়াতের ক্ষেত্রে যে বাধানিষেধ ছিল সেই জোনাল সিস্টেম উঠে গেছে এবং সেজন্য গত তিন-চার বছর ধরে এই রাজ্যে উৎপাদন বৃদ্ধির ফলে এখান থেকে পার্শ্ববর্তী রাজ্যে খাদ্যশস্য গেছে, কারণ সেই সময় দেশে খাদ্যশস্যের ঘাটতি ছিল। সেই সময় দূরের রাজ্যেও এখান থেকে খাদ্যশস্য গেছে। সারা দেশের উৎপাদনের মানটা তাই আমাদের মনে রাখা দরকার। ১৯৮৭/৮৮ সালে এই উৎপাদন যখন আমাদের ৭ শতাংশ বৃদ্ধি পেয়েছিল, সেই সময় সারা ভারতবর্ষে ৩ শতাংশ উৎপাদন কমে গিয়েছিল। সেখানে দাঁড়িয়ে বলছি, ১৯৮৭/৮৮ সালে সারা ভারতবর্ষে এর পাইকারি দাম যেখানে বৃদ্ধি পেয়েছিল ৯ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গে বৃদ্ধি পেয়েছিল ৩.৮ শতাংশ। খুচরো দাম সারা ভারতবর্ষে ঐ বছর বৃদ্ধি পেয়েছিল ২২ শতাংশ, পশ্চিমবঙ্গে বৃদ্ধি পেয়েছিল ৯ শতাংশ। সরষের তেলের ক্ষেত্রে সারা ভারতবর্ষে ঐ সময় দাম বৃদ্ধি পেয়েছিল ৪ শতাংশ, পশ্চিমবঙ্গে দাম একটু কমে বৃদ্ধির হার ৫ শতাংশ। আমরা ৪৫টি সেন্টার থেকে এই তথ্যগুলি নিয়েছি। এখানে একটি কথা প্রাসঙ্গিক হিসাবে বলছি, যদিও এটা সভায় আলোচনা হয়নি। কিছুদিন আগে একটি খবর প্রকাশিত হয়েছিল যে, কলকাতায় নাকি মূল্যমান বিশেষ করে Consumers' Price Index for Industrial Workers সবচেয়ে বেশি বৃদ্ধি পেয়েছে। আমার সন্দেহ আছে ঐ তথ্য সম্পর্কে। আপনি অবগত আছেন যে, এই রাজ্যে কৃষি মজুরদের জন্য তিন ধরনের তথ্য বেরোয়। তাতে দেখা যাচ্ছে, ঐ সময় কৃষি মজুরদের জন্য মূল্যমান পশ্চিমবঙ্গে সবচেয়ে কম এবং শহরাঞ্চলে নন-ম্যানুয়াল ওয়ার্কারদের ক্ষেত্রে সেটা দেশের অন্যান্য শহরগুলোর চেয়ে কলকাতায় কম। তাতে শিল্প-শ্রমিক অর্থাৎ ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কারদের ক্ষেত্রে বলা হয়েছে যে, এই মূল্যমান আগের ডিসেম্বর থেকে এই ডিসেম্বরে বেশি হয়েছে। একই তথ্যে বলেছে, ১৯৬০/৬১ সালকে

১০০ সূচক ধরলে দিল্লিতে এটা ৮৭০, বম্বেতে ৮৬৫, মাদ্রাজে ৮৮৩, কিন্তু কলকাতায় ৮১১ সূচক। সূচকে সর্বনিম্ন জায়গায় আছে। তবুও বলা হচ্ছে বৃদ্ধি খুব বেশি হয়েছে। একটা পরিবর্তন আমরা আশঙ্কা করছি হয়েছে। একটা কথা চিরকাল সর্ব জায়গায় কনজিউমার্স প্রাইস ইনডেক্স ফর ইন্ডাস্ট্রিয়াল ওয়ারকার্স করার জন্য যে রাজ্যে রেশনের দোকানের মাধ্যমে চাল-গম দেওয়া হয়, রেসনের দোকানে যে দাম সেটা নেওয়া হয় এবং আমাদেরও নেওয়া হত। সমস্ত রাজ্যের চেয়ে পশ্চিমবাংলায় রেশনের ব্যবস্থা সবচেয়ে উত্তম এটা সবাই জানে। হঠাৎ খবর পাচ্ছি আমাদের আশঙ্কা সম্ভাবনা দেখতে পাচ্ছি খোলা বাজারের দাম নিতে শুরু করা হয়েছে। যদিও আমরা এটা মনেকরি অনুচিত কাজ। এরজন্য বিচ্যুতি হতে পারে। এরচেয়ে বেশি সময় আমি দিচ্ছি না। আর একটা কথা এখানে বলছি যে এই ভূমি সংস্কারকে ভিত্তি করে এই যে উৎপাদন বৃদ্ধি, শুধু উৎপাদন বৃদ্ধিই নয় এবং এরসঙ্গে সাধারণ মানুষের যে ক্রয় ক্ষমতা সেটা একটু উল্লেখ করে এখানে শেষ করছি। ইন্ডিয়ান স্টাটিসটিক্যাল ইন্সটিটিউট, কোনও রাজ্য সরকার এরসঙ্গে যুক্ত নয়, যার জাতীয় নমুনা তথ্য যার সঙ্গে রাজ্য সরকারের কোন যোগ নেই। যেটা ব্যবহার করে পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় এইরকম একটা কাজ করেছে। কোনও মজুরির দিকে যান নি এইরকম নির্দিষ্ট সামগ্রী এবং তার ব্যবহার, লোকে কিনতে পারছে কিনা তারজন্য যোগাড় করেছেন। এটা ইকোনমিক পলিটিক্যাল উইকলি ১৯৮৭ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত প্রকাশিত হয়েছে, তাতে দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার যে জেলাগুলিকে বলি অভাবের জেলা সেই পুরুলিয়া জেলার ক্ষেত্রে এই এখন থেকে দাঁড়িয়ে ১০ বছর আগের সঙ্গে তুলনা করে দেখতে পাচ্ছি যে জামা কাপড়ের ব্যবহার তার কনজামশন এই সময় ৭০ শতাংশ বৃদ্ধি পেয়েছে। বৃদ্ধি পেয়েছে জুতোর ব্যবহার, ৭০ শতাংশের একটু বেশি এবং বৃদ্ধি পেয়েছে রেডিও-র ব্যবহার। রেডিওর ব্যবহার আগের চেয়ে বৃদ্ধি পেয়েছে, রেডিও গ্রামের মানুষ ব্যবহার করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এরসঙ্গে বাজেট প্রস্তাব যুক্ত আছে তাই বলে রাখলাম। এটা বললাম এই কারণে যে ক্ষুদ্র শিল্পের উৎপাদন বৃদ্ধি হয়েছে এরসঙ্গে তার যোগ আছে। ক্ষুদ্র শিল্পের মধ্যে তাঁত শিল্পের উৎপাদন প্রায় দ্বিগুণ বৃদ্ধি পেয়েছে, কেন্দ্রীয় অনেক বাধার মধ্যে দাঁড়িয়েও এই বৃদ্ধি পেয়েছে। মোটা তাঁত, যার সঙ্গে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা বৃদ্ধির যোগ আছে। এখানে একটা কথা বলি যেহেতু প্রশ্নটা এখানে উঠেছে যে ছোট শিল্পের সংখ্যা এখানে উল্লেখ করেছি সেখানে কতটা চালু আছে এবং কতটা রুগ্ন আছে এটা কেন বলেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তাই আমার এই তথ্য একটু সম্পূর্ণ করছি। এই তথ্য রাজ্য দেন না, এটা স্মল ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট অরগানাইজেশন সিডো কেন্দ্রীয় সংস্থা, তারা বিভিন্ন রাজ্যে একটা ক্ষুদ্র শিল্প আছে তারমধ্যে কটা রুগ্ন এই তথ্যও তারা দেন। পাছে কোনও বিতর্ক হয় সেইজন্য উৎসটা বলে দিচ্ছি। সেন্টার ফর মনিটারি ইন্ডিয়ান ইকোনমিতে সর্বশেষ যে তথ্য বেরিয়েছে, সেপ্টেম্বর '৮৮ সংখ্যায় যেটা প্রকাশিত হয়েছে যে রাজ্যের ছোট শিল্পের নথীভুক্ত সংস্থা তার থেকে যেগুলি রুগ্ন ছোট শিল্প সেইগুলিকে বাদ দেওয়ার পরেও অর্থাৎ ছোট শিল্প যেগুলি চালু আছে তার সংখ্যা পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি, পশ্চিমবাংলার স্থান সর্বপ্রথম, মহারাষ্ট্র বা আর কোনও রাজ্য নয়। এটা উল্লেখ করলাম এই কারণে যে কৃষিতে যেটা ভূমিসংস্কার, জমির পুনর্বন্টন, আমরা তো মনে করি ছোট শিল্পের প্রসার তার যেন সমান্তরাল পদ্ধতি শহরাঞ্চলে শিল্পের ক্ষেত্রে এটা

উল্লেখ করতে চাই।

(এ ভয়েস ঃ— এর সংখ্যাটা কত জানান)

[5-30 — 5-40 P.M.]

আপনি দেখে নেবেন, আমার কাছে, এই তথ্য আমার সঙ্গে আছে। ১৩ শতাংশ হচ্ছে সমস্ত রাজ্যের মধ্যে পশ্চিমবাংলায়। আমি সংখ্যাটা দিলাম না কারণ "সিডো" তার সোর্সটা একটা অন্য সোর্স। একটা প্রশ্নে বলা হয়েছে যে ছোট শিল্পের যে সংখ্যা যেটা ১৯৮৮-৮৯ সালের সেটা আগের চেয়ে নূতন অনুমিত সংখ্যা কমেছে কেন? আগে ছিল বোধ হয় ১৯,৪১৩ মতো এবারে ১৫,৫০০। আচ্ছা, এটা আমি সম্পূর্ণ করছি। এর পর থেকে এটা আর্থিক সমীক্ষায় করা উচিত। এরসঙ্গে অবশ্যই অন্তত যুক্ত করা উচিত সার্বিক গ্রামীণ উন্নয়ন প্রকল্পের মধ্যে থেকে যে ছোট ছোট সংস্থাগুলি নূতন জন্মগ্রহণ করছে তার সংখ্যা। এবং পাছে কোনও বিতর্ক হয় তারজন্য আমরা কেন্দ্রীয় সরকারের যেটা গ্রামীণ উন্নয়ন মন্ত্রক আছে, তারা প্রতিটি রাজ্যে এখানে ছোট শিল্প সংস্থার সংখ্যাগুলি দেন, সেটা যোগ করার পরে দেখতে পেয়েছি যেখানে ১৯৮৭-৮৮সালে ছোট শিল্প সংস্থায় ১ লক্ষ ৮৭ হাজার হওয়া উচিত সেখানে আমরা এই বছর যোগ করলে অন্তত ১ লক্ষ ৩০ হাজার অতিক্রম করে যাবে। এটাতে আমরা মনে করেছি যে, রেখাচিত্রে যা আছে তা নিম্নমূখি নয় উর্দ্ধগামি। একটি কথা এখানে বলি যে, নথিভুক্ত বেকারদের যে প্রকল্প সেক্ষেত্রে ব্যাঙ্কের ভূমিকা সম্পর্কে সরকারি মাননীয় সদস্যরা কথা তুলেছেন। সেটা বলছি এই প্রকল্প শহরাঞ্চলে এবং গ্রামাঞ্চলে গুরুত্বপূর্ণ। এই প্রকল্পের মানে যাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখানো আছে সেক্ষেত্রে প্রকল্পের খরচ ৩৫ হাজারকে ছাড়িয়ে যাবে না। তার প্রকল্পের খরচ হচ্ছে ৪ ভাগের একভাগ রাজ্য সরকার ভরতুকি হিসাবে দেবেন আর বাকিটা ব্যাঙ্ক ঋণ। ১৯৮৭-৮৮ সালে ব্যাঙ্ক ঋণ পাঠানো হয়েছিল প্রায় ৪৩ হাজারের মতো। এইরকম আমরা যাদের মনেকরি যোগ্য পেতে পারেন, সেই সমস্ত সংস্থাকে পাঠাই। ব্যাঙ্ক তারমধ্যে অনুমোদন করেন প্রায় ২৩ হাজার এবং ঋণ দেন ১৭ হাজারের মতো। সর্বশেষ সংখ্যা আমি বলছি এই বছরে আশা করছি ৫৫ হাজারের মতো পাঠাতে পারব। ব্যাঙ্কের কাছে অনুমোদন করার এবং নিয়মের একটু পরিবর্তন করা হয়েছে। প্রথমত পুরসভা ভিত্তিক কমিটিতে পুরসভার সভাপতি, গ্রাম পঞ্চায়েত সমিতির সভাপতি এবং বিভাগীয় দপ্তরের অফিস তাকে যুক্ত করা হয়েছে। একটি কথা বলছি আগামী বছরে সেখানে ৭৫ হাজার তুলেছি এবং এই লক্ষমাত্রায় ব্যাঙ্কের সহযোগিতা আমরা দাবি করছি এটা ব্যাঙ্কের দিক থেকে দেওয়া উচিত। তার কারণ এই যে ৭৫ হাজার অতিরিক্ত কর্মসংস্থান এরজন্য ব্যাঙ্ক ঋণ কত লাগতে পারে এই ৩৫ হাজারের মধ্যে থেকে যেখানে ২৫ শতাংশ ভরতুকি বাকিটা ব্যাঙ্ক ঋণ আমার হিসাবমতো ১০০ কোটির বেশি নয়। অথচ আমরা পশ্চিমবঙ্গের মানুষেরা পশ্চিমবঙ্গের ব্যাঙ্কগুলিতে আগে বলতাম ১০ হাজার কোটির মতো এখন সেখানে ১২ হাজার কোটি মতো অর্থ জমা রেখেছেন তারমধ্যে এক শতাংশও নয়। সেখানে আমরা বলেছি ঋণ এবং যে টাকা জমা রাখা হয়েছে তার আমানতের অনুপাত ৫০ শতাংশের কম এবং সর্বভারতীয় অনুপাত ৬০ শতাংশের বেশি। অন্তত এক শতাংশ যদি বাড়াতে পারেন তাহলে এই সমস্ত কেসগুলি তুলতে পারেন এবং তাতে ঘাটতি কত বেশি হবে এই ব্যাঙ্কের ৭৫ হাজার

কেসগুলির জন্যে? আমাদের এখানে ৩ হাজার ৫০০ মতো ব্যাঙ্ক ব্রাঞ্চ আছে, সেগুলি যদি ভাগ করে ফেলেন তাহলে এক একটি ব্যাঙ্ক পিছু ২১টি কেস, অর্থাৎ মাসে তাকে দুটি অতিরিক্ত কেস করতে হবে। আমরা যেখানে প্রতিটি পুরসভা ধরে এবং ব্লকের কেস ধরে প্রসেস করে পাঠিয়ে দিয়েছি সেখানে এই কাজটা যদি ব্যাঙ্ক করেন তাহলে আমি মনে করি এই লক্ষমাত্রায় আমরা পৌঁছতে পারব। আরও একটি কথা বলে মূল আলোচনা শেষ করব। আমরা বন্ধ ও রুগ্ন শিল্পের ক্ষেত্রে একটা নতুন প্রস্তাব রেখেছি, কিন্তু এটা রাখতে যাওয়ার আগে বলা উচিত যেহেতু বিরোধী সদস্যদের কেউ কেউ বলেছেন বড় এবং মাঝারি শিল্প সম্বন্ধে তাদের জানাই যে, বড় এবং মাঝারি রুগ্ন শিল্প খোলার মূল দায়িত্বটা সংবিধানের যেভাবে দায়িত্ব বন্টন আছে তাতে এটা কিন্তু কেন্দ্রীয় সরকারের লিস্টে পড়ে। এটা কেন্দ্রীয় সরকারের মূল দায়িত্ব এবং এই দায়িত্ব সমস্ত দেশের। আজকে ভারতের রুগ্ন শিল্পের সংখ্যা, বড় এবং মাঝারি শিল্পের সংখ্যা সবচেয়ে বেশি পশ্চিমবঙ্গে নয়, সবচেয়ে বেশি মহারাষ্ট্রে এবং পশ্চিমাংশে। আমি আবার সেন্টার ফর মনিটারিং ইন্ডিয়ান স্টাডিসের কথায় বলছি পশ্চিমবঙ্গ থেকে বেশি রুগ্ন শিল্প মহারাষ্ট্রে আছে। এটা সামগ্রিক দেশের সমস্যা এবং তার মূল কারণ আগেই বলেছি। ভূমি সংস্কারকে উল্লেখ করে ভূমি সংস্কার না করার জন্যেই এই পরিণতি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা তো কখনও শুনিনি কেন্দ্রীয় সরকার কোনও পরিকল্পনা নিয়েছেন রুগ্ন শিল্প খোলার জন্যে। আমরা কি কেউ কখনও শুনেছি যখন কোনও রুগ্ন শিল্প খুলতে গিয়ে কোনও একটি রাজ্য সরকার তার বিক্রয় কর মুকুব করে দিচ্ছেন? কেন্দ্রীয় সরকার উৎপাদন শিল্পে মুকুব করে দিচ্ছেন, এইরকম কখনও শোনা যাচ্ছে, আমরাতো কখনও শুনিনি। আমরা ২০ কোটি টাকার অতিরিক্ত বরাদ্দের প্রস্তাব রুগ্ন ও বন্ধ কারখানা খোলার জন্য রেখেছি। এবং এই ব্যাপারে দপ্তরের যে বাজেট আর্থিক বছরের সেটা হচ্ছে ২০ কোটি টাকা অর্থাৎ তাকে আমরা দ্বিগুণ করছি। এবং এটা করতে গিয়ে একটা নূতন ধরনের প্রস্তাব আমরা এখানে রেখেছি। আমরা বলছি যেখানে একটি কারখানা বন্ধ হয়ে আছে সেটা খোলার ক্ষেত্রে কারখানার যে সংগঠিত শক্তি এগিয়ে আসছে সমবায়ের ভিত্তিতে বা ঐ ধরনের ভিত্তিতে তাতে দেখা যাচ্ছে তারা এগিয়ে এসে স্বার্থ ত্যাগ করেছেন। সেখানে রাজ্য সরকারও অর্থ ব্যবহার করে সরাসরি শেয়ার-র মাধ্যমে মূলধনে অংশগ্রহণ করেছে। এরফলে একটা জিনিস চালু হয়েছে সেটা হচ্ছে যৌথ উদ্যোগ। আমরা বলেছি এইটা হচ্ছে যেন একটা নূতন যৌথ উদ্যোগ। এটা যেন রাজ্য সরকারের সঙ্গে সংগঠিত যৌথ উদ্যোগ। আমরা নূতন পথে যাওয়ার কথা ভাবছি এবং এক্ষেত্রে আমাদের অভিজ্ঞতা কিছুটা হয়েছে। অতীতে অভিজ্ঞতা থাকার জন্য আমি বিধানসভায় নাম করতে চাইনা—কিন্তু এশিয়ার মধ্যে সর্ববৃহত্তম যে চটকল সেটা দক্ষিণ ২৪ পরগনায় অবস্থিত; যাতে ১৩ হাজার শ্রমিক কাজ করেন। এটা বন্ধ হয়ে গিয়েছিল। এই ১৩ হাজার শ্রমিকের কথা আগে কেউ কখনও শোনেনি, তারা সমবায়ের মতো গঠন করে, নিজেদের শ্রমার্জিত আয়ের অর্থ দিয়ে যেখানে শেয়ারে অংশগ্রহণ করেছে তখন রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছে, এখানে প্রথমে দিয়েছিলেন ৬২ লক্ষ টাকা তখন গ্যারান্টির মাধ্যমে মূল অর্থ সাহায্য যেটা দাঁড়িয়েছে সেটি হচ্ছে ২ কোটি ৬২ লক্ষ টাকা। এইরকম আমরা বিভিন্ন ক্ষেত্রে যাওয়ার কথা ভাবছি এবং একসঙ্গে যোগ করছি। এটা শুধু এখানেই ছেড়ে দেওয়া হবেনা। যাতে এই শিল্পগুলি অর্ডার ধরতে পারে—ধরুন একটা বন্ধ চটকল যখন খুলল তখন

অর্ডার ধরার প্রশ্নটা স্বভাবতই এসে যায়। আমরা এও ভাবছি রাজ্য সরকারের যখন চটের কোনও দ্রব্য কেনার প্রয়োজন হবে তখন আমরা ঐ শিল্পের সঙ্গে যোগাযোগ করে দেব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এটা তো আমাদের বিধানসভাতেই বলা হয়েছে, নূতন সিদ্ধান্ত সরকার থেকে নিয়েছেন খাদ্য সরবরাহ দপ্তর বা এফ.সি.আই-র কাজের একটা বড় অংশ রাজ্য সরকার নিয়ে নিয়েছেন, সেই কাজ করতে গিয়ে থলে, চট ইত্যাদি যেগুলি লাগে বন্ধ কলকারখানা খুললে তারসঙ্গে সেইগুলিকে আমরা যুক্ত করার কথা ভাবছি। এইসঙ্গে বলি যে, রাজ্য সরকার কিন্তু প্রতি বছর অতিরিক্ত প্রায় ৫০০ কোটি টাকার মত জিনিস কেনেন। আমরা বারংবার রুগ্ন শিল্প খোলার ক্ষেত্রে রুগ্ন শিল্পের অর্ডার চাহিদার সঙ্গে সামঞ্জস্য রেখে এবং স্বনির্ভর শিল্পগুলি যাতে বাঁচে সেইগুলির জন্য চেষ্টা করছি। রাজ্য সরকারের যে সমস্ত নিজস্ব সংস্থাগুলি আছে সেইগুলিতো ভাল চলছে না, এই ব্যাপারে একেবারে সংস্থা ধরে ধরে মুখ্যমন্ত্রী নিজে এইগুলি মনিটারিং করতে শুরু করে দিয়েছেন। আমার অদ্ভুত অভিজ্ঞতায় আসছি আমি অল্প সময়ের মধ্যে বলেছি—যদি মাথাভারি প্রশাসনকে ছেঁটে সেখানে আজকে দায়িত্বপূর্ণভাবে শ্রমিকরা যুক্ত হতে পারেন এবং ম্যানেজমেন্ট সেখানে যে সংগঠন তৈরি করে, সেখানে রাজ্য সরকারের-কোনও কোনও স্থানের সঙ্গে যুক্ত করে। আমি নাম করে একটি বিস্কুট কারখানার কথা বলছি, সেটা অনেক লোকসানের মাথায় দাঁড়িয়েছিল। সেখানে শ্রমিকরা বলে যে আমরা ম্যানেজমেন্টের সঙ্গে যুক্ত হব এবং এই ব্যাপারে ম্যানেজমেন্টের সঙ্গে একেবারে ন্যূনতম মজুরি নিয়ে চুক্তি হয়, তখন রেশন শপের মাধ্যমে আমরা বিস্কুট বিক্রির সিদ্ধান্ত নিই। কিছুদিনের মধ্যে এই কারখানা লোকসান থেমে একেবারে লাভের মুখ দেখবে। আমাদের অতীতের যে ইতিহাস ছিল সেটা আমরা পরিবর্তন করতে চাই। আমরা সহজ কথায় এটা বলার প্রয়োজন মনে করি। বিদ্যুতের ক্ষেত্রে অনেক আলোচনা হয়েছে, আমার বেশি সময় নেই, একটা কথাই বলছি যেহেতু বিদ্যুতের কথা উঠেছে বিদ্যুতের উৎপাদনশীলতা প্ল্যান্ট লোড ফ্যাক্টর ইত্যাদিতে এখন থেকে ১০।১২ বছর আগে পশ্চিমবাংলায় অবস্থিত যেগুলি রাজ্য সরকারের আওতাভুক্ত যে উৎপাদন শিল্পগুলি ছিল সেখানে প্ল্যান্ট লোড ফ্যাক্টর ৩০ শতাংশ ছিল।

[5-40 — 5-50 P.M.]

এখন এটা বৃদ্ধি করে ৪২ শতাংশের কাছাকাছি আনা গেছে এবং এরমধ্যে একটি বিশেষ কেন্দ্র সাঁওতালদি কেন্দ্রকে বাদ দিলে—কারণ, সেখানে একটি বিশেষ যন্ত্রপাতি আছে যার খুঁত সর্বভারতীয় ক্ষেত্রে দেখা গেছে, সেজন্য সেটাকে বাদ দিলে এই গড় ৫০ শতাংশ ছাড়িয়ে সর্বভারতীয় গড়ের সমান হয়ে যাবে এবং একই সঙ্গে বলছি আরও কাজ করে উৎপাদনশীলতা বাড়ানোর প্রয়োজন আছে। ধরুন আর ১০ শতাংশ বৃদ্ধি করব, তাহলে কত বেশি বিদ্যুৎ পাবে, না ১০০/১৫০ মেগাওয়াট বৃদ্ধি পাবে, তাতে আমাদের ঘাটতি মিটবে না। আমাদের আশঙ্কা এখন থেকে ৪/৫ বছর পরে ৮০০ মেগাওয়াটের মতো বিদ্যুৎ ঘাটতি হতে পারে এবং তারজন্য বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের গুরুত্ব এবং তারই জন্য যখন কেন্দ্রীয় সরকার বিদেশি ঋণ দিলেন না তখন মুখ্যমন্ত্রী সেখানে সিদ্ধান্ত নেন যে গোটাটা রাজ্য সরকারের মাধ্যমে আমরা করব। সেটা যেহেতু আলোচনা হয়েছে আমি সেই আলোচনায় যাচ্ছি না, শুধু এটুকু বলছি একটা সময় আলোচনার ক্ষেত্র এইরকম জায়গায় গিয়েছিল যে

১ হাজার কোটি টাকার মধ্যে ৭০০ কোটি টাকা দিন তখন কেন্দ্রীয় সরকার বলেছিলেন দিতে পারব না। আমরা বলেছিলাম ৭০০ কোটি টাকা না পারেন ৭০০ কোটির ৭০ শতাংশ ৪৯০ কোটি যে কোনও সময় দেওয়া যায় সেটা দিন, বাকি ৫১০ কোটি আমরা দেব সেই অর্থ যোগাড় করেছি রাজ্য সরকারের দিক থেকে, কিন্তু সেটা দিতে অস্বীকার করাতে অতিরিক্ত আরও ৫০০ কোটি টাকার দায়িত্ব আমরা নিচ্ছি। যদি ৫ বছরে হয় তাহলে প্রতি বছর ১০০ কোটি লাগবে। একটা কথা বলি এরমধ্যে শুরু করলে অতিরিক্ত অর্থ যেটা প্রয়োজন স্বল্প সঞ্চয়ের মাধ্যমে যে অতিরিক্ত ৫০ কোটি টাকা যোগাড় করার কথা ভেবেছিলাম সেই অতিরিক্ত অর্থ যোগাড় করতে সক্ষম হয়েছিল এবং অতিরিক্ত কর বাবদ যে ৪০ কোটি টাকা যোগাড় করার কথা বলেছিলাম সেটাও যোগাড় করতে সক্ষম হয়েছি। সামনের বছর ৯১ কোটি টাকার প্রয়োজন হবে কাজটা শুরু করতে এবং কাজ যেভাবে শুরু হয়েছে আমাদের বিদ্যুৎমন্ত্রী যেভাবে বলেছেন সেটাই বলছি যে কাজটা দু'ভাগে ভাগ করেছি— একটা জলাশয়, ঘর-বাড়ি নির্মাণ করার কাজ, আর একটা যন্ত্রপাতি বসানোর কাজ। জলাশয় ইত্যাদি করার ক্ষেত্রে কাজটা তাড়াতাড়ি করার জন্য আমরা সরাসরি পঞ্চায়েতকে কিছু দায়িত্ব এবং আমাদের অভিজ্ঞতা হচ্ছে সেপ্টেম্বরে শিলান্যাস হয়, তার প্রথম ৩ মাসের জন্য ছোট কাজের জন্য ২।। লক্ষ টাকার বরাদ্দ রেখেছিলাম, পঞ্চায়েত কাজটা ৩ মাসের মধ্যে নয় ২ মাসের মধ্যে করে দেয় এবং ২।। লক্ষ টাকা নয় ১ লক্ষ টাকায় করে দিয়েছে। এটা বারংবার আমাদের অভিজ্ঞতায় আসছে। যন্ত্রপাতির ক্ষেত্রে আমরা বলেছি নিন্দুকেরা যাই বলুক আমরা নিয়ম করেছি যেখানে সম্ভব এর অর্ডার রাজ্যের ছোট শিল্পগুলিতে দেব। একটা কথা এখানে বলি ৫ বছর হচ্ছে লক্ষমাত্রা যেটা আমাদের পূরণ করতে হবে। যেহেতু বর্ষিয়ান সদস্য যতীন চক্রবর্তী মহাশয় বলেছেন আরও আগে করা যায় কিনা সে সম্বন্ধে আমি বলতে পারি আমরা নিজেদের কাছে বলতে শুরু করিনি তবে একটা লক্ষমাত্রা রেখেছি সেটা হচ্ছে ৫ বছরের লক্ষমাত্রা, কিন্তু সম্ভব হলে ৫ বছরের আগেও আমরা করবার চেষ্টা করছি। আপনারা জানেন যদি ২ মাস আগে হয় তাহলে মূল্য বৃদ্ধির হাত থেকে রেহাই পাব, খরচ কিছু কমাতে পারব। একটা প্রশ্ন এখানে উঠেছে যেটা বাজেটের সঙ্গে যুক্ত নয়, তবুও বর্ষিয়ান সদস্য শ্রী যতীন বাবু বলেছেন নৌবাহিনীকে কেন্দ্র করে একটা বিশেষ স্ট্যাটুর জন্য কোনও টাকা ১৯৮৯-৯০ সালের বাজেটে চোখে পড়েনি এই সম্বন্ধে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই ওটা চোখে পড়বে না, তার কারণ, আমার যতদূর মনে পড়ছে গত শনিবার আমরা সিদ্ধান্ত নিয়েছি আগামী বছর নয় এই বছরে অর্থ বরাদ্দ করে দেব। সুতরাং সেই সিদ্ধান্ত নেওয়া হয়ে গেছে। তারপর বিভিন্ন জেলার মধ্যে বৈষম্যের প্রশ্ন উঠেছে। এখানে নতুন শিল্প নীতির ঘোষণা একটু বলে দিই। আগে কেন্দ্রীয় সরকারের যে নীতি ছিল অনুদানের হার আগে যেখানে ছিল ১০ থেকে ২৫ শতাংশ সেখানে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাতে নতুন শিল্পে তার মূলধনের ১৫ শতাংশ থেকে ৩০ শতাংশ ভর্তুকি পায়। ৩০ শতাংশ কে পাবে, ১৫ শতাংশ কোন জেলা পাবে? কলকাতা থেকে যে জেলা যত দূরে ততই হার বাড়বে ভর্তুকির। উত্তরবঙ্গ, পুরুলিয়া, বাঁকুড়া মেদিনীপুরের পশ্চিমাংশে ভর্তুকির হার বাড়বে। রাজ্য সরকার যখন কোনও পরিকল্পনায় অর্থ বন্টন করেন তখন প্রতিটি জেলার কতগুলি তথ্য নেওয়া হয়। সেখানে শিল্প আছে কিনা সেটা দেখা হয় এবং যদি শিল্প থাকে তাহলে শিল্পের অনুপাত দেখে পরিকল্পনা খাতে

### ছাঁটাই ওয়াচারদের পুনর্বহাল

*৩২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৮।) শ্রী নবীন বাউরি : বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এন আর ই পি. আর এল ই জি পি স্কীমে বন সৃজনের টাকা না দেবার জন্য বহু ওয়াচারকে ছাঁটাই করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইহলে, উক্ত ওয়ারাচরদের পুনর্বহাল করার ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

### বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী

(ক) এন. আর. ই. পি. ও আর. এল. ই. জি. পি. স্কীমে বন সৃজনের জন্য কোনও ওয়াচার নিয়োগ করা হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### হুগলি জেলার পরিষদের কাজের জন্য বেসরকারি গাড়িভাড়া

*৩২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৯।) শ্রী অরুণকুমার গোস্বামী : পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলা পরিষদে ১৯৮৬, ১৯৮৭ এবং ১৯৮৮ তিন বৎসরে কতগুলি বেসরকারি গাড়ি কাজের জন্য ভাড়া করেছেন ;

(খ) উক্ত গাড়িভাড়া বাবদ কত টাকা ব্যয় করেছেন ; এবং

(গ) হুগলি জেলা পরিষদ ১৯৮৬-৮৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কত টাকা তাহাদের গাড়ি চলাচলের জন্য পেট্রল এবং ডিজেল বাবদ খরচা করেছেন?

### পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী

(ক) জানুয়ারি, ১৯৮৬ থেকে জুলাই, ১৯৮৬ পর্যন্ত ২টি গাড়ি ভাড়া করা হয়েছে? আগস্ট ১৯৮৬ থেকে ডিসেম্বর ১৯৮৬ পর্যন্ত ৪টি গাড়ি ভাড়া হয়েছে। জানুয়ারি ১৯৮৭ থেকে মার্চ ১৯৮৭ পর্যন্ত ৫টি গাড়ি ভাড়া করা হয়েছে। এপ্রিল ১৯৮৭ থেকে জুন ১৯৮৮ পর্যন্ত ৪টি গাড়ি ভাড়া করা হয়েছে। জুলাই ১৯৮৮-তে ২টি গাড়ি ভাড়া করা হয়েছে। আগস্ট ১৯৮৮ থেকে ডিসেম্বর ১৯৮৮ পর্যন্ত ৩টি গাড়ি ভাড়া করা হয়েছে।

(খ) মোট ২ লক্ষ ১ হাজার ৪ শত ৩৮ টাকা ৪৪ পয়সা।

(গ) মোট ৩ লক্ষ ৯৮ হাজার ২ শত ৫ টাকা ১০ পয়সা।

### পুরুলিয়া থেকে বাঘ ধরা

*৩২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৪।) শ্রী নটবর বাগদী : বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ২৪-১-১৯৮৯ তারিখে পুরুলিয়া জেলা থেকে কোন বাঘকে কি কোলকাতায় নিয়ে আসা হয়েছে ; এবং

(খ) নিয়ে আসা হলে তার কারণ কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

(খ) এই চিতা বাঘটির একটি বড় দাঁত ভাঙ্গা সেকারণে এর পক্ষে বন্য জীবজন্তু ধরার অসুবিধা ছিল। এ জাতীয় জন্তু জঙ্গলে ছাড়লে তার নিজের নিরাপত্তার ও স্থানীয় মানুষের নিরাপত্তা বিধি বিঘ্নিত হওয়ার সম্ভাবনা। সেজন্য এটিকে আলিপুর চিড়িয়াখানায় দেওয়া হইয়াছে।

**বীরভূম জেলায় বন উন্নয়নের জন্য ব্যয়**

*৩৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২০৭০।) শ্রী **সাত্ত্বিককুমার রায় :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ স্বালে বীরভূম জেলায় বন উন্নয়নের জন্য মোট কত টাকা ব্যয় হইয়াছে ;

(খ) উক্ত বন উন্নয়নে শাল গাছ রোপণের কোনও কর্মসূচি গ্রহণ করা হইয়াছে কি ; এবং

(গ) হইয়া থাকিলে, কোন কোন মৌজায় উক্ত প্রকল্পের কাজ হইয়াছে/হইতেছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) ৭৭ লক্ষ ৮৩ হাজার টাকা।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**All India Library Conference**

***331.** (Admitted question No. *2193.) **Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Mass Eduction Extension (Library Services) Department be pleased to state—

(a) whether the State Government had hosted the All India Library Conference which was inaugurated by the Chief Minister, West Bengal at Salt Lake Stadium on December 20, 1988 ; and

(b) if so, the steps taken by the Library Services Department to make Conference successful ?

**The Minister-in-charge of the Mass Education Department :**

(a) State Government in the Library Services Department had not hosted such conference.

(b) Does not arise.

**ভূমি সংস্কার (সংশোধনী) আইনের বলে অধিগৃহীত জমি**

*৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৯।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভূমি সংস্কার (সংশোধনী) আইনের বলে রাজ্যে মোট কত পরিমাণ জমি অধিগৃহীত হয়েছে ; এবং

(খ) উক্ত জমির মধ্যে কত জমি ইতিমধ্যেই বণ্টন করা হয়েছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (সংশোধনী) আইন ১৯৮১-এর বলে এখনও কোনও জমি অধিগ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**বন সম্প্রসারণ**

*৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১২।) **শ্রী মান্নান হোসেন ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে বন সম্প্রসারণ-এ সরকার কত টাকা ব্যয় করেছেন ;

(খ) উক্ত টাকায় কতগুলি গাছ লাগানো হয়েছে ; এবং

(গ) গাছগুলি সংরক্ষণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) ১৯৮৭-৮৮ সালে বনসৃজন ও বন সম্প্রসারণে বনবিভাগ ১০ কোটি ৭৭ লক্ষ টাকা ব্যয় করেছেন।

(খ) উক্ত টাকায় প্রায় ১২ কোটি ৩০ লক্ষ গাছ লাগানো হয়েছে।

(গ) 'সারিবদ্ধ বন' সরকার ২ বছর রক্ষণাবেক্ষণ-এর পর পঞ্চায়েতের হাতে দিয়ে দিচ্ছেন। পঞ্চায়েত সেখানে স্থানীয় জনসাধারণের মধ্যে সুফল ভোগী ঠিক করে তাদের দিয়ে বনরক্ষণে ব্যবস্থা করেছেন।

'জোত বাগান'-এ জমির মালিক নিজেই রক্ষণাবেক্ষণের ব্যবস্থা করেছেন। সরকারি বাগানগুলি রক্ষণাবেক্ষণের জন্যে বনসংলগ্ন এলাকার জনগণের সক্রিয় সহযোগিতা বিভিন্ন প্রকল্পের মাধ্যমে আহ্বান করা হচ্ছে।

## Training of Rural Youth for Self-employment

***334.** (Admitted question No. *1261.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Rural Development Department be pleased to state—

(a) the number of rural youth in the age-group of 18-35 years from families below the poverty line trained under the Scheme for Training of Rural Youth for self-employment up to December, 1988 ;

(b) the number of such rural youth who have taken up self-employment in specific fields of Agriculture and allied activities, Industries and other business activities ; and

(c) the recurring and non-recurring expenditures so far incurred by the Central and the State Government on this Scheme in West Bengal ?

**The Minister-in-charge of the Rural Development Department :**

(a) The number of rural youth in the age group of 18-35 years from families below the poverty line trained under the Scheme for Training of Rural Youth for Self Employment upto December, 1988 during 1988-89 was 3877;

(b) the number of such rural youth who have taken up self employment in specific fields of agriculture and allied activities, industries and other business activities during the same period was 2285;

(c) upto December, 1988, the recurring expenditure was Rs. 81.89 lakh and non-recurring expenditure was Rs. 1.17 lakh. The expenditure was shared on a 50 : 50 basis by the State Govt. and the Govt. of India.

## Utilisation of the provisions for Plantation Schemes

***335.** (Admitted question No. *1758.) **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) whether there have been some short-falls in utilisation of the provisions made in the State Budgets for the last five years for Plantation Schemes of Reforestation of degraded forest and raising of shelter beds and mixed plantations on waste lands, Pachayat lands, etc ;

(b) if so,—

(i) the above short-fall as percentage to the total provisions in the Budgets for such schemes, and

(ii) the reasons for such short-falls ?

**The Minister-in-charge of the Forest Department :**

(a) No.

(b) (i) Does not arise.

(ii) Deos not arise.

### Vested agricultural lands

***336.** (Admitted question No. *1529.) **Shri Apurbalal Majumdar :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state that—

(a) the total area agricultural lands vested to State Government under West Bengal Land Reforms Act, 1981, so far ;

(b) the total area of such agricultural lands so far distributed amongst the poor cultivators; and

(c) the number of beneficiaries ?

**The Minister-in-charge of the Land and Land Reforms Department :**

(a) Nil.

(b) Does not arise.

(c) Does not arise.

### Plantation in and around Urban areas

***337.** (Admitted question No. *1771.) **Shri Deokinandan Poddar** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) whether the State Government has been asked by the Centre to take suitable action for tree plantation in and around urban areas to increase green cover;

(b) if so,

(i) the details of the guidelines received from the Centre; and

(ii) the steps taken or proposed to be taken by the State Government in the matter?

**The Minister-in-charge of the Forest Department :**

(a) No.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

**সবং ব্লকের আদিবাসীদের বাস্তু পাট্টা প্রদান**

*৩৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯২।) **শ্রী মানস ভুঁইঞ্যা ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার সবং ব্লকের পঞ্চায়েত-এর অধীন কিছু কিছু গ্রামের আদিবাসী বাস্তু পাট্টা পান নি ;

(খ) সত্য হইলে,—

(১) উক্ত আদিবাসীদের সংখ্যা কত ; এবং

(২) কবে নাগাদ তারা উক্ত পাট্টা পেতে পারে বলে আশা করা যায়?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১০।

(২) বর্তমান বৎসরের মার্চ মাসের মধ্যেই উক্ত আদিবাসীরা পাট্টা পেয়ে যাবেন বলে আশা করা যায়।

**ডিয়ার পার্ক**

*৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬৮।) **শ্রী আবুল হাসনাত্ খান ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রতিটি জেলায় অন্তত একটি "ডিয়ার পার্ক" গড়িয়া তুলিবার পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) সত্য হইলে, মুর্শিদাবাদ জেলায় উক্ত ব্যাপারে স্থান নির্বাচন করা হইয়াছে কিনা?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

**Constitution of Beneficiaries Advisory Committee**

***342.** (Admitted question No. *2216.) **Shri Habibur Rahaman**

**and Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Rural Development Department be pleased to state—

(a) whether the State Government has been asked by the Central Government to constitute Beneficiaries Advisory Committees at the Block Level and Beneficiaries Sub-Committees at the Panchayat level to ensure meaningful participation of IRDP beneficiaries in the implementation of the Programme (IRDP);

(b) if so,

(i) when this suggestion received by the State Government; and

(ii) the steps taken to constitute such Committees/Sub-Committees and the results thereof ?

**The Minister-in-charge of the Rural Development Department :**

(a) Yes.

(i) It was received in November, 1985.

(ii) The State Government wrote to the Govt. of India that since in West Bengal the beneficiaries are being sponsored by the Panchayati Raj Bodies, further constitution of the proposed Committees might pose problems.

While replying to the said reference the Govt. of India in their letter No. L. 12013/2/85-PC dt. 19. 3. 1987 did not press further for constitution of such Committees and sub-Committees.

### হাতির আক্রমণে প্রাণহানি ও শস্যহানি

*৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৩।) **শ্রী উপেন কিস্কু ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলায় বিহার ও উড়িষ্যা থেকে আগত কিছু হাতির আক্রমণে শস্যহানি ও প্রাণহানি হয় ;

(খ) সত্য হলে, তার প্রতিরোধের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা ;

(গ) বর্তমান আর্থিক বৎসরে এই কারণে ক্ষতির পরিমাণ কত ;

(ঘ) কতজন লোকের জীবনহানি ঘটেছে ; এবং

(ঙ) এজন্য রাজ্য সরকার কত টাকা ক্ষতিপূরণ দিয়েছেন ?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) ক্ষয়ক্ষতির মোট পরিমাণ এখনও নিরূপণ করা যায়নি।

(ঘ) ১৯৮৮ সালের জানুয়ারি মাস থেকে এ পর্যন্ত ১৬ জনের জীবনহানি ঘটেছে।

(ঙ) হাতির আক্রমণে নিহত হলে মাথাপিছু ৫,০০০ (পাঁচ হাজার টাকা) ক্ষতিপূরণ দেওয়া হয়।

### Implementation of Urban Land Act, 1976

***344.** (Admitted question No. *362.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) what is the progress in the implementation of the Urban Land (Ceiling and Regulation) Act, 1976 in West Bengal; and

(b) what are the steps taken or proposed to be taken to resolve the difficulties encountered in implementation of the aforesaid Act, if any ?

**The Minister-in-charge of the Land and Land Reforms Department :**

(a) After the introduction of the Urban Land (Ceiling and Regulation) Act, 1976 in this state, 13,01,604.126 sq. metres of land have been declared vested to the State u/s 10(3) of the Act.

(b) As the Urban Land (Ceiling and Regulation) Act, 1976 is a Central Act, the question of resolving the difficulties encountered in implementation of the aforesaid Act is to be considered by the said Government.

### বন বিভাগের সিজকরা কৃষি সরঞ্জাম

*৩৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৩।) **শ্রী রামপদ মান্ডি :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার বন বিভাগের রেঞ্জ অফিস ও বিট অফিসে সিজকরা কৃষি সরঞ্জামসহ অন্যান্য বিভিন্ন গাছের লগ, জ্বালানী ও বল্লী আছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত সিজকরা বস্তুগুলি দিয়ে কি করা হয়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত সিজকরা বস্তুগুলি মামলা নিস্পত্তির পর বিভাগীয় পর্যায়ে সাধারণত নীলামে বিক্রয় করা হয়।

**দীঘা-তমলুক রেল প্রকল্প রূপায়ণ**

*৩৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৯।) শ্রী **সুব্রত মুখার্জি** : ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দিঘা-তমলুক রেল প্রকল্পের জন্য রেলদপ্তর কি পরিমাণ জমি চেয়েছেন ;

(খ) উক্ত জমি অধিগ্রহণের জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা অগ্রিম দিয়েছেন ; এবং

(গ) উক্ত প্রকল্প রূপায়ণে দেরি হওয়ার কারণ কি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) দক্ষিণ-পূর্ব রেল এ পর্যন্ত ৫৫৮.৪০৫ একর জমি অধিগ্রহণ ও গ্রহণের প্রস্তাব দিয়েছেন।

(খ) মোট ১.২৫ কোটি টাকা অগ্রিম দিয়েছেন।

(গ) প্রকল্প রূপায়ণে দেরী হচ্ছে কিনা এবং দেরী হলে তার কারণ কি তা রেলমন্ত্রকের ব্যাপার। এই সরকারের পক্ষে বলা সম্ভব নয়।

**ল্যাম্প গ্র্যান্ট পাবার নিয়ম**

*৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৩।) শ্রী **ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি** : পঞ্চায়েত ও সমষ্টিউন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রাম পঞ্চায়েত "ল্যাম্প গ্র্যান্ট"-এর অর্থ পাওয়ার ব্যাপারে কোন নিয়ম প্রযোজ্য হয় ; এবং

(খ) ১৯৮৭-৮৮ সালে ঐ ধরনের অর্থ কতগুলি গ্রাম পঞ্চায়েত পেয়েছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) প্রত্যেক গ্রাম অথবা অঞ্চল পঞ্চায়েতকে উন্নয়নমূলক কাজের জন্য এবং নিজস্ব আয় থেকে যেক্ষেত্রে প্রশাসনিক ব্যয় নির্বাহ করা সম্ভব হয় না সেক্ষেত্রে ব্যয় নির্বাহের জন্য বার্ষিক তেরশ টাকা হারে লাম্প গ্র্যান্ট বা থোক্ অনুদান দেওয়া হয়ে থাকে। পূর্ববর্তী সময়ের জন্য প্রদত্ত অর্থের সদ্ব্যবহার পত্র পাওয়া গেলে পরবর্তী সময়ের জন্য ল্যাম্প গ্র্যান্ট মঞ্জুর করা হয়।

(খ) ১৬০৫টি গ্রাম পঞ্চায়েত।

## মুর্শিদাবাদ জেলায় এন. আর. ই. পি. ও আর এল. ই. জি. পি. প্রকল্পে মঞ্জরীকৃত টাকা

***৩৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৭।) **শ্রী মান্নান হোসেন :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় গত আর্থিক বৎসরে (১৯৮৭-৮৮) এন. আর. ই. পি. এবং আর. এল. ই. জি. পি. প্রকল্পে মোট কত টাকা দেওয়া হয়েছিল ;

(খ) উক্ত টাকার (১) কত পরিমাণ ব্যয় করা হয়েছে ; এবং

(২) কত পরিমাণ ফেরত দেওয়া হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) ১৯৮৭-৮৮ সালে উক্ত প্রকল্পে দেয় টাকার হিসাব নিম্নরূপ :

এন. আর. ই. পি.—২১৫.৩৭০ লক্ষ টাকা আর. এল. ই. জি. পি.—২০৪.১৮৪ লক্ষ টাকা।

(খ) (১) এন. আর. ই. পি.—১৬০.৪৩০ লক্ষ টাকা

আর. এল. ই. জি. পি.—১৬৯.৩৪০ লক্ষ টাকা

(খ) (২) ফেরত দেওয়ার প্রশ্ন ওঠে না। যে পরিমাণ টাকা উক্ত আর্থিক বৎসরের মধ্যে ব্যয় করা সম্ভব হয়নি তা জেলা-পরিষদের পি. এল. একাউন্টে জমা থেকেছে। ঐ টাকা পরবর্তী বৎসরের খরচ করা হয়ে থাকে।

## Non-Formal and Adult Education about the ills of drug abuse

***351.** (Admitted question No. *2140.) **Shri Fazle Azim Molla** and **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Mass Education Extension Department be pleased to state—

(a) whether the State Government has taken steps to utilise the Programmes of Non-formal Education and Adult Education to create an awareness of the ills of drug abuse; and

(b) what is the contemplation of the State Governmnt in regard to utilizing such progress for creating such awareness in future ?

**The Minister-in-charge of the Forest Department :**

(a) and (b) : The State Govt. is taking steps to utilise the said programmes to create an awareness against drug abuse by preparing some reading/learning materials highlighting the ills

of drug abuse for the learner in the Adult Education Centres and the Jana Shikshan Nilayams under the State Govt.

**Urban vacant land exempted for Industrial Use**

***352.** (Admitted question No. *2194.) **Shri Tuhin Samanta** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) whether some plots of urban vacant land which were exempted for Industrial Use under the Urban Land Ceiling Laws have now become surplus due to closure of some industrial units :

(b) if so,

(i) the total area of such exempted vacant land which hads so far become surplus; and

(ii) the contemplation of the State Government in regard to such surplus vacant land ?

**The Minister-in-charge of the Land and Land Reforms Department :**

(a) No.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

**আদিবাসীদের এল. এ. এম. পি. এস.-এর হাতে ক্ষুদ্র বনজ সম্পদ আহরণ ও বিপণনের দায়িত্ব প্রদান**

*৩৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৪।) **শ্রী উপেন কিস্কু ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার ক্ষুদ্র বনজ সম্পদ আহরণ ও বিপণনের দায়িত্ব আদিবাসীদের পরিচালিত ল্যাম্পসগুলির হাতে অর্পণ করেছে কিনা ;

(খ) কেন্দু পাতাকে কি বনজ সম্পদ বলে ঘোষণা করা হয়েছে ; এবং

(গ) কেন্দু পাতা বিপণনের জন্য ল্যাম্পস ছাড়া অন্য কোনও সংস্থাকে অনুমতি দেওয়া হয় কিনা?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

কেবলমাত্র বনাঞ্চল থেকে সংগৃহীত শালবীজ ও কেন্দুপাতা ক্ষুদ্র বনজ সম্পদ আহরণ ও বিপণনের দায়িত্ব প. বঙ্গ. আদিবাসী উন্নয়ন সমবায় নিগমের মাধ্যমে LAMPS সমিতিগুলির উপর ন্যস্ত করা হয়েছে।

(খ) শুধুমাত্র বনভূমি থেকে উৎপন্ন ও সংগৃহীত কেন্দু পাতাই বনজ সম্পদ (Forest Produce) হিসাবে স্বীকৃত।

(গ) কেবলমাত্র বন এলাকা থেকে সংগৃহীত কেন্দুপাতা বিপণনের পূর্ণ দায়িত্ব LAMPS-কে দেওয়া হয়েছে।

**Safe limits for fish and other aquatic life presented by WHO**

***354.** (Admitted question No. *1460.) **Shri Fazle Azim Molla** and **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) whether concentration of metals like Zinc, Copper, Chromium, Cadmium, Lead and Mercury in the rivers receiving industrial effluents from different areas in West Bengal exceeds the safe limits prescribed for fish and other aquatic life, even though, it does not exceed the drinking water standard limits prescribed by the World Health Organisation (WHO) ; and

(b) if so, the steps taken or proposed to be taken by the State Government in the matter ?

**The Minister-in-charge of the Environment and Forest Department :**

There is no such safe limit for metals like Zinc, Copper, Chromium, Cadmium, Lead, Mercury prescribed for fish and aquatic life. But there is a standard permissible limit for toxic metals approved by Board.

So there may not be any scope exceeding the safe limit.

West Bengal Pollution Control Board and Government are persuading and directing the industries to treat their effluent to prevent discharge of pollutants including toxic metals into water course.

[2-00 — 2-10 P.M.]

**Mr. Speaker :** I have received a notice of privilege from Shri Deba Prasad Sarkar against Shri Prasanta Kumar Sur. The notice surfers from two defects of technical nature, viz, (1) the notice has not been addressed to the Secretary, WBLA as required under Rule 226, and (2) the notice is not accompanied by necessary documents as required under Rule 226. Necessary documents have however, been collected from the proceedings section to examine the merit of the present case

and these have been kept in file. Shri Sarkar alleges that on comparing the reply to starred question No.*230 it is clear to him that the Health Minister has misled the House by giving an untrue reply to his question. But on a close scrutiny of the replies to both starred question Nos. *209 and *230 given by the Hon'ble Minister there appears to be no contradiction. In reply to question No. *209 the Minister told the House that he did not issue any licence to any black-listed firm of Orissa for drug manufacture. In reply to question No. *230 he gave a long list of firms that received licence for drug-manufacture in this State. In this long list, at serial No. 57 there appears the name of one Orissa firm whom Shri Sarkar indicates as a black-listed one. From the supplementary question and answers it appears that the Health Minister does not agree to this view of Shri Sarkar. There is difference of opinion as well as understanding of the matter between Shri Sarkar and the Health Minister. So, it can hardly be said that the Health Minister has misled the House by the wrong information, far to speak of deliberately misleading the House by him so to bring the present matter within the purview of a privilege issue. The notice is, therefore, out of order.

......(Shri Deba Prasad Sarkar rose to speak.)....

.....(Noise)....

**Mr. Speaker** : No, debate on it, Please take your seat.

.....(At this stage SUCI members staged a walk out.)....

## STATEMENT OF CALLING ATTENTION

**Mr. Speaker** : The Minister-in-charge of Commerce and Industries Department to make a statement on the subject of identification of Mohini Cotton Mills by the Government of India.

(Attention called by Shri Nani Kar and Shri Jamini Bhusan Saha on the 17th March, 1989.)

**Shri Jyoti Basu,** Mr. Speaker Sir,

The management of Mohini Mills at Belghoria was taken over by Government of India under Industries (Development & Regulations) Act on 24. 10. 1981. National Textile Corporation Limited, New Delhi, was appointed as Authorised Person under the said Act for managing the affairs of the Mill. Prior to take-over the Mills remained closed since 28th February, 1980.

2. Since take-over of the unit it was contained by the Central Government that it was continuously incurring losses which was proving to be a drain on the scarce resources of the Government. It was also

argued that even after modernisation of the Mill [ with an investment of Rs. 6.53 Crores ] it would continue to incur loss. On this consideration the Central Government did not extend the take-over period of the Mill with effect from 22nd June, 1988. The Employees Unions of the Mills, however, filed a writ petition in the Calcutta High Court which granted interim stay order to the effect that status quo as existing on 21st June, 1988 be continued. The Union Government appealed to a Division Bench of the Calcutta High Court against that order. The Division Bench, after hearing both sides, directed the Union Government to provide funds for payment of salary/wages to the employees for two months till the date of next hearing. The Union Government then moved the Supreme Court in an appeal against that Division Bench of the Calcutta High Court. The Supreme Court ordered for hearing of the petition in the Division Bench of the Calcutta High Court.

3. Several meetings were taken by me and also the Hon'ble Labour Minister with the Chairman, National Textile Corporation Ltd., and Secretary, Textile, Government of India, for deferring the decision to discontinue the extension of the takeover period. It was suggested in the meetings that the tentative revitalisation package earlier proposed by NTC should be discussed threadbare with trade unions and the State Government before any decision is taken. The Central Government did not take into consideration the suggestions of the State Government and stuck to their decision not to extend the take-over period beyond 21st June, 1988.

4. As matters stand now the Hon'ble High Court at Caluctta in its order dt. 11th March, 1989 has directed the Board for Industrial and Financial Reconstruction (BIFR) to examine and prepare a feasibility Report as to the working of the Mills and whether the Mill can be made financially viable. Direction was also given to the Board that it should take into consideration any scheme that may be submitted by the Workers Unions and it will give hearing to the interested parties including the Central Government, Financial Institutions and the Bank. The Board has been directed to give a report within a period of four weeks from the date of communication of the Court's Order. Our Government will admit the report within a period of four weeks from the date of communication of the Court's Order, Our Government will admit the report of the BIFR.

**Mr. Speaker :** The statement will be circulated.

## Laying of Report

**Laying of the Budget Estimate of the Damodar Valley Corporation for the year 1989-90.**

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, in accordance with the provisions laid under sub-section 3 of Section 44 of the Damodar Valley Corporation Act, 1948, I beg to lay before the House the Budget Estimate of the Damodar Valley Corporation for the year 89-90 for information of the member of the House.

## Mention Cases

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত রাত্রের একটা ঘটনা আপনার মাধ্যমে আমি হাউসে উল্লেখ করতে চাই এবং সঙ্গে সঙ্গে ঘটনাটির প্রতি আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল রাত্রে আমি ফারাক্কা স্টেশন থেকে ৫৪-ডাউন গৌড় এক্সপ্রেসে উঠেছিলাম। আমার সঙ্গে হাসনাৎ সাহেবও ছিলেন। ট্রেনটির করিডোরে ওঠে দেখি যে, সেখানে কংগ্রেসি এম. এল. এ. হুমায়ুন চৌধুরী এবং নিচে এম. পি. গোলাম ইয়াজদানি দাঁড়িয়ে আছেন। সেই জায়গাটিতে একটু ভিড় ছিল, ফলে কোন কোচে—এ, বি, সি'র কোনটিতে—আমাদের জায়গা তা আমরা কেউই বুঝতে পারছিলাম না। কোচ্ অ্যাটেন্ডেন্ট সে সময়ে কাগজ (রিজার্ভেশন চার্ট) দেখছিলেন এবং সে সময়েই ৭/৮-জন রাইফেলধারী পুলিশ জি. আর. পি. ওখানে ওঠে বলে, "আমাদের জায়গা দিতে হবে, আমরা ফার্স্ট ক্লাসে থাকব।" কোচ্ অ্যাটেন্ডেন্ট তাদের বলে, "এম. এল. এ., এম. পি.'রা দাঁড়িয়ে আছেন, আমি আগে তাদের জায়গা দেব, তাদের জায়গা দেবার পর যদি জায়গা থাকে, তাহলে নিশ্চয়ই আপনাদের দেব। তা না হলে আপনাদের নেমে যেতে হবে।" নেমে যাবার কথা বলতেই তারা তার মুখ চেপে ধরে ধাক্কা দিতে লাগে। সেখানে এম. পি. ডাঃ গোলাম ইয়াজদানিরও ধাক্কা লাগে। পাঠক বলে একজন পুলিশ—সে কন্সটেবল, না হাবিলদার জানি না—তাদের নেতৃত্ব দিচ্ছিল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মাঝে মাঝেই দেখি যে, ঐ সমস্ত পুলিশ কর্মচারীরা গাড়ি পাহারা দেওয়ার নামে—পাহারা না দিয়ে—ফার্স্ট ক্লাসে শুয়ে থাকে। ডাকাতি হলেও তারা কোনও কাজে লাগে না, তাদের দেখতে পাওয়া যায় না। ওরা ফার্স্ট ক্লাসে শুয়ে যাবে, প্যাসেঞ্জারদের ওপর অন্যায় অত্যাচার করবে, কোচ্ অ্যাটেনডেন্টেদের ওপর অন্যায় অত্যাচার করবে, আর আমরা এম. এল. এ. এবং এম. পি.'রা অসহায় অবস্থায় দাঁড়িয়ে থাকব। পুলিশ বিভাগের ঐ সমস্ত কর্মচারিদের ঐ জাতীয় আচরণের বিরুদ্ধে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। এবং গত রাত্রের ঘটনাটির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি তিনি সঠিকভাবে দেখে—গতকাল রাত্রে যারা অন্যায় করেছে, তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করুন। আমার সঙ্গে গতকাল এই হাউসেরই সদস্য হাসনাদ সাহেব ছিলেন, আমি আশা করি তিনি আমার বক্তব্যের সমর্থনে বক্তব্য রাখবেন।

[2.10 — 2.20 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুতর ব্যাপারের প্রতি। আমার নন্দীগ্রাম বিধানসভা এলাকায় হলদী নদীর ভাঙন কয়েক বছর যাবৎ দ্রুত গতিতে হচ্ছে। গত বছর ১৯৮৮ সালে

ভাঙন এমন একটা পর্যায়ে গিয়েছিল যার জন্য মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের কাছে দৃষ্টি আকর্ষণ করাতে সেখানে ইঞ্জিনিয়াররা গিয়ে উচ্চ পর্যায়ের তদন্ত করেন। মাননীয় সেচমন্ত্রী মহাশয় এ ব্যাপারে আমার প্রশ্নের উত্তরে আশ্বাস দিয়েছিলেন যে ওখানে একটা বড় পরিকল্পনা নেওয়া হচ্ছে যাতে করে ঐ এলাকাটা বাঁধা যায়। গত ২৫ তারিখে বাসুলিচক এবং দীনবন্ধুপুর মৌজার একটা বিরাট অংশের বাঁধ ভেঙ্গে কোলাপ্স হয়ে জলের তলায় তলিয়ে যায়। এরফলে ৬০টি পরিবারের বাড়ি ভেঙ্গে যায় এবং তারা উদ্বাস্তু হয়ে যায়। তাদের রেসকিউ করে অন্য জয়গায় আনা হয়েছে। মাননীয় সেচমন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছিলেন যে ঐ এলাকার বাঁধ বাঁধার জন্য একটা স্থায়ী প্রকল্প করার পরিকল্পনা নেওয়া হচ্ছে। আমি তার কাছে আবেদন করব, অবিলম্বে যেন ব্যাপারটি হস্তক্ষেপ করা হয় এবং যারা উদ্বাস্তু হয়েছে, যাদের বাড়ি ঘর-দোর ভেঙ্গে গেছে এইরকম ৬০টি পরিবারকে যেন পুর্নবাসনের ব্যবস্থা করা হয়। এই আবেদন আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় নগর ও গ্রামীণ জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুরের ইটাহার ব্লকের মারনাই, গোকর্ণ, সোদপুর এবং জয়াহাট এই ৪টি অঞ্চলে ব্যাপক জল সংকট দেখা দিয়েছে। সেখানকার সমস্ত টিউবওয়েল, শ্যালো এবং কুয়োর জল শুকিয়ে গেছে। জল শুকিয়ে অনেক নিচে নেমে গেছে। এরফলে এইসব এলাকায় জলের জন্য হাহাকার সৃষ্টি হয়েছে। কিন্তু সেখানে সরকারি তরফ থেকে এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না, যদিও বারবার এস. ডি. ও., বি. ডি. ওর কাছে গ্রামবাসীরা ডেপুটেশন দিয়েছে। পানীয় জলের অভাবে গ্রামের লোকেরা গ্রাম ছাড়তে আরম্ভ করেছে। আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে বলছি, অন্তত ট্রাকে করে হোক বা জলের ট্যাঙ্ক করে হোক আপাতত সেখানে জল সরবরাহ করা দরকার যাতে ঐ ৪টি অঞ্চলের মানুষ পানীয় জল পায়। এছাড়া ওখানে স্থায়ী গভীর নলকূপ বসাবার ব্যবস্থা করা দরকার। এর সাথে সাথে আমি স্মরণ করিয়ে দিতে চাই, ইটাহার ব্লকে বিশেষ করে এই ৪টি অঞ্চলে পর পর ২ বছর বন্যায় অনেক ক্ষতি হয়ে গেছে। এ বছর গ্রামবাসীরা কাজে উৎসাহিত হয়ে বোরো ধানের চাষ করতে আরম্ভ করেছে। কিন্তু সেখানে জলের অভাবে সেইসব ধান শুকিয়ে যাচ্ছে। সুতরাং সেখানে পানীয় জল সরবরাহের যাতে দ্রুত ব্যবস্থা করা হয় তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় নগর, গ্রামীণ জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, গ্রাম বাংলায় দীর্ঘদিন বৃষ্টি না হওয়ার ফলে এবং বোরো চাষ ইত্যাদির জন্য শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল ইত্যাদির মাধ্যমে জল নেওয়ার ফলে ভূগর্ভস্থ জলের স্তর অনেক নিচে নেমে গেছে। এরফলে গ্রামাঞ্চলে আজকে পানীয় জলের তীব্র সংকট দেখা দিয়েছে। এইরকম পরিস্থিতিতে এগরা ২ নম্বর ব্লকের অর্ন্তগত পানিপারুল নামক জায়গায় দীর্ঘদিন ধরে পাইপ ওয়াটার সাপ্লাই স্কীম সম্পূর্ণ হয়ে পড়ে আছে, কিন্তু সেই প্রকল্প এখনও পর্যন্ত চালু করা হচ্ছে না। এই প্রকল্প চালু হলে গ্রামের মানুষ তার মাধ্যমে পানীয় জলের সরবরাহ পেতে পারত। মাননীয় জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহাশয় এ ব্যাপারে অবহিত আছেন।

১৯৮৭ সালে এই পানী পারুল জল সরবরাহ প্রকল্প চালু হওয়ার কথা ছিল। ১৯৮৮ সালে এবং ১৯৮৯ এই দু বছর চলে গেল, এই প্রকল্প চালু হল না। এই জল সরবরাহ অবিলম্বে চালু করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটি হচ্ছে এই যে, মেদিনীপুর শহরে একটি মেডিকেল কলেজ স্থাপন করা অবিলম্বে জরুরি হয়ে উঠেছে। মেদিনীপুর জেলার আয়তন খুবই বিশাল এবং অন্যান্য জেলাগুলির থেকে লোকসংখ্যা বোধহয় সর্ববৃহৎ। ওখানে হাসপাতালে অনেক কঠিন রোগের চিকিৎসা করা সম্ভব হয় না, সেজন্য অনেক সময় রোগীদের কলকাতায় পাঠাতে হয়, সেখানেও সিট না থাকায় রোগীদের ফিরে যেতে হয়। এটা আমার নিজের অভিজ্ঞতা থেকে আমি বলছি। তাই আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রিসভার কাছে অবিলম্বে একটি মেডিকেল কলেজ স্থাপন করার জন্য অনুরোধ জানাচ্ছি। সেই সঙ্গে আর একটি কথা বলে রাখি, ওখানকার মহকুমার হাসপাতাল বেশ বড় হাসপাতাল, ওখানে মেডিকেল কলেজ করা যেতে পারে। তাহলে প্রকৃতপক্ষে শুধু মেদিনীপুর নয়, পশ্চিমবঙ্গের মানুষ এবং যেসব ছেলেরা মেডিকেল কলেজ—নর্থবেঙ্গল, বর্ধমান, বাঁকুড়া—এইসব জায়গায় ভর্তি হতে পারে না তারা এখানে মেডিকেল শিক্ষা পেতে পারে। সেজন্য আমি আপনার মাধ্যমে বিষয়টিকে মন্ত্রিসভার কাছে যথাবিহিত ব্যবস্থাগ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের পুনরায় দৃষ্টি আকর্ষণ করছি। ২৮ বছর পরে কৃষ্ণনগর রবীন্দ্রভবনে এক লাখের কিছু বেশি টাকা পেয়ে তার বহিরঙ্গ ছাদ ইত্যাদি সংস্কার করা হয়েছে, কিন্তু মঞ্চ, মঞ্চের পর্দা আলোকের ব্যবস্থা শব্দ যন্ত্রের ব্যবস্থা ইত্যাদি অত্যন্ত জরাজীর্ণ হয়ে ব্যবহারের অযোগ্য হয়ে পড়েছে। তাছাড়া জেনারেটার যেটা আছে, সেটাতে ভাল কাজ হচ্ছে না, দুষ্কৃতকারিদের হাত থেকে বাঁচাবার জন্য ভবনের প্রাচীর আরও উঁচু করার প্রয়োজন আছে। প্রদর্শনী যাতে করা যায় সেজন্য সংলগ্ন অনেক কিছুর পুর্নবিন্যাসের প্রশ্ন আছে। এই সম্পর্কে একটি পরিকল্পনা এবং তার আনুমানিক ব্যয় পূর্ত্তদপ্তর করে দিয়েছিলেন যে, ৫ লাখ ২৩ হাজার টাকা। সেটি গত বছর আমি আপনার হাতে জমা দিই দপ্তরকে দেওয়ার জন্য, কিন্তু আজ পর্যন্ত সেই কাজ অগ্রসর হয়নি। বামফ্রন্ট সরকার সুস্থ্য সংস্কৃতির বিকাশের জন্য বিভিন্ন কার্যক্রম নিচ্ছেন। কিন্তু তার প্রদর্শনীর রবীন্দ্রভবন যথাযতভাবে সংস্কার না হওয়ার জন্য এই সমস্ত জিনিসপত্র এবং সরঞ্জামাদির নূতন করে ব্যবস্থা না করা যায় তাহলে বামফ্রন্ট সরকারের এই শুভ প্রচেষ্টা বাধা প্রাপ্ত হবে। কাজেই মাননীয় তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় এই রবীন্দ্রভবনের সরঞ্জামাদি সংস্কার করে তাকে কাজে লাগানোর ব্যবস্থা যথোপযুক্তভাবে এবং দ্রুততার সঙ্গে ব্যবস্থাগ্রহণ করেন, আমি সেই অনুরোধ আপনার মাধ্যমে জানাচ্ছি।

[2.20 — 2.30 P.M.]

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রামপুরহাট থানা এলাকায় বর্তমানে জনসংখ্যা

অনেক বেড়েছে, কিন্তু ইংরেজ আমলে সেখানে যখন থানা পত্তন হয়েছিল তখন যে ঘরবাড়ি এবং অফিসারদের বসবার জন্য যে ব্যবস্থা ছিল আজও তার কোনও পরিবর্তন হয়নি। আমি এ বিষয়ে হাউসে কয়েকবার উল্লেখও করেছি। বর্তমানে রামপুরহাট থানাকে কেটে দুটি থানা করা হয়েছে এবং সেখানে মাহারগ্রাম নামে একটি নতুন থানার পত্তন করা হয়েছে। কিন্তু ঐ নতুন থানাটি নামেই থানা, তার ঘরবাড়ি আজও হল না। ঐ থানা পত্তন হয়েছে আজ এক বছর হল, কিন্তু থানা চালাতে গেলে অতি প্রয়োজনীয় যে টেলিফোন সেই টেলিফোন পর্যন্ত হয়নি সেখানে। সবচেয়ে বড় কথা, সেখানে এস. ডি. পি. ও. এক বছর হল নিযুক্ত হয়েছেন, কিন্তু তাকে দার্জিলিং থেকে না ছাড়ার জন্য সেখানে তার আগমন হচ্ছে না। এই বিষয়গুলি আপনার সামনে উপস্থিত করলাম যাতে মন্ত্রী মহাশয় ব্যবস্থাগ্রহণ করেন।

**শ্রী ক্ষিতিভূষণ রায়বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১০ দিন ধরে বজবজ জুটমিল বন্ধ রয়েছে, সেটি লক-আউট হয়ে গেছে। ফলে ঐ মিলের সাড়ে চার হাজার শ্রমিক পরিবারসহ রাস্তায় বসেছে। মালিকের কথা হল, শ্রমিকদের উৎপাদনভিত্তিক মাইনে নিতে হবে। এ-সম্পর্কে উৎপাদনভিত্তিক এবং শিল্পভিত্তিক তৃ-দলীয় যে চুক্তি আছে, মালিকপক্ষ সেটা বাতিল করে দিয়ে এটা করতে চাইছে। ঐ মিলের উৎপাদন যদি বাড়াতে হয় তাহলে কতগুলি নিয়মকানুন তো মানতে হবে। কিন্তু মিলের বর্তমান অবস্থার কথাটা বিবেচনার মধ্যে আনা হচ্ছে না। আমি বামফ্রন্ট সরকারের কাছে প্রস্তাব করছি, সেখানে উৎপাদন নির্ধারণের জন্য এমন একটা কিছু ব্যবস্থাগ্রহণ করা হোক যাতে মালিকরা নিজেদের ইচ্ছামত যা ইচ্ছা তা শ্রমিকদের উপর চাপিয়ে দিতে না পারে। বামফ্রন্ট সরকার ট্রেড ইউনিয়নের পক্ষে রয়েছেন। কাজেই শ্রমিকদের যদি উৎপাদন ভিত্তিক মাইনে নিতেই হয় সেক্ষেত্রে সেটা যাতে বৈজ্ঞানিকভিত্তিতে হয় সেটা সরকারকে দেখতে হবে। ঐ মিলের মালিক অশোক পোদ্দার তার খেয়াল খুশিমতো যাতে যা ইচ্ছা তা শ্রমিকদের উপর চাপিয়ে দিতে না পারে তারজন্য চাপ দিতে আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বারাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৪শে মার্চ শুক্রবার বিনপুরে গঙ্গারাম মান্ডি নামে একজন আদিবাসী যেভাবে পুলিশের গুলিতে মারা গেলেন সেটা খুবই উদ্বেজনক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যেখানে ঝাড়খণ্ডী আন্দোলনকে অত্যন্ত মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে গণতান্ত্রিক পথে রাজনৈতকভাবে আলাপ-আলোচনার মধ্যে দিয়ে মোকাবিলা করা দরকার, সেখানে অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি, সরকার বিশেষ করে তার প্রধান সরিক দল তাদের কর্মী এবং পুলিশের সাহায্যে সন্ত্রাস এবং দমনপীড়নের পথে গিয়ে তাদেরকে দার্জিলিং-এর মতো ট্যাকল করার চেষ্টা করছেন। ফলে গোটা পরিস্থিতিটা একটা জটিল আকার ধারণ করছে যা অত্যন্ত উদ্বেগজনক। অবিলম্বে এই ঘটনার অর্থাৎ পুলিশের আক্রমনে পুলিশের গুলিতে হত্যার বিচার বিভাগীয় তদন্ত হোক, দোষী অফিসারের শাস্তি হোক এবং নিহত ব্যক্তির ক্ষতিপুরণ দেওয়ার ব্যবস্থা হোক এই দাবি আমি করছি। চতুর্থ আমার যেটা বক্তব্য তা হল ঝাড়খন্ড আন্দোলনের বিষয়টা নিয়ে অবিলম্বে রাজ্য সরকারের উদ্যোগে একটা সর্বদলীয় বৈঠকের আহ্বান করা হোক এবং সর্বদলীয় সিদ্ধান্ত মোতাবেক আন্দোলনের রাজনৈতিক মোকাবেলা যাতে করা যায় তার জন্য এই সরকারের কাছে দাবি জানাচ্ছি। দার্জিলিং-এ

পরিস্থিতির সৃষ্টি হয়েছিল অতীতের শিক্ষা নিয়ে এই রকম একটা স্পর্শকাতর বিষয় ঝাড়খন্ড আন্দোলনের বিষয়ে যাতে আমারা সঠিক ভাবে রাজনীতিগত ভাবে মোকাবেলা করতে পারি এবং সর্বশেষ কথা যে আদিবাসী সহ সমস্ত জনসাধারণ যাতে কোনও রকম প্ররোচনার স্বীকার না হয়ে, এই রকম একটা পরিস্থিতির মিমাংসা হয় সেই ব্যাপারে সব রকম সহযোগিতার দাবি জানাচ্ছি এই সরকারের কাছে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। ঘটনাটা হল পশ্চিমবাংলার কলেজ শিক্ষক সংগঠনের সাধারণ সম্পাদক ডাঃ আশিস রায় ত্রিপুরায় একটি ভারতীয় কলেজ শিক্ষক সংগঠনের সম্মেলনে যোগ দিতে গিয়েছিলেন। কিন্তু দুঃখের বিষয় সেই ডাঃ আশিস রায়কে কংগ্রেস (আই) ছাত্র নেতা নাড়ু দত্তের নেতৃত্বে আক্রমন করা হয় এবং গুরুতর ভাবে আহত করা হয়। আহত অবস্থায় তিনি কোনও রকমে বেঁচে ফিরে গিয়েছেন। এই ঘটনার পরিপ্রেক্ষিতে আরো অনেকে আহত হয়েছেন। ত্রিপুরার এই ঘটনাকে নিয়ে আলোচনার সুযোগ হয়ত আমাদের নেই এবং করতে পারি না। পশ্চিমবাংলার একজন গনতন্ত্র প্রিয় মানুষ ত্রিপুরায় গিয়ে এই ভাবে নিগৃহ হন তাহলে নিশ্চই সেটা উদ্বেগের বিষয়। কোনও সংগঠনের তরফ থেকে তিনি যেতে পারবেন না এই ধারণা আমার নেই। আমি আশা করবো এই ব্যাপারে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী লক্ষ্য দেবেন এবং প্রয়োজনে কেন্দ্রীয় সরকারে সঙ্গে তিনি কথা বলেন। ত্রিপুরায় এই যে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে সেই আইন--শৃঙ্খলা যাতে আবার ফিরে আসে সেই ব্যাপারে তিনি কথা বলবেন এই আশা রেখে আমি হাউসের সামনে এই বক্তব্য রাখলাম

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচন কেন্দ্র কৃষ্ণনগরের মালিকপাড়ায় গত ২৫ শে মার্চ একটা ভয়াবহ অগ্নিকান্ড ঘটে এবং তার ফলে অনেক গুলি পরিবার রাস্তায় এসে দাঁড়িয়েছে। তাদের সমস্ত ঘর, সাধারণ কুটির, বাঁশের চাল টিনের ছাউনি সমস্ত কিছু পুড়ে গেছে। এমন কি তাদের পরনে বস্ত্র ছাড়া আর কিছুই নেই। এই অগ্নিকান্ডের ফলে একটি শিশু আগুনে পুড়ে আহত অবস্থায় হাসপাতালে রয়েছে। স্থানীয় প্রশাসন তৎপরতার সঙ্গে প্রাথমিক সাহায্য হিসাবে ত্রিপল, খাদ্য-বস্ত্র ইত্যাদি দিয়েছে। যাদের ঘর বাড়ি পুড়ে গিয়েছে তারা অত্যন্ত গরীব, তারা দিন আনা দিন খাওয়া মানুষ, তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা প্রয়োজন। তাই আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তারা আবার প্রতিষ্ঠিত হতে পারে সেই দিকে লক্ষ্য রেখে তিনি যেন তাদের পুনর্বাসনের ব্যবস্থা করেন।

**শ্রী দিলীপ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কাগজে দেখেছি যে পাঞ্জাবের রাজ্যপাল পশ্চিমবাংলায় এসে কংগ্রেসের সাথে গোপন মিটিং করছে এবং সুব্রত মুখার্জি স্টেটমেন্ট দিয়েছেন যে পাঞ্জাবের গভর্নর মানুদা নাকি জ্যোতিবাবুর বিকল্প।

[2.30 — 2.40 P.M.]

আমাদের কাছে খবর আছে যে, পাঞ্জাবের রাজ্যপাল কংগ্রেসিদের নিয়ে গোপন মিটিং করছেন এবং পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে অগনতান্ত্রিক পদ্ধতিতে উৎখাত করা যায়

এবং রাষ্ট্রপতি শাসন কায়েম করা যায় তা নিয়ে আলোচনা করছেন। পাঞ্জাবের রাজ্যপাল পিছনের দরজা দিয়ে এই রাজ্যের রাজনীতিতে কি ভাবে অংশ নিতে পারেন সেজন্য তাঁদের মধ্যে গভীর শলাপরামর্শ হচ্ছে। আজকে যেখানে লোকসভার ...কমিশনের রিপোর্ট বার হবার কথা, সারা দেশব্যাপী এটা নিয়ে একটা তোলপাড় হতে পারে, সেই সময়ে তিনি এখানে বসে এইসব ষড়যন্ত্র করছেন। পাঞ্জাব, বর্তমান দিনে একটি বিশেষ স্পর্শকাতর রাজ্য। সেখানে আজকের এই রিপোর্টের ভিত্তিতে এই ভয়ানক প্রতিক্রিয়া হতে পারে। এই রকম একটা পরিস্থিতিতে পাঞ্জাবের দায়িত্বে থেকে, সেখানকার রাজ্যপাল পশ্চিমবঙ্গে এসে কংগ্রেসিদের নিয়ে দলীয় রাজনীতি করছেন। এই ধরণের দায়িত্বে থেকে তিনি এটা করতে পারেন কিনা সে বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতি দাবি করছি। পাঞ্জাবের রাজ্যপাল পশ্চিমবঙ্গকে নানাভাবে ডিস্টার্ব করে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে অগনতান্ত্রিক পদ্ধতিতে ভেঙে দিয়ে রাষ্ট্রপতি শাসন কায়েম করার যে ষড়যন্ত্র চালাচ্ছেন, তার বিরুদ্ধে আমি মুখ্যমন্ত্রীর বিবৃতি দাবি করছি।

**শ্রী সুরেশ সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ২৭ শে মার্চ পাঁচ হাজার এন. ডি. এফ. কর্মী-কানু ডহরে তাঁদের বিভিন্ন দাবি-দাওয়ার ভিত্তিতে আন্দোলন শুরু করেছেন। তাঁদের দাবি না মানা হলে আগামী কাল থেকে আইন অমান্য আন্দোলন শুরু করবেন বলে তাঁরা জানিয়েছেন। এঁরা সবাই অস্থায়ী কর্মচারী। এঁদের বিভিন্ন দাবি-দাওয়ার কথা সরকারি মহলে আগে জানিয়েছেন। মুখ্যমন্ত্রীর কাছেও এরা সব জানিয়েছেন। আইনের অনেক পরিবর্তন হয়েছে, কিন্তু এঁদের সমস্যার সমাধান তাতে হয়নি। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করে ঐ সমস্ত কর্মীদের স্থায়ীকরণ করা এবং চাকুরিগত অন্যান্য সমস্যার সমাধান কি করে করা যায় তার ব্যবস্থা করার জন্য বিশেষ ভাবে আবেদন রাখছি।

## LEGISLATION

### The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1989.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1989, be taken into consideration.

Sir, under article 266 (3) of the constitution of India no moneys out of the consolidated fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

During the present session, the Assembly voted a consolidated grant in advance in respect of the estimated expenditure for a part of the financial year 1989-90 under the provision of article 206 of the Consti-

tution of India. The present Bill is accordingly being introduced under article 204 of the Constitution of India, read with article 206 thereof, to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal the moneys required to meet the expenditure charged on the Conslidated Fund and the grant made in advance by the Assembly in respect of the estimated expenditure by the West Bengal Government for a part of the financial year 1989-90. The amout included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the statement previously laid before the House.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount or altering the destination of the grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The total amount proposed to be appropriated by this Bill for expenses during the part of the financial year, 1989-90 is Rs. 1,408,69,31,000/- (Rupees one thousand four hundred and eight crores, sixty-nine lakhs and thirty-one thousand This amount includes Rs. 331,48,11,000 (Rupees three hundred and thirty-one crores, forty-eight lakhs, eleven thousand only) on account of charged account. The details of the Appropriation Bill will appear from the schedule to the Bill.

Sir, with these words, I commend my motion for acceptence of the House.

The motion that the West Bengal Appropriation (Vote on Account), Bill, 1989 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1,2,3, the Schedule and the Preamble**

The question that Clauses 1,2,3, the Schedule and the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আমি পয়েন্ট অফ অর্ডার তুলতে চাই আপনি তো তুলতেই দিলেন না। ইনট্রোডাকশন, কনসিডারেশন এবং পাসিং হয়ে গেল তারপরে আমাদের বলতে দিলেন। এই যে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের ইন্ট্রোডাকশন এবং কনসিডারেশনে করলেন তারপরে পাসডও হয়ে গেল অথচ অন্ততপক্ষে ৫ দিন আগে মেম্বাররা হাতে পেতেন। অ্যাপ্রাপ্রিয়েশন বিলের ক্ষেত্রে যে মিনিমাম প্রভিসন তাতে অন্তত ৫ দিন আগে হাতে পাবে এবং এটাই হচ্ছে হাউসের কনভেনসন। বাজেট প্লেসড হয়ে যাবার পরে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাই। এই অ্যাপ্রেপ্রিয়েশন বিল গত শুক্রবার বাইপোস্টে পাঠিয়েছেন। যদিও ভোট অন

অ্যাকাউন্টে কিন্তু মেম্বার হিসাবে আমাদের তো কিছু বলবার থাকতে পারে। আপনি অথরিটি এবং অল পাওয়ারফুল, এটা আপনার বিচার করে দেখা উচিত যে এই ইরেগুলারেটিজ কাদের অফিসের না সরকারের? আমাদের যা অভিজ্ঞতা তাতে তো আমরা জানি যে অফিসের ইরেগুলারেটিজের ব্যাপারে আপনি খুব তৎপর তার কোনও ল্যাপস আপনি রাখেন না। তা হলে এটা কি সরকারের ইরেগুলারেটিজ এটা স্পিকার হিসাবে আপনার দেখা দরকার এবং এই ব্যাপারেই আপনার দৃষ্টি আকর্ষণ করছি, এটাই আমার পয়েন্ট অফ অর্ডার।

**মিঃ স্পিকার ঃ** আমরা নিয়মানুযায়ী পোস্ট করি এম. এল. এ. হোস্টেলে এবং সার্কুলার অ্যাকোরডিং টু দি রুল কোনও ভায়োলেশন হয় নি। এখন কয়েকটা রেজলিউশন নিতে হবে। আজকে ৩টে যে সাব-কমিটি করবো, সেই ৩টে সাব-কমিটির উপরে যে ৩টে কমিটি ছিল হাউস কমিটিতে অন দোজ সাবজেক্ট তাকে অ্যাবেলিস করে কমিটি পঞ্চায়েত, কমিটি অন এডুকেশন অ্যান্ড কমিটি অন হেলথ এগুলোকে সাবজেক্ট কমিটিতে আনা হবে। এখন সাবজেক্ট কমিটি গঠন করার জন্যে সিদ্ধান্ত নিতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, এই ব্যাপারে আমার বক্তব্য যে, প্রি বাজেট স্ক্রুটেনির ব্যাপারে কয়েকদিন আগেই আমাদের সঙ্গে বিস্তারিত আলোচনা করেছিলেন এবং সেখানে বলেছিলেন যে এখানে সেই রুলস পাশ করিয়ে নিতে চাইছেন। আমার এই সম্পর্কে বক্তব্য যে, প্রি বাজেট স্ক্রুটেনির ক্ষেত্রে অ্যাজ সাচ প্রোপজাল মেম্বাররা বাজেট ইনডেক্স সম্পর্কে ভালো করে স্ক্রুটেনি করতে পারেন। তার উপরে স্টেট বাজেট ডিসকাসানে, ডিবেটে সরকারের ত্রুটি বিচ্যুতি তুলে ধরতে সাহায্য করবে। ইন দ্যাট সেন্স ইট ইজ ওয়েল অ্যান্ড গুড। এখানে যে রুল অ্যান্ড রেগুলেশন দেখছি তাতে সাব কমিটি পঞ্চায়েত, এডুকেশন অ্যান্ড অ্যাজ এ টেক্স কেস হিসাবে কমান্ডের উপর ডিবেট করবেন। আমার বক্তব্য যে সাবজেক্ট কমিটি করতে প্রস্তুত প্রভাইডেড যে মেম্বাররা সাবজেক্ট কমিটি ডিবেটে পার্টিসিপেট করলে অন দি ফ্লোর অফ দি হাউস যে রেসট্রিকশন আছে সেটা কোনও বার থাকবে না।

[2.40 — 3.30 P.M.]

আমার কাছে দুটো জিনিসের একটা কন্ট্রাডিকটরি বলে মনে হচ্ছে। একটা দিকে বলছেন যে ডিবেটকে রিসোর্সফুল করার জন্য, সমৃদ্ধ করার জন্য ইনডেপথ স্টাডি মেনটেন দরকার। সেইজন্য প্রি-বাজেট স্ক্রুটিনি হিসাবে সাবজেক্ট কমিটি নিশ্চয় তার দ্বারা ইকুইপড হবে। যদি ইকুইপড হয় তাহলে তাদের ফ্লোরে ডিবেটে পার্টিসিপেট করার ক্ষেত্রে অধিকার থাকবে না কেন, এটা যদি ডিবেটের স্বার্থে হয় তাহলে আবার তারা সাবজেক্ট কমিটিতে থাকার ফলে ডিবেট পার্টিসেপেট করতে পারছেন না। এটা কিন্তু ডেমোক্রাটিক রাইটকে কার্টেল করছে; ইনডেপথ স্টাডির নামে। সেইজন্য আমার বক্তব্য সাবজেক্ট কমিটেতে যারা থাকবে তাদের অ্যাসেম্বলির ফ্লোরে পার্টিসিপেট করার অধিকার থাকবে না, এই সিদ্ধান্ত যদি নেওয়া হয় তাহলে আমরা অন্তত আমাদের দলের পক্ষ থেকে এই নীতির বিরুদ্ধে এবং সাবজেক্ট কমিটিতে অংশগ্রহণ করব না। আমি আগেও বক্তব্য রেখেছিলাম যদি আপনারা ডেমোক্রাটিক রাইটকে বজায় রাখতে চান তাহলে দুটো কার্টেল হতে পারে না। আন্ডার নো সারকামস্ট্যান্সেসের মধ্যে দিয়ে এখানে মেম্বারদের যে রাইট সেটা কার্টেল করা যায় না এই সুযোগ যদি থাকে তাহলে সাবজেক্ট কমিটি গঠন করার ব্যাপারে আমাদের মত আছে, আর যদি সে সুযোগ না থাকে তাহলে আমরা এর বিরুদ্ধে।

**মিঃ স্পিকার :** এখানে যে সিলেক্ট কমিটি আছে, সেই সিলেক্ট কমিটিতে যে বিল নিয়ে আলোচনা হয়, সেখানে যে মেম্বার বক্তব্য রাখেন, সেখানকার মেম্বার কি হাউসে বক্তব্য করেন? তাহলে ওটাও অগণতান্ত্রিক ব্যবস্থা। আপনারা ঐ সিস্টেমে অংশগ্রহণ করেছেন কেন?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** একটা কনভেনশন থাকলে সেটা মানতে হবে, যদি ডেমোক্রাসির স্বার্থে নতুন কনভেনশন সৃষ্টি করা হয় তাহলে আপত্তি কোথায়? আপনি যেখানে বলছেন মেম্বাররা আরো ইকুইপড হয়ে ডিবেট প্রিপারেশন করুক। তাহলে যে কনভেনশন আছে মেম্বারদের ক্ষেত্রে, সেই কনভেনশনকে যদি পাল্টানো যায়, বা নূতন কিছু সৃষ্টি করা যায় তাহলে তো ভাল হবে।

**মিঃ স্পিকার :** As a Member of the committee you have not passed dissenting openion. আমার বক্তব্য তো হাউসে থাকছেই, আপনার জন্য মেম্বার তো হাউসে বক্তব্য রাখছেন, আপনার জন্য কি স্পেশাল নিয়ম করতে হবে। ডেমোক্রাটিক রাইটের কথা বলছেন, ডেমোক্রাটিক রাইট অনুযায়ী আপনার বক্তব্য তো লে অন দি টেবিল থাকবে। এটা হচ্ছে ভাল জিনিস যেহেতু আমাদের কিছু বলতে হবে, সেইজন্য বলে রাখলেন। খারাপ তো বলতে পারছেন না, এই জন্য বলছেন।

## Motion for Constitution of the Subject Committee on Panchayat

**Speaker :** In pursuance of rule 208 (A) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assmbly, I beg to move the following motion for the constitution of the Subject Committee on Panchayat that "this House is of Opinion-

(1) that an Assembly Committee to be called, "The Subject Committee on Panchayat" be constituted consisting of not more than 22 members nominated by the Speaker :

Provided that the Minister (s) of the Department shall be the ex-officio members (s) of the Committee in addition to the nominated members;

(2) that the term of the office of the members of the Committee shall not be more than one year;

(3) that the Chairman of the Committee shall be appointed by the Speaker from amongst the members of the Committee;

(4) that the functions of the Committee shall be-

(a) to scrutinise the Demands for grants relating to the Panchayat Department and to advise the Government in the matter of formulating policies underlying the Budget Estimates;

(b) to suggest changes in the allotments of sub-heads/minor heads keeping the total allotment under the Demands unchanged; and

(c) to present a report to the House on the result of such scrutiny within four weeks of the conclusion of the General Discussion on the Budget in the House.

(5) that the Committee shall not examine or investigate matters of day to day administration.

(6) that the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly relating to the Assembly Committee shall apply to the Committee subject to such variations and modifications as the Speaker may from time to time direct''.

Motion was then put and agreed to.

**Motion for Constitution of the Subject Committee on Education**

[2.45 — 3.30 P.M.] (including adjournment)

**Mr. Speaker :** In pursuance of rule 208 (A) of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Lagislative Assembly I beg to move the following motion for the constitution of the subject Committee on Education

1) an Assembly Committee to be called, ''The subject Committee on Education'' be constituted consisting of not more than 22 members nominated by the Speaker :

Provided that the Minister (s) of the Department shall be the ex-officio members (s) of the Committee in addition to the nominated members;

2) that the term of the office of the members of the Committee shall not be more than one year ;

3) that the Chairman of the Committee shall be appointed by the Speaker from amongst the members of the Committee;

4) that the functions of the Committee shall be-

(a) to scrutinise the Demands for grants relating to the Education Department and to advice the Government in the matter of formulating policies underlying the Budget Estimates ;

(b) to suggest change in the allotments of the subheads/minor heads keeping the total allotment under the Domands unchanged; and

(c) to present a report to the House on the result of such scrutiny within four weeks of the conclusion of the General Discussion on the Budget in the House.

5) that the Committee shall not examine or investigate matters of day to day administration;

6) that the Rules of procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly relating to the Assembly Committee shall apply to the Committee subject to such variations and modifications as the Speaker may from time to time direct."

The motion was then put and agreed to.

**Motion for constitution of the Subject Committee on Health and Family Welfare**

**Mr. Speaker :** In pursuance of rule 208 (A) of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I beg to move the following motion for constitution of the subject committee on Health and Family Welfare-

1) that an Assembly Committee called, "the Subject Committee on Health and Family Welfare" be constituted consisting of not more than 22 members nominated by the Speaker ;

Provided that the Minister (s) of the Department shall be the ex-officio member (s) of the Committee in addition to the nominated members ;

2) that the term of the office of the members of the Committee shall not be more than one year ;

3) that the Chairman of the Committee shall be appointed by the Speaker from amongst the members of the Committee ;

4) that the functions of the Committee shall be —

(a) to scrutinise the Demands for grants relating to the Health and Family Welfare Department and to advise the Government in the matter of formulating policies underlying the Budget Estimates ;

(b) to suggest changes in the allotments of the subheads/minor heads keeping the total allotment under the Demands unchanged ; and

(c) to present a report to the House on the result of such scrutiny within four weeks of the conclusion of the General Discussion on the Budget in the house ;

5) that the Committee shall not examine or investigate matters of day to day administration.

6) that the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legtislative Assembly relating to the Assembly Committees

shall apply to the Comittee subject to such variations and modifications as the Speaker may from time to time direct."

The motion was then put and agreed to.

**Motion for abolition of the Committee on Panchayat.**

**Mr. Speaker :**

I beg to move

1) that consequent upon the constitution of the Subject Committee on Panchayat the functions of this Committee overlap the functions of the existing Committee on Panchayat ; and

2) that, therefore, the existing Committee on Panchayat constituted by a Resolution adopted in the House on the 11th June, 1987 be abolished with immediate effect.

The motion was then put and agreed to.

**Motion for abolition of the Committee on Health and Family Welfare.**

**Mr. Speaker :**

I beg to move.

1) that consequent upon the constitution of the Subject Committee on Health and Family Welfare the functions of this Committee overlap the functions of the existing Committee on Health and Family Welfare, and

2) that, therefore, the existing Committee on Health and Family Welfare constituted by a Resolution adopted in the House on the 11th June, 1987 be abolished with immediate effect.

The motion was then put and agreed to.

**Motion for abolition of the Committee on Eduction**

**Mr. Speaker :**

I beg to move

1) that consequent upon the constitution of the Subjcet Committee on Education the functions of this Committee overlap the functions of the existing Committee on Education ; and

2) that, therefore, the existing Committee on Education constituted by a Resolution adopted in the House on the 3rd May, 1988 be abolished with immediate effect.

The motion was then put as agreed to.

**Mr. Speaker :** I will announce the constitution of the Committees latter on after recess.

(At this stage, the House was adjourned till 3-30 p.m.)

(After adjournment)

[3.30 – 3.40 P.M.]

**Subject Committee on Panchayat**

**Mr. Speaker :** In pursuance of the provision of Paragraph (I) of the Motion regarding constitution on the Subject Committee on Panchayat adopted in the House on 27th March, 1989, I nominate the following Membrs to form the Subject Committee on Panchayat :

1. Shri Sunil Majumder,
2. Shri Dhirendranath Chatterjee,
3. Shri Hrishikesh Maity,
4. Shri Sibendra Narayan Chowdhury,
5. Shri Umapati Chakraborti,
6. Shri Sudhan Raha,
7. Shri Malin Ghosh,
8. Shri Ranjit Mitra,
9. Shri Nani Kar,
10. Shri Bansa Gopal Chowdhury,
11. Shri Prabodh Purkait,
12. Shri Habibur Rahaman,
13. Shri Prabodh Chandra Sinha,
14. Shri Sailendra Nath Mondal,
15. Shri Pranab Kumar,
16. Shri Tarak Bandhu Ray,
17. Shri Sukhendu Maiti,
18. Shri Bimalananda Mukherjee,
19. (Vacant)
20. (Vacant)
21. (Vacant)
22. (Vacant) and

23. Minister-in-charge (Ex officio Member)—Shri Benoy Krishna Chowdhury.

In pursuance of the provisions in Paragraph (3) of the said Motion I appoint Shri Sunil Majumdar, Chairman of the Subject Committe on Panchayat.

**Subject Committee on Education**

**Mr. Speaker :** In pursuance of the provision of Paragraph (I) of the Motion regarding Constitution on the Subject Committee on Eduction adopted in the House on 27th March, 1989, I nominate the following Membrs to form the Subject Committee on Education :

1. Shri Partha De,
2. Shri Bishnu Pada Bera,
3. Shri Susanta Ghsoh,
4. Shri Sunil De,
5. Shri Anjan Chatterjee,
6. Shri Nazmul Hoque (Malda),
7. Shri Badan Bora,
8. Shrimati Kamal Sengupta (Bose),
9. Shri Sudhir Giri,
10. Shri Sudhir Pramanik,
11. Shri Sukhendu Khan,
12. Shri Suhrid Basu Mallik,
13. Shri Bimal Kanti Basu,
14. Shri Tarapada Ghsoh,
15. Shrimati Santi Chatterjee,
16. Shri Surajit Swaran Bagchi,
17. Shri Deba Prasad Sarkar,
18. Shrimati Nirupama Chatterjee,
19. (Vacant)
20. (Vacant)
21. (Vacant)
22. (Vacant), and
24. Minister-in-charge (Ex officio Members)—
    (i) Shri Jyoti Basu, Eduction (Higher)
    (ii) Shri Kanti Biswas, Education (Primary and Secondary)

(iii) Shri Md. Abdul Bari, Mass Education Extension

(iv) Shri Saral Deb, Mass Education Extension (Library Services)

In pursuance of the provisions in Paragraph (3) of the said Motion I appoint Shri Partha De, Chairman of the Subject Committe on Education.

## Subject Committee on Health and Family Welfare

**Mr. Speaker :** In pursuance of the provision of Paragraph (I) of the Motion regarding Constitution on the Subject Committee on Health and Family Welfare adopted in the House on 27th March, 1989, I nominate the following Membrs to form the Subject Committee on Health and Family Welfare :

1. Dr. Gouripada Dutta,
2. Shri Barindra Nath Koley,
3. Shri Sadhan Chattopadhyay,
4. Shri Bibhuti Bhusan De,
5. Shri Sukra Oraon,
6. Shri Benode Das,
7. Shri Bhadreswar Mondal,
8. Shri Narayan Mukherjee,
9. Shri Sailen Sarkar,
10. Shri Lakshmi Kanta Dey,
11. Shri Balai Banerjee,
12. Dr. Tarun Adhikri,
13. Shri Birendra Kumar Maitra,
14. Shri Suresh Chandra Singha,
15. Shri Satyapada Bhattacharyya,
16. Dr. Amar Ali,
17. Shri Syed Nawab Jani Meerza,
18. Shri A. K. M. Hassain Uzzaman,
19. (Vacant)
20. (Vacant)
21. (Vacant)
22. (Vacnt), and
23. Minister-in-charge (Ex officio Member)—Shri Prasanta Kumar Sur.

In pursuance of the Provisions in Paragraph (3) of the said Motion I appoint Dr. Gouripada Dutta as Chairman of the Subject Committee on Health and Family Welfare.

## DEMAND FOR GRANTS

## DEMAND No. 1

### Major Head : 2011—State Legislatures

**Shri Abdul Quiyom Molla :** Sir on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,71,10.000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislatures".

(This is inclusive of a total sum of Rs. 67,78,000 already voted on account in March 1989.)

Written Speach of Shri Abdul Quiyom Molla was laid on the Table

২। এই হিসাবখাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হল ঃ

(ক) পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের বেতন ও ভাতা এবং অপর খরচ বাবদ ব্যয় এবং

(খ) পশ্চিমবঙ্গ বিধানমণ্ডল সচিবালয়ের অফিস চালানোর খরচ সমেত ঐ সচিবালয়ের আধিকারিক এবং কর্মচারিদের বেতন ও ভাতা বাবদ ব্যয়।

৩। উপরে যে অর্থের জন্য দাবি জানানো হয়েছে তা থেকে ২৮,৩৯,০০০ টাকা পশ্চিমবঙ্গ বিধানসভা সদস্যদের বেতন, পূরক ভাড়া, বাড়ি ভাড়া ও অপরাপর ভাতাদি বাবদ ব্যয় নির্বাহের জন্য বরাদ্দ করে রাখা হয়েছে। সদস্যদের ভ্রমণের খরচ মেটানোর জন্য ৮০,০০,০০০ টাকা এবং অপর খরচাদি মেটানোর জন্য ৩,০০,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে।

৪। বিধানমণ্ডল সচিবালয়ের আধিকারিক ও কর্মচারিদের বেতন ও ভাতা বাবদ ১,০২,০০০ টাকা, ভ্রমণের খরচ বাবদ ২,০০,০০০ টাকা, সচিবালয়ে অফিস চালানোর খরচ বাবদ ৪০ লক্ষ টাকা এবং ভাড়া, অভিকর ও কর বাবদ ব্যয় নির্বাহের জন্য ১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৫। লণ্ডনের ওয়েস্ট মিনিস্টার প্রাসাদস্থিত রাষ্ট্রমণ্ডল সংসদের কর্মরত করণিক সমিতিতে দেয় চাঁদা এবং রাষ্ট্রমণ্ডল সংসদে পরিশেষে-এর পশ্চিমবঙ্গ শাখায় চাঁদা হিসাবে যথাক্রমে ১ হাজার টাকা এবং ৫০,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে।

৬। সচিবালয়ের আধিকারিক এবং কর্মচারিদের অতিরিক্ত মহার্ঘভাতা এবং অ্যাডহক্ বোনাস বাবদ বর্দ্ধিত ব্যয় নির্বাহের জন্য বাজেটে ১৪,২০,৩০০ টাকা বরাদ্দ করে রাখা হয়েছে।

৭। এই বলে আমি ১৯৮৯-৯০ আর্থিক বছরের ১ নং দাবির অধীনে ২,৭১,১০,০০০ টাকা (দুই কোটি একাত্তর লক্ষ দশ হাজার টাকা) বরাদ্দ মঞ্জুর করার জন্য আপনাদের কাছে আবেদন জানাচ্ছি।

১ নং দাবি

হিসাবখাত ঃ ২০১১ — রাজ্য বিধান মণ্ডল

| ০২ রাজ্য বিধান মণ্ডল | | ১৯৮৯-৯০ সালের বাজেট প্রাক্কলন | ১৯৮৮-৮৯ সালের সংশোধিত বাজেট |
|---|---|---|---|
| ১০১ বিধানসভা | ভোটেড | ১,১১,৩৯,০০০ টাকা | ১,০৯,৫২,০০০ টাকা |
| | চার্জড | ২,১৯,০০০ টাকা | ৩,০৪,০০০ টাকা |
| ১০৩ বিধানসভা সচিবালয় | ভোটেড | ১,৪৫,৫১,০০০ টাকা | ১,৩৯,৯৯,০০০ টাকা |
| | চার্জড | ১৭,০০০ টাকা | ১৭,০০০ টাকা |
| ৮০০ অন্যান্য ব্যয় | | ১৪,২০,০০০ টাকা | ৯,৫৬,০০০ টাকা |
| মোট ঃ | ভোটেড | ২,৭১,১০,০০০ টাকা | ২,৫৯,০৭,০০০ টাকা |
| | চার্জড | ২,৩৬,০০০ টাকা | ৩,২১,০০০ টাকা |

১৯৮৯-৯০ সালের বাজেট প্রাক্কলন বিশদ বিবরণী
(খাতের বিশদ বিবরণ)

| ১০১ - বিধানসভা | | ১৯৮৯-৯০ সালের বাজেট প্রাক্কলন |
|---|---|---|
| মাহিনা ঃ | | |
| বেতন | ভোটেড | ১১,০৩,০০০ টাকা |
| | চার্জড | ২৪,০০০ টাকা |
| পূরক ভাতা | ভোটেড | ৯,৩৬,০০০ টাকা |
| | চার্জড | — |
| বাড়িভাড়া ও অন্যান্য ভাড়া | ভোটেড | ৮,০০,০০০ টাকা |
| | চার্জড | ৩৫,০০০ টাকা |
| ভ্রমণের খরচ | ভোটেড | ৮০,০০,০০০ টাকা |
| | চার্জড | ১,৬০,০০০ টাকা |
| অপর খরচ | — | ৩,০০,০০০ টাকা |
| মোট | ভোটেড | ১,১১,৩৯,০০০ টাকা |
| | চার্জড | ২,১৯,০০০ টাকা |

| ১০৩ বিধানসভা সচিবালয় | | টাকা |
|---|---|---|
| মাহিনা | | ৪২,৫০,৩০০০ |
| মহার্ঘভাতা | | ৫০,০০,০০০ |
| বাড়িভাড়া ও অন্যান্য ভাতা | | ৯,৫০,০০০ |
| ভ্রমণের খরচ | | ২,০০,০০০ |
| অফিস চালানোর খরচ | ভোটেড | ৪০,০০,০০০ |
| | চার্জ্ড | ১৭,০০০ |
| ভাড়া অভিকর ও কর | | ১,০০,০০০ |
| লণ্ডনের ওয়েস্টমিনিস্টার প্রাসাদস্থিত রাষ্ট্রমণ্ডল সংসদে কর্মরত করণিক সমিতিতে দেয় চাঁদা | | ১,০০০ |
| রাষ্ট্রমণ্ডল সংসদ পরিসেলের পশ্চিমবঙ্গ শাখায় দেয় চাঁদা | | ৫০,০০০ |
| মোট ১০৩ | ভোটেড | ১,৪৫,৫১,০০০ |
| | চার্জ্ড | ১৭,০০০ |
| ৮০০ - অন্যান্য ব্যয় | | |
| ২) অতিরিক্ত মহার্ঘভাতা বাবদ থোক বরাদ্দ | | ১৪,২০,০০০ |
| ৪) বোনাস বাবদ থোক বরাদ্দ | | |
| | ভোটেড | ২,৭১,১০,০০০ |
| মোট | চার্জ্ড | ২,৩৬,০০০ |

## DEMAND No. 3

### Major Head : 2031—Council of Ministers

**Shri Abdul Quiyom Molla :** Sir on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 77,60.000 be granted for expenditure under Demand No.3, Major Head : "2013—State Legislatures".

(This is inclusive of a total sum of Rs. 19,40,000 already voted on account in March 1989.)

## DEMAND No. 4

### Major Head : 2314—Administration of Justice

**Shri Abdul Quiyom Molla :** Sir on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 18,79,59,000 be granted for

expenditure under Demand No.3, Major Head : "2014—Administration of Justice".

(This is inclusive of a total sum of Rs. 4,69,90,000 already voted on account in March 1989.)

Written Speach of Shri Abdul Quiyom Molla laid on the Table

২। জেলাস্তর থেকে ব্লকস্তর পর্যন্ত সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষদের বিনা ব্যয়ে আইনগত সাহায্যদানের উদ্দেশ্যে রাজ্য সরকার ইতিপূর্বেই "পশ্চিমবঙ্গ রাজ্য আইনগত সাহায্য ও উপদেশদান প্রকল্প—১৯৮০" নামে একটি প্রকল্প চালু করেছেন। বর্তমানে প্রকল্পটি রাজ্যের সমস্ত জেলা মহকুমাগুলিতে চালু করা হয়েছে। এই প্রকল্প অনুযায়ী কর্পোরেশন বা মিউনিসিপ্যাল শহরে বসবাসকারী যে-কোনও নাগরিক যাঁর আয় ৭,০০০ টাকার মধ্যে তিনিই আইনগত সাহায্য পাবার যোগ্য গ্রামাঞ্চলে বসবাস করেন এমন নাগরিক তাঁর বার্ষিক আয় ৫,০০০ টাকার মধ্যে থাকলেই এই সাহায্য প্রকল্প অনুযায়ী আইনগত সাহায্যের আবেদন করতে পারবেন। গ্রামাঞ্চলে বা শহরে যে-কোনও এলাকায় বসবাসকারী নাগরিকের জন্য আয়ের সীমা ১২,০০০ টাকায় বর্ধিত করার একটা প্রস্তাব রাজ্য আইনগত সাহায্য ও উপদেশদান বোর্ডের বিবেচনাধীন রয়েছে।

৩। কেন্দ্রীয় সরকার "আইনগত সাহায্যসেবা আধিকারিক আইন—১৯৮৭" নামে একটি আইন প্রণয়ন করেছেন। সম্ভবত খুব শীঘ্রই এই আইন কার্যকর হবে। যখন বাস্তবিক ঐ আইন কার্যকর হবে তখন বর্তমান আইনগত সাহায্য এবং উপদেশদান প্রকল্পের কাঠামো এবং কার্যপদ্ধতি আমূল পরিবর্তন করতে হবে।

৪। মোটর দুর্ঘটনাজনিত ক্ষতিপূরণের জমে থাকা বিপুল বকেয়া মামলার দ্রুত নিষ্পত্তির স্বার্থে ১৯৮৮-৮৯ সালে বিভিন্ন জেলায় নয়টি "লোকআদালত" অনুষ্ঠিত হয়েছে। এই আদালতগুলিতে মোট ৬৫৫টি মামলা মীমাংসা করা সম্ভব হয়েছে এবং দুর্ঘটনায় ক্ষতিগ্রস্তদের মোট ১,৫১,১৩,৫০০ টাকা ক্ষতিপূরণ মঞ্জুর হয়েছে। ১৯৮৯-৯০ সালেও এরকম অনেকগুলি "লোকআদালতের" অনুষ্ঠান করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

৫। সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষদের আইনগত সাহায্যদানের উদ্দেশ্যে ১৯৮৯-৯০ সালের বাজেটে সংশ্লিষ্ট খাতে ৭৭,০০,০০০ টাকার সংস্থান রাখা হয়েছে।

৬। রাজ্যের বিচারপ্রার্থী জনসাধারণের সুবিধার জন্য নিম্নবর্ণিত জায়গাগুলিতে ছয়টি সহকারি জেলা জজের নতুন আদালত ১৯৮৮-৮৯ সালে গঠন করা হয়েছে।

(ক) শিয়ালদহ (খ) বর্ধমান (গ) বারাসাত (ঘ) কাঁথি (ঙ) বোলপুর (চ) উলুবেড়িয়া। আসানসোল, দুবরাজপুর এবং তমলুকে একটি করে বিচার বিভাগীয় ম্যাজিস্ট্রেটের আদালত স্থাপন করা হয়েছে। তমলুকে একটি মুন্সের আদালতও স্থাপন করা হয়েছে। ব্যারাকপুরে দুইটি মুন্সের আদালত স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন রয়েছে। আশা করা যায় এই নতুন আদালতগুলি ১৯৮৯-৯০ সালের প্রথমার্ধে স্থাপিত হয়ে যাবে।

৭। অন্যান্য বছরের মতো ১৯৮৮-৮৯ সালেও রাজ্য সরকার পশ্চিমবঙ্গ ওয়াকফ কমিশনারের অফিসের পরিচালনার ব্যয়ভার বহন করেছেন। ১৯৮৯-৯০ সালের জন্য এই

ব্যয়-বরাদ্দ সংশ্লিষ্ট খাতে ২৬.০০ লক্ষ টাকার সংস্থাপন করা হয়েছে। ওয়াকফ কমিশনারের অফিসের খরচ মেটানোর জন্য দেওয়া এই সরকারি অনুদান পাওয়ার ফলে ওয়াকফ এস্টেট থেকে প্রাপ্ত আয় পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ড রাজ্যের মুসলিম জনসাধারণের উপকারের জন্য ব্যয় করতে পারছেন। ১৯৮৮-৮৯ সালে ২৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে যার মধ্যে দিলখুশা স্ট্রিটের মেয়েদের হোস্টোস্টের জন্য ১৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। রাজ্য সরকার পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ডকে এই ধরনের অর্থ সাহায্য চালিয়ে যাওয়ার প্রতিশ্রুতি রাখছে।

৮। ১৯৮৫ সালের ১লা আগস্ট থেকে মুর্শিদাবাদের পূর্বতন নবাব বাহাদুর এস্টেট (যা সাধারণভাবে মুর্শিদাবাদ এস্টেট নামে পরিচিত) পশ্চিমবঙ্গ সরকারের বিচার বিভাগের প্রত্যক্ষ নিয়ন্ত্রণে আসে। এবং তারপর থেকে এই এস্টেটের কাজ সরকার নিয়োজিত একজন এস্টেট ম্যানেজারের দ্বারা পরিচালিত হচ্ছে। মুর্শিদাবাদের নবাবী আমলের ঐতিহাসিক নিদর্শনগুলি দেখতে আসা পর্যটক ও দর্শনার্থী জনগণের সুবিধার জন্য বিগত বছরগুলিতে পরিষেবামূলক অনেকগুলি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ১৯৮৮-৮৯ সালের বাজেটে সংশ্লিষ্ট খাতে ১০ লক্ষ টাকা ধার্য করা হয়েছিল। একটি বড় ঝিল যা মতিঝিল নামে সুপরিচিত তার দখল নেওয়া হয়েছে এবং ঝিলে মাছ চাষের জন্য জেলেদেরকে ঝিলের জলভাগ লিজ দিয়ে ১ লক্ষ ৮০ হাজার টাকা আয়ের আশা আছে।

৯। আগস্ট ১৯৮৫ থেকে এস্টেটের আয়ের আশাব্যঞ্জক বৃদ্ধি দেখা গেছে। যেখানে ১৯৮৫ সালের আগে এস্টেটের আয় ছিল ২ লক্ষ টাকার কিছু বেশি, সেখানে ১৯৮৮-৮৯ সালে অনুমিত আয় ৯ লক্ষ ৭৫ হাজার টাকা। এটা যুক্তিসঙ্গতভাবে আশা করা যেতে পারে যে ১৯৮৯-৯০ সালে আয়ের অধিকতর বৃদ্ধি ঘটবে যা বর্তমান আয়-ব্যয়ের বৈষম্যকে দূর করে দেবে। এস্টেটের প্রশাসনিক ও রক্ষণাবেক্ষণের ব্যয়ও বৃদ্ধি পেয়েছে এবং এর জন্য ১৯৮৯-৯০ সালের বাজেটে সংশ্লিষ্ট খাতে ১১.৪৩ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

১০। ১৯৮৮-৮৯ সালে মোট ২১ জন মুন্সেফ হিসেবে, পশ্চিমবঙ্গ সিভিল সার্ভিসে (জুডিসিয়াল) নিযুক্ত হয়েছেন যার মধ্যে ১৯৮৬ সালের বার কাউন্সিলের প্যানেল থেকে ১১ জন এবং ১৯৮৭ সালের পি এস সি প্যানেল থেকে ১০ জন এসেছেন। আরও কিছু প্রার্থীর নিযুক্তিকরণের কাজ চলছে।

ঐ একই সময়ে তফসিলি জাতির অন্তর্ভুক্ত ৪ জনকে এ. পি পি হিসেবে নিয়োগ করা হয়েছে। আরও ১১ জনকে খুব শীঘ্রই এ পি পি হিসেবে নিয়োগ করা হবে যাঁদের মধ্যে ১ জন তফসিলি জাতির অন্তর্ভুক্ত। তফসিলি উপজাতির কোনও প্রার্থী পাওয়া যায় নি।

১১। ১৯৮৮-৮৯ সালে পরিকল্পনা অন্তর্গত খাতে বিচার বিভাগের জন্য ১১৭ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল। ঐ টাকার মধ্যে ১০১.৬০ লক্ষ টাকা অষ্টম অর্থ-কমিশন সুপারিশকৃত "আপগ্রেডেশন"-এর কাজের জন্য রাখা ছিল। মাত্র ১৫.৪০ লক্ষ টাকা "আপগ্রেডেশন" ছাড়া অন্য প্রকল্পের জন্য বরাদ্দ করা হয়েছিল। ১৯৮৮-৮৯ সালে আরামবাগ ইসলামপুর, বালুরঘাট, রায়গঞ্জ জলপাইগুড়ি, বারাসাত, শিলিগুড়ি এবং আসানসোলে ১১টি আদালতগৃহ নির্মাণের প্রকল্প মঞ্জুর করা হয়েছে। ঐ একই সময়ে বিচারকদের জন্য ৩০ টি বাসগৃহ নির্মাণের প্রকল্প মঞ্জুর করা হয়েছে।

১২। গত আর্থিক বছরে মামলাকারী জনসাধারণের এবং আদালতের কর্মচারিদের সুখ-সুবিধার জন্য ৫০টি প্রকল্প নিম্নবর্ণিত স্থানে মঞ্জুর করা হয়েছে ঃ

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (১) লালবাগ | .... ৬টি প্রকল্প | (৮) | ঘাটাল | ... | ৩টি প্রকল্প |
| (২) বহরমপুর | .... ৮টি প্রকল্প | (৯) | তুফান | ... | ২টি প্রকল্প |
| (৩) লালবাগ | .... ৫টি প্রকল্প | (১০) | আলিপুরদুয়ার | ... | ২টি প্রকল্প |
| (৪) বোলপুর | .... ২টি প্রকল্প | (১১) | বনগাঁ | ... | ৫টি প্রকল্প |
| (৫) বারাসাত | .... ৬১টি প্রকল্প | (১২) | বসিরহাট | ... | ৩৪টি প্রকল্প |
| (৬) কোচবিহার | .... ২টি প্রকল্প | (১৩) | মেদিনীপুর | ... | ৪টি প্রকল্প |
| (৭) বীরভূম | .... ২টি প্রকল্প | (১৪) | জঙ্গিপুর | ... | ৪টি প্রকল্প |

১৩। নবম অর্থ-কমিশন ১৯৮৯-৯০ সালের জন্য অন্তর্বর্তী বরাদ্দ হিসেবে ৭৪.৩২ লক্ষ টাকা সুপারিশ করেছেন। ৪টি আদালতগৃহ নির্মাণ, ৮টি বাসগৃহ নির্মাণ এবং আদালতে বিভিন্ন সুখ-সুবিধার জন্য ১৮টি প্রকল্প বাবদ ঐ টাকা সুপারিশ করা হয়েছে।

১৪। আর্থিক বর্ষ ১৯৮৯-৯০ -এর মধ্যে "অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফান্ড" নামে একটি প্রকল্প চালু করার প্রস্তাব সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে। কর্মরত অ্যাডভোকেটগণের সুবিধার্থে এই প্রকল্প চালু করতে প্রাথমিক পর্যায়ে যথেষ্ট পরিমাণ অর্থ-বিনিয়োগ করতে হবে। তাই প্রকল্পটির আর্থিক বিস্তারিত পর্যালোচনা অর্থ দপ্তরের সঙ্গে পরামর্শক্রমে করা হচ্ছে।

১৫। বিশেষভাবে উল্লেখ্য যে প্রাথমিক পর্যায়ে রাজ্যের তিনটি জেলা যথা—মালদহ, বীরভূম ও হুগলি জেলাতে নিম্ন-আদালতগুলিতে পরীক্ষামূলকভাবে আদালতের জেরা, সওয়াল ও জবাব প্রভৃতি বাংলা ভাষায় লিপিবদ্ধ করার প্রস্তাব সরকার বিবেচনা করছে। এই প্রকল্প চালু করার জন্য এই আর্থিক বৎসরে প্রয়োজনীয় ব্যয়-বরাদ্দ অর্থ দপ্তরের অনুমোদনের অপেক্ষায় আছে।

মহাশয়, এই কথা বলে আমি আমার প্রস্তাব অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 5

### Major Head : 2015—Elections

**Shri Jyoti Basu :** Sir on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,48,46.000 be granted for expenditure under Demand No.5, Major Head : "2015—Elections".

(This is inclusive of a total sum of Rs. 3,62,12,000 already voted on account in March 1989.)

## DEMAND No. 6

### Major Head : 2020—Collection of Taxes on Income and Expenditure

**Dr. Asim Kumar Dgupta** : Sir on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 77,60.000 be granted for expenditure under Demand No 6; Major Head : "2020—Collection of Taxes Income and Expenditure".

(This is inclusive of a total sum of Rs. 39,37,000 already voted on account in March 1989.)

## DEMAND No. 7

### Major Head : 2029—Land Revenue and 5475—Capital Outlay on other General Economic Services

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 40,83,79,000 be granted for expenditure under Demand No.7, Major Heads : "2029—Land Revenue and 5475—Capital Outlay on General Economic Services".

(This is inclusive of a total sum of Rs. 10,20,96,000 already voted on account in March 1989.)

Written Speech of Shri Benoy Krishna Chowdhury was laid on the Table

Out of the total sum of Rs 40,83,79,000 (Rupees forty crores eightythree lakhs seventynine thousand) only moved for expenditure during 1989-90, a sum of Rs. 39,73,49,000 (Rupees thirtynine crores seventythree lakhs fortynine thousand) only has been estimated to be the expenditure under the Head "2029-Land Revenue" and a sum of Rs. 1,10,30,000 (Rupees one crore ten lakhs thirty thousand) only under the Head "5475-Capital Outlay on Other General Economic Services".

On the recommendation of the Governor, I further beg to move that a sum of Rs, 32,30,57,000 (Rupees thritytwo crores thirty lakhs fiftyseven thousand) only be granted for expenditure during the financial year 1989-90 under the Major Head "2506-Land Reform" pertaining to Demand No. 61. This is inclusive of Rs. 8,07,65,000 (Rupees eight crores seven lakhs sixtyfive thousand) only voted on-account.

In the context of my budget proposals for grants of expenditure under Demand No. 7 and Demand No. 61 for the financial year 1989-90 I would now give, with your kind permission, a brief account of performances of the Land and Land Reforms Department in various spheres of its activites. Since assumption of Office the Left Front

;overnment has ceaselessly endeavoured to alleviate the economic ondition of the rural poor through a comprehensive programme of rural evelopment in which land reform has always played a pivotal role. :onsidering the magnitude and complexities of the problem and also the inancial and the constitutional limitations within which we had to work, t was too much to hope that we would be able to bring about any adical changes overnight in the agrarian structure which had continued o be semifeudal for decads even after independence. Still, we were ;onfident that despite the limitations and various constraints something ;ould yet be done for the suffering of rural masses if only the existing and reform laws were strictly enforced and loopholes in it effectively ›lugged through appropriate legislations. So, the thrust of all our land :eform programmes has been mainly in these two directions. We have also taken various ancillary measures to sustain the benefits the accured to millions of poor cultivators through our said programme. The Hon'ble Members will perhaps agree with me that in the matter of strict enforcement of land reform laws we have achieved noticeable success. We have also tried our best, with the kind co-operation of the Hon'ble Members, to plug loopholes of the law, but unfortunately, our efforts in this direction have been often impeded due to some obstacles which I shall mention latter in this speech.

2. Many of the economic disparities and sufferings in the countryside were pre-eminently due to the wide gap between land legislation and its effective implementation. To mention a few, there were ceilings on land holdings and yet many erstwhile intermediaries managed to clandestinely retain huge quantum of land exceeding the ceiling limits and, eccepting during a brief period from 1967 to 1969, there were hardly any efforts to recover and vest such lands ; there were laws for distribution of vested agricultural land to landless cultivators and yet a large percentage of such vested land had remained for long in the possession of erstwhile intermediaries ; there were laws for recording names of bargadars in the record of rights, but vast majority of them had remained unrecorded ; there was law for conferring on landless cultivators, village artisans and fishermen titles in homestead lands which they occupied with the permission of the owners, but it was never implemented. The cumulative effect of all those factors was that at one end, the big land owners grew rich and richer and at the other end, the vast majority of the peasantry was sliding down the poverty line faster and faster. Insecurity of unrecorded bargadars virtually reduced them to the status of agricultural labourers living under the constant threat of eviction. The big jotedars shackled the small and marginal cultivators with loans, bearing interest at an exorbitant rate,

and in the name of its recovery of the, misappropriated almost the entire produce of the land cultivated by those cultivators. Thus, though the Zemindari system was abolished in this State in the mid-fifties, exploitation of the poor peasantry continued unabated. In this ambience, when the Left Front Government came to power, the responsibility of freeing the poor cultivators from the stranglehold of big jotedars and of eradicating the socio-economic maladies that were afflicting their life developed on it.

3. To pursue the objective of strictly enforcing the law we have laid special emphasis on *(i)* vesting of all ceiling surplus lands, *(ii)* distribution of vested agricultural land among landless cultivators, *(iii)* recording of bargadars, *(iv)* providing institutional loans to bargadars and patta-holders of vested lands, *(v)* providing homestead land to landless cultivators, village artisans and fishermen, *(vi)* intensive revision of record-of-rights, *(vii)* amendment of the law to plug in loopholes, and *(viii)* restructuring of the land reform administration. We also resolved to ensure that the benefits of all such programmes reached the truly weaker sections of the rural population including the Scheduled Tribes and Scheduled Castes communities. In all our programmes, we have always ensured the active co-operation of the Panchayati bodies and peasants' organisations who are most proximate to the rural poor.

4. By vigorous appliction of ceiling laws it has been possible to vest 12.57 lakh acres of agricultural land in this State till December, 1988. On the other hand, according to statistics circulated by the Government of India, In all 73.23 lakh acres only of ceiling surplus agricultural land vested all over India till June, 1988. So though areawise West Bengal is one of the smallest States, it now accounts for more than one-sixth of the total area of agricultural land vested all over the country. A question is sometimes raised as to how much land has vested during the tenure of the Left Front Government. What is forgotten in this connection is that by the time we assumed power all ceiling surplus lands should have vested in the State under the West Bengal Estate Acquisition Act, 1953 and West Bengal Land Reforms (Amendment) Act, 1971, more so, because a large quantum of clandestinely retained land had already been recovered and vested though a special drive during 1967 to 1969. Yet, we have been able to vest about two lakh acres more, which is no mean achievement. Our achievement would have been even more impressive but for the inordinate delay in communicating President's assent first to the West Bengal Land Reforms (Amendment) Act, 1981 and then to the West Bengal Land Reforms (Third Amendment) Bill, 1986.

5. We have tried to amend the law to plug its loopholes and to remove its discriminatory provisions. Previously, there were ceilings on agricultural land holdings only. We amended the West Bengal Land Reforms Act in 1981 to bring all classes of land under the same ceiling limit. According to the Act, a family who owns both agricultural land and other lands the sum total of which exceeds the celing limit, is required to surrender ceiling surplus land to the Government. Thus, the Act, when implemented, will make available more vested land, both agricultural and non-agricultural. Besides, for the first time, provisions have been kept in the law for determining benami character of a holding. President's assent to that Act was accorded after a lapse of five years, i.e. in 1986. This was immediately followed by an advice of the Government of India for amendment of a few provisions of that Act. To implement those suggestions and, for some ancillary matters, the West Bengal Land Reforms (Third Amendment) Bill, 1986 was introduced in and passed by this House and then forward to the Government of India for obtaining President's assent. But, despite constant follow-up from our end, there was no action on the part of the Government of India for two long years. Ultimately, the matter was discussed in full detail between the officers of the State Government and the Central Government in August last. Then, after a lapse of two months, the Government of India asked for a few modifications of the Bill some of which were even contrary to their earlier advice. Nonetheless, in view of urgency of the matter, we have agreed, in spite of our views to the contrary, to implement those new suggestions, after receiving the President's assent to the Bill. But, the Government of India wanted further discussion. In this way, not only the implementation of new ceiling provisions has been delayed by almost a decade but also the unscrupulous land owners have got enough time to formulate strategy to evade the new ceiling provisions.

6. Also in the matter of distribution of vested land, this State now stands head and shoulders above the rest of the country. West Bengal now accounts for about one-fifth of the total area of vested agricultural land distributed all over India. While 44-59 lakh acres of such land were distributed all over the country till June last, in this State alone about 8.60 lakh acres have been distributed till December last amont 18.01 lakh of landless cultivators out of whom, as many as 10.05 lakhs belong to the Scheduled Castes and Scheduled Tribes communities. There has been a marked improvement in distribution of vested land in the year 1988-89 (till December, 1988). About twentyfour thousand acres of agricultural land have been distributed during this period as against distribution of about there thousand acres only in the

preceeding year. This has been possible due to a join field verification carried out by the administrative machinery and the Panchayat Samity in each Block. Hon'ble Members of this House may recall that I stated in my last year's budget speech that the Collectors had been directed to hand over to Panchayat Samities for community use all the remaining vested lands which could not be distributed. Now the joint field verification has revealed that a considerable portion of that land is quite suitable for agriculture and as such can be alloted to landless cultivators. Some of such lands have already been distributed among the land-less cultivators in 1988-89 and the rest is being processed for distribution. This has once again highlighted the importance and efficacy of peoples' participation in land reform programmes which we have always tried to ensure.

7. It is one of the main objectives of our land reform programme to record the names of all unrecorded bargadars in the record of rights for protecting their rights and ensuring their security. When we started the operation-barga, the main impediment we had to encounter was the bargadars' reluctance to incur the wrath of hitherto all powerful land owners. We have overcome this hurdle with the active co-operation of Panchayati bodies and peasants' organisations who played a great role in instilling confidence in bargadars' mind. Till December last, names of 13.94 lakh bargadars have been recorded, out of whom 5.84 lakh belong to the Scheduled Tribes and Scheduled Castes communities. We have also made the right of barga-cultivation heritable bringing about further stability in the agrarian structure.

8. Simultaneous with the recording of bargadars and distribution of vested lands, we have taken ancillary measures to ensure that bargadars and assignees of vested land are not once again caught in the debt traps laid by big land-owners. We have been implementing since 1979 a scheme for institutional finance, such as loans advanced by commercial banks to bargadars and assignees of vested land for providing non-land inputs to them. The coverage under the scheme was 0.59 lakh in 1979, which has now cumulatively rised to 16.8 lakhs. This has been possible due to our constant dialogue with the commercial banks and initiative taken by Panchayat Samities. We are also giving priority to assignees of vested lands and bargadars in the matter of selection of beneficiaries for various rural development schemes such as IRDP etc. All these measures have greatly reduced the dependence of the most vulnerable section in the agrarian sector on loans advanced by jotedars and money lenders and have thereby rendered a very handy lever of exploitation ineffictive.

9. We have also achieved considerable success in the matter of providing homestead land to landless cultivators, village artisans and fishermen under the West Bengal Acquisition of Homestead Land for Agricultural Labourers, Artisans and Fishermen Act, 1975. There had been virtually no progress in the implementation of this Act prior to the assumption of power by the Left Front. Due to our ceaseless effort and active co-operation of the Panchayati Raj institutions it has been possible to confer title on about 2.41 lakh beneficiaries to homestead lands which they were occupying without any valid title. Out of these beneficiaries, 1.48 laksh belong to Scheduled Tribe and Scheduld Caste communities.

10. The updated records are required for proper implementation of ceiling provisions, for regulation of land use, and for switching over to a raiyatwari system. Updated record-of-rights is also necessary to avail of agricultural credit from banks and credit co-operatives which rely heavily on title to land. So, preparation and revision of record of rights in land has been an important component of our land reforms programmes. Revision of record-of-rights is continuing in full swing throughout the State with special emphasis on Purulia district and Islampur sub-division of West Dinajpur district. Till December last, revised records in respect of about thirty thousand mouzas have been published in draft, out of which records of about twenty thousand mouzas have been finally published.

11. Acquisition of land for various departments and organisations is yet another very important function of my department. Acquisition of land plays a vital role in developmental activities. It has been our constant endeavour to acquire land for various projects undertaken by the State Government and the Central Government and also by local bodies and development authorities. My department is now engaged in acquiring land for many important projects like the Teesta Barrage Project, Thermal Power Projects, Railway Projects including the Metro Rail and Digha-Tamluk Railway Line, Haldia Petro-Chemical Projects, various housing and urban development projects, road transport projects etc. Recently, my department is also acquiring lands for regularisation of Squatters' Colonies in different district. This being a time-bound scheme, great priority has been attached to land acquisition for this purpose.

In the year 1988, about 4.6 thousand acres of land were acquired for various schemes and projects and an amount of about Rs. 9.25 crores was paid as compensation to the owners.

12. In urban agglomerations, my department has continued to implement the Urban Land (Ceiling and Regulation) Act, 1976. Through

sustained efforts it has been possible to declare 13.02 lakh square meters of land as vested. Of these, about 2.43 lakh square meters have already been allotted to various Government departments and social organisations on the basis of recommendations of a high power Advisory Committee constituted for the purpose.

13. In Calcutta and Howrah, the Calcutta Thika Tenancy (Acquisition and Regulation) Act, 1981 is being implemented under which the rights of landlords in thika tenanted lands and other lands have been abolished and thika tenants and lessees have been brought directly under the State. The returns submitted by thika tenants and landlords are being verified. Our efforts to implement the Act have got a set-back due to an order of the High Court declaring some of its provisions ultra vires of the Constitution. The Government has filed an appeal in the Supreme Court against that order which is still pending for disposal.

14. Restructuring of the land reform administration for effective implementation of land reform programmes was long overdue. So long two separate wings namely, the land management wing under the Collectors and the Survey and Settlement Wing under the Director of Land Records and Survey, were dealing with land reform at different levels of district administration. Functions of those two wings having been inter-related and often overlapping, it gave rise to many problems. Besides, there was no land reform office below the Block level. So, we decided in 1983 to integrate those two wings at all levels under a unified command and to extend the integrated set-up to the Gram Panchayat level. But introduction of this scheme had been stalled for about five years due to interim orders of injunction issued by the Hon'ble High Court on write petitions filed one after another by some Junior Land Reforms Officers and a few other employees. Three such interim orders having been set aside by a Division Bench of the Hon'ble High Court on 16th February last, the two wings have at last been integrated at different levels of district administration and a District Land and Land Reforms Officers has been posted in each district. A large number of other officers and staff also of the erstwhile two wings have joined the new set-up. Through efforts are still being made to delay the functioning of the new set-up by filing fresh writ petitions in the High Court, we hope that we will be able to complete the transition from the old system to the new one before long.

15. In addition to the implementation of various programmes which I have just mentioned, we are also actively considering the implementation of a few more programmes such as constitution of Land Corporation,

introduction of Krishak Pass Book etc., which are complementary to land reforms. We are examining the legal aspects of those programmes and are also trying to mobilise fund for the purpose.

16. As it is not possible in a short span of time to elaborately dwell upon all the fields of activity of my department, I have mainly touched upon our programmes which aim at the upliftment of the rural poor through a realignment of the socio-economic power structure of the agrarian society. I take this opportunity to express my deep gratitude to peoples' representatives, Panchayats, and peasants' organisation but for whose active co-operation many of our efforts towards land reform would have foundered. I express my deep gratitude to the Hon'ble Members also of this House for their kind co-operation in the matter of legislation on land reform. We have still a long way to go and as such we will need their kind co-operation and encouragement in the future also in pursuit of our objectives of land reform.

17. With this, Hon'ble Speaker, Sir, I would request the Hon'ble Members of this House through you to help us to implement the programmes of my department in the days to come and to extend their kind co-operation in approving my budget proposals under Demand No. 7 and Demand No. 61 for the grant of expenditure of Rs. 40,83,79,000 (Rupees forty crores eightythree lakhs seventynine thousand) only and Rs. 32,30,57,000 (Rupees thirtytwo crores thirty lakhs fiftyseven thousand) only respectively, which are inclusive of amounts voted on-account.

## DEMAND No. 8

### Major Head : 2030—Stamps and Registration

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,63,28,000 be granted for expenditure under Demand No. 8, Major Heads : "2030—Stamps and Registration.".

(This is inclusive of a total sum of Rs. 2,40,83,000 already voted on account in March 1989.)

Written Speech which of Shri Abdul Quiyom Molla was laid on the Table

১। "স্ট্যাপ ও রেজিস্ট্রেশন" খাতে ১৯৮৭-৮৮ সালের প্রকৃত আয় ছিল ৯ কোটি ৪৩ লক্ষ টাকা। ১৯৮৮-৮৯ সালের অনুমিত আয় ধরা হয়েছিল ৯ কোটি ৬০ লক্ষ টাকা। ১৯৮৭-৮৮ সালের প্রকৃত ব্যয় ছিল ৬ কোটি ৬৩ লক্ষ টাকা। ১৯৮৮-৮৯ সালের অনুমিত ব্যয় ধরা হয়েছিল ৮ কেটি ৭৬ লক্ষ টাকা।

২। ১৯৮৫-৮৬ হইতে ১৯৮৭-৮৮ পর্যন্ত তিনটি আর্থিক বৎসরে নিবন্ধকার্যে আদায়ীকৃত ফী-এর পরিমাণ ছিল ঃ

| | |
|---|---|
| ১৯৮৫-৮৬ সালে | ৬,০৯,০০,০০০ টাকা |
| ১৯৮৬-৮৭ সালে | ৫,৮৯,০০,০০০ টাকা |
| ১৯৮৭-৮৮ সালে | ৮,৬৫,০০,০০০ টাকা |

৩। বর্তমানে কলিকাতা ও জেলা নিবন্ধকের অফিসগুলি সমেত পশ্চিমবঙ্গে ২১৪টি নিবন্ধন অফিস আছে। ঐ অফিসগুলির মধ্যে মাত্র ৪৫টি অফিস সরকারি ভবনে এবং অবশিষ্ট অফিসগুলি ভাড়া করা বাড়িতে চলছে। ঝাড়গ্রাম, দুর্গাপুর, গোপীবল্লভপুর এবং সাগরদ্বীপে অফিসগৃহ নির্মাণের প্রকল্প শীঘ্রই হাতে নেওয়া হচ্ছে।

৫। রাজ্যের সমস্ত রেজিস্ট্রেশন অফিসগুলিতে প্রয়োজনানুযায়ী নিবন্ধক নিয়োগের জন্য পশ্চিমবঙ্গ রেজিস্ট্রেশন সার্ভিস ক্যাডারের যথাযোগ্য পুনর্বিন্যাসের ব্যবস্থা নেওয়া হয়েছে।

৬। নিবন্ধনযোগ্য দলিলের অবমূল্যায়ন এবং শুল্ক ফাঁকি রোধের উদ্দেশ্যে মুখ্য নিবন্ধন পরিদর্শকের অধীনে বর্তমানে শুধুমাত্র একজন নিবন্ধন পরিদর্শক আছেন। একজন উপ-মুখ্য নিবন্ধন পরিদর্শকের নেতৃত্বে একটি বিশেষ "রেভিনিউ সেল" গঠনের প্রস্তাব সরকারের সক্রিয় ভাবনায় রয়েছে। দলিলের অবমূল্যায়ন রোধের উদ্দেশ্যে ইতিমধ্যে যে ব্যবস্থা নেওয়া হয়েছে তার ফলে কয়েক লক্ষ টাকা শুল্ক ফাঁক রোধ করা গেছে। "ন্যাশনাল ইনস্টিট্যুট অব পাবলিক ফাইনান্স অ্যান্ড পলিসি"র রিপোর্টে দেখা গেছে যে হস্তান্তর সম্পর্কিত দলিলের প্রায় ৫০ শতাংশ ক্ষেত্রেই অবমূল্যায়ন করা হয় এবং তার দরুন বছরে প্রায় ৭০ কোটি টাকা শুল্ক ফাঁকি দেওয়া হয়ে থাকে। মুখ্য নিবন্ধন পরিদর্শক "নিবন্ধন আইনের" ৮০-এইচ ধারা অনুযায়ী একটি খসড়া নিয়মাবলী তৈরি করেছেন। ঐ খসড়াটি বর্তমানে সরকার পরীক্ষা করে দেখেছেন এবং এ বিষয়ে যথাযোগ্য সিদ্ধান্ত যথাসময়ে গ্রহণ করা হবে।

৬। নিবন্ধীকৃত দলিল দলিলকারী জনসাধারণকে যথাসম্ভব দ্রুত ফেরত দেওয়ার জন্য সমস্ত জেলায় "ফাইলিং সিস্টেম" পর্যায়ক্রমে চালু করার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। এখন পর্যন্ত মোট ১০টি জেলায় এই প্রকল্প চালু করা সম্ভব হয়েছে। এই প্রকল্প চালু করতে গিয়ে কিছু কিছু সমস্যা দেখা দিয়েছে। সেই সব সমস্যার যথাযোগ্য সমাধান করা হলে অবশিষ্ট ৭টি জেলাতেও এই প্রকল্প পর্যায়ক্রমে চালু করা হবে।

৭। মহাশয়, এই বক্তব্য রেখে আমি আমার প্রস্তাব সভার অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 9

### Major Head : 2050—Collection of other Taxes on Property and Capital Transactions

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 10,55,000 be granted for

expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions".

(This is inclusive of a total sum of Rs. 2,64,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 10

### Major Head : 2039—State Excise

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,29,88,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039—State Excise".

(This is inclusive of a total sum of Rs. 2,07,47,000 already voted on account in March, 1989.)

[3-40 — 3-50 P.M.]

## DEMAND No. 11

### Major Head : 2040—Sales Tax

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,65,42,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Sales tax".

(This is inclusive of a total sum of Rs. 3,16,36,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 12

### Major Head : 2041—Taxes on Vehicles

**Shri Syamal Chakraborty :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,03,35,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "2041—Taxes on Vehicles".

(This is inclusive of a total sum of Rs. 50,84,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Syamal Chakraborty was laid on the Table

উপরোক্ত অনুদানের দাবি উত্থাপন করতে গিয়ে মাননীয় সদস্যদের কাছে আমি নিবেদন করতে চাই যে, এ রাজ্যের বিশেষ করে কলকাতার মতো একটি মহানগরীর পরিবহন ব্যবস্থা নানা সমস্যায় জর্জরিত। জনসমাগম বৃদ্ধি এবং শহুরে কর্মতৎপরতার তীব্রতা বৃদ্ধিই এই সমস্যার মূল কারণ। রাজ্য সরকারের আর্থিক সঙ্গতি সীমাবদ্ধ। এই সীমিত সঙ্গতির মধ্যেও যাত্রীসাধারণের দুঃখ-দুর্দশা লাঘব করার উদ্দেশ্যে যতটা কার্যকরভাবে সম্ভব সেইভাবেই সরকার ঐ সমস্যাগুলির মোকাবিলা করবার প্রয়াস চালিয়ে যাচ্ছেন।

**কলকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা (সি. এস্. টি. সি.)**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা কলকাতা ও হাওড়া শহর অঞ্চলে এবং দক্ষিণবঙ্গের কয়েকটি জেলার কিছু নির্বাচিত জায়গায় বাস চালায়। ঐ সংস্থা কয়েকটি আন্তরাজ্য রুটেও বাস চালাচ্ছে। কলকাতা শহর অঞ্চলের ক্ষেত্রে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা মোট জনপরিবহনের শতকরা ১৮.৭৩ ভাগ যোগান দেয়। তাছাড়া শতকরা ৬ ভাগ পরিষেবার যোগান দেয় কলকাতা ট্রামওয়েজ কোম্পানি। অবশিষ্ট জনপরিবহনমূলক পরিসেবা আসে বেসরকারি বাস ও মিনিবাসের মালিকদের কাছ থেকে।

সরকার কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার পরিবহন ব্যবস্থা সম্প্রসারিত করতে আগ্রহী এবং এই প্রচেষ্টায় আমরা কিছু সাফল্যও অর্জন করেছি। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, একটি মহানগরীর রাস্তার পরিমাণ-এর উৎকর্ষতা, গাড়ির সংখ্যা এবং পাঁচ-মিশালী গাড়ি চলাচলের মধ্যে একটি নিবিড় সম্পর্ক রয়েছে। সকলেই জানেন যে, কলকাতার রাস্তার স্বল্পতা বহুদিনের। বর্তমানে শহরের মোট অঞ্চলের শতকরা ৬ ভাগেরও কম এলাকা রাস্তার জন্য ব্যবহৃত হচ্ছে। রাস্তার পরিমাণের দিক দিয়ে বিচার করলে কলকাতার স্থান বিশ্বের অন্যান্য মহানগরীগুলির মধ্যে একেবারে নিচের দিকে হবে। ফলে ন্যূনতম চাহিদা এবং প্রয়োজনের মধ্যে বিস্তর ফারাক রয়ে গেছে। এই ফারাক দূর করার জন্য সরকার যোজনা খাতে এই সংস্থাকে অর্থ-বরাদ্দ করে আসছেন। ১৯৮৮-৮৯ সালে যোজনা খাতে এই সাহায্যের পরিমাণ ছিল ৭৫৭.৯৯ লক্ষ টাকা।

দীর্ঘদিন ব্যবহারে অকেজো বাসগুলির জায়গায় বিকল্প বাসের ব্যবস্থা করা, নতুন বাস সংগ্রহ করা এবং পুরানো অথচ ব্যবহারযোগ্য বাসগুলির পুনর্নবীকরণ করা এবং সব মিলিয়ে মোট বাসের সংখ্যা বৃদ্ধি করাই এই অর্থ-বরাদ্দের মুখ্য উদ্দেশ্য ছিল।

১৯৮৮-৮৯ আর্থিক বছরে কলকতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ৭০টি একতলা বাস কিনেছে এবং ২৪০ট পুরানো বাস সংস্কার করে পুনরায় চালু করেছে। এ ছাড়াও এই সংস্থা ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেণ্ট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ার কাছ থেকে ঋণ নিয়ে ১১৬টি একতলা বাসের কাঠামো সংগ্রহ করেছে। এর ফলে সংস্থার পরিবহন শক্তি উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। সঙ্গে সঙ্গে বাস বিকল হয়ে পড়ে থাকার সময় হ্রাস পেয়েছে এবং রাস্তায় চালু বাসের সংখ্যাও বৃদ্ধি পেয়েছে। বস্তুত বর্তমানে এই সংস্থায় আয়ুষ্কাল অতিক্রান্ত বাসের সংখ্যা নেই বললেই চলে।

১৯৮৮-৮৯ আর্থিক বছরে এই সংস্থায় যাত্রীভাড়া থেকে প্রাপ্ত আয়ের ক্ষেত্রে উৎসাহব্যঞ্জক প্রবণতা লক্ষ্য করা গেছে। নির্দিষ্ট করে বলতে গেলে বলা যায় যে, যাত্রীভাড়া থেকে এই সংস্থার মাসিক গড় আয় ২০ লক্ষ টাকা থেকে ২৫ লক্ষ টাকা পর্যন্ত বৃদ্ধি পেয়েছে। উদাহরণস্বরূপ বলছি যে, ১৯৮৭ সালের জানুয়ারি মাসে যাত্রীভাড়া বাবদ দৈনিক গড় আয় যেখানে ছিল ৫.০৫ লক্ষ টাকা, ১৯৮৮ সালের জানুয়ারি মাসে ঐ আয় বেড়ে দাঁড়িয়েছিল ৫.২৬ লক্ষ টাকাতে। আবার ১৯৮৯ সালের ঐ একই সময়ে যাত্রীভাড়া বাবদ আয় (পাশ ছাড়া) বৃদ্ধি পেয়ে ৬.২৯ লক্ষ টাকায় পৌঁচ্ছে। অন্যান্য ব্যবস্থার সঙ্গে রুট-পরিদর্শন ও চেকিং ব্যবস্থা জোরদার করে এবং বাস বিকল হওয়ার পৌনপুনিকতা কমিয়ে এনে এই আয় বৃদ্ধি করা সম্ভব হয়েছে। মাননীয় সদস্যগণের অবগতির জন্য আমি উল্লেখ করতে চাই যে, ১৯৮৯

সালের জানুয়ারি ও ফেব্রুয়ারি মাসে "প্রিভেন্সন অফ টিকেটলেস ট্র্যাভেল অ্যাকটের" অধীনে (Act XLV of 1975) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ৭৯৭টি কেন্দ্রে চেকিং করায় এবং উপযুক্ত টিকিট না থাকার দরুণ পুলিশের ১,৯৪৮টি মামলা রুজু করে।

অনুরূপভাবে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা কর্তৃক রাস্তায় নামানো বাসের দৈনিক গড়ের ক্ষেত্রেও উর্ধমুখী প্রবণতা পরিলক্ষিত হয়েছে।

১৯৮৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত যে পরিসংখ্যান পাওয়া গেছে তার থেকে দেখা যায় যে, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা মোট ১,১৬৪টি বাসের মধ্যে ৮৩২টি বাস চালাতে সক্ষম হয়েছে। ১৯৮৬-৮৭ এবং ১৯৮৭-৮৮ সালে ঐ সংখ্যা ছিল যথাক্রমে ৭০৫ এবং ৭২০। একইভাবে ১৯৮৮-৮৯ সালে দূরপাল্লার বাস চলাচলের ক্ষেত্রেও এই সংস্থা উল্লেখযোগ্য উন্নতি অর্জন করতে সক্ষম হয়েছে। পূর্বে দূরপাল্লার বাস চলাচলের জন্য দৈনিক নির্ধারিত বাসের সংখ্যা ছিল ১৩২। এখন তা বেড়ে ২০৯-এ পৌছেচে।

এ ছাড়া কসবার মতো নবনির্মিত বাস ডিপোর মাধ্যমে, এই সংস্থা নতুন রুটে বাস চালিয়ে এদের কর্মক্ষেত্রের পরিধি সম্প্রসারিত করতে সক্ষম হয়েছে। এই সংস্থা বর্তমানে ১৪৮টি রুটে বাস চালাচ্ছে। এই সংখ্যা ১৯৮৬-৮৭ সালে ছিল ১২৭ এবং ১৯৮৭-৮৮ সালে ছিল ১২৮। কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা গাড়ি রক্ষণাবেক্ষণের ক্ষেত্রেও কৃতিত্ব দেখাতে সক্ষম হয়েছে। এরফলে, এই সংস্থায় কেবলমাত্র গাড়ি বিকল হওয়ার ঘটনাই হ্রাস পায়নি, সঙ্গে সঙ্গে জ্বালানী তেলের ব্যবহারেও সাশ্রয় হয়েছে। ১৯৮৭-৮৮ সালে কিলোমিটার প্রতি জ্বালানী তেল বাবদ খরচ যেখানে ছিল ১.৫০ টাকা, সেখানে ১৯৮৮-৮৯ সালে ঐ খরচ কিলোমিটার প্রতি ১.৩৯ টাকাতে নেমে এসেছে।

মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি আরও জানাচ্ছি যে, দেশের রাষ্ট্রীয় পরিবহন সংস্থাগুলির কাজের সমীক্ষা করে "অ্যাসোসিয়েশন অফ রোড ট্রান্সপোর্ট আণ্ডারটেকিংস" ১৯৮৮ সালের জুলাই থেকে সেপ্টেম্বর এই তিন মাসের যে প্রতিবেদন প্রকাশ করেছেন, তা থেকে লক্ষ্য করা গেছে যে, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার প্রতিটি বাস ১৯৮৭ সালের অনুরূপ সময়ে যেখানে দৈনিক ৯৮.৩ কি. মি. দূরত্ব অতিক্রম করত, সেখানে ১৯৮৮ সালের উল্লিখিত তিন মাসে বাস প্রতি দৈনিক ঐ দূরত্ব বেড়ে ১০৩.৮ কি. মি.-তে পৌচেছেছিল।

ঐ প্রতিবেদন থেকে আরও দেখা গেছে যে, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সস্থার ১৯৮৭ সালের কি. মি. প্রতি বাস চালানোর ব্যয় জুলাই-সেপ্টেম্বর এই তিন মাসে ছিল ১২৫১ পয়সা। ঐ খরচ ১৯৮৮ সালের উল্লিখিত তিন মাসে কমে দাঁড়িয়েছিল ১১৯২ পয়সাতে।

কোনও বাহবা পাওয়ার উদ্দেশ্য নিয়ে মাননীয় সদস্যদের কাছে আমি এই চিত্র পেশ করছি না। বরং কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা উন্নততর লক্ষ্যে পৌছবার জন্য যে আশা-আকাঙ্খা এবং স্থিরসঙ্কল্প নিয়ে কাজ করে চলেছে, মাননীয় সদস্যগণ যাতে সে বিষয়টি সম্যক উপলব্ধি করেন তারই জন্য এই বিনীত উপস্থাপনা।

এই চিত্র আরও উজ্জ্বলতর হোত। কিন্তু তা সম্ভব হয়নি যন্ত্রাংশের এবং কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রিত কয়েকটি জিনিসের ক্রমবর্ধমান মূল্য বৃদ্ধির জন্য।

এছাড়া আরও কারণ আছে। কর্মচারিদের বেতন বৃদ্ধি এবং রাজনৈতিক আন্দোলন ও অন্যান্য বিক্ষোভের ফলে সংস্থার বেশ কয়েকটি বাস অগ্নিদগ্ধ হয়েছে ও নানাভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এর জন্য সংস্থাকে অপূরণীয় আর্থিক ক্ষতি স্বীকার করতে হয়েছে।

মাননীয় সদস্যগণ শুনে আশ্চর্য হবেন যে, এই ধরনের বিক্ষোভের শিকার হয়ে ১৯৮৮-৮৯ আর্থিক বছরে এই সংস্থার ৯৬টি বাস অগ্নিদগ্ধ ও অন্যান্যভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং ঐ বাবদে এই সংস্থাকে দৈনিক গড়ে ৬৭,২০০.০০ টাকা রাজস্ব খাতে লোকসান দিতে হয়েছে।

বর্তমানের ধারার দিকে লক্ষ্য রেখে এই সংস্থার জন্য যদি যোজনা খাতে অধিকতার অর্থ-বরাদ্দ করা যেত তবে তা হত সবদিক দিয়ে ভাল। কিন্তু আমাদের আর্থিক চাপের মধ্যে কাজ করতে হচ্ছে বলে ঐ সংস্থার জন্য ১৯৮৯-৯০ সালে যোজনা খাতে কেবল ৯০০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব পেশ করা হয়েছে।

**দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (এস্. বি. এস্. টি. সি.)**

তিনটি পরিবহন সংস্থার মধ্যে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থাই হল কনিষ্ঠ। বাণিজ্যিক দিক থেকে এখনও এই সংস্থা তেমন রেখাপাত করতে সক্ষম হয়নি। এরজন্য অধিকতর লগ্নীর প্রয়োজন আছে। এই প্রয়োজন মেটাবার জন্য সংস্থার পরিবহনশক্তি বৃদ্ধি করে, যানবাহনের রক্ষণাবেক্ষণের উন্নতি সাধন করে এবং সেই সঙ্গে প্রশাসনের বিভিন্ন দিকগুলিকে শক্তিশালী করে ও মূলধন লগ্নীর পরিমাণ আরও বাড়িয়ে এই সংস্থাকে ঢেলে সাজাবার কথা সরকার চিন্তা করছেন। এই সিদ্ধান্তের ফলশ্রুতি হিসেবে ১৯৮৮-৮৯ সালে যোজনা খাতে এই সংস্থায় সরকার ৩০০.০০ লক্ষ টাকা বিনিয়োগ করেছেন। ঐ তুলনায় ১৯৮৭-৮৮ সালে লগ্নীকৃত অর্থের পরিমাণ ছিল ১৬২.১৯ লক্ষ টাকা। ১৯৮৮-৮৯ সালের বরাদ্দকৃত অর্থ দিয়ে এই সংস্থা ২৫টি নতুন একতলা বাস ক্রয় করেছে। এছাড়া নতুন ডিপো নির্মাণ, ফ্লোট ইউনিট ক্রয় এবং পুরানো বাসগুলিকে নবীকরণও করতে সমর্থ হয়েছে। কর্মপরিধি প্রসারিত করার জন্য বিগত বছরে এই সংস্থা কয়েকটি জেলার অস্থায়ী ডিপো থেকে পরিষেবা শুরু করেছে। এই ডিপোগুলির মধ্যে বাঁকুড়াস্থিত ডিপোটিকে স্থায়ী ডিপোতে রূপান্তরিত করা হচ্ছে এবং এর নির্মাণ-কার্য শুরু হয়েছে। এই ডিপোগুলির মধ্যে বাঁকুড়াস্থিত ডিপোটিকে স্থায়ী ডিপোতে রূপান্তরিত করা হচ্ছে এবং এর নির্মাণ-কার্য শুরু হয়েছে। এই সংস্থার পরিবহন বহরের সংখ্যা বর্তমানে ২৫৬। এর মধ্যে গড়ে প্রতিদিন ১৫৪টি বাস রাস্তায় বেরোচ্ছে। ১৯৮৭-৮৮ সালে দৈনিক গড়ে গাড়ি বেরোবার সংখ্যা ছিল ১১২। আর্থিক প্রতিকূলতা সত্ত্বেও যাত্রী সাধারণের সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য এই সংস্থা প্রয়াস চালিয়ে যাচ্ছে। বর্তমানে এই সংস্থা রাজ্যের ১৪টি জেলা, দুর্গাপুর-পুরী, দুর্গাপুর-জামশেদপুর এবং দুর্গাপুর-দুমকা এই কয়টি আন্তরাজ্য রুট সমেত মোট ৮৬টি রুটে বাস চালাচ্ছে। এই সংস্থা শীঘ্রই বর্ধমান থেকেও সার্ভিস চালু করতে সক্ষম হতে পারে। এরজন্য একটি জমি সংগ্রহ করা হয়েছে। সেখানে একটি নতুন ডিপো নির্মাণের প্রস্তাব রয়েছে। এই জমিটির উন্নয়নের জন্য মাটি ভরাটের কাজ জিলা পরিষদের উপর ন্যস্ত করা হয়েছে।

সংস্থাটির যাত্রীভাড়া থেকে আয়ের ক্ষেত্রেও আশার আলো দেখা যাচ্ছে। ১৯৮৮-৮৯ সালের যাত্রীভাড়া বাবদ মাসিক গড় আয় ২৪.০০ লক্ষ টাকায় পৌঁছেচে। ১৯৮৭-৮৮ সালে

অনুরূপ আয়ের পরিমাণ ছিল ১৮.০০ লক্ষ টাকা। রাস্তায় গাড়ি বার করার হারও গত বছরের শতকরা ৪৭ ভাগ থেকে বৃদ্ধি পেয়ে শতকরা ৫৫ ভাগে পৌঁছেচে।

পরিষেবার পরিধি বৃদ্ধি পাওয়ার জন্য এই সংস্থার পরিকাঠামোগত সুযোগ-সুবিধা বৃদ্ধি করার প্রয়োজনিয়তা দেখা দিয়েছে। উল্লিখিত ডিপোগুলি ছাড়া মেদিনীপুর এবং হাওড়াতে ডিপো নির্মাণের জন্য জমি সংগ্রহ করা হয়েছে। দিঘা এবং হুগলিতে দুটি ছোট ডিপো নির্মাণের জন্য জমি সংগ্রহের প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে। পুরুলিয়া ও বাঁকুড়া ডিপো থেকে ইতিমধ্যেই সার্ভিস চালু করা হয়েছে।

এই সংস্থাটিকে সঠিক পথে চালানোর জন্য বর্তমান আর্থিক সাহায্যের মাত্রা বজায় রাখা প্রয়োজন। এই বাস্তবতার সঙ্গে সমতা রেখে এই সংস্থার জন্য ১৯৮৯-৯০ সালে ৩০০.০০ লক্ষ টাকা যোজনা খাতে বরাদ্দ করবার সিদ্ধান্ত সরকার নিয়েছেন। বাস্তবিক পক্ষে আমরা খুশি হতাম যদি এই বরাদ্দের পরিমাণ বৃদ্ধি করা সম্ভব হত, কিন্তু অন্যান্য সংস্থা ও পরিকল্পনার অন্যান্য খাতে চাহিদার পরিপ্রেক্ষিতে এই সংস্থার জন্য অধিকতর অর্থ বরাদ্দ করা সম্ভবপর হোল না।

**উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (এন্‌. বি. এস্‌. টি. সি.)**

মাননীয় সদস্যদের আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা বাসের সংখ্যা, কর্মীদের ও গাড়ির উৎপাদন ক্ষমতা ইত্যাদি প্রায় সমস্ত গুরুত্বপূর্ণ ক্ষেত্রে উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছে। কর্মীদের বেতন বৃদ্ধি, গাড়ির যন্ত্রাংশ এবং অন্যান্য জিনিসের মূল্য বৃদ্ধি সত্ত্বেও গাড়ি চালাবার জন্য কিলোমিটার প্রতি খরচ হ্রাস পেয়েছে।

১৯৮৮-৮৯ সালের শেষে এই সংস্থার বহরে গাড়ির সংখ্যা হবে ৫৪০। ঐ তুলনায় ১৯৮৭-৮৮, ১৯৮৬-৮৭ এবং ১৯৮৫-৮৬ সালেতে এই সংখ্যা ছিল যথাক্রমে ৪৯০, ৪৩০ এবং ৩৬০। অনুরূপভাবে রাস্তায় বেরোনো গাড়ির সংখ্যাও উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। ১৯৮৮-৮৯ সালে দৈনিক গড়ে গাড়ি বেরিয়েছে ৫১৩টি। ঐ তুলনায় ১৯৮৭-৮৮, ১৯৮৬-৮৭ এবং ১৯৮৫-৮৬ সালে গাড়ি বেরোবার সংখ্যা ছিল যথাক্রমে ৪২৬, ৩৭৬ এবং ২৩৭। একই ভাবে যদি ঐ সংস্থার গাড়ি ব্যবহারের মাত্রা বিচার করা হয় তবে দেখা যাবে যে, ১৯৮৮-৮৯ সালে গাড়ি ব্যবহারের শতকরা হার দাঁড়িয়েছে ৯৫-তে। ঐ হার ১৯৮৭-৮৮ এবং ১৯৮৬-৮৭-তে ছিল শতকরা ৮৭ এবং ১৯৮৫-৮৬ সালে তা ছিল শতকরা ৬০।

এই সংস্থা কিলোমিটারের হারেও কর্মীদের উৎপাদন ক্ষমতা বাড়াতে সক্ষম হয়েছে। বর্তমানে এই হার হ'ল ২৬, যেখানে ১৯৮৭-৮৮ সালে এই হার ছিল ১৯.৪ এবং ১৯৮৬-৮৭ এবং ১৯৮৫-৮৬-তে ছিল যথাক্রমে ১৭.৮ এবং ১১.৭। অনুরূপভাবে কিলোমিটার হারে গাড়ির উৎপাদন ক্ষমতাও যথেষ্ট পরিমাণে বৃদ্ধি পেয়েছে। বর্তমানে এই হার হ'ল ২৩১, যেখানে ১৯৮৬-৮৭ এবং ১৯৮৭-৮৮ উভয় বছরেই এই হার ছিল ২০৯। কিলোমিটার প্রতি যাত্রীভাড়া বাবদ আয়ও যথেষ্ট বেড়েছে। কিলোমিটার প্রতি বর্তমানে আয় হচ্ছে ৩.৪২ টাকা, যেখানে ১৯৮৭-৮৮, ১৯৮৬-৮৭ এবং ১৯৮৫-৮৬ সালে এই আয় ছিল যথাক্রমে ৩.১৩ টাকা, ২.৮৯ টাকা এবং ২.৮০ টাকা।

এই পরিসংখ্যান দ্বারা বোঝা যায় যে, এই সংস্থা ধীরে কিন্তু দৃঢ় পদক্ষেপে সঠিক পথে এগিয়ে চলেছে। একটি সংস্থার পরিষেবার দক্ষতা বহুলাংশে নির্ভর করে কার্যসূচির বি[illegible]

উপর। সেই অনুসারে এই সংস্থা নদীয়া জেলার কৃষ্ণনগরে সাময়িকভাবে ১৯তম ডিপোটি স্থাপন করেছে। এই সুবিধামতো জায়গা পেলেই সেখানে স্থায়ীভাবে এই ডিপোটি স্থানান্তরিত করা হবে। এ ছাড়াও জনসাধারণের বহু দিনের দাবি পূরণার্থে এই সংস্থা কুচবিহার শহরে এই আধুনিক বাস টার্মিনাল নির্মাণের জন্য একটি জায়গা অধিগ্রহণ করেছে। শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন কর্তৃপক্ষের সঙ্গে আর্থিক সহযোগিতায় উত্তরবঙ্গ পরিবহন সংস্থা শিলিগুড়িতে একটি আধুনিক বাস টার্মিনাল স্থাপনের প্রকল্প গ্রহণ করেছে। ওখানে যাত্রী সাধারণের সুযোগ সুবিধার ব্যবস্থা থাকবে। সিউড়ীতে সাময়িকভাবে নির্মিত বাস ডিপোটিকে স্থায়ীকরণের প্রস্তাবও এই সংস্থার আছে। ১৯৮৯ সালের এপ্রিল মাসের মাঝামাঝি উল্টোডাঙ্গা বাস টার্মিনাল থেকেও কাজ শুরু করা যাবে বলে আশা করা যাচ্ছে। মাননীয় সদস্যদের আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, এই সংস্থা উত্তরবঙ্গের পাঁচটি জেলা সমেত এই রাজ্যের প্রায় প্রতিটি জেলাতেই পরিষেবা চালু করেছে। এ ছাড়া এই সংস্থা বিহার এবং আসামেও সার্ভিস চালু করেছে। এই সংস্থার উৎসাহব্যঞ্জক কাজকর্মের ধারাকে অব্যাহত রাখার জন্য ১৯৮৯-৯০ সালে যোজনা খাতে ৬০০.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**কলকাতা ট্রামওয়েজ কোম্পানি (সি. টি. সি.)**

১৯৮৮-৮৯ সালে কলকাতা ট্রামওয়েজ কোম্পানির জন্য যোজনা খাতে ১,২৮২.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। এই বরাদ্দের বেশির ভাগ অর্থই নতুন ট্রাম গাড়ি কেনার জন্য (২৯৮৮-৮৯ সালে ৩০টি নতুন ট্রাম গাড়ি পাওয়া গেছে) এবং ৩ কি. মি. বিস্তৃত ট্রাম লাইন নবীকরণের কাজে ব্যয়িত হয়েছে। এ ছাড়া ট্রাম চলাচলে উন্নতি বিধানের জন্য সি. টি. সি. একটি বেতার যোগাযোগ ব্যবস্থা চালু করেছে। এর ফলে গাড়ি বিকল অথবা লাইনচ্যুতির ফলে ভেঙে পড়া পরিষেবা পুনরায় চালু করার ক্ষেত্রে কোম্পানি বৈপ্লবিক উন্নতিসাধন করতে সমর্থ হয়েছে। দৈনিক গাড়ি বার করার ক্ষেত্রেও সি. টি. সি. উন্নতি করেছে। ১৯৮৭-৮৮ সালে যেখানে দৈনিক গড়ে ২৮০টি গাড়ি বার হত, সেখানে ১৯৮৮-৮৯ সালে ঐ সংখ্যা দাঁড়িয়েছে ৩০৫-এ। অধিকতর সংখ্যায় গাড়ি বের করে, রুটের সম্প্রসারণ ঘটিয়ে ও কালক্ষেপ না করেই গাড়ির মেরামতি করে এবং ঐ সঙ্গে অন্যান্য প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করে কোম্পানি ভাড়া বাবদ আয় বৃদ্ধি করতে এবং অপচয়মূলক খরচ কমাতে সক্ষম হয়েছে।

আশা করা যাচ্ছে যে ১৯৮৮-৮৯ সালে যাত্রীভাড়া বাবদ কোম্পানির আয়ের অংক দাঁড়াবে ৭.৫০ কোটি টাকায়। ১৯৮৭-৮৮ সালে ঐ অংক ছিল ৬.৯০ কোটি টাকা এবং ১৯৮৬-৮৭ সালে ঐ বাবদ আয় ছিল ৬.৫৩ কোটি টাকা। যাত্রীভাড়ার হার না বাড়িয়েই এই সাফল্য অর্জন করা সম্ভব হয়েছে। কিন্তু এই উন্নতি কোম্পানির আর্থিক স্বাস্থ্যের উপর কোনও রেখাপাত করতে পারেনি। এর মূলে রয়েছে কর্মচারিদের বেতন বৃদ্ধি আর সাজসরঞ্জামের এবং বিদ্যুতের মূল্য বৃদ্ধি। বস্তুত গাড়ি চালাবার খরচ অস্বাভাবিকভাবে বৃদ্ধি পাওয়ায় রাজস্ব বৃদ্ধির দিকটি চোখেই পড়ছে না।

ব্যয় বৃদ্ধির যে কারণগুলি উল্লিখিত হয়েছে তার ফলে ট্রাম চালু রাখা উত্তরোত্তর কঠিন হয়ে পড়ছে।

বিনিয়োগের পরিমাণ বৃদ্ধি করা সত্ত্বেও উন্নততর ফল দেখাতে হলে সি. টি. সি.-র আরও বিরাট অংকের আর্থিক সাহায্যের প্রয়োজন। রাজ্য সরকারের আর্থিক সঙ্গতির কথা মাথায় রেখে এই কোম্পানিকে যতটা আর্থিক সাহায্য দেওয়া সম্ভব ততটা আর্থিক সাহায্যই সি. টি. সিকে দিয়ে যাবার প্রয়াস সরকার চালিয়ে যাবেন। তদনুসারে ১৯৮৯-৯০ সালে সি. টি. সি-র জন্য যোজনা খাতে ১,২০০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব রাখা হয়েছে।

## অন্তর্দেশীয় জল পরিবহন

### কলকাতা মহানগরীর বিভিন্ন অঞ্চলে ফেরি সার্ভিসের সম্প্রসারণ

একথা সকলেরই জানা যে নদী পরিবহনের উপর নির্ভর করেই একদা কলকাতা শহরের পত্তন ও বিকাশ ঘটেছিল। উনবিংশ শতাব্দীর শেষভাগে রেলগাড়ির সূচনা না হওয়া পর্যন্ত জলপথই ছিল পরিবহনের প্রধান মাধ্যম। দ্বিতীয় বিশ্বযুদ্ধ ও তৎপরবর্তী সময় থেকে সড়ক পরিবহনের গুরুত্ব ক্রমাগত বৃদ্ধি পেতে থাকে। যখন প্রযুক্তি ও পরিষেবার দিক দিয়ে শেষোক্ত দুটি পরিবহন পদ্ধতির উন্নতি হতে লাগল, তখন উভয় দিক দিয়েই জল পরিবহন ব্যবস্থার গুরুত্ব কমতে লাগল। ১৯৮০ সাল পর্যন্ত অবস্থা এই রকমই ছিল। কিন্তু অবস্থার চাপে ঐ বছরই একটি বিকল্প পরিবহন পরিষেবা হিসেবে হুগলি নদীতে ফেরি সার্ভিস চালু করা আবশ্যক হয়ে পড়ল। তখন থেকেই ফেরি ভেসেলের সংখ্যা বাড়িয়ে এবং কয়েকটি নির্দিষ্ট জায়গায় যাত্রী সাধারণের ওঠানামার অতিরিক্ত সুযোগ-সুবিধার সৃষ্টি করে দিয়ে কলকাতা-হাওড়া যাত্রী পরিবহন ব্যবস্থাকে সম্প্রসারিত করার জন্য সরকার প্রয়াসী হয়েছেন।

১৯৮২ সালের জাতীয় জলপথ আইন মোতাবেক গঙ্গা-ভাগীরথী-হুগলি নদীর এলাহাবাদ থেকে হলদিয়া পর্যন্ত জলপথকে জাতীয় জলপথ বলে ঘোষণা করা হয়েছে। হুগলি নদীকে জাতীয় জলপথ ঘোষণার পরিপ্রেক্ষিতে ভারত সরকার ১৯৮৬-৮৭ সালের হুগলিনদী কেন্দ্রিক আরও অধিক সংখ্যক প্রকল্পকে আর্থিক আনুকূল্য দেবার বিষয়টি বিবেচনা করতে সম্মত হয়েছেন। এরই ফলশ্রুতি হিসেবে ১৯৮৭ সালে উত্তরে পাণিহাটী-কোন্নগর এবং দক্ষিণে মেটিয়াবুরুজ-বোটানিক্যাল গার্ডেন মধ্যস্থ হুগলি নদীর উপর কয়েকটি জেটি নির্মাণের একটি প্রকল্প তৈরি করা হয়। ঐ প্রকল্পটিকে সপ্তম যোজনার আওতায় এনে ওটিকে একটি কেন্দ্রপোষিত প্রকল্প হিসেবে কার্যকর করার জন্য ভারত সরকারের ভূপৃষ্ঠ মন্ত্রকের কাছে পাঠানো হয়েছিল। প্রকল্পটি ভারত সরকারের প্রযুক্তিগত অনুমোদন লাভ করেছে। তবে প্রস্তাবিত দশটি জেটির বদলে মাত্র বালি, বেলুড়, হাওড়া ও বাজারঘাট এই চারটি জেটি নির্মাণের অনুমোদন পাওয়া গেছে। ১৯৮৯-৯০ আর্থিক বছরে এই জেটিগুলির নির্মাণকার্য শেষ হবে। পাণিহাটী, কোন্নগর, পোস্তা, ঘুসুরী, কাশীপুর এবং বোটানিক্যাল গার্ডেন এই বাকি ছয়টি জেটি যাতে কেন্দ্রপোষিত প্রকল্পরূপে অষ্টম যোজনায় অন্তর্ভুক্ত করা যায় এবং উক্ত যোজনার প্রথম দুই বছরে এদের নির্মাণের কাজ শেষ করা যায় তার জন্য প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে।

এই প্রকল্প অনুমোদনের সময় কেন্দ্রীয় সরকার শর্ত আরোপ করেছেন যে কেন্দ্রীয় আনুকূল্যে যে জেটিগুলি নির্মিত হবে সেগুলিকে রাজ্য সরকার পরিচালিত ফেরি সার্ভিস দ্বারা যুক্ত করতে হবে। বিষয়টির সবদিক বিচার-বিবেচনা করে রাজ্য সরকার পশ্চিমবঙ্গ অন্তর্দেশীয় জল পরিবহন নিগম গঠনের সিদ্ধান্ত নিয়েছেন। এই নিগম গঠনের সিদ্ধান্তের অন্যান্য উদ্দেশ্যের

মধ্যে রয়েছে ফেরি সার্ভিস চালু এবং পশ্চিমবঙ্গে অন্তর্দেশীয় জল পরিবহনের বৃদ্ধি ও বিকাশ সাধন। ১৯৮৯ সালের ২৭শে ফেব্রুয়ারি পশ্চিমবঙ্গ অন্তর্দেশীয় জল পরিবহন নিগম নিবন্ধভুক্ত করা হয়েছে। এই সংস্থা প্রথম পর্যায়ে কলকাতা-হাওড়া অঞ্চলে যাত্রী ফেরি সার্ভিস চালু করবে এবং দ্বিতীয় পর্যায়ে কর্মসূচির সম্প্রসারণ করে সুন্দরবন অঞ্চলে ফেরি সার্ভিস চালু করবে।

**সুন্দরবন**

সুন্দরবন একটি অনগ্রসর অঞ্চল। যোজনা কমিশনের নির্দেশিত নীতি অনুযায়ী অনগ্রসর অঞ্চলের উন্নতির উপর সর্বাধিক গুরুত্ব দিতে হবে। সুন্দরবনের ভূ-প্রকৃতি এমনই যে ওখানে রাস্তা কিংবা সেতু নির্মাণ করতে হলে খরচের পরিমাণ মাত্রাতিরিক্ত বা সাধ্যাতীত হয়ে পড়বে। নদী পরিবহনই ওখানে যাতায়াতের প্রচলিত ব্যবস্থা। তাই যাত্রী সাধারণের পছন্দ-অপছন্দ এবং নদীর নাব্যতার কথা মাথায় রেখে পুঙ্খানুপুঙ্খরূপে বিচার-বিবেচনা করে ঐ অঞ্চলে যথোপযুক্ত নদীপথ খুঁজে বার করার চেষ্টা হচ্ছে যাতে ভবিষ্যতে অন্তর্দেশীয় জল পরিবহন নিগম সেখানে ফেরি সার্ভিস চালু করতে পারে। একটি বিষয় পরিষ্কার যে সুন্দরবনের উন্নয়ন ও ঐ অঞ্চলের অর্থনৈতিক বিকাশের জন্য একটি দক্ষ, নির্ভরযোগ্য এবং নিরাপদ ফেরি সার্ভিসের ব্যবস্থা করা অত্যন্ত জরুরি। ইতিমধ্যে জেটি নির্মাণের জন্য ৮টি স্থান বাছাই করা হয়ে গেছে।

সুন্দরবন অঞ্চলের নদী পরিবহনের গুরুত্বের কথা ভেবে রাজ্য সরকার সুন্দরবনকে জাতীয় জলপথ হিসেবে ঘোষণা করার জন্য কেন্দ্রের কাছে জোরালো সুপারিশ করেছেন। জানা গেছে যে, কেন্দ্রীয় সরকার বিষয়টি নিয়ে বিচার-বিবেচনা করছেন।

রায়চক-হলদিয়া ফেরি সার্ভিস হুগলি নদীর পশ্চিম তীরে অবস্থিত হলদিয়া একটি গুরুত্বপূর্ণ বন্দরে রূপান্তরিত হতে চলেছে। বর্তমান পরিবহন ব্যবস্থায় হলদিয়া এবং কলকাতার মধ্যে যাতায়াতকারী সব গাড়িকেই ভিড়ে ঠাসা সেতুগুলির উপর দিয়ে চলাচল করতে হয়। এই প্রচণ্ড ভিড়কে এড়াবার জন্য এবং যাতায়াতের সময় কমাবার জন্য রায়চক এবং হলদিয়ার মধ্যে গাড়ি এবং অথবা যাত্রী পরিবাহী ফেরি সার্ভিস চালু করার সম্ভাব্যতা বিশদভাবে পরীক্ষা করে দেখা হচ্ছে। আশা করা হচ্ছে এই নিরীক্ষার প্রারম্ভিক প্রতিবেদন শীঘ্রই পাওয়া যাবে।

**নদীর তলদেশের গভীরতাবৃদ্ধি, পলি অপসারণ ও রাজ্যের জলপথগুলিকে নির্দিষ্ট খাতে প্রবাহিত করার কর্মসূচি**

নদীর নাব্যতা রক্ষার জন্য কিছুদিন অন্তর অন্তর তলদেশ খনন, পলিমাটি অপসারণ এবং নদীর গতি প্রকৃতিকে নিয়ন্ত্রণের জন্য ব্যবস্থা নেওয়া প্রয়োজন। যেহেতু এ ধরনের কাজ উন্নতি সাধক কাজের পর্যায়ভুক্ত এবং অন্তর্দেশীয় জলপথের বিকাশ ও উন্নয়নের জন্য এর প্রয়োজন তাই ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে যে এসব কাজ যেন কেন্দ্রপোষিত প্রকল্প হিসেবে অষ্টম যোজনায় রূপায়ণ করা হয়। হুগলি নদীর বিশেষ করে শ্রীরামপুর এবং ব্যারাকপুরের মধ্যবর্তী অংশের খনন কার্য অবিলম্বে হাতে নেওয়া প্রয়োজন। এ সম্বন্ধে একটি বিস্তারিত প্রস্তাব ভারত সরকারের কাছে ইতিমধ্যেই পাঠানো হয়েছে। ভারত সরকার যাতে

একটি কেন্দ্রপোষিত প্রকল্পের মাধ্যমে সুন্দরবনের কিছু অঞ্চলে জলপথের উন্নতি তথা নাব্যতা বজায় রাখার জন্য "ড্রেজিং" করান, তার জন্য অনুরোধ করা হয়েছে।

**পরিবহন কার্য রূপায়ণ ও উন্নয়ন কর্মসূচি**

রাস্তার অবস্থা যেখানে সঙ্কটজনক অবস্থায় পৌচেছে, সেখানে পরিবহন কার্য উন্নততর করে তোলা এবং যে সব অঞ্চলে প্রায়ই দুর্ঘটনা ঘটে থাকে সেখানে পথ নিরাপত্তা জোরদার করাই এই কর্মসূচির মূল উদ্দেশ্য। এই কর্মসূচির মধ্যে আছে চালু রাস্তাগুলির তথা রাস্তার সংযোগস্থলগুলির উন্নতি, প্রসারণ এবং উন্নয়ন। এ ছাড়া আছে রাস্তার পাশে গাড়ি দাঁড় করাবার জায়গাগুলির বিকাশ সাধন এবং পথচারি ও যাত্রী সাধারণের স্বাচ্ছন্দ্যের ব্যবস্থা করা।

এই কর্মসূচির অন্তর্গত কিছু প্রকল্পের কাজ শেষ হয়ে গেছে। যে যে প্রকল্প শেষ হয়েছে তার মধ্যে রয়েছে দমদম রোড এবং ঢাকুরিয়া সেতুর উত্তর প্রান্ত (প্রথম পর্যায়)। অন্যান্য যে সব প্রকল্প সমাপ্ত হয়েছে তা হল ব্যাণ্ডস্ট্যাণ্ড বাস টার্মিনাল এবং বাগুইহাটী বাস স্ট্যাণ্ড।

যে সব প্রকল্পের কাজ চলছে তার মধ্যে আছে রাজা মনীন্দ্র রোড এবং ডানলপ সেতুর মধ্যবর্তী ব্যারাকপুর ট্রাঙ্ক রোড। এই অংশটির উন্নয়নের কাজ প্রায় শেষ হয়ে এসেছে। এই রাস্তা দিয়ে দিনে প্রায় ৩৬০০০টি গাড়ি চলাচল করে। অনুরূপভাবে ঢাকুরিয়া সেতুর দক্ষিণ প্রান্ত উন্নয়নের কাজও প্রায় শেষ হয়ে এসেছে।

এই প্রকল্পগুলি ছাড়াও অন্যান্য কয়েকটি রাস্তার সংযোগস্থল ও দীর্ঘকাল ধরে যে সব রাস্তা যানজটের জন্য চিহ্নিত হয়ে আছে, সে সব স্থানগুলির উন্নয়ন এবং মহানগরীর পূর্ব-পশ্চিম ও উত্তর-দক্ষিণ প্রান্ত সংযোগকারী রাস্তার বিকাশ সাধনও এই কর্মসূচির অধীনে রূপায়িত করার প্রস্তাব রয়েছে। এই উদ্দেশ্যে যে যে রাস্তার মোড় বেছে নেওয়া হয়েছে তার মধ্যে রয়েছে সল্টলেক "কানেকটার" এবং ই. এম. বাইপাসের সংযোগস্থল, নজরুল ইসলাম সরণী-উল্টাডাঙ্গা মেন রোড ও ই. এম. বাইপাসের মোড় এবং নাগের বাজারের কাছে যশোহর রোড ও দমদম রোডের সংযোগস্থল।

মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, মৌলালী মোড়ের সন্নিকটস্থ সি. আই. টি. রোড, হাজরা রোডের মোড়ের নিকটবর্তী গড়িয়াহাট রোড এবং বিজন সেতু ও গড়িয়াহাট মোড়ের মধ্যবর্তী রাসবিহারী এভিনিউ-এর উন্নয়নের কাজও সরকার হাতে নিতে পারেন। এ ছাড়া বিধান শিশু উদ্যানে যে সব শিশু বেড়াতে আসে তাদের নিরাপত্তার কথা ভেবে উল্টাডাঙ্গাতে পথচারীদের জন্য একটি ওভারপাস নির্মাণের পরিকল্পনার কথাও ভাবা হচ্ছে।

এই কর্মসূচির আওতায় পরিবহন বিভাগ ইণ্ডিয়ান ন্যাশনাল ট্রাস্ট ফর আর্টস, কালচার অ্যাণ্ড হেরিটেজ এবং পূর্তবিভাগের যুক্ত উদ্যোগে বিনয়-বাদল-দীনেশ বাগ সৌন্দর্যীকরণের যে প্রকল্প রূপায়িত হচ্ছে তাতে সহযোগী হিসেবে কাজ করছে।

**বেহালা ফ্লাইং ট্রেনিং ইনস্টিটিউট**

বেহালা ফ্লাইং ট্রেনিং ইনস্টিটিউটে ভাবী কমার্শিয়াল পাইলটদের বিমান চালনার প্রশিক্ষণ দেওয়া হয়। এই ইনস্টিটিউটের গুরুত্ব উপলব্ধি করে এর সর্বাত্মক উন্নতির জন্য প্রয়াস

চালিয়ে যাওয়া হচ্ছে। শিক্ষণ পদ্ধতির সুযোগ সুবিধা বৃদ্ধির জন্য একটি অত্যাধুনিক সেসনা বিমান ইজারা নেওয়া হয়েছে। প্রশাসনিক ভবন এবং কর্মীদের আবাসন নির্মাণ প্রায় সমাপ্তির মুখে। শীঘ্রই এগুলির কাজ সম্পূর্ণ করে ব্যবহারোপযোগী করা যাবে বলে আশা করা হচ্ছে। দরিদ্র এবং অনগ্রসর শ্রেণীর শিক্ষার্থীরা আকাশে ওড়া শিক্ষণের মধ্যে দিয়ে যাতে বেসরকারি পাইলট লাইসেন্স এবং বাণিজ্যিক পাইলট লাইসেন্স পেতে পারে তার জন্য বৃত্তিদানের একটি পরিকল্পনার মাধ্যমে আর্থিক সাহায্য দানের ব্যবস্থা করা হয়েছে। গত বছরের যোজনা খাতে এই ইনস্টিটিউটের জন্য নির্দিষ্ট ২৫ লাখ টাকা পুরোপুরিই উন্নয়নের কাজে খরচ করা হয়েছে। এই ইনস্টিটিউটের শিক্ষা সংক্রান্ত কাজকর্ম উন্নত ও সুষ্ঠু করার উদ্দেশ্যে যোগ্যতাসম্পন্ন ফ্লাইং প্রশিক্ষক নিয়োগের ব্যবস্থা করার চেষ্টা হচ্ছে। পাশাপাশি উন্নয়নের গতিকে অব্যাহত রাখার উদ্দেশ্যে এই ইনস্টটিউটের জন্য ১৯৮৯-৯০ আর্থিক বছরে যোজনা খাতে ২৫ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব করা হয়েছে।

**বাস স্ট্যাণ্ড**

মাননীয় সদস্যরা অবগত আছেন যে পরিবহন বিভাগের আওতায় জেলা সদর দপ্তরগুলিতে এবং কলকাতায় বাস স্ট্যাণ্ড নির্মাণ করবার জন্য পরিকল্পনা খাতে একটি প্রকল্প আছে। ১৯৮৮-৮৯ আর্থিক বছরে এই প্রকল্পের জন্য ৩০.০০ লক্ষ টাকার বাজেট বরাদ্দ ছিল। এই অর্থের দ্বারা চালু এবং নতুন উভয় ধরনের প্রকল্পই হচ্ছে। চালু প্রকল্পের মধ্যে বোলপুর, কাকদ্বীপ, বহরমপুর, গঙ্গারামপুর এবং শিলিগুড়িতে নির্মাণ কার্য পুরোদমে চলছে। অর্থের সঙ্কুলান হলে দুটি নতুন প্রকল্প—একটি হলদিয়ায় এবং অপরটি মালদহ জেলার ইংলিশ বাজারে—সরকার অনুমোদন করতে পারেন। কলকাতার স্ট্রাণ্ড রোডের উপর ব্যাণ্ড স্ট্যাণ্ডে বাস যাত্রীদের জন্য একটি বিশেষ যাত্রী টার্মিনাসের নির্মাণকার্য শেষ হয়েছে। দূরপাল্লার বাস যাত্রীদের জন্যই এটি ব্যবহৃত হবে।

## রাজ্য পরিবহন কর্তৃপক্ষ

**পথ নিরাপত্তা**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে ; ১৯৮৭-৮৮ সালে রাজ্যস্তরে সরকারি এবং অন্যান্য সংস্থার প্রতিনিধিদের নিয়ে একটি পথ নিরাপত্তা পরিষদ গঠিত হয়েছে। রাজ্যস্তরের এই পরিষদটিকে শক্তিশালী করার জন্য জেলাস্তরেও পথ নিরাপত্তা সমিতি স্থাপন করা হয়েছে। এই সমিতিগুলি জেলাস্তরের পথ নিরাপত্তা ব্যবস্থার তদারকির কাজ সুনিশ্চিত করবে। এ ছাড়া পরিবহণ পরিচালনা ও পরিকল্পনা অধিকারের অধীনে সরকার একটি পথ নিরাপত্তা বিভাগও খুলেছেন। এই বিভাগটির কাজ হবে রাজ্য পরিষদ তথা জেলা সমিতিগুলিকে পথ নিরাপত্তার ব্যাপারে পরিকল্পনা প্রণয়ন, রূপায়ণ এবং তার মূল্যায়ন করে বিশষজ্ঞ হিসেবে প্রয়োজনীয় সাহায্য দান করা।

পরিবহন নিরাপত্তা কর্মসূচির অঙ্গ হিসেবে ১৯৮৮-৮৯ সালে কলকাতা মহানগরীর বিভিন্ন স্থানে রেলিং স্থাপন ও খিদিরপুর রোড ও রেড রোডের সংযোগস্থলে স্বয়ংক্রিয় এবং প্রয়োজনে হাত দিয়ে চালানো যাবে এমন যান চলাচল নিয়ন্ত্রক আলোর ব্যবস্থা করার নির্দেশ

দেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ আর্থিক বছরে এই পথ নিরাপত্তা কর্মসূচির রূপায়ণের জন্য ৩০.০০ লক্ষ টাকা ধার্য করার প্রস্তাব রাখা হয়েছে।

**আন্তঃরাজ্য পরিবহন চুক্তি**

১৯৮৮-৮৯ সালের গোড়ার দিকে বিহার ও ওড়িষ্যা সরকারের সঙ্গে আন্তরাজ্য পারস্পরিক পরিবহন সংক্রান্ত যে চুক্তিগুলি চালু আছে তার পুনর্বিবেচনা করা হয়েছিল। মাননীয় সদস্যদের আমি আনন্দের সাথে জানাচ্ছি যে, ওড়িষ্যা সরকারের সঙ্গে চুক্তি অনুযায়ী পারস্পরিক সমঝোতার ভিত্তিতে স্থিরীকৃত কয়েকটি আন্তরাজ্য রুটে কিছু সংখ্যক স্থায়ী পারমিট দেওয়া হয়েছে। এ ছাড়া, বিহার ও ওড়িষ্যার সঙ্গে সম্পাদিত চুক্তির শর্ত অনুযায়ী আরও পারমিট দেবার বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে। এর ফলে আন্তরাজ্য বাস চলাচলের ক্ষেত্রে গুণগত ও পরিমাণগত পরিবর্তন হবে বলে আশা করা যাচ্ছে। এরই পাশাপাশি ১৯৮৮ সালের ডিসেম্বর মাসে ওড়িষ্যা সরকারের প্রতিনিধিদের সঙ্গে একটি সম্পূরক চুক্তিও সম্পাদিত হয়েছে। আমার বিগত বাটেজ ভাষণে আমি মাননীয় সদস্যদের কাছে "সড়ক পরিবহন (যাত্রী) সমীক্ষা ও পরিকল্পনা" বিষয়ক একটি সমিতির উল্লেখ করেছিলাম। ঐ সমিতির কাজ শেষ হয়েছে এবং সরকারের কাছে তাঁরা রিপোর্টও পেশ করেছেন। এই রিপোর্ট বর্তমানে সরকারের পরীক্ষাধীন।

রাজ্য পরিবহন কর্তৃপক্ষের অন্যতম কাজ হল আন্তঃ-অঞ্চল ও আন্তরাজ্য ক্ষেত্রে যাত্রী তথা যান চলাচলের জন্য পারমিট দেওয়া। ১৯৮৮-৮৯ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত এই পরিবহ কর্তৃপক্ষ যে সব পারমিট দিয়েছেন তার সংখ্যা নিচে দেখানো হল ঃ

| | | |
|---|---|---|
| ১। | স্টেজ ক্যারেজ পারমিট | আন্তরাজ্য রুট সমেত ১৫০টি |
| ২। | বিশেষ ও সাময়িক পারমিট | ৫১,১০০টি |
| ৩। | লাক্সারি বাস পারমিট | ৫টি |
| ৪। | জাতীয় স্তরের পারমিট | ১,৪২৬টি |
| ৫। | লাক্সারি ট্যাক্সি পারমিট | ৪১০টি |

বিগত বছরের তুলনায় এই সংখ্যা সড়ক পরিবহনের প্রায় সব বিভাগেই বেশি। এই রাজ্যে পরিবহনের ক্ষেত্রে এটি ধারাবাহিক উনন্নতির ইঙ্গিত দান করে।

**রাজস্ব সংগ্রহ**

১৯৮৭-৮৮ সালে রাজস্ব আদায়ের পরিমাণ ছিল ৪১.৪০ কোটি টাকা (মহাগাণনিক দ্বারা অপরীক্ষিত)। ১৯৮৮-৮৯ সালে রাজস্ব খাতে আয় বৃদ্ধি পাবে বলে আশা করা হচ্ছে এবং বর্তমান ধারা অব্যাহতি থাকলে তা প্রায় ৪৩.০০ কোটি টাকাতে পৌঁছাবে বলে অনুমান করা হচ্ছে। ভারতের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে মোটর গাড়ির ওপর ধার্য করের হার অনেক কম। তাছাড়া অধিকাংশ ক্ষেত্রেই বহিরাগত গাড়িগুলিকে এই রাজ্যে প্রবেশের জন্যে পথ-কর দিতে হয় না। দীর্ঘ দিন যাবত ফি ইত্যাদির হারও অপরিবর্তিত রয়েছে। রাস্তাই হল পরিবহনের উন্নতির মূল পরিকাঠামো। রাস্তা রক্ষণাবেক্ষণের খরচ বিগত কয়েক বছরে ভীষণভাবে বেড়ে গেছে। এই ব্যয় বৃদ্ধির কারণ অংশত কেন্দ্রীয় সরকারের রাজস্ব নীতি

এবং অংশত স্বাভাবিক মূল্য বৃদ্ধি। স্বভাবতই মাল-পরিবাহী যানবাহনগুলির এই বর্ধিত ব্যয়ভারের অন্তত কিছু অংশ বহন করা উচিত। প্রশাসনিক ব্যয় যে বহুলাংশে বৃদ্ধি পেয়েছে এ কথা জোর দিয়ে বলা বাহুল্য। সুতরাং এই রাজ্যে বর্তমানে নানা ধরনের যে কর, মাশুল ইত্যাদির কাঠামো ধার্য করা আছে তার পরিবর্তন একান্তই প্রয়োজন। এই কারণে ব্যক্তিগত মালিকানাধীনের মোটরগাড়ি এবং জীপের ক্ষেত্রে (রেজিস্টার্ড লেডেন ওয়েট ১২০০ কেজি পর্যন্ত) বর্তমান পথ-করের পরিমাণ পঞ্চাশ শতাংশ বৃদ্ধির প্রস্তাব সরকার রেখেছেন। তাছাড়া ট্যুরিস্ট বাস, এক্সপ্রেস বাস, ডিলাক্স বাস এবং কোম্পানির মালিকানাধীন বাস প্রভৃতির উপর তিন থেকে চার হাজার টাকা পর্যন্ত অতিরিক্ত কর ধার্যের প্রস্তাবও করা হয়েছে। এছাড়া ভিন্ন রাজ্যে নিবন্ধভুক্ত যে-সব ট্রাক এবং বাস এ রাজ্যে আসছে তাদের উপরেও বাস পিছু বছরে পাঁচ হাজার টাকা এবং ট্রাক পিছু বছরে তিন হাজার টাকার অতিরিক্ত পথ-কর ধার্যের প্রস্তাব রয়েছে।

রাজস্ব আদায় ব্যবস্থাকে সহজ এবং উন্নততর করার জন্য এই সরকার দ্বিচক্রযানগুলির ওপর এককালীন কর আদায়ের পদ্ধতি চালু করার জন্য প্রস্তাব রেখেছে। এই নতুন পদ্ধতির ফলে গাড়ির মালিকদের যেমনি বারবার সরকারি কার্যালয়ে আসতে হবে না তেমনি আসার ফলে উদ্ভূত প্রশাসনিক কাজের চাপও হ্রাস পাবে। এই সিদ্ধান্ত প্রগতিমুখি কার্যপ্রণালীর সঙ্গে সামঞ্জস্যপূর্ণ। ফলে এই নীতি গ্রহণ করার প্রয়োজনিয়তা আছে। অনুমান করা হচ্ছে যে, এ-সব ব্যবস্থা গ্রহণ করার ফলে আগামী আর্থিক বছরে অতিরিক্ত ১৯.০০ কোটি টাকার রাজস্ব আদায় হবে। সীমান্ত অঞ্চলে চেক্ পোস্ট চালু করার পরিকল্পনাও সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছেন। এর দ্বারা এ রাজ্যে যানবাহনগুলি প্রবেশ ও নির্গমনের স্থানগুলিতে নজরদারির মাধ্যমে গাড়িগুলি যানচলাচল আইন তথা তৎসংক্রান্ত বিধিগুলি যথাযথ মেনে চলছে কিনা তা সুনিশ্চিত চলছে কিনা তা সুনিশ্চিত করা যাবে। বিষয়টি অবশ্য এখনও পরীক্ষাধীন।

**ট্যাক্সি ভাড়া এবং ঐ ভাড়া অগ্রিম দেবার ব্যবস্থা**

সরকার পশ্চিমবঙ্গের সর্বত্র মিটারযুক্ত ট্যাক্সি ও অটো-রিক্সার ভাড়ার পরিবর্তিত হার প্রবর্তন ও কার্যকর করেছেন। এ পদ্ধতির দ্বারা ট্যাক্সির মালিক ও চালকদের দীর্ঘদিনের দাবি পূরণ করা সম্ভব হয়েছে। এর প্রয়োজনিয়তা ছিল অপরিহার্য। জনসাধারণ এই সিদ্ধান্তকে সানন্দে গ্রহণ করেছেন, এতে আমি আনন্দিত। তাছাড়া অগ্রিম ভাড়া দিয়ে ট্যাক্সি ব্যবহারের একটি নতুন ব্যবস্থা কলকাতা বিমান বন্দরে চালু করা হয়েছে। বিমান-যাত্রীদের অসুবিধা দূর করাই এই ব্যবস্থার মূল উদ্দেশ্য। এই পরিকল্পনা অনুযায়ী ট্যাক্সি-যাত্রীকে বিমান বন্দরের "ট্যাক্সি বুথে" নির্দিষ্ট ভাড়া দিতে হয়। এর দ্বারা যাত্রী সাধারণের নিরাপত্তা সুনিশ্চিত হচ্ছে। আমি সানন্দে আপনাদের জানাচ্ছি যে এ ব্যবস্থাটি খুবই জনপ্রিয় হয়েছে।

**দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা**

কলকাতা শহরে যানবাহন থেকে নির্গত ধোঁয়া দ্বারা বায়ু দূষণ কমানোর জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। পেট্রোল এবং ডিজেল-চালিত যানবাহনগুলির ধোঁয়া নির্গমনের মান নির্ধারিত করে দিয়ে মোটর যান চলাচল সংক্রান্ত বিধিগুলোর সংশোধন করা হয়েছে। এই সংশোধিত বিধি অনুযায়ী আইন [illegible] বিরুদ্ধে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার ক্ষমতা সরকারি

আধিকারিকদের দেওয়া হয়েছে। কলকাতা সরকারি যান অধিকার (পাবলিক ভেহিকল্‌স্ ডিপার্টমেন্ট) ইতিমধ্যেই কলকাতা শহরের বিভিন্ন অঞ্চলে চৌষট্টিটি প্রতিনিধিত্বমূলক সংস্থার মাধ্যমে "অটো-এমিসন্ টেস্টিং" কেন্দ্র স্থাপন করেছে। এই কেন্দ্রগুলিই ইতিমধ্যেই এক লক্ষ আট হাজার যানবাহনের উপর পরীক্ষার কাজ সম্পন্ন করেছে এবং প্রয়োজনীয় "Polution Under Control" এই শংসাপত্র মঞ্জুর করেছে। এই অবধি প্রায় দু'শো যানবাহনকে দূষণ রোধ সংক্রান্ত নিয়মবিধি লঙ্ঘন করার জন্য শাস্তি দেওয়া হয়েছে এবং প্রায় আট হাজার টাকা জরিমানা আদায় করা হয়েছে।

**পথ দুর্ঘটনায় পতিত যাত্রীদের জন্য সাহায্যদানের পরিকল্পনা**

এই পরিকল্পনায় ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত পথ দুর্ঘটনায় পতিত ব্যক্তিদের নিকট আত্মীয়-পরিজনকে মোট ৪০.০০ লক্ষ টাকা সাহায্য দেওয়া হয়েছে।

**সোলেসিয়াম ফাণ্ড**

এটি একটি কেন্দ্রীয় ও রাজ্য সরকারের যৌথ প্রকল্প। ভারত সরকার এ পর্যন্ত রাজ্য সরকারের অনুকূলে এই প্রকল্প খাতে ৬ লক্ষ ৫০ হাজার টাকা মঞ্জুর করেছেন। রাজ্য সরকার এই অর্থের সবটাই পথ দুর্ঘটনায় পতিত ব্যক্তিদের পরিবার-পরিজনদের ক্ষতিপূরণ হিসেবে বিতরণ করেছেন। অমীমাংসিত কেসগুলির ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করার জন্য রাজ্য সরকার ভারত সরকারকে অতিরিক্ত অর্থ মঞ্জুর করার জন্য অনুরোধ করেছেন।

**মোটর যান চলাচল সংক্রান্ত আইনের অধীন খসড়া বিধি প্রণয়ন**

কেন্দ্রীয় সরকার ১৯৮৮ সালে মোটর যান চলাচলের ব্যাপারে একটি নতুন আইন প্রণয়ন করেছেন। এই আইনটি হল "মোটর ভেহিকল্‌স্ অ্যাক্ট, ১৯৮৮"। এই আইনটি কেন্দ্রীয় সরকারের প্রজ্ঞাপত একটি তারিখ থেকে চালু করার পরিকল্পনা আছে। ঐ আইনের বিধান অনুযায়ী বিভিন্ন নিয়মাবলী তৈরি করার প্রয়োজনিয়তার কথা মনে রেখে রাজ্য সরকার ঐ আইনের অধীন খসড়া বিধি প্রণয়নের জন্য একটি কমিটি গঠন করেছেন।

মহাশয়, এই কটি কথা বলে আমি ১২, ৭৭, ৭৮ এবং ৮০ নং দাবিভুক্ত ব্যয়-বরাদ্দ মঞ্জুরির আবেদন সভার বিবেচনার্থে পেশ করছি।

## DEMAND No. 13

## Major Head : 2045—Other Taxes and Duties on Commodities and Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,73,82,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services."

(This is inclusive of a total sum of Rs. 1,43,46,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 14

### Major Head : 2047—Other Fiscal Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,61,99,000 be granted for expenditure under Demand No. 42, Major Head : "2047—Other Fiscal Services".

(This is inclusive of a total sum of Rs. 65,50,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 16

### Major Head : 2049—Interest Payments

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 60,75,000 be granted for expenditure under Demand No. 16, Major Head : "2049—Interest Payments".

(This is inclusive of a total sum of Rs. 15,19,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 18

### Major Head : .2052—Secretariat-General Services

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,79,60,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secreatariat—General Services".

(This is inclusive of a total sum of Rs. 3,44,90,000 already voted on account in March, 1989.)

Written Speech which of Shri Jyoti Basu was laid on the Table

২। "২০৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসমূহ" এই হিসাব খাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে তা স্বরাষ্ট্র, অর্থ, বিচার, আইন, স্থানীয় শাসন ও নগর উন্নয়ন, ভূমি ও ভূমি সংস্কার, পূর্ত (নির্মাণ পর্ষদ), পূর্ত, খাদ্য ও সরবরাহ বিভাগের সচিবালয়, মুখ্যমন্ত্রীর সচিবালয়, রাজস্ব পর্ষদ এবং সংশ্লিষ্ট অফিসসমূহের বেতন, রাহা-খরচ,। অফিস খরচ ইত্যাদি সংক্রান্ত বার্ষিক ব্যায় নির্বাহের জন্য। আর "২০৫৩—জেলা প্রশাসন" এই হিসাব খাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে তা বিভাগীয় কঁমিশনার, জেলা শাসক এবং মহকুমা শাসকদের অফিসসমূহের সর্ব শ্রেণীর কর্মচারীর বেতন, রাহা-খরচ, অফিস খরচ ইত্যাদি বাবদ বার্ষিক ব্যয় নির্বাহের জন্য।

৩। ১৯৮৮-৮৯ সালের বাজেট "২০৫২—সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" এবং "২০৫৩—জেলা প্রশাসন" এই দুইটি হিসাব খাতে বরাদ্দের পরিমাণ ছিল যথাক্রমমে ১২,৬৪,৩৩,০০০ টাকা (বারো কোটি চৌষট্টি লক্ষ তেত্রিশ হাজার টাকা)। স্বাভাবিক ব্যয় বৃদ্ধি ছাড়াও মূলত অতিরিক্ত মহার্ঘ ভাতা মঞ্জুর করার জন্যই ১৯৮৯-৯০ সালের বাজেটে এ সব হিসাব খাতে বরাদ্দের পরিমাণ কিছুটা বেড়েছে।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের সামগ্রিক উন্নয়নের জন্য সীমিত সামর্থ্য সত্ত্বেও আমাদের কর্মপ্রচেষ্টা অব্যাহত রেখেছি। বিভিন্ন জনকল্যাণমুখীনীতি গ্রহণ করেছি এবং তদনুযায়ী পরিকল্পনা রচনা ও রূপায়ণ হচ্ছে। পরিকল্পনা প্রণয়ন এবং রূপায়ণ জনপ্রতিনিধিদের সক্রিয় অংশগ্রহণের মাধ্যমে যাতে অর্থবহ হয়, তজ্জন্য আমরা ইতিমধ্যেই ব্লকস্তর পর্যন্ত তা বিকেন্দ্রীকরণ করেছি। এসব খাতে উত্তরোত্তর বরাদ্দের পরিমাণ বাড়িয়ে চলেছি।

৫। সঠিক নীতি নির্ধারণ এবং সেই অনুযায়ী পরিকল্পনা গ্রহণ ও রূপায়ণ আমরা মনে করি সৎ, পরিচ্ছন্ন এবং সংবেদনশীল প্রশাসন একান্ত প্রয়োজন। তাই আমরা সেক্রেটারিয়েটসহ অন্যান্য অফিসে অনুকূল পরিবেশ গড়ে তুলতে বদ্ধ-পরিকর। এই প্রসঙ্গে আমি সেক্রেটারিয়েট সহ সমস্ত অফিসে স্থানাভাবের কথা উল্লেখ করতে চাই। তা পূরণের জন্য আমরা ক্রমাগত প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। লবণ হ্রদে অবস্থিত 'বিকাশ ভবন'—এ কিছু দপ্তর ইতিমধ্যেই স্থানান্তরিত হয়েছে। জেলা ও মহকুমাস্তরে ও কিছু নতুন অফিস ভবন নির্মিত হয়েছে। আসানসোল, কোচবিহার ও কল্যাণীতে অফিস ভবন নির্মাণের জন্য চিন্তা-ভাবনা করা হচ্ছে এবং বোলপুর ও বারাকপুরে অফিস ভবনের জন্যে জমি অধিগ্রহণের ব্যবস্থা করা হচ্ছে।

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দার্জিলিং জেলার পার্বত্য অধিবাসীদের প্রাদেশিক কাঠামোর মধ্য থেকে আঞ্চলিক স্বায়ত্ত শাসনের দাবি বহুদিনের। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে সংশ্লিষ্ট সকল পক্ষের সহযোগিতায় দার্জিলিং-এ পার্বত্য এলাকা নিয়ে একটি 'দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ' গঠিত হয়েছে। এবং পার্বত্য পরিষদের নির্বাচনও সুষ্ঠুভাবে অনুষ্ঠিত হয়েছে। আশা করি এই পরিষদ রাজ্যের পার্বত্য অঞ্চলের অর্থনৈতিক ও সামাজিক উন্নয়ন এবং সাংস্কৃতিক বিকাশ সাধনে ব্রতী থাকবে।

৭। প্রশাসনিক সংস্কার কমিটির সুপারিশ অনুযায়ী সুষ্ঠু প্রশাসনের স্বার্থে ও জনসাধারণের সুবিধার্থে জেলা বিভক্তিকরণ ও নতুন মহকুমা গঠনের সিদ্ধান্ত গ্রহণ করা হয়। এ কথা মনে রেখে সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে ইতিমধ্যেই ২৪-পরগনা জেলাকে ভাগ করে উত্তর এবং দক্ষিণ ২৪-পরগনা জেলা এবং কল্যাণী ও বোলপুরে নতুন মহকুমা গঠন করেছে।

মেদিনীপুর জেলার তমলুক মহকুমার একাংশ নিয়ে হলদিয়াতে একটি নতুন মহকুমা গঠনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং আশা করা যায় যে, সেখানে নতুন মহকুমার কাজ শীঘ্রই চালু হবে। তাছাড়া, উত্ত ২৪-পরগনার অধীন বারাকপুর মহকুমার "লবণ হ্রদ"-এ একটি মহকুমা গঠনের কথা চিন্তা করা হচ্ছে।

৮। কর্মচারিদের কাজের গুণগত মান বাড়ানোর জন্যে চাকুরিকালীন প্রশিক্ষণের প্রয়োজন একথা সুবিদিত। বিধাননগরে 'অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইনস্টিটিউট'-এ সর্বভারতীয়, রাজ্য

সরকারের বিভিন্ন কৃত্যকের অফিসারদের এবং সচিবালয়ের করণিকদের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। গত ১৯৮৮ সালে চল্লিশটি বিভিন্ন ধরনের প্রশিক্ষণ কোর্সের ব্যবস্থা করা হয়েছিল।

৯। রাজ্যের উন্নয়ন এবং জনগণের কল্যাণসাধনের প্রাথমিক দায়িত্ব রাজ্য সরকারের উপর ন্যস্ত। এই দায়িত্ব সুষ্ঠুভাবে পালনের জন্য কেন্দ্র-রাজ্যের যথোপযুক্ত পুনর্বিন্যাস একান্তই প্রয়োজন। এ প্রসঙ্গে সারাকারিয়া কমিশন-এর কেন্দ্র রাজ্য সম্পর্কিত রিপোর্ট আমরা পেয়েছি এবং তা পর্যলোচনা করেছি। কেন্দ্র রাজ্য সম্পর্কে কয়েকটি ছোট-খাটো অর্থনৈতিক পুনর্বিন্যাস ছাড়া অন্য সব ক্ষেত্রেই কমিশন স্থিতাবস্থা বজায় রাখার সুপারিশ করেছেন। স্বভাবতই এই রিপোর্ট রাজ্য সরকারকে হতাশ করেছে। এই কমিশনের রিপোর্টের সুপারিশের ওপর রাজ্য সরকারের অভিমত ইতিমধ্যেই কেন্দ্রকে পাঠানো হয়েছে।

১০। জেলা প্রশাসনকে উন্নত ও জনমুখী করে তুলতে আমরা সচেষ্ট। গ্রামাঞ্চলের দরিদ্র মানুষদের উপকারের জন্য কর্মনিয়োগের সুযোগ সৃষ্টি সংক্রান্ত বিভিন্ন কর্মসূচির রূপায়ণে প্রশাসন, আগের মতোই পঞ্চায়েত প্রতিষ্ঠানসমূহের সঙ্গে মিলিতভাবে কাজ চালিয়ে যাচ্ছেন। জেলা এবং ব্লকস্তরে পরিকল্পনা প্রণয়নের ব্যাপারেও প্রশাসন নিজেদের ঘনিষ্ঠভাবে বিজড়িত করেছেন এবং এই বিষয়টি ভারতের সর্বত্র প্রশংসিত হয়েছে। ব্লক পর্যায় থেকে পরিকল্পনা প্রণয়ন এবং উন্নয়নমূলক প্রকল্পগুলির নির্বাহে পঞ্চায়েতসমূহের অংশগ্রহণ সম্পর্কে পূর্বাঞ্চলের রাজ্যগুলির অভিজ্ঞতা পর্যালোচনা করার জন্য ১৯৮৯ সালের এপ্রিল মাসে ভারত সরকার পশ্চিমবঙ্গ সরকারের সহযোগিতায় কলকাতায় একটি আলোচনাচক্রের আয়োজন করেছেন। এই সেমিনারের মাধ্যমে বিভিন্ন রাজ্যের প্রতিনিধিরা পারস্পরিক অভিজ্ঞতা বিনিময় করে নিজেদের দৃষ্টিভঙ্গিকে আরও সমৃদ্ধ করতে পারবেন।

১১। জেলা প্রশাসন গত বছর এই রাজ্যে প্রবল আকারে যে প্রাকৃতিক বিপর্যয় দেখা দিয়েছিল সেই বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত মানুষদের দুর্দশামোচনের কাজ চালিয়ে গেছেন। ১৯৮৮-৮৯ সালে বিভিন্ন পৌর প্রতিষ্ঠানের নির্বাচন ও প্রশাসন সাফল্যের সঙ্গে পরিচালনা করেছেন। লোকসভার পরবর্তী নির্বাচন পরিচালনার জন্য জেলা প্রশাসন এখন নিজেদের যথোপযুক্তভাবে প্রস্তুত করে তুলছেন। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ গঠিত হওয়ার সঙ্গে সঙ্গে দার্জিলিং-এ পাহাড়ী এলাকাগুলিতে প্রশাসনে এক অভিনব পরীক্ষার সূত্রপাত হয়েছে।

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রসঙ্গত বলতে চাই যে প্রশাসনকে দুর্নীতিমুক্ত করার জন্য আমরা ক্রমগত প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। ১৯৮৮ সালে তদারকি কমিশন (Vigilence Commission) ৩২৫টি ক্ষেত্রে প্রাথমিক তদন্ত শুরু করেছেন এবং ৫২৯টি ক্ষেত্রে প্রাথমিক তদন্তের কাজ শেষ করেছেন। তাছাড়া ৬২টি ক্ষেত্রে বিভাগীয় ব্যবস্থা গ্রহণের সুপারিশ করেছেন।

১৩। সরকারি কর্মচারীদের আর্থিক-সুবিধা প্রদানের জন্য যে তৃতীয় বেতন কমিশন গঠিত হয়েছিল তার সুপারিশ তারা সরকারের কাছে পেশ করেছেন। সুপারিশগুলি সরকার বিবেচনা করে দেখছেন।

১৪। শেষ করার আগে আমি উল্লেখ করতে চাই, হাওড়া পৌর নিগমের বিগত নির্বাচন সুষ্ঠু ও নিরপেক্ষ ভাবে সম্পন্ন হয়েছে।

১৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে, আমি ১৮ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসূহ বাবদ ১৩,৭৯,৬০,০০০ টাকা (তেরো কোটি উনআশি লক্ষ ষাট হাজার টাকা) এবং ১৯ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫৩—জেলা প্রশাসন" বাবদ ১৩,৫৬,৫৬,০০০ টাকা (তেরো কোটি ছাপান্ন লক্ষ ছাপান্ন হাজার টাকা) ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

## DEMAND No. 19

### Major Head : 2053—District Administration

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,56,56,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administration".

(This is inclusive of a total sum of Rs. 3,39,14,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Joyoti Basu which was laid on the Table was published in along with Demand No. 18.

## DEMAND No. 20

### Major Head : 2054—Treasurey and Accounts Administration

**Shri Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,65,84,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054—Treasury and Accounts Administration".

(This is inclusive of a total sum of Rs. 2,16,46,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 21

### Major Head : 2055—Police

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,40,24,48,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police".

(This is inclusive of a total sum of Rs. 60,06,12,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Joyoti Basu was laid on the Table

২। ১৯৮৮-৮৯ সালে এই খাতে মোট ২১৭,১৩,২৭,০০০ টাকা (দুশো সতেরো কোটি তেরো লক্ষ সাতাশ হজার টাকা) মঞ্জুর করা হয়েছিল। এই অর্থাঙ্কের মধ্যে ঐ বছরের জন্য অনুপূরক অনুদান হিসাবে মঞ্জুর করা ১১,৭৮,৫৮,০০০ টাকাও (এগারো কোটি আটাত্তর লক্ষ আটান্ন হাজার টাকা) ধরে নেওয়া হয়েছিল।

৩। কর্মীবর্গের বর্ধিত বেতন ও ভাতা, ভরতুকিমূলক দরে রেশন সরবরাহ বজায় রাখা, নূতন নূতন থানা প্রতিষ্ঠা, পুলিশবাহিনী কর্মতত্তাপরতা বৃদ্ধি এবং পশ্চিমবঙ্গ পুলিশের অধীনে দুটি অতিরিক্ত সশস্ত্র পুলিশ ব্যাটালিয়ন গঠন করা ইত্যাদির জন্য বরাদ্দ বাড়ানো প্রয়োজন বলেই ১৯৮৯-৯০ সালে অনুমিত ব্যয়ের পরিমাণ প্রধানত বৃদ্ধি পেয়েছে।

৪। ১৯৮৮-৮৯ সালে যেসব বড় ঘটনা ঘটেছিল এবং দৃঢ় ও যথাযথ ভাবে মোকাবিলা করার প্রয়োজন হয় এমন যেসব গুরুত্বপূর্ণ বিষয় ও সমস্যা প্রকট হয়েছিল, মাননীয় সদস্যবৃন্দের অবগতির জন্য এই সুযোগে আমি তা সংক্ষেপে বলতে চাই। ভারত সরকার, রাজ্য সরকার ও জি এন এল এফ-এর মধ্যে দার্জিলিং চুক্তি স্বাক্ষরিত হওয়াই ঐ বছরের সর্বাধিক গুরুত্বপূর্ণ ঘটনা। ঝাড়খন্ড কো-অর্ডিনেশন কমটি ও সংশ্লিষ্ট গোষ্ঠীগুলি ঐ বছরে তাদের তৎপরতা বৃদ্ধি করেছিল। আমাদের মনোযোগ আকর্ষণ করে এমন আর একটি গুরুতর সমস্যা হল বাংলাদেশের নাগরিকদের ক্রমশ বেশি সংখ্যায় পশ্চিমবঙ্গে অনুপ্রবেশ। মৌলবাদী সাম্প্রদায়িক শক্তিগুলির তৎপরতাও বৃদ্ধি পেয়েছিল। রাজনৈতিক ক্ষেত্রে, কংগ্রেস (আই) রাজ্যের বিভিন্ন অংশে বেশ কিছু হিংসাত্মক বিক্ষোভ সংগঠিত করেছে।

আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, প্রশাসন মোটামুটি দক্ষতার সঙ্গে বিভিন্ন পরিস্থিতি মোকাবিলা করতে এবং আমাদের নীতির সঙ্গে সঙ্গতি রেখে জনসাধারণের সহযোগিতা সহজে আদায় করতে সক্ষম হয়েছে। একই সঙ্গে, থানার সংখ্যাবৃদ্ধি, তদন্ত কেন্দ্র খোলা, পুলিশবাহিনীর কর্মতৎপরতা বৃদ্ধি এবং যোগাযোগের উন্নতিসাধনের মাধ্যমে আমরা পুলিশ প্রশাসনকে শক্তিশালী ক'রে তুলতে সক্ষম হয়েছি। পুলিশ কর্মচারিদের জন্য কল্যাণমূলক সুযোগ-সুবিধার ব্যবস্থা করার উপরও আমরা গুরুত্ব দিয়ে চলেছি। এর মধ্যে রয়েছে আবাসনের ব্যবস্থা, ভরতুকি দিয়ে রেশন সরবরাহ ইত্যাদি।

৫। দার্জিলিং-এর পাহাড়ে জি এন এল এফ-এর আন্দোলনের ফলে উদ্ভুত পরিস্থিতি সম্পর্কে আমি এর আগে বিভিন্ন উপলক্ষ্যে মাননীয় সদস্যদের অবহিত করেছি। ১৯৮৮ সালের ২৫এ জানুয়ারি নূতন দিল্লিতে অনুষ্ঠিত বৈঠকের পর আমরা বিশ্বাস করেছিলাম যে, অধিকাংশ বিষয়েরই সরকারিভাবে নিষ্পত্তি হয়েছে। দুর্ভাগ্যের বিষয়, আন্দোলন অব্যাহত রইল। ১৯৮৮ সালের ১০ই ফেব্রুয়ারি থেকে শুরু হল চল্লিশ দিনের বন্ধ, আর সেইসঙ্গে হিংসাত্মক ঘটনা ও অগ্নিসংযোগ। তা সত্ত্বেও, এই সমস্যার একটি রাজনৈতিক সমাধানে উপনীত হওয়ার লক্ষ্যে আলোচনার টেবিলে ফিরে যাওয়ার জন্য আমাদের প্রয়াস অব্যাহত রেখেছিলাম। অবশেষে ভারত সরকারের সহায়তায় একটি চূড়ান্ত মীমাংসায় পৌঁছানো সম্ভব হয়েছে। এ বিষয়ে উদ্ভুত বিভিন্ন ঘটনা জানানোর জন্য ১৯৮৮ সালের ৩০এ এপ্রিল আমি একটি সর্বদলীয় বৈঠক আহ্বান করেছিলাম এর ফলশ্রুতিতে ১৯৮৮ সালের ২২এ আগস্ট দার্জিলিং সম্পর্কে একটি ত্রি-পাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হয়। কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রি শ্রী বুটা সিংও উপস্থিত ছিলেন এবং আমার সঙ্গে তিনিও চুক্তির সাক্ষী ছিলেন। ১৯৮৮ সালের ২২এ আগস্ট নাগরিকত্ব, ভারতীয় গোর্খা রেজিমেন্ট এবং সংবিধানের অষ্টম তফসিলে গোর্খা ভাষার অর্ন্তভূক্তি সংক্রান্ত বিষয়সমূহ সম্পর্কে একটি পৃথক মীমাংসা-স্মারকপত্রে ভারত সরকারও স্বাক্ষর করে। সংবিধানের অষ্টম তফসিলে নেপালী ভাষার অন্তর্ভূক্তির জন্য আমাদের যে দাবি ছিল আমরা, রাজ্য সরকারের পক্ষ থেকে অবশ্য তা থেকে সরে আসি নি।

৬। ত্রিপাক্ষিক চুক্তিতে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ গঠন, শিলিগুড়ির সমতল অঞ্চল থেকে কিছু কিছু এলাকা জুড়ে দিয়ে তাদের পার্বত্য পরিষদের আওতায় নিয়ে আসা, ১৯৮৮ সালের ১৫ই ডিসেম্বরের মধ্যে পার্বত্য পরিষদের প্রধান নির্বাচন অনুষ্ঠিত করা, পরিষদের সভাপতিকে রাজ্যের মন্ত্রিপরিষদের একজন মন্ত্রীর সমান মর্যাদা দেওয়া এবং হত্যাকান্ডের সঙ্গে যারা জড়িত তাদের বাদ দিয়ে জি এন এল এফ আন্দোলনের সঙ্গে জড়িত থাকায় যাদের গ্রেপ্তার করা হয়েছিল তাদের বিরুদ্ধে সব ফৌজদারি মামলা প্রত্যাহার করা ও তাদের মুক্তি দেওয়ার ব্যবস্থা করা হয়। চুক্তিতে এটাও স্থির হয়, আন্দোলনে যেসব সরকারি কর্মচারী অংশ নিয়েছেন তাঁদের বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে না। জি এন এল এফ তাদের কর্মীদের সব বে-আইনি অস্ত্রশস্ত্র সমর্পণ করার নির্দেশ দিতে ও সব আন্দোলনধর্মী কার্যকলাপ তুলে নিতেও রাজী হয়। সেইসঙ্গে দার্জিলিং-এর পার্বত্য অঞ্চলে শান্তি বজায় রাখতে এবং রাজনৈতিক কাজকর্ম স্বাভাবিক করে তুলতে প্রশাসনের সঙ্গে সম্পূর্ণ সহযোগিতা করতে সম্মত হয়। মামনীয় সদস্যেরা জনেন, আমরা দার্জিলিং পার্বত্য পরিষদ আইন বিধিবদ্ধ করেছি এবং ১৯৮৮ সালের ১৩ই ডিসেম্বর পরিষদের নির্বাচন অনুষ্ঠিত হয়েছে। শ্রী সুভাষ ঘিসিং পার্বত্য পরিষদের সভাপতি ও মুখ্য নির্বাহী পারিষদ হিসাবে নির্বাচিত হয়েছেন। চুক্তিতে আরও যেসব ব্যবস্থার কথা বলা হয়েছে আমরা সেগুলিও কার্যকর করেছি। ১৯৮৮ সালের ২রা থেকে ১৬ই অক্টোবর এবং ৬ই নভেম্বর অস্ত্রশস্ত্র সমর্পণের কর্মসূচি মত ব্যবস্থা করা হয়।

৭। পার্বত্য পরিষদ গঠিত হওয়ার পরেও পার্বত্য এলাকার কোনও কোনও জায়গায় হিংসাত্মক ও অগ্নিসংযোগের ঘটনা ঘটে। এ ব্যাপারে আমরা শ্রী সুভাষ ঘিসিং-এর সঙ্গে আলোচনা করেছি এবং শান্তিশৃঙ্খলা বজায় রাখতে ও যারা হিংসাত্মক কর্যকলাপ চালিয়ে যায় তাদের বিরুদ্ধে কার্যকর ব্যবস্থা নেওয়ার জন্য পুলিশকে কঠোর নির্দেশ দিয়েছি। কোথাও কোথাও অবরোধ করা হচ্ছে বলে খবর আসছে, যার ফলে কোনও কোনও এলাকায় অত্যাবশ্যক সামগ্রীর সরবরাহ বন্ধ হয়ে যাচ্ছে। এইসব হিংসাত্মক ও সন্ত্রাসমূলক কার্যকলাপ, শান্তি ফিরিয়ে আনা এবং রাজনৈতিক পরিবেশকে স্বাভাবিক করে তোলার পক্ষে সহায়ক নয়। এই কলকাতাতে সম্প্রতি শ্রী সুভাষ ঘিসিং-এর সঙ্গে আমার যে বৈঠক হয় তাতে পার্বত্য এলাকায় শান্তিশৃঙ্খলা ফিরিয়ে আনার ওপর গুরুত্ব দিয়েছি। সুভাষ ঘিসিং বিশেষ নিরাপত্তা বাহিনী হিসাবে হোমগার্ড বাহিনী গড়ে তোলার প্রস্তাব করেছেন। আমরা জানিয়েছি, যেহেতু আইন ও শৃঙ্খলার বিষয়টি রাজ্যের এক্তিয়ারভুক্ত তাই জেলা প্রশাসনকে এ ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেওয়ার নির্দেশ দেওয়া হয়েছে।

৮। বহু মানুষকে পাহাড়ী এলাকায় তাদের ঘরবাড়ি ছেড়ে চলে আসতে হয়েছে। প্রশাসন, জি এন এল এফ ও সি পি আই (এম)-এর সঙ্গে আলোচনা করে আমরা তাদের পুনর্বাসনের বিষয়টি হাতে নিয়েছি।

৯। আন্দোলনের সময় যেসব সরকারি সম্পত্তি ধ্বংস হয়েছে সেগুলির পুনর্নির্মাণের জন্য অর্থ কমিশন ১৯৮৯-৯০ সালের জন্য ২০ কোটি টাকা মঞ্জুর করেছেন। এ ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হয়েছে আর, ১৯৮৯-৯০ সালে পুনর্গঠনের কাজে হাত দেওয়া হবে।

১০। জি এন এল এফ প্রসঙ্গে আমি জলপাইগুড়ি জেলার পরিস্থিতি সম্পর্কে কিছু বলতে চাই। স্মরণে থাকতে পারে, ডুয়ার্সের কোনও কোনও অংশে ঐ আন্দোলনের প্রভাব গিয়ে পড়ে। যাই হোক, ত্রিপাক্ষিক চুক্তির পরে, ডুয়ার্সের বসবাসকারী নেপালীদের কয়েকজন প্রতিনিধি কলকাতায় এসে আমার সঙ্গে দেখা করেন। মূলত আর্থিক উন্নয়নের ব্যাপারে তাঁরা কিছু দাবি রাখেন। সেগুলি সরকার বিবেচনা করে দেখছেন। তাঁরা অস্ত্র সমর্পণ করতেও শুরু করেছেন। এ পর্যন্ত ৩০০-র বেশি দেশি বন্দুক, তীর ও ধনুক এবং গোলাবারুদ সমর্পণ করা হয়েছে।

১১। সাধারণভাবে জনগণের এবং বিশেষ করে রাজনৈতিক দল ও গণসংগঠনগুলির সক্রিয় সহযোগিতা ও সহায়তায় আমরা এই রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখতে পেরেছি। প্রশাসনও সব সময় সতর্ক থেকেছে। তা সত্ত্বেও, দেশে মৌলবাদী ধর্মীয় গোষ্ঠীর উদ্ভব পশ্চিমবঙ্গেও অশুভ ছায়া ফেলেছে। হিন্দু ও মুসলমান মৌলবাদীরা খুবই সক্রিয় হয়ে ওঠার ফলে সর্বদাই উত্তেজনা ও সংঘর্ষের পরিস্থিতির সৃষ্টি হচ্ছে। তা সত্ত্বেও বিভিন্ন ধর্মবিশ্বাসী অধিকাংশ মানুষ মৌলবাদীদের শ্লোগানে বিভ্রান্ত না হওয়ায় এইসব মৌলবাদীদের চেষ্টা বড় ধরনের প্রভাব ফেলতে পারেন। প্রশাসন আরও সজাগ দৃষ্টি রেখেছেন। ছোটখাট ঘটনা ঘটবার সম্ভবনা দেখা দিলেই ব্যবস্থা নেওয়ার জন্য আমরা প্রশাসনকে সুস্পষ্ট নির্দেশ দিয়েছি যাতে ঐসব সামান্য ঘটনা থেকে বিরাট সাম্প্রদায়িক অশান্তি দেখা না দেয় তা সুনিশ্চিত করা যায়। প্রধান প্রধান ধর্মীয় উৎসব ও অনুষ্ঠানের সময় যাতে শান্তি ও শৃঙ্খলা সুনিশ্চিতভাবে বজায় রাখা যায় তার জন্য ব্যাপক ব্যবস্থা নেওয়া হয়। দুর্ভাগ্যক্রমে, ১৯৮৮ সালের ২৪এ জুন মুর্শিদাবাদ জেলার কাশিমবাজারে হঠাৎ সাম্প্রদায়িক হাঙ্গামা দেখা দেয়। ইণ্ডিয়ান ইউনিয়ন মুসলীম লিগ দাবি করে আসছেন, এই রাজ্যে যে সমজিদগুলি ভারতের পুরাতত্ত্ব সমীক্ষার এক্তিয়ারে রয়েছে ও প্ররক্ষিত স্মৃতিস্তম্ভ হিসাবে ঘোষিত হয়েছে, সেখানে তাদের নমাজ পড়ার অনুমতি দেওয়া হোক। পুরাতত্ত্ব সমীক্ষা কর্তৃপক্ষ আমাদের জানালেন, প্ররক্ষিত স্মৃতিস্তম্ভ হিসাবে ঘোষিত করার কর্মপ্রকল্পের পরিপ্রেক্ষিতে এই ধরনের দাবি মেনে নেওয়া যায় না। ইণ্ডিয়ান ইউনিয়ন মুসলিম লিগ কাটরা অভিযানের ডাক দিলেন এবং ১৯৮৮ সালের ২৪-এ জুন বহরমপুরে এটি জনসভার আয়োজন করা হয়। ব্যাপক পুলিশি ব্যবস্থা করা হয়। প্রার্থনার পর জমায়েতের একটি অংশ কাটরার দিকে এগোতে থাকে। কিছু দুর্বৃত্ত কাশিমবাজারে তাদের আক্রমণ করে। ফলে ১৪ জুন নিহত ও ৩৯ জন আহত হয়। সি. আই. ডি. ঘটনাটির তদন্তের ভার নিয়েছে। ঘটনাগুলি সম্পর্কে আমরা তদন্ত কমিশন নিয়োগ করেছি। নিহতদের মধ্যে যাদের সনাক্ত করা গেছে ও যারা নিখোঁজ, তাদের পরিবারবর্গকে ২০,০০০ (কুড়ি হাজার) টাকা করে এক্স গ্র্যাসিয়া মঞ্জুর করা হয়েছে। ছ'টি মামলা রুজু করা হয়েছে ও বারো জনকে গ্রেপ্তার করা হয়েছে।

ঐ একই সন্ধ্যায় ঐ অভিযানের অংশগ্রহণকারীদের মধ্যে বেশ কিছু মানুষ ৩৬৫ আপ লালগোলা প্যাসেঞ্জারে ফিরে যাচ্ছিলেন। তাদের মধ্যে যারা ট্রেনের মাথায় চড়ে যাচ্ছিলেন, কাশিমবাজার স্টেশনের কাছে তাঁদের লক্ষ্য করে কিছু মানুষ ঢিল ছোঁড়ে। ট্রেনটি যখন নসিপুর হল্টে এসে পৌঁছায়, তখন মিছিলে অংশগ্রহণকারীদের মধ্যে যারা ট্রেনের মাথায় চড়েছিলেন তাঁদের সঙ্গে স্থানীয় কিছু মানুষের আর এক দফা ইট ছোঁড়াছুঁড়ি হয়। তাতে আটত্রিশ জন (সাত জন হিন্দু ও একত্রিশ জন মুসলমান) আহত হন বলে জানা গেছে।

১২। বাংলাদেশি নাগরিকদের দলে দলে পশ্চিমবঙ্গে চলে আসার সমস্যাটি রয়েই গেছে এবং আমরা তা সময় সময় ভারত সরকারকে জানিয়েছি। রিপোর্টে দেখা যাচ্ছে, অনুপ্রবেশ উত্তরোত্তর বেড়েই চলেছে। এই পটভূমিকায় নিখিল বঙ্গ নাগরিক সংঘ ও রাষ্ট্রীয় স্বয়ংসেবক সংঘের মতো সংগঠনের কার্যকলাপও বেড়ে গেছে। রাজ্য পুলিশের অধীন মোবাইল টাস্ক ফোর্স এরকম বহু অনুপ্রবেশকারীকে খুঁজে বের করতে পেরেছে এবং হয় তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নিয়েছে না হয় তাদের বাংলাদেশে ফেরত পাঠিয়ে দিয়েছে। সীমান্ত রক্ষী বাহিনীও তাদের অনেককে ধরে আবার ফেরত পাঠিয়ে দিয়েছে। ১৯৮৮ সালে মোবাইল টাস্ক ফোর্স ২৭,১১০ জনকে খুঁজে বের করে আর, সীমান্তরক্ষী বাহিনীর হাতে ধরা পড়ে মোট ১৯,৪৬৭ জন। ১৯৮৭ সালে ঐ সংখ্যা ছিল যথাক্রমে ২৩,৮২৪ ও ২৪,২১৮। মোবাইল টাস্ক ফোর্সের শক্তি বাড়ানোর জন্য আমরা বারবার ভারত সরকারকে অনুরোধ করে আসছি, আবার লিখে জানিয়েছি। এ বিষয়ে আমি নিজেও ভারতের প্রধানমন্ত্রীর কাছে লিখেছি।

১৩। ঝাড়খণ্ড মুক্তিমোর্চা এবং ঝাড়খণ্ড কো-অর্ডিনেশন কমিটিও সি. পি. আই. (এম. এল) এবং অন্যান্য গোষ্ঠীর সমর্থনপুষ্ট হয়ে মধ্যপ্রদেশ, বিহার, উড়িষ্যা এবং পশ্চিমবঙ্গের ২১টি জেলা নিয়ে পৃথক ঝাড়খণ্ড রাজ্যের দাবিতে তাদের আন্দোলন আরও জোরদার করেছে। এই দাবির সঙ্গে পশ্চিমবঙ্গ যতটা সংশ্লিষ্ট তাতে পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুরের ক্ষেত্রে এরকম দাবির কোনও ভিত্তি দেখা যায় না। কারণ, ঐ জেলাগুলিতে তারা সংখ্যাগরিষ্ঠ তো নয়ই, এমনকি তারা বসবাসও করে বিভিন্ন এলাকায় ছড়িয়ে ছিটিয়ে।

এই রকম বিচ্ছিন্নতাবাদী দাবিকে যেমন আমল দেওয়া যায় না, তেমনই আমরা বরাবরই বলে আসছি যে আমাদের আদিবাসী মানবগোষ্ঠীর প্রকৃত, আর্থিক, সামাজিক ও শিক্ষাগত সমস্যাদি আমাদের তৎপর ও কার্যকরভাবে মেটানো উচিত। বিভিন্ন কর্মপ্রকল্প ও সর্মসূচি চালু রয়েছে, আর ঐ ধরনের কর্মসূচির যথাযথ রূপায়ণ সুনিশ্চিত করার জন্য আমরা নির্দেশ জারি করেছি।

১৪। ১৯৮৮ সালের ৩০এ নভেম্বর ঝাড়খণ্ড মুক্তি মোর্চা কলকাতায় একটি সমাবেশের অনুষ্ঠান করেছিল। পরে, ঝাড়খণ্ড কো-অর্ডিনেশন কমিটি ১৯৮৯ সালের ৩১এ জানুয়ারি একটি সমাবেশ করে এবং রাজ্য সরকারের কাছে একটি স্মারকলিপি পেশ করে।

১৫। এটি উল্লেখ করা যেতে পারে যে, সাঁওতালী ভাষা সরকারের মনোযোগ আকর্ষণ করছে। বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর ও পুরুলিয়া জেলা তফসিলি উপজাতিভুক্ত প্রায় ২,৩০০ জন শিক্ষক আছেন। অলচিকি হরফে সাঁওতালি ভাষার মাধ্যমে শিক্ষাদানের বিষয়টি সবসময়ই বিবেচনাধীন আর এটি স্টেট কাউন্সিল ফর এডুকেশনাল রিসার্চ অ্যাণ্ড ট্রেনিং-এর দৃষ্টি আকর্ষণ করছে। প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকগণ যাতে অলচিক হরফ ব্যবহারোপযোগী শিক্ষাদান পদ্ধতিসমূহের সঙ্গে পরিচিত হতে পারেন সেজন্য তাঁদের প্রশিক্ষণ কর্মসূচি পরিচালনা করা হচ্ছে, আর এ পর্যন্ত প্রায় ৮০০ জন শিক্ষককে এই কর্মসূচির আওতায় নিয়ে আসা হয়েছে। অলচিকি হরফে সাঁওতালী ভাষার প্রাথমিক পাঠ্য পুস্তক বিতরণের কাজও হাতে নেওয়া হয়েছে।

১৬। এই বছরে নকশালপন্থী ক্রিয়াকলাপ তেমন কিছু হয়নি। তবে, আই. পি. এফ. আন্দোলনমূলক বেশ কিছু কর্মসূচি নিয়েছিল। আনন্দমার্গীরা ও তাদের সম্মুখ সারির সংগঠনগুলি সক্রিয় ছিল। পুরুলিয়ায় আনন্দমার্গীরা যে বিভিন্ন আদিবাসীদের জায়গা ও বনভূমিতে অনধিকার প্রবেশ করেছিল তার খবর পাওয়া গেছে। সাম্প্রতিক একটি ঘটনায় বন বিভাগ পুলিশের সাহায্য নিয়ে ঐ ধরনের জবর দখল হটিয়ে দিয়েছিল। এই অভিযানের সময়, পুলিশ দুটি আধা-স্বয়ংক্রিয় রাইফেল (আমেরিকায় প্রস্তুত), একটি ওয়েবলি স্কট রিভলবার, একটি ডি বি বি এল বন্দুক' (সব কটিই লাইসেন্সবিহীন) চারটি পাইপ গান, প্রচুর পরিমাণ গোলাবারুদ ও লেসারযুক্ত একটি টেলিস্কোপ উদ্ধার করেছিল। দেখা গিয়েছিল, ওরা প্রায় কুড়ি একরের মতো বনভূমিতে অনধিকার প্রবেশ করেছিল। দু'জনকে গ্রেপ্তার করা হয়।

১৭। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, জনসাধারণের গণতান্ত্রিক অধিকার ও সুযোগ-সুবিধাগুলির ক্ষেত্রে যাতে কোনও হস্তক্ষেপ না ঘটে সেটা দেখাই আমাদের নীতি বলে আমরা স্বীকার করে নিয়েছি। একই সঙ্গে সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষেরা যাতে আইনের আশ্রয় গ্রহণের সুযোগ পেতে পারেন সেজন্য তাঁদের স্বার্থ রক্ষা করার জন্য আমরা চেষ্টা করেছি। নীতিগত বিষয় হিসাবেই আমরা শান্তিপূর্ণ, রাজনৈতিক, গণতান্ত্রিক, ও ট্রেড ইউনিয়ন আন্দোলনে হস্তক্ষেপ করিনি আর ঐ ধরনের আন্দোলনের ক্ষেত্রে হস্তক্ষেপ না করার জন্য প্রশাসনকে সুস্পষ্ট নির্দেশ দেওয়া হয়েছে। এই বছরে এ রাজ্যে বিভিন্ন রাজনৈতিক দল বেশ কয়েকটি আন্দোলন সংগঠিত করেছিল। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা এবং কলিকাতায় কংগ্রেস (আই) নিরবচ্ছিন্ন আন্দোলনের এক কর্মসূচি গ্রহণ করেছিল ... আগেই হিংসাশ্রয়ী কার্যকলাপের আহ্বান, পুলিশের কাছ থেকে অসত্র ছিনতাই এবং পুলিশ ও তাদের গাড়ির উপর আক্রমণ ঘটে। ১৯৮৮ সালের ৪ঠা আগস্ট কুচবিহারে কংগ্রেসের আইন-অমান্য কর্মসূচিতে এটি প্রতিফলিত হয়েছিল। সেখানে এবং পরবর্তী অন্যান্য আন্দোলনে পুলিশ গুলি চালাতে বাধ্য হয়। পরিবেশকে বিষিয়ে তুলতে প্রশাসন ও পুলিশকে ভয় দেখানো ও শাসানো এবং বারংবার হিংসাশ্রয়ী কার্যকলাপের আহ্বান দেওয়ার নীতি গ্রহণ করা হয়েছিল। কংগ্রেস-সংগঠিত এইসব আইন-অমান্য কর্মসূচিতে বিভিন্ন জেলায় বহুসংখ্যক পুলিশ কর্মী আহত হয়েছিলেন এবং সরকারি সম্পত্তিও বিনষ্ট হয়েছিল। রাজ্য কংগ্রেসের সভাপতি যখন কংগ্রেসিদের স্টেনগান নিয়ে প্রস্তুত হওয়ার জন্য ডাক দেন বা যেখানে তিনি রক্তগঙ্গা বইয়ে দেওয়ার হুমকি দেন, সেখানে এতে আশ্চর্যান্বিত হওয়ার কারণ নেই। অমরা বিশ্বাস করি, শান্তিপূর্ণ ও রাজনৈতিক আন্দোলনগুলি গণতান্ত্রিক প্রক্রিয়ার অপরিহার্য অঙ্গ, কিন্তু যেখানে গণতান্ত্রিক আন্দোলনের বারংবার পুলিশের উপর হিংসার তাণ্ডবলীলা চালানো হয় অথবা যখন সরকারি সম্পত্তি নষ্ট করা হয়, সেরকম পরিস্থিতি সরকার বরদাস্ত করতে পারেন না।

১৮। ১৯৮৮ সালের ১০ই জুন রাজ্য বিধানসভার দুটি উপ-নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল এবং ১৯৮৮ সালের ৪ঠা সেপ্টেম্বর অনুষ্ঠিত হয়েছিল কলকাতা পৌর নিগমের উপ-নির্বাচন। ১৯৮৯ সালের ৫ই মার্চ হাওড়া পৌর নিগমের দ্বিতীয় সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়। ঐ অঞ্চলগুলিতে ব্যাপক পুলিশি ব্যবস্থা করা হয়েছিল এবং ১৯৮৯ সালের ৫ই মার্চ হাওড়ায় কিছু দুর্ভাগ্যজনক ঘটনা ছাড়া অঞ্চলগুলি সাধারণভাবে শান্তিপূর্ণই ছিল।

১৯। ফসল তোলার সময় সংঘর্ষের ঘটনার সংখ্যা আগের বছর যেখানে ছিল ১১, সেখানে ১৯৮৮ সালে সেই সংখ্যা ছিল মাত্র ৬।

২০। ডাকাতি, চুরি প্রভৃতির সংখ্যা থেকে দেখা যায় যে এই রাজ্যে অপরাধের মাত্রা কমে আসার দিকে। তবে খুনের ঘটনার সংখ্যা সামান্য বৃদ্ধি পেয়েছে। ১৯৮৮ সালে খুনের হার প্রতি এক লক্ষ জনসংখ্যা পিছু মহারাষ্ট্রে ছিল ৩.৫৫, মধ্যপ্রদেশে ৪.১০ এবং পশ্চিমবঙ্গে ৩.১৫। নগরগুলির ক্ষেত্রে কলকাতায় এই হার ছিল ০.৬১ অথচ দিল্লিতে সেটা ছিল ৪.৮৩।

২১। ১৯৮৮ সালে কলকাতা বাদে সারা পশ্চিমবঙ্গে গ্রাহ্য অপরাধের মোট সংখ্যা ছিল ৫২,৭৬২ আর আগের বছর সেই সংখ্যা ছিল ৫১,৭৭৪। ভারতের অন্যান্য রাজ্য সম্পর্কে ১৯৮৮ সালে অপরাধের যে সংখ্যা পাওয়া গেছে তদনুসারে, প্রতি ১ লক্ষ জনসংখ্যা পিছু অপরাধের হার হিসাব করলে দেখা যায়, উড়িষ্যার সেটা ছিল ১০৪.৮৬, মধ্যপ্রদেশে ২৯০.৮৬, মহারাষ্ট্রে ২৪৯.২৮ আর পশ্চিমবঙ্গে ১১৬.৪৭। নগরগুলিতে সংঘটিত অপরাধের হারের তুলনা করলে দেখা যায়, সেটা দিল্লিতে যেখানে ছিল ৪৫৯.১৯ সেখানে কলকাতায় ছিল ১৫০.০২।

২২। নারীদের বিরুদ্ধে অপরাধ যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। ধর্ষণের ঘটনা ১৯৮৪ সালে ছিল ৫৯৪টি, ১৯৮৭ সালে ৪৪২টি এবং ১৯৮৮ সালে ৫২৯টি। নারী অপহরণের ঘটনা ১৯৮৪ সালে ছিল ৪৩৬টি, ১৯৮৭ সালে ২৮০টি আর ১৯৮৮ সালে ৩০৬টি। পণের ব্যাপারে বধূহত্যার ঘটনা ১৯৮৭ সালে ছিল ২৫৪টি। সেটি ১৯৮৮ সালে বেড়ে গিয়ে ২৬৩টিতে দাঁড়ায়। এর জন্য যা প্রয়োজন তা হল এই ঘৃণ্য সামাজিক পাপাচার সম্বন্ধে জনসাধারণের মধ্যে চেতনা সৃষ্টির জন্য প্রশাসন ও গণ-সংগঠনগুলির সদা-সতর্ক দৃষ্টি। আমরা স্থানীয় কর্মকর্তা এবং মহিলা সমিতিসমূহের প্রতিনিধিদের নিয়ে জেলা স্তরে উপদেষ্টা কমিটি নিয়োগ করেছি। এর নিয়ন্ত্রণের জন্য বিশেষ ধরনের প্রশাসনিক, সামাজিক এবং রাজনৈতিক প্রচেষ্টা দরকার। এই ধরনের অপরাধ দমন করার জন্য আমরা মহিলা পুলিশ অফিসারের পদ সৃষ্টি করার কথা বিবেচনা করছি।

২৩। আন্তর্দলীয় ও অন্তর্দলীয় সংঘর্ষ বৃদ্ধি পেয়েছে। লক্ষ্য করা গেছে যে প্রধানত স্থানীয় বা ব্যক্তিগত বিবাদ থেকেই এই ধরনের সঙ্কটের সূচনা ঘটে যা শেষ পর্যন্ত রাজনৈতিক সংঘর্ষের রূপ নেয়। ১৯৮৮ সালে মোট ৪১৬টি অন্তর্দলীয় এবং ৬২টি আন্তর্দলীয় সংঘর্ষের ঘটনা ঘটে। আন্তর্দলীয় সংঘর্ষে ৩৪ জন সি পি আই (এম), ১৯ জন কংগ্রেস (ই), ২ জন ফরওয়ার্ড ব্লক ও ৭ জন আর এস পি সমর্থক এবং অন্যান্য ২৪ জন প্রাণ হারিয়েছেন। প্রতিটি ঘটনায় পুলিশ হস্তক্ষেপ করে এবং প্রয়োজনীয় আইনগত ব্যবস্থা নেওয়া হয়। সংশ্লিষ্ট এলাকাগুলিতে শান্তি ফিরিয়ে আনার জন্যও প্রচেষ্টা চালানো হয়। এই সংক্রান্ত মামলাগুলিতে মোট ৫৯০ জন সি পি আই (এম), ৫৩৫ জন কংগ্রেস (ই), ১০৬ জন ফরওয়ার্ড ব্লক এবং ৯০ জন আর এস পি সমর্থক এবং অন্যান্য ৫৪৬ জনকে গ্রেপ্তার করা হয়েছে। সর্বত্র সন্ত্রাস ছড়িয়ে দেওয়া হচ্ছে এবং প্রশাসন পক্ষপাতদুষ্ট এই মর্মে ভিত্তিহীন অভিযোগ আনা হচ্ছে বলে আমি সুনির্দিষ্টভাবে এগুলি উল্লেখ করলাম। উপরোক্ত তথ্য থেকে দেখা যাচ্ছে যে কোনও না কোন গোষ্ঠীর উস্কানিতেই দলীয় সংঘর্ষ ঘটছে এবং প্রশাসন অভিযুক্তদের দলীয় পরিচিতি নির্বিশেষেই ব্যবস্থা নিয়েছে, যা আগে কখনো ঘটত না।

২৪। রাজ্যের রেলপথে অপরাধ সংখ্যা উ[illegible]ভাবে হ্রাস পেয়েছে। পুলিশ চোলাই মদ বিক্রেতা এবং সাট্টা ও জুয়া খেলার বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছে। সরকারি বণ্টন ব্যবস্থা এবং অত্যাবশ্যক পণ্য আইনের প্রয়োগ ও সেই সঙ্গে ভোজ্য তেলের ভেজাল প্রতিরোধের ক্ষেত্রে কলকাতা ও জেলাগুলিতে [illegible] ব্রাঞ্চ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে। রাজ্যের এনফোর্সমেন্ট মেশিনারি মোট ১,৬৪০টি মামলা রুজু করে, গ্রেপ্তার করে ১,৯১৩ জনকে এবং প্রায় ৪.৩০ কোটি টাকা সমমূল্যের অত্যাবশ্যকীয় পণ্য আটক করে। কলকাতায় ৩১টি মামলা রুজু করা হয়। গ্রেপ্তার করা হয় ৩৩ জনকে এবং ২.৪০ কোটি টাকা সমমূল্যের পণ্য আটক করা হয়। অন্যান্য রাজ্যে যা ঘটছে তার সঙ্গে এর আকাশপাতাল তফাৎ। কিন্তু তবু আমাদের আত্মতুষ্টির কোনও অবকাশ নেই।

২৫। জনগণের সাহায্য ও সহযোগিতায় উপযুক্ত প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে মাদক-উপদ্রব কঠোরভাবে দমন করতে হবে। পুলিশের পক্ষ থেকে মাদক-দ্রব্যাদির বিক্রেতা ও [illegible] বিরুদ্ধে বিশেষ দমন প্রচেষ্টা চালানো হয়েছে। সি আই ডি এবং কলকাতা পুলিশে বিশেষ সেল গঠন করা হয়েছে। কলকাতা পুলিশ ১৯৮৮ সালে মোট ৩.৪৫ কিলো হেরোইন, ৪৭.৪ কিলো গাঁজা, ২.৪৬ কিলো চরস এবং ৪৭৫ গ্রাম আফিম আটক করেছে। পুলিশ ১৮৮ জন মাদক বিক্রেতা ও ফেরিওয়ালাকে গ্রেপ্তার করেছে এবং ১৮৮টি মামলা রুজু করেছে। পশ্চিম বাংলার অবশিষ্ট এলাকাগুলিতে রাজ্য সি আই ডি যথাক্রমে ১০২টি মামলা রুজু করেছে, ১.২৮৭ কিলো হেরোইন ও ব্রাউন সুগার, ৬০.২৯৫ গ্রাম হাশিস, প্রায় ৪৮ কিলো গাঁজা এবং ৭ গ্রাম কোকেনও আটক করেছে। গ্রেপ্তার করা হয়েছে ২০৮ জনকে। রাজ্য সরকারের ত্রাণ ও সমাজকল্যাণ এবং স্বাস্থ্য বিভাগ মাদকাসক্তির বিরুদ্ধে এবং মাদকাসক্তদের চিকিৎসা, রোগমুক্তি ও পুনর্বাসনের ব্যাপারে ব্যবস্থা নিয়েছে। এছাড়াও, সরকার মাদক উপদ্রবের বিরুদ্ধে সংগ্রামরত বেসরকারি সংস্থাগুলিকেও নানাভাবে সহায়তা করেছেন।

২৬। পুলিশের কর্মদক্ষতা ও কার্যকারিতা বাড়াবার উদ্দেশ্যে পুলিশকর্মীরা যেসব সুযোগসুবিধা পেয়ে থাকেন সেগুলির মনোন্নয়নের জন্য আমরা বিভিন্ন ব্যবস্থা নিয়ে চলেছি। পুলিশ বাহিনীর কর্মতৎপরতা বৃদ্ধি, টেলি-যোগাযোগ ব্যবস্থা এবং তদন্ত সহায়ক যন্ত্রপাতি উন্নততর করার জন্য গত বছর আমাদের পক্ষ থেকে ৭১ লক্ষ টাকা দেওয়া হয়েছে। মানোন্নয়ন কর্মসূচির অধীনে পুলিশ আবাসন কর্মপ্রকল্পের কাজও গত বছর অব্যাহত রাখা হয়েছে। এটিই ছিল ৮ম অর্থ কমিশনের কর্মসূচির শেষ বছর। এর মাধ্যমে কর্মপ্রকল্পাধীন পুলিশ আবাসনের জন্য মোট ৫১.৭৫ কোটি টাকা দেওয়া হয়েছে এবং মোট ৩,৫৬০টি আবাসন ইউনিট মঞ্জুর করা হয়েছে। সরকার গত বছর মনোন্নয়ন কর্মসূচির অধীনে ৪টি তদন্তকেন্দ্র এবং ৪৪টি মহিলা কনস্টেবলের পদ অনুমোদন করেছেন। থানা, অন্যান্য প্রশাসনিক ভবন, ব্যারাক এবং পদস্থ অফিসারদের জন্য কোয়ার্টার্স নির্মাণার্থে ৩ কোটি টাকা দেওয়া হয়েছে।

২৭। আমরা সরকারি [illegible] কিছু গণতান্ত্রিক অধিকার দিলেও পুলিশ কর্মীদের শুধুমাত্র [illegible]শন গঠন করতে অনুমতি দেওয়া হয়েছে। তাঁরা যেহেতু আইনের রক্ষক তাই আমি পুলিশের কঠোরভাবে শৃঙ্খলা-রক্ষার উপর বারবার জোর দিয়ে এসেছি। পুলিশ কর্মীদের শৃঙ্খলাভঙ্গের সমস্ত ঘটনা কঠোরভাবে মোকাবিলা করতে হবে। অবশ্য তাঁদের প্রকৃত

সমস্যাগুলির দিকে নজর দিতে হবে এবং প্রয়োজনীয় প্রতিকারমূলক ব্যবস্থা নিতে হবে। আমরা এই রাজ্যের পুলিশ কর্মীদের জন্য বেশ কিছু কল্যাণমূলক ব্যবস্থা চালু করেছি। তাঁদের অভাব-অভিযোগ তুলে ধরবার জন্য আমরা বিভিন্ন স্তরে যুগ্ম পরামর্শ কমিটি গঠন করেছি এবং ফিল্ড্ স্তরের কমিটিগুলি যাতে নিয়মিতভাবে মিলিত হয় তার জন্য নির্দেশ দিয়েছি। এক শ্রেণীর পুলিশ কর্মীর প্রকাশ্যে বিক্ষোভ প্রদর্শন ও মিছিল করা এবং প্রত্যক্ষভাবে সরকারের বিরোধিতা করার কয়েকটি ঘটনা আমাদের গোচরে আনা হয়েছে। পুলিশ বাহিনীর এই ধরণের বিশৃঙ্খলা জনস্বার্থ-বিরোধী হওয়ায় তা বরদাস্ত করা যায় না। অভাব-অভিযোগ কিছু থাকলে তা আন্দোলনের মাধ্যমে নয়, যুগ্ম পরামর্শ কমিটির মাধ্যমে উত্থাপিত হওয়া বাঞ্ছনীয়।

২৮। চলতি বছরে তিন জন পুলিশ কর্মী সাহসিকতার জন্য পুলিশ পদক, ২ জন অনন্য কর্মজীবনের জন্য রাষ্ট্রপতির পুলিশ পদক এবং ২৪ জন কৃতিত্বপূর্ণ কর্মজীবনের জন্য পুলিশ পদক লাভ করেছেন। এছাড়াও, অবর-পদাধিকারীদের প্রশংসনীয় কাজকর্মের জন্য বিশেষ পারিতোষিক দেওয়ার জন্য পুলিশ প্রধানদের অধিকার রয়েছে। একই সঙ্গে, শৃঙ্খলাভঙ্গের ঘটনা, দুর্নীতি, ক্ষমতার অপব্যবহার ইত্যাদিও কঠোরভাবে দমন করার চেষ্টা চলেছে। ১৯৮৮ সালে বিভিন্ন পদমর্যাদার মোট ৫৫৪ জন পুলিশ কর্মীর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে। উক্ত বছরে ৯ জন পুলিশ কর্মীকে পদচ্যুত বা বরখাস্ত করা হয়েছে। ১৭৩ জনের বেতন কমিয়ে শাস্তি দেওয়া হয়েছে এবং অন্যান্য ৮২৭ জনকে বিভিন্ন ধরনের লঘু দণ্ড দেওয়া হয়েছে।

২৯। পরিশেষে, আমি ক্রমবর্ধমান মৌলবাদী সাম্প্রদায়িক শক্তিগুলি সম্পর্কে সতর্ক হওয়ার জন্য সকল রাজনৈতিক দল এবং শুভবুদ্ধি-সম্পন্ন মানুষের কাছে আবেদন জানাচ্ছি। বিপথগামী একটি গোষ্ঠী যাতে জনসাধারণের মধ্যে অসন্তোষ ছড়িয়ে এই রাজ্যে সামাজিক তথা সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুণ্ণ করতে না পারে তার জন্য আমাদের সকলকেই সর্বদা সতর্ক থাকতে হবে। এই রাজ্যের পুলিশ বাহিনীকে নিরবচ্ছিন্নভাবে মৌলবাদী ও ঐক্যবিনাশি শক্তিসমূহ এবং হিংসাত্মক রাজনৈতিক আন্দোলনের মোকাবিলা করতে হচ্ছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, এসব সত্ত্বেও 'এই রাজ্যের পুলিশ বাহিনী দৃঢ়তা, নিরপেক্ষতা, সতর্কতা এবং কৌশল সহকারে এই ধরনের পরিস্থিতির মোকাবিলা করতে সক্ষম হয়েছে।

জনসাধারণের সক্রিয় সাহায্য ও সহযোগিতা না পেলে প্রশাসন এককভাবে সফল হতে পারে না। এটা আমাদের কাছে বিশেষ গর্ব ও সন্তুষ্টির বিষয় যে, ঐক্যবিনাশি শক্তিগুলিকে বিচ্ছিন্ন করে শৃঙ্খলা, শান্তি ও সম্প্রীতি বজায় রাখার জন্য আমাদের প্রয়াসে আমরা জনগণের পূর্ণ সহযোগিতা ও সমর্থন লাভ করেছি।

৩০। এই কথা বলে, আমি আমার বিভাগের ব্যয়বরাদ্দের দাবি অনুমোদন করার জন্য মাননীয় সদস্যদের কাছে দাবি পেশ করছি।

## DEMAND No. 22

### Major Head : 2056—Jails

**Shri Biswanath Choudhuri** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,14,94,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails".

(This is inclusive of a total sum of Rs. 3,53,74,000 already voted on account in March 1989.)

Written Speech of Shri Biswanath Choudhuri was laid on the Table

২। বামফ্রন্ট সরকার রাজ্যে ক্ষমতাসীন হওয়ার পর থেকেই বন্দীদের মঙ্গলের জন্য আমরা কারা-প্রশাসনকে গতিশীল করতে এবং কারাভ্যন্তরে বাস-ব্যবস্থার উন্নয়নের সচেষ্ট থেকেছি। আমার দপ্তর যে সব কর্মসূচি এবং প্রকল্প গ্রহণ করেছে সেগুলির অধিকাংশেরই মূল উদ্দেশ্য বন্দীদের সুখ-স্বাচ্ছন্দ্য এবং চিকিৎসাসংক্রান্ত সুবিধা ও ব্যবস্থাদির উন্নতিবিধান, বন্দীদের বৃত্তিমূলক প্রশিক্ষণের ব্যবস্থা এবং মহিলা ও অল্পবয়স্ক বন্দীদের জন্য বিশেষ পৃথকতর ব্যবস্থা করা।

৩। কারাগুলিতে স্বাচ্ছন্দ্য বৃদ্ধির ক্ষেত্রে মূল বিষয়গুলিকে যেমন জল-সরবরাহ ও অনাময় ব্যবস্থার উন্নতি, মহিলাবন্দীদের সম্পূর্ণ পৃথকীকরণ এবং বন্দীদের স্থান-সংকুলানজনিত সমস্যা নিরসনের জন্য আমরা আমাদের যোজনায় সর্বাধিক গুরুত্ব আরোপ করেছি। এই জন্য অর্থ কমিশনের অধীন উন্নয়নমূলক পরিকল্পনাখাতে আমরা বন্দীদের সুখ-স্বাচ্ছন্দ্য বিধায়ক প্রকল্পগুলির দ্রুত রূপায়ণের উপর জোর দিয়েছি।

৪। আমি মাননীয় সদস্যদের আনন্দের সঙ্গে জানাই যে, কারাগুলিতে বৈদ্যুতিকরণ, অনাময় ও জল-সরবরাহ ব্যবস্থার উন্নয়নের কাজগুলির জন্য এবং সুযোগ-সুবিধা বৃদ্ধি সংক্রান্ত প্রকল্পগুলির জন্য এক কোটি ছিয়ানব্বই লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এই প্রকল্পগুলির মধ্যে ১৪টি ছাড়া অন্যসবগুলির কাজ সম্পূর্ণ হয়েছে। উপরিউক্ত কাজগুলির মধ্যে ৬৯টি বৈদ্যুতিকরণ, ১৮টি জল-সরবরাহ এবং ৩৪টি অনাময় ব্যবস্থা সংক্রান্ত প্রকল্প রয়েছে। ঐ ৬৯টি বৈদ্যুতিকরণ প্রকল্পের মধ্যে ৪৬টি হল লোড-শেডিং-এর সময় বিভিন্ন জেলে বিদ্যুৎ সরবরাহ অব্যাহত রাখার জন্য জেনারেটর বসানোর ব্যবস্থা। জল-সরবরাহ, অনাময় ব্যবস্থা এবং বৈদ্যুতিকরণ সংক্রান্ত মূল সুযোগ-সুবিধাবিধায়ক প্রকল্পগুলির রূপায়ণ কেবল বন্দীদের জন্যই নয়, কারা-কর্মীদেরও বাস-ব্যবস্থার উন্নয়নের ক্ষেত্রে সুদূরপ্রসারী ভূমিকা পালন করেছে।

৫। বোলপুর ও দুর্গাপুরে সাব-জেল নির্মাণ সংক্রান্ত প্রকল্পগুলির কাজ এগিয়ে চলেছে।

৬। পুরুলিয়ায় ৯২ লক্ষ টাকা ব্যয়ে মানসিক রোগগ্রস্ত বন্দীদের জন্য একটি আবাস নির্মাণের কাজ এবং ৬২ লক্ষ টাকা ব্যয়ে শুধুমাত্র মহিলা বন্দীদের জন্য একটি কারা নির্মাণের কাজও এগিয়ে চলেছে। এই প্রকল্পগুলি রূপায়িত হলে মানসিক রোগগ্রস্ত বন্দীদের এবং মহিলা বন্দীদের বসবাস-ব্যবস্থা এবং পরিবেশগত উন্নয়ন সম্ভব হবে। এছাড়া আমরা ১৬টি কারায় ২ কোটি ৩১ লক্ষ টাকা ব্যয়ে মহিলাদের জন্য পৃথক সংলাগ (annexe) নির্মাণ প্রকল্পের অনুমোদনও দিয়েছি। ব্যারাকপুর সাব-জেল, শিলগুড়ি স্পেশাল জেল এবং হাওড়া জেলে ইতিমধ্যেই সংলাগগুলি নির্মিত হয়েছে ; অন্যান্য জেলে সংলাগ নির্মাণের কাজ এগিয়ে চলেছে। এই সূত্রে উল্লেখযোগ্য যে, কারাগুলিতে মহিলা বিভাগে কর্মরত মহিলা কর্মীদের জন্য ডিউটি রুম (duty room) নির্মাণের ব্যবস্থা করা হয়েছে। এই ডিউটি রুমগুলির জন্য জল

ও শৌচালয়ের ব্যবস্থাও করা হয়েছে। এর ফলে মহিলা বন্দীদের সঙ্গে মহিলা কারা-কর্মীদেরও বন্দী অবস্থায় রাত্রিবাসের বহু পুরাতন প্রথার অবসান ঘটানো হয়েছে।

৭। এই সমস্ত কারাগুলিতে মহিলাদের জন্য পৃথক সংলাগ নির্মাণের ফলে মহিলা বন্দীদের স্থান-সংকুলানজনিত সমস্যার সমাধানের পাশাপাশি বন্দীদের জন্য বিনোদন মূলক সুযোগ-সুবধা বৃদ্ধিরও ব্যবস্থা করা হয়েছে। এই সঙ্গে আমরা মেদিনীপুরে ১ কোটি ৬ লক্ষ টাকা ব্যয়ে অল্পবয়স্ক অপরাধীদের জন্য একটি প্রতিষ্ঠান নির্মাণের অনুমোদন দিয়েছি। এই প্রতিষ্ঠানে ১৮ থেকে ২১ বৎসর বয়স্ক বন্দীদের থাকার ব্যবস্থা হবে এবং এতে বাস-কক্ষ, রান্নাঘর, বিনোদন-কক্ষ, বিদ্যালয় ইত্যাদিও থাকবে। এই প্রকল্পটির কাজ ভালোভাবেই অগ্রসর হচ্ছে। এছাড়া আমরা প্রেসিডেন্সি জেল, বহরমপুর সেন্ট্রাল জেল, সিউড়ি জেল এবং ব্যারাকপুর সাব-জেলে ১ কোটি ১২ লক্ষ টাকা ব্যয়ে অল্পবয়স্ক বন্দীদের জন্য পৃথক সংলাগ নির্মাণসংক্রান্ত প্রকল্পগুলিরও অনুমোদন দিয়েছি। প্রেসিডেন্সি জেলে ঐ সংলাগ নির্মাণের কাজ ইতিমধ্যেই শেষ হয়েছে এবং অন্যান্য জেলে কাজগুলি এগিয়ে চলেছে।

৮। কারা-প্রশাসনে কয়েকটি দিক আছে যেগুলিকে বিশেষ সমস্যা হিসাবে অভিহিত করা যায়। এই রকম একটি সমস্যা হল কারাগারসমূহে নিরপরাধ উন্মাদ বন্দীদের অবস্থান। প্রথানুযায়ী এই উন্মাদ বন্দীদের যদিও জেলে রাখা হয়, কিন্তু সঠিকভাবে বলতে গেলে বলা যায় যে, এই সব বন্দীদের যথোপযুক্ত স্থান হল মানসিক আরোগ্যশালা বা ঐ ধরনের কোনও কল্যাণাবাস। বর্তমানে কারাগুলিতে ৬৬৮ জন নিরপরাধ উন্মাদ বন্দী আছেন, যাঁদের মধ্যে ২৭৩ জন মহিলা। আলিপুর মানসিক আরোগ্যশালায় এই সব বন্দী যাতে বিশেষজ্ঞ চিকিৎসকও বিশেষ শিক্ষাপ্রাপ্ত কর্মীদের সেবাযত্ন পান তার জন্য আমার দপ্তর বিশেষভাবে যত্নবান। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, সংশ্লিষ্ট আদালতগুলির অনুমতি নিয়ে সুস্থ হয়ে ওঠা ৬০ জন এইরূপ বন্দীকে আমরা তাদের পরিবারবর্গের কাছে ফিরিয়ে দিয়েছি। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, পুরুলিয়াতে নির্মীয়মান উন্মাদাগারে প্রায় ১৯০ জন নিরপরাধ উন্মাদ বন্দীর অবস্থানের এবং সুচিকিৎসা ও প্রযত্নের ব্যবস্থা হবে।

৯। কারাগারগুলিতে ভবঘুরে বালক-বালিকা ও অসহায়তার শিকার মহিলাদের রক্ষণের ব্যবস্থা করা কারা-প্রশাসনের আরও একটি বিশেষ দায়িত্ব। ১৯৮৯ সালের মার্চ মাসের আগে এই রাজ্যের বিভিন্ন জেলে বেশ কিছু এই ধরনের বালক-বালিকাকে রাখা হয়েছিল। আমরা তাদের সবাইকে সরকার পরিচালিত বিভিন্ন আবাসে বা নাম-করা স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানসমূহে স্থানান্তরিত করতে সমর্থ হয়েছি। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, বর্তমানে জেলখানাতে কোনও বালক-বালিকা বন্দী হিসাবে নেই। অবশ্য নিরাপত্তার কারণেই অল্প সংখ্যক অসহায় ভবঘুরে মহিলাকে কারাগারে রাখতে হয়েছে। কারা-প্রশাসক ও কর্মীদের চেষ্টায় ১৫ জন এই ধরনের নির্দোষ মহিলাকে তাদের নিজ নিজ পরিবারের কাছে প্রত্যার্পণ করা হয়েছে এবং আরও কয়েকজনকে বিভিন্ন কল্যাণাবাসে স্থানান্তরিত করা হয়েছে। কারাগারে আবদ্ধ মানসিক রোগগ্রস্ত ও অসহায় ভবঘুরে মহিলাদের যথোপযুক্ত পরীক্ষা ও চিকিৎসার জন্য প্রতিটি জেলায় একটি করে মেডিক্যাল বোর্ড গঠন করা হয়েছে।

১০। পূর্বেই উল্লেখ করা হয়েছে যে, জেলখানাগুলিতে বাস-ব্যবস্থার মানোন্নয়নের উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করা হয়েছে। এই উদ্দেশ্যে বন্দীদের সাথে সাথে কারাকর্মীদের জন্যও জল-সরবরাহ ও অনাময় ব্যবস্থা উন্নয়নের বিশেষ চেষ্টা করা হচ্ছে। এই সঙ্গে গ্রীষ্মের প্রখর উত্তাপের কথা বিবেচনা করে বন্দীদের সুবিধার জন্য কারাকক্ষগুলিতে বৈদ্যুতিক পাখা (ceiling fan) লাগানোরও সিদ্ধান্ত আমরা গ্রহণ করেছি। এই খাতে ৪টি কেন্দ্রীয় কারা ও ২৮টি স্যাব-জেলের জন্য ৮ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। বাকি কারাগারগুলিকেও ১৯৮৯-৯০ সালের মধ্যে এই পরিকল্পনার আওতায় আনার প্রস্তাব রয়েছে।

১১। কারা-উন্নয়নের আর একটি উল্লেখ্য বিষয় হল আধুনিকীকরণ প্রকল্প ১৯৮৭-৯০। কারাসমূহে নিরাপত্তা ব্যবস্থা উন্নততর করা, বন্দীদের বিভিন্ন বৃত্তিমুখী শিক্ষাদান, এবং সমস্ত বন্দী ও কারাকর্মীদের জন্য চিকিৎসাসংক্রান্ত সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য বিভিন্ন পরিকল্পনা এই খাতের আওতায় আনা হয়েছে। কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের মোট ব্যয়ের ৫০ শতাংশ এবং রাজ্য সরকার বাকি ৫০ শতাংশ বহন করবেন। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই উদ্দেশ্যে এপর্যন্ত ৮৫ লক্ষ টাকা পাওয়া গেছে। এই খাতে যে সমস্ত পরিকল্পনা ইতিমধ্যেই অনুমোদিত হয়েছে, আমি তার কয়েকটি উল্লেখ করছি ঃ

(১) প্রেসিডেন্সি জেল এবং বহরমপুর সেণ্ট্রাল জেলে ওয়াচ টাওয়ার (watch tower) নির্মাণ ;

(২) ১৭টি বিভিন্ন কারায় উন্নত ধরনের আলোর ব্যবস্থা ও হ্যালোজেন লাইট স্থাপন ;

(৩) আলিপুর জেল প্রেসে এইচ এম টি প্রিণ্টিং মেশিন স্থাপন এবং আধুনিকীকরণ খাতে বন্দীদের বৃত্তিমূলক শিক্ষাদানের উদ্দেশ্যে রাজ্যের ৫টি কেন্দ্রীয় কারায় সেলাই মেশিনের ব্যবস্থা ;

(৪) ৫টি কেন্দ্রীয় কারায় আবদ্ধ উন্মাদ বন্দীদের সুচিকিৎসার জন্য পাঁচটি মনোরোগ বিশেষজ্ঞ পদের সৃষ্টি ; এবং

(৫) দমদম ও বহরমপুর সেণ্ট্রাল জেল হাসপাতালে দুটি এক্স-রে মেশিন স্থাপন।

১২। প্রেসিডেন্সি জেল এবং বহরমপুর সেণ্ট্রাল জেলে ১২ লক্ষ টাকা ব্যয়ে ওয়াচ্ টাওয়ার নির্মাণের কাজ এগিয়ে চলেছে।

১৩। আলিপুর সেণ্ট্রাল জেলের ছাপাখানার আধুনিকীকরণ এবং ক্ষমতাবৃদ্ধির উদ্দেশ্যে ১২ লক্ষ টাকা ব্যয়ে ইতিমধ্যেই একটি নতুন এইচ এম টি মুদ্রণযন্ত্র বসানো হয়েছে।

১৪। দমদম সেণ্ট্রাল জেল এবং বহরমপুর সেণ্ট্রাল জেলের অসুস্থ বন্দীদের আধুনিক চিকিৎসা সংক্রান্ত সুবিধা বৃদ্ধির জন্য এবং যথাযথ অনুসন্ধানের পর উন্নততর চিকিৎসার জন্য দুট এক্স-রে যন্ত্র বসানো হয়েছে। এই সূত্রে উল্লেখ করা যেতে পারে যে. আলিপর সেণ্ট্রাল জেলের হাসপাতালেও বন্দীদের জন্য একটি এক্স-রে ইউনিট আছে।

১৫। সমস্ত জেলেই অনুমোদিত প্রায় সবকটি চিকিৎসকের পদ পূরণ করা হয়েছে।

এছাড়াও স্বাস্থ্য দপ্তরের সহযোগিতায় সাব-জেলগুলিতে বন্দীদের স্বাস্থ্য পরীক্ষার উদ্দেশ্যে মহকুমা স্বাস্থ্যাধিকারিকদের নিয়মিত পরিদর্শনও সুনিশ্চিত করা হয়েছে।

১৬। আধুনিকীকরণ পরিকল্পনাতে আধুনিক চিকিৎসাসংক্রান্ত সুযোগ-সুবিধা বৃদ্ধি, ঐচ্ছিক ও বৃত্তিমূলক শিক্ষাদানের জন্য বিভিন্ন যন্ত্রপাতি আনয়ন, পুরনো জীর্ন কারাগৃহগুলির উন্নয়ন ও নবীকরণ 'সর্বোচ্চ নিরাপত্তা চিহ্নিত কারাগার' (Maximum Security Jails) নির্মাণ এবং আরও কয়েকটি প্রকল্প ১৯৮৯-৯০ সালের জন্য গ্রহণ করার চেষ্টা হচ্ছে।

১৭। উপরিউক্ত বিষয়গুলি ছাড়াও কারা-প্রশাসন আরও কয়েকটি বিষয়ের উপর বিশেষ গুরুত্ব আরোপ করেছেন। যথা ঃ

(ক) বন্দীদের জন্য শুশ্রূষা, ওষুধপত্র, পোষাক-পরিচ্ছদ ও যথোপযুক্ত খাদ্যদ্রব্য সরবরাহ সুনশ্চিত করা ;

(খ) বন্দীদের মানসিক ও বজায় রাখার উদ্দেশ্যে যথোপযুক্ত খেলাধূলা ও আমোদ-প্রমোদের ব্যবস্থা করা এবং

(ঘ) কারাকর্মী ও বন্দীদের মধ্যে সহযোগিতামূলক সম্পর্ক স্থাপন।

১৮। উল্লেখ্য যে বন্দীদের মানসিকতা ও দৃষ্টিভঙ্গীর প্রসার ঘটাতে এবং তাদের শিক্ষা ও বিনোদনমূলক সুযোগ-সুবিধা প্রদানার্থে আমরা ইতিমধ্যেই ৫টি কেন্দ্রীয় কারা এবং লালগোলায় অবস্থিত মুক্ত-কারায় (open air jail) সরকারি ব্যয়ে টেলিভিশন সেট বসিয়েছি। এছাড়া স্থানীয় আধিকারিকবৃন্দ এবং স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলির সহায়তায় কয়েকটি ডিস্ট্রিক্ট জেল ও সাব-জেলেও টেলিভিশন সেট বসাবার ব্যবস্থা করা হয়েছে। এর ফলে বন্দীশালার পরিবেশের উল্লেখযোগ্য পরিবর্তন সাধিত হয়েছে।

১৯। বর্তমান সরকার কারাকর্তৃপক্ষ ও কারাকর্মীদের মধ্যে মধুর সম্পর্ক যাতে বজায় থাকে তার জন্যও সচেষ্ট রয়েছেন। কারাকর্মীদের বিভিন্ন সমস্যা তাদের প্রতিনিধিদের সাথে আলোচনার মাধ্যমে নিষ্পত্তি করার উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়ে থাকে। আমি এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই যে, আর্থিক অসচ্ছলতা ও অন্যান্য আনুষঙ্গিক অসুবিধা সত্ত্বেও কারা বিভাগ কর্মীদের বাসস্থানজনিত সমস্যা নিরসনের জন্য আবাসন নির্মাণের অনেকগুলি কাজ হাতে নিয়েছেন। উন্নীতকরণ প্রকল্পের (up gradation programme) অধীনে ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত ১ কোটি ৪৫ লক্ষ টাকা ব্যয়ে ১২৯টি আবাসন প্রকল্প মঞ্জুরের কথা আমি এই প্রসঙ্গে বিশেষভাবে উল্লেখ করতে চাই। এর ফলে কারাধিকারিক এবং কর্মীদের দীর্ঘদিনের বাসস্থানজনিত সমস্যার বহুল পরিমাণে সমাধান সম্ভব হয়েছে। বাস-ব্যবস্থায় উন্নতিতে তারা সন্তুষ্ট হয়েছেন এবং জনগণের সেবায় অধিকমাত্রায় উদ্বোধিত হয়েছেন। মাননীয় সদস্যদের অবগতির জন্য আরো জানাতে চাই যে কারা বিভাগ নবম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী উন্নীতকরণ প্রকল্পের অধীনে ১৯৮৯-৯০ সালে আরও ২৫টি গৃহ নির্মাণ প্রকল্প রূপায়ণে আগ্রহী।

২০। নবম অর্থ কমিশন ১৯৮৯-৯০ সালের মধ্যে ৪ কোটি ২২.১৭ লক্ষ টাকা ব্যয়ে কারাসমূহ এবং কারা-প্রশাসনের উন্নয়নের জন্য ছয়টি ক্ষেত্র নির্বাচন করেছেন। এই প্রকল্পগুলির মধ্যে আছে অতিরিক্ত সাব-জেল নির্মাণ, জল-সরবরাহ ও অনাময় ব্যবস্থা প্রভৃতির সুযোগ-সুবিধার আরও সম্প্রসারণ, অল্পবয়স্ক বন্দীদের জন্য পৃথক কারাগৃহ নির্মাণ, উন্মাদ বন্দীদের জন্য কারাগার, মহিলা বন্দীদের জন্য সংলাগ ও কারা-কর্মীদের জন্য বাসগৃহ নির্মাণ। তদনুযায়ী কারা বিভাগ ইতিমধ্যেই বিভিন্ন জেলে কতকগুলি প্রকল্প নির্বাচন করে ফেলেছেন। আমরা আশা করছি এই উন্নীতকরণ কর্মসূচি পরবর্তী বৎসরগুলিতেও চলতে থাকবে। তাহলে কারা প্রশাসনের উন্নতি ও আধুনিকীকরণ এবং পরিকাঠামোগত উন্নয়ন বহুল পরিমাণে সাধিত হবে বলে মনে হয়।

২১। পরিশেষে আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই যে অনিল দাস চৌধুরি কমিটি সুসংবদ্ধ কারাবিধি প্রণয়নের জন্য তাদের সুপারিশ সরকারের কাছে সম্প্রতি পেশ করেছেন। সরকারের বিভিন্ন বিভাগের সঙ্গে পরামর্শ করে সুপারিশগুলি পরীক্ষা করে দেখা হচ্ছে।

২২। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে আমি মাননীয় সদস্যদের কাছে ১৯৮৯-৯০ সালের জন্য স্বরাষ্ট্র (কারা) বিভাগের জন্য প্রস্তাবিত ব্যয় বরাদ্দ টা. ১৪,১৪,৯৪,০০০ (চৌদ্দ কোটি চৌদ্দ লক্ষ চুরানব্বই হাজার টাকা) মঞ্জুরিকরণের আবেদন করছি।

## DEMAND No. 24

### Major Head : 2058—Stationery and Printing

**Shri Jyoti Basu** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,60,43,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing".

(This is inclusive of a total sum of Rs. 1,90,11,000 already voted on account in March, 1989.)

The printed speech of Shri Jyoti Basu was laid on the Table

আমি আমার গত বছরের বাজেট ভাষণে এই রাজ্যে শিল্পের আবহাওয়া উন্নত করার জন্য সরকারের নিরন্তর প্রচেষ্টার কথা উল্লেখ করে যে বক্তব্য রেখেছিলাম তা মাননীয় সদস্যগণ স্মরণ করতে পারেন। ১৯৮৮-৮৯ সালে পশ্চিমবঙ্গে শিল্প পরিকাঠামোগত সুযোগ সুবিধার বিকাশ সন্তোষজনক।

রাজ্যের বণিকসভাগুলির সঙ্গে মত বিনিময়ের মাধ্যমে উচ্চতম পর্যায় নিবিড় অনুধাবন এবং শিল্প অনুমোদনগুলির পর্যালোচনা সমাদৃত হয়েছে। গুরুত্বপূর্ণ ক্ষেত্রগুলিতে নূতন শিল্প স্থাপনের মাধ্যমে এবং আঞ্চলিক সাম্য রক্ষার জন্য নূতন শিল্প স্থাপনের ভৌগোলিক বিন্যাস

সাধনের মাধ্যমে এই রাজ্যের শিল্প কাঠামোকে উন্নত ও বিভিন্নমুখী করাই আমাদের লক্ষ্য ও প্রচেষ্টা। পরম্পরাগত শিল্পে সমস্যা সত্ত্বেও শিল্পোৎপাদনের মোট সূচি সাম্প্রতিক বৎসরে ঊর্ধ্বমুখী গতি বজায় রেখেছে। মোটামুটিভাবে শিল্প সম্পর্ক সৌহার্দ্যপূর্ণ থেকেছে। আমরা মালিক এবং শ্রমিক উভয়পক্ষকেই সনির্বন্ধ অনুরোধ করে আসছি যাতে তারা আন্তরিক সহযোগিতার মাধ্যমে কাজ করে উৎপাদন বৃদ্ধি করেন এবং প্রতিযোগিতায় টিকতে পারার জন্য উৎপন্ন দ্রব্যের মান উন্নত করেন।

রাজ্যে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতায় উল্লেখযোগ্য বৃদ্ধি ঘটেছে। তা সত্ত্বেও আমরা শিল্পের জন্য সবচেয়ে প্রয়োজনীয় পরিকাঠামো বিদ্যুতের ক্রমবর্ধমান চাহিদার ব্যাপারে সচেতন আছি। আমরা পরিকল্পিত চাহিদা অনুযায়ী বিদ্যুৎ ক্ষমতা বাড়িয়ে যেতে বদ্ধপরিকর। এ ব্যাপারে আমাদের প্রচেষ্টার দৃষ্টান্ত হোল বক্রেশ্বর। বিদ্যুৎ কেন্দ্রগুলিতে যন্ত্রপাতির রক্ষণাবেক্ষণ ও বিদ্যুৎ বিতরণ ব্যবস্থার উন্নতির দিকেও আমরা যথাযত জোর দিচ্ছি যাতে পরিবহনজনিত ক্ষতি সামান্যতম হয় এবং গ্রাহকের বিদ্যুৎ লভ্যতা সহজতর হয়।

আমি আমার গত বছরের বাজেট ভাষণে উল্লেখ করেছিলাম যে পাটশিল্পের বহুবিধ সমস্যার বিচ্ছিন্নভাবে সমাধান কার্যকর হবে না এবং জাতীয়করণই এই শিল্পের পুনরুজ্জীবনের (Rehabilitation) একমাত্র উপায়। আমি সেই বক্তব্যের পুনরুক্তি করছি। পাট আধুনিকীকরণ ভাণ্ডার এবং পাট উন্নয়ন ভাণ্ডার প্রকল্প দুইটি এখনও অবস্থার কোনও উল্লেখযোগ্য উন্নতি ঘটাতে পারেনি। পাট আধুনিকীকরণ ভাণ্ডার প্রকল্পের অধীন ৩২টি আবেদনপত্র পাওয়া গিয়েছিল। এর ভিতর ৪টি আবেদনপত্র প্রত্যাহৃত হয় এবং ৫টি সাহায্যের যোগ্য বলে বিবেচিত হয়নি। বাকি আবেদনপত্রগুলির ভিতর কেবলমাত্র ১৪টি দরখাস্ত প্রকৃতি অনুযায়ী আর্থিক সংস্থা অথবা বোর্ড ফর ইন্ডাস্ট্রিয়াল অ্যান্ড ফিনানসিয়াল রিকন্‌স্ট্রাকশন্ কর্তৃক অনুমোদিত হয়েছে। মঞ্জুরীকৃত আবেদনগুলিতে ৫৭.২৯ কোটি টাকা জড়িত যদিও প্রকৃতপক্ষে ৫টি পাটকলকে মাত্র ৬.৭১ কোটি টাকা বিতরণ করা হয়েছে। পাট উন্নয়ন ভান্ডার প্রকল্পে মাত্র ১১.০৯ কোটি টাকা দেওয়া হয়েছে। পাটকলগুলির র‍্যাশনালাইজেশন এবং আধুনিকীকরণের জন্য ক্ষতিগ্রস্ত শ্রমিকদের প্রকল্প অনুযায়ী অনুদান দেওয়ার ভিত্তি সম্পর্কিত এবং পাটকল মজুরদের স্ব-নির্ভর প্রকল্প সম্পর্কিত কিছু তথ্য রাজ্য সরকার চেয়েও এখনও পান নি। আমরা আধুনিকীকরণের বিরোধী নই। কিন্তু শ্রমিকের সামগ্রিক স্বার্থরক্ষার ব্যাপারটি এবং ক্ষতিগ্রস্তদের যথাযথ পুনর্বাসন অবশ্যই আধুনিকীকরণের অঙ্গ হতে হবে। রাজ্য সরকার ইতিমধ্যেই রুগ্ন পাট কলগুলির জন্য পুনরুজ্জীবন বাবদ সহায়তা সম্পর্কিত তাঁদের নীতি ঘোষণা করেছেন। এগুলি হ'ল (ক) বিক্রয় কর ঋণ এবং (খ) বিক্রয় কর, টার্নওভার কর এবং কাঁচা পাটের উপর কর জনিত বকেয়া পাওনা শোধ করার সময়সীমা বৃদ্ধি।

গত কয়েক বছরে পশ্চিমবঙ্গে বস্ত্রশিল্পের অবস্থার যথেষ্ট অবনতি হয়েছে। বস্ত্রশিল্প আধুনিকীকরণ ভান্ডার প্রকল্পটি প্রায় আরম্ভই করা যায় নি তার কঠোর শর্তাবলী এবং সুদের উচ্চহারের জন্য পশ্চিমবঙ্গের সুতিবস্ত্র মিলগুলিকে পাঞ্জাব, গুজরাটের ন্যায় দুরান্ত প্রদেশ থেকে মাশুল দিয়ে তুলো আনতে হওয়ার ফলস্বরূপ উৎপাদন ব্যয় বৃদ্ধি ঘটে। সুতরাং এই রাজ্যের বস্ত্রশিল্প নিশ্চিতভাবে অবস্থিতিজনিত অসুবিধার শিকার।

লোহা এবং ইস্পাতের ক্ষেত্রে পক্ষপাতমূলক মাশুল সমীকরণনীতির জন্য এই রাজ্যের ইঞ্জিনিয়ারিং এবং মেটালার্জিকাল শিল্পে মন্দাভাব রয়েছে।

লোহা ও ইস্পাতের ক্ষেত্রে প্রযোজ্য মাশুল সমীকরণনীতি এবং কয়লার জন্য টেলিস্কোপিক মাশুলের হার পূর্বাঞ্চলের লোহা, ইস্পাত এবং ইঞ্জিনিয়ারিং ও সম্পর্কিত শিল্পসমূহের অবস্থানজনিত সুবিধাগুলি নষ্ট করেছে। কিন্তু ক্ষতিপূরক ব্যবস্থা হিসাবে এতদিনেও শিল্প সুরাসার, তুলো, সুতো, লবণ, মাতগুড়, শোধিত কোহল (rectified spirit), তৈলবীজ, প্লাস্টিক, রাসায়নিক পদার্থসমূহ ইত্যাদির ন্যায় গুরুত্বপূর্ণ শিল্প সংক্রান্ত কাঁচামালকে মাশুল সমীকরণ প্রকল্পের আওতায় আনা হয় নি। ফলে ঐসব কাঁচামালগুলির ক্ষেত্রে আঞ্চলিক ভারসাম্যহীনতা অব্যহত আছে। উচ্চক্ষমতাসম্পন্ন কমিটিগুলি বর্তমান মাশুল সমীকরণ প্রকল্পের ধাপে ধাপে অবলুপ্তির পরামর্শ এইজন্য দিয়েছেন যে এই প্রকল্প আমাদের অর্থনৈতিক তৎপরতা বিন্যাসের প্রার্থিত লক্ষ্যে পৌঁছে দিতে পারে নি এবং অনগ্রসর এলাকাগুলিতে কর্মসংস্থানমূলক তৎপরতা সঞ্চার বিষয়ে সামান্যই প্রভাব ফেলতে পেরেছে। প্রকল্পটির ধাপে ধাপে অবলুপ্তির সিদ্ধান্ত লোকসভায় ঘোষণা করা হয়েছিল। কিন্তু সে সম্পর্কে কোনও ব্যবস্থাই গ্রহণ করা হয় নি। আমরা জানতে পারলাম যে কিছু কিছু রাজ্য এই প্রকল্প প্রত্যাহারের বিরুদ্ধে আবেদন করেছেন। আমি এ বিষয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে একাধিকবার আলোচনা করেছি এবং প্রস্তাব দিয়েছি যে হয় প্রকল্পটিকে সম্পূর্ণরূপে প্রত্যাহার করা হোক অথবা মাশুল সমীকরণনীতির আওতায় আনার উদ্দেশ্যে সব রকমের কাঁচামালের সনাক্তকরণের জন্য জাতীয় উন্নয়ন পর্ষদের একটি মিটিং ডাকা হোক। কিন্তু এখনও পর্যন্ত সেরকম কোনও মিটিং ডাকা হয়নি।

রাজ্যে বৃহৎ শিল্পের বিকাশ এমন কিছু কিছু কারণের উপর বিশেষভাবে নির্ভরশীল যেগুলি রাজ্য সরকারের আয়ত্তাধীন নয়। ইদানিং বৎসরে লাইসেন্স এবং বিনিয়োগ সংক্রান্ত কার্যপ্রণালীতে কিছু কিছু শিল্পের ক্ষেত্রে লাইসেন্সের বিলুপ্তিসহ নানারকম পরিবর্তন ঘোষণা করা হয়েছে। এই সব নীতি ও কার্যপ্রণালী স্থির করার সময় রাজ্য সরকারের সঙ্গে কোনও আলোচনা করা হয় নি, যদিও রাজ্য সরকারই এই ব্যাপারে বিশেষভাবে জড়িত। সঠিক পদক্ষেপ হিসাবে কেন্দ্রীয় সরকারের একটি সর্বভারতীয় পরামর্শদাতা কমিটি গঠন করা উচিত যাতে রাজ্য সরকার প্রতিনিধিত্ব করতে পারবেন এবং তদদ্বারা দেশের শিল্পনীতি গঠনে সাহায্য করতে পারেন।

১৯৮৮ সালের জুন মাসে কেন্দ্রীয় সরকার অনগ্রসর এলাকায় ৫০ কোটি টাকার অথবা অন্যান্য এলাকায় ১৫ কোটি টাকার বেশি বিনিয়োগ সম্পন্ন কিছু শিল্প প্রকল্পকে অনুমতি সংক্রান্ত (licensing) প্রয়োজনীয়তার আওতা থেকে ছাড় দিয়েছেন এই শর্তে যে সম্পর্কিত প্রকল্পটি অনধিক ২৫ লক্ষ জনসংখ্যা সম্বলিত কোনও শহরের নির্ধারিত পৌরসীমা (Standard Urban limit) থেকে ৫০ কিমি দূরে হবে। বিশেষ বিশেষ এলাকায় শিল্প বিকাশের সম্ভবনার দিকে নজর রেখে রাজ্য সরকার ইতিপূর্বেই উপরোক্ত দূরত্বসীমার মধ্যে কিছু কিছু শিল্প এস্টেট ও বিকাশকেন্দ্র গড়ে তুলেছেন। ঐ রকম এস্টেট বা বিকাশকেন্দ্রগুলি অতঃপর উপরোল্লিখিত বিধান অনুযায়ী ডি লাইসেন্সিং-এর সুবিধা থেকে বঞ্চিত হবে। অতএব বিকাশকেন্দ্র এবং এস্টেটগুলি গড়ে তুলতে রাজ্য সরকারের সমস্ত প্রয়াস এবং অর্থব্যয়

অত্যন্ত বিপন্ন হয়েছিল। আমরা বিষয়টি কেন্দ্রীয় সরকারকে জানিয়েছিলাম। ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাসে সংশোধিত নির্দেশনামা জারি করা হয় যার দরুন কিছু শর্তসাপেক্ষে ১৯৮৮ সালের জুন মাসের পূর্বে স্থাপিত এস্টেট ও বিকাশকেন্দ্রগুলিতে ৫ কোটি টাকা অবধি বিনিয়োগ করা যাবে। তা সত্ত্বেও, এখনও যে সব বাধানিষেধ বলবৎ আছে তা অকারণেই কঠোর মনে হয়।

রাজ্যের ভিতর কোনও এলাকা থেকে ঘোষিত অনগ্রসর এলাকায় শিল্প ইউনিটের স্থান পরিবর্তনের অনুমতি দেওয়া সম্পর্কিত রাজ্য সরকারের ক্ষমতা তুলে নেওয়া হয়েছিল যদিও পরিকাঠামোগত সুবিধার সামগ্রিক সহজলভ্যতা এবং সুষম আঞ্চলিক উন্নয়ন সুনিশ্চিত করার প্রয়োজনীয়তার দিকে নজর রেখে কোনও শিল্পের অবস্থান সম্পর্কে সিদ্ধান্ত নেওয়ার ব্যাপারে রাজ্য সরকার অনেক বেশি সুবিধাজনক অবস্থায় থাকেন।

কেন্দ্রীয় সরকার কর্তৃক পরিকাঠামো উন্নয়নে এবং গুরুত্বপূর্ণ ক্ষেত্রে পর্যাপ্ত বিনিয়োগই কেবলমাত্র শিল্পোন্নয়নকে ত্বরান্বিত করতে পারে। বৃহৎ কেন্দ্রীয় প্রকল্প তাদের যোগাযোগ এবং বিভিন্নমুখী সুযোগসুবিধার জন্য প্রচুর পার্থক্য গড়ে তুলতে পারে। যাই হোক, বিগত বৎসরগুলিতে এই রাজ্যে কেন্দ্রীয় বিনিয়োগ নামেমাত্র হয়েছে। কিছু কিছু চালু প্রকল্পে বিনিয়োগ পরিকল্পনা হয় হ্রাস করা হয়েছে কিংবা একেবারেই বন্ধ করে দেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালের কেন্দ্রীয় বার্ষিক পরিকল্পনা থেকে দেখা যায় যে কেন্দ্রীয় বিনিয়োগ এই রাজ্যের ক্ষেত্রে কম থেকেই গেছে।

১৯৮৬ সালের আগস্ট মাসে হিন্দুস্থান ফার্টিলাইজার লিমিটেডের হলদিয়ার ইউনিটটি বন্ধ হয়ে যায়। ইউনিটটির পুঙ্খানুপুঙ্খ নিরীক্ষার জন্য কেন্দ্রীয় সরকার বিদেশি পরামর্শদাতা নিয়োগ করেন। ১৯৮৮ সালের জুন মাসে পরামর্শদাতার প্রতিবেদন পেশ করা হয়। কেন্দ্রীয় সরকার কর্তৃক এই গুরুত্বপূর্ণ প্রকল্পের উপর সিদ্ধান্ত এখনও নেওয়া হয় নি। আমি প্রধানমন্ত্রীকে পরামর্শদাতাদের প্রতিবেদনটির পরীক্ষা ত্বরান্বিত সুনিশ্চিত করতে অনুরোধ করেছি যাতে ইউনিটটি খোলার ব্যাপারে দ্রুত সিদ্ধান্ত নেওয়া যায়।

১৯৮৬ সালের সেপ্টেম্বর মাসে প্রধানমন্ত্রী ঘোষণা করেন যে পশ্চিমবঙ্গে একটি নোট ছাপার কারখানা স্থাপন করা হবে। মেদিনীপুর জেলার শালবনীতে স্থান নির্বাচন করা হয়। জমির পরিমাপ, মাটির অনুসন্ধান, জল পরীক্ষা ইত্যাদি সম্পূর্ণ হয়ে গিয়েছে। ভারত সরকার একটি বিস্তারিত প্রকল্প প্রতিবেদনও (Detailed Project Report) প্রস্তুত করান। ১৯৮৮ সালের মার্চ মাসে আমাদের জানানো হয় যে ডি পি আর টি পরীক্ষাধীন। পরবর্তী ঘটনাক্রম সম্পর্কে আমরা কিছু জানি না।

হলদিয়া রিফাইনারির সম্প্রসারণ সম্পর্কিত কোনও সিদ্ধান্ত আজও পাওয়া যায় নি।

আমি শঙ্কিত যে এই রাজ্যের পক্ষে বিশেষ গুরুত্বপূর্ণ কয়েকটি নির্দিষ্ট প্রকল্পের অবস্থা পর্যালোচনা করতে গিয়ে হলদিয়া পেট্রোকেমিস্যালস্ প্রকল্প সম্পর্কে আমি গত বছর যা বলেছিলাম তার সঙ্গে কোনও পরবর্তী ঘটনা যোগ করতে পারছি না। ১৯৮৭ সালের আগস্ট মাসে আই ডি বি আই প্রকল্পের জন্য ঋণের আবেদনপত্রের চূড়ান্ত পরীক্ষা সম্পন্ন

করেন এবং কেন্দ্রীয় সরকারের অর্থ মন্ত্রকের নিকট পাঠান। তারপর আই ডি বি আই বা কেন্দ্রীয় সরকার কোনও তরফ থেকেই কোনও সিদ্ধান্তের কথা আমাদের জানানো হয় নি।

মাননীয় সদস্যগণ অনুগ্রহপূর্বক স্মরণ করতে পারেন যে ১৯৮৮ সালের ৯ই সেপ্টেম্বর এই সভা একটি সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করে। এই রাজ্যের শিল্পোন্নয়ন ও কর্মসংস্থান-এর পরিপ্রেক্ষিতে বিশেষ গুরুত্বপূর্ণ হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পটিকে আর বিলম্ব না করে অনুমোদন দেওয়ার জন্য এই প্রস্তাবে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়। দুর্ভাগ্যবশত, এর কোনই প্রভাব পড়ে নি। আমি ব্যক্তিগতভাবে প্রধানমন্ত্রী এবং কেন্দ্রীয় অর্থমন্ত্রীর সঙ্গেও দেখা করেছিলাম কিন্তু কোনও ফল হয়নি। আমাদের সঙ্গে বিষয়টি আলোচনার জন্য কেন্দ্রীয় অর্থমন্ত্রী একটি মিটিং ডেকেছিলেন কিন্তু সেটি সহসা বাতিল করা হয়। আমি জানি না কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত জানবার জন্য আমাদের কতদিন অপেক্ষা করতে হবে।

১৯৮৯ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চলের জন্য আনুমানিক ১৩২.২৬ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ৬০টি পৃথক ইউনিটকে অনুমোদন দেওয়া হয়েছে। আজ অবধি যে ইউনিটগুলিকে অনুমোদন দেওয়া হয়েছে সেগুলি বিভিন্ন ক্ষেত্র সম্পর্কিত যেমন কম্পিউটার পেরিফেরালস বৈদ্যুতিক ও ইলেকট্রনিক সামগ্রী, ফুড প্রসেসিং, ভোগ্যপণ্য, কাপড় ও পোষাক, ইঞ্জিনিয়ারিং সামগ্রী, ল্যাটেক্স-এর দস্তানা এবং মূল্যবান প্রস্তাব ও গহনাদি। ইতিমধ্যেই পাঁচটি ইউনিট উৎপাদন আরম্ভ করেছে এবং ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাসের শেষ পর্যন্ত ১৩.৮২ কোটি টাকার পণ্য রফতানি করেছে। আশা করা যাচ্ছে যে আরও তিনটি ইউনিট শীঘ্রই উৎপাদন আরম্ভ করবে।

গতবারই আমি উল্লেখ করেছিলাম যে "ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চল"-এর আভ্যান্তরীণ সুযোগসুবিধাগুলি যেমন জমি এবং সুযোগসুবিধা সহ ইন্ডাস্ট্রিয়াল শেড ইত্যাদি, নূতন ইউনিট স্থাপনের জন্য এখনই পাওয়া যাবে। স্ট্যান্ডার্ড ডিজাইন ফ্যাক্টরি বাড়িটির মুখ্য নির্মাণকার্য সমাপ্তপ্রায়। ঐ অঞ্চলে একটি ইলেকট্রনিক টেলিফোন এক্সচেঞ্জ চালু হয়েছে।

"ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চল"-এর সহিত সম্পর্কিত বিভিন্ন বৃত্তিতে শিক্ষাদানের জন্য ঐ অঞ্চলে বাইরে জে সি ঘোষ পলিটেকনিকের সংযোজক হিসাবে একটি কমিউনিটি পলিটেকনিক স্থাপন করা হবে। ফলতার ১ ও ২ নম্বর সেক্টর নিয়ে গড়ে উঠেছে "ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চল"। ৩ ও ৪ নম্বর সেক্টরের উন্নয়ন রাজ্য সরকার করছেন মুখ্যত বাসস্থান, বাণিজ্যক সুযোগসুবিধা ইত্যাদির ন্যায় সামাজিক পরিকাঠামো এবং শিল্প স্থাপনের জন্য জমির সংস্থান করতে।

শিল্প বিকাশের গতি বৃদ্ধির উদ্দেশ্যে কেন্দ্র ও রাজ্য সরকার উভয়েই বিভিন্ন প্রকারের সহায়তা (Incentives) শিল্পোদ্যেগীদের প্রদান করেন। অনগ্রসর এলাকায় উন্নয়নের জন্য "কেন্দ্রীয় বিনিয়োগ অনুদান প্রকল্প" একটি মুখ্য সহায়ক প্রকল্প ছিল। কিন্তু আপাতদৃষ্টিতে ভারত সরকার এটিকে নিঃশব্দে সমাধি দিয়েছেন।

প্রথমে ২২শে সেপ্টেম্বর ১৯৮৮ থেকে অনুৎপাদক কার্যক্ষেত্রে কেন্দ্রীয় বিনিয়োগ অনুদান প্রকল্পের প্রয়োগ বন্ধ করা হয়। শিল্পোন্নয়নের ক্ষেত্রে, বিশেষ করে অনগ্রসর গ্রামীণ এলাকার

ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে, এই সিদ্ধান্ত অত্যন্ত ক্ষতিকারক। আমরা এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। কিন্তু যা ঘটলো তা হোলো এই যে ১৯৮৮ সালের ১লা অক্টোবর থেকে সম্পূর্ণ কেন্দ্রীয় বিনিয়োগ অনুদান প্রকল্পটি বন্ধ হয়ে গেছে।

মাননীয় সদস্যগণ স্মরণ রাখতে পারেন যে ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালে এই বিভাগেই বাজেট বরাদ্দ পেশের সময় কেন্দ্রীয় প্রকল্পাধীন অনগ্রসর এলাকা নির্নয়ক নিয়ম নীতির কিছু অসঙ্গতির কথা উল্লেখ করেছিলাম। আমাদের ধারনায়, অনগ্রসর এলাকার জেলাভিত্তিক শ্রেণীবিন্যাস সুচিন্তিত নয়। ঐতিহাসিক কারণে বহুজেলাতেই সামঞ্জস্যহীনভাবে শিল্পবিকাশ ঘটেছে। উদাহরণস্বরূপ, উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলার কোনও কোনও অঞ্চল খুবই উন্নত অপরদিকে সুন্দরবনসহ বিরাট অঞ্চলে শিল্প ও অর্থনৈতিক উন্নতি অকিঞ্চিৎকর। সুতরাং আমরা মনে করি, ব্লক ভিত্তিক অনগ্রসর এলাকা নির্বাচন করার জন্য একটা নীতি গ্রহণ করা ভাল। কেন্দ্রীয় সরকারকে আমরা অনুরোধ করেছি হাওড়া এবং উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলার অনুন্নত ব্লকগুলিকে অনগ্রসর এলাকার অন্তর্ভুক্ত করতে। রাজ্যের কিছু অনগ্রসর জেলার পুনর্বিন্যাসের জন্যও আমরা ভারত সরকারকে অনুরোধ করেছিলাম। অবশ্য, আমরা যে সমস্ত অসঙ্গতি নির্দেশ করেছিলাম তা দূর করার বিষয়ে কোনও পদক্ষেপ নেওয়া হয় নি।

৩১-৩-৮৮ তারিখে পশ্চিমবঙ্গ সহায়তা প্রকল্প ১৯৮৩-এর মেয়াদ শেষ হয় এবং একটি নতুন প্রকল্প রচিত না হওয়া পর্যন্ত এটির মেয়াদ বাড়িয়ে যাওয়া হয়। অন্যান্য রাজ্য প্রদত্ত সহায়তাগুলির প্রয়োজনীয় বিস্তারিত তথ্য সংগ্রহ করা এবং বণিকসভাগুলির সঙ্গে আলোচনা করা হয়েছে যাতে নতুন প্রকল্পটি অধিকতর আকর্ষনীয় হয়। যাইহোক, রাজ্যের প্রকল্পটি বাস্তবিক পক্ষে 'কেন্দ্রীয় বিনিয়োগ সহায়তা প্রকল্পের' পরিপূরক এবং কেন্দ্রীয় প্রকল্পটির ৩০-৯-৮৮-এর পর আর নবীকরণ না হওয়ার ফলে কিছু সমস্যার সৃষ্টি হয়েছে। অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে ইতিমধ্যেই 'রাজ্যের নতুন সহায়তা প্রকল্পের' যেটি ১লা এপ্রিল, ১৯৮৯ থেকে কার্যকর হবে, বিশেষ বিশেষ কিছু দিক উল্লেখ করেছেন।

এই রাজ্যের ১৯৮৩ সালের সহায়তা প্রকল্প অনগ্রসর ও শিল্পবিহীন জেলায় শিল্প প্রসারে উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছে। এই প্রকল্পে ৩১শে জানুয়ারি ১৯৮৯ পর্যন্ত রাজ্য শিল্প অধিকার কর্তৃক ৭১৯.৫১ কোটি টাকা প্রকল্প মূল্য সম্বলিত ১৮৬টি প্রকল্প নথিভুক্ত হয়েছে যার মধ্যে ৬২১.৫৪ কোটি টাকা প্রকল্প মূল্য সম্বলিত ১৫২টি শিল্প প্রকল্প অনগ্রসর জেলায় স্থাপনের জন্য। অনগ্রসর জেলার অংশ হল সংখ্যার হিসাব ৮১.৭২ প্রতি শত এবং বিনিয়োগের হিসাব ৮৬.৩৮ প্রতি শত।

আমরা বণিকসভাগুলির সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রক্ষা করে চলেছি। নতুন শিল্প বিকাশ কেন্দ্র স্থাপন, সহায়তা প্রকল্প রূপায়ণ এবং শিল্পোন্নয়ন সম্পর্কিত প্রতিটি ক্ষেত্রে তাদের সঙ্গে আলোচনা করা হয়। শিল্পোদ্যোগীদের সমস্যাগুলির দিকে নিরন্তর দৃষ্টি রাখার জন্য মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে একটি 'শিল্পোন্নয়ন বিষয়ক রাজ্য কমিটি' (State Committee on Industrial Development) গঠিত হয়েছে। বণিকসভাগুলিকে শিল্প অনুমোদনগুলির (Industrial

Approvals) রূপায়ণ ত্বরান্বিত করতে অনুরোধ করা হয়েছে এবং এই ব্যাপারে রাজ্য সরকারের কাছ থেকে সর্বপ্রকার সহায়তার আশ্বাস দেওয়া হয়েছে। অনুমোদিত শিল্প প্রকল্পগুলির দ্রুত রূপায়ণের ব্যাপারে 'সচিব পর্যায়ের উচ্চক্ষমতাসম্পন্ন কমিটি' (High Powered Committee of Secretaries) এবং 'শিল্পবন্ধু' শিল্পোদ্যোগীদের প্রয়োজনীয় সাহায্য করেছে। সেপ্টেম্বর, ১৯৮৪ থেকে ফেব্রুয়ারি, ১৯৮৯ পর্যন্ত জমি, বিদ্যুৎ, অর্থ, পরিবেশ ও দূষণ, বিক্রয়কর, সহায়তা প্রকল্পে নথিভুক্তি (Incentive registration) ইত্যাদি বিষয়ে অনুমোদনের ব্যাপারে 'শিল্পবন্ধু'র কাছে শিল্পোদ্যোগীরা ২৭৩টি ক্ষেত্রে সহায়তা চেয়েছিলেন এবং 'শিল্পবন্ধু' ২৪৫টি ক্ষেত্রে এ ব্যাপারে সাহায্য করেছে।

উপরোক্ত সম্মিলিত প্রচেষ্টার ফলে অনুমোদনপত্র (licence), অভিপ্রায় পত্র (letter of intent), সেক্রেটারিয়েট ফর ইণ্ডাস্ট্রিয়াল অ্যাপ্রুভাল এবং ডাইরেক্টর জেনারেল অফ টেকনিক্যাল ডেভেলপমেন্ট কর্তৃক প্রদত্ত রেজিস্ট্রেশন-এর মাধ্যমে বিনিয়োগের গতিশিলতা বজায় রেখেছে। ১৯৮৮ সালে ৩১১.০৯ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ১৭৪টি প্রকল্প অনুমোদিত হয়েছে। উক্ত অনুমোদনের মধ্যে অনগ্রসর জেলার অংশ শতকরা ৪৫.৯৭ ভাগ এবং পাঁচটি শিল্পবিহীন জেলায় শিল্প অনুমোদনের সংখ্যা ২২।

গত বছরের বাজেট ভাষণে উত্তরবঙ্গে বাটা সু কোম্পানি এবং হিন্দুস্থান লিভার লিঃ এই দুটি বৃহৎ প্রতিষ্ঠানের শিল্প স্থাপনের সিদ্ধান্তের কথা আমি উল্লেখ করেছিলাম। হিন্দুস্থান লিভার লিঃ পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগমের কাছ থেকে দাবগ্রাম শিল্প বিকাশ কেন্দ্রে ২৫.৫৮ একর জমি প্রয়োজনীয় প্রদেয় অর্থ (fee) জমা দিয়ে পেয়েছে। বাটা'র অভিপ্রায় পত্রের জন্য আবেদন এখনও ভারত সরকারের বিবেচনাধীন। Nalco Chemicals Company USA-এর সহযোগিতায় I.E.L. Ltd. রিষড়ায় ৮ কোটি টাকা ব্যয়ে বিশেষ রাসায়নিক দ্রব্যসমূহ (Speciality Chemicals) উৎপাদনের জন্য একটি উচ্চকারিগরী সম্পন্ন প্রকল্প (high-tech project) রূপায়িত করতে চলেছে। এই বছরের শেষে প্রকল্পটি রূপায়িত হবে বলে আশা করা যায়। রিষড়ায় সুরাসার ভিত্তিক যে LPDE Plant শিল্পে ব্যবহৃত অ্যালকোহলের অভাবে ক্রমাগত লোকসান সহ্য করতে না পেরে ১৯৮৭ সালের জানুয়ারি থেকে বন্ধ হয়ে রয়েছে সেটি একটি নতুন শিল্পোদ্যোগীর কাছে হস্তান্তরিত হয়েছে। বর্তমানে এই প্ল্যান্ট-এর একটি অংশ মেরামত করা হচ্ছে এবং শীঘ্রই উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়। রাজ্য সরকার জমি ও অন্যান্য বিষয়ে প্রয়োজনীয় অনুমোদন অত্যন্ত জরুরি ভিত্তিতে সম্পন্ন করেছেন যাতে রিষড়ার এই গুরুত্বপূর্ণ প্রকল্পগুলি সত্বর চালু হয়।

১৯৮৮ সালের ৭৩.৪০ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ৩৩টি প্রকল্প রূপায়িত হয়েছে। ১৯৮৮ সালে রূপায়িত গুরুত্বপূর্ণ প্রকল্পগুলির মধ্যে কয়েকটি হল হলদিয়ার নতুন সালফিউরিক অ্যাসিড উৎপাদন প্রকল্প, হুগলি জেলার রিষড়ার পশম মিশ্রিত ওরস্টেড সূতা ('woolen and blended worsted yarn') উৎপাদকের জন্য একটি সম্প্রসারণ প্রকল্প এবং উত্তর ২৪-পরগনার বারাসতে একটি নতুন পরিশোধিত ভোজ্য তেল উৎপাদন প্রকল্প। কল্যাণীতে মেসার্স অ্যান্ড্রু, ইউল অ্যাণ্ড কোং লিঃ-এর প্রায় ৪০ কোটি টাকা প্রকল্প মূল্যের 'স্টিল কর্ড কনভেয়র বেল্টিং প্ল্যান্ট' ১৯৮৯-এর ফেব্রুয়ারি মাসে উদ্বোধন হয়েছে। ১৯৮৮ সালে রূপায়িত

মোট প্রকল্পগুলির মধ্যে অনগ্রসর জেলার অংশ হল বিনিয়োগের দিক দিয়ে শতকরা ৫৪.৫৭ ভাগ।

আমি এখন এই সভার কাছে শিল্প বাণিজ্য বিভাগের নিয়ন্ত্রণাধীন বিভিন্ন সংস্থা ও অধিকার (Organisation & Directorates)-এর কার্যবিবরণী উপস্থাপিত করছি।

'পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম' মেয়াদী ঋণ, মূলধন বিনিয়োগ, জামিন (guarantee) ইত্যাদির আকারে বৃহৎ ও মাঝারি শিল্প সংস্থাগুলিকে সহায়তা দান করে শিল্পোন্নয়নের প্রচেষ্টা অব্যাহত রেখেছে। এই নিগম বিভিন্ন যৌথ ও সহায়ক শিল্প ক্ষেত্রে উৎসাহ দান ও অংশগ্রহণ করেছে এবং 'রাজ্যের সহায়তা প্রকল্পে'র রূপায়ণের ক্ষেত্রে রাজ্য সরকারের প্রতিনিধি (agent) হিসাবে কাজ করছে।

১৯৮৮ সালের ডিসেম্বরের শেষ পর্যন্ত ৭৫৫ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ৪২৯টি ইউনিটকে এই কর্পোরেশন সহায়তা দান করেছে। ১৯৮৮-৮৯ সালে, ডিসেম্বর ১৯৮৮ পর্যন্ত, ১৯টি ইউনিটকে পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম সহায়তা দান করেছে যাদের প্রকল্প মূল্য ২৯.৭৫ কোটি টাকা। এরমধ্যে অনগ্রসর জেলায় প্রকল্প মূল্যের শতকরা হার ৪৩.২৮ ভাগ।

ঐ একই সময়ের মধ্যে কর্পোরেশন শিল্প ইউনিটগুলিকে ৯.২৬ কোটি টাকার মেয়াদী ঋণ মঞ্জুর করেছে এবং ৭.৩১ কোটি টাকা বিতরণ করেছে। রাজ্য সহায়তা প্রকল্প ও কেন্দ্রীয় অনুদান প্রকল্পের অধীন প্রদত্ত অর্থ সমেত কর্পোরেশন ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরের ডিসেম্বর মাস পর্যন্ত ইউনিটগুলিকে আর্থিক সহায়তা হিসাবে মোট ১৯.৬২ কোটি টাকা বিতরণ করে। ডব্লিউ বি আই ডি সি-এর সহায়তা প্রাপ্ত ১৮টি প্রকল্প ঐ সময়ের মধ্যে রূপায়িত হয়েছে। ঐ প্রকল্পগুলি প্রায় ২৭ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত এবং বেশিরভাগ অনগ্রসর এলাকায় অবস্থিত।

আজ অবধি ওয়েস্ট বেঙ্গল ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের সাহায্যপ্রাপ্ত ১৩টি ইউনিট উত্তরবঙ্গে চালু হয়েছে। মোট ২১.৯৪ কোটি টাকা প্রকল্প মূল্য সম্বলিত আরও ১২টি ইউনিট বর্তমানে রূপায়িত হচ্ছে। ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরের ডিসেম্বর মাস পর্যন্ত উত্তরবঙ্গে আরও ৪টি নতুন ইউনিটকে মোট ২.৬২ কোটি টাকা মেয়াদী ঋণ মঞ্জুর করা হয়েছে। পশ্চিমদিনাজপুর, পুরুলিয়া, বীরভূম এবং মুর্শিদাবাদ জেলাগুলিতে শিল্প গড়ে তোলার সুযোগ সম্পর্কে ওয়েবকনের (WEBCON) মাধ্যমে বিস্তারিত নিরীক্ষা প্রতিবেদন (Detailed Study Reports) প্রস্তুত করা হয়েছে এবং ঐ জেলাগুলিতে সনাক্তকৃত প্রকল্পগুলি স্থাপনের জন্য শিল্পোদ্যোগীদের প্রবৃত্ত করা হচ্ছে।

হলদিয়া পেট্রোকেমিক্যালস্ প্রকল্প ছাড়াও ওয়েস্ট বেঙ্গল ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন একাধিক যৌথ প্রকল্প গড়ে তুলেছেন যেমন ৯২.৫০ কোটি টাকা ব্যয়ে অ্যাক্রিলিক ফাইবার প্রকল্প, পুরুলিয়া জেলার মধুকুণ্ডায় ৩৫ কোটি টাকা ব্যয়ে গ্র্যানুলেটেড স্ল্যাগ সিমেন্ট প্রকল্প, ১৪৯ কোটি টাকা ব্যয়ে পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন প্রকল্প এবং বাঁকুড়া জেলার বরজোরায় ৩০ কোটি টাকা ব্যয়ে বাই-অ্যাকসিয়ালি ওরিয়েন্টেড পলিপ্রপিলিন ফিল্ম (BOPP) প্রকল্প।

গ্র্যানুলেটেড স্ল্যাগ সিমেন্ট প্রকল্প সম্পর্কে বলা যায় যে বর্ধমান জেলার বার্ণপুরে ধাতুমলের (Slag) উৎপাদন আরম্ভ হয়ে গিয়েছে এবং পুরুলিয়া জেলার মধুকুণ্ডায় সিমেন্ট চূর্ণ করার প্ল্যান্ট শীঘ্রই চালু হবে। অন্যান্য প্রকল্পের কাজ চলছে। স্নানের সাবান, গ্লিসারিন, সিন্থেটিক ডিটারজেন্ট এবং গবাদি পশুর খাদ্য উৎপাদনের জন্য কর্পোরেশন, টাটা অয়েল মিল্‌স্‌-এর সহযোগিতায় বাঁকুড়া জেলায় একটি প্রকল্প গড়ার কথা বিবেচনা করছেন।

পশ্চিমবঙ্গ ইলেকট্রনিক্স শিল্পোন্নয়ন নিগম (West Bengal Electronics Industry Development Corporation) পশ্চিমবঙ্গে ইলেকট্রনিক্স বুনিয়াদ গড়ার কাজে তাদের প্রচেষ্টা অব্যাহত রেখেছে। কর্পোরেশন পরিকাঠামোগত সুযোগ-সুবিধার সংস্থান করেছে এবং অনুঘটক ও অগ্রণী ভূমিকা নিয়েছে। ইলেকট্রনিক্স-এর বিভিন্ন ক্ষেত্রকে অন্তর্ভুক্ত করে আধুনিক প্রজন্মের উপযোগী ইলেকট্রনিক দ্রব্যাদি যেমন কনজিউমার ইলেকট্রনিক্স, যোগাযোগের যন্ত্রপাতি, যন্ত্রাংশ, শিল্পে প্রয়োজনীয় ইলেকট্রনিক্স ইত্যাদি উৎপাদন করার জন্য কর্পোরেশন শিল্প ইউনিট গড়ে তুলতে সাহায্য করছে।

সল্টলেকে ৯৩ একর জমির উপর সংবদ্ধ ইলেকট্রনিক্স এস্টেট-এর উন্নয়নের কাজ সমাপ্ত হয়েছে এবং বেশির ভাগ জমি ইতিমধ্যে শিল্পোদ্যোগীদের ভিতর বন্টন করা হয়ে গেছে। মোট ৮১টি প্লটের মধ্যে ৫৮.৫২ একর এলাকা জুড়ে ৬২টি প্লট ৫৮ জন আবেদককে বন্টন করা হয়েছে। কিছু কিছু শিল্পোদ্যোগী ইতিমধ্যেই তাঁদের কারখানার নির্মাণকার্য আরম্ভ করে দিয়েছেন। প্রচুর সংখ্যক বিচারাধীন আবেদনপত্র পরীক্ষার পর বাকি ১৯টি প্লট শীঘ্রই বন্টন করা হবে। এস্টেটের ভিতরে একটি স্ট্যাণ্ডার্ড ডিজাইন ফ্যাক্টরির নির্মাণ সমাপ্তপ্রায়। এই বাড়িটিতে অন্ততপক্ষে পঞ্চাশটি শিল্প ইউনিটের স্থান হবে। কর্পোরেশনের এস্টেট উন্নয়ন বিভাগ এই বাড়িটি থেকে তাঁদের কাজকর্ম করছেন এবং শিল্পোদ্যোগীদের মধ্যেও স্থান বন্টন শীঘ্রই আরম্ভ হবে।

জলপাইগুড়িতে ৯.৬৩ একরের উপর একটি ইলেকট্রনিক এস্টেট গড়ে তোলার কাজ প্রায় সম্পূর্ণ এবং বিলি ব্যবস্থার কাজ শীঘ্রই আরম্ভ করা যাবে।

কর্পোরেশন মোট ১৬টি উৎপাদন কোম্পানি গঠন করেছেন—কিন্তু যৌথ ক্ষেত্রে এবং কিছু নিজস্ব মালিকানাধীন। এই কোম্পানিগুলির উৎপন্ন দ্রব্যের ব্যাপ্তি ইলেকট্রনিক যন্ত্রাংশ থেকে জটিল পদ্ধতিগত ব্যবস্থা পর্যন্ত। ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত ১৪টি ওয়েবেল ইউনিট উৎপাদন করছিল। ১৯৮৮-৮৯ সালে ওয়েবেল গোষ্ঠীভুক্ত যৌথ মালিকানায় আরও একটি ইউনিট—ওয়েবেল কমিউনিকেশন ইণ্ডাস্ট্রি লিঃ, পশ্চিম জার্মানির সিমেন্স এ-জির কারিগরি সহযোগিতায় ইলেকট্রনিক পুশ বাটন সম্বলিত টেলিফোন যন্ত্রের উৎপাদন আরম্ভ করেছেন। সিমেন্স ইণ্ডিয়া লিমিটেড-এর সহিত যৌথ মালিকানায় গঠিত ওয়েবেল টেলিম্যাটিক লিমিটেড খুব শীঘ্রই পশ্চিম জার্মানির সিমেন্স এ জি-এর কারিগরি সহযোগিতায় ইলেকট্রনিক টেলিপ্রিন্টার-এর উৎপাদন আরম্ভ করবেন। কোম্পানিটি ইতিমধ্যেই মহানগর টেলিফোন নিগম-এর কাছ থেকে ৩.৭ কোটি টাকার একটি বরাত পেয়েছেন। কম্পিউটার যোগাযোগের উচ্চ কারিগরি ক্ষেত্রে ওয়েবেল ইলেকট্রনিক্স কমিউনিকেশন সিস্টেমস্‌ লিমিটেড তাদের বিশ্বাসযোগ্যতা প্রতিষ্ঠিত করেছেন। এঁরা সম্পূর্ণ দেশীয় প্রযুক্তিতে একটি অটোমেটিক মেসেজ অ্যাকাউন্টিং সিস্টেম (A.M.A)-এর নকশা করেছেন, পরিকল্পনা করেছেন, উৎপাদন করেছেন এবং যন্ত্রটিকে

বসিয়েছেন। মহানগর টেলিফোন নিগম এটিরও বরাত দিয়েছেন। বোম্বাইয়ের টেলিফোন এক্সচেঞ্জে ইতিমধ্যেই প্রথম সেটটি সাফল্য সহকারে বসানো হয়েছে। বরাতটির মূল্য ৮ কোটি টাকা। ওয়েবেল টেলিকমিউনিকেশন ইণ্ডাস্ট্রিজ লিমিটেড ভি এইচ এফ ট্রান্স রিসিভার-এর ভারতীয় বাজারের একটি বড় অংশ দখল করেছেন। এখন টেলি যোগাযোগ যন্ত্রপাতির রপ্তানি ব্যবসায়েও তারা ঢুকেছেন। চিকিৎসা ও শিল্পে প্রযোজ্য ফাইবার অপটিক্স যন্ত্রপাতি উৎপাদনের জন্য অ্যাপ্লায়েড ফাইবারপ্টিকস্ ইন্ক্, ইউ এস এর (Applied Fiberoptics Inc, U.S.A)কারিগরি সহযোগিতায় যুক্তরাষ্ট্রের একদল অনাবাসী ভারতীয়ের সঙ্গে একটি যৌথ মালিকানায় কোম্পানি গড়ার প্রস্তাব আছে। এই বিষয়ে বোঝাপড়ার স্মারকপত্র (A) ইতিমধ্যেই স্বাক্ষরিত হয়েছে।

ওয়েবেল (WEBEL) ভারত সরকারের ইলেক্ট্রনিক্স দপ্তরের সঙ্গে যুক্তভাবে সল্টলেক ইলেক্ট্রনিক্স কমপ্লেকসেস একটি গবেষণা ও উন্নয়ন কেন্দ্রও গড়তে চলেছে যা কিনা অনুরূপ চারিটি জাতীয় গবেষণা ও উন্নয়ন কেন্দ্রের অন্যতম হবে।

রাজ্যের সমস্ত অনগ্রসর অঞ্চলগুলির সুষম অর্থনৈতিক উন্নয়ন সাধন, তা উত্তররবঙ্গ বা বাঁকুড়া, পুরুলিয়া কিংবা দক্ষিণ চব্বিশ-পরগনা যেখানেই হোক না কেন, আমাদের কাছে চ্যালেঞ্জ স্বরূপ। শিল্প কাঠামোর প্রভূত উন্নতি এইরূপ উন্নয়নের প্রধান প্রারম্ভিক প্রয়োজনীয় বিষয়। পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম (West Bengal Industrial Infrastructural Development Corpn.) শিল্পহীন (No-Industry) জেলাগুলিতে এবং অন্যান্য অনগ্রসর অঞ্চলগুলিতে বিকাশ কেন্দ্র গড়ে তোলার কাজের গতি বাড়িয়ে তুলেছে।

সপ্তম পঞ্চমবার্ষিকী আগে মাত্র তিনটি বিকাশ কেন্দ্র গড়া হয়েছিল হলদিয়া, কল্যাণী ও খড়গপুরে। সপ্তম পরিকল্পনাকালে শিল্পহীন জেলা জলপাইগুড়িতে দাবগ্রাম বিকাশ কেন্দ্র ইতিমধ্যেই গড়ে উঠেছে এবং এখন হাওড়া জেলায় উলুবেড়িয়া বিকাশ কেন্দ্র সম্পূর্ণ হয়েছে। তাছাড়া, জলপাইগুড়ি জেলার রানিনগরের বিকাশ কেন্দ্রটিও প্লট বণ্টন ব্যবস্থার জন্য প্রায় প্রস্তুত হয়ে রয়েছে। দক্ষিণ চব্বিশ-পরগনায় রপ্তানি বাণিজ্য অঞ্চলের সন্নিকটস্থ ফলতায় তিন নং ও চার নং সেক্টরে আর একটি বিকাশ কেন্দ্র গড়ে তোলার কাজ দ্রুত এগিয়ে চলেছে। কুচবিহার বিকাশ কেন্দ্র ও বাঁকুড়া জেলায় বিষ্ণুপুর বিকাশ কেন্দ্র গড়ার কাজ আরম্ভ হয়েছে। মালদহে একটি নতুন বিকাশ কেন্দ্র গড়ে তোলার জন্য এবং কল্যাণীতে পূর্বস্থিত বিকাশ কেন্দ্রটির প্রসারণের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে।

দাবগ্রাম বিকাশ কেন্দ্রে নয়টি শিল্প ইউনিটকে মোট ৫৪.৭১ একর পরিমাণ জমি বণ্টন করা হয়েছে এবং আরও আটটি শিল্প ইউনিটের জন্য আর দশ একর পরিমাণ জমি বরাদ্দ করা হয়েছে। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদকে তিন একর পরিমাণ জমি একটি। পাওয়ার সাব-স্টেশন তৈরি করার জন্য দেওয়া হয়েছে। উলুবেড়িয়া বিকাশ কেন্দ্রটি ১৬০ একর জমির উপর গড়ে উঠেছে যেখানে বিদ্যুৎ, জল, নিকাশি ব্যবস্থা এবং রাস্তাঘাট সবকিছুই দোর গোড়াতেই পাওয়া যাবে। এই বিকাশ কেন্দ্রের আকর্ষণীয় বিশেষত্বগুলি হল এর কমন ফেসিলিটিস্ সেন্টার ও বাসস্থানের সুবিধা, কেনাকাটার জন্য শপিং সেন্টার, ব্যাঙ্ক, পোস্ট অফিস, টেলেক্স, টেলিফোন ব্যবস্থা ইত্যাদি। এখানে পাঁচটি শিল্প ইউনিটকে ১২.২৩ একর পরিমাণ জমি বণ্টন করা হয়েছে এবং আরও সাতটি ইউনিটের জন্য ২০ একর জমি বরাদ্দ করা হয়েছে। তাছাড়া ১৩টি শেডও বণ্টন করা হয়েছে। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদকেও একটি

পাওয়ার সাব-স্টেশন তৈরি করার জন্য ২ একর জমি দেওয়া হয়েছে।

ঔষধ ও ভেষজ শিল্পে নূতন স্থাপনের প্রচেষ্টা ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যাণ্ড ফাইটোকেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন অব্যাহত রেখেছিল। কল্যাণীতে ৮-হাইড্রক্সিকুইনোলিন প্রকল্পে বাণিজ্যিক উৎপাদন আরম্ভ হয়েছে। ভারতে এই ধরনের প্রকল্প এই প্রথম, যদিও কিছু কিছু গবেষণাগারে পরীক্ষামূলকভাবে এটি প্রস্তুত হচ্ছে। বর্তমানে ৮-হাইড্রক্সিকুইনোলিন আমদানি করতে হয় এবং আশা করা যায় যে আমাদের প্রকল্প যথেষ্ট বৈদেশিক মুদ্রার সাশ্রয় করবে। আমরা ভারত সরকারকে মাসুল সংক্রান্ত কিছু বিন্যাসের জন্য লিখেছি। জানা গিয়েছে যে কল্যাণী কারখানায় উৎপন্ন পণ্য আমদানি করা পণ্যের তুলনায় অধিক গুণসম্পন্ন। বার্ষিক ১২০ এম টি ক্ষমতাসম্পন্ন একটি নূতন অ্যাসপিরিন প্রকল্প কল্যাণীতে স্থাপিত হয়েছে। ফ্যাক্টরিটিতে পরীক্ষামূলক উৎপাদন আরম্ভ হয়েছে এবং উৎপন্ন দ্রব্যের মান সন্তোষজনক প্রমাণিত হয়েছে।

কর্পোরেশন জলপাইগুড়ি জেলার তরলপাড়ায় তাঁদের তৎপরতা বৃদ্ধির উদ্দেশ্যে প্রায় ৩৩ একর জমি অধিগ্রহণ করেছেন। জমিতে প্রয়োজনীয় পরিকাঠামো এবং একটি বাড়ি তৈয়ারি করার কাজ চলছে। কর্পোরেশনের টেস্টিং ল্যাবরেটরীটি বেহালায় স্থানান্তরিত করা হয়েছে এবং সেখানে বর্তমান বাড়িটি সংস্কার করে ল্যাবরেটরীর জন্য অধিক স্থানের সংস্থান করা হয়েছে। এর ফলে ঔষধ এবং রাসায়নিক দ্রব্যাদির প্রস্তুতকারকেরা তাদের নমুনাগুলি আরও দ্রুত পরীক্ষা করাতে পারবেন। 'ফাইটো ফ্রেশ' নামে একটি সুগন্ধিযুক্ত এবং ঔষধিভিত্তিক 'রুম রিফ্রেশনার' উৎপন্ন করা হচ্ছে। ইনফিউসিন ইণ্ডিয়া লিমিটেড সংস্থাটি সরকার কর্তৃক ১৯৮৫ সালে অধিগৃহীত হয়েছিল এবং কর্পোরেশন দ্বারা পরিচালিত হচ্ছে। সংস্থাটি বর্তমানে লাভজনকভাবে চলছে।

পশ্চিমবঙ্গ টি ডেভেলপমেন্ট কর্পোরেশনের নিজস্ব চারটি বাগান আছে—তিনটি দার্জিলিং জেলায় এবং একটি জলপাইগুড়ি জেলায়। চারটি বাগানের মোট জমি ৬৮৬.৫০ হেক্টর। কর্পোরেশনের পরিচালনাধীন আরও তিনটি বাগান আছে। তার ভিতর দুইটি দার্জিলিং এবং একটি জলপাইগুড়ি জেলায়। দার্জিলিং জেলার অশান্ত পরিবেশ সত্ত্বেও কর্পোরেশনের পাঁচটি চা বাগানে উৎপাদন ১৯৮৭ সালের ৩৩৩.৬০ মিলিয়ন কেজি থেকে সামান্য বেড়ে ১৯৮৮ সালে ৩৪০.১১ মিলিয়ন কেজি হয়েছে। জলপাইগুড়ি জেলার দুইটি চা-বাগানে কাঁচা চা-পাতার উৎপাদনও ১৯৮৭ সালের ১,২০২.৪১ মিলিয়ন কেজি থেকে সামান্য বেড়ে ১৯৮৮ সালে ১,৬২৪.০৪ মিলিয়ন কেজি হয়েছে। উৎপাদন ক্ষমতা বৃদ্ধি ও নগদ ক্ষতি (cash loss) যথাসম্ভব কমিয়ে আনার জন্য প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। দার্জিলিং জেলার বাগানে উৎপন্ন চা-এর মোড়ক কর্পোরেশন বাজারে বিক্রি করে যাচ্ছেন এবং ক্রেতাদের কাছ থেকে ভালো সাড়া পাচ্ছেন।

মাননীয় সদস্যগণের স্মরণ থাকতে পারে যে আমি আই ডি বি আই কর্তৃক বৃহত্তর কলকাতা গ্যাস সরবরাহ নিগমকে (Greater Calcutta Gas Supply Corporation) গ্যাস সরবরাহ প্রকল্পের জন্য ৩৭.৭৫ কোটি টাকা ঋণ মঞ্জুর করার কথা উল্লেখ করেছিলাম। কিন্তু পরবর্তীকালে এই ঋণের পরিমাণ ৩৬.৩৫ কোটি টাকায় কমিয়ে আনা হয়েছিল। সম্প্রতি আই ডি বি আই মঞ্জুরীকৃত ঋণের প্রথম দফা হিসেবে ১৭৪ লক্ষ টাকা কর্পোরেশনকে

বিতরণ করেছেন। আশা করা যায় যে ডানকুনি থেকে গ্যাস-এর সরবরাহ খুব শীঘ্রই পাওয়া যাবে। ডানকুনি কয়লা প্রকল্পের সাথে দুর্গাপুর প্রকল্পের সরবরাহ লাইনের যোগসূত্র ইতিমধ্যেই স্থাপিত হয়েছে। ডানকুনি থেকে সরবরাহ করা গ্যাস গ্রহণ করার জন্য পুরাতন মেন্‌স্‌-এর প্রতিস্থাপন এবং নতুন নিম্নচাপ (L.P.) মেনের নির্মাণ, ইণ্ডাস্ট্রিয়াল-মেন, ই আর ডাব্লিউ মিডিয়াম প্রেসার মেন এবং প্রেসার রিডিউসিং স্টেশনের নির্মাণাদির কাজের সন্তোষজনক অগ্রগতি হয়েছে। এখন এই গ্যাসকে বাজারে বিক্রয় করার জন্য নিরন্তর প্রচেষ্টার প্রয়োজন। প্রকল্পের বেশির ভাগ কাজ আগামী আর্থিক বৎসরের মধ্যে সম্পূর্ণ হবে।

আহমেদপুরের চিনিকলে ওয়েস্ট বেঙ্গল ইণ্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন তাঁদের আখ মাড়াইয়ের কার্যক্রম চালিয়ে যাচ্ছেন। আখের সরবরাহ সুনিশ্চিত করার জন্য কর্পোরেশন তাঁদের আহমেদপুর সুগার মিল অধিকৃত এলাকার ভিতর ২,১০০ একর জমিতে আখ চাষের বন্দোবস্ত করেছেন। বেলডাঙ্গা সুগার মিলের অধীন খামারে প্রায় ২৬৯ একর জমিও আখ চাষের কাজে লাগানো হচ্ছে যাতে উৎপন্ন আখ আহমেদপুর চিনি কলে মাড়াই করা যায়। চিনি নিষ্কাশনের শতকরা হার বৃদ্ধির জন্য এবং চিনি উৎপাদনের উন্নতিকল্পে, বহু পুরাতন ও জীর্ণ যন্ত্রপাতিগুলির ক্রমান্বয়ে সংস্কার ও প্রতিস্থাপনের ব্যবস্থা করা হচ্ছে। অবশ্য চিনি উন্নয়নের তহবিল থেকে আর্থিক সহায়তার জন্য কর্পোরেশনের আবেদনের ব্যাপারে ভারত সরকারের কাছ থেকে অদ্যাবধি কোনও সাড়া পাওয়া যায় নি।

পুরুলিয়া জেলার বেলদি গ্রামে ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যাণ্ড ট্রেডিং কর্পোরেশন রক্‌ ফসফেটের একটি খনি চালান এবং ঐ একই জেলার বলরামপুরে তাঁদের রাঙাদি কারখানায় ঐ খনিতে উৎপন্ন কাঁচা মাল চূর্ণ করেন। বীরভূম জেলার পাচমি হাটগাছায় কর্পোরেশনের চূর্ণ ও পেষণযন্ত্রসহ একটি পাথরের খনিও চালান। অতিরিক্ত চূর্ণন ও পেষণে সুবিধার জন্য বর্তমান খনির নিকটেই একটি দ্বিতীয় খনি খোঁড়া হয়েছে। মেজিয়া তাপবিদ্যুৎ প্রকল্পের প্রয়োজনীয়তার পরিপ্রেক্ষিতে আরও একটি চূর্ণ করার যন্ত্র সেখানে বসানো হচ্ছে। পুরুলিয়া জেলার মালতিতে কর্পোরেশন একটি 'ফায়ার ক্লে' খনি চালান ও সেখানে উচ্চ অ্যালুমিনা 'ফায়ার ক্লে' প্রস্তুত করেন।

ডাইরেক্টরেট অফ্‌ মাইন্‌স অ্যাণ্ড মিনারেলস বাণিজ্যিক ও অর্থনৈতিক ব্যবহারের জন্য বিভিন্ন খনিজ সম্পদের সনাক্তকরণ ও পরিমাপের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। ওয়েস্ট বেঙ্গল প্রোজেক্টস্‌ লিমিটেডকে তাঁদের প্রকল্প রূপায়ণে সহায়তার উদ্দেশ্যে এই ডাইরেক্টরেট ১৯৮৮-৮৯ সালে বাঁকুড়া জেলার মনিপুর, তিপান এবং রামগড়ের নিকটে মৃত্তিকা (Clay) অন্বেষণের কাজে হাত দেন। পুরুলিয়া জেলার বান্দোয়ান এবং বড়বাজারে সোনা অন্বেষণের কাজ এবং খরিদুয়ারার নিকট বেসমেটাল, ক্লে এবং ডলোমাইট অন্বেষণের কাজও এই বছরে চালিয়ে যাওয়া হয়। এই ডাইরেক্টরেট বাঁকুড়া জেলায় ছেঁদাপাথর টাংস্টেন-এর গচ্ছিত (deposit) এবং দার্জিলিং জেলায় গরুবাথান লেড্‌ জিঙ্ক-এর গচ্ছিত (deposit) সম্পর্কিত বিস্তারিত নমুনা পরীক্ষার কাজ করেন। খনিজ আকরিকের বিস্তারিত বিশ্লেষণ সহজ করার জন্য এবং নিম্নশ্রেণীর আকরিককে অর্থনৈতিক ও বাণিজ্যিক ব্যবহারের উপযোগী করার জন্য আনুমানিক ৬১.৪০ লক্ষ টাকা খরচে পুরুলিয়া জেলায় একটি পেট্রোলজিক্যাল, জিওকেমিক্যাল, জিওফিজিক্যাল রসায়নাগার তৈয়ারি করার প্রস্তাব আছে। ১৯৮৯-৯০ সাল থেকে রসায়নাগারটির

স্থাপনার কাজ আরম্ভ হবে।

ডাইরেক্টরেট অফ সিঙ্কোনা অ্যাণ্ড আদার মেডিসিনাল প্ল্যান্টস্ দার্জিলিং জেলায় ইপিকাক, ডায়োসকোরিয়া ইত্যাদি ভেষজ দ্রব্যের উন্নতিকল্পে তাঁদের প্রচেষ্টা অব্যাহত রেখেছেন। গত কয়েক বছর ধরে অশান্ত পরিবেশের দরুন ডাইরেক্টরেটকে বাগানে এবং কারখানায় যথেষ্ট ক্ষতি ও অনিষ্ট স্বীকার করতে হয়েছে। যতশীঘ্র সম্ভব কম সময়ের মধ্যে কাজের পূর্বাবস্থা ফিরিয়ে আনার জন্য ডাইরেক্টরেটকে একটি পরিপ্রেক্ষিত অনুযায়ী পরিকল্পনা ও সূচি প্রস্তুত করতে নির্দেশ দেওয়া হয়েছে। ডাইরেক্টরেটের কারখানায় এমিটিন হাইড্রোক্লোরাইড ও ডায়োসিজিনিনের উৎপাদন অবশ্য অব্যাহত আছে। আধুনিক কুইনাইন কারখানার নতুন প্ল্যান্টে বাণিজ্যিক উৎপাদন আরম্ভ হয়েছে এবং আশা করা যাচ্ছে যে আধুনিকীকরণের দ্বিতীয় পর্যায়ের কাজ শীঘ্রই নেওয়া হবে। ডায়োসিজিনিন থেকে স্টেরয়েড উৎপাদন প্রকল্পটিও ১৯৮৯-৯০-এর মধ্যে রূপায়িত হবে আশা করা যায়।

ওজন ও পরিমাপ সম্পর্কিত আইন ও নিয়মগুলির যথাযথ প্রয়োগপূর্বক ক্রেতা নিরাপত্তা সুনিশ্চিত করার জন্য ভার ও পরিমাপ আধিকারিক সচেষ্ট থাকেন। যেহেতু রাজ্যের ৫.৩ লক্ষ ব্যবসায়ীর ভিতর কেবলমাত্র ২.৭৫ লক্ষ ব্যবসায়ীকে ওজন ও পরিমাপ আইনের আওতায় আনা সম্ভব হয়েছে সেইজন্য সাংগঠনিক শক্তি বৃদ্ধি করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থার কথা বিবেচনা করা হচ্ছে। সংগঠনের অধীনে একটি পৃথক 'মোড়কবন্দী পণ্য শাখা' (Packaged Commodity Wing) স্থাপন করা হয়েছে মোড়কের দাম ও পরিমাণ যাতে সঠিকভাবে মোড়কের উপর ঘোষণা অনুযায়ী হয় সেটি সুনিশ্চিত করার জন্য।

আর্থিক এবং অন্যান্য সীমাবদ্ধতা সত্ত্বেও রাজ্য সরকার শিল্প বিকাশের জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। আজ পশ্চিমবঙ্গ পরিবর্তনের মুখোমুখি এবং অর্থনৈতিক উন্নতির জন্য সমস্ত রাজ্য জুড়ে উৎসাহের সঞ্চার হয়েছে। পরিকাঠামো প্রস্তুত হয়েছে। এখন একটি সংবেদনশীল শাসন ব্যবস্থা এবং সম্পর্কিত সকলের অনমনীয়, ঐক্যবদ্ধ এবং সুশৃঙ্খল প্রচেষ্টার সহযোগে উল্লেখযোগ্য শিল্প বিকাশ অর্জন করা সম্ভব হবে।

আমি শিল্প ও বাণিজ্য বিভাগের কাজকর্ম ও প্রচেষ্টার একটি হিসাব দিয়েছি। এই বিভাগের ও অধীনস্থ সংস্থাগুলির কাজকর্ম উন্নত করতে সক্ষম হওয়ার জন্য আমি মাননীয় সদস্যগণের পরামর্শকে স্বাগত জানাই।

## DEMAND No. 25

**Major Head : 2059—Public Works, 2202—General Education (Buildings), 2205—Art and Culture (Buildings), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 2216—Housing (Buildings), 2230—Labour and Employment (Buildings), 2235—Social Security and Welfare (Social Welfare (Buildings), 2401—Crop Husbandry (Buildings), 2403—Animal Husbandry (Buildings), 2404—Dairy Development (Buildings), 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling), 2408—Food, Storage and Warehousing (Buildings),**

**2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 3475—Other General Economic Services (Buildings), 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Capital Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undrtakings) (Buildings), 4515—Capital Outlay on Other Rural Development Programmes, Panchayati Raj) (Buildings), 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) (Buildings), 4851—Capital outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) and 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings).**

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,36,22,97,000 be granted for expenditure under Demand No. 25, Major Head : "2059—Public Works, 2202—General Education (Buildings), 2205—Art and Culture (Buildings), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 2216—Housing (Buildings), 2230—Labour and Employment (Buildings), 2235—Social Security and Welfare (Social Welfare (Buildings), 2401—Crop Husbandry (Buildings), 2403—Animal Husbandry (Buildings), 2404—Dairy Development (Buildings), 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling), 2408—Food, Storage and Warehousing (Buildings), 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 3475—Other General Economic Services (Buildings), 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family

Welfare (Buildings), 4216—Capital Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undrtakings) (Buildings), 4515—Capital Outlay on Other Rural Development Programmes, Panchayati Raj) (Buildings), 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) (Buildings), 4851—Capital outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) and 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings).".

(This is inclusive of a total sum of Rs. 34,05,82,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu was laid on the Table

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি উল্লেখ করতে চাই যে, বিভিন্ন প্রশাসনিক বিভাগের পঞ্চবার্ষিক যোজনা কর্মসূচির অঙ্গীভূত বাস্তুকর্মের রূপায়ণ ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব পূর্ত বিভাগের উপর ন্যস্ত। যেসব সেক্টরের কর্মপ্রকল্প এর আওতায় রয়েছে সেগুলি হল শিক্ষা, স্বাস্থ্য, পরিবার পরিকল্পনা, আবাসন ও সাধারণ প্রশাসন। এই সব সেক্টরে যেসমস্ত পূর্তকর্ম চলছে সেগুলির একটি তালিকা নিচে দেওয়া হল ঃ—

(১) সল্টলেকে সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ নির্মাণ (১১ কোটি টাকা),

(২) সল্টলেকে পুলিশ আবাসন কর্মপ্রকল্প রূপায়ণ (৮ কোটি টাকা),

(৩) আর জি কর মেডিক্যাল কলেজ ও হাসপাতালে আকাদেমি ভব নির্মাণ (৩.৪২ কোটি টাকা),

(৪) কলকাতা মেডিক্যাল কলেজ ও হাসপাতালে 'এল' আকৃতির ভবন নির্মাণ (৩.৮৫ কোটি টাকা),

(৫) আর জি কর মেডিক্যাল কলেজ ও হাসপাতালে ক্যাজুয়াল্টি ব্লক নির্মাণ (২.২৩ কোটি টাকা),

(৬) শিলিগুড়িতে কাঞ্চনজঙ্ঘা স্টেডিয়াম নির্মাণ (১.২৭ কোটি টাকা),

(৭) পুরুলিয়া জেলা কারাগারে উন্মাদগ্রস্ত ব্যক্তিদের জন্য একটি ইনস্টিটিউট নির্মাণ (৯৩ লক্ষ টাকা),

(৮) মাণিকতলায় ভি আই পি রোডে রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগার নির্মাণ, (৩.৭৫ কেটি টাকা প্রথম পর্যায়),

(৯) কুচবিহারের পুন্ডিবাড়িতে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যলয়ের বিভিন্ন ইউনিট নির্মাণ (৩.৯০ কোটি টাকা) এবং

(১০) আলিপুর ১৬-তলা কালেক্টরেট ভবন নির্মাণ (২ কোটি টাকা)।

৩। এই সুযোগে আমি বলতে চাই যে, অফিসের জন্য অতিরিক্ত স্থানের সঙ্কুলান করে সরকারি অফিসগুলিতে কর্মচারিদের ভিড়জনিত সমস্যার সমাধানের জন্য নিরবচ্ছিন্ন প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে। এই ক্ষেত্রে, পূর্ত বিভাগ সি আই টি সদর অফিসের 'অ্যানেক্স' ভবনটি এবং আলিপুরের ভবানী ভবন চত্বরে নূতন অফিস ভবনের উপর আরও চারটি তল ইতিমধ্যে ব্যবহারোপযোগী করে তুলেছে। শুধুমাত্র পশ্চিমবঙ্গ কৃত্য নিয়োগাধিকারের অফিস ও পরীক্ষার হলগুলির জায়গার জন্য কলকাতার ১৬১এ, শ্যামাপ্রসাদ মুখার্জি রোডে একটি বারো তলা অফিস ভবন নির্মাণান্তে সেটিকে ব্যবহারোপযোগী করে তোলা হয়েছে। শিলিগুড়ি ও কুচবিহারে অফিস-বলয় নির্মাণের পরিকল্পনা রচনার কাজও এগিয়ে চলেছে।

৪। সরকারি কর্মচারিদের নিবাস-ব্যবস্থার প্রয়োজনে কলকাতার ৯৯/১, কড়েয়া রোডে একটি বহুতল ভবন-বলয়ে যে বারোটি অ্যাপার্টমেন্ট ফ্ল্যাট তৈরি করা হচ্ছে সে সম্পর্কেও আমি কিছু বলতে চাই। ১৯৮৯ সালের আগস্ট মাসের মধ্যেই এগুলি দখল দেওয়ার জন্য প্রস্তুত হয়ে যাবে বলে আশা করা হচ্ছে। সরকারি অফিস-ভবন ও বাসগৃহ নির্মাণের উদ্দেশ্যে ৫৯ ও ৫৯/১, বালিগঞ্জ সার্কুলার রোড, ২২, সার্কাস অ্যাভিনিউ, ৫০এ ও ৫০বি, থিয়েটার রোড এবং ৩২, রাজা সন্তোষ রোডে জমি অধিগ্রহণের কাজ এগিয়ে চলছে।

৫। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, চলতি পঞ্জি-বৎসরের শেষাশেষি নূতন দিল্লিতে নূতন বঙ্গভবন-বলয়ের রিয়ার ব্লক ও সেণ্ট্রাল ব্লক ব্যবহারোপযোগী হয়ে উঠতে পারে।

৬। স্বীকার করতেই হবে যে, এখনকার দ্রুতগামী ভারী যানবাহনের চলাচলের পক্ষে বর্তমান সড়কগুলি অনুপযুক্ত হয়ে পড়ছে। এর ফলে, কিছু কিছু সড়কের উপর প্রায়শই ধকলের চিহ্ন ফুটে উঠছে। টাকার ব্যবস্থা করে মেরামতের কাজকর্ম হাতে নেওয়া হয়েছে এবং সড়কগুলিকে ঠিক রাখার জন্য চেষ্টা করা হচ্ছে। আমি সদস্যগণকে আশ্বাস দিতে চাই যে, সড়কগুলিকে যানবাহন চলাচলের উপযুক্ত অবস্থায় রাখতে সরকারের অভিপ্রায় অব্যাহত থাকবে।

৭। এই প্রসঙ্গে বলা দরকার যে, বর্তমান সড়কগুলির যেসব অংশে বেশি যানবাহনের চলাচল হয় সেগুলিকে মজবুত ও উন্নত করার চালু পূর্তকর্মগুলির জন্য বিভাগীয় বার্ষিক যোজনার অর্থ-বরাদ্দ কাজে লাগানো হচ্ছে। এরকম কিছু সড়ক হল (১) কাঁথি-দিঘা সড়ক, (২) সরিষা-নূরপুর সড়ক (৩) বর্ধমান-আরামবাগ সড়ক, (৪) কৃষ্ণনগর-করিমপুর সড়ক, (৫) সিউড়ি-মহম্মদবাজার সড়ক, (৬) মালদা-বালুরঘাট সড়ক এবং (৭) সাঁইথিয়া-সুলতানপুর সড়ক। ১৯৮৯-৯০ সালের কর্মসূচিতে যে সড়কগুলিকে অন্তর্ভুক্ত করে নেওয়া হয়েছে সেগুলি হল (১) দেনুর-মন্তেশ্বর সড়ক, (২) আলিপুরদুয়ার-কুমারগ্রাম সড়ক, (৩) কান্দী-সুলতানপুর সড়ক এবং (৪) পুরুলিয়া-বরাকর সড়ক। আলিপুরদুয়ার-ভলকা সড়কে রায়ডাক-১এর উপর স্থায়ী সেতু নির্মাণের কাজ হাতে নেওয়ার বিষয়ে পূর্ত বিভাগ পরিকল্পনা রচনা করেছেন। রাজ্য সেতু তহবিল থেকে এর খরচ মেটানো হবে।

৮। গত বছরের বাজেট ভাষণে উল্লেখ করা হয়েছিল যে, ভারত সরকার বোলপুর ও সিউড়ি পর্যন্ত একটি সংযোগ-পথ সহ পানাগড়-ইলামবাজার সড়কটি প্রশস্ত করা, তার উন্নতিসাধন করা এবং সেটি মজবুত করার কর্মপ্রকল্পটিকে সপ্তম যোজনার আর্থনীতিক ও আন্তরাজ্য গুরুত্ব সেক্টরের অন্তর্ভুক্ত করার জন্য নীতিগতভাবে সম্মত হয়েছিলেন। এই প্রকল্পটি সম্পর্কে আনুমানিক ব্যয়ের আরও বিশদ খসড়া প্রস্তুত করা হচ্ছে। প্রকল্পটির জন্য আনুমানিক ৭.১৫ কোটি টাকা ব্যয়ের বিশদ হিসাব অনুমোদনের জন্য ইতিমধ্যে ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে। আমরা ঐ সরকারের অনুমোদনের জন্য অপেক্ষা করছি।

৯। সবশেষে আমি জানাতে চাই যে, জাতীয় নেতা, বিপ্লবী, শহীদ, সাহিত্যসেবী ও সমাজ-সংস্কারকদের স্মৃতিরক্ষার জন্য একটি কর্মপ্রকল্প রয়েছে। এই প্রকল্পাধীনে সরকার ঋষি বঙ্কিমচন্দ্র চ্যাটার্জির ১৫০তম জন্মবার্ষিকী উপলক্ষে নৈহাটির কাঁঠালপাড়াস্থিত বঙ্গীয় সাহিত্য পরিষদকে তাঁর একটি আবক্ষ ব্রোঞ্জমূর্তি উপহার দিয়েছেন। ভারতের প্রথম প্রধানমন্ত্রী জওহরলাল নেহরুর জন্ম শতবার্ষিকী উপলক্ষে কলকাতা ময়দানে তাঁর একটি প্রতিমূর্তি স্থাপন করা হচ্ছে। ইন্ডিয়ান চেম্বার অব কমার্স এই প্রতিমূর্তিটি দান করবেন। কুচবিহার জেলার দিনহাটায় নেতাজী সুভাষচন্দ্র বোসের একটি আবক্ষ ব্রোঞ্জমূর্তি স্থাপন করা হয়েছে। কলকাতায় পার্ক সার্কাস মোড়ে জয়প্রকাশ নারায়ণের প্রমাণ আকৃতির দ্বিগুণ আয়তনবিশিষ্ট একটি ব্রোঞ্জমূর্তি শীঘ্রই স্থাপন করা হবে।

১০। আমি এখন একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রসঙ্গে ফিরে আসতে চাই। মাননীয় সদস্যবৃন্দ অবহিত আছেন, ভারত সরকার ইতিমধ্যে "জাতীয় রাজপথ প্রাধিকার বিল, ১৯৮৮" শীর্ষক একটি বিল পেশ করেছেন এবং জানা গেছে যে বিলটি এখন সংসদের বিবেচনাধীন। খসড়া বিলে, অন্যান্য বিধানের সঙ্গে সঙ্গে, এই মর্মে একটি বিধান রয়েছে যে, কেন্দ্রীয় সরকার সময় সময় সরকারি ঘোষণাপত্রে প্রজ্ঞাপণ দ্বারা ঐ প্রজ্ঞাপণে জাতীয় যে রাজপথ বা তার যে অংশ বিনির্দিষ্ট করে দেওয়া হবে সেই রাজপথ বা তার সেরূপ কোনও অংশ উক্ত প্রাধিকারকে অর্পণ করতে কিংবা উক্ত প্রাধিকারের দায়িত্বাধীনে ন্যস্ত করতে পারবেন।

এ-ব্যাপারে রাজ্য সরকার যতটা সংশ্লিষ্ট তা হল এই রাজ্যে সবকটি রাজপথ সম্পর্কে আমরা ভারত সরকারের এজেন্ট হিসাবে কাজ করি এবং ঐ রাজপথগুলির উন্নতিসাধন, সেগুলিকে আরও প্রশস্ত ও মজবুত করা এবং সেগুলির যথোপযুক্ত রক্ষণাবেক্ষণের দায়িত্ব পালন করে থাকি। ইতিহাস বিচারে, এই রাজপথগুলির কয়েকটি রাজ্য রাজপথ ব্যবস্থার অঙ্গীভূত ছিল এবং গুরুত্বের পরিপ্রেক্ষিতে, সেগুলিকে পরে জাতীয় রাজপথের মর্যাদা দেওয়া হয়। অতএব, রাজ্যের পক্ষ থেকে প্রাথমিক পর্যায়ে প্রচুর অর্থ বিনিয়োগ করা হয়েছে আর সেই কারণে আমরা বহুসংখ্যক ইঞ্জিনিয়ারিং এবং টেকনিক্যাল ও নন্-টেকনিক্যাল কর্মী নিয়ে সংগঠন চালিয়ে যাচ্ছি। প্রাসঙ্গিক বিধান বলে যদি উল্লিখিত প্রাধিকার গঠিত হয় এবং রাজ্যের অন্তবর্তী কোনও রাজপথের দায়িত্ব তাদের হাতে তুলে দেওয়া হয়, তা হলে রাজ্য সরকারের দায়িত্ব ও কৃত্য আনুপাতিকভাবে কমে যাবে এবং পরিণামে এক গুরুতর প্রতিক্রিয়া দেখা দেবে। কেন না, ঐ বিশেষ উদ্দেশ্যে আমরা যে সংগঠন এবং কর্মিবৃন্দ রেখে চলেছি, প্রয়োজনের তুলনায় তা উদ্বৃত্ত হয়ে পড়বে।

১১। মহাশয়, এই কথা বলে আমি ১৯৮৯-৯০ সালের জন্য যে দাবিগুলি এই সভার কাছে পেশ করছি তা গ্রহণ করার জন্য সভাকে এখন অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 26

## Major Head : 2070—Other Administrative Services (Fire Protection and Control)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,75,32,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administrative Services (Fire Protection and Control)".

(This is inclusive of a total sum of Rs. 2,93,83,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Buddhadeb Bhattacharjee was laid on the Table

স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপণ কৃত্যকের নিয়মিত শাখায় ব্যয় নির্বাহের জন্য এই অর্থ বরাদ্দ করা হয়েছে। পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপণ কৃত্যকের কিছু কিছু অগ্নিনির্বাপণ-কেন্দ্র রয়েছে অসামরিক প্রতিরক্ষা শাখায়, এবং স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগ সেগুলির ব্যয়ভার বহন করে থাকে। স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের প্রতিমন্ত্রী সে সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য তাঁর প্রস্তাব পেশ করবেন।

বর্তমানে সারা রাজ্যে অগ্নিনির্বাপণ কেন্দ্রের সংখ্যা হল ৭৮। এগুলির মধ্যে পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপণ কৃত্যকের নিয়মিত শাখায় রয়েছে ৪২টি এবং অসামরিক প্রতিরক্ষা শাখায় ৩৬টি। এদের মধ্যে অনেক কেন্দ্রই ভাড়া করা ভবন ও ভূ-গৃহাদিতে অবস্থিত। এরকম সমস্ত অগ্নিনির্বাপণ কেন্দ্রকে স্থায়ী সরকারি ভবনসমূহে স্থাপিত করার জন্য সরকারের একটি কর্মসূচি রয়েছে। উপযুক্ত জমি এবং প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে, পশ্চিমবঙ্গে আরও বেশি শহরাঞ্চলকে যাতে অগ্নিনির্বাপণ-ব্যবস্থার আওতায় আনা যায় সেজন্য ক্রমশই আরও বেশি সংখ্যায় অগ্নিনির্বাপণ-কেন্দ্র খোলা সম্পর্কেও সরকারের একটি কর্মসূচি আছে। অগ্নিনির্বাপণ কেন্দ্রগুলিকে স্থায়ী সরকারি ভবনসমূহে স্থাপিত করার উদ্দেশ্যে, টালিগঞ্জ, বেহালা, লালবাজার, রাণিগঞ্জ, উত্তর-ব্যারাকপুর, বহরমপুর এবং বাঁকুড়ায় বর্তমানে যেসব অগ্নিনির্বাপণ-কেন্দ্র রয়েছে সেগুলির জন্য, জমি অধিকগ্রহণ সংক্রান্ত কার্যধারা অথবা আন্তর্বিভাগীয় হস্তান্তর ব্যবস্থার মাধ্যমে, সরকার ইতিমধ্যে জমি অধিগ্রহণ করেছেন। অন্যান্য অগ্নিনির্বাপণ-কেন্দ্রের জন্য, জমি অধিগ্রহণ-সংক্রান্ত কার্যধারা অথবা আন্তর্বিভাগীয় হস্তান্তর-ব্যবস্থার মাধ্যমে, জমি সংগ্রহ করতে সরকার প্রয়াস চালিয়ে যাচ্ছেন। খুব সম্প্রতি, পুরুলিয়ার অগ্নিনির্বাপণ-কেন্দ্রটিকে ভাড়া-করা ভবন থেকে নবনির্মিত সরকারি ভবনে স্থানান্তরিত করা হয়েছে। হাবড়া, বেহালা, বহরমপুর ও বাঁকুড়ায় অগ্নিনির্বাপণ-কেন্দ্রের স্থায়ী ভবন নির্মাণের কাজ এগিয়ে চলেছে। আশা করা যায় ঐ নির্মাণের কাজ শেষ হলে অগ্নিনির্বাপণ-কেন্দ্রগুলি অবিলম্বে স্থায়ী সরকারি ভবনসমূহে স্থাপিত করা সরকারের পক্ষে সম্ভব হবে। বিষ্ণুপুর ও মাথাভাঙ্গায় শীঘ্রই অস্থায়ী অগ্নিনির্বাপণ-কেন্দ্র খোলা হবে বলেও আশা করা যাচ্ছে।

সাম্প্রতিক প্রয়োজনের প্রতি লক্ষ্য রেখে রাজ্য ফায়ার ব্রিগেড-এর পুনর্গঠন ও আধুনিকীকরণের জন্য রাজ্য সরকার চেষ্টা করে চলেছেন। ফায়ার ব্রিগেডকে অগ্নিনিবারণ ও অগ্নিনির্বাপণ এই দুটি কাজই যুগপৎ চালাতে হয় এবং ব্যবসা-বাণিজ্য, শিল্প ও শহরাঞ্চলগুলির প্রসারের ফলে অগ্নিঘটিত বিপদ বৃদ্ধি পাওয়ায় সেই কাজ ক্রমেই আরও বেশি আয়াসসাধ্য হয়ে উঠছে। ফায়ার ব্রিগেড-এর সাংগঠনিক ও প্রশাসনিক এই উভয় ক্ষেত্রেই ঘটাতে সরকার সচেষ্ট রয়েছেন।

ফায়ার ব্রিগেড-এর সম্প্রসারণ ছাড়াও পুরানো ও অকেজো সরঞ্জামের পরিবর্তে নূতন সরঞ্জাম সংগ্রহ করে এবং আধুনিক ও অত্যাধুনিক যন্ত্রপাতি সহযোগে আধুনিকীকরণের মাধ্যমে এর যথোচিত দক্ষতার স্তর বজায় রাখার প্রশ্নটিও সরকারের মনোযোগ আকর্ষণ করে চলেছে। আগুনের সঙ্গে লড়াই ও উদ্ধার কাজের জন্য ফায়ার ব্রিগেড-এর দক্ষতা ও যোগ্যতা বাড়ানোর উদ্দেশ্যে আধুনিক ও অত্যাধুনিক যন্ত্রপাতি দেশের মধ্যে থেকে এবং সেইসঙ্গে বিদেশ থেকেও সংগ্রহ করা হচ্ছে। পুরানো ও অকেজো সরঞ্জাম বদলানো হচ্ছে। সমগ্র ফায়ার ব্রিগেডকে বেতার যোগাযোগ 'নেট ওয়ার্ক'-এর আওতায় আনা এবং ব্রিগেড-এর দক্ষতা বাড়ানোর জন্য রাজ্য সরকার পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপণ কৃত্যকে বেতার-যোগাযোগ ব্যবস্থার বিস্তারসাধন করে চলেছেন। ফায়ার ব্রিগেড-এর কণ্ট্রোল-রুমে কমপিউটার বসানোর একটি প্রস্তাবও রাজ্য সরকার বিবেচনা করে দেখছেন।

রাজ্য সরকারের নিজস্ব সম্পদের পরিমাণ সীমিত হওয়ায়, রাজ্য ফায়ার ব্রিগেড-এর আধুনিকীকরণের জন্য আগুনের সঙ্গে লড়াইয়ের উপযোগী প্রধান যন্ত্রপাতিগুলি সংগ্রহের উদ্দেশ্যে, ভারত সরকারের অনুমোদনক্রমে জেনারেল ইনস্যুরেন্স কর্পোরেশন অব ইণ্ডিয়ার কাছ থেকে এপর্যন্ত প্রায় ১৪০৬.৫৯ লক্ষ টাকা ঋণ হিসাবে পাওয়া গেছে। হাইড্রলিক প্ল্যাটফর্ম, টার্ন টেবিল ল্যাডার, পোর্টেবল পাম্প এবং অ্যামফায়ার ওয়াটার ড্রিল-এর মতো বিদেশে তৈরি উচ্চমানের অত্যাধুনিক যন্ত্রপাতি ইতিমধ্যেই সংগ্রহ করা হয়েছে। ফায়ার ব্রিগেড-এর আধুনিকীকরণের জন্য ঋণ হিসাবে প্রাপ্ত টাকা দিয়ে অন্যান্য যন্ত্রপাতি সংগ্রহের ব্যবস্থা নেওয়া হচ্ছে। তাছাড়াও ঋণ হিসাবে প্রাপ্ত টাকা থেকে ব্রিগেড-এর জন্য ইতিমধ্যে ওয়াটার টেণ্ডার-এর ৫৩টি স্যাসি, একটি ব্রেকডাউন ভ্যান এবং ৪০টি জীপ স্যাসি সংগ্রহ করা হয়েছে।

১৯৮৮ সালে ফায়ার ব্রিগেড আগুন নেভানোর জন্য ৫৪৪৭টি সাধারণ ডাকে এবং বিশেষ ধরনের কাজের জন্য ১৬৪৬টি ডাকে সাড়া দিয়েছে। এই সমস্ত ঘটনায় জড়িত সম্পত্তির মূল্য ছিল (আনুমানিক) ৩৫৭,২৪,৪৪,৯৫০ টাকা। এর মধ্যে (আনুমানিক) ৩০১,৫০,২৫,৪৮৭ টাকা মূল্যের সম্পত্তি ফায়ার ব্রিগেড-এর দ্রুত উপস্থিতি এবং নিপুণ অগ্নি-নিয়ন্ত্রণের ফলে রক্ষা করতে পারা গেছে। এইসব ঘটনায় ১৭১ জনের জীবনহানি ঘটেছে, কিন্তু ফায়ার ব্রিগেড-এর সময়োচিত কর্মতৎপরতায় ৩১৯৬টি জীবন রক্ষা পেয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফায়ার ব্রিগেড যাতে সমাজের প্রতি তার দায়িত্ব পালনে আরও কার্যকর ভূমিকা নেওয়ার পক্ষে উপযুক্ত হয়ে উঠতে পারে, তার জন্য সরকারের তরফ থেকে আমরা তাকে এক উন্নততর ভিত্তিভূমিতে প্রতিষ্ঠিত করার কাজে পুরোপুরি

প্রতিশ্রুতিবদ্ধ। ফায়ার ব্রিগেডকে যাতে কর্মী এবং উপকরণের অভাবে অসুবিধায় পড়তে না হয় সেজন্য তার ক্রমবর্ধমান আর্থিক চাহিদা পূরণ করতে পর্যাপ্ত সম্পদ সন্ধানের কাজে আমরা যথাসাধ্য চেষ্টা করছি। আমি এবিষয়ে সভার সদস্যবৃন্দের সহযোগিতা কামনা করি।

মহাশয়, এই বলে আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি উপস্থাপিত করছি।

## DEMAND No. 27

### Major Head : 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)

**Shri Syed Wahed Reza :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 38,33,34,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control".

(This is inclusive of a total sum of Rs. 9,58,34,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Syed Wahed Reza was laid on the Table

উক্ত ব্যয়-বরাদ্দের মধ্যে রাজ্য যোজনা (সপ্তম যোজনা) খাতে ৪৯,৭৭,০০০ (উনপঞ্চাশ লক্ষ সাতাত্তর হাজার) টাকা এবং যোজনা-বহির্ভূত অবশিষ্ট ৩৭,৮৩,৫৭,০০০ (সাঁইত্রিশ কোটি তিরাশি লক্ষ সাতান্ন হাজার) টাকার মধ্যে অসামরিক প্রতিরক্ষা খাতে ১১,৫৫,৭০,০০০ (এগার কোটি পঞ্চাশ লক্ষ সত্তর হাজার) টাকা এবং হোমগার্ড বাহিনী খাতে ১৪,০৯,৬০,০০০ (চৌদ্দ কোটি নয় লক্ষ ষাট হাজার) টাকা বরাদ্দ করা হয়েছে।

উক্ত ব্যয়-বরাদ্দ পেশ করার সুযোগে আমি স্বরাষ্ট্র অসামরিক প্রতিরক্ষা দপ্তরের কাজের একটি সারাংশ আপনাদের সামনে রাখছি।

সমাজের দুর্বলতম অংশ থেকে আসা এক বিপুল সংখ্যক মহিলা/পুরুষকে অসামরিক প্রতিরক্ষা বাহিনীর এবং গৃহরক্ষী বাহিনীর স্বেচ্ছাসেবক হিসাবে তালিকাভুক্ত করা হয়েছে। কাজের উপযুক্ত হিসাবে গড়ে তোলার জন্য এঁদের প্রশিক্ষণ দেওয়া হয়। প্রশিক্ষণের সময় এবং প্রশিক্ষণ শেষে যখন তাঁদের স্বেচ্ছাসেবক হিসাবে নিয়োগ করা হয়, তখন তাঁদের দৈনিক ভাতা দেওয়া হয়। কাজের সময় এই সকল স্বেচ্ছাসেবকদের উপযুক্ত পোশাকও সরবরাহ করা হয়। বিভিন্ন দুর্যোগহেতু ক্ষতিগ্রস্ত মানুষের সেবায় এঁরা অধিকমাত্রায় নিয়োজিত। এমনকি প্রতিবেশী রাজ্যের ত্রাণ এবং উদ্ধার কার্যে এরা অতীতে উজ্জ্বল ভূমিকা পালন করেছেন। অসামরিক প্রতিরক্ষা শাখার কর্মীরা ও স্বেচ্ছাসেবকেরা এবং এদের সংশ্লিষ্ট সংগঠনগুলি যথা মোবাইল সিভিল এমার্জেন্সী ফোর্স, পশ্চিমবঙ্গ সিভিল এমার্জেন্সী ফোর্স, ওয়াটার উইং সিভিল ডিফেন্স যন্ত্রচালিত নৌকা, হোভার ক্রাফট, অ্যাম্বুলেন্স ইত্যাদির সহযোগিতায় বন্যাদুর্গত মানুষের ত্রাণে সাহায্যকারী গুরুত্বপূর্ণ ভূমিকা নেয়। এই সকল স্বেচ্ছাসেবকেরা অগ্নি নির্বাপণে, যোগাযোগ ব্যবস্থা পুনঃস্থাপনে, বিধ্বস্ত এলাকায় ত্রাণসামগ্রী এবং চিকিৎসা সাহায্য পৌছে দিতে প্রশংসনীয় ভূমিকা পালন করেছেন।

গত বৎসর বন্যা, ঘূর্ণিঝড় ও গঙ্গাসাগর মেলার সময় গৃহরক্ষী বাহিনী এবং অসামরিক প্রতিরক্ষা বাহিনীর সদস্যরা প্রশংসনীয় কাজ করেছেন। উত্তরবঙ্গের গত বৎসর বন্যার সময় তারা তাদের ভূমিকা যথাযথ পালন করেছেন। গত নভেম্বর মাসের ঘূর্ণিঝড়ের সময়, বিশেষত দক্ষিণ চব্বিশ পরগনায় এরা প্রশাসনকে যথাযোগ্য সহযোগিতা করেছেন।

রাজ্য পুলিশের সহায়ক হিসাবে গৃহরক্ষী বাহিনী বিশেষ ভূমিকা পালন করেন। নানা প্রতিকূল অবস্থা সত্ত্বেও সীমান্ত এলাকায় সীমান্তরক্ষী বাহিনীর পাশাপাশি গৃহরক্ষী বাহিনী তাঁদের উপযুক্ত ভূমিকা পালন করেন। গৃহরক্ষী বাহিনীর কাজের নিষ্ঠা ও একাগ্রতা রাজ্যের শৃঙ্খলাপূর্ণ বাতাবরণ অক্ষুণ্ণ রাখতে বিশেষ সহায়ক ভূমিকা নেয়। ১-২-৮৯ তারিখ থেকে গৃহরক্ষী বাহিনী ও অসামরিক প্রতিরক্ষা বাহিনীর স্বেচ্ছাসেবকদের প্রশিক্ষণ ভাতা/দৈনিক ভাতার পরিমাণ ২৪.৭১ টাকা করা হয়েছে।

আমরা এ বিষয়ে সচেতন যে, কোনও বাহিনীর কাজের উৎকর্ষতা বৃদ্ধির জন্য উপযুক্ত প্রশিক্ষণের প্রয়োজন। অসামরিক প্রতিরক্ষা বিষয়ে প্রশিক্ষণ দেবার জন্য আমাদের কয়েকটি কেন্দ্র আছে। গৃহরক্ষী বাহিনীর প্রশিক্ষণের জন্য কেন্দ্র স্থাপনের সম্ভাব্যতা আমাদের বিবেচনাধীন। এই দুটি সংগঠন আমাদের স্বার্থে সদা জাগ্রত। দুর্গত মানুষের সেবায় এঁরা সর্বদা নিয়োজিত।

গৃহরক্ষী বাহিনী ও অসামরিক প্রতিরক্ষা বাহিনীর (কয়েকটি নির্দিষ্ট শহরের ক্ষেত্রে) জন্য ব্যয়ের (মজুরি হিসাবে খরচ বাদে) কিছু অংশ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বিভিন্ন হারে পাওয়া যায়। উত্তরবঙ্গের পাঁচটি জেলার জন্য শতকরা ১০০ ভাগ এবং অন্যত্র এই হার হল শতকরা ৫০ ভাগ। যদিও এম. সি. ই. এফ. এবং গৃহরক্ষী বাহিনীর বর্ডার উইং-এর ব্যয়ের শতকরা ১০০ ভাগ কেন্দ্রীয় সরকার বহন করেন। সীমান্তবর্তী রাজ্য হিসাবে সারা রাজ্যেই অসামরিক প্রতিরক্ষা প্রস্তুতি থাকা প্রয়োজন। কিন্তু নির্দিষ্ট কয়েকটি এলাকাকে অসামরিক প্রতিরক্ষা এলাকা হিসাবে কেন্দ্রীয় সরকারের একপেশে সিদ্ধান্তের ফলে এই ব্যবস্থা কয়েকটি এলাকার মধ্যে সীমিত।

মোট ব্যয়-বরাদ্দের মধ্যে নিম্নলিখিত ব্যয়-বরাদ্দসমূহ সংযোজিত হয়েছে ঃ

| | | |
|---|---|---|
| ১। | ট্রেনিং (যোজনা-বহির্ভূত) | ৮,০০,০০০ |
| | রাজ্য যোজনা (৭ম যোজনা) | ৪৭,৭৭,০০০ |
| ২। | ভিজিলেন্স (যোজনা-বহির্ভূত) | ৮৭,৭০,০০০ |
| ৩। | বিশেষ তদন্ত কমিশন (যোজনা-বহির্ভূত) | ২৪,৫১,০০০ |
| ৪। | রেন্ট কন্ট্রোল (যোজনা-বহির্ভূত) | ৫০,০০,০০০ |
| ৫। | যানবাহন ক্রয় ও রক্ষণাবেক্ষণ (যোজনা-বহির্ভূত) | ৩,৭৮,৯০,০০০ |
| ৬। | গেস্ট হাউসেস্, গভঃ হোস্টেলস্ ইত্যাদি (যোজনা-বহির্ভূত) | ৩,০০,০০০ |
| ৭। | ব্যুরো অব ইমিগ্রেশন (যোজনা-বহির্ভূত) | ৭,৩৫,০০০ |
| ৮। | অ্যাডমিনিস্ট্রেশন অব সিটিজেনশিপ (যোজনা-বহির্ভূত) | ১২,০০,০০০ |

| | | |
|---|---|---|
| ৯। | অন্যান্য খরচ (যোজনা-বহির্ভূত) | ৬,৪৬,৮১,০০০ |
| | রাজ্য যোজনা (৭ম যোজনা) | ২,০০,০০০ |

এই কয়টি কথা বলে মাননীয় সদস্যদের নিকট এই ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য সমর্থন চাইছি।

## DEMAND No. 28

### Major Head : 2071—Pensions and Retirement Benefits

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,12,90,99,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Retirement Benefits".

(This is inclusive of a total sum of Rs. 28,22,75,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 29

### Major Head : 2075—Miscellaneous General Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,20,61,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services".

(This is inclusive of a total sum of Rs. 1,55,16,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 30

### Major Head : 2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture

**Shri Kanti Biswas :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 10,28,34,12,000 be granted for expenditure under Demand No. 30, Major Head : "2202—General Eduction, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture".

(This is inclusive of a total sum of Rs. 2,57,08,55,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Kanti Biswas was laid on the Table

এছাড়া ১৯৮৯-৯০ সালের বাজেটে ৩০নং অভিযাচনের অন্তর্গত অন্যান্য ব্যয়-বরাদ্দ এবং অন্যান্য অভিযাচনের অন্তর্গত ব্যয়-বরাদ্দের প্রস্তাব সেই বিষয়ের মন্ত্রীরা পেশ করবেন।

অবশ্য বর্তমান প্রস্তাবের মধ্যে ১৯৮৯-৯০ সালের শিক্ষা খাতে ব্যয়-বরাদ্দের বৃহৎ অংশ ৩০ নং অভিযাচনের অন্তর্গত উপরোক্ত চার খাতে আছে।

স্বাধীন ভারতে প্রথম জাতীয় শিক্ষানীতি সংক্রান্ত প্রস্তাবে ভারত সরকার ১৯৬৮ সালে এই বাক্য দিয়েই শুরু করেছিলেন যে—"ভারতীয় সমাজে শিক্ষাকে সর্বদা একটি মর্যাদাসম্পন্ন আসনে অধিষ্ঠিত করা হয়ে আসছে"। তার সাথে সঙ্গতি রেখে প্রস্তাবে অবৈতনিক ও আবশ্যিক প্রারম্ভিক শিক্ষা ব্যবস্থার প্রর্বতন, শিক্ষার সমানাধিকার ও মানোন্নয়ন প্রভৃতি বিষয়ের উপর যথেষ্ট গুরুত্ব আরোপ করা হয়েছিল। তার দেড় যুগ পরে ১৯৮৬ সালে নূতন শিক্ষানীতি ঘোষিত হয়েছে। কিন্তু বিশ্বের দরবারে শিক্ষাক্ষেত্রে আমাদের পশ্চাদ্‌পদতা অত্যন্ত বেদনার। দুনিয়ার ষোল শতাংশ মানুষের বাসভূমি আমাদের দেশ হলেও মোট অক্ষরজ্ঞানহীন মানুষের প্রায় অর্ধেকই আছেন ভারতে। এখনও ষাট শতাংশের বেশি মানুষ নিরক্ষর। শিক্ষাকে উপেক্ষা করে কোনও জাতির সার্বিক কল্যাণ সাধন হতে পারে না। সেইজন্যই বলা হয় শিক্ষা মানুষের মানবিক অধিকার। এতৎসত্ত্বেও জাতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় এর উপযুক্ত স্বীকৃতি নেই, শুধু তাই নয়—পর্যায়ক্রমে এর গুরুত্ব হ্রাস পাচ্ছে। জাতীয় শিক্ষা কমিশনসমূহের সুস্পষ্ট সুপারিশ থাকা সত্ত্বেও কেন্দ্রীয় বাজেটে শিক্ষাখাতে বরাদ্দ নগণ্য শুধু নয়—ক্রমহ্রাসমান। রার্জ্য সরকারগুলি নিদারুণ আর্থিক সীমাবদ্ধতার কথা সার্বজনীনভাবে স্বীকৃত। তদুপরি সংবিধানের ৪২-তম সংশোধনের সাহায্যে শিক্ষাকে রাজ্য-তালিকা হতে যুগ্ম-তালিকায় স্থানান্তরিত করার ফলে রাজ্য সরকারসমূহকে প্রশাসনিক সীমাবদ্ধতার মধ্যেও পড়তে হয়েছে। বৈচিত্রময় এই বিশাল দেশে শিক্ষার বিভিন্ন পদ্ধতি-প্রকরণ প্রবর্তনের সময়ে এক যান্ত্রিক সমতা আনয়নে কেন্দ্রের অবাস্তব আগ্রহ কখনও কখনও সংকট সৃষ্টি করে চলেছে।

এই প্রেক্ষাপটে থেকে বিগত প্রায় বার বৎসর এই রাজ্যের শিক্ষা ব্যবস্থাকে সম্ভাব্য উপায়ে পুনর্গঠিত করার চেষ্টা হচ্ছে, জঞ্জালমুক্ত করে একে গতিশীল করার প্রয়াস চালানো হচ্ছে। জীবনমুখি ও বৈজ্ঞানিক ভিত্তির উপর একে দাঁড় করিয়ে এর সুযোগকে অবারিত অথবা অন্তত প্রসারিত করার আপ্রাণ প্রচেষ্টা চালানো হচ্ছে। ১৯৮৮-৮৯ সালে সেই ধারাকে বেগবান করার যে প্রতিশ্রুতি এই সভায় দেওয়া হয়েছিল তাকে বাস্তবায়িত করার জন্য বর্ষব্যাপী উদ্যোগ গ্রহণ করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে এর চলমানতা অব্যাহত রেখে শিক্ষার সার্বিক মানোন্নয়নের উপর যথোচিত গুরুত্ব আরোপের প্রস্তাব করা হচ্ছে।

১। (ক) **প্রাথমিক শিক্ষা**

প্রারম্ভিক শিক্ষার আবশ্যকীয়তা সঠিকভাবে উপলব্ধি করে ১৯৮৯-৯০ সালের জন্য ৩১৭.৬৪ কোটি টাকার প্রস্তাব রাখা হয়েছে। যা বিগত বাজেট বরাদ্দ হতে ৪০.৭৯ কোটি টাকা বেশি।

প্রাথমিক শিক্ষাকে কার্যকরভাবে সর্বজনীন করার লক্ষ্য সামনে রেখে যাবতীয় কর্মসূচি গ্রহণ করা হয়ে আসছে। প্রাথমিক শিক্ষা গ্রহণের বয়সের শিশুদের মধ্যে কিছু ব্যতিক্রম ব্যতীত প্রায় সকলকে প্রাথমিক বিদ্যালয়ের অঙ্গনে আনার ব্যবস্থা হয়েছে। কিছু বিচ্ছিন্ন গ্রাম ব্যতীত প্রায় সকল গ্রামে অন্তত একটি প্রাথমিক বিদ্যালয় স্থাপন সম্ভব হয়েছে। ভাষাগত সংখ্যালঘুদের সন্তানসন্ততি যাতে মাতৃভাষায় শিক্ষা লাভ করতে পারে তার জন্য বিভিন্ন ভাষা-

মাধ্যমের প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হয়েছে। বিদ্যালয়ে প্রায় সকল শিশুকে । [illegible] পাঠের মধ্যে আবদ্ধ করে রাখা যাচ্ছে না। অকালেই এক উল্লেখযোগ্যসংখ্যক শিক্ষার্থী বিদ্যালয় হতে বিদায় নিয়ে চলে যাচ্ছে। সারা দেশে এই বিদ্যালয়-ছুটদের সংখ্যা এখনও উদ্বেগজনক। তথাপি এই রাজ্যে এই হার যথেষ্ট পরিমাণে কমেছে।

"অপারেশন ব্ল্যাক বোর্ড" প্রকল্পে কেন্দ্রীয় সরকারের কিছু সাহায্য পাওয়া যাচ্ছে। তার সাথে রাজ্যের সহায়সম্বলকে যুক্ত করে প্রাথমিক বিদ্যালয়সমূহকে আরও উপযোগী ও আকর্ষণীয় করে গড়ে তোলার কাজ চলছে। প্রমোন্নয়নের কার্যসূচিকে এর সাথে যুক্ত করে কোনও কোনও এলাকায় এই কাজের ধারাকে উল্লেখযোগ্যভাবে উন্নত করা সম্ভব হয়েছে। রাজ্যের এক-তৃতীয়াংশ পঞ্চায়েত সমিতি ও পৌরসভায় অবস্থিত সকল প্রাথমিক বিদ্যালয়ের পরিকাঠামোগত উন্নয়নের কাজ সমাপ্ত প্রায়। অপর অংশেও আগামী বৎসরে এই প্রকল্পকে প্রসারিত করার প্রস্তাব আছে। নবম অর্থ কমিশনের সুপারিশ অনুসারে প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য ৭.৯২ কোটি টাকার প্রস্তাব করা হয়েছে।

(খ) বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণ

ছয়টি ভাষায় ৭৩ প্রকারের পাঠ্যবই বিনামূল্যে ছাত্রছাত্রীদের মধ্যে বণ্টন করা হয়। এই বণ্টনব্যবস্থা সুষ্ঠুভাবে সম্পন্ন করার জন্য পঞ্চায়েত ও পৌরসভার সাহায্য গ্রহণ করা হয়। পাঠ্যবইয়ের মুদ্রণের জন্য কাগজ সংগ্রহ করা এবং মুদ্রণের কাজ সম্পূর্ণ করা কখনও এমন ঘটনার দ্বারা বিড়ম্বিত হয় যার উপরে সরকারের কোনও কর্তৃত্ব থাকে না। এরূপ অসুবিধা হলে বই বণ্টনে বিলম্ব ঘটে। চেষ্টা করা হচ্ছে যাতে শিক্ষাবর্ষের শুরুতে যাবতীয় বই শিক্ষার্থীদের হাতে পৌঁছে দেওয়া যায়। অলচিকি হরফে সাঁওতালী ভাষায় বই প্রকাশ এবং শিক্ষকদের প্রশিক্ষণের সুযোগ সৃষ্টি করা হয়েছে। এই ব্যবস্থাকে আরও ব্যাপক ও শক্তিশালী করার প্রস্তাব বিবেচনাধীন।

(গ) পোষাক-পরিচ্ছদ বণ্টন

প্রাথমিক স্তরের তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত সকল ছাত্রছাত্রীকে ও অন্যান্য সম্প্রদায়ের ছাত্রীদের পঁচিশ শতাংশকে বিনামূল্যে বিদ্যালয়ের পোষাক সরবরাহ করা হয়। এই প্রকল্পকে অব্যাহত রাখার প্রস্তাব করা হয়েছে।

(ঘ) জলখাবার বণ্টন

অনাহার, উপবাস ও অপুষ্টিজনিত কারণে বহু শিশু বিদ্যালয়ে আসার সুযোগ থেকে বঞ্চিত থাকে। সকলকে জলখাবার বা পুষ্টি প্রকল্পের আওতায় আনা সম্ভব হলে প্রাথমিক শিক্ষাকে সার্বজনীন করার কাজটি আরও অনেক সহজ হত। কিন্তু খাদ্যদ্রব্যের দামবৃদ্ধি ও আর্থিক অসচ্ছলতার জন্য অধিক সংখ্যক শিশুদের এই প্রকল্পে আনা সম্ভব হয়নি। তথাপি বিষয়টিকে যথোচিত গুরুত্ব দিয়ে বিচার করার প্রস্তাব আছে।

(ঙ) প্রাথমিক স্তরের ক্রীড়া প্রতিযোগিতা

আঞ্চলিক স্তর থেকে শুরু করে রাজ্য স্তর পর্যন্ত প্রাথমিক ছাত্রছাত্রীদের বাৎসরিক ক্রীড়া প্রতিযোগিতা এক বিশেষ উৎসাহের সঞ্চার করেছে। সারা দেশে অন্য কোথাও এই

ব্যবস্থা নেই। এই প্রকল্পের অধীনে বিভিন্ন বিদ্যালয়কে ক্রীড়াসামগ্রী বিনামূল্যে বণ্টন করা হয়। যে সম্ভাবনাময় শিশুদের এই প্রতিযোগিতার মাধ্যমে পাওয়া যায় তাদের উপযুক্ত সুযোগ দিতে পারলে তারাও একদিন স্বীয় যোগ্যতা প্রমাণ করে দেশের ক্রীড়ামানকে উন্নত করতে পারবে।

(চ) **শিক্ষক-শিক্ষণ**

প্রাথমিক শিক্ষকদের ধারাবাহিকভাবে প্রশিক্ষণ দেওয়ার কাজ পরিচালিত হচ্ছে। সেইসাথে অভিমুখীকরণের কাজের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। রাজ্যের উল্লেখযোগ্যসংখ্যক প্রাথমিক শিক্ষকদের অভিমুখীকরণের কার্যসূচির মধ্যে আনা সম্ভব হয়েছে। আগামী বৎসরেও এই কার্যসূচি প্রচলিত রাখার প্রস্তাব আছে। উর্দু ভাষার মাধ্যমে একটি শিক্ষক-শিক্ষণ প্রতিষ্ঠানও চলছে। কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় জেলায় জেলায় একটি করে পরিচালক প্রশিক্ষণ কেন্দ্র গড়ে তোলার কাজও হাতে নেওয়া হয়েছে।

(ছ) **পাঠক্রম ও পাঠ্যপুস্তকের পুনর্নবীকরণ**

পাঠক্রম, পাঠ্যসূচি এবং পাঠ্যপুস্তক-এর পুনর্মূল্যায়ন ও পুনর্নবীকরণের কাজকে সুষ্ঠুভাবে পরিচালিত করে ত্রুটিমুক্ত ও সামঞ্জস্যপূর্ণ করার কাজকে বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। এই প্রক্রিয়া আগামী বৎসরেও পূর্ণোদ্যমে চলবে। সামগ্রিকভাবে পঠন-পাঠনের মানকে উন্নত করার প্রতি লক্ষ্য রেখে এই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(জ) **ধারাবাহিক মূল্যায়ন পদ্ধতি**

কেন্দ্রীয় শিক্ষা উপদেষ্টা পর্ষদ ধারাবাহিক মূল্যায়নের পদ্ধতির উপর নির্ভর করে অষ্টম শ্রেণী পর্যন্ত কোনও ছাত্রছাত্রীকে একই শ্রেণীতে আটকে না রাখতে যে সুপারিশ করেছে, তা আমরা কার্যকর না করে প্রাথমিক স্তরে এই ব্যবস্থাকে শক্তিশালী ও ত্রুটিমুক্ত করতে সিদ্ধান্ত নিয়েছি। নীতিগতভাবে এই ব্যবস্থা শিক্ষাবিজ্ঞানসম্মত হলেও একে সঠিকভাবে কার্যকর করতে হলে শিক্ষক এবং পরিকাঠামোগত যে ব্যবস্থাপনার একান্ত প্রয়োজন তার কোথায় কতটুকু দুর্বলতা আছে তা খতিয়ে দেখে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার আপ্রাণ প্রচেষ্টা চালানো হবে।

(ঝ) **রাজ্য প্রাথমিক শিক্ষা পর্ষদ**

১৯৭৩ সালের সার্বিক প্রাথমিক শিক্ষা আইন যথাযথভাবে পূর্বেই সংশোধন করা হয়েছে এবং রাজ্যের নয় প্রকারের প্রাথমিক বিদ্যালয়কে একই ছত্রছায়ায় এনে প্রাথমিক শিক্ষা প্রশাসনকে অধিক গণতান্ত্রিক ও কার্যকর করতে আমরা সংকল্পবদ্ধ। যাবতীয় ব্যবস্থা সম্পূর্ণ হওয়া সত্ত্বেও আদালতের নিষেধাজ্ঞা থাকার জন্য এই সংকল্পকে কার্যকর করা যাচ্ছে না। ঐ নিষেধাজ্ঞা প্রত্যাহৃত হলেই তা কার্যকর হবে। এর জন্য প্রয়োজনীয় অর্থের বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

২। **মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক শিক্ষা**

প্রাথমিক স্তরে শিক্ষার্থীর সংখ্যা নজিরবিহীনভাবে বৃদ্ধি পাওয়ায় অনিবার্য পরিণতি হিসাবে মাধ্যমিক ও উচ্চ মাধ্যমক স্তরেও তার প্রভাব এসেছে। ফলে এই স্তরে শিক্ষার্থীর সংখ্যা দ্রুত বৃদ্ধি পাচ্ছে। চলতি সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে নূতন বিদ্যালয় স্থাপন, বিদ্যালয়কে পরবর্তী স্তরে উন্নীতকরণ এবং বিদ্যমান বিদ্যালয়ের পঠন-পাঠনের সুযোগকে

প্রসারিত করার কাজকে যথোচিত গুরুত্ব দিয়ে বিভিন্ন ব্যবস্থা গৃহীত হয়েছে। বিদ্যালয় গৃহ নির্মাণ ও মেরামত, আসবাবপত্রাদি ক্রয়, গ্রন্থাগার ও বীক্ষণাগারের সম্প্রসারণসহ অন্যান্য কার্যসূচি পালিত হচ্ছে। আগামী আর্থিক বৎসরেও তাকে অব্যাহত রাখার প্রস্তাব করা হয়েছে। সেজন্য ১৯৮৯-৯০ সালের এই স্তরের শিক্ষার জন্য ৩৬৫.৫৯ কোটি টাকা ব্যয় করার প্রস্তাব করা হয়েছে, যা বর্তমান আর্থিক বৎসরের বাজেট বরাদ্দ থেকে ৪৬.১৬ কোটি টাকা বেশি। রাজ্যের বিরাট সংখ্যক মাধ্যমিক বিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা নিয়ন্ত্রিত করা, পঠন-পাঠন সুষ্ঠুভাবে পরিচালিত করা, প্রায় সাড়ে চার লক্ষ পরীক্ষার্থীর পরীক্ষা গ্রহণ সহ অন্যান্য কাজের গুরুভার পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ যোগ্যতার সাথে প্রতিপালন করে আসছে। এর পরিকাঠামোগত সম্পূর্ণ চাহিদা পূরণ করা আর্থিক কারণে সরকারের পক্ষে সম্ভব হয়নি—তবে সম্ভাব্য উপায়ে সাহায্য করার চেষ্টা করা হবে। আগামী আর্থিক বৎসরে পর্ষদের জন্য ১ কোটি টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। পর্ষদের কাজকে বিকেন্দ্রীকরণের প্রস্তাব সরকারের একান্ত বিবেচনাধীন।

পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের কাজের বিশালতা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। শিলিগুড়ি শহরের নিকট কোথাও সংসদের আঞ্চলিক দপ্তর স্থাপনের প্রয়োজনীয়তা অনস্বীকার্য। সে প্রস্তাবও সরকারের বিবেচনাধীন। প্রায় তিন লক্ষ পরীক্ষার্থীর পরীক্ষা সংক্রান্ত যাবতীয় দায়িত্ব সংসদ কার্যকরভাবে পালন করে চলেছে। আগামী আর্থিক বৎসরে সংসদের জন্য ৭৫ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব দেওয়া হয়েছে। রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ তার নৈপুণ্যের স্বাক্ষর রেখে দেশের মধ্যে বিশিষ্ট স্থান অধিকার করতে সক্ষম হয়েছে। সারা বর্ষব্যাপী দেশের বিভিন্ন প্রান্তের শিক্ষাবিদ্ এমন কি বিদেশের প্রথিতযশা শিক্ষাবিদ্‌দের এনে শিক্ষা সংক্রান্ত বিভিন্ন কর্মশালা সংগঠিত করা হয়েছে। শিক্ষার সার্বিক মান উন্নত করতে এক অতীব গুরুত্বপূর্ণ ভূমিকা পরিষদ পালন করে চলেছে। আগামী আর্থিক বৎসরে পরিষদকে দশ লক্ষ টাকার অনুদান মঞ্জুর করার প্রস্তাব করা হয়েছে।

**৩। শারীর শিক্ষা**

শারীর শিক্ষার উপরে বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। সর্বভারতীয় বিদ্যালয় স্তরের ক্রীড়া প্রতিযোগিতায় এই রাজ্যের ছাত্রছাত্রীদের ভূমিকা সর্বশ্রেষ্ঠ হিসাবে স্বীকৃতি পেয়েছে। বিরাট সংখ্যক ছাত্রছাত্রী এজন্য জাতীয় বৃত্তি পাচ্ছে। এই প্রয়াস আরও জোরদার করার প্রস্তাব আছে।

**৪। সংস্কৃত শিক্ষা**

সংস্কৃত শিক্ষার একান্ত প্রয়োজনীয়তা কোন আলোচনার অপেক্ষা রাখে না। কয়েক বৎসর ধরে সংস্কৃত টোল-চতুষ্পাঠীর পরীক্ষা গ্রহণে বাধা সৃষ্টি হয়েছিল। তা দূরীভূত হয়েছে। এখন পরীক্ষাগ্রহণ, ফল প্রকাশ ইত্যাদি সুচারুরূপে সম্পন্ন হচ্ছে। সংস্কৃত শিক্ষার বর্তমান ব্যবস্থাকে পুনর্গঠিত করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন।

**৫। নিম্ন কারিগরি বিদ্যালয়**

এই বিদ্যালয়ের সংখ্যা রাজ্যে ২০টি। এর কার্যকারিতা সম্পর্কে গভীরভাবে বিচার করা হচ্ছে। এই শিক্ষাকে কিভাবে ফলপ্রসূ করে গড়ে তোলা যায় তার জন্য নূতনভাবে চিন্তা করা হচ্ছে।

৬। শিক্ষক-শি ক্ষাকর্মীদের বেতন দানের অসুবিধা দূরীকরণ

সরকারি সাহায্যপ্রাপ্ত বেসরকারি বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষাকর্মীদের বেতন দানের বিষয়টি একটি জটিল প্রক্রিয়ার মাধ্যমে পরিচালিত হচ্ছে। ফলে বৎসরের কোন কোন মাসে এই বেতন পেতে শিক্ষক-শি ক্ষাকর্মীদের উদ্বেগের সাথে অপেক্ষা করে থাকতে হয়। এই জটিল প্রক্রিয়ার অন্যতম ভূমিকা থাকে ব্যাঙ্কের। ব্যাঙ্কের প্রতিনিধিদের সাথে অনেক আলোচনা করেও আশাব্যঞ্জক কোনও ফল পাওয়া যায় নি। অর্থ বিভাগের সাথে বিষয়টি নিয়ে উচ্চ পর্যায়ে আলোচনা চলছে। বেতন দানের এই অযথা বিলম্বের দৌরাত্ম্য থেকে মুক্তি পাওয়ার জন্য সবিশেষ চেষ্টা চালিয়ে যাওয়া হবে।

৭। অবসরকালীন সুযোগ-সুবিধা

বে-সরকারি সাহায্যপ্রাপ্ত বিদ্যালয়ে শিক্ষক-শিক্ষাকর্মীদের অবসরকালীন সুযোগ-সুবিধা রাজ্য সরকারি কর্মচারিদের সমতুল করা হয়েছে—যা সারা দেশের মধ্যে একটি নজির। এই সুযোগ-সুবিধা পাওয়ার প্রাথমিক শর্ত হিসাবে সার্ভিস বুক সহ যে কাগজপত্র ও তথ্যাদির অতি অবশ্য প্রয়োজন, কোনও কোনও ক্ষেত্রে তা না পাওয়ার জন্য অসুবিধার সৃষ্টি হয়। সংশ্লিষ্ট আইনের বিভিন্ন ধারা-উপধারা পরিবর্তন করে একে সহজ করার চেষ্টা হয়েছে—কিছু কিছু বাস্তবায়িত হয়েছেও। অর্থ বিভাগের সাথে আলোচনা করে আরও প্রয়োজনীয় পরিবর্তনের চেষ্টা করা হচ্ছে। ইতিমধ্যে অবসরপ্রাপ্ত প্রাথমিক শিক্ষকদের ৭২ শতাংশ এবং মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষাকর্মীদের ৫১ শতাংশকে চূড়ান্ত পেনশন দেওয়া সম্ভব হয়েছে। সাময়িক পেনশন পেয়েছেন আরও অনেকেই। এই বিষয়টিকে ত্বরান্বিত করতে সর্বপ্রকার প্রয়াস চালানো হবে। যদি একান্ত প্রয়োজনীয় কাগজপত্র যথাযথভাবে পাওয়া যায় তা হলে অবসর গ্রহণের পর কিছুদিনের মধ্যেই যাতে তাঁরা পেনশনাদি পেতে পারেন তার জন্য বিশেষ উদ্যোগ নেওয়া হচ্ছে।

মাদ্রাসা শিক্ষা

মাননীয় সদস্যগণ জানেন যে ভারতের মধ্যে পশ্চিমবঙ্গই হল একমাত্র রাজ্য যেখানে অন্যান্য শিক্ষা-প্রতিষ্ঠানের মতই সর্বস্তরের মাদ্রাসা শিক্ষক ও অ-শিক্ষক কর্মচারিদের অর্থনৈতিক দাবিসমূহ স্বীকৃত হয়েছে এবং রাজ্য সরকার এ বাবদ সমস্ত ব্যয়ভার বহন করে চলেছেন। মাদ্রাসা শিক্ষায় ধর্মীয় শিক্ষার ভূমিকা ক্ষুণ্ণ না করেও পাঠক্রম সংশোধনের মাধ্যমে মাদ্রাসা শিক্ষায় যুগোপযোগী চাহিদা ও প্রয়োজনের দিকে লক্ষ্য রেখে সুযোগ-সুবিধা প্রসারিত করা হয়েছে।

মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষদকে স্বয়ংশাসিত পর্ষদে পরিণত করার প্রচেষ্টা ইতিমধ্যেই সরকারের পক্ষ থেকে গ্রহণ করা হয়েছে। ভারতের অন্যান্য রাজ্যের স্বয়ংশাসিত বোর্ডসমূহের নিয়মাবলির তুলনামূলক বিচারসাপেক্ষে এ সম্পর্কে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করা হবে।

মাদ্রাসা শিক্ষাপ্রতিষ্ঠানগুলির বর্তমান অবস্থা পরীক্ষা ও পর্যালোচনা করবার জন্য একটি প্রশাসনিক কমিটি গঠিত হয়েছে। এই কমিটির প্রতিবেদনের উপর ভিত্তি করে মাদ্রাসা শিক্ষা

প্রসারের বিষয়টি বিবেচনা করা হবে। মাদ্রাসা শিক্ষাপ্রতিষ্ঠানগুলি আরও ভালভাবে পরিচালনা এবং মাদ্রাসা শিক্ষা প্রসারের বিষয়টি আরও গুরুত্ব সহকারে বিবেচনা করার জন্য সরকার আন্তরিক বলেই এই কমিটি গঠন করা হয়েছে।

পূর্বতন আলিম, ফাজিল ও এম এম পরীক্ষাসমূহের মান নির্ধারণের জন্য সরকার ইতিমধ্যেই একটি উচ্চ পর্যায়ের কমিটি গঠন করেছেন। এই কমিটি আগামী ছ'মাসের মধ্যে সরকারের নিকট প্রতিবেদন পেশ করবেন। নতুন মাদ্রাসা অনুমোদন সংক্রান্ত বিষয়টি প্রচলিত সরকারি নীতি অনুযায়ী বিবেচিত হবে। মাদ্রাসা শিক্ষা যথাযথভাবে প্রদানের জন্য উপযুক্ত-সংখ্যক যোগ্য শিক্ষকের অভাব রয়েছে। এই অভাব পূরণের জন্য সরকারের পক্ষ থেকে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

জনশিক্ষা প্রসার বিভাগ

জনশিক্ষা প্রসার বিভাগটি নতুন। এই বিভাগটির মূল কাজ হল বয়স্ক শিক্ষা, প্রথাবহির্ভূত শিক্ষা, প্রতিবন্ধীদের শিক্ষা, অনাথ ও দরিদ্র মানুষদের সামাজিক শিক্ষা ও সমাজকল্যাণমূলক ক্রিয়াকলাপ এবং অডিও-ভিসুয়াল শিক্ষার মাধ্যমে শিক্ষার পরিধিকে প্রসারিত করা। গ্রন্থাগার সংক্রান্ত কার্যাবলীও এই বিভাগের অন্তর্ভুক্ত করা হয়েছে। মূলত সমাজের অনুন্নত শ্রেণীর মানুষকে সমাজ সচেতন ও সাক্ষর করার জনশিক্ষা প্রসার বিভাগকে একটি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে দেওয়া হয়েছে। এই বিভাগ ৩৫-৩৬ বছর বয়সের বয়স্ক নিরক্ষরদের মধ্যে এবং ৬ থেকে ১৪ বছরের বিদ্যালয় পরিত্যাগী কিশোরদের মধ্যে কার্যকর সাক্ষরতা প্রদান ও বিভিন্ন সামাজিক ও কারিগরি শিক্ষা প্রসারের ওপর বিশেষ গুরুত্ব প্রদান করে থাকে। উন্নত প্রযুক্তবিদ্যা ও উন্নত শিক্ষা ও শিক্ষণ সংক্রান্ত বিষয়গুলির বয়স্ক-শিক্ষা কার্যসূচির সঙ্গে স্থাপন করে গণশিক্ষা প্রসারের কার্যক্রমকে আরও অর্থবহ করে তোলার জন্য প্রশাসনিক উদ্যোগ নেওয়া হয়েছে।

বয়স্ক শিক্ষা

জনশিক্ষা প্রসার বিভাগ অতি অল্প সময়ের মধ্যে অনেকগুলি সুনির্দিষ্ট কর্মসূচি ও পরিকল্পনা গ্রহণ করে সেগুলিকে বাস্তবে রূপায়িত করতে সচেষ্ট হয়েছে। উদাহরণস্বরূপ বলা যায় যে, ১৯৮৮ সালের ৫ই মে তারিখে মহাসমারোহে জাতীয় সাক্ষরতা উদ্যোগের কার্যাবলির উদ্বোধন করা হয়েছে। অর্থ দপ্তরের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ও রাজ্য সরকারের অন্যান্য মাননীয় মন্ত্রীরা এই অনুষ্ঠানসূচির উদ্বোধনের সময় উপস্থিত ছিলেন এবং যে ব্যাপক জনসভা হয়েছিল সেই জনসভাগুলি রেডিও, দূরদর্শন ও সংবাদপত্র সমেত সমস্ত গণমাধ্যমগুলির মাধ্যমে বহুল প্রচারিত হয়েছিল।

১৯৮৮ সালের ৮ই সেপ্টেম্বর তারিখে জনশিক্ষা প্রসার বিভাগের তত্ত্বাবধানে আন্তর্জাতিক সাক্ষরতা দিবস পালন করা হয়। এই উপলক্ষ্যে সর্বত্র ব্লকস্তর পর্যন্ত মিছিল, প্রদর্শনী ও বহুবিধ সাংস্কৃতিক অনুষ্ঠানের আয়োজন করা হয় এবং জনজীবনে প্রতিষ্ঠিত ব্যক্তি, বয়স্ক শিক্ষাকেন্দ্রে শিক্ষারত ছাত্র সমেত হাজার হাজার মানুষ এই সমস্ত অনুষ্ঠানে সক্রিয় ভূমিকা নিয়েছিলেন।

উপরোক্ত কার্যাবলি ছাড়াও জনশিক্ষা প্রসার বিভাগ নিরক্ষরতা দূরীকরণের জন্য বহু স্তরে অনেকগুলি কর্মসূচি গ্রহণ করেছে। তার মধ্যে উল্লেখযোগ্য হল জনশিক্ষা নিলায়ম প্রকল্প চালু করা। ইতিমধ্যে কেন্দ্রীয় সাহায্যে প্রায় ১৬৫টি জনশিক্ষা নিলায়ম (J. S. N.) প্রতিষ্ঠার প্রাথমিক প্রস্তুতিপর্ব সমাপ্ত হয়েছে এবং রাজ্য সরকারের সাহায্যে ৩০০টি জনশিক্ষা নিলায়ম প্রতিষ্ঠিত হতে চলেছে। পরবর্তী বছরের জন্য আরও ৪৩৫টি জনশিক্ষা নিলায়ম কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় প্রতিষ্ঠিত হবে। অধিকন্তু পূর্বানুমোদিত ৫টি নতুন গ্রামীণ কার্যকর সাক্ষরতা প্রকল্প (রুর‍্যাল ফাংশনাল লিটারেসী প্রোজেক্ট) বর্তমান বছরে চালু হওয়ার ফলে ১,৫০০টি বয়স্ক-শিক্ষা কেন্দ্র ৫৩টি আর পি এল প্রকল্পের সঙ্গে যুক্ত হয়েছে।

জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী বিভাগীয় সচিব ও বয়স্ক-শিক্ষা অধিকর্তার সঙ্গে প্রায় সমস্ত জেলায় ও গ্রামীণ সাক্ষরতা প্রকল্পগুলি পরিদর্শন করেন ও পঞ্চায়েতের সভাপতিদের সঙ্গে আলোচনা করে নিরক্ষরতা দূরীকরণের জন্য ও বয়স্কশিক্ষা কর্মসূচিকে অনুপ্রাণিত করার জন্য আহ্বান জানান। জনশিক্ষা প্রসার বিভাগ ১৭ই জুন, ১৯৮৮ সালে জনশিক্ষা প্রসার রাজ্য বোর্ড স্থাপন করে এবং পরবর্তী পর্যায়ে মাননীয় মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে এই বোর্ড জনশিক্ষা প্রসারের কার্যাবলির বিস্তৃত আলোচনা ও বিশ্লেষণ করে ভবিষ্যতের কর্মপদ্ধতি সম্পর্কে নির্দেশাবলি পেশ করে।

মুর্শিদাবাদ ও উত্তর চব্বিশ পরগনা জেলা দুটিকে কারিগরি প্রদর্শনী (টেকনিক্যাল ডেমনেস্ট্রেশন) জেলা হিসাবে নির্বাচিত করা হয়। উদ্দেশ্য হল উন্নত মানের কারিগরি শিক্ষণ প্রয়োগ করে বয়স্ক-শিক্ষার কর্মসূচিকে জাতীয় সাক্ষরতা উদ্যোগ ও জেলা অ্যাকশন্ পরিকল্পনার পরিচালনাধীনে জনশিক্ষা প্রসারকে গুণগতভাবে উন্নতমানে নিয়ে যাওয়া। বলা বাহুল্য উক্ত প্রস্তাব ও পরিকল্পনাটি ভারত সরকারের কাছে প্রেরণ করা হয়েছে।

অবশ্য ইতিমধ্যে জনশিক্ষা প্রসার বিভাগ ১৫-৩৫ বছর বয়সের নিরক্ষর মানুষদের দুই বছরের মধ্যে নিরক্ষরতাকে সম্পূর্ণভাবে নির্মূল করার জন্য কুড়িটি ব্লককে বিশেষভাবে বেছে নিয়েছেন এবং তাঁদের জন্য একটি বিশেষ পরিকল্পনাও রচনা করা হয়েছে। এই বিশেষ প্রকল্পটি সরাসরি পঞ্চায়েতের তত্ত্বাবধানে কার্যকর হবে। এই প্রকল্পটির পরিকল্পনা অনুসারে স্বেচ্ছাসেবকদের কার্যভিত্তিক মূল্যমান ধরে দেওয়া হবে। দশটি ব্লকের ব্যয়ভার বহন করবেন কেন্দ্রীয় সরকার ও অন্য দশটি ব্লকের ব্যয়ভার বহন করবেন রাজ্য সরকার। ভারত সরকার ইতিমধ্যেই এই প্রকল্পখাতে মোট দশটি ব্লকের জন্য ৯,২৯,৬০০ টাকা বরাদ্দ করেছেন এবং এই বরাদ্দকৃত অর্থ ব্যয় হবে প্রতিটি বছরে। উক্ত অর্থ কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছেন এবং সেই মঞ্জুরীকৃত অর্থ রাজ্য সরকারের কাছে পৌঁছেও গেছে। জনশিক্ষা প্রসার বিভাগ এই মঞ্জুরীকৃত অর্থ যাতে কেন্দ্রীয় সরকারের কর্তৃত্বাধীন ১০টি ব্লক ও রাজ্য সরকারের পরিচালনাধীন অপর ১০টি ব্লকে সমপরিমাণে বণ্টিত হয় সেজন্য অর্থ দপ্তরের সঙ্গে আলোচনা শুরু করেছেন।

কেন্দ্রীয় ভারপ্রাপ্ত প্রকল্পগুলির সঙ্গে রাজ্য-পরিচালিত প্রকল্পগুলির সমতা আনার জন্য ১২ট গ্রামীণ কার্যকর সাক্ষরতা প্রকল্পের নিয়ন্ত্রণাধীনে মোট ৩,৬০০টি বয়স্ক-শিক্ষা কেন্দ্রের প্রতিষ্ঠার কথা ভাবা হয়েছে। কেন্দ্রীয় তত্ত্বাবধানে ২৩টি প্রকল্প চালু আছে এবং রাজ্য

সরকারের পরিচালনাধীনে মোট ৩৫টি প্রকল্প কাজ করছে। এই ভারসাম্যহীনতাকে দূর করার জন্যই উপরোক্ত পরিকল্পনা ও কর্মসূচির কথা ভাবা হয়েছে। অবশ্য বলা বিধেয় এই কর্মসূচিকে বাস্তবে রূপায়িত করা যাবে যদি প্রয়োজনীয় কেন্দ্রীয় সরকারের অর্থ সাহায্য পাওয়া যায়। কেন্দ্রীয় সরকার প্রস্তাবিত নিয়মাবলি অনুযায়ী গ্রামীণ কার্যকর সাক্ষরতা প্রকল্পগুলির অর্থনৈতিক কাঠামোর পুনর্বিন্যাস করার কথাও ভাবা হয়েছে।

নিরক্ষরতা দূরীকরণের প্রয়াসকে তীব্রতর করার জন্য কেন্দ্রীয় সরকারকে জানানো হয়েছে যে, পঞ্চায়েতগুলির কাঠামো যেহেতু গণভিত্তিক এবং যেহেতু পঞ্চায়েতগুলির লোকবল প্রচুর সেহেতু এই পঞ্চায়েতগুলির সঙ্গে অন্যান্য স্বেচ্ছাসেবী সংস্থাগুলির মধ্যে সমতা আনা আবশ্যক। কেননা নিরক্ষরতার মূলোচ্ছেদ করতে গেলে পঞ্চায়েতগুলিব সক্রিয় সহযোগিতার মূল্য অপরিসীম।

**প্রথা-বহির্ভূত শিক্ষা**

প্রথা-বহির্ভূত শিক্ষার ব্যাপারে কেন্দ্রীয় সরকার একটি প্রকল্পভিত্তিক কর্মসূচির কথা ভেবেছেন এবং প্রস্তাব রেখেছেন। এই প্রস্তাবের মূল লক্ষ্য হল বিদ্যালয়গামী শিশুদের মধ্যে যারা সাধারণ বিদ্যালয়ে যেতে পারে না, তাদের প্রত্যেককেই প্রথা-বহির্ভূত শিক্ষার মধ্যে টেনে আনা। এই প্রসঙ্গে বলা যায় যে, রাজ্য সরকার প্রকল্পভিত্তিক পরিকল্পনাগুলিকে পর্যায়ক্রমে রূপায়িত করার কথা ভেবেছেন। এখনও পর্যন্ত ১৩টি জেলার ৩৬টি ব্লকে মোট ৫৩টি প্রকল্পকে অনুমোদন করা হয়েছে।

রাজ্য সরকার মনে করেন যে প্রথা-বহির্ভূত শিক্ষা মূলত সর্বজনীন প্রাথমিক শিক্ষা-ব্যবস্থার এক অপরিহার্য অংশবিশেষ। কিন্তু সেইসঙ্গে মনে রাখতে হবে যে, প্রথা-বহির্ভূত শিক্ষার আর একটি লক্ষ্য হল ভবিষ্যতের নিরক্ষরতার আক্রমণকে প্রতিহত করা। সেইজন্য রাজ্য সরকার যাবতীয় প্রশাসনিক কাঠামোকে আরও মজবুত করার কথা ভেবেছেন এবং সেই দৃষ্টিভঙ্গির পরিপ্রেক্ষিতে পঞ্চায়েত ও স্বায়ত্তশাসনাধীন সংস্থাগুলিকে অধিকার তদারকি করার ভার ন্যস্ত করার কথা চিন্তা করেছেন।

এই মুহূর্তে রাজ্যে মোট ২৩,৪৭০টি প্রথা-বহির্ভূত শিক্ষণ কেন্দ্র আছে। তার মধ্যে ৬০০টি কেন্দ্র হল একান্তভাবে ছাত্রীদের জন্য। ১৯৮৯-৯০ সালের মধ্যে আরও ৫০০টি নতুন কেন্দ্র খোলার কথা প্রস্তাবের আকারে আছে।

**প্রতিবন্ধী শিক্ষা**

প্রতিবন্ধীদের শিক্ষা ও শিক্ষণের পরিকাঠামোকে উন্নত করার জন্য তিনটি বেসরকারি প্রতিষ্ঠানকে সরকারি সাহায্যের আওতায় আনা হয়েছে এবং ১৯৮৮-৮৯ সালে ঐ তিনটি প্রতিষ্ঠান রক্ষণাবেক্ষণের জন্য সরকারি অনুদান দেওয়া হয়েছে। ঐ তিনটি প্রতিষ্ঠান হল ঃ (১) বোধিপীঠ—কলকাতায় অবস্থিত মানসিক প্রতিবন্ধীদের জন্য একটি প্রতিষ্ঠান, (২) লুই ব্রেইল মেমোরিয়াল স্কুল—উত্তরপাড়ায় অবস্থিত দৃষ্টিহীনদের জন্য বিদ্যালয় এবং (৩) আইডিয়াল স্কুল—কলকাতায় অবস্থিত মূক ও বধিরদের জন্য বিদ্যালয়। কলকাতার মূক ও বধিরদের জন্য বিদ্যালয়টির পাঠক্রমকে অষ্টম শ্রেণী পর্যন্ত করা হয়েছে।

১৯৮৮-৮৯ সালে কলকাতার কাছেই বজবজে রাজ্য সরকার ২ লক্ষ ৪২ হাজার টাকা ব্যয় করে মূক ও বধিরদের জন একটি জমি ও বাড়ি নির্মাণ করেছেন।

রামকৃষ্ণ মিশন আশ্রম, নরেন্দ্রপুর, প্রবর্তক সংঘ, চন্দননগর এবং প্রতিবন্ধী কল্যাণ কেন্দ্র যে সমস্ত বিশেষভাবে পরিকল্পিত প্রকল্পের কাজ শুরু করেছেন বা প্রস্তাব করেছেন এবং যার নব্বই শতাংশ ব্যয়ভার কেন্দ্রীয় সরকার বহন করেন সেই সমস্ত প্রস্তাবিত প্রকল্পগুলিকে রাজ্য সরকার কেন্দ্রের কাছে সুপারিশ করে পাঠিয়ে দিয়েছেন।

১৯৮৯-৯০ সালে কেন্দ্রীয় সরকার আহূত একীভূত শিক্ষা প্রকল্প (ইন্টিগ্রেটেড এডুকেশন) দশটি সাধারণ বা নর্মাল স্কুলে পরীক্ষিত হতে চলেছে এবং যার দ্বারা ১০০ জন প্রতিবন্ধী শিশু উপকৃত হবে।

এই বছরেই আশা করা যাচ্ছে যে, বজবজে প্রতিষ্ঠিত মূক ও বধির বিদ্যালয়টি চালু করা সম্ভব হবে।

অন্ধদের সাহায্যের জন্য একটি বহু পুরাতন প্রতিষ্ঠান লাইট হাউস ফর দি ব্লাইন্ডকে সরকারি অনুদান দেওয়ার প্রশ্নটিকেও গভীরভাবে চিন্তা করা হচ্ছে।

**রাজ্য সমাজকল্যাণ আবাসন ও সামাজিক শিক্ষা**

৬ থেকে ১৮ বছর বয়সের গরিব, পিতৃমাতৃহীন ও অনাথ বালকবালিকাদের জন্য সরকার পরিচালিত ১১টি কল্যাণকেন্দ্র আছে। এইসমস্ত রাজ্য কল্যাণ আশ্রমগুলিতে মোট ৮,২৭২ জন অনাথ ও গরিব ছেলেমেয়ে আছে। সরকার নিয়ন্ত্রিত জুনিয়ার হাই স্কুলগুলির সঙ্গে এই সমস্ত কল্যাণকেন্দ্রের যোগ আছে। মাত্র দুটি আশ্রম বা কেন্দ্র অবশ্য এই আওতায় পড়ে না। বাণীপুর রাজ্য সমাজ কল্যাণ আবাসনের ছাত্র-ছাত্রীদের ঐ আবাসনটির সঙ্গে সরকারি বিদ্যালয়ের যোগসূত্র স্থাপন করা হয়েছে।

মোট ৪৮টি সমাজকল্যাণ আবাসনের মধ্যে ৭টি অনাথ আশ্রম আছে। রাজ্য সরকার এই সমস্ত আবাসনের প্রতিটি ছাত্র-ছাত্রীর জন্য প্রতি মাসে ১৩৩ টাকা হারে অনুমোদন দিয়ে থাকে। বহুল অনাথ শিশুদের সাহায্য করার জন্য ভর্তির নিয়মাবলির ব্যাপক পরিবর্তন ঘটানো হয়েছে। চলতি বছরে শেষ মাধ্যমিক পরীক্ষায় ৫ জন মেধাবী ছাত্রছাত্রীর জন্য প্রত্যেককে ৫০০ টাকা করে দেওয়া হয়েছে।

**অডিও-ভিসুয়াল শিক্ষা**

১৯৮৭ সালের অক্টোবর মাস থেকে ১৯৮৮ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত অডিও-ভিসুয়াল বিভাগের দ্বারা বিভিন্ন জেলায় প্রায় ৮৬টি চলচ্চিত্র দেখানো হয়েছে। কিন্তু সুনির্দিষ্ট পরিকল্পনা এবং প্রকল্পের অভাবে নতুন কোনও অনুষ্ঠান বা কর্মসূচি গ্রহণ করা সম্ভব হয়ে ওঠে নি।

জনশিক্ষা প্রসার বিভাগ দরিদ্র, সামাজিক ও অর্থনৈতিক অর্থে অনগ্রসর শ্রেণী এবং ৯ থেকে ১৪ বছরের ছেলেমেয়েদের মধ্যে শিক্ষা ও সাক্ষরতা প্রসারে যে ব্যাপক উদ্যোগ নিয়েছে প্রথা-বহির্ভূত শিক্ষা সম্প্রসারণের ক্ষেত্রে তা ভারতবর্ষে এক অনন্য দৃষ্টান্ত স্থাপন করেছে।

বলা নিষ্প্রয়োজন যে, পঞ্চায়েতের সদস্য, স্বেচ্ছাসেবী সংস্থাসমূহ এবং অন্যান্য গণসংগঠনগুলির কাছে আমাদের একান্ত আবেদন যে তাঁরা যেন অসংখ্য মানুষকে নিরক্ষরতার অভিশাপ থেকে মুক্ত করার জন্য আমাদের সঙ্গে সর্বপ্রকার সাহায্য করেন।

**গ্রন্থাগার পরিষেবা দপ্তর**

পশ্চিমবঙ্গে একটি সুসংহত "সাধারণ গ্রন্থাগার ব্যবস্থা"র প্রতিষ্ঠার উদ্দেশ্যেই জনশিক্ষা প্রসার দপ্তরের অধীনে গ্রন্থাগার পরিষেবা দপ্তরের প্রতিষ্ঠা হয়েছে। সাধারণ গ্রন্থাগার সমূহের প্রতিষ্ঠা, নিয়ন্ত্রণ, নির্দেশনা এবং সর্বোপরি, রাজ্যের গ্রাম এবং শহরসমূহে ব্যাপকভাবে সুপরিকল্পিত উপায়ে গ্রন্থাগার পরিষেবার ব্যাপ্তিই গ্রন্থাগার দপ্তরের লক্ষ্য।

বর্তমানে রাজ্যে গ্রন্থাগার পরিষেবা নিম্নলিখিত কাঠামোতে আছে ঃ গ্রন্থাগার পরিষেবার কাঠামোর শীর্ষে আছে রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগার। কলকাতা মহানগরীতে একটি বিশেষ গ্রন্থাগার রয়েছে—"কলকাতা নগর গ্রন্থাগার"। এর পরের স্তরে ২৩টি জেলা গ্রন্থাগার বা অতিরিক্ত গ্রন্থাগার এবং তার পরের স্তরে ১২০টি সাব-ডিভিসুনাল বা শহর গ্রন্থাগার আছে। সর্বাপেক্ষা নিচের স্তরে আছে ২,২৭৬টি গ্রামীণ বা প্রাইমারি ইউনিট গ্রন্থাগার।

১৯৮৮-৮৯ আর্থিক বছরে ৩.৭৫ কোটি টাকার প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে ভি আই পি রোডে রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগারের নতুন ভবন স্থাপনের জন্য। এক কোটি টাকা ইতিমধ্যেই এই উদ্দেশ্যে বর্তমান আর্থিক বছরে ছাড়া হয়েছে। পূর্ত দপ্তর তাদের কাজ শুরু করে দিয়েছে। আশা করা যায় যে, রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগারের নির্মাণ কাজের প্রথম পর্যায় ১৯৮৯-৯০ আর্থিক বছরের মধ্যে শেষ হবে।

১১৪টি গ্রামীণ/প্রাইমারি ইউনিট গ্রন্থাগারকে শহর গ্রন্থাগারে উন্নীতকরণের কাজ এবং ১০০টি নতুন গ্রামীণ/প্রাইমারি ইউনিট গ্রন্থাগার প্রতিষ্ঠার উদ্যোগ নেওয়া হয়েছে।

পাঁচটি জেলায় জেলা গ্রন্থাগার আধিকারিক নিযুক্ত হয়েছেন এবং আরও সাতটি জেলায় জেলা গ্রন্থাগার আধিকারিক শীঘ্রই নিযুক্ত হবেন। জেলা গ্রন্থাগার অধিকারসমূহে কর্মিগণের পদ সৃষ্টি হয়েছে এবং পদগুলি পূরণের জন্য ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে।

রাজ্যের গ্রন্থাগার পরিষেবা ব্যবস্থার উন্নতিকল্পে, ১৯৮৯-৯০ আর্থিক বছরে নিম্নোক্ত নতুন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ঃ

(১) পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ে একটি নতুন সরকারি শহর গ্রন্থাগারের প্রতিষ্ঠা।

(২) উত্তর চব্বিশ পরগনা জেলার বারাসতে একটি নতুন জেলা গ্রন্থাগারের প্রতিষ্ঠা।

(৩) ভগ্নপ্রায় মুর্শিদাবাদ জেলা গ্রন্থাগারের নতুন ভবনে স্থানান্তরকরণ।

১৯৮৯-৯০ আর্থিক বছরে ২৭৫ লক্ষ টাকা গ্রন্থাগার পরিষেবা দপ্তরের জন্য প্রস্তাবিত হয়েছে।

## উচ্চ শিক্ষা

**বিশ্ববিদ্যালয়ে শিক্ষা**

রাজ্য সরকার পশ্চিমবঙ্গের রাজ্য সরকারের সাহায্যপ্রাপ্ত বিশ্ববিদ্যালয়ের চত্বরে পড়াশুনোর পরিবেশ ফিরিয়ে আনতে সর্বশক্তি প্রয়োগ করেছেন। বিশ্ববিদ্যালয়গুলিও শিক্ষাবর্ষের ধারাবাহিকতা

বজায় রাখতে খুবই তৎপর হয়েছে এবং কলকাতা বিশ্ববিদ্যালয় এই ব্যাপারে বিশেষ কৃতিত্বের দাবি রাখে। বিশ্ববিদ্যালয়গুলির অর্থনৈতিক অরাজক অবস্থাকে অনেকখানিই নির্মূল করতে সক্ষম হয়েছে রাজ্য সরকার। রাজ্য সরকারের অর্থনৈতিক সাহায্যের জন্য যাদবপুর বিশ্ববিদ্যালয় অনেকগুলি অসমাপ্ত নির্মাণকার্য সম্পন্ন করতে সক্ষম হয়েছে। আলিপুর জেল কমপ্লেক্সের মধ্যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের দ্বিতীয় বৃহৎ চত্বর নির্মাণ দ্রুতগতিতে এগিয়ে চলেছে এবং বেশ কিছু বিভাগের দপ্তর নতুন জায়গায় স্থানান্তর করাবার চেষ্টা চলছে। ভারত সরকারের অনুমোদিত বেতনহার রাজ্য সরকার বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের জন্য প্রবর্তন করেছে। বিশ্ববিদ্যালয়ের কর্মচারিদের বেতনহার সংশোধন করার কথাও রাজ্য সরকার চিন্তা করছে।

পরিতাপের বিষয় যে, বিদ্যাসাগর বিশ্ববদ্যালয়কে একটি দক্ষ বিশ্ববিদ্যালয় ঘোষণা করার তিন বৎসর পরও উক্ত বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের সাহায্য এখনও পায় নি। কমিশনের প্রদত্ত শর্তাবলি বিশ্ববিদ্যালয় অনুমোদিত শর্তাবলির পরিপন্থী। আলোচনার মাধ্যমে উভয় পক্ষের গ্রহণযোগ্য সমাধান বাহির করার চেষ্টা অব্যাহত আছে। প্রস্তাবিত যোগাযোগ পাঠ্যক্রম (করেসপন্ডেন্স কোর্স) প্রতিষ্ঠানকে যাতে কলকাতা বিশ্ববিদ্যালয়ের পঠন-পাঠনের সাথে যুক্ত করা যায় সেই বিষয়ে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ ওয়াকিবহাল আছেন এবং তারা এ বিষয়ে চিন্তা-ভাবনাও করছেন।

**সরকারি কলেজ**

হলদিয়াতে একটি নতুন সরকারি কলেজ চালু করা হয়েছে। এখানে বাংলা, ইংরাজি, অর্থনীতি, অঙ্ক, পরিসংখ্যান (স্ট্যাটিস্‌টিক্‌স), সমাজ বিজ্ঞান ও শিক্ষা (পাশ ও অনার্স) পড়ানো শুরু হয়েছে। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় দ্বারা অনুমোদিত এই কলেজটিতে ১৯৮৯-৯০ সাল থেকে পদার্থবিদ্যা, রসায়ন বিজ্ঞান, ভূগোল ও নৃতত্ত্ব (অ্যানথ্রোপলজি) বিষয়ে শিক্ষাদান শুরু হবে বলে আশা করা যায়।

সরকারি কলেজগুলির গৃহ সম্প্রসারণ করার ব্যাপারে অনেকগুলি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। প্রেসিডেন্সী কলেজে ভূগোল ও অর্থনীতি বিভাগে কিছু নতুন ইমারত তৈরি করা হয়েছে। হিন্দু হস্টেলে শিক্ষা বিভাগের জন্য একটি নতুন বাড়ি, বারাসাত সরকারি কলেজে নতুন বিজ্ঞান শাখার উদ্বোধন ও দুর্গাপুর সরকারি কলেজে ভূ-বিজ্ঞান বিভাগের সম্প্রসারণ হল সরকারি কলেজগুলির সম্প্রসারণের ক্ষেত্রে এক নতুন অধ্যায়ের সংযোজন। আরও যে সমস্ত কলেজগুলিতে নির্মাণকার্য আছে অসমাপ্ত অবস্থায় অথবা সবেমাত্র হাত দেওয়া হয়েছে সেগুলি অনুমিত হচ্ছে ১৯৮৯-৯০ সালে শেষ করা সম্ভবপর হবে। কেন্দ্রীয় সরকারের সুপারিশ অনুযায়ী সরকারি কলেজ শিক্ষকদের নতুন বেতনক্রম প্রবর্তন করা হয়েছে।

**স্পনসর্ড কলেজ**

দার্জিলিঙ জেলার বাগডোগরায় ও মেদিনীপুর জেলার গোপীবল্লভপুরে দুটি কলেজ প্রতিষ্ঠিত হয়েছে। উনিশটি স্পনসর্ড কলেজে মোট বত্রিশটি বিষয়ে (পাশ ও অনার্স) শিক্ষা দেওয়ার ব্যাপারে পঠন-পাঠনের ব্যবস্থা রয়েছে। ইউ জি সি-র অনুমোদনক্রমে কলেজ শিক্ষকদের নতুন বেতনক্রম ১লা জানুয়ারি, ১৯৮৬ সালে চালু করা হয়েছে এবং মৃত্যুকালীন বা

অবসরকালীন ভাতার ব্যাপারে নিয়মাবলিগুলি বহুল পরিমাণে সহজতর করা হচ্ছে। কলেজ মেরামতি ও নির্মাণের ব্যাপারে বিভিন্ন বেসরকারি কলেজগুলিকে রাজ্য সরকার যথারীতি আর্থিক সাহায্য দিয়ে চলেছে।

**টিচার্স ট্রেনিং কলেজ**

বি এড্ ট্রেনিং কলেজ, শারীর শিক্ষণ কলেজ ও ইংরাজি শিক্ষণ ইনস্টিটিউট্ পরিচালিত বিভিন্ন শিক্ষকশিক্ষা কর্মসূচিগুলির মাধ্যমে শিক্ষকদের গুণগত মান উন্নত করার চেষ্টা করা হচ্ছে। রাজ্য সরকার একটি টাস্ক ফোর্স ও ক্ষমতাসম্পন্ন কমিটি (এম্পাওয়ার্ড কমিটি) গঠন করে কেন্দ্র আহূত প্রকল্পগুলিকে রূপায়িত করার চেষ্টা করছেন। টাস্ক ফোর্স বি এড কলেজগুলিকে আরও উচ্চতর মানে উন্নীত করার জন্য একটি প্রস্তাব পেশ করেছে এবং সেই প্রস্তাবটি ক্ষমতাপ্রাপ্ত কমিটির বিবেচনাধীন আছে।

ইউ জি সি-র সাহায্য নিয়ে চারটি বি এড কলেজে কমপিউটার সরবরাহ করা হয়েছে এবং এই সব কলেজের শিক্ষকরা কমপিউটার সংক্রান্ত বিষয়ে শিক্ষালাভ করছেন। অডিও-ভিসুয়াল এবং অন্যান্য ধরনের যন্ত্রপাতি, যেমন ফটো-কপি সংক্রান্ত যন্ত্রগুলি বহু বি এড কলেজের শিক্ষকদের সরবরাহ করা হয়েছে।

এছাড়া স্টেট্ ইন্স্টিটিউট্ অফ ফিজিক্যাল এডুকেশন, হেস্টিংস হাউস, কলকাতা এবং পোস্ট-গ্র্যাজুয়েট ট্রেনিং কলেজ ফর ফিজিক্যাল এডুকেশন, বাণীপুর, ২৪-পরগনা কলেজে শারীর শিক্ষণ বিষয়ে ডিপ্লোমার পরিবর্তে ডিগ্রি কোর্স চালু করা হয়েছে।

**কারিগরি শিক্ষা**

রাজ্য সরকার কারিগরি শিক্ষার ক্ষেত্রে বিশেষভাবে গুরুত্ব দিয়েছেন। বর্তমানে পশ্চিমবঙ্গে দুটি ইঞ্জিনিয়ারিং কলেজ ছাড়াও বিধাননগরে তৃতীয় একটি কারিগরি সংক্রান্ত কলেজ প্রতিষ্ঠার ব্যাপারে একটি প্রকল্প সারা ভারত কারিগরি শিক্ষা সংসদের অনুমোদন লাভ করেছে। জমি কেনা ও গৃহনির্মাণের ব্যাপারে আনুমানিক দশ কোটি টাকা খরচ হবে বলে ধরা হচ্ছে। পশ্চিমবঙ্গে মোট চারটি কারিগরি সংক্রান্ত কলেজ আছে—দুটি কলেজ হল টেক্সটাইল টেকনোলজির ক্ষেত্রে, একটি হল সেরামিক ও অপরটি হল চর্ম সংক্রান্ত বিষয়। জাতিসঙ্ঘ উন্নয়ন প্রকল্পের সাহায্যে চর্মশিল্পের কলেজের পুনর্বিন্যাস ও উন্নয়ন সংক্রান্ত বিষয়টি অনুমোদিত হয়েছে এবং কাজও শুরু হয়েছে। সল্টলেকে এজন্য পাঁচটি জমিও কেনা হয়েছে। বহরমপুরের টেক্সটাইল টেকনোলজি কলেজের বাড়িটি মেরামতের অযোগ্য হয়ে পড়ায় একটি নতুন বাড়ি তৈরির জন্য প্ল্যান তৈরি করা হয়েছে।

মুদ্রণশিল্পের যে আঞ্চলিক প্রতিষ্ঠানটি মুদ্রণ সংক্রান্ত বিষয় ও বাণিজ্যিক ফটোগ্রাফির জন্য তিন বছরের একটি পাঠ্যক্রম চালু করেছে, সেই প্রতিষ্ঠানটি বস্তুত গোটা পূর্বাঞ্চলের চাহিদা মিটিয়ে থাকে এবং অত্যাধুনিক মূল্যবান যন্ত্রপাতি আনয়নের ফলে গত ১০ বছরে মুদ্রণশিল্পের এক সর্বাত্মক উন্নতি ঘটেছে। এই কথাটি মনে রেখে পুরাতন যন্ত্রপাতির পরিবর্তে ব্যাপক আধুনিকীকরণের ওপর জোর দেওয়া হয়েছে।

পলিটেকনিক্‌গুলিতে প্রচন্ড স্থানাভাব। সেই কারণে স্থানাভাব দূরীকরণের জন্য অর্থ সাহায্য দেওয়া হয়েছে। উইমেন্স পলিটেকনিক্‌ ও দার্জিলিঙ পলিটেকনিকের জন্য যথাক্রমে একটি ছাত্রীদের ও একটি ছাত্রদের আবাসন নির্মাণের প্রস্তাব অনুমোদিত হয়েছে।

পশ্চিমবঙ্গে আরও মেয়েদের পলিটেকনিক্‌ খোলা যায় কি না তা পরীক্ষা করে দেখার জন্য রাজ্য সরকার একটি কমিটি তৈরি করেছেন। কমিটি কাজ শুরু করেছেন।

**রবীন্দ্র রচনাবলি, সাহিত্য পুরস্কার, সাক্ষরতা পেনশন**

রবীন্দ্র রচনাবলির নয়টি খণ্ড ইতিমধ্যেই প্রকাশিত হয়েছে। বাকি খণ্ডগুলি প্রকাশ করার জন্য সর্বাত্মক প্রচেষ্টা চালানো হচ্ছে।

অন্যান্য বছরের মতো এ বছরেও রাজ্য সরকার নির্দেশিত নিয়মানুযায়ী রবীন্দ্র স্মৃতি পুরস্কার, বিদ্যাসাগর স্মৃতি পুরস্কার ও বঙ্কিম স্মৃতি বিজেতাদের দেওয়া হবে।

আটান্ন বছর অথবা তারও উর্ধ্বে যে সমস্ত নিঃসহায় মানুষ আছেন এবং যারা জ্ঞানের বিভিন্ন শাখায় পারদর্শিতা দেখিয়েছেন তাদের জন্য প্রতি মাসে ২৫০ টাকা করে সাক্ষরতা পেনশন রাজ্য সরকার দেবেন এবং সেই বাবদ রাজ্য সরকার মঞ্জুরীকৃত অর্থ অসহায় মানুষদের দিয়ে যাচ্ছেন।

**রাজ্য মহাফেজখানা**

রাজ্য মহাফেজখানার দপ্তর আছে মহাকরণে ও ৬ নং ভবানী দত্ত লেন, কলকাতায়। পুরাতন পুঁথি ও মূল্যবান দলিলসমূহ এখানে সংরক্ষিত আছে। স্থান সঙ্কুলানের কথা ভেবে রাজ্য সরকার অন্যত্র একটি নতুন ভবন নির্মাণ করার কথা চিন্তা করছেন।

**নেতাজী ইনস্টিটিউট ফর এশিয়ান স্টাডিস**

অন্যান্য গবেষণামূলক সংগঠন ও বিভিন্ন রাজ্য বিশ্ববিদ্যালয়ের সাহায্যে নেতাজী ইনস্টিটিউট্‌ ফর এশিয়ান স্টাডিস তার গৌরবোজ্জ্বল গবেষণার জ্ঞান বজায় রাখতে সক্ষম হয়েছে। সমকালীন বিশ্বজ্ঞান ও ভারতীয় চিন্তার সংমিশ্রণের মাধ্যমে বাংলায় একটি বিশ্বকোষ প্রকাশ করার ইচ্ছা রাজ্য সরকারের আছে।

**পশ্চিমবঙ্গ রাজ্য পুস্তক পর্ষদ**

পশ্চিমবঙ্গ রাজ্য পুস্তক পর্ষদ কেন্দ্রীয় সরকারের সাহায্যে বাংলা ভাষায় বিভিন্ন বিষয়ে বই প্রকাশ করছে। বিশ্ববিদ্যালয় ও মহাবিদ্যালয় পর্যায়ে যাতে ছাত্রছাত্রীরা মাতৃভাষায় উন্নতমানের পড়াশুনা করতে পারে সেইজন্য রাজ্য পুস্তক পর্ষদ মাতৃভাষায় বহুবিধ পুস্তক প্রকাশ করেছে। কেন্দ্রীয় সাহায্যের মেয়াদ উত্তীর্ণ হয়ে গেছে এবং ভারত সরকার পুনরায় অনুদান দেওয়ার কথা ভাবছে। অবশ্য শেষ সিদ্ধান্ত এখনও জানা যায় নি।

**সংস্কৃত পণ্ডিতদের সম্মান প্রদর্শন**

পশ্চিমবঙ্গে সংস্কৃত ভাষা ও সাহিত্যকে পুষ্ট করার জন্য যেসমস্ত সংস্কৃত পণ্ডিতেরা নিরলস গবেষণা ও পরিশ্রম করে যাচ্ছেন তাঁদের রাজ্য সরকার অর্থসাহায্য দিয়ে যাচ্ছেন।

গত বছরে ২৮০ জন পণ্ডিতকে অর্থসাহায্য দেওয়া হয়েছে। চলতি বছরে ৩৬০ জন সম্মানীয় সংস্কৃত পণ্ডিতকে নির্বাচিত করা হয়েছে অর্থসাহায্য দেওয়ার জন্য।

**উপসংহার**

বর্তমানে সাংবিধানিক, আর্থিক ও প্রশাসনিক সীমাবদ্ধতা সম্পর্কে আমরা সম্পূর্ণভাবে সচেতন। আমরা সচেতন—আর্থ-সামাজিক কাঠামোর উপরে মূলত এবং প্রধানত শিক্ষা ব্যবস্থা নির্ভর করে। সেক্ষেত্রে শিক্ষাজগতে বর্তমান অবস্থায় কোনও রাজ্য সরকারের পক্ষে কোন মৌলিক পরিবর্তন সাধন করা সম্ভব নয়। শিক্ষার মুল অভীষ্ট লক্ষ্য উপনীত হওয়াও সম্ভব নয়। শিক্ষার প্রতি দৃষ্টিভঙ্গি কি হওয়া উচিত সে সম্পর্কে কেন্দ্রীয় সরকার ও জাতীয় পরিকল্পনা রচয়িতাদের সাথে আমাদের মতভেদ সুবিদিত। সেজন্য যথান্তরে সে বিতর্ক আমাদের অব্যাহত থাকবে। কিন্তু সেই সাথে আমাদের রাজ্যে প্রাপ্ত যাবতীয় সুযোগের সদ্ব্যবহার করে আমাদের দায়িত্ব যোগ্যতার সাথে পালন করে এই রাজ্যের হৃতগৌরবকে পুনরুদ্ধার করতে আমরা কৃতসংকল্প। রাজ্যের শিক্ষক-শিক্ষার্থী-শিক্ষাপ্রিয় জনগণের সাহায্যে, পরামর্শ ও গঠনমূলক সমালোচনা আমাদের প্রভূত পরিমাণে সাহায্য করেছে। আমরা উপকৃত হয়েছি মাননীয় সদস্যদের বিভিন্ন সময়ে ব্যক্ত সুচিন্তিত মতামতের দ্বারা। আমরা বিভ্রান্ত হই নি কায়েমী স্বার্থান্বেষীদের আর্ত চিৎকারে, হতোদ্যম হই নি আমরা অবৈজ্ঞানিক যুক্তিহীন আত্মপ্রবঞ্চনামূলক বক্তব্যে। সকলের সহযোগিতাকে মূলধন করে লক্ষ্য স্থির থেকে আমাদের দায়িত্ব পালনে রাজ্যবাসীর নিকট আমরা প্রতিশ্রুতিবদ্ধ। এ বৎসর রাজ্য বিধানসভায় অন্য দুটি বিভাগসহ শিক্ষা বিভাগের ব্যয়-বরাদ্দের দাবি পুঙ্খানুপুঙ্খভাবে আলোচনা করার এক অভিনব সুযোগের সৃষ্টি করা হয়েছে। মাননীয় সদস্যগণ এর ফলে অনেক বেশি আমাদের সাহায্য করতে পারবেন, ব্যয়-বরাদ্দের দাবি বিধানসভায় অনুমোদিত হওয়ার পরও মাননীয় সদস্যদের প্রখর পর্যলোচনায় বিভাগীয় কাজকর্মে গতিময়তা বৃদ্ধি পাবে এবং বহু আন্তঃবিভাগীয় জটিলতা হ্রাসপ্রাপ্ত হবে বলে আমাদের বিশ্বাস। আমরা আপনাদের সমর্থন ও সহযোগিতা কামনা করছি।

## DEMAND No. 31

### Major Head : 2204—Sports and Youth Services

**Shri Subhas Chakraborti :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,25,04,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services".

(This is inclusive of a total sum of Rs. 3,56,26,000 already voted on account in March, 1989.)

Written Speech of **Shri Subhas Chakraborti** was laid on the Table

| | | টাকা |
|---|---|---|
| যুবকল্যাণ শাখার জন্য | : টাকা | ৪,৩২,১২,০০০ |
| ক্রীড়া শাখার জন্য | : টাকা | ৪,৩৬,৯৫,০০০ |

| | | | |
|---|---|---|---|
| জাতীয় সমর শিক্ষার্থীর জন্য | ঃ | টাকা | ২,৯৫,১০,০০০ |
| শারীর শিক্ষার জন্য | ঃ | টাকা | ১,৩৪,৭৩,০০০ |
| ন্যাশনাল ডিসিপ্লিন প্রকল্প ও অন্যান্য খরচ | ঃ | টাকা | ১,২৬,১৪,০০০ |
| মোট | ঃ | টাকা | ১৪,২৫,০৪,০০০ |

মাননীয় সদস্যগণ নিশ্চয়ই জানেন, দেশের অন্যতম গুরুত্বপূর্ণ অংশ—ছাত্র, যুব সমাজের শারীরিক, নৈতিক, মানসিক ও কিছুটা আর্থিক মানোন্নয়নের দিকে লক্ষ্য রেখেই ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের কর্মকাণ্ডে গৃহীত হয়েছে। বর্তমান আর্থ-সামাজিক কাঠামোর জন্য সৃষ্ট বেকারি ও অন্যান্য সমস্যায় জর্জরিত যুব সমাজের হতাশ ও বিশৃঙ্খল হবার সম্ভাবনা রয়েছে। যুব মানসের এই বিপন্নতাকে বিপথে পরিচালিত করার জন্য প্রতিক্রিয়ার শক্তি সব সময় তৎপর। তাই রাজ্য সরকারের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যেও এমনভাবে এই বিভাগের প্রকল্পগুলি রচনা করতে হয়েছে যাতে যুবক-যুবতীদের সর্বাঙ্গীন উন্নতি ঘটে, তাদের মনে ঐক্য ও জাতীয় বোধের জাগরণ ঘটে ও গণতান্ত্রিক মূল্যবোধে উদ্দীপ্ত হয়। যুব সমাজের এবং আপনাদের সক্রিয় সাহায্য, সহযোগিতা, পরামর্শ নিয়ে আমাদের জনকল্যাণমুখি কর্মকাণ্ডকে সুসম্পন্ন করতে চাই। যুবকদের সব সমস্যা সমাধানের কাল্পনিক কোনও প্রতিশ্রুতি না দিয়ে তাদের সমস্যাবলির সমাধানে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ সক্রিয় সহায়কের ভূমিকা পালন করতে চায়।

মাননীয় সদস্যদের অবগতির জন্য এবার আমি গত আর্থিক বছরে গৃহীত ও আগামী আর্থিক বছরের সম্ভাব্য কয়েকটি গুরুত্বপূর্ণ কর্মসূচির কথা বলচে চাই।

**দুঃসাহসিক অভিযান ও পশ্চিমবঙ্গ দুঃসাহসিক অভিযান ও পর্বতারোহণ সংস্থা স্থাপন ঃ**

যুবমানসে দৃঢ়তা, সাহস ও প্রত্যয় সৃষ্টির কাজে দুঃসাহসিক কর্মপ্রচেষ্টা ও পর্বতারোহণ বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। এ প্রকারের অভিযানে সহায়তা করা ও উৎসাহ দেওয়া যুবকল্যাণ শাখার অন্যতম কর্মপ্রয়াস। এই প্রয়াসের নবতম সংযোজন 'পশ্চিমবঙ্গ দুঃসাহসিক অভিযান ও পর্বতারোহণ সংস্থা' স্থাপন। পর্বতারোহণ, সমুদ্র অভিযান ইত্যাদি উত্তেজনাপূর্ণ অভিযানে যুবসমাজকে সঠিক পথে পরিচালিত করার লক্ষ্য নিয়ে গড়ে তোলা হচ্ছে উক্ত সংস্থা। এই সংস্থার কাজকে সুসংগঠিত ও সম্প্রসারিত করার জন্য আগামী আর্থিক বছরে এই প্রকল্প বাবদ ৮ লক্ষ টাকা রাখার প্রস্তাব করা হয়েছে।

**জাতীয় সংহতি প্রকল্প ঃ**

জাতীয় সংহতি প্রকল্পের অঙ্গ হিসাবে কলিকাতার 'সী এক্সপ্লোরারস্ ইনস্টিটিউট' কেন্দ্রীয় ও রাজ্য সরকারের ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের সহায়তায় 'মৈত্রী যাত্রা' নামে এক কর্মসূচি, সাফল্যের সঙ্গে সংগঠিত করেছে। দিল্লি থেকে শুরু হয়ে এই যাত্রা শেষ হয়েছে কলিকাতায়। জাতীয় সংহতিমূলক অনুরূপ প্রকল্পগুলিকে আরও উৎসাহিত করার জন্য আগামী বছর ২ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। **জওহরলাল নেহরু জন্ম শতবর্ষ উদ্‌যাপন ঃ**

কলকাতা ও বিভিন্ন জেলায় বিভিন্ন বিদ্যালয়ের ছেলে-মেয়েদের দৌড় ও জমায়েতে

অংশগ্রহণের মধ্যে দিয়ে পণ্ডিত জওহরলাল নেহরুর জন্ম শতবর্ষ প্রভূত উৎসাহ ও উদ্দীপনার মধ্যে উদ্‌যাপিত হয়েছে।

**রাজ্য যুব গ্রন্থাগার ঃ**

সমসাময়িক ঘটনাবলি সম্পর্কে যুবকদের অবহিত করা এবং চিন্তাশক্তি ও মননশীলতার বিকাশে তাদের প্রেরণা সঞ্চার করার জন্য ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ দীনেশ মজুমদার রাজ্য যুব গ্রন্থাগারে নিয়মিত আলোচনা, বিতর্ক, প্রশ্নোত্তরের আসর ও অন্যান্য গঠনমূলক কর্মসূচি গ্রহণ করেছে। প্রথিতযশা সাহিত্যিক, রাজনীতিবিদ, সংস্কৃতি কর্মী, ছাত্র যুব ও জনগণের সক্রিয় অংশগ্রহণের মধ্যে দিয়ে কর্মসূচিগুলি সার্থকতা লাভ করেছে। সম্প্রতি অনুষ্ঠিত হ'ল 'রবীন্দ্রনাথের জীব ও সাহিত্যে'র উপর প্রশ্নোত্তরের আসর। বহু সংখ্যক ছাত্র-ছাত্রী ও সাধারণ মানুষের অংশগ্রহণের মধ্যে দিয়ে অনুষ্ঠানটি সার্থকতা লাভ করেছে।

গ্রন্থাগারে গবেষণারত যুবক-যুবতীর উপযোগী যথেষ্ট সংখ্যক গুরুত্বপর্ণ ও মূল্যবান গ্রন্থ রাখা হয়েছে। বহু যুবক-যুবতী এখানে পঠন-পাঠন ও গবেষণা কার্যে উপকৃত হচ্ছেন। যুব গ্রন্থাগারের বহুমুখি কর্মসূচিগুলিকে আরও অর্থবহ করে তুলতে আগামী বছরে এই প্রকল্প বাবদ ৫ লক্ষ টাকা ধার্য করার প্রস্তাব করা হয়েছে।

**রাজ্যের ভিতরে ও বাইরে যুব-আবাসন স্থাপন ঃ**

জনসাধারণ বিশেষত ছাত্র যুবদের সুলভে দেশ ভ্রমণের সুযোগ দেওয়ার উদ্দেশ্যে রাজ্যের ভিতরে ও বাইরে আমরা যুব-আবাস স্থাপন করেছি। ভ্রমণার্থীদের সংখ্যা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। বিগত বৎসরের উল্লেখযোগ্য ঘটনা—মাদ্রাজ শহরের কেন্দ্রস্থলে একটি যুব-আবাস গড়ে তোলা হয়েছে। বেড়ানো বা চিকিৎসার প্রয়োজনে মাদ্রাজ যাওয়া ও থাকার ব্যবস্থার ফলে অনেক সুবিধা হয়েছে। আগামী আর্থিক বছরের জন্য এই প্রকল্প বাবদ ৪ লক্ষ টাকার বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**বিজ্ঞান ও চেতনা বৃদ্ধি ঃ**

কুসংস্কার, অন্ধবিশ্বাস ও ধর্মীয় সঙ্কীর্ণতার বিরুদ্ধে নিরন্তর সংগ্রামে উদ্দীপ্ত করার জন্য যুব সমাজের মধ্যে বিজ্ঞান মনস্কতার ও বিজ্ঞান চেতনা বৃদ্ধির প্রয়োজন আজ বড় বেশি নেই। সেই কথা মনে রেখে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ একের পর এক কর্মসূচি নিয়ে থাকে। এই বছর ছিল বিজ্ঞানী সি. ভি. রমন-এর জন্মের একশত বৎসর। ভারতমাতার এই কৃতী সন্তানের জন্মশতবর্ষের পুণ্য তিথিকে স্মরণ করার জন্য আমরা সি. ভি. রমন জন্মশতবর্ষ উদ্‌যাপনের আয়োজন করেছিলাম। এই উপলক্ষে রাজ্যস্তরে বিজ্ঞান প্রদর্শনী, আলোচনা চক্র, ইত্যাদি অনুষ্ঠিত হয়েছে। এই অনুষ্ঠান হাজার হাজার ছাত্র যুবার মধ্যে বিজ্ঞান সচেতনতা বৃদ্ধিতে গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছে বলেই আমার বিশ্বাস। গত বছর পূর্ব্বাঞ্চলীয় বিজ্ঞান প্রদর্শনী ও আলোচনা চক্রের আয়োজন হয়েছিল ভুবনেশ্বরে। পশ্চিমবঙ্গের প্রতিযোগিদের সংগঠিতভাবে নিয়ে যাওয়া ও অংশগ্রহণে সাহায্য করার দায়িত্ব সুষ্ঠুভাবে বহন করেছে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ। বিজ্ঞান আন্দোলনের এই ধরাকে অব্যাহত রাখার জন্য আগামী আর্থিক বছরে এই প্রকল্প বাবদ ৪ লক্ষ টাকা ধার্য করার প্রস্তাব করছি।

**গ্রামীণ ক্রীড়ার উন্নয়ন ঃ**

(ক) খেলার মাঠের উন্নয়ন ও ক্রীড়া সরঞ্জাম সরবরাহ (খ) ক্রীড়া প্রশিক্ষণ শিবির সংগঠন ও (গ) জিমনাসিয়াম নির্মাণ ও জিমন্যাস্টিক সরঞ্জাম সরবরাহ—এই প্রকল্পগুলির মাধ্যমে গ্রামীণ এলাকায় খেলাধূলার উৎসাহ সৃষ্টি করা ও বিকাশশীল খেলোয়াড়দের খুঁজে বের করা হয়। এই বিষয়ে যুবকল্যাণ শাখা আন্তরিকভাবে চেষ্টা করছে। গ্রামীণ এলাকার কিশোর-কিশোরীদের মধ্যে খেলাধূলার প্রসার হয়েছে। শরীর শিক্ষার প্রতিও যুবক-যুবতীগণ আরও বেশি মনোনিবেশ করছে। প্রতিটি ব্লক এলাকায় বিভিন্ন ক্লাবের মধ্যে ফুটবল ও ভলিবল বিতরণ করে গ্রামীণ এলাকায় ক্রীড়া মানসিকতা গড়ার চেষ্টা করা হচ্ছে। গ্রামীণ ক্রীড়ার উন্নয়নের আরও সার্থক ও অর্থবহ ভূমিকা পালনের জন্য আগামী আর্থিক বছরে এই প্রকল্প বাবদ ২১.৫০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**বৃত্তিমূলক প্রশিক্ষণ ঃ**

স্ব-নিযুক্তি প্রকল্প গ্রহণে আরও বেশি যুবক-যুবতীকে উৎসাহিত করার জন্য রাজ্যব্যাপী বৃত্তিমূলক প্রশিক্ষণ শিবির পরিচালনা করা হয়। এই শিবিরগুলিতে বেকার যুবক-যুবতীগণ বহুসংখ্যায় যোগ দিচ্ছে। প্রশিক্ষণ শিবিরগুলিকে আরও সংগঠিত ও সম্প্রসারিত করার জন্য আগামী আর্থিক বছরে এই প্রকল্প বাবদ ৮ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**শিক্ষামূলক ভ্রমণ ঃ**

ছাত্র-ছাত্রীদের শিক্ষামূলক ভ্রমণে উৎসাহিত করার জন্য বিভিন্ন বিদ্যালয়ে ভ্রমণ অনুদান দেওয়া হয়। প্রতি বৎসর বহু সংখ্যক ছাত্র-ছাত্রী দেশ ভ্রমণে অংশ নেয়। আরও ছাত্র-ছাত্রীকে এই সুযোগের আওতায় আনার জন্য এই প্রকল্প বাবদ আগামী আর্থিক বছরের বরাদ্দ ৯ লক্ষ টাকা করার প্রস্তাব করা হয়েছে।

**মুক্তাঙ্গন মঞ্চ স্থাপন ঃ**

গ্রামীণ এলাকার যুব সমাজকে বিভিন্ন সাংস্কৃতিক কর্মকাণ্ডে সক্রিয়ভাবে যুক্ত করার জন্য বিভিন্ন এলাকায় মুক্ত মঞ্চ স্থাপনে অর্থ সাহায্য করা হয়। এই প্রকল্প গ্রামীণ এলাকায় যথেষ্ট উৎসাহের সঞ্চার করেছে। আরও বেশি সংখ্যায় মঞ্চ স্থাপনের প্রয়োজনীয়তা অনুভব করে আগামী আর্থিক বছরে এই বাবদ ৫ লক্ষ টাকা ধার্যের প্রস্তাব করা হয়েছে।

**ব্লক তথ্য কেন্দ্র ঃ**

বিভিন্ন ব্লক যুবকরণে তথ্য কেন্দ্রের মাধ্যমে গ্রামীণ যুব সমাজের মধ্যে বিভিন্ন জ্ঞাতব্য বিষয়, চাকুরি সংক্রান্ত তথ্য ইত্যাদি পরিবেশন করা হয়। যুবকদের জ্ঞানের পরিধি বাড়ানোর জন্য ক্যারিয়ার গাইড জাতীয় বই, সংবাদপত্র ইত্যাদি তথ্য কেন্দ্রে রাখা হয়। এই প্রকল্প বাবদ আগামী আর্থিক বছরের বরাদ্দ ৬ লক্ষ টাকা করার প্রস্তাব করা হয়েছে।

**ক্রীড়া শাখার কর্মপ্রয়াস ঃ**

বিগত আর্থিক বছরে খেলাধূলার উন্নতির জন্য যে সকল গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে, তার একটি সংক্ষিপ্ত পরিচিতি মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে পেশ করছি ঃ

গত আর্থিক বছরে খেলাধূলার উন্নতির জন্য যে সকল গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে, তার একটি সংক্ষিপ্ত পরিচিতি মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে পেশ করছি :

গত আর্থিক বছরে (১৯৮৮-৮৯) ৩৬,৭৬,০০০ টাকা মূল ক্রীড়াঙ্গণ তৈরিতে ব্যয়িত হয়েছে। এখন ১৫টি স্টেডিয়াম ও ৫টি সুইমিং পুল নির্মাণের কাজ চালু আছে। বারাসাত, হাওড়া, যাদবপুর, বহরমপুর প্রভৃতি কয়েকটি নির্ব্বাচিত স্টেডিয়ামের নির্মাণকার্য শেষ করার উপর বিশেষ জোর দেওয়া হয়েছে।

সল্টলেকে যুব ভারতী ক্রীড়াঙ্গণের প্রথম ও দ্বিতীয় পর্যায়ের কাজ শিলিগুড়ির কাঞ্চনজঙ্ঘা স্টেডিয়াম নির্মাণের কাজ নির্দ্ধারিত সময়ের মধ্যেই শেষ হয়েছে। গত সেপ্টেম্বর, ১৯৮৮-তে একটি সোভিয়েত ফুটবল দল দুটি প্রদর্শনী ফুটবল খেলায় অংশগ্রহণ করেছিল। এই দুটি প্রদর্শনী খেলার একটি শিলিগুড়িতে ও অপরটি কৃষ্ণনগর স্টেডিয়ামে অনুষ্ঠিত হয়েছিল। এ-রাজ্যের উঠতি প্রতিশ্রুতিবান যুবকদের ফুটবল খেলায় অনুপ্রাণিত করাই এই প্রদর্শনী খেলার মুখ্য উদ্দেশ্য ছিল।

বিভিন্ন গুরুত্বপূর্ণ প্রতিযোগিতা সফল করার জন্য সরকারের অনুদান দেওয়ার রীতি অনুযায়ী গত আর্থিক বছরে মোট ২৮,৭২,০০০ টাকা অনুদান দেওয়া হয়েছে। এই টাকা যে সমস্ত সংস্থাকে দেওয়া হয়েছে তাদের মধ্যে রয়েছে পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ, বেঙ্গল হকি অ্যাসোসিয়েশন, ওয়েস্ট বেঙ্গল জিমনাস্টিক অ্যাশোসিয়েশন, ইন্‌স্টিটিউট অব কমার্শিয়াল আর্টস্, দুর্গাপুর ; ইস্পাত অ্যাথলেটিক ক্লাব, মুর্শিদাবাদ জেলা রোড রেস অ্যাশোসিয়েশন প্রভৃতি। পনেরো জন দুঃস্থ প্রাক্তন খেলোয়াড় বা তাঁদের পোষ্যদের মাসিক ২০০ টাকা করে ভাতা দেওয়ার ব্যবস্থাটি গত বছরেও অক্ষুণ্ণ ছিল।

**শান্তি দৌড় :**

দার্জিলিং চুক্তি স্বাক্ষরকে স্মরণীয় করে তোলার উদ্দেশ্যে গত আগস্ট মাসে বেশ সফলতার সঙ্গে কলিকাতা থেকে দার্জ্জিলিং পর্যন্ত একটা "শান্তি দৌড়" অনুষ্ঠিত হয়েছিল। দৌড়বিদ্ শ্রীদেবব্রত দাস কৃতিত্বের সঙ্গে এই দৌড় সম্পূর্ণ করেছিলেন।

**ক্রীড়া দিবস :**

মহান আফ্রিকান নেতা এবং স্বাধীনতা সংগ্রামী নেলসন্ মেণ্ডেলার মুক্তির দাবিতে গত ২২শে ফেব্রুয়ারি ১৯৮৯ ক্রীড়া দিবস তথা নেলসন মেণ্ডেলা দিবস হিসাবে প্রতিপালিত হয়। বনগাঁ থেকে মূল অনুষ্ঠান প্রাঙ্গণ যুবভারতী ক্রীড়াঙ্গণ পর্যন্ত কৃতিত্বের সঙ্গে শান্তি দৌড় অনুষ্ঠিত হয়। শ্রী দেবব্রত দাসের নেতৃত্বে হাজার হাজার দৌড়বিদ্ এতে অংশ নেয়। শিক্ষা দপ্তরের সক্রিয় সহযোগিতায় এই দিনটি প্রতিপালিত হয়েছিল। শিক্ষা দপ্তর স্কুলের ৫,০০০ ছেলেমেয়ে নিয়ে 'ভারতীয়ম' প্রদর্শনী পরিচালনা করেছিল।

**জাতীয় সন্তরণ প্রতিযোগিতা :**

গত বছর বেলেঘাটা সুভাষ সরোবর সুইমিং পুলে বেশ কৃতিত্বের সঙ্গে জাতীয় সন্তরণ প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়ে গেল। এই প্রতিযোগিতাকে সফল করার জন্য সারা দেশের সকল

প্রতিযোগিদের বিনা ব্যয়ে থাকার ব্যবস্থা করা ছাড়াও ২৫,০০০ টাকা সরকারি অনুদান মঞ্জুর করা হয়েছিল।

এছাড়া, গত বছরে দুর্গাপুরে রাজ্য টেবিল টেনিস চ্যাম্পিয়ানশিপ এবং মোহনবাগান ক্লাব গ্রাউণ্ডে রাশিয়ান জিমনাস্টিক প্রদর্শনী বেশ সাফল্যের সঙ্গে অনুষ্ঠিত হয়েছিল।

**পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ ঃ**

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ যথারীতি বিগত বৎসরেও বিভিন্ন জেলায় বিভিন্ন খেলাধূলার প্রশিক্ষণ কার্যক্রম গ্রহণ এবং প্রশিক্ষণ শিবিরগুলি সফল করে তোলার জন্য যাবতীয় খেলাধূলার সরঞ্জাম সরবরাহ করেছিল। ইহা সর্ব্বজনবিদিত যে কলকাতায় রাজ্য ক্রীড়া পর্ষদ তিনটি স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র পরিচালনা করে যথা—১) ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্র—এখানে সারা বছর শিক্ষার্থীদের ব্যাড্‌মিণ্টন, বাস্কেটবল, টেবিল টেনিস ও জিমন্যাস্টিক্সের প্রশিক্ষণ দেওয়া হয় ; ২) কলকাতা ময়দানে অবস্থিত প্রশিক্ষণ কেন্দ্রে অভিজ্ঞ প্রশিক্ষক দ্বারা ফুটবল ও অ্যাথলেটিক্সের প্রশিক্ষণ দেওয়া হয় এবং ৩) বেলেঘাটার সুভাষ সরোবর সুইমিং পুলে শতাধিক শিক্ষার্থী সাঁতারে প্রশিক্ষণ নেয়। জাতীয় স্তরের প্রতিযোগিতাগুলিতে উচ্চস্থান লাভের প্রয়াসে রাজ্য ক্রীড়া পর্ষদ স্পোর্টস্ অথরিটি অব ইণ্ডিয়ান সহযোগিতায় রাজ্যের সর্বস্তর থেকে মোট ৭৫০ জন কনিষ্ঠ খেলোয়াড় বেছে নিয়ে ১৮টি বিভাগে প্রশিক্ষণ শুরু করেছে।

স্পোর্টস্ অথরিটি অব ইণ্ডিয়া পরিচালিত ১৯৮৮ সালের স্পোর্টস্ ট্যালেণ্ট প্রতিযোগিতায় আমাদের রাজ্যের বালক-বালিকাদের বিশিষ্ট ভূমিকায় সর্বভারতীয় ভিত্তিতে প্রথম স্থান অধিকারের আশা করা যায়।

গত আর্থিক বছরে রাজ্য ক্রীড়া পর্ষদ ১লা ফেব্রুয়ারি থেকে ৬ই ফেব্রুয়ারি কলিকাতায় বেশ কৃতিত্বের সঙ্গে গ্রুপ-টু অল ইণ্ডিয়া রুর‍্যাল স্পোর্টস্ কম্পিটিশন পরিচালনা করেছিল। রাজ্য ক্রীড়া পর্ষদের সর্বাপেক্ষা লক্ষ্যণীয় সাফল্য দেখা যায় অল ইণ্ডিয়া রুর‍্যাল স্পোর্টস্ মিট ১৯৮৮-৮৯-এর ফলাফল থেকে। এ রাজ্যের ছেলেমেয়েরা মোট ৬টি বিভাগে অংশগ্রহণ করেছিল। তার মধ্যে সুইমিং ও জিমনাস্টিক্সে বাংলার ছেলেমেয়েরা দলগত উৎকর্ষ লাভ করেছে। সাঁতারের ব্যক্তিগত প্রতিযোগিতাও বাংলার ছেলেমেয়েরা জয়ী হয়েছে। ভারোত্তলনের সব কটি শ্রেণীতেই এ রাজ্যের ছেলেরা জয়ী হয়েছে এবং মেয়েরা জিমনাস্টিক্সেও ব্যক্তিগত চ্যাম্পিয়ন হয়েছে। তীরন্দাজ বিভাগেও পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করেছে। এছাড়া, রাজ্য ক্রীড়া পর্ষদ গত ফেব্রুয়ারি, ১৯৮৯-তে রাঁচীতে ন্যাশনাল উইমেন স্পোর্টস্ চ্যাম্পিয়নশিপে যোগদানের জন্য এ রাজ্যের একটি মহিলা দল পাঠিয়েছিল। এখানে বাংলার মেয়েরা দলগতভাবে চরম উৎকর্ষতার জন্য এ বছরেই প্রথম অনুষ্ঠিত "রাজকুমারী অমৃত কাউর" ট্রফি লাভ করেছে।

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ এই রাজ্যের খেলাধূলা জগতের কৃতী যুবক-যুবতীদের পরবর্তী জীবনে প্রতিষ্ঠিত খেলোয়াড় হওয়ার জন্য মাসিক ৭৫ টাকা করে গত আর্থিক বছরে মোট ১৫০ জন যুবক-যুবতীকে বৃত্তি প্রদান করেছিল।

গত আর্থিক বছরেও রাজ্য ক্রীড়া পর্ষদ বেশ কৃতিত্বের গোষ্ঠ পাল স্মৃতি টুর্ণামেন্ট

পরিচালনা করেছিল যাতে রাজ্যের প্রায় সমস্ত জেলা থেকেই প্রায় চারশত স্কুল এতে অংশগ্রহণ করেছিল।

আর্থিক অপ্রতুলতার জন্য গত আর্থিক বছরে রাজ্য ক্রীড়া পর্ষদ ফুটবল এবং অন্যান্য কিছু খেলায় প্রশিক্ষণ দেওয়ার জন্য প্রতি জেলায় একটি অথবা দুটি বিদ্যালয় বেছে নেওয়ার কাজ গ্রহণ করতে পারেনি। আর্থিক প্রতুলতা থাকলে আগামী আর্থিক বছরে এই পরিকল্পনাটি বাস্তবায়িত করার আন্তরিক ইচ্ছা রাজ্য ক্রীড়া পর্ষদের রয়েছে।

**স্পোর্টস্ হোস্টেল ঃ**

উল্লেখযোগ্য যে, রাজ্য সরকার স্পোর্টস্ অথরিটি অব ইণ্ডিয়ান সহযোগিতায় যুবভারতী ক্রীড়াঙ্গণে গত ২৩শে জানুয়ারি, ১৯৮৯ একটি খেলাধূলার আবাস উদ্বোধন করেছে। এরূপ দ্বিতীয় আবাসটি শিলিগুড়ি স্টেডিয়ামে শীঘ্রই উদ্বোধন হওয়ার আশা করা যায়।

**শরীর শিক্ষা ঃ**

বিদ্যালয়গুলিতে শরীর শিক্ষার সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়েছে। এই উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ সরকারের শরীর শিক্ষা অধিকার ছাত্রদের উপযোগী নানাবিধ খেলাধূলা প্রবর্তন করেছে যথা—ন্যাশনাল স্কুল গেমস্, সুব্রত মুখার্জ্জি কাপ ফুটবল টুর্ণামেন্ট, সি. কে. নাইডু ক্রিকেট টুর্ণামেন্ট, জুনিয়র হকি টুর্ণামেন্ট প্রভৃতি।

কেন্দ্রীয় সরকার প্রবর্তিত ন্যাশনাল ডিসিপ্লিন প্রকল্পের আওতায় বর্তমানে ৩০৫ জন রাজ্য শরীর শিক্ষার শিক্ষক পশ্চিমবঙ্গে বিভিন্ন উচ্চ ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলিতে শিক্ষা দানের কাজ চালিয়ে যাচ্ছেন। রাজ্য শরীর শিক্ষার শিক্ষকদের প্রশিক্ষণের সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য সরকার যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছে।

**জাতীয় সমর-শিক্ষার্থী বাহিনী ঃ**

জাতীয় সমর-শিক্ষার্থী বাহিনী একটি সর্বভারতীয় সংগঠন। এই সংগঠনের পশ্চিমবঙ্গ শাখা একটি সুসংহত ও সুযোগ্য বাহিনী গড়ার কৃতিত্ব দাবি করতে পারে। স্থল, নৌ ও বিমান বাহিনীর সামরিক অফিসারগণ রাজ্যের বিদ্যালয় ও বিশ্ববিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের সামরিক শিক্ষা দিয়ে থাকেন। এই শিক্ষা ব্যবস্থা পরিচালনা করা ছাড়াও এই বিভাগের অন্যান্য কাজের মধ্যে রয়েছে, ক্যাম্পিং, ট্রেকিং, দুঃসাহসিক অভিযান, পর্বতারোহণ, সমাজসেবা ইত্যাদি কাজে শিক্ষার্থীদের উৎসাহিত করা। জাতীয় সংহতি প্রকল্প ও সর্বভারতীয় ভিত্তিতে অনুষ্ঠিত প্রতিযোগিতামূলক বিভিন্ন কর্মকাণ্ডে এই রাজ্যের সমর-শিক্ষার্থী বাহিনী গত বছর অনেক কৃতিত্ব দেখিয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ক'টি কথা বলে আমি আমার দাবি অনুযায়ী ব্যয়-বরাদ্দ এই সভায় অনুমোদন করার জন্য আবেদন করছি।

## DEMAND No. 32

**Major Head : 2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)**

[27th March, 1989]

**Shri Prasanta Kumar Sur :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,32,33,15,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : 2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)".

(This is inclusive of a total sum of Rs. 58,08,29,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Prasanta Kumar Sur which was laid on the Table

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৯-৯০ সালের বিভিন্ন ব্যয়-বরাদ্দ পেশ করার প্রাক্কালে আপনার অনুমতিক্রমে আমাদের সমাজে স্বাস্থ্যের ক্ষেত্রে মৌলিক বিচার্য বিষয়গুলির কিছু আলোচনা করতে চাই। স্বাস্থ্য হল যে-কোন সামাজিক ও আর্থিক পরিস্থিতির প্রধান নির্দেশকগুলির মধ্যে একটি। সমাজের বৃহৎ অংশের অর্থনৈতিক অক্ষমতা সাধারণ স্বাস্থ্য পরিস্থিতির ওপর প্রতিফলিত হয়। দারিদ্র ও অর্থনৈতিক অক্ষমতা এই পরিস্থিতির আরও অবনতি ঘটায়। ফলে জনগণের আর্থিক ক্ষমতার আরও অবনতি ঘটে। একটি সবল জাতি মহামারী প্রাদুর্ভাবকালে নিরাময়মূলক ব্যবস্থা গ্রহণ অপেক্ষা স্বাস্থ্য ব্যবস্থার নিবারণমূলক ব্যবস্থাদির ওপর বেশি গুরুত্ব আরোপ করে। এই নিরাময়মূলক ব্যবস্থা আবার জনগণের পুনরাবির্ভাব ও দুরারোগ্য ব্যাধি, যা কিনা জীবনধারণের জন্য ন্যূনতম প্রয়োজনীয় খাদ্য, বাসস্থান প্রভৃতি অর্থাৎ এক কথায় সামাজিক ন্যায়বিচার না পাওয়ার ফল, এর তাৎক্ষণিক উপশম করা।

আমাদের জনসংখ্যার পঞ্চাশ শতাংশ এখনও দারিদ্রসীমার নিচে এবং প্রায় অনাহারে রয়েছে আরও শতকরা ২৫%-এর কাছাকাছি, শতকরা ৬৪ ভাগ নিরক্ষর, শতকরা ৭০ ভাগ আধুনিক চিকিৎসা ব্যবস্থার এখনও কোনও সুবিধা পান না, আর পাঁচ বছর ও তার কমবয়স্ক শিশুদের মৃত্যুহার এখনও দেশের মোট মৃত্যুহারের প্রায় অর্দ্ধেক। এজন্য চাই নিরাময়মূলক ব্যবস্থাদি ছাড়াও জীবনের গুণগত মানোন্নয়নের জন্য বিশাল আর্থিক বিনিয়োগ যাতে মানুষের অন্তর্নিহিত প্রতিরোধশক্তির বৃদ্ধি ঘটিয়ে রোগব্যাধি প্রতিরোধ করা যায়।

বোধ করি একটি রোগমুক্ত সমাজের একমাত্র প্রধান প্রয়োজন হল সাধারণভাবে পুষ্টিকর খাদ্যের—বিশেষভাবে জননী ও শিশুদের জন্য অতীতে কতিপয় রাজ্য বিক্ষিপ্ত ও আঞ্চলিক প্রচেষ্টা চালিয়েছিল, কিন্তু দুঃখের বিষয় ভারত সরকার, যারা প্রায়শই বিভিন্ন প্রকারের কর্মপন্থার রচয়িতা, তারা এখনও একটি জাতীয় পুষ্টি নীতির কথা ভেবে উঠতে পারে নি।

যদিও স্বাস্থ্য একটি রাজ্য তালিকাভুক্ত বিষয়, তবু কেন্দ্রীয় সরকার কর্তৃক ঘোষিত জাতীয় স্বাস্থ্য নীতি মূলত রোগনিরাময় ভিত্তিক এবং ব্যয়ের মূল্যায়নের দিকে লক্ষ্য না রেখে স্বাস্থ্য পরিষেবা নিশ্চল কেন্দ্রসমূহের মাধ্যমেই সীমাবদ্ধ। আবার জাতীয় চিকিৎসা শিক্ষানীতি আমাদের দেশের পক্ষে অনুপযোগী, কারণ এই নীতি বিশেষজ্ঞ-কেন্দ্রিক এবং উন্নত দেশগুলির কাছ থেকে গৃহীত অত্যাধুনিক রোগনির্ণয় ও চিকিৎসাবিদ্যাগত। আমি আবার বলছি যে, আমাদের চিকিৎসা শিক্ষা ব্যবস্থার ভিত্তি হওয়া উচিত সর্বসাধারণের জন্য ঔষধ এবং স্বাস্থ্য-যত্ন ব্যবস্থার বহুমুখি প্রকরণ। আমাদের গ্রামীণ জনসাধারণের চাহিদার সাথে সমন্বয় করে

আমাদের চিকিৎসকের প্রয়োজন। আমাদের জাতীয় ভেষজ নীতি মানুষকে ব্যবসায় প্রতিষ্ঠানগুলির বাণিজ্যিক স্বার্থের শিকার হতে পরিচালনা করছে। কেন্দ্রীয় সরকারের নতুন ভেষজ নীতি একটি জনবিরোধী পশ্চাদ্‌গামী পদক্ষেপ। বাস্তবে এটি হাথি কমিটির সুপারিশগুলির বিরুদ্ধাচারণ করছে। এই নীতি জাতীয় ভেষজ শিল্পের অগ্রগতি এবং এদের আত্মনির্ভরতা বিপন্ন করে বহুজাতিক সংস্থার ক্রীতদাসে পরিণত করবে। এর ফলে আমাদের পীড়িত জনগণ তাদের নতুন ভেষজ পরীক্ষার সহজ শিকার হবেন এবং আমাদের দেশ ওদের মুনাফালাভের স্বর্গভূমি হবে। আমি আরেকবার ভারত সরকার ও ভারতের মেডিক্যাল কাউন্সিলের কাছে সনির্বন্ধ অনুরোধ করব যেন আমাদের সমাজের প্রয়োজনানুসারে আমাদের জাতীয় স্বাস্থ্য নীতি, ভেষজ নীতি, মেডিক্যাল শিক্ষাদানের নীতির পুনর্মূল্যায়ন ও পরিবর্তন নির্দেশিত হয়। এম এন পি, পরিবার পরিকল্পনা ও অন্যান্য অনুরূপ শীর্ষমুখি প্রকল্পের মাধ্যমে কেন্দ্রীয় অনুদানের সদ্ব্যবহারের অসুবিধাগুলি আমি এ প্রসঙ্গে নথিভুক্ত করতে চাই।

কেন্দ্রীয় সরকার ক্ষমতাবলে জাতীয় নীতিগুলি প্রণয়ন করতে পারে। তাঁদের বিস্তৃত নির্দেশগুলি রাজ্যগুলিকে অবশ্যই মেনে চলতে হয়। কিন্তু বিভিন্ন রাজ্যের বাস্তব অবস্থা বিভিন্ন রূপ, রাজ্যগুলির প্রকল্প কার্যে পরিণত করার প্রণালী এবং বিভিন্ন খাতে ব্যয়নির্বাহের রীতি সংশোধন অধিকার অবশ্যই থাকা উচিত। এই সংশোধিত প্রকল্পগুলির পুনর্নিরীক্ষণ, তদারকি এবং পরিদর্শন করার অধিকার কেন্দ্রীয় সরকারের থাকবে।

এই পটভূমিকায় আমি ১৯৮৯-৯০ সালের বাজেটে মুখ্য ব্যয়-বরাদ্দের সংক্ষিপ্ত বিবরণ দিচ্ছি ঃ

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে ৮,১২৬টি উপকেন্দ্র, ১,১৯২টি স্বাস্থ্যকেন্দ্র, ৭৬টি গ্রামীণ হাসপাতাল, ৩১টি মহকুমা হাসপাতাল, ১৩টি জেলা হাসপাতাল, ৬০টি রাষ্ট্রীয় সাধারণ ও বিশেষ হাসপাতাল এবং মেডিক্যাল কলেজগুলি ও স্নাতকোত্তর প্রতিষ্ঠানগুলির সাথে যুক্ত ১১টি রেফারাল হাসপাতাল দ্বারা জালের ন্যায় সংগঠিত স্বাস্থ্য পরিষেবা ব্যবস্থার একটি অদ্বিতীয় সুবিন্যস্ত বন্দোবস্ত আছে। আয়তন ও জনসংখ্যার বিচারে এই ব্যবস্থা অন্যান্য রাজ্যের তুলনায় অধিকতর বিস্তৃত।

ভোর ও মুদালিয়া কমিটির সুপারিশ অনুযায়ী শয্যা-জনসংখ্যা চিকিৎসক-জনসংখ্যা এবং নার্স জনসংখ্যার অনুপাত পশ্চিমবঙ্গে পূরণ হয়েছে। রজ্যের ইউনিটগুলি কেন্দ্রের নির্দেশের শতকরা ৯০%-এর বেশি পূরণ করেছে এবং এদের কার্যকর ক্ষমতা কেন্দ্রীয় সরকারের চাহিদা থেকেও বেশি, যেমন—কেন্দ্রের নতুন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আমাদের রাজ্যের পূর্বতন সহায়ক স্বাস্থ্য কেন্দ্র। নতুন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে কেবলমাত্র পথ্যবিহীন শয্যার ব্যবস্থা আছে, কিন্তু আমাদের শতকরা ৮০% সহায়ক স্বাস্থ্য কেন্দ্রের শয্যাসংখ্যা ৪-৬। এই ইউনিটগুলি আমরা দশ বছরেরও বেশি চালাচ্ছি। আমি মনে করি, এখন সময় এসেছে এদের প্রয়োজনীয়তার পুনর্বিবেচনার ও ব্যয়-লাভের অনুপাতে এদের পুনর্গঠিত করার। তবুও এগুলো রাজ্যের জনগণের প্রকৃত স্বাস্থ্য-তত্ত্বাবধানের নিশ্চিত ব্যবস্থা নয়। সেজন্য স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগ প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার এবং জনগণের সহযোগিতায় ও শ্রম, কৃষি, সেচ, সমাজ কল্যাণ, শিক্ষা ও পঞ্চায়েত প্রভৃতি বিভাগগুলির সমভিব্যাহারে স্বাস্থ্যশিক্ষা প্রদানের ওপর সমধিক গুরুত্ব আরোপের প্রস্তাব দিচ্ছে।

**প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার উন্নয়ন**

প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার উন্নয়নের জন্য রাজ্য সরকার ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের অধীন বরাদ্দের সম্ভাব্য সর্বাধিক ব্যয় করতে সচেষ্ট। এই প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থা হচ্ছে একটি ত্রিস্তর কাঠামো বিশিষ্ট। স্বাস্থ্য ব্যবস্থা যার সর্বনিম্নে রয়েছে একটি উপকেন্দ্র, মাঝখানে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র এবং সর্বোপরি কমিউনিটি স্বাস্থ্য কেন্দ্র (গ্রামীণ হাসপাতাল)। ১৯৮৯-৯০ সালের লক্ষ্যমাত্রা নিম্নরূপ ঃ

(১) ১,৩০০ উপকেন্দ্র, ৫টি নতুন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র এবং ৩০টি গ্রামীণ হাসপাতাল খোলা ;

(২) আরও প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র এবং গ্রামীণ হাসপাতালের জন্য গৃহনির্মাণ ;

(৩) স্বাস্থ্য কেন্দ্রগুলির বর্তমান সুযোগ-সুবিধাগুলির উন্নয়ন ;

(৪) নতুন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলির এবং কমিউনিটি স্বাস্থ্য কেন্দ্রগুলির মান সমীকরণ ;

(৫) কমিউনিটি স্বাস্থ্য কেন্দ্রগুলির জন্য অ্যাম্বুলেন্স ও এক্স-রে মেশিনের ব্যবস্থা করা ;

(৬) স্বাস্থ্য কেন্দ্র ও কমিউনিটি স্বাস্থ্য কেন্দ্র (গ্রামীণ হাসপাতাল)-এর জন্য জল সরবরাহ, বিদ্যুৎ, টেলিফোন প্রভৃতির ব্যবস্থা করা ;

(৭) পূর্বের বক্তব্য অনুযায়ী প্রকৃত বিচার-বিবেচনা করে ব্লক পর্যায়ে একটি রিভার্স রেফারাল ব্যবস্থা চালু করা ;

(৮) সহায়ক স্বাস্থ্য কেন্দ্র থেকে জেলা হাসপাতালের ভিজিটিং/অ্যাডভাইসারী কমিটির ও মহানগরীর হাসপাতালগুলির পরিচালক কমিটির মাধ্যমে স্বাস্থ্য কর্মিদের ও সমাজের মধ্যে অধিকতর যোগাযোগ স্থাপন করা।

**বহুমুখি স্বাস্থ্য পরিকল্পনা**

২৬শে জুলাই, ১৯৮৫ থেকে পশ্চিমবঙ্গ রাজ্যের সর্বত্র বহুমুখি স্বাস্থ্য পরিকল্পনা প্রবর্তিত হয়েছে। পূর্বের একক উদ্দেশ্যে নিয়োজিত কর্মিগণকে নব অভিমুখীকরণ প্রশিক্ষণ দিয়ে বহুমুখি কর্মীরূপে একত্রিত করা হয়েছে। "প্রশিক্ষণ ও নিয়োগ প্রকল্প"-এর অধীনে পুরুষ বহুমুখি কর্মিদের মূল প্রশিক্ষণ (প্রাক্-নিয়োগ) তিনটি প্রশিক্ষণ কেন্দ্রে ১লা সেপ্টেম্বর, ১৯৮৭ সাল থেকে শুরু হয়েছে। এই কেন্দ্রগুলির প্রত্যেকটিতে ৩০টি করে আসন ছিল এবং প্রতি পর্যায় ৯০ জন প্রার্থী জনপিছু মাসিক ১২৫ টাকা বৃত্তিগ্রহণ করে শিক্ষালাভ করছে।

ক্রমে বর্ধমানে ও কল্যাণীতে প্রতিটিতে ৬০টি আসনসহ আরও দুটি কেন্দ্র এই প্রকল্পের অধীন চালু হয়েছে এবং পূর্বের তিনটি কেন্দ্রের প্রত্যেকটি আসন-সংখ্যা ৩৫ থেকে ৬০-এ বৃদ্ধি করা হয়েছে।

জাতীয় কুষ্ঠ নিবারণ প্রকল্প ও জাতীয় ফাইলেরিয়া নিয়ন্ত্রণ কর্মসূচি বাদে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের সমস্ত প্রকল্পগুলি এই পরিকল্পনার আওতায় আনা হয়েছে। একজন

পুরুষ এবং একজন মহিলা এই দুজন বহুমুখি কর্মী একটি উপকেন্দ্রে আদিবাসী, পার্বত্য এবং অনগ্রসর এলাকায় প্রতি তিন হাজার জনসংখ্যার জন্য এবং সাধারণ এলাকায় প্রতি পাঁচ হাজার জনসংখ্যার জন্য কাজ করছেন। বর্তমানে ৮,৮৭৪ জন বহুমুখি কর্মী (পুরুষ) ও ৮,১২৬ জন বহুমুখি কর্মী (স্ত্রীলোক) কার্যক্ষেত্রে আছেন।

এই বিশাল স্বাস্থ্য কর্মিবৃন্দের আরও সময়োপযোগী প্রশিক্ষণ ও পরীক্ষার প্রয়োজন। এই স্তরে পরিদর্শন, প্রশাসন ও কার্যকারিতা ব্যাপারে পঞ্চায়েত ব্যবস্থার অন্তর্ভুক্তি ও উভয়ের মধ্যের প্রতিক্রিয়া অত্যন্ত সাহায্যকারী হবে। ইহা কর্মিদের ও সমাজের হিসাব-নিকাশ দেবার ব্যবস্থা নিশ্চিত করবে।

**পরিবার কল্যাণ মাতৃমঙ্গল ও শিশুকল্যাণ কর্মসূচি**

পশ্চিমবঙ্গ সরকার পরিবারকল্যাণ সমূসূচিকে রূপায়িত করতে প্রতিশ্রুতিবদ্ধ। এই পরিকল্পনার পূর্ণ উদ্দেশ্য হল যোগ্য দম্পতিদের ছোট পরিবারের আদর্শে উদ্বুদ্ধ করা এবং তাদের কাছে জন্ম-নিয়ন্ত্রণের বিভিন্ন সুযোগ-সুবিধাগুলি পৌঁছে দেওয়া। একই সঙ্গে মা ও শিশুর স্বাস্থ্য সেবার সব রকম ব্যবস্থা নেওয়া এই কর্মসূচির একটি অভিন্ন অংশ। এ প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে, কেন্দ্রের নির্দেশ অনুযায়ী অধিকাংশ অর্থই উৎসাহদায়ক হিসাবে ব্যয় হয় (পরিবার কল্যাণের জন্য মোট ৪০ কোটি টাকার বরাদ্দের মধ্যে প্রায় ৩৮ কোটি টাকা)। আমাদের উচিত কেন্দ্রীয় সরকারকে বুঝিয়ে রাজি করানো যে, এর মধ্যের কিছু অর্থ খাদ্যে পুষ্টিজনিত প্রকল্প এবং মাতৃমঙ্গল ও শিশুকল্যাণ কর্মসূচিতে সরানোর অধিকার রাজ্য সরকারের থাকে। নচেৎ পরিবার পরিকল্পনা কর্মসূচি সামাজিক কল্যাণবিহীন একটি যান্ত্রিক বন্ধ্যাত্বকরণ কার্যে পরিণত হবে।

১৯৮৮-৮৯ সালে এই রাজ্যে পরিবার কল্যাণ কর্মসূচির সার্থক রূপায়ণের জন্য নিম্নলিখিত গুরুত্বপূর্ণ ব্যবস্থাগুলির নেওয়া হয়েছে ঃ

১। বিভাগীয় কমিশনার এবং জেলা শাসকদের এই কর্মসূচির অন্তর্গত করা হয়েছে যাতে তারা জেলার স্বাস্থ্য কর্তৃপক্ষের সঙ্গে একসঙ্গে বসে নিয়মিতভাবে পরিকল্পনার অগ্রগতি মূল্যায়ন করেন এবং পরিকল্পনার উন্নতির জন্য যথাযথ ব্যবস্থা নেন।

২। জেলা পরিষদের সভাধিপতি এবং সমস্ত স্তরের পঞ্চায়েত সদস্যদের পরিকল্পনার সঙ্গে সক্রিয়ভাবে যুক্ত করা হয়েছে।

৩। শিল্পাঞ্চলে কর্তৃপক্ষ এবং শ্রমিক সংগঠনগুলিকে এই কর্মসূচিতে অন্তর্ভুক্ত করার চেষ্টা করা হয়েছে যাতে বিভিন্ন প্রতিষ্ঠানের কর্মিদের এর আওতায় আনা যায়। উত্তরবঙ্গের জেলাগুলিতে অবস্থিত চা-বাগানের কর্তৃপক্ষদেরও এই কর্মসূচিতে পরিপূর্ণভাবে অন্তর্ভুক্ত করা হয়েছে।

৪। সি এম ডি এ এবং বিভিন্ন পৌরপ্রতিষ্ঠানের [illegible]ও পরিবার কল্যাণ কর্মসূচিতে অন্তর্ভুক্ত করা হয়েছে।

৫। বহু স্বেচ্ছাসেবী সংস্থাগুলি যাতে তারা রাজ্যের এই কর্মসূচি রূপায়ণে সক্রিয় অংশ গ্রহণ করতে পারেন, তাঁদের আর্থিক সাহায্য সরকার দিচ্ছেন।

৬। মাতৃমঙ্গল ও শিশুকল্যাণ কর্মসূচিও রোগ বিমুক্তিকরণ সংক্রান্ত বিস্তারিত কর্মসূচির অন্তর্ভুক্ত স্থানের বিস্তৃতির জন্য বিশেষ প্রচেষ্টা করা হচ্ছে। এই কর্মসূচিতে গর্ভবতী মায়ের জন্মের পূর্ববর্তী ও জন্মের পরবর্তী সংক্রান্ত স্বাস্থ্যসেবা, জননী, শিশু ও অন্যান্যদের প্রতিষেধকমূলক টীকা দেওয়া, জননী ও শিশুদের পুষ্টিকর খাদ্যাভাবজনিত রক্তাল্পতা রোধের চিকিৎসা ও শিশুদের অন্ধত্ব নিবারণের জন্য চিকিৎসা প্রভৃতির ব্যবস্থা আছে।

৭। দেশীয় ধাত্রীদের প্রশিক্ষণের জন্য একটি প্রকল্প নেওয়া হয়েছে যাতে গ্রামে বা সমাজে প্রতি হাজার জনসংখ্যায় অন্তত একজন করে শিক্ষণপ্রাপ্ত ধাত্রী থাকেন যিনি বাড়ি বাড়ি গিয়ে প্রসবের কাজে সহায়তা করবেন।

৮। বন্ধ্যাত্বকরণ ও আই ইউ ডি কর্মসূচির জন্য বিশেষ কর্মশিবিরের আয়োজন রাজ্যের সর্বত্র করা হয়েছে।

বিশেষভাবে শিক্ষণপ্রাপ্ত ডাক্তাররা মেডিকেল কলেজ, জেলা হাসপাতাল ও মহকুমা হাসপাতাল থেকে বিভিন্ন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে গিয়ে গিয়ে ল্যাপারোস্কোপিক পদ্ধতিতে জন্ম-নিয়ন্ত্রণের জন্য অস্ত্রোপচার করছেন।

৯। যোগ্য দম্পতিদের পরিবার কল্যাণ সংক্রান্ত এবং শিশুদের প্রতিষেধকমূলক টীকা এবং ঔষধের ব্যবস্থা সম্পর্কে যাবতীয় তথ্য সম্পূর্ণভাবে লিপিবদ্ধ করার জন্য এক নতুন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এর ফলে গ্রামস্তরের স্বাস্থ্য কর্মীরা প্রতিটি দম্পতি ও শিশুর স্বাস্থ্যসেবার কাজ সুচারুরূপে নিয়মিত করতে পারবেন।

১০। সামগ্রিক প্রচেষ্টার ফলে আমরা এখন পর্যন্ত শতকরা ৩১ জন দম্পতিকে পরিবার কল্যাণ কর্মসূচির আওতায় আনতে পেরেছি।

১৯৮৬ সালে এই রাজ্যের জন্মহার ছিল ২৯.৫, যা সেই বছরের সর্বভারতীয় গড় জন্মহার ৩২.৪-এর চেয়ে কম। এই রাজ্যে শিশুমৃত্যুর হার ১৯৮৬ সালের হাজার জন্মপিছু ৭১, যা সর্বভারতীয় ঐ হার প্রতি হাজার জন্মপিছু ৯৬-এর তুলনায় কম।

রাজ্য সরকার দু'হাজার সালের ভেতর আমাদের জাতীয় লক্ষ্যমাত্রা—জন্মহার ২১ এবং শিশু মৃত্যুহার ৬০—অর্জন করতে আন্তরিকভাবে কাজ করে যাচ্ছে।

১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ সালে পরিবার কল্যাণ পরিকল্পনার কাজের অগ্রগতির হিসাব ও ১৯৮৯-৯০ সালের লক্ষ্যমাত্রা নিচে দেওয়া হল ঃ

| পদ্ধতি | গ্রহীতার সংখ্যা ১৯৮৭-৮৮ | গ্রহীতার সংখ্যা (আনুমানিক) ১৯৮৮-৮৯ | লক্ষ্যমাত্রা ১৯৮৯-৯০ (ভারত সরকার কর্তৃক স্থিরীকৃত) |
|---|---|---|---|
| স্টেরিলাইজেশন | ৩,২৪,৫৭৫ | ৩,৫০,০০০ | ৪,৭৩,০০০ |
| আই ইউ ডি | ৯৪,৯৯৪ | ১,২৫,০০০ | ২,২২,০০০ |
| সি সি ইউজার | ১,৯৭,৭৩২ | ২,৯৬,০০০ | ৫,৪৪,০০০ |
| ও পি ইউজার | ৮১,০৫৪ | ১,০০,০০০ | ৫৭,৯০০ |

**আই পি পি-৪**

বিশ্বব্যাঙ্ক সাহায্যপুষ্ট এই প্রকল্পের মাধ্যমে পুরুলিয়া, বাঁকুড়া, বর্ধমান ও বীরভূম এই চারটি জেলায় একটি নিবিড় পরিবার কল্যাণ কর্মসূচি ১০৭ কোটি টাকা ব্যয়ে ১৯৮৫ সাল থেকে পাঁচ বছরের মধ্যে রূপায়িত হচ্ছে। রাজ্য সরকার এই প্রকল্পের জন্য মোট খরচের শতকরা ১০ ভাগ বহন করবেন।

**অন্ধত্ব-নিয়ন্ত্রণ কর্মসূচি**

১৯৮৭-৮৮ সালে ৯০ হাজার ছানি খাটানোর লক্ষ্যমাত্রার মধ্যে ৮৮ হাজার ৬৫টি ছানি কাটার ফলে লক্ষ্যমাত্রার শতকরা ৯৭.৮ ভাগ সাফল্য অর্জিত হয়েছে। ১৯৮৮-৮৯ সালে আরও ৯০ হাজার ছানি কাটানোর লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। ১৯৮৮ সালের ডিসেম্বর পর্যন্ত ৪৬ হাজার ৮ শত ১টি ছানি কাটা হয়েছে।

১৯৮৯-৯০ সালের লক্ষ্যমাত্রা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| ছানি কাটা | ... | ৯০,০০০ |
| চক্ষু বিভাগ সংযুক্ত করে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের মানোন্নয়ন | ... | ৫০টি |
| জেলা ভ্রাম্যমান ইউনিট | ... | ২টি |
| চক্ষু ব্যাঙ্ক | ... | ৫টি |

**ম্যালেরিয়া**

জাতীয় ম্যালেরিয়া নির্মূলীকরণ কর্মসূচি রূপায়ণে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার উভয়েই যত্ন নিচ্ছেন। অবশ্য কার্যসাধনের দায়িত্ব রাজ্য সরকারের ওপর। জলপাইগুড়ি ও পুরুলিয়া জেলায় ম্যালেগ্ন্যান্ট ম্যালেরিয়ার বিস্তার রোধ করতে একটি বিশেষ প্রকল্প চালু আছে। এই মহানগরে ম্যালেরিয়া রোগ নিয়ন্ত্রণ করতে কলকাতা পৌর এলাকায় একটি শহরাঞ্চল ম্যালেরিয়া নিয়ন্ত্রণ কর্মসূচি চালু আছে।

বিগত তিন বছরের এই রোগ বিস্তারের তথ্যাবলি নিম্নরূপ ঃ

| বছর | রক্তের নমুনা সংগ্রহ ও পরীক্ষার সংখ্যা | নির্ণীত ম্যালেরিয়া রোগীর সংখ্যা | পি এফ কেস-এর সংখ্যা | ম্যালেরিয়া রোগজনিত মৃত্যুর সংখ্যা |
|---|---|---|---|---|
| ১৯৮৬ | ১৪,৬০,০০০ | ৫৩,৬২০ | ১৪,০৯৬ | ২০ |
| ১৯৮৭ | ১৮,৬৯,০০০ | ৪৬,০২৯ | ৯,৪০৩ | ১৭ |
| ১৯৮৮ (অক্টোবর পর্যন্ত) | ১৭,৬৪,০০০ | ৩২,০২২ | ৪,৪৯৩ | ৪ |

**কুষ্ঠ**

৩১-১০-৮৮ তারিখ পর্যন্ত কুষ্ঠ রোগে আক্রান্ত রোগীর সংখ্যা ছিল ১ লক্ষ ৩১ হাজার ৯ শত ৪৩। জাতীয় কুষ্ঠ নির্মূলীকরণ পরিকল্পনায় পুরুলিয়া জেলায় এবং বর্তমানে বাঁকুড়া জেলায় 'মাল্টি-ড্রাগ চিকিৎসা' ব্যবস্থা চালু করা হয়েছে। পরবর্তীকালে বীরভূম, মেদিনীপুর ও বর্ধমান জেলাতেও এই ব্যবস্থা চালু করা হবে। স্বেচ্ছাসেবী সংস্থা ও পঞ্চায়েতকে

এই কর্মসূচিতে কাজে লাগানো হয়েছে কেবলমাত্র রোগ নিরূপণের জন্য নয়, অজ্ঞতার দরুন এ রোগের সম্বন্ধে সামাজিক কুসংস্কার দূরীকরণের জন্যও।

**যক্ষ্মা**

জাতীয় যক্ষ্মা নিয়ন্ত্রণ প্রকল্প ৫০% কেন্দ্রীয় অর্থানুকূল্যে পুষ্ট একটি প্রকল্প এবং এর অধীনে কেবলমাত্র যক্ষ্মা প্রতিরোধকারী ঔষধ সংগ্রহে কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায়।

যক্ষ্মা রোগীর চিকিৎসার জন্য রাজ্যে মোট ৬,২৫১টি শয্যা আছে। তাছাড়া ১৩৩টি চেস্ট ক্লিনিক/বহির্বিভাগ রয়েছে। এ বছর বিনামূল্যে যক্ষ্মা প্রতিরোধকারী ঔষধ সরবরাহের দ্বারা চিকিৎসাপ্রাপ্ত রোগীর সংখ্যা ছিল প্রায় ২ লক্ষ। ১৯৮৯-৯০ সালের বাজেটে হাওড়া, সিউড়ী ও বারাসতে অবস্থিত জেলা যক্ষ্মা কেন্দ্রের উন্নয়ন এবং গ্রামাঞ্চলে দুটি নতুন চেস্ট বহির্বিভাগ খোলার বরাদ্দ আছে।

**ফাইলেরিয়া**

জাতীয় ফাইলেরিয়া নিয়ন্ত্রণ কর্মসূচি ও কেন্দ্রীয় সরকারের ৫০% অর্থানুকূল্যপুষ্ট।

পশ্চিমবঙ্গ একটি ফাইলেরিয়া রোগ-অধ্যুষিত রাজ্য এ রোগের আশঙ্কাজনক অঞ্চলে বসবাসকারি ১৮.৫ লক্ষ জনগণকে নিয়মিত শুককীট প্রতিরোধকারী স্প্রে দ্বারা রক্ষা করা হয়। ১০টি এন এফ সি পি ইউনিট ও ৩টি ফাইলেরিয়া ক্লিনিকের মাধ্যমে এই রোগের অনুসন্ধান ও চিকিৎসা করা হয়। ১৯৮৮ সালের অক্টোবর মাস পর্যন্ত ৩০,৬৫৯টি চিকিৎসাযোগ্য ক্ষেত্রে রোগনিরূপণ ও চিকিৎসার ব্যবস্থা নেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালের বাজেটে একটি আরও এন এফ সি পি ইউনিট এবং দুটি ফাইলেরিয়া ক্লিনিক খোলার বরাদ্দ রয়েছে।

**পেটের অসুখ**

পশ্চিমবঙ্গ পেটের অসুখেরও অধ্যুষিত অঞ্চল। বিশেষত গ্রীষ্ম ঋতুর শুরু থেকে বর্ষার আগমন পর্যন্ত এ রোগের প্রাদুর্ভাব।

গত বছর জল রোগজীবাণুমুক্ত করতে একটি বিশেষ অভিযানের ব্যবস্থা করা হয়েছিল। সমস্ত স্বাস্থ্য কেন্দ্রে ও হাসপাতালে রোগীদের চিকিৎসা ও পৃথকীকরণের ব্যবস্থা নেওয়া হয়। 'ওরাল রিহাইড্রেশন থেরাপী'-এর ব্যবস্থাও করা হয়। বিভিন্ন প্রচার মাধ্যমে স্বাস্থ্যশিক্ষাও দেওয়া হয়।

**কালাজ্বর**

১৯৭৩ সালে পশ্চিমবঙ্গে কালাজ্বরের ঘটনা জানা যায়। ঘটনাগুলো প্রধানত দেখা যায় বিহার রাজ্যের সীমান্তবর্তী মুর্শিদাবাদ, মালদহ ও পশ্চিম দিনাজপুর জেলায়। যথাযোগ্য ব্যবস্থাদি নেওয়া হয়েছে।

এই রোগের প্রাদুর্ভাব প্রতিহত করতে আক্রান্ত জেলাগুলোর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের মেডিক্যাল অফিসারদের বিশেষভাবে কালাজ্বর রোগের অনুসন্ধান ও চিকিৎসা এবং মহামারী সংক্রান্ত জ্ঞান ও প্রতিরোধ ব্যবস্থা বিষয়ে নবপর্যায়ের প্রশিক্ষণ দিতে কলকাতার স্কুল অফ

ট্রপিকাল মেডিসিন সংস্থা থেকে বিশেষজ্ঞের দল পাঠানো হয়। আক্রান্ত জেলায় এইচ ই-সহ ডি ডি টি/বি এইচ সি স্প্রে করার ব্যবস্থা নেওয়া হয়। জেলা পর্যায়ের মেডিক্যাল অফিসারদের কালাজ্বর রোগের প্রশমন ও প্রতিরোধের বিষয়ে শিক্ষা দিতে বিশ্বস্বাস্থ্য সংস্থার সহযোগিতায় ১৯৮৮ ও ১৯৮৯ সালে প্রশিক্ষণ শিবিরের আয়োজন করা হয়। আন্তঃরাজ্য আলোচনা সভারও আয়োজন করা হয়।

| বছর | আক্রমণ | মৃত্যু |
|---|---|---|
| ১৯৮৬ | ৩,৭৯৭ | ৩২ |
| ১৯৮৭ | ৪,৫১৯ | ২৫ |
| ১৯৮৮ (জুন পর্যন্ত) | ৯৭৯ | ৪ |

**জাপানী এনকেফেলাইটিস**

পশ্চিমবঙ্গের কিছু কিছু অঞ্চলে জাপানী এনকেফেলাইটিস রোগের প্রাদুর্ভাব ঘটেছে। ১৯৮৮ সালে বর্ধমান, হুগলি ও বীরভূমে এ রোগের প্রাদুর্ভাব ঘটে। এই রোগ দেখা দেবার সাথে সাথেই সমস্ত জেলাগুলোকে সতর্ক করা হয় এবং স্প্রে করা, জনশিক্ষা প্রচার করা প্রভৃতি সহযোগে মহামারী প্রতিরোধের জন্য বিশাল ব্যবস্থা নেওয়া হয়। কলকাতার স্কুল অফ ট্রপিকাল মেডিসিন সংস্থা থেকে বিশেষজ্ঞের দল আক্রান্ত অঞ্চলগুলি পরিদর্শন করেন। গত বছর মেমারী ২ নং ব্লকে একটি পরীক্ষামূলক প্রকল্পের জন্য ভারত সরকারের কাছ থেকে ১ লক্ষ ২০ হজার পরিমাণ জাপানী এনকেফেলাইটিস টীকা পাওয়া যায়। আগামী বছর অনুরূপভাবে মেমারী ১ নং ব্লকে ঐ প্রকল্পের মাধ্যমে ভ্যাকসিন ব্যবহারের চিন্তা করা হয়েছে।

**সংক্রামক হেপাটাইটিস**

কলকাতা ও তদ্‌পার্শ্ববর্তী অঞ্চল এবং পশ্চিমবঙ্গের কিছু কিছু জেলায় সংক্রামক হেপাটাইটিসের বিক্ষিপ্ত ঘটনা ঘটে। যেহেতু এটি প্রধানত একটি পানীয় জল-বাহিত সংক্রামক ব্যাধি, জল-পরিশোধন কাজের ওপরই বেশি জোর দেওয়া হয়। পরীক্ষামূলকভাবে মেডিক্যাল কলেজ চত্বরে জল-পরিশোধনের জন্য একটি জাপানী মেশিন চালু করা হয়েছে। জলদূষণের উৎস সন্ধান এবং প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**মেনিন্‌জাইটিস**

মেনিন্‌জাইটিস রোগ শীতের শেষে এবং বসন্তের শুরুতে দেখা দেয়। রাজ্যে বহুমুখি কর্মসূচি চালু হবার সূচনা থেকেই বহুমুখি কর্মীরা (পুরুষ ও মহিলা) বাড়ি বাড়ি গিয়ে সতর্কভাবে এই রোগাক্রান্ত মানুষের খোঁজ করেন এবং চিকিৎসার ব্যবস্থা নেন। ১৯৮৮ সালে সৌদি আরব সরকার সকল হজ্‌ তীর্থযাত্রীদের মেনিন্‌জাইটিস রোগের বিরুদ্ধে টীকা নেওয়া বাধ্যতামূলক করেছিলেন। ১৯৮৮ সালের জুন মাসের ৭ তারিখ থেকে ১৭ তারিখের মধ্যে ১,২১৭ জন তীর্থযাত্রীকে টীকা দেওয়া হয়েছে।

**এইড্‌স**

১৯৮১ সালে এই রোগ প্রথম দেখা দেয়। সেই থেকে এইড্‌স্ রোগাক্রান্ত দেশের সংখ্যা ক্রমবর্ধমান।

স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন ও ন্যাশনাল ইন্‌স্টিটিউট অফ কলেরা অ্যান্ড এনটারিক ডিজিজেস্‌ এ বিষয়ের ওপর এ অঞ্চলে ইতিমধ্যেই কাজ করছেন। অধুনা কলকাতায় ৮টি কেন্দ্রকে রক্ত পরীক্ষার জন্য নির্দিষ্ট করা হয়েছে এবং প্রয়োজনীয় সরঞ্জাম ও প্রশিক্ষণ দানের ব্যবস্থা নেওয়া হচ্ছে। সম্ভাবনাময় অঞ্চলে সার্বিক রক্ত পরীক্ষার একটি প্রকল্প সরকার প্রস্তুত করছেন। যথাযথ কর্তৃপক্ষের কাছ থেকে এইড্‌স্‌ জীবাণুমুক্ত-সমন্বিত অনুমতিপত্রসাপেক্ষে রক্তজাত ভেষজ দেহে প্রয়োগের নির্দেশ হয়েছে।

**ঘূর্ণিবাত্যা প্রতিরোধ ব্যবস্থা**

১৯৮৮ সালের নভেম্বর মাসে ২৪ পরগনা (উত্তর) এবং ২৪ পরগনা (দক্ষিণ) জেলাদ্বয় একটি প্রচন্ড ঘূর্ণিবাত্যায় বিধ্বস্ত হয়। ঘূর্ণিবাত্যার পর পরই স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগ জরুরিভিত্তিক রোগ নিরাময় ব্যবস্থাদি গ্রহণ করেন। বিশেষত প্রচুর গবাদি পশুর মৃত্যুর দরুন জনস্বাস্থ্য ব্যবস্থা এবং ময়লা জল-নিষ্কাশন ও আবর্জনা দূরীকরণ ব্যবস্থার ওপর বিশেষ জোর দেওয়া হয়। এজন্য ১০৩ লক্ষ টাকার ঔষধাদি ও মালপত্র ক্রয় করা হয়, কিন্তু আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কেবলমাত্র প্রায় ৩২ লক্ষ টাকা সাহায্য পেয়েছি।

**বন্যা প্রতিরোধ ব্যবস্থা**

সাম্প্রতিক বন্যায় পশ্চিম দিনাজপুর, কুচবিহার, মালদহ, মুর্শিদাবাদ ও নদীয়া এই ৫টি জেলায় ৩০ লক্ষ বন্যাক্রান্ত লোকের মধ্যে ২৬ লক্ষ লোকের পেটের অসুখের চিকিৎসা করা হয়েছে। ৪৪,২৭৬ জনের বেশি লোককে কলেরা প্রতিষেধক ইঞ্জেকশন দেওয়া হয় এবং ৪৬১টি জলাশয়, ৭,১০৮টি পাতকুয়া ও ৫,০৫৮টি নলকূপ জীবাণুমুক্ত করা হয়। প্রায় ২১৬ জন মেডিক্যাল অফিসার এবং ৩,০১৩ জন জনস্বাস্থ্য কর্মিবৃন্দকে কয়েকটি দলে বিশেষভাবে একত্রিত করে বন্যার্তদের সাহায্যের কাজে পাঠানো হয়। বন্যা, খরা, ঘূর্ণিবাত্যা প্রভৃতির আকারে প্রাকৃতিক দুর্দশা অমাদের দেশে প্রায় নিয়মিত ব্যাপার হয়ে উঠেছে। আমি কেন্দ্রের কাছে ঐকান্তিক নিবেদন করছি যে, এরূপ প্রাকৃতিক দুর্দশার মোকাবিলার জন্য অগ্রিম মানানসই অনুদান হিসাবে একটি বিশেষ তহবিল তারা যেন মঞ্জুর করেন। যদি কিছু অর্থ অব্যবহৃত হয়ে পড়ে থাকে তবে তা পরের বছরের কেন্দ্রীয় সাহায্য থেকে কেটে নেওয়া যেতে পারে। এই অর্থের দরুন রাজ্য সরকার দুর্দশাগ্রস্ত জনগণের সাহায্যে কাজ অধিক সত্বর করতে পারবেন।

**হাসপাতাল**

আমি পূর্বেই বলেছি যে, এ রাজ্যে স্বাস্থ্য পরিষেবা ব্যবস্থার একটি অদ্বিতীয় সুবিন্যস্ত বন্দোবস্ত আছে। বর্তমান অবস্থাকে সুদৃঢ় করার এবং সুযোগ-সুবিধার বিশেষ করে তুফানগঞ্জ ও মাথাভাঙ্গার মতো অনগ্রসর অঞ্চলে চালু ব্যবস্থাদির উন্নয়ন করার ওপর বিশেষ জোর দেওয়া হয়েছে। পুরুলিয়া জেলা হাসপাতালের সম্প্রসারণের কাজ চালু আছে। ১১৯.৮০ লক্ষ টাকা আনুমানিক ব্যয়ে রামপুরহাট মহকুমা হাসপাতালের সম্প্রসারণের নির্মাণকাজের অনুমোদন দেওয়া হয়েছে। বর্ধমানে জেলা হাসপাতালের আদর্শে একটি গ্রামীণ হাসপাতাল স্থাপন করার কাজ রাজ্য সরকার শুরু করেছেন। বোলপুরে একটি মহকুমা হাসপাতালও চালু করা হয়েছে। কলকাতার সল্টলেক অঞ্চলে একটি ২৫০-শয্যাবিশিষ্ট স্টেট জেনারেল হাসপাতাল নির্মাণের

কাজ প্রায় সমাপ্তির পথে এবং তথায় শীঘ্রই ১০০টি শয্যা খোলার ব্যবস্থা নেওয়া হচ্ছে। কিছুদিন হল হলদিয়া হাসপাতাল মুখ্যমন্ত্রী কর্তৃক জনসাধারণের সেবার কাজে উৎসর্গীত হয়েছে। চকদহে একটি স্টেট জেনারেল হাসপাতাল ও বাঘাযতীনে অনুরূপ আর একটি হাসপাতাল খোলার জন্য এবং শান্তিপুর স্টেট জেনারেল হাসপাতালটি উন্নয়নের ব্যবস্থাদি নেওয়া হচ্ছে। উল্লেখ্য যে আমাদের মেডিক্যাল কলেজ হাসপাতালের গৃহগুলি পরিকল্পনা-বিহীনভাবে নির্মিত হয়েছিল। দুটি প্রধান মেডিক্যাল কলেজের কোনও কোনও গৃহ কম করে একশত বছরের বেশি পুরাতন। এদের ভেঙ্গে ফেলে নতুন গৃহনির্মাণের জন্য বিশাল অর্থের প্রয়োজন। যেহেতু এই মেডিক্যাল কলেজদ্বয়ের জাতীয় গুরুত্ব রয়েছে, এদের ভাঙ্গার কাজের জন্য পৃথক কেন্দ্রীয় অনুদানের প্রয়োজন। কলকাতা মেডিক্যাল কলেজ ভারতের মেডিক্যাল শিক্ষাদানের ব্যাপারে পথিকৃৎ এবং আর জি কর মেডিক্যাল কলেজ আমাদের জাতীয় আন্দোলনের ফলস্বরূপ। সুযোগ-সুবিধার সম্প্রসারণের সাথে সাথে সেবার কাজের গুণগত মানের পরিবর্তনের জন্য আমরা যথেষ্ট সতর্ক আছি। হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্রের অধিকতর পরিচ্ছন্নতার কাজ আমরা শুরু করেছি এবং ঐ সমস্ত প্রতিষ্ঠানের ভিতর ধূমপান ইতিমধ্যেই নিষিদ্ধ করা হয়েছে। এইসব প্রতিষ্ঠানগুলির পরিচালন ব্যবস্থায় আমরা পঞ্চায়েতে স্থানীয় জনপ্রতিনিধিদের এবং এই হাউসের মাননীয় সদস্যদের অন্তর্ভুক্ত করেছি। আমরা বিশ্বাস করি যে, যদি স্থানীয় উদ্যোগ পাওয়া যায়, তবে পরিচালন ব্যবস্থা অবশ্যই জনগণের চাহিদার প্রতি আরও বেশি দয়িত্বশীল হবে।

কেবলমাত্র পরিচালন ব্যবস্থাতেই নয়, আমরা পঞ্চায়েতকে স্বাস্থ্য প্রতিষ্ঠানের নির্মাণকাজ ও সম্প্রসারণের উপযুক্ত প্রকল্পগুলি রূপায়ণের দায়িত্ব আরও বেশি করে দিচ্ছি, যাতে করে অর্থ-বরাদ্দের অধিকতর সদ্ব্যবহার জনগণ অনুভব করতে পারে।

**অন্যান্য নিরাময় কর্মসূচি**

১৯৮৯-৯০ সালে নিম্নলিখিত প্রকল্পগুলি নিয়মমাফিক নীতি অনুসরণসাপেক্ষে অনুমোদন করার প্রস্তাব রাখা হয়েছে ঃ

(১) রক্ত ও অন্তর্বিভাগীয় শয্যাপ্রাপ্তির সংবাদ জ্ঞাতার্থে কলকাতায় অবস্থিত অন্যান্য কয়েকটি হাসপাতালের সাথে সংযোগ রক্ষা করে মেডিক্যাল কলেজ হাসপাতালে একটি কম্পিউটার বসান ;

(২) দক্ষিণ ২৪ পরগনা জেলার মোমিনপুরে মর্গ নির্মাণ করা এবং চন্দননগর মর্গের নবরূপায়ণ করা ;

(৩) ব্লাড্ ব্যাঙ্কগুলির মানোন্নয়ন এবং আরও কতিপয় নতুন ব্লাড্ ব্যাঙ্ক খোলার ব্যবস্থা করা।

**মেডিক্যাল শিক্ষা**

মেডিক্যাল শিক্ষা দেবার ব্যবস্থা পুনরায় সংগঠিত করতে ডিরেক্টার অফ মেডিক্যাল এডুকেশন-এর একটি নতুন পদ সৃষ্টি করা হয়েছে এবং এর অধীনে একটি পৃথক মেডিক্যাল এডুকেশন ডাইরেক্টরেট সংগঠিত করা হচ্ছে। এমন কিছু হাসপাতাল আছে যেখানে শিক্ষাদানের

পরিবেশ বর্তমান এবং তথায় অধিষ্ঠিত নৈপুণ্যের অধিকতর সদ্ব্যবহারের জন্য নিম্নলিখিত সংযুক্তিকরণের প্রস্তাব সমুদয় পরীক্ষা করা হচ্ছে ঃ

(১) কল্যাণীতে অবস্থিত গান্ধী মেমোরিয়াল হাসপাতাল ও ডাঃ বি সি রায় হসপিটাল ফর কৃপল্ড্ চিলড্রেন—এই দুটি হাসপাতালকে নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হাসপাতালের সাথে যুক্ত করা ;

(২) বেলিয়াঘাটা আই ডি হসপিটালকে কলকাতার স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনের সাথে যুক্ত ররা ;

(৩) ভবানীপুর মেন্টাল অবজারভেশন ওয়ার্ডকে কলকাতার ইন্‌স্টিটিউট অব পোস্টগ্র্যাজুয়েট মেডিক্যাল এডুকেশন অ্যান্ড রিসার্চের সাথে যুক্ত করা।

কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে একটি সার্জিক্যাল গ্যাসট্রো-এনটারোলজি ইউনিট স্থাপনের অনুমোদন দেওয়া হয়েছে। মেডিক্যাল শিক্ষার গুণগত উন্নয়ন এবং এটি প্রয়োজনভিত্তিক ও জনমুখি করতে মেডিক্যাল। শিক্ষকদের যথার্থভাবে স্পষ্ট করে সম্পর্কাদি বোঝাতে হবে এবং একই ভাবে প্রশিক্ষণ দিতে হবে। তাদের জন্য কাজের অধিকতর সুযোগ-সুবিধা ও বেতনের ব্যবস্থা করা উচিত।

এই ব্যবস্থা কার্যে পরিণত করতে ইউ জি সি ধরনের কেন্দ্রীয় সাহায্য থাকা একান্ত দরকার। যেহেতু শিক্ষা বিষয়টি কঙ্কারেন্ট লিস্টে অন্তর্ভুক্ত, সাধারণ শিক্ষার ব্যবস্থায় যে সুযোগগুলি প্রদান করা হয়েছে তার থেকে মেডিক্যাল শিক্ষাকে বঞ্চিত করা উচিত নয়।

একটি "স্বশাসিত স্নাতকোত্তর প্রতিষ্ঠান" স্থাপন করার বিষয় বিবেচনাধীন আছে এবং ব্যাপক অধ্যয়ন ও বিশেষ জ্ঞানের উন্নতির জন্য অতিবিশেষ বিভাগে শিক্ষাদানকল্পে কতিপয় পরমোৎকৃষ্ট কেন্দ্র স্থাপনের কথা গভীরভাবে চিন্তা করা হচ্ছে। বাঙ্গুর ইন্‌স্টিটিউট অফ নিউরোলজিতে নিউরো-সার্জারীতে ৫-বছরের এম সি এইচ কোর্স এবং আই পি জি এম ই অ্যান্ড আর-এ ইউরোলজিতে এম সি আর কোর্স চালু করার প্রস্তাবটি প্রস্তুত করা হচ্ছে। রেডিওলজি, অ্যানেসথেশিয়লজি এবং ক্লিনিক্যাল প্যাথলজি, যে বিষয়গুলিতে কর্মী অপ্রতুল, এইসব বিভাগের লোকবলের ঘাটতি পূরণ করতে কলকাতা বিশ্ববিদ্যালয়কে অনুরোধ করা হয়েছে যেন এসব বিষয় শিক্ষণের জন্য প্রাপ্য আসন-সংখ্যা থেকে চাকুরি প্রার্থিদের জন্য আসন-সংখ্যা নির্দিষ্ট করে রাখেন।

আমার বড় দুঃখ যে, আমাদের যুবক ও যুবতীরা যারা বিশ্ববিদ্যালয় থেকে ডাক্তার হয়ে বেরোচ্ছেন এবং যাদের ডাক্তার কারার জন্য সরকার প্রচুর অর্থের গুরুভার বহন করেন তারা এখনও তাদের সামাজিক দায়িত্বের কথা বুঝতে পারেন না। ১৯৮৮-৮৯ সালে পাবলিক সার্ভিস কমিশনের সুপারিশে ১,৫০০ শিক্ষিত ডাক্তারকে নিয়োগপত্র দেওয়া হয়, কিন্তু প্রকৃতপক্ষে কেবল প্রায় শতকরা ৫০ জন কাজে যোগদান করেছেন। যৌবন ঐতিহ্যগতভাবে আদর্শের দ্বারা উদ্বুদ্ধ, কিন্তু আমাদের স্নাতক ডাক্তাররা দেশের যেখানে সত্যিকারের কাজের দরকার সেই মফস্বল অঞ্চলে যেতে নারাজ। আমরা অবশ্য হতাশ হই নি। আমরা মেডিক্যাল শিক্ষাদান ও

চিকিৎসা পরিষেবার কাজের উন্নতির জন্য আমাদের চেষ্টা চালিয়ে যাচ্ছি। আমরা নিম্নবর্ণিত পদক্ষেপ নিচ্ছি ঃ

(১) চিকিৎসা বিদ্যার ও কার্যকর স্বাস্থ্য পরিষেবা কাজের সর্বাঙ্গীণ উন্নতি এবং পূর্বতন ব্যবস্থা পরিবর্তন করে বর্তমানে প্রাথমিক শিক্ষক ও শিক্ষক এই দুই শ্রেণীভুক্ত পদে নিয়োগের জন্য শিক্ষকতা কাজে বিশেষ প্রবণতাসহ গবেষণা করতে ইচ্ছুক ডাক্তারদের সনাক্তকরণ। একটি উচ্চক্ষমতাসম্পন্ন কমিটি দ্বারা নির্বাচনের মাধ্যমে এই কাজ শুরু হয়েছে।

(২) শিক্ষকদের প্রতিষ্ঠানগুলিতে গবেষণা কাজের অগ্রগতি ও উন্নতি বর্ধনের জন্য পূর্বতন ও বর্তমানের যশস্বী শিক্ষকদের নিয়ে একটি কমিটি অতি সম্প্রতি গঠন করা হয়েছে।

(৩) প্রাক্-স্নাতক শ্রেণীর শিক্ষণ, শিক্ষক শিক্ষণ, ইনটার্নশিপ ট্রেনিং ও হাউজম্যানশিপ ট্রেনিংএর ব্যবস্থা উন্নয়ন। এসব বিষয়ে রোগ প্রতিরোধকারী এবং সামাজিক প্রয়োজনীয় ঔষধের ওপর জোর দেওয়া ও ছাত্রদের দেশের রোগের লক্ষণগুলি ও মৃত্যুর কারণগুলি সুস্পষ্ট জ্ঞান দেওয়া হবে।

আদার সিস্টেম অব মেডিসিন—ইন্ডিয়ান সিস্টেম অব মেডিসিন

ইন্ডিয়ান সিস্টেম অব মেডিসিন এবং হোমিওপ্যাথির উন্নয়ন ও ব্যপ্তির জন্য রাজ্য সরকার বিগত কয়েক বৎসর যাবৎ আরও বেশি গুরুত্ব আরোপ করছে। আয়ুর্বেদ এবং ইউনানী সিস্টেম অব মেডিসিন ইন্ডিয়ান সিস্টেম অব মেডিসিন এর আয়ত্তাধীনে এসেছে। প্রশিক্ষণ কেন্দ্র, স্বাস্থ্য পরিষেবা প্রতিষ্ঠান এবং আয়ুর্বেদিক ঔষধ উৎপাদন কেন্দ্রগুলির গুণগতভাবে দায়িত্ব বহনের জন্য রাজ্য সরকার ব্যবস্থা গ্রহণ করেছে। প্রাক্-স্নাতক এবং স্নাতকোত্তর প্রতিষ্ঠানগুলির উন্নয়নার্থে তথা ছাত্রদের অধিকতর ভাল প্রশিক্ষণ দেওয়ার জন্যও ব্যবস্থা নেওয়া হয়েছে। রাজ্য আয়ুর্বেদীয় ইউনিটের হেলথ কেয়ার ইউনিট, প্রথমিক স্বাস্থ্য কেন্দ্র এবং হাসপাতালগুলি রোগীদের আরও বেশি হিতসাধন করছে। রাজ্য সরকার ইতিমধ্যে ১৬৬টি স্টেট আয়ুর্বেদীয় ডিসপেনসারি স্থাপন করেছে এবং আরও ৩০টি স্টেট আয়ুর্বেদীয় ফার্মাসী বর্তমান আয়ুর্বেদীয় ডিসপেনসারির সামগ্রিক প্রয়োজন মেটানোর জন্য আয়ুর্বেদীয় ওযুধ তৈরি করছে, এবং এই বছরেই ১০ লক্ষ টাকার ওযুধ তৈরি করেছে। সমস্ত দিক থেকেই ঐ ফার্মাসীর উন্নয়নের জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

হোমিওপ্যাথি

পরবর্তীকালে অধিগ্রহণসাপেক্ষে চারটি হোমিওপ্যাথিক ডিগ্রি কলেজের পরিচালন ব্যবস্থা সরকার কর্তৃক গৃহীত হয়েছে। এই কলেজগুলির কর্মচারিবৃন্দকে রাজ্য সরকারি কর্মচারীর সমতল্য বলে ধরা হয়েছে। এবং তাদের জন্যও যথারীতি মহার্ঘভাতার সুবিধা, বাড়িভাড়া ভাতা, বোনাস ইত্যাদি অনুমোদিত হয়েছে। রাজ্য সরকার এই বি এইচ এম এস কলেজগুলির বাড়ির বোনাস ইত্যাদি অনুমোদিত হয়েছে। রাজ্য সরকার এই বি এইচ এম এস কলেজগুলির বাড়ির নির্মাণ ও মেরামতি সমেত পরিকাঠামোগত সুযোগ-সুবিধার উন্নতির প্রশ্নেও চিন্তা-

ভাবনা করছে। মহেশ ভট্টাচার্য হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজের সংলগ্ন ১টি নতুন হাসপাতাল কমপ্লেক্স স্থাপনের জন্য একটি প্রস্তাব সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে। ডিপ্লোমা কলেজগুলিতে অনুদান দেওয়ার ক্ষেত্রে সমনীতি নির্দ্ধারণের জন্য একটি প্রস্তাব সক্রিয়ভাবে সরকারের বিবেচনাধীন আছে।

সল্টলেকে অবস্থিত ন্যাশনাল ইনস্টিটিউট অফ হোমিওপ্যাথিক কমপ্লেক্স-এর নির্মাণ সম্পূর্ণ হয়েছে এবং উহা ভারত সরকারকে হস্তান্তরিত করা হয়েছে। ন্যাশনাল ইনস্টিটিউট অব হোমিওপ্যাথি ইতিমধ্যেই সেখানে তাদের কাজ আরম্ভ করেছে। ওষুধ উৎপাদনের উদ্দেশ্যে নির্মিত বাড়িতে কল্যাণী ওষুধ উৎপাদন কেন্দ্র খুব শীঘ্রই উৎপাদন শুরু করবে। ঐ কেন্দ্রের জন্য ইতিমধ্যেই একজন প্রোজেক্ট ম্যানেজার নিযুক্ত হয়েছেন এবং ঐ কেন্দ্রের জন্য কিছু যন্ত্রপাতি, মেশিনপত্র ক্রয়ের অনুমোদন হয়েছে।

এ পর্যন্ত ৪৪৫টি সরকারি হোমিওপ্যাথিক চিকিৎসা কেন্দ্র এবং ৪৫০টি গ্রাম পঞ্চায়েত চিকিৎসা কেন্দ্র স্থাপন করা হয়েছে। এ ছাড়াও বেসরকারি হোমিওপ্যাথিক চিকিৎসা কেন্দ্রগুলির পরিচালনার জন্য আর্থিক সাহায্য দেওয়া হয়।

### ইউনানী

রাজ্য সরকার কর্তৃক প্রতিষ্ঠিত রাজ্য ইউনানী ওষুধ কাউন্সিল ইতিমধ্যেই রাজ্যে প্রায় সমস্ত ইউনানী চিকিৎসকদের রেজিস্ট্রেশন সমাপ্ত করেছে। ইউনানী মহাবিদ্যালয়, ইউনানী চিকিৎসালয় প্রভৃতি স্থাপনের দ্বারা এই চিকিৎসা পদ্ধতির আরও উন্নয়নের জন্য অধিক গুরুত্ব আরোপ করা হচ্ছে।

### ড্রাগস্ কন্ট্রোল

ভেষজ-নিয়ন্ত্রণ অধিকার কেন্দ্রীয় কার্যালয়, ৪টি আঞ্চলিক বিভাগীয় অফিস এবং ১৬টি জেলা অফিস—এই ত্রিস্তর প্রশাসনের মাধ্যমে ভেষজ-নিয়ন্ত্রণ কর্মে এবং সঠিক মানের প্রয়োজনীয় জীবনদায়ী ওষুধের নিয়মিত সরবরাহের বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়ে থাকে। রাজ্য ভেষজনিয়ন্ত্রণ পরীক্ষাগার কেন্দ্রীয় জনস্বাস্থ্য এবং ভেষজ পরীক্ষাগারের একটি শাখা হিসেবে রাজ্যে ওষুধের মান নিয়ন্ত্রণের কাজে নিয়োজিত।

আটক করা হেরোইন এবং হাসিসের নমুনা পরীক্ষার ব্যাপারে উক্ত অধিকার এবং পরীক্ষাগার উভয়েই পুলিশ কর্তৃপক্ষকে সাহায্য করছে। ১৯৮৮-৮৯ সালে উক্ত অধিকার আইনানুযায়ী পুলিশ কর্তৃপক্ষ থেকে পাওয়া এরূপ ৯৫টি নমুনা পাঠিয়েছিল এবং উক্ত পরীক্ষাগারে ৪৫৩টি মাদকদ্রব্যের নমুনাসমেত সর্বমোট ১,১০৩টি নমুনা পরীক্ষা করেছে। পরীক্ষিত নমুনাসমূহের মধ্যে ৯৩৫টি নমুনাকে সঠিক মানের বলে জানানো হয়েছে, এবং ১৬৮টি নমুনাকে নিম্নমানের বলা হয়েছে। নিম্নমানের ওষুধের কোনও কোনও ক্ষেত্রে উপযুক্ত আইনানুগ ব্যবস্থা নেওয়া ইতিমধ্যে শুরু হয়েছে।

পূর্ববর্তী বছরগুলিতে কেন্দ্রীয় জনস্বাস্থ্য ও ভেষজ পরীক্ষাগারের ভেষজ শাখাকে উন্নত কারিগর ও আধুনিক মানের কলকব্জা ও যন্ত্রপাতি দেওয়া হয়েছে। তবুও বহু যন্ত্রপাতির প্রয়োজন অনুভূত হচ্ছে। ১৯৮৯-৯০ সালে ৪.৫০ লক্ষ টাকা মূল্যের একটি বাই

প্রিসিসন থিন লেয়ার ক্রোমোটাগ্রাফ সংগ্রহের প্রস্তাব করা হয়েছে। মাদকদ্রব্যের এবং অন্যান্য বিশেষ বিশেষ ভেষজের দ্রুত বিশ্লেষণের জন্য ২৬ লক্ষ টাকা মুল্যের একটি অত্যাধুনিক এবং সুসংহত ও সি-এম এস ডি-আই আর ডি বিশ্লেষক যন্ত্র আমদানি করার বিবেচনা করা হচ্ছে।

বস্তুত ভেষজ পরীক্ষাগার কলকব্জা, যন্ত্রপাতি, স্থান-সঙ্কুলান এবং অন্যান্য ব্যবস্থাপনার জন্য কিছু কিছু বিশেষ সুযোগ-সুবিধা চেয়েছে; তাছাড়া আরও বেশি পরিমাণে দ্রুত নমুনা বিশ্লেষণের জন্য বিশ্লেষকদের শ্রমশক্তি, প্যারা-অ্যানালিটিকাল পারসোনেল এবং তজ্জন্য অফিসের ব্যবস্থাপনার কথাও হলেছে। আরও উল্লেখ যে, কেন্দ্রীয় পর্যায়ের একটি উপ-সমিতি 'ড্রাগস কন্সালটেটিভ কমিটির' দ্বারা গঠিত হয়েছিল যাঁরা রাজ্য ভেষজ-নিয়ন্ত্রণ পরীক্ষাগারগুলির বর্তমান অবস্থা পর্যালোচনা করেছিলেন এবং ৬৭ লক্ষ টাকা কেন্দ্রীয় সাহায্যের জন্য অনুমোদন করেছিলেন। এই অনুমোদিত অর্থ বছরে ৫,০০০ নমুনা পরীক্ষার কাজে ব্যয়িত হবে এবং প্রাথমিকভাবে রাজ্য ভেষজ পরীক্ষাগারগুলির কলকব্জা এবং শ্রমশক্তিতে ব্যবহারের জন্য ব্যয়িত হবে। উক্ত সমিতির অনুমোদনে আরও বলা হয়েছিল যে, সরকার পরিচালনাধীন পরীক্ষাগারগুলির নিয়ন্ত্রণের জন্য একটি নির্দিষ্ট মান (Standard) নির্ধারণ করা। এ সম্পর্কে রাজ্য সরকারের অভিমত হল যে, রাজ্য ভেষজ-নিয়ন্ত্রণ অধিকারের অধীনে যে সমস্ত অনুমোদিত পর্যবেক্ষকরা রয়েছেন, তাঁদের দ্বারা শিলিগুড়ি বহরমপুর এবং বাঁকুড়াতে তিনটি আঞ্চলিক ভেষজ-নিয়ন্ত্রণ পরীক্ষাগার খোলা আবশ্যক। যাতে ১৪৮ জন পর্যবেক্ষক দ্বারা সংগৃহীত ১৪,৮০০ নমুনার মধ্যে অন্তত প্রতি বছরে ১৪,০০০ নমুনা পরীক্ষা করা সম্ভব হয়।

ভেষজ দ্রব্য যেহেতু রাজ্য এবং কেন্দ্র উভয়েরই যৌথ বিষয়ে এবং যেহেতু কেন্দ্রীয় কর্তৃপক্ষ কর্তৃক ভেষজ দ্রব্যের উপর অন্তশুল্ক এবং সি এস টি আদায় করা হয় সেহেতু কেন্দ্রীয় সরকারের উচিত ভেষজ-নিয়ন্ত্রণের প্রশাসনিক ক্ষেত্রে যথেষ্ট পরিমাণে আর্থিক সাহায্য প্রদান করা যাতে কাজকর্মগুলি সুষ্ঠুভাবে সম্পাদিত হয়। ভেষজ-নিয়ন্ত্রণের ব্যাপারে নীতি এবং কার্যক্রম যদিও কেন্দ্রীয় সরকারের স্তরে প্রণীত এবং নির্দেশিত হয়ে থাকে সেহেতু কেন্দ্রীয় সরকার কোনরূপ অর্থনৈতিক দায়িত্বের অংশীদার নয়।

রাজ্য ভেষজ-নিয়ন্ত্রণ প্রশাসন ব্যবস্থা নিজ দায়িত্বে সর্বদাই সতর্ক এবং সক্রিয়। পরবর্তী আর্থিক বছরে এই প্রশাসনিক ব্যবস্থার কর্মতৎপরতায় অনেকখানি উন্নতি ঘটবে, আশা করা যায়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রযুক্তিবিদ্যায় উন্নত অত্যন্ত সম্পদশালী দেশ কানাডার প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী মিঃ এম বেগিনির খেদের উদ্ধৃতি দিতে কি আমি পারি। তিনি বলেন, "কানাডার স্বাস্থ্য পরিকল্পনা ব্যবস্থা এখনও নিরাময়মূলক, যা কিনা সর্বাধিক মাত্রায় পাশ্চাত্যের স্বাস্থ্য পরিষেবা ব্যবস্থায় হাই-টেক বাইয়ো মেডিক্যাল-এর নকলস্বরূপ। কানাডায় সাত বছর স্বাস্থ্যমন্ত্রী হিসাবে কাজ করার কালে আমি প্রত্যক্ষ করেছি যে, স্বাস্থ্যোন্নতি ও রোগ-প্রতিরোধ স্বাস্থ্য পরিষেবা ব্যবস্থার গরিব আত্মীয়।"

বড়ই দুর্ভাগ্যের বিষয় যে, আমাদের কেন্দ্রীয় স্বাস্থ্যনীতি যদিও একটি আন্তরিকতাশূন্য স্বাস্থ্যোন্নতি ও নিবারণমূলক ব্যবস্থা, এটি মূলত কেবলমাত্র নিরাময়মূলক ব্যবস্থার অভিপ্রেত।

নির্দেশগুলি পাশ্চাত্যের মডেল অনুকরণ করে, যদিও আমাদের রোগের লক্ষণগুলি উন্নত দেশগুলির থেকে সম্পূর্ণ আলাদা।

কেন্দ্রের সিদ্ধান্ত ও নির্দেশগুলিকে রাজ্যের না মেনে উপায় নেই। অন্যথায় আমরা কেন্দ্রীয় সাহায্য থেকে বঞ্চিত হব।

সেজন্য, মহাশয়, আপনার মাধ্যমে সদস্যগণকে অনুরোধ করব যে, আমরা যেন স্বাস্থ্য সমস্যা এবং বর্তমান স্বাস্থ্য পরিষেবার কর্মপন্থা, যা বৃটিশ সরকার প্রবর্তন করেছিল এবং কেন্দ্রীয় সরকার বাঁচিয়ে রেখেছে, এর পশ্চাতের নীতিগুলির গভীরতর বিষয় চিন্তা করি। আমাদের উচিত আমাদের বোধগম্যতা পুনরায় স্পষ্ট করা এবং একটি সঠিক সমাধানে পৌঁছনো। আর তখনই আমাদের জনগণকে শেখাতে পারব ও আমাদের রাজ্যের একটি যথার্থ স্বাস্থ্য পরিষেবা ব্যবস্থাকে কার্যে পরিণত ও এর উন্নয়ন করতে আমাদের সাথে তাদের নিয়ে যেতে পারব। আমরা আশা করতে পারি যে, তখন ভারতের অবশিষ্টাংশ আমাদের অনুসরণ করবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি ৩২ নং দাবির অধীনে মুখ্যখাতগুলি "২২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য ব্যতিরেকে)", ও "৪২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য খাতে মূলধন বিনিয়োগ (জনস্বাস্থ্য ব্যতিরেকে)", ৩৩ নং দাবির মুখ্যখাত "২২১০-চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য)" এবং ৩৪ নং দাবির মুখ্যখাত "২২১১-পরিবার কল্যাণ" খাতে ব্যয়-বরাদ্দ সংক্রান্ত আমার প্রস্তাব সভায় গ্রহণের জন্য পেশ করছি।

## DEMAND No. 33

### Major Head : 2210—Medical and Public Health (Public Health)

**Shri Prasant Kumar Sur :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 39,33,69,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)".

(This is inclusive of a total sum of Rs. 9,83,43,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Prasant Kumar Sur was laid on the Table was published along with Demand No. 32.

## DEMAND No. 34

### Major Head : 2211—Family Welfare

**Shri Prasant Kumar Sur :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 36,00,59,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211—Family Welfare".

(This is inclusive of a total sum of Rs. 9,00,15,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Prasant Kumar Sur which was laid on the Table
was published along with Demand No. 32.

## DEMAND No. 35

[3-50 — 4-00 P.M.]

**Major Head : 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) and 6215—Loans for Water supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)**

**Shri Prasant Kumar Sur :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 72,40,80,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) and 6215—Loans for Water supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)".

(This is inclusive of a total sum of Rs. 18,10,20,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Prasant Kumar Sur was laid on the Table

২। রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাবও করছি যে, একই দাবি ৩৫ নং-এর অন্তর্ভুক্ত মুখ্যখাত "৬২১৫-জলসরবরাহ ও অনাময়ের জন্য ঋণদান (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)" বাবদ ১০,০০,০০০ (দশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে যে ২,৫০,০০০ (দুই লক্ষ পঞ্চাশ হাজার) টাকা অন্তর্বর্তীকালীন ব্যয়-মঞ্জুর (ভোট-অন-অ্যাকাউন্ট) করা হয়েছে তাও উক্ত টাকার অন্তর্ভুক্ত।

৩। আমি এই সুযোগে আপনার মাধ্যমে রাজ্য সরকার কর্তৃক জলসরবরাহ এবং অনাময় সম্পর্কে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং ১৯৮৯-৯০ সালে যা করা হবে তার সম্পর্কে কিছু তথ্য মাননীয় সদস্যদের গোচরীভূত করতে চাই।

৪। **গ্রামীণ জলসরবরাহ**

৪.১। রাজ্যের গ্রামীণ জনসাধারণের জন্য পানীয় জলসরবরাহের ব্যবস্থা প্রধানত রাজ্য সরকারের "ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প" এবং কেন্দ্রীয় সরকারের "ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ প্রকল্প"-এর মাধ্যমে করা হয়।

৪.২। "ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প" ও 'ত্বরান্বিত গ্রামীণ প্রকল্প" দুটির সুফল যথাযথভাবে পাওয়ার জন্য কিছু নীতিগত সিদ্ধান্ত আমরা গ্রহণ করেছি। স্থির হয়েছে যে,

নির্মীয়মান স্কীমগুলি সম্পূর্ণ না হওয়া পর্যন্ত নতুন কোন স্কীমের কাজ হাতে নেওয়া হবে না। ১৯৮৭ সালের 'পি ডব্লিউ রুলস' অনুযায়ী জেলাভিত্তিক কমিটি গঠিত হয়েছে এবং প্রয়োজন অনুযায়ী নতুন স্কীমগুলির অগ্রাধিকার ধার্য করা ও নির্মীয়মান স্কীমগুলির অগ্রগতি পর্যালোচনা করার দায়িত্ব এই কমিটিগুলির উপর ন্যস্ত করা হয়েছে। বিশেষ প্রয়োজনের কথা বিবেচনা করে রাজ্য সরকার অথবা কেন্দ্রীয় সরকার দ্বারা অনুমোদিত স্কীমগুলির অগ্রাধিকার পরিবর্তনের ক্ষমতাও জেলাভিত্তিক কমিটিগুলিকে দেওয়া হয়েছে। ইতিমধ্যে প্রোথিত নলকূপগুলি ছাড়াও, কারিগরি সম্ভাব্যতা থাকলে জলসরবরাহের ক্ষেত্রে সঙ্কটপূর্ণ এলাকাগুলিতে নলবাহী জলসরবরাহ প্রকল্প স্থাপনের বিষয়ে কমিটিগুলি বিবেচনা ও সুপারিশ করতে পারেন।

৪.৩। ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের জন্য ১৯৮৮-৮৯ সালে ব্যয়-বরাদ্দ ছিল ১৭.২৪ কোটি টাকা। উল্লেখ করা যেতে পারে যে, রাজ্যের প্রত্যেকটি গ্রামে কমপক্ষে একটি উৎসের মাধ্যমে জলসরবরাহের ব্যবস্থা ৩১-৩-৮৮ তারিখের মধ্যে সম্পন্ন হয়েছিল। ১৯৮৮-৮৯ সালে ২,৮৭৩টি গ্রামে জলসরবরাহের উৎসসংখ্যা আরও বাড়ানোর লক্ষ্য ছিল। রাজ্য সরকার এই খাতে ব্যয়-বরাদ্দ ১৭.২৪ কোটি থেকে ১৭.৯৩ কোটিতে উন্নীত করেছেন এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ১৭.৯৩ কোটি টাকার সমতুল অনুদানও ইতিমধ্যে পাওয়া গেছে।

৪.৪। ন্যূনতম প্রয়োজনভিত্তিক কর্মসূচিতে ১৫৬টি নলবাহী জলসরবরাহ প্রকল্প এ পর্যন্ত অনুমোদিত হয়েছে এবং এর মধ্যে ৩৯টি প্রকল্প সম্পূর্ণভাবে ও ৮৩টি প্রকল্প আংশিকভাবে চালু হয়েছে। অনুরূপভাবে ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ কর্মসূচিতে এ পর্যন্ত ৩৬৪টি নলবাহী জলসরবরাহ প্রকল্প অনুমোদিত হয়েছে এবং এর মধ্যে ১৭৭টি প্রকল্প সম্পূর্ণভাবে ও ৫টি প্রকল্প আংশিকভাবে চালু হয়েছে। বর্তমান বছরে আমাদের লক্ষ্য ছিল ন্যূনতম প্রয়োজনভিত্তিক কর্মসূচি ও ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ কর্মসূচিসহ সবগুলি প্রকল্পের মাধ্যমে ১,৫০৮টি গ্রামে কেন্দ্রীয় সরকারের নির্দেশিকা অনুসারে জলসরবরাহ ব্যবস্থা সম্পূর্ণ করা ও ১,৩৬৫টি গ্রামে জলসরবরাহ ব্যবস্থার উন্নতি সাধন করা। ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত আমরা ১,২১৫টি গ্রামে জলসরবরাহ ব্যবস্থা সম্পূর্ণ করতে ও ১,১৮৮টি গ্রামে জলসরবরাহ ব্যবস্থার উন্নতি সাধন করতে সক্ষম হয়েছি। আশা করা যায় যে, বর্তমান আর্থিক বছরের মধ্যে আমাদের লক্ষ্যমাত্রা পূর্ণ করা সম্ভব হবে। এখানে উল্লেখ করা যেতে পারে যে, আমাদের জলসরবরাহ ব্যবস্থার অগ্রগতি কেন্দ্রীয় সরকারের প্রশংসা লাভ করেছে।

৪.৫। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের আওতাভুক্ত লোকাল গ্রামীণ জলসরবরাহ ও অনাময় প্রকল্পগুলি ইতিমধ্যে ঐ পরিষদকে হস্তান্তরিত করা হয়েছে।

৪.৬। ১৯৮৯-৯০ সালে ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের অধীনে গ্রামীণ জলসরবরাহের জন্য ১৮.১০ কোটি টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। এই কর্মসূচির অধীনে ১১৮ট গ্রামকে জলসরবরাহের আওতায় এনে ২টি প্রকল্প চালু করার প্রস্তাব আছে। এছাড়া পঞ্চায়েতগুলির দ্বারা নলকূপ স্থাপনের মাধ্যমে ১,২৮৫টি গ্রামে সম্পূর্ণভাবে জলসরবরাহের এবং রিগপ্রোথিত নলকূপের মাধ্যমে ২৪৫টি গ্রামকে উন্নীত জলসরবরাহের আওতায় আনার প্রস্তাব আছে। অনুরূপভাবে ১৯৮৯-৯০ সালের লক্ষ্য হল ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ

কর্মসূচিতে ৫২টি নির্মীয়মান নলবাহী প্রকল্প সম্পূর্ণ করে ৩৮৬টি গ্রামকে জলসরবরাহের আওতায় আনা। এই কর্মসূচির আরও লক্ষ্য হল, ১,০০০টি গ্রামে রিগপ্রোথিত নলকূপ দ্বারা পানীয়জলের উৎস সংখ্যা বৃদ্ধি করা।

৪.৭। এ বছর প্রচণ্ড ঘূর্ণিঝড়ের জন্য রানীগঞ্জ কয়লাখনি অঞ্চলের (অংশ ২) জলসরবরাহ প্রকল্পের কাজ খুবই ব্যাহত হয়েছে। এই ঝড়ের ফলে জলসংগ্রাহক কূপের সাথে সংযোগকারী সেতুটি ভেঙে পড়ে। পুনর্নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে এবং কাজটি ত্বরান্বিত করার জন্য ভারত সরকারের সংস্থা বার্ণ স্ট্যান্ডার্ডকে এ কাজের দায়িত্ব দেওয়া হয়েছে। প্রকল্পটির আনুমানিক প্রাক্কলন ২৭.৬৮ কোটি টাকা, যার কিছু অংশ ভারত সরকার বহন করছেন। ১৯৮৮-৮৯ সালে এই প্রকল্পের জন্য ন্যূনতম প্রয়োজনভিত্তিক কর্মসূচির ব্যয়-বরাদ্দ থেকে রাজ্য সরকারের দেয় অংশ হিসেবে ৪৪.০০ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

৫। টেক্‌নোলজি মিশন

৫.১। পানীয় জলসরবরাহ ও সংশ্লিষ্ট বিষয়ের উপর টেক্‌নোলজি মিশনের কাজ এ রাজ্যে ১৯৮৭-৮৮ সালে শুরু হয়। এ রাজ্যের ৩টি উপ-মিশন জেলা হল বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়া এবং জেলাশাসকেরা সেখানে এক্সিকিউটিভ ডিরেক্টর হিসাবে কাজ করছেন। এই মিশনের কাজ হল নতুন পানীয় জলের উৎস সৃষ্টি করা, স্থাপিত উৎসগুলিকে নতুন করে স্বাস্থ্যসম্মতভাবে কার্যকর করা এবং জলসরবরাহের ক্ষেত্রে যথাযথভাবে কারিগরি ব্যবস্থা চালু করা। প্রত্যেকটি জেলার ক্ষেত্রে উপমিশনের জন্য বিশদ প্রোজেক্ট রিপোর্ট কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন এবং অনুমোদিত ব্যয়ের পরিমাণ হল ঃ ৪৯২.৫৩ লক্ষ টাকা, পুরুলিয়া ৩৯৩.০০ লক্ষ টাকা ও মেদিনীপুর ৬৪১.০০ লক্ষ টাকা।

৫.২। নিম্নোক্ত উপ-মিশনগুলিও এই রাজ্যে কাজ করছে ঃ

(ক) উপ-মিশন—অতিরিক্ত লৌহদূরীকরণ ;

(খ) উপ-মিশন—জীবাণু দূষণ মুক্তকরণ ;

(গ) উপ-মিশন—লবণাক্তভাব দূরীকরণ ; এবং

(ঘ) উপ-মিশন—আর্সেনিক দূষণ মুক্তকরণ।

৫.৩। বর্তমান বছরে ইতিমধ্যে প্রোথিত ১,০০০টি নলকূপের ক্ষেত্রে অতিরিক্ত লৌহদূরীকরণ প্ল্যান্ট বসানোর জন্য কেন্দ্রীয় সরকার ৫০.০০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। এই প্রকল্পে আকাঙ্ক্ষিত সুফল পাওয়া যাবে কিনা এ বিষয়ে নিশ্চয়তা নেই। সীমিত সংখ্যক ক্ষেত্রে এই প্ল্যান্ট বসানোর ফলে গ্রামাঞ্চলের মানুষের ক্ষোভ দেখা দিতে পারে।

৫.৪। এ রাজ্যে ১,১১০টি গ্রামে প্রোথিত নলকূপে লৌহদূরীকরণ প্ল্যান্ট বসানোর জন্য একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে।

৫.৫। পানীয়জলে জীবাণু দূষণ সম্পর্কে বিশদভাবে অনুসন্ধানের জন্য ১.৯২ লক্ষ টাকা ব্যয়ের একটি পাইলট প্রোজেক্ট কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে।

৫.৬। জলের লবণাক্ত ভাব দূরীকরণে প্ল্যান্ট স্থাপনের জন্য মেদিনীপুর জেলার ঘাটুয়া, শিলাবেড়িয়া ও দিঘা এবং দক্ষিণ ২৪-পরগনা জেলার সজনেখালি ও রাঙ্গাবেলিয়া

গ্রামকে বেছে নেওয়া হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের সম্মতি এই বিষয়ে পাওয়া গেছে। এই প্রকল্পটি সেন্ট্রাল মেকানিক্যাল ইঞ্জিনীয়ারিং রিসার্চ ইনস্টিটিউট দ্বারা রূপায়িত হবে।

৫.৭। ভূ-গর্ভ থেকে উত্তোলিত পানীয় জলে আর্সেনিক দূষণের কারণগুলি বিশদভাবে অনুসন্ধান এবং দূরীকরণের জন্য ১৭.৭৫ লক্ষ টাকা অনুমিত ব্যয়ের একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করা হয়েছে। এই প্রকল্পের কিছু প্রাথমিক কাজের জন্য ৪.৫০ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে মঞ্জুর করেছেন।

৬। গ্রামীণ অনাময়

৬.১। এই রাজ্যের গ্রামাঞ্চলে অল্প খরচে অনাময় ব্যবস্থার সুযোগ দেওয়ার জন্য বামফ্রন্ট সরকার ঐকান্তিক প্রচেষ্টা চালাচ্ছেন। ১৯৮৭ সালের মার্চ মাস পর্যন্ত ১,৬৪৪টি স্বল্পব্যয়ের গার্হস্থ্য পায়খানা স্থাপিত হয়েছে। এছাড়া ৩১-৩-৮৭ পর্যন্ত ১,১১৯টি স্যানিটারি পায়খানা বিভিন্ন প্রতিষ্ঠানে স্থাপিত হয়েছে। ১৯৮৭ সালের এপ্রিল থেকে জিলা পরিষদগুলিকে গ্রামাঞ্চলে স্বল্পব্যয়ে অনাময় ব্যবস্থার দায়-দায়িত্ব হস্তান্তর করা হয়েছে। জিলা পরিষদগুলির কাজের পরিধি ব্যাপক হওয়ার জন্য কোনও কোনও জিলা পরিষদ এই কর্মসূচি রূপায়ণে তাঁদের সংগঠনকে আশানুরূপভাবে কাজে লাগাতে পারেন নি। আমরা আশা করি আগামী বছরগুলিতে এই কর্মসূচি গতিশীলতা লাভ করবে। ১৯৮৮-৮৯ সালে এই খাতে ব্যয়-বরাদ্দ ছিল ১৬.২০ লক্ষ টাকা এবং ১৯৮৯-৯০ সালের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ হল ৩৭.০০ লক্ষ টাকা।

৭। শহরাঞ্চলের জলসরবরাহ ব্যবস্থা

৭.১। পশ্চিমবঙ্গে সি এম ডি এলাকার বাইরে নোটিফায়েড এরিয়া অথরিটি এবং টাউন কমিটি সহ মোট ৭৭টি পৌরসংস্থা আছে। এর মধ্যে ৫৬টি পৌরসভা এলাকায় নলবাহী জলসরবরাহ প্রকল্প আছে। এছাড়া কিছু পৌরসভা এলাকায় নলবাহী জলসরবরাহ প্রকল্পের কাজ রূপায়ণের বিভিন্ন স্তরে রয়েছে। টাকী, বাদুড়িয়া, ক্ষীরপাই, খরার, রামজীবনপুর ও রঘুনাথপুর পৌর এলাকায় নলবাহী জলসরবরাহ প্রকল্প এখনও চালু করা যায় নি।

৭.২। পৌর অঞ্চলে জলসরবরাহ প্রকল্পের কাজ সরকারি অনুদান/সরকারি ঋণ অথবা সরকারি অনুদান/জীবনবিমা নিগমের ঋণ-এর রূপায়িত হয়। এই অর্থ পৌরসভাগুলিকেই দেওয়া হয় এবং জনস্বাস্থ্য কারিগরি অধিকার—'ডিপোজিট ওয়ার্ক' হিসাবে প্রকল্প রূপায়ণের কাজ করে। প্রায়ই দেখা গেছে প্রকল্পের কাজ সম্পূর্ণ হওয়ার পরেও সেগুলির দায়িত্ব সংশ্লিষ্ট পৌরসভাগুলিকে দেওয়া যায় না। বর্তমানে স্থির করা হয়েছে যে, সম্পূর্ণভাবে বা আংশিকভাবে চালু প্রকল্পগুলির দায়িত্ব সংশ্লিষ্ট পৌরসভাগুলিকেই দেওয়া হবে। জনস্বাস্থ্য কারিগরি অধিকার এজন্য কারিগরি সহযোগিতা দেবেন এবং সরকারই এর ব্যয়ভার বহন করবেন। দুর্ভাগ্যক্রমে মহামান্য হাইকোর্টের অন্তর্বর্তীকালীন নিষেধাজ্ঞার জন্য এই সিদ্ধান্ত কার্যকর করা যায় নি। এই নিষেধাজ্ঞা যাতে প্রত্যাহৃত হয় সেজন্য চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

শহরাঞ্চলে জলসরবরাহের জন্য ১৯৮৮-৮৯ সালে বরাদ্দকৃত অর্থের পরিমাণ ৬২০ লক্ষ টাকা এবং এর মধ্যে ১১০ লক্ষ টাকা নির্দিষ্ট করা আছে ২০,০০০ পর্যন্ত

জনসংখ্যাযুক্ত ও ২০,০০০-এর অধিক জনসংখ্যাযুক্ত পৌরসভাগুলির জন্য। ১১০ লক্ষ টাকার মতো স্বল্প ব্যয়-বরাদ্দে যথেষ্ট সংখ্যক প্রকল্প রূপায়ণ করা কোনও বছরেই সম্ভব নয়। এর ফলে ব্যয়ের পরিমাণ বৃদ্ধি পায় এবং এরূপ যাতে না ঘটে তার জন্য আমরা বছরে একটি অথবা দুটি জলসরবরাহ প্রকল্প চালু করার সিদ্ধান্ত নিয়েছি। ২০,০০০-এর কম জনসংখ্যাযুক্ত পৌরসভাগুলিতে জলসরবরাহ প্রকল্প রূপায়ণের সম্পূর্ণ ব্যয়ভার বহন করার জন্য কেন্দ্রীয় সরকারকে আমরা লিখেছি। এই প্রকল্পগুলির জন্য অর্থ বরাদ্দ করতে কেন্দ্রীয় সরকার নীতিগতভাবে রাজি হয়েছেন। প্রথম পদক্ষেপ হিসাবে খরার, ক্ষীরপাই ও রামজীবনপুর পৌরসভা এলাকায় জলসরবরাহের প্রোজেক্ট রিপোর্ট কারিগরি অনুমোদনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে।

৭.৩। ১৯৮৮-৮৯ সালে লক্ষ্য ছিল গেঁওখালিভিত্তিক হলদিয়া প্রকল্প, আলিপুরদুয়ার প্রকল্প ও খড়গপুর (দেবলপুর) প্রকল্প চালু করা। হলদিয়া ও আলিপুরদুয়ার প্রকল্প আংশিকভাবে চালু করা হয়েছে। কিছু অসুবিধার জন্য খড়গপুর (দেবলপুর) প্রকল্পটি চালু করা সম্ভব না হলেও অশোকনগর-কল্যাণগড় প্রকল্প আংশিকভাবে চালু করা হয়েছে। ১৯৮৯-৯০ সালের লক্ষ্য হল হাওড়া, খড়গপুর (দেবলপুর) ও সাঁইথিয়ার নির্মীয়মাণ প্রকল্পগুলি চালু করা। শহরাঞ্চলে জলসরবরাহ খাতে ১৯৮৮-৮৯ সালের ব্যয়-বরাদ্দের পরিমাণ ৬২০ লক্ষ টাকা এবং ১৯৮৯-৯০ সালে এই খাতে ৭০৮ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৭.৪। কালিম্পং শহরের ও তার পার্শ্ববর্তী এলাকার সেনাবাহিনী ও সাধারণ মানুষের জলের চাহিদা মেটানোর জন্য তৈরি নেওড়াখোলা জলসরবরাহ প্রকল্পে ১৯৮৮-৮৯ সালে ১১০ লক্ষ টাকা দেওয়া হয়েছে এবং এই প্রকল্পের জন্য ১৯৮৯-৯০ সালে প্রস্তাবিত ব্যয়ের পরিমাণ ১০০ লক্ষ টাকা। পার্বত্য এলাকায় আন্দোলনের জন্য এই প্রকল্পের অগ্রগতি ব্যাহত হয়েছে।

৭.৫। গেঁওখালিভিত্তিক হলদিয়া জলসরবরাহ প্রকল্পের জন্য ১৯৮৮-৮৯ সালে ২৭৩.০০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ছিল এবং ১৯৮৯-৯০ সালে এই প্রকল্পের জন্য প্রস্তাবিত ব্যয়ের পরিমাণ ৩৫৮.০০ লক্ষ টকা। সম্পূর্ণভাবে চালু হলে প্রকল্পটি থেকে ২০ এম জি ডি জল পাওয়া যাবে। বর্তমানে ভূ-গর্ভে স্থাপিত নলকূপের উৎস থেকে ৫ এম জি ডি পরিমাণ জলসরবরাহ করা হচ্ছে।

হলদিয়া প্রকল্পের বৈশিষ্ট্য হল এই যে, গার্হস্থ্য ও শিল্পের প্রয়োজনে জল ব্যবহারকারিদের উপর কর ধার্য করে লগ্নিকৃত অর্থ আদায়ের ব্যবস্থা সুনিশ্চিত করা হয়েছে। হলদিয়া শিল্পাঞ্চলে অবস্থিত শিল্পগুলিতে মিটারের মাধ্যমে জলসরবরাহ করা হয় এবং প্রতি হাজার লিটার জলের জন্য ৩ টাকা হিসেবে কর আদায় করা হয়। অনুরূপভাবে গার্হস্থ্য প্রয়োজনে জল ব্যবহারকারিদের কাছ থেকেও কর নেওয়া হচ্ছে।

৭.৬। ৭৮৭ লক্ষ টাকা অনুমিত ব্যয়ের আসানসোল কম্প্রিহেনসিভ জলসরবরাহ প্রকল্পটি ১৯৮৬ সালে আংশিকভাবে চালু হয়। এই প্রকল্পের প্রায় সব কাজ সম্পূর্ণ হয়েছে। শুধুমাত্র নুনিয়াখালের উপর জোন নং ৪-এর দিকে 'রাইজিং মেইন' স্থাপনের জন্য সেতু নির্মাণের কাজে এবং নদীতীর পর্যন্ত সংগ্রাহক কূপের সঙ্গে সংযোগকারী স্টিলের সেতু

নির্মাণের কাজ বাকি। দুটি কাজই এখন চলছে। সংগ্রাহক কূপটির সঙ্গে সংযোগকারী সেতু ভারত সরকারের সংস্থা জেশপ অ্যান্ড কোম্পানি নির্মাণ করছে।

১৯৮৮-৮৯ সালে এই প্রকল্পের ব্যয়-বরাদ্দ ধার্য ছিল ৫০ লক্ষ টাকা। ১৯৮৯-৯০ সালে এই প্রকল্পের জন্য ৬৫ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**৮। শহরাঞ্চলের অনাময় ব্যবস্থা**

৮.১। এই খাতে ১৯৮৮-৮৯ সালের ব্যয়-বরাদ্দ ছিল ১১.৮০ লক্ষ টাকা যার মধ্যে ৯.৮০ লক্ষ টাকা শহরে স্বল্পব্যয়ে অনাময়ের জন্য এবং বাকি ১০.০০ লক্ষ টাকা পয়ঃপ্রণালীর জন্য ধার্য ছিল। সি এম ডি এলাকার বাইরে শহরাঞ্চলে অনাময় ব্যবস্থার কাজ অবশ্য বর্তমানে সংশ্লিষ্ট পৌরসভাগুলি করছেন। এই খাতে ১৯৮৯-৯০ সালের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের পরিমাণ ২৫.০০ লক্ষ টাকা যার মধ্যে ১৩.০০ লক্ষ টাকা খাটা পায়খানাকে পাকা পায়খানায় পরিণত করার জন্য ও বাকি ১২.০০ লক্ষ টাকা পয়ঃপ্রণালীর জন্য ব্যয় করার প্রস্তাব আছে।

**৯। ঘূর্ণিঝড় ও খরার জন্য ত্রাণ**

৯.১। ১৯৮৮-৮৯ সালে ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্ত সম্পদগুলি পুনর্নির্মাণের জন্য উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলায় ৪৪.০০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। খরাত্রাণে ব্যয়ের পরিমাণ হল ১৫.০০ লক্ষ টাকা। পৌরসভা ও নোটিফায়েড এরিয়া অথরিটিগুলি যাতে জলসঙ্কটের মোকাবিলা করতে পারে সেজন্য মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে ৫৪.০০ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

**১০। গঙ্গা অ্যাকশন প্ল্যান**

১০.১। গঙ্গা অ্যাকশন প্ল্যানের অধীনে বহরমপুর, নবদ্বীপ এবং কল্যাণীতে মোট ৫২০.০০ লক্ষ টাকা অনুমিত ব্যয়ে কেন্দ্রীয় সরকার দ্বারা অনুমোদিত স্কীমগুলির কাজ চলছে। জলদূষণ প্রতিরোধের উদ্দেশ্যে স্কীমগুলি চিহ্নিত করা হয়েছে এবং পয়ঃনিষ্কাশনের গতিপথ পরিবর্তন এবং সিউএজ ট্রিটমেন্ট প্ল্যান্ট স্থাপন ঐ স্কীমগুলির অন্তর্ভুক্ত। ১৯৮৯-এর ফেব্রুয়ারি মাস পর্যন্ত ৮৫.০০ লক্ষ টাকা এই বাবদ ব্যয় হয়েছে।

**১১। দ্বিপাক্ষিক সহায়তা**

১১.১। বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তা লাভের উদ্দেশ্যে কিছু গ্রামীণ জলসরবরাহ এবং অনাময় প্রকল্প (যার মধ্যে স্বাস্থ্য সম্পর্কিত শিক্ষা অন্তর্ভুক্ত) কেন্দ্রীয় সরকারের প্রস্তাব অনুযায়ী তৈরি করা হয়েছে। এই প্রকল্পগুলি সম্পর্কে আলোচনা চালিয়ে যাওয়া হচ্ছে। এছাড়া কিছু পৌর এলাকার জলসরবরাহ প্রকল্প তৈরি করে ফেডারেল রিপাব্লিক অব্ জার্মানীর আর্থিক সহায়তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে। বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

**১২। পুনর্বিন্যাস**

১২.১। আমাদের উদ্দেশ্য ছিল জনস্বাস্থ্য কারিগরি দপ্তরকে এমনভাবে পুনর্বিন্যাস করা যাতে এই দপ্তরের কাজে লক্ষ্যণীয় উন্নতি ঘটে এবং এই উদ্দেশ্যে কিছু আদেশও জারি

করা হয়েছিল। মাননীয় কলিকাতা হাইকোর্টের অন্তর্বর্তীকালীন নিষেধাজ্ঞার জন্য এই আদেশগুলি বর্তমানে কার্যকর করা যাচ্ছে না। সম্পূর্ণভাবে এবং আংশিকভাবে চালু নলবাহী জলসরবরাহ প্রকল্পগুলি সংশ্লিষ্ট জেলা পরিষদ বা পুরসভাগুলিকে হস্তান্তরিত করার প্রস্তাবও দুর্ভাগ্যক্রমে মাননীয় কলিকাতা হাইকোর্টের অন্তর্বর্তীকালীন নিষেধাজ্ঞা ও আমাদের কর্মীদের একাংশের অসহযোগিতার জন্য কার্যকর করা যাচ্ছে না।

১৩। মহাশয়, এই বক্তব্য রেখে আমি ৩৫ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১৫-জলসরবরাহ ও অনাময় (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)" এবং মুখ্যখাত "৬২১৫-জলসরবরাহ ও অনাময়ের জন্য ঋণদান (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)" বাবদ ১৯৮৯-৯০ সালের ব্যয়নির্বাহের জন্য মোট ৭২,৪০,৮০,০০০ (বাহাত্তর কোটি চল্লিশ লক্ষ আশি হাজার) টাকা মঞ্জুরির প্রস্তাব পেশ করছি। অন্তর্বর্তীকালীন ব্যয় মঞ্জুরীকৃত (ভোট-অন-অ্যাকাউন্ট) ১৮,১০,২০,০০০ (আঠার কোটি দশ লক্ষ কুড়ি হাজার) টাকা এর অন্তর্ভুক্ত।

## DEMAND No. 36

### Major Head : 2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 21,36,74,000 be granted for expenditure under Demand No. 36, Major Head : "2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing".

(This is inclusive of a total sum of Rs. 5,34,19,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu was laid on the Table

২। ২১ কোটি ৩৬ লক্ষ ৭৪ হাজার টাকার যে দাবি পেশ করা হয়েছে, বিভিন্ন সমাজ উন্নয়নমূলক আবাসন ও আনুষঙ্গিক কর্ম-প্রকল্পগুলির রূপায়ণের জন্য তা প্রয়োজন।

খাতওয়ারি বিশদ বিবরণ হল ঃ—

| | | |
|---|---|---|
| (১) ২২১৬—আবাসন | ... | ১০,৯৭,৫৪,০০০ টাকা |
| (২) ৪২১৬—আবাসনে মূলধন বিনিয়োগ | ... | ৯,৩৯,২০,০০০ টাকা |
| (৩) ৬২১৬—আবাসনের জন্য ঋণ | ... | ১,০০,০০,০০০ টাকা |
| | | মোট—২১,৩৬,৭৪,০০০ টাকা |

৩। ২১ কোটি ৩৬ লক্ষ ৭৪ হাজার টাকার এই দাবির মধ্যে নিম্নলিখিত খাতে প্রস্তাবিত ব্যয়সমূহ রয়েছে ঃ—

(ক) রাজ্য পরিকল্পনাভুক্ত (বার্ষিক পরিকল্পনা) সামাজিক আবাসন প্রকল্পগুলি রূপায়ণের জন্য ৩ কেটি ৮১ লক্ষ ৫০ হাজার টাকা ;

(খ) রাজ্য পরিকল্পনা-বহির্ভূত কিছু আবাসন ও আনুষঙ্গিক কর্ম-প্রকল্প রূপায়ণের জন্য ১৭ কোটি ১২ লক্ষ ২৪ হাজার টাকা ; এবং

(গ) পূর্বে কেন্দ্রীয় সহায়তায় পরিচালিত ও বর্তমানে প্রচলিত বাগিচা শ্রমিকদের জন্য ভরতুকি প্রদেয় আবাসন প্রকল্পের অন্তর্ভুক্ত বাগিচা মালিকদের অনুমোদিত প্রকল্পগুলির জন্য দাবি পূরণে ৪৩ লক্ষ টাকা ব্যয় করা হবে।

৪। মাননীয় সভ্যগণ অবগত আছেন যে, ভারত সরকার বিগত ১৯৮৮ সালের ১২ই মে সংসদের উভয় সভায় অনুমোদিত জাতীয় আবাসন নীতি গ্রহণ করেছেন। স্বাধীনতা লাভের ৪১ বছর পরে গৃহীত জাতীয় আবাসন নীতির প্রাথমিক উদ্দেশ্য হল গৃহনির্মাণের ক্ষেত্রে জনগণকে সহায়ত করা। যাই হোক, আমাদের কাছে ইহা স্পষ্ট নয় যে, রাজ্যসমূহের প্রকট আবাসন সমস্যার সঙ্গে মোকাবিলা করে রাজ্য সরকারগুলি জাতীয় আবাসন নীতি থেকে কতখানি বাস্তব সুবিধা লাভ করবে।

আমাদের রাজ্যে গ্রাম ও শহরাঞ্চলে বসবাসকারী বিপুল জনসংখ্যার ক্ষেত্রে আবাসনের সুযোগ-সুবিধা অতি স্বল্প। ভারতের অন্যান্য রাজ্যে এই অবস্থার কোনও ইতরবিশেষ নেই। একথা মনে রাখা প্রয়োজন যে, শহর ও গ্রামাঞ্চলের আবাসন সমস্যার প্রকৃতিগত তাৎপর্য ভিন্ন। শহরাঞ্চলে, বিশেষত কলিকাতা ও তৎসংলগ্ন এলাকায় যথেষ্ট পরিমাণ জমির দুষ্প্রাপ্যতা যেমন প্রধান সমস্যা, অন্যদিকে, গ্রামাঞ্চলে জনগণের নিম্ন ক্রয়ক্ষমতা ব্যাপক আবাসন প্রকল্প গ্রহণের পথে প্রধান অন্তরায়।

শহরাঞ্চলে, বিশেষত কলিকাতায়, রাজ্য সরকারের বিভিন্ন বিভাগের অধীনস্থ অব্যবহৃত জমিগুলি ইতিমধ্যে চিহ্নিত করা হয়েছে এবং গৃহনির্মাণের জন্য সেগুলি আবাসন বিভাগে হস্তান্তরিত করার ব্যবস্থা হচ্ছে। লবণহ্রদ এলাকায় গৃহ নির্মাণের জন্য অনেকটা পরিমাণ জমি পাওয়া যাবে। সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তিদের ও নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য গৃহ নির্মাণ উদ্দেশ্যে রাজ্যের পৌর এলাকাগুলিতে সরকার অধিকৃত জমি চিহ্নিত করা হচ্ছে। গ্রামাঞ্চলে, যেখানে দারিদ্রসীমার নিচের বহুব্যক্তি একত্রে বাস করে সেখানে ভরতুকি সাহায্য ব্যতীত গৃহ নির্মাণ প্রকল্প সফল হতে পারে না। দুঃখের সঙ্গে আমি জানাচ্ছি যে, জাতীয় আবাসন নীতিতে এই গুরুত্বপূর্ণ সমস্যাটি সঠিকভাবে আলোচিত হয় নি।

দুঃখের বিষয়, প্রাকৃতিক বিপর্যয়ে সম্পূর্ণ বা আংশিক বিধ্বস্ত গৃহ-প্রতি ২ শত এবং ৫০০ টাকা ঋণ প্রদান যে খুবই অপ্রতুল একথা আমি কেন্দ্রীয় সরকারকে বোঝাতে পারি নি। মাননীয় সদস্যগণ উপলব্ধি করবেন যে, গ্রামাঞ্চলের জনগণের গৃহ সমস্যা সমাধানে আমরা যথেষ্ট গুরুত্ব দিয়েছি। আমি তাঁদের আশ্বাস দিতে পারি যে, এ বিষয়ে কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে তা পরে জানানো হবে।

মাননীয় সদস্যগণ একথা শুনে আনন্দিত হবেন যে, আবাসন নীতির সুষ্ঠু রূপায়ণের জন্য আমরা ইতিমধ্যে মুখ্যসচিবের তত্ত্বাবধানে সংশ্লিষ্ট বিভাগের সচিবদের নিয়ে একটি উচ্চ পর্যায়ের কমিটি গঠন করেছি। আবাসন নীতির লক্ষ্য সফল করার জন্য উক্ত কমিটি জমি ও অর্থ সংক্রান্ত সমস্যা খতিয়ে দেখার কাজ শুরু করেছেন। সরকার অধিগৃহীত জমি চিহ্নিত করা হলে মধ্য ও নিম্ন আয়সম্পন্ন পরিবারের জন্য নির্মিত গৃহগুলির মূল্য হ্রাস করা যাবে।

৫। গৃহনির্মাণ সংক্রান্ত মালমশলা ও আনুষঙ্গিক বিষয়ে মূল্যবৃদ্ধির সম্পর্কে মাননীয় সদস্যগণ সম্পূর্ণরূপে অবগত আছেন। তাই, আমাদের সীমিত বাজেট-বরাদ্দের মধ্যে বহু-সংখ্যক আবাস ইউনিট নির্মাণ করা খুবই দুঃসাধ্য। সকল প্রতিবন্ধকতা সত্ত্বেও আমার দপ্তর সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষ, নিম্ন আয়সম্পন্ন ব্যক্তি ও রাজ্য সরকারি কর্মচারিদের ক্লেশ লাঘবের জন্য প্রয়াস চালিয়ে যাচ্ছেন। এ ব্যাপারে, পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদেরও যথেষ্ট অবদান আছে। রাজ্য সরকার তাপবিদ্যুৎ প্রকল্পের ব্যবহৃত কয়লার ছাই ইট তৈরির কয়েকটি প্রকল্প গ্রহণ করেছেন এবং এই প্রকার ইট গৃহনির্মাণ-ব্যয় সংকোচন করতে সহায়তা করবে।

৬। আবাসন বিভাগ চার প্রকার আবাসন প্রকল্প রূপায়ণ করেন ; এগুলি হল—

(১) সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তিদের জন্য,

(২) নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য,

(৩) মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য, এবং

(৪) রাজ্য সরকারি কর্মচারিদের জন্য আবাসন প্রকল্প।

যেহেতু, সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রমিক ব্যক্তি ও নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য আবাসন প্রকল্প দুটি বিশদফা কর্মসূচির অবিচ্ছেদ্য অংশ, তাই, রাজ্য সরকার এগুলিতে অগ্রাধিকার দিয়েছেন। আবাসন বিভাগ ১৯৮৮-৮৯ সালে বিভিন্ন ধরনের মোট ৪৪০টি আবাসন ইউনিটের নির্মাণকার্য সমাপ্ত করেছেন। তাছড়া, নিম্ন ও মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের নিজ উদ্যোগে গৃহনির্মাণের ক্ষেত্রে ঋণদান করা হয়েছে ; আশা করা যায়, এই প্রকল্পে ১৯৮৮-৮৯ সালে ৩৫০টি আবাস ইউনিট নির্মিত হবে।

৭। ১৯৮৯-৯০ সালে আবাসন বিভাগের জন্য মোট ৫৭৫ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে, যার মধ্যে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ ১৬৫ লক্ষ টাকা বাজার থেকে ঋণ গ্রহণ করবেন এবং অবশিষ্ট ৪১০ লক্ষ টাকা আবাসন বিভাগের বিভিন্ন প্রকল্পে ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। এই প্রস্তাবিত বরাদ্দের ৩০০ লক্ষ টাকা ব্যয় করা হবে নিম্ন আয়সম্পন্ন সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তি ও রাজ্য সরকারের কর্মচারিদের জন্য গৃহনির্মাণ প্রকল্পে এবং ৬৭ লক্ষ টাকা নিম্ন ও মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য গৃহনির্মাণ বাবদ ঋণ দেওয়া হবে। আবাসন বিভাগ সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য ১৮০টি আবাস ইউনিট, নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য ১০০টি আবাস ইউনিট এবং সরকারি কর্মচারিদের জন্য ৫৭০টি আবাস ইউনিট সহ মোট ৮৫০টি আবাস ইউনিট নির্মাণের লক্ষ্যমাত্রা স্থির করেছেন। প্রস্তাবিত ৬৭ লক্ষ প্রদেয় ঋণের সাহায্যে ব্যক্তিগত উদ্যোগে ২৭০টি আবাসন ইউনিট নির্মিত হবে। ভারত সরকার কেন্দ্রীয় খাতে বাগিচা শ্রমিকদের জন্য ভরতুকি প্রদেয় আবাসন প্রকল্প ১৯৮৬ সালে বন্ধ করে দিয়েছেন (১-৪-১৯৮৬) এবং ঐ প্রকল্পের অধীন ঋণ ও ভরতুকি বাবদ রাজ্য সরকারের মোট দায়ের পরিমাণ ২০০ লক্ষ টাকা। আবাসন বিভাগ এই দায়মুক্তির জন্য ১৯৮৯-৯০ আর্থিক বছরে ৪৩ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করেছেন।

৮। গত বছরে মাননীয় সদস্যগণকে জানানো হয়েছিল যে, সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তিদের জন্য, নিম্ন ও মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য আবাসন প্রকল্পে

নবনির্মিত আবাসন ইউনিটগুলি ভাড়া দেওয়ার পরিবর্তে সরাসরি বিক্রয় করা হবে। এই সিদ্ধান্ত অনুসারে বর্ধমান জেলার আসানসোল মহকুমার বিধাননগরে মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য নির্মিত ৮৪টি ফ্ল্যাট ১৯৮৯-৯০ আর্থিক বছরে যোগ্য ব্যক্তিদের মধ্যে বিক্রয় করার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, শিলিগুড়ি শহরে হিলকার্ট রোডের উপর নির্মিত ও বণ্টিত ফ্ল্যাটগুলির মালিকানা হস্তান্তরের জন্য মহামান্য হাইকোর্টের অন্তবর্তীকালীন আদেশনামা খারিজের ক্ষেত্রে খুব একটা অগ্রগতি হয় নি।

৯। মাননীয় সদস্যগণ জানেন যে, সমগ্র বিশ্বে এখন ব্যাপক আবাসন সমস্যা, তাই রাষ্ট্রসংঘ ১৯৮৭ সালকে গৃহহীনদের আশ্রয়দানের আন্তর্জাতিক বর্ষ হিসেবে ঘোষণা করেছিল। যাইহোক, আই ওয়াই এস এইচ পরিকল্পনার কার্য আমাদের রাজ্যে ১৯৮৫-৮৬ সালে শুরু হয়েছিল এবং সপ্তম যোজনায় এই খাতে বরাদ্দের পরিমাণ ছিল ৮৫০ লক্ষ টাকা। ১৯৮৮-৮৯ সালের চলতি আর্থিক বছরে এই প্রকল্পে ২০০ লক্ষ টাকা প্রদান করা হয়েছে যার বিনিময়ে রাজ্যের বিভিন্ন জেলায় প্রায় ২,০৪০টি গৃহহীন পরিবার উপকৃত হবে। উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা, হাওড়া, হুগলি, বর্ধমান, মেদিনীপুর, পুরুলিয়া ও কলিকাতা মহানগরীর উন্নয়ন এলাকায় এই প্রকল্পের কার্য অগ্রগতির মুখে। ১৯৮৭ সালে আই ওয়াই এস এইচ-এর সমাপ্তি ঘোষিত হলেও, এই পরিকল্পনার অন্তর্ভুক্ত নির্মীয়মাণ প্রকল্পগুলি সমাপ্ত করার কার্য এখনও এগিয়ে চলেছে। ১৯৮৫-৮৬ সালে এই প্রকল্প গ্রহণের শুরু থেকে ইতিমধ্যে ৪ কোটি ৭৫ লক্ষ ৯১ হাজার টাকা বিভিন্ন কার্যনির্বাহী সংস্থাকে দেওয়া হয়েছে। চলতি বছরের বরাদ্দ ২০০ লক্ষ টাকার মধ্যে ৫২,৮০,৯৪৭ টাকা কার্যনির্বাহী সংস্থাগুলিকে দেওয়া হয়েছে এবং আশা করা হচ্ছে অবশিষ্ট টাকা আগামী ৩১-এ মার্চের মধ্যে বণ্টন করা সম্ভব হবে। এই প্রকল্পে মোট ৪ হাজার ৪ শত ৭৪টি আবাস ইউনিট নির্মাণ করা হয়েছে। আই ওয়াই এস এইচ প্রকল্পের কাজ কার্যত চলতি আর্থিক বছরে শেষ হয়ে যাচ্ছে, কিন্তু তবুও সম্ভাব্য প্রয়োজনীয় ব্যয় নির্বাহের জন্য আগামী বছরে (১৯৮৯-৯০) মাত্র ১ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। গ্রামাঞ্চলে আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তিদের জন্য গৃহনির্মাণ উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ বিভিন্ন জেলাগুলিতে কর্মসূচি গ্রহণ করেছেন। গ্রামাঞ্চলে সরকার অধিগৃহীত জমি ব্যবহার করে নির্মাণ ব্যয় সংকোচনের প্রয়াস চালানো হচ্ছে। স্থানীয় লভ্য গৃহনির্মাণ মাল-মশলা এই নির্মাণকার্যে ব্যবহৃত হবে। আরও ব্যয় সংকোচনের অভিপ্রায়ে এই প্রকল্পটি এন আর ই-পি এবং আর এল ই জি পি প্রভৃতি দারিদ্র্যদূরীকরণ প্রকল্পের সঙ্গে সংযোজিত করা হবে।

১০। এখন আমি গৃহনির্মাণ কার্যে নিয়োজিত একটি বৃহৎ সরকারি সংস্থা, পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের কার্যাবলি সম্পর্কে মাননীয় সদস্যগণের দৃষ্টি আকর্ষণ করতে আগ্রহী। পর্ষদ বাজার থেকে ঋণ সংগ্রহ করে এবং হাডকো থেকে প্রাপ্ত ঋণের সাহায্যে তার আবাসন প্রকল্পগুলি বাস্তবায়িত করে। ন্যায্যমূল্যে উপযুক্ত জমির দুষ্প্রাপ্যতা হল পর্ষদের সর্ববৃহৎ প্রতিবন্ধকতা। আবাসন পর্ষদ রাজ্যে সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তি, নিম্ন, মধ্য ও উচ্চ আয়সম্পন্ন ব্যক্তিদের আবাসন প্রদানের ক্ষেত্রে বিশেষ গুরুত্ব দিয়ে বহু আবাসন

ইউনিটের সরবরাহে সতত ব্যস্ত, তাই পর্ষদের জন্য জমি সংগ্রহের বিষয়টি রাজ্য সরকার গভীরভাবে অনুধাবন করছেন। ১৯৮৭-৮৮ শেষ পর্যন্ত পর্ষদ মোট ১৫,৮১৬টি আবাস ইউনিট নির্মাণের কার্য সমাপ্ত করেছেন ; হিসাবটি হল এইরূপ—১,১১৬টি সমাজের দুর্বলতর শ্রেণীর ব্যক্তিদের জন্য, ৩,০০৫টি নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য এবং মধ্য ও উচ্চ আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য যথাক্রমে ৬,৫৭২টি ও ৫,১৬৮টি। ১৯৮৮-৮৯ সালে, নিম্ন-আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য নির্দিষ্ট ৫৬টি ফ্ল্যাট সহ মোট ৯১৫টি আবাসন ইউনিট নির্মাণের লক্ষ্যমাত্রা নির্দ্ধারিত হয়েছিল। ১৯৮৯-৯০ সালের পর্ষদের প্রস্তাবিত লক্ষ্যমাত্রা হল মোট ১,৩০৪টি আবাসন নির্মাণ করা যার মধ্যে ৪০টি ইউনিট হবে নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য, ৫১২টি মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য এবং ৭৫২টি উচ্চ আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য। পর্ষদ আশা করছে যে, নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য ১৭৪টি, মধ্য ও উচ্চ আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য যথাক্রমে ৩৬৮টি ও ৯৯৭টি ইউনিটের নির্মাণকার্য ঐ সময়ের মধ্যে সম্পন্ন করতে সক্ষম হবেন। এ ছাড়া, পর্ষদ গ্রামীণ আবাসন প্রকল্প ও ঘূর্ণিঝড়ে বিধ্বস্ত উত্তর ও ২৪-পরগনা জেলায় সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তিদের জন্য আবাসন প্রকল্প রূপায়ণে যথাক্রমে ১,৪০০টি এবং ১৭,৫০০টি আবাসন ইউনিট নির্মাণের লক্ষমাত্রা ধার্য করেছেন। এ কাজ অবশ্য জেলা পরিষদের মাধ্যমে সম্পন্ন হবে। আশা করা যায় যে, ১৯৮৯-৯০ সালে পর্ষদ মোট ২১,৭৫০টি আবাসনের নির্মাণকার্য সম্পন্ন করবেন। গ্রামীণ আবাসন প্রকল্পের ক্ষেত্রে স্থানীয় লভ্য গৃহনির্মাণসামগ্রী ব্যবহার এবং উপকৃত ব্যক্তিদের নির্মাণকার্যে অংশগ্রহণের নীতি গ্রহণ করা হয়েছে। পর্ষদ ১৯৮৯-৯০ সালে মোট ২৩ কোটি ১৭ লক্ষ ৫০ হাজার টাকার বাজেট বরাদ্দের প্রস্তাব করেছেন এর মধ্যে ১ কোটি ৬৫ লক্ষ টাকা বাজার থেকে ঋণ হিসাবে গ্রহণ করা হবে।

১১। ১০ বর্গ কিমি বিস্তৃত বিধাননগর (লবণহ্রদ) শহর পরিকল্পনার একটি চমৎকার নিদর্শন এবং এখানে স্বাধীনতাউত্তর কালের কলিকাতায় জনসংখ্যার চাপ হ্রাসের নিমিত্ত ৫ লক্ষ মানুষের বাসস্থানের সংস্থান করা যাবে এবং ভূগর্ভস্থ পয়ঃপ্রাণালী, পানীয় জলের সরবরাহ, হাসপাতাল, বাণিজ্যিক প্রতিষ্ঠান, পার্ক, উদ্যান, স্থানীয় সরকারি কেন্দ্র, খেলার মাঠ, বিদ্যালয় ও মহাবিদ্যালয় সহ নগরজীবনের সকল প্রকার সুযোগ-সুবিধা নিয়ে ইহা সম্পূর্ণভাবে বিকশিত। ইহা ইঞ্জিনিয়ারিং সহ উচ্চশিক্ষা ও প্রযুক্তিবিদ্যার কেন্দ্র এবং জাতীয় পর্যায়ে গুরুত্বপূর্ণ গবেষণা কেন্দ্র হিসাবে সুন্দরভাবে গড়ে উঠছে। অধিকতর আবাসন সুবিধা প্রদানের জন্য প্রাকৃতিক ভারসাম্য বিনষ্ট না করে আরও ৭০০ একর জমিতে শহরটির সম্প্রসারণের কাজ চলছে। এই নগরের অপর একটি বিশিষ্ট দিক হল রাজ্য সরকরের উদ্যোগে ৪০ একর ও ৯৩ একর জমির উপর প্রতিষ্ঠিত দুইটি বিশাল ইলেকট্রনিক শিল্প। অন্যান্য ক্ষুদ্রশিল্প সংস্থাকেও উপযুক্ত পরিমাণ প্লট বণ্টন করা হয়েছে। কলিকাতা ও নিকটবর্তী অঞ্চলের জনগণের চিত্তবিনোদনের কথা চিন্তা করে 'ডিয়ার পার্ক' ও 'ঝিলমিল' প্রভৃতি বিনোদন কেন্দ্র স্থাপন করা হয়েছে। অপর একটি 'কেন্দ্রীয় পার্ক' নির্মাণের কাজ চলছে। বিধাননগরের উন্নয়ন, বাগজোলা জলনিকাশি প্রকল্পের রক্ষণাবেক্ষণ ও মেরামতি ও বিধাননগর প্রশাসন পরিচালনার জন্য ১৯৮৯-৯০ সালে ৬ কোটি ৭৩ লক্ষ ৭৮ হাজার টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাবটি করা হয়েছে।

১২। নগর উন্নয়ন দপ্তর তার অধীনস্থ কল্যাণী ও পাতিপুকুর উপনগরীদ্বয় এবং সেখানে অবস্থিত আবাসন প্রকল্পগুলির রক্ষণাবেক্ষণের দায়িত্ব পালন করেন এবং সেই কারণে ১৯৮৯-৯০ সালে ১ লক্ষ ৭০ হাজার টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

১৩। ১৯৭৮ সালে বন্যায় ক্ষতিগ্রস্ত এলাকায় গ্রামীণ গৃহনির্মাণ ঋণদান প্রকল্পটি জেলা পরিষদগুলির মাধ্যমে রূপায়িত হয় এবং এই উদ্দেশ্যে ১৯৮৯-৯০ সালে ৫ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

১৪। কলিকাতা মহানগরীর ব্যাপক আবাসন সমস্যা, বিশেষত নিম্ন ও মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের আবাস সমস্যা সম্পর্কে সরকার খুবই সচেতন। বৃহদায়তনে স্বল্পব্যয়ে গৃহনির্মাণের ক্ষেত্রে জমির অতিরিক্ত বাজারদর একটি বড় প্রতিবন্ধকতা। এই সমস্যা কিছুটা লাঘব করার জন্য কলিকাতায় প্রাপ্ত সরকারের অব্যবহৃত জমিগুলিতে স্বল্পব্যয়ে আবাসন নির্মাণের কথা চিন্তা করা হচ্ছে এবং এই উদ্দেশ্যে, সরকারের বিভিন্ন দপ্তরের অধীন অব্যবহৃত জমি আবাসন বিভাগের নিয়ন্ত্রণ ও পরিচালনায় নিয়ে আসার কথা বিবেচনা করা হচ্ছে।

১৫। মাননীয় সদস্যগণের স্মরণ থাকতে পারে যে, ১৯৮৭-৮৮ সালে বিভাগীয় বাজেট পেশ করার সময় বলেছিলাম যে আমাদের আবাসন নীতি হবে, গৃহনির্মাণ কার্যাবলি কলিকাতা ও কলিকাতার নিকটবর্তী পুরসভাগুলি থেকে রাজ্যের বিভিন্ন শহর ও পুরসভাগুলিতে সম্প্রসারিত করা, গ্রামাঞ্চলে গৃহহীন পরিবারবর্গের জন্য আবাসন প্রকল্প গ্রহণ করা, এবং স্বল্পব্যয়ে গৃহনির্মাণ প্রযুক্তি গ্রহণ করে সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তি ও নিম্নআয়সম্পন্ন ব্যক্তিদের বাসগৃহ প্রদান করা। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ-এর কর্মসূচি সম্প্রসারিত করে পর্ষদকে উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা, মুর্শিদাবাদ, মালদহ, পশ্চিম দিনাজপুর, নদীয়া ও হুগলি জলার বন্যাবিধ্বস্ত ও ঘূর্ণিঝড়ে বিপর্যস্ত ২১ হাজার ৭৫০টি সমাজের আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর পরিবারকে গৃহ প্রদান করার দায়িত্বভার অর্পণ করা হয়েছে। এই কার্যও জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির মাধ্যমে সম্পন্ন হবে। এই ব্যাপারে, প্রয়োজনীয় জমির দুষ্প্রাপ্যতা বড় বাধা। বৃহদায়তনে গৃহনির্মাণ প্রকল্প গ্রহণের উদ্দেশ্যে সংশ্লিষ্ট দপ্তরসমূহের মধ্যে আলাপ আলোচনার মাধ্যমে বে-সরকারি ও সরকার অধিকৃত উপযুক্ত জমি সংগ্রহের জন্য গভীর প্রয়াস চালানো হচ্ছে। স্বল্পব্যয় প্রযুক্তি গ্রহণ করা, স্থানীয় লভ্য গৃহনির্মাণ মালমশলা ব্যবহার করা, শ্রমিক ও দক্ষ কারিগর নিয়োগ করা হল গ্রামীণ আবাসন প্রকল্পের প্রধান লক্ষ্য এবং এই নীতির ফলে গ্রামাঞ্চলে অতিরিক্ত কর্মসংস্থানের সুবিধা হবে।

মহাশয়, এই ক'টি কথা বলে আমার উপস্থাপিত দাবি অনুমোদনের জন্য আমি সভাকে অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 37

## Major Head : 2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,40,18,98,000 be

granted for expenditure under Demand No. 37, Major Head : "2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development".

(This is inclusive of a total sum of Rs. 35,04,75,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Buddhadeb Bhattacharjee was laid on the Table

২। দ্রুত নগরায়ন একটি অনিবার্য প্রক্রিয়া। এই পরিস্থিতির সঙ্গে সামঞ্জস্য রেখে চলতে হলে শহরাঞ্চলের পরিকল্পিত উন্নয়ন প্রয়োজন বলে বিবেচিত হচ্ছে। ১৯৭৯ সালের শহর ও জনপদ পরিকল্পনা আইনের বিভিন্ন বিধান রূপায়ণের মাধ্যমেই এরূপ পরিকল্পিত উন্নয়ন সম্ভব। কলকাতা মেট্রোপলিটন জেলার বিভিন্ন অংশের জন্য খসড়া উন্নয়ন পরিকল্পনা প্রকাশ করা এবং তারপরে বিশদ উন্নয়ন পরিকল্পনা প্রণয়ন করা এই কর্মকাণ্ডের অন্তর্ভুক্ত। এ-বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। কলকাতা মেট্রোপলিটন জেলা ও তার সন্নিহিত অঞ্চলসুহ সম্পর্কে একটি পরিপ্রেক্ষিত পরিকল্পনা প্রণয়নের কাজ রাজ্য যোজনা পর্ষদ প্রায় শেষ করে এনেছে। কেবল বড় বড় নগরের দিকেই মনোযোগ না দিয়ে শহরাঞ্চলের বিভিন্ন বড়, মাঝারি ও ছোট জনবসতির সুষম বিকাশ সুনিশ্চিত করাই অভিপ্রেত।

জনাকীর্ণ শহরাঞ্চলে জমি একটি দুষ্প্রাপ্য সম্পদ হিসাবে বিবেচিত হয়ে থাকে। জমির সর্বোত্তম ব্যবহার সুনিশ্চিত করার উদ্দেশ্যে কলকাতা মেট্রোপলিটন জেলার বিভিন্ন অংশের জন্য ভূমি-ব্যবহার মানচিত্র প্রস্তুত করা হচ্ছে। বিভিন্ন আয়-গোষ্ঠীর মানুষদের আরও বেশি ক'রে আবাসনের সুযোগ-সুবিধা দেওয়ার উদ্দেশ্যে নতুন নতুন অঞ্চলের উন্নয়নের ব্যবস্থাও নেওয়া হচ্ছে। অননুমোদিত যে-সমস্ত নির্মাণকার্যের দরুন শহরাঞ্চলে জীবনযাত্রার বিপন্ন হচ্ছে, সেগুলির সম্বন্ধে দৃঢ়তা সহকারে ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। শহরাঞ্চলের জমি নিয়ে ফাটকাবাজি বন্ধ করার জন্য নিরবচ্ছিন্ন নজরদারির আবশ্যকতা রয়েছে। এ-ধরনের অবাঞ্ছনীয় কার্যকলাপ রোধ করতে কিছু কিছু ব্যবস্থা নেওয়া হচ্ছে। কেন্দ্রীয় ব্যবসায় জেলার উপর চাপ কমানোর উদ্দেশ্যে নতুন নতুন অঞ্চলকে বিকল্প বিকাশ কেন্দ্র হিসাবে গড়ে তোলা হচ্ছে।

পূর্ববর্তী বছরগুলির মতোই, পরিকল্পনা ও রূপায়ণের বিকেন্দ্রীকরণের বিষয়টিকে উচ্চ অগ্রাধিকার দেওয়া হচ্ছে। পৌরসংঘগুলিকে তাদের ক্ষেত্রাধিকারভুক্ত অঞ্চলসমূহে পরিকল্পনা ও প্রকল্প রূপায়ণের প্রক্রিয়ায় আরও বেশিভাবে বিজড়িত ক'রে দেওয়া হচ্ছে। শহরাঞ্চলের দরিদ্র মানুষদের কর্মবিনিয়োগ-সম্ভাবনা বৃদ্ধি এবং শহরাঞ্চলের বস্তিগুলিতে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ-সংক্রান্ত প্রকল্পগুলি রূপায়ণের কাজ অব্যাহতভাবে চালিয়ে যাওয়া হবে।

৩। ১৯৮৯-৯০ সালে সি এম ডি-এর যোজনা বিনিয়োগের পরিমাণ হল ৬৫.৮০ কোটি টাকা। রাজ্য সরকার যোজনা খাত থেকে ৪৫.০০ কোটি টাকা বরাদ্দ করেছে। আরও ৮.৮০ কোটি টাকা সি এম ডি এ তার অভ্যন্তরীণ সম্পদ থেকে দেবে। বাকি ১২.০০ কোটি টাকার সংস্থান স্থিরীকৃত করতে হবে।

৪। এই সুযোগে আমি এখন পূর্বোক্ত দাবির অন্তর্গত কিছু কছু কাজকর্মের কথা বলব ঃ

(ক) **জলসরবরাহ ঃ** বরানগর-কামারহাটি ও শ্রীরামপুর জলশোধন প্ল্যান্টের কাজ এগিয়ে চলেছে। অন্য যে-সমস্ত কাজ অগ্রগতির পথে সেগুলির মধ্যে রয়েছে টালা-পলতা সিস্টেমের নবরূপদান, গার্ডেনরীচে নিম্নচাপ পাম্পিং স্টেশন নির্মাণ এবং কলকতায় সেকেণ্ডারি গ্রিডের উন্নতিসাধন। আশা করা যাচ্ছে, টালা-পলতা মেন বসানোর ও গার্ডেনরীচে নিম্নচাপ পাম্পিং স্টেশন নির্মাণের কাজ শেষ হবে।

(খ) **জল নিষ্কাশন ও আবর্জনা অপসারণ ঃ** নগরে জল জমা ঘটিত সমস্যার প্রধান কারণ এই যে, বর্তমান ভূগর্ভস্থ নর্দমাগুলির বহনক্ষমতা কমে গেছে। বিভিন্ন স্থানে এই বহন ক্ষমতা বৃদ্ধির জন্য কয়েকটি কর্মপন্থা অবলম্বন করা হয়েছে। তাতে সমস্যার কিছুটা সমাধান হবে। একটি উপযুক্ত জঞ্জাল অপসারণ ব্যবস্থার রূপায়ণ পরিকল্পনার অন্তর্ভুক্ত হয়েছে, তাতে আবর্জনার পুনর্ব্যবহারের পদ্ধতি ও ধাপাস্থিত আবর্জনা ফেলার মাঠের ওপর চাপ কমানোর উপর জোর দেওয়া হয়েছে।

(গ) **পরিযান ও পরিবহন ব্যবস্থা ঃ** প্রিন্স আনোয়ার শা রোড ও নেতাজী সুভাষ রোডের সংযোগসাধক সড়কের এবং নতুন হাওড়া বাস টার্মিনাসের নির্মাণকার্যের উল্লেখযোগ্য অগ্রগতি হয়েছে। হাওড়া রেল স্টেশনে ফেরি ক্রসিং থেকে সাবওয়ে নির্মাণের কাজ শেষ হবে বলে আশা করা হচ্ছে। অন্য যেসব পূর্তকার্য এগিয়ে চলেছে, সেগুলির মধ্যে আছে কোনা এক্সপ্রেসওয়ে, টালিনালা ছাড়িয়ে হস্টার্ন মেট্রোপলিটন বাইপাসের দক্ষিণাংশ, ইস্ট-ওয়েস্ট রোড, দেশপ্রাণ শাসমল রোড ও মহাত্মা গান্ধী রোডের সংযোগসাধক সড়ক, গড়িয়া বাস টার্মিনাস ইত্যাদির নির্মাণকার্য।

(ঘ) **বস্তি উন্নয়ন ঃ** কলকাতা শহরে যে ৩০.২৮ লক্ষ বস্তিবাসী রয়েছেন, তাঁদের মধ্যে ২২.৭৯ লক্ষ বস্তিবাসীকে কিছুটা পৌর সুযোগ-সুবিধা দেওয়া সম্ভব হয়েছে। বস্তি উন্নয়ন কর্মসূচির উদ্দেশ্য হল পরিবেশের উন্নতিসাধন। স্বাস্থ্যরক্ষা, পানীয় জলসরবরাহ, জল নিষ্কাশন, সড়ক ও পায়ে চলার পথ সম্পর্কে উন্নতমানের সুযোগ-সুবিধার মাধ্যমেই সেটা করা হয়ে থাকে। আশা করা যায়, এ বছর সি এম ডি এ আরও ৫০ হাজার বস্তিবাসীকে এর আওতায় নিয়ে আসতে পারবে।

(ঙ) **আবাসন ও অঞ্চল উন্নয়ন ঃ** ই ডবলু এস এবং এল আই জি-র লোকদের জন্য বৈষ্ণবঘাটা-পাটুলি অঞ্চলে ৩,৭৯৩টি ইউনিটের যে লক্ষ্যমাত্রা আছে, তার মধ্যে ৩,৭৪১টি মূল গৃহ (কোর হাউস) নির্মাণের কাজ এ-পর্যন্ত সম্পূর্ণ হয়েছে। এম আই জি এবং এইচ আই জি-র ব্যক্তিদের ঐখানে ৪০০টির মতো আবাসিক প্লটের দখল দেওয়া হয়েছে। বৈষ্ণবঘাটা-পাটুলি অঞ্চল এবং পূর্ব-কলকাতায় পরিকাঠামোগত উন্নয়নের কাজ এগিয়ে চলেছে।

(চ) **কলকাতা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট ও হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্ট ঃ** নগর উন্নয়নের কাজ দ্রুততর করা ও তাতে অধিকতর সমন্বয়সাধনের উদ্দেশ্যে সি আই টি ও এইচ আই টি-র বোর্ড দুটিকে অপসারিত করা হয়েছে এবং সংস্থা দুটিকে সি এম

ডি এ-র অধীনে আনা হয়েছে। নগরের কিছু কিছু জনাকীর্ণ অঞ্চলে ক্যালকাটা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট যেসব উন্নয়নমূলক পূর্তকর্ম শুরু করবে তারজন্য ৩০,০০,০০০ টাকা (ত্রিশ লক্ষ টাকা) ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টও ৩০,০০,০০০ টাকা (ত্রিশ লক্ষ টাকা) ব্যয়ে হাওড়ার বিভিন্ন অংশে উন্নয়মূলক নানাবিধ পূর্তকর্ম শুরু করবে।

(ছ) **কলকাতা পৌর নিগম এবং সি এম ডি অঞ্চলের অন্যান্য স্থানীয় সংস্থাকে আর্থিক সাহায্যদান ঃ** প্রধানত সি এম ডি-এর অর্থ বিনিয়োগে ইতিমধ্যে সৃষ্ট পৌর-পরিসম্পদসমূহের রক্ষণাবেক্ষণের উদ্দেশ্যে কলকাতা পৌর নিগম ও সি এম ডি অঞ্চলের অন্যান্য স্থানীয় সংস্থাকে ১৩,৫০,০০,০০০ টাকা (তের কোটি পঞ্চাশ লক্ষ টাকা) সাহায্যদানের প্রস্তাব করা হয়েছে। স্থানীয় পৌরসংঘগুলির মহার্ঘভাতা প্রদান বাবদ ব্যয়ের ৮০ শতাংশ মেটাবার উদ্দেশ্যে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন দপ্তর ৫৩,২০,৪৫,০০ টাকা (তিপান্ন কোটি কুড়ি লক্ষ পঁয়তাল্লিশ হাজার টাকা) ব্যয় করবে। এই দপ্তর কলকাতা পৌর নিগমকে জলসরবরাহ, জল ও ময়লা নিষ্কাশন ও বস্তি পরিষেবার কাজে সহায়তার জন্য আর ১,৫০,০০,০০০ টাকা (এক কোটি পঞ্চাশ লক্ষ টাকা) ব্যয় করবে।

৫। বিধাননগর একটি পরিকল্পিত উপনগর হিসাবে দ্রুত গড়ে উঠছে। জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে বিধাননগরে বর্তমানে যে পরিমাণ জলসরবরাহ করা হচ্ছে তা বাড়ানো আবশ্যক হয়ে পড়েছে। এ সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। বিধাননগরে একটি নোটিফায়েড এরিয়া অথরিটি গঠন করতে হবে।

৬। হলদিয়া, আসানসোল, দুর্গাপুর ও শিলিগুড়ি-জলপাইগুড়ি ডেভেলপমেন্ট অথরিটিকে জলসরবরাহ, জল ও ময়লা নিষ্কাশন, সড়ক, বাজার ও বিপণি কেন্দ্র নির্মাণ, বিভিন্ন শ্রেণীর লোকদের বাসগৃহ তৈরি ইত্যাদি পরিকাঠামোগত সুযোগ-সুবিধা গড়ে তোলার জন্য ৭,৫৯,০০,০০০ টাকা (সাত কোটি উনষাট লক্ষ টাকা) প্রদান করা হয়েছে। উল্লিখিত ডেভেলপমেন্ট অথরিটিগুলিকে তাদের পরিচালন ব্যয় মেটানোর জন্য ১,১১,০০,০০০ টাকা (এক কোটি এগার লক্ষ টাকা) দেওয়া হয়েছে। উক্ত অথরিটিগুলির ভূমি-ব্যবহার মানচিত্র ও তালিকা, উন্নয়নের প্রাথমিক ও বিস্তৃত রূপরেখা প্রণয়নের জন্য ১৩.৫০ লক্ষ টাকার প্রয়োজন হবে। শ্রীনিকেতন-শান্তিনিকেতনে পরিকল্পিত উন্নয়ন কর্মসূচি হাতে নেওয়ার একটি নতুন ডেভেলপমেন্ট অথরিটি গঠনের বিষয়টি সরকারের বিবেচনাধীন রয়েছে।

৭। এই বলে, আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি চূড়ান্তভাবে পেশ করছি।

## DEMAND No. 38

### Major Head : 2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,59,34,000 be granted

[27th March, 1989]

for expenditure under Demand No. 38, Major Head : "2201—Information and Publicity, 4220—Capital Outlay on Infomation and Publicity and 6220—Loans for Information and Publicity".

(This is inclusive of a total sum of Rs. 50,84,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Buddhadeb Bhattacharjee was laid on the Table

বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গ দ্বাদশ বর্ষে পদার্পণ করেছে। বাস্তবিকই এ এক বিরাট রাজনৈতিক কৃতিত্ব। কারণ এই সরকারকে বহুরকম প্রতিক্রিয়াশীল শক্তির আক্রমণের মধ্য দিয়ে পথ করে চলতে হয়েছে। এইসব শক্তি অবিরত ও উদ্দেশ্য-প্রণোদিত কুৎসা রটনা করে সর্বদাই জনসাধারণকে বিপথে চালিত করতে সচেষ্ট থেকেছে। আমরা অবশ্য পশ্চিমবঙ্গবাসীর কাছে আমাদের গর্ব ও কৃতজ্ঞতাবোধ প্রকাশ করছি একারণে যে, তাঁরা ধারাবাহিক অপপ্রচারে বিভ্রান্ত হতে অস্বীকার করেছেন এবং পরিবর্তে এই সরকারকেই জানিয়েছেন তাঁদের সর্বাত্মক সমর্থন। এর সুস্পষ্ট প্রতিফলন ঘটেছে তিনটি সাধারণ ও বহু উপ-নির্বাচনে এবং সেই সঙ্গে পঞ্চায়েত ও পৌর নির্বাচনে। এর ফলে সরকার ও জনগণের মধ্যে বোঝাপড়ার মনোভাব আরও ভাল করে তোলার জন্য ও জনগণের কাছে সরকারের মতামত ও কর্মসূচি যথাযথভাবে পৌঁছে দেওয়ার কাজে তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের দায়িত্ব আরও বেড়ে গেছে।

আর্থিক অসুবিধা সত্ত্বেও পরিচিত প্রচার-মাধ্যমগুলির, যেমন বিজ্ঞাপন থেকে প্রদর্শনী, আলোচনাসভা থেকে পত্র-পত্রিকা সমেত নানাবিধ প্রকাশনা এবং তথ্যচিত্র প্রযোজনা থেকে সাংস্কৃতিক অনুষ্ঠানাদির মধ্য দিয়ে এই বিভাগ দেশের প্রত্যন্ত গ্রামের মানুষদের কাছেও পৌঁছবার জন্য তার কর্মধারা প্রসারিত করে চলেছে।

কিন্তু এসব কাজ কখনোই কুসুমাস্তীর্ণ ছিল না। যতদূর সম্ভব বেশি মানুষের কাছে পৌঁছবার জন্য আমাদের আন্তরিক প্রচেষ্টা, কেন্দ্র-নিয়ন্ত্রিত দুটি গুরুত্বপূর্ণ প্রচার মাধ্যম, দূরদর্শন ও আকাশবাণীর অসহযোগিতাপূর্ণ ও রাজ্য সরকার বিরোধী মনোভাবের দ্বারা প্রতিহত হয়েছে।

মাননীয় সদস্যদের মনে আছে যে, বামফ্রন্ট সরকারের এই দুই কেন্দ্রীয় সংস্থার অসহযোগী দৃষ্টিভঙ্গি তুলে ধরার জন্য এইসব বিষয়ের খানিকটা বিস্তৃত উদাহরণ সহকারে গতবার উল্লেখ করেছিলাম। পরিস্থিতি এখনও একই আছে। এ দুই সংস্থা পশ্চিমবঙ্গের বিষয় ও কর্মসূচির ব্যাপারে ক্রমাগত অবহেলা করে চলেছে। এছাড়াও এই দুই গুরুত্বপূর্ণ মাধ্যম নিজস্ব কার্যকলাপ তুলে ধরার যে বৈধ অধিকার এই সরকারের আছে তা এখনও অস্বীকার করা হচ্ছে। যেমন, সম্প্রতি দূরদর্শন কর্তৃপক্ষ বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের উপর রাজ্য সরকারের দেওয়া একটি বিজ্ঞাপন প্রচার ব্যাপারে নেতিবাচক ভূমিকা নিয়েছে। দুর্ভাগ্যের বিষয় হ'ল দূরদর্শনের দ্বিতীয় চ্যানেলের পরিচালনার ভার রাজ্যগুলির হাতে তুলে দেওয়ার যে দাবি আমার ছিল সে বিষয়েও কোনও কর্ণপাত করা হয়নি।

প্রসঙ্গত আমরা একশ্রেণীর সংবাদপত্রের দৃষ্টিভঙ্গি তুলে ধরছি। বামফ্রন্ট সরকার শুরু থেকেই সংবাদপত্রের স্বাধীনতাকে গণতন্ত্রের গুরুত্বপূর্ণ একটি উপাদান হিসেবে বজায় রাখার

জন্য অঙ্গীকারবদ্ধ। দুর্ভাগ্যবশত কিছু একচেটিয়া পুঁজির সংবাদপত্র বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কুৎসা রটাতেই আগ্রহী। তার কারণ তাদের শ্রেণীগত অবস্থান। গণতান্ত্রিক ব্যবস্থায় প্রতিটি সংবাদপত্রেরই সরকারের সাথে সব ব্যাপারেই একমত না হওয়ার অধিকার আছে। কিন্তু তা তাদের সম্পাদকীয় ও বিশ্লেষণধর্মী লেখায় প্রতিফলিত হওয়া উচিত। কিন্তু তাদের ক্ষেত্রে দুঃখের সাথে আমরা লক্ষ্য করছি যে সংবাদগুলিতে বিকৃত তথ্য, এমনকি উদ্দেশ্যপ্রণোদিত কুৎসাজনক, ভিত্তিহীন সংবাদ পরিবেশন করা হচ্ছে। রাজ্য সরকার আন্তরিকভাবে আশা করছেন যে দৈনিক ও সাময়িক পত্রিকাগুলি জনগণের প্রতি তাদের দায়িত্ব ও ভূমিকা সম্বন্ধে সচেতন থাকবে এবং সাংবাদিকতার ক্ষেত্রে এই রাজ্যের যে ঐতিহ্য ও সুনাম আছে তা কলঙ্কিত হতে দেবে না। সাধারণ সাংবাদিকদের সঙ্গেও সু-সম্পর্ক বজায় রাখতে এই বিভাগ সচেষ্ট থাকবে।

এখানে আমরা মাননীয় সদস্যদের অবগতির জন্য গত আর্থিক বছরে তথ্য ও সংস্কৃতি দপ্তরের বিভিন্ন শাখার বিবিধ কার্যকলাপ নিয়ে সংক্ষেপে আলোচনা করছি।

**তথ্যশাখা :**

বিগত আর্থিক বছরে তথ্য বিভাগের কাজকর্মের মধ্যে গণমাধ্যম কেন্দ্র বিশেষ উল্লেখের দাবি রাখে। এই কেন্দ্রে সংবাদপত্র ও অন্যান্য গণমাধ্যম কর্মরত সাংবাদিকদের পরামর্শ ও সহযোগতায় ও এই রাজ্যে গণমাধ্যমের চর্চাকে আরও প্রশস্ত ও বলিষ্ঠ করার উদ্দেশ্যে নির্দিষ্ট কর্মসূচির ভিত্তিতে ইতিমধ্যে কাজ শুরু হয়ে দিয়েছে। শ্রী হীরেন মুখার্জির সভাপতিত্বে একটি কমিটি এই কেন্দ্রের কাজ পরিচালনা করে। সম্প্রতি এই কেন্দ্র গ্রামীণ সাংবাদিকদের জন্য একটি সংক্ষিপ্ত প্রশিক্ষণক্রম পরিচালনা করে। ২৫ জন গ্রামীণ সাংবাদিক বিশিষ্ট সাংবাদিকদের কাছে প্রশিক্ষণ লাভ করেন।

চিত্র-সাংবাদিক, সাংবাদিক ও সাংবাদিকতার সাথে যুক্ত বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে গঠিত নতুন প্রেস অ্যাক্রেডিটেশন কমিটি সুষ্ঠুভাবে কাজ করে চলেছে।

তাছাড়া এই বিভাগের অধীন বার্তা শাখা গণমাধ্যমগুলিকে নিরবচ্ছিন্নভাবে রাজ্য সরকারের নীতি, কার্যাবলি ও বিভিন্ন অনুষ্ঠানের প্রতিবেদন সরবরাহ করে কাজের ধারাবাহিকতাকে অব্যাহত রেখেছে। প্রকাশনা বিভাগ সংশ্লিষ্ট বিষয়ের উপর সাময়িক পত্র, পুস্তিকা ইত্যাদি প্রকাশ করে চলছে।

সরকার বিজ্ঞাপনের মাধ্যমেও তার বক্তব্য প্রচার করে থাকে। রাজনৈতিক দলমত নির্বিশেষে, রাজ্যের ও রাজ্যের বাইরের বিভিন্ন ভাষায় প্রকাশিত দৈনিক ও সাময়িক পত্র-পত্রিকাগুলিতে বিজ্ঞাপন দেওয়া হয়ে থাকে।

এই দপ্তরের গ্রামীণ তথ্য উপ-শাখার কাজের পরিধি সমগ্র, পশ্চিমবঙ্গব্যাপী বিস্তৃত। এর পরিকাঠামোকে আরও শক্তিশালী করে তোলার জন্য কিছু গুরুত্বপূর্ণ পদক্ষেপ নেওয়া হয়েছে। ১৯৭৭-এর পর গ্রামীণ তথ্য শাখা ধাপে ধাপে মহকুমাস্তর পর্যন্ত সম্প্রসারিত হয়েছে। ইতিমধ্যে প্রতিটি জেলায় একজন করে ফিল্ড ইনফরমেশন অ্যাসিস্ট্যান্ট ও ব্লকস্তরে ৯০টি উন্নয়ন ব্লকে ক্ষেত্রীয় কর্মী নিয়োগ করা হয়েছে। জেলাগুলিতে মোট ১০৪টি শ্রুতিদর্শন ইউনিট আছে।

সমস্ত জেলা ও মহকুমায় তথ্যকেন্দ্র খোলা হয়েছে। সম্প্রতি, নবগঠিত উত্তর ২৪-পরগনা জেলার সদর দপ্তর বারাসতে একট তথ্যকেন্দ্র সহ ঐ জেলার তথ্য কার্যালয় খোলা হয়েছে। অনুরূপভাবে কল্যাণী ও বোলপুরে মহকুমা তথ্য কার্যালয় সংলগ্ন নতুন দুটি তথ্যকেন্দ্রও খোলা হয়েছে। উত্তরবঙ্গের শিলিগুড়িতে আধুনিক প্রেক্ষাগৃহ ও প্রদর্শনী-কক্ষ সহ রাজ্য পর্যায়ের তথ্যকেন্দ্র খোলা হয়েছে। প্রেক্ষাগৃহের নাম দেওয়া হয়েছে "দীনবন্ধু মঞ্চ"। চা-বাগান এলাকায় এইসব শ্রমিকের জন্য তিনটি এবং আসানসোল কয়লাখনি অঞ্চলে এখানকার জন্য দুটি বিশেষ তথ্যকেন্দ্র খোলা হয়েছে। নতুন দুটি তথ্যকেন্দ্রের মধ্যে একটি তৈরি করা হয়েছে কাকদ্বীপে এবং আর একটি হলদিয়ায়।

এ রাজ্যের বাইরে যাঁরা থাকেন তাঁদের সামনে রাজ্য সরকারের নীতি ও কাজ-কর্মগুলি তুলে ধরার উদ্দেশ্যে দিল্লি, মাদ্রাজ, ভুবনেশ্বর ও আগরতলায় তথ্যকেন্দ্র খোলা হয়েছে। বোম্বাই ও ত্রিবান্দ্রামে নতুন দুটি তথ্যকেন্দ্র খোলার প্রস্তাব এখন বিবেচনা করে দেখা হচ্ছে।

মহাকরণের একতলায় জনসংযোগ কেন্দ্রে কাজকর্ম বহুল পরিমাণে বৃদ্ধি পেয়েছে। কলিকাতা তথ্যকেন্দ্রে এবং নিউ সেক্রেটারিয়েট ভবনেও অনুরূপ একটি জনসংযোগ কেন্দ্র খোলা হয়েছে।

এই বিভাগ পরিচালিত বসুমতী কর্পোরেশন এবং বিশেষ করে তার দৈনিক পত্রিকাটি আর্থিক ও প্রশাসনিক দিক থেকে এই বিভাগের সামনে একটি সমস্যা হিসেবে উপস্থিত হয়েছে। একটি অনুসন্ধান কমিটিও করা হয়েছে এই সমস্যার সমাধানের লক্ষ্যে। এই কমিটির সুপারিশের উপর এখন বিচার-বিবেচনা করা হচ্ছে।

**চলচ্চিত্র শাখা :**

গত কয়েক বছরে পশ্চিমবঙ্গের চলচ্চিত্র শিল্পের স্বার্থে সরকার যে-সকল নতুন উদ্যোগ গ্রহণ করেছিলেন, বিগত বছর সেই সকল ক্ষেত্রে সংহতি আনার ব্যবস্থা করা হয়েছে।

বিভাগীয়ভাবে, নিয়মিত সংবাদচিত্র তৈরি করা ছাড়াও সম্ভাবনাময় চলচ্চিত্রশিল্পীদের উৎসাহিত করার উদ্দেশ্যে সরকার গত বছর ৫টি তথ্যচিত্র ক্রয় করেছেন। এগুলির মধ্যে উল্লেখযোগ্য জীবনভিত্তিক চিত্র "গোপালচন্দ্র ভট্টাচার্য", "আচার্য প্রফুল্লচন্দ্র রায়" প্রভৃতি। সরকার প্রযোজিত উল্লেখ্য তথ্যচিত্রের মধ্যে রয়েছে "পশ্চিমবঙ্গের পুরাতত্ত্ব"। পশ্চিমবঙ্গ চলচ্চিত্র নিগম বিগত বছরেও চলচ্চিত্র পরিবেশনার কাজ অব্যাহত রেখেছেন। এ বছর 'মধুবন' কাহিনীচিত্রটি বাণিজ্যিক মুক্তিলাভ করেছে।

রঙিন ছবি নির্মাণে উৎসাহ দেবার উদ্দেশ্যে প্রবর্তিত ভরতুকি প্রকল্প পশ্চিমবাংলার চলচ্চিত্র প্রযোজকদের উৎসাহিত করেছে। ইতিমধ্যে রঙিন চলচ্চিত্র পরিস্ফুটনাগার" 'রূপায়ণ'-এর কর্মদক্ষতা বৃদ্ধির উদ্দেশ্যে অতিরিক্ত যন্ত্রপাতি ক্রয়ের জন্য সরকার এবছর ২২ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। এই প্রসঙ্গে বিশেষভাবে উল্লেখযোগ্য বিষয় রূপায়ণে'র অন্যতম অংশ 'রেকর্ডিং থিয়েটার'-টির নির্মাণকাজ এবছর সম্পূর্ণ হয়েছে এবং খুব শীঘ্রই এই থিয়েটারটি বাণিজ্যিক ভিত্তিতে কাজ শুরু করবে। সম্পূর্ণ এই প্রকল্পটি এখন সমগ্র পূর্বাঞ্চলের চলচ্চিত্র শিল্পের স্বার্থে আরও অর্থবহ ভূমিকা পালন করতে সক্ষম হবে। গত বছর প্রকল্পটি সম্পূর্ণ করার উদ্দেশ্যে ৫৩ লক্ষ টাকা মঞ্জুর করা হচ্ছে।

সরকার অধিগৃহীত ও পরিচালিত 'টেকনিশিয়ান স্টুডিও' বিগত বছরেও উল্লেখযোগ্য ব্যবসায়িক সাফল্য লাভ করেছে। পূর্বতন রাধা ফিল্মে স্টুডিওটি বর্তমানে চলচ্চিত্র-সংক্রান্ত কাজে ব্যবহৃত হচ্ছে। সরকার পরিচালিত পশ্চিমবঙ্গ চলচ্চিত্র কেন্দ্র 'নন্দন' বিগত বছরেও ঈপ্সিত ভূমিকা পালন করেছে। বিগত বছরের উল্লেখযোগ্য ঘটনাসমূহের মধ্যে রয়েছে জাতীয় সংহতিসাধক আঞ্চলিক চলচ্চিত্র উৎসব, সোভিয়েত উৎসবের অন্তর্গত সোভিয়েত চলচ্চিত্র উৎসব, বুলগেরিয়া চলচ্চিত্র উৎসব এবং ব্ল্যাক আমেরিকান চলচ্চিত্র উৎসব। এই কেন্দ্রটির পক্ষ থেকে বাংলা চলচ্চিত্রের ইতিহাসের উপর একটি গবেষণামূলক প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

শুধুমাত্র চলচ্চিত্র সম্পর্কিত গ্রন্থাগার হিসাবে 'নন্দনে'র ঋত্বিক ঘটকের নামাঙ্কিত গ্রন্থাগারটি একটি অনন্য ভূমিকা পালন করে চলছে। ইতিমধ্যে এই কেন্দ্রের সংরক্ষণাগারে মূল্যবান প্রাচীন ছবি এবং ভিডিও ছবির সংগ্রহ বৃদ্ধি পেয়েছে। তথাকথিত বাণিজ্যিক সম্ভাবনাহীন বেশ কিছু উৎকৃষ্ট দেশি এবং বিদেশি ছবিকে 'নন্দন' বিগত বছর চলচ্চিত্রামোদীদের সমক্ষে পেশ করতে সক্ষম হয়েছে। বাংলা চলচ্চিত্রের গৌরবোজ্জ্বল যুগের ছবির উৎসবের আয়োজন করে নন্দন আর একটি প্রয়োজনীয় কর্তব্য সম্পন্ন করেছে। বিগত বছরের আরও দুটি উল্লেখযোগ্য ঘটনা ভারতের প্রতিনিধি স্থানীয় তথ্য-চলচ্চিত্রকারদের একটি আলোচনাচক্র এবং দু'দিন ব্যাপি অনুষ্ঠিত পশ্চিমবঙ্গ চলচ্চিত্র শিল্পের ওপর আয়োজিত একটি আলোচনাসভা।

দুঃস্থ চলচ্চিত্র কলাকুশলীদের আর্থিক সহায়তা দেবার উদ্দেশ্যে গত বছর রাজ্য সরকার সংশ্লিষ্ট তহবিলে মোট ১,২৫,০০০ টাকা মঞ্জুর করেছেন। চলচ্চিত্র প্রদর্শন সংক্রান্ত বিভিন্ন সমস্যা পর্যালোচনা করে সরকারের কাছে সুপারিশ পেশ করার উদ্দেশ্যে রাজ্য সরকার রাজ্য পরিকল্পনা পর্ষদের একজন সদস্যের সভাপতিত্বে একটি "সিনেমা এনকোয়ারী কমিটি" গঠন করেছিলেন। কমিটির সদস্যরা ইতিমধ্যে এ রাজ্যের বিভিন্ন প্রতিনিধি স্থানীয় ব্যক্তি ও প্রতিষ্ঠানের সঙ্গে যোগাযোগ করে প্রয়োজনীয় তথ্য সংগ্রহ করেছেন। এই উপলক্ষে তাঁরা বিভিন্ন রাজ্যের চলচ্চিত্র শিল্পের প্রতিনিধিদের সঙ্গেও সাক্ষাৎ করে না। খুব শীঘ্রই কমিটি তাঁদের রিপোর্ট সরকারের কাছে পেশ করবেন বলে আশা করা যাচ্ছে।

কলকাতা চলচ্চিত্র প্রেক্ষাগৃহের সীমিত সংখ্যা চলচ্চিত্রের বাণিজ্যিক মুক্তির অন্তরায়। বে-সরকারিভাবে পরিচালিত কলকাতার 'মিনার্ভা সিনেমা' হলটি বন্ধ হওয়ায় অতিরিক্ত সঙ্কটের সৃষ্টি হয়েছে। রাজ্য সরকার সিনেমা হলটি পুনরায় চালু করার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমের মাধ্যমে কলকাতা পুরসভার কাছ থেকে এটিকে "দীর্ঘমেয়াদী লিজ-এর" ভিত্তিতে গ্রহণ করার সিদ্ধান্ত নিয়েছেন। হলটির সংস্কার এবং যন্ত্রপাতি ক্রয়ের উদ্দেশ্যে সরকার চলচ্চিত্র উন্নয়ন নিগমকে ২৫ (পঁচিশ) লক্ষ টাকা ঋণ দিয়েছেন। নিগমের পরিচালনাধীনে এই হলটি ভাল ছবির বাণিজ্যিক মুক্তি সম্ভাবনার দ্বার উন্মুক্ত করবে। আগামী ১৬ এপ্রিল চার্লি-চ্যাপলিনের জন্মশতবার্ষিকীতে এই হলটি মহান শিল্পীর নামে নামাঙ্কিত হবে।

পশ্চিমবঙ্গের চলচ্চিত্র শিল্পের অন্যতম প্রধান সমস্যা বাংলা ছবির বাণিজ্যিক মুক্তির সীমাবদ্ধতা। অন্যান্য চলচ্চিত্র প্রযোজক রাজ্যের তুলনায় এ রাজ্যে চলচ্চিত্র প্রেক্ষাগৃহের সংখ্যা কম। অন্যদিকে এ রাজ্যের বাইরে তৈরি ছবি অধিকতর অর্থবলের সাহায্যে স্থানীয় প্রেক্ষাগৃহগুলি দখল করে রেখেছে।

এর সঙ্গে যুক্ত হয়েছে স্থানীয় প্রদর্শকদের বাংলা ছবির প্রতি উপেক্ষা ও অনাগ্রহ। এর ফলে ভাল বাংলা ছবি উপেক্ষিত, অথচ অন্য ভাষায় নির্মিত নির্গুণ ছবি প্রদর্শকদের আনুকূল্য লাভ করে। এই প্রতিকূল পরিস্থিতির প্রেক্ষাপটে রাজ্য সরকার পশ্চিমবঙ্গ সিনেমা আইন, ১৯৫৪-বি সংশোধন করে পশ্চিমবাংলার প্রেক্ষাগৃহে বাংলা ছবি দেখানো বাধ্যতামূলক করার সিদ্ধান্ত নিয়েছেন। প্রচলিত আইনে একটি উপধারা সংযোজিত করে সরকারকে এই ক্ষমতা প্রদান করা হবে। এই ক্ষমতাবলে সরকার যে-কোনও সিনেমা হলকে বছরে সর্বাধিক ৬ মাস বাধ্যতামূলকভাবে বাংলা ছবি দেখানোর নির্দেশ দিতে পারবেন। এই উদ্দেশ্যে সরকার বর্তমান অধিবেশনে একটি সংশোধনী বিল পেশ করবেন। ভিডিও চলচ্চিত্রের লাইসেন্স সংক্রান্ত বিষয়টি বর্তমানে মহামান্য হাইকোর্টের বিচারাধীন। বে-আইনি ভিডিও চলচ্চিত্র ক্যাসেট প্রদর্শন ও মজুত করার বিরুদ্ধে বিগত বছরে সরকার ব্যাপক প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করেছেন। অশালীন চলচ্চিত্র প্রচারপত্র ব্যবহার করার অপরাধেও যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**সংস্কৃতি শাখা ঃ**

বিভাগের সংস্কৃতি শাখার বহুমুখি কর্মকাণ্ড বিগত কয়েক বছরে এ রাজ্যের সর্বস্তরের জনজীবনে প্রাণের স্পন্দন এনেছে, শুধু তাই নয়, পৃষ্ঠপোষকতার অভাবে সৃজনশীলতার যেসব ধারা রূদ্ধগত হয়েছিল তা আবার বহতা পেয়েছে। ভাষা, সাহিত্য এবং সংস্কৃতির বিভিন্ন উপশাখায় ব্যক্তিগত বা গোষ্ঠিগত নানা উদ্যোগ দীর্ঘকাল ধরেই আছে কিন্তু সৃজনশীল ও বিশেষজ্ঞদের জন্য কোনও সর্বমান্য সংস্থা খুব কমই ছিল। বর্তমান সরকার রাজ্যের বিশিষ্ট বুদ্ধিজীবী ও সৃজনকর্মের সঙ্গে যুক্ত পুরোধা পুরুষদের সমন্বয়ে ভাষা-সাহিত্য, সঙ্গীত-নৃত্য, নাটক, চিত্রকলা-ভাস্কর্য, লোকসংস্কৃতি প্রভৃতি ক্ষেত্রে আকাদেমি বা পর্ষদ গড়ে তুলেছে। আমাদের সরকার আরও বিশ্বাস করে বৃহৎ পুঁজিলালিত পণ্য-সংস্কৃতির সর্বগ্রাসী চাপের মুখোমুখি জীবনমুখি সংস্কৃতির নব ধারাকে প্রতিষ্ঠা করতে হবে। বিশেষত অতীতের সম্পাদকে মর্যাদা সহকারে রক্ষা করা, বর্তমান সহায়-সম্বলহীন প্রয়াসগুলিকে প্রয়োজনীয় রসদ যোগান, নতুন নতুন সৃষ্টি-প্রতিভার অনুসন্ধান, পালন ও প্রশিক্ষণ, ব্যবসায়িক পুঁজি যেখানে বিমুখ সেখানে সৃষ্টির উৎসমুখ উন্মুক্ত করে দেওয়া, প্রয়োজনে বিকল্প সুস্থ সংস্কৃতির সম্মিলিত প্রয়োজনার দৃষ্টান্ত স্থাপন করা এবং সর্বাত্মক সংস্কৃতিচর্চা মিলনভূমি রচনা করে জাতীয় সংহতির আদর্শ রূপায়িত করাই বর্তমান সরকারের উদ্দেশ্য।

ব্যবসার লক্ষ্য নিয়ে নয়, সৃষ্টি আনন্দে ও জনসংস্কৃতি প্রসারের আদর্শে অনুপ্রাণিত হয়ে চিরদিনই একদল মানুষ বা অসংখ্য গণ-সংস্থা সংস্কৃতির ফসল ফলিয়েছেন যা চিরায়ত মূল্য পেয়েছে। নাটক-যাত্রা, সঙ্গীত, চিত্রকলা ও লোকসংস্কৃতির চর্চায় নিরত সৃজনশীল প্রতিষ্ঠানকে প্রতি বছর আর্থিক অনুদান দেওয়া হয়ে থাকে। ব্যক্তি বা প্রতিষ্ঠান সব ক্ষেত্রেই প্রাপক নির্বাচন করা হয় বিজ্ঞাপনের মাধ্যমে আবেদনপত্র আহ্বান করে বিশেষজ্ঞদের নিয়ে গঠিত নির্বাচকমণ্ডলীর মাধ্যমে। সঙ্গীত, নৃত্য, চিত্র-ভাস্কর্য ও নাটকের ক্ষেত্রে প্রবীণ ও গুনীজনদের প্রতিভার স্বীকৃতিস্বরূপ যথাক্রমে আলাউদ্দিন, অবনীন্দ্র ও দীনবন্ধু পুরস্কার প্রবর্তন এই সরকারই করেছে। বিগত বছরে সাংস্কৃতিক কর্মসূচি রূপায়ণের অন্যতম প্রধান বৈশিষ্ট্য ছিল অবহেলিত উত্তরবঙ্গে এবং দক্ষিণবঙ্গের জেলাগুলির প্রত্যন্তে পৌঁছানো এবং সে কাজ সম্ভব হয়েছে।

পশ্চিমবঙ্গ রাজ্য সঙ্গীত অ্যাকাদেমি অন্যান্য বছরের মতো কলকাতা কেন্দ্রে সঙ্গীত-নৃত্য প্রতিযোগিতা সংগঠিত করার পাশাপাশি এবার প্রথম উত্তরবঙ্গের জেলাগুলির জন্য শিলিগুড়িতে প্রতিযোগিতার আয়োজন করে। নবীন প্রতিভার সন্ধানে এই প্রতিযোগিতাগুলি আজ সর্বোতমান্য হয়ে উঠেছে। অনুরূপভাবে নবীন প্রতিভার প্রতিপালনের উদ্দেশ্য নিয়ে কলকাতায় ৫টি, শিলিগুড়িতে ১টি নৃত্য প্রশিক্ষণের কর্মশালা সংঘটিত হয়েছে। স্বনামধন্য শ্রীমতী অমলা শঙ্কর, শ্রীমতী সংযুক্তা পাণিগ্রাহী, কলামণ্ডলম কৃষ্ণাণনায়ার প্রমুখ সর্বভারতীয় প্রশিক্ষকরা শিক্ষাদান করেন। জ্ঞানপ্রকাশ ঘোষ, রাজ্যেশ্বর মিত্র, সলিল চৌধুরি প্রমুখ প্রায় ২০ জন সঙ্গীতজ্ঞের শিক্ষাদানে সাফল্য লাভ করে 'সঙ্গীত মূল্যায়ন' পাঠক্রম। শিলিগুড়ির দীনবন্ধু মঞ্চে সপ্তাহব্যাপী সঙ্গীত-বিষয়ক আলোচনাচক্রেও বিশিষ্ট ব্যক্তিরা অংশগ্রহণ করেন। এইসব প্রশিক্ষণ প্রকল্পে প্রায় এক হাজার নবীন শিল্পী উপকৃত হয়েছেন। সঙ্গীত আকাদেমির নবরূপায়িত ও পুনর্গঠিত ভবনটির দ্বারোদ্‌ঘাটন ওস্তাদ আলি আকবর খাঁর দ্বারা সম্পন্ন হয়েছে এবং সেখানে সংগ্রহশালা ও সঙ্গীত-বিষয়ক গ্রন্থাগারটি শুধু সর্বাধুনিক সাজসরঞ্জামে সজ্জিত করা হয়েছে, তাই নয়, আরও অনেক মূল্যবান গ্রন্থ ও প্রাচীন সংগ্রহ বস্তুতে সমৃদ্ধ করা হয়েছে। সঙ্গীতাচার্য আলাউদ্দিনের জীবন ও কর্ম নিয়ে প্রকাশিত 'আলাউদ্দিন ঃ জীবন, শিল্প ও সাধনা' গ্রন্থটি সমাদৃত হয়েছে।

বাংলার চারুকলা ও ভাস্কর্যের এক শতাব্দীরও বেশি সময়কালের সম্পদ সংগ্রহ করে সূচি চিত্রশালা স্থাপনের কাজ সম্পন্ন হতে চলেছে। যামিনী রায় চিত্রশালার রক্ষণাবেক্ষণে উন্নতি ঘটানো হয়েছে। নবীন শিল্পীদের নিয়ে চারুকলা প্রশিক্ষণ শিবির কলকাতা ও বর্ধমানে অনুষ্ঠিত হয়েছে। রাজ্যের সর্ববৃহৎ চারুকলা ও ভাস্কর্য প্রদর্শনী এবছরও সংগঠিত হয়েছে। যামিনী রায়ের জন্মশতবার্ষিকী উৎসবের সমাপ্তি হিসেবে দিল্লি, বাঁকুড়া ও বেলিয়াতোড়ে শিল্পীর মূলচিত্রের প্রদর্শনী ও শিল্পীর জীবন ও কর্মের উপর আলোচনাচক্র অনুষ্ঠানের কর্মসূচি রূপায়িত হয়েছে। শিল্পীর চিত্রের একটি অ্যালবাম প্রকাশের কাজও হাতে নেওয়া হয়েছে। হো-চি-মিন সরণিতে একটি বৃহৎ চিত্রশালা নির্মাণের জন্য রাজ্য সরকার বিনামূল্যে কেন্দ্রীয় সরকারকে আড়াই বিঘা জমি অর্পণ করেছেন।

বাংলা ভাষা ও সাহিত্যের চর্চা ও উন্নয়নের কাজে এবং অন্যান্য ভারতীয় ভাষার সাহিত্য ও জ্ঞানচর্চার সঙ্গে সম্পর্ক স্থাপনে পশ্চিমবঙ্গ বাংলা আকাদেমি ইতিমধ্যেই ভূমিকা স্পষ্টতর করেছে। সচিত্র কিশোর অভিধান সঙ্কলন সহ জ্ঞানচর্চামূলক গ্রন্থমালা প্রকাশ ইত্যাদি প্রকল্পের কাজ অগ্রসর হচ্ছে। আকাদেমি পত্রিকা, প্রেমচন্দ্রের গল্প সংকলন, সত্যেন্দ্রনাথ কাব্যসংগ্রহ প্রভৃতি গ্রন্থ প্রকাশিত হয়ে জনসমাদর লাভ করেছে। সাহিত্যসম্রাট বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের জন্মের দেড় শতবর্ষ পূর্তি উপলক্ষে বঙ্গীয় সাহিত্য পরিষদের সঙ্গে যৌথভাবে পরিষদ ভবন ও শিশির মঞ্চে এবং কাঁঠালপাড়ায় সাহিত্যিকের বসতবাড়িতে জনসভা, আলোচনাচক্র ইত্যাদি কর্মসূচি পালিত হয়েছে। এই উপলক্ষে বঙ্কিমের একটি ছোট জীবনী প্রকাশ এবং জীবন ও সৃষ্টির উপর স্থায়ী প্রদর্শনী নির্মাণ ও বিভিন্ন স্থান প্রদর্শন করা হয়েছে। সুকুমার রায়ের শতবার্ষিকী উপলক্ষে পরিকল্পিত জীবনী ও প্রবন্ধ সঙ্কলন প্রকাশিত হবে। গ্রন্থপ্রকাশ অনুদান প্রকল্পে নবীন ও প্রবীণ লেখকদের উৎসাহিত করার কাজ অব্যাহত রয়েছে।

বাংলার ঐতিহ্যবাহী নাট্যচর্চার উৎকর্ষবিধানের জন্য উত্তর কলকাতার গিরিশ মঞ্চে পশ্চিমবঙ্গ নাট্য আকাদেমি প্রতিষ্ঠিত হয়েছে। আকাদেমি ভবনের জন্য গিরিশ মঞ্চ সংলগ্ন একখণ্ড জমি সংগ্রহ করা হয়েছে যেখানে ভবন নির্মাণের কাজ এই আর্থিক বছরে শুরু করার প্রচেষ্টা নেওয়া হয়েছে। নাট্যবিষয়ক গ্রন্থাগার, সংগ্রহশালা ছাড়াও বিভিন্ন গ্রুপ থিয়েটারের অনুশীলনের জন্য উপযুক্ত ব্যবস্থা রাখা হবে। চারটি আঞ্চলিক নাট্য প্রশিক্ষণ শিবির সংগঠিত করার পর বাছাই শিক্ষার্থীদের নিয়ে গিরিশ মঞ্চে কেন্দ্রীয় নাট্য প্রশিক্ষণ শিবির অনুষ্ঠিত হয়েছে। বিগত বছরের প্রযোজনা বাবদ অনুদানপ্রাপ্ত দলগুলি এবং পুরস্কারপ্রাপ্ত নাট্য সংস্থাদের নিয়ে 'নাট্যউৎসব আয়োজিত হয়েছে। কলকাতা ও মফস্বল জেলাগুলির প্রায় পঞ্চাশটি নাটক-যাত্রার দলকে আর্থিক সহায়তা দান ছাড়াও বিশেষ নাট্য প্রযোজনা অনুদান প্রকল্প অনুসারে বিগত বছরের মতো এবারও সাতটি দলকে অনুদান দেওয়া হয়েছে। বহুদিন ধরে কলকাতার প্রথিতযশা নাট্যকর্মীদের ইচ্ছা ছিল সম্মিলত প্রয়াসে নাট্য আকাদেমির উদ্যোগে একটি বড় মাপের নাটক প্রযোজনা করা। বিভিন্ন নাট্যদলের শিল্পীদের অংশগ্রহণে মহান নাট্যকার উইলিয়াম শেক্সপিয়ারের 'এ মিড সামার নাইট্স ড্রিম', অবলম্বনে উৎপল দত্ত অনূদিত ও পরিচালিত 'চৈতালী রাতের স্বপ্ন' প্রযোজনাটি সেই আকাঙ্ক্ষপূরণ করেছে। নাট্য অ্যাকাদেমির মুখপত্র এবং পশ্চিমবাংলার নাট্যচর্চার বিবরণীমূলক তথ্যসমৃদ্ধ এবং নাট্যপঞ্জী প্রকাশের উদ্যোগ গ্রহণ করা হয়েছে। নাট্যাচার্য শিশিরকুমার ভাদুড়ী ও মহর্ষি মনোরঞ্জন ভট্টাচার্যের জন্মশতবর্ষ যথাযোগ্য মর্যাদার সঙ্গে প্রতিপালনের জন্য নাট্য আকাদেমি কর্মসূচি গ্রহণ করেছে।

বর্তমান সরকারের সংস্কৃতিনীতির অন্যতম মুখ্য দৃষ্টিপাত লোকসংস্কৃতি ও আদিবাসী সংস্কৃতি পুনরুজ্জীবন ও উৎকর্ষের প্রতি। সভ্যতার আদিকাল থেকে দরিদ্র অবহেলিত শ্রমজীবী মানুষেরাই এই মহান সংস্কৃতি ধারার স্রষ্টা। সাধারণ শিল্পীদের সঙ্গে লোকশিল্পীদের সংস্থাগুলিকেও আর্থিক সহায়তা দিয়ে জীবন-জীবিকার সংগ্রামের পাশাপাশি শ্রমজীবী শিল্পীদের সৃষ্টিকর্মে উৎসাহিত করা হয়। শহুরে সংস্কৃতির আড়ম্বরই যে সবকিছু নয়, গ্রামীণ সংস্কৃতির মান এবং সৌন্দর্য যে কত উন্নত তার দৃষ্টান্ত মেলে লোকসংস্কৃতি পর্ষদের রাজ্য ও জেলান্তরের অভিজ্ঞ ব্যক্তিদের পরামর্শে আয়োজিত জেলা, বিভাগীয় এবং কেন্দ্রীয় লোকসংস্কৃতি উৎসবগুলিতে। এইবারই প্রথম জলপাইগুড়ি জেলার মাল শহরে চা-বাগিচার শ্রমিকদের নিয়ে যে লোক উৎসবটি অনুষ্ঠিত হয়ে গেল তা একটি অপরিজ্ঞাত জীবন শিল্পকে লোকচক্ষুর সামনে উদ্ভাসিত করে দিল। অনুষ্ঠিত হল পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুরের আদিবাসী সমাজের সংস্কৃতির পরিচয়সহ ব্যাপক লোকশিল্পীদের অংশগ্রহণের মধ্যে দিয়ে 'লোকসংস্কৃতি উৎসব' বাঁকুড়া। অদূর ভবিষ্যতে মুর্শিদাবাদ জেলাতেও এই ধরনের একটি উৎসব হবে। গ্রামাঞ্চলের লোকসংস্কৃতি ও লোকশিল্পের বর্ণাঢ্য সৃষ্টিকর্মের সম্পদ নিয়ে কলকাতায় সংগঠিত হয়েছে রাজ্য লোকসংস্কৃতি উৎসব ও মেলা। শহরের মানুষ প্রত্যক্ষ করেছেন এবং উপকৃত হয়েছেন এক প্রাণচঞ্চল লোকশিল্পে গভীরতা ও উচ্ছলতায়। লোকসংস্কৃতিকে সম্মানের সঙ্গে জনসমক্ষে প্রতিষ্ঠা করার পাশাপাশি লোকজীবনের বিভিন্নদিক নিয়েও গবেষণার প্রতি দৃষ্টি দেওয়া হয়েছে। 'লোকশ্রুতি' পত্রিকাটির বিভিন্ন সংখ্যা তার সাক্ষ্য বহন করছে। শুধু রাজ্যের মধ্যে নয়, আন্দামান ও নিকোবর দ্বীপপুঞ্জ, উড়িষ্যা, কেরালা, বিহার, দিল্লি, গ্যাংটক, আসাম, মহারাষ্ট্র প্রভৃতি স্থানে লোকসংস্কৃতিদল প্রেরণ করা হয়েছিল। তৃণমূলে লোকসংস্কৃতির যে চর্চা দীর্ঘকাল থেকে চলে আসছে, ক্ষেত্র অনুসন্ধানের মাধ্যমে তাকে চিহ্নিত করে উৎকর্ষ বিধানের যে দুরূহ কাজ সরকার হাতে

নিয়েছে তা ত্রিস্তর পঞ্চায়েতকে জড়িত না করে কার্যকর করা সম্ভব নয়। তাই সরকার পঞ্চায়েতের অভ্যন্তরে লোকসংস্কৃতির বিকাশের কাজকে যুক্ত করার পরিকল্পনা গ্রহণ করেছে। আগামী আর্থিক বছরে পরীক্ষামূলকভাবে কয়েকটি পঞ্চায়েত সমিতি স্তরে এই পরিকল্পনাকে রূপ দেওয়ার প্রয়াস করা হবে।

গ্রামাঞ্চলে জাতিধর্ম নির্বিশেষে সংহতির অন্যতম কেন্দ্রস্থল গ্রামীণ মেলাগুলি। এরমধ্যে বীরভূমের কেঁদুলি মেলা, জলপাইগুড়ির জলপেশ মেলা, কুচবিহারের রাসমেলাসহ প্রাচীন ঐতিহ্যবাহী মেলাগুলি যেমন রয়েছে তেমনি শান্তিনিকেতনের পৌষমেলা, শ্রীনিকেতনের কৃষিমেলা, পুরুলিয়ার নজরুল মেলা, হাওড়ার শরৎ ও বারতচন্দ্র মেলা ইত্যাদিও রয়েছে। সরকার সাধারণ মানুষের মিলনভূমি এইসব মেলাগুলিকে আর্থিক ও প্রশাসনিক সহায়তা দিয়ে সুষ্ঠুভাবে ব্যবস্থাপনা করে থাকে। বিকল্প সুস্থ সংস্কৃতির প্রচারে বিশেষত মফস্বল, শহর ও গ্রামাঞ্চলে এই বিভাগের কলকাতা, ঝাড়গ্রাম, শিলিগুড়ি ও দার্জিলিং-এর লোকরঞ্জন শাখাগুলি উল্লেখযোগ্য ভূমিকা পালন করে থাকে। নাটক, নৃত্যনাট্য, তরজা, আদিবাসী ও পার্বত্য নৃত্যগীত, ইত্যাদি পরিবেশনের মধ্যে দিয়ে লোকরঞ্জন শাখাগুলি অর্থনীতিগতভাবে পশ্চাৎপদ অঞ্চল সমূহের মানুষের সাংস্কৃতিক চাহিদা মিটিয়ে থাকে।

স্বাধীনতার চল্লিশ বছর পূর্তি ও জওহরলাল নেহরু এবং মৌলানা আজাদের শতবার্ষিকী উপলক্ষে দু'বছর-ব্যাপী কর্মসূচির রূপায়ণে রাজ্য সরকার জাতীয় সংহতির বিষয়টিকে গুরুত্ব দিয়েছিল। জাতীয় সংহতি বিভিন্ন সমস্যা নিয়ে জাতীয় স্তরের বিভিন্ন রাষ্ট্রনেতা বুদ্ধিজীবী ও সাংস্কৃতিক ব্যক্তিত্বদের নিয়ে কয়েকটি আলোচনাচক্র অনুষ্ঠিত হয়েছে। ভবিষ্যতে প্রফুল্ল চাকী ও ক্ষুদিরামের জন্মশতবার্ষিকী অনুষ্ঠান পালিত হবে। কেন্দ্রীয় ললিতকলা আকাদেমির সহযোগিতায় একটি সর্বভারতীয় শিল্পকলার প্রদর্শনীও সংগঠিত হয়েছিল এ রাজ্যে সর্বপ্রথম। নন্দনে অনুষ্ঠিত হয়েছিল সর্বভারতীয় চলচ্চিত্র উৎসব। সরকারি উদ্যোগে সর্বপ্রথম এই রাজ্যে আয়োজিত হয়েছিল ধ্রুপদী সঙ্গীতের আসর যার উদ্বোধনী ও সমাপ্তি অনুষ্ঠানে অংশগ্রহণ করেছিলেন আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন শিল্পীদ্বয় পণ্ডিত রবিশঙ্কর ও ওস্তাদ আলি আকবর খাঁ। এছাড়াও বিভিন্ন দিনে অংশ নিয়েছিলেন শ্রীমতী শুভলক্ষ্মী, ভীমসেন যোশী প্রমুখ ভারতের বিভিন্ন প্রান্ত থেকে আগত ধ্রুপদী সঙ্গীতের শিল্পীরা।

আন্ত-রাজ্য সাংস্কৃতিক কর্মসূচি বিনিময় প্রকল্প অনুসারে কেরালা থেকে একটি সাংস্কৃতিক দল এই রাজ্যের বিভিন্ন জেলায় অনুষ্ঠান পরিবেশন করেন। অনুরূপভাবে পশ্চিমবঙ্গ থেকে প্রেরিত একটি সাংস্কৃতিক দলও কেরালার ত্রিবান্দ্রমসহ বিভিন্ন জেলা পরিভ্রমণ করেন। ভারতে সোভিয়েত মহোৎসব এরাজ্যে ডিসেম্বর মাসে সমাপ্ত হয়েছে। এখন চলছে ফরাসী উৎসব। মাঝে ভিয়েতনাম ও মঙ্গোলিয়া থেকে একটি করে সাংস্কৃতিক দল সংস্কৃতিক প্রাণকেন্দ্র কলকাতায় অনুষ্ঠান পরিবেশন করে গেছে।

দক্ষিণ কলকাতায় মধুসূদন মঞ্চ নির্মাণের কাজে অগ্রগতি ঘটেছে। দক্ষিণ ২৪-পরগনার রাজপুর ও হাওড়ার রামরাজাতলায় ২টি পাবলিক হল নির্মাণের জন্য অর্থসাহায্য করা হয়েছে। আসানসোলে নতুন রবীন্দ্রভবনের নির্মাণ সম্পূর্ণ করার জন্য এই বিভাগ থেকে যথাসম্ভব আর্থিক সহায়তা করা হয়েছে। এছাড়া কৃষ্ণনগর, পুরুলিয়া, মালদা, চন্দননগর প্রভৃতি স্থানের রবীন্দ্র ভবনগুলির উন্নয়নের জন্য অর্থ বণ্টন করা হয়েছে। জেলার রবীন্দ্র

ভবনগুলি সুষ্ঠু পরিচালনা ও উন্নয়নের জন্য আগামী বছরের বাজেটে উপযুক্ত পরিমাণ অর্থের সংস্থান করা হয়েছে।

**প্রত্নতত্ত্ব শাখা ঃ**

১৯৮৮-৮৯ আর্থিক বছরে পুরাতত্ত্ব অধিকার দক্ষিণ চব্বিশ-পরগনা জেলার বোড়াল, আটঘড়া, মাহীনগর ও মঠবাড়ি ঘোষের চক অঞ্চলে এক পুরাতাত্ত্বিক অনুসন্ধান কাজ চালিয়ে আদি ঐতিহাসিক যুগের ও মধ্যযুগের নানা নিদর্শন আবিষ্কার করেছেন। এইরূপ অনুসন্ধানের ফলে মেদিনীপুর জেলার লালজল পাহাড়ে ও পুরুলিয়া জেলার জাবরবানি পাহাড়ে প্রাগৈতিহাসিক ও তৎপরবর্তী যুগের কিছু নিদর্শনও আবিষ্কার করেছেন। ভবিষ্যতে আদি গঙ্গা অধ্যুষিত উপরোক্ত স্থানসমূহে ও উত্তরবঙ্গের পশ্চিমদিনাজপুরে জেলার অন্তঃপাতী বাণগড় অঞ্চলে ব্যাপক অনুসন্ধান কাজ চলাবার পরিকল্পনাও এই অধিকারের আছে। এই আর্থিক বছরে মেদিনীপুর জেলার কংসাবতী নদীর তীরে অবস্থিত সিজুয়া রামগড় অঞ্চলে সীমিত উৎখননসমেত এক পুরাতাত্ত্বিক অনুসন্ধান কার্য চালানো হবে।

এই বৎসর এই অধিকার পুরাতত্ত্বকে গণমুখি করে তোলার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গের হাওড়া, হুগলি, নদীয়া, বীরভূম, পুরুলিয়া, পশ্চিমদিনাজপুর, দার্জিলিং ও কোচবিহার জেলায় আলোচনাচক্র ও আলোকচিত্র প্রদর্শনীর আয়োজন করেন। এই আলোচনাচক্রে বক্তব্য রাখেন পুরাতত্ত্বপ্রেমী সুধিবৃন্দ। আলোচনাচক্রে আলোকচিত্র প্রদর্শনীতে যথেষ্ট জনসমাগম হয়।

**মুদ্রাসংগ্রহ ঃ**

জলপাইগুড়ি জেলার মেটেলি থেকে ব্রিটিশ যুগের কিছু রৌপ্যমুদ্রা সংগৃহীত হয়েছে।

**প্রদর্শনী ঃ**

বিগত নভেম্বর (১৯৮৮) মাসে বিষ্ণুপুরে ও মুর্শিদাবাদে 'বিশ্ব সাংস্কৃতিক ঐতিহ্য সংরক্ষণ সপ্তাহ' উপলক্ষে যে আলোকচিত্র প্রদর্শনীর আয়োজন করা হয়, তাতে এই অধিকারও অংশগ্রহণ করেন ও একটি পুস্তিকা প্রকাশও করেন।

পশ্চিমবঙ্গের পুরাতত্ত্ব বিষয়ে একটি গবেষণামূলক গ্রন্থ প্রকাশের কার্য আরম্ভ করা হয়েছে।

'পুরাকীর্তি গ্রন্থমালার' ছয়টি গ্রন্থ ইতিমধ্যে প্রকাশিত হয়েছে। আরও চারটি গ্রন্থ (হুগলি জেলা, পুরুলিয়া জেলা, মালদহ জেলা ও পশ্চিমদিনাজপুর জেলার পুরাকীর্তি) প্রস্তুত করার কাজ হাতে নেওয়া হয়েছে।

আগামী বছর কলকাতা মহানগরীর তিনশো বছর পূর্তি হবে। এই বিভাগ আরও কয়েকটি বিভাগের সহযোগিতায় একটি সামগ্রিক কর্মসূচি রচনা করছে। অনতিবিলম্বে তা ঘোষণা করা হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি ৩৮ নং দাবির অধীনে মুখ্যখাত "২২২০—তথ্য ও প্রচার" খাতে ১০,৪৪,২৪,০০০ (দশ কোটি চুয়াল্লিশ লক্ষ চব্বিশ হাজার) টাকা, "৪২২০—তথ্য ও প্রচারের জন্য মূলধনী বিনিয়োগ" খাতে ৬০,১০,০০০ (ষাট লক্ষ দশ

হাজার) টাকা এবং "৬২২০ তথ্য ও প্রচরের জন্য ঋণ" খাতে ৫৫,০০,০০০, (পঞ্চাশ লক্ষ) টাকা ব্যয় মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

## DEMAND No. 39

### Major Head : 2230—Labour and Employment

**Shri Santi Ranjan Ghatak :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,52,72,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230—Labour and Employment".

(This is inclusive of a total sum of Rs. 6,88,18,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Santi Ranjan Ghatak was laid on the Table

২। শ্রম দপ্তরের প্রকাশনা 'লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, ১৯৮৮' বইটি মাননীয় সদস্যদের মধ্যে বিলি করা হবে। এই নথিটিতে শ্রম দপ্তরের কাজকর্মের, দপ্তরের অধীনস্থ বিভিন্ন কৃত্যকের এবং অন্যান্য সংস্থাগুলিতে শ্রম আইন প্রশাসন, সামাজিক নিরাপত্তা, শ্রমিক কল্যাণ ও কর্মসংস্থান এবং প্রশিক্ষণের বিষয়গুলি তুলে ধরার চেষ্টা করা হয়েছে। নথিটিতে প্রাসঙ্গিক পরিসংখ্যানসহ কাজকর্মের খতিয়ান সুনির্দিষ্টভাবে লিপিবদ্ধ করা হয়েছে। আমি এখন সংক্ষেপে কাজকর্মের গুরুত্বপূর্ণ বিষয়গুলি, সমস্যা এবং নীতির সম্পর্কে কিছু বলব।

৩.১। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, শ্রম সম্বন্ধীয় প্রশাসনিক নীতির ক্ষেত্রে শিল্পে সুসম্পর্ক ও শান্তি বজায় রাখা, শ্রমিকশ্রেণীর আইনগত অধিকারকে সুরক্ষিত করা এবং আরও প্রসারিত করা এবং ট্রেড ইউনিয়নের গণতান্ত্রিক কাজকর্মের ক্ষেত্রে সক্রিয় সমর্থন যোগানোর প্রতি আমরা বিশেষ জোর দিয়েছি। এই উদ্দেশ্যেই আমরা দ্বিপাক্ষিক ও ত্রিপাক্ষিক আলোচনার মধ্যে দিয়ে শিল্প-বিরোধ নিষ্পত্তি করায় প্রাধান্য দিয়েছি। এটা করতে গিয়ে শ্রমিকের সামর্থ প্রধান বিবেচ্য বিষয় হিসাবে চিহ্নিত হলেও শিল্পের প্রকৃত সমস্যার কথাও চিন্তা করা হয়েছে।

৩.২। মালিকদের লক-আউট এবং ব্যবসা বন্ধ করার প্রবণতায় আমরা খুবই উদ্বিগ্ন। শ্রমিকশ্রেণীর কষ্টার্জিত অধিকারের উপর আঘাত হানা, শ্রমিক সংখ্যা হ্রাস, কাজের বোঝা বাড়ানো, বেতন ও মহার্ঘভাতা এবং অন্যান্য আনুষঙ্গিক সুবিধা কমানো অথবা বৃদ্ধি স্থগিত রাখা—এ-সবের একমাত্র উদ্দেশ্য অবমাননাকার শর্ত মানার জন্য শ্রমিকশ্রেণীর উপর মালিকশ্রেণীর পরিকল্পিত আক্রমণ চরিতার্থ করা। অনেক ক্ষেত্রে মালিকেরা লক-আউট বিলম্বিত করে লক-আউট এবং বন্ধ কারখানার শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা কার্যকর মূলধন হিসাবে লগ্নি করার জন্য ধার দিতে চাপ দেওয়ার চেষ্টা করছে। সম্প্রতি বেশ কিছু সংখ্যক মালিক তাদের সংস্থাগুলো চালাবার জন্য সরকারের কাছে বিক্রয়কর মকুব অথবা বিক্রয়কর প্রদানের জন্য সুদবিহীন ধারের অন্যায্য সুবিধা চাইছে। কার্যকর মূলধন বাড়াবার অজুহাত দেখিয়ে অনেকে রাজ্য সরকরের কাছে উদ্বৃত্ত জমি বিক্রির অনুমতিও চাইছে। আমি দুঃখের সাথে উল্লেখ করতে চাই যে কোনও বিশেষ বন্ধ বা লক-আউট কারখানার পুনরুজ্জীবন

প্রকল্পের সাথে যুক্ত আর্থিক সংস্থাগুলি ঐ সব কারখানা খোলার বিষয়ে কোনও কোনও ক্ষেত্রে মালিকের দেওয়া শর্তগুলি সমর্থন করে। বহু সংস্থা আইনানুযায়ী তহবিলে শুধু তাদের দেয় চাঁদা বকেয়া রেখেছে তাই নয়, শ্রমিকদের দেওয়া চাঁদাও জমা দেয়নি। এই রাজ্যে ৩০-৯-৮৮ তারিখ পর্যন্ত প্রভিডেন্ট ফান্ডে ও কর্মচারি রাজ্যবিমা প্রকল্পে অনাদায়ি অর্থের পরিমাণ যথাক্রমে ১০৮.৩১ কোটি টাকা ও ২৭.৪১ কোটি টাকা। ইণ্ডিয়ান পেন্যাল কোডের ৪০৬/৪০৯ ধারা মোতাবেক কার্যকর ব্যবস্থা গ্রহণ সমেত ই পি এফ অ্যান্ড এম পি আইনের ৮ এবং ১৪ নং ধারা অনুযায়ী আইনানুগ ব্যবস্থার মাধ্যমে বকেয়া টাকা আদায়ের প্রচেষ্টা চালানো হচ্ছে। প্রভিডেন্ট ফান্ডে শ্রমিকদের দেওয়া টাকা তছরূপের অভিযোগে এ পর্যন্ত ২৬টি সংস্থার ২১ জনের বিরুদ্ধে পুলিশ ব্যবস্থা গ্রহণ করেছে এবং আলোচ্য সময়ে কয়েকজনকে গ্রেপ্তার করেছে। মালিকেরা বিভিন্ন কোর্টের মাধ্যমে স্থগিতাদেশ এনে এই ধরনের প্রচেষ্টাকে ব্যাহত করার চেষ্টা করছে।

৩.৩। কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতির ফলে বিভিন্ন শিল্পের অবস্থা ভীষণভাবে জটিল আকার ধারণ করেছে। ব্যক্তিগত মালিকানা সংস্থাগুলোকে বিভিন্ন আর্থিক সুযোগ ও সহায়তা দানের ফলে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি লক্ষণীয়ভাবে ঐ দিকে ঝুঁকে পড়েছে। রাষ্ট্রায়ত্ত শিল্পগুলির সমস্যার প্রতি কেন্দ্রীয় সরকার যথার্থ মনযোগ ও গুরুত্ব না দেওয়ায় আমাদের ভীষণ উদ্বেগের কারণ ঘটেছে। কেন্দ্রীয় সরকার ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট-এর অধীনে বিজ্ঞপ্তির নবীকরণ না করার ফলে বেঙ্গল পটারিজ, শ্রীদুর্গা কটন অ্যান্ড স্পিনিং অ্যান্ড উইভিং মিলস্, মোহিনী কটন মিলস্ ও মোটর মেশিনারিজ প্রভৃতি কারখানায় কর্মচ্যুত হয়েছে হাজার হাজার শ্রমিকের। শোনা যাচ্ছে যে, ভারত সরকার এই রাজ্যে অবস্থিত তাদের কয়েকটি সংস্থাকে সরাসরি বন্ধ করার দিকে এগোচ্ছে। কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রাধীন কোনও কোনও রাষ্ট্রায়ত্ত শিল্পে আধুনিকীকরণের পরিকল্পনা কার্যকর করার অজুহাতে ঠিকা শ্রমিকদের উদ্বৃত্ত দেখিয়ে ছাঁটাইয়ের চেষ্টা চলছে। এটা খুবই দুঃখের বিষয় যে ভারত সরকার এই রাজ্যের শ্রমিকদের স্বার্থের প্রতি চরম উদাসীনতা দেখাচ্ছে।

৩.৪। ১৯৮৭ সালে ৩৯টি ধর্মঘটে ৯২,৫৪৬ জন শ্রমিক যুক্ত ছিল এবং ১৬,৩৪,৭৫৫ শ্রম-দিবস নষ্ট হয়েছিল। আলোচ্য বর্ষে ৩৪টি ধর্মঘটে ৯৯,২৪৯ জন শ্রমিক যুক্ত ছিল এবং ৩৩,১৯,৯৪৬ শ্রম-দিবস নষ্ট হয়েছে। ১৯৮৭ সালে ১৯৭টি লক-আউটের ঘটনায় ১,৬১,৫৭৫ জন শ্রমিক যুক্ত ছিল এবং ২,১৪,৭২,১২৬টি শ্রম-দিবস নষ্ট হয়। সেই তুলনায় ১৯৮৮ সালে ১৯৪টি লক-আউটের ঘটনায় ১,৪৬,৮০৪ জন শ্রমিক যুক্ত ছিল এবং শ্রম-দিবস নষ্ট হয়েছিল—২,৪৮,০৯,৮৪৫টি। এটা দেখা যাবে যে সমগ্র শ্রম-দিবস নষ্টের জন্য যেখানে লক-আউট ৮৮.২% দায়ী সেখানে ধর্মঘট দায়ী মাত্র ১১.৮%। এই অবস্থার প্রতি রাজ্য সরকার সর্বক্ষণ দৃষ্টি রাখছে এবং লাগাতার আলোচনার মাধ্যমে লক-আউট তুলে নেওয়া ও বন্ধ কারখানা খোলার চেষ্টা চালাচ্ছে। নিরবচ্ছিন্ন আলোচনার ফলে ১৯৮৮ সালে ২২টি ধর্মঘটের ও ৬১টি লক-আউটের ক্ষেত্রে মীমাংসা হয় এবং এর ফলে প্রায় ১,৮০,০০ শ্রমিক উপকৃত হয়।

৩.৫। ১৯৮৮ সালে ৮টি শিল্প সংস্থা শিল্প বিরোধ আইন ১৯৪৭-এর ২৫(ও) ধারা অনুযায়ী সংস্থা বন্ধ করার অনুমতি চেয়ে দরখাস্ত করে। সংস্থাগুলিতে প্রায় ৫,০০০ শ্রমিক নিযুক্ত। রাজ্য সরকার আইনানুয়ায়ী শুনানী দিয়ে ঐ কারখানাগুলি বন্ধ করার অনুমতি দেয়নি।

ফলে এই সমস্ত শ্রমিকদের চাকুরি রক্ষা করতে পারা গেছে।

৩.৬। ঐ সমস্ত দরখাস্তকারিদের মধ্যে মলিনস্ ইন্ডিয়া—ঐ কারখানাটি বন্ধ করার আবেদন খারিজ করে শ্রম দপ্তর যে নির্দেশ দেয় তার বিরুদ্ধে এবং ঐ কারখানাটি বন্ধ করার অনুমতি চেয়ে সংবিধানের ২২৬ ধারা অনুযায়ী কলকাতা হাইকোর্টে আবেদন জানিয়েছে। মাননীয় বিচারপতি তাঁর ২৮-৯-৮৮ তারিখের রায়ে শিল্প-বিরোধ আইন, ১৯৪৭-এর ২৫(ও) ধারাটি সংবিধান-বহির্ভূত বিধায় সংবিধান-বিরোধী বলে মত প্রকাশ করেন। রাজ্য সরকার উক্ত রায়ের বিরুদ্ধে কলকাতা হাইকোর্টের ডিভিসন বেঞ্চে আপীল করে রায়টির স্থগিতাদেশ পেয়েছে।

৩.৭। মাননীয় সদস্যগণ অবশ্যই স্বীকার করবেন যে, মালিকপক্ষ থেকে যথেষ্ট উস্কানি থাকার ফলে শ্রমিকেরা উদ্বিগ্ন এবং চঞ্চল হতে বাধ্য। মালিকপক্ষ থেকে শ্রমিকদের অধিকার, সুযোগ-সুবিধা এবং জীবনধারণের উপর অধিকতর আক্রমণ হওয়া সত্ত্বেও তারা কিন্তু প্রশংসনীয় ধৈর্য ও বুদ্ধিমত্তার পরিচয় দিয়েছে। তারা শিল্পপ্রতিষ্ঠানগুলিকে বাঁচাবার জন্য যথেষ্ট পরিমাণে দায়িত্বজ্ঞান এবং সচেতনতার পরিচয় দিয়েছে। অনেক রুগ্ন প্রতিষ্ঠানে শ্রমিকেরা এবং ট্রেড ইউনিয়ন সংস্থাগুলো উৎপাদনশীলতা বাড়িয়ে প্রতিষ্ঠানটিকে লাভজনক করে তোলার জন্য সম্ভাব্য সহযোগিতা করছে। ন্যাশনাল টেনারীর শ্রমিকেরা তাদের নিজস্ব উদ্যোগে কোম্পানিটি এখনও পর্যন্ত চালু রেখেছে।

৪.১। মাননীয় সদস্যগণ নিশ্চয়ই অবহিত আছেন যে, সম্প্রতি রুগ্নশিল্পের সমস্যা পশ্চিমবঙ্গসহ সারা দেশে ব্যাপক আকার ধারণা করার ফলে হাজার হাজার শ্রমিকের কর্মচ্যুতি ঘটেছে। সারা দেশে ১ লক্ষ ৫০ হাজারের বেশি শিল্প-প্রতিষ্ঠান রুগ্ন ও বন্ধ হয়ে আছে বলে অনুমান করা হচ্ছে। শ্রমিক অশান্তি শিল্পগুলি রুগ্ন ও বন্ধ হওয়ার কারণ নয়। একদিকে ভারত সরকারের বিপথগামী আর্থিক ও বৈষয়িক নীতি, ভ্রান্ত পরিকল্পনা, ত্রুটিপূর্ণ অগ্রাধিকার, অবাধ আমদানি নীতি এবং অপরদিকে ব্যক্তিগত মালিকানাধীন শিল্পগুলিতে বিভিন্ন ধরনের দ্রব্যাদি উৎপাদনের জন্য অর্জিত মুনাফা পুনর্বিনিয়োগ না করা, প্রশাসনিক অব্যবস্থা, কৌশলে সম্পদ অন্যত্র সরিয়ে নেওয়া প্রভৃতি এই শোচনীয় অবস্থা সৃষ্টি করেছে। অধিকন্তু কেন্দ্রীয় সরকার এই রাজ্যে নূতন ও আধুনিক শিল্প-সংস্থা স্থাপন করার বিষয়ে উদ্দেশ্য প্রণোদিত অবহেলা ও অনীহা দেখাচ্ছে। কিছু কিছু প্রয়োজনীয় কাঁচামালের উৎপন্নের জায়গা থেকে পশ্চিমবঙ্গের শিল্পগুলি অনেক দূরে অবস্থিত। কেন্দ্রীয় সরকার মাসুল সমীকরণ নীতি চালু রাখার ফলে অন্য অঞ্চলের শিল্প-সংস্থাগুলি বিশেষভাবে উপকৃত হয়েছে। উপরোক্ত বিষয়গুলি পশ্চিমবঙ্গের শিল্পগুলির সমস্যা আরও বাড়িয়ে তুলেছে।

৪.২। ইতিপূর্বে রুগ্নশিল্পগুলিকে পুনরুজ্জীবিত করতে সাহায্য করার ব্যাপারে বোর্ড ফর ফিনানসিয়াল অ্যান্ড ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশনের কার্যকারিতা সম্পর্কে আমাদের গভীর সন্দেহের কথা উল্লেখ করেছিলাম। আমি মাননীয় সদস্যদের বিশেষ উদ্বেগের সাথে জানাতে চাই যে, বোর্ডের কাজকর্ম রুগ্নশিল্পগুলির পুনরুজ্জীবনের ক্ষেত্রে ঘোষিত লক্ষ্যে পৌঁছতে এখনও পর্যন্ত সাহায্য করেনি। বিচার্য বিষয়গুলির দ্রুত নিষ্পত্তির জন্য কলকাতায় একটি বেঞ্চ স্থাপনের ব্যাপারে আমরা ভারত সরকারকে পরামর্শ দিয়েছিলাম। কিন্তু দুর্ভাগ্যক্রমে আমাদের পরামর্শ এখনও পর্যন্ত গৃহীত হয়নি। ইত্যবসরে হিন্দুস্থান পিলকিংটন গ্লাস লিমিটেড এবং বেঙ্গল

পেপার মিলস লিমিটেড-এর মতো শিল্পসংস্থাগুলি দেউলিয়া ঘোষিত হয়েছে এবং আরও কিছু সংস্থাও ঘোষিত হওয়ার মুখে।

৪.৩। রাজ্য সরকার তার আর্থিক সীমাবদ্ধতার মধ্যেই রুগ্নশিল্পগুলিকে সাহায্য করার চেষ্টা করছে। মাননীয় সদস্যগণ আনন্দের সাথে লক্ষ্য করেছেন যে, মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে যে নূতন উৎসাহজনক প্রকল্পের কথা ঘোষণা করেছেন তার দ্বারা যে-সব শিল্পপতি এ রাজ্যে নূতন শিল্প প্রতিষ্ঠা করতে আগ্রহী তাদের অনেক সুযোগ-সুবিধা দেওয়া হবে। রুগ্ন ও বন্ধ কারখানাগুলির পুনরুজ্জীবনের জন্য শ্রমিকেরা সমবায় গঠন করলে তাদের কতকগুলি বিশেষ সুবিধা দেওয়া হবে বলেও তিনি ঘোষণ করেছেন। কোন একটি বিশেষ রুগ্নশিল্পকে পরীক্ষা করে কি কি সাহায্য দেওয়া যায় সেই বিষয়ে সুপারিশ করার জন্য রাজ্য সরকার মুখ্যসচিবের নেতৃত্বে একট উচ্চ ক্ষমতাশালী কমিটি গঠন করেছে।

৫.১। চটশিল্পে বিঘ্নসৃষ্টিকারী কঠিন সমস্যাগুলি সম্পর্কে আমি ইতিপূর্বে এই সভায় জানিয়েছিলাম। সম্প্রতি চটজাত দ্রব্যের দেশি ও বিদেশি বাজারে কিছু অগ্রগতির লক্ষণ দেখা যাচ্ছে। কিন্তু শিল্পের মূল সমস্যা ও ব্যাধি আগের মতই আছে। ১৯৮৮ সালে ২৫টি চটকল লক-আউটের আওতায় ছিল, যার মধ্যে ১৫টিতে আগে থেকেই লক-আউট চলছিল। শ্রমদপ্তরের লাগাতার প্রচেষ্টার মধ্যে দিয়ে ১৮টি কারখানা চুক্তির মাধ্যমে খোলানো সম্ভবপর হয়। বেশ কয়েক বছর ধরে লক-আউটের আওতাভুক্ত কিছু কিছু চটকল কাঁচা-পাট ব্যবসায়ী ও ফটকাবাজেরা কিনে নিয়েছে। তারা শ্রমিকদের চরম দুরবস্থার সুযোগ নিয়ে শিল্পভিত্তিক চুক্তি অনুযায়ী নির্দ্ধারিত বেতনের কম বেতন দিচ্ছে। অন্য কিছু মালিকেরাও কম বেতন গ্রহণ করতে শ্রমিকদের উপর চাপ সৃষ্টি করছে। চটকল শ্রমিকদের কাছে এটি একটি বড় বিপদ হিসাবে দেখা দিয়েছে এবং এর ফলে এই শিল্পে শিল্প সম্পর্কের অস্থিরতা ঘটতে পারে।

৫.২। ট্রেড ইউনিয়নগুলির ক্রমাগত দাবি এবং রাজ্য সরকার প্রবল চাপ সৃষ্টি করার পর যদিও কেন্দ্রীয় সরকার এই শিল্পে পুনরুজ্জীবনের জন্য অনেক দেরিতে কিছু ব্যবস্থা নিয়েছেন। তার ফলে এই শিল্পে পুনরুজ্জীবনের সম্ভাবনা এখনও দেখা যাচ্ছে না। চটের থলিতে ভর্তি করার জন্য কিছু কিছু যে আবশ্যিক আদেশ দিয়েছিলেন রসায়নজাত কৃত্রিম তন্তু উৎপাদনকারী সংস্থাগুলি তার বিরুদ্ধে কোর্টে মামলা করার জন্য সেই আদেশ কার্যকর হয়নি। চটকলের মালিকেরা সিমেন্ট এবং সার উৎপাদনকারী সংস্থানগুলির ব্যবহারের জন্য ৮০ ভাগ পাট ও ২০ ভাগ রসায়নজাত কৃত্রিম তন্তু মিশ্রিত থলে উৎপাদন করার কথা চিন্তা করছে। এই রাজ্যের বাইরে অন্য রাজ্যে কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় এই ধরনের মিশ্রিত থলে তৈরি করার জন্য কোনও কোনও মালিকেরা সার্কুলার তাঁত (লুম) বসিয়েছে। এই রাজ্যের চটকলের মালিকেরাও বর্তমানের চওড়া তাঁতের বদলে ঐ ধরনের সার্কুলার লুম বসাবার জন্য চাপ দিচ্ছে। তাদের মতে তা না হলে শিল্পের ক্ষতি হবে। কিন্তু ট্রেড ইউনিয়ন মহল এবং রাজ্য সরকার মনে করে যে, এই ধরনের তাঁত বসাবার ফলে চটকলগুলিতে বর্তমানে নিযুক্ত শ্রমিকদের সকলে কাজ নাও পেতে পারে। আমরা ইতিপূর্বে জুট মডার্নাইজেশন ফান্ড এবং স্পেশ্যাল জুট ডেভেলপমেন্ট ফান্ড সম্বন্ধে আমাদের আপত্তির কথা বলেছি। কেননা আমরা মনে করি এই ধরনের বাছাই করা কয়েকটি চটকলের আধুনিকীকরণ করলে বাকি কলগুলি বন্ধ হয়ে যেতে পারে। আমরা বার বার একথা বলেছি যে, স্থায়ীভাবে বন্ধ চটকলের

শ্রমিকদের পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকার যে পরিকল্পনা করেছে, তাতে ঐ শ্রমিকদের কোনও লাভ হবে না। কারণ রাজ্য সরকার কল-কারখানা বন্ধ (ক্লোজার) করার অনুমতি দেওয়ার বিরুদ্ধে।

৫.৩। আমরা দীর্ঘদিন ধরে লক-আউট চটকলের অধিগ্রহণ, চটশিল্পের জাতীয়করণ এবং জুট কর্পোরেশন অফ ইন্ডিয়া বা অন্যান্য সরকারি সংস্থার মাধ্যমে কাঁচাপাট আবশ্যিকভাবে ক্রয় ইত্যাদি দাবীগুলি উত্থাপন করে আসছি। কিন্তু ভারত সরকার এই দাবিগুলি বিবেচনা করতে ইচ্ছুক নয় বলেই মনে হয়।

৬.১। মাননীয় সদস্যগণ রাজ্যের সূতীবস্ত্র শিল্পের অবস্থা দেখে নিশ্চয়ই উদ্বিগ্ন। সারা দেশব্যাপী এই শিল্পের অবস্থার সাম্প্রতিক বছরগুলিতে খুবই অবনতি হয়েছে। এই রাজ্যের সুতীবস্ত্র শিল্পের কিছু অবস্থানগত অসুবিধা আছে। ভারত সরকারের তুলো রপ্তানি নীতি এবং সুতোর অস্বাভাবিক মূল্যবৃদ্ধির ফলে অবস্থা আরও খারাপ হয়েছে। বর্তমানে এই রাজ্যে একাধারে সুতো ও কাপড় উৎপাদনকারী ৬টি মিল এবং শুধুমাত্র সুতো উৎপাদনকারী ২টি মিল লক-আউট হয়ে আছে। এর ফলে ২২ হাজার শ্রমিক কর্মচ্যুত হয়েছে। সুতীবস্ত্র শিল্পে এই অধোগতির জন্য যে সমস্ত ইঞ্জিনিয়ারিং কারখানা সূতাকলের মেশিন ও অন্যান্য যন্ত্রপাতি উৎপাদন করত তাদের অবস্থাও খুবই খারাপ হয়েছে।

৬.২। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন পরিচালিত এই রাজ্যে ১৪টি সূতাকলের শ্রমিক সংখ্যা ১৪ হাজার। এই সংস্থা এইসব মিলগুলিকে আর্থিক দিক দিয়ে লাভজনক করে তোলার কথা বলে এই মিলগুলি সংযুক্তি করার পরিকল্পনা পেশ করেছে। এর ফলে ৬ অথবা ৭টি মিল চালু রাখা হবে এবং বাকিগুলি বন্ধ হয়ে যাবে। এই পরিকল্পনা কার্যকর হলে ৯ হাজার শ্রমিক তাদের কাজ হারাবে।

৬.৩। আমরা মনে করি যে, জনগণের দরিদ্র অংশ যাতে স্বল্প দামে পর্যাপ্ত বস্ত্রাদি পায় এবং এই শিল্পে যাতে অধিক কর্মনিয়োগের সুযোগ থাকে কেন্দ্রীয় সরকারের সূতীবস্ত্র নীতির প্রধান লক্ষ্য হওয়া উচিত। আমরা মাশুল সমীকরণ নীতির প্রত্যাহারের দাবি দীর্ঘদিন ধরে করে আসছি। যতদিন না তা কার্যকর হয়, ততদিন জাতীয় ক্ষেত্রে গুরুত্বপূর্ণ তুলো এবং অন্যান্য কাঁচামাল সম্বন্ধে এই নীতি কার্যকর করা উচিত।

৬.৪। মাননীয় সদস্যগণ জানেন যে, সূতীবস্ত্র শিল্পের শ্রমিকদের বেতন সংক্রান্ত শেষ শিল্পভিত্তিক চুক্তি ১৯৭৯ সালে হয়েছিল। শ্রমিকদের পক্ষ থেকে যথেষ্ট সহযোগিতা সত্ত্বেও মলিকদের অনমনীয় মনোভাবের দরুন নতুন কোনও চুক্তি সম্পাদন করা সম্ভব হয় নি। দুঃখের কথা যে প্রাক্তন শ্রমমন্ত্রী শ্রমিকদের বেতন এবং বেতন-কাঠামো সম্বন্ধে যে সুপারিশ করেছিলেন; মালিকরা তাও কার্যকর করে নি।

৭। আমি মাননীয় সদস্যদের আনন্দের সঙ্গে জানাতে চাই যে, ১৯৮৮ সালে সম্পাদিত ইঞ্জিনীয়ারিং শিল্পের শ্রমিকদের বেতন সংক্রান্ত চুক্তি প্রায় সমস্ত প্রধান প্রধান ইঞ্জিনিয়ারিং কারখানায় কার্যকর হয়েছে। ১৯৮৭ সালে কেন্দ্রীয় সরকার ওয়াগন তৈরির বরাদ্দ কমিয়ে দেওয়ার ফলে এই রাজ্যে ইঞ্জিনিয়ারিং শিল্পের যে অসুবিধা দেখা দিয়েছিল, বর্তমানে তা অনেকখানি দূর হয়েছে। কিন্তু কাঁচা লৌহপিণ্ডের সরবরাহ কমে যাওয়ার ফলে অনেকগুলি

ছোট ও মাঝারি ফাউন্ড্রি তাদের উৎপাদন বন্ধ করতে বাধ্য হয়েছে। আমরা ভারত সরকারের নিকট কাঁচা লৌহপিণ্ডের সরবরাহ বাড়াবার জন্য ক্রমাগত আবেদন করছি। কিন্তু এখনও কোনও প্রত্যাশিত ফল পাওয়া যায় নি। কেন্দ্রীয় সরকারের অবাধ আমদানি নীতির ফলে পশ্চিমবঙ্গ সহ সারা দেশের ইঞ্জিনিয়ারিং শিল্পও ক্ষতিগ্রস্ত হয়েছে। কেননা এদেশেই উৎপাদন হতে পারে এরকম দ্রব্যাদি আমদানি করা হচ্ছে।

৮। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, বোনাস সম্পর্কিত বিরোধগুলি প্রায় সর্বত্রই দ্বিপাক্ষিক আলোচনার মাধ্যমে নিষ্পত্তি হয়েছে। সরকারের শ্রম-দপ্তর ১৯৮৭ সালে বোনাস সম্পর্কিত বিরোধের ২৬৩টি ক্ষেত্রে হস্তক্ষেপ করে। ১৯৮৮ সালে এই সংখ্যা ছিল ২০৮টি। এই বছর বোনাস সম্পর্কিত ১৬৫টি বিরোধের মীমাংসা করা সম্ভব হয়েছে।

৯। প্রধানত শীল কমিটির সুপারিশের উপর ভিত্তি করে শিল্প-শ্রমিকদের ভোগ্যপণ্য মূল্যসূচক সংখ্যা ১৯৮২ = ১০০ ভিত্তিতে স্থির করার প্রস্তাবের ফলে শ্রমিকদের স্বার্থ কিভাবে ক্ষতিগ্রস্ত হবে সেই বিষয়ে আমি ইতিপূর্বে এই সভায় উল্লেখ করেছি। আমরা ভারত সরকারের নিকট এই নতুন ভোগ্যপণ্য মূল্যসূচক সংখ্যা কার্যকর করার পূর্বে সমস্ত বিষয়টি পুঙ্খানুপুঙ্খভাবে বিচার করে সাধারণ ঐক্যমতে উপনীত হওয়ার জন্য অনুরোধ করেছিলাম। ভারত সরকার নতুন ভোগ্যপণ্যসূচক সংখ্যার ভিত্তি ঘোষণা করেছে। আমাদের বেশিরভাগ সুপারিশ অগ্রাহ্য করলেও মূল্যমান নির্ধারণ পরিপূরক সংখ্যা (Linking factor) কিছুটা বৃদ্ধি করেছে।

১০.১। মাননীয় সদস্যরা জানেন যে, ১৯৮৩ সালের ২১শে সেপ্টেম্বর এই সভায় ট্রেড ইউনিয়ন (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) ১৯৮৩ বিলটি গৃহীত হয়। দুর্ভাগ্যের কথা যে, এই বিলটি এখনও রাষ্ট্রপতির অনুমোদন পায় নি। এটা খুবই বিস্ময়কর যে, ১৯৮৮ সালের ১৩ই মে রাজ্যসভায় ট্রেড ইউনিয়ন অ্যাণ্ড ডিসপিউট (অ্যামেন্ডমেন্ট) ১৯৮৮ বিলটি পেশ করা হয়। এই বিলের বিভিন্ন ধারা সম্বন্ধে রাজ্য সরকারের আপত্তি সম্পূর্ণভাবে অগ্রাহ্য করা হয়েছে। এই সম্পর্কে কলকাতায় ১৯৮৮ সালের ৩০শে জুলাই কয়েকটি রাজ্যের শ্রমমন্ত্রীদের সম্মেলনে প্রসঙ্গটি উল্লেখ করেছি। ঐ শ্রমমন্ত্রীদের পক্ষ থেকে একটি যুক্ত বিবৃতিতে একথা বল হয়েছিল যে, এই বিলটি শ্রম-সম্পর্কিত বর্তমান আইনের অসম্পূর্ণতা দূর করতে ব্যর্থ হবে এবং এই বিলের দ্বারা সমস্ত পরিস্থিতি আরও জটিল হবে ও শিল্পে অস্থিরতা সৃষ্টি করবে। আমি আশা করি, ভারত সরকার এই বিলের আলোচনা স্থগিত রাখবেন এবং একটি সামগ্রিক শ্রম-আইন প্রণয়নের উদ্দেশ্যে রাজ্য সরকারগুলি ও সমস্ত ট্রেড ইউনিয়নগুলির সঙ্গে আরও বিস্তারিত আলাপ-আলোচনা ও পরামর্শ করবেন।

১০.২। ভারত সরকার হাসপাতাল ও অন্যান্য সংস্থা (কর্মচারিদের অভাব-অভিযোগ দূরীকরণ) নামে একটি বিল লোকসভায় পেশ করেছে। এই বিলটি হাসপাতাল, শিক্ষা প্রতিষ্ঠানে নিযুক্ত শ্রমিক কর্মচারিদের কষ্টার্জিত ট্রেড ইউনিয়ন অধিকার হরণ করবে এবং তাদের নিয়োগকর্তার অনুকম্পার উপর নির্ভরশীল করবে। আমি ভারত সরকারকে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নসমূহ ও রাজ্য সরকারগুলির সঙ্গে পরামর্শ করে এই বিলটি পুনর্বিবেচনার জন্য আবেদন করছি।

১০.৩। মাননীয় সদস্যদের স্মরণে আছে যে, ১৯৮৬ সালের ৩০শে এপ্রিল ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপিউট (ওয়েস্ট বেঙ্গল সেকেণ্ড অ্যামেন্ডমেন্ট) ১৯৮৬ বিলটি এই সভায় গৃহীত হয়েছিল। এই বিলে রাষ্ট্রপতির অনুমোদন এখনও পাওয়া যায় নি। ১৯৮৮ সালের ২৩শে মার্চ ওয়েস্ট বেঙ্গল শপস্ অ্যাণ্ড এস্টাব্লিশমেন্ট (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৮, বিধানসভায় গৃহীত হয়েছিল, তাতে সম্প্রতি রাষ্ট্রপতির অনুমোদন পাওয়া গেছে।

১১.১। ১৯৮৮ সালে প্লাইডউ শিল্প সমেত পশ্চিমবঙ্গে এ পর্যন্ত মোট ৫৬টি কর্মসংস্থানকে (এমপ্লয়মেন্ট) ন্যূনতম মজুরি আইনের তফসিলে অন্তর্ভুক্ত করা হয়েছে। এর মধ্যে ৩৮টি ক্ষেত্রে ন্যূনতম মজুরির হার নির্দ্ধারিত/পুননির্দ্ধারিত হয়েছে। ১৯৮৮ সালে ন্যূনতম মজুরি আইন বলবৎ করার প্রশ্নে ২৬,৪৩৯টি প্রতিষ্ঠান পরিদর্শিত হয়। এর মধ্যে ৮৫৩টি ক্ষেত্রে মালিকদের বিরুদ্ধে ফৌজদারি মামলা রুজু করা হয় এবং আদালতগুলি মালিকদের বিরুদ্ধে প্রায় ১ লক্ষ ৫ হাজার টাকা জরিমানা ধার্য করেন।

১১.২। মহামান্য কলিকাতা হাইকোর্টে অসংখ্য মামলা-মোকদ্দমা অমীমাংসিত অবস্থায় ঝুলে থাকার দরুন দ্রুততার সঙ্গে ন্যূনতম মজুরি আইন বলবৎ করা সম্ভব হচ্ছে না। এ প্রসঙ্গে কৃষিকর্ম, ছাপাখানা, দোকান, বেসরকারি যানবাহন প্রভৃতি ক্ষেত্রে বকেয়া মামলাগুলি বিশেষভাবে উল্লেখ করা যেতে পারে। দোকান কর্মচারিদের স্বার্থে ন্যূনতম মজুরির হার নির্দ্ধারণ করে যে সরকারি প্রজ্ঞাপন জারি করা হয়েছিল তা এখন দেশের সর্বোচ্চ আদালতের বিচারাধীন। তফসিলভুক্ত অন্যান্য কর্মসংস্থনের ক্ষেত্রে বকেয়া মামলাগুলির যাতে দ্রুত নিষ্পত্তি হয় সেটা দেখা হচ্ছে।

১১.৩। ন্যূনতম মজুরি আইন সংক্রান্ত কেন্দ্রীয় সরকারের সংশোধনী প্রস্তাবগুলি গত বৎসর নভেম্বর মাসের ৭-৮ তারিখে দিল্লিতে অনুষ্ঠিত শ্রমমন্ত্রী সম্মেলনে আলোচিত হয়। এ সম্পর্কে রাজ্য সরকারের অভিমত ও সুপারিশসমূহ লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, ১৯৮৮ পুস্তিকায় সন্নিবেশিত হয়েছে। কেন্দ্রীয় সরকার নিজেদের মর্জিমতো ক্ষেতমজুরদের জন্য ন্যূনতম মজুরি নির্দ্ধারণ করেন মাত্র ১১ টাকা। আমরা মনে করি ওটা খুবই কম এবং সেই কারণে রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা এর বিরোধিতা করি। রাজ্য সরকারের সুনিশ্চিত অভিমত হচ্ছে ন্যূনতম মজুরীর হার নির্দ্ধারণকল্পে একজন শ্রমিক এবং তার স্ত্রী ও দুই সন্তানসহ পরিবারের ন্যূনতম প্রয়োজনের বিষয়টি হিসেবের মধ্যে আনা উচিত।

১২। ১৯৮৮ সালের বিড়ি এবং সিগার শিল্প (চাকুরির শর্তাবলি) আইনের আওতায় ২৮৮টি ক্ষেত্রে নতুন লাইসেন্স প্রদান করা হয় এবং ৪৫৮টি ক্ষেত্রে লাইসেন্স পুনর্নবীকরণ করা হয়।

১৩। ঠিকা শ্রমিক (নিয়ন্ত্রণ ও অবসান) আইনের আওতায় ১৯৮৮ সালে ২,৫৯১টি কেস পরিদর্শিত হয় এবং ১৫৬টি ক্ষেত্রে আইন মোতাবেক মামলা রজু করা হয়। বিগত শ্রমমন্ত্রী সম্মেলনে কেন্দ্রীয় [illegible] অধীনস্থ বিভিন্ন সংস্থায় যেমন রেল দপ্তর, ডক ও বন্দর, ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশন প্রভৃতিতে ব্যাপকভাবে ঠিকা শ্রমিক প্রথা চালু থাকার ব্যাপারে আমরা আমাদের গভীর উদ্বেগ প্রকাশ করি। কোনও সংস্থায় ঠিকা শ্রমিক প্রথার অবসান

ঘটলে উদ্বৃত্ত শ্রমিকরা যাতে সেই সংস্থায় নিয়মিত কর্মী হিসেবে নিযুক্ত হতে পারেন, সংশ্লিষ্ট আইনে অনুরূপ মর্মে একটি বিধান থাকা উচিত।

১৪.১। শিশু শ্রমিকদের জন্য প্রচলিত আইনটি যাতে উপযুক্তভাবে সংশোধিত হয় তার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি। দৈনিক অথবা সাপ্তাহিক সর্বাধিক কত ঘণ্টা পর্যন্ত একজন শিশু শ্রমিককে দিয়ে কাজ করানো যেতে পারে সে সম্পর্কে আইন মোতাবেক কোনও রুল তৈরি করা হয়েছে বলে আমাদের জানা নেই। আমরা দাবি করছি যে, শিশু শ্রমিকদের সম্পর্কে টেক্‌নিক্যাল পরামর্শদাতা কমিটির যে রিপোর্ট ভারত সরকারের কাছে দাখিল করা হয়েছে তা রাজ্য সরকারগুলিতে দেওয়া হোক যাতে এ সম্পর্কে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণের পূর্বে রাজ্য সরকারগুলির মতামত উপযুক্তভাবে বিবেচিত হতে পারে।

১৪.২। কলকাতার হোটেল রেস্তোরাঁ, চা-এর স্টল, মিষ্টির দোকান, মোটর গ্যারেজ প্রভৃতিতে নিযুক্ত শিশু শ্রমিকদের নিয়ে ১৯৮৬ সালের আগস্ট মাসে শ্রম অধিকর্তার নির্দেশে এক সমীক্ষা চালানো হয়। এতে দেখা যায় যে, নিদারুণ দারিদ্র্যের ফলে নিজেদের জীবনযাপন অথবা দারিদ্র্য নিষ্পেষিত পরিবার-পরিজনদের আর্থিক সহায়তার জন্যই এইসব শিশু-শ্রমিক ভোরবেলা থেকে শুরু করে রাত পর্যন্ত একটানা হাড়ভাঙ্গা পরিশ্রম করতে বাধ্য হচ্ছে।

১৫। অসংগঠিত ক্ষেত্রে নিযুক্ত শ্রমিকদের দুরবস্থা লাঘব করার জন্য আমরা সাধ্যমতো চেষ্টা করছি।

১৬.১। কর্মচারি রাজ্যবিমা প্রকল্পের অন্তর্নিহিত ত্রুটি-বিচ্যুতিগুলি এবং এই রাজ্যে এই প্রকল্পে কাজকর্ম সম্পর্কে আমি সচেতন। বহু সংখ্যক মালিক এই প্রকল্পে প্রদেয় নিজেদের চাঁদা এবং শ্রমিকদের মাহিনা থেকে কেটে নেওয়া চাঁদা ই এস আই ফাণ্ডে জমা দেন নাই। কতকগুলি কারখানায় দীর্ঘস্থায়ী লক-আউটের ফলে সেই সমস্ত কারখানার শ্রমিকরা এই প্রকল্পের আওতায়. চিকিৎসা সুবিধা এবং অন্যান্য যে সমস্ত সুযোগ-সুবিধা পাওয়ার যোগ্য সেগুলি থেকে বঞ্চিত হচ্ছেন। এ ব্যাপারে রাজ্য সরকার ই এস আই কর্পোরেশনের কাছে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করার প্রস্তাব করেছে। ই এস আই ফাণ্ডে চাঁদা জমা না দেওয়ার জন্য ৪,১৩৪টি ক্ষেত্রে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয়।

১৬.২। এ রাজ্যে কর্মচারী রাজ্যবিমা প্রকল্পের কাজকর্ম যাতে আরও সুষ্ঠুভাবে করা যায় সে ব্যাপারে রাজ্য সরকারকে প্রয়োজনীয় পরামর্শদানের জন্য এই সভার সদস্য শ্রীরবীন মুখার্জির সভাপতিত্বে গত বছর একটি স্ট্যাণ্ডিং কমিটি গঠিত হয়। হাসপাতালগুলির সঙ্গে যুক্ত পরামর্শদাতা কমিটিগুলিকে আরও সক্রিয় করে তোলবার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে। এই প্রকল্পের সুষ্ঠ রূপায়ণে ট্রেড ইউনিয়নগুলির কাছ থেকে যে সহযোগিত আমরা পেয়েছি সেজন্য আমি তাদের কাছে কৃতজ্ঞ। ঔষধপত্রের দর-দাম বৃদ্ধির ফলে কিছু অসুবিধা দেখা দেওয়া সত্ত্বেও ঔষধপত্র যোগানের কাজ আরও উন্নত করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ই এস আই হাসপাতালগুলি রক্ষণাবেক্ষণের কাজ আরও সুষ্ঠুভাবে করার জন্য কার্যকর ব্যবস্থাও গ্রহণ করা হয়েছে।

১৬.৩। ১৯৮৮ সালে প্রকল্পটির সার্থক রূপায়ণে সামগ্রিক উন্নতি পরিলক্ষিত হয়। আলোচ বর্ষে ই এস আই হাসপাতালে ১৩টি বেড এবং আসানসোল ই এস আই হাসপাতালে ৫০টি অতিরিক্ত টিবি বেড খোলা হয়েছে। শিয়ালদহ ই এস আই হাসপাতালে চোখের চিকিৎসা

জন্য ৪ শয্যাবিশিষ্ট একটি ইউনিট খোলা হয়। দমদম ক্যান্টমেন্ট অঞ্চলে ৪ জন চিকিৎসকবিশিষ্ট একটি সার্ভিস ডিসপেন্সারি খোলা হয়েছে। কর্মচারী রাজ্যবিমা কৃত্যকের অধীনস্থ সেবিকা প্রশিক্ষণ কেন্দ্র থেকে ১৯ জন শিক্ষার্থীর প্রথম দলটি সাফল্যের সঙ্গে তাঁদের শিক্ষা সমাপন করেছেন। এঁদের সকলকেই এই প্রকল্পে স্থায়ীভাবে নিযুক্ত করা হয়েছে। ২০ জন শিক্ষার্থীর আর একটি দলকে সেবিকা প্রশিক্ষণের জন্য নেওয়া হয়েছে। মানিকতলায় অবস্থিত ই এস আই ব্লাড ব্যাঙ্কের দিবারাত্র কাজকর্ম পুরোদমে চলছে। স্বেচ্ছা রক্তদান শিবির সংগঠিত করে ৬০০র-ও বেশি বোতল রক্ত সংগৃহীত হয়েছে।

১৬.৪। বর্তমান সুযোগ-সুবিধা যাতে আরও বাড়ানো যায় সেদিকে লক্ষ্য রেখে ব্যাণ্ডেল ই এস আই হাসপাতালে মহিলাদের জন্য ২৫টি বেড এবং বেলুড় ই এস আই হাসপাতালে পুরুষদের জন্য ২৫টি অতিরিক্ত টি বি বেড যথাশীঘ্র সম্ভব আমরা খোলার চেষ্টা করছি। মানিকতলা ই এস আই হাসপতালে ইনটেনসিভ কেয়ার করোনারি ইউনিটটি শীঘ্রই চালু করা যাবে বলে আমরা আশা করছি। বজবজ ই এস আই হাসপাতালে ৩০ শয্যাবিশিষ্ট একটি প্রসূতি বিভাগ খোলার প্রস্তাব অনুমোদিত হয়েছে। ঠাকুরপুকুরে ৩০০ শয্যাবিশিষ্ট হাসপাতাল নির্মাণের কাজ পূর্ণোদ্যমে চলছে। কামারহাটি ই এস আই হাসপাতালকে সম্প্রসারিত করে অতিরিক্ত ১৫০টি শয্যার ব্যবস্থা করার কাজ সমাপ্তির পথে। ১৯৮৯-৯০ সালে হলদিয়া, শিলিগুড়ি এবং দুর্গাপুর শিল্পাঞ্চলে কর্মচারী রাজ্যবিমা প্রকল্প সম্প্রসারণের প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে।

১৬.৫। কর্মচারী রাজ্যবিমা প্রকল্পের আওতাধীন চিকিৎসা সুবিধা প্রকল্পটির প্রশাসনিক বিষয়গুলি ১৯৮৮ সালের ৭-৮ই নভেম্বর তারিখে দিল্লিতে অনুষ্ঠিত শ্রমমন্ত্রী সম্মেলনে আলোচিত হয়। চিকিৎসা-সুবিধা প্রকল্পের সামগ্রিক প্রশাসনিক দায়িত্ব রাজ্য সরকারের হাত থেকে নিয়ে নেওয়ার ব্যাপারে ভারত সরকারের প্রস্তাব রাজ্য সরকার এবং কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলির পক্ষ থেকে বিরোধিতা করা হয়। আমরা জোরের সঙ্গে এ কথা বলি যে চিকিৎসা-সুবিধা প্রকল্পটি সুষ্ঠু রূপায়নের ক্ষেত্রে যে সমস্ত সমস্যাদি রয়েছে অতিকেন্দ্রিকতার মাধ্যমে তার সুরাহা সম্ভব নয়। ক্ষমতার অধিকতর বিকেন্দ্রীকরণের মাধ্যমে এই সব সমস্যা দূর করা সম্ভব। এ প্রসঙ্গে আমরা কতকগুলি বিকল্প প্রস্তাবও দিয়েছি। সেগুলি সম্পর্কে ভারত সরকারের প্রতিক্রিয়া এখনও জানা যায় নি।

১৭.১। জ্বলন্ত বেকার সমস্যায় জর্জরিত হওয়ার ফলে দেশব্যাপী যে বিপজ্জনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে সে সম্পর্কে মাননীয় সদস্যগণ সম্যক অবহিত আছেন। কয়েক দশক ধরে কেন্দ্রীয় সরকার আর্থ-সামাজিক ক্ষেত্রে যে নীতি ও কর্মসূচি জোরদার অনুসরণ করে চলেছেন এটা তারই অনিবার্য পরিণতি। এ রাজ্যের রুগ্ন শিল্প এবং বন্ধ কারখানা পুনরুজ্জীবিত ও চালু করা এবং এ রাজ্যে নতুন শিল্প গড়ে তোলার ব্যাপারে কেন্দ্রীয় সরকার এবং আর্থিক প্রতিষ্ঠানগুলি যে চরম নেতিবাচক মনোভাব গ্রহণ করেছেন তার ফলে পশ্চিমবঙ্গে বেকার সমস্যা আরও তীব্র ও জটিল আকার ধারণ করেছে। সারা দেশে শুধুমাত্র নথিভুক্ত বেকারের সংখ্যাই সাড়ে ৩ কোটির মতো। পশ্চিমবঙ্গে এই সংখ্যাটি ৪২.৬৫ লক্ষ।

১৭.২। তামাদি হয়ে যাওয়া এবং একই ব্যক্তির একাধিক কর্মবিনিয়োগ কেন্দ্রে বেআইনিভাবে নথিভুক্ত কার্ডগুলি বাতিল করার ব্যাপারে যে বিশেষ উদ্যোগ গ্রহণ করা হয়েছিল ১৯৮৮

সালে তা আরও জোরদার করা হয়। এই উদ্দেশ্যে রাজ্য সরকার ৩টি টাস্ক-ফোর্সও গঠন করেন। এর ফলে আলোচ্য বর্ষে মোট ৮ লক্ষ ৫৮ হাজার বেআইনি কার্ড বাতিল করা হয়।

১৭.৩। ১৯৮৭ সালে এ রাজ্যে অবস্থিত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি মারফৎ ১০,২৫৩ জন বেকার ব্যক্তির কর্মসংস্থান হয় ; ১৯৮৮ সালে এই সংখ্যাটি বেড়ে দাঁড়ায় ১২,২৯৮ জন। ১৯৮৭ সালের তুলনায় ১৯৮৮ সালে তফসিলি জাতি ও উপজাতি, সংখ্যালঘু সম্প্রদায় এবং দৈহিক প্রতিবন্ধীদের কর্মসংস্থান বৃদ্ধির বিষয়টি এখানে বিশেষ করে উল্লেখ করা যেতে পারে। ১৯৮৭ সালে এদের সংখ্যা ছিল যথাক্রমে ১,৮৯০, ২৯০ এবং ১৫০ জন। ১৯৮৮ সালে এদের সংখ্যা বৃদ্ধি পেয়ে দাঁড়ায় যথাক্রমে ২,২২১, ৪৯১ এবং ২০২ জন।

১৭.৪। বিশ্ব প্রতিবন্ধী দিবস উদযাপন উপলক্ষে এ বছর ১৯শে মার্চ কর্মবিনিয়োগ কৃত্যকের উদ্যোগে কলকাতায় একটি আলোচনাচক্র ও প্রদর্শনীর আয়োজন করা হয়।

১৮.১। বাঁকুড়া জেলায় নবগঠিত মহকুমা খাতড়ায় ১৯৮৮ সালে রাজ্যের ৬৮তম কর্মবিনিয়োগ কেন্দ্রটির উদ্বোধন হয়। তফসিলি জাতি-উপজাতি সম্প্রদায়ভুক্ত কর্মপ্রার্থীদের কর্মসংস্থানের সুযোগ-সুবিধা সম্প্রসারিত করার উদ্দেশ্যে এদের জন্য কলকাতায় সল্টলেকে অবস্থিত বিশেষ কর্মবিনিয়োগ কেন্দ্রটির শক্তিবৃদ্ধি করা হয়। ৩১শে জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত রাজ্যের অন্যান্য কর্মবিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত যথাক্রমে ৭,৩৩৯ জন তফসিলি জাতি ও ৬,২৮২ জন তফসিলি উপজাতি কর্মপ্রার্থীর নাম উপরোক্ত বিশেষ কর্মবিনিয়োগ কেন্দ্রেও নথিভুক্ত করা হয়।

১৮.২। চা-বাগান অঞ্চলে কর্মপ্রার্থীদের নথিভুক্তি ও কার্ড পুনর্নবীকরণের পদ্ধতি সহজতর করা হয়। বাসস্থানের ঠিকানা সম্পর্কে নির্দিষ্ট বাগান মালিকের দেওয়া প্রশংসাপত্রের ভিত্তিতেই ঐ অঞ্চলের কর্মপ্রার্থীদের নাম নথিভুক্ত বা কার্ড পুনর্নবীকরণ করা যাবে। চা-বাগান অঞ্চলের অধিবাসীদের রেশন কার্ড না থাকার জন্য এই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। প্রধানত উপজাতি অধ্যুষিত ডুয়ার্স অঞ্চলে অবস্থিত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে নথিভুক্ত কর্মপ্রার্থীদের সুবিধার জন্য বীরপাড়া এবং মালবাজারে দুটি সাব সেন্টার খোলার সরকারি সিদ্ধান্তও গৃহীত হয়েছে। নথিভুক্ত মহিলা কর্মপ্রার্থীদের কর্মসংস্থানের সুযোগ-সুবিধা বৃদ্ধির উদ্দেশ্যে হুগলি এবং মেদিনীপুর জেলায় অবস্থিত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে এদের জন্য ৪টি বিশেষ সেল উদ্বোধন করা হয়েছে।

১৯। ১৯৭৮ সালে এ রাজ্যে সর্বপ্রথম বেকারভাতা প্রকল্প চালু করা হয়। নথিভুক্ত বেকারদের মধ্যে যাদের পক্ষে বেকারভাতা একান্ত অপরিহার্য তারাই যাতে এই ভাতা পেতে পারেন সেরকমভাবে ১৯৮৫-৮৬ সালে বেকারভাতা প্রকল্পটির পুনর্বিন্যাস করা হয়। ১৯৮৮-৮৯ সালে ২২,৩৩০ জন নতুন নথিভুক্ত প্রার্থীসমেত আলোচ্য বর্ষে মোট প্রায় ৪১,০০০ বেকার যুবক বেকারভাতা পান এবং আলোচ্য বর্ষে এই বাবদ রাজ্য সরকার প্রায় ৩ কোটি টাকা ব্যয়-নির্বাহ করেন।

২০.১। মজুরিভিত্তিক কর্মসংস্থানের সুযোগ ক্রমশ সঙ্কুচিত হয়ে আসার পরিপ্রেক্ষিতে ১৯৮৫-৮৬ সালে প্রবর্তিত নথিভুক্ত বেকারদের জন্য স্বনিযুক্ত প্রকল্পের (সেসরু) উপর বিশেষ জোর দেওয়া হয়, যাতে বেকার যুবকদের একটি বড় অংশ রাজ্য সরকারের আর্থিক

সহায়তা ও ব্যাঙ্কগুলির সুযোগ গ্রহণ করে নিজেদের পায়ে দাঁড়াতে এবং আত্মমর্যাদার সঙ্গে জীবনযাপন করতে সমর্থ হন। এই কর্ম-প্রকল্পের আওতাধীন ইণ্ডাস্ট্রি ও সার্ভিস সেক্টরভূক্ত প্রোজেক্টগুলির ক্ষেত্রে সর্বোচ্চ প্রকল্প মূল্য ২৫,০০০ টাকা থেকে বাড়িয়ে ৩৫,০০০ টাকা করা হয়েছে। সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষগুলি যথা, তফসিলি জাতি-উপজাতি সম্প্রদায়, দৈহিক প্রতিবন্ধী, এক্স সার্ভিসমেন প্রভৃতির জন্য স্বনিযুক্ত প্রকল্পে সাহায্য পাওয়ার ব্যাপারে যোগ্যতার শর্তাবলি শিথিল করা হয়েছে। এই কর্ম-প্রকল্পের কাজ আরও কার্যকরভাবে রূপায়িত করার জন্য আলোচ্য বর্ষে একে তৃণমূল স্তর পর্যন্ত প্রসারিত করার ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটিগুলিকে এই প্রকল্পের রূপায়ণের সাথে যুক্ত করা হয়েছে। ব্লক ও মিউনিসিপ্যালিটিভিত্তিক স্ক্রিনিং কমিটি গঠিত হয়েছে। আশা করা যায়, এর ফলে প্রকল্পগুলির স্ক্রিনিং-এর মান উন্নত হবে কারণ, এই সব কমিটির সদস্যরা স্থানীয় কর্মপ্রার্থীদের দক্ষতা, অভিজ্ঞতা প্রভৃতি সম্পর্কে এবং অঞ্চলের অধিবাসীদের বিভিন্ন দ্রব্যের চাহিদা সম্পর্কে সম্পূর্ণ ওয়াকিবহাল। এই নতুন ব্যবস্থাপনার কাজে কিছু সময় ব্যয়িত হয়।

২০.২। সেসরু কর্ম প্রকল্পটি পশ্চিমবঙ্গের বেকার যুবকদের মধ্যে বিশেষ উৎসাহ-উদ্দীপনার সঞ্চার করেছে এবং এতে বেশ ভালোরকম সাড়া পাওয়া গেছে। আলোচ্য বর্ষে ৮৭ হাজার বেকার যুবক স্বনিযুক্তি কর্ম-প্রকল্পে সাহায্য পাওয়ার জন্য প্রোজেক্টসমেত তাদের দরখাস্ত জমা দিয়েছেন, সেগুলি স্ক্রিনিং-এর কাজ চলছে। এর মধ্যে প্রায় ৫৫ হাজার যুবকের প্রকল্প এ বছর ৩১শে মার্চের মধ্যে ব্যাঙ্কের কাছে ঋণ মঞ্জুরির সুপারিশ করে পাঠনো যাবে বলে আশা করা যায়। ১৯৮৮-৮৯ সালে ৬৫ হাজার বেকার ব্যক্তিকে স্বনিযুক্তি কর্ম-প্রকল্পের আওতায় নিয়ে আসার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল। ১৯৮৯-৯০ সালে এই লক্ষ্যমাত্রা বাড়িয়ে ৭৫ হাজার করার সিদ্ধান্ত গৃহীত হয়েছে। এই কর্ম-প্রকল্পটি চালু হওয়ার পর থেকে ৩১-১-৮৯ তারিখ পর্যন্ত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি মারফৎ প্রায় ৮৫ হাজার বেকার যুবকের প্রকল্প ব্যাঙ্কের কাছে সুপারিশ করে পাঠানো হয়েছে, ব্যাঙ্কগুলি এ যাবৎ প্রায় ৪০ হাজার প্রকল্প অনুমোদন করেছেন, যার মোট আর্থিক মূল্য প্রায় ৬৮ কোটি ৮৬ লক্ষ টাকা। এর মধ্যে প্রায় ৩১ হাজার প্রকল্পের ক্ষেত্রে ব্যাঙ্কগুলির ইতিমধ্যেই ঋণ মঞ্জুর করেছেন, যার মোট আর্থিক মূল্য প্রায় ৪৬ কোটি টাকা। সেসরু কর্ম-প্রকল্পে অনুমোদিত মোট প্রকল্প ব্যায়ের শতকার ২৫ ভাগ টাকা রাজ্য সরকার অনুদান হিসেবে প্রদানে প্রতিশ্রুতিবদ্ধ। এ পর্যন্ত সমস্ত অনুমোদিত প্রকল্প ব্যয়বরাদ্দ পায় ২৫ কোটি ৫১ লক্ষ টাকা রাজ্য সরকারের তরফ থেকে ব্যাঙ্কে জমা দেওয়া হয়েছে। কর্ম-প্রকল্পটির সুষ্ঠু রূপায়ণে প্রতিটি কর্মবিনিয়োগ কেন্দ্রের সাথে যুক্ত একটি করে মনিটারিং কমিটি গঠিত হয়েছে। রাজ্যস্তরেও অনুরূপ একটি কমিটি রয়েছে। কতকগুলি মঞ্জুরীকৃত প্রকল্পের কাজকর্ম মূল্যায়নের বিষয়টি হাতে নেওয়া হয়েছে।

২১। আলোচ্য বর্ষে কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে কাজকর্ম আধুনিকীকরণের ব্যাপারে কিছু পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। শুরুতে কলকাতা রিজিওন্যাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর কিছু কাজকর্ম কম্পিউটারের সাহায্যে সম্পাদিত করার ব্যবস্থা করা হচ্ছে।

২২.১। কয়েকটি আই টি আইতে সংশ্লিষ্ট কর্তৃপক্ষ কয়েকটি আধুনিক বৃত্তিমূলক [illegible] ব্যবস্থা চালু করেছেন। কর্মসংস্থান এবং স্বনিযুক্তি প্রকল্প স্থাপনের ব্যাপারে বিশেষ সুযোগ-

সুবিধা থাকার পরিপ্রেক্ষিতে রেডিও এবং টি ভি মেকানিক বৃত্তিটি বেশ জনপ্রিয় হয়ে উঠেছে। ইতিপূর্বে দুর্গাপুর আই টি আইতে বৃত্তিটি চালু করা হয়েছিল। আলোচ্য বর্ষে হাওড়া হোমস্ আই টি আইতেও এই বৃত্তি প্রশিক্ষণ চালু করা হয়। হলদিয়া আই টি আইতে প্লাস্টিক প্রসেসিং-এর ব্যাপারে এক নতুন ও আধুনিক বৃত্তিশিক্ষা চালু করা হচ্ছে। শুধুমাত্র মহিলা শিক্ষণার্থীদের বৃত্তিশিক্ষা প্রদানের উদ্দেশ্যে পৃথক একটি আই টি আই স্থাপিত হচ্ছে।

২২.২। মালদহ, কল্যাণী এবং গড়িয়াহাট আই টি আইতে ৪৯ জন শিক্ষার্থী সার্ভিস টেকনিসিয়ান হিসাবে প্রশিক্ষণ নিচ্ছেন। বৃত্তিমূলক প্রশিক্ষণ সমাপনান্তে এরা যাতে স্বনিযুক্ত কর্ম-প্রকল্প স্থাপনে সক্ষম হয় সে রকমভাবে এদের করিগরি জ্ঞানসম্পন্ন করে তোলা হবে। টালিগঞ্জ এবং ঝাড়গ্রাম আই টি আইতেও সার্ভিস টেকনিসিয়ান প্রশিক্ষণ কার্যক্রম গ্রহণ করা হচ্ছে।

২২.৩। আই টি আইগুলিতে প্রয়োজনীয় বাড়তি শ্রেণীকক্ষ তৈরির কাজ গতবার শুরু করা হয়। ঝাড়গ্রাম এবং হুগলি আই টি আইতে এই নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে। এর ফলে আই টি আই শিক্ষণার্থীদের শ্রেণীকক্ষের নিদারুণ স্বল্পতাজনিত সমস্যার খানিকটা সুরাহা হবে।

১২.৪। বিশ্বব্যাঙ্কের সহযোগিতায় ১৩ কোটি ৮২ লক্ষ টাকা ব্যয়ে আই টি আই গুলির আধুনিকীকরণ এবং এগুলির কাজকর্মের দক্ষতা বৃদ্ধির একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে। এর কাজ ১৯৮৯-৯০ আর্থিক বছর থেকে শুরু করা যাবে বলে আমরা আশা করি।

২২.৫। হুগলিতে অবস্থিত বেসিক ট্রেনিং কেন্দ্র থেকে রাসায়নিক বৃত্তিসমূহের অ্যাপ্রেনটিস হিসাবে নিযুক্ত ব্যক্তিরা যাতে রাসায়নিক বৃত্তিসমূহে প্রশিক্ষণ পেতে পারেন তার ব্যবস্থা করা হয়েছে। অ্যাটেনডেন্ট অপারেটর, লেবরেটরী অ্যাসিসটেন্ট এবং মেনটেন্যান্স মেকানিক বৃত্তিসমূহের প্রশিক্ষণের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। হুগলির এই বেসিক ট্রেনিং কেন্দ্রটি পূর্বাঞ্চলে এক অনন্য প্রতিষ্ঠান।

২৩.১। শ্রমিকদের কল্যাণের জন্য পশ্চিমবঙ্গ শ্রমিক কল্যাণ পর্ষদ ৫৫টি শ্রমিক মঙ্গল কেন্দ্র এবং ৩টি হলিডে হোম পরিচালনা করে। ১৯৮৮ সালে হলদিয়া হলিডে হোমটি চালু করা হয়। বকখালিতে হলিডে হোম নির্মাণের কাজ সমাপ্তির পথে ; শীঘ্রই এটি চালু করা যাবে বলে আশা করা যায়। শ্রমিকদের সন্তান-সন্ততিদের জন্য যে স্কলারশিপ স্কীম চালু আছে তার আওতায় ৫১৬ জন প্রার্থীকে স্কলারশিপ বাবদ প্রায় ৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। পশ্চিমবঙ্গ বিধানসভায় একটি সংশোধনী বিল গৃহীত হয় যার ফলে মাসিক ১,৬০০ টাকা পর্যন্ত আয়ের শ্রমিকেরা এই প্রকল্পের আওতায় আসতে পারেন। বিলটিতে রাজ্যপালের অনুমোদন পাওয়া গেছে।

২৩.২। শ্রমিক কল্যাণ পর্ষদে অনেকগুলি কল্যাণমূলক প্রকল্প চালু রয়েছে। শ্রমিকদের সন্তান-সন্ততিরা যাতে কারিগরি শিক্ষা অর্জন করতে পারে সে ব্যাপারে পর্ষদে একটি স্কলারশিপ স্কীম চালু আছে। প্রতিবন্ধীদের জন্য বৃত্তিমূলক শিক্ষা প্রকল্পে পর্ষদ শ্রমিকদের প্রতিবন্ধী সন্তান-সন্ততিরা যাতে অর্থনৈতিকভাবে স্বনির্ভর হতে পারে তার জন্য প্রয়োজনীয় সহায়তাদান করে থাকে। বাগিচা শিল্পে কর্মরত শ্রমিক এবং তাদের পরিবারদের সুবিধার্থে শিলিগুড়ির কাছে মাদাতি শ্রমিক কল্যাণ কেন্দ্রে পশম বয়ন শিল্প শিক্ষাদানের জন্য ট্রেনিং-কাম-প্রোডাকশন

সেন্টার স্থাপনের একটি নতুন প্রকল্প গ্রহণ করেছেন। রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তরের পরিবার কল্যাণ এবং জনশিক্ষা প্রকল্পের সাথেও পর্ষদ যুক্ত রয়েছে।

২৩.৩। ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাসে রাজ্য সরকারের তথ্য ও জনসংযোগ দপ্তরের সহযোগিতায় পর্ষদ চা-বাগানের শ্রমিকদের নিয়ে একটি লোক-সংস্কৃতি অনুষ্ঠানের আয়োজন করে।

২৩.৪। শ্রমিক কল্যাণ পর্ষদের কাজকর্মের উন্নতিবিধানে রাজ্যস্তরের পরামর্শদাতা কমিটির সদস্যগণ যে সক্রিয় সহযোগিতা করেছেন তার জন্য আমি তাঁদের কাছে কৃতজ্ঞ।

২৪। শিল্প-শ্রমিকদের সুরক্ষা ও নিরাপত্তা সংক্রান্ত ব্যবস্থাদি দেখাশোনার দায়িত্ব শ্রম-দপ্তরের অধীনস্থ ফ্যাক্টরী ডাইরেক্টরেটের ও বয়লার ডাইরেক্টরেটের উপর ন্যস্ত রয়েছে। ফ্যাক্টরী ডাইরেক্টরেটের কেমিক্যাল সেল, কেমিক্যাল কারখানাগুলি পরিদর্শন করে ঐ শিল্পে নিরাপত্তা বিধানে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য মালিকপক্ষকে পরামর্শ দেন। ফ্যাক্টরীজ ডাইরেক্টরেটের অধীনস্থ ইণ্ডাস্ট্রিয়াল হাইজিন সেল এমন ৬৮টি কারখানায় সমীক্ষা চালান যাতে ৬১,৪৫৭ জন শ্রমিক নানা ধরনের বিপজ্জনক প্রক্রিয়ায় নিযুক্ত রয়েছেন। এগুলির ক্ষেত্রে প্রতিকারমূলক ব্যবস্থা গ্রহণের জন্য মালিকপক্ষকে যথাযথ পরামর্শ দেওয়া হয়। প্রথাগত পরিদর্শন ছাড়াও ডাইরেক্টরেটের তরফ থেকে শিল্প নিরাপত্তা ও সুরক্ষা সম্পর্কিত কতকগুলি সুনির্দিষ্ট সমস্যা সম্পর্কে সেমিনার, ওয়ার্কশপ ইত্যাদি সংগঠিত করা হয়, যাতে উল্লেখযোগ্য সংখ্যক মালিক এবং শ্রমিক অংশগ্রহণ করেন।

২৫.১। আলোচ্য বর্ষে বয়লার ডাইরেক্টরেট ৬১টি নির্মীয়মাণ বয়লার পরিদর্শন করেন। নির্মাণকার্য সমাপ্ত হয়েছে এমন ধরনের ১৫টি বয়লারের ক্ষেত্রে ব্যবহার উপযোগিতার প্রশংসাপত্র প্রদান করা হয়। আলোচ্য বর্ষে রাজ্যে নতুন ১০টি বয়লার নথিভুক্ত হয়েছে।

২৫.২। বয়লার ডাইরেক্টরেটের অধীনস্থ ওয়েল্ডিং প্রশিক্ষণ কেন্দ্র থেকে আলোচ্য বর্ষে ২৯ জন শিক্ষার্থী তাঁদের প্রশিক্ষণ সমাপ্ত করেছেন। এই কেন্দ্র থেকে প্রশিক্ষণপ্রাপ্ত দক্ষ ওয়েল্ডারদের চাকুরির সম্ভাবনা অত্যন্ত উজ্জ্বল।

২৬.১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশের ঐক্য ও সংহতির জন্য অন্যান্য অংশের মানুষসমেত চা-বাগিচার যে সব বীর শ্রমিকেরা নিজেদের প্রাণের বিনিময়ে সমস্ত সংশয়ের উর্ধ্বে এ কথা প্রমাণ করেছেন যে পশ্চিমবঙ্গের মাটিতে বিচ্ছিন্নতাবাদী শক্তির কোনও স্থান নেই—এই সুযোগে তাদের অমর স্মৃতির প্রতি পুনরায় আমাদের সশ্রদ্ধ অভিবাদন জানাই। অবশ্য এ ব্যাপারে আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই। আমরা দার্জিলিং চুক্তি এবং দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ গঠনকে স্বাগত জানাই এবং আশা করি এর ফলে ঐ অঞ্চলে শান্তি ও স্বাভাবিক অবস্থা ফিরে আসবে।

২৬.২। মহাশয়, দেশে ক্রমবর্ধমান বেকারত্ব, শিল্প-রুগ্নতা, কলকারখানা বন্ধ হয়ে যাওয়া, দ্রব্যমূল্যের উর্ধ্বগতি এবং সমস্ত অংশের মানুষের ক্রমবর্ধমান অবর্ণনীয় দুঃখ-দুর্দশার মূলে রয়েছে কেন্দ্রীয় সরকারের অনুসৃত আর্থ-সামাজিক নীতিগুলি। এই নীতিগুলির বিরুদ্ধে পশ্চিমবঙ্গসমেত দেশের অন্যান্য অঞ্চলের শ্রমজীবী মানুষ দৃঢ়তার সঙ্গে নিরবচ্ছিন্নভাবে যে ঐক্যবদ্ধ সংগ্রাম চালিয়ে যাচ্ছেন তাকে আমরা স্বাগত জানাই। শ্রমিকশ্রেণী তথা সমগ্র দেশের

ঐক্য ও অখণ্ডতাকে ধ্বংস করতে উদ্যত সাম্প্রদায়িক ও বিভেদপন্থী শক্তিগুলির ঘৃণ্য চক্রান্ত পরাস্ত করতে শ্রমিকশ্রেণীর দৃঢ়সংকল্পকে আমরা প্রশংসা করি। গণতান্ত্রিক ও ট্রেড ইউনিয়নগত অধিকারের উপর যে তীব্র আক্রমণ নেমে এসেছে তার বিরুদ্ধে শ্রমিকশ্রেণীর ঐক্যবদ্ধ লড়াই চলছে, চলবে। তাদের এই সংগ্রামে আমাদের সরকার সব রকমের সমর্থন জুগিয়ে যাবে।

২৬.৩। মহাশয়, পশ্চিমবঙ্গের শ্রমিক-কর্মচারী-মেহনতি মানুষের কাছে আমার আবেদন, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প গড়ে তোলার কাজে সাধ্যমতো আর্থিক সাহায্য ও স্বেচ্ছাশ্রমদানে এগিয়ে আসুন। এই প্রকল্প নির্মাণের কাজ শেষ হলে তা পশ্চিমবঙ্গের শিল্পের ভিত শক্তিশালী করতে, সেচ ব্যবস্থার সুযোগ বৃদ্ধিতে এবং গৃহস্থালীর কাজে অধিকতর বিদ্যুৎ সরবরাহের ব্যাপারে বহুল পরিমাণে সাহায্য করবে।

মহাশয়, এই কয়েকটি কথা বলে আমি এই সভার কাছে আমার প্রস্তাব অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 40

### Major Head : 2235—Social Security and Welfare (Rehabilitaion) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)

**Shri Prasanta Kumar Sur** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 45,96,22,000 be granted for expenditure under Demand No. 40, Major Head : "2235—Social Security and Welfare (Rehabilitaion) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)".

(This is inclusive of a total sum of Rs. 11,49,06,000 already voted on account in March, 1989.)

Written Speech of **Shri Prasanta Kumar Sur** was laid on the Table

মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপরে উল্লিখিত ব্যয়-বরাদ্দের দাবি মঞ্জুরির উদ্দেশ্য অনুমোদন প্রার্থনা করতে গিয়ে আমার মনে হয়েছে যে, এই রাজ্যে উদ্বাস্তু পুনর্বাসনের কাজ, তার সঠিক পরিপ্রেক্ষিত এবং যে বাস্তবতার মধ্যে বর্তমান সরকার চলতে বাধ্য হচ্ছে, তার একটা চিত্র এই সভার সম্মুখে তুলে ধরা আমার কর্তব্য।

**পশ্চাদপট**

১। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা সকলেই জানি, উদ্বাস্তু পুনর্বাসন সমস্যা একটা জাতীয় সমস্যা। দেশভাগের ফলে লক্ষ লক্ষ ছিন্নমূল মানুষ পশ্চিম পাকিস্তান ও পূর্ব পাকিস্তান থেকে ভারতবর্ষে চলে এসেছিলেন। তৎকালীন নেতৃবৃন্দ এই প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং এই অঙ্গীকার করেছিলেন যে, দেশভাগজনিত কারণে যারা ভারতবর্ষে আশ্রয় নিতে বাধ্য হবেন তাঁদের পুনর্বাসনের সমস্ত দায়িত্ব কেন্দ্রীয় সরকার বহন করবে। এই জাতীয় প্রতিশ্রুতির ভিত্তিতেই পশ্চিম পাকিস্তান থেকে আগত ৪৭ লক্ষ উদ্বাস্তুর পুনর্বাসনের কাজ সম্পূর্ণ করা

হয়েছিল মোট ৪৫৬ কোটি টাকা ব্যয় করে। এজন্য আমরা আনন্দিত। এই প্রশংসনীয় সাফল্য কিন্তু অর্জিত হয়েছিল দেশভাগের ১০/১২ বছরের মধ্যেই। ঐ উদ্বাস্তুরা পশ্চিম পাকিস্তানে পরিত্যক্ত সম্পত্তির পূর্ণ ক্ষতিপূরণও পেয়েছিলেন। মোট ১৯১ কোটি টাকা তাঁদের ক্ষতিপূরণই দেওয়া হয়েছিল। কেন্দ্রীয় সরকার নতুন দিল্লির আশেপাশে ও হরিয়ানায় তাঁদের আশ্রয়ের জন্য পরিকল্পিত কলোনি স্থাপন করে দিয়েছিল এবং পশ্চিম পাকিস্তান থেকে আগত ঐ উদ্বাস্তুদের আয় ও জীবিকার জন্য ফরিদাবাদে নতুন সুযোগ-সুবিধা সৃষ্টি করার উদ্দেশ্যে শিল্পশহর গড়ে তুলেছিল। এই সব লক্ষ লক্ষ ছিন্নমূল মানুষের আশ্রয় ও জীবিকার জন্য কেন্দ্রীয় সরকার যে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছিল এজন্য আমরা অত্যন্ত আনন্দিত।

১.১। একই সঙ্গে আমরা সমভাবেই ব্যথিত যে, তৎকালীন পূর্ব পাকিস্তান (বর্তমানে বাংলাদেশ) থেকে পশ্চিমবঙ্গে আগত ৫৮ লক্ষ শরণার্থী মানুষের (বর্তমানে এই সংখ্যা ৮০ লক্ষের বেশি) পুনর্বাসনের প্রশ্নে কিছু ঐ জাতীয় প্রতিশ্রুতি আদৌ রক্ষা করা হল না। ঐ সমস্ত উদ্বাস্তু যারা বাধ্য হয়ে এই বঙ্গে আশ্রয়ের আশায় এসেছিলেন তাঁদের প্রতি ভারত সরকারের হৃদয়হীন আচরণের কথা আমরা কখনই ভুলতে পারি না। তাঁদের জীবিকা ও পুনর্বাসনের প্রশ্নে কেন্দ্রীয় সরকার ক্রমাগত জাতীয় প্রতিশ্রুতি পালনে অস্বীকৃতি জ্ঞাপন করলেন। এই অমানবিক ব্যবহারে পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের একটা বৃহৎ অংশ বাধ্য হয়ে নিজেরাই নিজেদের ব্যবস্থা করেন। বাস্তবে কেন্দ্রীয় সরকার যা করেছিল তা হল কিছু শিবির খুলে এই সব উদ্বাস্তুর একটা অংশের সাময়িক আশ্রয়ের ব্যবস্থা করা এবং অপর কিছু সংখ্যক উদ্বাস্তুকে সরকারি কলোনিতে পুনর্বাসন দেওয়া। তারপর কেন্দ্রীয় সরকার পুনর্বাসনের দায়িত্বই পরিহার করে বসে। পরবর্তী কালে কেন্দ্রীয় সরকার শিবিরগুলি তুলে দেয় এবং কয়েক লক্ষ উদ্বাস্তুকে রাজ্যের বাইরে পাঠিয়ে দিয়ে পুনর্বাসনের এক প্রহসন সৃষ্টি করে। উদ্বাস্তুদের রাজ্যের বাইরে পাঠিয়ে দেবার এই নীতিও সফল হয় নি। দণ্ডকারণ্য প্রকল্প এলাকা থেকে বিরাট সংখ্যক উদ্বাস্তুর পুনর্বাসনের স্থান ত্যাগ করে চলে আসার সেই নিদারুণ অভিজ্ঞতার কথা আমরা ভুলতে পারি না। এই সেদিনও উড়িষ্যার চিল্কা হ্রদ অঞ্চল থেকে শ' চারেক মৎস্যজীবী পরিবারকে, যারা কয়েক দশক ধরে সেখানে বসবাস করে তাদের জীবিকা অর্জন করছিলেন, উৎখাত করে দেওয়া হয়েছে। তারা এখন হুগলি জেলার ব্যান্ডেলের কাছে অত্যন্ত দুরবস্থার মধ্যে দিন কাটাচ্ছেন। তাই নয়, নেহরু-লিয়াকৎ চুক্তির দোহাই দিয়ে পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের তাদের পরিত্যক্ত সম্পত্তির জন্য এক কপর্দকও ক্ষতিপূরণ দেওয়া হল না। এইভাবে ক্রমাগত বঞ্চনা ও বৈষম্যমূলক আচরণের মাধ্যমে ভারত সরকার পূর্ব পাকিস্তানের উদ্বাস্তুদের প্রতি বিশ্বাসঘাতকতার এক নজির সৃষ্টি করে।

১.২। এর ফলে উদ্বাস্তুদের এক বড় অংশ বাধ্য হয়ে পরিত্যক্ত, জলা, নিচু ও জঙ্গলাকীর্ণ জমিতে জবরদখলকারী হিসবে কলোনি স্থাপন করেন। কোনও প্রকার সাহায্য না দেবার জন্য তারা নিজেরাই তাঁদের আশ্রয়ের ব্যবস্থা করেন। কিন্তু ইতিমধ্যে (১৯৬০-৬১) মাত্র ৮৫ কোটি টাকা খরচ করে কেন্দ্রের ও রাজ্যের কংগ্রেস সরকার ঘোষণা করে দেয় যে, পশ্চিমবঙ্গে পুনর্বাসনের কাজ শেষ হয়ে গেছে এবং ২২ কোটি টাকা খরচ করলেই, তারা যাকে "অবশিষ্ট সমস্যা" বলে আখ্যাত করল, সেই অবশিষ্ট সমস্যার সমাধান হয়ে যাবে। সামগ্রিকভাবে উদ্বাস্তু জনগণ এই সিদ্ধান্তে নিদারুণ ক্ষুব্ধ হলেন। সম্পূর্ণত অন্যায় ও নীতিহীন

এই সিদ্ধান্ত পরিবর্তনের জন্য তাঁরা এক তীব্র সংগ্রামে লিপ্ত হলেন। আজ প্রায় তিন দশক পরে একথা বলা যেতে পারে যে, এই রাজ্যের উদ্বাস্তুদের পুনর্বাসনের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের উদাসীনতা, অবহেলা ও বৈষম্যের বিরুদ্ধে প্রতি স্তরে সংগ্রামের মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকারের অনিচ্ছুক হাত থেকে উদ্বাস্তু পুনর্বাসনের কয়েকটি দাবি আদায় করা সম্ভব হয়েছে।

১.৩। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই রাজ্যে পুনর্বাসনের প্রধান বিষয়গুলির একটা চিত্র আমি এখন উপস্থিত করতে চেষ্টা করব।

**জবরদখল কলোনি বৈধকরণ**

২। কেন্দ্রীয় সরকার ১৯৭৫ সালে পশ্চিমবঙ্গে "অবশিষ্ট" সমস্যার পরিমাপ করার উদ্দেশ্যে ওয়ার্কিং গ্রুপ গঠন করে। ওয়ার্কিং গ্রুপ ১৯৭৬-এর মার্চ মাসে তাদের পেশ করা রিপোর্টে উল্লেখ করে যে, পশ্চিমবঙ্গে সরকারি কলোনি, জবরদখল কলোনি ও অন্যান্য কলোনিসহ শহরাঞ্চলে ৬১২টি ও গ্রামাঞ্চলে ৩৯৬টি কলোনির ১,৭০,২৬৯টি প্লটে অবস্থানকারী উদ্বাস্তুদের স্বীকৃতি দেওয়া হবে এবং এই কলোনিগুলির উন্নয়ন করা হবে। উত্তর ৫০-এর কেবলমাত্র ১৭৫টি কলোনির হিসাব এর মধ্যে ধরা হয়েছিল। কিন্তু জবরদখল কলোনির উল্লেখ করা হলেও জটিলতা সৃষ্টি হয় জমির মালিকানা স্বত্ব নিয়ে। ১৯৭৪-এর মে মাসে কেন্দ্রীয় সরকার ঘোষণা করে যে, ইজারাভিত্তিতে কলোনির উদ্বাস্তুদের জমির মালিকানা দেওয়া হবে। এর আগেই ১৯৭৪-এর সাধারণতন্ত্র দিবেস তৎকালীন মুখ্যমন্ত্রী শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় এই কথা ঘোষণা করে দিয়েছিলেন। কিন্তু ১৯৭৪-এর ঐ লীজ দলিল ছিল উদ্বাস্তু স্বার্থ-বিরোধী ও অপমানসূচক। স্বাভাবিক কারণেই উদ্বাস্তু জনসাধারণ এই দলিলের বিরুদ্ধে তীব্র আন্দোলন আরম্ভ করেন। ১৯৭৭ সালে ক্ষমতায় এসে রাজ্যের বামফ্রন্ট সরকার তৎকালীন জনতা সরকারের সঙ্গে নিঃশর্ত দলিল বিতরণের জন্য আলোচনা শুরু করে। তারপর ১৯৮০ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী ক্ষমতায় ফিরে এলে ঐ একই দাবি উত্থাপিত হয়েছিল এবং আমাদের মুখ্যমন্ত্রী ঐ বছরের অক্টোবর মাসে তাঁর কাছে লিখে জানান যে, লীজ দলিলের পরিবর্তে উদ্বাস্তুদের নিঃশর্ত দলিল দেওয়া হোক, কিন্তু প্রধানমন্ত্রী সেই অনুরোধও নাকচ করে দেন। ইতিমধ্যে মুখ্যমন্ত্রীর পরামর্শে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার ভিত্তিতে উদ্বাস্তুদের স্বার্থ যথাসম্ভব রক্ষা করে ঐ লীজ দলিল সংশোধনের কাজও চলতে থাকে। কেন্দ্রীয় সরকার লীজ দলিল দেবার সিদ্ধান্তে অটল থাকায় ঐ সংশোধিত লীজে দলিলে উদ্বাস্তুদের মধ্যে বিতরণ শুরু হয়। তবে তখনই সুস্পষ্টভবে একথা ঘোষণা করা হয় যে, কেন্দ্রীয় সরকার যদি তাদের নীতি পরিবর্তন করে তাহলে লীজ দলিল প্রত্যাহার করে নিয়ে নিঃশর্ত দলিল দেওয়া হবে। শ্রীমতী ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর আমাদের মুখ্যমন্ত্রী ১৯-৩-৮৫ তারিখে প্রধানমন্ত্রী শ্রীরাজীব গান্ধীর নিকট এ সম্পর্কে আবার চিঠি দেন ; কিন্তু শ্রীরাজীব গান্ধী ১৭-৪-৮৫ তারিখে এর উত্তরে জানান যে, লীজ দলিল "উদ্বাস্তুদের স্বার্থ রক্ষা করছে"। এই প্রসঙ্গে একথা স্মরণে রাখা দরকার যে, বাস্তব অবস্থা যখন এই তখন ১৯৮৪-র লোকসভা নির্বাচনের প্রাক্কালে এক কুৎসামূলক অপ্রচারের সূত্রপাত করা হল একথা বলে যে, বামফ্রন্ট সরকারই উদ্বাস্তুদের বাধ্য করছে উদ্বাস্তু স্বার্থবিরোধী লীজ দলিল গ্রহণ করতে, অথচ এর ঠিক বিপরীতটাই ছিল সত্য অর্থাৎ কেন্দ্রীয় সরকারই নিঃশর্ত দলিল দেবার বিরোধী ছিল।

২.১। বাধ্য হয়ে এ রাজ্যের উদ্বাস্তুগণ লীজ স্বত্বের পরিবর্তে অবাধ নিঃশর্ত মালিকানার দাবিতে তাঁদের আন্দোলন তীব্র করেন। ঐ সময়ে বামফ্রন্ট সরকারও একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত গ্রহণ করে। ১৯৮৬-র ১০ই নভেম্বর তারিখে রাজ্য সরকার এক আদেশবলে ঘোষণা করে যে, রাজ্য সরকারের নিজস্ব জমিতে অবস্থিত উদ্বাস্তু কলোনিতে উদ্বাস্তুদের নিঃশর্ত দলিল দেওয়া হবে। এই সিদ্ধান্তকে যথার্থরূপে ফলপ্রসূ করার উদ্দেশ্যে ১৯৮৬-র ১২ই নভেম্বর তারিখে মুখ্যমন্ত্রী স্বয়ং উপস্থিত থেকে বরানগরের নেতাজী কলোনিতে ৪০৪ জন প্লট হোল্ডারকে নিঃশর্ত মালিকানার দলিল বিতরণ করেন।

২.২। স্পষ্টতই, এই পরিস্থিতিতে কেন্দ্রীয় সরকার পিছু হটতে বাধ্য হয়। ওদিকে আবার রাজ্য বিধানসভার নির্বাচনও এসে গিয়েছিল। তাই ১৯৮৬-র ৫ই ডিসেম্বর তারিখে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী শ্রীবুটা সিং রাজ্য সরকারকে এক পত্রে জানালেন যে, "....শহরাঞ্চলের যে সমস্ত জমিতে প্রাক্তন পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুরা বসতি স্থাপন করেছেন লীজ স্বত্ব কিংবা স্থায়ী স্বত্বের ভিত্তিতে পশ্চিমবঙ্গ রাজ্য সরকার সেই সেই শহরাঞ্চলে, তাদের জমি বিতরণের নিজস্ব নীতির সঙ্গে সঙ্গতি রেখে, সেই সব জমি বণ্টন করতে পারে।" এভাবে প্রধান বাধা অপসারিত হলে ১৯৮৭-র ২৯শে জানুয়ারি তারিখে রাজ্য সরকার এক নির্দেশ প্রকাশ করে সমস্ত জবরদখল কলোনিতে ও সরকারি কলোনিতে প্লট-হোল্ডারদের নিঃশর্ত জমির মালিকানা দলিল দেবার সিদ্ধান্ত ঘোষণা করে।

২.৩। তারপর ১৯৮৭-র ২৭শে ফ্রেব্রুয়ারি তারিখে কেন্দ্রীয় সরকার আরেক চিঠিতে জানায় যে, ১৯৫১-র ১লা জানুয়ারি ও ১৯৭১-র ২৫শে মার্চের মধ্যে প্রতিষ্ঠিত ৬০৭টি উত্তর-৫০-এর জবরদখল কলোনির এক তালিকা কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছে এবং এই সব কলোনির স্বীকৃতি দেওয়া হবে। কিন্তু স্বীকৃতিদানের সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকার পরিবারপিছু বাস্তুজমির উধ্বর্সীমা ২$\frac{১}{৪}$ কাঠা ও সাধারণ ব্যবহার (অর্থাৎ রাস্তাঘাট ইত্যাদির জন্য) কাঠা অর্থাৎ পরিবারপিছু মোট কাঠা উধ্বর্সীমা সাব্যস্ত করে দেয়। কিন্তু এই অদ্ভুত ও অবাস্তব শর্ত গ্রহণ করা কোনওক্রমেই সম্ভব নয়। কারণ এই সব কলোনি পরিকল্পনাবিহীনভাবে গড়ে উঠেছিল। উধ্বর্সীমার এই প্রশ্নে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অনুযায়ী কাজ করার অর্থ হল সমস্ত কলোনি ভেঙে নতুন করে প্রতিটি প্লটের সীমানা নির্ধারণ করা। এর ফলে উদ্বাস্তুদের কষ্টার্জিত অর্থ ও সম্পদের ব্যাপক অপচয় হবে। এই সিদ্ধান্তের অসম্ভাব্যতা স্পষ্ট হওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত এর পরিবর্তন করে নি। রাজ্যস্তরে মুখ্যমন্ত্রী ও কেন্দ্রীয়স্তরে স্বরাষ্ট্রমন্ত্রী পর্যায়ে চিঠিপত্র লেখালেখি, বিভিন্ন স্তরে আলাপ-আলোচনা সত্ত্বেও ব্যাপারটার নিষ্পত্তি আজও হয় নি। রাজ্য সরকার মনে করে যে জবরদখল বৈধ করার ক্ষেত্রে শহরাঞ্চলে প্লটের উধ্বর্সীমা ৫ কাঠা ও গ্রামাঞ্চলে কমবেশি ১০ কাঠা হলে তা হবে ন্যায্য ও যুক্তিসঙ্গত। আলোচনার সময় মৌখিকভাবে এ বক্তব্য স্বীকার করলেও লিখিতভাবে সিদ্ধান্ত জানাবার সময় কেন্দ্রীয় সরকার তা অস্বীকার করে। এক অদ্ভুত পরিস্থিতির মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে।

**শহরাঞ্চলে জমির উধ্বর্সীমা সম্পর্কিত রাজ্য সরকারের সিদ্ধান্ত**

৩। জমির উধ্বর্সীমা সংক্রান্ত এই অবাস্তব সিদ্ধান্ত জমি অধিগ্রহণের কাজে এক মারাত্মক বাধা হয়ে দাঁড়িয়েছে। যেহেতু কেন্দ্রীয় সরকার একটা অনমনীয় দৃষ্টিভঙ্গি নিয়ে বসে

আছে সেজন্য মুখ্যসচিবের সভাপতিত্বে রাজ্যস্তরে মনিটরিং কমিটির সুপারিশের ভিত্তিতে রাজ্য মন্ত্রিসভা এই সিদ্ধান্ত গ্রহণ করেছে যে, সমস্ত অনুমোদিত কলোনিতে শহরাঞ্চলে পরিবারপিছু জমির উর্ধ্বসীমা ৩৳ কাঠা থেকে বাড়িয়ে ৫ কাঠা করা হবে এবং যে সমস্ত পরিবারের দখলে ৫ কাঠা থেকে বেশি বাস্তুজমি রয়েছে তাঁদের ক্ষেত্রে ৫ কাঠার অতিরিক্ত জমিকে উদ্বৃত্ত বলে গণ্য করা হবে। তারা হয় তাদের অতিরিক্ত জমি সরকারকে প্রত্যর্পণ করবেন কিংবা অতিরিক্ত জমির মূল্য দিয়ে দেবেন। কেন্দ্রীয় সরকার কলোনি বৈধকরণের জন্য যে সময়সীমা স্থির করে দিয়েছে এই সিদ্ধান্ত তার মধ্যে সে-কাজ সম্পন্ন করার একটা বাস্তবসম্মত পন্থা।

**চাষের জমির উর্ধ্বসীমা**

৪.১। ৬০৭টি উত্তর-৫০-এর জবরদখল কলোনি বৈধকরণ সম্পর্কিত কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত তালিকাভুক্ত কলোনিগুলির বাস্তুজমি সম্পর্কিত। বৈধকরণের জন্য জরিপ ইত্যাদি কাজ করতে গিয়ে দেখা গিয়েছে যে, এই সমস্ত অনেক কলোনিতেই কৃষিজীবী উদ্বাস্তু পরিবার রয়েছেন এবং তাঁদের দখলে চাষযোগ্য জমিও রয়েছে। চাষযোগ্য জমির এই দখলও কোনও একটা বাঁধাধরা ছক ধরে হয়নি। স্বাভাবিকভাবেই পরিবারপিছু এই জমির পরিমাণ এক এক কলোনিতে এক এক রকম, এমন কি, একই কলোনির ক্ষেত্রেও পরিবারপিছু জমির পরিমাণের ক্ষেত্রে তারতম্য রয়েছে। দ্বিতীয়ত, দেখা গেছে, এই সব জমি গুণগত দিক থেকে নিকৃষ্ট ধরনের এবং এই উদ্বাস্তুরা নিজেরাই এই সব জমিকে যথার্থ চাষযোগ্য করে তুলেছেন। আরও একটা বিষয়ে নিশ্চিত হওয়া গেছে যে, সর্বাধিক ক্ষেত্রেই পরিবারপিছু এই জমির পরিমাণও ৩ (তিন) একরের নিচে। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ তথ্য। এ ব্যাপারটাকে সামনে রেখেই বাস্তব অবস্থার বিবেচনায় এবং উদ্বাস্তুদের প্রকৃত স্বার্থরক্ষাকল্পে ব্যবস্থা গ্রহণ প্রয়োজন বলে মনে হয়েছে। রাজ্য সরকার তাই এক আদেশনামায় চাষের এই সব জমি বৈধকরণের শর্ত ঘোষণা করেছে ঃ পরিবারপিছু এই জমির উর্ধ্বসীমা স্থির করা হয়েছে ৩ (তিন) একর। সংশ্লিষ্ট জেলা ও মহকুমা আধিকারিকদের কাছে এই মর্মে নির্দেশও দেওয়া হয়েছে যেন জমি অধিগ্রহণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয় এবং যে সব ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের জমি ও রাজ্য সরকারের খাস/'ভেস্টেড' জমি পড়েছে সে সব ক্ষেত্রে জমি হস্তান্তরের প্রয়োজনীয় ব্যবস্থাও যেন গ্রহণ করা হয়। উর্ধ্বসীমা সংক্রান্ত এই দুটি আদেশ গত জুলাই মাসে প্রকাশ করা হয়েছিল।

৪.২। দুর্ভাগ্যজনকভাবে উপরোক্ত এই দুটি সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকারের মনঃপূত হয়নি এবং কেন্দ্রের স্বরাষ্ট্রমন্ত্রী বেশ দ্রুততার সঙ্গে এ সম্পর্কে প্রতিক্রিয়া জানিয়ে এই দুটি সিদ্ধান্ত কার্যকর না করতে বলেছেন।

**জমি অধিগ্রহণ কাজের অগ্রগতি**

৫। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই রাজ্যের উদ্বাস্তুরা জবরদখল কলোনি বৈধকরণের জন্য দীর্ঘ সময় অপেক্ষা করেছেন। এই বৈধকরণের জন্য জমি অধিগ্রহণের যে কাজ বর্তমানে চলছে তার একটা বিবরণ উপস্থিত করা যুক্তিযুক্ত হবে বলে মনে করি।

৫.১। প্রথমে উত্তর-৫০-এর ৬০৭টি জবরদখল কলোনি সম্পর্কে বলছি। এখন পর্যন্ত জানা গেছে যে, ২৯০টি কলোনিতে জমি অধিগ্রহণের কাজ করতে হবে। এর মধ্যে

১৬৫টি কলোনিতে জমির দখল নেওয়া হয়েছে। এখন পর্যন্ত ২১৮টি কলোনিতে জমি অধিগ্রহণের কাজ শুরু হয়ে গিয়েছে এবং ১২৫টি কলোনিতে জমি অধিগ্রহণের জন্য ৬.৬২ কোটি টাকা (যা জমির দামের ৮০%) দিয়ে দেওয়া হয়েছে। কাজেই একথা বলা যেতে পারে যে, জমি অধিগ্রহণ কাজের যথেষ্ট অগ্রগতি ঘটেছে এবং এই অগ্রগতির ভিত্তিতে এই আশা করা যায় যে, ১৯৮৯-৯০-এর সময়সীমার মধ্যে অবশিষ্ট কলোনিতে জমি অধিগ্রহণের কাজ সম্পূর্ণ হবে।

৫.২। উত্তর ৫০-এর অপর ১৭৫টি কলোনির ক্ষেত্রেও জমি অধিগ্রহণে যথেষ্ট অগ্রগতি ঘটেছে। ৫৮টি ক্ষেত্রে জমি অধিগ্রহণের কাজ সম্পূর্ণ হয়ে গেছে ; ৮৮টি ক্ষেত্রে ১৯৪৮-এর এল ডি পি আইনের ৪ ধারায় নোটিফিকেশন হয়ে গেছে। দ্রুততার সঙ্গে জমি অধিগ্রহণের কাজে সম্পন্ন করার স্বার্থে এই সিদ্ধান্ত গৃহীত হয়েছে যে, ২৩টি ক্ষেত্রে ১৯৪৮-এর পশ্চিমবঙ্গ আইন ২ নং মোতাবেক ব্যবস্থা গ্রহণ করা হবে।

৫.৩। পরিশেষে প্রাক্-৫১-এর ৪৪টি সম্পূরক জমি অধিগ্রহণ প্রকল্পের উল্লেখ করব। ইতিমধ্যে ১৪টি ক্ষেত্রে জমি অধিগ্রহণের কাজ সম্পূর্ণ হয়ে গেছে। বাকি ৩০টি প্রকল্পের ২০টির ক্ষেত্রে ১৯৪৮-এর ডি পি আইন প্রযুক্ত হবে ; ৯টি ক্ষেত্রে পশ্চিমবঙ্গ আইন ২ নং মোতাবেক ব্যবস্থা গ্রহণ করা হবে এবং অবশিষ্ট ১টির ক্ষেত্রে ১৯৮৪-এর ১ নং আইনে ব্যবস্থা গৃহীত হবে। ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে রাজ্য সরকার ১৭.৮৫ লক্ষ টাকা এই সব সম্পূরক প্রকল্পে ক্ষতিপূরণ দানের জন্য ব্যয় করেছে। বোঝা যাচ্ছে না কেন্দ্রীয় সরকার কেন সম্পূরক প্রকল্পের জন্য কোনও অর্থই মঞ্জুর করছে না ; কেবল অদ্ভুত ও অপ্রাসঙ্গিক প্রশ্ন তুলে যাচ্ছে।

জমি হস্তান্তরে অগ্রগতি

৬। উত্তর-৫০-এর যে ৬০৭টি কলোনিতে দ্রুতগতিতে বৈধকরণের কাজ চলছে এখন পর্যন্ত জানা গেছে যে, তার ১৪৪টি কলোনি কেন্দ্র কিংবা রাজ্য সরকারের জমির উপর অবস্থিত। এর মধ্যে ৮০টি কেন্দ্রীয় সরকারের জমিতে ও ৬৪টা রাজ্য সরকারের জমিতে। কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তরে ৬১টি কলোনির জমি হস্তান্তরের জন্য আনুষ্ঠনিক প্রস্তাব পাঠানো হয়েছে। রাজ্য সরকারের জমিতে অবস্থিত এমন ৩৭টি ক্ষেত্রে কলোনির জমি হস্তান্তরের জন্য বিভিন্ন রাজ্য দপ্তরে আনুষ্ঠানিক প্রস্তাব পাঠানো হয়েছে।

৬.১। রাজ্য সরকারের ক্ষেত্রে জমি হস্তান্তরের নিয়মাবলি অনেক সহজ করা হয়েছে। ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের নির্দেশের ভিত্তিতে রাজ্য সরকারের সংশ্লিষ্ট বিভাগ শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগকে জমির অনুমিত দখল ("পাবমিসিভ পজেশন") দেবেন যাতে এই সব জমিতে অবস্থিত কলোনি বৈধকরণ করা যেতে পারে। জমির আনুষ্ঠানিক হস্তান্তর পরে করলওে চলবে। কিন্তু যে সব কলোনি কেন্দ্রীয় সরকারের জমির উপর অবস্থিত সে সব কলোনিতে সমস্যার সৃষ্টি হচ্ছে, কারণ বেশির ভাগ ক্ষেত্রেই (একমাত্র দামোদর ভ্যালি কর্পোরেশন ছাড়া) বিশেষ করে রেল কর্তৃপক্ষ, যুগ্ম জরিপ সম্পূর্ণ হলেও জমির দাম না পেয়ে জমির অগ্রিম দখল দিতে অস্বীকার করছেন। রাজ্য সরকারের দাবি অনুযায়ী জমির দাম পরিশোধ করার এই প্রাক্-শর্ত যদি মকুব করা হয় তাহলে জমি হস্তান্তর ত্বরান্বিত হবে।

**পাট্টা-প্রাপকের নিঃশর্ত মালিকানা লাভ**

৭। রাজ্য সরকার আরও একটি সিদ্ধান্ত নিয়েছেন যা বৈধকরণের সাহায্য করবে। সরকারি ও অনুমোদিত জবরদখল কলোনির একটা বড় সংখ্যা খাস এবং ভেস্টেড জমিতে অবস্থিত এবং ঐসব কলোনির এই জমি বেশির ভাগ ক্ষেত্রেই পাটার ভিত্তিতে বন্দোবস্ত করা হয়েছিল। এক সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে যার বলে ঐ সব জমিতে বসবাসকারী যোগ্য উদ্বাস্তুও নিঃশর্ত মালিকানা লাভ করবেন। স্বাভাবিক নিয়মে সংশ্লিষ্ট জমি ভূমি ও ভূমি-সংস্কার বিভাগ থেকে শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগকে হস্তান্তরিত করতে হবে এবং তারপর ঐ পাট্টা বাতিল করতে হবে। দ্রুত স্থায়ী স্বত্ব অর্পণ করার উদ্দেশ্যে ভূমি ও ভূমি-সংস্কার বিভাগ এই সমস্ত আনুষ্ঠানিকতা রদ করে দিয়েছে। এর ফলে আনুষ্ঠানিকভাবে জমি হস্তান্তর কিংবা পাট্টা বাতিল করতে হবে না ; শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগ উদ্বাস্তুদের সরাসরি নিঃশর্ত মালিকানা অর্পণ করতে পারবে।

**কলোনি উন্নয়ন**

৮। মাননীয় অধ্যক্ষ মহোদয়, পূর্বের অনুচ্ছেদগুলিতে আমি দেখিয়েছি কিভাবে কেন্দ্রীয় সরকার এই রাজ্যে কোনও পরিকল্পিত পুনর্বাসনের কর্মসূচিকে ব্যাহত করেছে। কলোনি উন্নয়নের ক্ষেত্রেও বৈষম্য ও উপেক্ষার সেই একই দৃষ্টিভঙ্গির প্রকট।

৮.১। কেন্দ্রীয় সরকার কর্তৃক গঠিত 'ওয়ার্কিং গ্রুপ' ১৯৭৬-এ সিদ্ধান্তে এসেছিল যে, কলোনিগুলির উন্নয়নের জন্য সি.এম ডি এ এলাকায় প্লটপ্রতি ৪.৫৬০ টাকা ও সি এম ডি এ এলাকার বাইরে প্লট প্রতি ২.৭০০ টাকা হিসাবে মোট ১.০০৮টি কলোনির জন্য মোট ৫২.৩৪ কোটি টাকা প্রয়োজন হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার কলোনি উন্নয়নের জন্য ব্যয়ের এই উর্ধ্বসীমাকেও একতরফাভাবে কমিয়ে সি এম ডি এ এলাকায় ২,৫০০ টাকা ও সি এম ডি এ এলাকার বাইরে ১,৭০০ টাকায় নির্দিষ্ট করে দেয়। এই সিদ্ধান্ত গ্রহণ করা হয় যে, ৫ম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকারী কেন্দ্রীয় সরকার ১২.৭৬ কোটি টাকা দেবে এবং ৬ষ্ঠ পরিকল্পনাকালে দেবে ৩৯.৬১ কোটি টাকা। কিন্তু প্রকৃতপক্ষে কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত মাত্র ৯.০১ কোটি টাকা দিয়েছে অথচ রাজ্য সরকার খরচ করেছে ১১.০৮ কোটি টাকা। ঐ টাকায় ২৪৪টি কলোনিতে প্রায় ৫৪,০০০ প্লটে কিছু কিছু উন্নয়নের কাজ করা গেছে। অঙ্কের হিসাবে প্রয়োজনের ভিত্তিতে এই টাকার পরিমাণ সমুদ্রে বিন্দুবৎ, কারণ মোট ১,৫১৩টি কলোনিতে প্রায় ২,২০,০০০ প্লটের উন্নয়নের জন্য কম করে হলেও ২৫০ কোটি টাকা প্রয়োজন।

৮.২। রাজ্য সরকার এই বিষয়টি নিয়ে কেন্দ্রীয় সরকারের নিকট তীব্র আপত্তি জানাতে থাকে। শেষ পর্যন্ত ১৯৮৬-র ডিসেম্বরে কেন্দ্রীয় সরকার কলোনি উন্নয়নে ব্যয়ের উর্ধ্বসীমা সংশোধনের প্রশ্নটি বিবেচনা করতে সম্মত হয় এবং কেন্দ্রীয় সরকারের শহর উন্নয়ন মন্ত্রকের ইচ্ছানুসারে সি পি ডবলিউ ডি-র মুখ্য বাস্তুকার (পূর্বাঞ্চল), রাজ্য পূর্ত দপ্তর ও সি এম ডি এ-র টেকনিক্যাল অফিসারদের নিয়ে এক 'টেকনিক্যাল কমিটি' গঠন করা হয়। এই কমিটি ১৯৮৭-র মে মাসে তাদের সুপারিশ পেশ করে উন্নয়নের জন্য শহরাঞ্চলে প্লটপিছু ১১,৯৩১ টাকা ও গ্রামাঞ্চলে প্লটপিছু ৯,৩৫৪ টাকা উর্ধ্বসীমা স্থির করে। প্রায় দু'বৎসর অতিক্রান্ত হলেও কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত এ ব্যাপারে কোনও সিদ্ধান্ত গ্রহণ

করেনি। আমাদের সমস্ত প্রচেষ্টার কোনও ফলশ্রুতিই হল না। আমি শহর উন্নয়ন মন্ত্রকে কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রমন্ত্রীর সঙ্গে এ ব্যাপারে সাক্ষাৎ করেছিলাম এবং পরবর্তী সময়ে এ বিষয়ে নিয়মিত পত্রালাপও করেছি, কিন্তু কিছুই হয়নি। এই প্রসঙ্গে এখানে বলে রাখতে চাই যে, আজ পর্যন্ত কলোনিতে উন্নয়নের যতটুকু কাজ হয়েছে তা হয়েছে শহরাঞ্চলে, কারণ কেন্দ্রীয় সরকার গ্রামাঞ্চলে কলোনি উন্নয়নের কাজ করতেই অনুমতি দেয়নি, তাই গ্রামাঞ্চলে একটি কলোনি উন্নয়নের অর্থও পাওয়া যায়নি। এটা একটা অত্যন্ত পরিতাপের বিষয়, কেননা পরিত্যক্ত, নিচু জমিতে অবস্থিত এই সব কলোনির উদ্বাস্তুরা পরিকাঠামোগত ন্যূনতম সুযোগ-সুবিধাগুলি থেকেও বঞ্চিত হচ্ছেন।

৮.৩। এই পরিপ্রেক্ষিতে একটা বিষয় এখানে উল্লেখ করা প্রয়োজন যে, কলোনি উন্নয়নের ক্ষেত্রে অর্থ-বরাদ্দের বিষয়ে বর্তমানে যে ব্যবস্থা রয়েছে তাকে বাতিল করে কেন্দ্রীয় সরকার পরিকল্পনা কমিশনের আওতায় বিষয়টিকে আনতে চাইছে। বর্তমান ব্যবস্থায় এ জাতীয় পরিবর্তনের কোনও প্রয়োজন নেই। আমাদের সন্দেহ হচ্ছে, কলোনি উন্নয়নের বিষয়টিকে ধামাচাপা দেবার উদ্দেশ্যেই এ রকম ভাবা হচ্ছে, অথচ এ রাজ্যে উদ্বাস্তু পুনর্বাসনের স্বার্থে কলোনি উন্নয়ন অত্যন্ত গুরুত্বপূর্ণ এক প্রকল্প।

**নিঃশর্ত দলিল বিতরণ**

৯। মাননীয় অধ্যক্ষ মহোদয় কলোনি বৈধকরণ সম্পর্কিত কাজের একটা বিবরণ আমি রাখতে চেষ্টা করেছি। এর সঙ্গে অঙ্গাঙ্গি জড়িত জমির নিঃশর্ত দলিল বিতরণের কাজ। এর জন্য প্রয়োজন বিশদ জরিপ, চিহ্নিতকরণ ও লে-আউটের শ্রমসাধ্য কাজ। হিসাব করে দেখা গেছে মোট ২ লক্ষ ২০ হাজার দলিল দিতে হবে। এর মধ্যে ১.০৭ লক্ষ দিতে হবে সরকারি কলোনিতে আর ১.১৩ লক্ষ দিতে হবে সমস্ত জবরদখল কলোনিতে। এখন পর্যন্ত ৫০ হাজারের মতো দলিল বিতরণ করা হয়েছে। এ প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, ১৯৮৯-৯০-এর মধ্যে ৬০৭টি কলোনি বৈধকরণের কাজ সমাপ্ত করার লক্ষ্যে সর্বাপেক্ষা গুরুত্ব আরোপ করা হয়েছিল। তাছাড়া বহু ক্ষেত্রে, বিশেষ করে সরকারি কলোনির ক্ষেত্রে দলিল বিতরণের পূর্বে নতুন করে জমি জরিপের প্রয়োজন দেখা দেয়। এই সব কারণে দলিল বিতরণের কাজ কিছুটা মন্থর হয়েছে। তবে যেহেতু জমি অধিগ্রহণের কাজে যথেষ্ট অগ্রগতি ঘটেছে, তাই আশা করা যাচ্ছে যে, দলিল বিতরণের কাজ এখন আরও গতি লাভ করবে।

**স্থানান্তরকরণ কর্মসূচি**

১০। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এখানে মেট্রো/চক্ররেল ও অন্য রেলের জমিতে বসবাসকারী উদ্বাস্তু পরিবারদের স্থানান্তরকরণ সম্পর্কে উল্লেখ করতে চাইছি। এই সব রেল-লাইনের 'এলাইনম্যান্টে' ঐ সমস্ত জমি পড়ে যাওয়ায় এবং যেহেতু রেলের গুরুত্বপূর্ণ প্রকল্পের অগ্রগতির প্রশ্ন এতে যুক্ত ছিল, তাই রাজ্য সরকারকে এই সব উদ্বাস্তুর স্থানান্তরকরণের ব্যবস্থা করতে হয়। এখানে বলে রাখা প্রয়োজন যে, বহু বৎসর পূর্বেই এই সমস্ত জমিতে উদ্বাস্তুরা বসেছিলেন এবং যেহেতু এই রাজ্যে উদ্বাস্তু পুনর্বাসনের সুষ্ঠু কোনও পরিকল্পনাই ছিল না, তাঁদের পক্ষে ঐভাবে জমিতে বসার মধ্যে অস্বাভাবিকত্বও কিছু ছিল না। তবে এই স্থানান্তরকরণের কাজটি ছিল খুবই জটিল ও কঠিন। প্রধান সমস্যা ছিল তাদের দখলী জমির

কাছে উপযুক্ত জমি খুঁজে পাওয়া। তা না হলে বাস্তব কারণেই ঐ উদ্বাস্তুরা জায়গা ছেড়ে যেতে পারতেন না। যাই হোক, বহু চেষ্টার পর জমি খালি করে রেল-কর্তৃপক্ষের হাতে দিয়ে দেওয়া হয়েছে। প্রায় ৯০০ পরিবারকে দমদম থানার অধীন গাঙ্গুই নটকলে এবং বরাসতের 'কারশেড়'-এর অধিগৃহীত জমি থেকে বারাসতে বিকল্প জমিতে স্থানান্তরিত করা হয়েছে। রাজ্য সরকার এই পরিবারগুলির স্থানান্তরের জন্য ২৫.৮৬ লক্ষ টাকা বরাদ্দ করেছিল।

**চালু প্রকল্প ও কর্মসূচি**

১১। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এখন এই বিভাগের কয়েকটি চালু প্রকল্প ও কর্মসূচি সম্পর্কে একটা ধারণা দিতে চেষ্টা করব।

(ক) **উৎপাদন কেন্দ্র ঃ** চারটি উৎপাদন কেন্দ্রের মধ্যে উত্তরপাড়া, হাবড়া ও টিটাগড়ের তিনটি উৎপাদন কেন্দ্র তাদের ক্রমোন্নতি বজায় রাখতে পেরেছে। ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে যেখানে ১.১৫ কোটি টাকা মোট ব্যয় হয়েছিল সেখানে গত ফেব্রুয়ারি পর্যন্ত এই সব উৎপাদনে কেন্দ্রের জন্য ব্যয় হয়েছে ১.৬৩ কোটি টাকা। তবে কামারহাটির ব্যাম্বু প্রসেসিং সেন্টারের উৎপন্ন দ্রব্য বিক্রির ব্যাপারে সমস্যা দেখা দিয়েছে। এই কেন্দ্রে বাঁশের ঝাঁটা উৎপন্ন হয় আর পূর্বে এই বাঁশের ঝাঁটার সবটাই কিনে নিত কেন্দ্রীয় স কারের প্রতিরক্ষা মন্ত্রক। আসলে ঐ মন্ত্রক ছিল এই বাঁশের ঝাঁটার একমাত্র ক্রেতা। কিন্তু বর্তমানে ঐ মন্ত্রক এই কেন্দ্র থেকে এই ঝাঁটা কেনা একেবারে বন্ধ করে দিয়েছে। আমি জানি না এই আচরণ এই রাজ্যের বিরুদ্ধে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা ও বৈষম্যের যে সার্বিক নীতি তারই একটা অঙ্গ কিনা। তবে আমরা দেখাছি, এই ঝাঁটা হ' পাতালসহ রাজ্য সরকারের অন্যান্য সংস্থায় ব্যবহারের জন্য কেনা যায় কিনা. এই প্রসঙ্গে বলা যেতে পারে যে, উৎপাদন কেন্দ্রসমূহের জন্য রাজ্য সরকার যে কমিটি নিয়োগ করেছিল (এ সম্পর্কে পূর্বে উল্লেখ করা হয়েছিল) সেই কমিটির সুপারিশগুলি ছিল দু'ধরনের ঃ উৎপাদন কেন্দ্রের উন্নতিসাধন সম্পর্কিত এবং উৎপাদন কেন্দ্রের কর্মীদের সুযোগ-সুবিধা সংক্রান্ত। কমিটির সুপারিশ কার্যকর করার প্রশ্নে এখনও একদিকে অর্থ দপ্তর ও অপরদিকে শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন দপ্তরের মধ্যে আলাপ-আলোচনা চলছে। আশা করা যাচ্ছে, সিদ্ধান্ত গ্রহণ করতে আর অধিক বিলম্ব হবে না।

(খ) **ছিট্‌তালুক উদ্বাস্তুর পুনর্বাসন ঃ** জলপাইগুড়, কুচবিহার ও পশ্চিম দিনাজপুরের মোট ৬৭৬টি পরিবার এই প্রকল্পের অধীন। এই তিনটি জেলার মধ্যে জলপাইগুড়ি ও কুচবিহারের ৬৩৬টি পরিবারের পুনর্বাসন সম্পূর্ণ হয়ে গিয়েছে। এখন পশ্চিম দিনাজপুর জেলার অবশিষ্ট ৪০টি পরিবার এই প্রকল্পের অধীন পুনর্বাসন লাভ করবেন। কেন্দ্রীয় সরকারের নিকট ১৫,০০০ টাকায় অনুমোদিত হারে এই পরিবার ক'টির পুনর্বাসনের জন্য অর্থ দেবার জন্য অনুরোধ করা হয়েছে। প্রয়োজনীয় টাকা পাওয়া গেলেই অবশিষ্ট এই পরিবারগুলির পনর্বাসনের কাজ সম্পূর্ণ করার জন্য হাত দেওয়া হবে।

(গ) **প্রাক্তন শিবিরবাসী উদ্বাস্তুদের পুনর্বাসন ঃ** প্রাক্তন বাগজোলা শিবির এলাকার ১,০৬৫টি পরিবারের ১৫৯টি চিহ্নিতকরণ এখনও বাকি আছে। দুই, তিন, পাঁচ ও আট নং গ্রুপের ১৬৪টি পরিবারের পুনর্বাসন হয়ে গিয়েছে। এই সব পরিবারের পুনর্বাসনের জন্য ৩৭.৫৭৬ একর জমি এখন পর্যন্ত অধিগ্রহণ করা হয়েছে এবং ৫.০৩০ একর জমি অধিগ্রহণ করার প্রস্তাব সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। পুনর্বাসনের কাজ দ্রুত সম্পন্ন করার পূর্বে পরিবার চিহ্নিতকরণের কাজ সম্পূর্ণ করতে হবে, এ সম্পার্কে পূর্বে উল্লেখ করেছি। তবে মহাধর্মাধিকরণের স্থগিতাদেশের জন্য চিহ্নিতকরণের কাজ এখন সম্ভব নয়। নানাবিধ বাধা সত্ত্বেও এই সব পরিবারের পুনর্বাসনের প্রভূত অগ্রগতি ঘটেছে এবং আশা করা যাচ্ছে অদূর ভবিষ্যতে ১৪২টি পরিবারের পুনর্বাসন হতে পারবে।

(ঘ) **সদনবাসী উদ্বাস্তুদের পুনর্বাসন ঃ** ক্রমান্বয়িক পনুর্বাসনের ফলে সদনবাসী উদ্বাস্তুর সংখ্যা কমে আসছে। সদনবাসী উদ্বাস্তুর পুনর্বাসনের সমস্যা একটু পৃথকভাবে বিবেচনার দাবি রাখে। কয়েক দশক ধরে এই সব উদ্বাস্তুরা যেখানে বাস করছেন সে-সব স্থানে তারা কিছু কিছু সামাজিক ও অর্থনৈতিক বন্ধন সৃষ্টি করেছেন। এই সব উদ্বাস্তু পরিবারের পুনর্বাসনের প্রকল্প তাই অত্যন্ত সতর্কতার সঙ্গে স্থির করতে হয়। যাই হোক, যত তাড়াতাড়ি সম্ভব এই সব পুনর্বাসনের জন্য বিশেষ প্রচেষ্টা গ্রহণ করা হচ্ছে। ১৯৮৮-৮৯ আর্থিক বছরে ১৬০টি পরিবারের পুনর্বাসনের জন্য ৭.৬৪ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

(ঙ) **সদন/স্থায়ী সদন ঃ** বর্তমানে ১০টি সদনে ১৭০০-র উপর পরিবার বাস করেন। এই সব সদনে বসবাসের উন্নতিবিধানকল্পে বিগত দু'বৎসরে বিশেষ ও বড় ধরনের মেরামতি কাজের জন্য মোট ২১.৪৫ লক্ষ টকা ব্যয় করা হয়েছে।

(চ) **ঋণ মকুব/অবলোপন ঃ** অষ্টম অর্থ কমিশনের সুপারিশের ভিত্তিতে সরাসরি ঋণ (প্রাক্-৭৪-এর 'কন্‌সোলিডেটেড্' পুনর্বাসন ঋণ) ও অন্যান্য 'রি-লেন্ডিং' ঋণ বাবদ ৩৪.৮৯ কোটি টাকা ও উত্তর-৭৪-এর ২.০৯ কোটি টাকা (যা ১-৪-৭৪ থেকে ৩১-৩-৮৪ এই সময়ের মধ্যে উদ্বাস্তুদের দেওয়া হয়েছিল এবং যা ৩-১৩-৮৫ পর্যন্ত অনাদায়ি ছিল) কেন্দ্রীয় সরকার তা অবলোপন করে দিয়েছে। রাজ্য সরকারও সেই অনুসারে ঋণ অবলোপনের অনুরূপ আদেশ দিয়েছে যাতে ব্যক্তি-ঋণগ্রহীতার ঋণ মকুব করে যথাসম্ভব দ্রুততার সঙ্গে বন্ধকী দলিল প্রত্যর্পণ করা যেতে পারে। কিন্তু নানা নিয়মকানুনের জন্য ঋণ মকুব করে ব্যক্তি-ঋণগ্রহীতার ঋণ মকুবের সরকারি আদেশ খুব সহজে প্রকাশ করা সম্ভব হয় না। ১৯৮৮-৮৯ আর্থিক বছরে এক হাজারের উপর ক্ষেত্রে ব্যক্তি-ঋণগ্রহীতার ঋণ অবলোপন করে ২৭ লক্ষ টাকা মকুব করা হয়েছে।

(ছ) **চিকিৎসা সংক্রান্ত ব্যবস্থা ঃ** দ্রুত চিকিৎসা ও উপশমের ব্যবস্থার কথা মনে রেখেই উদ্বাস্তুদের চিকিৎসা সংক্রান্ত এই প্রকল্পের সূচনা করা হয়েছিল। এই প্রকল্প এখনও ফলপ্রসূ এবং এতে টি বি রোগী ও প্রসূতিদের জন্য ব্যবস্থা রয়েছে। বর্তমানে প্রায় ২০০টি শয্যা টি বি রোগীর জন্য ও ১০টি প্রসূতি শয্যা বিভিন্ন হাসপাতালে

সংরক্ষণ করে রাখা আছে। ১৯৮৮-৮৯ আর্থিক বছরে [illegible] লক্ষ টাকা এই শয্যাগুলির সংরক্ষণের জন্য দেওয়া হয়েছে।

**মনিটরিং কমিটি**

১২। আমি পূর্বে একবার জানিয়েছিলাম যে, রাজ্য সরকার কলোনি বৈধকরণের কাজের পর্যালোচনা ও অগ্রগতি তত্ত্বাবধানের জন্য বিভিন্ন কমিটি গঠন করেছে। জেলায় ও মহকুমায় জেলা ও মহকুমা কমিটি (ইমপ্লিমেন্টেশন কমিটি) রয়েছে। মুখ্যসচিবের সভাপতিত্বে রয়েছে 'স্টেট লেভেল মনিটরিং কমিটি'। এতে কেন্দ্রীয় সরকারের একজন প্রতিনিধিও রয়েছেন। এই কমিটি প্রতিনিয়ত বৈধকরণ কাজের অগ্রগতি পর্যালোচনা করছে। এই সব কমিটি ছাড়াও ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ও আমি প্রতি তিন মাস অন্তর এই কাজের অগ্রগতি পর্যালোচনা করি। এতদ্‌সত্ত্বেও কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সঙ্গে কোনও আলোচনা না করেই, 'মিনিস্টারিয়েল লেভেল মনিটরিং কমিটি' নামে এই একই কাজের জন্য আরেকটি কমিটি গঠন করে। আমি অত্যন্ত জোরালোভাবে এর বিরুদ্ধে আমার লিখিত প্রতিক্রিয়া জানিয়ে বলি যে, পরিষ্কারভাবে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে গঠিত এই কমিটি অন্যায়ভাবে রাজ্যের কাজে হস্তক্ষেপ করবে এবং বৈধকরণ প্রকল্প সুষ্ঠু রূপায়ণের পথে সমস্যা সৃষ্টি করবে। কেন্দ্রীয় সরকার এই প্রতিবাদের পরেও এই কমিটি এখনও বহাল রেখেছে।

**উদ্বাস্তু পুনর্বাসন কমিটি**

১৩। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ২ লক্ষ ২০ হাজার উদ্বাস্তুর মধ্যে নিঃশর্ত মালিকানার দলিল বিতরণ করা, প্রায় ২ লক্ষ প্লটে উন্নয়নের কাজ করা—বর্তমানে এ-সব কাজ অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজ। কেন্দ্রের অনিচ্ছুক হাত থেকে কলোনি উন্নয়নের জন্য টাকা আদায় করাও অত্যন্ত কঠিন কাজ। ৭ম পরিকল্পনাকালে এই উন্নয়ন খাতে যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা থেকেও এটা বুঝা যায় ; এই খাতে অর্থ-বরাদ্দের পরিমাণ মাত্র ১.৫০ কোটি টাকা। যদি অতিরিক্ত অর্থ-বরাদ্দ করা না হয় তাহলে কোনও উন্নয়ন কাজই করা সম্ভব হবে না। আসলে কেন্দ্রের কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গে উদ্বাস্তু পুনর্বাসনের জন্য কখনও কোনও সুষ্ঠু পরিকল্পনা রচনা করে নি। ১৯৬৭ সালে প্রথম যুক্তফ্রন্ট সরকারই কেবলমাত্র পশ্চিমবঙ্গে উদ্বাস্তু পুনর্বাসনের জন্য পরিকল্পনা রচনা করার প্রয়াস গ্রহণ করেছিল। ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার রাজ্যে ক্ষমতায় এল তখন স্থির করা হল যে, পুনর্বাসনের প্রকৃত সমস্যা অনুধাবন করে যথাযথ তথ্যানুসন্ধানের ভিত্তিতে প্রকল্প তৈরি করা হবে। এই লক্ষ্য স্থির করে নিয়ে লোকসভা সদস্য শ্রীসমর মুখার্জিকে সভাপতি করে "উদ্বাস্তু পুনর্বাসন কমিটি" গঠন করা হয়। কমিটি এই রাজ্যে পুনর্বাসন সমস্যার মূল্যায়নের জন্য প্রভূত পরিশ্রম করে ১৯৮১-তে তার সুপারিশ পেশ করে। উদ্বাস্তু সমস্যার অর্থপূর্ণ সমাধানের জন্য মোট ৭৫০ কোটি টাকা ব্যয় করার সুপারিশ করা হয়। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট এই সুপারিশ গ্রহণ করার ও প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করার অনুরোধ জানায়। কিন্তু কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের লাগাতার অনুরোধ-উপরোধ সত্ত্বেও আজ পর্যন্ত সম্পূর্ণ নিরুত্তর। উদ্বাস্তু পুনর্বাসন কমিটির সুপারিশগুলিকে রাজ্য সরকার পুনর্বাসনের কর্মসূচির যথার্থ ভিত বলে মনে করে এবং বিশ্বাস করে যে, এর উপর দাঁড়িয়েই রাজ্যে পুনর্বাসনের কাজ যথার্থরূপে ফলপ্রসূ হতে পারে।

১৩.১। মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যে উদ্বাস্তুরা কলোনি বৈধকরণ এবং জমির নিঃশর্ত মালিকনার দলিল বিতরণের দাবিগুলি আদায় করতে সক্ষম হয়ে গুরুত্বপূর্ণ সাফল্য অর্জন করেছেন। এই সাফল্যের ফসল উদ্বাস্তুদের নিকট যথাযথভাবে পৌঁছে দেবার ব্যাপারে রাজ্য সরকার তার সাধ্যমতো সমস্ত চেষ্টাই করছে এবং সেই লক্ষ্যে যথাযথ ব্যবস্থা অবলম্বন করেছে। রাজ্য সরকার উদ্বাস্তুদের সংগঠনগুলির নিকটও আবেদন করেছে যাতে তারা এ ব্যাপারে সহযোগিতা করে।

১৩.২। এই রাজ্যের উদ্বাস্তুরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ন্যায্য ব্যবহার পায়নি। রাজ্যের উদ্বাস্তুদের অর্থনৈতিক পুনর্বাসন সম্পর্কে উদ্বাস্তু পুনর্বাসন কমিটির সুপারিশই ছিল সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ সুপারিশ। এজন্য ৪৫০ কোটি টাকা ব্যয়ের কথা বলা হয়েছিল। কিন্তু এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে তাদের মতামত পরিষ্কার বলেনি। শিবির-বহির্ভূত উদ্বাস্তুদের পুনর্বাসন সম্পর্কিত সুপারিশ সম্পর্কেও একথা খাটে। ৫০,০০০ শিবির-বহির্ভূত উদ্বাস্তুর গৃহনির্মাণের জন্য ঐ সুপারিশে মোট ৬৬.৩৯ কোটি টাকা বরাদ্দের কথা বলা হয়েছিল। আমরা জানি না কেন্দ্রীয় সরকার এই নীতিতে বিশ্বাস করে কিনা যে, কোনও সমস্যার সমাধান আপনা থেকেই হয়ে যায়। কিন্তু এটা তো জানা কথা যে, ফেলে রেখে দিলে এ জাতীয় পুরনো সমস্যা নতুন আর্থ-সামাজিক সমস্যার সৃষ্টি করে।

**উপসংহার**

১৪। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বামফ্রন্ট সরকার এই রাজ্যের উদ্বাস্তুরা যাতে তাঁদের যথার্থ ন্যায়সঙ্গত অধিকার অর্জন করতে সফল হন তার জন্য সর্বপ্রকার চেষ্টাই করে যাচ্ছে এবং কেন্দ্রের কাছ থেকে তাঁদের দাবিগুলি আদায়ের সর্বতোমুখি প্রচেষ্টা চালাচ্ছে। কিন্তু দুর্ভাগ্যজনকভবে কেন্দ্রীয় সরকার এই রাজ্যের পুনর্বাসন সমস্যাকে তার যথার্থ পরিপ্রেক্ষিতে বিচার করতে একেবারেই অনিচ্ছুক। এই জন্যই এই সমস্যা এখনও অমীমাংসিত। তবু আমি এ বিশ্বাস রাখি যে, কেন্দ্রীয় সরকার এখনও যুক্তি মেনে এ রাজ্যে উদ্বাস্তু পুনর্বাসনের প্রকল্পগুলি মঞ্জুর করবে এবং অনর্থক বিলম্ব করে এই সন্ধিক্ষণে উদ্বাস্তুদের আর অবমাননা করবে না।

## DEMAND No. 41

**Major Head : 2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic**

[27th March, 1989]

**Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2515—Other Rural Development Programmes (Community Development) (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), 6575—Loans for Other Special Areas Programme (Tribal Areas Sub-Plan), 6575—Loans for Other Special Areas Programme (Tribal Areas Sub-Plan) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan).**

**Shri Dinesh Chandra Dakua :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 95,59,89,000 be granted for expenditure under Demand No. 41, Major Head : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal

Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2515—Other Rural Development Programmes (Community Development) (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), 6575—Loans for Other Special Areas Programme (Tribal Areas Sub-Plan), 6575—Loans for Other Special Areas Programme (Tribal Areas Sub-Plan) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)".

(This is inclusive of a total sum of Rs. 50,84,000 already voted on account in March, 1989.)

Written Speech of **Shri Dinesh Chandra Dakua** was laid on the Table

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, আর্থ-সামাজিকভাবে বিশেষ পশ্চাৎপদ কিছু জাতি ও কিছু আদিবাসী সম্প্রদায় বিভিন্ন রাজ্যে তফসিলভুক্ত হয়ে রয়েছে। একটি নির্দিষ্ট

সময়সীমার মধ্যে তাদের জন্য আলাদা করে উন্নয়ন করে সাধারণ দেশবাসীর সমপর্যায়ে তাদের নিয়ে আসার প্রতিশ্রুতি দেশের সংবিধানে আছে। সেই প্রতিশ্রুতি অনুসারে প্রতিটি পরিকল্পনায় এ বাবদ বিশেষভাবে ব্যয়-বরাদ্দ হয়ে আসছে। তাতে পশ্চিমবঙ্গসহ সমগ্র দেশে এই তফসিলি জাতি ও আদিবাসী সমাজের মধ্যেকার উপরের কিছু সামান্য অংশকে আধুনিক সভ্যতার অঙ্গনে পৌঁছিয়ে দেওয়া সম্ভব হলেও দেশব্যাপী এই সমাজের প্রায় সমগ্র অংশ আজও পশ্চাৎপদতার অন্ধকারে নিমজ্জিত। কৃষিজমি ও বনভূমি—যা এদের জীবিকার প্রধান অবলম্বন—সভ্যতার কোন আদিযুগ থেকে তা তাদের হাতছাড়া হয়ে আসছে। কৃষি ও অরণ্য-নির্ভর মানুষগুলোকে তাদের হারানো কৃষি ও বনভূমির অধিকার ফিরিয়ে না দিয়ে উপরে উপরে সমস্ত রকমের চাকচিক্যময় উন্নয়ন প্রচেষ্টা তাই সার্থক হতে পারে নি।

এ বিষয়ে পশ্চিমবঙ্গের অতি সাম্প্রতিক ইতিহাস অবশ্যই একটা বলিষ্ঠ জমির উপর বড় বড় জোতদারদের একচেটিয়া অধিকার ভাঙ্গার জন্য ও নির্দিষ্ট সীমার উপরের জমি উদ্বৃত্ত হিসাবে ঘোষণার জন্য পঞ্চাশের দশকে পশ্চিমবঙ্গসহ গোটা দেশে যে আইনগুলো পাস হয়েছিল, শাসকশ্রেণীর রাজনৈতিক সদিচ্ছার অভাবে গোটা দেশেই তা অকেজো হয়ে পড়েছিল। ১৯৬৭ সালে পশ্চিমবঙ্গে বাম ও গণতান্ত্রিক শক্তিগুলির জয় ও যুক্তফ্রন্ট সরকার গঠন তফসিলি জাতি ও আদিবাসীসহ সমস্ত গরিব কৃষকের মধ্যে আন্দোলনের জোয়ার এনেছিল। তার ফলে ও রাজ্য সরকারের প্রচেষ্টায় উদ্বৃত্ত ও বেনামি জমি বেশি বেশি করে গরিব ও ভূমিহীন কৃষকের হাতে চলে এসেছিল। পরবর্তী সময়ের কংগ্রেসি শাসন ও জরুরি অবস্থার অন্ধকার দিনগুলিতেও তফসিলি জাতি ও আদিবাসীসহ সংগ্রামী কৃষক সে অর্জিত অধিকার বেশির ভাগ ক্ষেত্রেই রক্ষা করতে পেরেছে। তারপরে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার রাজ্যের ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে আবার সে কৃষক আন্দোলনে বিপুল গতিবেগ সঞ্চার হয় এবং আরও বেশি বেশি করে উদ্বৃত্ত ও বেনামি জমি গরিব ও ভূমিহীন কৃষকের দখলে আসতে থাকে। আর যারা উদ্বৃত্ত জমি পায় নি, ক্ষেতমজুর ও অন্যান্য ধরনের শ্রমিক হিসাবে তাদেরও ন্যায্য মজুরি ও মর্যাদা আজ এ রাজ্যে সুরক্ষিত। বনভূমিতে কেন্দুপাতা ও শালবীজের বাজারে ফাটকাবাজদের আধিপত্য খর্ব করায় সে ক্ষেত্রেও এ রাজ্যে অরণ্য-নির্ভর আদিবাসীরা অনেকটা নিরাপদ। বলা বাহুল্য, গোটা দেশে যেমন, পশ্চিমবঙ্গেও তেমনি এই গরিব ও ভূমিহীন কৃষক এবং খনি-বন-বাগিচাসহ বিভিন্ন ক্ষেত্রে নিযুক্ত শ্রমিকের একটা বড় অংশই তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষ।

জমি মজুরি ও বন—তিনটি শক্ত ভিতের উপর দাঁড়িয়ে পশ্চিমবাংলার তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষ অন্যান্য গরিব মানুষের সঙ্গে একাত্ম হয়ে সরকারের সমস্ত কল্যাণমুখি কর্মকান্ডে সক্রিয়ভাবে অংশগ্রহণ করে চলেছে। তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ ও উন্নয়ন সামগ্রিক কল্যাণ ও উন্নয়নমূলক কর্মকান্ডের অংশমাত্র। তাই যে সমস্ত কল্যাণকর্ম তফসিলিদের জন্য আলাদাভাবে করা হয় না বা করা যায় না। গরিব মানুষের অংশ হিসাবে সে সমস্ত কল্যাণমূলক কাজের সুফলের বড় একটা অংশ তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষেরা এ রাজ্যে ভোগ করে থাকেন। তাছাড়াও রাজ্য সরকারের সমস্ত বিভাগেই তাদের বার্ষিক উন্নয়ন ব্যয়-বরাদ্দের একটা নির্দিষ্ট অংশ তফসিলি জাতির জন্য "স্পেশ্যাল কম্পোনেন্ট প্ল্যান" ও তফসিলি আদিবাসীদের জন্য "আদিবাসী উপ-পরিকল্পনা"

হিসাবে ব্যয় করে থাকে। বিভিন্ন বিভাগের এই সমস্ত বিশেষ ব্যয় ব্যতিরেকেও শিক্ষা, স্বাস্থ্য, শিল্প প্রভৃতি কল্যাণকর্মে পরিপূরক ব্যবস্থা হিসাবে এ বিভাগ তফসিলি জাতি ও আদিবাসী সমাজের মানুষের জন্য বিশেষ বিশেষ কার্যক্রম গ্রহণ করে আসছে। বর্তমান ও আগামী বৎসরের কর্মসূচির সংক্ষিপ্ত পরিচয় করিয়ে দিচ্ছি।

**অর্থনৈতিক উন্নন**

এ রাজ্যের তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের যথাক্রমে শতকরা ৮৩.৭৫ এবং ৯৬.২৪ জন গ্রামে বাস করেন। স্বাভাবিকভাবেই এদের সিংহভাগই কৃষি, বন বাগিচা ও আনুষঙ্গিক কাজের উপর নির্ভরশীল। বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কার কর্মসূচি রূপায়ণের ফলে গ্রামাঞ্চলে কৃষিকাজে নিযুক্ত যে বিপুল সংখ্যক মানুষ উপকৃত হয়েছেন তার মধ্যে তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষেরাও একটি বিশিষ্ট স্থান দখল করে রয়েছেন। সরকারে ন্যস্ত জমি বন্টনের ক্ষেত্রে সর্বশেষ প্রাপ্ত রিপোর্টে দেখা যায় যে মোট ১৮.০১ লক্ষ জন উপকৃতের মধ্যে তফসিলি জাতির ৬.৬৩ লক্ষ এবং আদিবাসী সম্প্রদায়ের ৩.৪২ লক্ষ জন রয়েছেন। বর্গাদার নথিভুক্তিকরণ বিষয়ে বলা যায় যে সর্বশেষ হিসাব মতে নথিভুক্ত ১৩.৯৪ লক্ষ বর্গাদারের মধ্যে তফসিলি জাতির ৪.১৭ লক্ষ জন এবং ১.৬৭ লক্ষ জন আদিবাসী রয়েছেন।

পশ্চিমবঙ্গ সরকারের ভূমি সংস্কার কর্মসূচি রূপায়ণের ফলে অন্যান্য গরিব মানুষের সাথে সাথে তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত গরিব কৃষক ও ক্ষেতমজুরের স্বার্থ অনেক পরিমাণে সুরক্ষিত হয়েছে।

নিতান্ত বাস্তুটুকুর জন্য অন্যের উপর নির্ভরশীল এ রকম ভূমিহীন মানুষের একটা বড় অংশ বাস্তুজমি পেয়ে আত্মমর্যাদায় প্রতিষ্ঠিত হয়েছে। বলা বাহুল্য, এই প্রকল্পে পশ্চিমবঙ্গ সরকারের বাস্তুজমি অধিগ্রহণ আইনে উপকৃত দরিদ্র পরিবারগুলোর এক উল্লেখযোগ্য অংশ তফসিলি জাতি ও আদিবাসী পরিবার।

**দারদ্র্য দূরীকরণ প্রকল্প—তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্তনিগম**

তফসিলি জাতি এবং আদিবাসীদের অর্থনৈতিক মান উন্নয়নের ক্ষেত্রে দারিদ্র্য দূরীকরণ প্রকল্প যথেষ্ট গুরুত্বের সাথে রূপায়িত হচ্ছে। বর্তমান আর্থিক বছরে (১৯৮৮-৮৯) দারিদ্র্য দূরীকরণ কর্মসূচিতে মোট ৭৯,১৮০টি তফসিলি জাতিভুক্ত পরিবার ও ২১,৮৫০টি আদিবাসী পরিবারকে কৃষি, শিল্প, পশুপালন, ব্যবসা, মৎস্যচাষ প্রভৃতি প্রকল্প রূপায়ণে আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্তনিগম পঞ্চায়েত ও ব্যাঙ্কের সহায়তায় এই প্রকল্প রূপায়ণে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছে। এ বছরে এই প্রকল্পে মোট ব্যয় এ পর্যন্ত ২৩ কোটি ৬ লক্ষ টাকা। এর মধ্যে নিগমের প্রান্তিক সাহায্য ৩ কোটি ৮৮ লক্ষ টাকা। সরকারি অনুদান ১০ কোটি ৫০ লক্ষ, ব্যাঙ্ক ঋণ ৮ কোটি ৬৮ লক্ষ টাকা ধরা আছে।

আগামী আর্থিক বছরে ৮৩,১৪০টি তফসিলি জাতিভুক্ত এবং ২২,৮৯০টি আদিবাসী পরিবারকে এই প্রকল্পের অধীনে আনার পরিকল্পনা আছে।

খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদের সহযোগিতায় এই বিত্তনিগম বিভিন্ন প্রকার গ্রামীণ শিল্প স্থাপনের কাজে সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে।

পশ্চিমবঙ্গ ... ২৩টি পৌরসংস্থার ৩,২১০টি হরিজন পরিবারের স্বনিযুক্তির জন্য এই নিগ[ম] এক বিশাল কর্ম-প্রশিক্ষণ কর্মসূচি এবং স্বনিযুক্তি প্রকল্প প্রণয়ন ও রূপায়ণের কাজ হাতে নিয়েছে। আজ পর্যন্ত ২১৯টি পরিবারকে কর্ম-প্রশিক্ষণ দেওয়া হয়েছে এবং এদের জন[্য] স্বনিযুক্তি প্রকল্প প্রণয়ন ও রূপায়ণের কাজ চলেছে। এ বাবদ এ পর্যন্ত তিন লক্ষাধিক টাক[া] খরচ করা হয়েছে।

সবিশেষ উল্লেখযোগ্য এই যে, সর্বভারতীয় ক্ষেত্রে সাফল্য ও ফলাফলের নিরিখে এই নিগমের স্থান প্রায় সর্বক্ষেত্রেই শীর্ষে এবং সংশ্লিষ্ট কেন্দ্রীয়মন্ত্রক কর্তৃক এই নিগমের ভূমিকা উচ্চ-প্রশংসিত।

## আদিবাসী উন্নয়ন সমবায় নিগম ও ল্যাম্পস্ সংক্রান্ত কার্যক্রম

এ রাজ্যের আদিবাসী জনগোষ্ঠীর উন্নয়নের জন্য মোট ৮৮টি বৃহদায়তন বহুমুখি সমবায় সমিতি (ল্যাম্পস্) রাজ্যের বিভিন্ন আদিবাসী অধ্যুষিত অঞ্চলে গড়ে তোলা হয়েছে। এই ল্যাম্পস্গুলির দেখাশোনার জন্য শীর্ষ সংস্থা হিসাবে পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম কাজ করছে। পাইকার ও ফাট্কাবাজদের বেপরোয়া শোষণ থেকে আদিবাসী সংগ্রাহকদের রক্ষার জন্য ১৯৮৮ সালে এই নিগম কেন্দুপাতা শালবীজ ইত্যাদি সংগ্রহ ও বিপণনের জন্য মোট ১০২.১৩ লক্ষ টাকা ঋণ দিয়েছে। আদিবাসী সংগ্রাহকদের মজুরি ধাপে ধাপে বাড়িয়ে প্রতি ১০০টি পাতার জন্য ৩ পয়সা থেকে ২০ পয়সা এবং ১ কেজি খোসা ছাড়ানো শালবীজ-এর জন্য ৪৫ পয়সা থেকে ১ টাকা ২০ পয়সা করা হয়েছে। কেন্দুপাতা ও শালবীজ বিক্রয়ের বিষয়টি সুনিশ্চিত করতে জাতীয়স্তরের সমবায় সংগঠন 'ট্রাইফেড'-এর কাছে বিক্রির ব্যবস্থা করা হয়েছে। নিগম এ বছর আদিবাসী লাক্ষা সংগ্রাহকদের উপযুক্ত মজুরির স্বার্থে লাক্ষা সংগ্রহ ও বিপণনের কাজও হাতে নিয়েছে। পুরুলিয়া জেলার ঝালদা মাধ্যমে ৩১৪ কুইন্টাল লাক্ষা সংগৃহীত হয়েছে। নিগম সংগৃহীত লাক্ষা 'ট্রাইফেড'-এর মাধ্যমে বিক্রির ব্যবস্থা করছে।

বন বিভাগের সহায়তায় এই নিগম বন বিভগের বাৎসরিক কাষ্ঠ সংগ্রহ প্রকল্পের শরিক হয়েছে। ১৯৮৮ সালে বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমান ও জলপাইগুড়ির বিভিন্ন ল্যাম্পস্ মোট ১,৯৩৮ হেক্টর বনাঞ্চলে কাষ্ঠ সংগ্রহ ও গাছ কাটার কাজ করেছে। নিগম এই বাবদ ২৮ লক্ষ ৯২ হাজার টাকার ঋণ সংশ্লিষ্ট ২৪টি ল্যাম্পস্কে মঞ্জুর করেছে। ১৯৮৮ সালে কেন্দুপাতা, শালবীজ সংগ্রহ ও কাষ্ঠ সংগ্রহের কাজে মোট ১২.০৩ লক্ষ শ্রমদিবসের সৃষ্টি হয়েছে। এ বছরও এ সব কাজ শুরু হয়েছে।

আদিবাসীদের কর্মসংস্থান ও ন্যায্য মজুরি প্রদানের ব্যবস্থা ছাড়াও এই নিগম নিজ ব্যবস্থাপনায় ও ল্যাম্পসের মাধ্যমে আদিবাসী অধ্যুষিত অঞ্চলে কম দামের ধুতি, শাড়ি, লুঙ্গী, গামছা, ব্যাটারী, খাতা ও অন্যান্য প্রয়োজনীয় ভোগ্যপণ্য ন্যায্য দরে সরবরাহের ব্যবস্থা করছে। আদিবাসী জনগণের স্বাস্থ্য ও পরিবেশ সুরক্ষার জন্য বিনা মূল্যে ধোঁয়াহীন চুল্লী বিতরণ করা হচ্ছে। নিগম ল্যাম্পসের মাধ্যমে বিভিন্ন ব্যক্তিগত ও সমষ্টিগত উদ্যোগেও আর্থিক সাহায্য মঞ্জুর করছে। আদিবাসীদের দুঃস্থ অবস্থার কথা চিন্তা করে বিভিন্ন সামাজিক ক্রিয়াকলাপের জন্য এই নিগম অর্থসাহায্য মঞ্জুর করে।

**শিল্প কর্মসূচি**

তফসিলি জাতি ও আদবাসী জনগণ বংশানুক্রমিকভাবে যে সমস্ত শিল্পের সঙ্গে যুক্ত সেই সমস্ত শিল্পে যেমন (১) বয়ন, (২) চর্মজাত দ্রব্য প্রস্তুত, (৩) দারু, (৪) তসর রেশম, (৫) লাক্ষা, (৬) বিবিধ হস্তশিল্প ইত্যাদিতে প্রশিক্ষণ দেওয়ার জন্য এই বিভাগের শিল্প শাখা যুক্ত আছে। তফসিলি জাতি ও আদিবাসী মহিলাদের সহায়ক বৃত্তি হিলাবে টেলারিং ও সূচীশিল্প কেন্দ্রগুলো কাজ চালিয়ে যাচ্ছে। শিল্প প্রশিক্ষণ কেন্দ্রগুলোতে বছরে ২,৪২০ জন শিক্ষার্থীকে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা আছে। প্রশিক্ষণপ্রাপ্ত তফসিলি জাতি ও আদিবাসী জনগণকে অগ্রাধিকারের ভিত্তিতে স্বনিযুক্তি প্রকল্পের সাথে যুক্ত করার কাজ শুরু হয়েছে।

**শিক্ষা**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ১৯৮১ সালের আদমসুমারী রিপোর্ট অনুযায়ী তফসিলি জাতি এবং আদিবাসী জনগণের সাক্ষরতার হার যথাক্রমে ২৪.৩৭ শতাংশ ও ১৩.২১ শতাংশ। স্বাভাবিকভাবেই এই শ্রেণীর জনগণের মধ্যে শিক্ষার প্রসারের বিশেষ কর্মসূচির প্রয়োজন আছে। বামফ্রন্ট সরকার কার্যভার গ্রহণের পর চালু কর্মসূচিগুলোতে যেমন প্রয়োজনীয় পরিবর্তন ঘটানো হয়েছে, অপরদিকে তেমনই কিছু কিছু নতুন কর্মসূচিও নেওয়া হয়েছে। বামফ্রন্ট সরকারের গৃহীত ব্যবস্থার ফলে পিছিয়ে-পড়া এই সমস্ত গ্রামীণ লোকেদের মধ্যে শিক্ষালাভের ক্ষেত্রে বিপুল পরিমাণে সাড়া লক্ষ্য করা গেছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, তফসিলি জাতি এবং আদিবাসীদের মধ্যে বহু পরিবারের আর্থিক অবস্থা এতই খারাপ যে ছেলেমেয়েরা স্বাভাবিকভাবেই পড়াশুনার পরিবেশ পায় না। প্রাথমিক স্তরের এই জাতীয় তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত ছাত্রছাত্রীদের আশ্রম ছাত্রাবাসে রেখে পড়াশুনা করার সুযোগ দেওয়ার জন্য ১৯৭৯-৮০ সাল থেকে আশ্রম ছাত্রাবাস চালু আছে এবং ১,২৯০ জন ছাত্রছাত্রী এই সুযোগ পাচ্ছে। আগামী আর্থিক বছরে আরও বেশি সংখ্যক ছাত্রছাত্রী এই সুযোগ পাবে।

**বই কেনার জন্য অর্থ সাহায্য**

মাধ্যমিক স্তরে ৫ম শ্রেণী থেকে ১০ম শ্রেণী পর্যন্ত পাঠরত আর্থিক সঙ্গতি নিরপেক্ষ সমস্ত তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের নির্ধারিত হারে বই কেনার জন্য আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। বর্তমানে মোট আনুমানিক ৫,৬১,০০০টি ক্ষেত্রে এই সাহায্য মঞ্জুর করা হচ্ছে।

**মাধ্যমিক স্তরের ছাত্রাবাসের খরচ বাবদ আর্থিক সাহায্য**

শিক্ষা বিভাগের অনুমোদিত হোস্টেলগুলির মাধ্যমিক পর্যায়ের তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের হোস্টেল খরচ বাবদ প্রতি মাসে ১০০ টাকা হিসাবে বছরে দশ মাসের জন্য মোট ১,০০০ টাকা অনুদান দেওয়া হয়। তফসিলি জাতিভুক্ত ছাত্রছাত্রীদের ক্ষেত্রে দারিদ্রসীমার নিচে রয়েছে এমন পরিবরের ছাত্রছাত্রীরাই এই স্টাইপেন্ড পায়। আদিবাসী ছাত্রছাত্রীদের ক্ষেত্রে ঐ জাতীয় কোনও আয়ের সীমা নেই। বর্তমানে তফসিলি জাতির ৩২,০০০ ও ২৮,০০০ আদিবাসী ছাত্রছাত্রী এই বৃত্তি পাচ্ছে।

**ভরণপোষণ সাহায্য**

বার্ষিক আয় ৩,৬০০ টাকা পর্যন্ত এমন পরিবারের মাধ্যমিক স্তরে পাঠরত তফসিলি জাতিভুক্ত এবং আদিবাসী ছাত্রছাত্রীরা বাড়ি থেকে পড়াশুনা করলে মাসে ২০ টাকা হিসাবে ১২ মাসের জন্য ২৪০ টাকা ভরণপোষণ সাহায্য পেয়ে থাকে। পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি প্রভৃতি ছাত্রছাত্রী বাছাই করে থাকে। তফসিলি জাতির ক্ষেত্রে মোট ৪০,০০০ জন ছাত্রছাত্রী এই সাহায্য পায়। আদিবাসীদের ক্ষেত্রে প্রাপকসংখ্যার ব্যাপারে কোনও সীমা নেই। তবে বর্তমান আর্থিক বছরে মোট আনুমানিক ৫২,০০০টি ক্ষেত্রে আদিবাসী ছাত্রছাত্রীরা এই সাহায্য পাচ্ছে। এখানে উল্লেখ করা দরকার যে ১৯৮৯-৯০ শিক্ষা বছরে ভরণপোষণ সাহায্যপ্রাপকের পারিবারিক আয়ের উর্ধ্বসীমা ৩,৬০০ টাকা থেকে ৬,০০০ টাকা করা হয়েছে। এর ফলে আরও অধিক সংখ্যক আদিবাসী ছাত্রছাত্রী এই সাহায্য পাবে।

**আদিবাসী সম্প্রদায়ের মাধ্যমিক পর্যায়ের ছাত্রছাত্রীদের আবশ্যিক ফি-এর দরুন অর্থ সাহায্য**

স্কুলে এককালীন যে টাকা আবশ্যিক ফি হিসেবে দিতে হয় তারজন্য পশ্চিমবঙ্গ শিক্ষা-অধিকর্তার অনুমোদিত হার অনুযায়ী পারিবারিক আয় নির্বিশেষে সমস্ত আদিবাসী ছাত্রছাত্রীকে অনুদান দেওয়া হয়।

**মাধ্যমিক পরীক্ষার ফি প্রদানের জন্য অর্থ সাহায্য**

তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত ছাত্রছাত্রীরা পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ হারে মাধ্যমিক ফি-এর টাকাও সরকারের থেকে পেয়ে থাকে।

**লেখাপড়ার মান উন্নয়নের বিশেষ কোচিং**

তফসিলি জাতি, বিশেষ করে উপজাতি সম্প্রদায়ের ছাত্রছাত্রীদের পরীক্ষার ফল যাতে ভাল হয় তারজন্য তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের একাংশকে বিশেষ কোচিং দেওয়ার ব্যবস্থা আছে। বিগত আর্থিক বছরে মোট ১৬,৯৪৭ জন ছাত্রছাত্রী এই কোচিং-এর সুবিধা পেয়েছে।

**জুনিয়ার হাই, জুনিয়ার বেসিক স্কুলে পাঠরত ছাত্রছাত্রীদের জন্য আশ্রম ছাত্রাবাস**

লেখাপড়ার সুষ্ঠু পরিবেশ ও অন্যান্য আবাসিক সুযোগ-সুবিধা দিতে তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য আশ্রম ছাত্রাবাসের (জুনিয়ার বেসিক/জুনিয়ার হাইস্কুল সংলগ্ন) ব্যবস্থা আছে। বর্তমানে মোট ১০৮টি আশ্রম ছাত্রাবাসে ৭৬০ জন তফসিলি জাতিভুক্ত ও ১,৬০০ জন আদিবাসী ছাত্রছাত্রী উপকৃত হচ্ছে। এই সমস্ত আশ্রম ছাত্রাবাসে ছাত্রছাত্রীরা খাওয়া-থাকা ছাড়াও অন্যান্য যাবতীয় প্রয়োজনীয় খরচ সরকার থেকে পায়। আগামী আর্থিক বছরে আরও অধিক সংখ্যক ছাত্রছাত্রীকে এই সুযোগ দেওয়া যাবে।

**আদিবাসী ছাত্রীদের জন্য আবাসিক বিদ্যালয়**

আদিবাসী ছাত্রীদের পিছিয়ে-পড়া অবস্থা বিবেচনা করে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার বেল-পাহাড়ীতে একটি উচ্চমাধ্যমিক আবাসিক বালিকা বিদ্যালয় স্থাপন করা

হয়েছে। এই বিদ্যালয়ে মোট ৩৬০ জন আদিবাসী বালিকা লেখাপড়া করতে পারে। তাদের থাকা, খাওয়া, পোশাক-পরিচ্ছদ, চিকিৎসা, পড়াশুনার সরঞ্জাম সব কিছুর ব্যয় সরকার বহন করে।

**ছাত্রাবাস ও ছাত্রীনিবাস পরিচালনা ও ছাত্রাবাস এবং ছাত্রীনিবাস নির্মাণে আর্থিক সাহায্য**

তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের হোস্টেলের সুযোগ বাড়াবার জন্য ছাত্রাবাস/ছাত্রীনিবাস ইত্যাদি নির্মাণে বিদ্যালয় কর্তৃপক্ষ/স্বেচ্ছাসেবী সংস্থাকে আর্থিক সাহায্য দেওয়া হয়। বহুক্ষেত্রে বিদ্যালয় কর্তৃপক্ষ সরকারি অনুদানের টাকা ও তাদের দেয় টাকা খরচ করার পরও ছাত্রাবাস/ছাত্রীনিবাস নির্মাণকাজ সম্পূর্ণ করতে পারেননি। তাই অসম্পূর্ণ ছাত্রাবাস সম্পূর্ণ করার কাজকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। পাশাপাশি নতুন ছাত্রীনিবাস নির্মাণের জন্য অনুদান দেওয়া হচ্ছে।

**মাধ্যমিক পাশ করার পর পাঠরত ছাত্রছাত্রীদের বৃত্তিদান**

উচ্চমাধ্যমিক বিদ্যালয়, মহাবিদ্যালয় ও বিশ্ববিদ্যালয়ে পাঠরত ছাত্রছাত্রীদের ভারত সরকারের সর্বভারতীয় কর্মসূচির অধীনে বৃত্তি দেওয়া হয়। কেন্দ্রীয় ও রাজ্য উভয় সরকারই এই বাবদ টাকা দেন। এই কর্মসূচিতে সংখ্যাগত কোনও সীমা বাঁধা নেই।

বর্তমান আর্থিক বছরে আনুমানিক ৮৪,০০০টি ক্ষেত্রে এই সাহায্য মঞ্জুর করা হবে।

**মেধাবৃত্তি প্রদান**

তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীরা যাতে জয়েন্ট-এন্ট্রান্স ও আই আই টি শিক্ষাক্রমে ভর্তির পরীক্ষার আশানুরূপ কৃতিত্ব দেখিয়ে আগামী দিনে তাদের জন্য ইঞ্জিনিয়ারিং ও ডাক্তারি শিক্ষাক্রমে সংরক্ষিত সমস্ত আসন পূরণ করতে পারে, তার জন্য নবম থেকে দ্বাদশ শ্রেণীতে পাঠরত প্রতিটি শ্রেণীর জন্য ১০০ জন তফসিলি জাতি ও ৫০ জন আদিবাসী মেধাবী ছাত্রছাত্রীকে এই বৃত্তির আওতায় আনা হবে। বর্তমান বছর থেকেই একাদশ শ্রেণীতে পাঠরত ছাত্রছাত্রীদের জন্য এই বৃত্তি প্রদানের কাজ শুরু হয়েছে। এই কর্মসূচির জন্য নির্বাচিত ছাত্রছাত্রীদের হোস্টেলে থেকে পড়াশুনা করলে স্পেশ্যাল কোচিং ও ভরণপোষণের জন্য প্রতি মাসে ৫০০ টাকা হিসাবে বছরে ৬,০০০ টাকা আর্থিক সাহায্য এবং বাড়ি থেকে পড়াশুনা করলে মাসিক ৪০০ টাকা হিসাবে বছরে ৪,৮০০ টাকা দেওয়ার ব্যবস্থা আছে। বর্তমান আর্থিক বছরে ১৫০ জন ছাত্রছাত্রী উপকৃত হবে। আগামী শিক্ষাবর্ষে নবম শ্রেণী ও দ্বাদশ শ্রেণীতেও এই কর্মসূচি চালু হবে।

**চাকুরিপ্রার্থীদের জন্য প্রাক্ পরীক্ষা শিক্ষাকেন্দ্র**

তফসিলি জাতি ও আদিবাসী চাকুরিপ্রার্থীদের ডব্লু বি সি এস (এক্স), আই এ এস, টাইপরাইটিং অ্যান্ড শর্টহ্যান্ড, ক্লার্কশিপ এবং মিসলেনিয়াস পরীক্ষায় বসার আগে প্রয়োজনীয় ট্রেনিং দেওয়ার জন্য রাজ্যের বিভিন্ন স্থানে মোট ৬টি সেন্টার চালু আছে। প্রতি বছর মোট ৩১০ জন তফসিলি জাতি ও আদিবাসী চাকুরিপ্রার্থী ট্রেনিং পেতে পারে।

**মেডিক্যাল ও ইঞ্জিনিয়ারিং কলেজ সংলগ্ন বুক ব্যাঙ্ক স্থাপন**

গরিব তফসিলি জাতি ও আদিবাসী মেডিক্যাল ও ইঞ্জিনিয়ারিং কোর্সে পাঠরত ছাত্রছাত্রীরা যাতে সহজে প্রয়োজনীয় পুস্তক পেতে পারে সেই উদ্দেশ্যে মেডিক্যাল ও ইঞ্জিনিয়ারিং কলেজে বুক ব্যাঙ্ক স্থাপন করার কর্মসূচি চালু আছে।

**টাইপ-রাইটিং ও স্টেনোগ্রাফি শিক্ষার্থীদের স্কুল ফি প্রদানে অর্থ সাহায্য**

তফসিলি জাতি ও আদিবাসী টাইপ-রাইটিং ও স্টেনোগ্রাফি শিক্ষার্থীদের অনুমোদিত বাণিজ্যিক শিক্ষায়তনে শিক্ষালাভ করলে তাদের এক বছরের জন্য শিক্ষায়তনে দেয় ফি-র টাকা সরকার থেকে দেওয়া হবে। এই নতুন প্রকল্পের জন্য অর্থ-বরাদ্দের অনুরোধ এই প্রস্তাবে করা হয়েছে।

**তফসিলি জাতি অধ্যুষিত অঞ্চলে অবস্থিত বিদ্যালয় গৃহসমূহের সংস্কারের জন্য অর্থ সাহায্য**

তফসিলি জাতি ও আদিবাসী অধ্যুষিত এমন অনেক গ্রামাঞ্চল আছে যেখানে বিদ্যালয়গৃহ সংস্কারের জন্য স্থানীয় দান বা ছাত্রদের উন্নয়ন-ফি বাবদ অর্থ সংগ্রহ করা দুঃসাধ্য। আদিবাসী অধ্যুষিত অঞ্চলে আদিবাসী অঞ্চল পরিকাঠামো উন্নয়নের অঙ্গ হিসাবে এই কাজ করার সুবিধা থাকলেও তফসিলি জাতি অধ্যুষিত অঞ্চলের ক্ষেত্রে এরূপ কোনও সুযোগ নেই। এই সব কারণেই ছাত্রছাত্রীদের লেখাপড়ার স্বার্থে তফসিলি জাতি অধ্যুষিত অঞ্চলে বিদ্যালয়গৃহ সংস্কার/সম্প্রসারণের জন্য আর্থিক সাহায্যদানের প্রয়োজনে অর্থ-বরাদ্দের নতুন প্রস্তাব থাকছে।

**আদিবাসী অধ্যুষিত অঞ্চলের পরিকাঠামো উন্নয়ন**

আদিবাসী অধ্যুষিত অঞ্চলের বিশেষ করে বনাঞ্চল সংলগ্ন এলাকায় সামগ্রিক পরিকাঠামো উন্নয়নের জন্য অর্থ-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**সামাজিক ও সাংস্কৃতিক কার্যক্রম**

আশ্রয় মানুষের একটি অপরিহার্য চাহিদা। গৃহহীন তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের গৃহনির্মাণে আর্থিক সাহায্য দেওয়ার কর্মসূচি চালু আছে। গৃহনির্মাণে আর্থিক সাহায্যদানের ক্ষেত্রে বাস্তুজমি অধিগ্রহণ আইনে অধিগ্রহণ আইনে জমিপ্রাপকেরা অগ্রাধিকার পান।

তফসিলি জাতি ও আদিবাসী অধ্যুষিত অঞ্চলে জলের উৎস সৃষ্টির জন্য আর্থিক সাহায্যদানের চলতি কর্মসূচিতেও অর্থ-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

তফসিলি জাতি ও আদিবাসীদের সাংস্কৃতিক বিকাশের লক্ষ্যে স্বেচ্ছাসেবী সংস্থাসমূহকে আর্থিক সাহায্য দেওয়া হয়। স্বেচ্ছাসেবী সংস্থা আদিবাসীদের ক্ষেত্রে মেলা-নাচ-গান এবং তফসিলি জাতির ক্ষেত্রে খেলাধূলা, লাইব্রেরি স্থাপন, নৈশবিদ্যালয়, বিনামূল্যে ঔষধ বিতরণ ইত্যাদি নানাভাবে কাজ করে।

পাশাপাশি বর্তমান আর্থিক বছরে উত্তরবঙ্গে তফসিলি ও আদিবাসী কল্যাণ বিভাগের উদ্যোগে রাজ্য ভাওয়াইয়া সঙ্গীত প্রতিযোগিতা অনুষ্ঠিত হয় এবং দক্ষিণবঙ্গে রাজ্য সাঁওতালী

একাঙ্ক নাটক প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়। আগামী বছরেও উভয় প্রতিযোগিতা আরও ব্যাপক আকারে করার পরিকল্পনা আছে। এই কারণে অর্থ-বরাদ্দের প্রস্তাবও থাকছে।

গবেষণা ও প্রশিক্ষণ

এই বিভাগের অধীন সাংস্কৃতিক গবেষণাগার তফসিলি জাতি ও আদিবাসীদের সমস্যা এবং তার সমাধান প্রভৃতি বিষয়ে গবেষণা চালিয়ে যাচ্ছে। এছাড়া তথ্যচিত্র নির্মাণ, সেমিনার, পুস্তক প্রকাশনা দপ্তরের বিভিন্ন কর্মসূচি সমীক্ষা করে সরকারের কর্মসূচির প্রয়োজনীয় পরিবর্তন পরিবর্জন ইত্যাদির ব্যাপারে পরামর্শ এই গবেষণাগার দিয়ে থাকে। কর্মসূচি সম্বন্ধে পরিচিতির জন্য গবেষণাগারের প্রশিক্ষণ শাখা বিভাগীয় জেলা ও ব্লকস্তরের কর্মিদের ও অন্যান্য বিভাগের বিভিন্ন পর্যায়ের কর্মিদের প্রশিক্ষণ দিয়ে থাকে।

নিয়োগ

ভারতের সংবিধান অনুসারে ও বিশেষ আইন হিসাবে ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও আদিবাসী (চাকুরিতে পদ সংরক্ষণ) আইনে সরকারি স্বায়ত্তশাসিত সংস্থা, বিধিবদ্ধ কর্পোরেশন, সরকারি সংস্থা, সরকারি ও সরকারি সাহায্য প্রাপ্ত বিদ্যালয় প্রভৃতির চাকুরিতে তফসিলি জাতি ও আদিবাসীদের পদ সংরক্ষণের ব্যবস্থা আছে। বিভাগীয় এমপ্লয়মেন্ট সেল এই আইনের বিধি-বিধান সর্বত্র প্রতিপালিত হচ্ছে কিনা সে-ব্যাপারে নজর রাখছে। ব্যক্তিবিশেষ বা কোনও প্রতিষ্ঠানের তরফ থেকে এই সম্পর্কিত অভিযোগ পাওয়া গেলে প্রয়োজনীয় অনুসন্ধান ইত্যাদি করা এবং প্রয়োজনে ব্যবস্থা নেওয়া হয়। সরকারি তৎপরতার ফলে সরকারি চাকুরিতে তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের প্রতিনিধিত্ব আগের চেয়ে অনেকটা বৃদ্ধি পেয়েছে।

পরিশেষে মাননীয় সদস্যদের আমি জানাতে চাই, তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের সমস্যা দীর্ঘ দিনের শোষণ বঞ্চনার পুঞ্জীভূত ফল। তাই এর প্রতিকারও সময়সাপেক্ষ। বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতিমতো সমস্যার প্রতিকারের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। সীমিত আর্থিক ক্ষমতায় পিছিয়ে-পড়া এই মানুষদের সমস্ত চাহিদা মেটানো সম্ভব নয়। ফলে এদের অসন্তোষ থাকতে পারে। স্বাভাবিকভাবেই এই অসন্তোষকে মূলধন করে কায়েমী স্বার্থবাদী বিভিন্ন অশুভশক্তি দেশের বিভিন্ন স্থানে বিচ্ছিন্নতাবাদী তৎপরতা শুরু করেছে। পশ্চিমবঙ্গেও এই অশুভশক্তি তৎপর।

আশার বিষয় বামফ্রন্ট সরকার এই শ্রেণীর জনগণের মধ্যে মর্যাদাবোধ জাগিয়ে তুলতে এবং উন্নয়ন পরিকল্পনা রূপায়ণে এদের যুক্ত করতে পেরেছেন। আগামী দিনে অশুভশক্তিকে পরাস্ত করে এরা জাতীয় মূলস্রোতের সঙ্গেই জাতিকে এগিয়ে নিয়ে যাবে এই ভরসা আমি রাখি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে আবেদন রাখছি তাঁরা যেন তফসিলি জাতি ও আদিবাসী জনগণের কল্যাণে গৃহীত নীতি ও কর্মসূচি রূপায়ণে সহযোগিতার হাত সম্প্রসারিত করেন এবং ৪১ সংখ্যক দাবির

[27th March, 1989]

ক্ষেত্রে ৯৫ কোটি ৫৯ লক্ষ ৮১ হাজার টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব মঞ্জুর করেন যার মধ্যে ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ২৩ কোটি ৮৯ লক্ষ ৬ হাজার টাকা ধরা আছে।

## DEMAND No. 42

## Major Head : 2235—Social Security and Welfare (Social Welfare)

**Shri Biswa Nath Chowdhuri :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 58,90,93,000 be granted for expenditure under Demand No. 42, Major Head : "2235—Social Security and Welfare (Social Welfare)".

(This is inclusive of a total sum of Rs. 14,72,74,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Biswa Nath Chowdhuri was laid on the Table

এ রাজ্যের ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখার উপর ন্যস্ত আছে সমাজের দরিদ্রতম, দুর্বলতম অংশের বিশেষত নারী, শিশু, প্রতিবন্ধী, অক্ষম, বৃদ্ধ ও অশক্তদের স্বার্থরক্ষা, কল্যাণ, পুনর্বাসন ও সামাজিক সুরক্ষার দায়িত্ব এবং পরিচালনার ভার। উত্তরোত্তর এই বিভাগের দায়িত্ব ও কর্ম পরিধি বেড়েই চলেছে। সীমিত আর্থিক বরাদ্দ সত্ত্বেও এইসব জনকল্যাণমূলক প্রচেষ্টা অব্যাহত রয়েছে।

বিভিন্ন সমাজ কল্যাণ আবাসের আবাসিকদের এবং সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্পের আওতাধীন উপকৃত শিশু ও মায়েদের সর্বাঙ্গীণ উন্নতি সম্পর্কে সাধারণ মানুষকে অবহিত করবার জন্য এবং এদের মধ্যে একটি সুস্থ প্রতিযোগিতামুখি মানসিকতা তৈরি করবার জন্য রাজ্যের বিভিন্ন অঞ্চলে প্রতিযোগিতামূলক আঞ্চলিক সাংস্কৃতিক উৎসব করবার ব্যবস্থা নেওয়া হয়েছে। শুধু তাই নয়, বিভিন্ন সমাজ কল্যাণ আবাসের আবাসিকদের পরিপূর্ণ মানসিক বিকাশে সহায়তা করবার জন্য ঐসব আবাসিক/আবাসিকদের সরকারি খরচে শিক্ষামূলক ভ্রমণে আয়োজন করা হচ্ছে এই দপ্তরের পক্ষ থেকে। তাছাড়াও কল্যাণ দপ্তরের বিভিন্ন জনকল্যাণমুখি প্রকল্প আরও সহজ ও সরলভাবে বিশেষত প্রত্যন্ত পল্লী অঞ্চলের সাধারণ মানুষের কাছে সহজবোধ্য করার জন্য বিভিন্ন আবেদনপত্র বাংলায় সরলীকরণ করার চেষ্টা চলছে।

**চক্রচর কল্যাণ**

বেঙ্গল ভেগরেন্সি অ্যাক্ট ১৯৪৩ অনুসারে কোনও ভিক্ষাবৃত্তি অবলম্বনকারী ব্যক্তিকে (স্ত্রী/পুরুষ) ডাক্তারি পরীক্ষা ও মনস্তাত্ত্বিক বিচার বিশ্লেষণ করে বিভিন্ন ভবঘুরে আবাসে পাঠানো হয়। বর্তমানে চক্রচর নিয়ামকের অধীনে এরূপ ৯টি ভবঘুরে আবাসে পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে মোট ২,৪০০ জন ভবঘুরে রাখার ব্যবস্থা আছে।

এইসব ভবঘুরে আবাসে ভবঘুরেদের মুরগি পালন, দিয়াশলাই তৈরি, সেলাই, তাঁতের কাজ, নারকেল ছোবড়ার কাজ, বই বাঁধাই, কাঠের কাজ, লোহার কাজ, জুতা তৈরি ও

চামড়ার কাজ শেখানো হয় যাতে তাঁরা ছাড়া পাবার পর স্ব-নির্ভর হয়ে জীবিকা নির্বাহ করতে পারেন।

তাছাড়া শহর ও শিল্পাঞ্চলে অবস্থিত ৮ থেকে ১৪ বছরের বস্তিবাসী বালক বালিকাদের ভবঘুরেমি ও ভিক্ষাবৃত্তি থেকে নিবৃত্ত করার জন্য শিশু ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি উচ্ছেদ ও নিয়ন্ত্রণ প্রকল্প চালু আছে। এই প্রকল্পের অধীনে মোট ছয়টি ইউনিট অফিস আছে। এখানে এইসব বালক বালিকার প্রাথমিক লেখাপড়া এবং সেই সঙ্গে বিভিন্ন বৃত্তিমূলক কারিগরি শিক্ষাদানের ব্যবস্থা আছে যাতে এইসব বালক বালিকা ভবিষ্যতে স্বাবলম্বী হয়ে উঠতে পারে। এদের দৈনিক ভাতা দানের ব্যবস্থাও আছে। দুপুরে খাবার দেওয়া এ বছর থেকে চালু হয়েছে। কেস ওয়ার্কার যাঁরা এদের দেখাশুনা করেন তাদের ভাতাও ৫০ টাকা থেকে বাড়িয়ে ২৫০ টাকা করা হয়েছে।

**বৃদ্ধ ও অশক্ত কল্যাণ**

দক্ষিণ গড়িয়ায় সহায়সম্বলহীন বৃদ্ধাদের জন্য একটি আবাস এ বছর খোলা হয়েছে সম্পূর্ণ রাজ্য সরকারি ব্যয়ে। এখানে ২৫ জন বৃদ্ধার বাসস্থানের ব্যবস্থা বর্তমানে আছে। এর পাশাপাশি বৃদ্ধ ও সহায়সম্বলহীন স্বাধীনতা সংগ্রামীদের জন্য একটি সরকারি আবাস আগে থেকেই চালু আছে। তার আসন সংখ্যা ৬০।

এছাড়া নিঃসহায় আয়হীন বৃদ্ধ/বৃদ্ধাদের জন্য মাসিক ৬০ টাকা হিসেবে বার্ধক্য ভাতা দেওয়া হয়। এ পর্যন্ত এরূপ প্রাপকের সংখ্যা প্রায় ৩০,০০০।

**প্রতিবন্ধী কল্যাণ**

বিভিন্ন আবাসিক ও অনাবাসিক প্রকল্পের মাধ্যমে দৃষ্টিহীন, মুক ও বধির, অস্থি-সংক্রান্ত প্রতিবন্ধী এবং মানসিক প্রতিবন্ধী বা জড়বুদ্ধিসম্পন্ন ব্যক্তিদের কল্যাণ ও পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে।

আবাসিক প্রকল্পে প্রতিবন্ধীদের ভরণ-পোষণ, শিক্ষা ও পুনর্বাসনের উদ্দেশ্যে কোচবিহারে ৫০ আসনবিশিষ্ট অন্ধ বিদ্যালয় এবং পশ্চিম দিনাজপুরের রায়গঞ্জে ১০০ আসনবিশিষ্ট মূক ও বধির বিদ্যালয় এই বিভাগের অধীনে আছে।

তাছাড়াও বেসরকারি প্রতিষ্ঠানের উদ্যোগে ও সরকারি অর্থানুকুল্যে আরও অনেক আবাস গঠন করা হয়েছে। সব সময় আমরা বেসরকারি প্রতিষ্ঠানকে সহায়তাও করে যাচ্ছি যাতে আমরা সবাইকে সঙ্গে নিয়ে এ-কাজে অগ্রসর হতে পারি।

এছাড়া বিভিন্ন কল্যাণমূলক অনাবাসিক প্রকল্প আছে। যেমন ঃ

(১) প্রতিবন্ধী ছাত্রছাত্রীদের জন্য মাসিক বৃত্তি (পঞ্চম শ্রেণীতে পাঠরত ছাত্রছাত্রীদের মাসিক ২৫ টাকা এবং ষষ্ঠ থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠরত ছাত্রছাত্রীদের মাসিক ৩০ টাকা করে) ;

(২) কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ ও যন্ত্রাদি বিতরণ ;

(৩) অর্থনৈতিক পুনর্বাসন প্রকল্পে সাবালক প্রতিবন্ধীদের স্বাবলম্বী করার জন্য এককালীন ১,০০০ টাকা বা তার অংশবিশেষ অনুমোদন করা হয়ে থাকে যাতে ক্ষুদ্র ব্যবসায়ের জিনিসপত্র বা যন্ত্রাদি কেনা যায় ;

(৪) অক্ষম ভাতা প্রকল্পে অক্ষম ব্যক্তিদের মাসিক ৬০ টাকা হিসেবে অক্ষম ভাতা দেবার ব্যবস্থা ;

(৫) দক্ষ প্রতিবন্ধী কর্মী ও স্বনিযুক্ত প্রতিবন্ধী কর্মী, তাদের নিয়োগকর্তা ও পুনর্বসানকরিগণের জন্য রাজ্য পুরস্কারের ব্যবস্থা ;

(৬) জেলা পুনর্বাসন কেন্দ্র যেটি কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকারের সহযোগিতায় প্রতি জেলায় স্থাপনের পরিকল্পনা গ্রহণ করেছেন। প্রাথমিক পদক্ষেপ হিসেবে মেদিনীপুর জেলার খড়গপুরে এরকম একটি কেন্দ্র স্থাপিত হয়েছে। এখানে সমস্ত রকম প্রতিবন্ধীর চিকিৎসা এবং পুনর্বাসনের চেষ্টা হচ্ছে।

প্রতিবন্ধী ছাত্রছাত্রীদের মাসিক বৃত্তি প্রকল্পটির বর্তমানে কিছু সংশোধনের কাজ চলছে। বৃত্তির পরিমাণ বাড়াবার কথাও বিবেচনা করা হচ্ছে যাতে সব শ্রেণীতেই বৃত্তির পরিমাণ একই করা যায়। গ্রামাঞ্চলে প্রতিবন্ধীদের পুনর্বাসনের ব্যাপারে সচেতনতা সৃষ্টির উদ্দেশ্যে এবং প্রতিবন্ধীদের চিকিৎসার সুযোগ বাড়াতে পুরুলিয়া, বাঁকুড়া, নদীয়া, মুর্শিদাবাদ, মালদা ও পশ্চিম দিনাজপুর জেলাতে কয়েকটি শিবিরের আয়োজন করা হয়। এই সমস্ত শিবিরের মাধ্যমে প্রায় ৮,০০০ প্রতিবন্ধী মানুষকে নানাভাবে সাহায্য করা সম্ভব হয়েছে।

প্রতিবন্ধী কল্যাণে একটি অন্যতম পদক্ষেপ নেওয়ার কথা বিবেচনাধীন রয়েছে—সেটি হল রাজ্যের প্রতিবন্ধী মানুষকে একটি করে পরিচয়পত্র প্রদান। এই পরিচয়পত্রের সাহায্যে একজন প্রতিবন্ধী মানুষ সরকারি স্তরে সমস্ত রকম প্রাপ্য সুযোগ-সুবিধা পাওয়ার যোগ্যতা অর্জন করবে। আশা করা যায়, অদূর ভবিষ্যতে এক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি সম্ভব হবে এবং প্রতিবন্ধী ভাইবোনেদের সাহায্যার্থে আর একটি উল্লেখযোগ্য কর্মসূচি এই দপ্তর নেওয়ার প্রয়াস নিয়েছে। সেটি হল সরকারি এবং বেসরকারি বাসে ও ট্রামে প্রতিবন্ধী মানুষদের জন্য আসন সংরক্ষণের ব্যবস্থা করা। এই ব্যাপারে শীঘ্রই উল্লেখযোগ্য অগ্রগতি করা যাবে বলে আশা করছি।

প্রতিবন্ধীদের কল্যাণ ও পুনর্বাসনের ক্ষেত্রে বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য রাজ্যের প্রতিটি জেলাস্তরে সমন্বয় কমিটি গঠন করা হয়েছে। কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ প্রতিবন্ধীদের জন্য যে সমস্ত সুযোগ-সুবিধা চালু করেছে এই কমিটিগুলি তাদের মধ্যে সমন্বয়সাধন করবে এবং চাকুরির ক্ষেত্রে পদ সংরক্ষণ, ব্যাঙ্ক ঋণের সুবিধা এবং অন্যান্য প্রকল্পের সুবিধাগুলি যাতে প্রতিবন্ধীদের কাছে পৌঁছয় সেদিকে লক্ষ্য রাখবে।

**শিশু কল্যাণ**

অবহেলিত, অপরাধপ্রবণ বা অপরাধী শিশুদের সামাজিক সমস্যার যথাযথ সমাধানের জন্য বেশ কিছু আবাস এই বিভাগ পরিচালনা করে। এই সমস্ত আবাসে শিশুদের সংশোধন শিক্ষা ও পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। বালকদের জন্য ১০টি ও বালিকাদের জন্য ৮টি

এই রকম আবাস আছে। এই আবাসগুলির সংখ্যা প্রয়োজন অনুপাতে যথেষ্ট নয়। তাই এরূপ আরও আবাস নির্মাণের প্রয়োজনীয়তা রয়েছে। সারা ভারতে ১৯৮৭ সালের ২ অক্টোবর কেন্দ্রীয় আইন—জুভেনাইল জাস্টিস—অ্যাক্ট প্রবর্তিত হওয়ার পর এই অ্যাক্টের ধারা অনুসারে জুভেনাইল হোম (অবহেলিত শিশুদের জন্য), স্পেশ্যাল হোম (অপরাধী শিশুদের জন্য) প্রভৃতি বিভিন্ন আবাসের শ্রেণী বিন্যাস করা হয়েছে।

কেন্দ্র ও রাজ্যের যৌথ প্রচেষ্টায় এরূপ ৪টি আবাসের সম্প্রসারণের কাজ শীঘ্রই হাতে নেওয়া হবে। এছাড়া আবাসিকদের হাতে-কলমে কাজ শেখানোর সাজ-সরঞ্জাম, তাদের ব্যবহার্য সামগ্রী, পোশাক, খেলাধূলা ও আমোদ প্রমোদের ব্যবস্থাদির ওপর বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে। অবহেলিত ও অপরাধী শিশু ও কিশোর কিশোরী যাতে শোষণের শিকার না হয়ে উপযুক্ত ন্যায় বিচারের সুযোগ পায় সেই উদ্দেশ্যে অবহেলিত শিশুদের জন্য জুভেনাইল ওয়েলফেয়ার বোর্ড এবং অপরাধী শিশুদের জন্য জুভেনাইল কোর্ট গঠনের কর্মসূচি অব্যাহত রয়েছে।

ইউনিসেফের সক্রিয় সহযোগিতায় জুভেনাইল জাস্টিস অ্যাক্টের ওপর এই বছর দুটি ওয়ার্কশপ অনুষ্ঠিত হয়। প্রথমটি শিলিগুড়িতে ও দ্বিতীয়টি কলকাতায়। বিচার বিভাগ, আরক্ষা বিভাগ ও প্রশাসনের যে সমস্ত সরকারি আধিকারিকগণের উপর এই অ্যাক্টের ধারার সার্থক প্রয়োগের দায়িত্ব রয়েছে তাঁদের মধ্যে অনেকে এই সেমিনারে উপস্থিত ছিলেন।

কটেজ প্রকল্পের মাধ্যমে ৬-১৮ বছরের দুঃস্থ শিশুদের পূর্ণ বিকাশের সহায়ক হিসেবে আশ্রয়, খাদ্য, বস্ত্র, লেখাপড়া, চিকিৎসা, বৃত্তিমূলক শিক্ষা ও চরিত্র গঠনের সুযোগ দেওয়া হয়। বর্তমানে কটেজ প্রকল্পের ৩২১টি ইউনিটে ও সরকারি আবাসগুলিতে আমরা মোট ১০,২৯৫ জন শিশুকে নিতে পারি।

এই প্রসঙ্গে আমি গর্বের সঙ্গে উল্লেখ করতে চাই যে, ১৯৮৮ সালের মাধ্যমিক পরীক্ষায় রহড়া রামকৃষ্ণ মিশন আশ্রমের পরিচালনাধীনে কল্যাণ দপ্তরের পৃষ্ঠপোষকতায় কটেজের পাঁচ জন অনাথ কৃতী ছাত্র শতকরা সত্তর ভাগের ওপর নম্বর পেয়ে কৃতিত্বের সাক্ষর রেখেছে এবং কল্যাণ দপ্তরের পক্ষ থেকে ঐ পাঁচ ছাত্রের প্রত্যেককে পাঁচশো টাকা করে পুরস্কার দেওয়া হয়েছে।

এই সমস্ত সরকারি হোমে আবাসিক পিছু প্রতি মাসে পৌনঃপৌনিক অনুদান ১২৫ টাকা এবং কটেজ প্রকল্পের অধীন হোমগুলিতে ১৫০ শতাংশ স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান বহন করে থাকেন এবং বাকি অংশ কেন্দ্রীয় ও রাজ্য সরকার সমহারে বহন করেন।

ছয় বছর বয়স পর্যন্ত শিশুদের শিক্ষার জন্য প্রাক্-শৈশব শিক্ষা প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এ পর্যন্ত ১৮টি বেসরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে ৫৪০টি কেন্দ্রে শিশুদের শিক্ষাদানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করা হয়েছে।

**সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প**

এই বিভাগের উল্লেখযোগ্য কর্মসূচির মধ্যে সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প অন্যতম। এই প্রকল্পে ৬ মাস থেকে ৬ বছর বয়স পর্যন্ত শিশুদের পরিপূরক পুষ্টি, স্বাস্থ্যের যত্ন এবং বিধিমুক্ত প্রাকবিদ্যালয় শিক্ষাক্রমের মাধ্যমে দৈহিক ও মানসিক বুনিয়াদ তৈরি করতে সাহায্য

করা হয়। এই কর্মসূচির মাধ্যমে আসন্ন প্রসবা ও প্রসূতি মায়েদেরও স্বাস্থ্য রক্ষা এবং পরিপুষ্টির বন্দোবস্ত করা হয়। লক্ষ্য হল—শিশু মৃত্যুর হার রোধ করা, নির্জীবতা ও অপুষ্টিজনিত অবস্থা থেকে শিশুকে রক্ষা করা।

বর্তমানে পশ্চিমবঙ্গে মঞ্জুরীকৃত ১২৯টি এরূপ প্রকল্পের মধ্যে ১২৩টি প্রকল্প পুরোপুরি কার্যকর হয়েছে। চলতি আর্থিক বছরে আরও ১৪টি প্রকল্প কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছেন। যত শীঘ্র সম্ভব এই প্রকল্পগুলি চালু করার সব রকম চেষ্টাই গ্রহণ করা হচ্ছে।

এ রাজ্যে এই সমস্ত প্রকল্পে বর্তমানে মোট প্রায় ৩৫,০০০ কর্মী নিযুক্ত আছেন। এ সমস্ত প্রকল্পে প্রায় ১১.৩ লক্ষ শিশু ও নারী পুষ্টিগত পরিষেবা উপাদান পাচ্ছে।

এই প্রকল্পে কেবল প্রশাসনিক ব্যয়ই কেন্দ্রীয় সরকার বহন করেন। পুষ্টিমূলক খাদ্যের ব্যয় রাজ্য সরকার পরিকল্পনা ও পরিকল্পনা বহির্ভূত খাতে বহন করেন। স্টেট সেক্টরে শিশু বিকাশ প্রকল্পে সমস্ত ব্যয় রাজ্য সরকার একাই বহন করেন। কেয়ার (CARE) বিনামূল্যে এইসব প্রকল্পে বিভিন্ন পুষ্টিমূলক খাদ্য সরবরাহ করেন।

এ প্রসঙ্গে আমি বলতে চাই যে, সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্পের মাধ্যমে এই রাজ্যে এখন পর্যন্ত ১৭,১৯৮ জন মহিলাকে অঙ্গনওয়াড়ি কর্মী হিসাবে ও সম সংখ্যক মহিলাকে সহায়িকা হিসাবে নিয়োগ কর সম্ভব হয়েছে, সেখানে ১৯৮৬-৮৭ সাল পর্যন্ত উপরোক্ত প্রতি ক্ষেত্রে এই সংখ্যা ছিল ১৩,৩৮১। এর ফলে মহিলাদের কর্মসংস্থানে বিশেষ সুযোগ সৃষ্টি হয়েছে। এছাড়াও শিশু বিকাশ প্রকল্প আধিকারিক, সহ-শিশু বিকাশ প্রকল্প আধিকারিক ও মহিলা সুপারভাইজার হিসেবে ১৯৮৬-৮৭ সালে যেখানে ৬৯৮ জনকে নিয়োগ করা হয়েছিল, সেখানে ১৯৮৮-৮৯ সালে সেই সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ৯৬৫-তে।

এছাড়াও কল্যাণ বিভাগ এই রাজ্যের গ্রামাঞ্চলে ধোঁয়াহীন উন্নত চুলা প্রকল্প রূপায়িত করে চলেছে। এ পর্যন্ত ১,৫৩,৮৮৯টি চুলা নির্মাণ করা হয়েছে।

নারী কল্যাণ

সীমিত অর্থনৈতিক সামর্থ সত্ত্বেও নারী সমাজের সার্বিক মানোন্নয়নের জন্য আবাসিক ও অনাবাসিক বিভিন্ন প্রকল্প রূপায়ণ অব্যাহত আছে। এই প্রকল্পগুলি সরকারি সংস্থা ও বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে রূপায়িত হচ্ছে।

আবাসিক প্রকল্পে ৯টি সরকারি আবাসে দুঃস্থ মহিলা ও বালিকাদের গ্রহণ এবং রক্ষণাবেক্ষণ করা হয়। অনাবাসিক প্রকল্পে দুঃস্থ নারীদের প্রশিক্ষণ দিয়ে উপার্জনক্ষম করে তোলার প্রচেষ্টা চলছে। এরকম দর্জি ও সীবন শিক্ষা প্রকল্পে নির্বাচিত শিক্ষার্থীরা প্রশিক্ষণ পেয়ে থাকেন এবং মাসিক ৫০ টাকা হারে বৃত্তি পান। এছাড়া কেন্দ্রীয় প্রকল্পে বিভিন্ন বৃত্তিমূলক প্রশিক্ষণের মাধ্যমেও মহিলাদের অর্থোপার্জনক্ষম করার চেষ্টা করা হচ্ছে। এই প্রকল্পে অনুমোদিত ব্যয়ের ১০ শতাংশ স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এবং অবশিষ্ট ব্যয়ভার কেন্দ্র ও রাজ্য সরকার সমহারে বহন করেন। প্রশিক্ষণ অন্তে শিক্ষার্থীদের বিভিন্ন কাজে নিয়োগ করার চেষ্টাও করা হচ্ছে। প্রতি শিক্ষার্থীকে শিক্ষান্তে ৫০০ টাকা অনুদানও দেওয়া হয় যাতে তারা প্রশিক্ষণকে যথাযথভাবে কাজে লাগিয়ে স্বনির্ভর হতে পারেন

তাছাড়া নিরপরাধ বিপন্ন মহিলা ও বালিকাদের আদালতের নির্দেশানুযায়ী আশ্রয় দানের জন্য নদীয়া, বর্ধমান ও মালদহ জেলায় তিনটি আশ্রয় কেন্দ্র আছে।

মাধ্যমিক পাশ ও তদূর্ধ্ব শিক্ষাপ্রাপ্ত আবাসিক মহিলাদের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ধাত্রীবিদ্যায় প্রশিক্ষণ ও চাকুরির জন্য ১০ শতাংশ এবং সুসংহত শিশুবিকাশ প্রকল্পের অধীনে অঙ্গনওয়াড়ি কর্মীপদে আবাসিক মহিলাদের নিয়োগের জন্য ৫ শতাংশ পদ সংরক্ষিত আছে।

এ ছাড়াও সমাজ কল্যাণ বিভাগের অধীনে মহিলা আবাসের দুঃস্থ ও অনাথ আবাসিকাদের সুষ্ঠু বিবাহের মাধ্যমে পুনর্বাসনের ব্যবস্থাও নেওয়া হয়েছে। এই বিবাহ অনুষ্ঠানের জন্য কল্যাণ দপ্তর বিবাহ পিছু ১,০০০ টাকা পর্যন্ত ব্যয় করে থাকেন এবং এই টাকার পরিমাণ বৃদ্ধি করে ১,৫০০ টাকা করার প্রয়াস নেওয়া হয়েছে। ইতিমধ্যে কল্যাণ দপ্তরের তত্ত্বাবধানে ৪৫ অনাথ আবাসিকাকে বিবাহের মাধ্যমে সুষ্ঠু পুনর্বাসন দেওয়া সম্ভব হয়েছে।

কর্মরতা মহিলাদের বাসস্থানের সমস্যার কথা মনে রেখে প্রতি জেলায় অন্তত একটি করে আবাস স্থাপনের পরিকল্পনা আগেই গ্রহণ করা হয়েছে। এর কাজও দ্রুতগতিতে এগিয়ে চলেছে। এই প্রকল্পে কেন্দ্রীয় সরকার ৭৫ শতাংশ এবং প্রয়োজনবোধে রাজ্য সরকার ২৫ শতাংশ ব্যয়ভার বহন করেন। জমি কেনার জন্য পঞ্চাশ শতাংশ কেন্দ্রীয় সহায্য পাওয়া যায়। এ পর্যন্ত রাজ্যে ৮টি এরূপ আবাস নির্মাণ সম্পূর্ণ হয়েছে এবং তিনটি নির্মীয়মাণ অবস্থায় আছে। আরও তিনটি আবাস নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করা হয়েছে। এছাড়াও আরও তেরটি আবাস স্থাপনের প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

পূর্ব প্রতিশ্রুতি অনুযায়ী পণপ্রথা নিরোধ আইন, ১৯৬১ এবং তার সংশোধিত আইন, ১৯৮৬ অনুসারে সারা রাজ্যে জেলা সমাজ কল্যাণ আধিকারিকদের পণ নিরোধক আধিকারিক (ডাউরি প্রহিবিশন অফিসার) হিসেবে নিয়োগ করা হয়েছে। উক্ত আইনানুসারে সুষ্ঠুভাবে কর্তব্য সম্পাদনের ক্ষেত্রে এই সমস্ত আধিকারিককে পরামর্শদান ও সহায়তার জন্য প্রতি জেলায় পরামর্শদাতা পর্ষদ (অ্যাডভাইসরি বোর্ড) গঠনের কাজেও সন্তোষজনক অগ্রগতি হয়েছে।

এছাড়া নিঃসহায় আয়হীন বিধবাদের জন্য মাসিক ৬০ টাকা হিসেবে ভাতা দেবার ব্যবস্থাও চালু আছে।

সমাজের দুর্বলতর অংশের মহিলাদের উপযুক্ত কর্মসংস্থান এবং অন্যান্য অর্থনৈতিক সুযোগ-সুবিধা প্রদানের সহায়তা করার জন্য "মহিলা উন্নয়ন নিগম" স্থাপনের কাজেও অগ্রগতি ঘটেছে।

**পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদ**

পর্ষদ কয়েকটি প্রকল্পের মাধ্যমে এই বিভাগের সহায়তায় দুঃস্থ নারী ও শিশুদের কল্যাণমূলক কাজ করে থাকে। এই প্রকল্পগুলির মধ্যে পরিবার ও শিশু কল্যাণ প্রকল্প, সীমান্ত এলাকা প্রকল্প, বালওয়াড়ী ও ক্রেশ প্রকল্প উল্লেখযোগ্য।

**ড্রাগের নেশা সর্বনাশা**

ড্রাগ আমাদের সম্ভাবনাময় যুবসমাজকে সম্পূর্ণ পঙ্গু করে দিতে বসেছে। সুখী সুন্দর

জীবনকে করে তুলেছে বিভীষিকাময়। ড্রাগের সর্বনাশা কবল থেকে সমাজকে মুক্ত করার জন্য রাজ্য সরকারের তরফে সমাজ কল্যাণ দপ্তর এক বিশেষ ভূমিকা গ্রহণ করেছে।

সারা রাজ্যে ড্রাগ আসক্তির সমস্যার পরিধি নিরূপণের জন্য কলিকাতা বিশ্ববিদ্যালয়কে সমীক্ষা চালানোর অনুরোধ করা হয়েছে। প্রাথমিক রিপোর্ট অনুসারে দেখা যায় সে সমস্যা অত্যন্ত জটিল। এর মোকাবিলার জন্য সরকারি ও বে-সরকারি প্রচেষ্টায় ড্রাগবিরোধী প্রচারকার্য পোস্টার, স্লাইড, নাটক ইত্যাদির মাধ্যমে অব্যাহত আছে। ভারত সরকারের আর্থিক সহযোগিতায় স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে এ পর্যন্ত দুটি ডি-অ্যাডিক্‌শন সেন্টার এবং আটটি কাউনসেলিং সেন্টার স্থাপন করা হয়েছে। এরূপ আরও কেন্দ্র খোলার ব্যবস্থা নেওয়া হচ্ছে। সাংস্কৃতিক দিক থেকে মানুষকে ড্রাগের কুফল বোঝানোর জন্য মূকাভিনয়, পুতুল নাচ ইত্যাদির সাহায্যে স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানে:: মাধ্যমে প্রচার চলছে। সারা রাজ্যে শিবির করে ছাত্র ও যুবসমাজকে এর কুফল বোঝানোর চেষ্টা চলছে।

এই প্রসঙ্গে আনন্দের সঙ্গে মাননীয় সদস্যদের জানাই যে, এই দপ্তর ইতিমধ্যেই ড্রাগের কুফল এবং সম জাতীয় আরও কিছু সামাজিক ব্যাধি সম্পর্কে সাধারণ মানুষকে সচেতন করবার জন্যে ভারত সরকারের ফিল্মস্ ডিভিসনের কাছ থেকে ছটি স্বল্প দৈর্ঘের তথ্যচিত্র কেনবার প্রয়াস নিয়েছে। এইসব তথ্যচিত্র সরকারের বিভিন্ন প্রচার যন্ত্রের মাধ্যমে জনসাধারণকে দেখানোর ব্যবস্থা করা হবে।

এছাড়া সামগ্রিকভাবে বিষয়টি পর্যালোচনার জন্য রাজ্য স্তরে একটি উচ্চ পর্যায়ের কমিটি গঠন করা হয়েছে। ঐ কমিটিতে সংশ্লিষ্ট বিভিন্ন দপ্তরের প্রতিনিধি রাখা হয়েছে। ড্রাগের কুফল সম্পর্কে প্রচারে সাহায্য করার জন্য প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। আমরা আশা রাখি, সবার সহযোগিতায় এই সমস্যার সুষ্ঠু মোকাবিলা করা সম্ভব হবে।

বক্তব্য শেষ করার আগে আমি মাননীয় সদস্যদের আনন্দের সঙ্গে জানাতে চাই যে, দিঘায় কয়েকটি পুরনো আবাসগৃহ ১.০৬ একর জমিসহ এই বিভাগ অধিগ্রহণ করেছে। বর্তমানে ৩টি আবাস সংস্কার করা হয়েছে এবং আশা করছি, খুব শীঘ্রই এগুলি উন্মুক্ত করে দেওয়া হবে যাতে বিভিন্ন হোমের আবাসিকগণ ও অন্যান্য দুঃস্থ মানুষ দিঘার সমুদ্রতটে অবসর বিনোদনের সুযোগ পান।

বাঁকুড়া জেলার খড়িকাশুলিতে একটি বৃহৎ ভবন নির্মাণের কাজ ইতিমধ্যেই শেষ হয়েছে। তাছাড়া সল্ট লেকে প্রায় এক একর জমি এই বিভাগকে হস্তান্তরিত করা হয়েছে। সেখানেও একটি বাড়ি নির্মাণ করে জুভেনাইল জাস্টিস্ অ্যাক্টের অধীনে বালিকাদের একটি আবাস ও বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র করার পরিকল্পনা আছে।

বার্ধক্য ভাতা, বিধবা ভাতা এবং অক্ষম ভাতা ৬০ টাকা থেকে বাড়ানো এবং প্রতিক্ষেত্রেই প্রাপকের সংখ্যা বাড়ানোর জন্যও দপ্তর আপ্রাণ চেষ্টা চালিয়ে যাচ্ছে। এ ব্যাপারে প্রয়োজনীয় আর্থিক বরাদ্দের জন্য সংশ্লিষ্ট কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গেও পত্রালাপ করা হয়েছে। আশা করি, আমাদের প্রচেষ্টা সাফল্যমণ্ডিত হবে।

সমাজ কল্যাণমূলক কাজকর্মের ক্ষেত্রে স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলির অংশগ্রহণকে রাজ্য সরকার সব সময়ই উৎসাহ দিয়ে থাকেন। কারণ স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান ছাড়া সমাজ কল্যাণের

কাঙ্ক্ষিত লক্ষ্যে পৌঁছান একা সরকারের পক্ষে অসম্ভব। তাই প্রতি বৎসরের মতো এ বৎসরও আমরা বেশ কিছু স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানকে আর্থিক সাহায্য দিয়েছি এবং ভবিষ্যতেও এ সাহায্য দান অব্যাহত থাকবে।

ব্যক্তিগত দুর্ঘটনা বিমা সামাজিক নিরাপত্তা প্রকল্প এই রাজ্যে চালু করা হয়েছে। মোটর দুর্ঘটনা ছাড়া অন্যান্য যে কোনও দুর্ঘটনায় নিহত ব্যক্তির পরিবারকে এই প্রকল্প অনুযায়ী ভারতীয় সাধারণ বিমা সামাজিক নিরাপত্তা প্রকল্প এই রাজ্যে চালু করা হয়েছে। মোটর দুর্ঘটনা ছাড়া অন্যান্য যে কোনও দুর্ঘটনায় নিহত ব্যক্তির পরিবারকে এই প্রকল্প অনুযায়ী ভারতীয় সাধারণ বিমা নিগমের মাধ্যমে ৩,০০০ টাকা অনুদান মঞ্জুর করা হয়। এক্ষেত্রে নিহত ব্যক্তির পরিবারের বার্ষিক আয় ৭,২০০ টাকার মধ্যে হতে হবে। এই বিমার জন্য উপকৃত পরিবারকে কোনও প্রিমিয়াম জমা দিতে হয় না। ১-১-৮৮ তারিখ থেকে ৩১-১২-৮৮ তারিখের মধ্যে ১,০৫৩টি পরিবারকে এই সাহায্য দেওয়া হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের প্রতি আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি বিভিন্ন পঞ্চায়েত, পৌরসভা ও স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের সদস্যদের, যারা সমাজ কল্যাণ কর্মসূচি ও প্রকল্পগুলি রূপায়ণে সাহায্য করেছেন। আশা রাখি, আগামী বছরটিতেও সকলের সহযোগিতায় আমরা আরও এগিয়ে যাব। এই বলে আমার বক্তব্য শেষ করছি এবং পুনরায় ৪২ নং ও ৪৩ নং দাবির ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য মাননীয় সদস্যদের নিকট আবেদন জানাচ্ছি।

## DEMAND No. 43

### Major Head : 2236—Nutrition

**Shri Biswa Nath Chowdhuri** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,98,01,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236—Nutrition".

(This is inclusive of a total sum of Rs. 99,51,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Biswa Nath Chowdhuri which was laid on the Table was published along with Demand No. 42.

## DEMAND No. 44

### Major Head : 2245—Relief on account of Natural Calamities

**Shri Chhaya Bera** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,87,50,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities".

(This is inclusive of a total sum of Rs. 2,96,88,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Chhaya Bera was laid on the Table

১। এই প্রসঙ্গে আমি সভায় উল্লেখ করতে চাই যে, উপরে বর্ণিত যে পরিমাণ অর্থের জন্য ব্যয় মঞ্জুরির দাবি পেশ করেছি তাতে ত্রাণ ও কল্যাণ দপ্তরের ত্রাণশাখাসহ অন্যান্য কয়েকটি দপ্তরের অংশও অন্তর্ভুক্ত আছে। বিস্তারিত বিবরণ ১৯৮৯-৯০ আর্থিক বছরের ১৯ সংখ্যক বাজেট সংক্রান্ত প্রকাশনের বাজেট বই-এ লিপিবদ্ধ করা হয়েছে।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খরা, বন্যা, ঘূর্ণিঝড়, সামুদ্রিক জলোচ্ছ্বাস প্রভৃতি প্রাকৃতিক বিপর্যয় আমাদের নিত্যসঙ্গী হয়ে পড়েছে। প্রায় প্রতি বছরই পশ্চিমবঙ্গ এসবের কবলে পড়ছে। এর উপর প্রতি বছর জিনিসপত্রের মূল্য -বৃদ্ধির গতি আকাশছোঁয়া হয়ে চলায় সমাজের দুর্বলশ্রেণী ক্রমেই দুর্বলতর হচ্ছে। এমতাবস্থায় ত্রাণের প্রয়োজনীয়তা উত্তরোত্তর বেড়েই চলেছে। তার উপর প্রাকৃতিক দুর্যোগ আমাদের এগিয়ে যাওয়ার পথে কতখানি বাধা হয়ে দাঁড়ায় তা সহজেই অনুমেয়।

৩। ১৯৮৮-৮৯ আর্থিক বছরে আগস্ট-সেপ্টেম্বর নাগাদ এই রাজ্যে ভয়াবহ বন্যা দেখা দেয়। উত্তরবঙ্গের চারটি জেলা এবং মুর্শিদাবাদ এই ভয়াবহ বন্যার কবলে পড়ে। হিমালয় পার্বত্য অঞ্চলে প্রবাহিত নদীগুলির যেমন ঃ তিস্তা, জলঢাকা, কালজানি, তোর্সা, রায়ডাক-১, রায়ডাক-২ সংকোচ এবং সমতল অঞ্চলে গঙ্গার অববাহিকায় অস্বাভাবিক বারিপাত এই জলস্ফীতির মূল কারণ। এছাড়া দক্ষিণবঙ্গের নদীয়া ও বীরভূম জেলাও নদীখাতে প্রচণ্ড জলস্ফীতির দরুন বন্যার কবলে পড়ে। এই বন্যার ফলে রজ্যের মোট ৭টি জেলায় ৮৫টি ব্লক ও ১৯টি পৌরসভার ৪,৫৫৯টি গ্রামের ৩৪.২৯ লক্ষ ব্যক্তি ক্ষতিগ্রস্ত হন। ৫৩ জন ব্যক্তি প্রাণ হারান এবং ১৯৫টি গবাদি পশু বিনষ্ট হয়। ৩,৩২,৯৫৬ হেক্টর শস্য এলাকার ৬,২৯৭.৬৬ লক্ষ টাকার শস্যহানি হয়েছে। ৫,৪৬,২৪৫ জন বন্যাদুর্গত ব্যক্তিকে ১,৬৪৩টি ত্রাণশিবিরে সাময়িক আশ্রয় দিতে হয়।

৪। বন্যার প্রকোপে এই রাজ্য যখন বিপন্ন ও জনজীবন বিপর্যস্ত তখন বন্যার ক্ষয়ক্ষতির পরিমাণ ও ভয়াবহতা নির্ণয়ের উদ্দেশ্যে কেন্দ্রীয় সমীক্ষকদল পাঠানোর জন্য কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করা হয় তাতে মোট ১০,৮৫৩ লক্ষ টাকা ব্যয়ের সীমা অনুমোদনের জন্য অনুরোধ করা হয়। পরে আরও ১,৬৬৪ লক্ষ টাকার দাবিপত্র পেশ করা হয়।

। অক্টোবর মাসের প্রথমদিকে কেন্দ্রীয় সমীক্ষকদল আসেন এবং এই রাজ্যের বন্যা কবলিত জেলাগুলি পরিদর্শন করেন। কেন্দ্রীয় সরকার বিভিন্ন বিভাগের প্রস্তাবিত মোট ১২,৫১৬.৭৬ লক্ষ টাকার ব্যয়সীমার পরিবর্তে মাত্র ২,৩৫৫.৭৫ লক্ষ টাকা ব্যয়ের সীমা অনুমোদন করেন। এর মধ্যে ত্রাণ ও কল্যাণ বিভাগের ত্রাণশাখার প্রস্তাবিত ২,৬১৬.৬৮ লক্ষ টাকা সীমার পরিবর্তে মাত্র ৫৮৬.৬১ লক্ষ টাকা ব্যয়সীমা অনুমোদিত হয়। সবেচেয়ে দুর্ভাগ্যের কথা যেখানে মোট ২,৮৯,৭৬৫টি বাড়ি নষ্ট হয়েছে বলে জানানো হয়, কেন্দ্রীয় সরকার গৃহহীনদের জন্যে ত্রিপল ক্রয়বাবদ মাত্র ১ লক্ষ টাকা মঞ্জুর করেন।

৬। বন্যায় প্রকোপের মধ্যেই রাজ্যের কিছু অংশ গত ২১শে আগস্ট ভূমিকম্পের কবলে পড়ে। এর ফলে দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলগুলিতে সরকারি ও বেসরকারি সম্পত্তি ও বাড়ি-ঘর ক্ষতিগ্রস্ত হয়। ত্রাণশাখা থেকে ভূমিকম্পে ক্ষতিগ্রস্তদের সাহায্য বাবদ

নগদ খয়রাতি সাহায্য খাতে ৫০,০০০ টাকা, গৃহনির্মাণ ও মেরামত খাতে ১,০০,০০০ টাকা, ১,৫০০টি ত্রিপল এবং আনুষঙ্গিক খরচা খাতে ৩৫,০০০ টাকা আবণ্টন দার্জিলিং জেলা প্রশাসনকে দেওয়া হয়েছে।

৭। বন্যা ও ভূমিকম্পের আঘাত কাটিয়ে উঠতে না উঠতেই এই রাজ্য এক অভূতপূর্ব ঘূর্ণিঝড়ের সম্মুখীন হয়। গত ২৯শে নভেম্বর ঘণ্টায় প্রায় ২০০-২৫০ কি. মি. বেগে এক প্রচণ্ড ঘূর্ণিঝড় দক্ষিণবঙ্গের ছয়টি জেলায় বিশেষ করে দক্ষিণ ও উত্তর ২৪-পরগনা জেলায় আছড়ে পড়ে। এই ঘূর্ণিঝড়ের প্রকোপে এই দুই জেলায় ক্ষয়ক্ষতির ও ধংসলীলার পরিমাণ এত ব্যাপক যে বিগত দুই শতাব্দীতে তা দেখা যায়নি। এর ফলে ৮৯টি ব্লক, ১৫টি পৌরসভা এবং ১টি সংরক্ষিত এলাকার ৩,৮৯৩টি গ্রামের ২৮.২৯ লক্ষ ব্যক্তি ক্ষতিগ্রস্ত হয়েছেন। সর্বশেষ সংবাদ অনুযায়ী ৪৮৪ জন ব্যক্তি প্রাণ হারিয়েছেন এবং ৫৭,৬০৪টি গবাদি পশু (যার আর্থিক মূল্য ৬৯৭.৬৭ লক্ষ টাকা) বিনষ্ট হয়েছে। ১,৯৩,৭৮৪ হেক্টর শস্য এলাকার ৭,৩৫২.১৮ লক্ষ টাকার শস্যহানি হয়েছে। ২,১৩,৭৩৮টি বাড়ি আংশিক এবং ১,৩১,৭৯৪টি বাড়ি সম্পূর্ণভবে নষ্ট হয়েছে। ৭১,২৮০ জন ব্যক্তিকে ৩০৬টি ত্রাণশিবির আশ্রয় দিতে হয়।

৮। এই ভয়াবহ ঘূর্ণঝড়ে যে নিদারুণ ক্ষয়ক্ষতি হয় তার পরিপ্রেক্ষিতে ত্রাণ সাহায্যের প্রয়োজন বিশেষভাবে বেড়ে যায়। সেইহেতু আমরা ত্রাণ ও পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে স্মারকলিপি পেশ করতে বাধ্য হই। কেন্দ্রীয় কৃষি ও গ্রামোন্নয়ন রাষ্ট্রমন্ত্রী সরেজমিনে ক্ষতিগ্রস্ত এলাকা ঘুরে দেখেন। তাঁর কাছে কেন্দ্রীয় সাহায্যের জন্য আবেদন রাখা হয়। যথাসময়ে সাহায্যের জন্য বিস্তারিত স্মারকলিপিও পাঠানো হয়।

৯। পশ্চিমবঙ্গ সরকারের অনুরোধে ক্ষয়ক্ষতি সরেজমিন তদন্ত করে ব্যয়ের সীমা নির্দ্ধারণের জন্য কেন্দ্রীয় সমীক্ষকদল গত ডিসেম্বর দক্ষিণ ও উত্তর ২৪-পরগনা জেলার ঘূর্ণিঝড়ে আক্রান্ত স্থানগুলি পরিদর্শন করেন। পরে কেন্দ্রীয় সরকার প্রস্তাবিত মোট ৫,২৯২.৪১ লক্ষ টাকার পরিবর্তে মাত্র১,৩৫৪.০৭ লক্ষ টাকা ব্যয়ের সীমা বিভিন্ন বিভাগের জন্য অনুমোদন করেন। ত্রাণশাখার প্রস্তাবিত অতিরিক্ত ২,৬৯৫.০১ লক্ষ টাকার পরিবর্তে মাত্র ৭৩১.৭১ লক্ষ টাকা ব্যয়ের সীমা অনুমোদিত হয়।

১০। ১ম ও ২য় সমীক্ষকদলের কাছে পেশ করা স্মারকলিপিতে ত্রাণশাখা মোট ৫,৩১১.৬৯ লক্ষ টাকা ব্যয়ের সীমা অনুমোদনের জন্য প্রস্তাব দেয়। কিন্তু কেন্দ্রীয় সরকার ত্রাণশাখার জন্য মোট ১,৩১৮.৩২ লক্ষ টাকা মাত্র ব্যয়ের সীমা অনুমোদন করেন। রাজ্য সরকারের সীমিত আর্থিক সঙ্গতি সত্ত্বেও আমরা বিভিন্ন ত্রাণখাতে কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্দ্ধারিত ব্যয়ের ঊর্ধ্বসীমার উপরেও খরচ করতে বাধ্য হই। এ যাবৎ প্রায় ১,৯২৭ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

১১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যথেষ্ট দ্রুততা ও তৎপরতার সঙ্গে বন্যা ও ঘূর্ণিঝড়ের মোকাবিলা করা হয়েছে। বিভিন্ন জেলার বন্যা পরিস্থিতি ও ঘূর্ণিঝড়ের ক্ষয়ক্ষতির খবরাখবর প্রতি মুহূর্তে সংগ্রহের জন্য ও তদনুযায়ী যথোচিত ব্যবস্থা গ্রহণের জন্য প্রতিটি দুর্যোগপীড়িত জেলার সাথে সহাকরণে যোগাযোগহেতু কন্ট্রোলরুম খোলা হয়েছিল। ক্ষতিগ্রস্ত জেলাগুলিতে

বিভিন্ন বিভাগের মধ্যে সমন্বয় সাধনের জন্য অনুরূপভাবে জেলাস্তরে ও ব্লকস্তরে কন্ট্রোলরুম খোলা হয়। সংশ্লিষ্ট বিভাগের কর্মচারিরা এবং জেলার কর্মীরা দিবা-রাত্র অক্লান্ত পরিশ্রম করে দুর্গত মানুষের সেবা করেছেন।

১২। দুর্যোগজনিত ত্রাণখাতের বাইরে আরও কিছু কাজ ত্রাণশাখাকে করতে হয়। বন্যা বা ঘূর্ণিঝড়ে কবলিত জনসমষ্টির নিরাপদ আশ্রয়দানের জন্য ইউরোপীয় ইকনোমিক কমিউনিটির আর্থিক সহায়তায় বন্যা-প্রবণ ১০টি জেলায় ৮৫টি হাতে নেওয়া বন্যাশ্রয় নির্মাণ প্রকল্পের সবকটির কাজ ইতিমধ্যেই শেষ হয়ে গেছে।

১৩। ১৯৭৯-৮০ এবং '৮৩ সালে যে বিপুল সংখ্যক শরণার্থী আসাম থেকে এই রাজ্যে এসেছিলেন তাঁদের বেশিরভাগই এখনও জলপাইগুড়ি ও কোচবিহার জেলার ৫টি শরণার্থী শিবিরে অবস্থান করছেন। রাজ্য সরকার এ পর্যন্ত মোট ৬১৩.৭৫ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ পর্যন্ত তাঁদের ত্রাণ বাবদ মাত্র ২৭.১৯২ লক্ষ টাকা অনুদান এবং ১১৩.৪৪৮ লক্ষ টাকা ঋণ হিসাবে পাওয়া গেছে। এই সমস্ত খরচের সবটাই যাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায় তার জন্য নিরন্তর প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। আমরা এখনও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সহানুভূতিসূচক সাড়া পাওয়ার অপেক্ষায় আছি।

১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দাঙ্গায় ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে ত্রাণশাখা থেকে এককালীন সাহায্য ও তাদের পুনর্বাসনের ব্যবস্থা আছে। এছাড়া প্রাকৃতিক বিপর্যয়ে ত্রাণের ব্যবস্থার ন্যায় এ-সব ক্ষেত্রেও খয়রাতি সাহায্য, পোষাক ইত্যাদি বিশেষ ত্রাণের ব্যবস্থা আছে। মুর্শিদাবাদ জেলার সাম্প্রদায়িক দাঙ্গায় নিহত ও নিখোঁজ ব্যক্তিদের জন্য এ পর্যন্ত মোট ৫.৪০ লক্ষ টাকা এককালীন অনুদান মঞ্জুর করা হয়েছে। বেহালায় ভেজাল রেপসীড তেল খেয়ে যে সমস্ত পরিবার বা পরিবারের লোকজনেরা অসুস্থ হয়ে পড়েছিলেন তাঁদের সাহায্যের জন্য এ পর্যন্ত আমরা এত অর্থসঙ্কটের মধ্যেও এককালীন ৭.০৭ লক্ষ টাকা এবং ৪০ মেট্রিক টন চাল (যার আর্থিক মূল্য ১.০৮ লক্ষ টাকা) খয়রাতি সাহায্য হিসাবে মঞ্জুর করতে পেরেছি।

১৫। দার্জিলিং জেলার ক্ষতিগ্রস্ত ত্রাণের কাজে যথোচিত ব্যবস্থা গ্রহণ করার জন্যে চলতি আর্থিক বছরে এ পর্যন্ত এ বাবদ ৩৭,৪৯,০০০ টাকার আবন্টন জেলা কর্তৃপক্ষকে দেওয়া হয়েছে।

১৬। দুঃস্থ মানুষদের গৃহ আগুনে বিধ্বস্ত হলে অনুদান দেওয়ার পরিবর্তে আমরা কুটীর বিমা প্রকল্প ১৯৮৮-৮৯ আর্থিক বছরে ১লা মে থেকে বাস্তবায়িত করার পদক্ষেপ গ্রহণ করেছি।

১৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৮-৮৯ সালে এ রাজ্যে ত্রাণের কাজে সভার সমস্ত মাননীয় সদস্যগণের কাছ থেকে যে সহযোগিতা ও সাহায্য পেয়েছি সেই একই সহযোগিতা ও সাহায্যের আশা রেখে ১৯৮৯-৯০ সালে ৪৪ নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে ব্যয়-বরাদ্দের প্রস্তাব গ্রহণের জন্য আমি সভায় অনুরোধ করছি।

## DEMAND No. 45

### Major Head : 2251—Secretariat—Social Services

**Shri Kanti Biswas :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,29,67,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services".

(This is inclusive of a total sum of Rs. 1,32,42,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Kanti Biswas was laid on the Table

৪৫ নং অভিযাচনের ৫ কোটি ২৯ লক্ষ ৬৭ টাকা রাজ্য সরকারের ১১টি বিভাগের কর্মচারিদের বেতন ও বিভিন্ন ভাতা বাবদ খরচ হবে।

## DEMAND No. 46

### Major Head : 2252—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,23,16,000 be granted for expenditure under Demand No. 46, Major Head : "2251—Other Social Services, 4250—Capital Outlay on Social Services and 6250—Loans for Other Social Services".

(This is inclusive of a total sum of Rs. 1,55,80,000 already voted on account in March, 1989.)

Written Speech of Dr. Asim Kumar Dasgupta was laid on the Table

১। আবহাওয়া

দক্ষিণ-পশ্চিম মৌসুমী বায়ুর গতি-প্রকৃতির উপর খরিফ খন্দে রাজ্যের প্রধান ফসল ধান ও পাট চাষের সাফল্য প্রাথমিকভাবে নির্ভর করে। ১৯৮৭-৮৮ সালের তুলনায় ১৯৮৮-৮৯ সালে খরিফ খন্দে বৃষ্টিপাতের পরিমাণ, সাময়িকতা ও বন্টন কৃষি কাজের পক্ষে অনুকূল ছিল বলা যায়। জুন মাসের প্রথম দিকেই মৌসুমী বায়ুর প্রভাবে বর্ষা শুরু হয়। আমন ধান চাষের কাজ দ্রুত এগিয়ে যায় এবং আগস্ট মাসের প্রথম সপ্তাহেই ৭০ ভাগ আবাদ শেষ হয়। ১৯৮৮ সালে রাজ্যের দক্ষিণ ভাগে ব্যাপকভাবে ঝড়-ঝঞ্ঝা বা বন্যা না হলেও উত্তরবঙ্গের চারটি জেলায় বন্যার ফলে আমন চাষ ক্ষতিগ্রস্ত হয়, কিন্তু সরকার কর্তৃক গৃহীত সময়োচিত ও উপযুক্ত ব্যবস্থা এবং চাষের প্রযুক্তিগত ব্যবস্থা গ্রহণের মাধ্যমে ফসলের ক্ষয়ক্ষতি বহুলাংশে পূরণ করা সম্ভব হয়েছে।

বর্ষার পরবর্তী সময়ে, আশ্বিন মাসে সচরাচর অল্প বৃষ্টি হয় এবং এর ফলে পরবর্তী রবি চাষের ব্যাপক সুযোগ সৃষ্টি হয়। কিন্তু গত বছর এই বৃষ্টিপাত হয় নি বললেই চলে,

উপরন্তু নভেম্বর মাসের শেষ দুদিনে সমুদ্রোপকূলবর্তী জেলাগুলির উপর দিয়ে ঘণ্টায় ১২ কিলোমিটারেরও বেশি বেগে ঝড় বয়ে যায় এবং প্রায় সারা রাজ্যে মাঝারি থেকে ভা মাপের বৃষ্টি হয়। অসময়ের এই ঝড়বৃষ্টি সমুদ্রোপকূলবর্তী জেলাগুলিতে পাকা ধানের পক্ষে বিশেষ ক্ষতিকারক হয়ে দাঁড়ায়।

আবহাওয়ার এই রকম প্রতিবন্ধকতা সাধক কৃষি কাজের অন্যতম অন্তরায়। বামফ্রন্ট সরকারের সূচনা থেকেই আমরা নানাভাবে খরা, বন্যা, ঘূর্ণিঝড় প্রভৃতির সাধ্যমতো মোকাবিলা করেছি, বারংবার আবহাওয়ার এইরূপ প্রতিকূলতা থেকে যথোচিত শিক্ষা নিয়েছি। আমাদের সীমিত সংবিধানের মাধ্যমে এবং কৃষকদের সময়োচিত প্রযুক্তিগত পরামর্শ দিয়ে চাষ পদ্ধতির পরিবর্তন ও পুনর্বিন্যাস করে কৃষি উৎপাদনে কিছুটা স্থিতিশীলতা আনবার চেষ্টা করেছি এবং প্রাকৃতিক অনুকূলতাকে পুরোপুরি কাজে লাগিয়ে উৎপাদন বৃদ্ধির চেষ্টা চালিয়ে যাচ্ছি।

**২। খরিফ চাল উৎপাদনে অভূতপূর্ব সাফল্য**

ষষ্ঠ যোজনাকালের শেষ বছর, ১৯৮৪-৮৫ সাল থেকেই খরিফ চালের উৎপাদন বৃদ্ধি এবং স্থিতিশীলতা লক্ষ্য করা যাচ্ছে। আবহাওয়ার তারতম্য অনুসারে এই সময়ে (১৯৮৪-৮৫ থেকে ১৯৮৭-৮৮) খরিফ চালের উৎপাদন ৬৪ থেকে ৬৮ লক্ষ টনের মধ্যে সীমাবদ্ধ ছিল। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে ষষ্ঠ যোজনা সময়কালে একমাত্র ১৯৮০-৮১ সালে খরিফ চালের উৎপাদন ৬৬ লক্ষ টন হয়েছিল। কিন্তু তার আগের বা পরের বছরগুলিতে উৎপাদনের কোনও স্থিতিশীলতা ছিল না। প্রাকৃতিক প্রতিকূলতার প্রভাব কাটিয়ে ইদানিংকালে যেমন উৎপাদনের স্থিতিশীলতা বজায় রাখা সম্ভব হয়েছে তেমনি ১৯৮৮-৮৯ সালে বর্ষাকালের প্রথম দিকে প্রাকৃতিক অনুকূলতার সুযোগ নিয়ে ৮৬.০৮ লক্ষ টন চাল উৎপাদন করে এক নজিরবিহীন উৎপাদনমাত্রায় পৌঁছানো গেছে।

উৎপাদন বৃদ্ধি মূলত ফলন হার ও চাষ এলাকার উপর নির্ভরশীল। প্রযুক্তি প্রয়োগের মাধ্যমে একদিকে যেমন ফলন হার বাড়ানো সম্ভব হয়েছে অন্যদকে তেমনি চাষ এলাকাও বাড়ানো গেছে। ১৯৮৮-৮৯ সালে, আগের বছর ১৯৮৭-৮৮-এর তুলনায় আমন ধানের এলাকা বেড়েছে প্রায় ২.৮ শতাংশ, হেক্টর প্রতি ফলন বেড়েছে ১৯.৭ শতাংশ এবং মোট উৎপাদন বৃদ্ধি হয়েছে ২৩ শতাংশ। আমি আগেই উল্লেখ করেছি সময়োচিত বৃষ্টি এবং কৃষক কর্তৃক উপযুক্ত প্রযুক্তি গ্রহণ যথা, বর্দ্ধিত হরে রাসায়নিক সারের ব্যবহার, অধিক ফলনশীল জাতের প্রসার, রোগ-পোকার কম প্রাদুর্ভাব, সরকার কর্তৃক ব্যাপক হারে উন্নত মানের বীজ বন্টন এবং সর্বোপরি কৃষকের উদ্যম ও পরিশ্রমের ফলে এই কৃতিত্বপূর্ণ উৎপাদন সম্ভব হয়েছে। ১৯৮৮-৮৯ সালে ধান উৎপাদনের বিশেষ প্রকল্প ও অন্যান্য প্রকল্পমাধ্যমে ১৩.৫ লক্ষ ধানবীজের মিনিকিট বিতরণ, ৩,২১৮.৬৫ টন ধানের বীজ ভরতুকিতে বন্টন করা হয়। এছাড়া, ৩,১১,৭৭০টি সারের মিনিকিট বিতরণ, ২৭,৩০০ হেক্টর জমিতে কীটনাশক ঔষধ প্রয়োগ, ৪,১৬৭টি প্রদর্শনীক্ষেত্র স্থাপন, ৬,০৯০টি কৃষি যন্ত্রপাতি বন্টন প্রভৃতি নানাবিধ কার্যসূচি সার্থকভাবে রূপায়ণ করা হয়। উল্লিখিত সব কার্যসূচিই অধিকতর মাত্রা ১৯৮৯-৯০ সালেও রূপায়িত হবে।

আউশ চালের ক্ষেত্রে ফলন হারের বৃদ্ধি, আর একটি সর্বকালীন রেকর্ড সৃষ্টি করেছে ১৯৮৮-৮৯ সালে। পূর্ববর্তী বছরের তুলনায় ফলনের হার প্রায় ৪০ শতাংশ বৃদ্ধি পেয়েছে

এবং মোট উৎপাদন বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে ১০.৭ লক্ষ টন। ১৯৮৭-৮৮ সালের তুলনায় এই বৃদ্ধি ৬৪ শতাংশেরও বেশি। সংযোজনীতে বিভিন্ন জেলায় আউশ ও আমন ধানের এলাকা, উৎপাদন ও ফলন হার দেওয়া হল।

**৩। খাদ্যে স্বয়ম্ভরতার পথে দৃঢ় পদক্ষেপ**

সারা দেশের ২.৭ শতাংশ ভৌগোলিক আয়তন নিয়ে পাশ্চমবঙ্গের পক্ষে দেশের ৮ শতাংশ জনসংখ্যার খাদ্যের চাহিদা মিটিয়ে স্বয়ম্ভরতা অর্জন করা অতি দুরূহ কাজ। তথাপি বামফ্রন্ট সরকারের বিজ্ঞানধর্মী কৃষিনীতি রূপায়ণের মাধ্যমে আমরা এই সমস্যা সমাধানের পথে ক্রমশ এগিয়ে চলেছি। ১৯৮৭-৮৮ সালে মোট ১০৩ লক্ষ টাকা খাদ্য উৎপাদন করে এক সর্বকালীন রেকর্ড সৃষ্টি হয়। আশা করা যায় ১৯৮৮-৮৯ সালের খাদ্য উৎপাদনে এই রেকর্ডমাত্রাকেও ছাড়িয়ে যাবে এবং সপ্তম যোজনায় ১০৫ লক্ষ টনের খাদ্য উৎপাদন লক্ষ্যমাত্রা, যোজনার চতুর্থ বছরেই অতিক্রম করবে। রাজ্যের কঠোর পরিশ্রমী কৃষকদের এটা অবশ্যই এই প্রশংসনীয় কৃতিত্ব।

**৪। তৈলবীজ উৎপাদনে দ্রুত অগ্রগতি**

১৯৮৮-৮৯ সালে এই রাজ্যে তৈলবীজ উৎপাদনে উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছিল। ষষ্ঠ যোজনার শেষ বছর ১৯৮৪-৮৫ সালের তুলনায় ১৯৮৭-৮৮ সালে তৈলবীজের এলাকা ও উৎপাদন বৃদ্ধি করা গেছে যথাক্রমে ৫১.৫৫ ও ১১৪.১৭ শতাংশ। সরিষা ও অন্যান্য তৈলবীজের সর্বভারতীয় গড় উৎপাদন বৃদ্ধির হার, যথাক্রমে ৩.০৭ এবং ১.১৯ শতাংশ মাত্র। এ রাজ্যের উৎপাদন বৃদ্ধির হার তার চেয়ে অনেক বেশি। ষষ্ঠ যোজনার শেষ বছর ১৯৮৪-৮৫ সালে এই রাজ্যে মোট তৈলবীজের উৎপাদন ছিল ২.৩ লক্ষ টন। এর দ্বারা রাজ্যের ২২ শতাংশ ভোজ্যতেলের প্রয়োজন মিটত। কিন্তু সপ্তম যোজনাকালে তৈলবীজের উৎপাদন উত্তরোত্তর বৃদ্ধি পেয়ে ১৯৮৭-৮৮ সালে দাঁড়ায় ৫ লক্ষ টনে এবং রাজ্যের ৫০ শতাংশ চাহিদা মেটানো সম্ভব হয়। আশা করা যায় ১৯৮৮-৮৯ সালেও এই বর্দ্ধিত উৎপাদনের স্থিতিশীলতা অক্ষুণ্ণ থাকবে। সীমিত সেচব্যবস্থা, শীতের স্থায়িত্ব, মৃত্তিকার বিভিন্নতা এবং খাদ্যশস্য উৎপাদনের গুরুত্ব বেশি থাকায় তৈলবীজ উৎপাদনে এই রাজ্যের পক্ষে স্বয়ম্ভরতা অর্জনের পথ সুগম নয়। এই সব বাধা থাকা সত্ত্বেও রাজ্য সরকার সরিষা ও তিলের এলাকা ও ফলন বাড়াবার সার্বিক চেষ্টা চালাচ্ছে এবং সম্ভাব্য এলাকায় বাদাম চাষের প্রবর্তন করেছে। এছাড়া, তিসি, কুসুম প্রভৃতি অপ্রধান তৈলবীজ মিশ্রচাষ হিসাবে প্রবর্তন করার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ১৯৮৮-৮৯ সালে রাজ্য পরিকল্পনাভুক্ত তৈলবীজ উন্নয়ন প্রকল্প ছাড়াও কেন্দ্রীয় সরকারের সাহায্যপুষ্ট জাতীয় তৈলবীজ উন্নয়ন প্রকল্প রূপায়ণ করা হয়। ক্ষুদ্র কৃষকদের উৎসাহিত ও সহায়তা করার জন্য ৩,৭৫,০০০ মিনিকিট বিতরণ এবং ৩,৫৪৫টি কৃষি যন্ত্রপাতি বন্টন করা হয়। এর ফলে ৪,৭২,০০০ কৃষক উপকৃত হন এবং ৬২,৮৩০ হেক্টর জমি উন্নত বীজের সাহায্যে চাষ করা হয়। এছাড়া প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হয় ব্যাপক হারে এবং সম্প্রসারণের কার্যসূচির মাধ্যমে তৈলবীজ উৎপাদনের নবলব্ধ কলাকৌশল কৃষকদের জানানো হয়। বিভিন্ন প্রকল্প রূপায়ণের মাধ্যমে তৈলবীজ চাহিদা ও উৎপাদনের মধ্যে যে ব্যবধান আছে তা ক্রমে ক্রমে হ্রাস করবার সার্বিক চেষ্টা চালানো হবে।

৫। আলু উৎপাদনের অগ্রগতি অব্যাহত

আলু চাষে পশ্চিমবঙ্গের কৃষক যে দক্ষতা দেখাচ্ছেন তা সর্বভারতীয় ক্ষেত্রে অতুলনীয় গত এক দশকে শুধু উৎপাদনই নয়, ফলন হারও লক্ষ্যণীয়ভাবে বেড়েছে। ১৯৮৭-৮৮ সালে মোট উৎপাদন হয়েছে ৩৭.৭ লক্ষ টন। আশা করা যায় ১৯৮৮-৮৯ সালের উৎপাদন তার চেয়েও বেশি হবে। ভারতের মোট উৎপাদনের ২৮ শতাংশ আলু এই রাজ্যেই উৎপন্ন হয়। রাজ্যের চাহিদা মিটিয়ে বহুল পরিমাণে সংলগ্ন রাজ্যগুলিতে সরবরাহ করা হচ্ছে। আলু চাষের এই অগ্রগতিকে অব্যাহত রাখতে হলে উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে হিমঘরে আলু সংরক্ষণের ব্যবস্থাকে আরও জোরদার করা প্রয়োজন। এ রাজ্যে এখনও পর্যন্ত মোট ২৪২টি হিমঘর আছে কিন্তু প্রয়োজনের তুলনায় তা যথেষ্ট নয়। এই হিমঘরগুলিতে ছোট কৃষকরা যাতে নিজেদের উৎপন্ন সংরক্ষণ করার বিশেষ সুযোগ পান তার জন্য সরকার যথোচিত ব্যবস্থা গ্রহণ করেছে। বীজ নবীকরণের জন্য ১৯৮৮-৮৯ সালে ২০১ টন উন্নত মানের আলুবীজ কৃষকদের মধ্যে বন্টন করা হয়। প্রযুক্তিগত দিক থেকে বীজ পরিবর্তন ও পরিবর্দ্ধন আলু চাষের জন্য খুবই গুরুত্বপূর্ণ।

৬। পাটের ফলন হার বৃদ্ধি

পাটের ন্যায্য মূল্য স্থির করবার জন্য আমরা বহুদিন থেকেই কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কিন্তু কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত তা তো করলেনই না, পরন্তু পাটের জন্য যে বিধিবদ্ধ ন্যূনতম মূল্য স্থির করা হত তার প্রয়োগ শিথিল করেছেন। এর ফলে, যে সব বছরে পাটের উৎপাদন স্বাভাবিক অপেক্ষা বেশি হবে, সেই সব বছর কৃষকের স্বার্থ ক্ষুণ্ণ হবে। এমত অবস্থায় রাজ্য সরকার পাটের এলাকা হ্রাস করে এবং গড় ফলন ও গুণমান বাড়িয়ে বর্তমানের উৎপাদন মাত্রা বজায় রাখবার সিদ্ধান্ত নিয়েছে। কৃষকরাও পাট চাষের বদলে এই সব জমিতে বিকল্প ফসলের চাষ করতে আগ্রহী হচ্ছেন। ১৯৮৮-৮৯ সালে পাটের ফলন বাড়াবার জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্যপুষ্ট বিশেষ পাট উন্নয়ন প্রকল্পের কাজ অব্যাহত থাকে। প্রকল্প মাধ্যমে ৬২,০০০ হেক্টর পাটজমি উন্নত চাষ পদ্ধতির আওতায় আনা হয় এবং পাটের ফলন ও গুণগত মান উন্নয়ন করা সম্ভব হয়। ১৯৮৮-৮৯ সালে হেক্টর প্রতি পাটের ফলন হয় ১০.৯ গাঁইট। এই ফলন হার ১৯৮৭-৮৮ সালের ফলন হারের চেয়ে বেশি। মোট উৎপাদন বৃদ্ধি পেয়ে দাঁড়ায় ৪৫.৩ লক্ষ গাঁইট। পাটের উৎপাদন বৃদ্ধি ও গুণগত মান উন্নয়নের যে নীতি গ্রহণ করা হয়েছে, ১৯৮৯-৯০ সালে তা কার্যকরি থাকবে এবং এর জন্য যে প্রকল্প গ্রহণ করা হয়েছে তা রূপায়িত হবে।

৭। অন্যান্য রবি-গ্রীষ্ম ফসলের চাষ

রবি-গ্রীষ্ম মরশুমে তৈলবীজ, আলু ছাড়া ডালশস্য, গম ও বোরো ধান বিশেষ উল্লেখযোগ্য। অসেচ এলাকায় খরিফ মরশুমে জমিতে যে উদ্বৃত্ত রস থেকে যায় তার সাহায্যে ডালশস্যের চাষ হয়। আমি আগেই উল্লেখ করেছি ১৯৮৮-৮৯ সালে ভাদ্র মাসেই বর্ষা শেষ হয়ে যায় এবং আশ্বিন-কার্তিক মাসে বাঞ্ছিত বৃষ্টি হয় নি। এর ফলে ডালশস্যের এলাকা

কিছুটা কম হবে, উৎপাদনও হ্রাস পাবে। ফলন বাড়িয়ে এলাকা হ্রাসজনিত ঘাটতি পূরণের জন্য প্রযুক্তি ও সম্প্রসারণগত নানাবিধ ব্যবস্থা নেওয়া হয়েছে। নদী-উপত্যকা সেচপ্রকল্পগুলির জলাধারে ১৯৮৮-৮৯ সালে অপেক্ষাকৃত কম জল থাকায় রবি-গ্রীষ্ম মরশুমে ১৯৮৭-৮৮ সালের তুলনায় অনেক কম জমিতে সেচ পায়। এর ফলে গমের এলাকাও হ্রাস পেয়েছে বলে অনুমান করা যাচ্ছে, আশঙ্কা করা যাচ্ছে বোরো ধানের এলাকাও ঐ একই কারণে হ্রাস পাবে। তথাপি খাদ্য উৎপাদনের বিশেষ প্রকল্প রূপায়ণ, উন্নত গমবীজ সরবরাহ, প্রযুক্তিগত পরিষেবা, জোরদার শস্যরক্ষা ব্যবস্থা প্রভৃতি নানাবিধ উপায়ে আমরা ফলন বাড়াবার চেষ্টা করছি।

৮। অন্যান্য কার্যক্রম

কৃষি উৎপাদন বৃদ্ধির মূল লক্ষ্যে পৌঁছাতে হলে, কৃষি উন্নয়নমূলক কার্যসূচিকে সামগ্রিকভাবে কার্যকর করা প্রয়োজন। এই সামগ্রিক কার্যসূচির অনুষঙ্গ হল, অবিরাম কৃষি গবেষণা, কৃষি অর্থনীতি ও মূল্যায়ন সম্পর্কীয় নিরীক্ষা, কৃষি সম্প্রসারণ ও প্রচার, ভূমি ও জল সংরক্ষণ, উচ্চ মূল্যমানবিশিষ্ট ফসলের উৎপাদন মাধ্যমে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের অর্থনৈতিক উন্নয়ন, অপ্রতিহত শস্যরক্ষা ব্যবস্থা, কৃষি উৎপাদনগুলির সুষ্ঠু সরবরাহ এবং উপজাত সামগ্রীর বিপণন বিশেষভাবে উল্লেখযোগ্য। ১৯৮৮-৮৯ সালে উল্লিখিত প্রতিটি বিষয়েই গুরুত্ব দেওয়া হয়েছে। ১৯৮৭-৮৮ সালের তুলনায় সারের ব্যবহার বেড়েছে ১৩ শতাংশ, সুষম সার ব্যবহার সম্পর্কে কৃষকরা অধিকতর সচেতন হয়েছেন, ফলে, সারের কার্যকারিতা বেড়েছে। পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম ও মেদিনীপুর জেলার খরাপ্রবণ এলাকায় বিশেষ প্রকল্প রূপায়িত করা হয়েছে। নতুন ফসল ও নতুন প্রযুক্তি আরোপিত হয়েছে। উত্তরবঙ্গের কিয়দংশসহ ঐ সব অঞ্চলে ভূমি ও জল সংরক্ষণের কাজ অব্যাহত রাখা হয়েছে। পশ্চিমবঙ্গের বিভিন্ন জলবায়ু অঞ্চলে স্থানোপযোগী এবং কৃষকের সম্পদ ও সামর্থভিত্তিক প্রযুক্তি উদ্ভাবনের কাজ চলছে। কৃষি সম্প্রসারণ কর্মীদের মাধ্যমে কৃষকের কাছে তার ফলাফল পৌঁছে দেওয়া হচ্ছে এবং কৃষক তা গ্রহণ করেছেন।

সরকার কর্তৃক কৃষি উন্নয়নমূলক প্রকল্পগুলির রূপায়ণের মাধ্যমে এবং কৃষকের আর্থিক বিনিয়োগ ও কঠোর পরিশ্রমের ফলে পশ্চিমবঙ্গের কৃষি-সমৃদ্ধি স্থির লক্ষ্যে এগিয়ে চলেছে—এই দাবি আমরা করতে পারি। ১৯৮৮-৮৯ সালে খাদ্যশস্যের যে প্রাচুর্যপূর্ণ উৎপাদন আশা করা যাচ্ছে তার চেয়েও বেশি উৎপাদন করে, ১৯৮৯-৯০ সালে, সপ্তম যোজনায় খাদ্যশস্য উৎপাদনের মূল লক্ষ্যমাত্রাকে ছাড়িয়ে যাবার এবং তৈলবীজসহ অন্যান্য ফসলের উৎপাদন বৃদ্ধির সার্বিক চেষ্টা আমরা চালিয়ে যাব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৯-৯০ সালের ব্যয়-বরাদ্দের দাবি প্রসঙ্গে রাজ্যের সামগ্রিক কৃষি পরিস্থিতি, কৃষি উৎপাদনের অগ্রগতি এবং কৃষি ও কৃষকের উন্নতিকল্পে উন্নয়নমূলক নানাবিধ কার্যসূচি রূপায়ণ সম্পর্কে তথ্যাদি বিধানসভায় পেশ করে উক্ত ব্যয়-বরাদ্দের অনুমোদন প্রার্থনা করি।

## সংযোজনী

### ১৯৮৮-৮৯ সালে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় আউশ ও আমন চালের এলাকা, উৎপাদন ও ফলন

| জেলা | আউশ এলাকা ('০০০ হেঃ) | আউশ উৎপাদন ('০০০ টন) | আউশ ফলন (কেজি/হেঃ) | আমন এলাকা ('০০০ হেঃ) | আমন উৎপাদন ('০০০ হেঃ) | আমন ফলন (কেজি/হেঃ) |
|---|---|---|---|---|---|---|
| দার্জিলিং | ১১.৫০০ | ৮.৪০ | ৭২৭ | ৪১.১৬৬ | ৪৬.৭৭ | ১,১৩৬ |
| জলপাইগুড়ি | ৬৪.৯৯৭ | ৬২.১১ | ৯৫৬ | ২০৫.২৫০ | ২১৬.৭৯ | ১,০৫৬ |
| কোচবিহার | ১০০.৩৮ | ৯৬.১০ | ৯৬১ | ২২৯.৭৭৮ | ২৮৬.১৯ | ১,২৪৬ |
| পশ্চিম দিনাজপুর | ৭৮.৫৮৩ | ১০০.০৮ | ১,২৭৪ | ৩৬৫.২৭২ | ৪৭৯.৩৭ | ১,৩১২ |
| মালদা | ৬০.৮০৩ | ৫৯.০৩ | ৯৭১ | ১৪১,৬৮২ | ২১১.৯২ | ১,৪৯৬ |
| মুর্শিদাবাদ | ১০৪.০০৮ | ১৩৮.৬১ | ১,৩৩৩ | ২০৩.৪৩৩ | ৪৩৭.১১ | ২,১৪৯ |
| নদীয়া | ৯১.৬৮৪ | ১৫২.৩৫ | ১,৬৬২ | ১০৫.১৩১ | ২২৩.০ | ২,১৩০ |
| উত্তর ২৪-পরগনা | ২৯.৯৬৩ | ৭৪.৯৩ | ২,৫০১ | ১৮৭.০৪১ | ৩২৮.৩৪ | ১,৭৫৫ |
| দঃ ২৪-পরগনা | ১.৬০৪ | ৩.৬৬ | ২,২৮২ | ৩৭৪.৪২৪ | ৫৫৫.৪০ | ১,৪৮৩ |
| হাওড়া | ৪চ.২৩৮ | ৯.৫৪ | ২,২৫১ | ৭৯.০৯৩ | ১৩৮.০৩ | ১,৭৪৭ |
| হুগলি | ২৩.৩৭১ | ৫৫.৩২ | ২,৩৬৭ | ১৮১.৩১৮ | ৪০৮.৮৩ | ২,২৫৫ |
| বর্ধমান | ৩৩.৪৪৮ | ৯২.৮৫ | ২,৭৭৬ | ৪০০.৩০৩ | ১,০১০.০৪ | ২,৫২৩ |
| বীরভূম | ১৭.০৬১ | ৪১.৫১ | ২,৪৩৩ | ৩০৬.৭১৮ | ৭৪৬.৩২ | ২,৪৩৩ |
| বাঁকুড়া | ৩৯.০৮০ | ৮০.৩৪ | ২,০৫৬ | ৩৩৩.২১৩ | ৬৫৫.৯৫ | ১,৯৬৮ |
| পুরুলিয়া | ২,২৫৪ | ২.৫১ | ১,১১৫ | ২৫৪.৫৬৩ | ৩৬১.৪৪ | ১,৪২০ |
| মেদিনীপুর (পূর্ব) | ২.২৬৩ | ৮১.৫০ | ১,৫৫৯ | ৪৩৫.৭৭০ | ৮২৭.৩৭ | ১,৮৯৯ |
| মেদিনীপুর (পঃ) | ৫.৬৮০ | ১২.২৪ | ২,১৫৫ | ৩৩৬.৮০২ | ৬০৩.৭৬ | ১,৭৯৩ |
| পশ্চিমবঙ্গ (মোট) | ৭২০.৬২৫ | ১,০৭১,০৮ | ১,৪৮৬ | ৪,১৮০.৮৭৭ | ৭,৫৩৭.৫৩ | ১,৮০৩ |

## DEMAND No. 48

### Major Head : 2402—Soil and Water Conservation and 4402—Capital Outlay on Soil and Water Conservation

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,45,45,000 be granted

for expenditure under Demand No. 48, Major Heads : "2402—Soil and Water Conservation and 4402—Capital Outlay on Soil and Water Conservation".

(This is inclusive of a total sum of Rs. 1,61,37,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 49

### Major Head : 2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)

**Shri Prabhas Chandra Phodikar :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,90,31,000 be granted for expenditure under Demand No. 49, Major Heads : "2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 7,72,59,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Prabhas Chandra Phodikar was laid on the Table

**বিভাগীয় পরিকাঠামো**

সরকারি কার্য-পরিচালনা বিধি অনুযায়ী প্রাণিসম্পদ বিকাশ বিভাগের প্রথম কাজ—রাজ্যের প্রণিসম্পদের সমুন্নয়ন ও সদ্ব্যবহার, দ্বিতীয় কাজ—দোহ-উন্নয়ন, তৃতীয় কাজ—প্রাণিস্বাস্থ্য সুরক্ষায় সহায়তা ও প্রাণিচিকিৎসা শিক্ষার প্রসার, চুতর্থ কাজ—বিভাগীয় দুটি নিগম বিষয়ক। একসূত্রে গ্রথিত করে বলা যায় "প্রাণিসম্পদ বিকাশ"। এই বিকাশ কর্মসূচির প্রধান অঙ্গ হল—"সুম্পদ সম্প্রসারণ", "স্বাস্থ্য-প্রযত্ন" এবং "প্রাণিসম্পদ ও উপ-সম্পদের" যথাযথ সদ্ব্যবহার। এই বিভাগের কাজ "প্রাণিসম্পদ অধিকার'ও, "প্রাণিস্বাস্থ্য অধিকার" ও "দোহ বিকাশ অধিকার", "পশ্চিমবঙ্গ দোহ ও মুরগি উন্নয়ন নিগম লিঃ" এবং "পশ্চিমবঙ্গ লাইভস্টক প্রসেসিং ও উন্নয়ন নিগম লিঃ"-এর মাধ্যমে সমন্বিত পরিপূরক কর্মোদ্যোগের দ্বারা রূপায়িত হয়।

**মূল লক্ষ্য**

গ্রামীণ অর্থনীতিতে প্রাণিপালনের বিশিষ্ট ভূমিকা, গুরুত্ব ও প্রয়োজনীয়তা অনস্বীকার্য। পশ্চিমবঙ্গে স্ব-উদ্যোগে সহজাত পদ্ধতিতে প্রাণিপালনের কাজ চলে আসছে। সেই পদ্ধতির সঙ্গে বৈজ্ঞানিক প্রযুক্তির সুচারু সমন্বয়সাধন করে "প্রাণিসম্ভার"-কে "প্রাণিসম্পদে" রূপান্তর ঘটানোই প্রাণিসম্পদ বিকাশ বিভাগের মূল লক্ষ্য। অধিক উৎপাদনক্ষম গৃহপালিত প্রাণী বর্তমান আর্থ-সমাজিক ব্যবস্থায় পুষ্টিবিধান, জীবিকা সংস্থান ও সহায়ক অর্থোপার্জনের পথ সুগম করে দেয়। সঠিক পদ্ধতিতে, স্বল্পআয়ে, কম খরচে প্রাণিসম্পদের যথাযথ মানোন্নয়ন করা সম্ভব। এই সার্বিক উপলব্ধি ও অভিজ্ঞতাকে গ্রামের মানুষের কাছে পৌছে দিয়ে আগ্রহী

প্রাণিপালককে উদ্যোগী করতে পারলে সারা রাজ্যে অর্থনৈতিক ক্ষেত্রে গ্রাম-শহরের দুর্বলতার আর্থিক কাঠামোর মেদ মজ্জা সঞ্চারিত হবে। উন্নত প্রাণিপালন এই অবদানের কথা স্মরণ রেখে প্রাণিসম্পদ বিকাশ কর্মসূচির যথাযথ রূপায়ণ অত্যন্ত জরুরি।

ব্যাপকতর মানুষের কাছে অধিক উৎপাদন পদ্ধতির মর্মকথা পৌঁছে দেওয়ার জন্য অগ্রাধিকার নিরূপণের ক্ষেত্রে, অর্থনৈতিকভাবে দুর্বলতর ও প্রাণিপালন ধ্যান-ধারণায় পশ্চাদপদ মানুষের সঙ্গে অধিকতর যোগসূত্র স্থাপনের বিষয়টি সর্বাধিক গুরুত্বের দাবি রাখে। এই কথা স্মরণ রেখে, এই বিভাগ সুসংহত কর্মসূচির মাধ্যমে প্রাণিসম্পদকে ক্রমোন্নতর পথে এগিয়ে নিয়ে যেতে বদ্ধপরিকর।

**প্রাণিসম্পদ অধিকার**

প্রাণিসম্পদ ও প্রাণিজাত উপ-সম্পদের মানোন্নয়ন ও সদ্ব্যবহারের কাজে অন্যতম রূপকার প্রাণিসম্পদ অধিকার। এই অধিকার রাজ্যের দুধ, মাংস, ডিম ও পশম প্রভৃতির উৎপাদন বৃদ্ধিকল্পে বিভিন্ন প্রকল্প গ্রহণ করেছে। ১৯৮৯-৯০ সালে এজন্য বিভিন্ন যোজনা খাতে ৩০৯.০০ লক্ষ টাকা বরাদ্দ করার জন্য প্রস্তাব করা হয়েছে। বিগত বৎসরের অভিজ্ঞতার ভিত্তিতে ১৯৮৯-৯০ সালে দুধ, ডিম, মাংস প্রভৃতি উৎপাদনের নিম্নলিখিত লক্ষ্যমাত্র স্থিরীকৃত হয়েছে ঃ

| বিষয় | অনুমিত উৎপাদন ১৯৮৮-৮৯ | লক্ষ্যমাত্রা ১৯৮৯-৯০ |
|---|---|---|
| দুধ (লক্ষ টন) | ২৮.৪০ | ৩০.০০ |
| ডিম (কোটি সংখ্যা | ২১৭.৫০ | ২২০.৮০ |
| মাংস (হাজার টন) | ৬৭.৮০ | ৬৮২.১৫ |
| পশম (লক্ষ কেজি) | ৫.৫০ | ৫.৯৬ |
| ব্রয়লার মুরগি (লক্ষ সংখ্যা) | ৭২.০০ | ৮৯.০৫ |

**উন্নত প্রাণিপালন কেন**

(১) পরিবারের সকলের দৈহিক ও মানসিক গঠন সুস্থ ও সবলতর করার জন্য নিজ নিজ উদ্যোগে উন্নত প্রাণিপালন মাধ্যমে পুষ্টি সংগ্রহ।

(২) পুষ্টিসাধনের পাশাপাশি জীবিকা সংস্থানের অন্যতম অবলম্বন হিসাবে উন্নত প্রাণিপালন।

(৩) মূল পেশার [illegible] সহায়ক অর্থোপার্জনের উৎস হিসাবে উন্নত প্রাণিপালন।

(৪) স্ব-উদ্যোগে স্ব-নিযুক্তি মাধ্যমে লাভজনক ব্যবসা সংগঠনের উদ্দেশ্যে উন্নত প্রাণিপালন।

দেশের সার্বিক বিকাশের ক্ষেত্রে বিশেষ করে অর্থনৈতিক ক্ষেত্রে গ্রাম-শহরের দুর্বলতর মানুষের আর্থিক উন্নয়নের অন্যতম প্রধান হাতিয়ার হিসাবে প্রতিষ্ঠিত হয়েছে উত্তমানের

প্রাণিপালনের দৃষ্টিভঙ্গি

প্রাণিপালন ব্যবস্থাকেও 'চাষ' হিসাবে গ্রহণ করা একান্ত জরুরি। ধান, পাট, গম, সবজি ইত্যাদি চাষের মতোই গরু-মহিষ চাষ, হাঁস-মুরগি চাষ, ছাগল-ভেড়া-শূকর চাষও কৃষিকর্মের অঙ্গ এবং অধিক [illegible]। কৃষিকর্মের মতোই সমানভাবে গ্রহণীয়। উন্নত জাতের অধিক উৎপাদনশীল প্রজন্ম-সৃজন, উন্নত প্রযুক্তিবিদ্যা প্রয়োগে উন্নত প্রাণিপালন ব্যবস্থার - পুষ্টিসমৃদ্ধ প্রাণিখাদ্য উৎপাদন, সঠিক মানের সুষম খাদ্যের যোগান, রোগ প্রতিরোধ, প্রশিক্ষণ ইত্যাদির মাধ্যমে প্রাণিসম্পদ বিকাশের বহুমুখি কর্মসূচি গৃহীত হয়েছে।

গো-উন্নয়ন কর্মসূচি

অন্যান্য রাজ্যে সুনির্দিষ্ট মানের ২৬ ধরনের দেশি গরুর উৎপাদন ক্ষমতা এই রাজ্যের "নন ডেসক্রিপ্ট ভ্যারাইটির" দেশি গরুর তুলনায় অনেক বেশি। জাতীয় কৃষি [illegible] সুপারিশ অনুযায়ী রাজ্য সরকার সংকরায়ণ পদ্ধতির ব্যাপক প্রসারের ব্যবস্থা করেছে। সংখ্যা বিচারে ১৯৮২ সালের প্রাণী-সুমারি অনুযায়ী, এ রাজ্যের স্থান—গরু ও মহিষের যুক্ত সংখ্যায় সপ্তম, দেশি গরু ও সংকর গরুর সংখ্যায় পঞ্চম এবং মহিষের সংখ্যায় ত্রয়োদশ। যে কোনও রাজ্যের দুগ্ধ ভাণ্ডারে দেশি গরু অপেক্ষা সংকর জাতীয় গরু ও মহিষের অবদান বেশি। ১৯৮২ সালের প্রাণী-সুমারির হিসাব অনুযায়ী এই রাজ্যে ৩.৮১ শতাংশ সংকর গরুর হিসাব মেলে। ১৯৮৮ সালের নমুনা সমীক্ষা অনুযায়ী এই হার বেড়ে দাঁড়িয়েছে ১৪.৭৯ শতাংশ।

সংকরায়ণ অভিযান

এই রাজ্যের ক্ষুদ্রকায় দেশি গরুর উৎপাদন ক্ষমতা খুব সীমিত। দৈহিক বৃদ্ধি বিলম্বিত। তাই এই সরকারের লক্ষ্য হল সর্বাধিক গুরুত্ব দিয়ে সংকর গরুর অনুপাত বৃদ্ধির জন্য সর্বাত্মক প্রয়াস সংগঠিত করা। সংকর প্রজনন কর্মসূচির ব্যাপক প্রসার ঘটানোর উদ্দেশ্যে নিবিড় গো-উন্নয়ন প্রকল্প, কী ভিলেজ প্রকল্প, খরাপ্রবণ এলাকা উন্নয়ন প্রকল্প, পার্বত্য গো-উন্নয়ন প্রকল্প ইত্যাদি কর্মসূচি চালু হয়েছে। সেইসঙ্গে পরিপূরক ব্যবস্থা হিসাবে প্রাণিস্বাস্থ্য অধিকারের হিমায়িত গো-বীজ সম্প্রসারণ প্রকল্প এবং সমবায় দুগ্ধ ইউনিয়নের মাধ্যমেও সংকর প্রজনন ব্যবস্থার প্রসার ঘটানো হচ্ছে।

বিদেশি জার্সি বা হলস্টিন প্রজাতির সঙ্গে সংকরায়ণ মাধ্যমে দেশি গরুর গর্ভজাত নবজাতক সংকর প্রজন্ম আকারে দ্রুত বৃদ্ধি পায় এবং দ্রুত প্রজননক্ষম হয়—দুধের উৎপাদন ক্ষমতাও উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পায় এবং দুই বিয়ানের ব্যবধানও কমে আসে। প্রাণিসম্পদ বিকাশের এই সমস্যার ব্যাপক প্রাণিপালকের অবগতি ও উপলব্ধির জন্য ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে রাজ্যের প্রতিটি ব্লকে 'প্রাণিসম্পদ বিকাশে সংকরায়ণ' শীর্ষক আলোচনাচক্র এবং সংকর গো-বৎস প্রদর্শনী অনুষ্ঠিত হয়েছে। ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরেও প্রতিটি ব্লকে 'প্রাণিসম্পদ বিকাশ [illegible]' মাধ্যমে প্রাণী পালনের বিভিন্ন দিক গ্রামের মানুষের কাছে সহজলভ্য করা হচ্ছে। জেলা ও ব্লক পর্যায়ে 'প্রাণিসম্পদ বিকাশে পঞ্চায়েতের ভূমিকা' শীর্ষক আলোচনাচক্র এবং সংকর গো-বৎস প্রদর্শনী চলছে।

পর্যায়ক্রমে সংকরায়ণ ব্যবস্থা সম্প্রসারণের উদ্দেশ্যে কৃত্রিম প্রজনন ও স্বাভাবিক প্রক্রিয়া উভয় পদ্ধতিই চালু আছে। প্রাণিবিকাশ মূলকেন্দ্র, উপকেন্দ্র, [illegible]কেন্দ্র, প্রাণী [illegible] কেন্দ্র

পঞ্চায়েত ও সমবায় সংস্থা, স্বেচ্ছাসেবী সংগঠন প্রভৃতির মাধ্যমে সংকরায়ণ অভিযান চলছে। সংকর বকনা বাছুর প্রতিপালন প্রকল্প মাধ্যমে নতুন প্রজন্মের যথাযথ সংরক্ষণ সম্ভবপর হচ্ছে। তিন বছরের মধ্যেই অধিক উৎপাদনের অভিজ্ঞতায় প্রাণিপালক সমৃদ্ধ হচ্ছে। প্রাণিসম্পদ অধিকারের ৪১টি কেন্দ্রীয় গো-বীজ সংগ্রহশালা, ১৩১টি প্রাণিবিকাশ মূলকেন্দ্র এবং ১,২১২টি প্রাণিবিকাশ সহায়ককেন্দ্রে, প্রাণিসম্পদ অধিকারের ৫৭টি প্রাণী স্বাস্থ্যকেন্দ্রে তরলীকৃত গো-বীজ এবং ১১০টি কেন্দ্রে হিমায়িত গো-বীজের মাধ্যমে সংকরায়ণ-সূচি পালিত হচ্ছে। প্রাথমিক দুগ্ধ সমবায়ের ৩৫১টি কেন্দ্রও হিমায়িত গো-বীজ সরবরাহ করে এই কাজে অংশ নিচ্ছে। এছাড়া, পঞ্চায়েত নির্বাচিত প্রশিক্ষণপ্রাপ্ত ৩৩০ জন মানুষ এই কাজে নিয়মিত যুক্ত। ১৯৮৮-৮৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত প্রায় ৫.২০ লক্ষ কৃত্রিম প্রজনন ঘটানো হয়েছে। অদূর ভবিষ্যতে আগ্রহী পঞ্চায়েত ব্যবস্থাপনায় হিমায়িত গো-বীজ প্রয়োগে, প্রশিক্ষণপ্রাপ্ত স্ব-নিয়োজিত গ্রামীণ গো-প্রজনন সহায়ক মাধ্যমে সংকরায়ণ ব্যবস্থা তৃণমূল পর্যন্ত ছড়িয়ে দেওয়া সম্ভব হতে পারে। এই ব্যবস্থার জন্য অবশ্য গাভীর মালিককে নির্দিষ্ট ক্রয়মূল্য ও পারিশ্রমিক দিতে হবে। সামগ্রিক যৌথ প্রয়াসে ১৯৭৬-৭৭সালে ৯.৬৫ লক্ষ টন উৎপাদনের তুলনায় ১৯৮৭-৮৮ সালে দুগ্ধ উৎপাদন দাঁড়িয়েছে ২৬৬৪ লক্ষ টন। ১৯৮৮-৮৯ সালের প্রথম ছয় মাসের সমীক্ষায় ১৩.৮০ লক্ষ টন উৎপাদনের হিসাব মেলে।

সংকর বকনা বাছুর প্রতিপালন

সংকর বাছুরের রোগ প্রবণতা বেশি। দেশি গরুর দুধের উৎপাদন কম থাকায় সঠিকভাবে সংকর বাছুর পালন ব্যয়সাপেক্ষ। সেজন্য ৪ মাস থেকে ৩২ মাস বয়স পর্যন্ত সংকর বকনা বাছুর প্রতিপালন প্রকল্প চালু করা হয়েছে। সুষম খাদ্যের যোগান (৫৫০-৬৬%, শতাংশ অনুদান সহঃ, কৃমিনাশক ঔষধ বিতরণ, টিকাদান এবং বিমা ব্যবস্থাসহ ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী ও কৃষি মজুরের নিজস্ব বকনা বাছুর এই প্রকল্পের আওতাভুক্ত হতে পারে। উত্তর ও দক্ষিণ ২৪ পরগনা, হুগলি, বর্ধমান, মেদিনীপুর, মুর্শিদাবাদ, মালদা, নদীয়া, পশ্চিম দিনাজপুর ও দার্জিলিং জেলায় বর্তমানে এই ব্যবস্থা চালু আছে। অন্যান্য জেলায় এর প্রসার ঘটানোর প্রয়াস নেওয়া হচ্ছে।

সংকর বাছুর সরবরাহ

বিভিন্ন গ্রামোন্নয়ন প্রকল্পে হাউস ডেয়ারি প্রকল্প চালু করতে সংকর গাভী সংগ্রহের ক্ষেত্রে বিশেষ অসুবিধা আছে। ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে হরিণঘাটা সরকারি খামারে সীমিত সংখ্যায় দেশি গরুর গর্ভজাত সংকর বকনা বাছুর বৎসরকাল পালন করে তফসিলি জাতি ও উপজাতি এবং আগ্রহী প্রাণী পালকদের মধ্যে অগ্রাধিকারের ভিত্তিতে ন্যায্যমূল্যে বিক্রয়ের উদ্দেশ্যে একটি প্রকল্প শুরু হয়েছে।

গো-খাদ্যের উৎপাদন

গাভীর উৎপাদন ক্ষমতায় স্বাভাবিক পারস্ফুটন ঘটাতে হলে যেমন প্রজননগত চরিত্র সৃষ্টির প্রয়োজন, তেমনি তার দৈহিক পুষ্টি এবং উৎপাদনের প্রয়োজনে বিজ্ঞানসম্মত খাদ্য প্রয়োজন। সেদিকে দৃষ্টি রেখে, 'এপিক' সুষম খাদ্য বৃদ্ধির উদ্দেশ্যে কল্যাণী ও শিলিগুড়ি কারখানায় উৎপাদন বৃদ্ধি [illegible]

কারখানা স্থাপনের কাজ অগ্রগতির পথে। রাজ্য দুগ্ধ সমবায় ফেডারেশনের বহরমপুর কারখানায় (নতুন) সুষম খাদ্যের উৎপাদনও শুরু হয়েছে। সংকের গো-পালকগণ যাতে ন্যায্য দামে এই সব কেন্দ্র থেকে সুষম খাদ্য পেতে পারে সেদিকে বিভাগ থেকে সজাগ দৃষ্টি রাখা হয়।

পশ্চিমবঙ্গে চাষযোগ্য জমির উপর ক্রমবর্ধমান চাপের ফলে গো-চারণ ভূমির অবলুপ্তি ঘটছে। মানুষের প্রয়োজনে দানাশস্য, তৈলবীজ, শাক-সবজি ইত্যাদির চাষও বাড়ছে। ফলে, সবুজ গো-খাদ্যের চাষের জন্য নির্দিষ্টভাবে চাষযোগ্য জমি পাওয়া সম্ভব নয়। সেজন্য সাধারণ চাষের মধ্যেই একটি সবুজ ঘাসের ফসল তুলে নেবার জন্য গো-পালকদের উৎসাহ দেওয়া হচ্ছে ; এজন্য, জেলা পরিষদকে ফডার প্রদর্শক ক্ষেত্র ও ফডার সম্প্রসারণ ক্ষেত্র স্থাপনের জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। এছাড়া ফডার মিনিকিট ও অনুদানযোগে ফডার বীজ এবং কাটিং ও সরবরাহ করা হয়। ১৯৮৮-৮৯ সালে বন বিভাগের সামাজিক বনসৃজন প্রকল্পে সবুজ ঘাস চাষকেও অঙ্গীভূত করা হয়েছে। এর ফলে, সারা রাজ্য জুড়ে সবুজ ঘাষ চাষে উল্লেখযোগ্য অগ্রগতি হবে বলে আশা করা যায়।

সেইসঙ্গে, সাধারণভাবে গমের খড়ের পুষ্টিগুণ বাড়িয়ে গো-খাদ্য হিসাবে যাতে ব্যবহার করা যায়—সেজন্য গ্রামের মানুষকে উৎসাহিত করা হচ্ছে। তেমনিভাবে সাধারণ খড়কেও উন্নত প্রযুক্তির প্রয়োগে খাদ্যোপযোগী করে তোলার জন্য সম্প্রসারণ ব্যবস্থার সুযোগ ঘটানো হচ্ছে। এই সমস্ত ব্যবস্থার ফলে, সবুজ ঘাস চাষের প্রয়োজনীয়তা এখন গো-পালকদের উপলব্ধির মধ্যে এসেছে। আশা করা যায়, ক্রমশ সবুজ ঘাস চাষ আরও বৃদ্ধি পাবে।

**হাঁস-মুরগি উন্নয়ন**

হাঁস-মুরগি পালন গ্রাম-বাংলায় 'সহযোগী বন্ধু'র ভূমিকা গ্রহণ করে পরিবারের পুষ্টিবিধানের সঙ্গে সঙ্গে অর্থোপার্জনের সুযোগ ঘটায়। সেই সঙ্গে ব্যবসাগতভাবেও বহু মানুষ আজ গ্রামীণ মুরগিপালনের সঙ্গে যুক্ত রয়েছে। 'মুক্তাঙ্গণ' পদ্ধতিতে ৫-১০টি হাঁস-মুরগি পালন এবং 'আবৃতাঙ্গণ' পদ্ধতিতে ১০০-২.০০০ ডিম-পাড়া মুরগিপালন সম্মিলিতভাবে পশ্চিমবঙ্গে ডিম উৎপাদনে সাড়া জাগিয়েছে। ডিম উৎপাদনে সারা দেশে দ্বিতীয় স্থানাধিকারী হিসাবে আজ পশ্চিমবঙ্গ সকলের দৃষ্টি আকর্ষণ করেছে। অথচ, নমুনা সমীক্ষায় দেখা যায় যে, শতকরা ১৭ ভাগ মাত্র উন্নত মুরগি এই রাজ্যে রয়েছে এবং বাকি ৮৩ ভাগ দেশি। সেজন্য, দেশি মুরগির বদলে মুক্তাঙ্গণ পদ্ধতিতে উন্নত মুরগির বাচ্চা বা বাচ্চা ফোটাবার ডিম সরবরাহ করে তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের মানুষকে উৎসাহ দেবার জন্য প্রকল্প চালু করা হয়েছে। এই ব্যবস্থার আরও ব্যাপ্তি ঘটাবার প্রয়াস নেওয়া হচ্ছে।

সেই সঙ্গে ২২টি রাজ্য হাঁস-মুরগি খামারকে পুনর্গঠিত করে দুটি লেয়ার হ্যাচারী (মেদিনীপুর ও দুর্গাপুর) ও দুটি ব্রয়লার হ্যাচারিতে (রাণাঘাট ও মালদা) রূপান্তর করা হচ্ছে। মালদা খামার থেকে এই জাতীয় পাঁচ সহস্রাধিক মুরগি ইতিমধ্যেই সরবরাহ করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে আরও চারটি খামারকে হ্যাচারিতে রূপান্তরিত করার প্রয়াস নেওয়া হবে। রাণাঘাট খামারে বিভিন্ন প্রজাতিকে রক্ষা করার দায়িত্ব দেওয়া হয়েছে এবং ৯টি খামার থেকে (মেদিনীপুর, সিউড়ি, গোবরডাঙ্গা, বর্ধমান, নিমপীঠ, কাকদ্বীপ, কোচবিহার, মোহিতনগর ও পুরুলিয়া) খাঁকী ক্যাম্পবেল জাতের হাঁসের বাচ্চা বা বাচ্চা ফোটাবার ডিম সরবরাহ করার

ব্যবস্থা নেওয়া হচ্ছে। টালিগঞ্জ খামারে ব্রয়লার পালনের ব্যবস্থা হচ্ছে। বাকি খামারগুলিতে ক্রমশ রোড আইল্যান্ড রেড 'পিওর লাইন' মুরগি প্রজনন করার ব্যবস্থা চালু করা হচ্ছে।

বর্তমানে পশ্চিমবঙ্গে বার্ষিক প্রায় ৭৫ লক্ষ লেয়ার মুরগির বাচ্চা ও এক কোটির উপর ব্রয়লার মুরগির বাচ্চা বাণিজ্যিক হ্যাচারী সংস্থার মাধ্যমে বন্টিত হচ্ছে। সরকারি খামার থেকে ১৯৮৭-৮৮ সালে ৭৫,০০০ মুরগির বাচ্চা, ২১,০০০ হাঁসের বাচ্চা ও ১.১৯ লক্ষ বাচ্চা ফোটাবার ডিম সরবরাহ করা হয়েছে। ১৯৮৮-৮৯ বর্ষের জানুয়ারি '৮৯ পর্যন্ত এই সংখ্যা দাঁড়ায় যথাক্রমে ৭০,০০৬, ৯,০০০ এবং ১.৮১ লক্ষ। সারা রাজ্যে ১৯৮৭-৮৮ সালে ডিমের উৎপাদন হয় ২১৫.৫২ কোটি এবং ১৯৮৮-৮৯-এর প্রথম ছয় মাসে উৎপাদনের সংখ্যা আসে ১০৯.২৫ কোটি।

মেষ, ছাগল ও শূকর পালন

আবহাওয়ার পরিপ্রেক্ষিতে এই রাজ্যে সীমাবদ্ধভাবে মেষপালন করা হয়। মাংসের দামের উর্ধ্বগতিজনিত পরিস্থিতিতে দক্ষিণ ও উত্তর চব্বিশ-পরগনার সুন্দরবন অঞ্চলে, পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুরের খরাপ্রবণ এলাকায় এবং বর্ধমান ও বীরভূম জেলার শুষ্ক অঞ্চলে মেষপালনের প্রসার ঘটছে। সম্ভাবনাপূর্ণ এই অবস্থার কথা চিন্তা করে উন্নত প্রজননের উদ্দেশ্যে পুরুষ মেষ সরবরাহের প্রকল্প বিবেচিত হচ্ছে।

ছাগপালনে পশ্চিমবঙ্গ অগ্রগণ্য। বাংলার প্রসিদ্ধ কৃষ্ণকায় ছাগলের গুণগত মান উন্নয়নের জন্য ভারতীয় কৃষি গবেষণা পরিষদের উদ্যোগে মেদিনীপুর জেলার শালবনীতে এক হাজার একর জমির উপর একটি আঞ্চলিক ছাগ গবেষণা কেন্দ্র স্থাপনের প্রস্তাব দীর্ঘ দিন ধরে কেন্দ্রীয় কৃষিমন্ত্রকের বিবেচনাধীন। কেন্দ্রীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী এজন্য মাননীয় প্রধানমন্ত্রীর হস্তক্ষেপ কামনা করেছেন। ভারতীয় কৃষি গবেষণা পরিষদের একটি সমীক্ষক দল গত ১৯৮৭ সালে এই এলাকা পরিদর্শন করে গেছেন।

রাজ্য সরকারের উদ্যোগে তফসিলি জাতি ও উপজতি পরিবারের পালিত ছাগলের উন্নত প্রজনন নিশ্চিত করার জন্য প্রজননক্ষম পুরুষ ছাগল সরবরাহ করার প্রকল্প গহীত হয়েছে।

হরিণঘাটা বেকন ফ্যাক্টরীকে [illegible] করার প্রচেষ্টা শুরু হয়েছে। ফলে, উন্নত জাতের শূকর পালক খামারীগণ নিজ নিজ খামারের উদ্বৃত্ত শূকর ন্যায্য বিপণনের সুযোগ পাবেন। শূকরপালনকে ব্যবসাগত ভিত্তিতে প্রতিষ্ঠা করতে এই ব্যবস্থা সাহায্য করবে। শূকর মাংসজাত বিভিন্ন খাদ্যসামগ্রীর কলিকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলে সুষ্ঠু বিপণন ব্যবস্থা পুনঃ প্রবর্তন করা যেতে পারে এবং সেই সঙ্গে হাঁস-মুরগির মাংস থেকেও আধুনিক উপায়ে শোধিত খাদ্য যুক্ত হতে পারে।

বিশেষ [illegible] প্রকল্প

বিশেষ প্রাণী-প্রজনন প্রকল্পের আওতাভুক্ত সংকর বকনা বাছুর প্রতিপালনের সঙ্গে সঙ্গে ১০০ ডিম-পাড়া মুরগির খামার স্থাপন নদীয়া, উত্তর ও দক্ষিণ চব্বিশ-পরগনা এবং হুগলি জেলায় চালু আছে। দার্জিলিং জেলায় ৫টি [illegible] খামার স্থাপনেরও ব্যবস্থা আছে।

উভয়ক্ষেত্রে ২৫ শতাংশ বা ৩৩১/৩ শতাংশ অনুদানের ব্যবস্থা ছাড়াও চিকিৎসা, টিকা, দান, বিমা প্রকল্প ও বিপণনের জন্যও অর্থ-বরাদ্দ আছে।

**তফসিলি জাতি ও উপজাতির জন্য নির্দিষ্ট প্রকল্প**

প্রাণিসম্পদ অধিকারের মোট বাজেটের ২২ শতাংশ তফসিলি জাতির জন্য এবং ৬ শতাংশে তফসিলি উপজাতির ৩নতিকল্পে নির্দিষ্ট থাকে। এর মধ্যে বেশির ভাগই পারিবারিক উদ্যোগে যথাক্রমে ৩৩১/৩ শতাংশ ও ৫০ শতাংশ অনুদান ও বাকি অংশ ব্যাঙ্ক ঋণ মাধ্যমে ব্যবসায়িক ভিত্তিতে গো-মহিষাদি প্রাণিপালন বিষয়ে উৎসাহিত করা হয়। এ ছাড়া, এলাকাভিত্তিকভাবে প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন, প্রাণিখামার, গো-প্রজনন কেন্দ্র বা সবুজ ঘাষ চাষের প্রদর্শনক্ষেত্র স্থাপন করে প্রাণিপালনের উপযোগী পরিবেশ সৃষ্টি করারও উদ্যোগ নেওয়া হয়।

**প্রশিক্ষণ ব্যবস্থা**

**খামারীদের জন্য**

স্ব-উদ্যোগে স্ব-নিযুক্তির মাধ্যমে প্রাণিপালনের জন্য উন্নত প্রযুক্তিবিদ্যা সম্পর্কে সম্যক বহিত হওয়া একান্ত প্রয়োজন। হাতে-কলমে শিক্ষিত করে তুলতে সব জেলায় সীমিতভাবে খামারীদের প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। হরিণঘাটা, মালদা, বাঁকুড়া ও কার্শিয়াং-এর প্রশিক্ষণ কেন্দ্রে খামারীদের থাকার ব্যবস্থাও করা হয়েছে। এই ব্যবস্থার ক্রমঃপ্রসার ঘটাতে এই বিভাগ সচেষ্ট।

**বিভাগীয় কর্মীদের জন্য**

প্রাণিপালনে আধুনিক প্রযুক্তিবিদ্যার প্রয়োগ বিশেষ প্রয়োজন। সে জন্য ক্রমোন্নত প্রযুক্তিবিদ্যার সঙ্গে নিয়মিতভাবে অভিজ্ঞ করে তোলার উদ্দেশ্যে বিভাগীয় সর্বস্তরের প্রযুক্তিবিদদের বিভাগীয়, রাজ্য বা কেন্দ্রীয় প্রশিক্ষণ কেন্দ্রে নিয়মিতভাবে প্রশিক্ষিত করা হচ্ছে।

**প্রাণিস্বাস্থ্য প্রযত্ন**

প্রাণিসম্পদকে অধিকতর উৎপাদনমুখি করে তুলতে যেমন প্রয়োজন উন্নত প্রজনন ও বিজ্ঞানসম্মত খাদ্যের যোগান, তেমনি প্রাণিস্বাস্থ্য প্রযত্নের গুরুত্বও অপরিসীম। অধিক উৎপাদনক্ষম প্রাণীর রোগব্যাধিতে আক্রান্ত হওয়ার প্রবণতাও অধিক। 'রোগ প্রতিরোধই রোগ নিবারণের প্রকৃষ্ট উপায়'—এই আপ্তবাক্য প্রাণিজগতে আরও বেশি বেশি করে প্রযোজ্য। মূক প্রাণী রোগযন্ত্রণা প্রকাশে সদা সোচ্চার নয়, রোগলক্ষণ প্রকাশেও অক্ষম। প্রাণিপালককেই সব সময় সজাগ, সচেতন থাকতে হয়। প্রাণিস্বাস্থ্য প্রযত্নের সঙ্গে সঙ্গে স্বাস্থ্য সচেতনতার উপরও জোর দিতে হয়।

সকলের জন্য চিকিৎসা মানুষের ক্ষেত্রে দুর্লভ, প্রাণিজগতে তো সুদুর্লভ। রাজ্যের প্রাণিচিকিৎসা পরিকাঠামো এখনও ব্যাপক নয়, চালু প্রাণিস্বাস্থ্য কেন্দ্র থেকে প্রয়োজনীয় সুবিধাদানও সম্ভব নয়, তাই রোগ প্রতিরোধ ব্যবস্থার উপরই সর্বাধিক গুরুত্ব আরোপ করা প্রয়োজন। রোগ যাতে না হয় তার জন্য রোগানুসন্ধান ও রোগ-সম্ভাবনা দূরীকরণ প্রাথমিক দায়িত্ব। রোগ প্রতিষেধক ব্যবস্থা পরিকল্পিতভাবে ছড়িয়ে দিতে পারলে রোগ-সম্ভাবনা নিয়ন্ত্রণে আসে।

রোগ প্রতিরোধের জন্য পূর্বপরিকল্পিত ব্যবস্থা গ্রহণ, রোগ প্রাদুর্ভাবের সম্ভাবনা দেখা দিলেই দ্রুত ব্যাপক প্রতিষেধক টিকা দান এবং অসুখ হলেই যথাযথ চিকিৎসা ব্যবস্থা, এই তিন স্বাস্থ্য প্রযত্ন ব্যবস্থাকে সমন্বিত প্রয়াসে সহজলভ্য করতে হবে। রোগ নিয়ন্ত্রণ, প্রতিরোধ ও নির্মূল করার কাজ প্রাণিস্বাস্থ্য সচেতনতার সঙ্গে অঙ্গাঙ্গীভাবে জড়িত।

এই রাজ্যে প্রাণিচিকিৎসা পরিকাঠামো প্রয়োজনের তুলনায় অপ্রতুল। তাই প্রাণিস্বাস্থ্য সচেতনতা বৃদ্ধির জন্য প্রাণিপালকদের সঙ্গে যোগাযোগের ধারাবাহিক কর্মসূচি গৃহীত হয়েছে। সারা রাজ্যে প্রতি পঞ্চায়েত সমিতি এলাকায় পঞ্চায়েত সংস্থার সহযোগিতায় রোগ প্রতিরোধ বিষয়ে আলোচনার জন্য 'প্রাণিসম্পদ বিকাশ অভিযান' সংগঠিত করা হচ্ছে। তা ছাড়া কোন্ কোন সময়ে কোন কোন রোগের প্রাদুর্ভাব হয়, বিভিন্ন রোগের লক্ষণ বা চিহ্ন কি কি কোন সময়ে কোন প্রাণীর রোগ প্রতিরোধক কি কি প্রয়োজন বা চিকিৎসা ব্যবস্থা করতে হবে এই সব বিষয়ে প্রাণিপালকদের শিক্ষিত ও সচেতন করে তোলার জন্য পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতের সহযোগিতায় প্রতি ব্লকে প্রাণিস্বাস্থ্য শিবির অনুষ্ঠিত হচ্ছে। আলোচনাচক্র ছাড়াও ঐসব শিবিরে টিকা দান ও চিকিৎসা ব্যবস্থা চলছে।

প্রাণিচিকিৎসা

প্রাণিচিকিৎসার ক্ষেত্রে এই অধিকারে ত্রিস্তর স্বাস্থ্য কেন্দ্র রয়েছে। জেলাস্তরে রাজ্য স্বাস্থ্য কেন্দ্র ছাড়াও অন্যত্র বিস্তৃতি ঘটছে। প্রতি ব্লকে একটি বা দুইটি ব্লক প্রাণিস্বাস্থ্য কেন্দ্র রয়েছে এবং আরও অন্তত দুটি গ্রাম পর্যায়ে প্রাণিবিকাশ সহায়ক কেন্দ্র রয়েছে। যদিও ভরতবর্ষের যে কোনও রাজ্যের তুলনায় এই ব্যবস্থা কৃতিত্বের দাবি রাখে, তথাপি এর সম্প্রসারণ ঘটিয়ে প্রাণি স্বাস্থ্য প্রযত্নের ব্যবস্থাকে আরও সহজলভ্য করা প্রয়োজন। ঐ সমস্ত কেন্দ্রের মাধ্যমে ১৯৮৮-৮৯ আর্থিক বছরে ডিসেম্বর মাস পর্যন্ত ৩৯,৬৪,৯১৪টি বিভিন্ন প্রাণী ও হাঁস-মুরগির চিকিৎসা করা হয়েছে এবং ১,৩১,৯৩,৫৯৫টি নানাবিধ সংক্রামক ব্যাধি প্রতিরোধক টিকা দানের ব্যবস্থা করা হয়েছে। প্রত্যেকটি প্রাণিস্বাস্থ্য কেন্দ্রে সপ্তাহে দু'দিন বিনামূল্যে টিকা দান করা হচ্ছে। গ্রাম পঞ্চয়েতে মাসের একটি নির্দিষ্ট দিনে প্রাণিচিকিৎসা সম্প্রসারণের ব্যবস্থা ক্রমপর্যায়ে হচ্ছে। প্রাণিপালকদের সুবিধার্থে স্বাস্থ্য কেন্দ্রের কার্যকালের সময়সীমা পূর্বনির্দ্ধারিত মধ্যাহ্নকালীন বিরতিসহ দিনে দুই বেলার পরিবর্তে লাগাতারভাবে সকাল ৯টা থেকে বিকাল ৪টা পর্যন্ত করা হয়েছে।

প্রাণিস্বাস্থ্য কেন্দ্রগুলিতে ঔষধের অপ্রতুলতা সামান্য অর্থ বরাদ্দের জন্য। যদিও বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ১৯৮৭-৮৮ সালে সীমিত ক্ষমতার মধ্যেও ঔষধ ও সাজ-সরঞ্জাম সরবরাহের বার্ষিক বরাদ্দ কিছু বৃদ্ধি করা হয়েছিল। কিন্তু প্রয়োজনের তুলনায় তা সামন্যই। ইতিমধ্যে ঐ সমস্ত দ্রব্যাদির অস্বাভাবিক মূল্যবৃদ্ধির ফলে বর্দ্ধিত বরাদ্দের সুফল আশাপ্রদভাবে পাওয়া যাচ্ছে না। কাজেই প্রকৃতপক্ষে ঐ সকল কেন্দ্রগুলিতে ঔষধপত্রাদির অপ্রতুলতা থেকেই যাচ্ছে। প্রয়োজনীয় ঔষধাদি ও অস্ত্রোপচারের সাজ-সরঞ্জাম সরবরাহের বার্ষিক বরাদ্দ পুনরায় বৃদ্ধির চেষ্টা করা হচ্ছে। গ্রামের মানুষের সাধারণ ধারণা প্রাণিস্বাস্থ্য কেন্দ্র থেকে প্রয়োজনীয় সমস্ত ঔষধ বিনামূল্যে সরবরাহ করা হয়ে থাকে। মানুষের হাসপাতালেও সে ব্যবস্থা নেই। সেজন্য প্রতি প্রাণিস্বাস্থ্য কেন্দ্রে দৈনিক প্রাপ্তব্য ঔষধের মজুত তালিকা জনসাধারণের জ্ঞাতার্থে প্রকাশের ব্যবস্থা করা হয়েছে। ফলে বিভ্রান্তি ক্রমশ কাটছে।

মাসের দ্বিতীয় ও চতুর্থ শনিবার, সমস্ত রবিবার ও ছুটির দিনে প্রাণিস্বাস্থ্য কেন্দ্রগুলি বন্ধ থাকে। প্রাণী চিকিৎসার সুবিধার্থে রোটেশন্যাল ডিউটি-চার্ট করে প্রতিদিন ঐ কেন্দ্রগুলি খুলে রাখার ব্যবস্থা করা হচ্ছে।

রাজ্য প্রাণিস্বাস্থ্য কেন্দ্র এবং ব্লক ও অতিরিক্ত ব্লক প্রাণিস্বাস্থ্য কেন্দ্রগুলির কাজকর্মের পর্যবেক্ষণ, উন্নতিসাধন এবং এলাকার মানুষদের প্রাণিস্বাস্থ্য সম্পর্কে সচেতন ও প্রাণিসম্পদ বিকাশে আগ্রহী ও উদ্যোগী করে তোলার উদ্দেশ্যে জেলা থেকে গ্রাম পঞ্চায়েত পর্যন্ত পঞ্চায়েতের সমস্ত স্তরের প্রতিনিধি ও স্থানীয় বিধায়ক বা তাঁর প্রতিনিধিদের নিয়ে প্রত্যেকটি স্বাস্থ্য কেন্দ্রের জন্য একটি করে উপদেষ্টা কমিটি গঠন করা হচ্ছে।

রোগ নির্ণয় ও নিয়ন্ত্রণ

কিছু কিছু প্রাণিরোগ মনুষ্যদেহে সংক্রামিত হতে পারে এবং কিছু কিছু মনুষ্য রোগও প্রাণিশরীরকে আক্রমণ করে। যক্ষ্মা রোগ ও ব্রুসেলোসিস্—এ ধরনের দুটি মারাত্মক ব্যাধি। ঐ রোগ নির্ণয় ও নিয়ন্ত্রণের জন্য এ রাজ্যে ৪টি যক্ষ্মা রোগ দমন কেন্দ্র, ৪টি ব্রুসেলোসিস্ রোগ দমন কেন্দ্র এবং ২টি যক্ষ্মা ও ব্রসেলোসিস্ রোগ সমীক্ষা কেন্দ্র রয়েছে। ঐ কেন্দ্রগুলির কাজের পরিসীমার বিস্তৃতি ঘটানো হচ্ছে।

এঁষো রোগ (ফুট অ্যান্ড মাউথ) সংকর জাতীয় উচ্চ উৎপাদনশীল গরুর মধ্যে বেশি পরিলক্ষিত হয়। এই রাজ্যে গ্রামীণ অর্থনীতি বিকাশের জন্য সংকরায়ণের দ্বারা উন্নত মানের গো-সম্পদ সৃষ্টির যে প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে এই মারাত্মক ব্যাধি তার অন্যতম প্রধান প্রতিবন্ধক হয়ে উঠতে পারে। তাই এই রোগ দমনে বিশেষ তৎপরতা নেওয়া হচ্ছে। পঞ্চায়েতের সহযোগিতায় সপ্তাহে দুদিন প্রতি কেন্দ্র থেকে এঁষো রোগের টিকা ভরতুকি মূল্যে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। সম্প্রতি বেশ কয়েকটি জেলায় ঐ রোগ ছড়িয়ে পড়ে। বিভিন্ন গ্রামে গিয়ে ব্যাপকভাবে রোগ অনুসন্ধান ও পরীক্ষা এবং রোগ প্রতিরোধের জন্য ব্যাপক টিকা দেওয়ার ব্যবস্থা গ্রহণ করা হয়।

আর একটি মারাত্মক ব্যাধি গুটিরোগ বা 'রিন্ডারপেস্টের' প্রাদুর্ভাবে গবাদি প্রাণীর শুধু যে উৎপাদনক্ষমতা হ্রাস পায় তা নয় এই রোগে মৃত্যুর হারও খুব বেশি। বারাসাতের রিন্ডারপেস্ট রোগ বীক্ষণাগারকে আধুনিক প্রযুক্তিসমন্বিত করে ভয়াবহ এই রোগের জন্য প্রয়োজনীয় অনুসন্ধানের কাজ চলছে—ফলে রোগ নির্ণয় ও প্রতিরোধ ব্যবস্থা শক্তিশালী হয়েছে। সেই সঙ্গে গুটিরোগের 'টিসু কালচার' টিকা তৈরির কাজ নানা অসুবিধার মধ্যেও সাফল্যলাভ করেছে।

'থাইলেরিয়া' রোগের প্রাদুর্ভাব সাম্প্রতিক। সংকর জাতীয় গরুর মধ্যে এই রোগের সম্ভাবনা সর্বাধিক। এই রোগ নিয়ন্ত্রণের জন্য একটি কেন্দ্র চালু রয়েছে এবং এই উদ্দেশ্যে বিভিন্ন জেলায় শিবির স্থাপন করা হচ্ছে।

মুরগির রানিক্ষেত রোগের টিকা থাকা সত্ত্বেও এই রোগের আক্রমণ সারা রাজ্যে দেখা যায়। এই রোগ প্রতিরোধক্ষমতা বিশ্লেষণ করার জন্য একটি বীক্ষণাগার কেন্দ্রও চালু হয়েছে।

তাছাড়া কুকুরের রেবিস রোগ, মুরগির ম্যারেক্স ও পুলোরাম রোগ, শূকরের সোয়াইন ফিভার দমন, [illegible] মুরগির রোগবীক্ষণ কেন্দ্র এবং প্রাণীর বিভিন্ন রোগ নির্ণয়ের জন্য

এপিডেমিওলজিকাল কেন্দ্র স্থাপন করে বিশেষ বিশেষ রোগ নির্ণয় বা দমন করার প্রয়াস চলছে। বিভিন্ন প্রাণিরোগ নির্ণয় ও নিয়ন্ত্রণের ব্যবস্থা আরও গতিশীল করার প্রয়াস নেওয়া হচ্ছে।

গো-উন্নয়নে সংকরায়ণ প্রযুক্তিকে আরও সম্প্রসারিত করতে প্রাণিসম্পদ অধিকারের তরলীকৃত গো-বীজ ব্যবস্থার সঙ্গে সঙ্গে প্রাণিস্বাস্থ্য অ[illegible] বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রে হিমায়িত গো-বীজ সরবরাহের মাধ্যমে প্রজননের ব্যবস্থা নেওয়া হয়েছে। এ আধুনিক প্রযুক্তির হিমায়িত গো-বীজের মাধ্যমে সংকরায়ণের কর্মসূচি এ রাজ্যে ক্রমেই জনপ্রিয় হয়ে উঠেছে। এ পর্যন্ত এই রাজ্যে ১১০টি প্রাণিস্বাস্থ্য কেন্দ্রে হিমায়িত গো-বীজ দ্বারা কৃত্রিম প্রজনন কেন্দ্র স্থাপনের অনুমোদন দেওয়া হয়েছে। এই আর্থিক বছরে ২৭টি কেন্দ্র স্থাপনের অনুমোদন দেওয়া হয়েছে। বর্তমানে ৪৯টি কেন্দ্রের কাজ চালু করা হয়েছে এবং বাকি ৬১টি কেন্দ্রের কাজ চালু করার ব্যবস্থা নেওয়া হয়েছে। পর্যায়ক্রমে এই কেন্দ্রের সংখ্যা বাড়ানো হবে। মেদিনীপুর জেলায় শালবনীতে প্রধান গো-বীজ সংগ্রহ কেন্দ্র স্থাপন করে হিমায়িত গো-বীজ উৎপাদনের প্রস্তাব গৃহীত হয়েছে এবং এই বিষয়ে প্রাথমিক কাজ শুরু হয়েছে।

**প্রাণিরোগ দমনে টিকা উৎপাদন**

যেহেতু রাজ্যে প্রাণিচিকিৎসা পরিকাঠামো এখনও ব্যাপক নয় এবং চালু কেন্দ্র থেকে প্রয়োজনীয় সুবিধাদান সম্ভব নয়, তাই রোগ-সম্ভাবনা নিয়ন্ত্রণের জন্য সর্বাধিক গুরুত্ব দেওয়া হচ্ছে প্রতিরোধ ব্যবস্থার উপর। এই প্রতিরোধ ব্যবস্থার জন্য সর্বাগ্রে প্রয়োজন রোগ-প্রতিরোধক টিকার। তাই বেলগাছিয়াস্থিত প্রাণিরোগের টিকা উৎপাদন কেন্দ্রে বিভিন্ন প্রতিষেধক টিকা তৈরির উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে এবং পর্যায়ক্রমে টিকা উৎপাদন বাড়ানো হচ্ছে। গুটি বা রিন্ডারপেস্ট রোগের আধুনিক প্রযুক্তির টিসু কালচার টিকা উৎপাদন ঐ কেন্দ্রের একটি নবতম সংযোজন।

**শিক্ষণ ব্যবস্থা**

স্বাস্থ্য প্রযত্ন চিন্তাধারাকে আধুনিকীকরণের যথেষ্ট প্রয়োজনীয়তা রয়েছে। কর্মরত আধিকারিকদের প্রশিক্ষণের কাজ চলছে। আধুনিক কলা-কৌশলসমন্বিত চিকিৎসা ব্যবস্থার সঙ্গে পরিচিতি ঘটিয়ে স্বাস্থ্য প্রযত্নের মান উন্নয়ন করার প্রয়াস নেওয়া হয়েছে। বিশেষ উদ্যোগ নিয়ে মেদিনীপুরের 'প্রাণী বিকাশ প্রশিক্ষণ কেন্দ্র' ভবনটির নির্মাণকাজ শেষ করা হয়েছে।

**প্রাকৃতিক দুর্যোগে স্বাস্থ্য সুরক্ষা ও প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ**

বিগত ২৯শে নভেম্বর ১৯৮৮-র বিধ্বংসী ঘূর্ণিঝড়ে এই রাজ্যের উত্তর ২৪ পরগনা ও দক্ষিণ ২৪ পরগনা জেলায় বিপুল ক্ষয়ক্ষতি হয়। ঐ প্রাকৃতিক দুর্যোগে মানুষের সঙ্গে বিরাট সংখ্যায় প্রাণিস[illegible] ক্ষয়ক্ষতি হয়। ঐ অবস্থায় প্রাণীদের বিভিন্ন সংক্রামক রোগের প্রাদু[illegible] সম্ভাবনা থাকায় যুদ্ধকালীন জরুরি ভিত্তিতে ঐ দুটি জেলায় অসুস্থ প্রাণীর চিকিৎসা ও সংক্রামক ব্যাধির প্রতিরোধের জন্য দ্বাদশ[illegible] ১১৫টি অস্থায়ী প্রাণিস্বাস্থ্য শিবির খোলা হয়। দুর্গত এলাকায় চিকিৎসা ও প্রতিষেধক [illegible] জন্য ঐ জেলা এবং পার্শ্ববর্তী কয়েকটি জেলা থেকে ১২৭ জন [illegible]সক এবং ১৯৪ জন [illegible] সহায়ক কর্মী ও অন্যান্য

কর্মীরা লাগাতারভাবে একমাস (১-১২-৮৮—৩১-১২-৮৮) কাজ চালিয়ে যান। ঐ সমস্ত শিবির থেকে ৪,০৬,৫৫৯টি গবাদি প্রাণী ও ২,৮৩,৪০৯টি হাঁস-মুরগির চিকিৎসা ও টিকাদান করা হয়। যে নিষ্ঠা ও উদ্যমের প্রতিকূল অবস্থায় তাঁরা কাজ করেছেন তার জন্য তাঁদেরকে প্রশংসিত করা হয়েছে।

গণসংযোগ ও গণউদ্যোগ

প্রত্যন্ত গ্রামে প্রাণিপালনে আগ্রহী প্রাণিপালকদের সহজাত প্রাণিপালনের সঙ্গে সঙ্গে বৈজ্ঞানিক প্রযুক্তিজাত উন্নত পদ্ধতিতে প্রাণিপালনে আগ্রহী করতে পারলে প্রাণিসম্পদের স্বাভাবিক বিকাশ সম্ভব। সেজন্য প্রাণিসম্পদ বিকাশে সর্বস্তরে উদ্যোগ গ্রহণ খুবই প্রয়োজন। জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির সংশ্লিষ্ট স্থায়ী সমিতির সঙ্গে পরিকল্পনা করে গ্রামে গ্রামে এই বৎসর 'প্রাণিসম্পদ বিকাশ অভিযান' শুরু করা হয়েছে। গত আর্থিক বৎসরে প্রতিটি ব্লকে 'প্রাণিসম্পদ বিকাশে সংকরায়ণ ও রোগ-প্রতিরোধ' শীর্ষক আলোচনাচক্র অনুষ্ঠিত হয়েছে এবং সীমিতভাবে প্রতি জেলায় 'সংকর গো-বৎস প্রদর্শনী' অনুষ্ঠিত হয়। ১৯৮৮-৮৯ সালে প্রতি ব্লকে একযোগে বিভগীয় উদ্যেগে ও পঞ্চায়েতের সাহায্যে 'সংকর গো-বৎস প্রদর্শনী' ও 'প্রাণিসম্পদ বিকাশে পঞ্চায়েতের ভূমিকা' শীর্ষক আলোচনা ব্যাপকভাবে শুরু হয়েছে। গ্রামের মানুষের মধ্যে প্রভূত সাড়া পাওয়া গেছে। বৈজ্ঞানিক ভিত্তিতে প্রাণিপালন গ্রামের মানুষের কাছে ক্রমশ গ্রহণীয় হয়ে উঠছে। এই সকল কর্মসূচিতে জনগণের বিপুলভবে অংশগ্রহণ—প্রাণিপালনে তাদের সচেতন তৎপরতার কথাই স্মরণ করে দেয়। প্রাণিসম্পদ বিকাশ বিভাগ থেকেও 'প্রাণী সম্পদ' ত্রৈমাসিক পত্রিকা নিয়মিত প্রকাশিত হচ্ছে এবং তথ্য ও সংস্কৃতি দপ্তরের সহেযোগিতায় তার বিলি-বন্টনও হচ্ছে। উচ্চমানের বেশ কয়েকটি পুস্তিকাও প্রকাশ করা হয়েছে।

উপসংহার

মাননীয় অধ্যক্ষ মহোদয়, সংক্ষিপ্ত পরিসরে বিভাগীয় দৃষ্টিভঙ্গি ও গৃহীত কর্মসূচি রূপায়ণের একটি সংক্ষিপ্ত প্রতিবেদন এখানে উপস্থাপিত হল। প্রাণিসম্পদ বিকাশের কর্মধারাকে একটি সুপরিকল্পিত, সুসংহত ও গতিশীল আন্দোলনের প্রাণশক্তিতে পরিপূর্ণ করে তুলতেই হবে। ধারাবাহিক ও নিরন্তর গণসংযোগের মাধ্যমে গণ উদ্যোগ সৃষ্টি করে এই 'বিকাশ আন্দোলনে' ব্যাপ্তি ঘটিয়ে তার গণমুখি দৃঢ়মূল রূপায়ণ সুনিশ্চিত করতে সরকার বদ্ধপরিকর। সকলের সচেতন মানসিকতা, সহযোগিতা ও অংশগ্রহণের মধ্যে দিয়ে 'প্রাণিসম্পদ বিকাশ আন্দোলন' সফল হয়ে উঠবে এই আত্মপ্রত্যয় নিয়েই শৃঙ্খলা ও নিষ্ঠার সঙ্গে এগিয়ে যেতে বিভাগ দৃঢ়প্রতিজ্ঞ।

[4-10 — 4-10 P.M.]

## DEMAND No. 50

**Major Head : 2404—Dairy Development 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 6404—Loans for Dairy Development (Excluding Public Undertakings)**

**Shri Prabhas Chandra Phodikar** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 48,28,36,000 be granted for expenditure under Demand No. 50, Major Head : "2404—Dairy Development 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 6404—Loans for Dairy Development (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 12,07,09,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Prabhas Chandra Phodikar was laid on the Table

দোহ-উন্নয়ন কার্যক্রমের মুখ্য লক্ষ্য হল—গ্রামাঞ্চলে কাঁচা দুধ সংগ্রহ, স্বাস্থ্যসম্মত উপায়ে জীবাণুমুক্তকরণ, 'রিকনস্‌টিটিউটেড' দুধ তৈরি ও নিয়মিতভাবে হাসপাতাল ও অন্যান্য প্রতিষ্ঠান এবং নির্দিষ্ট ক্রেতাসাধারণের মধ্যে দুধের সুষ্ঠু বণ্টন ব্যবস্থা নিশ্চিত করা।

বর্তমানে এই রাজ্যে সরকারি মালিকানাধীন মোট আটটি দুগ্ধাগার আছে। এর মধ্যে দুটি—মাদার ডেয়ারি, কলিকাতা এবং উত্তরবঙ্গের মাটিগাড়া দুগ্ধাগার, যথাক্রমে 'জাতীয় দোহ-উন্নয়ন পর্ষদ (এন ডি ডি বি) ও 'হিমুল দুগ্ধ সমবায় ইউনিয়ন' দ্বারা পরিচালিত। কেন্দ্রীয় দুগ্ধাগার, বেলগাছিয়া, হরিণঘাটা দুগ্ধাগার, দুর্গাপুর দুগ্ধাগার, বর্ধমান দুগ্ধাগার ও কৃষ্ণনগর দুগ্ধাগার সরকারের সরাসরি পরিচালনাধীন। মুর্শিদাবাদ জেলার বহরমপুরে স্থাপিত দুগ্ধাগারটি পরিচালনার দায়িত্ব 'ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স্‌ ফেডারেশন লিমিটেড'-এর উপর অর্পিত।

পশ্চিমবঙ্গ সরকারের বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের মাধ্যমে জীবাণুমুক্ত দুধ কলিকাতা, হাওড়া, হুগলি, ২৪ পরগনা (উত্তর ও দক্ষিণ) ও হরিণঘাটা এলাকায় ভরতুকি মূল্যে সরবরাহ হয়। প্রধানত বেলগাছিয়াস্থিত কেন্দ্রীয় দুগ্ধাগার ও হরিণঘাটা দুগ্ধাগার মাধ্যমে এই প্রকল্পের কাজ পরিচালিত হয়। দুর্গাপুর, বর্ধমান ও কৃষ্ণনগর দুগ্ধাগার মাধ্যমে এই প্রকল্প-বহির্ভূত এলাকায় ভরতুকি মূল্যে দুধ সরবরাহ ব্যবস্থা আছে। মাটিগাড়া দুগ্ধাগার উত্তরবঙ্গের বিভিন্ন অংশে ও মাদার ডেয়ারি প্রধানত কলিকাতা ও শহরতলী এলাকার কিছু অংশে দুগ্ধ সরবরাহের দায়িত্ব পালন করে। তাছাড়া 'দি ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোল্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড' মাধ্যমেও প্রকল্প-বহির্ভূত এলাকায় দুগ্ধ সরবরাহের কাজ চলছে।

এই রাজ্যে দুধের চাহিদা ক্রমবর্ধমান এবং দুধের উৎপাদনও ঊর্ধ্বমুখি। পশ্চিমবঙ্গের বৈশিষ্ট্য দুগ্ধ ও দুগ্ধজাত নানাবিধ উপসম্পদের চাহিদা ও ব্যবহার অন্যান্য রাজ্য থেকে ভিন্ন এবং বহুগুণ বেশি। নানারকম উৎসব-অনুষ্ঠানে দুগ্ধজাত মিষ্টান্নের ব্যবহার, চা-কফির দোকান ইত্যাদি নানাভাবে দুধের চাহিদা অনেক এবং ক্রমশই তা বাড়ছে। কাঁচা-দুধের সরকারি ক্রয়মূল্য সারা রাজ্যে এক কিন্তু খোলা বাজারের দাম এলাকাভিত্তিক, উৎসব-অনুষ্ঠানভিত্তিক, উৎপাদনভিত্তিক এবং চাহিদা ও যোগানের উপর ওঠানামা করে। উৎপাদকরা যেখানে বেশি দাম পায় সেখানে বিক্রি করে। সরকারি দুগ্ধাগার ও চিলিং প্ল্যান্টগুলি পুরোপুরি ক্ষমতা নিয়ে চালানোর জন্য যে পরিমাণ দুধ প্রয়োজন তা [illegible] হচ্ছে না। তার অন্যতম

কারণ—সরকারি মূল্য অপেক্ষা বাজার মূল্যের আধিক্য, রাজ্যের সর্বত্র দুগ্ধ সংগ্রহ পরিকাঠামোর অপ্রতুলতা এবং দুগ্ধ ও দুগ্ধজাত উপসম্পদ ব্যবসায়ীদের প্রয়োজনমতো দাম বাড়িয়ে দুগ্ধ ক্রয়। দুগ্ধ উৎপাদককের পক্ষে সরকারি প্রতিষ্ঠানে সরাসরি বিপণন যেখানে সম্ভব হয় না, সেখানে মধ্যবর্তী স্তরে উপস্বত্বভোগীরা সরবরাহকারীর ভূমিকা নেয়। এইসব 'মিডল্‌ম্যানরা' অনেক সময় মহাজনের ভূমিকায় নামে, আগে থেকে দাদন দেয় এবং সরকারি দাম থেকে কম দামে উৎপাদকদের কাছ থেকে দুধ কিনে অধিক মূল্যে বাজারে দুগ্ধজাত উপসম্পদ ব্যবসায়ীদের কাছে বিক্রয় করে অথবা নিজেরাই দুধের রূপান্তর ঘটিয়ে উপসম্পদ ব্যবসায়ে নামে। তাছাড়া ঋতু-বৈচিত্র্যের জন্যও দুগ্ধ উৎপাদনের ক্ষেত্রে হ্রাস-বৃদ্ধি ঘটে। বিভিন্ন মাসের বিভিন্ন তারিখে বিভিন্ন উৎসব-অনুষ্ঠানে দুধের চাহিদা ইত্যাদি আরও অনেক আনুষঙ্গিক কারণে সংগ্রহ পরিমাণে ঘাটতি পড়ে। সংগৃহীত দুগ্ধসম্ভারে সরকারের পক্ষে চালু দুগ্ধ সরবরাহ প্রকল্পগুলির মাধ্যমে নিয়মিত প্রয়োজনীয় সরবরাহের পরিমাণ বজায় রাখা সম্ভব হয় না। তাই 'রিকনস্‌টিটিউটেড' দুধের উপর নির্ভর করতে হয়। মাদার ডেয়ারি, কলিকাতা জেলা দুগ্ধ সমবায় ইউনিয়ন থেকে আংশিক পরিমাণে দুগ্ধ সংগ্রহ করলেও প্রধানত অন্য রাজ্য থেকে আনা দুধের উপরই নির্ভরশীল।

দুগ্ধ উৎপাদকদের কাছ থেকেই সরাসরি দুগ্ধ সংগৃহীত হওয়া দরকার। এই উদ্দেশ্যে গ্রামাঞ্চলের বিভিন্ন এলাকায় রয়েছে দুগ্ধ সংগ্রহ কেন্দ্র তথা চিলিং প্ল্যান্ট। এইসব চিলিং প্ল্যান্টগুলিতে গ্রামাঞ্চলের বিভিন্ন এলাকা থেকে দুগ্ধ সংগ্রহের পরিমাণ বৃদ্ধির জন্য সমবায় সংস্থা ও পঞ্চায়েত প্রতিনিধিদের সক্রিয় সাহায্য ও সহযোগিতা একান্ত প্রয়োজন। এই উদ্দেশ্যে চিলিং প্ল্যান্টগুলির কাজকর্ম তদারকি তথা দুগ্ধ উৎপাদকদের এইসব কেন্দ্রে দুগ্ধ সরবরাহে উদ্বুদ্ধ করতে গঠিত হয়েছে তদারকি কমিটি। পঞ্চায়েত ও সমবায় সংস্থার সক্রিয় সহযোগিতায় বিভিন্ন দুগ্ধ সংগ্রহ কেন্দ্রে দুগ্ধ সংগ্রহ বৃদ্ধির দিকে বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। কাটোয়া দুগ্ধ সংগ্রহ কেন্দ্রের যন্ত্রপাতি নবীকরণের কাজ হাতে নেওয়া হয়েছে এবং এই কেন্দ্রের জন্য নিজস্ব বাড়ি নির্মাণের কাজ শুরু হয়েছে। হাবড়া ও পলাশী কেন্দ্র দুটির পরিচালনভার অপারেশন ফ্ল্যাড-২ কর্মসূচির চুক্তিমতো কিষাণ দুগ্ধ সমবায় ইউনিয়নকে হস্তান্তরিত করার সিদ্ধান্ত হয়েছে—কিষাণ সরকারি দুগ্ধাগারে দুগ্ধ সরবরাহ করে থাকে। কয়েকটি বন্ধ দুগ্ধ সংগ্রহ কেন্দ্র পুনরায় চালু করা হয়েছে—বর্তমানে এইসব কেন্দ্রে দুগ্ধ সংগ্রহের কাজ চলছে। তাছাড়া কয়েকটি দুগ্ধ সংগ্রহ কেন্দ্র অধিক সম্ভাবনাপূর্ণ এলাকায় স্থানান্তরিত করার বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে। বিদ্যুতের অভাবে যাতে দুগ্ধ সংগ্রহ তথা চিলিং প্ল্যান্টগুলিতে দুগ্ধ সংগ্রহ ও শীতলীকরণের কাজ কোনওরূপে বিঘ্নিত না হয় সেই উদ্দেশ্যে বিভিন্ন কেন্দ্রের জন্য বেশ কয়েকটি ডিজেল-চালিত জেনারেটর কেনার অনুমোদন পাওয়া গেছে। শীঘ্রই কয়েকটি কেন্দ্রে জেনারেটর বসানোর কাজ শুরু করা হবে। দুধের গুণাগুণ বিচারে প্রচলিত প্রথা ত্যাগ করে আধুনিক প্রযুক্তির 'ইলেকট্রনিক মিল্ক-টেস্টার' ব্যবহার করা হয়েছে। আরও কয়েকটি অনুরূপ 'মিল্ক-টেস্টার' কেনার ব্যবস্থা নেওয়া হয়েছে। সমস্ত দুগ্ধ সংগ্রহ কেন্দ্রেই পর্যায়ক্রমে এই ব্যবস্থা চালু করা হবে। রাজ্যের সম্ভাবনাপূর্ণ দুগ্ধাঞ্চলগুলিতে আরও কয়েকটি দুগ্ধ সংগ্রহ তথা চিলিং প্ল্যান্ট স্থাপন করার বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে। যুক্তিনিষ্ঠ দুগ্ধ সংগ্রহ নীতি ও প্রক্রিয়ার মাধ্যমে দুগ্ধ সরবরাহ ব্যবস্থাকে পুনরুজ্জীবিত করার বলিষ্ঠ প্রয়াস শুরু হয়েছে। এই সমস্ত ব্যবস্থা গ্রহণের উদ্দেশ্য—দুধের যোগান বাড়িয়ে দুগ্ধাগারগুলিকে পূর্ণ ক্ষমতা নিয়ে

চালানোর চেষ্টা করা। গ্রামীণ দোহ-সম্প্রসারণ খাতে আগামী আর্থিক বছরের জন্য ১০ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব আছে।

বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের অধীনস্থ বেলগাছিয়াস্থিত কেন্দ্রীয় দুগ্ধাগার ও হরিণঘাটা দুগ্ধাগার সংস্কার ও আধুনিকীকরণের কাজ চলছে। ইতিমধ্যে বেলগাছিয়া দুগ্ধাগারে কয়েকটি 'স্যাচেট ফিলিং মেশিন' বসানো হয়েছে এবং বর্তমানে বোতলের পাশাপাশি পলিথিন প্যাকেটে দুগ্ধ সরবরাহ করা হচ্ছে। পর্যায়ক্রমে বোতলজাত দুধ বিক্রি সীমিত করে শুধু প্যাকেটে দুধ সরবরাহ করার পরিকল্পনা দেওয়া হয়েছে। এই উদ্দেশ্যে আরও দুইটি 'স্যাচেট ফিলিং মেশিন' কেনার প্রস্তাব রয়েছে। তাছাড়া এই কার্যক্রমে দুগ্ধাগার দুইটিতে নতুন 'অ্যামোনিয়া কমপ্রেসার' ও 'এয়ার কনডেন্সার' বসানোর উদ্যোগও নেওয়া হয়েছে।

দুগ্ধাগার দুইটির আধুনিকীকরণের জন্য আগামী বৎসরের বাজেটে ৫২.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

বর্তমান বছরে দুর্গাপুর, বর্ধমান ও কৃষ্ণনগরে অবস্থিত অন্য তিনটি দুগ্ধাগারের কাজ সন্তোষজনকভাবেই চলছে। কৃষ্ণনগর দুগ্ধাগারে আনুমানিক ১৫.১৮ লক্ষ টাকা ব্যয়ে 'এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট' বসানোর জন্য অনুমোদন পাওয়া গেছে। এই কাজের দায়িত্ব জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং অধিকারকে দেওয়া হয়েছে। এই কাজ শীঘ্রই শুরু করা হবে বলে আশা করা যায়। ইতিপূর্বে বর্ধমান দুগ্ধাগারে অনুরূপ যন্ত্র বসানো হয়েছে। দুর্গাপুর দুগ্ধাগারের 'হোমোজেনাইজার' বসানোর জন্য অনুমোদন দেওয়া হয়েছে। এই তিনটি দুগ্ধাগারের বিভিন্ন কাজের জন্য ১৯৮৯-৯০ সালের বাজেটে মোট ৪৩.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

হরিণঘাটা দুগ্ধ কলোনির লাইসেন্সধারীদের নতুন দুগ্ধবতী গবাদি প্রাণী কেনার জন্য আগামী বছরের বাজেটে প্রস্তাবিত বরাদ্দের পরিমাণ ৫ লক্ষ টাকা।

পুরাতন গাড়িগুলির অধিকাংশেরই পরিবহন যোগ্যতা ক্রমশ সীমাবদ্ধ হয়ে যাওয়ায় ১০টি দুধের গাড়ি ক্রয়ের ব্যবস্থা হয়েছে। দুগ্ধ পরিবহন ব্যবস্থাকে সব সময় চালু রেখে সময়মতো দুগ্ধ সরবরাহ করার উদ্দেশ্যে বেতার যোগাযোগ ব্যবস্থা চালু করার উদ্যোগ নেওয়া হচ্ছে।

অপারেশন ফ্লাড কার্যক্রম

পশ্চিমবঙ্গে বৈজ্ঞানিক প্রথায় গো-পালন, দুধের উৎপাদন বৃদ্ধি এবং সুসংবদ্ধ উপায়ে দুধ বিতরণের ব্যবস্থা গড়ে তোলার উদ্দেশ্য নিয়ে 'অপারেশন ফ্লাড' প্রকল্প গ্রহণ করা হয়েছিল। ত্রিস্তরবিশিষ্ট সমবায় সংগঠনের মাধ্যমে সমগ্র প্রকল্পটি রূপায়িত হচ্ছে। এর শীর্ষে রয়েছে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ফেডারেশন লিমিটেড, জেলাস্তরে রয়েছে জেলা দুগ্ধ উৎপাদক সমবায় ইউনিয়ন এবং গ্রামস্তরে রয়েছে প্রাথমিক [illegible] সমবায় সমিতি।

দার্জিলিং, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর, মুর্শিদাবাদ, উত্তর ২৪-পরগনা, মেদিনীপুর, মালদহ, হুগলি ও হাওড়া জেলাকে অন্তর্ভুক্ত করে এ পর্যন্ত ৬টি জেলা দুগ্ধ ইউনিয়ন সংগঠিত করা হয়েছে। বর্ধমান জেলার সদর, কাটোয়া এবং কালনা মহকুমাকে অন্তর্ভুক্ত করে

জেলান্তরে আর একটি নূতন দুগ্ধ সমবায় ইউনিয়ন সংগঠনের কাজ চলছে। জেলা দুগ্ধ সমবায় ইউনিয়নগুলি বর্তমানে ১,১৮৭টি প্রাথমিক সমিতির মাধ্যমে প্রকল্পের বিভিন্ন কর্মসূচি রূপায়ণ করছে। প্রাথমিক স্তরের সমবায় সমিতিগুলির অধিকাংশ সদস্যই ভূমিহীন কৃষিশ্রমিক, প্রান্তিক ও ক্ষুদ্র চাষী। ১৯৮৮-৮৯ আর্থিক বছরের প্রথম ৯ মাসে ২২.৯৫০টি কৃত্রিম প্রজনন সম্পন্ন হয়েছে এবং ১১,৩৯৫টি গো-বৎস জন্মগ্রহণ করেছে। বৎসরের অধিকাংশ সময় দার্জিলিং জেলায় রাজনৈতিক অস্থিরতা বিদ্যমান থাকা সত্ত্বেও দৈনিক দুগ্ধ সংগ্রহের গড় পরিমাণ বৃদ্ধি পেয়েছে এবং দুগ্ধ বিপণনের গড় পরিমাণও ৪৮,৮২০ লিটার থেকে বৃদ্ধি পেয়ে ৫০,২২০ লিটার হয়েছে।

১৯৮৮-৮৯ আর্থিক বছরের প্রথম ৯ মাসে হিমুল-এর পরিচালনাধীন শিলিগুড়িস্থিত প্রাণিখাদ্য প্রস্তুতের কারখানায় ১০,২৯০ মেট্রিক টন প্রাণিখাদ্য উৎপাদিত হয়েছে। বিগত আর্থিক বছরে একই সময়ে উৎপাদনের পরিমাণ ছিল ৯,৩৬৩ মেট্রিক টন। মুর্শিদাবাদ জেলার বহরমপুরের অবস্থিত ফেডারেশন পরিচালিত কারখানায় প্রাণিখাদ্য উৎপাদনের পরিমাণ ছিল ৫,১৫৪এ.৪২ মেট্রিক টন। বিগত বছরে এই পরিমাণ ছিল ৩,৭৯৪ মেট্রিক টন। ১৯৮৮ সালের ২৬শে জুলাই জলপাইগুড়ি জেলার গয়েরকাটায় ৪,০০০ লিটার দুগ্ধ সংরক্ষণ ক্ষমতাসম্পন্ন একটি দুগ্ধ শীতলীকরণ কেন্দ্র চালু করা হয়েছে। এর ফলে ফেডারেশনের অধীনে চালু দুগ্ধ শীতলীকরণ কেন্দ্রের সংখ্যা বৃদ্ধি পেয়ে ১৪টি হয়েছে। দার্জিলিং জেলার [illegible]-এ আরও একটি দুগ্ধ শীতলীকরণ কেন্দ্র শীঘ্রই চালু করা যাবে বলে আশা করা যায়।

গো-খাদ্যের ক্রমবর্ধমান চাহিদা পূরণের জন্য বহরমপুর প্রাণিখাদ্য কারখায় দ্বিতীয় শিফ্‌টে এবং মাটিগাড়া কারখানায় তৃতীয় শিফ্‌ট চালু করার পরিকল্পনা আছে। ঘণ্টায় ৫ লিটার উৎপাদনক্ষম ৩টি তরল নাইট্রোজেন কারখানা, শিলগুড়ির হিমায়িত গো-বীজ উৎপাদন কারখানা এবং মাটিগাড়া দোহশালার কাজ নিয়মিত চলছে। প্রতি ঘণ্টায় ৪৫ লিটার উৎপাদন ক্ষমতাসম্পন্ন মাটিগাড়াস্থিত তরল নাইট্রোজেন কারখানাটি চালু করার বিষয়ে ন্যাশনাল ডেয়ারী ডেভেলপমেন্ট বোর্ডের সঙ্গে কথাবার্তা চালানো হচ্ছে।

মাদার ডেয়ারী, কলিকাতা

আলোচ্য বৎসরে মাদার ডেয়ারী গড়ে দৈনিক ৩,৮০,০০০ লিটার দুধ সরবরাহ করেছে। ত্রিশটি মিনি ডেয়ারীর নির্মাণকাজ বিভিন্ন পর্যায়ে রয়েছে। মাদার ডেয়ারীর দুধের চাহিদা উত্তরোত্তর বৃদ্ধির পরিপ্রেক্ষিতে ঐ ডেয়ারীর উৎপাদন ক্ষমতা দৈনিক ৪ লক্ষ লিটার থেকে ৬ লক্ষ লিটারে বৃদ্ধি করার প্রস্তাব রয়েছে। অপারেশন ফ্লাড-৩-এর অধীনে এই সম্প্রসারণ পরিকল্পনা কার্যকরী করা হবে। এছাড়া পূর্ব কলিকাতায় দৈনিক ৪ লক্ষ লিটার ক্ষমতাসম্পন্ন দ্বিতীয় একটি ডেয়ারী নির্মাণের প্রস্তাবও অপারেশন ফ্লাড-৩ কার্যসূচির অন্তর্ভুক্ত করা হয়েছে।

গবাদ প্রাণী পুনর্বাসন প্রকল্প

জনস্বাস্থ্য রক্ষার্থে কলিকাতা ও হাওড়া শহরকে বেআইনী খাটাল থেকে মুক্ত করে ঐ সমস্ত খাটালের গো-মহিষাদির উপযুক্ত পুনর্বাসনের জন্য কলিকাতা ও হাওড়ার উপকণ্ঠে যে ৪টি গবাদি প্রাণীর পুনর্বাসন প্রকল্প হাতে নেওয়া হয়েছিল তার মধ্যে গঙ্গানগরে নির্মিত

প্রকল্পটিতে বর্তমানে ৫০৩ গো-মহিষ আছে। এই কেন্দ্র থেকে সংগৃহীত দুধ [illegible] কেন্দ্রীয় দোহশালায় প্রত্যহ সরবরাহ করা হয়। হাওড়ায় অবস্থিত পুনর্বাসন প্রকল্পটি হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন কর্তৃক পরিচালিত হচ্ছে। গার্ডেনরিচে নির্মীয়মান গবাদি প্রাণীর পুনর্বাসন প্রকল্পটির কাজ সমাপ্তির পথে। ১৯৮৮-৮৯ আর্থিক বছরে এজন্য ৩৪ লক্ষ টাকা ব্যয়ের সরকারি অনুমোদন পাওয়া গিয়েছে। 'দি ওয়েস্ট বেঙ্গল ক্যাটল লাইসেন্সিং অ্যাক্টের' বিভিন্ন ধারাগুলি প্রয়োগ করার কাজ সতর্কতার সঙ্গে চলছে এবং এই সংক্রান্ত প্রায় সহস্রাধিক মামলা নিষ্পত্তির প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে। ১৯৮৯-৯০ সালের বাজেটে এই প্রকল্পের জন্য ৭৪ লক্ষ টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব রয়েছে।

### দি ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোল্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড

আলোচ্য বছরটি ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোল্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশনের ক্ষেত্রে একটি অগ্রগতির বছর। শুধুমাত্র উৎপাদন-এ অগ্রগতিই নয়, কর্পোরেশনের বিকাশের ক্ষেত্রেও আলোচ্য বছরটি উল্লেখযোগ্য

[illegible] কাছে সুষম প্রাণিখাদ্য হিসেবে 'এপিক' আজ একটি পরিচিত ও জনপ্রিয় নাম। কর্পোরেশনের কল্যাণী ও শিলিগুড়ি কারখানায় বর্তমানে এই সুষম প্রাণিখাদ্য উৎপাদন করা হয়। ১৯৮৮ সালে কল্যাণী কারখানা থেকে ২৩,০০০ মেট্রিক টন এবং শিলিগুড়ি কারখানা থেকে ৩,০৩৪ মেট্রিক টন সুষম প্রাণিখাদ্য উৎপাদন করা হয়েছে। এই পরিমাণ গত বছরে উৎপাদিত ১৮,৬০০ মেট্রিক টন থেকে শতকরা ৪০ ভাগ বেশি। ১৯৮৮ সালে উৎপাদনের লক্ষ্যমাত্রা ২০,০০০ মেট্রিক টনকে ছাড়িয়ে শতকরা প্রায় ৩০ ভাগ বেশি হয়েছে। ১৯৮৯ সলে লক্ষ্যমাত্রা ২৮,০০০ মেট্রিক টন ধার্য করা হয়েছে।

অন্যান্য বছরের মতো এই কর্পোরেশন 'কলকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প এলাকা'-র বাইরে ১৯৮৮ সালে ২৮,২১,৩৪০ লিটার দুধ সরবরাহ করেছে। ১৯৮৭ সালে এই সরবরাহের পরিমাণ ছিল ২৫,৫৮,০০০ লিটার।

কর্পোরেশনের অধীনে, হাওড়া কারখানায় উৎপাদিত পুষ্টিকর পানীয় 'মিলটোন' কলিকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলে বিক্রয় করা হয়। এছাড়া পশ্চিমবঙ্গ সরকারের সমাজকল্যাণমূলক কার্যসূচি অনুযায়ী ভরতুকির ভিত্তিতে হাওড়া জেলায় বিভিন্ন দুঃস্থ এলাকায় এই পানীয় সরবরাহ করা হয়। ১৯৮৮ সালে এই পানীয় প্রায় ১,৪০,৬২০ লিটার উৎপাদন করা হয়েছে। ১৯৮৮ সালের এপ্রিল মাস থেকে পশ্চিমবঙ্গ সরকারের অধীনস্থ সংস্থা তিস্তা ফ্রুট অ্যান্ড ভেজিটেবল প্রসেসিং লিমিটেড-এর তরফে তৃষা নামে একটি সফ্‌ট ড্রিঙ্ক এই কর্পোরেশনের মিলটোন কারখানায় তৈরি করা হচ্ছে। ১৯৮৮ সালে মোট ১৪,০৮০ লিটার এই পানীয় তৈরি করা হয়েছে।

একই স্থানে উৎপাদন ব্যবস্থা কেন্দ্রীভূত হলে বিবিধ সমস্যার উদ্ভব হয়। তাই এই কর্পোরেশন তার উৎপাদন ব্যবস্থাকে বিকেন্দ্রীকরণের সিদ্ধান্ত নিয়েছে। সেই অনুসারে মেদিনীপুর জেলার শালবনীতে প্রতি শিফ্‌টে ৫ মেট্রিক টন এবং বর্ধমান জেলায় দুর্গাপুরে প্রতি শিফ্‌টে ৭ মেট্রিক টন উৎপাদন ক্ষমতাসম্পন্ন দুটি প্রাণিখাদ্য উৎপাদনের কারখানা নির্মাণের কাজ চলছে।

রাজ্য সরকারের সমবায় সংস্থা 'বেনফেড'-এর পরিচালনায় কল্যাণী প্রাণিখাদ্য উৎপাদন কারখানায় ২,০০০ মেট্রিক টন ধারণ ক্ষমতাসম্পন্ন নতুন গুদাম তৈরির কাজ সমাপ্তির পথে। কল্যাণী প্রাণিখাদ্য কারখানায় উৎপাদন বৃদ্ধির জন্য ডিসেম্বর ১৯৮৮ থেকে দ্বিতীয় শিফ্ট চালু হয়েছে।

উপসংহার

মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্য সরকারের দোহ-বিকাশ কার্যক্রমে অন্তর্ভুক্ত বিভিন্ন প্রকল্পের একটি সংক্ষিপ্ত বিবরণ এখানে উপস্থাপন করা হল। জনগণের উৎসাহ ও উদ্যোগে, সরকারি আনুকুল্যে ও ব্যবস্থাপনায়, দুগ্ধ সমবায়গুলির পরিচালনায় ও উৎপাদক সদস্যদের সক্রিয় অংশগ্রহণে উৎপাদন বাড়ছে এবং বিভিন্ন মাধ্যমে তা বিপণন হচ্ছে। উৎপাদনবৃদ্ধি, সংগ্রহ ও বিপণন প্রক্রিয়ায় পঞ্চায়েত সংস্থাগুলির বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণের মাধ্যমে বিকাশ আন্দোলনের আরও প্রসার ও ব্যাপ্তি ঘটাতে হবে। পঞ্চয়েত ব্যবস্থাকে সহযোগী রূপকার হিসাবে উদ্বুদ্ধ করতে পারলে দোহ-বিকাশ কর্মসূচির সফল রূপায়ণ জনকল্যাণমুখী হয়ে উঠবে। বিভাগীয় কর্মীবন্ধুদের সচেতন, সক্রিয় মানসিকতা ও আন্তরিক সহযোগিতায় দোহ-বিকাশ কার্যক্রম সুষ্ঠু রূপায়ণের পথে এগিয়ে যাবে—এ আশা রাখি।

## DEMAND No. 51

## Major Head : 2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries

**Shri Kiranmoy Nanda** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 15,04,52,000 be granted for expenditure under Demand No. 51, Major Head : "2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries".

(This is inclusive of a total sum of Rs. 3,76,13,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Kiranmoy Nanda was laid on the Table

২। প্রথমেই আমি ১৯৮৮-৮৯ সালের মৎস্য বিভাগের অগ্রগতির বিষয়সমূহ সংক্ষেপে উপস্থিত করতে চাই ঃ

(ক) আমি সভার মাননীয় সদস্যগণকে আনন্দের সাথে জানাচ্ছি যে, ১৯৮৮-৮৯ সালে পশ্চিমবঙ্গের মৎস্য দপ্তরের নানা কার্যক্রম আন্তর্জাতিক দৃষ্টি আকর্ষণ করতে সক্ষম হয়েছে। ১৯৮৮ সালের ডিসেম্বরে কলকাতায় পয়ঃপ্রণালী বিধৌত ময়লা জলে মাছ চাষ এবং তার সদ্ব্যবহার বিষয়ে একটি আন্তর্জাতিক পর্যায়ে আলোচনাচক্র অনুষ্ঠিত হয়েছে। এই আলোচনাচক্র সম্মিলিত জাতিপুঞ্জের সংস্থা "ইকনমিক্ অ্যান্ড সোশ্যাল কমিশন ফর এশিয়া অ্যান্ড দি প্যাসিফিক" (ESCAP) বিশ্বব্যাঙ্ক, ভারত সরকারের কৃষি দপ্তর এবং পশ্চিমবঙ্গ সরকারের মৎস্য দপ্তরের মিলিত প্রচেষ্টায় অনুষ্ঠিত হয়েছে। এই আলোচনাচক্রে কলকাতার পূর্বাঞ্চলে অবস্থিত জলাভূমি এবং ময়লা জলে মৎস্য চাষ প্রণালীর গুরুত্ব [illegible]

প্রশংসিত হয়। কলকাতার পূর্বাঞ্চলে অবস্থিত এই ময়লা জলে মাছ চাষ পদ্ধতির বৈজ্ঞানিক প্রযুক্তির অভিজ্ঞতা ইত্যাদি ভারতের অন্যান্য শহরে ছড়িয়ে দেবার তাৎপর্যও বিশেষ গুরুত্বের সাথেই অনুভূত হয় এই সম্মেলনে। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, কলকাতার পূর্বাঞ্চলে সুদীর্ঘকাল ধরে পয়ঃপ্রণালী বিধৌত ময়লা জলে এবং জলাভূমিতে মাছ চাষের অগ্রগতি ও সাফল্য হয়েছে। তার জন্য আমরা বাস্তবিকই গর্ববোধ করতে পারি এবং আমাদের মৎস্য চাষীদের এতদ্বিষয়ক কার্যক্রম আন্তর্জাতিক সংস্থার আগ্রহপূর্ণ দৃষ্টি আকর্ষণ করেছে এবং কলকাতার এই অভিজ্ঞতা ভারতের অন্যান্য শহরে এবং পৃথিবীর নানা দেশের অগ্রগতির কাজে লাগানোরও চেষ্টা চলছে। এছাড়াও নানা দেশের আন্তর্জাতিক নানা সংস্থা পশ্চিমবঙ্গে মাছ চাষ ও মৎস্য উৎপাদনের সাফল্যের চিত্র সরেজমিনে এসে দেখে যাচ্ছেন এবং এই অগ্রগতির জন্যে সাধুবাদ জানিয়ে যাচ্ছেন।

(খ) ১৯৮৮-৮৯ সালে অন্তর্দেশীয় মিঠে জলে মৎস্য বীজ উৎপাদনের ক্ষেত্রেও আমাদের লক্ষণীয় সাফল্য অর্জিত হয়েছে। আজ ভারতের মৎস্যবীজ চাহিদার শতকরা ৭৫ ভাগ পশ্চিমবঙ্গই যোগান দিয়ে থাকে। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে স্বল্পমূল্যে খামার সংলগ্ন ছোট ধরনের হ্যাচারী বা মৎস্যবীজ উৎপাদন কেন্দ্র স্থাপনের ফলেই এ সাফল্য অর্জন করা সম্ভব হয়েছে। বর্তমানে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে মৎস্যবীজ উৎপাদন প্রচেষ্টা কুটীরশিল্পের মতো ব্যাপকভাবে গড়ে ওঠার ফলেই ভারতে মৎস্যবীজ চাহিদার শতকরা ৭৫ ভাগ যোগান দেওয়ার মতো অবস্থা সৃষ্টি হয়েছে।

(গ) মৎস্যবীজ উৎপাদন ছাড়াও খাদ্যোপযোগী মাছের উৎপাদনেও আমাদের সাফল্য উল্লেখযোগ্য। সারা ভারতের খাদ্যোপযোগী মৎস্য উৎপাদনের এক-তৃতীয়াংশই পশ্চিমবঙ্গে উৎপাদিত হয়। আমি পুনরায় আনন্দের সাথে ঘোষণা করছি যে উপর্যুপরি তিনবার অন্তর্দেশীয় মৎস্য উৎপাদনে সর্বোচ্চ স্বীকৃতি ও পুরস্কার পশ্চিমবঙ্গ লাভ করেছে। ১৯৮৮-৮৯ সালে আমরা ৬ লক্ষ মেট্রিক টন মাছ উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করেছিলাম এবং এই লক্ষ্যমাত্রা পূরণে কোনও বাধাই হয়নি। আমি একথা উল্লেখ করতে চাই যে, এ বছর "এপিজুটিক আলসারেটিভ সিনড্রোম্" নামে মাছের এক ধরনের ক্ষতরোগের ব্যাপকতা সত্ত্বেও এই লক্ষ্যমাত্রা পূরণ করা সম্ভব হয়েছে। কোনও কোনও জেলায় এই রোগ ভয়াবহ রূপ নিয়েছিল।

(ঘ) বিশ্বব্যাঙ্ক সহায়তাপ্রাপ্ত মৎস্যচাষী উন্নয়ন সংস্থা রাজ্যের ১৭টি জেলাতেই অত্যন্ত সাফল্যের সাথে কাজ করে যাচ্ছে। পশ্চিমবঙ্গে মৎস্যচাষী উন্নয়ন সংস্থা শুধু যে লক্ষ্যমাত্রা পূরণ করেছে তাই নয় কিছু ক্ষেত্রে লক্ষ্যমাত্রা ছাড়িয়েও গেছে এবং সর্বাধিক সাফল্য লাভ করেছে। আমি মাননীয় সদস্যদের জানাচ্ছি যে, ১৯৮৮ সালের ৩০শে সেপ্টেম্বরে যদিও এই মৎস্যচাষী উন্নয়ন সংস্থায় বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তা বন্ধ হয়ে গেছে তবু এই সংস্থা আমাদের সরকারের সাহায্যেই [illegible] কাজ চালিয়ে যাবে। এই সংস্থার কার্যক্রম বর্তমানে কলকাতা পৌরাঞ্চলেও সম্প্রসারিত হয়েছে। এর ফলে কলকাতা পৌরসভা এলাকায় অবস্থিত জলাশয়গুলিকে এই প্রকল্পাধীনে এনে মাছ চাষ করা সম্ভব হবে। মৎস্যচাষী উন্নয়ন সংস্থার সভাপতিরূপে বর্তমানে জেলা শাসকের হাতে জেলা পরিষদের সভাধিপতিগণ সংস্থার চেয়ারম্যান রূপে কার্য পরিচালনা করবেন। নির্বাচিত জনপ্রতিনিধিদের সক্রিয় অংশগ্রহণের মাধ্যমে প্রকল্প রূপায়ণ আমাদের সরকারের বিকেন্দ্রীকরণ নীতিরই পরিচয়।

(ঙ) সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বরাদ্দকৃত অর্থ ব্যয়ে মৎস্য দপ্তরের কাজ খুবই [illegible]। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় মৎস্য দপ্তরের জন্য বরাদ্দ ছিল ৩৮ কোটি টাকা। পরিকল্পনাখাতে বরাদ্দকৃত অর্থ ব্যয়ের ক্ষেত্রে মৎস্য দপ্তরের এই কৃতিত্বের জন্য সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় নির্দ্ধারিত বরাদ্দের পরিমাণ ৩৮ কোটি থেকে বেড়ে ৪২ কোটি ৫৫ লক্ষ টাকা করা সম্ভব হয়েছে।

(চ) উপজাত সম্প্রদায়ভুক্ত মৎস্যচাষীদের সার্বিক উন্নয়নের জন্য বিভিন্ন জেলায় উপজাতি উন্নয়ন প্রকল্পের নানা কার্যক্রম গ্রহণ করা হয়েছে। আমাদের রাজ্যের উপজাতি সম্প্রদায়ভুক্ত মানুষরা এই প্রকল্পগুলি বিশেষ উৎসাহের সাথে গ্রহণ করেছেন। এই সব প্রকল্পে হাজা-মজা এবং পতিত জলাশয় মৎস্য চাষযোগ্য করে সেখানে উপজাতি সম্প্রদায়ের পরিবারবর্গের পুনর্বাসন এবং মাছ চাষের প্রয়োজনীয় সরঞ্জামাদি বিনামূল্যে সরবরাহ করা হয়ে থাকে। উপজাতি অধ্যুষিত অঞ্চলে উল্লিখিত প্রকল্পের সাথে মৎস্যসহ হাঁস চাষ, শূকরসহ মৎস্য চাষ ইত্যাদিও বিশেষ জনপ্রিয়তা লাভ করেছে। উপজাতি সম্প্রদায়ের মৎস্য চাষীদের আর্থ-সামাজিক মানোন্নয়নের জন্য নানা প্রকারের প্রশিক্ষণ এবং আবাসগৃহ নির্মাণ প্রকল্পের সংস্থানও করা হয়েছে।

(ছ) চলতি আর্থিক বছরে জাতীয় সমবায় উন্নয়ন নিগমের (NCDC) আর্থিক সহায়তায় দক্ষিণ চব্বিশ পরগনার নামখানা এবং মেদিনীপুর জেলার কাঁথিতে মৎস্যজীবীদের মধ্যে উচ্চক্ষমতাসম্পন্ন যন্ত্রচালিত নৌকা দেওয়া হয়েছে। নামখানা এবং কাঁথি এই দুই উপকূলবর্তী অঞ্চলে মোট ২০০টি যন্ত্রচালিত নৌকা প্রথম পর্যায়ে দেওয়া হবে। ইতিমধ্যে ৫০খানি যন্ত্রচালিত নৌকা তৈরির কাজ সম্পন্ন হয়েছে এবং তার কিছু সমুদ্রে মাছ ধরার কাজও শুরু করেছে। এই যন্ত্রচালিত নৌকা ব্যবহারের ফলে সমুদ্রে মাছ ধরার পরিমাণ বৃদ্ধি পাবে বলে আশা করা যায়। এই বছরে বে-অব-বেঙ্গল প্রোগ্রামের অধীনে সমুদ্র উপকূলে অবতরণযোগ্য নৌকার ব্যবহার শুরু হয়েছে।

(জ) মাছ ধরার বৃদ্ধির সাথে সাথে মাছ সংরক্ষণের উপযুক্ত ব্যবস্থাদি করা বিশেষ প্রয়োজন। এই বিষয়ে প্রয়োজনীয় গুরুত্ব আরোপ করে মাছ সংরক্ষণ এবং বিপণনের জন্য রাজ্যের বিভিন্ন অঞ্চলে বরফকল এবং হিমঘর স্থাপন করার ব্যবস্থা হয়েছে।

(ঝ) আমি আনন্দের সাথে জানাচ্ছি যে, নির্দ্ধারিত সময়ের মধ্যেই দীঘা সংলগ্ন শংকরপুরে মৎস্য বন্দর নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে। প্রত্যেক দিন প্রায় দুই শত যন্ত্রচালিত নৌকা এই বন্দর ব্যবহারের সুযোগ পাচ্ছে। এর ফলে ঐ অঞ্চলের মৎস্যজীবীদের জন্য একটা বিশেষ সুযোগ সৃষ্টি করা সম্ভব হয়েছে।

(ঞ) [illegible] এবং সামুদ্রিক, মৎস্য দপ্তরের এই উভয় ক্ষেত্রেই প্রশিক্ষণের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে। ব্লক, জেলা এবং রাজ্য এই তিন স্তরে প্রশিক্ষণ দানের কাজ এগিয়ে চলেছে। এইসব প্রশিক্ষণে মৎস্যজীবীগণ মাছ ধরার প্রযুক্তি সম্পর্কে মূল্যবান জ্ঞান লাভ করতে পারছেন। মেদিনীপুর জেলার রামনগর এবং দক্ষিণ চব্বিশ পরগনা জেলার নামখানায় সমুদ্রে মৎস্য শিকার বিষয়ক দুটি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করা হয়েছে। উপজাতি সম্প্রদায়ের জন্যেও পৃথক একটি প্রশিক্ষণ কেন্দ্রও স্থাপন করা হয়েছে।

(ঢ) মাছ চাষের উন্নয়নে সাধারণ মানুষকে ব্যাপকভাবে সংযুক্ত করার ক্ষেত্রে মৎস্যজীবী সমবায়ের ভূমিকা খুবই গুরুত্বপূর্ণ। এই বছরে পুরাতন মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে পুনর্গঠন করার সাথে সাথে অন্তর্দেশীয় এবং সামুদ্রিক উভয়ক্ষেত্রেই নতুন মৎস্যজীবী সমবায় সমিতিও গঠন করা চলছে।

(ঠ) সমাজভিত্তিক মৎস্যচাষের ক্ষেত্রে উল্লেখযোগ্য সাফল্য অর্জিত হয়েছে এবং নতুন নতুন জলাশয় এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হচ্ছে, যার ফলে এলাকার দরিদ্র মানুষকে যুক্ত করার মাধ্যমে অবহেলিত জলাশয়সমূহকে মাছ চাষের আওতায় আনা সম্ভব হচ্ছে।

(ড) দার্জিলিঙের পার্বতত্য অঞ্চলে ঝোরাতে মাছ চাষ জনপ্রিয় হয়ে উঠেছে এবং বিজনবাড়ি ও পেডঙে ঝোরায় মাছ চাষের জন্য মৎস্যবীজ খামার স্থাপন করা হয়েছে।

(ঢ) পার্বত্য অঞ্চলের মানুষের মধ্যে মাছ চাষে বিশেষ উৎসাহ-উদ্দীপনা সৃষ্টি হওয়ায় দার্জিলিং জেলার জন্য একটা স্বতন্ত্র মৎস্যচাষী উন্নয়ন সংস্থা স্থাপনও করা হয়েছে।

(ণ) বিল-বাওর ইত্যাদি হাজা-মজা পতিত জলাশয় সংস্কারের মাধ্যমে মাছ চাষের উন্নতির উদ্দেশ্যে গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থান নিশ্চয়তা প্রকল্প (আর এল ই জি পি) ব্যাপকতরভাবে রূপায়িত হচ্ছে। চলতি বছরে ৩০.৬ লক্ষ কর্মদিবস সৃষ্টির মাধ্যমে এই প্রকল্পে ১,৭১৯ হেক্টর জলাশয় সংস্কার করা হয়েছে এবং তাতে মাছ চাষ করা চলছে।

(ত) নোনাজলে মাছ চাষ বাড়ানোর উদ্দেশ্যে মৎস্যচাষী উন্নয়ন সংস্থা দরিদ্র মৎস্যজীবীদের নিয়ে নোন জলে মাছ চাষের প্রকল্পও গ্রহণ করেছে।

(থ) মৎস্য দপ্তরের কাজ শুধুই মাছের উৎপাদন বৃদ্ধি এবং মাছ সংরক্ষণের মধ্যেই সীমাবদ্ধ নয় ; মৎস্যজীবী সম্প্রদায়ের সার্বিক কল্যাণেও নিয়োজিত। মৎস্যজীবীদের জন্য জীবনবিমা প্রকল্প আগেই চালু করা হয়েছে। এই জনকল্যাণমূলক উদ্যোগের মধ্যে সারা রাজ্যে মৎস্যজীবীদের জন্য গৃহ নির্মাণ একটা বিশেষ উল্লেখযোগ্য প্রকল্প। এই বছরে মৎস্যজীবীদের জন্য প্রায় ৮,০০০ গৃহ নির্মাণ করা হয়েছে। তিনটি আদর্শ মৎস্যজীবী গ্রাম ইতিমধ্যে তৈরি হয়েছে এবং আরও দুটি গ্রাম তৈরির কাজ শুরু হচ্ছে। বসত-বাড়ি ছাড়াও এই প্রকল্পে পানীয় জলের ব্যবস্থা, মৎস্যজীবীদের জন্য মিলন-গৃহ এবং গ্রামে সংযোগরক্ষাকারী রাস্তাঘাট তৈরিরও ব্যবস্থা আছে।

(দ) জলাশয়ে বায়ু সঞ্চালন (Aerator) যন্ত্র ব্যবহারের দ্বারা মাছের উৎপাদন বৃদ্ধির পরীক্ষা-নিরীক্ষার কাজ সরকারি খামারে সাফল্যের সাথে পরিচালিত হয়েছে।

৩। মৎস্য দপ্তরের কাজে ব্যাপকতর মানুষের উদ্যোগ গ্রহণ, পঞ্চায়েতের মাধ্যমে নির্বাচিত প্রতিনিধিদের গণভিত্তিক কর্ম-পরিচালনা এবং সরকারের সাধারণ প্রশাসন প্রভৃতি সকল মহলের আন্তরিক সহযোগিতার ফলেই মৎস্য দপ্তরে উল্লিখিত সাফল্য অর্জন করা সম্ভবপর হয়েছে। এর ফলে গ্রামীণ উন্নয়নে এবং দারিদ্র্য দূরীকরণে বর্তমানে মৎস্যচাষ খুবই গুরুত্বপূর্ণ হাতিয়ারে পরিণত হয়েছে।

৪। ১৯৮৯-৯০ সালের বিশেষ প্রকল্প সম্পর্কে বলার আগে ১৯৮৮ সালের অক্টোবরে "এপিজুটিক [illegible] সিনড্রোম" নামে মাছের ক্ষত রোগে যে পশ্চিমবঙ্গের কতকগুলি

জেলা ভাবদভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল আমাকে সে প্রসঙ্গের উল্লেখ করতেই হবে। এই রোগের প্রাদুর্ভাব ভারতের অন্যান্য স্থানে এবং পৃথিবীর কোনও কোনও দেশে দেখা যায়। কিন্তু দুঃখের বিষয় এই রোগের যথার্থ কারণ আজও মৎস্যবিজ্ঞানীগণ নির্ণয় করতে পারেননি। ভারত সরকারের মৎস্যবিজ্ঞানীদের সুপারিশ অনুযায়ী রোগ-উপদ্রুত জলাশয়ে চুন প্রয়োগ করে এই রোগের আক্রমণ প্রতিহত করার চেষ্টা হয়েছিল। প্রথমদিকে মানুষ অবশ্য কিছুটা আতঙ্কগ্রস্ত হয়েছিলেন কিন্তু সময়মতো ব্যবস্থাদি গ্রহণের ফলে সেই অবস্থার দ্রুত পরিবর্তন ঘটেছে। আমরা এতদ্বিষয়ে ভারত সরকারকে আই সি এ আর-এর অধীনস্থ All India Research Institute-এর বিজ্ঞানীদের এই রোগের কার্য-কারণ নির্ণয় এবং প্রতিকারের ক্ষেত্রে বিশেষ উদ্যোগ গ্রহণের জন্য অনুরোধ জানিয়েছি।

৫। ১৯৮৯-৯০ সালে নিম্নলিখিত প্রধান প্রধান প্রকল্পগুলির কাজ আমরা করতে চাই :

(ক) দারিদ্র্য দূরীকরণের জন্য নোনাজলে ব্যাপকভাবে মাছ চাষের প্রকল্প গ্রহণ করে দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী ক্ষুদ্র ও প্রান্তিক মৎস্যচাষীদের মধ্যে জলাশয় বন্দোবস্ত দেওয়া সহ মৎস্যজীবী সমবায় সমিতি এবং মৎস্যচাষী গ্রুপদের অন্যান্য পরিকাঠামোগত সুযোগ-সুবিধা দেওয়া।

(খ) মেদিনীপুর জেলার 'মীন দ্বীপে' (নয়াচরদ্বীপ) নোনাজলে মৎস্যচাষের সার্বিক উন্নয়নের মাধ্যমে পরিকাঠামোগত সুযোগ-সুবিধা সৃষ্টি করে দরিদ্র মৎস্যজীবীদের জন্য প্রয়োজনীয় পুনর্বাসনের ব্যবস্থা করা।

(গ) ইউ এন ডিপি-এর সহায়তায় দিঘা এবং আলমপুরে দুটি নোনাজলের আদর্শ মৎস্যখামার স্থাপন করা।

(ঘ) কলকাতায় মাছের যোগান বৃদ্ধির উদ্দেশ্য নিয়ে নবদ্বীপ ও ব্যারাকপুর পৌর এলাকায় এবং কলকাতার পূর্বাঞ্চলে ময়লাজলে মাছ চাষের খামার স্থাপন করা।

(ঙ) সারা ভারতের মধ্যে পশ্চিমবঙ্গে সর্বপ্রথম মৎস্যজীবীদের মধ্যে বার্ধক্য ভাতা প্রকল্প চালু করা।

(চ) নামখানার হাতানিয়া-দোয়ানিয়া নদীতে জেটি তৈরিসহ ফ্রেজারগঞ্জে ছোট মৎস্য বন্দর নির্মাণের কাজ শুরু করা।

(ছ) মৎস্য সংরক্ষণ ও বিপণনের জন্য বিভিন্ন জেলায় বরফকল ও হিমঘর নির্মাণ করা।

(জ) সমুদ্রে মাছ ধরা বৃদ্ধির উদ্দেশ্যে উপকূলবর্তী অঞ্চলে উচ্চক্ষমতাসম্পন্ন যন্ত্রচালিত নৌকার ব্যবহার বাড়ানো।

(ঝ) জাতীয় সমবায় উন্নয়ন নিগমের (NCDC) মাধ্যমে প্রাপ্ত ইউনিসেফ-এর সহায়তায় মৎস্য বিপণন প্রকল্প শুরু করা।

(ঞ) জলাশয়ে বায়ুসঞ্চালন (এরেটার) যন্ত্রের জনপ্রিয় করে হেক্টর প্রতি মাছের উৎপাদন বাড়ানোর উদ্দেশ্যে ব্যাঙ্কের সাহায্যে নানা প্রকল্প চালু করা।

(ঢ) [illegible] সুসংহত মৎস্য চাষ বাড়ার জন্য কার্যকর [illegible] প্রকল্প রূপায়ণ করা।

(ণ) সমাজভিত্তিক মৎস্য চাষ বাড়ানো।

(ড) মাছের উৎপাদন ও সংরক্ষণ এবং মৎস্যচাষীদের সার্বিক কল্যাণের উদ্দেশ্যে মৎস্য দপ্তরের সর্বরকমের চালু প্রকল্পগুলির বাস্তবায়ন।

৬। গ্রামীণ অর্থনীতির বিকাশ, দরিদ্র মৎস্যজীবীদের আর্থ-সামাজিক অবস্থার উন্নতি সাধন, গ্রামাঞ্চলে কর্মসংস্থান, মাছের মতো সুষম ও স্বল্পমূল্যের প্রোটিন খাদ্যের যোগান এবং মাছ চাষের মাধ্যমে পারিবেশিক ভারসাম্য রক্ষা ইত্যাদি বহুবিধ উদ্দেশ্য-লক্ষ্য নিয়ে রাজ্যে আমরা মৎস্য উৎপাদনে ব্রতী হয়েছি। এই উদ্দেশ্য সাধনে পঞ্চায়েতসহ অন্যান্য জনপ্রতিনিধি, সাধারণ প্রশাসন সকলেই অকৃপণভাবে সাহায্য ও সহায়তা দান করেছেন। আমি তাঁদের সকলকে আন্তরিক ধন্যবাদ জানাই এবং আগামী দিনেও এই সভার মাননীয় সদস্যগণসহ সকলের আন্তরিক সাহায্য-সহায়তা সম্বল করে রাজ্যে মৎস্যচাষ ও মৎস্য উৎপাদনের অগ্রগতি অব্যাহত রাখা যাবে এই আশা ব্যক্ত করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি মৎস্য বিভাগের ১৯৮৯-৯০ সালের ব্যয়-বরাদ্দের দাবি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 52

### Major Head : 2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden (Darjeeling) and 4406—Capital Outlay on Forestry and Wild Life.

**Dr. Ambarish Mukhopadhyay** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 36,13,91,000 be granted for expenditure under Demand No. 52, Major Head : "2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden (Darjeeling) and 4406—Capital Outlay on Forestry and Wild Life.".

(This is inclusive of a total sum of Rs. 9,03,48,000 already voted on account in March, 1989.)

Written Speech of Dr. Ambarish Mukhopadhyay was laid on the Table

২। মোট ৩৬,১৩,৯১,০০০ (ছত্রিশ কোটি তেরো লক্ষ একানব্বুই হাজার) টাকার মধ্যে ৩৫,৮৩,৯১,০০০ (পঁয়ত্রিশ কোটি তিরাশি লক্ষ একানব্বুই হাজার) টাকা ৫২ নং দাবির অধীনে মুখ্যখাত "২৪০৬-বন ও বন্যপ্রাণী (জুলজিক্যাল পার্ক ও লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং ব্যতিরেকে)" এর বরাদ্দ ধরা হয়েছে এবং অবশিষ্ট ৩০,০০,০০০ (ত্রিশ লক্ষ) টাকা একই দাবির অধীন মুখ্যখাত "৪৪০৬-বন ও বন্যপ্রাণীর মূলধনী ব্যয়"-এর বরাদ্দ প্রস্তাব করা হয়েছে। ৩৫,৮৩,৯১,০০০ (পঁয়ত্রিশ কোটি তিরাশি লক্ষ একানব্বুই হাজার) টাকার মধ্যে ২০,৫২,৭৬,০০০ (বিশ কোটি বাহান্ন লক্ষ ছিয়াত্তর হাজার) টাকা পরিকল্পনা বহির্ভূত খরচ

মেটানোর জন্য এবং পূর্ববর্তী পরিকল্পনাকালে সৃষ্ট সম্পদ রক্ষণাবেক্ষণের জন্য রাখা হয়েছে। অবশিষ্ট ১৫,৩১,১৫,০০০ (পনের কোটি একত্রিশ লক্ষ পনের হাজার) টাকা কেন্দ্রীয় সাহায্যপুষ্ট ও কেন্দ্রীয় উদ্যোগের প্রকল্পগুলি সমেত উন্নয়নমূলক কর্ম প্রকল্পগুলির জন্য রাখা হয়েছে।

৩। ভারতের অর্থনৈতিক প্রেক্ষাপটের আরও অধোগতি পরিলক্ষিত হচ্ছে। মুদ্রাস্ফীতি, দ্রব্যমূল্য বৃদ্ধি ক্রমবর্ধমান বেকারি ও রুগ্ন শিল্পের সংখ্যাধিক্যে তা প্রতিভাত।

৪। বিদেশি বাণিজ্যে ঘাটতি, বিদেশি বাণিজ্যের বৃদ্ধি, দেশে উৎপন্ন দ্রব্যাদির সাহত বিদেশী পণ্যের অসম প্রতিযোগিতা এবং মুদ্রার অবমূল্যায়নে ভারতের জনগণের খরচ ফাঁদের রশিতে একটু বেশি টান পড়েছে।

৫। নিত্য ব্যবহার্য দ্রব্যাদির মূল্যবৃদ্ধি, কয়লা, লোহা ইত্যাদি—পরোক্ষ করের বোঝা, ঘাটতি বাজেট, প্রশাসনের আদেশে মূল্যবৃদ্ধি, রেলের পণ্য মাসুল বৃদ্ধি আমাদের দুঃখের পেয়ালা পূর্ণ করেছে।

৬। খরা ও/বা বন্যা, প্রাকৃতিক দুর্যোগ, প্রকৃতির প্রতিশোধ, প্রকৃতি ও পরিবেশের উপরে মানুষের ক্রমাগত বেশি আক্রমণ ও আগ্রাসনের ফলশ্রুতি স্বরূপ প্রকৃতির জীবন ধারণের অনুকূল অবদানগুলি প্রায় নিঃশেষিত হতে চলেছে।

৭। পুঁজিবাদী বিকাশের অবশ্যম্ভাবী সঙ্কটের জন্য জীবন ধারণের নিম্নতম প্রয়োজনীয় যোগান যথা খাদ্য, বস্ত্র, গৃহ, শিক্ষা, স্বাস্থ্য এবং দারিদ্র্য দূরীকরণ কার্য ব্যর্থ। উল্লেখযোগ্য সংখ্যায় হতদরিদ্র জনগণের দারিদ্র্যের পূতিগন্ধময় তলদেশ থেকে উদ্ধার, জীবনের আলোকিত অবস্থানে প্রতিষ্ঠিত করতে অক্ষম হয়েছে। সহায়-সম্বলহীনদের সংখ্যা ক্রমবর্ধমান—যারা পথে ঘর বেঁধেছে নয় নোংরা বস্তিতে প্রাণধারণে গ্লানি নিয়ে বেঁচে আছে।

৮। কয়লার মূল্যবৃদ্ধি, শক্তি সরবরাহেও বঞ্চনা, বিকল্প শক্তি সন্ধানে ব্যর্থতা, রান্না ও শীত থেকে বাঁচার জন্য প্রয়োজনীয় জ্বালানির অপ্রতুলতা এবং গ্রামীণ ও নগরের দরিদ্র জনগণের রিক্ততা জঙ্গল সম্পদের উপর চাপ সৃষ্টি করেছে, ভূমির ওপর সবুজের আবরণ বিলুপ্তির পথে যার অনিবার্য পরিণতিতে বৃষ্টিপাত ও জলবায়ুর উৎপাদনশীলতা ও উৎপাদন ও সর্বোপরি জীবনের মানের অধোগতি সমস্ত শ্রমজীবী মানুষের—ক্ষেতমজুর, গরিব কৃষক, মধ্যবিত্ত নরনারী শিশুর জীবনের মানের অধোগতি আজ নগ্নরূপে প্রতিভাত।

৯। যখন শিক্ষা, স্বাস্থ্য এবং দরিদ্রতম জনগণের আয়বৃদ্ধি ও তাদের পরিবর্তনের হাতিয়াররূপে দেশের প্রগতির অংশীদাররূপে নিয়োজিত করা—এইরূপ সুচকগুলির মূল্যায়ন করা হচ্ছে তখনই দেখা যাচ্ছে যে, চলন্তিকা ঘোড়ার গাড়ির সামনেই গাড়িটি রাখা হয়েছে এবং একটা দুর্দশাক্লিষ্ট প্রতিচ্ছবি ও করুণ আর্তনাদ শাসকশ্রেণীর কারুকার্য বাগাড়ম্বর ও ঢক্কানিনাদে ঢাকা পড়ছে না।

১০। কাটা ঘায়ে নুনের ছিটের মতো রেলের মাসুল বৃদ্ধি, মূল পণ্যসমগ্রীগুলিকে সংরক্ষিত পণ্য হিসাবে ঘোষণা, প্রশাসনিক আদেশে নিত্য ব্যবহার্য দ্রব্যসামগ্রীর মূল্যবৃদ্ধি ও তজ্জনিত কারণে প্রদেশগুলিকে তার ন্যায্য অংশ হতে বঞ্চিত করা, প্রদেশের শিল্পগুলিকে ছাড়পত্র নামঞ্জুর করা, আমানত ও লগ্নিতে অসম বণ্টন, ক্রমবর্ধমান কেন্দ্রীয় সরকারের ঋণ

বাদ, অষ্টম কমিশনের পশ্চিমবঙ্গকে দেয় অর্থ দিতে অস্বীকার, নবম অর্থ কমিশনের পশ্চিমবঙ্গকে উদ্বৃত্ত রাজ্য ঘোষণা একটি কপোলকল্পিত মানদণ্ডের পরিমাপে ইত্যাদি ইত্যাদি কেন্দ্রীয় সরকারের উলঙ্গ ও নির্লজ্জ আক্রমণ যা প্রচারের ঢক্কানিনাদ বা কথার ফানুস ও ফুলঝুরি দিয়ে ঢাকা যায় না কিংবা ঘোমটার আড়ালে কুটীল দৃষ্টি বা ক্রুদ্ধ অভিব্যক্তি আর পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রীয় সরকারের লোলুপ কামনা লুকানো সম্ভব নয়।

১১। জাতীয় জলনীতি বা জাতীয় বননীতি যতই শব্দালঙ্কারে ভূষিত হোক না কেন, তা জাতিকে কোনও রঙীন স্বপ্নে অভিভূত করতে সক্ষম নয় অথবা জীবনের কানাগলি থেকে উদ্ধার করতে সম্পূর্ণরূপে ব্যর্থ কারণ প্রতিশ্রুতি ও ফলশ্রুতির ক্রমবর্ধমান ব্যবধান এরূপ বাগাড়ম্বরকে জীবনের অভিজ্ঞতাপ্রসূত উপলব্ধির কষ্টিপাথরে মানুষ বিচার করে। সর্বভারতীয় আমূল ভূমিসংস্কারের প্রতি অনীহা, পরিকল্পনার রচনা ও রূপায়ণে ক্রমবর্ধমান কেন্দ্রীকতা, আর্থিক ও বিদেশি সহায়তার (?) কেন্দ্রীভবন এবং আমলাতন্ত্রকে সুকৌশলে বিকেন্দ্রিত ও গণতান্ত্রিক পরিকল্পনার রচনা রূপায়ণ, পঞ্চায়েত প্রতিষ্ঠানের উপরে খবরদারী করার অপপ্রয়াস এবং আর এল ই জি পি ও এন আর ই পি প্রকল্পগুলির বরাদ্দ হ্রাস এই পরিহাসকে নিষ্ঠুরতার পর্যায়ে উন্নীত করেছে। উপরোক্ত বর্ণনা, প্রকৃতির ক্ষয়িষ্ণুতা ও পরিবেশের অবনতির ও বনরাজির অপ্রতুলতার জন্য বর্তমান রাজনৈতিক, অর্থনৈতিক নীতির দায়বদ্ধতা নিরূপণের জন্য উল্লেখিত হয়েছে।

১২। জলবায়ু ও [illegible] বিশুদ্ধতা বহুলাংশে বনসংরক্ষণের ওপর নির্ভরশীল। উদ্ভিদ ও প্রাণিবিদ্যা বিজ্ঞানের প্রাথমিক পাঠে মানুষের ওপর বনবানির প্রভাব উল্লেখিত আছে। বন বাতাসের অনুঘটিত অবস্থিতির কারণ এবং ফাইটেন্সাইড নামক রাসায়নিক যৌগিক পদার্থ সৃষ্টি করে। জঙ্গলের অণু জলবায়ুর মধ্যে অন্তর্লীন বিশুদ্ধিকরণ প্রক্রিয়া আছে। আমরা একে মানবিক, নান্দনিক রোগমুক্তির জন্য প্রকৃতির অকৃপণ অবদান মনে করি। উদ্ভিদ জলেরছাকনির কাজ করে, বাতাসের ধূলিকণা মুক্ত করে এবং দূষিত রাসায়নিক পদার্থকে দোষমুক্ত করে, শব্দের উচ্চনাদ প্রশমিত করে এবং প্রকৃতির সহযোগিতায় আধুনিক জীবনের উত্তেজনা ও উন্মাদনা প্রশমনে সহায়ক হয় এবং মানবজীবনে শক্তির সঞ্চার করে।

১৩। প্রকৃতির ঝঙ্কার, পাখির কাকলী, পাতার মর্মর শাশ্বত নিরাময়ের কোমল স্পর্শ দিয়ে ভাবপ্রবণতার উচ্ছ্বাস প্রশমিত করে। মানবিক স্বাস্থ্যের অনুকূল এই রূপ রস গন্ধে ভরা বনরাজি একা 'সুন্দরমের' প্রকাশ, অভিব্যক্তি। নান্দনিক বন যা একদিন চিত্র, কলা, শিল্পের একটি অবিচ্ছেদ্য অঙ্গ ছিল তা আজ পরিবেশ বিজ্ঞানের একটি সামাজিক পরিচ্ছেদ। বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গিতে বনভূমির সংরক্ষণ ও সংযোজন অনাবিল আনন্দের উৎস হতে পারে এবং যার অনিবার্য পূর্ব সত্ত্ব হচ্ছে যে, পরিবেশ বিজ্ঞানের সঙ্গে এই প্রকৃতির নান্দনিক অভিব্যক্তির মধ্যে কোনও সংঘাত সৃষ্টি থেকে বিরত থাকতে হবে।

১৪। বন জ্বালানি (কয়লা এখন সোনা) গৃহপালিত পশুদের জন্য খাদ্য, গৃহনির্মাণের সামগ্রী, কৃষিকার্যের জন্য প্রয়োজনীয় সামগ্রী, শিল্পের জন্য কাঁচামাল ইত্যাদি সরবরাহ করে এবং তারই অনিবার্যতায় প্রতি মিনিটে ০.৭৫ বর্গ কিলোমিটার বন ধ্বংস হচ্ছে এবং মরুর অগ্রগামী অংশ (সোয়েল) আজ রাজস্থান থেকে তামিলনাড়ু পর্যন্ত গ্রাস করছে। [illegible] চিত্র এক দেশ।

১৫। একটি সামন্ততান্ত্রিক রাষ্ট্র কাঠামো ও আধা সামন্ততন্ত্রিক আর্থ-ব্যবস্থায় ধনতান্ত্রিক পথে উন্নয়নের অবশ্যম্ভাবী সঙ্কটের পশ্চাদপট পশ্চিমবঙ্গের বন-বিভাগকে অপেক্ষাকৃত উন্নতমানের প্রাকৃতিক পরিমণ্ডল, বনভূমি সংরক্ষণ ও পুনর্বাসনের জন্য কাজ করতে হচ্ছে। যদিও এটা মোটেই সহজ কাজ নয়, তবুও আছে আমাদের সাফল্যের ইতিহাস যা ভারত সরকার ও বিশ্বব্যাঙ্ক ইত্যাদি কর্তৃক উচ্চপ্রশংসিত। এই সাফল্যের কারণ হিসেবে পাই উন্নত ভূমি-সংস্কার, ক্ষমতার বিকেন্দ্রীকরণ, যেমন গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত পঞ্চায়েত ব্যবস্থা, ব্লকস্তরে বিকেন্দ্রীকৃত পরিকল্পনা সংস্থা, সম্মিলিত যুব-ছাত্র-নর-নারী সংগঠন, রাজ্য সরকারি কর্মচারী, শিক্ষক, কৃষক সংগঠন এবং সর্বোপরি অন্যান্য বড় ও প্রকৃতি সংরক্ষণের চেতনা ও যৌথ উদ্যোগ।

১৬। এই জাগরণকে কর্মকাণ্ডে রূপান্তরিত করা হচ্ছে। পৃথিবীকে সবুজমণ্ডিত করার ডাকে 'অপারেশন গ্রীন' বা 'সবুজের পরিকল্পনা' একটি উদাহরণ।

১৭। আমরা দরিদ্রকে বলতে পারি না, তোমরা দরিদ্রই থাকো, কিন্তু তোমাদের পরিবেশকে রক্ষা কর। এটা দারিদ্র্যের প্রতি চরম অবমাননা। এই বিশ্ববন্দিত কর্মসূত্রকে ভিত্তি করে আমরা দারিদ্র্য-আচরণ বন-প্রশাসনকে ঢেলে সাজিয়েছি, এখন এই নূতন ধাঁচের সুফল পাওয়া যাচ্ছে। যেসব অর্থনৈতিক কর্মকাণ্ড শুরু হয়েছে তা তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়, বনবাসী ও বনের উপকণ্ঠে বসবাসকারী দরিদ্র মানুষদের উৎসাহিত করেছে সমস্বার্থে বনসংরক্ষণ কমিটি গঠন করতে যার সংখ্যা এর মধ্যে ৮০০ ছাড়িয়ে গেছে। তাদের বনভূমির প্রতি এমন কি জীবনের প্রতি আকর্ষণও বেড়েছে। তবে এটা বলা ঠিক হবে না যে, সমগ্র পশ্চিমবঙ্গকে বনাচ্ছাদিত করা গেছে বা রাস্তার দু'ধারে ও খালের দু'ধারে গাছ লাগিয়ে সম্পূর্ণ বৃক্ষায়ন সম্ভব হয়েছে। আমাদের অনেকদূর যেতে হবে—অনেক কাজ এখনও বাকি।

১৮। সম্ভবত রাঙ্গামাটি অঞ্চলে উপপত্তি জমিই দারিদ্রের মধ্যে দরিদ্রতমের শেষ আশা। সবুজ বনাচ্ছাদন তৈরি করার জন্য পতিত জমি উন্নয়ন নিগম গঠন করা হয়েছে। শীঘ্রই তার কাজ শুরু হবে। ইতিমধ্যে কিছুটা সবুজের প্রতি ভালবাসা ও কিছুটা অর্থনৈতিক অপরিহার্যতার অবক্ষয়িত শাল-জঙ্গলের পুনর্বনায়ন নূতন দিগন্তের সূচনা করেছে। দু' বছর আগের আমাদের বন-সংক্রান্ত কর্মসূচির মূল লক্ষ্য 'জীবন ও জীবিকার প্রয়োজনে অরণ্য' যাদের জন্য বলা হয়েছিল তা সার্থক হয়েছে। স্লোগানগুলির সাথে সাথে সরকারি নির্দেশনামাও যথাযথ হয়েছে—বিভিন্ন অঞ্চলের নূতন কাজের যৎসামন্য অংশ হিসেবে কর্মদিবস সৃষ্টি করে, উৎপাদনের একটা অংশ বণ্টনের সিদ্ধান্ত নিয়ে, সবশেষে দূরবর্তী অঞ্চলে বসবাসকারী দরিদ্র জনসাধারণের বন-সংরক্ষণ কমিটিতে অংশগ্রহণ করার জন্য আয়ের ২৫ শতাংশ দেবার প্রস্তাব দিয়ে।

১৯। ব্যক্তিগত প্রচেষ্টায় কৃষি-বন উদ্যোগে দরিদ্র মানুষরা আয় করতে পারছে ও তাতে উদ্যোগ আরও জোরদার হয়েছে। কেন্দ্রীয় সরকারের 'পতিত জমি উন্নয়ন নিগম' এ বছরও আমাদের সাফল্যকে 'ইন্দিরা প্রিয়দর্শিনী বৃক্ষমিত্র পুরস্কার' দিয়ে স্বীকৃতি জানিয়েছেন। কেন্দ্রীয় সরকারও বিভিন্ন প্রদেশ ও কেন্দ্রশাসিত অঞ্চলকে পশ্চিমবঙ্গের কর্মপদ্ধতি অনুসরণ করতে নির্দেশ দিয়েছে। এমনকি বিহারের দলমা পাহাড়ের হাতিও মেদিনীপুর জেলায় তার অনুকূল পরিবেশ খুঁজে পায় ও তাড়িয়ে দিতে চাইলেও কোথাও যেতে চায় না। পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর ও উত্তরবঙ্গের মানুষরা বন্যপ্রাণীর প্রতি অকৃত্রিম মমতায় ফসলের ক্ষতি এমনকি জীবনহানিও নীরবে সহ্য করে। এটাই 'সংরক্ষণ শিক্ষা' তাই নয় কি? প্রকৃতি-

সংরক্ষণের মানসিকতা পশ্চিমবঙ্গে ক্রমশ 'সংরক্ষণ সিক্তার' রূপান্তরিত হয়েছে। বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক, চিন্তানায়ক, গণতান্ত্রিক সংগঠন সর্বোপরি ছাত্র, কৃষক, বন-কর্মচারিদের সঙ্গে নারী-পুরুষ শ্রমিকের সহযোগিতা ও অংশগ্রহণ পশ্চিমবঙ্গের বনভূমি পুনর্বনায়ন ও পুনঃসৃজনে একটি সামগ্রিক প্রয়াস। এই নব-জাগরণকে কাজে লাগিয়ে আমরা শুধু আমাদের কর্মপ্রচেষ্টাকেই বহুমুখি করি নি, আমরা আমাদের প্রয়াসকে নূতন ভাবনার কাজে [illegible] চেষ্টা করেছি যেমন 'গ্রীষ্মকালীন বৃক্ষায়ন', ছাদ-বাগান, শাখা চাষ ও সমাজভিত্তিক বনসৃজনের সম্প্রসারণ ক্লাব ইত্যাদি। [illegible] কর্মপ্রচেষ্টাকে করা হচ্ছে আরও বহুমুখি যেমন সাবুই ঘাস প্রকল্প, বাঁশ-গাছ প্রকল্প, কৃষি-বন এবং বন ও মৎস্যের মিশ্র চাষ প্রকল্প ইত্যাদি। একে আমরা বলি একের-মধ্যে-তিন প্রকল্প যেমন "পুনর্বনায়ন পুনঃসৃজন, অর্থাগম", "বিত্ত, পরিবেশ ও বিনোদন"। ফল-পত্র-পুষ্প ত্রিস্তর-বর্জায়ন, গ্রীষ্মকালীন বৃক্ষায়ন, ছাগ-বাগান ও সব্জীবাগান। এমনকি কীট-পতঙ্গ প্ল্যাঙ্কটন (মাছের খাবার) জীবাণুর প্রতি ভালবাসাও আমাদের জীবনের সঙ্গেও ওতপ্রোতভাবে মিশে আছে। প্রকৃতির দান এবং পরিবেশ ও প্রাকৃতিক ভারসাম্য রক্ষার সচেতনতা বন সংরক্ষণের কৌশল রূপায়ণে অনেক সহায়তা করেছে।

২০। অতীতের ত্রুটি-বিচ্যুতি ও প্রতিবন্ধকতা অস্বীকার করা যাবে না। বৈজ্ঞানিক আলোচনাচক্র ও নিয়ত জ্ঞান আহরণের প্রচেষ্টা এবং সাধারণ মানুষের অভিজ্ঞতার আদান-প্রদান বনভূমি পরিচালনায় নতুন আলোর সন্ধান দিয়েছে। এ বছরেও সাধারণ মানুষের প্রয়োজন কিভাবে মেটানো যায় বনবিভাগের এটাই ভাবনা, অন্যদিকে 'মাফিয়া' চক্রের বনজ-সম্পদ লুণ্ঠন করে অর্থোপার্জনের লিপ্সা এখনও শেষ হয়ে যায় নি।এদের বিরুদ্ধে সংগ্রামের লাগাতার প্রচেষ্টায় এই বছর ভারতীয় বন-আইনকে কঠোরতর করে নূতন আইন ৩রা মার্চ, ১৯৮৯ তরিখে বলবৎ করা হয়েছে। আইনও যাতে কমপক্ষে তিন মাস জেল দেওয়া যায় বা যানবাহনও বাজেয়াপ্ত করা যায় সেরকমভাবে পরিবর্তন করা হয়েছে। মাফিয়া চক্র দমনের জন্য ব্যবস্থা আরও কঠোরতর করা হয়েছে। বন-সংরক্ষণ বাহিনীর কর্মিদের প্রশিক্ষণও দেওয়া হচ্ছে। উত্তরবঙ্গে বন-দপ্তরে বেতার মাধ্যমে যোগাযোগের ব্যবস্থাও চালু হয়েছে। দ্রুতগামী যানবাহন, দূরপাল্লার রাইফেলও তাদের হাতে দেওয়া হয়েছে। এ ব্যবস্থা সুফল দিতে পারে কেননা তাতে জনগণ জড়িত আছে এবং তাদের সমর্থনও আছে। এই সমস্ত চিন্তাধারা সামনে রেখে এবং জনগণের সহেযোগিতায় সুনিশ্চিত হয়ে কতগুলি কাজ আমরা এ বছরও চালিয়ে যাব।

১। ১৯৮৯-৯০ সালে নিম্নোক্ত কাজগুলিও আমরা চালিয়ে যাব ঃ

(ক) আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার IDA সহায়তায় পশ্চিমবঙ্গে সামাজিক বনসৃজন প্রকল্প রূপায়ণে আমাদের সাফল্য বিশ্বব্যাঙ্ক সমেত সকলের প্রশংসা অর্জন করেছে। এই প্রকল্পটির রূপায়ণকাল ৩১-১২-৮৯ পর্যন্ত বর্ধিত হয়েছে। এই প্রকল্পের অধীনে বৃক্ষরোপণ করে অসংখ্য ক্ষুদ্র ও প্রান্তিক উৎপাদক আর্থিক লাভ পেতে শুরু করেছেন। বনসৃজনে মানুষের অংশগ্রহণ এবং এই বনের রক্ষণাবেক্ষণ ও ব্যবস্থাপনা খুবই আশাব্যঞ্জক। এই প্রকল্পের লক্ষ্যমাত্রা যেখানে ছিল ১৩,০০০ হেক্টর, সেখানে ১৯৮৭-৮৮ সালেই ১,১২,৯৮৩ হেক্টর জমিতে বনসৃজন করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে এই প্রকল্পে ৭৩০ লক্ষ টাকার ব্যয়-বরাদ্দ নিয়ে ২৩,০২৫ হেক্টর জমিতে বনসৃজন করা হবে।

ই প্রকল্পে কিছু কিছু নতুন সংযোজন হল গ্রীষ্মকালীন বৃক্ষায়ন, শুখা চাষ এবং জনগণের সম্প্রসারণ ক্লাব যার মাধ্যমে গ্রীষ্মকালেও বৃক্ষরোপণের কাজ অব্যাহত রাখা এবং গ্রামীণ ক্লাবগুলিকে বৃক্ষরোপণ ও সম্প্রসারণের কাজে সামিল করা।

এই প্রকল্পের অধীনে বৃক্ষরোপণ করে অসংখ্য ক্ষুদ্র ও প্রান্তিক চাষী আর্থিক লাভ পেতে শুরু করেছেন। বনসৃজনে সাধারণ মানুষের অংশগ্রহণ এবং এই বনের রক্ষণাবেক্ষণ ও ব্যবস্থাপনায় তাদের সক্রিয় সহযোগিতা একটা নতুন দিগন্তের সূচনা করেছে। এই উদ্যমকে স্বাগত জানিয়ে আমরা মেদিনীপুর, পুরুলিয়া ও বাঁকুড়া, বর্ধমান ও বীরভূম জেলায় ২,৫০০. বর্গকিলোমিটার জমিতে অবক্ষয়িত শাল-অরণ্য পুনরুজ্জীবনে একটা গুরুত্বপূর্ণ প্রকল্প শুরু করেছি। এই সকল অঞ্চলে পার্শ্ববর্তী এলাকায় যারা বাস করে তাদের কর্মসংস্থান ও অর্থনৈতিক উন্নতির জন্য তাদের প্রয়োজনের দিকে লক্ষ্য রেখে আমরা কিছু উন্নয়নমূলক কাজও করে যাচ্ছি। আমরা মনে করি এদের সামান্য চাহিদাটুকু পূরণ করতে পারলে এরাই বনকে বাঁচিয়ে রাখবে।

(খ) গ্রামীণ জ্বালানী কাঠ উৎপাদন প্রকল্প ঃ এই চালু কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্পটিতে ১৯৮৯-৯০ সালে ৪৩ লক্ষ টাকার ব্যয়-বরাদ্দ করা হয়েছে। সমপরিমাণ অর্থ পাওয়া যাবে কেন্দ্রের কাছ থেকে। এই প্রকল্পে আলোচ্য বছরে ১,৬৯৫ হেক্টর জমিতে বনসৃজন করা হবে। দক্ষিণ-পশ্চিমবঙ্গে পাঁচটি নির্দিষ্ট জেলা—বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমান, বীরভূম ও ২৪ পরগনায় এই প্রকল্পে কাজ করা হবে।

(গ) দ্রুত বর্ধনশীল প্রজাতির চাষ ঃ একটি চালু প্রকল্প। এই প্রকল্পে শিল্পে প্রয়োজনীয় কাঁচামাল—মন্ড কাঠ উৎপন্ন করার জন্য দ্রুত বর্ধনশীল প্রজাতির গাছের আবাদ করা হয়। ১৯৮৯-৯০ সালে এই প্রকল্পে ৭০ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে। লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ১,২৪০ হেক্টর।

(ঘ) অর্থকরী গাছের আবাদ ঃ এই চালু প্রকল্পটিতে সুপরিকল্পিতভাবে প্রতি বছর উত্তর ও মধ্যবঙ্গের উৎপাদনশীল অরণ্য থেকে ১,০০০/১,২০০ হেক্টর এলাকার গাছ কেটে নেওয়া হয় এবং সেই শূন্যস্থানে শাল, সেগুন, চাঁপ, গামার, চিকরাশী ইত্যাদি মূল্যবান প্রজাতির গাছ লাগানো হয়। সংগৃহীত কাঠ চেরাই কল, প্লাইউড এবং আসবাব তৈরির কারখানায় কাঁচামাল হিসেবে ব্যবহৃত হয়। যোগাযোগ ব্যবস্থার জন্য প্রয়োজনীয় খুঁটি সরবরাহ ও বাড়িঘর তৈরির কাজেও এই কাঠ ব্যবহার করা হয়। ১৯৮৯-৯০ সালে লক্ষ্যমাত্রা এবং আর্থিক-বরাদ্দ ধার্য হয়েছে যথাক্রমে ৯৭৪ হেক্টর এবং ৭৫ লক্ষ টাকা।

(ঙ) বিভাগীয় কাষ্ঠ-আহরণ প্রকল্প ঃ এটি বনবিভাগের প্রধান চালু প্রকল্পগুলির একটি। বিভাগীয় রাজস্বের শতকরা ৭৫ ভাগ এই প্রকল্পে সংগৃহীত কাঠ থেকে পাওয়া যায়। এতদিন কাষ্ঠ সংগ্রহের বিভাগীয়করণ উত্তরবঙ্গেই সীমাবদ্ধ ছিল। এখন রাজ্যের দক্ষিণ ও মধ্যাঞ্চলেও এটি সম্প্রসারিত করা হয়েছে। ফলে সমগ্র রাজ্যে এখন কাঠ সংগ্রহের কাজ ঠিকাদারদের পরিবর্তে বনাঞ্চলের অধিবাসী এবং EAMP-এর মাধ্যমে করা হচ্ছে। ১৯৮৯-৯০ সালে কাঠ সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ৬২,০০০ কিউবিক মিটার এবং ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে ১২৫ লক্ষ টাকা।

(ছ) ভূমি-সংরক্ষণ প্রকল্প : ভূমিরক্ষণের জন্য বনসৃজন এই প্রকল্পটিতে ১৯৮৯-৯০ সালে ৯৪০ হেক্টর জমিতে কাজের জন্য ২৫ লক্ষ টাকা ধরা হয়েছে। বৈদেশিক সাহায্যতায় ভূমি ও জল-সংরক্ষণের পাইলট প্রোজেক্টের মেয়াদ শেষ হলেও ঐ প্রকল্পের কর্মী এবং বনসম্পদ রক্ষার জন্য ১০ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে।

এ ছাড়াও ভূমি-সংরক্ষণের জন্য কেন্দ্রীয় উদ্যোগের আরও চারটি প্রকল্পও ১৯৮৯-৯০ সালে চলবে। এই প্রকল্পগুলিতে শতকরা ৫০ ভাগ অনুদান এবং ৫০ ভাগ ঋণ হিসেবে কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায়। এই প্রকল্পের লক্ষ্যমাত্রা ১,৫৩২ হেক্টর জমির জন্য ২৬০ লক্ষ টাকা।

(জ) কৃষি-বন এবং মৎস্যের মিশ্র চাষ প্রকল্প : বৈদেশিক সাহায্যপুষ্ট (SIDA) এই প্রকল্পটি ৩০-৬-৮৮ তারিখে শেষ হয়েছে। এই প্রকল্পে উত্তরবঙ্গে বনসৃজনের সঙ্গে তুলা, তৈলবীজ, সিট্রোনেলা, হলুদ, অড়হর ইত্যাদি অর্থকরী ফসলের মিশ্র চাষ হয়েছে এবং সুন্দরবনে মৎস্য চাষ করা হয়েছে। ১৯৮৯-৯০ সালে বৈদেশিক সাহায্য ছাড়াই বনদপ্তরের বরাদ্দ অর্থেই এই মিশ্র চষের প্রকল্পটি চালিয়ে যাওয়া হবে এবং এর জন্য ৪০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। চাষ হবে ৫০০ হেক্টর জমিতে।

(জ) বন-রক্ষীবাহিনী এবং বন-সংলগ্ন এলাকার মানুষের পুনর্বাসন : উত্তর এবং দক্ষিণবঙ্গের অরণ্য প্রতিনিয়ত সংগঠিত লুঠেরাদের আক্রমণের শিকার হচ্ছে। কাঠ ও জ্বালানীর আকাশছোঁয়া দাম এবং বনের উপকণ্ঠে বসবাসকারী মানুষের চরম দারিদ্র্য এই অবস্থাকে আরও সঙ্কটাপন্ন করে তুলেছে। এই অবস্থার মোকাবিলা করতে হলে দ্বিমুখী প্রচেষ্টার প্রয়োজন। উপকণ্ঠবাসীদের অর্থনৈতিক উন্নতিবিধানের দিকে বিশেষভাবে দৃষ্টি দেওয়া হচ্ছে। স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের সাহায্য ও সহযোগিতায় আপাতত উত্তরবঙ্গের জন্য বন-রক্ষীবাহিনীর চারটি শাখা গঠন করা হয়েছে। এই বাহিনীর কর্মিদের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। প্রশিক্ষণ শেষ হলেই এদের বন-রক্ষার কাছে নিযুক্ত করা হবে। দক্ষিণবঙ্গের জন্যও অনুরূপ বাহিনী গঠনের প্রস্তাব আছে।

১৯৮৯-৯০ সালে বন-রক্ষীবাহিনী গঠন করার জন্য ৬০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। কোনও কোনও বিষয়ে যেমন গাড়ি, রাইফেল কেনার ব্যাপারে শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় সহায়তা পাওয়া যাবে।

(ঝ) বনসৃজন ও পশুখাদ্য উৎপাদনের জন্য মিশ্র খামার : এটি একটি কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত নতুন প্রকল্প। কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের শতকরা ৫০ ভাগ ব্যয় বহন করবেন। গ্রামাঞ্চলে পশুখাদ্যের অভাব মেটাতে বনবিভাগ ৫,১০০ হেক্টর সরকারি ও ব্যক্তিগত মালিকানার জমিতে এরূপ মিশ্র চাষের খামার গড়ে তোলার প্রকল্প হাতে নিয়েছে। প্রকল্পটি পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বীরভূম, নদীয়া, পশ্চিম দিনাজপুর, জলপাইগুড়ি, কুচবিহার ও দার্জিলিং জেলায় রূপায়ণ করা হচ্ছে। ১৯৮৯-৯০ সালে এই প্রকল্পে ৪০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

২২। পতিত জমি উন্নয়ন নিগম

সম্প্রতি আমার দপ্তর পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুরের একাংশে পতিত জমি উদ্ধার ও সেইসঙ্গে স্থানীয় লোকের আর্থিক উন্নতিবিধানের উদ্দেশ্যে একটি নিগম গঠন

করেছে। ভূমিভিত্তিক আর্থিক এবং সামাজিক উন্নতিসাধনই হবে এই নিগমের মূল কার্যক্রম। এই কার্যক্রমের মধ্যে থাকবে খামার বনসৃজন, অবক্ষয়িক বনের পুনর্বনায়ন, পশুখাদ্যের চাষ, কৃষি-বনের যৌথ খামার এবং ফলের বাগিচা তৈরি। দশ বছরে ৪০ কোটি টাকা ব্যয়ে ১.১৮ লক্ষ হেক্টর জমিতে কাজ করার জন্য একটি পরিকল্পনা তৈরি করা হয়েছে। আশা করা যায় এই নিগমের কাজ ১৯৮৯-৯০ সালে শুরু করা যাবে। এর জন্য বিশেষ অর্থ-বরাদ্দ না থাকলেও Reappropriation-এর মাধ্যমে অর্থ সংস্থান করা হবে।

২৩। বন্যপ্রাণী সংরক্ষণ ও উন্নয়ন

পশ্চিমবঙ্গের বৈচিত্র্যময় অরণ্য বিভিন্ন প্রকার বন্যপ্রাণীর আবাস। বন্যপ্রাণী সংরক্ষণে পৃথিবীব্যাপী উৎকণ্ঠার পরিপ্রেক্ষিতে, বন্যপ্রাণী, বিশেষত যেসব প্রাণীর অস্তিত্ব সঙ্কটাপন্ন, তাদের স্বাভাবিক পরিমণ্ডলে সংরক্ষণের কাজটি অতিশয় গুরুত্ব লাভ করেছে। বন্যপ্রাণীর জন্য সংরক্ষিত অভয়ারণ্যের মোট আয়তন এখন ২,৭৯৫.০৪ বর্গ কি মি। বাঘ, গণ্ডার, কুমীর ও অলিভ রিড্‌লে জাতীয় কচ্ছপদের অস্তিত্ব রক্ষার সঙ্কটের কথা চিন্তা করে বিশেষভাবে সংরক্ষণের ব্যবস্থা নেওয়া হয়েছে। বন্যপ্রাণী উন্নয়ন বাবদ ১৯৮০-৯০ সালে রাজ্য খাতে ৭৮ লক্ষ টাকা ধরা হয়েছে। তাছাড়া শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় অর্থানুকুল্যে ১৯৮৯-৯০ সালে নিম্নোক্ত প্রকল্পগুলিতেও কাজ করা হবে ঃ

(১) সুন্দরবন ব্যাঘ্রপ্রকল্প ;

(২) বক্সা ব্যাঘ্রপ্রকল্প ;

(৩) জাতীয় পশু-উদ্যান ও অভয়ারণ্যের উন্নতিসাধন—জলদাপাড়া অভয়ারণ্য ;

(৪) অস্তিত্ব সঙ্কটাপন্ন প্রাণীদের নিয়ন্ত্রণ ;

(৫) বেআইনি পশুশিকার ও ব্যবসা নিয়ন্ত্রণ ;

(৬) সিঙ্গালীলা উদ্যান স্থাপন ;

(৭) প্রকৃতি পরিচয় ও বিশ্লেষণ।

২৪। পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম

পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম কাষ্ঠ আহরণ, পুনর্বনায়ন, চেরাই কল পরিচালনা, ডিপো থেকে উৎপাদিত কাঠ ইত্যাদির নিলাম-বিক্রয়, কল-কারখানা, রেল ও রাজ্য বিদ্যুৎ পর্ষদকে কাঠ সরবরাহ এবং আসবাবপত্র ও গৃহনির্মাণের জন্য কাঠ সরবরাহের কাজগুলি গত বছরও চালিয়ে গেছে।

কয়লাজাত 'গুল' Coal briquette-কে জনপ্রিয় করার জন্য (উত্তরবঙ্গে দ্রুত জ্বালানী কাঠের সংগ্রহ কমে যাওয়ার বিকল্প ব্যবস্থা হিসেবে) ১৯৮৮-৮৯ সালে কর্পোরেশন [illegible] ভাবে কিছু চা-বাগানকে ২৫.২২৫ মেঃ টন উক্ত গুল সরবরাহ করেছিল। এর ফলাফল পরীক্ষা করে দেখা হচ্ছে।

১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ সালের প্রত্যাশিত আর্থিক ফলাফল নিচে দেওয়া হল ঃ

| | ১৯৮৮-৮৯ (প্রত্যাশিত) লক্ষ টাকা | ১৯৮৯-৯০ প্রস্তাবিত) লক্ষ টাকা |
|---|---|---|
| বিক্রয় ও অন্যান্য আদায় বাবদ | ১,৩৯৮.৮৮ | ১,৫৭৭.১৪ |
| ব্যয় বাবাদ | ১,৩৪৬.৩৮ | ১,৫২২.৪৯ |
| মোট উদ্বৃত্ত | ৫২.৫০ | ৫৪.৬৫ |

২৫। **পশ্চিমবঙ্গ পালপ্‌উড ডেভেলপমেন্ট কর্পোরেশন লিঃ**

১৯৮২ সালে এই যৌথ উদ্যোগের কোম্পানিটি প্রতিষ্ঠিত হয়। পশ্চিমবঙ্গ বন উন্নয়ন নিগম, টিটাগড় পেপার মিলস্‌ লিমিটেড-এর সঙ্গে ৫০ ঃ ৫০ হারে এই কোম্পানির মূলধন বিনিয়োগে অংশ নিয়ে আসছে। এই কোম্পানির মূল লক্ষ্য হল রাজ্যের কাগজকলগুলির কাঁচামালের প্রয়োজন মেটাবার জন্য বনের বাইরে কৃষির অনুপযুক্ত প্রান্তিক জমিতে মন্ডকাঠ জাতীয় গাছের চাষ করা।

১৯৮৮ সাল পর্যন্ত এই কর্পোরেশন ৬,২৫৮ হেক্টর জমিতে আবাদ করেছে। ১৯৮৯-৯০-এর লক্ষ্যমাত্রা হল ১,৫০০ হেক্টর।

২৬। পরিশেষে, এ বছরের বন-সংক্রান্ত কর্মসূচির মূল লক্ষ্য পরিবেশে পরিষেবার অরণ্য 'দূষণ প্রতিরোধে বনসৃজন'। কারণ, পরিবেশ 'পুনর্জীবন ও প্রকৃতি সংরক্ষণে সবুজায়ন' (অপারেশন গ্রীন) অপরিহার্য এই সত্য স্বীকার না করার অর্থ প্রকৃতির নিয়ম ও প্রকৃতির দানকেই অস্বীকার করা।

২৭। পেছনে ফেরার আর পথ নেই এবং তা হবে পরিবেশের অবনমন ও মানুষের বিপদ ডেকে আনা। এ দশক পরিবেশ সচেতনার দশক। জাতীয় ও আন্তর্জাতিক বিশেষজ্ঞরা সতর্কবাণী উচ্চারণ করেছেন আর দেরী নয়। যে জীবনদায়ী ব্যবস্থা প্রকৃতি আমাদের উজাড় করে দিয়েছে তাকে আর বিনষ্ট করা নয়।

২৮। এই কাজ মোকাবিলা করা অতি কঠিন। বামফ্রন্ট সরকার বনভূমির ধ্বংসকারি শক্তিকে পরাস্ত করতে দৃঢ়সংকল্প। প্রকৃতি যেখানে নিঃশেষিত সেই সুন্দরবন ম্যানগ্রোভ অরণ্য অঞ্চলে ২৮তম সেন্ট্রাল ও স্টেট পলিউশ্যান কন্ট্রোল বোর্ড-এর চেয়ারম্যান ও মেম্বার সেক্রেটরিদের মিটিং-এ সুন্দরবন প্রোটোকল ও পুনরুজ্জীবনের প্রস্তাব করেছিলাম তা গৃহীত হয়েছে। এই একটিমাত্র প্রস্তাবই সেন্ট্রাল পলিউশ্যান বোর্ড গ্রহণ করেছিল।

২৯। আমাদের এই সকল প্রচেষ্টা সফল করতে হলে জনগণের সক্রিয় সহযোগিতা ও সমর্থন অবশ্যই প্রয়োজন। নিষ্ঠা, আন্তরিকতা ও নূতন উদ্যম নিয়ে প্রকৃতি ও পরিবেশ সংরক্ষণের কাজে লিপ্ত হয়ে আসুন আমাদের জীবনকে একটু বাসোপযোগী এবং ভবিষ্যৎ

প্রজন্মের জন্য সুখময় করে তুলি। আমি বিশ্বাস করি, এই প্রচেষ্টায় বিপক্ষের মাননীয় সদস্যবৃন্দেরও সমর্থন পাব।

৩০। শেষ করবার আগে আমি আমাদের সেইসব কর্মচারিদের কথা বিশেষ করে বলতে চাই যারা কর্তব্য পালনের প্রকৃতি ও মানুষের হিংস্রতায় প্রাণ দিয়েছেন। তাঁদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাই এবং গর্বের সঙ্গে তাদের নিষ্ঠা ও সাহসিকতার কথা স্মরণ করি।

৩১। এই কথাগুলি বলে আমি ৫২ নং দাবির অধীনে মুখ্যখাত "২৪০৬-বন ও বন্যপ্রাণী (জুলজিক্যাল পার্ক ও লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং ব্যতিরেকে" এবং "৪৪০৬-বন ও বন্যপ্রাণীর মূলধনী ব্যয়"-এর জন্য মোট ৩৬,১৩,৯১,০০০ (ছত্রিশ কোটি তের লক্ষ একানব্বুই হাজার) টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করছি।

## DEMAND No. 53

### Major Head : 2407—Plantations, 4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,91,53,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "2407—Plantations, 4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations".

(This is inclusive of a total sum of Rs. 2,97,89,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 54

### Major Head : 2408—Food Storage and Warehousing and 4408—Capital Outlay on Storage and Warehousing (Excluding Public Undertakings).

**Shri Nirmal Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 58,40,29,000 be granted for expenditure under Demand No. 54, Major Head : "2408—Food Storage and Warehousing and 4408—Capital Outlay on Storage and warehousing (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 14,60,08,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Nirmal Basu was laid on the Table

২। মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৮৬ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "৩৪৫৬-অসামরিক সরবরাহ"-এ চলতি ১৯৮৯-৯০ সালের ব্যয়নির্বাহের জন্য ১,০৭,৮৮,০০০ (এক কোটি সাত লক্ষ অষ্টআশি হাজার) টাকা মঞ্জুর করা

হোক। ১৯৮৯ সালের ২০শে মার্চ ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে ইতিমধ্যে অনুমোদিত ২৬,৯৭,০০০ (ছাব্বিশ লক্ষ সাতানব্বই হাজার) টাকা উপরোক্ত পরিমাণ অর্থের অন্তর্ভুক্ত।

৩। মহাশয়, আমি আমার বাজেট বিবৃতির সঙ্গে খাদ্য ও সরবরাহ বিভাগের কাজ সম্পর্কে একটি পৃথক প্রতিবেদন মাননীয় সদস্যদের নিকট পেশ করছি। যে-সব অসুবিধার মধ্যে এই বিভাগকে কাজ করতে হচ্ছে এবং আগামী দিনে আমাদের কি কাজ করতে হবে সেইসব বিষয়ে প্রতিবেদনে উল্লেখ করা হয়েছে। মাননীয় সদস্যদের নিকট আমার অনুরোধ, এই বিভাগের কাজের সামগ্রিক মূল্যায়ন করার সময় অনুগ্রহ করে এই প্রতিবেদনটিকেও বিবেচনার জন্য গ্রহণ করবেন। প্রতিবেদনে সংশ্লিষ্ট সব তথ্য ও পরিসংখ্যান দেওয়া হয়েছে।

৪। খাদ্য ও সরবরাহের ক্ষেত্রে এখন যে-সব প্রধান বিষয় গুরুত্ব লাভ করেছে সে সম্পর্কে আমি আমার বিবৃতিতে উল্লেখ করব।

৫। এই দপ্তরের কাজ হল গণবন্টন ব্যবস্থার (রেশনিং) মাধ্যমে রাজ্যের ৬ কোটির কিছু বেশি মানুষের জন্য প্রধান কয়েকটি খাদ্যশস্য ও অন্য কিছু অত্যাবশ্যক দ্রব্য সরবরাহ করা এবং সেই সঙ্গে খোলা বাজারে যাতে অবাধে অন্যান্য অত্যাবশ্যক দ্রব্যসামগ্রীর সরবরাহ অব্যাহত থাকে সেদিকে লক্ষ্য রাখা। যদিও এই কাজে প্রচুর অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে, তথাপি রাজ্য সরকার মোটামুটি সাফল্যের সঙ্গে এই দায়িত্ব পালন করে চলেছেন।

৬। খাদ্যশস্যসহ প্রায় প্রতিটি অত্যাবশ্যক দ্রব্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য। চাল, গম, চিনি, তৈলবীজ ও ভোজ্যতেল, লবণ, ডাল, দুগ্ধজাত দ্রব্য, সিমেন্ট, প্রতিটি ক্ষেত্রেই উৎপাদনের ব্যাপারে পশ্চিমবঙ্গে ঘাটতি রয়েছে। ভৌগোলিক কারণে এখানে পেট্রোলজাত দ্রব্য পাওয়া যায় না। কয়লা উত্তোলনের পরিমাণ এই রাজ্যে প্রচুর, কিন্তু কয়লার বন্টন কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রণ করেন এবং আমরা কখনও আমাদের প্রয়োজনমতো কয়লা পাই না।

৭। অধিকাংশ খাদ্যশস্যের ক্ষেত্রে রাজ্যের এই ঘাটতির পেছনে ঐতিহাসিক কারণ রয়েছে। ১৯৪৭ সালে যখন দেশবিভাগ করা হল, তখন অবিভক্ত বঙ্গের প্রধান প্রধান ধান উৎপাদনকারী এলাকা তদানীন্তন পূর্ব পাকিস্তান, এখন বাংলাদেশে পড়ে গেল। পূর্ব পাকিস্তান থেকে পশ্চিমবঙ্গে ৮০ লক্ষ উদ্বাস্তু এসেছেন। নানা কারণে এখন আবার বাংলাদেশ থেকে বহুসংখ্যক মানুষ আসছেন। এখানে কাজের খোঁজে দেশের অন্যান্য রাজ্য থেকে ক্রমাগত লোক আসছেন। জমির ওপর জনসংখ্যার চাপ কেরলের পরেই পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি। ক্রমাগত আসা এই জনসংখ্যার জন্য পশ্চিমবঙ্গে কেবল খাদ্যের ব্যবস্থাই করতে হচ্ছে না, তাদের বাসস্থানের জন্যও এখানকার কৃষি-জমি নষ্ট হচ্ছে। পাটশিল্পকে রক্ষা করে কেন্দ্রীয় সরকার যাতে দেশের জন্য প্রয়োজনীয় বৈদেশিক মুদ্রা অর্জন রাখতে পারেন তার জন্য দেশবিভাগের পর কেন্দ্রীয় সরকারের নির্দেশে এই রাজ্যের ভাল ভাল দামী জমি পাটের জমিতে রূপান্তরিত করা হয়। পশ্চিমবঙ্গের জমির এক বড় অংশে চা-এর উৎপাদন হয় এবং বিস্তৃত এলাকা কয়লা উত্তোলনের জন্য ব্যবহার করা হয়। চা ও কয়লা দুই-ই জাতীয় অর্থনীতির দিক থেকে বিশেষ গুরুত্বপূর্ণ্য চা-বাগান ও কয়লাখনি এলাকায় ধান চাষ হয় না। দেশের অভ্যন্তরে এক রাজ্য থেকে অপর রাজ্যে খাদ্যশস্য চলাচলের ব্যাপারে কোনও আঞ্চলিক নিয়ন্ত্রণ নেই এবং পশ্চিমবঙ্গ থেকে পার্শ্ববর্তী সব রাজ্যে বিশেষ করে বিহারের কয়লাখনি ও

অন্য শিল্পাঞ্চলে পরিশ্চমবঙ্গে উৎপাদিত বেশ কিছু পরিমাণ খাদ্যশস্য চলে যায়। পশ্চিমবঙ্গে খাদ্যশস্যের ক্ষেত্রে ঘাটতি হবার এই হল কারণ। জাতীয় স্বার্থ রক্ষা করতে গিয়েই পশ্চিমবঙ্গে এই ঘাটতি। সুতরাং, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের এই ঘাটতি পূরণের জন্য প্রত্যক্ষভাবেই দায়বদ্ধ।

৮। এই রাজ্যে সাম্প্রতিক বৎসরগুলিতে তন্ডুলজাতীয় শস্যের (চাল, গম প্রভৃতি) উৎপাদনে উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। ১৯৭৭ সালে চাল ও গমের মোট উৎপাদনের পরিমাণ এই রাজ্যে ছিল ৭১,০৭,০০০ মেট্রিক টন। ১৯৮৮ সালে এই উৎপাদন বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে ১,০৩,৬১,০০০ মেট্রিক টন। তথাপি খাদ্যশস্যের ক্ষেত্রে এখনও আমাদের ঘাটতি আছে। তবে যেভাবে খাদ্যশস্যের উৎপাদন বাড়ছে তাতে এই আশা আমরা নিশ্চয়ই করতে পারি যে আগামী কয়েক বৎসরের মধ্যেই খাদ্যশস্যের উৎপাদনে আমরা স্বয়ংসম্পূর্ণ হতে সক্ষম হবে। আর, কেন্দ্রীয় সরকার যদি উত্তরবঙ্গের তিস্তা সেচ প্রকল্পের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করেন, তাহলে উত্তরবঙ্গে সেচসেবিত ৫টি জেলায় যে বাড়তি খাদ্যশস্য উৎপন্ন হবে তাতে মোট উৎপাদন যথেষ্ট বেড়ে যাবে। গত তিন বৎসরে এই রাজ্যে তৈলবীজের উৎপাদনও বিশেষভাবে বেড়েছে। তথাপি, তৈলবীজের ক্ষেত্রেও আমাদের কিছুটা ঘাটতি আছে।

৯। যেভাবেই হোক না কেন, গণবন্টন ব্যবস্থার মাধ্যমে খাদ্যশস্য ও অন্যান্য অত্যাবশ্যক দ্রব্যের সরবরাহ এবং খোলা বাজারেও এইসব জিনিসের যোগান ঠিক রাখতে হলে আমাদের কেন্দ্রীয় সরকার এবং কয়েকটি রাজ্যের সরকার পশ্চিমবঙ্গের জন্য প্রয়োজনীয় সরবরাহের ব্যাপারে যে বৈষম্য, বাধাদান ও মারপ্যাঁচের নীতি অনুসরণ করছেন তার ফলে এই রাজ্যে অত্যাবশ্যক দ্রব্যসমূহের সরবরাহ প্রায়ই বাধাপ্রাপ্ত হচ্ছে এবং তার ফলে সাধারণ মানুষকে বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হতে হচ্ছে। উৎপাদক ও ব্যবসায়ীদের একাংশের অসৎ কাজকর্মও এই অবস্থার জন্য দায়ী।

১০। আমরা গণবন্টন ব্যবস্থার ওপর অত্যন্ত জোর দিই। এই রাজ্যের মোট জনসংখ্যার সবাই রেশনিং-এর মধ্যে আছেন। রাজ্যের যে-কোনও দূরবর্তী স্থানে, তা দার্জিলিং-এর পাহাড়েই হোক, বা সুন্দরবনের নদী অঞ্চলে হোক কিংবা গভীর বনের মধ্যে কোনও এলাকা হোক, এই রাজ্যের সব জায়গাতেই ন্যায্যমূল্যের দোকান বা রেশন দোকান আছে। বৃহত্তর কলকাতা, হাওড়া, হুগলি ও উত্তর ২৪-পরগনা জেলার শিল্পাঞ্চল এবং দুর্গাপুর-আসানসোল এলাকা নিয়ে যে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা আছে সেখানে ১ কোটির কিছু বেশি মানুষ ২,৭৪৫টি ন্যায্যমূল্যের দোকান বা রেশন দোকানের মাধ্যমে তাদের রেশন দ্রব্য সংগ্রহ করেন। আর রাজ্যের বাকি এলাকায় যে আংশিক রেশন ব্যবস্থা আছে, সেখানে ১৭,৯৪৫টি ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে ৫ কোটির কিছু বেশি মানুষ তাদের রেশন দ্রব্য সংগ্রহ করেন। বিধিবদ্ধ রেশন এলাকায়, বিশেষ করে বৃহত্তর কলকাতা অঞ্চলে অনেকগুলি জিনিস রেশন দোকানের মাধ্যমে বন্টন করা হয়। এগুলি হল : (১) চাল, (২) গম, (৩) চিনি, (৪) ভোজ্যতেল, (৫) কাপড়কাচা সাবান, (৬) গায়েমাখা সাবান, (৭) বিস্কুট, (৮) গুঁড়ো মশলা, (৯) আয়োডিনযুক্ত লবণ, (১০) ঘি, (১১) মোমবাতি, (১২) দেশলাই, (১৩) কন্ট্রোল কাপড়, (১৪) জনতা ধুতি ও শাড়ি এবং (১৫) খাতা। এছাড়া লাইসেন্সপ্রাপ্ত ব্যবসায়ীদের মারফৎ কেরোসিন তেলও দেওয়া হয়। ভারতের আর কোনও রাজ্যে গণবন্টন ব্যবস্থায় এতগুলি জিনিস দেওয়া হয় না।

যদিও আংশিক রেশন এলাকায় এখন পর্যন্ত এই সবকটি জিনিস সরবরাহ করা সম্ভব হয়নি, তথাপি পর্যায়ক্রমে এই সবই আংশিক রেশন এলাকায় সরবরাহ করার ইচ্ছা আমাদের আছে। গণবন্টন ব্যবস্থার জন্য এই ব্যাপক আয়োজন করার ফলে সমাজের দরিদ্র শ্রেণীর মানুষ তাদের অনেকগুলি অত্যাবশ্যক দ্রব্য খোলা বাজারের চেয়ে কম দামে রেশন দোকান থেকে পাচ্ছেন। আর, গণবন্টনের মাধ্যমে দেওয়া জিনিসগুলির দাম খোলা বাজারের চেয়ে কম হওয়ায় খোলা বাজারে সাধারণ মূল্যস্তরের ওপর এর উল্লেখযোগ্য প্রভাব লক্ষ্য করা যায়। পশ্চিমবঙ্গে শক্তিশালী গণবন্টন ব্যবস্থা রয়েছে বলেই অন্যান্য অনেক রাজ্যের তুলনায় এখানে জিনিসপত্রের দাম কম। ১৯৮৭-এর ভোজ্যতেল সংকটের সময় এই পরিস্থিতির যথাযথ মোকাবিলা করা সম্ভব হয়েছিল, কারণ, পর্যাপ্ত পরিমাণ রেপসিড তেল সেদিন গণবন্টনের মাধ্যমে দেওয়া হয়েছিল। কিন্তু, দুর্ভাগ্যবশত, কেন্দ্রীয় সরকার এখন যেভাবে চলছেন তাতে এই রাজ্যের সামগ্রিক গণবন্টন ব্যবস্থাই নষ্ট হতে বসেছে। কেন্দ্রীয় সরকার মারাত্মকভাবে আমাদের প্রধান তিনটি রেশন দ্রব্য অর্থাৎ চাল, গম ও ভোজ্যতেলের বরাদ্দ কমিয়ে দিয়েছেন এবং যে সামান্য পরিমাণ বরাদ্দ করা হচ্ছে তারও সব সময় নিয়মিতভাবে এসে পৌঁছচ্ছে না। তাছাড়া, "মানের পরিমাণ অধিকতরভাবে হ্রাস করার" নির্দেশ জারি করে পাঞ্জাব ও হরিয়ানার পচা চাল জোর করে চাপানোর উদ্দেশ্যে এফ সি আই এখন এই রাজ্যের জন্য প্রায়শই মানুষের খাবার অযোগ্য চাল সরবরাহ করছেন। গণবন্টনের জন্য নির্দিষ্ট প্রায় প্রতিটি জিনিস, অর্থাৎ চাল, গম, চিনি ও ভোজ্যতেলের দাম কেন্দ্রীয় সরকার 'প্রশাসনিক মূল্যনীতি' অনুসারে ক্রমাগত বাড়িয়ে চলেছেন। এই অবস্থায়, তাই, আমার মনে হচ্ছে, কেন্দ্রীয় সরকার গণবন্টন ব্যবস্থাকে চালু রাখতে চান না। তাঁরা এটা সম্ভবত তুলে দিতে চান।

১১। প্রতি মাসে গণবন্টনের জন্য আমাদের প্রয়োজন ১,৫০,০০০ মেট্রিক টন চাল ও ১,৩০,০০০ মেট্রিক টন গম। কেন্দ্রীয় সরকার অবশ্য বেশ কিছুদিন ধরে আমাদের দিয়ে আসছিলেন, প্রতি মাসে ১,২৫,০০০ মেট্রিক টন চাল ও ১,২৬,০০০ মেট্রিক টন গম। কিন্তু ফেব্রুয়ারি ১৯৮৮ থেকে তাঁরা প্রথমে চাল ও পরে গমের বরাদ্দ কমানো শুরু করলেন এবং জুন ১৯৮৮ থেকে তারা এই রাজ্যের জন্য চালের বরাদ্দ ৮০,০০০ মেট্রিক টন এবং গমের বরাদ্দও এই ৮০,০০০ মেট্রিক টনই করে দিলেন। আর, ফেব্রুয়ারি ১৯৮৯ থেকে চালের মাসিক বরাদ্দ কমিয়ে দেওয়া হল মাত্র ৬৪,০০০ মেট্রিক টন। সুতরাং, দেখা যাচ্ছে, এক বছরের মধ্যে তারা আমাদের চালের বরাদ্দ একেবারে অর্দ্ধেকে নামিয়ে আনলেন। রেপসিড তেলের মাসিক বরাদ্দও দারুণভাবে কমিয়ে দেওয়া হয়েছে। ডিসেম্বর ১৯৮৭-তে রেপসিড তেলের মাসিক বরাদ্দ ছিল ২০,০০০ মেট্রিক টন, আর ১৯৮৮-এর ডিসেম্বরে তা কমিয়ে করা হল মাত্র ২,০০০ মেট্রিক টন। জানুয়ারি ১৯৮৮-তে এই বরাদ্দ সামান্য বাড়িয়ে করা হল ৪,১০০ মেট্রিক টন। জানুয়ারি ১৯৮৮-তে এই বরাদ্দ সামান্য বাড়িয়ে করা হল ৪,১০০ মেট্রিক টন। জানুয়ারি ১৯৮৮-তে এই বরাদ্দের পরিমাণ ছিল ১৪,০০০ মেট্রিক টন। ফেব্রুয়ারি ১৯৮৯-তেও বরাদ্দ একই রাখা হয়েছে। এইভাবে বরাদ্দের পরিমাণ সাংঘাতিকভাবে কমিয়ে দেবার ফলে রেশনে মাথাপিছু চাল, গম, ভোজ্যতেল, সবকিছুর পরিমাণই আমাদের বিশেষভাবে কমিয়ে দিতে হয়েছে। বিধিবদ্ধ রেশন এলাকায় যেখানে সরকার আইনত সব মানুষের জন্য রেশনে খাদ্যশস্য সরবরাহ করতে দায়বদ্ধ সেখানেও চাল, গমের পরিমাণ কমিয়ে দিতে

লেভী চিনি সরবরাহের ক্ষেত্রেও পশ্চিমবঙ্গ তার ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হচ্ছে।

আমাদের বার্ষিক প্রয়োজন যেখানে ৪ লক্ষ ৮০ হাজার মেট্রিক টন সেখানে এই রাজ্যের জন্য লেভী চিনি বরাদ্দের পরিমাণ মোটামুটি ৩ লক্ষ ১০ হাজার মেট্রিক টন। আর, কার্যক্ষেত্রে যা সরবরাহ করা হয় তা এই বরাদ্দের চেয়েও কম। যখন দেশে চিনি উৎপাদনের ক্ষেত্রে সর্বকালীন রেকর্ড হয়েছে তখনই এই ব্যবস্থা! আর লেভীমুক্ত চিনি সরকারকে বন্টনের জন্য দেওয়া কেন্দ্র তো প্রায় বন্ধই করে দিয়েছেন। এই বিবৃতির সঙ্গে পেশ করা প্রতিবেদন থেকে মাননীয় সদস্যারা নিশ্চয়ই বুঝতে পারছেন, এই রাজ্যের জন্য খাদ্যশস্যবাহী রেল রেক ঠিকমতো না আসা এবং এফ সি আই-এর নানাবিধ গাফিলতির জন্য গণবন্টনের দেবার জন্য চাল, গম, চিনি প্রায়ই পাওয়া যাচ্ছে না। এই বছর পুজোর সময় প্রায় এক সপ্তাহ দক্ষিণ কলকাতার অধিকাংশ রেশন দোকানে কোনও চাল সরবরাহ করা সম্ভব হয়নি। অতীতে কখনও এমন ঘটনা ঘটে নি। এফ সি আই-এর সঙ্গে নিয়মিত বৈঠক, খাদ্য ও সরবরাহ দপ্তরের অফিসারদের খবরদারি, দিল্লিতে এফ সি আই কর্তৃপক্ষ ও কেন্দ্রীয় সরকারের কাছে জরুরি চিঠি ও টেলেক্স বার্তা প্রেরণ, এমনকি আমার বারে বারে দিল্লি গমন, কোনও কিছুতেই দিল্লির কর্তাদের ঘুম ভাঙানো সম্ভব হয়নি। আমরা আমাদের প্রয়োজনীয় দ্রব্যসামগ্রী দিল্লি থেকে পাচ্ছি না। কেন্দ্রীয় সরকার হয় আমাদের এইসব জিনিস দিতে চান না, অথবা এইসব জিনিস সরবরাহ করার মতো গুরুত্বপূর্ণ কাজ করার কোনও যোগ্যতাই এঁদের নেই।

১২। গণবন্টন প্রসঙ্গে আর একটি গুরুতর অন্যায় হল, কেন্দ্রীয় সরকার রেশন দ্রব্যের দাম 'প্রসাসনিক মূল্যনীতি' অনুসারে ক্রমাগত বাড়িয়ে চলেছেন। ৫ই অক্টোবর, ১৯৮২ থেকে ২৫শে জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত রেশনে বন্টনের চালের দাম কেন্দ্রীয় সরকার ৭ বার বাড়িয়েছেন। এক কুইন্টাল সাধারণ (কমন) চালের দাম এই সময়ের মধ্যে ১৮৮ টাকা থেকে ২৪৪ টাকা করা হয়েছে। এই সময়ে ফাইন চালের দাম বেড়েছে ২০০ টাকা থেকে ৩০৪ টাকা এবং সুপারফাইন চাল ২৫০ টাকা থেকে ৩২৫ টাকা। বিস্ময়ের বিষয়, সুসংহত উপজাতি উন্নয়ন প্রকল্পের (আই টি ডি পি) অন্তর্ভুক্ত দরিদ্র মানুষের জন্যও চালের দাম বাড়ানো হচ্ছে। মাত্র তিন বছরের মধ্যে আই টি ডি পি এলাকায় চালের দাম দু'বার বাড়ানো হল। জানুয়ারি, ১৯৮৯-এর মূল্যবৃদ্ধির সময় আই টি ডি পি এলাকায় সাধারণ (কমন) চালের দাম প্রতি কুইন্টালে ৩৪ টাকা বাড়ানো হল। এই বৃদ্ধির শতকরা হার ২১ ভাগ। ফাইন চালের ক্ষেত্রে কুইন্টাল প্রতি মূল্য বৃদ্ধি করা হয়েছে ৭১ টাকা—মূল্য বৃদ্ধির হার শতকরা ৩৯ ভাগ এবং সুপারফাইন চালের দাম বাড়ানো হয়েছে কুইন্টালে ৭৭ টাকা, বৃদ্ধির হার এখানে শতকরা ৪১ ভাগ। একইভাবে আমরা দেখি, ১লা এপ্রিল ১৯৮১ থেকে ২৫শে মার্চ ১৯৮৮-এর মধ্যে রেশনিং-এর জন্য দেওয়া গমের দাম ৬ বার বাড়ানো হয়েছে। আই ডি ডি পি মৌজা ছাড়া অন্য এলাকায় গমের দাম এই সময়ে প্রতি কুইন্টাল ১৪৫ টাকা থেকে বেড়ে হয়েছে ২০৪ টাকা। আর আই টি ডি পি এলাকায় এই সময়ে গমের দাম বেড়েছে দু'বার এবং প্রতি কুইন্টালে এই দাম ১২৫ টাকা থেকে বেড়ে হয়েছে ১৩৯ টাকা। ১৫ই নভেম্বর; ১৮১ থেকে ১লা জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত লেভী চিনির দাম ৮ বার বাড়ানো হয়েছে, এবং এক কিলোগ্রাম চিনির দাম এই সময়ে ৩ টাকা ৬৫ পয়সা থেকে বেড়ে দাঁড়িয়েছে ৫ টাকা ২৫ পয়সা। রেপসিড তেলের দাম ১৭ই ফেব্রুয়ারি, ১৯৮৮ থেকে ১লা সেপ্টেম্বর, ১৯৮৮ এই সময়ে ৫ বার বাড়ানো হয়েছে। ১৯শে সেপ্টেম্বর ১৯৮১ থেকে ৫ই ফেব্রুয়ারি ১৯৮৬-এর মধ্যে কেরোসিন তেলের দাম ৪ বার বাড়ানো হয়েছে, এবং কেরোসিন

তেলের দাম প্রতি লিটারে ১ টাকা ৫৮ পয়সা থেকে বেড়ে ১ টাকা ৯৮ পয়সা হয়েছে। সুতরাং দেখা যাচ্ছে, কেন্দ্রীয় সরকার গণবন্টন ব্যবস্থার মাধ্যমে দেওয়া জিনিসপত্রের দাম বাড়িয়ে দিয়ে সাধারণভাবে বাজারে মূল্যবৃদ্ধির পথ সুগম করে দিচ্ছেন।

১৩। কেরোসিন তেল, জ্বালানি কয়লা ও সিমেন্টের ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার আমাদের প্রয়োজন পুরোপুরি মেটাচ্ছেন না। প্রতি বৎসর এই রাজ্যের জন্য প্রয়োজন ১২ লক্ষ কিলো লিটারের মতো কেরোসিন তেল। কিন্তু ১৯৮৭ সালের জন্য কেন্দ্রের বরাদ্দের পরিমাণ ছিল ৭,৭৪.৫৩০ কিলো লিটার আর ১৯৮৮-এর জন্য ৮,৩৮,৫৬৭ কিলো লিটার। জ্বালানি কয়লার ক্ষেত্রে আমাদের বার্ষিক প্রয়োজন ১২ লক্ষ মেট্রিক টনের মতো, কিন্তু ১৯৮৮ সালের জন্য এই বাবদ কেন্দ্রের বরাদ্দ ছিল ৭ লক্ষ ৮০ হাজার, আর কার্যক্ষেত্রে দেওয়া হয়েছে মাত্র ৫ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন। গত কয়েক বছর ধরেই এই রাজ্যের জন্য লেভী সিমেন্টের বরাদ্দ ক্রমাগত কমানো হয়েছে। তাছাড়া, কেন্দ্রীয় সরকারের বরাদ্দ অনুসারে যে কর্মসূচি প্রণয়ন করা হয়েছে সেই অনুযায়ী বিভিন্ন সিমেন্ট কোম্পানির কাছে টাকা জমা দিয়েও ঠিকমতো সিমেন্ট পাওয়া যায় নি। এর ফলে এই রাজ্যের নানা ধরনের উন্নয়নমূলক কাজে বাধার সৃষ্টি হয়েছে। শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকার সিমেন্টের ওপর সকল নিয়ন্ত্রণ তুলে দিয়েছেন এবং পরিণতিস্বরূপ ইতিমধ্যেই খোলা বাজারে সিমেন্টের দাম বাড়া শুরু করেছে। সরকারের বিভিন্ন বিভাগ, পৌরপ্রতিষ্ঠান, পঞ্চায়েত সংস্থা ও আরও নানা ধরনের সংস্থার উন্নয়নের কাজে এর ফলে অসুবিধা হবে এবং নিম্ন-মধ্যবিত্ত যে-সব মানুষ এতদিন নিজেদের বাড়ি তৈরির জন্য কিছু শর্তসাপেক্ষে কম দামে লেভী সিমেন্ট পেতেন তারাও ক্ষতিগ্রস্ত হবেন। স্পষ্টই বোঝা যাচ্ছে, কেন্দ্রীয় সরকার সিমেন্ট লেভির কাছে আত্মসমর্পণ করলেন।

১৪। ১৯৮৭ সালে এই রাজ্যে ভোজ্যতেলের সংকটের সময় কয়েকটি ভোজ্যতেল উৎপাদনকারী রাজ্যের সরকার পশ্চিমবঙ্গে ভোজ্যতেল পাঠানো বন্ধ করে দিয়েছিলেন। কিছুদিন আগে একটি প্রধান গম উৎপাদনকারী রাজ্যের সরকারও এই রাজ্যে গম পাঠানো বন্ধ করে দিয়েছিলেন। দেশের মধ্যে একটি অঞ্চল থেকে অপর একটি অঞ্চলে তৈলবীজ, ভোজ্যতেল, গম বা এই জাতীয় কোনও জিনিসের চলাচলের ওপর কোনও নিয়ন্ত্রণ নেই। সুতরাং অন্য কোনও রাজ্য থেকে পশ্চিমবঙ্গে ভোজ্যতেল বা গম পাঠানো বন্ধ করা কেবল অন্যায় নয়, এই জাতীয় কাজ বেআইনিও বটে। আমরা এই ব্যাপারে সংশ্লিষ্ট রাজ্যের সরকার এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করেছি, কিন্তু দুর্ভাগ্যবশত তাঁদের কাছ থেকে উল্লেখযোগ্য সাড়া আমরা পাই নি।

১৫। ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্রে যে-সব অন্যায় কাজকর্ম চলছে এবং চোরাবাজারি, মজুতদারি, মুনাফাবাজি, ভেজালের কারবার প্রভৃতি বিষয়ে রাজ্য সরকার সম্পূর্ণ সজাগ রয়েছেন এবং এইসব দুষ্কর্ম বন্ধ কররার জন্য কঠোরতম ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্য সরকার দৃঢ়প্রতিজ্ঞ। মাননীয় সদস্যবৃন্দের নিশ্চয়ই মনে আছে, আগস্ট ১৯৮৭-এ সময়মতো ব্যবস্থা গ্রহণ করে রাজ্য সরকার সরষের তেলের দাম বেঁধে দেওয়া এবং তারপর সরষের তেলের অসাধু উৎপাদক, আমদানিকারক ও ব্যবসায়ীদের বিরুদ্ধে কঠোর শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করার ফলেই শেষ পর্যন্ত খোলা বাজারে সরষের তেলের দাম নামিয়ে আনা সম্ভব হয়েছিল। ১৯৮৮ সালে এই রাজ্যে অত্যাবশ্যক পণ্য আইনের বিভিন্ন ধারা ভঙ্গ করার অভিযোগে ২,৭৮২টি

ক্ষেত্রে হানা দেওয়া হয়েছে এবং ১,৯২০ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। এই সময়ে ১,২৩০ জনের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে এবং এদের মধ্যে ৪৭ জনের শাস্তি হয়েছে। তাছাড়া, পুলিশ ১৯৮৮ সালে ৫ কোটি ৮৭ লক্ষ ৮৯ হাজার ১৭৪ টাকা ৭৫ পয়সার মাল বাজেয়াপ্ত করেছে।

১৬। নানা অসুবিধার মধ্যে কাজ করেও রাজ্য সরকার কর্তৃক গণবন্টন ব্যবস্থাকে কার্যকরভাবে চালু রাখা এবং অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করার ফলে এই রাজ্যে মূল্যবৃদ্ধিকে কিছুটা নিয়ন্ত্রণের মধ্যে রাখা সম্ভব হয়েছে। দেশের পুঁজিবাদী অর্থনীতির বাজার ব্যবস্থা, কেন্দ্রীয় সরকার কর্তৃক ক্রমাগত বিপুল পরিমাণ ঘাটতি বাজেট নীতির অনুসরণ এবং এই সঙ্গে বাজারে কাগজের নোটের পরিমাণ বৃদ্ধি, বারে বারে রেলের মাসুল বৃদ্ধি এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক 'প্রশাসনিক নীতি' অনুসারে নিত্যব্যবহার্য দ্রব্যসমূহের মূল্যবৃদ্ধি এই সবের অবশ্যম্ভাবী পরিণতিস্বরূপ জিনিসপত্রের দাম বাড়তে বাধ্য। ভারতীয় অর্থনীতির অবিচ্ছেদ্য অঙ্গ হবার ফলে পশ্চিমবঙ্গেও এই ক্ষেত্রে কোনও ব্যতিক্রম সম্ভব নয়। তথাপি, অন্যান্য অনেক রাজ্যের তুলনায় এই রাজ্যে মূল্যবৃদ্ধির হার কম। এই কথা সত্য যে, গণবন্টনের জন্য নির্দিষ্ট দ্রব্যসমূহের সরবরাহে বিশেষ ঘাটতি সৃষ্টি হওয়ায় এবং পূর্বে উল্লেখিত অন্যান্য কারণের জন্য পূর্বের কয়েকটি বৎসরের তুলনায় ১৯৮৮ সালে পশ্চিমবঙ্গে মূল্যবৃদ্ধির হার একটু বেশি হয়েছে। তথাপি, মূল্যবৃদ্ধির ব্যাপারে সর্বভারতীয় গড় এবং অন্যান্য রাজ্যের মূল্য পরিস্থিতির সঙ্গে মিলিয়ে দেখলে দেখা যাবে, অন্যান্য মহানগর ও দেশের নানা অঞ্চলের তুলনায় কলকাতা এমনকি এই রাজ্যের পল্লী অঞ্চলও মূল্যবৃদ্ধির হার অপেক্ষাকৃত কম। নিম্নের সারণি থেকে এই জিনিস বোঝা যাবে ঃ

**উপভোক্তা মূল্যসূচক (ডিসেম্বর ১৯৮৮-এর হিসাব)**
(ভিত্তি বৎসর ১৯৬০=১০০)

| মহানগর/রাজ্য | শহর এলাকা শিল্প-শ্রমিক | শহরাঞ্চলের | অন্যকৃষি-শ্রমিক |
|---|---|---|---|
| সর্বভারতীয় গড় | ৮১৮ | ৭২৯ | ৭৪১ |
| বোম্বাই/মহারাষ্ট্র | ৮৬৫ | ৬৯৯ | ৭৫০ |
| কলকাতা/পশ্চিমবঙ্গ | ৮১১ | ৬০৯ | ৬৮৩ |
| দিল্লি/পাঞ্জাব (হিমাচল প্রদেশ, হরিয়ানা, পাঞ্জাব) | ৮৭০ | ৬৮৬ | ৮৩৩ |
| মাদ্রাজ/তামিলনাড়ু | ৮৪৩ | ৮৩৬ | ৭০৯ |

সূত্র ঃ (১) লেবার ব্যুরো, ভারত সরকার
(২) সেন্ট্রাল স্ট্যাটিসটিকাল অরগানাইজেশন, ভারত সরকার

১৭। জুলাই, ১৯৮৮-র বেহালার ভোজ্যতেল দুর্ঘটনা আমাদের স্নায়ুমূলে প্রচণ্ডভাবে আঘাত করে সবাইকে সচকিত করে তুলেছে। বেহালার একটি রেশন দোকান থেকে সরবরাহ

করা ভোজ্যতেলে রান্না করা খাবার খেয়ে এই এলাকার বহুসংখ্যক মানুষ গুরুতরভাবে অসুস্থ হয়ে পড়েন এবং অনেকে স্থায়ীভাবে পঙ্গু হয়ে যান। এ-কথা এখন প্রমাণ হয়েছে যে, পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম লিমিটেড-এর এজেন্টের পক্ষ থেকে অন্যান্য আরও কয়েকটি দোকানের সঙ্গে বেহালার এই রেশন দোকানে রেপসীড তেল সরবরাহ করা হয় তা খাঁটি ছিল এবং তেলের মধ্যে যে ভেজাল তা পরে এই দোকানেই মেশানো হয়েছে। এ কথাও ঠিক যে সংশ্লিষ্ট রেশন দোকানের মালিক ও দোকানের সঙ্গে যুক্ত অন্য ব্যক্তিদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। দোকানের লাইসেন্স বাতিল করা হয়েছে এবং প্রাথমিক তদন্তে যাদের অপরাধী বলে মনে হয়েছে তাদের সবাইকে গ্রেপ্তার করা হয়েছে ও তাদের বিরুদ্ধে আদালতে মামলাও দায়ের করা হয়েছে। কিছু প্রশাসনিক ব্যবস্থাও এই প্রসঙ্গে গ্রহণ করা হয়েছে। তথাপি, এই ব্যাপারে আমরা কোনওরূপ আত্মতুষ্টির মনোভাব গ্রহণ করি নি। কেবলমাত্র ভোজ্যতেলই নয়, গণবন্টনের মাধ্যমে দেওয়া সকল দ্রব্যের গুণগত মান যাতে বজায় থাকে তার জন্য বিশেষ সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের সংগঠনকে এই কাজের জন্য জোরদার করা হয়েছে এবং খাদ্য ও সরবরাহ বিভাগের সঙ্গে যুক্ত পরিদর্শন ও মান নিয়ন্ত্রণ অধিকারকে (ডাইরেকটরেট অব ইন্সপেকশন অ্যান্ড কোয়ালিটি কন্ট্রোল) শক্তিশালী করা হয়েছে। গ্রাম ও শহরে রেশন দেকানগুলিতে যাতে নিয়মিত ও কার্যকরভাবে পরিদর্শন করা হয় সেদিকে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। খাদ্য ও সরবরাহ বিভাগ রাজ্য সরকারের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগ, বিভিন্ন পৌরসংস্থা ও পুলিশের সঙ্গে একজোটে কাজ করে খাদ্যে ভেজাল দূর করার জন্য চেষ্টা করছেন। এই কঠিন কাজে আমি মাননীয় সদস্যদের এবং তাদের মাধ্যমে রাজ্যের জনগণের সহযোগিতা প্রার্থনা করি।

১৮। উপভোক্তা সংরক্ষণ আইন, ১৯৮৬-কে কার্যকর করার জন্য আমরা এই রাজ্যে ইতিমধ্যেই কিছু ব্যবস্থা গ্রহণ করেছি। এই ব্যাপারে অদূর ভবিষ্যতে আমরা আরও কিছু ব্যবস্থা গ্রহণ করব। অভিযোগ দুরীকরণের উদ্দেশ্যে প্রস্তাবিত রাজ্য কমিশন ও জেলা ফোরামও শীঘ্রই স্থাপন করা হবে। কিন্তু উপভোক্তা স্বার্থ সংরক্ষণের বিষয়টিকে নেহাত একটি আইনগত ব্যাপারে বলে মনে করলে হবে না। উপভোক্তা স্বার্থ রক্ষা করতে হলে উপভোক্তাদের মধ্যে তাদের স্বার্থ সম্পর্কে সম্যক চেতনা সৃষ্টি করতে হবে এবং যারা উপভোক্তাদের নানারূপ অসুবিধার জন্য দায়ী ক্ষেত্রবিশেষে তাদের বিরুদ্ধে প্রত্যক্ষ প্রতিরোধও গড়ে তুলতে হবে। আমাদের সবাইকে এই কাজে উদ্যোগ গ্রহণ করতে হবে।

১৯। পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম লিমিটেড ভাল কাজ করছেন।প্রতি বৎসরই তাদের বার্ষিক ব্যবসার পরিমাণ বাড়ছে। ১৯৮৫-৮৬ সালে যেখানে অর্থমূল্যের হিসাবে এই সংস্থার বার্ষিক ব্যবসার মোট পরিমাণ ছিল ১৬১ কোটি ১২ লক্ষ টাকা এবং ১৯৮৬-৮৭-এ ছিল ১৮২ কোটি ৬৮ লক্ষ টাকা, সেখানে ১৯৮৭-৮৮-এ এই পরিমাণ বৃদ্ধি পেয়ে হয়েছে ২৩৪ কোটি ৪৬ লক্ষ টাকা। ১৯৮৭-৮৮ সালে এই সংস্থার মোট লাভের পরিমাণ ৯ কোটি ৬৪ লক্ষ টাকা। আয়করসহ সব রকম কর এবং ৩ কোটি ৯২ লক্ষ টাকার টার্নওভার ট্যাক্স দেবার পর এই বৎসর নীট লাভের পরিমাণ দাঁড়িয়েছে ২ কোটি ৭১ লক্ষ টাকা। এই সংস্থার ব্যবসার আরও বৃদ্ধি এবং এর প্রশাসনকে শক্তিশালী করার জন্য চেষ্টা করা হচ্ছে।

২০। ভারতীয় খাদ্য নিগম বা এফ সি আই-এর কাছ থেকে খাদ্যশস্যের অভ্যন্তরীণ বন্টন ব্যবস্থার দায়িত্ব এখন পর্যন্ত ৪টি জেলায় গ্রহণ করা হয়েছে। এই ৪টি জেলা হল ঃ পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম ও বর্ধমান। আগামী ১লা এপ্রিল, ১৯৮৯ তারিখে আরও ৪টি জেলায় এই কাজের দায়িত্ব এফ সি আই-এর কাছ থেকে নেওয়া হবে। নতুন এই ৪টি জেলা হল ঃ উত্তর ২৪-পরগনা, হুগলি, নদীয়া ও মুর্শিদাবাদ। বাকি জেলাগুলিতেও এই কাজ যত শীঘ্র সম্ভব করা হবে।

২১। আমরা আনন্দিত, দীর্ঘদিন চেষ্টার পর ব্যাঙ্কগুলি রেশন ব্যবসায়ীদের তাদের ব্যবসার জন্য ঋণ দিতে সম্মত হয়েছেন। কিন্তু এখন পর্যন্ত তারা কেবলমাত্র কলকাতা ও তার পার্শ্ববর্তী অঞ্চলের বিধিবদ্ধ রেশন এলাকায় এই ঋণ দিতে সম্মত হয়েছেন। কিন্তু আংশিক রেশন এলাকার রেশন ব্যবসায়ীদের ঋণ দিতে এখনও ব্যাঙ্কের আপত্তি আছে। আমি ব্যাঙ্কসমূহের কর্তৃপক্ষের কাছে আংশিক রেশন এলাকায় এই ঋণ প্রকল্প সম্প্রসারিত করার জন্য বিশেষভাবে আবেদন জানাচ্ছি।

২২। বিধিবদ্ধ ও আংশিক রেশনিং এলাকার রেশন দোকানের মালিকদের অসুবিধা দূর করার জন্য আমরা সর্বদাই সচেষ্ট। এই ব্যাপারে আমাদের পক্ষে যতটা সম্ভব তা আমরা করেছি, তদের কমিশনও আমরা বাড়িয়ে দিয়েছি। কিন্তু দুর্ভাগ্যবশত, গত বৎসর তারা একাধিকবার বিনা কারণে ধর্মঘট করেছেন এবং গণবন্টনের মাধ্যমে দেওয়া খাদ্যশস্য ও অন্যান্য প্রয়োজনীয় দ্রব্যসামগ্রী সরবরাহে বাধার সৃষ্টি করেছেন। কেবল রেশন দোকানের মালিকরাই নন, এফ সি আই-সহ আরও কয়েকটি সংগঠনের কর্মচারিরাও এইরূপ ধর্মঘট করেছেন এবং তার ফলে গণবন্টন ব্যবস্থা বিপর্যস্ত হয়েছে। নিজেদের ন্যায্য দাবি আদায়ের জন্য সংগ্রাম করার গণতান্ত্রিক অধিকার এই রাজ্যে শ্রমিক-কর্মচারিদের আছে। কিন্তু যদি তাদের কাজের ফলে অত্যাবশ্যক দ্রব্যসামগ্রী সরবরাহে বাধার সৃষ্টি হয় তবে তাকে সমাজের বিরুদ্ধে সংগঠিত একটি অপরাধ বলেই আমরা মনে করব। যারা এইভাবে গণবন্টনে বিপর্যয় সৃষ্টি করেন তাদের আমি সতর্ক করে দিতে চাই যে, ভবিষ্যতে তারা এমন কাজ করলে রাজ্য সরকার তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করতে বাধ্য হবে।

২৩। আমরা জানি নানা কারণে বেশ কিছু পরিমাণ জাল রেশন-কার্ড এই রাজ্যে এখনও আছে। ১৯৮৮ সালে ১ লক্ষ ১ হাজার ৭৪৬টি এইরূপ জাল রেশন-কার্ড বাতিল করা হয়েছে। তথাপি রাজ্য সরকার এই ব্যাপারে কোনওরূপ আত্মসন্তুষ্টির মনোভাব নিয়ে চলছেন না। বাংলাদেশের সীমান্তবর্তী এলাকাসহ রাজ্যের সর্বত্র জাল রেশন-কার্ড ধরার কাজে জোর দেওয়া হয়েছে।

২৪। মহাশয়, এই কথা স্বীকার করা প্রয়োজন যে, দেশের বর্তমান সামাজিক-আর্থিক ব্যবস্থায় পরিবর্তন, উৎপাদন ও বন্টনের ওপর মুষ্টিমেয় ধনী উৎপাদক ও ব্যবসায়ীর একচেটিয়া নিয়ন্ত্রণের অবসান এবং মূল্যবৃদ্ধির সহায়ক কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতিসমূহ বন্ধ না হলে কখনও ক্রেতাসাধারণের কাছে নিয়মিতভাবে ন্যায্য মূল্যে খাদ্যশস্যসহ নিত্য-ব্যবহার্য দ্রব্যসামগ্রী পৌঁছে দেওয়া সম্ভব নয়। তথাপি, এই পরিস্থিতিতেও গণবন্টন ব্যবস্থাকে জোরদার করতে পারলে সাধারণ মানুষের স্বার্থে কিছু কাজ করা সম্ভব এবং এর ফলে দ্রব্যমূল্য বৃদ্ধিকেও কিছুটা নিয়ন্ত্রণের মধ্যে রাখা যায়। এই কারণেই আমরা এখানে গণবন্টন ব্যবস্থার

ওপর এত জোর দিয়েছি। আর একই উদ্দেশ্যে আমরা বেশ কিছুদিন ধরে প্রস্তাব করে আসছি যে, সারা ভারতে একই দামে কিছুটা ভরতুকি দিয়ে ১৪টি অত্যাবশ্যক দ্রব্য গণবন্টন ব্যবস্থার মাধ্যমে দেবার ব্যবস্থা করা হোক। আমি এই দাবি আবারও করছি।

২৫। আমার বক্তব্য শেষ করার আগে আমি মাননীয় সদস্যদের কাছে এবং তাদের মাধ্যমে রাজ্যের জনগণের কাছে আবেদন করছি, যাতে আমরা সকলের জন্য খাদ্যশস্যসহ সকল প্রকার অত্যাবশ্যক দ্রব্য সরবরাহের কাজ সুষ্ঠুভবে করতে পারি সেই কাজে অনুগ্রহ করে আমাদের সঙ্গে সহযোগিতা করুন। গণবন্টন ব্যবস্থাকে শক্তিশালী করা, ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্রে অসৎ কার্য নিয়ন্ত্রণ করা এবং সরবরাহ ব্যবস্থায় যে দুর্নীতি আছে তা দূর করার জন্য আমাদের সবাইকে সম্মিলিতভাবে চেষ্টা করতে হবে।

২৬। এই কথা বলে আমি সবাইকে বাজেট-বরাদ্দ অনুমোদন করার জন্য যে প্রস্তাব এখানে আনা হয়েছে তা সমর্থন করার জন্য অনুরোধ করছি।

## DEMAND No. 55

### Major Head : 2415—Agricultural Research and Education and 4415—Capital Outlay on Agricultural Research and Education

**Shri Kamal Kanti Guha :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,15,93,000 be granted for expenditure under Demand No. 55, Major Head : "2415—Agricultural Research and Education and 4415—Capital Outlay on Agricultural Research and Education".

(This is inclusive of a total sum of Rs. 3,53,99,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Kamal Kanti Guha which was laid on the Table was published along with Demand No. 47.

## DEMAND No. 57

### Major Head : 2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation

**Shri Bhakti Bhusan Mandal :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 36,16,70,000 be granted for expenditure under Demand No. 57, Major Head : "2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation".

(This is inclusive of a total sum of Rs. 9,04,19,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 58

### Major Head : 2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes

**Shri Kamal Kanti Guha** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,80,57,000 be granted for expenditure under Demand No. 58, Major Head : "2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes".

(This is inclusive of a total sum of Rs. 95,15,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Kamal Kanti Guha which was laid on the Table was published along with Demand No. 47.

## DEMAND No. 59

### Major Head : 2501—Special Programme for Rural Devlopment

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 28,33,35,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "2501—Special Programme for Rural Development".

(This is inclusive of a total sum of Rs. 7,08,34,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 60

### Major Head : 2505—Rural Employment

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,65,59,70,000 be granted for expenditure under Demand No. 60, Major Head : "2505—Rural Employment".

(This is inclusive of a total sum of Rs. 29,14,93,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 61

### Major Head : 2506—Land Reform

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 32,30,57,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms".

(This is inclusive of a total sum of Rs. 8,07,65,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 62

**Major Head : 2515—Other Rural Development Programme, (Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and (Panchayati Raj) and 6515—Loans for Other Rural Development Programme (Panchayati Raj).**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 52,39,81,000 be granted for expenditure under Demand No. 62, Major Head : "Other Rural Development Programme, (Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and (Panchayati Raj) and 6515—Loans for Other Rural Development Programme (Panchayati Raj).".

(This is inclusive of a total sum of Rs. 13,09,96,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Benoy Krishna Chowdhury was laid on the Table

২। এই সভার মাননীয় সদস্যরা অবহিত আছেন যে, বিগত জুন, ১৯৮৮ থেকে দার্জিলিং জেলা ছাড়া এই রাজ্যের সর্বত্র নবগঠিত পঞ্চায়েত সংস্থাগুলি কাজ করেছেন। একমাত্র দার্জিলিং জেলায় ফেব্রুয়ারি ১৯৮৮-তে পঞ্চায়েত নির্বাচিত হয় নি। ২৬-১২-৮৮ থেকে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ কাজ শুরু করার সাথে সাথে দার্জিলিং জেলা পরিষদের অস্তিত্ব লোপ পায় এবং জেলার পার্বত্য এলাকাগুলিতে উক্ত পরিষদ জেলা পরিষদের কাজকর্মের দায়িত্ব গ্রহণ করেন। অবশ্য, ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন সংশোধন করে শিলিগুড়ি মহকুমায় কার্যত জেলা পরিষদের সঙ্গে সব কাজকর্ম সম্পন্ন করার জন্য একটি মহকুমা পরিষদ গঠন করার ব্যবস্থা করা হয়েছে। এখানে উল্লেখ্য যে, দার্জিলিং জেলায় বিশেষ করে শিলিগুড়ি মহকুমায় মহকুমা পরিষদ গঠনের কাজ এবং ঐ মহকুমার অন্তর্গত গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতির নির্বাচন রাজ্য সরকার ১৯৮৯ সালে করে ফেলতে চান। মহকুমা পরিষদের নির্বাচনক্ষেত্র বলতে অবশ্য, যে এলাকা দার্জিলিং গোর্খা পরিষদের এলাকার মধ্যে হস্তান্তরিত হয়ে গিয়েছে, সে এলাকাকে বাদ দিয়েই বোঝাচ্ছে।

৩। মাননীয় সদস্যরা এও অবগত আছেন যে, পুনর্গঠিত পঞ্চায়েতগুলি তাঁদের ঘটনাবহুল অস্তিত্বের এক যুগ কাল পেরিয়ে এসেছে এবং ক্রমাগ্রগতির পথে পরিণত রূপ গ্রহণ করতে চলেছে। ১৯৭৮ সালের ভয়াবহ বন্যার পরিপ্রেক্ষিতে পঞ্চায়েতগুলি ত্রাণ এবং পুনর্গঠনের কাজের দায়িত্ব দেওয়া হয়। সেই থেকে পঞ্চায়েত গ্রামোন্নয়নের বিবিধ প্রকল্প সাফল্যের সঙ্গে রূপায়িত করছে। প্রকৃতপক্ষে, পঞ্চায়েতের মাধ্যমে বাস্তবায়িত হয় না—এমন প্রকল্প গ্রামীণ পশ্চিমবঙ্গে প্রায় নেই বললেই চলে। যে সমস্ত গুরুত্বপূর্ণ প্রকল্পের সঙ্গে পঞ্চায়েত সংযুক্ত সেগুলি সম্বন্ধে নিচে বলা হল।

**পঞ্চায়েত এবং কৃষি**

গ্রামীণ এলাকায় পঞ্চায়েতের কাজকর্ম বহুমুখি এবং বৈচিত্র্যপূর্ণ। একদিকে পঞ্চায়েতের মাধ্যমে কৃষি এবং পশুপালন ক্ষেত্রে মিনিকিট বিলি করা হচ্ছে, অপরদিকে জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প এবং গ্রামীণ ভূমিহীনদের জন্য কর্মসংস্থান নিশ্চয়তা প্রকল্পের মাধ্যমে সেচের সম্পদ সৃষ্টি করা হচ্ছে। ব্যাঙ্কের ঋণের সঙ্গে সম্পর্কত আই আর ডি পি. সি এস এম আই. এস এফ পি পি ইত্যাদি কর্মসূচির উপকৃত ব্যক্তি নির্বাচনের কাজ এবং তাঁদের দিয়ে বিভিন্ন প্রকল্প রূপায়ণের মূল দায়িত্ব পঞ্চায়েতই বহন করছে। বর্তমানে 'জীবনধারা' নামে একটি নতুন প্রকল্প চালু হতে চলেছে। এই প্রকল্পে, যে জলের উৎস বর্তমানে রয়েছে তার সঙ্গে ইলেকট্রিক মোটর সংযুক্ত করে সেচের সমৃদ্ধ ঘটানো হবে। কিছু নির্বাচিত ব্লকে এই বৈদ্যুতিকরণ হবে। এই প্রকল্পেও উপকৃত ব্যক্তিদের চিহ্নিত করবে পঞ্চায়েত।

**পঞ্চায়েত ও ভূমি-সংস্কার**

* সীমা-বহির্ভূত অতিরিক্ত বেনামি জমি উদ্ধার করা, সেই খাস জমি ভূমিহীনদের মধ্যে বিতরণ করা, খাস জমির প্রাপকদের আইনগত অধিকার সুনিশ্চিত করা, বর্গাদারদরে আইনগত অধিকার দেওয়া ইত্যাদির মধ্য দিয়ে ভূমি-সংস্কারের ক্ষেত্রে পঞ্চায়েত পশ্চিমবঙ্গের আর্থ-সামাজিক প্রেক্ষাপটে একটি বৈপ্লবিক পরিবর্তন ঘটাতে পেরেছে। পাশাপাশি বর্গাদারদের ও খাস জমির প্রাপকদের ব্যাঙ্কের কাছ থেকে ঋণ পাওয়ার বিষয়ে সক্রিয় ভূমিকা নিয়ে ও ভূমি-সংস্কার আন্দোলনকে একটি বলিষ্ঠ রূপ দিয়েছে।

**পঞ্চায়েত ও শিক্ষা**

এন আর ই পি, আর এল ই জি পি, বিদ্যালয়ের মানোন্নয়ন কর্মসূচি এবং জেলা প্ল্যানের টাকায় স্কুলবাড়ি তৈরি এবং মেরামতির কাজ, পাঠ্য-পুস্তক বিতরণ, প্রথা-বহির্ভূত শিক্ষাকেন্দ্র পরিচালনা, বয়স্ক শিক্ষাকেন্দ্রের ব্যবস্থা প্রভৃতির মাধ্যমে পঞ্চায়েত শিক্ষা-প্রসারের কাজে প্রশংসনীয় অবদান রাখতে পেরেছে।

**পঞ্চায়েত ও সমাজকল্যাণ**

সমাজকল্যাণের ক্ষেত্রে, পঞ্চায়েতগুলি সুসংহত শিশুবিকাশ প্রকল্পের অন্তর্গত শিশুবিকাশ কেন্দ্র ও অঙ্গনওয়ারি কেন্দ্রগুলির তত্ত্বাবধান করে।

বিভিন্ন সামাজিক নিরাপত্তা ব্যবস্থা, যেমন, বিধবাদের ভাতা, বার্ধক্য-ভাতা এবং কৃষকদের জন্য ভাতা ইত্যাদির ক্ষেত্রে উপকৃত ব্যক্তিদের সনাক্তকরণ এবং তাদের টাকা দেওয়ার কাজ পঞ্চায়েতই করছে। জীবনবিমা নিগমের উদ্যোগে প্রবর্তিত ভূমিহীন শ্রমিকদের গ্রুপ ইনসিওরেন্স বা সমষ্টি বিমার পরিকল্পনাও পঞ্চায়েতের মাধ্যমেই রূপায়িত হবে।

**পঞ্চায়েত ও গ্রামীণ স্বাস্থ্য কর্মসূচি**

স্বাস্থ্যের ক্ষেত্রেও পঞ্চায়েতের ভূমিকা উল্লেখ্য। বহুমুখি স্বার্থকর্মী, কমউনিটি হেল্‌থ্‌ ভলান্টিয়ার এবং হেল্‌থ্‌ গাইড ইত্যাদি পদে যাঁরা কাজ করেন, প্রত্যক্ষভাবে পঞ্চায়েত তাঁদের তত্ত্বাবধান করছে। পরিবার কল্যাণ এবং টীকা দেওয়ার কাজকর্মের সঙ্গেও পঞ্চায়েত যুক্ত।

গ্রামীণ এলাকায় হাসপাতাল-বাড়ির রক্ষণাবেক্ষণের দায়িত্ব জেলা পরিষদের হাতে দেওয়ার প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে।

**পঞ্চায়েত ও অন্যান্য কর্মসূচি**

ইনল্যান্ড ফিশারিজ প্রোগ্রাম, এফ এফ ডিএ বা মৎস্যচাষী উন্নয়ন প্রভৃতি মৎস্য দপ্তরের প্রকল্প, গ্রামীণ বৈদ্যুতিকরণের অন্তর্ভুক্ত 'লোকদীপ' কর্মসূচি, নির্বাচিত কিছু সংস্কৃতি-সমৃদ্ধ ব্লকে ব্লক স্তরের কমিটির মাধ্যমে লোকশিল্প ও লোক-সংস্কৃতি চর্চার কাজ, পঞ্চায়েতের সাহায্যে সম্পন্ন হচ্ছে।

বস্তুত পশ্চিমবঙ্গ পঞ্চায়েতের কাজের কোনও শেষ নেই এবং একমাত্র পঞ্চায়েতই গ্রামীণ দরিদ্র জনসাধারণের কাছে পৌঁছুতে পারে এবং তাঁদের আর্থ-সামাজিক উন্নয়নের স্তরকে আরও উন্নত করতে পারে।

৪। **বিভাগীয় কর্মসূচি**

(ক) **অফিস-গৃহ-নির্মাণ এবং মালপত্র সংরক্ষণের ব্যবস্থা**

পঞ্চায়েতের কাঠামোগত সমৃদ্ধির স্বার্থে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদকে সাহায্য করার উদ্দেশ্যে তাদের অফিস-গৃহ নির্মাণের জন্য এবং জিনিসপত্র গুদামে রাখার সুবিধার্থে পঞ্চায়েত বিভিন্ন সপ্তম যোজনাকালে এই কর্মসূচি গ্রহণ করেন। ১৯৮৯-৯০ সালে লক্ষ্যমাত্রা এই ধরনের ঃ

| প্রশাসন ভবন নির্মাণ/ সম্প্রসারণ | সংখ্যা | অনুমিত ব্যয় |
|---|---|---|
| গ্রাম পঞ্চায়েত | ৭৫ | ১০. ৫ লক্ষ |
| পঞ্চায়েত সমিতি | ২৮ | ৫০ লক্ষ টাকা |
| জেলা পরিষদ | ৯ | |
| **জিনিসপত্র সংরক্ষণের ব্যবস্থা** | | |
| গ্রাম পঞ্চায়েত স্তরে | ২০ | |

(খ) **অফিসের সাজ-সরঞ্জামের ব্যবস্থা**

গত দু' বছর ধরে পঞ্চায়েতে অফিস শক্তিশালী করার জন্য পঞ্চায়েত বিভাগ বাংলা টাইপ মেশিন, স্টিলের আলমারি, ডুপ্লিকেট মেশিন ইত্যাদি পঞ্চায়েত অফিসে দেবার কর্মসূচি রূপায়ণ করে আসছেন। ১৯৮৯-৯০ সালে এই উদ্দেশ্যে ১৪ লক্ষ টাকা খরচের প্রস্তাব করা হচ্ছে।

৫। **অন্যান্য কর্মসূচি**

(ক) **প্রশিক্ষণ**

নব নির্বাচিত পঞ্চায়েত সদস্যদের মধ্যে অনেকেই নতুন। বিভিন্ন বিষয়ে এদের সুসংহত প্রশিক্ষণ দরকার। ১৯৮৯-৯০ সালের মধ্যে এই প্রশিক্ষণের ব্যবস্থা করতে হবে। এই খাতে ১৯৮৯-৯০ সালে ১৫ লক্ষ টাকা খরচের প্রস্তাব করা হচ্ছে।

(খ) **হোমিওপ্যাথিক চিকিৎসালয়**

গ্রাম পঞ্চায়েতসমূহের ব্যবস্থাপনায় রাজ্য সরকারের সাহায্যপ্রাপ্ত ৪৫০টি ডিসপেনসারী আছে। ১৯৮৯-৯০ সালে ১৫০টি ডিসপেনসারীকে ওষুধপত্র, আসবাবপত্র এবং যন্ত্রপাতি করবার জন্য সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েত প্রতি ৩,০০০ টাকা করে দেবার প্রস্তাব রাখা হচ্ছে।

(গ) **অঞ্চল নার্শারি**

সমাজভিত্তিক বনসৃজন কর্মসূচির সহায়ক প্রকল্প হিসেবে নার্শারি তৈরি এবং সেগুলি রক্ষণাবেক্ষণের জন্য বিগত বছরগুলির মতো বর্তমান বছরের বাজেটে ১ লক্ষ টাকা খরচের প্রস্তাব করা হয়েছে।

(ঘ) **গ্রাম পঞ্চায়েতগুলিকে কর আদায়ের ভিত্তিতে উৎসাহদায়ক অনুদান**

কর আদায়ের মাধ্যমে সম্পদবৃদ্ধির জন্য এই পঞ্চায়েত বিভাগ গ্রাম পঞ্চায়েতে উৎসাহদায়ক অনুদান দেবার ব্যবস্থা করেন। উন্নয়নমূলক কাজকর্মে গ্রাম পঞ্চায়েত এই টাকা খরচ করতে পারেন। বর্তমান বাজেটে এ বাবদ ১,০০০টি গ্রাম পঞ্চায়েতের জন্য ৪৭ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে।

৬। আমি এখন ১৯৮৯-৯০ সালের বাজেটে বিভিন্ন খাতে প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের হিসাবগুলি পেশ করছি ঃ

(১) পঞ্চায়েত অধিকার ও বিভিন্ন জেলায় নিযুক্ত এবং ব্লক প্রশাসনে নিযুক্ত কর্মিদের মাহিনা, ভাতা, পাথেয় ইত্যাদি প্রশাসনিক খরচ বাবদ ৪ কোটি ৭৪ লক্ষ ৮ হাজার টাকা ব্যয়-বরাদ্দের জন্য প্রস্তাব করা হচ্ছে।

(২) পঞ্চায়েত সংস্থাগুলির বেসরকারি কর্মী প্রতিনিধি, গ্রাম পঞ্চায়েতের সচিব, গ্রাম পঞ্চায়েতের কর্মসহায়কদের ও পঞ্চায়েতের সাথে যুক্ত অন্যান্য সরকারি কার্যভারপ্রাপ্ত ব্যক্তিদের প্রশিক্ষণ ব্যয় বাবদ ১২ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৩) গ্রাম পঞ্চায়েত সচিব, চৌকিদার, দফাদার, কর্মসহায়ক এবং কর আদায়কারিদের বেতন, ভাতা ইত্যাদি বাবদ অনুদান দেওয়ার জন্য গ্রাম পঞ্চায়েতের উন্নয়নমূলক কাজের জন্য থোক অনুদান, শুল্ক ও কর সংগ্রহের পরিমাণ অনুযায়ী গ্রাম পঞ্চায়েতকে অনুদান প্রদান, অবদানভিত্তিক গ্রামীণ রাস্তা তৈরি প্রকল্প, জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির কর্মচারিদের বেতন, ভাতা পাথেয় ইত্যাদি বাবদ প্রশাসনিক খরচ, পঞ্চায়েত সংস্থাগুলির সভ্যদের সভায় যোগদান করার জন্য পাথেয় ইত্যাদি বাবদ অনুদান, চৌকিদার ও দফাদার ছাড়া অন্যান্য পঞ্চায়েত কর্মিদের অবসরকালীন আর্থিক সুবিধা ও পেনশন দেবার জন্য, সর্বভারতীয় পঞ্চায়েত পরিষদের জন্য বার্ষিক অনুদান, সমাজভিত্তিক বনসৃজন প্রকল্পে, অঞ্চল নার্শারি চালু রাখার জন্য, গ্রাম পঞ্চায়েত ঘর নির্মাণের জন্য, জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির কার্যালয়

ভবনের সম্প্রসারণের জন্য খরচ বাবদ মোট ৩১ কোটি ৫২ লক্ষ ৪৫ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৪) মাসিক পত্রিকা "পঞ্চায়েতীরাজ" প্রকাশনার জন্য, পঞ্চায়েতের কাজের চাক্ষুষ জ্ঞানার্জনের জন্য শিক্ষামূলক ভ্রমণ বাবদ এবং পঞ্চায়েত প্রদর্শনীর জন্য মোট ২ লক্ষ ১২ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৫) পঞ্চায়েত নির্বাচন সংক্রান্ত খরচ মেটানোর জন্য মোট ৫০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৬) পঞ্চায়েত সংস্থার কর্মচারিদের অতিরিক্ত মহার্ঘ ভাতা দেবার জন্য থোক ৬ কোটি ৩১ লক্ষ ৬০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৭) চৌকিদার ও দফাদারদেরকে মৃত্যু ও অবসরকালীন আর্থিক সুবিধা প্রদান বাবদ থোক ১ কোটি ২০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৮) কর্মচারিদের 'এড হক বোনাস' দেবার জন্য থোক ৩ কোটি ৩৫ লক্ষ ৭৯ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৯) পথ এবং পূর্ত অভিকরের পরিবর্তে জেলা পরিষদ সরকারের কাছ থেকে অনুদান পান। এ ছাড়াও ভূমি শুল্কের চলতি অভিযাচনের উপর গত তিন বৎসরের শুল্ক সংগ্রহের পরিমাণে পাঁচ শতাংশ জেলা পরিষদকে অনুদান হিসেবে দেওয়া হয়। এ সবের জন্যে মোট ৩ কেটি ৫০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(১০) পঞ্চায়েত সংস্থাগুলিকে বিশেষ কোনও প্রয়োজনে অত্যাবশ্যকীয় ঋণদানের জন্য ১ লক্ষ টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

৭। মহাশয়, এখন আমি ১৯৮৯-৯০ সালের আর্থিক বৎসরে নিম্নোক্ত ব্যয়-বরাদ্দগুলি মঞ্জুর করার জন্য বিধানসভাকে অনুরোধ করছি ঃ

৬২ নং অভিযাচনের অন্তর্ভুক্ত নিম্নোক্ত খাতগুলিতে মোট ৫২ কোটি ২৯ লক্ষ ৮১ হাজার টাকা—

(১) "২৫১৫-আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (পঞ্চয়েতীরাজ)" শীর্ষক বাজেট থেকে ৪৮ কোটি ৮৮ লক্ষ ৮১ হাজার টাকা ;

(২) "৩৬০৪-কমপেনসেশন অ্যান্ড অ্যাসাইনমেন্টস্ টু লোকাল বডিজ্ অ্যান্ড পঞ্চায়েতীরাজ ইনস্টিটিউশন (পঞ্চায়েতীরাজ)" শীর্ষক বাজেট থেকে ৩ কোটি ৫০ লক্ষ টাকা ;

(৩) "৬৫১৫-লোনস্ ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (পঞ্চায়েতীরাজ)" শীর্ষক বাজেট থেকে ১ লক্ষ টাকা।

## DEMAND No. 63

**Major Head : 2515—Other Rural Development Programmes, (Community Development), and 6515—Loans for other Rural Development Programmes (Community Development)**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 26,54,32,000 be granted for expenditure under Demand No. 63, Major Heads : "2515—Other Rural Development Programmes, (Community Development), and 6515—Loans for other Rural Development Programmes (Community Development)".

(This is inclusive of a total sum of Rs. 6,63,60,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Benoy Krishna Chowdhury was laid on the Table

২। এই সভায় মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, ১৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনানুযায়ী ১৯৭৮ সালের জুন মাসে পঞ্চায়েতরাজের অধীনে জেলা পরিষদগুলি পুনর্গঠিত ও পুনর্বিন্যস্ত হয়েছিল। এতদিনে এই সংস্থাগুলির ঘটনাবহুল অস্তিত্বের এক দশককাল পূর্ণ হয়েছে। এ সময়কালে এই প্রতিষ্ঠানগুলি গ্রামীণ অর্থনৈতিক বিকাশের কার্যকর পরিকাঠামো হিসেবে গড়ে উঠেছে এবং গ্রামীণ আর্থসামাজিক সংস্কৃতির বিকাশের ক্ষেত্রে বহুলাংশে গণপ্রয়াসকে কার্যকর করতে সক্ষম হয়েছে। এই প্রচেষ্টায় তারা রাজ্য সরকারের কাছ থেকে বরাবর সাহায্য পেয়ে এসেছে। আশা করা যায়, ভবিষ্যতে নতুন নতুন ন্যস্ত প্রকল্পের মাধ্যমে সরকার ও পঞ্চায়েত সংস্থাগুলির মধ্যে যোগাযোগ আরও দৃঢ় হবে।

৩। সময় নাতিদীর্ঘ। মানব প্রকৃতিও পরিবর্তনশীল। নতুন পরিকাঠামো উদ্ভূত হবে। যদি তাদের মধ্যে কিছু কিছু সহজাত ভাব তৈরি হয় তবে তাদের সমর্থন অপ্রত্যাশিতভাবে দ্রুত বিস্তার লাভ করতে পারে। মানুষের ধর্ম হল, স্বাধীনতা, মর্যাদা, সদিচ্ছা, সন্দেহের অনুপস্থিতি এবং কর্ম পরিচালনা কুশলতার জন্য ব্যাকুল বাসনা। মানুষ প্রত্যক্ষ সাক্ষীরূপে সমাবিষ্ট হওয়ার উদ্দেশ্যে অথবা তাদেরকে সমর্থন করার উদ্দেশ্যে পরিচালিত হবে।

৪। কিন্তু সমষ্টিগতভাবে বেঁচে থাকা এবং বৃদ্ধিপ্রাপ্ত হওয়ার জন্য অন্য পথ আছে। আমি বলছি সেটা দ্বন্দ্ব বা সংঘাতের মধ্য দিয়ে নয়। এটা হবে এর সমান্তরাল ও সঙ্গতিপূর্ণ। সমন্বয়ের সত্ত্বাই হচ্ছে জীবনের পূর্ণতা এবং সৌন্দর্য। যে প্রেরণায় মানুষ বেঁচে আছে তার প্রতি আমি আন্তরিক শ্রদ্ধা জ্ঞাপন করছি—যাতে শারীরিক ও সামাজিক ব্যবস্থাপনা স্থায়ীভাবে অনুকূল হবে। যদি খুব ভালভাবে অভিষ্ট সাধন করতে হয় তবে এই সমন্বয় বহু উপাদানে তৈরি করতে হবে। সুযোগ প্রায়ই আসবে তবে পরিকাঠামোকে সামগ্রিকভাবে পূর্ণ করে নয় বরং কিছু উপাদানকে পূর্ণ সংশোধিত করে। সামগ্রিকভাবে আমাদের পরিকাঠামোকে আমরা যত বেশি করে দেখব—আমাদের সুযোগ যেভাবেই আসুক না কেন তার উপাদানগুলিকে আমরা তত বেশি করে চিনে নিতে পারব।

৪। মাননীয় সদস্যগণের অবগতির জন্য আমি গ্রামীণ এলাকায় দারিদ্র্য দূরীকরণের জন্য গৃহীত তিনটি বিশেষ কর্মসূচির উল্লেখ করছি ঃ (১) জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প, (২) গ্রামীণ ভূমিহীনদের জন্য কর্মসংস্থান প্রকল্প এবং (৩) সার্বিক গ্রামীণ উন্নয়ন প্রকল্প। এ রাজ্যে পঞ্চায়েত সংস্থাগুলির মাধ্যমে রূপায়িত এই প্রকল্পগুলিতে গত বছর রাজ্যস্তরে সন্তোষজনক

কাজ হয়েছে। ১৯৮৭-৮৮ সালে এন আর ই পি এবং আর এল ই জি পি প্রকল্পের মাধ্যমে যথাক্রমে ১৬১.৬০ লক্ষ এবং ১৬৪.১৫ লক্ষ শ্রম-দিবস সৃষ্টি হয়েছে, যা এই প্রকল্প দুটির ঐ বছরের লক্ষ্যমাত্রার ১০৪.৯৪ এবং ১১৩.৩৪ শতাংশ। বর্তমান আর্থিক বছর, ১৯৮৮-৮৯ সালে, আশা করা হচ্ছে যে, এই দুই প্রকল্পের ক্ষেত্রেই শ্রম-দিবস সৃষ্টির লক্ষ্যমাত্রার ১০০ শতাংশই পূর্ণ হবে। ১৯৮৭-৮৮ সালে আই আর ডি পি প্রকল্পের মাধ্যমে ভরতুকি ও ব্যাঙ্ক ঋণ বাবদ সহায়তায় উপকৃত হয়েছেন ২,৮৮,২৭৭ সংখ্যক পরিবার যা ঐ বছরে লক্ষ্যমাত্রার ১২০.২৮ শতাংশ। বর্তমানে আর্থিক বছরে ৩১শে ডিসেম্বর পর্যন্ত আই আর ডি পি প্রকল্প রূপায়ণে উপকৃত হয়েছেন প্রায় ১.৮৫ লক্ষ পরিবার, যা বর্তমানে সমগ্র আর্থিক বছরের লক্ষ্যমাত্রার ৭৬.০৩ শতাংশ। তুলনীয় যে, একই সময়ে সর্বভারতীয় ক্ষেত্রে লক্ষ্যমাত্রা পূরণের গড় ছিল ৭০.৮৭ শতাংশ। আরও লক্ষণীয় যে, পশ্চিমবঙ্গে এই আর্থিক বছরের ৩১শে ডিসেম্বর পর্যন্ত আই আর ডি পি প্রকল্প থেকে উপকৃতদের মধ্যে ৩৩.২৭ শতাংশ হলেন মহিলা, যা ঐ সময়ের সর্বভারতীয় গড় অবস্থার (যেখানে উপকৃতদের মধ্যে ২২.৬৪ শতংশ মহিলা) চাইতে অনেক উঁচুতে।

৬। এই আর্থিক বছরে আগস্ট-সেপ্টেম্বর মাসে এক বিধ্বংসী বন্যার কবলে পড়ে এ রাজ্যের ৭টি জেলা এবং বিশেষভাবে উত্তরবঙ্গের জেলাগুলি ক্ষতিগ্রস্ত হয়। এই বন্যার পরে ২৯শে নভেম্বর ঘণ্টায় প্রায় ২০০-২৫০ কিলোমিটার বেগে একটি ঘূর্ণিঝড় আঘাত করে দক্ষিণবঙ্গের ৬টি জেলাকে এবং মূলত উত্তর ও দক্ষিণ-চব্বিশ পরগনাকে। প্রায় ২৮.৯ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হন, ৫৩২ জনের প্রাণহানি হয় এবং ১.৯৪ লক্ষ হেক্টর চাষ-জমির ক্ষতি হয়। এ কথা মানতেই হবে যে, পঞ্চায়েত সংস্থাগুলি জনসাধারণের সাথে একজোটে কাজ না করলে ক্ষতিগ্রস্ত লোকদের পুনর্বাসন, সম্পত্তির মেরামত ও পুনর্গঠনের কাজের কোনও অগ্রগতি সম্ভব ছিল না।

৭। এ ছাড়াও জেলা পরিষদের/পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ জনসাধারণকে যুক্ত করে নানা ক্ষেত্রে নানাবিধ কর্মসূচি রূপায়িত হচ্ছে। এ ক্ষেত্রগুলি হচ্ছে কৃষি, পশুপালন শিক্ষা, জনস্বাস্থ্য ও অনাময় ব্যবস্থা, ভুমি-সংস্কার, ক্ষুদ্রসেচ, পানীয় জল সরবরাহ, সামাজিক বনসৃজন ইত্যাদি। এই সব কর্মসূচির অন্তর্গত প্রকল্পগুলির মাধ্যমে কেবলমাত্র কর্মসংস্থানের সুযোগই বাড়ে নি, স্থানীয় সম্পদও সৃষ্টি হয়েছে এবং গ্রামীণ এলাকায় অর্থনৈতিক বিকাশের একটি সম্ভাবনাময় পরিকাঠামোও গড়ে উঠেছে।

**পরিকল্পনা ও কর্মসূচি**

৮। এই বিভাগের বিভিন্ন প্রকল্পগুলিতে পঞ্চায়েতের/জেলা পরিষদের সহায়তায় যে কাজ হয়েছে তার অগ্রগতির ও লক্ষ্যের বিবরণ এ রকম ঃ

(১) গ্রামীণ ভূমিহীন শ্রমিক, কারিগর ও মৎস্যজীবীদের জন্য গৃহ-নির্মাণ প্রকল্প—ন্যূনতম প্রয়োজন ভিত্তিক কর্মসূচির অন্তর্গত এই প্রকল্পে এ বছর ১,৭১১টি পরিবারকে বাস্তুভূমি বণ্টন করা হয়েছে এবং ৩,৫৩৫টি পরিবারকে গৃহ-নির্মাণ বাবদ সাহায্য দেওয়া হয়েছে। এ প্রকল্পে ১৯৮৯-৯০ সালে ব্যয় করা

হবে ৬৮.২৬ লক্ষ টাকা এবং লক্ষ্যমাত্রা হচ্ছে ১,৭৭২টি পরিবারকে বাস্তুভূমি দেওয়ার ও ২,১১৭টি পরিবারকে গৃহ-নির্মাণ সহায়তা দেওয়ার।

(২) ব্লকের/পঞ্চায়েত সমিতির প্রশাসনিক ভবন নির্মাণ—ব্লকের/পঞ্চায়েত সমিতির বর্তমান প্রশাসনিক ভবনগুলির সম্প্রসারণের ও ৩টি নতুন ব্লকের প্রশাসনিক ভবন নির্মাণ ও তার বৈদ্যুতিকরণের লক্ষ্য স্থির হয়েছে।

৩। **প্রশিক্ষণ কেন্দ্র ও প্রশিক্ষণ**

রাজ্যস্তরের গ্রামোন্নয়ন প্রশিক্ষণ কেন্দ্রে মহকুমা শাসক, ব্লক ডেভেলপমেন্ট অফিসার, জয়েন্ট ব্লক ডেভেলপমেন্ট অফিসার ও জেলা পরিষদের সভাধিপতিদের এবং ব্লকের হেডক্লার্ক, অ্যাকাউন্টেন্ট ও সম্প্রসারণ অধিকারিকদের চাকুরিকালীন প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। বর্ধমান ও ফুলিয়ার গ্রামসেবক প্রশিক্ষণ কেন্দ্রে গ্রাম পঞ্চায়েতের মহিলা সদস্যদের স্বতন্ত্রভাবে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। কল্যাণীতে একটি পঞ্চায়েতীরাজ প্রশিক্ষণ কেন্দ্র নির্মাণের কাজ চলছে। শিক্ষানবীশদের জন্য হোস্টেল বাড়ি নির্মাণের পূর্তকার্যের একটা বড় অংশ শেষ হয়েছে।

(৪) **মহিলা মণ্ডল প্রতিষ্ঠা**

গ্রামের মহিলাদের মধ্যে ব্যক্তি ও সমাজজীবন সম্বন্ধে সচেতনতা সৃষ্টি করার জন্য যেসব সমতি কাজ করছেন সেগুলিকে সবলতর করা এবং মহিলা মণ্ডলের মাধ্যমে পুষ্টি প্রকল্পে শিক্ষাদানের জন্য ও সম্মেলন অনুষ্ঠানের জন্য ১৯৮৯-৯০ সালে ৫ লক্ষ ৬৯ হাজার টাকা অনুদান দেবার প্রস্তাব করা হয়েছে।

পরিশেষে আমি বিশ্বাস করি এ কথা উল্লিখিত হওয়া সমুচিত হবে যে, সমষ্টিগত মনোভাব আসন্ন বছরগুলিতে গভীর বাধা-বিপত্তির সম্মুখীন হতে পারে। সহজ কোনও পথের আশা, পরাজয় ও হতাশার সৃষ্টি করতে পারে। এ যেন নৌকোর সেই নাবিক, যে নাকি অববাহিকা থেকে বহির্মুখী স্রোতের ধারায় সমুদ্রে গিয়ে পড়েছে। সব শক্তি উজাড় করে দাঁড় টেনেও সে ক্রমশই অবস্থান হারিয়ে ফেলছে। তবুও সে নিরুৎসাহ হচ্ছে না। কারণ সে জানে যে, এ স্রোতধারা চিরস্থায়ী নয়। অবস্থানচ্যুতির মাত্রা কমিয়ে আনতে পারলেই অনুকূল স্রোতে সে আবার উপকূলে ফিরে আসতে পারবে।

আমি এখন ১৯৮৯-৯০ সালের বাজেটে বিভিন্ন খাতে প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের হিসাবগুলি পেশ করছি ঃ

(ক) সমষ্টি উন্নয়ন শাখা সম্পর্কিত ৬৩ সংখ্যক অভিযাচন—

(১) ব্লক প্রশাসন ও জেলা হেড কোয়ার্টারের প্রশাসনিক ব্যয় বাবদ ২১ কোটি ৮৮ লক্ষ ৪৫ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(২) কল্যাণীস্থিত স্টেট ইনস্টিটিউট ফর রুর‍্যাল ডেভেলপমেন্ট-এর উন্নতিসাধনে তিনটি প্রশিক্ষণ কেন্দ্র পরিচালনার জন্য ১১ লক্ষ ৬৮ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৩) মহিলা মণ্ডলের মাধ্যমে পুষ্টি প্রকল্পে শিক্ষাদানের উদ্দেশ্যে এবং মহিলা মণ্ডলগুলিকে উন্নততর ও সবলতর করে তোলার উদ্দেশ্যে মোট ৫ লক্ষ ৬৯ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৪) পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ গৃহ নির্মাণ প্রকল্পে ভূমিহীন শ্রমিকদের জন্য গৃহ নির্মাণের উদ্দেশ্যে ৬৮ লক্ষ ২৬ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৫) ব্লক/পঞ্চায়েত সমিতির প্রশাসনিক কার্যালয় ভবন নির্মাণের জন্য ১৮ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৬) কর্মচারিদের অতিরিক্ত মহার্ঘ ভাতা এবং অধিবৃত্তি বাবদ ২ কোটি ৫৬ লক্ষ ৮০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(৭) জেলা পরিষদের মাধ্যমে সামাজিক গৃহ-নির্মাণ প্রকল্পে ১ হাজার টাকা নিদর্শন বরাদ্দ হিসেবে ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

(খ) ৬৩ সংখ্যক অভিযাচনের অন্তর্গত গ্রামীণ উন্নয়ন দপ্তর ছাড়া অন্য দপ্তর সংক্রান্ত—

(১) মৎস্য দপ্তরের অন্তর্ভুক্ত ট্যাঙ্ক ফিশারি প্রকল্পের জন্য ৭২ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(২) কৃষি দপ্তরের প্রশিক্ষণ তথা উন্নয়নমূলক ক্ষুদ্র প্রকল্পগুলির জন্য ৯ লক্ষ ৪৮ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৩) পশুপালন ও পশু চিকিৎসা দপ্তরের প্রকল্পগুলির জন্য ২২ লক্ষ ৪৫ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে।

(৪) স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ দপ্তরের স্বাস্থ্য ও অনাময় ব্যবস্থা সংক্রান্ত প্রকল্পগুলির জন্য মোট ১ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

অধ্যক্ষ মহাশয়, এখন আমি ১৯৮৯-৯০ সালের আর্থিক বৎসরের নিম্নোক্ত ব্যয়-বরাদ্দগুলি মঞ্জুর করার জন্য বিধানসভাকে অনুরোধ করছি ঃ

৬৩ সংখ্যক অভিযাচনের অন্তর্ভুক্ত নিম্নোক্ত বাজেট খাতগুলিতে মোট ২৬ কোটি ৫৪ লক্ষ ৩২ হাজার টাকা—

(১) "২৫২৫-আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কম্যুনিটি ডেভেলপমেন্ট)" শীর্ষক বাজেট থেকে—২৬ কোটি ৩৬ লক্ষ ৩০ হাজার টাকা ;

(২) "৪৫১৫-ক্যাপিটাল আউটলে অন আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কম্যুনিটি ডেভেলপমেন্ট)" শীর্ষক বাজেট থেকে—১৮ লক্ষ ১ হাজার টাকা ;

(৩) "৬৫১৫-লোন ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কম্যুনিটি ডেভেলপমেন্ট)" শীর্ষক বাজেট থেকে—১ হাজার টাকা।

## DEMAND No. 64

### Major Head : 2551—Hill Areas and 6551—Loans for Hill Areas

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 29,81,44,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "6551—Hill areas and 6551—Loans for Hill Areas".

(This is inclusive of a total sum of Rs. 7,45,37,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 65

### Major Head : 2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Areas Programmes

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 18,25,09,000 be granted for expenditure under Demand No. 65, Major Head : "2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Areas Programmes".

(This is inclusive of a total sum of Rs. 4,56,28,000 already voted on account in March, 1989.)

Written Speech of Dr. Asim Kumar Dasgupta was laid on the Table

সুন্দরবন অঞ্চলের ভূ-প্রাকৃতিক বৈশিষ্ট্য এখানকার অধিবাসীর জীবনযাত্রার বিশেষ সমস্যা এবং উন্নয়নের পক্ষে নানামুখী বাধাবিঘ্নের কথা অন্যান্য বছরগুলিতে আমি বলেছি। এখনও সুন্দরবন পশ্চিমবঙ্গের অনুন্নত অঞ্চলগুলির অন্যতম। যদিও কলকাতা মহানগরী থেকে সুন্দরবন বেশি দূরে নয়, তবু এখানকার জনসাধারণ বহু আধুনিক সুবিধা ও সুযোগ থেকে বঞ্চিত। যেমন সুন্দরবনের অধিকাংশ এলাকায় বিদ্যুৎ নেই ; যাতায়াত এখনও বহু স্থানে কষ্টসাপেক্ষ। যোগাযোগ ও পরিবহন ব্যবস্থা অপ্রতুল। জীবিকার প্রধান সম্বল কৃষি। কিন্তু সুন্দরবনের অসংখ্য নদীনালার জল লবণাক্ত হওয়ায় তাতে সেচের কাজ চলে না। সেচের অন্য ব্যবস্থা এখনও পর্যাপ্ত নয়। জমি নিচু বলে জল নিকাশির সমস্যা আছে। প্রধান ফসল ধান, কিন্তু কৃষিজীবী মানুষ আমন ধানের ওপরই নির্ভরশীল। শীতকালীন ফসলের চাষ প্রবর্তিত হলেও গোটা সুন্দরবন এলাকা দুই বা তিন ফসলী হয়ে ওঠেনি। মাছ, মধু বা কাঠ অল্পসংখ্যক মানুষের জীবিকা সংস্থান করে। নদী ও খালের জল পানের অযোগ্য বৈজ্ঞানিক প্রথায় মাছ চাষের সঙ্গেও সুন্দরবনের অধিবাসীদের পরিচয় ছিল না। গোচারণ ভূমি ও পশু খাদ্যের অভাবে সুন্দরবন পশুপালনেও পিছিয়ে আছে। বিদ্যুতের অভাবে ক্ষুদ্র ও কুটির শিল্পের অগ্রগতিও এখানে ঘটেনি। পরিবহনের অসুবিধা থাকায় সুন্দরবনের প্রত্যন্ত স্থানগুলি কলকাতার মতো বৃহৎ বজারের সুযোগ নিতে পারেনি।

এসব কথা মনে রেখে পশ্চাদপদ সুন্দরবন এলাকার উন্নয়নের ওপর বামফ্রন্ট সরকার শুরু থেকেই গুরুত্ব আরোপ করেছেন। রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের উন্নয়নমূলক কাজকর্ম পশ্চিমবঙ্গের অন্যান্য স্থানের মতো সুন্দরবনেও চলছিল এবং এখনো চলছে। কিন্তু সুন্দরবনের দ্রুত উন্নয়নের জন্য আরও বিশেষ কর্মসূচি নেওয়ার দরকার বলে মনে হওয়ার জন্যে স্থাপিত হয়েছিল সুন্দরবন উন্নয়ন পর্ষদ। পর্ষদ সুন্দরবন এলাকার উন্নয়নের জন্য বিশেষ কর্মসূচি গ্রহণ করেছিল। কিন্তু বামফ্রন্ট সরকারের সম্পদ সীমিত হওয়ার ফলে সে কর্মসূচিও ছিল সীমাবদ্ধ। উন্নয়নের কর্মধারায় গতি সঞ্চারের উদ্দেশ্যে আমরা বিশ্ব ব্যাঙ্কের অধীন আন্তর্জাতিক কৃষি উন্নয়ন তহবিলের সহযোগিতা গ্রহণ করেছিলাম। তার ফলে আমরা গত ১৯৮১ সালের জুন মাস থেকে অপেক্ষাকৃত ব্যাপক একটি কর্মসূচি গ্রহণ করতে পেরেছি। রাজ্য সরকারের স্বাভাবিক বাজেট বরাদ্দের অতিরিক্ত ৩১ কোটি ৮০ লক্ষ টাকা এই কর্মসূচির জন্য মঞ্জুর করা হয়েছিল। ঐ খরচ পরে বেড়ে গিয়ে ৪০ কোটি টাকা ধরা হয়েছে। এর শতকরা ৬০ ভাগ টাকা সরকার এবং বাকি ৪০ ভাগ টাকা আন্তর্জাতিক কৃষি উন্নয়ন তহবিল (International Fund for Agricultural Development) বা ইফাড্ সংস্থার দেওয়ার চুক্তি হয়। ১৯৮৭ সালে জুন মাস থেকে মোট খরচের টাকার ৮০ ভাগ দিচ্ছে ইফাড্ সংস্থা এবং শতকরা ২০ ভাগ টাকা দিচ্ছে সরকার। এই কর্মসূচির প্রথম পর্যায়ের কাজ সমাপ্তির মুখে। আমরা আশা করছি দ্বিতীয় পর্যায়ের কর্মসূচিও অনুমোদিত হবে। তখন আমরা সুন্দরবনের উন্নয়ন কর্মের মাত্রা আরও বাড়াতে পারব। দ্বিতীয় পর্যায়ের কর্মসূচি সম্পর্কে আলোচনা শুরু হয়েছে।

সুন্দরবন উন্নয়ন কর্মসূচিতে আমরা যে বিষয়গুলিকে অগ্রাধিকার দিয়েছি তার মধ্যে আছে যাতায়াত ও যোগাযোগ ব্যবস্থার উন্নতি ঘটানো, জল নিকাশি ব্যবস্থার ও সেচের সম্প্রসারণ, এক ফসলী জমিকে দুই বা তিন ফসলী করা, কৃষি-বিজ্ঞানের প্রসার, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক ও ভূমিহীন ক্ষেতমজুর আদিবাসীদের পারিবারিক স্বচ্ছলতা আনতে সাহায্য করার উদ্দেশ্যে বিনামূল্যে নারিকেল চারা, উন্নত জাতের লঙ্কা, তরমুজ, ঢ্যাড়স, কুমড়া, মুগডাল ইত্যাদির বীজ, অন্ধ্র প্রদেশ থেকে আনা উন্নত জাতের ওলবীজ ও অতি উন্নত জাতের (Hybrid variety) শসা ও টমেটো-র বীজ দেওয়া, বৈজ্ঞানিক প্রথায় মাছ চাষ, সামাজিক বনসৃজন করে ভূমিক্ষয় রোধ ও জ্বালানি কাঠ ও পশু-খাদ্য জোগাবার ব্যবস্থা করা এবং নিরক্ষর বয়স্কদের সাক্ষরতা বিস্তার করা।

বামফ্রন্ট সরকারের প্রচেষ্টায় বিগত বছরগুলিতে এই কর্মসূচি অনেকটাই রূপায়িত হয়েছে। সুফলও পাওয়া গিয়েছে। কিন্তু প্রয়োজন এত ব্যাপক যে, কর্মসূচিকে আমাদের আরও সম্প্রসারিত করা দরকার। তাই আরও দীর্ঘকাল আন্তরিকতার সঙ্গে আমাদের কাজ করে যেতে হবে।

বলাবাহুল্য সুন্দরবন উন্নয়ন পর্ষদের কাজের প্রধান লক্ষ্য গ্রামীণ জনসাধারণের অর্থনৈতিক উন্নয়ন এবং স্বভাবতই সুন্দরবন এলাকার এই কাজ মূলত কৃষি ও আনুষঙ্গিক বিষয়মুখি। এবছর আমরা পরিকাঠামো বিষয়ক ও সেচ ও জলনিকাশি বিষয়ক নতুন কাজ হাতে

নেওয়ার পাশাপাশি নজর দিয়েছি। বিগত কয়েক বছরে যে-সম্পদ সৃষ্টি করা হয়েছে, তার রক্ষণাবেক্ষণ ও নবীকরণের উপর। এই বৎসর গত নভেম্বরের বিধ্বংসী ঝড়ের পরিপ্রেক্ষিতে এই রক্ষণাবেক্ষণ, মেরমতি ও নবীকরণ আরও জরুরি হয়ে পড়েছে। উল্লেখ্য যে আমাদের সামাজিক বনসৃজনের ফলে সৃষ্ট গাছ ক্ষতিগ্রস্তদের গৃহনির্মাণে বিশেষ সহায়তা করেছে। এছাড়া রয়েছে সেচের জন্য কাটা মজা খাল, স্লুইশ গেট, পুকুর কাটা, রাস্তাঘাট, জেটি, সামাজিক বনসৃজন, বয়স্ক শিক্ষা-প্রকল্প, কৃষি-সম্প্রসারণ কর্মসূচি ইত্যাদি।

আশা করি, মাননীয় সদস্যগণ সুন্দরবনের জনসাধারণের কল্যাণ সাধনে সহযোগিতা করবেন ও ১৯৮৯-৯০ সালের ব্যয়-বরাদ্দ সমর্থন করবেন।

## DEMAND No. 66

### Major Head : 2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,81,62,04,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation".

(This is inclusive of a total sum of Rs. 45,40,51,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Debabrata Bandyopadhyay was laid on the Table

এই দাবির মধ্যে রাজ্য যোজনায় বিনিয়োগ বাবদ ৮০,০০,০০,০০০ (আশি কোটি টাকা), কেন্দ্রীয় সরকারের পোষকতায় নূতন কর্মপ্রকল্প বাবদ ২,৫০,০০০ (দুই লক্ষ পঞ্চাশ হাজার টাকা) এবং প্রবারিত ব্যয় ১,০০,০০০ (এক লক্ষ টাকা) বাদে যোজনা বহির্ভূত ব্যয় বাবদ ১,৫৯,৮২,৭৮,০০০ (এক শত উনষাট কোটি বিরাশি লক্ষ আটাত্তর হাজার টাকা) ধরা হয়েছে।

৬৬ নং এবং ৬৮ নং দাবির অধীনে রাজ্য যোজনা বরাদ্দ বাবদ যে ৮০ কোটি টাকা ধরা হয়েছে তার থেকে সেচক্ষেত্রের জন্য ৪৮.৪৩ কোটি টাকা এবং বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রের পূর্তকর্ম কর্মসূচির জন্য ৩১.৫৭ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে।

**২। সপ্তম যোজনা ১৯৮৫-৯০ এবং বার্ষিক যোজনা ১৯৮৯-৯০**

পশ্চিমবঙ্গ একটি নদীমাতৃক রাজ্য। প্রথম যোজনার সময় থেকে যোজনা কর্মসূচির মাধ্যমে উন্নয়নমূলক কাজকর্মের সূত্রপাতের সঙ্গে সঙ্গে সেচ ও বন্যা নিয়ন্ত্রণ কর্ম যোজনাগুলিকে পূর্তকর্ম কর্মসূচির অগ্রাধিকার ক্ষেত্র হিসাবে যথাযথ গুরুত্ব দেওয়া হয়েছে। তারপর থেকে

রাজ্যের অনেক অগ্রগতি হয়েছে এবং ১৯৮৯-৯০ সালের বার্ষিক যোজনার সঙ্গেই সপ্তম যোজনা কর্মসূচিরও পরিসমাপ্তি ঘটেছে।

সপ্তম যোজনার মধ্যবর্তী মূল্যায়ন এবং ১৯৮৯-৯০ সালের বার্ষিক যোজনার পর্যালোচনার পর সপ্তম যোজনার অধীনে আর্থিক কর্মসূচির যে চিত্র পাওয়া যাচ্ছে তা নিম্নরূপ ঃ

| | সেচ কোটি টাকা | বন্যা নিয়ন্ত্রণ কোটি টাকা | মোট কোটি টাকা |
|---|---|---|---|
| ১৯৮৫-৮৬ | ৩৯.২১ | ১৭.১১ | ৫৬.৩২ |
| ১৯৮৬-৮৭ | ৫১.৮২ | ১৮.৬৪ | ৭০.৪৬ |
| ১৯৮৭-৮৮ | ৫৪.৮৫ | ২০.৯১ | ৭৫.৭৬ |
| ১৯৮৮-৮৯ | ৪৭.৫৫ (প্রস্তাবিত) | ২৫.৪৫ (প্রস্তাবিত) | ৭৩.০০ (প্রস্তাবিত) |
| ১৯৮৯-৯০ | ৪৮.৪৩ (প্রস্তাবিত) | ৩১.৫৭ (প্রস্তাবিত) | ৮০.০০ (প্রস্তাবিত) |
| ১৯৮৫-৯০ মোট | ২৪১.৮৬ | ১৩.৬৮ | ৩৫৫.৫৪ |

২.১। ১৯৮৮-৮৯ সালের বর্ষাকালে বৃষ্টিপাতের ধরন ছিল অনিয়মিত। বিভিন্ন সেচপ্রকল্পের কম্যান্ড এলাকায় ঐ বছর খরিফ সেচ মোটামুটিভাবে বজয় রাখা গিয়েছিল। প্রবল ও অসম বর্ষণের ফলে উত্তরবঙ্গের জেলাগুলি, বিশেষ করে পশ্চিম দিনাজপুর ও মালদা, অভূতপূর্ব বন্যার কবলে পড়ে। আবার, সেপ্টেম্বরের শেষাশেষি নাগাদ নির্দিষ্ট সময়ের আগেই বর্ষা শেষ হয়ে যাওয়ায় সেচপ্রকল্পগুলি সঞ্চয় জলাধারে খরিফ পরবর্তী রবি ও বোরো সেচের জন্য প্রয়োজনীয় জল ছিল না।

২.২। ১৯৮৮-৮৯ সালে যোজনা বাজেটে বরাদ্দের নির্ধারিত পরিমাণ ছিল ৭৩.০০ কোটি টাকা। ১৯৮৯-৯০ সালে প্রস্তাবিত যোজনা বাজেটের পরিমাণ হচ্ছে ৮০.০০ কোটি টাকা এবং তাতে বিগত বছরের তুলনায় বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে আরও বেশি সংস্থান রাখা হয়েছে।

২.৩। ভূমিকা হিসাবে এই কথা বলে নিয়ে আমার বিভাগের কাজকর্মের একটি বিশদ বিবরণ আমি আনন্দের সঙ্গে সভায় পেশ করতে চাই।

**৩। সেচক্ষেত্র**

**৩.১। যোজনা কর্মসূচি**

পশ্চিমবঙ্গ রাজ্যে চাষযোগ্য জমির মোট আয়তন আনুমানিক ৫৩.৮০ লক্ষ হেক্টর। এই পরিমাণ রাজ্যের মোট ভৌগোলিক আয়তন ৮৭.৮৫ লক্ষ হেক্টরের প্রায় ৬০ শতাংশ।

আনুমানিক হিসাবে দেখা যায় সামর্থের বিচারে সর্বাধিক ৬১.১৯ লক্ষ হেক্টর জমি সেচ-সম্ভব। এর মধ্যে মোট ২৩.১০ লক্ষ হেক্টর এলাকাকে বড় ও মাঝারি প্রকল্পের মাধ্যমে সেচের আওতায় আনা যেতে পারে।

ষষ্ঠ যোজনা শেষ হওয়া পর্যন্ত আমার বিভাগ বড় ও মাঝারি সেচ প্রকল্প রূপায়ণের মাধ্যমে ১১.৮৬ লক্ষ হেক্টরের মতো সেচ-সামর্থ সৃষ্টি করেছে। সপ্তম যোজনাকালে (১৯৮৫-৯০) যেভাবে সেচ-সামর্থের উন্নয়ন ঘটেছে তা নিচে দেখানো হল ঃ

হাজার হেক্টরে সৃষ্ট সামর্থ্য

| বছর | ঐ বছরে | পুঞ্জীভূত সম্ভাবনা |
|---|---|---|
| ১৯৮৫-৮৬ | ১৪.৬০ | ১২০০.৩৭ |
| ১৯৮৬-৮৭ | ১৭.৫০ | ১২১৭.৮৭ |
| ১৯৮৭-৮৮ | ১২.৯৪ | ১২৩০.৯১ |
| ১৯৮৮-৮৯ | ৪৩.৬৯ (প্রস্তাবিত) | ১২৭৪.৫০ (প্রস্তাবিত) |
| ১৯৮৯-৯০ | ৪৭.২০ (প্রস্তাবিত) | ১৩২১.৭০ (প্রস্তাবিত) |

**৩.২। বড় সেচ প্রকল্প**

**৩.২.১। কংসাবতী জলাধার প্রকল্প**

কংসাবতী জলাধার প্রকল্পের কাজ প্রায় শেষ হয়ে এসেছে। ১৯৮৮ সালে খরিফ চাষের মরশুমে ২,৭৩,৫০০ হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হয়েছিল। বর্ষা আগে শেষ হয়ে যাওয়ায় জলাধারে জলের পরিমাণ ছিল বেশ্ কম। ফলে রবি ও বোরো সেচের জন্য জল পাওয়া যায়নি। ১৯৮৯-৯০ সলে কংসাবতী জলাধার প্রকল্পের জন্য ১,০০০ লক্ষ টাকার সংস্থান রাখার প্রস্তাব করা হয়েছে।

**৩.২.১.১। কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণ**

এই প্রকল্পের অন্তর্ভুক্ত খালগুলি বাঁকুড়া ও মেদিনীপুর জেলার শুষ্ক জমিতে জলসেচন করে এবং সছিদ্র মাটির উপর দিয়ে সেই জল যে প্রবাহিত হয় তা সকলেই ভাল করে জানেন। খালগুলি বাঁধিয়ে জলসম্পদ সঞ্চয় করে, কংসাবতীর শাখানদীগুলি থেকে জলের নূতন উৎস সন্ধান করে জলবহনকালে জলের অপচয় যতটা সম্ভব কমিয়ে আনতে এবং এই প্রকল্পের কম্যান্ড এলাকার মধ্যে ভূ-গর্ভস্থ ও ভূ-পৃষ্ঠের জলকে যুগপৎ কাজে লাগানোর জন্য এই প্রকল্পের আধুনিকীকরণের কাজ হাতে নেওয়া একান্ত জরুরি হয়ে পড়েছে। আবর্তিত সেচ ব্যবস্থার প্রবর্তন নিয়ন্ত্রণ ব্যবস্থাসহ ক্ষেত্র-প্রণালীগুলি নির্মাণ এবং কৃষিক্ষেত্রে জল সরবরাহ—এগুলিও প্রকল্পটির আধুনিকীকরণের অঙ্গ। আধুনিকীকরণের যে সর্মসূচি রচিত হয়েছিল সেটি যোজনা কমিশনের অনুমোদন পেয়েছে। ভারত সরকারের পরিবেশ মন্ত্রক ও বনবিভাগ থেকেও অনুমোদনের জন্য অপেক্ষা করা হচ্ছে। জল সংরক্ষণের জরুরি প্রয়োজনের

কথা বিবেচনা করে অপরিহার্য পূর্তকর্মগুলির জন্য ১২০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

**৩.২.২। ময়ূরাক্ষী সেচ প্রকল্প**

যে ময়ূরাক্ষী সেচ প্রকল্পটির লক্ষ্যমাত্রা ২,৫০,৮৬০ হেক্টর জমিতে সেচ সামর্থ সৃষ্টি করা, তার কাজ সম্পূর্ণ হয়েছে। প্রকল্পটির জন্য যোজনা প্রস্তাবের আওতায় বাজেটে কোনও অর্থসংস্থান নেই। তবে, যোজনা-বহির্ভূত অর্থভাণ্ডার থেকে এর রূপায়ণ ও রক্ষণাবেক্ষণের কাজকর্মের দরুন ব্যয় মেটানো হচ্ছে। ১৯৮৮-৮৯ সালে পুরো প্রকল্পটির ২,২২,০০০ হেক্টর পরিমাণ কম্যান্ড এলাকায় খরিফ সেচের জন্য জল সরবরাহ করা হয়েছে। খরিফ মরশুমের পরবর্তী সময়ে ময়ূরাক্ষী জলাধারে ভালো পরিমাণ জল পাওয়ার জন্য ১৬,৫০০ হেক্টর ও ১৩,২০০ হেক্টর জমিতে যথাক্রমে রবি ও বোরো সেচের কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

**৩.২.২.২। ময়ূরাক্ষী সেচ প্রকল্পের আধুনিকীকরণ**

এই প্রকল্পের মাধ্যমে সেচসামর্থের লক্ষ্যমাত্রায় পৌঁছনো গেলেও, খাল-যোগাযোগের মাধ্যমে জলসম্পদ সংরক্ষণ করে কম্যান্ড এলাকাভুক্ত ও কম্যান্ড এলাকার বাইরে বৃহত্তর অঞ্চলসমূহে যাতে সেচের সুবিধাদি সম্প্রসারণ করা যায় সেইজন্য প্রকল্পটিকে আধুনিক রূপ দেওয়ার জন্য যথোচিত যত্ন নেওয়া হচ্ছে। ময়ূরাক্ষী সেচ প্রকল্পের আধুনিককীকরণের কর্মসূচিটি ইতিমধ্যেই ভারত সরকারের কাছে পেশ করা হয়েছে। কেন্দ্রীয় জল কমিশন কর্মসূচিটি পরীক্ষা করে দেখছেন।

**৩.২.৩। দামোদর উপত্যকা প্রকল্পের ব্যারেজ ও সেচ ব্যবস্থা**

দামোদর উপত্যকা প্রকল্পের ব্যারেজ ও সেচ ব্যবস্থাটি সমাপ্ত হওয়ার পর্যায়ে অনেকটাই এগিয়ে আছে। খরিফ মরশুমে ৩,৩২,০০০ হেক্টর পরিমাণ জমিকে সেচাধীন এলাকায় পরিণত করতে সেচের জল সরবরাহ করা হয়েছে। বর্ষার পরবর্তী সময়ে জলের পরিমাণ প্রয়োজনের তুলনায় কম হওয়ায় সুষ্ঠু জল ব্যবস্থা পরিচালনার মাধ্যমে ১৮,৫০০ হেক্টর ও ২৮,২৫০ হেক্টর জমিতে যথাক্রমে রবি ও বোরো চাষের কর্মসূচি নেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালে এ কাজটির জন্য বাজেটে ১৫০.০০ লক্ষ টাকার অর্থসংস্থান রাখা হয়েছে।

**৩.২.৩.২। বাঁধ ও সেচ ব্যবস্থার আধুনিকীকরণ**

বর্ধমান, হুগলি ও বাঁকুড়া জেলায় রবি ও বোরো চাষের সুস্থিতি এবং একই সঙ্গে ভূগর্ভের জলকে কাজে লাগানোর জন্য যা জলসম্পদ পাওয়া যায় তা সংরক্ষণের উদ্দেশ্যে বাঁধ ও সেচ ব্যবস্থার আধুনিকীকরণের প্রয়োজনীয়তা দীর্ঘদিন থেকেই অনুভূত হয়েছে। এই আধুনিকীকরণ কর্মপ্রকল্প রচনার প্রস্তুতি চলছে।

**৩.২.৪। তিস্তা ব্যারেজ প্রকল্প**

১৯৭৩ সালে আনুমানিক ৬৯.৭২ কোটি টাকা ব্যয়ে তিস্তা বাঁধ প্রকল্পের প্রথম উপ-পর্যায় যোজনা কমিশনের অনুমোদন লাভ করেছিল। প্রকল্পটি রূপায়ণের কাজ হাতে নেওয়ার আগেই ১৯৭৫-৭৬ সালে প্রকল্পের কর্মপরিধির উন্নতিসাধনকল্পে অনুমোদিত প্রকল্পটির প্রাথমিক পরিকল্পনাকে বেশ কিছুটা সংপরিবর্তিত করা হয়েছিল। প্রথম দিকে প্রস্তাব ছিল মহানন্দা বাঁধটি সোনারপুর ঘাটে নির্মাণ করা হবে। কিন্তু পরে এটিকে শিলিগুড়ির নিকট

ফুলবাড়িতে এর বর্তমান অবস্থানক্ষেত্রে স্থানান্তরিত করা হয়। আর অন্য খাতে প্রবাহিত তিস্তার জল মহানন্দা নদীর মধ্য দিয়ে প্রবাহিত করে তাকে কাজে লাগানোর যে মূল পরিকল্পনাটি তা বাতিল করা হয়। যে নূতন খালগুলি আবার নবরূপে সংযোজিত হল সেগুলি হল ঃ জলপাইগুড়ি জেলার তিস্তার দক্ষিণ তীরভূমিস্থিত তিস্তা মহানন্দা সংযোগ খাল, দার্জিলিং জেলার মহানন্দা বাঁধের দক্ষিণে মহানন্দা প্রধান খাল এবং ধূমডাঙ্গীতে মহানন্দা প্রধান খাল যাতে মহানন্দা নদীতে গিয়ে মিশতে পারে তা সম্ভব করার জন্য মহানন্দা জলপ্রণালী। জলপাইগুড়ি জেলার তিস্তা-মহানন্দা সংযোগ খাল এবং দার্জিলিং জেলার মহানন্দা প্রধান খাল নামে এই দুটি খাল-ব্যবস্থা খালের জলস্রোত থেকে বিদ্যুৎ উৎপাদন করা ছাড়াও দুটি জেলার খাল বৃহত্তর এলাকাগুলিতে সেচের সুবিধা যোগাবে। প্রকল্পটির মূল পরিকল্পনার অনেকখানি এই ধরনের রূপান্তর ঘটানোর জন্য প্রকল্পাধীন অঞ্চলটির নূতন করে এক সমীক্ষা করতে হয়। যার ফলে তিস্তা-মহানন্দা সংযোগ খাল ও মহানন্দা খাল, জমি অধিগ্রহণ এবং বনভূমি হস্তান্তরের পর তিস্তা ব্যারেজের দক্ষিণ তীরবর্তী, ১৯৮২-৮৩ সালে পুর্ণোদ্যমে আরব্ধ দুটি গুরুত্বপূর্ণ খাল খননের কাজ সম্পূর্ণ করা হয়। জমি অধিগ্রহণ ও সে কারণে ক্ষতিপূরণের টাকা প্রদানে প্রভৃত অসুবিধা সত্ত্বেও ৬ বছর সময় পরিধির মধ্যে প্রকল্পটি যে এই খালগুলির প্রায় শতকরা ৯০ ভাগ কাজ সম্পূর্ণ করেছে এবং ১৯৮২-৮৩ সাল থেকে ৪ বছরের মধ্যে তা থেকে সেচসামর্থ সৃষ্টি করতে পেরেছে তা প্রকৃতই এই উল্লেখযোগ্য সাফল্য। আশা করা যায় ১৯৮৯-৯০ সলের মধ্যেই এ দুটি প্রধান খালের কাজ শেষ হয়ে যাবে। তিস্তা মহানন্দা সংযোগ খাল ও মহানন্দা প্রধান খালের শাখাগুলির নির্মাণকার্য এগিয়ে চলেছে। তিনটি শাখা খালসহ ডাউক নগর প্রধান খাল নির্মাণের কাজগুলিও এগিয়ে চলছিল। প্রায় ৮,৮২৫ হেক্টর পরিমাণ জমিতে তিস্তার জলের সাহায্যে বিশুষ্ক করতোয়া-তলমার সেচের কর্মসূচির সংস্কার সাধন করে খরিফ ও রবি মরশুমে সেচের স্থিতিশীলতা এনে এই স্বল্প সময়ের মধ্যে প্রায় ১০,১২০ একর জমিতে ধীরে ধীরে সেচের সুযোগ সৃষ্টি করার মতো গুরুত্বপূর্ণ কাজও হয়েছে। তিস্তা-মহানন্দা সংযোগ খাল-এর দুই নং শাখা খাল থেকে ১,২৯৫ হেক্টর পরিমাণ জমিতেও নূতন সৃষ্ট সেচসামর্থ এর অন্তর্গত।

৩.২.৪.২। ১৯৮৭ সালের নভেম্বর মাসে মন্ত্রিসভায় গৃহীত একটি সিদ্ধান্ত অনুসারে, তিস্তা বাঁধের বামতীরে জলপাইগুড়ি জেলায় যে ৩৮,৪৫০ হেক্টর এলাকার জন্য জনসাধারণের চাহিদা রয়েছে সেই এলাকাকে প্রকল্পের ১ম উপপর্যায়ের অন্তর্ভুক্ত করা হয়েছে। তিস্তা-জলঢাকা মূল খালের গতিপথের ৬ কিলোমিটারের মধ্যে কোনও বনভূমি না থাকায় এই খালের কাজ যথাযথভাবে হাতে নেওয়া যায় নি। তিস্তা-মহানন্দা সংযোগ-খালের ১ নং সরবরাহ-খালের খননকার্যও একই কারণে বিলম্বিত হচ্ছে। বনভূমি হস্তান্তরের সঙ্গে সঙ্গে ৪৪,০০০ হেক্টর এলাকা জুড়ে অবিলম্বে সেচসামর্থ সৃষ্টির কাজ খুব দ্রুতভাবে সম্পন্ন করা হবে।

৩.২.৪.৩। এখানে একথা উল্লেখ করা অপ্রাসঙ্গিক হবে না যে, বনভূমি পাওয়ার ব্যাপারটি ভারত সরকারের অনুমোদনের উপর নির্ভর করছে। এই প্রক্রিয়াকে ত্বরান্বিত করার জন্য ভারত সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন বলে আশা করা যাচ্ছে।

৩.২.৪.৪। প্রকল্পের মূল বিষয়ের প্রারম্ভিক পরিবর্তন, জমি অধিগ্রহণ ও তার জন্য ক্ষতিপূরণ দান এবং বিকল্প কর্মসংস্থানের দাবিতে প্রকল্পের কাজে স্থানীয় অধিবাসীদের বিরোধিতা সত্ত্বেও, তিস্তা ব্যারেজ প্রকল্পে সৃষ্ট সেচসামর্থ নিম্নরূপ ঃ

সেচসামর্থ সৃষ্টি (পুঞ্জীভূত)

| | | |
|---|---|---|
| ১৯৮৬-৮৭ | ২,০০০ হেক্টর | |
| ১৯৮৭-৮৮ | ১০,০০০ হেক্টর | করতোয়া-তালমা সেচ কর্মপ্রকল্পের |
| ১৯৮৮-৮৯ (লক্ষ্যমাত্রা) | ৪০,০০০ | স্থায়ীকরণের বিষয় সমেত। |
| ১৯৮৯-৯০ (প্রস্তাবিত) | ৮০,০০০ | |

৩.২.৪.৫। তিস্তা ব্যারেজ প্রকল্পটি ভারতের বৃহত্তম সেচপ্রকল্পগুলির অন্যতম। এর মোট সেচসামর্থ হল ৯.২২ লক্ষ হেক্টর এবং এই ধরনের একটি বিরাট প্রকল্পকে রাষ্ট্রীয় গুরুত্বপূর্ণ একটি প্রকল্প হিসাবে গণ্য করা উচিত। এই প্রকল্পটিকে রাষ্ট্রীয় গুরুত্বপূর্ণ একটি প্রকল্প হিসাবে বিবেচনা করে এর জন্য যোজনা সহয়তাস্বরূপ ভারত সরকারের যথেষ্ট অর্থ সাহায্য দেওয়া উচিত এবং প্রকল্পের কাজে বাধাগুলি, যেমন, বনভূমির হস্তান্তর, যেসমস্ত ব্যক্তির জমি প্রকল্পের জন্য প্রয়োজন হয়েছিল তাঁদের জন্য বিকল্প কর্মসংস্থান সম্পর্কে একইভাবে ব্যবস্থা করা উচিত।

৩.২.৫। সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প

মেদিনীপুর জেলায় সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্পের কাজ শুরু হয়েছে। পৃথক একজন চিফ্ ইঞ্জিনিয়ারের অধীনে প্রাথমিকভবে সাংগঠনিক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আনুমানিক ২২৬.৮২ কোটি টাকা ব্যয়ের এই কর্মপ্রকল্পের দ্বারা মেদিনীপুর জেলায় ১,৩০,০০০ হেক্টর জমিতে সেচসামর্থ সৃষ্টি করা যাবে। এই কাজের জন্য ১৯৮৯-৯০ সালে বাজেটে ৮০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৩.৩। মাঝারি সেচপ্রকল্পসমূহ

পুরুলিয়া, বাঁকুড়া এবং বীরভূমে যেসমস্ত প্রকল্পের কাজ এগিয়ে চলেছে তার সঙ্গে সঙ্গে মাঝারি সেচপ্রকল্পগুলির মাধ্যমে বৃহত্তর এলাকায় সেচের সুযোগ-সুবিধা সম্প্রসারণের কাজও চালিয়ে যাওয়া হচ্ছে। ১৯৮৯-৯০ সালে ২৫টি মাঝারি সেচপ্রকল্প সংক্রান্ত কর্মসূচিকে যোজনা কর্মসূচির অন্তর্ভুক্ত করা হয়েছে। প্রকল্পমতে এই সমস্ত মাঝারি সেচ কর্মপ্রকল্পের মোট সেচসামর্থ হচ্ছে ৫৫,০০০ হেক্টর। কর্মপ্রকল্পগুলির দ্রুত রূপায়ণের পথে একটি বড় বাধা হল জমি অধিগ্রহণ এবং তার জন্য ক্ষতিপূরণ দেওয়ার সমস্যা। বিভিন্ন সেচ কর্মপ্রকল্পে, যেখানে ৩,০০০ হেক্টর জমিতে আরও সেচসামর্থ সৃষ্টির প্রধান প্রধান কাজ শেষ করা হয়েছে সেখানে ১৯৮৯-৯০ সালে খালের মাধ্যমে সেচ-ব্যবস্থা সম্পূর্ণ করার প্রয়াস চালানো হবে। ১৯৮৯-৯০ সালে মাঝারি সেচ কর্মপ্রকল্পসমূহের জন্য ৪৪৯.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৪। **বন্যানিয়ন্ত্রণ ক্ষেত্র**

৪.১। পশ্চিমবঙ্গ রাজ্যের কোনও না কোনও অংশকে প্রায় প্রতি বছরই নিদারুণ বন্যার কবলে পড়তে হয়। গত দু' বছরে প্রবল বন্যার দরুন উত্তরবঙ্গের জেলাগুলিতে অত্যন্ত ক্ষতিগ্রস্ত হতে হয়েছে। বাঁধ, জলনিষ্কাশন চ্যানেল ও স্লুইশসমূহ নির্মাণ, তীরভূমি প্ররক্ষণ ও সমুদ্রক্ষয়রোধী পূর্তকর্ম সমেত ভূমিক্ষয়রোধী পূর্তকর্ম বন্যা নিয়ন্ত্রণ কর্মপ্রকল্পগুলির অন্তর্গত। প্রায় সমস্ত জেলাতেই বন্যাপ্রবণ এলাকাগুলিতে বিভিন্ন ধরনের প্রচুর সংখ্যক পূর্তকর্ম সম্পাদন করা হচ্ছে।

৪.২। পর্যাপ্ত বৃক্ষসম্পদ না রেখে নির্বিচারে গাছপালা কেটে ফেলায় ভুটান ও সিকিমের পর্বতাঞ্চল থেকে প্রচুর পরিমাণে পলিমাটি উত্তরবঙ্গের দার্জিলিং, জলপাইগুড়ি ও কোচবিহার জেলার নদীগুলি বহন করে নিয়ে আসে। পলি জমে যাওয়ার দরুন নদীখাত উঁচু হয়ে যায়। ফলে জন-বসতি এবং উর্বর কৃষিক্ষেত্র করার জন্য যে সমস্ত বাঁধ রয়েছে সেগুলিকে মজবুত ও সংরক্ষিত করা ছাড়াও নতুন নতুন প্ররক্ষণমূলক বাঁধ এবং ক্ষয়রোধী ব্যবস্থাদি গড়ে তোলার প্রয়োজন দেখা দেয়। উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ কমিশন এইসব অঞ্চলে বন্যা নিয়ন্ত্রণ কর্ম-প্রকল্পগুলি রূপায়ণের কাজ করে চলেছেন এবং ১৯৮৯-৯০ সালে ঐ কাজের জন্য ৬৫৫ লক্ষ টাকা বাজেট-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৪.৩। ১৯৮৮ সালের বন্যায় পশ্চিম দিনাজপুর, মালদা ও মুর্শিদাবাদ জেলার বাঁধগুলি ও বন্যা-নিয়ন্ত্রণ নির্মিতগুলি বিপুলভাবে ক্ষতিগ্রস্ত হওয়ায় সেগুলিকে মজবুত করে গড়ে তুলতে কয়েকটি জরুরি ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল। ১৯৮৯-৯০ সালে পশ্চিম দিনাজপুর, মালদা ও মুর্শিদাবাদ জেলায় নতুন কয়েকটি বন্যা-নিয়ন্ত্রণ ও জলনিকাশি কর্মপ্রকল্প রূপায়ণ করার প্রস্তাব রাখা হয়েছে আর তার জন্য আরও বেশি অর্থ বরাদ্দ করা হয়েছে।

৪.৪। কলকাতা ও শহরতলি এলাকাতেও জলনিকাশি ব্যবস্থার উন্নতি ঘটাতে বিভিন্ন কর্মপ্রকল্প রূপায়িত করতে অর্থ বরাদ্দের পরিমাণ যথাসম্ভব বাড়ানো হয়েছে। কলকাতা ও শহরতলির এলাকায় জলনালীগুলিকে বাঁধিয়ে জলস্রোত বাড়ানো এবং এইভাবে ঐ অঞ্চলগুলির পরিবেশ আরও স্বাস্থ্যসম্মত করে তোলার কর্মনীতি গ্রহণ করা হয়েছে। এর ফলে পলি সরানো প্রভৃতির জন্য রক্ষণাবেক্ষণ সংক্রান্ত বার্ষিক খরচও কমানো যাবে। কলকাতা ও সংলগ্ন অঞ্চলে খালের পাড় বরাবর যে-সব রাস্তা রয়েছে সেগুলি উন্নয়নের জন্য কর্মপ্রকল্প গ্রহণ করা হয়েছে। তাতে, শহরের মধ্যেকার ঘিঞ্জি রাস্তাগুলো কেবল যে চাপমুক্ত হবে তাই নয়, খালগুলির পাড়ও জবরদখল থেকে মুক্ত থাকবে। আশার কথা, সংশ্লিষ্ট এলাকায় জল-নিকাশি ব্যবস্থার উন্নতিসাধন করে শহরের বস্তি অঞ্চলের উন্নয়ন করার লক্ষ্যে যে সমস্ত কর্মপ্রকল্প রয়েছে সেগুলোর জন্য ৫০ ঃ ৫০ অনুপাতের ভিত্তিতে কিছু পরিমাণে কেন্দ্রীয় সহায়তা পাওয়া গেছে। এই উদ্দেশ্যে ৩৯২ লক্ষ টাকা নির্দিষ্ট করে রাখা হয়েছে।

৪.৫। সেচ ও জলপথ বিভাগ সুন্দরবন অঞ্চলে একটি বৃহৎ বাঁধ-ব্যবস্থার রক্ষণাবেক্ষণ করে থাকে। এই বাঁধগুলো হল প্রাক্তন জমিদারদের তৈরি বাঁধ। এগুলির যথাযথ বিভাজনও নেই। তাছাড়া, এই অঞ্চলে প্রায়ই যে ঝঞ্ঝাবার্তা আছড়ে পড়ে তার ধাক্কা সামলানোর ক্ষমতাও এদের নেই। বস্তুত এই বাঁধগুলি দেশের উপকূলসীমা সুরক্ষিত রাখে। ঐ সমস্ত বাঁধ

পুনর্নির্মিত করা একান্ত প্রয়োজন। আর এই কাজের জন্য রাজ্য তার সীমিত সম্পদ থেকে যে পরিমাণ অর্থ বরাদ্দ করতে পারে তার চেয়েও বেশি বরাদ্দের প্রয়োজন রয়েছে। সুতরাং প্রাকৃতিক দুর্যোগ, লোনা-জল ঢুকে পড়া ও সমুদ্রতটের ভাঙনের হাত থেকে বিস্তীর্ণ উর্বর কৃষিক্ষেত্রকে বাঁচাতে নির্দিষ্ট সময়ের মধ্যে যাতে ঐ সমস্ত বাঁধের দীর্ঘবিলম্বিত নির্মাণের কাজ হাতে নেওয়া যায়, তার জন্য ভারত সরকারের অন্তত ৫০ ঃ ৫০ অনুপাতে সহায়তা নিয়ে এগিয়ে আসা উচিত।

৪.৬। নতুন খাল খনন ও পুরাতন খাল-এর পুনর্খনন, স্লুইস, সেতু এবং অন্যান্য কাঠামো নির্মাণসহ বিভিন্ন বাঁধ ও জলনিকাশি কর্মপ্রকল্প নির্বাহ করার প্রতি যথাযথ গুরুত্ব আরোপ করা হয়েছে।

৪.৪। গুরুত্বপূর্ণ বাঁধ ও জলনিকাশি কর্মপ্রকল্পগুলির কথা নিম্নে বলা হল ঃ

| | প্রস্তাবিত বাজেট ১৯৮৯-৯০ (লক্ষ টাকায়) |
|---|---|
| ১। সুন্দরবনের জরুরি উন্নয়নমূলক কর্মসমূহ | ২৩০.০০ |
| ২। হাড়োয়াগং-কুলটিগং বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প (পর্যায়-১) ২৪-পরগনা (উত্তর) | ৬৫.০০ |
| ৩। করাতিয়া-নাগতলা বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প, ২৪-পরগনা (দক্ষিণ) | ৪০.০০ |
| ৪। পূর্ব মগরাহাট বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প, ২৪-পরগনা (দক্ষিণ) | ৪০.০০ |
| ৫। যমুনা বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প, ২৪-পরগনা (দক্ষিণ) | ৩০.০০ |
| ৬। বলরামপুর খাল জলনিকাশি কর্মপ্রকল্প, ২৪-পরগণা (দক্ষিণ) | ৩০.০০ |
| ৭। কলকাতা নগরে বস্তি পরিষ্কার ও প্রাথমিক সুবিধাদির ব্যবস্থা সংক্রান্ত কর্মপ্রকল্প | ৩৯২.০০ |
| ৮। কলকাতাস্থিত কেষ্টপুর-ভাঙ্গরকাটা খালের উন্নতিসাধন | ২৫.০০ |
| ৯। কেষ্টপুর খালের উন্নতিসাধন | ২৫.০০ |
| ১০। ২৪-পরগনা জেলার বাগজোলা খালের উন্নতিসাধন | ৩০.০০ |
| ১১। কলকাতা শহরতলি এলাকায় জলনিকাশি খালের উন্নতিসান | ২৫.০০ |
| ১২। হুগলি জেলায় ঘিয়-কুন্তী বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প | ২০০.০০ |
| ১৩। হুগলি ও হাওড়া জেলায় নিম্ন দামোদর জলনিকাশী কর্মপ্রকল্প | ৬৭.০০ |
| ১৪। মেদিনীপুর জেলায় তমলুক মাস্টার প্ল্যান. | ৮০.০০ |
| ১৫। মেদিনীপুর জেলায় ময়না বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প | ৩৫.০০ |
| ১৬। মেদিনীপুর জেলায় দুবদা বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প | ২৮.০০ |

১৭। মেদিনীপুর জেলায় ভগবানপুর-নন্দীগ্রাম জলনিকাশি কর্মপ্রকল্প ৩০.০০

১৮। মালদা জেলায় মহানন্দা বাঁধ কর্মপ্রকল্প ২৫.০০

জলনিকাশি কর্মপ্রকল্পগুলির জন্য ১৪.৪৫ কোটি টাকা বাজেট-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৪.৮। ভূমিক্ষয়রোধী কর্মসমূহ

ফরাক্কা জলাধারের উর্ধ্বখাতে ও নিম্নখাতে প্রবল ভূমিক্ষয় হচ্ছে। ফরাক্কা ব্যারেজ নির্মাণের প্রত্যক্ষ পরিণতিতেই এই ভূমিক্ষয়। বাঁধের উর্ধ্বখাতে ময়নাপুর থেকে মূল বাঁধ পর্যন্ত প্রান্তীয় বাঁধ এবং ভূমিক্ষয়রোধী কাজকর্ম ফরাক্কা বাঁধ কর্তৃপক্ষ হাতে নিয়েছেন। এর উদ্দেশ্য, নদীকে বাঁধের মধ্য দিয়ে বইয়ে দেওয়া এবং সাবলীল কার্যক্ষমতা ও কার্যোপযোগিতার কাঙ্খিত পরমায় বজায় রাখতে নদীর বাম তীরে নদীর অনুপ্রবেশ রোধ করা। ১৯৮৮ সালের বিস্তীর্ণ অঞ্চলপ্লাবী বন্যায় শিমুলতলার প্রান্তীয় বাঁধ ও পাড় প্ররক্ষণমূলক নির্মিতিগুলি দারুণভাবে ক্ষতিগ্রস্ত হয় ও সেগুলিতে ফাটল দেখা দেয়। ময়নাপুরের পাড় প্ররক্ষণমূলক নির্মিতিগুলিও ক্ষতিগ্রস্ত হয়। বিস্তীর্ণ ভূক্ষেত্র ও জনবসতি রক্ষা করতে রাজ্য সরকারকে নদী বাঁধের পুনর্নির্মাণ করতে হয়। ঐ পুনর্নির্মিত নদীবাঁধ সারানোর কাজ হাতে নেন নি এবং এই কাজের দায়িত্ব রাজ্য সরকারের উপর চাপিয়ে দেবার একটা প্রবণতা তাঁদের মধ্যে দেখা যাচ্ছে, যদিও কয়েক বছর আগেই এই দায়িত্ব ফরাক্কা বাঁধ প্রকল্প কর্তৃপক্ষের উপর ন্যস্ত করা হয়েছিল। ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ যাতে কাজটি জরুরিকালীন ভিত্তিতে হাতে নেন তার জন্য ব্যাপারটিকে ভারত সরকারের কাছে বিশেষ গুরুত্বের সঙ্গে উত্থাপন করা হয়েছে। প্রয়োজনীয় কাজকর্ম করার ব্যাপারে তাঁদের অনিচ্ছুক মনোভাব অপরিবর্তিত থাকায় ভূতনি দিয়ারা সার্কিট বাঁধের রক্ষণাবেক্ষণের দায়িত্ব ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের হাত থেকে সরিয়ে নেওয়া হয়েছে। ভারত সরকার যদি তাঁদের কাছে হস্তান্তরিত কাজকর্মের দায়িত্ব অস্বীকার করে চলেন তাহলে ব্যারেজের উজানে অবস্থিত গঙ্গা তীর বরাবর এলাকাগুলিতে ভূমিক্ষয়রোধী কাজের জন্য কীভাবে অর্থ ব্যবস্থা করা হবে তা রাজ্য সরকারের বিশেষ উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। রাজ্যের সঙ্গতি ও সামর্থ এখন যে অবস্থায় রয়েছে তাতে ব্যারেজের উজানে নদীর বাম তীরে এবং ভাটিতে নদীর দক্ষিণ তীরে প্ররক্ষণমূলক কাজকর্ম হাতে নেওয়া সম্ভব নয়, কেননা তা বিপুল ব্যয়সাপেক্ষ।

৪.৮.২। গঙ্গার ভাটিতে ও বাম তীরবর্তী গভীর খাতটিকে দক্ষিণ তীরে সরিয়ে নেওয়ার ফলে দক্ষিণ তীরস্থ মুর্শিদাবাদ জেলাভুক্ত এলাকায় প্রবল ভূমিক্ষয় ঘটেছে। এমন কি কোনও কোনও এলাকায় ভূমিক্ষয়ের হার বছরে প্রায় ½ কিঃ মিঃ। এই হারে ভূমিক্ষয় চলতে থাকলে শুধুমাত্র মুর্শিদাবাদ জেলাভুক্ত জনবহুল গ্রাম এবং শহরসমূহই যে নদীগর্ভে চলে যাবে তাই নয় রেল-লাইন, জাতীয় সড়ক-৪ এমন কি ফরাক্কা ফিডার ক্যানালও বিপন্ন হওয়ার আশঙ্কা রয়েছে। এই সমস্ত গুরুত্বপূর্ণ নির্মিতিসমূহের প্ররক্ষণের উদ্দেশ্যে সাঁকোপাড়া, পরনানপাড়া ইত্যাদি স্থানে প্ররক্ষণমূলক কাজ করার জন্য রাজ্য সরকার ইতিমধ্যেই একটি কর্মপ্রকল্প পেশ করেছেন। রাজ্য সরকারের প্রস্তাবানুযায়ী ভূমিক্ষয়রোধী কাজকর্মের জন্য বার্ষিক ব্যয়ভার অন্ততঃপক্ষে ৫০ ঃ ৫০ অনুপাতে বহন করার জন্য কেন্দ্রীয় সরকারের এগিয়ে আসা

বাঞ্ছনীয়। রাজ্য সরকার অবশ্য তাঁদের আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও ভূমিক্ষয়রোধী প্ররক্ষণমূলক কাজকর্ম সম্পন্ন করতে চেষ্টা করে যাচ্ছেন।

৪.৮.৩। ১৯৮৯ সালের জানুয়ারি মাসের প্রথমার্ধে হুগলি নদীর দক্ষিণ তীরে হাওড়া জেলার উলুবেড়িয়া পৌরসভাভুক্ত জেটিঘাটে একটি গুরুতর ধস্ নামার ঘটনা ঘটে। বাঁধ এবং কাছাকাছি দোকানঘরগুলি ধসে পড়ে। পাড় ধরে রাখার জন্য হানিরোধী নিবারণমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে এবং এখন পর্যন্ত ঐ এলাকায় ধস্ নামা নিয়ন্ত্রণে রাখা সম্ভব হয়েছে। ক্ষতিগ্রস্ত পাড়ের খুব কাছ দিয়ে জাহাজে চলাচলের দরুন যে উঁচু ঢেউ তার আঘাত ঐ এলাকার ধস্ নামানর প্রবণতাকে তীব্রতর করে তুলছে বলে আশঙ্কা করা হচ্ছে। ধস্ নামার কারণ নির্ণয় করতে ও কিভাবে তা প্রতিহত করা যায় সে সম্পর্কে নির্দেশ করতে কলকাতা পোর্ট ট্রাস্ট ও জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়ার বিশেষজ্ঞদের নিয়ে একটি কমিটি গঠন করা হয়েছে।

৪.৮.৪। ভাগীরথীর মোহানায় সমুদ্রগামী জাহাজ চলাচলের ফলে উদ্ভূত উঁচু ঢেউ নদীর উভয় পাড়ে গুরুতর ভূমিক্ষয় সৃষ্টি করে থাকে। সাগর এবং সমুদ্রগামী জাহাজ চলাচলজনিত ভূমিক্ষয় সমস্যাটি জাতীয় সমস্যা হিসেবে চিহ্নিত করে তদনুযায়ী তার মোকাবিলা করা দরকার। উলুবেড়িয়া শহরে আরও ধস্ নামা নিবারণ করতে স্থায়ী প্রতিরোধমূলক ব্যবস্থা গড়ে তোলা খুবই ব্যয়বহুল হবে। তাই একে একটি জাতীয় সমস্যা হিসেবে কেন্দ্রীয় সহায়তায় তার মোকাবিলা করা দরকার।

৪.৮.৫। এ ছাড়াও মুর্শিদাবাদ এবং নদীয়া জেলার বিভিন্ন স্থানে ভাগীরথীর উভয় তীরে ভাঙন অব্যাহত রয়েছে। এ ছাড়াও টাঙ্গন, পুনর্ভবা, ফুলহার, মহানন্দা, গঙ্গা, ভাগীরথী, হুগলি জলঙ্গী ভৈরব ও ইছামতী নদীসমূহের পাড়ে ব্যাপক প্ররক্ষণমূলক কাজকর্ম শুরু করার প্রস্তাব করা হয়েছে।

৪.৯। বন্যা-নিয়ন্ত্রণ ও ভূমিক্ষয়রোধী কর্মপ্রকল্পগুলির জন্য প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ ১৬.১৫ কোটি টাকা।

৪.১০। গুরুত্বপূর্ণ ভূমক্ষয়রোধী ও তীর প্ররক্ষণমূলক কর্মপ্রকল্পগুলির নাম নিচে বলা হল ঃ

| | প্রস্তাবিত ব্যয়-বরদ্দ (লক্ষ টাকায়) |
|---|---|
| (১) ২৪ পরগনা জেলায় হুগলি নদীতে ভূমিক্ষয়রোধী কর্মপ্রকল্পসমূহ | ২০.০০ |
| (২) উত্তর ২৪ পরগনা জেলায় ইছামতী নদীতে ভূমিক্ষয়রোধী কমপ্রকল্পসমূহ | ২০.০০ |
| (৩) সুন্দরবন এলাকায় ভূমিক্ষয়রোধী কর্মপ্রকল্পসমূহ | ২০.০০ |
| (৪) হাওড়া এবং তমলুকে রূপনারায়ণ নদে ভূমিক্ষয়রোধী কর্মপ্রকল্পসমূহ | ২৫.০০ |

| | |
|---|---|
| (৫) মুর্শিদাবাদ জেলায় ভাগীরথীর উভয় তীরে ভূমিক্ষয়রোধী কর্মপ্রকল্পসমূহ | ৩০.০০ |
| (৬) মুর্শিদাবাদ জেলায় গঙ্গা/পদ্মার দক্ষিণ পাড়ের প্ররক্ষণমূলক কর্মপ্রকল্পসমূহ | ১১০.০০ |
| (৭) মালদা জেলায় বিভিন্ন স্থানে ফুলহার নদীতে ভূমিক্ষয়রোধী কাজকর্ম | ৩০.০০ |
| (৮) নয়নমুখ থেকে লালগোলা পর্যন্ত গঙ্গার দক্ষিণ পাড়ের প্ররক্ষণ | ৫৭.০০ |
| (৯) মুর্শিদাবাদ ও নদীয়া জেলায় ভাগীরথীর উভয় পাড়ে প্ররক্ষণমূলক কাজকর্ম | ৩০.০০ |
| (১০) নদীয়া জেলায় ভাগীরথীর বাম পাড়ে ভূমিক্ষয়রোধী কাজকর্ম | ২০.০০ |
| (১১) পশ্চিম দিনাজপুর জেলায় টাঙ্গন ও পুনর্ভবা নদীর মধ্যবর্তী এলাকার প্ররক্ষণ | ২৫.০০ |
| (১২) কোলাঘাট এ অন্যান্য স্থানে রূপনারায়ণের দক্ষিণ পাড়ে প্ররক্ষণমূলক কাজকর্ম | ২৬.০০ |
| (১৩) মালদা জেলায় ভূতনি দিয়ারা সার্কিট বাঁধের প্ররক্ষণমূলক কাজকর্ম | ৩০.০০ |
| (১৪) নদীয়া জেলার নবদ্বীপ থানার অধীনে ভাগীরথী তীরস্থ মায়াপুরের প্ররক্ষণমূলক কাজকর্ম | ৩০.০০ |
| (১৫) রানিনগর ও ডোমকল থানা এলাকাদ্বয়ের ভৈরব নদীতে ভূমিক্ষয়রোধী কাজকর্ম | ২০.০০ |
| (১৬) মুর্শিদাবাদ জেলার চাঁদপুর ও গোঘাট অঞ্চলে জলঙ্গী নদীতে প্ররক্ষণমূলক কাজকর্ম | ২০.০০ |
| (১৭) ১৯৮৯-৯০ সালের জন্য নূতন বন্যা-নিয়ন্ত্রণ ও প্ররক্ষণমূলক কর্মপ্রকল্প | ৫০.০০ |

**৫। ১৯৮৮ সালের বন্যা**

১৯৮৮ সালের আগস্ট ও সেপ্টেম্বর মাসে উত্তরবঙ্গের বিস্তীর্ণ এলাকা বিশেষ করে মালদা, পশ্চিম দিনাজপুর ও মুর্শিদাবাদ জেলা অভূতপূর্ব বন্যার কবলে পড়ে। পশ্চিম দিনাজপুর ও মালদা জেলার অনেক জায়গায় বাঁধ ছাপিয়ে জল ওঠায় ও ফাটল ধরার ফলে মানুষ ও গবাদি পশুর জীবনহানি ঘটে, শস্য ও সম্পদেরও ব্যাপক ক্ষয়ক্ষতি ঘটে। বিধ্বংসী বন্যার প্রকোপে বাঁধ, স্লুইস ও বন্যা-নিয়ন্ত্রক নির্মিতগুলি প্রচন্ড ক্ষতিগ্রস্ত হয়। এগুলির জরুরি মেরামতের কাজ অগ্রাধিকারের ভিত্তিতে শুরু করে যথাসম্ভব কম সময়ের মধ্যে শেষ করা হয়েছে। যা অর্থ ছিল তা দিয়ে বন্যা-উত্তর মেরামতি ও পুনর্গঠনের কাজও দফায় দফায় হাতে নেওয়া হয়েছে এবং সেগুলি ১৯৮৯ সালের মে মাসের মধ্যে শেষ হয়ে যাবে বলে আশা করা যায়।

৫.২। বন্যাজনিত ক্ষয়ক্ষতির মেরামতি ও পুনর্গঠনের জন্য ব্যয় ২৩.৩৩ কোটি টাকা হবে বলে অনুমান করা হচ্ছে। পরিস্থিতির মোকাবিলা করার জন্য ইতিমধ্যেই ২৫০.০০ লক্ষ টাকা পাওয়া গেছে। বন্যাজনিত ক্ষয়ক্ষতি মেরামতি ও পুনর্গঠনের কাজ সম্পূর্ণ করতে আরও টাকা পাওয়ায় যাবে বলে আশা করা হচ্ছে।

**৬। ১৯৮৮ সালের নভেম্বর মাসের ঘূর্ণিবাত্যা**

মাননীয় সদস্যবৃন্দ জানেন যে ১৯৮৮ সালের ২৮শে নভেম্বর তারিখে এক প্রবল ঘূর্ণিবাত্যা পশ্চিম বাংলার উপকূলবর্তী এলাকায় আঘাত হেনেছিল। এই ঘূর্ণিঝড়ের রুদ্ররোষ প্রধানত দক্ষিণ চব্বিশ পরগনা জেলাতেই পড়ে। এর ফলে দক্ষিণ চব্বিশ পরগনা জেলায় এবং উত্তর চব্বিশ পরগনা ও মেদিনীপুর জেলার কিছু এলাকায় অববাহিকাস্থ বন্যা-নিয়ন্ত্রণ বাঁধ এবং অন্যান্য নির্মিতিগুলি ঢেউয়ের আঘাতে ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। ফাটল দেখা দেওয়ায় হিঙ্গলগঞ্জ এলাকা সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে।

৬.২। আমার বিভাগের আওতাভুক্ত বাঁধ, স্লুইস ও অন্যান্য নির্মিতিগুলির ক্ষেত্রে যে ক্ষতি হয়েছে তার আনুমানিক পরিমাণ ৬০৪ লক্ষ টাকার সমান। যে ৫৫ লক্ষ টাকা হাতে ছিল তা দিয়ে ক্ষতিপ্রবণ এলাকাগুলিতে মেরামতির কাজ সম্পূর্ণ করা হয়েছে। মেরামতি ও পুনর্গঠনের কাজের যতটা বাকি রয়ে গেছে তা যাতে ১৯৮৯ সালের মার্চ মাসের মধ্যে শেষ করা যায় সেজন্যে ঐ কাজকর্ম অব্যাহত রাখা হয়েছে।

**৭। গঙ্গা সংস্কার পরিকল্পনা**

গঙ্গা সংস্কার পরিকল্পনা সূচনা থেকে নদীর পাড় প্ররক্ষণ ও ঘাটসমূহের উন্নতিসাধনের সঙ্গে জড়িত নদীতট উন্নয়ন সম্পর্কিত বিভিন্ন কর্মপ্রকল্প আমার বিভাগ রূপায়িত করছে। আমার বিভাগে ন্যস্ত বিভিন্ন কাজের পর্যায় নিচে বলা হল ঃ

| কর্মপ্রকল্পসমূহ | আনুমানিক ব্যয় (লক্ষ টাকার হিসাবে) | অবস্থা |
|---|---|---|
| (১) বহরমপুর শহরে ভাগীরথীর নদীতট উন্নয়ন (পর্যায়-১)-এর কাজ | ৫১.০৩ | ১৯৮৬-৮৭ সালে সম্পূর্ণ হয়েছে |
| (২) ঐ (পর্যায়-২)-এর কাজ | ৪৯.৯২ | ১৯৮৭-৮৮ সালে সম্পূর্ণ হয়েছে |
| (৩) শ্রীরামপুরে হুগলি নদীতট উন্নয়ন (পর্যায়-১)-এর কাজ | ৬৩.৫১ | ৪৯.২০ লক্ষ টাকা ব্যয়ে ৬৫ শতাংশ এগিয়েছে |
| (৪) খেয়াঘাটসহ বেলুড় মঠ হুগলি নদীতে তট উন্নয়নের কাজ | ৩১.২৪ | ১৭.০০ লক্ষ টাকা ব্যয়ে ১ম অংশ সম্পূর্ণ হয়েছে। ১৪.০৭ লক্ষ টাকা ব্যয়ে ২য় অংশের কাজ এগিয়ে চলেছে |
| (৫) নবদ্বীপে ৭টি ঘাটের উন্নতিসাধন এবং পাড় প্ররক্ষণ | ৩৮.৬৫ | কাজটি হাতে নেওয়া হয়েছে। তার দরুন ৮.০০ লক্ষ টাকা পাওয়া গেছে |

৭.২। এছাড়া, আনুমানিক ১৩.৪৫ লক্ষ টাকা ব্যয়ে চন্দননগরের গোঁদলপাড়া হুগলি নদীতে তট উন্নয়নমূলক কাজের প্রস্তাব এবং নদীতট প্ররক্ষণ প্রস্তাব প্রশাসনিকভাবে অনুমোদিত হয়েছে। এই কাজ অচিরে হাতে নেওয়া হচ্ছে। আনুমানিক ৪৮.৪২ লক্ষ টাকা ব্যয়ে বহরমপুর শহরে উন্নয়নের তৃতীয় পর্যায়ের কাজ সংক্রান্ত প্রকল্পের বিশদ রিপোর্ট অনুমোদনের জন্য পেশ করা হয়েছে।

৮। নক্‌শা ও গবেষণা

সাম্প্রতিক কালের প্রয়োজনের সঙ্গে সামঞ্জস্য রাখতে সেচ ও বন্যা-নিয়ন্ত্রণ সংক্রান্ত সেক্টরভিত্তিক কাজকর্মের অগ্রগতির জন্য নক্‌শা, গবেষণা এবং উন্নয়নমূলক বিভিন্ন কর্মসূচি রূপায়িত করা হচ্ছে। যোজনার কর্মসূচিতে এ ধরনের কাজকর্মের নাম দেওয়া হয়েছে 'জল উন্নয়ন কৃত্যক'। জল উন্নয়ন কৃত্যকের মধ্যে জরীপ, অনুসন্ধান, উপাত্তসংগ্রহ ও প্রক্রিয়াকরণ, নক্‌শা, গবেষণা, রূপাদর্শ পরীক্ষা, পরিকল্পনা ও তদারকি, আন্তঃকৃত্যক (ইন-সার্ভিস) প্রশিক্ষণ ইত্যাদি রাখা হয়েছে।

৮.২। একজন মুখ্য বাস্তুকার নক্‌শা এবং গবেষণা সংস্থা পরিচালনা করে থাকেন এবং নিচে যে ইউনিটগুলির কথা বলা হল সেগুলি নিয়ে ঐ সংস্থা গঠিত ঃ

(ক) অনুসন্ধান ও পরিকল্পনা-চক্র (৩টি)।

(খ) কেন্দ্রীয় নক্‌শা সংস্থা।

(গ) অগ্রিম পরিকল্পনা, প্রকল্প মূল্যায়ন ও তদারকি সেল।

(ঘ) নদী-গবেষণা প্রতিষ্ঠান।

৮.৩। হরিণাঘাটার নদী-গবেষণা প্রতিষ্ঠান সেচ ও বন্যা-নিয়ন্ত্রণের সঙ্গে জড়িত বিভিন্ন ধরনের অনুসন্ধান, প্রাথমিক গবেষণা, রূপাদর্শ পরীক্ষা, ফিল্ড এবং বীক্ষণাগারিক পরীক্ষার কাজ পরিচালনা করছে। বন্যা-নিয়ন্ত্রণ নির্মিতিসমূহ ও তটরেখায় তরঙ্গাঘাতের প্রভাব সমীক্ষার জন্য হাইড্রলিক বিভাগ সুবর্ণরেখা ব্যারেজ, তিস্তা ব্যারেজ, দুর্গাপুর ইস্পাত কারখানার জলবাহী খালের পরিমাপ নির্ণয়, নদী-গতিপথের পরিবর্তন ইত্যাদি সম্প্রতি পরিচালনা করছে।

৮.৩.১। ইলেকট্রনিক বীক্ষণাগারে নদীর খাতরেখা নথিভুক্ত করা, ডিজিটাল সার্কিট ও মাইক্রোপ্রসেসরসহ পলি বিশ্লেষকের সংপরিবর্তনের সঙ্গে জড়িত কাজকর্ম, আলট্রাসনিক ইকোসাউন্ডার ও তার (ওয়ার) জাতীয় ক্যাপাসিটিভ ট্রান্সডিউসারের সংপরিবর্তন সংক্রান্ত পরীক্ষার কাজ এগিয়ে চলেছে।

পদার্থবিদ্যাসংক্রান্ত বীক্ষণাগারে লেসির পলি জমার কার্যকারণ, নদীখাতের উপাদান, জমাট পলি, সমুদ্রের বেলাভূমির বালুকা সংক্রান্ত পরীক্ষা সম্পাদিত হয়েছে এবং আবহবিজ্ঞান সম্পর্কিত বিভিন্ন উপাত্তেয় বিশ্লেষণও পরিচালনা করা হচ্ছে। রসায়ন শাখা, মৃত্তিকা বলবিদ্যা বিভাগ ও পারিসংখ্যান বিভাগে বিভিন্ন ধরনের অনুসন্ধান, সমীক্ষা ও পরীক্ষার কাজও পরিচালনা করা হচ্ছে। কেন্দ্রীয় পোষকতায় প্রাথমিক গবেষণা কর্মসূচিও এই প্রতিষ্ঠানে পরিচালিত হচ্ছে।

৮.৪। ১৯৮৯-৯০ সালের জন্য বাজেটে সেচ সেক্টরের আওতায় জল উন্নয়ন কৃত্যকের জন্য ৩২৪ লক্ষ টাকা এবং বন্যা-নিয়ন্ত্রণ সেক্টরে ৪৮ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে।

৯। সেচের জল-কর বাবদ রাজস্ব

বিভিন্ন ফসলের জন্য কৃষিজীবীদের সেচের জল সরবরাহ করার উদ্দেশ্যে বর্তমানে যে সমস্ত জলকর ১লা জুলাই ১৯৭৭ থেকে চালু আছে সেগুলি নিম্নরূপ ঃ

| মরশুম | জল-করের হার | |
|---|---|---|
| (১) খরিফ | একর প্রতি ১৫.০০ টাকা | হেক্টর প্রতি ৩৭.০৬ টাকা |
| (২) রবি | একর প্রতি ২০.০০ টাকা | হেক্টর প্রতি ৪৯.৪০ টাকা |
| (৩) গ্রীষ্মকালীন বোরো | একর প্রতি ৫০.০০ টাকা | হেক্টর প্রতি ১২৩.৫৫ টাকা |

৯.২। বিগত কয়েক বছরে সেচের জলের জন্য জল-কর বাবদ রাজস্ব সংগ্রহের পরিমাণ নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ১৯৮৫-৮৬ | ৭২.৭৩ লক্ষ টাকা। |
| ১৯৮৬-৮৭ | ৫৯.৬২ লক্ষ টাকা। |
| ১৯৮৭-৮৮ | ৭৮.২৯ লক্ষ টাকা। |
| ১৯৮৮-৮৯ | ৫৫.৪৬ লক্ষ টাকা। |

(১৯৮৮ সালের অক্টোবর পর্যন্ত)

১০। উপসংহার

যা আর্থিক সম্পদ আছে তা দিয়ে সেচ ও বন্যা-নিয়ন্ত্রণ সম্পর্কিত কর্মসূচি কিছুটা সম্প্রসারিত করে তা এই বৎসরের বাজেটের মধ্যে রাখা হয়েছে। জেলা যোজনা সেলে বিভিন্ন নির্মিতির কর্মসূচির চূড়ান্ত রূপ দেওয়া হয়েছে। আমি আবার বলতে চাই, কেবল জনসাধারণের অংশগ্রহণ ও সক্রিয় সহযোগিতায় এই কর্মসূচির সার্থক রূপায়ণ সম্ভব। প্রয়োজনের সময় জলের অভাব হয়ে থাকে। যাঁরা জল ব্যবহার করেন তাদের সমর্থন ও সহযোগিতায় নির্ঘন্ট অনুসারে আবর্তন পদ্ধতিতে সেচের জলের সুষম বন্টন সম্ভব। বিভিন্ন কাজকর্ম রূপায়ণের ক্ষেত্রে জমি অধিগ্রহণ একটি বড় বাধা। আমি এই অঞ্চলের মানুষের আন্তরিক সহযোগিতা কামনা করি।

মহাশয়, এই বলে, আমি এই সভার কাছে আমার বিভাগের ১৯৮৯-৯০ সালের বাজেট পেশ করছি।

## DEMAND No. 67

**Major Head : 2702—Minor Irrigation 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development**

**Shri Kanai Bhowmik :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 80,95,48,000 be granted for

expenditure under Demand No. 67, Major Head : "2702—Minor Irrigation 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development".

(This is inclusive of a total sum of Rs. 20,23,87,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Kanai Bhowmik was laid on the Table

২.১। ১৯৮৯-৯০ সালটি ৭ম যোজনাকালের শেষ বৎসর এবং-এর ফলে গত ৪ বৎসরের পরিকল্পনার অভিজ্ঞতার আলোকে এই বৎসর বার্ষিক যোজনাকে তৈরি করার সুযোগ পাওয়া যাবে।

২.২। পশ্চিমবঙ্গে ক্ষুদ্রসেচের মোট সেচ সম্ভাব্য এলাকা ৩৮ লক্ষ হেক্টর এবং এর মধ্যে ২৫ লক্ষ হেক্টর ভূগর্ভস্থ জল এবং ১৩ লক্ষ হেক্টর ভূপৃষ্ঠস্থ জল থেকে আসবে। ষষ্ঠ পরিকল্পনার সর্বমোট সেচসূচিত এলাকার পরিমাণ ১৫.৭৮ লক্ষ হেক্টর (৬.২১ লক্ষ হেক্টর ভূগর্ভস্থ জল ও ৯.৫৭ লক্ষ হেক্টর ভূপৃষ্ঠস্থ জল)-এর মধ্যে বাড়তি ২.৭৩ লক্ষ হেক্টর ষষ্ঠ যোজনাকালে সেচসূচিত করা সম্ভব হয়েছে।

**সপ্তম যোজনাকালের প্রথম চার বৎসরের সাফল্য**

২.৩.১। সপ্তম পঞ্চবর্ষিক পরিকল্পনায় ৪.২৫ লক্ষ হেক্টর অতিরিক্ত সেচ-সম্ভাবনা তৈরি করার লক্ষ্য ধার্য হয়েছে ক্ষুদ্রসেচের মাধ্যমে, এর মধ্যে ৩.৫০ লক্ষ হেক্টর ভূগর্ভস্থ জল এবং .৭৫ লক্ষ হেক্টর ভূপৃষ্ঠস্থ জল থেকে করা হবে, অর্থাৎ ৭ম যোজনাকালের মোট ৩৮ লক্ষ হেক্টর সেচ-সম্ভাব্য এলাকার ৫৩ শতাংশে পৌছান সম্ভব হবে বলে আশা করা যায়। ৭ম যোজনায় অতিরিক্ত সেচ-সম্ভাবনা সৃষ্টির লক্ষ্যমাত্রা হচ্ছে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে অর্জিত সাফল্যের (২.৭৩ লক্ষ হেক্টর) ১৫৬ শতাংশ। ৭ম যোজনাকালে ১৪৫ কোটি টাকা ১৯৮৫-৯০ সালের মধ্যে ব্যয় করার প্রস্তাব করা হয়েছে।

২.৩.২। ৭ম যোজনাকালে ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত প্রথম ৩ বৎসরে অতিরিক্ত ১৬৭.৬৬ হাজার হেক্টর সেচ-সম্ভাবনা সৃষ্টি করা হয়েছে এবং ১৯৮৮-৮৯ সালের আনুমানিক সেচ-সম্ভাবনা হল ৮৪.৫০ হাজার হেক্টর। ৪র্থ বৎসর শেষ পর্যন্ত মোট ২৫২.১২ হাজার হেক্টর সেচ-সম্ভাবনা সৃষ্টি করা হবে যা ৭ম পরিকল্পনার লক্ষ্যমাত্রার প্রায় ৫৯ শতাংশ। বর্তমান পাঁচসালা পরিকল্পনার ৪র্থ বৎসর শেষে যে সেচ-সম্ভাবনা সৃষ্টি করা হবে তা মোট সেচ-সম্ভাবনার লক্ষ্য ৩৮ লক্ষ হেক্টরের প্রায় ৪৮ শতাংশ। সম্প্রতি অনুষ্ঠিত ক্ষুদ্রসেচ প্রকল্পের সেনশাস অনুযায়ী প্রায় ৩.৩৫ লক্ষ বেসরকারি অগভীর নলকূপ যে সেচ-সম্ভাবনার সৃষ্টি করেছে তাও এই হিসাবের মধ্যে ধরা আছে। ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত প্রথম তিন বৎসরের ধার্য ব্যয়-বরাদ্দের মধ্যে ৪,৮০০.৫৫ লক্ষ টাকা খরচ করা হয়েছে, এবং ১৯৮৮-৮৯ সালে আনুমানিক ব্যয় ৩,৬৩৫ লক্ষ টাকা অর্থাৎ মোট ৮.৪৩৫.৫৫ লক্ষ টাকা এই পরিকল্পনার ৪র্থ বৎসরের শেষ পর্যন্ত ব্যয় হবে যা সারা পরিকল্পনার মোট প্রস্তাবিত ব্যয়ের প্রায় ৫৪.৭ শতাংশ। অর্থ ব্যয় ও সাফল্য অর্জনের দিক থেকে ৭ম পরিকল্পনার ৪র্থ বৎসরের শেষ পর্যন্ত সময়কালের কাজ আরও উন্নতির অপেক্ষা রাখে।

**বিকাশের কৌশলগত পদ্ধতি**

৩.১। ১৯৮৮-৮৯ সালের বাজেট পেশ করার সময় সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় কতকগুলি উদ্দেশ্য সাধনের জন্য অনুসৃত কৌশলগত পদ্ধতি সম্বন্ধে মাননীয় সভ্যবৃন্দের কাছে বিশদভাবে বলার সুযোগ ঘটেছিল। এগুলি হল, ভূগর্ভস্থ জলসম্পদ বিকাশের উপর সমধিক গুরুত্বদান, রাজ্য সরকার ঘোষিত মূল নীতি অনুযায়ী ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের স্বার্থের প্রতি নজর দেওয়ার সঙ্গে সঙ্গে উৎপাদনশীলতা বৃদ্ধির প্রকৃত উদ্দেশ্যকে অবহেলা না করা এবং পঞ্চায়েতসমূহ ও কৃষকদের যতদূর সম্ভব ক্ষুদ্রসেচ প্রকল্পের সঙ্গে যুক্ত করা।

৩.২। **ভূগর্ভস্থ জলসম্পদের বিকাশ :** ভূগর্ভস্থ জলসম্পদ ৭ম যোজনাকালে প্রস্তাবিত সেচ-সম্ভাবনা বৃদ্ধির ৮২ শতাংশের অধিক হবে বলে আশা করা যায়। ৬ষ্ঠ পরিকল্পনার শেষে সেচ-সম্ভাবনার মধ্যে মাত্র ৬.২ লক্ষ হেক্টর অর্জন করা সম্ভব হয়েছিল যা ভূগর্ভস্থ জলের মোট ২৫ লক্ষ হেক্টর সেচ-সম্ভাবনার ২৫ শতাংশ এবং ভূপৃষ্ঠস্থ জলের মোট ১৩ লক্ষ হেক্টর সেচ-সম্ভাবনার প্রায় ৭৪ শতাংশ অর্থাৎ ৯.৫৭ লক্ষ হেক্টর অর্জন করা হয়েছিল। এই প্রবণতা ধীরে ধীরে পরিবর্তিত হচ্ছে। ৭ম পরিকল্পনার ৪র্থ বৎসরের শেষে ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত অর্জিত এবং ১৯৮৮-৮৯ সালের আনুমানিক সৃষ্ট সেচ-সম্ভাবনা একত্রে মোট ৮ লক্ষ হেক্টর হবে যা ভূগর্ভস্থ জলের মোট ২৫ লক্ষ হেক্টর সেচ-সম্ভাবনার ৩২ শতাংশ। ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত ১০.৩০ লক্ষ হেক্টর অর্জিত ও সম্ভাব্য সৃষ্ট সেচ-সম্ভাবনা ভূপৃষ্ঠস্থ জলের মোট ১৩ লক্ষ হেক্টর সেচ-সম্ভাবনার ৭৯ শতাংশ।

৩.৩। **ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের স্বার্থ সংরক্ষণের প্রতি বিশেষ গুরুত্ব দান :** ৭ম পরিকল্পনা এই সরকারের মূল নীতিকে অনুসরণ করছে ক্ষুদ্র, প্রান্তিক ও টার্গেট গ্রুপের চাষীদের সম্পূর্ণ সরকারি আর্থিক সাহায্যে অথবা ক্ষুদ্র প্রান্তিক চাষীদের ঋণমুক্ত ভরতুকি দান প্রকল্পের মাধ্যমে ব্যক্তি-মালিকানায় নিম্নক্ষমতাসম্পন্ন নলকূপ, অগভীর নলকূপ এবং সেচকূপের মতো স্বল্প ব্যয়সাধ্য ক্ষুদ্রসেচ স্থাপনীর গঠনে উৎসাহ দানের দ্বারা অর্থনৈতিক ন্যায়বিচারকে সুনিশ্চিত করার জন্য। নিম্নক্ষমতাসম্পন্ন নলকূপ, অগভীর নলকূপ এবং সেচকূপ বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় গঠিত প্রকল্পে স্বল্প ব্যয়সাধ্য ক্ষুদ্রসেচ স্থাপনীর অন্তর্ভুক্তি পরিকল্পিত পদ্ধতিতে ক্ষুদ্র, প্রান্তিক ও টার্গেট গ্রুপের কৃষকদের অবস্থার উন্নতি বিধানে সরকারের অবিরত প্রচেষ্টাকেই প্রতিফলিত করে।

৩.৪। **উৎপাদনশীলতা বৃদ্ধি :** ক্ষুদ্র কৃষকদের স্বার্থ সংরক্ষণ করতে গিয়ে বার্ষিক যোজনায় উৎপাদনশীলতা বৃদ্ধির প্রকৃত উদ্দেশ্যকে অবহেলা করা হয়নি। বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় গঠিত প্রকল্পে উচ্চক্ষমতা ও মাঝারিক্ষমতাসম্পন্ন নলকূপের মতো বহুল ব্যয়সাধ্য প্রকল্পের অন্তর্ভুক্তিতে এ কথাই প্রমাণিত হয়। বিশ্বব্যাঙ্কের আর্থিক সাহায্যে গঠিত প্রকল্প ব্যতীত পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগম গভীর ও অগভীর নলকূপ খননের স্বাভাবিক কার্যাবলির সঙ্গে সঙ্গে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের আর্থিক সাহায্য দান প্রকল্পের অধীনে কমিউনিটি ইরিগেশন স্কীমের গভীর নলকূপ ও নদী জলোত্তলন প্রকল্প স্থাপন করে চলেছেন। সৃষ্ট সেচ-সম্ভাবনার সদ্ব্যবহারের উপরেও সমধিক গুরুত্ব দেওয়া হয়েছে। নদী জলোত্তলন প্রকল্পের পাইপলাইন নির্মাণের কাজ দ্রুত শেষ করে এবং এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং ডিরেক্টরেটের ক্ষুদ্রসেচ

প্রকল্পের সেচের জলের অপচয় বন্ধ করে চাষীদের সঠিক পরিমাণ জল সরবরাহের জন্য রোটেশনাল পদ্ধতি চালু করা হয়েছে।

৩.৫। ক্ষুদ্রসেচ প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে পঞ্চায়েতসমূহের ব্যাপক অংশগ্রহণ উন্নয়নের কৌশলগত পদ্ধতি হিসেবে বিভিন্নভাবে সুনিশ্চিত করা হচ্ছে। বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় গঠিত প্রকল্পে পঞ্চায়েতসমূহকে পরিচালকের ভূমিকায় রাখা হয়েছে। এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং ডিরেক্টরেটের কারিগরি পরামর্শে ও নজরদারিতে জনসাধারণের অংশগ্রহণকে সুনিশ্চিত করার জন্য সেচকূপ খনন, পরিচালন ও রক্ষণাবেক্ষণ এবং অগভীর নলকূপ পরিচালনা রক্ষণাবেক্ষণের দায়িত্ব পঞ্চায়েতসমূহের উপর দেওয়া হয়েছে। সেচসূচিত এলাকা উন্নয়ন কর্মসূচির অন্তর্গত অঞ্চলে মাঠ-নালা নির্মাণের কাজ যতদূর সম্ভব বেসরকারি ঠিকাদারদের পরিবর্তে পঞ্চায়েতের উপর ন্যস্ত করা হচ্ছে। পঞ্চায়েত সমিতির সুসংহত গ্রাম উন্নয়ন প্রকল্পের (আই আর ডি পি) উপসমিতিগুলি ব্যক্তিগত মালিকনায় ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের আর্থিক সাহায্য দান প্রকল্পের আওতায় কমিউনিটি ইরিগেশন স্কীমের বেনিফিসিয়ারী নির্বাচনের দায়িত্ব পালন করছে।

## ১৯৮৯-৯০ সালের বার্ষিক যোজনা

৪.১। ১৯৮৯-৯০ সালের বার্ষিক যোজনায় ক্ষুদ্রসেচের দ্বারা ১০০ হাজার হেক্টর অতিরিক্ত সেচ-সম্ভাবনা সৃষ্টি করার প্রস্তাবনা করা হয়েছে। এর মধ্যে ৭৫ হাজার হেক্টর ভূগর্ভস্থ জল থেকে ও ২৫ হাজার হেক্টর ভূপৃষ্ঠস্থ জল থেকে আসবে। ১৯৮৯-৯০ সালের জন্য মোট ৪,০৪১.২৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

৪.২। প্রস্তাবিত অর্থের সংস্থান গত বৎসরের থেকে বেশি। এই বৃদ্ধি মূলত ক্রপ হাসব্যাণ্ড্রি সেক্টরের অধিক ব্যয়-বরাদ্দের জন্য এবং ক্ষুদ্রসেচ প্রকল্প ও বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় গঠিত পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ প্রকল্পের দরুন।

৪.৩। **ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের জন্য আর্থিক সহায়তায় গঠিত ক্ষুদ্রসেচ প্রকল্প (ক্রপ হাসব্যাণ্ড্রি)** ঃ এই প্রকল্প অনুযায়ী রাজ্য খাতে ৫৮১.২৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে এবং ১৯৮৯-৯০ সালের বার্ষিক যোজনায় কেন্দ্রীয়খাতে সমপরিমাণ অর্থ-বরাদ্দ রাখা হয়েছে। ১৯৮৮-৯০ সালের আনুমানিক ব্যয় রাজ্যখাতে ৯০০ লক্ষ টাকা এবং কেন্দ্রীয়খাতে সমপরিমাণ অর্থ ব্যয় হবে যেখানে এই বৎসরের জন্য সর্বমোট ৬৩০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এই অতিরিক্ত অর্থ বিশেষ খাদ্যশস্য উৎপাদন প্রকল্পের অধীনে সাতটি নির্বাচিত জেলার ৬০ হাজার অগভীর নলকূপ/সেচকূপ খননের সৃজন্য মূলত ব্যয় করা হবে।

## পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ প্রকল্প

৪.৪। বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় গঠিত পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ প্রকল্পের অধীনে ১,২০০ উচ্চ ক্ষমতাসম্পন্ন নলকূপ, ৪০০ মাঝারি ক্ষমতাসম্পন্ন নলকূপ, ৫,৪০০ অগভীর নলকূপ, ১,৮০০ নিম্ন ক্ষমতাসম্পন্ন নলকূপ, ১০ হাজার সেচকূপ খনন এবং ২০০ নদী জলোত্তলন প্রকল্পের আধুনিকীকরণ, ১৫৬ কোটি টাকা ব্যয়ে ১৯৮৫-৮৬ সাল থেকে ১৯৯০-৯১ সালের মধ্যে সম্পন্ন করার প্রস্তাব করা হয়েছে। এই প্রকল্প অনুযায়ী ঋণের পরিমাণ ৯৯ মিলিয়ন ডলার। ১৯৯১ সালের মার্চ মাস পর্যন্ত এই প্রকল্প চলবে।

৪.৪.১। এই প্রকল্পের কাজ শুরু হয়েছে সম্পদ সংগ্রহের ব্যাপারে বিশ্বব্যাঙ্ক কর্তৃপক্ষের সঙ্গে মতপার্থক্যজনিত প্রাথমিক বাধাগুলি অতিক্রম করে। ১৯৮৮-৮৯ সালের আনুমানিক ব্যয় ২৭.৩৫ কোটি টাকা এবং ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত ১৬.৯৩ কোটি টাকা ব্যয় হয়েছে। এই প্রকল্পের কাজ শুরু হতে বিলম্ব হওয়ার ফলে ১৯৯১ সালের মার্চ মাসের মধ্যে কাজ শেষ না-ও হতে পারে। সময়সীমা ১৯৯৩ সালের মার্চ মাস পর্যন্ত বর্ধিত হবে এবং ১৯৮৯-৯০ সালে বিভিন্ন স্কীমের ব্যয়-বরাদ্দের জন্য ২০.২৮ কোটি টাকার প্রস্তাব করা হয়েছে। এই মর্মে একটি পরিবর্তিত কর্মসূচি বিশ্বব্যাঙ্কের অনুমোদনের জন্য পেশ করা হয়েছে। পরিবর্তিত কর্মসূচি অনুযায়ী প্রকল্পের কাজ শেষ করার জন্য সমস্ত রকম চেষ্টা চালানো হচ্ছে। ১৯৮৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ১৭০টি গভীর নলকূপ, ১৭৮টি নিম্ন ক্ষমতাসম্পন্ন নলকূপ এবং ২৭০টি অগভীর নলকূপ খনন করা হয়েছে। ২,৫১৯টি সেচকূপ খননের কাজ শেষ হয়েছে এবং ১৯টি পাম্প হাউস তৈরির কাজ চলছে। পরিবর্তিত কর্মসূচি অনুযায়ী সপ্তম যোজনাকালে ৬৩.৫৫ কোটি টাকা ব্যয় হবে বলে অনুমান করা হচ্ছে এবং বাকিটা অষ্টম পরিকল্পনাকালে ব্যয় করা হবে।

**এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টরেটের ক্ষুদ্রসেচ প্রকল্পের নিয়মিত কর্মসূচি**

৪.৫.১। ক্ষুদ্রসেচের নিয়মিত কর্মসূচির মধ্যে ভূগর্ভস্থ ও ভূপৃষ্ঠস্থ জলসম্পদের বিকাশ উভয়ই পড়ে। ভূগর্ভস্থ জলসম্পদের বিকাশের জন্য ৬৩১.৩০ লক্ষ টাকার সংস্থান রাখার প্রস্তাব করা হয়েছে। এই অর্থ (১) নদী জলোত্তলন প্রকল্পের অসমাপ্ত পাইপলাইন তৈরির কাজ সম্পন্ন করার জন্য এবং (২) ডিজেলচালিত নদী জলোত্তলন প্রকল্পগুলিকে বিদ্যুৎচালিত করার জন্য ব্যয়িত হবে। এছাড়া ভূপৃষ্ঠস্থ জলবাহিত অন্যান্য চালু ও নতুন প্রকল্প ও জল নিষ্কাশন প্রকল্প রূপায়ণের জন্যও ব্যয়িত হবে।

৪.৫.২। ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত নদী জলোত্তলন প্রকল্পের মোট সংখ্যা ৩,২০৮ যার মধ্যে ৮৭৪টির কাজ সবদিক থেকেই সম্পূর্ণ করা হয়েছে। ৮৭৪টিতে জল সরবরাহকারী পাইপলাইন তৈরির কাজ শেষ হবার পথে, যার মধ্যে ২৫০টির কাজ বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় গঠিত হবে এবং বাকি ৯৩০টির কাজ নিয়মিত কর্মসূচির আওতায় সম্পূর্ণ হবে। ১৯৮৮-৮৯ সালে ১২০টিতে জল সরবরাহকারী পাইপলাইন তৈরির কাজ হাতে নেওয়া হয়েছে এবং এই বৎসরেই আরও ২০০টি নদী জলোত্তলন প্রকল্পের কাজ শুরু করার প্রস্তাব নেওয়া হয়েছে। ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত ৮৭৪টি নদী জলোত্তলন প্রকল্পকে বিদ্যুৎচালিত করা হয়েছে। অবশিষ্ট ২,৩৩৪টি নদী জলোত্তলন প্রকল্পের মধ্যে ২৫০টির কাজ বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় গঠিত প্রকল্পের অধীনে সম্পূর্ণ করা হবে। ৩৫০টি নদী জলোত্তলন প্রকল্পের কাজ ১৯৮৮-৮৯ সালের নিয়মিত কর্মসূচির মধ্যে ধরা হয়েছে এবং ১৯৮৯-৯০ সালে ৩৫০টি নদী জলোত্তলন প্রকল্পকে বিদ্যুৎচালিত করার কাজে হাতে নেওয়ার প্রস্তাব হয়েছে।

৪.৫.৩। ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত সময়কালের মধ্যে ১৫৭টি ভূপৃষ্ঠস্থ জলবাহী প্রকল্প এবং জল-নিষ্কাশন প্রকল্পের কাজ সবদিক থেকেই সম্পূর্ণ হয়েছে। ৫টি ভূ-পৃষ্ঠস্থ জল নিষ্কাশন প্রকল্পের চালু কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায় এবং ১৯৮৮-৮৯ সালে ৮টি নতুন প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালে এই ৮টি স্কীমের অবশিষ্ট কাজ অন্যান্য ৭। নতুন প্রকল্পের কাজের সঙ্গে হাতে নেওয়া হবে।

৪.৬। যেখানে চলতি বৎসরে রাজ্য জল-অনুসন্ধান অধিকার কর্তৃক জলের জরিপ, অনুসন্ধান ও যন্ত্রপাতি ক্রয় বাবদ আনুমানিক ব্যয় ১৮৬ লক্ষ টাকা ধরা হয়েছিল সেখানে ১৯৮৯-৯০ সালের জন্য ১৪৬.৭০ লক্ষ টাকার সংস্থান রাখার প্রস্তাব রাখা হয়েছে।

৪.৬.১। ভূগর্ভস্থ জলসম্পদ বিকাশের পরিকল্পনায় (১) ২০০টি গভীর নলকূপের অসমাপ্ত কাজ, (২) ডিজেলচালিত নলকূপগুলিকে বিদ্যুৎচালিত করা, (৩) রাজ্য মালিকানায় অগভীর নলকূপগুলির আধুনিকীকরণ ও উন্নতিসাধন, (৪) যেখানে ভূগর্ভস্থ জলস্তর সেন্ট্রিফ্যুগ্যাল পাম্পের আওতার বাইরে, সেখানে সাবমার্সিব্‌ল্ পাম্প দিয়ে অগভীর নলকূপ বসানোর কাজ হাতে নেওয়া হয়েছে।

৪.৬.২। ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত ২০০টি গভীর নলকূপের মধ্যে ১০৪টির কাজ সম্পূর্ণ হয়েছে। বাকি ৯৬টি গভীর নলকূপের কাজ ১৯৮৮-৮৯ সালে চলছে যার মধ্যে ৯০টির কাজ ১৯৮৮-৮৯ সালের মধ্যে এবং বাকি ৬টির কাজ ১৯৮৯-৯০ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়। ৭৭টি ডিজেলচালিত গভীর নলকূপের মধ্যে ১৯৮৭-৮৮ সালে ৭টিকে বিদ্যুৎচালিত করা হয়েছে। এই অর্থ (১) নদী জলত্তোলন প্রকল্পের অসমাপ্ত পাইপলাইন তৈরির কাজ সম্পন্ন পাওনা মেটানোর জন্য ১৯৮৯-৯০ সালে ৬ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টটের কিছু গভীর নলকূপ একাধিক কারণে অকেজো হয়ে পড়ে আছে। তাদের মধ্যে অনেকগুলি শীঘ্রই নতুন করে খনন করে চালু করা হবে। এ ব্যাপারে সরকার যথেষ্ট গুরুত্ব আরোপ করেছেন। বর্তমানে রাজ্য সরকারের মালিকানাধীন ৩৩৪টি অগভীর নলকূপের মধ্যে ১১৬টির আধুনিকীকরণ ও উন্নতিসাধনের কাজ হাতে নেওয়া হয়েছে এবং ১৯৮৮-৮৯ সালের মধ্যে তা সম্পূর্ণ হবে বলে আশা করা যায়। ১৯৮৯-৯০ সালে আরও ৭৬টি আধুনিকীকরণ ও উন্নতিসাধনের কাজ হাতে নেওয়া হবে। সাবমার্সিব্‌ল্ পাম্প দিয়ে ১০০টি অগভীর নলকূপ বসানোর কাজ হাতে নেওয়া হয়েছে যেখানে জলস্তর এত নিচে নেমে গেছে যে সেন্ট্রিফ্যুগাল পাম্প ব্যবহার করা সম্ভব হচ্ছে না। ১৯৮৮-৮৯ সালের মধ্যে এই কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়। যেহেতু বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় গঠিত প্রকল্পে ১০,০০০ সেচকূপ খননের বিরাট পরিকল্পনা নেওয়া হয়েছে সেহেতু নিয়মিত কর্মসূচিতে এর জন্য কোনও বরাদ্দ রাখা হয় নি।

৪.৬.৩। ক্ষুদ্রসেচ প্রকল্প নির্দেশনামা ও পরিচালনা, অপ্‌টিমাইজেশন্ প্রোগ্রাম, স্টোর ঘর ও রেস্ট হাউস নির্মাণ, হাইড্রাম, উইন্ডমিল, সৌরশক্তিচালিত পাম্প ইত্যাদি স্থাপনের জন্য ৭৪ লক্ষ টাকার সংস্থান রাখার প্রস্তাব করা হয়েছে।

### পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম

৫.১। পাশ্চমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের মালিকানায় ৪৪৯টি গভীর নলকূপ আছে যার মধ্যে ৩৯২টির পাইপলাইন নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে। নিগম কর্তৃক নির্মিত আরও ২০টি গভীর নলকূপ বৈদ্যুতিকরণের অপেক্ষায় রয়েছে। এই নিগমের ৬৯টি নদী জলোত্তলন প্রকল্পের মধ্যে ৬১টিতে পাইপলাইন আছে। ১৯৮৬-৮৭ সাল থেকে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের আর্থিক সাহায্যদান প্রকল্পের অধীন ক্ষুদ্রসেচ প্রকল্পের কমিউনিটি ইরিগেশন স্কীমে গভীর নলকূপ ও নদী জলোত্তলন প্রকল্প নির্মাণের কাজের দায়িত্ব এই নিগমকে দেওয়া হয়েছে। এই নিগম

১২৪টি নদী জলোত্তলন প্রকল্প এবং ২৬টি গভীর নলকূপ খননের কাজ হাতে নিয়েছে। তার মধ্যে ৩০টির আর এল আই সেচ দিতে সক্ষম হয়েছে এবং ২০টি গভীর নলকূপ খনন করা হয়েছে।

৫.২। এই রাজ্যে জলকর সকল ক্ষেত্রেই সমহারে প্রতি একর ইঞ্চিতে ৫ টাকা ধার্য হয়েছে। এই নিগমের অধীনে ক্ষুদ্রসেচ প্রকল্পসমূহ থেকে সেচের জল নেওয়ার জন্য একই হার প্রযোজ্য। জল সরবরাহ ব্যয় উচ্চ হারে পড়লেও জলকরের হার বাড়ানো নিগমের পক্ষে সম্ভব হচ্ছে না, ফলে এই নিগমকে অতিরিক্ত ব্যয় সংকুলানের জন্য আর্থিক সাহায্য করা ছাড়া গত্যন্তর নেই।

৫.৩। উক্ত নিগমের জন্য ১৯৮৯-৯০ সালে আংশিক মূলধনে সরকারি অংশগ্রহণ বাবদ এবং অনুদান বাবদ যথাক্রমে ৯৫ লক্ষ টাকা এবং ৩৩০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। চলতি বৎসরে এর জন্য ধার্য ছিল যথাক্রমে ২৫ লক্ষ টাকা এবং ৩৬০ লক্ষ টাকা।

**রাজ্য জল অনুসন্ধান অধিকার**

৬.১। ১৯৮৮-৮৯ সালের ন্যায় ১৯৮৯-৯০ সালেও ভূগর্ভস্থ ও ভূপৃষ্ঠস্থ জলসম্পদের পরিমাপ ও অনুসন্ধানের জন্য ৪৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। এছাড়াও নতুন যন্ত্রপাতি কেনার জন্য ৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৬.২। রাজ্য জল অনুসন্ধান অধিকার কেন্দ্রীয় ভূগর্ভস্থ জল পর্ষৎ-এর যৌথ উদ্যোগে হাওড়া, মেদিনীপুর, উত্তর ও দক্ষিণ ২৪-পরগনার সমুদ্র-উপকূলবর্তী অঞ্চল ও ব-দ্বীপ অঞ্চলের ৬০টি সমস্যাসঙ্কুল ব্লকে অনুসন্ধানের কাজ শুরু হয়েছে। উপরিলিখিত জেলাগুলিতে ইতিমধ্যে প্রাথমিক সমীক্ষার কাজ সমাপ্ত হয়েছে এবং এই রিপোর্টটি শীঘ্রই প্রকাশিত হবে বলে আশা করা যায়। রিপোর্টটি পেলে রাজ্য সরকার যথোপযুক্ত ব্যবস্থা নেবেন।

৬.৩। ১৯৮৮-৮৯ সালে রাজ্যের সমস্ত ক্ষুদ্রসেচ প্রকল্পের একটি গণনার (সেন্সাস) কাজ হাতে নেওয়া হয়েছে যার মাধ্যমে এই ক্ষেত্রে উন্নতির জন্য একটি নির্ভরযোগ্য তথ্যের ভিত্তি-মূল তৈরি করা হবে। এই সেন্সাসের মূল উদ্দেশ্যগুলি হলঃ

(১) সরকারি ও বেসরকারি উভয় ক্ষেত্রেই ক্ষুদ্রসেচের উৎসগুলি সমীক্ষা করা,

(২) রবি, খরিফ ও গ্রীষ্মকালীন মরশুমে সেচসেবিত এলাকার উৎস অনুযায়ী পরিমাণ নির্ধারণ করা, এবং

(৩) নতুন বা পরিপূরক সেচব্যবস্থা হিসেবে ক্ষুদ্রসেচের অবদানের মূল্যায়ন করা।

কৃষি-দপ্তরের ক্ষুদ্রসেচ বিভাগ এই সেন্সাস কাজের প্রধান পরিচালক হিসেবে কাজ করেছে। রাজ্য জল অনুসন্ধান অধিকারকে এই কাজ করার দায়িত্ব দেওয়া হয়েছে। দার্জিলিং ব্যতীত সমস্ত জেলায় ক্ষুদ্রসেচের গণনার কাজ শেষ হয়েছে।

৭। উপরিলিখিত পরিকল্পনা ব্যতীত বোরো বাঁধ প্রকল্পের কাজ ১৯৮৯-৯০ সালেও একই রকমভাবে চলতে থাকবে এবং এর জন্য ৬৫ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের আর্থিক সাহায্যদানের প্রকল্পের অধীনে পুষ্করিণী উন্নয়নের কাজ করা হতে

পারে, এজন্য পুষ্করিণী উন্নয়ন প্রকল্প খাতে ৪.৫০ লক্ষ টাকার মতো সংস্থান রাখা হয়েছে। ক্ষুদ্রসেচ প্রকল্প বৃদ্ধি ও বিকাশের জন্য এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টরের অফিসঘর নির্মাণ, সেমিনার, পুস্তক প্রকাশনা, প্রদর্শনী ইত্যাদির জন্যও ১৯৮৯-৯০ সালের বাজেটে অর্থ সংস্থান রাখা হয়েছে।

### সেচসূচিত এলাকা উন্নয়ন কর্মসূচি

৮.১। সেচসূচিত এলাকা উন্নয়ন কর্মসূচির অধীন কংসাবতী, ময়ূরাক্ষী ও দামোদর উপত্যকায় বৃহৎ সেচপ্রকল্পের সেচসূচিত এলাকায় উন্নয়নের কাজ চলছে। ১৯৮৮-৮৯ সালে ২২ হাজার হেক্টর জমিতে মাঠনালা নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে এবং ১৬ হাজার হেক্টর জমিতে মাঠনালা তৈরির কাজ সম্পন্ন হবে বলে আশা করা যেতে পারে। ১৯৮৮-৮৯ সালের ন্যায় ১৯৮৯-৯০ সালেও রাজ্যখাতে ১৫৫ লক্ষ টাকা এবং কেন্দ্রীয়খাতে সমপরিমাণ অর্থের সংস্থান রাখার প্রস্তাব করা হয়েছে এবং ২২ হাজার হেক্টর জমিতে মাঠনালা নির্মাণের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে। সেচসূচিত এলাকায় যে সব অঞ্চলে খাল বা প্রণালী দিয়ে ভূপৃষ্ঠস্থ জলবাহী প্রকল্পের মাধ্যমে সেচ দেওয়া সম্ভব নয়, সেই সব অঞ্চলে অগভীর নলকূপ ও হস্তচালিত পাম্পসহ অগভীর নলকূপ খনন করা হচ্ছে পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগমের অধীনে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ভরতুকি দান প্রকল্পের আওতায়। ১৯৮৯-৯০ সালে বিশেষ খাদ্যশস্য উৎপাদন প্রকল্পে নির্বাচিত জেলাগুলিতে মাঠনালা নির্মাণের উপর সবিশেষ নজর দেওয়া হয়েছে। প্রকৃতপক্ষে ১৯৮৮-৮৯ সালের ন্যায় ১৯৮৯-৯০ সালেও একই পরিকল্পনা নেওয়া হয়েছে।

৮.২। পশ্চিমবঙ্গ প্রকল্পের উন্নতি বিভিন্ন সমস্যার দরুন বাধাপ্রাপ্ত হচ্ছে। কৃষকদের মালিকানায় জমির পরিমাণ অত্যন্ত কম ও খণ্ডীকৃত হওয়ায় জমির একত্রিকরণ করা দরকার। এ ব্যাপারে বিভিন্ন সামাজিক-রাজনৈতিক কারণে যথেষ্ট উন্নতি সাধিত হয় নি। একই কারণে মাঠনালা নির্মাণের জন্য প্রয়োজনীয় সুষ্ঠু জমি নিয়ন্ত্রণ ব্যবস্থা বাধাপ্রাপ্ত হচ্ছে। দ্বিতীয়ত তিনটি সেচ সূচিত এলাকায় বিশেষ করে দামোদর উপত্যকায় জলপথ নির্গম খুব চওড়া প্রায় ২০ কিউসেক পর্যন্ত ; সেইজন্য জলবাহী খাত তৈরি করা সবার আগে দরকার। সর্বশেষে, ক্ষুদ্রসেচ প্রকল্পের জমি অধিগ্রহণের জন্য ক্ষতিপূরণের কোনও ব্যবস্থা নেই। জলের উৎসমুখের কাছে যে কৃষকের জমি আছে তাকে অনেক বুঝিয়ে-সুঝিয়ে তার জমিতে মাঠনালা তৈরি করতে দিতে রাজি করানো হচ্ছে যাতে উৎসমুখ থেকে বহু দূরে অবস্থিত কৃষকের জমিতে জল পৌঁছে দেওয়া যায়। এইজন্য এ কাজের দয়িত্ব পঞ্চায়েতসমূহের উপর ন্যস্ত করা হয়েছে যতদূর সম্ভব বেসরকারি ঠিকাদারদের এড়িয়ে। বেশির ভাগ পঞ্চায়েতই চাষীদের উৎসাহ দান ও তাদের সহযোগিতা পাওয়ার ব্যাপারে যথেষ্ট উৎসাহব্যঞ্জক সাড়া জাগাতে সক্ষম হচ্ছে।

৯। তফসিলি সম্প্রদায়ের জন্য স্পেশ্যাল কম্পোন্যান্ট প্ল্যান, আদিবাসীদের জন্য ট্রাইবাল সাব-প্ল্যানে ১,০০২.২৬ লক্ষ টাকা ও ২৪৪.৪১ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে, যা ১৯৮৯-৯০ সালে প্রস্তাবিত মোট অর্থ-বরাদ্দের যথাক্রমে ২৪.৬১ শতাংশ ও ৬.০২ শতাংশ।

১০। মাননীয় সদস্যগণ শুধু শুনে খুশি হবেন যে, ১৯৮৯-৯০ সালের প্রস্তাবিত পরিকল্পনায় ক্ষুদ্রসেচের অর্থ-বরাদ্দের জেলাওয়ারী অর্থ-বন্টন ডিস্ট্রিক্ট প্ল্যানের অন্তর্ভুক্ত করা

হয়েছে এবং তার কপি সংশ্লিষ্ট ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির কাছে পাঠানো হয়েছে তাদের নিজস্ব এলাকায় যথাসময়ে সেগুলি রূপায়ণের জন্য।

১১.১। আমাদের প্রভূত প্রচেষ্টা সত্ত্বেও বহুসংখ্যক এবং ক্রমবধমান কেস আদালতে অমীমাংসিত হয়ে পড়ে থাকার জন্য অনেক পদে লোক নিয়োগ সম্ভব হয় নি ও বৎসরের পর বৎসর সেগুলি খালি পড়ে আছে। এর ফলে স্থায়ীভাবে প্রশাসনিক ক্ষেত্রে যথেষ্ট সমস্যার সৃষ্টি হয়েছে, যা দপ্তরের নিয়মিত উন্নয়নমূলক কাজকে বিপুলভাবে ব্যাহত করছে।

১১.২। চুরি সমস্যাটি, বিশেষ করে সীমান্তবর্তী অঞ্চলে আরেকটি গুরুত্বপূর্ণ সমস্যা। ক্ষুদ্রসেচ প্রকল্প দেশের বিভিন্ন প্রান্তে, এমন কি প্রত্যন্ত অঞ্চল পর্যন্ত বিস্তৃত। গ্রামবাসীরা, স্থানীয় পঞ্চায়েতসমূহ এবং বেনিফিসিয়ারীগণ যদি সতর্ক ও সজাগ না থাকেন, তবে ঐ প্রকল্পগুলি থেকে যন্ত্রাংশ চুরি বন্ধ করা যাবে না। সরকারি প্রচেষ্টায় এগুলি বন্ধ করা সম্ভব নয়। ক্ষুদ্রসেচ প্রকল্পগুলির সুষ্ঠু রক্ষণাবেক্ষণ ও পরিচালনার স্বার্থে মোটর, পাম্প, যন্ত্রাংশ, ট্রান্সফর্মার ও ওভারহেড বৈদ্যুতিক তার চুরি বন্ধ করা দরকার। স্থানীয় ব্যক্তিরা যারা সেচপ্রকল্পগুলি থেকে উপকার পাচ্ছেন, তাদের নিজেদের স্বার্থেই ঐ প্রকল্পগুলিকে রক্ষা করার দায়িত্ব নেওয়া উচিত।

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উপরে একটি বিবরণ পেশ করলাম এবং ক্ষুদ্রসেচ ও সেচসুচিত এলাকা উন্নয়ন কর্মসূচির গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য, লক্ষ্য, উদ্দেশ্য ও কিছু সমস্যার কথা এবং ১৯৮৯-৯০ সালে তাদের জন্য বরাদ্দকৃত অর্থের উল্লেখ করলাম। আমি সুনিশ্চিত যে অন্যান্য দপ্তরের আনুষঙ্গিক বিষয়ের উপর রচিত প্রকল্পের মাধ্যমে লাঞ্ছিত ফললাভ সম্ভব হয়েছে এবং বামফ্রন্ট সরকারের আমলে উৎপাদনশীলতার হারের বৃদ্ধিই তার প্রমাণ। গত মরশুমে, অর্থাৎ ১৯৮৭-৮৮ সালে এই রাজ্যে বোরোজাত চাল উৎপাদন একটি উজ্জ্বল উদাহরণ। যেখানে ১৯৮২-৮৩ সালে পশ্চিমবঙ্গে ৩.৪৩ লক্ষ হেক্টর জমিতে ৮.৮৭ লক্ষ টন বোরো চাল উৎপাদন হত, সেখানে ১৯৮৭-৮৮ সালে এলাকা বেড়ে হয়েছে ৭.৯২ লক্ষ হেক্টর এবং বোরো চালের উৎপাদন হয়েছে ২৪.৯ লক্ষ টন—যা একটি সর্বকালীন রেকর্ড। পাট, আলু, শস্য এবং রবি মরশুমে আনাজের ক্রমবৃদ্ধি, কৃষকদের সমৃদ্ধি, অতিরিক্ত কর্ম-সংস্থানের সুযোগ সৃষ্টি এবং তাদের ক্রয়ক্ষমতা বৃদ্ধি সাম্প্রতিককালে রাজ্যের অর্থনীতিতে উল্লেখযোগ্য অবদান রেখেছে। আমরা মনে করি বর্ধিত কৃষি উৎপাদনের সঙ্গে সঙ্গে ধান, আলু, পাট এবং রবি মরশুমে উৎপাদিত আনাজপাতি ইত্যাদির ন্যায় ফসলের অভাবী বিক্রয় বন্ধ করে তাদের উৎপাদিত পণ্যের পারিতোষিক মূল্যকে সুনিশ্চিত করার জন্য পণ্য বিপণনের উপযুক্ত পরিকাঠামো তৈরি করা অত্যন্ত জরুরি। আমাদের কৃষকগণ এখন ক্ষুদ্রসেচের গুরুত্ব এবং উপকারিতা সম্পর্কে যথেষ্ট ওয়াকিবহাল এবং প্রকৃতির খামখেয়ালপনার বিরুদ্ধে রক্ষাকবচ হিসেবে ও উন্নতির গ্যারান্টি হিসেবে তাদের এলাকায় আরও অধিক পরিমাণে ক্ষুদ্রসেচ প্রকল্প তৈরির জন্য দাবি জানাচ্ছেন। আমি আশা করি, কেন্দ্রীয় ও রাজ্য সরকারের সমস্ত সংশ্লিষ্ট দপ্তর ও অর্থলগ্নিকারী প্রতিষ্ঠান, জেলা প্রশাসন এবং পঞ্চায়েতসমূহ সম্মিলিত প্রয়াসের মাধ্যমে কৃষকদের সাহায্য করবেন ও তাদের দাবি মেটাবেন।

১৩। এই কথা বলে আমি বিধানসভার বিবেচনা ও অনুমোদনের জন্য বাজেট-বরাদ্দ পেশ করছি।

## DEMAND No. 68

**Major Head : 2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects**

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 58,23,24,000 be granted for expenditure under Demand No. 68, Major Head : "2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects".

(This is inclusive of a total sum of Rs. 14,55,81,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Debabrata Bandyopadhyay which was laid on the Table was published along with Demand No. 66.

## DEMAND No. 69

**Major Head : 2801—Power, 4801—Capital Outlay on Power Projects, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries**

**Shri Prabir Sengupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,03,61,06,000 be granted for expenditure under Demand No. 69, Major Head : "2801—Power, 4801—Capital Outlay on Power Projects, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries".

(This is inclusive of a total sum of Rs. 50,90,27,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Prabir Sengupta was laid on the Table

২। মাননীয় সদস্যবৃন্দের নিশ্চিত স্মরণে আছে যে, ১৯৭৭ সালের জুন মাসে, বর্তমান সরকার যখন ক্ষমতায় আসেন সেই সময়, উত্তরাধিকারসূত্রে ভয়াবহ বিদ্যুৎ ঘাটতির এক তীব্র সঙ্কট এই সরকারের উপর বর্তায়। উন্নয়ন ও অগ্রগতির ব্যাপারে বিদ্যুতের উপরেই যেহেতু রাজ্যের অর্থনীতি নির্ভরশীল, কার্যভার গ্রহণের পরই এই সরকার তাই বিদ্যুতের ক্ষেত্রে সর্বাধিক গুরুত্ব আরোপ করেন। এতে উল্লেখযোগ্য ফল পাওয়া গেছে। আমি খুশি যে, বিদ্যুৎখাতে বেশি বিনিয়োগের মধ্যে দিয়েই এই ধারাবাহিকতা বজায় রাখা হচ্ছে। পরিকল্পনা খাতে এ-রাজ্যের ব্যয়ের এক-তৃতীয়াংশেরও বেশি বিদ্যুতের জন্য এ-বছর বরাদ্দ করা হয়েছে।

৩। ১৯৮৮-৮৯ সালে বিদ্যুতের ক্ষেত্রে অর্জিত কিছু কিছু উল্লেখযোগ্য সাফল্যের দিকে মাননীয় সদস্যবৃন্দের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য সরকারের পক্ষ থেকে যে-সব সিদ্ধান্ত এ-বছর নেওয়া হয়েছে, তার মধ্যে সব থেকে গুরুত্বপূর্ণ হল—রাজ্যের নিজস্ব সামর্থ্যের ভিত্তিতেই বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ প্রকল্প রূপায়ণের সিদ্ধান্ত। কোন পরিপ্রেক্ষিতে আর কিভাবে কেন্দ্রীয় সরকারের চাপে রাজ্য সরকার এই সিদ্ধান্ত নিতে বাধ্য হন, আশা করি, মাননীয় সদস্যরা

সবাই তা জানেন। আগাগোড়াই এমন একটা সুস্পষ্ট ধারণা ছিল যে, প্রকল্পটি রাজ্যস্তরেই রূপায়িত হবে। প্রকল্পের রূপায়ণে পাছে দেরি হয়ে যায় সেজন্য প্রস্তাবিত জমির উন্নয়ন ও পরিকাঠামোগত কাজকর্ম চালিয়ে যাওয়ার জন্য পরামর্শ দেন কেন্দ্রীয় শক্তিমন্ত্রী। সোভিয়েত ঋণের সুযোগ থেকে প্রকল্পের খরচ-খরচার সত্তর ভাগ টাকাই যে পাওয়া যাবে, তাও আমাদের জানানো হয়। এমন কি, সাতাশি সালের নভেম্বর মাসে, ভারত-সোভিয়েত চুক্তি স্বাক্ষরিত হবার দুদিন আগেও তৎকালীন কেন্দ্রীয় অর্থমন্ত্রী আমাদের মুখ্যমন্ত্রীকে জানান যে, বক্রেশ্বর প্রকল্পে অচিরেই অর্থ-বরাদ্দ করা হবে। অথচ, দুর্ভাগ্যের কথা এই যে, পূর্বোক্ত চুক্তি সই হবার পরপরই, কেন্দ্রীয় শক্তিমন্ত্রী এক তারবার্তায় জানালেন, "এই প্রকল্পটি কেন্দ্রীয়স্তরে রূপায়িত হবে"—এই শর্তসাপেক্ষেই সোভিয়েত সাহায্য মিলেছে। ভারতে নিযুক্ত সোভিয়েত রাষ্ট্রদূত অবশ্য এ-কথার প্রতিবাদ জানিয়ে সুস্পষ্টভবে বলেছেন যে, সোভিয়েত দেশের পক্ষ থেকে এমন কোনও পূর্বশর্ত আরোপিত হয়নি। ভারত সরকারের আরেকটি যুক্তি হল, এই ধরনের ঋণের টাকা কেন্দ্রীয় প্রকল্পের বাইরে কাউকে দেওয়া যায় না। এ-যুক্তিও ধোপে টেকে না। কেননা, অনুরূপভাবে সংগৃহীত ঋণের টাকা অন্যান্য রজ্যের প্রকল্পের ক্ষেত্রে রাজ্যের হাতে দেওয়ার একাধিক দৃষ্টান্ত রয়েছে। ১৯৮৫ সালে বক্রেশ্বর প্রকল্পের জন্য খরচের পরিমাণ ধরা হয়েছিল ৬৮২.৮৩ কোটি টাকা। প্রকল্পটি আরও বিলম্বিত হলে এই অঙ্ক যে বহুগুণ বৃদ্ধি পাবে—এই আশঙ্কার কথা জানিয়ে ১৯৮৮ সালের এপ্রিল মাসে আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে একটি চিঠি পাঠিয়ে সোভিয়েত ঋণের টাকা রাজ্যকে বরাদ্দ করার ও রাজ্যস্তরে প্রকল্পটি রূপায়ণের অনুমোদন দেওয়ার অনুরোধ জানান। দুর্ভাগ্যবশত, আজও প্রধানমন্ত্রীর কাছ থেকে সে-চিঠির উত্তর আসে নি, অথচ প্রকল্পের নির্মাণ-ব্যয় এর মধ্যে বেড়ে দাঁড়িয়েছে প্রায় ১,০০০ কোটি টাকা। ফলে, নিজস্ব সামর্থের ভিত্তিতে এই প্রকল্প রূপায়ণের সিদ্ধান্ত নেওয়া ছাড়া আর কোনও রাস্তা আমাদের সামনে খোলা ছিল না আমি সানন্দে জানাচ্ছি যে, এ-রাজ্যের জনগণ এবং সরকারি সংস্থাসমূহ এই সিদ্ধান্তকে যেভাবে স্বাগত জানিয়েছেন তা বস্তুতই অভিভূত করে দেবার মতো ঘটনা। ১৯৮৮ সালের ২৮ সেপ্টেম্বর বক্রেশ্বরে এই প্রকল্পের শিলান্যাস করেছেন মাননীয় মুখ্যমন্ত্রী।

৪। প্রকল্পটি রূপায়ণের দায়িত্ব দেওয়া হয়েছে ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড-কে। প্রকল্পটি রূপায়ণের ক্ষেত্রে গতানুগতিক পদ্ধতি অনুসৃত হয়নি। স্থানীয় জনগণকে প্রকল্পটি সম্পর্কে উৎসাহিত করে তোলার জন্য বীরভূম জেলা পরিষদের উপর আংশিক কাজের (সিভিল কনস্ট্রাকশনের কিছু অংশ) দায়িত্ব দেওয়া হয়েছে, পাশাপাশি শিল্পোন্নয়নের সঙ্গে জড়িত স্থানীয় উন্নয়নের কাজ যাতে সুনিশ্চিত হয়, সেদিকেও লক্ষ্য রাখা হয়েছে। স্বেচ্ছায় অর্থ, শ্রম, এমন-কি রক্তদানের মধ্যে দিয়ে এই প্রকল্পের জন্য সম্পদ সংগ্রহে এগিয়ে এসেছেন এ রাজ্যের জনসাধারণ। এই স্বতস্ফূর্ত সহযোগিতা ও দান যাতে সার্থকভাবে কাজে লাগানো হয়, সেদিকে দৃষ্টি রাখা হয়েছে। বক্রেশ্বর প্রকল্প রূপায়ণের ঘোষণা এভাবেই হয়ে উঠেছে এক ঐতিহাসিক সিদ্ধান্ত। তাপ-বিদ্যুৎ কেন্দ্র নির্মাণের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের এবং সীমান্য চিহ্নিত করে স্তম্ভ নির্মাণের কাজ বেশির ভাগই শেষ হয়েছে। অন্যান্য কাজও, যেমন, সীমানা বরাবর প্রাচীর নির্মাণ, অশোধিত জলাধারের জন্য খননকার্য, ভূগর্ভস্ত পরীক্ষা, বয়লার ও টারবাইন সরবরাহের জন্য টেন্ডার ডাকা ইত্যাদি কাজ পূর্ণোদ্যমে চলছে।

৫। দ্বিতীয় যে উল্লেখযোগ্য অগ্রগতির কথা আমি জানাতে চাই, তা হল, মেসার্স এ বি এল-এর বয়লার নির্মাণ ইউনিটটির পুনরায় চালু হবার ঘটনা। মাননীয় সদস্যরা সকলেই জানেন যে, এই কোম্পানিটির আর্থিক পুনর্বাসনের বিষয়ে সিদ্ধান্ত নিতে কী অস্বাভাবিক রকমের দেরি করেছেন কেন্দ্রীয় সরকার। এর ফলে, পশ্চিমবঙ্গের কোলাঘাট প্রকল্পের ১ ও ৪ নং ইউনিটের কাজই যে বিলম্বিত হয়েছে এবং রাজ্যের সামগ্রিক স্বার্থ বিঘ্নিত হয়েছে তা নয়, এত দীর্ঘ সময় ধরে কোম্পানিটি বন্ধ থাকার ফলে দেশের জাতীয় অর্থনীতিও হয়েছে গুরুতররূপে ক্ষতিগ্রস্ত। কেননা, এই কোম্পানিটি অন্যান্য কয়েকটি রাজ্যের বিদ্যুৎ প্রকল্পের তথা পরমাণু শক্তি কমিশনের বিভিন্ন অর্ডারও সরবরাহ করে থাকে। যাই হোক, দীর্ঘ টালবাহানার পর, ভারত সরকার এই ইউনিটটির আর্থিক পুনর্বাসনের বিষয়ে সিদ্ধান্তে পৌছয়, যার ফলে ১৯৮৮ সালের জুন মাসে শেষ পর্যন্ত কোম্পানিটি ফের চালু হয়।

৬। মাননীয় সদস্যদের নিশ্চিত স্মরণে রয়েছে যে, ১৯৮৮ সালের ফেব্রুয়ারি-মার্চ মাসে ৩৫টি বৈদ্যুতিক টাওয়ার ভেঙে পড়ায় মুর্শিদাবাদ জেলার বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা পুরোপুরি বিপর্যস্ত হয়ে পড়েছিল। মাননীয় সদস্যবৃন্দ এ-বিষয়ে গভীর উদ্বেগ প্রকাশ করেছিলেন, আমিও ছিলাম সমান উদ্বিগ্ন। স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনতে কাজ শুরু করা হয় যুদ্ধকালীন তৎপরতায় এবং আনন্দের বিষয়, মেরামতির পুরো কাজ জুন, ১৯৮৮-এর মধ্যেই সম্পন্ন হয়। অবশ্য, সাময়িক ব্যবস্থার ভিত্তিতে আরও আগেই (১৬ই এপ্রিলের মধ্যে) বিদ্যুৎ সরবরাহ চালু করা সম্ভব হয়েছিল। অন্তর্বর্তী ব্যবস্থার দরুন নদীয়া ও মুর্শিদাবাদ জেলায় বোরো চাষের জল সরবরাহ অক্ষুণ্ণ ছিল এবং কোনও ক্ষয়ক্ষতি হয়নি। ভবিষ্যতে এ-জাতীয় দুর্ভাগ্যজনক ঘটনার পুনরাবৃত্তি যাতে না ঘটে তার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদও কিছু কিছু সুদৃঢ় ব্যবস্থা গ্রহণ করেছে।

৭। আরেকটি যে গুরুত্বপূর্ণ অগ্রগতির কথা তুলে ধরতে চাই, সেটি হল, রাজ্য বিদ্যুৎ পর্ষদের কসবা সাব-স্টেশনের জন্য কর্মসূচি ও পরিকল্পনা গ্রহণ। অতীতে এই সাব-স্টেশনটির ট্রান্সমিশন লাইন বিকল হওয়ার দরুন ও 'ফল্ট'-এর কারণে দক্ষিণ ও মধ্য কলকাতায় বিদ্যুৎ সরবরাহ প্রায়ই বিপর্যস্ত হয়ে যেত। দু-ধরনের কর্মসূচি নিয়ে এই সমস্যার মোকাবিলা করা হয়েছে। প্রথমত, জরুরি ব্যবস্থা হিসেবে কসবা সাব-স্টেশনের যন্ত্রপাতির মেরামতি ও পরিবর্তনের জন্য একটি স্বল্প-মেয়াদী কর্মসূচি নেওয়া হয়। এ-ছাড়া, কীভাবে এই সাব-স্টেশনের উৎপাদন শক্তি বৃদ্ধি করা যায় তা নিয়ে দীর্ঘ-মেয়াদী কার্যক্রম রচনা করার জন্য তৈরি হয়েছে একটি টাস্ক ফোর্স। স্বল্প-মেয়াদী কর্মসূচি রূপায়ণের কাজ শেষ হয়েছে। এর ফলে, ট্রান্সমিশন লাইন বিকল হওয়ার দরুন যে বিদ্যুৎ ঘাটতি হত ও বিদ্যুৎ ব্যবহারে বাধানিষেধ আরোপ করার প্রয়োজন হত, এখন (নভেম্বর, ১৯৮৮ থেকে) আর তা হচ্ছে না। টাস্ক ফোর্সের রিপোর্ট অল্পদিনের মধ্যেই পাওয়া যাবে বলে আশা করা যায়। এ-ও আশা করা যায় যে, দীর্ঘ-মেয়দী কার্যক্রম চূড়ান্তকরণের পর তা রূপায়িত হলে কসবা সাব-স্টেশনের ব্যর্থতার জন্য দক্ষিণ ও মধ্য কলকাতায় যে বিদ্যুৎবিভ্রাট সমস্যা ছিল—দূরীভূত হবে। বিগত ৮-১০-৮৮ তারিখে হাওড়ার জগাছায় সি ই এস সি-র ট্রান্সফর্মারে হঠাৎ আগুন লাগে এবং জীবনহানি ঘটে। এই দুর্ঘটনার কারণ খতিয়ে দেখার জন্য সঙ্গে সঙ্গে একটি তদন্ত কমিটি গঠিত হয়। কমিটি তাঁদের রিপোর্ট জমা দিয়েছেন। বিভাগীয় স্তরে সেটি পরীক্ষার কাজ চলছে। এই দুর্ঘটনায় ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের ক্ষতিপূরণ দানের ব্যবস্থাও গৃহীত হয়েছে।

৮। বিদ্যুতের উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে এ-রাজ্যে আমাদের সাফল্য সীমিত। তারই মধ্যে বিদ্যুতের যোগান অনেকটাই বাড়ানো সম্ভবপর হয়েছে। তা সত্ত্বেও লোডশেডিং পুরোপুরি পরিহার করা যায় নি, বিশেষ করে ব্যাণ্ডেল ও কোলাঘাটের ২১০ মেগাওয়াট ইউনিটগুলি যখন একসঙ্গে অচল হয়ে পড়ে, সেই সময় লোডশেডিং এড়ানো সম্ভব হয় না। এর অন্যতম কারণ হল, সপ্তম পরিকল্পনায় তাপ-বিদ্যুতের ক্ষেত্রে ৭৪০ মেগাওয়াট ও জল-বিদ্যুতের ক্ষেত্রে ৭৫ মেগাওয়াট উৎপাদন-ক্ষমতা অর্জনের যে লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল, বিভিন্ন ত্রুটি-বিচ্যুতিতে তা অর্জন করা যায় নি। এই ত্রুটি-বিচ্যুতির নিয়ন্ত্রণও রাজ্য সরকারের হাতে ছিল না। এ বি এল সংস্থা বন্ধ থাকার ফলে কোলাঘাটের ২১০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন দুটি ইউনিটের কাজের অগ্রগতি যথেষ্ট ব্যাহত হয়েছে, পার্বত্য এলাকায় অস্বাভাবিক পরিস্থিতির কারণে রাম্মাম ও অন্যান্য জল-বিদ্যুৎ প্রকল্পের কাজও বিলম্বিত হয়। গত দু-বছরে এই রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতিতে যে অবনতি পরিলক্ষিত হচ্ছে তার কারণ হল, সাঁওতালডিহির ১২০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন চারটি ইউনিটের মধ্যে তিনটিই হঠাৎ বিকল হয়ে পড়েছে। এর ফলে ১৯৮৮-৮৯ সালে সাঁওতালডিহির প্রত্যাশিত বিদ্যুৎ উৎপাদন (১,৪০০ মেগাওয়াট) শতকরা পঞ্চাশ ভাগ হ্রাস পাবে। ১৯৮৮ সালের ডিসেম্বর মাসের প্রথম সপ্তাহে 'আর্থ ফল্ট'-এর কারণে ডি পি এল-এর ষষ্ঠ ইউনিটটির (১১০ মেগাওয়াট) টার্বোজেনারেটরে নির্মাণ ও নক্শাগত কিছু ত্রুটি ধরা পড়ে। ফলে, অবস্থা আরও শোচনীয় হয়ে উঠেছে। বি এইচ ই এল বা 'ভেল' সংস্থা প্রাথমিক পরীক্ষার পর জানিয়েছেন যে, এই ত্রুটি সারাতে কমপক্ষে তিন-চার দিন সময় লাগবে। ১৯৮৫ সালের জুলাই মাসে ডি পি এল-এর এই ইউনিটটি স্থাপন করার আগে থেকেই ১১০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ইউনিটগুলির নক্শাগত ত্রুটি সম্পর্কে তাঁরা কিন্তু অবগত ছিলেন। তা সত্ত্বেও, এই ইউনিটটি বসাবার আগে এটিকে ত্রুটিমুক্ত করার ব্যাপারে 'ভেল' কর্তৃপক্ষ কোনও ব্যবস্থাই নেন নি। ভারত সরকারের এই সংস্থাটির এ-ধরনের আচরণ দায়িত্বজ্ঞানহীনতা ও উন্নয়নের পরিপন্থী মনোভাবেরই পরিচায়ক। এই ইউনিটটি সারাবার ব্যাপারে বি এইচ ই এল কর্তৃপক্ষের ভূমিকা সম্পর্কেও এই প্রসঙ্গে মাননীয় সদস্যদের অবহিত করতে চাই। বি এইচ ই এল কর্তৃক সরবরাহ করা ১১০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ইউনিটটির গঠনগত ত্রুটি অন্যান্য রাজ্যেও ধরা পড়েছে। যদিও বেশ কিছু ক্ষেত্রে এই সব ইউনিটের 'স্ট্যাটর'-এর সংশোধনের কাজ তাঁরা নিজেদের উদ্যোগেই হাতে নিয়েছেন, তবু ভাতিগণ্ডা, আমেদাবাদ, তালচের ও ডি পি এল-এর ক্ষেত্রে সংশোধনের কাজ শুরু করার আগেই ইউনিটগুলি বিকল হয়ে যায়। সংশোধনের কাজটি সরাসরি হাতে নেওয়ার পরিবর্তে তাঁরা ডি পি এল-এর কাছ থেকে ৯৬ লক্ষ টাকা আগাম দাবি করেন। তাঁদের এই মনোভাবের ফলে ডি পি এল-এর উৎপাদন-হ্রাস বাবদ শুধু আর্থিক ক্ষতিই হচ্ছে না, শিল্প কৃষি ও অন্যান্য ক্ষেত্রের গ্রাহকদের বিদ্যুতের অভাব ঘটায় জাতীয় ক্ষতিও হয়ে চলেছে। ডি পি এল-এর ইউনিটটির মেরামতির কাজ অবিলম্বে শুরু করার জন্য যাতে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়, সেজন্য কেন্দ্রীয় শক্তিমন্ত্রককে ইতিমধ্যেই অনুরোধ জানানো হয়েছে এবং খরচ-সংক্রান্ত বিষয়ে কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের মাধ্যমে নিষ্পত্তির দাবি করা হয়েছে। কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ এই ধরনের মেরামতির কাজ বিনা ব্যয়ে সম্পন্ন করার সুপারিশ করা সত্ত্বেও, পরিতাপের বিষয়, 'ভেল' সংস্থা কাজে হাত না দিয়ে অনড় হয়ে আছেন।

৯। এই রাজ্যের অধিকাংশ জনমানসে আমাদের বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির "প্ল্যান্ট লোড ফ্যাক্টর" (পি এল এফ) কম হওয়া সম্পর্কে যে ভ্রান্ত ধারণা হয়েছে, তার নিরসন ঘটানো দরকার। তাপ-বিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন-ক্ষমতা যদিও অনেকগুলি উৎপাদনের উপর নির্ভরশীল, তবু সাধারণত, 'পি এল এফ'-কেই তাপ-বিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন-ক্ষমতার পরিমাপক রূপে ধরা হয়। অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে জল-বিদ্যুতের পরিমাণ অনেক কম (২%-এর কম) হওয়ায় অন্যান্য রাজ্যগুলি বাড়তি চাহিদার সময়ে জল-বিদ্যুতের ব্যবহার করে যেভাবে বাড়তি চাহিদা মেটাতে পারে, এ-রাজ্যে সেই ধরনের সুযোগ নেই। ঐসব রাজ্য তাপ-বিদ্যুৎ কেন্দ্রগুলির উৎপাদন একটি নির্দিষ্ট সীমায় বজায় রেখে 'পি এল এফ'-এর মাত্রা বাড়াতে পারে, এখানে তা সম্ভব নয়।

এই প্রসঙ্গে জানাতে চাই যে, কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের অধীনে একটি সংস্থা ই আর ই বি (EREB)-যার সদস্য হিসাবে রয়েছেন পূর্বাঞ্চলের সমস্ত বিদ্যুৎ পর্ষদ, ডি ভি সি, এন টি পি সি-এর মতো কেন্দ্রীয় সংস্থা এবং সি ই এস সি ও ডি পি এল-এর প্রতিনিধিরা— মনে করেন যে, পূর্বাঞ্চলের তাপ-বিদ্যুৎ ইউনিটগুলির পক্ষে ৪০%-এর বেশি 'পি এল এফ' অর্জন করা সম্ভব নয়। এই দৃষ্টিভঙ্গি নিয়েই এ-রাজ্যের 'পি এল এফ'-এর বিচার করা উচিত। এই সব কিছু জানা সত্ত্বেও কেন্দ্রীয় শক্তিমন্ত্রী পর্যন্ত যখন এ নিয়ে বিতর্ক তুলতে চান, তখন বোঝা যায়, এই বিতর্ক অসার ও বিভ্রান্তিকর।

১০। ১৯৮৮-৮৯ সালে বিভিন্ন ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে, মাননীয় সদস্যদের অবগতির জন্য তা পেশ করছি। রজ্যের ৩৮,০৭৪টি গ্রামীণ মৌজার মধ্যে ফেব্রুয়ারি, ১৯৮৯ পর্যন্ত ২৪,৭৭২টি মৌজা বিদ্যুতায়িত হয়েছে। মার্চ, ১৯৮৯-এর মধ্যে আরও ৩০০টি মৌজায় বিদ্যুৎ পৌঁছে দেওয়া যাবে বলে আশা করা হচ্ছে। এ-প্রসঙ্গে স্মরণ করা যেতে পারে যে, ১৯৭৭ সাল পর্যন্ত কেবলমাত্র ১০,৯১২টি মৌজাকে বিদ্যুতায়িত বলে ঘোষণা করা হয়েছিল। কিন্তু এই ১০,৯৯২টি মৌজার একটি সামান্য অংশই, প্রকৃতপক্ষে, বিদ্যুতায়িত হয়েছিল। ফলে, এই সমস্ত মৌজায় নতুন করে নিবিড় বৈদ্যুতীকরণ প্রকল্প গ্রহণ করতে হয়। বামফ্রন্ট সরকার গ্রামাঞ্চলের দরিদ্র ও দুর্বলতর জনগণের ঘরে আলো পৌঁছে দেবার জন্য প্রতিশ্রুতিবদ্ধ। এই প্রস্তুতিস্বরূপ সাব-স্টেশনের সুবিধাসহ ১,৫০০ কিমি ১১ কেভি লাইন এবং ২,৮০০ কিমি লো টেনশন লাইন টানা হয়েছে। চলতি আর্থিক বছরে ফেব্রুয়ারি, ১৯৮৯ পর্যন্ত আমরা ৮,৬০০টি নতনু পাম্পসেটে বিদ্যুৎ-সংযোগ করতে সক্ষম হয়েছি। আগামী ১৯৮৯-৯০ সালের জন্য মৌজা বৈদ্যুতিকরণ ও পাম্পসেট বিদ্যুৎ-সংযোগের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে যথাক্রমে ২,২০০ ও ১১,০০০। জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত ২২২টি তফসিলি জাতি অধ্যুষিত মৌজা বিদ্যুতায়িত হয়েছে, আরও ৩০টি মৌজা মার্চের মধ্যে হয়ে যাবে বলে আশা করা হচ্ছে। ঐ সময়ের মধ্যে তফসিলি উপজাতি অধ্যুষিত ১০৩টি মৌজায় বিদ্যুৎ-সংযোগ করা হয়েছে এবং আরও ১৭টি মৌজা মার্চের মধ্যে করা সম্ভব হবে বলে আশা করা হচ্ছে। এক কথায়, তফসিলি জাতি অধ্যুষিত ৬,৩০৪টি মৌজা এবং তফসিলি উপজাতি অধ্যুষিত ৪,৩৮৯টি মৌজার মধ্যে যথাক্রমে ৬৫% ও ৩৬% মৌজা, মার্চ, ১৯৮৯-এর মধ্যে বিদ্যুতায়িত হবে। তফসিলি উপজাতি অধ্যুষিত মৌজাগুলির বিক্ষিপ্ত ও দূরবর্তী অবস্থানের ফলে পরিকাঠামোগত সুযোগ-সুবিধা গড়ে তোলার অভাবে এই এলাকায় বৈদ্যুতিকরণ আশানুরূপ হয় নি।

১১। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, রাজ্যের তফসিলি জাতি, উপজাতি ও আর্থিক দিক থেকে দুর্বলতর শ্রেণীর ঘরে বিদ্যুৎ পৌঁছে দেবার জন্য ১৯৮৫-৮৬ সাল থেকে "লোকদীপ প্রকল্প" হাতে নেওয়া হয়েছিল। জানুয়ারি, ১৯৮৯ সাল পর্যন্ত এই প্রকল্পের আওতায় ১৬,৫০৭টি পরিবারকে বিদ্যুৎ-সংযোগ দেওয়া হয়েছে। এই প্রকল্পের জন্য প্রতিটি ইউনিটের খরচ ধার্য হয়েছে ৩১০ টাকা, যার সবটাই রাজ্য সরকার বহন করেন। চলতি আর্থিক বছর থেকে কেন্দ্রীয় সরকার 'কুটীর জ্যোতি' নামে অনুরূপ একট প্রকল্প চালু করেছেন। যদিও দুটি প্রকল্পের উদ্দেশ্য এক, 'কুটীর জ্যোতি' প্রকল্পের প্রতিটি ইউনিটের ১টি করে পয়েন্ট (যেখানে 'লোকদীপের' ক্ষেত্রে দেওয়া হয় ২টি করে পয়েন্ট) দেওয়ার জন্য খরচ ইউনিট প্রতি ১৯৫ টাকা ধরা হয়েছে। যেহেতু এই রাজ্যে দুটি বিষম প্রকল্পকে পাশাপাশি একসঙ্গে চালু রাখা সম্ভব নয়, আমরা কেন্দ্রীয় সরকারকে ইউনিট প্রতি ৩১০ টাকা অনুদান দেওয়ার জন্য অনুরোধ জানিয়েছিলাম। কিন্তু কেন্দ্রীয় সরকার তাদের সিদ্ধান্ত পরিবর্তন করতে রাজি নন। রাজ্য সরকার দুটি প্রকল্পের সমন্বয় ঘটিয়ে "কুটীর জ্যোতি-লোকদীপ" প্রকল্প রূপায়ণের সিদ্ধান্ত নিয়েছেন এবং এ-বাবদ কেন্দ্রীয় সরকারের দেয় অনুদানের অতিরিক্ত খরচ রাজ্য সরকারই বহন করতে সিদ্ধান্ত নিয়েছেন।

১২। দূর-দূরাঞ্চলে—যেখানে বিদ্যুৎ পৌঁছে দেওয়া সম্ভব নয়—সেখানে, এবং বিদ্যুৎ-সংযোগহীন স্বাস্থ্যকেন্দ্রগুলিতে "সোলার ফোটো ভল্টেইক" (এস পি ভি) প্যানেলের সাহায্যে আলো জ্বালবার ব্যবস্থা নেওয়া হয়েছে। এখনও পর্যন্ত ২৪টি স্বাস্থ্যকেন্দ্রে ঐ প্যানেলের সাহায্যে আলোর ব্যবস্থা করা হয়েছে ও বিভিন্ন স্থানে ঐ জাতীয় ৪৪৫টি প্যানেল বসানো হয়েছে। ১৯৮৯-৯০ সালে ১৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও ১১২টি উপ-স্বাস্থ্যকেন্দ্র সহ বিভিন্ন মৌজা বৈদ্যুতিকরণের জন্য অনুরূপ অতিরিক্ত ৫০০টি এস পি ভি প্যানেল বসানোর পরিকল্পনা নেওয়া হয়েছে। এ ছাড়া আই আর ই পি প্রকল্পের অন্তর্গত বাঁকুড়া, মুর্শিদাবাদ, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর ও উত্তর ২৪-পরগনা জেলার বিভিন্ন রাস্তায় আলো দেওয়ার জন্য আরও ৯১টি এস পি ভি প্যানেল বসানোর পরিকল্পনা আগামী আর্থিক বছরে নেওয়া হয়েছে। নামখানা থানার অধীনে মৌসুমী দ্বীপে একটি বায়ুচালিত জেনারেটর বসানো হয়েছে। ঐ থানার বালিয়াড়ি ও সাগর থানার সাগরমেলা প্রসঙ্গে আরও দুটি বায়ুচালিত জেনারেটর বসানোর পরিকল্পনা নেওয়া হয়েছে।

১৩। মাননীয় সদস্যদের হয় তো স্মরণে রয়েছে যে, পূর্ববর্তী এক বাজেট ভাষণে আমি জানিয়েছিলাম, রাজ্যে বিদ্যুৎ ঘাটতির পরিমাণ অত্যধিক থাকায় বিদ্যুৎ উৎপাদন প্রকল্পগুলির উপর বেশি জোর দিতে হয়েছিল এবং তার ফলে পরিবহন ও বন্টন ব্যবস্থার উপরে তেমন জোর দেওয়া যায় নি। যাই হোক, এখন বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির সঙ্গে সমতা রেখে পরিবহন ও বন্টন ব্যবস্থার উন্নতির দিকে দৃষ্টি দেওয়া হয়েছে। বিদ্যুতের ক্রমবর্ধমান চাহিদা পূরণের কথা মনে রেখে কতকগুলি ই এইচ টি সাব-স্টেশনের ট্রান্সফর্মারের ক্ষমতা বৃদ্ধির ব্যবস্থা নেওয়া হয়েছে। আশা করা হচ্ছে যে ট্রান্সফর্মারগুলির ক্ষমতা বৃদ্ধির ধার্য লক্ষ্য ১৩৫.৬ এম ভি এ অর্জন করা সম্ভবপর হবে। ১৯৮৯-৯০ সালে ই এইচ টি সাব-স্টেশনগুলির ট্রান্সফর্মারের ক্ষমতা বৃদ্ধির পরিমাণ ৫৪.৫ এম ভি ধার্য হয়েছে।

১৪। ১৯৮৮-৮৯ সালে বিভিন্ন ধরনের ট্রান্সফর্মারের যে অতিরিক্ত শক্তি বৃদ্ধি করা হয়েছে তা নিম্নরূপ ঃ

(ক) ২২০/১৩২ কে ভি সাব-স্টেশন—১০০ এম ভিএ

(খ) ৬৬/৩৩ কে ভি সাব-স্টেশন—১০ এম ভিএ

(গ) ৩৩/১১ কে ভি সাব-স্টেশন—৬ এম ভিএ

এ-ছাড়াও চলতি আর্থিক বছরের শেষে ১৩২/৩৩ কে ভি সাব-স্টেশনে ও ১৩২/৬৬ কে ভি সাব-স্টেশনে ট্রান্সফর্মারের শক্তি যথাক্রমে ৮৮ এম ভিএ ও ২০ এম ভিএ বৃদ্ধি করা যাবে বলে আশা করা যাচ্ছে। আগামী আর্থিক বছরের জন্য এই শক্তি বৃদ্ধির লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে এই রকম ঃ

(ক) ২২০/১৩২ কে ভি সাব-স্টেশন—২৫০ এম ভিএ

(খ) ১৩২/৬৬ কে ভি সাব-স্টেশন—১৬ এম ভিএ

(গ) ১৩২/৩৩ কে ভি সাব-স্টেশন—১২১.৫ এম ভিএ

১৫। বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে সুষ্ঠু সরবরাহের জন্য পরিবহন ও বণ্টন ব্যবস্থার উপরেও জোর দেওয়া হচ্ছে। চলতি আর্থিক বছরে বর্ধমান জেলায় ২৪ সার্কিট কিমি, ১৩২ কে ভি লাইনের কাজ শেষ হয়েছে এবং লাইনও চালু করা হয়েছে। ১৩৪ সার্কিট কি মি দীর্ঘ ৪০০ কে ভি কোলাঘাট-জিরাট লাইনটিতে বাণিজ্যিক ভিত্তিতে বিদ্যুৎ সরবরাহের কাজ শুরু হয়েছে। এ-ছাড়া, আগামী আর্থিক বছরে ব্যাণ্ডেল-দুর্গাপুর ১৩২ কে ভি লাইনের সাতগাছিয়া সাব-স্টেশনের ২৬ সার্কিট কিমি পর্যন্ত 'লুপ-ইন-আউটের' ব্যবস্থা করা হবে। তিস্তা ক্যানেল ফল্‌সে উৎপাদিত বিদ্যুতের বণ্টনের জন্য ২৬ কি মি দীর্ঘ নতুন লাইন এবং মালদা-ডালখোলা কে ভি লাইনের ১২৯ কি মি দীর্ঘ দ্বিতীয় সার্কিটের কাজও আগামী আর্থিক বছরে হাতে নেওয়া হবে।

১৬। ভোল্টেজ বৃদ্ধি করে এবং প্রতিবন্ধকতা কমিয়ে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নতি করার দিকেও এবার বিশেষ জোর দেওয়া হচ্ছে। বিভিন্ন জেলায় ৩৩ কে ভি সিস্টেমের উন্নতিসাধনের জন্য বেশ কিছু স্কীম রূপায়িত হয়েছে। এ-প্রসঙ্গে জানাই যে, রাজ্যের বিদ্যুৎ-ব্যবস্থা পুরোপুরি তাপ-বিদ্যুৎ কেন্দ্রগুলির উপর নির্ভরশীল। ফলে, সন্ধ্যাকালীন বাড়তি চাহিদার সময়ে উৎপাদন ও চাহিদার মধ্যে সামঞ্জস্য রাখার জন্য শিল্পে ও কৃষিতে বিদ্যুৎ ব্যবহারের ক্ষেত্রে কিছু কিছু বাধা-নিষেধ আরোপ করতে আমরা বাধ্য হয়েছি। কিন্তু নিষেধ না মানা হলে ট্রান্সফর্মারগুলি পুড়ে যায় এবং বিদ্যুৎ সরবরাহ বিঘ্নিত হয়। এ-ধরনের ঘটনার বিদ্যুৎ বিভ্রাট ও লো ভোল্টেজ-এর অবস্থা সৃষ্টি হতে পারে—যা সাধারণ গ্রাহকদের দুর্দশার সম্মুখীন করে। গ্রাহকদের অসুবিধার কথা স্মরণ রেখে আমি মাননীয় সদস্যদের, স্থানীয় কর্তৃপক্ষ ও সংশ্লিষ্ট গ্রুপ-সাপ্লাই কো-অর্ডিনেশন কমিটিগুলিকে অনুরোধ জানাব যে, তাঁরা যেন এই বাধানিষেধগুলি মেনে চলার গুরুত্ব সম্পর্কে গ্রাহকদের অবহিত করতে সচেষ্ট হন।

১৭। উৎপাদন ও সরবরাহ ব্যবস্থার উন্নতিকল্পে গৃহীত পদক্ষেপের ফলে বহু সংখ্যক নতুন বিদ্যুৎ-সংযোগ দেওয়া সম্ভব হয়েছে। ১৯৮৮-৮৯ সালে লো টেনশনের ক্ষেত্রে পর্ষদ

এলাকায় ১ লক্ষ ৪০ হাজারেরও বেশি এবং সি ই এস সি এলাকায় ২০ হাজারেরও বেশি নতুন সংযোগ দেওয়া সম্ভব হয়েছে। এছাড়া হাই টেনশনের ক্ষেত্রে পর্ষদ এলাকায় প্রায় ৯০টি ও সি ই এস সি এলাকায় ৫২টি নতুন লাইন চলতি আর্থিক বছরে দেওয়া সম্ভব হবে। সি এস সি হাওড়ার পঞ্চাননতলায় একটি নতুন বন্টন কেন্দ্র চালু করেছে। নতুন ট্রান্সফর্মার বসিয়ে দমদম, পার্ক লেন ও তারাতলার বন্টন কেন্দ্রগুলির শক্তি বৃদ্ধি করা হয়েছে। এ মাসের মধ্যেই বড়িশাতে একটি ট্রান্সফরমার বসানোর কাজ শেষ হওয়ার কথা। আগামী আর্থিক বছরে কাঁকুড়গাছি ও লিলুয়াতে দুটি নতুন সাব-স্টেশন এবং যাদবপুর, আমহার্স্ট স্ট্রিট ও বালিগঞ্জের সাব-স্টেশনগুলিতে নতুন ট্রান্সফর্মার বসানো হবে।

১৮। আমি আগেই বলেছি যে, ডি পি এল-এর ১১০ মেগাওয়াট ৬ষ্ঠ ইউনিটটি "আর্থ ফল্ট"-এর কারণে বসে যাওয়ায় সেখানকার বিদ্যুৎ উৎপাদন ব্যবস্থা প্রচন্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। কিন্তু ওই সংস্থার "কোক-ওভেন" প্ল্যান্টটি ভালভবে কাজ করছে এবং সেখানে উৎপাদিত কোক-ওভেন গ্যাসের অধিকাংশই গত নভেম্বর মাস থেকে অ্যালয় ও স্টিল প্ল্যাটে সরবরাহ করা হচ্ছে। ডি পি এল-এর ১ নং ও ২ নং ব্যাটারির পুনর্নির্মাণের কাজ ও কোক হ্যান্ডলিং ও বাই-প্রডাক্ট প্ল্যান্ট-এর পুনর্নবীকরণের কাজ চলছে। আগামী আর্থিক বছরে এই কাজগুলি শেষ হলে এ সংস্থার আর্থিক অবস্থার প্রভূত উন্নতি সাধিত হবে।

১৯। কোলাঘাটের ৪টি ইউনিট নির্মাণের কাজ সুষ্ঠুভাবে এগিয়ে চলেছে। মাননীয় সদস্যরা জেনে আনন্দিত হবেন যে, গত নভেম্বরে কোলাঘাটের পি এল এফ পৌঁছেছিল ৭১.৮%-এ।

মাননীয় সদস্যরা নিশ্চয়ই অবহিত আছেন যে, তাপ-বিদ্যুৎকেন্দ্রে উৎপাদিত ছাই থেকে শুধুমাত্র পরিবেশ দূষণ ও স্বাস্থ্যহানি ঘটে তাই নয়, কৃষিজমিরও ব্যাপক ক্ষতি হয়। বর্তমান বছরে সারা দেশে ২৭০ লক্ষ মেট্রিক টন ছাই তাপ-বিদ্যুৎকেন্দ্রগুলি থেকে উৎপাদিত হয়। অষ্টম যোজনার শেষে এর পরিমাণ বহুলাংশে বৃদ্ধি পাবে। যেহেতু এটা একটি জাতীয় সমস্যা, তাই ভারত সরকারের উচিত এর সমাধানে এগিয়ে এসে বিভিন্ন বিদ্যুৎ পর্ষদ ও বিদ্যুৎ উৎপাদক সংস্থাগুলিকে আর্থিক সাহায্য করা। এই প্রসঙ্গে জানাই যে, ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন ওই ছাই থেকে বছরে ২ লক্ষ মেট্রিক টন "সিন্টার্ড ফ্লাই অ্যাশ এগ্রিগেট' তৈরির একটি পরিকল্পনা নিয়েছেন। এ বিষয়ে ওই সি এফ, জাপানের কাছ থেকে ঋণ পাওয়ার জন্যও চেষ্টা চলছে। "সিন্টার্ড ফ্লাই অ্যাশ এগ্রিগেট" রাস্তাঘাট ও গৃহ নির্মাণের ক্ষেত্রে পাথরকুচির পরিবর্তে ব্যবহার করা যাবে। এর উৎপাদন-ব্যয় কম হওয়ায় রাস্তাঘাট ও গৃহনির্মাণের খরচ অনেক কম হবে। এ ধরনের অব্যবহার্য বস্তুকে সম্পদে রূপান্তরিত করার জন্য ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন কোলাঘাটে একটি "বিল্ডিং সেন্টার" খুলেছেন। সেখানে ছাই থেকে ইঁট তৈরি করার ব্যাপারেও পরীক্ষা-নিরীক্ষা চলছে।

ছাই থেকে ইঁট তৈরির ব্যাপারে ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেডও আগ্রহী। ৫৬৭ লক্ষ টাকা ব্যয়ে বছরে ১৮০ লক্ষ ইঁট উৎপাদনক্ষম একটি ইউনিট ব্যান্ডেলে স্থাপন করার প্রস্তাব দিয়েছেন তারা। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের তরফ থেকে ওই সংস্থাকে প্রস্তাবিত প্রকল্পটির জন্য ৫০ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছে।

২০। প্রসঙ্গত, রাজ্য বিদ্যুৎ পর্ষদের আর্থিক অবস্থা সম্পর্কে সদস্যদের ওয়াকিবহাল করার প্রয়োজনীয়তা অনুভব করছি। প্রতিনিয়তই রাজ্য বিদ্যুৎ পর্ষদগুলিতে শোচনীয় আর্থিক সমস্যার সম্মুখীন হতে হচ্ছে এবং সেই সমস্যার দ্রুত সমাধানের উপায়ও আমাদের খুঁজে বার করতে হবে। অন্যান্য রাজ্য বিদ্যুৎ পর্ষদের মতো পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকেও জাতীয় স্বার্থে কৃষিক্ষেত্রে এবং শহর ও গ্রামাঞ্চলের ক্ষুদ্র গ্রাহকদের প্রকৃত উৎপাদন-ব্যয়ের অনেক কমে বিদ্যুৎ সরবরাহ করতে হচ্ছে। এর ফলে, একটা বড়ো অঙ্কের আর্থিক ক্ষতি তাদের মেনে নিতে হচ্ছে—যা কোনও ভরতুকি দিয়ে মেটানো সম্ভব নয়। এমনকি, শিল্প ও বাণিজ্যিক ক্ষেত্রে বিদ্যুতের দাম অনেকটা বাড়িয়েও এই ব্যবধান পূরণ করা অসম্ভব। এ ছাড়া, বিদ্যুৎ উৎপাদনে ব্যবহার্য সামগ্রী, যথা ঃ কয়লা, লোহা, অ্যালুমিনিয়াম ইত্যাদির নির্ধারিত মূল্য ঘন ঘন যে হারে বাড়ছে, বিদ্যুতের দর বাড়িয়ে তা পূরণ করা কঠিন। কৃষিক্ষেত্রে ও সমাজের দুর্বলতর শ্রেণীর গ্রাহকদের ক্ষেত্রে কম দরে বিদ্যুৎ সরবরাহের ফলে ক্ষতিগ্রস্ত রাজ্য বিদ্যুৎ পর্ষদগুলিকে যথাযোগ্য ক্ষতিপূরণ দিয়ে তাদের আর্থিক অবস্থাকে চাঙ্গা করে তোলা অবশ্য কর্তব্য। এ বছর জানুয়ারি মাসে দিল্লিতে যে বিদ্যুৎমন্ত্রী-সম্মেলন হয়ে গেল, সেখানেও বিভিন্ন বিদ্যুৎ পর্ষদ ও রাজ্য সরকারের প্রতিনিধিরা সমস্বরে কৃষিক্ষেত্রে বিদ্যুৎ সরবরাহের জন্য ক্ষতিপূরণের দাবি তুলেছিলেন। তার মধ্যে এমন বহু রাজ্য ছিল যার শাসনভার কংগ্রেসের হাতে। ঐ সম্মেলনে এন এইচ পি সি ও এন টি পি সি-র বিনিয়োগের ফেরত অর্থকে (রিটার্ন) ৩%-এর মধ্যে সীমাবদ্ধ রেখে উদ্বৃত্ত অংশকে বিদ্যুতের দর কমিয়ে রাজ্য বিদ্যুৎ পর্ষদগুলির আর্থিক সমস্যা বহুলাংশে মেটানো সম্ভব হবে।

কেন্দ্রীয় ও রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর ও সংস্থা, কর্পোরেশন ও কিছু কিছু মিউনিসিপ্যালিটি নিয়মিত বিদ্যুৎ বিল পরিশোধ না করার দরুনও রাজ্য বিদ্যুৎ পর্ষদের আর্থিক অবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে। সেপ্টেম্বর ১৯৮৮-র শেষে শুধু রাজ্য সরকারি বিভাগ ও সংস্থার কাছ থেকে প্রাপ্য অনাদায়ি বিদ্যুৎ বিলের পরিমাণ ছিল ৫ কোটি টাকারও বেশি। সমস্যাটি যে কত গভীর এ-থেকেই তা বোঝা যাবে। এই সময়ে বিভিন্ন মিউনিসিপ্যালিটির কাছেও পাওনা ছিল সাড়ে চার কোটি টাকারও বেশি। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে যেহেতু চড়া সুদে বিভিন্ন ঋণদান সংস্থার কাছ থেকে টাকা ধার করতে হয় তাই এই সমস্ত বকেয়া টাকা আদায়ের ব্যবস্থা না করা গেলে পর্ষদের পক্ষে আর্থিক স্থিতিশীলতা বজায় রাখা সম্ভব নয়। পর্ষদের আর্থিক অবস্থার উন্নতি ঘটাতে এমন একটি পরিকল্পনা নেওয়া প্রয়োজন যাতে সুবিধাজনক শর্তে পর্ষদ আর্থিক সাহায্য পেতে পারে।

এ প্রসঙ্গে নবগঠিত "পাওয়ার ফিনান্স কর্পোরেশনের" ভূমিকার কথা উল্লেখযোগ্য। পর্ষদ এবং অন্যান্য বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে উক্ত ফিনান্স কর্পোরেশনের ঋণদানের ভূমিকার কথা স্বীকার করার সঙ্গে সঙ্গে অমি মনে করি যে, সুফল পেতে গেলে ওই কর্পোরেশনের আর্থিক ঋণদানের শর্ত আরও সহজ ও বাস্তবমুখি হওয়া দরকার এবং সেই সঙ্গে ঋণের পরিমাণ আরও বাড়ানো উচিত। পরিতাপের বিষয়, গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পগুলি রূপায়ণের ব্যাপারে রাজ্য বিদ্যুৎ পর্ষদগুলিকে আর্থিক সাহায্যদানের জন্য প্রতিষ্ঠিত গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশনের (আর ই সি) ঋণদনের শর্তগুলি স্ব-বিরোধী। গ্রামীণ বৈদ্যুতিকরণ একটি সামাজিক লক্ষ্য। গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশনের আর্থিক সাহায্য-সংক্রান্ত নীতির মধ্যে এই ধরনের

সংভারতীয় প্রকল্পের প্রয়োজনীয়তা ও গুরুত্ব আরও বেশিমাত্রায় প্রতিফলিত হওয়া উচিত বলে মনে করি।

২১। উপরোক্ত অসুবিধা থাকা সত্ত্বেও চলতি আর্থিক বছরে বিদ্যুৎ-বিক্রয়-বাবদ আয়ের পরিমাণ বহুলাংশে বৃদ্ধি পাওয়ায় রাজ্য বিদ্যুৎ পর্ষদের আর্থিক অবস্থার খুব একটা অবনতি ঘটে নি। গত বছরে রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিদ্যুৎ-বিক্রি-বাবদ আদায়ের পরিমাণ যেখানে ৩৮৯ কোটি টাকা ছিল, আশা করা যায়, চলতি আর্থিক বছরে তা বেড়ে গিয়ে দাঁড়াবে ৪৬৭ কোটি টাকায়। আগামী বছরে এই অঙ্ক ৫৬৪ কোটি টাকায় পৌছবে বলেও আশা করা হচ্ছে। তাহলেও, এটা স্বীকার করতে দ্বিধা নেই যে, বিদ্যুৎ উৎপাদনের মাত্রা বাড়ানো, পরিবহন ও বন্টন বাবদ ক্ষতির পরিমাণ কমানো, প্রকল্পগুলিকে যথাসময়ে রূপায়ণ, অতিরিক্ত কর্মীসংখ্যা হ্রাস এবং অনাদায়ি বিল সংগ্রহের কাজ যদি আরও দক্ষভাবে ও কম খরচে করতে সক্ষম হয়, রাজ্য বিদ্যুৎ পর্ষদ তাহলে তাদের আর্থিক অবস্থা আরও উন্নতি করতে পারবে।

'রেভিনিউ'' সংগ্রহ ব্যবস্থার উন্নতি করার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ পরীক্ষামূলকভাবে একটি প্রচেষ্টা চালাচ্ছে। পরীক্ষামূলকভাবে স্থানীয় পঞ্চায়েতের হাতে বিল-পিছু নির্দিষ্ট পারিশ্রমিকের বিনিময়ে মিটার রিডিং ও বিলিং-এর দায়িত্ব দিয়েছে তারা। হুগলি জেলার মহানাদ ও আকনা পঞ্চায়েতে পর্ষদের এই পরীক্ষা অনেকাংশে সফল হয়েছে। পর্ষদ আরও ব্যাপকভাবে স্থানীয় পঞ্চায়েতের উপর এই দায়িত্ব দিতে মনস্থ করেছে।

২২। পরিবহন ও বন্টন বাবদ ক্ষতির পরিমাণ কমাতে একটি বিশেষ প্রকল্প (সিস্টেম ইমপ্রুভমেন্ট স্কীম) গ্রহণ করা হয়েছে। যেমন, ট্রান্সফরমার ও কন্ডাক্টরের পরিবর্তন, লোহার তারের পরিবর্তে অ্যালুমিনিয়াম অ্যালয় তারের ব্যবহার ইত্যাদি। সেই সঙ্গে, বিদ্যুৎ-চুরি বন্ধ করার জন্য বিশেষ ধরনের প্রতিরোধক বাক্সে মিটারগুলি বসানোর ব্যবস্থা শুরু হয়েছে। এছাড়া, অকেজো মিটারগুলি সনাক্তকরণের জন্য গ্রাহকদের, বিশেষ করে, বড় বড় গ্রাহকদের বাড়িতে গিয়ে মিটার পরীক্ষা করা হচ্ছে।

বিভিন্ন উপায়ে বিদ্যুৎ-চুরি এক বিরাট সমস্যা এই চুরি বন্ধ করার জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ পুলিশের সাহায্যে ব্যাপক অভিযান চালাচ্ছেন। বৈধ হুকিং ও বিদ্যুৎ-চুরির বিরুদ্ধে এই অভিযানে সুফল পাওয়া গিয়েছে। এই অভিযানের ফলে দুষ্কৃতকারিদের কাছ থেকে প্রচুর পরিমাণ তার, বাল্ব ও অন্যান্য বৈদ্যুতিক সরঞ্জাম, রেডিও, টি ভি, কন্ডাক্টর, ইলেকট্রিক হিটার প্রভৃতি জিনিস উদ্ধার করা গেছে। এ পর্যন্ত ৯৮৩টি অবৈধ বিদ্যুৎ-সংযোগ ছিন্ন করা হয়েছে, ১০৮টি বিচারগ্রাহ্য কেস দায়ের করা হয়েছে ও ১১৪ জনকে গ্রেপ্তার/অভিযুক্ত করা হয়েছে। পুজো ও অন্যান্য ধর্মীয় উৎসবে এবং বিবাহ ইত্যাদি সামাজিক অনুষ্ঠানে এই ধরনের চুরি ব্যপকভাবে সংঘটিত হয়। কিন্তু বিদ্যুৎ-চুরি বন্ধ করতে এই সমস্ত সমাজবিরোধীদের কঠোর হাতে দমন করতে সরকার দৃঢ়প্রতিজ্ঞ।

২৩। বিদ্যুতের যোগান ও চাহিদার মধ্যে ব্যবধান কমাতে বিদ্যুৎ সংরক্ষণের ভূমিকা অস্বীকার করা যায় না। বিদ্যুৎ সংরক্ষণের উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করে, বিদ্যুৎ অপচয় রোধ করে ও ব্যাপক প্রচারের মাধ্যমে জনগণকে এ ব্যাপারে সচেতন করে এই ব্যবধানকে আমরা বহুলাংশে কমিয়ে আনতে পারি। আমার দৃঢ় বিশ্বাস বিদ্যুৎ-চুরি বন্ধে এবং বিদ্যুৎ সংরক্ষণের

ব্যাপারে গণচেতনা গড়ে তোলায় স্থানীয় গ্রুপ সাপ্লাই কো-অর্ডিনেশন কমিটিগুলির বিশেষ ভূমিকা রয়েছে।

২৪। ভবিষ্যতের বিদ্যুৎ চাহিদা মেটাতে বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির দিকেও আমরা যত্নশীল। বর্তমানে বেশ কিছু প্রকল্পের কাজ চলছে। কোলাঘাটের ২১০ মেগাওয়াটের ১ম ইউনিটটি আগামী ১৯৮৯-৯০ সালে, ৫ম ও ৬ষ্ঠ ইউনিট দুটি ১৯৯০-৯১ সালে ও ৪র্থ ইউনিটটি আগামী ১৯৯১-৯২ সালে চালু হরে বলে আশা করা যাচ্ছে। সি ই এস সি-র ৬৭.৫ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ১ম ইউনিটটি ১৯৯০-৯১ সালে ও ৪র্থ ইউনিটটি তার ছ' মাস পরে চালু হয়ে যাওয়ার কথা। রাম্মম জল-বিদ্যুৎ প্রকল্প স্টেজ ২-এর প্রত্যেকটি ১২.৭৫ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ইউনিট দুটি ১৯৯০-৯১ সালে চালু হবে বলে ঠিক হয়েছে এবং সমক্ষমতাসম্পন্ন ৩য় ও ৪র্থ ইউনিটটি ও তিস্তা ক্যানেল ফলস্ প্রকল্পের প্রতিটি ৭.৫ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ৯টি ইউনিট আগামী ১৯৯১-৯২ সালে চালু হবে বলে আশা করা হচ্ছে।

২৫। এর বাইরেও আরও কয়েকটি তাপ-বিদ্যুৎ কেন্দ্র স্থাপিত হতে যাচ্ছে। ডি ভি সি-র মেজিয়া তাপ-বিদ্যুৎ কেন্দ্রের ২১০ মেগাওয়াট শক্তিসম্পন্ন প্রথম ইউনিটটি ১৯৯০-৯১ সালে চালু হবে বলে আশা করা যায়। দ্বিতীয় ইউনিটটি বসবে ১৯৯১-৯২ সালে এবং তৃতীয়টি ১৯৯২-৯৩-তে। ফরাক্কায় এন টি পি সি-র সুবৃহৎ ৫০০ মেগাওয়াট শক্তিসম্পন্ন ইউনিটগুলি ১৯৯১ থেকে ১৯৯৩ সালের মধ্যে স্থাপিত হবার কথা। ১৯৯৪-৯৫ সালের মধ্যে বক্রেশ্বর প্রকল্প চালু হতে চলেছে, পূর্বোক্ত তাপ-বিদ্যুৎ কেন্দ্রগুলির উৎপাদন ক্ষমতা বক্রেশ্বরের ক্ষমতার সঙ্গে যোগ করলে, আশা করা যায়, বিদ্যুৎ ব্যবস্থায় চাহিদা ও যোগানের মধ্যে ভারসাম্য রক্ষা করা অনেকটা সম্ভব হবে।

দেখা যাচ্ছে, আগামী ছ-বছরের (১৯৮৯-৯০ থেকে ১৯৯৪-৯৫) সি ই এস সি-সহ রাজ্য সরকারি সংস্থার অতিরিক্ত বিদ্যুৎ উৎপাদন-ক্ষমতার পরিমাণ দাঁড়াবে ১,৭২৩.৫ মেগাওয়াট। অর্থাৎ গড়ে বছরে ২৮৭ মেগাওয়াটেরও বেশি। এ-ছাড়াও এই ছ-বছবে কেন্দ্রীয় বিদ্যুৎ উৎপাদন সংস্থাগুলির উৎপাদন-ক্ষমতা বৃদ্ধি পাবে ১,৬৩০ মেগাওয়াট।

মাননীয় সদস্যরা নিশ্চিত জানেন যে, কম চাহিদার সময়ে উদ্বৃত্ত বিদ্যুৎ কাজে লাগিয়ে বাড়তি চাহিদার সময়ে বিদ্যুতের অতিরিক্ত চাহিদাকে মেটানোর জন্য পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড় পাম্পড-স্টোরেজ প্রোজেক্ট-এর কাজ হাতে নেওয়া হয়েছে। বিদেশি বিশেষজ্ঞদের পরামর্শ ও সাহায্যে সেখানে কাজ চলছে। বিস্তারিত প্রোজেক্ট রিপোর্ট তৈরির কাজও অনেকটা এগিয়েছে, ১৯৯০-৯১ সালের মধ্যেই তা পাবার কথা।

বিদ্যুতের ক্রমবর্ধমান চাহিদা মেটাতে মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি ও হুগলি জেলার বলাগড়ে দুটি তাপ-বিদ্যুৎ উৎপাদনের সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে। এ-ছাড়া, নভেম্বর, ১৯৮৮ থেকে বন্ধ গৌরীপুরে ৬০ মেগাওয়াট শক্তিসম্পন্ন দুটি ইউনিট বসানোর কথা চিন্তা করা হচ্ছে।

২৬। সবেশেষে বলি যে, বিদ্যুৎ পরিস্থিতির উন্নতিকল্পে আমাদের যাবতীয় প্রচেষ্টা বহুলাংশে নির্ভরশীল বিভিন্ন বিদ্যুৎ উৎপাদন ও বন্টন সংস্থার কর্মরত সমুদয় শ্রমিক, কর্মচারী, প্রযুক্তিবিদ ও অফিসারদের দক্ষতা, নিষ্ঠা, আন্তরিকতা ও কঠোর পরিশ্রম-ক্ষমতার উপর। তাদের চাকুরিগত

সুযোগ-সুবিধা বৃদ্ধি, উন্নততর বেতনক্রম প্রবর্তন ইত্যাদি বিষয়গুলির প্রয়োজনীয়তা সম্পর্কেও আমরা সম্পূর্ণ সচেতন। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ, ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড এবং দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড-এর সকল শ্রেণীর কর্মচারির বেতন-কাঠামোর পুনর্বিন্যাসের জন্য একটি পে-কমিটি নিযুক্ত হয়েছে। চলতি মাসের মধ্যেই কমিটি তাদের রিপোর্ট পেশ করবেন বলে আশা করা হচ্ছে। এই সরকারের ঘোষিত নীতির সঙ্গে সামঞ্জস্য রেখেই কমিটির সুপরিশগুলি যে যথাসাধ্য কার্যকর করা হবে, এ কথা বলতে পারি।

২৭। উৎপাদন, বন্টন ও পরিবহন ব্যবস্থায় অর্জিত সাফল্য থেকে বোঝা যাচ্ছে যে, শ্রমিককর্মচারী ও ইঞ্জিনিয়ারদের মধ্যে উন্নততর কাজের পরিবেশ প্রবর্তন করার ব্যাপারে আমাদের উদ্যোগ নতুন মোড় নিয়েছে। আশা করব যে, তাদের কর্মদক্ষতাকে উন্নততর পর্যায়ে নিয়ে যাবার জন্য তারা আরও বেশি দৃঢ়তার সঙ্গে কাজ করে যাবেন। বক্রেশ্বর প্রকল্পের সমর্থনে এ-রাজ্যের জনসাধারণের পক্ষ থেকে নজিরবিহীন যে সাড়া পাওয়া গিয়েছে সরকারি অফিসে এবং রাজ্য বিদ্যুৎ পর্যদ, ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড ও দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড সংস্থায় কর্মরত সর্বস্তরের কর্মিরা যেন তাকে যথাযোগ্য মর্যাদা দেন। সুকঠোর পরিশ্রমের দ্বারা জনসাধারণের জন্য একটি সুষ্ঠু বিদ্যুৎ ব্যবস্থা গড়ে তোলাই 'হবে তাদের প্রধান লক্ষ্য।

## DEMAND No. 72

### Major Head : 2810—Non-Conventional Sources of Energy

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 49,95,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy".

(This is inclusive of a total sum of Rs. 12,49,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 73

### Major Head : 2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)

**Shri Achintya Krishna Ray :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 61,38,96,000 be granted for expenditure under Demand No. 73, Major Head : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertak¹⁻gs)".

(This is inclusive of a total sum of Rs. 15,34,75,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Achintya Krishna Ray was laid on the Table

মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, আমার বিভাগ (১) কুটির ও ক্ষুদ্র শিল্প, (২) হস্তচালিত তাঁত এবং (৩) রেশমগুটির চাষ—এই তিনটি মুখ্য সেক্টরের অধীনে বিভিন্ন কর্মসূচি/প্রকল্প রূপায়ণের মাধ্যমে রাজ্যের বেকার সমস্যার সমাধানে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছে।

**কুটির ও ক্ষুদ্র শিল্প ঃ**

অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির জন্য নূতন নূতন ইউনিট স্থাপন করা এবং বর্তমান ইউনিটগুলিকে ও যেসব ইউনিট বাস্তবিকপক্ষে সম্প্রসারিত হতে চলেছে সেগুলিকে সহায়তা দেওয়াই হল গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প সেক্টরের মূল লক্ষ্য। ক্ষুদ্র শিল্প, ছোবড়া, হস্তশিল্প, খাদি ও গ্রামীণ শিল্প এবং লাক্ষা শিল্পের উন্নতিসাধনের সঙ্গে এই সেক্টর মূলত সংশ্লিষ্ট।

২। আই. আর. ডি. পি. (আই. এস বি.) বাদে যেসব নূতন ইউনিট স্থাপিত হয়েছে সেগুলির সংখ্যাবৃদ্ধির গড় বার্ষিক প্রবণতা থেকে দেখা যায়, এই সংখ্যা ১৯৮১-৮২ সালে ছিল ৪৫০০। ১৯৮৭-৮৮ সালে তা বেড়ে গিয়ে দাঁড়ায় ১৯,৪১৩। ঐ বছরের লক্ষ্যমাত্রা ছিল ১৫,০০০। এসব ইউনিটের মাধ্যমে ১৯৮১-৮২ সালে ১৭,৬২১ জনের অতিরিক্ত কর্মসংস্থান হয়েছিল। ১৯৮৭-৮৮ সালে ঐ সংখ্যা বেড়ে গিয়ে দাঁড়ায় ৪৪,০২৭। আশা করা যাচ্ছে, ১৯৮৮-৮৯ সালের মধ্যে ১৫,৫০০টি নূতন ইউনিট স্থাপিত হবে। আর ১৯৮৯-৯০ সালের জন্য প্রস্তাবিত লক্ষ্যমাত্রা হল ১৬,০০০। ১৯৮৮ সালে ৩১শে ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে নিবন্ধভুক্ত ক্ষুদ্র শিল্প ইউনিটের মোটসংখ্যা ৩,০১,২১৪।

৩। ইলেকট্রনিক্স-এর ক্ষেত্রে কলকাতার সোসাইটি অব ইলেকট্রনিক্স টেস্টিং অ্যাণ্ড ডেভেলপমেন্ট সেন্টার-এর মাধ্যমে প্রশিক্ষণ ও পরিষেবার সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে। ১৯৮৭-৮৮ সালে ৫৪৬টি ইলেকট্রনিক্স ইউনিটকে অনুমোদন দেওয়া হয়। ১৯৮৮-৮৯ সালে এই সংখ্যা ৬০০ হবে বলে আশা করা যায়। জেলাগুলিতে ৩৫০টি ইলেকট্রনিক্স পরিষেবা ইউনিট গড়ে উঠেছে।

৪। ক্ষুদ্র শিল্পের উন্নতিসাধনের জন্য দুর্গাপুর-আসানসোল ও হলদিয়া অঞ্চলে সহায়ক শিল্প ইউনিট স্থাপনের কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। ১৯৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের সঙ্গে একটি ক্রেতা-বিক্রেতা সাক্ষাৎকারের আয়োজন করা হয়েছিল। এর ভিত্তিতে ১৩টি সামগ্রী চিহ্নিত করা হয় এবং সেগুলি পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম লিমিটেড-এর মাধ্যমে কেনা হচ্ছে। কুটির ও ক্ষুদ্র শিল্প অধিকার এবং অন্যান্য উন্নতিসাধক এজেন্সিসমূহের সহযোগিতয় ডি. সি. (এস. এস. আই.) যে আঞ্চলিক অ্যানসিলরি সেমিনার পরিচালনা করেন তা চলাকালে দুর্গাপুরে ডি. পি. এল., সি. এস. টি. সি., ডব্লিউ. বি. এস. ই. বি.—এইসব রাজ্যিক উদ্যোগের সঙ্গে আর একটি ক্রেতা-বিক্রেতা সাক্ষাৎকারের আয়োজন করা হয়েছিল।

৫। আমার গতবারের বাজেট ভাষণে সভাকে আমি আশ্বাস দিয়েছিলাম যে, কোনও একজন উদ্যোক্তাকে শিল্পে সরকারি সাহায্য সম্পর্কিত বঙ্গীয় আইন মোতাবেক যে ঋণ মঞ্জুর করা হয় তার সর্বোচ্চ সীমা ৫,০০০ টাকা থেকে বাড়িয়ে ১০,০০০ টাকা (সর্বাধিক) করা হবে। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি, এ-বিষয়ে প্রয়োজনীয় আদেশনামা জারি করা হয়েছে।

৬। ১৯৮৩-৮৪ সালের মধ্যভাগে স্থাপিত স্মল ইণ্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট এজেন্সি কলকাতা, ২৪-পরগনা (দক্ষিণ), ২৪-পরগনা (উত্তর), হওড়া, হুগলি ও বর্ধমান জেলার ক্ষুদ্র শিল্প উদ্যোক্তাদের 'ওয়ান উইণ্ডো' পরিষেবার ব্যবস্থা করে চলেছে। ১৯৮৩-৮৪ সালের মধ্যভাগ থেকে ১৯৮৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত মোট ৫৫,০৩ কোটি টাকা প্রকল্প-ব্যয়ে ২৫৬টি ইউনিট স্থাপিত হয়েছে। এর ফলে ১২০৮ জনের কর্মসংস্থান হয়েছে।

৭। ক্ষুদ্র শিল্প সেক্টরে প্রাতিষ্ঠানিক অর্থসংস্থানের সুবিধার্থে, রাজ্য সরকার ক্ষুদ্র শিল্প ইউনিটগুলিকে অতিরিক্ত কর্মসংস্থান কর্মসূচির অধীনে প্রান্তিক অর্থ দিচ্ছেন। ১৯৮৭-৮৮ সালে 'স্টেট অ্যাণ্ড সেন্ট্রাল মার্জিন মানি' অনুসারে ৬৪৫টি ইউনিটকে ৫৮.৯০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ১৯৮৮-৮৯ সালে ৮০ লক্ষ টাকা এবং ১৯৮৯-৯০ সালে ৮৫ লক্ষ টাকা ব্যবহার করা যাবে বলে আশা করা হচ্ছে।

৮। শিক্ষিত বেকার যুবসম্প্রদায়ের স্ব-নিযুক্তি সম্পর্কে কেন্দ্র-পোষিত কর্মপ্রকল্পের অধীনে ১৯৮৭-৮৮ সালে আর্থিক প্রতিষ্ঠানগুলির ২৮৭১.৭২ লক্ষ টাকার প্রয়োজন হয় এমন ১২,১৩২টি 'কেস' অনুমোদন করেছে। এ-ক্ষেত্রে লক্ষ্যমাত্রা ছিল ১২.১৫০টি 'কেস'। এখন পর্যন্ত ১২৫৪.০৯ লক্ষ টাকার প্রয়োজন হয় এমন ৭,২৬৮টি 'কেস'-এ টাকা দেওয়া হয়ে গেছে। ১৯৮৮-৮৯ সালের জন্য লক্ষ্যমাত্রা হল ২৪,৩০০। ১৯৮৯ সালের জনুয়ারি পর্যন্ত হিসাব থেকে দেখা যাচ্ছে, ১৯৮৮-৮৯ সালে বিশেষ কর্মসংস্থান কর্মসূচির আওতাভুক্ত 'কেস' সম্পর্কে আবেদনপত্রের সংখ্যা ২৫,৪৭১ এবং জেলা শিল্প কেন্দ্রসমূহের পোষকতায় যতগুলি 'কেস' ব্যাঙ্কের কাছে পৌঁছেছে তার সংখ্যা ১৮,৫৮৮টি। এর মধ্যে ৩৪২.৯০ লক্ষ টাকা প্রয়োজন হয় এমন ১২৭০টি 'কেস' অনুমোদন করা হয়েছে এবং ৬৫.০৭ লক্ষ টাকা প্রয়োজন হয় এম ২৪১টি 'কেস'-এ টাকা দেওয়া হয়ে গেছে।

৯। জৈব গ্যাস বিকাশ-সংক্রান্ত রাষ্ট্রীয় প্রকল্পের অধীনে ১৯৮৮-৮৯ সালে ১০,০০০টি প্ল্যান্ট স্থাপন করা হবে বলে আশা করা যায়, আর ১৯৮৯-৯০ সালের লক্ষ্যমাত্রা হচ্ছে ১২,০০০ প্ল্যান্ট।

১০। রাজ্য সরকারের কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগ রুগ্ন ইউনিটগুলির পুনর্বাসন কর্মসূচির কাজ তদারক করার জন্য একজন প্রবীণ যুক্ত শিল্প অধিকর্তার দায়িত্বাধীনে কুটির ও ক্ষুদ্র শিল্প অধিকারে একটি বিশেষ সেল গঠন করেছে।

রুগ্ন শিল্পগুলির জন্য ত্রাণের ব্যবস্থা করার উদ্দেশ্যে, পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম লিমিটেড-এর মাধ্যমে রুগ্ন ইউনিটগুলির পুনর্বাসনের কর্মপ্রকল্প চালিয়ে যাওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গ অর্থ নিগমও রুগ্ন ইউনিটসমূহের পুনর্বাসনের জন্য আই. ডি. বি. আই-এর পুনরর্থ সংস্থানের কর্মপ্রকল্প চালিয়ে যাচ্ছে। ৮০টি রুগ্ন ইউনিটকে আনুমানিক ১৬৮ লক্ষ টাকা দিয়ে সাহায্য করা হয়েছে।

১১। প্রাতিষ্ঠানিক অর্থের দ্বারা ক্ষুদ্র শিল্প ইউনিট স্থাপন সম্পর্কে বলা যেতে পারে যে, ১৯৮৮-৮৯ সালের শুরুতে অতিরিক্ত কর্মসংস্থান কর্মসূচি ও 'নর্মাল'-এর অধীনে ৪৬৪৮.০৩ লক্ষ টাকার প্রকল্প-ব্যয় সংবলিত ৩৮৭৪টি 'কেস' তাঁদের কাছে নিষ্পত্তিসাপেক্ষ অবস্থায় পড়ে ছিল। এর মধ্যে ৭০২.৪১ লক্ষ টাকার প্রকল্পব্যয় সংবলিত ৫৯৪টি 'কেস' অনুমোদিত হয়েছে, ৮১৯.৭৮ লক্ষ টাকার প্রকল্প-ব্যয় সংবলিত ৬৯০টি 'কেস' অগ্রাহ্য করা হয়েছে এবং ৩১২৫.৮৪ লক্ষ টাকার প্রকল্প-ব্যয় সংবলিত ২৫৯০টি 'কেস'-কে ১৯৮৮ সালের নভেম্বর পর্যন্ত ধরে রাখা হয়। চলতি বছরে, ১৯৮৮ সালের নভেম্বর পর্যন্ত অতিরিক্ত কর্মসংস্থান কর্মসূচি ও 'নর্মাল'-এর অধীনে ১০৬০৭.৭৫ লক্ষ টাকার প্রকল্প-ব্যয় সংবলিত ৬৯৩৬টি নূতন 'কেস'-এর পোষকতা করা হয়। এর মধ্যে ৭৫১০.৫৩ লক্ষ টাকার প্রকল্প-ব্যয় সংবলিত ৪১৩৩টি 'কেস' অনুমোদিত হয়েছে, ৩০৯.২৭ লক্ষ টাকার প্রকল্প-ব্যয় সংবলিত ৪৫৮টি 'কেস' অগ্রাহ্য করা হয়েছে এবং ঐ কাল পর্যন্ত ২৭৮৭.৯৫ লক্ষ টাকার প্রকল্প-ব্যয় সংবলিত ২৩৪৫টি 'কেস'-কে ধরে রাখা হয়েছিল। দেখা যাচ্ছে যে, ১৯৮৮ সালের নভেম্বর পর্যন্ত ৫৯১৩.৭৯ লক্ষ টাকার প্রকল্প-ব্যয় সংবলিত ৪৯৩৫টি 'কেস' ব্যাঙ্কের কাছে নিষ্পত্তিসাপেক্ষ অবস্থায় পড়ে ছিল। এটা উৎসাহব্যঞ্জক নয় এবং অগ্রাধিকার সেক্টরে ঋণদান সম্পর্কে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির ইতিবাচক মনোভাব দেখানো উচিত।

অন্যদিকে, ১৯৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গ অর্থ নিগম একাই ৩২২৯টি শিল্প ইউনিটকে ৫০১৭ লক্ষ টাকা মঞ্জুর করেছিল এবং এর মধ্যে, ৩১৪৮ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল ৩১০৯টি ক্ষুদ্র শিল্প ইউনিটের অনুকূলে। ১৯৮৮-৮৯ সালে উক্ত নিগম ১৭০০টি ক্ষুদ্র শিল্প ইউনিটের অনুকূলে ৩৫০০ লক্ষ টাকা মঞ্জুর করেছে। এতেই বোঝা যায় যে, পশ্চিমবঙ্গ অর্থ নিগম তার সীমিত সম্পদ নিয়ে পশ্চিমবঙ্গে ক্ষুদ্র শিল্প ইউনিটগুলির উন্নয়নের জন্য প্রশংসনীয় কাজ করে চলেছে।

আশা করা যায়, রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি আগামী দিনে রাজ্যের কুটির ও ক্ষুদ্র শিল্পের উন্নয়নের জন্য তাদের যথোচিত ভূমিকা পালন করবে।

১২। এই বিভাগের অধীন একটি উদ্যোগ পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম ১৯৮৭-৮৮ সালে ২৫২৪টি নিবন্ধভুক্ত ইউনিটকে ১৭১২ লক্ষ টাকার দুষ্প্রাপ্য কাঁচামাল সরবরাহ করেছে। এর মধ্যে রয়েছে লোহা ও ইস্পাত, পি এফ এ ডি, প্যারাফিন, মোম, টিটানিয়াম ডায়োক্সাইড্ প্রভৃতি। নিগম বর্তমানে এইচ ডি পি ই কাঁচা রবার, মৌল ভেষজ, ড্রাই সেল ইত্যাদি প্রস্তুত করার জন্য ব্যবহৃত রাসায়নিক উপাদান সংগ্রহ এবং সরবরাহ করার সম্ভাব্যতা পরীক্ষা করে দেখেছে। সারা রাজ্যে সাতটি কাঁচামালের ব্যাঙ্ক খোলা হয়েছে।

১৩। একটি কেন্দ্রীয় পাদুকা প্রশিক্ষণ কেন্দ্র এবং একটি চর্ম-দ্রব্য বলয় স্থাপনের জন্য, এই বিভাগের অধীন একটি উদ্যোগ পশ্চিমবঙ্গ চর্মশিল্প উন্নয়ন নিগম বজবজের কালীপুর মৌজার প্রায় ১৮ একর জমির দখল নিয়েছে। এই প্রশিক্ষণ কেন্দ্রে পাদুকা প্রযুক্তিবিদ্যা সম্পর্কে উন্নত শিক্ষাক্রমে প্রশিক্ষণ দেওয়া হবে। ঐ নিগমের "চর্মজ" নামে বিক্রয় কেন্দ্রের মাধ্যমে বিভিন্ন ক্ষুদ্র শিল্প ইউনিট এবং কারিগরবৃন্দ কর্তৃক উৎপন্ন চর্মজাত দ্রব্যের বিপণন চলছে।

১৪। আমার বিভাগ কসবায় ইস্টার্ন-বাই-পাস-এ একটি এবং হাওড়া জেলার সাঁকরাইলে আর একটি—এই আরও দুটি শিল্প-তালুক স্থাপনের কর্মসূচি হাতে নিয়েছে।

১৫। মাননীয় সদস্যগণ জানেন যে, রাজ্য সরকার স্বতঃপ্রবৃত্ত হয়ে বীরভূমে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের প্রকল্পটি গ্রহণ করেছেন। এরূপ তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য বক্রেশ্বরে এবং বক্রেশ্বরের চারপাশে যথেষ্ট সংখ্যক সহায়ক ইউনিট গড়ে উঠবে। এই সমস্ত সহায়ক শিল্পগুলির মধ্যে কয়েকটি হল কাস্ট আয়রণ ফাউণ্ড্রি-মেশিন শপ, ফ্যাব্রিকেশন ইউনিট, সিমেন্ট গ্রিল/গেট, নাট-বোল্টস্ অ্যান্ড স্ক্রু, ইলেকট্রিক্যাল ওয়ার্কশপ, পেন্টস অ্যান্ড বার্নিশেস, পি ভি সি কেবল্‌স্ (ইনস্যুলেটেড), প্রিন্টিং প্রেস, হার্ড-ওয়ার ম্যানুফ্যাকচারিং, অ্যালুমিনিয়াম ডোরস অ্যাণ্ড হিঞ্জেস, উডেন কার্পেণ্ট্রি ওয়ার্কশপ, সেমি মেকানাইজড্ বেকারি, ব্রিক্স (কেমিক্যালস) হলো, স্টোন ক্রাশিং ইউনিট এবং ফায়ার ব্রিক্‌স্।

১৬। এটা উল্লেখ করা যেতে পারে যে, হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প অনুমোদনে ভারত সরকারের অনীহার দরুন হলদিয়া এবং হলদিয়ার চারপাশে বিরাট সম্ভাবনাপূর্ণ সহায়ক ইউনিটগুলি স্থাপন করা যায়নি।

**হস্তচালিত তাঁত ঃ**

১৭। মাননীয় সদস্যগণ অবগত রয়েছেন, ভারত সরকার জনতা বস্ত্রের ক্রেতাদের জন্য ধার্য সর্বোচ্চ দাম বাড়িয়েছেন। এই নূতন দাম যেহেতু সাধারণ ক্রেতাদের ক্রয় সাধ্যের বাইরে, তাই আমার বিভাগ ১৯৮৮-৮৯ সালে সাত রকমের জনতা বস্ত্রের জন্য ১১০ লক্ষ টাকা ভরতুকি হিসাবে অনুমোদন করেছে যাতে এই জনতা কাপড় ভারত সরকার কর্তৃক নির্দ্ধারিত হার অপেক্ষা কম দামে ক্রেতার পক্ষে কেনা সম্ভব হয়।

১৮। ১৯৮৮-৮৯ সালে তন্তুজ এবং তন্তুশ্রীর মাধ্যমে ১৩০০ গাঁট সুতো বণ্টন করা যাবে বলে আশা করা হচ্ছে। ১৯৮৮-৮৯ সালে, তন্তুজ কার্পাস ছাড়াও পলিয়েস্টার রেশমের সুতো বণ্টন করবে।

১৯। তমলুকের গবেষণা ও প্রশিক্ষণ কেন্দ্রটি ছাড়াও নক্‌শা উন্নয়ন ও বয়ন শিল্পীদের মানোন্নয়নের উদ্দেশ্যে নদীয়া জেলার শান্তিপুরে একটি নূতন গবেষণাকেন্দ্র স্থাপন করা হয়েছে।

২০। হাওড়া ও কালনায় ইতিমধ্যেই যে দুটি হোসিয়ারি সমবায় সমিতি স্থাপন করা হয়েছে সে দুটি ছাড়াও ১৯৮৮-৮৯ সালে রিষড়ায় ঐ রকম একটি নূতন সমবায় গঠন করা হয়েছে। হোসিয়ারি সমবায় সমূহের উন্নয়নকল্পে "হোসিয়ারি সমবায় সমিতিগুলি মূলধনী শেয়ারে রাজ্যের অংশ গ্রহণ"—এই নামে একটি নূতন কর্মসূচির প্রবর্তন করা হয়েছে। আরও কয়েকটি নূতন হোসিয়ারি সমবায় সমিতি গঠন করা হবে। এ রাজ্যে তৈরি জামা কাপড়ের সমবায় সমিতি গঠনেরও ব্যবস্থা নেওয়া হচ্ছে। "তৈরি জামাকাপড়ের সমবায় মূলধনী শেয়ারে রাজ্যের অংশগ্রহণ"—এই নামে একটি নূতন কর্মসূচির প্রবর্তন করা হয়েছে।

২২। মাননীয় সদস্যগণ অবগত রয়েছেন, ১৯৮৮-৮৯ সালে ভারত সরকার সিদ্ধান্ত নিয়েছিলেন যে, ক) বর্তমানের বিশেষ ছাড়া কর্মসূচি, খ) অ্যাপেক্স সমিতি ও হস্তচালিত তাঁত উন্নয়ন নিগমকে মূলধনী শেয়ার বাবদ সহায়তা, গ) পরিচালন সহায়তা, ঘ) মূলধনী শেয়ারের

সহায়তার পরিবর্তে বিপণনের উন্নয়ন সংক্রান্ত সহায়তার এক প্রবর্তন করা হবে। কিন্তু পরবর্তীকালে ভারত সরকার সেই কর্মপ্রকল্পটি স্থগিত রেখেছেন।

২৩। হস্তচালিত তাঁত শিল্পের উন্নয়নের জন্য রাজ্য সরকার নিচের যে প্রস্তাবগুলি দিয়েছেন সেগুলি ভারত সরকারের পুনর্বিবেচনা করা উচিত ঃ

১) কার্পাস ও কার্পাসজাত সুতোর রপ্তানির উপর পূর্ণ নিষেধাজ্ঞা।

২) কার্পাস তুলোর ক্ষেত্রে মাসুল সমীকরণ নীতি।

৩) পূর্বাঞ্চলে একটি তুলো সংরক্ষণ কেন্দ্র খোলা।

৪) হস্তচালিত তাঁত ক্ষেত্রে কৃত্রিম তন্তুর ব্যবহার সীমিত করা।

৫) মোটা ধরনের কাপড় উৎপাদনের বেলায় মিল বা কাপড়কল ক্ষেত্রে বর্তমানে যে শিথিলতা দেখানো হয়, তা না দেখিয়ে হস্তচালিত তাঁত ক্ষেত্রে ঐ ধরনের কাপড় উৎপাদনের উপর সংরক্ষণ সীমিতকরণ বজায় থাকা উচিত।

২৪। এই রাজ্যের মধ্যেই যাতে বিবিধ ধরনের হস্তচালিত তাঁত ও বস্ত্রশিল্পগুলি রূপায়িত হতে পারে সেজন্য আমার বিভাগ রাজ্যস্তর ও জেলা স্তরে সমন্বয় ও তদারকি কমিটি স্থাপন করেছে।

২৫। ১৯৮৮ সালের ডিসেম্বর মাসে কলকাতায় জাতীয় হস্ত তাঁত বাণিজ্য মেলা অনুষ্ঠিত হয়। প্রায় সব রাজ্য থেকেই হস্ত তাঁতশিল্পের সমবায় ও যৌথ অধিক্ষেত্রেই ৯১টি প্রতিষ্ঠান এই বাণিজ্য মেলায় অংশ গ্রহণ করে। এই বাণিজ্য মেলায় বিক্রয়ের রেকর্ড ১৩.০৫ কোটি টাকায় গিয়ে দাঁড়ায়। ভারতের বিভিন্ন শহরে এর আগে যে ৩১টি বাণিজ্য মেলা অনুষ্ঠিত হয়েছিল তার যে কোনওটির চেয়েও এর বিক্রির পরিমাণ ছাড়িয়ে গিয়েছিল।

২৬। ১৯৮৯-৯০ সালে, যেসব বয়ন শিল্পীর তাঁত নেই শুধুমাত্র তাদের নিয়ে সংগঠিত ১০টি শিল্প-সমবায়কে ধরে ৬০টি নূতন সমবায় গঠনের মাধ্যমে আরও ৯০০০টি তাঁত এই সমবায়িক ছাত্রের আওতায় নিয়ে আসার প্রস্তাব করা হয়েছে। ভরতুকি-তথা-ঋণের ভিত্তিতে এই দশটি সমিতিকে একটি সাধারণ কর্মশালা ও তাঁত যোগানোর ব্যবস্থা করা হবে। ১৯৮৯-৯০ সালে বয়ন শিল্পীদের জন্য ১০০০টি গৃহ-তথা-কর্মশালা নির্মাণ করে দেওয়া হবে। ১৯৮৯-৯০ সালে ১৬,৬৬৬ জন বয়ন শিল্পীকে কনট্রিবিউটরি প্রভিডেন্ট ফাণ্ডের সুবিধা দেওয়া হবে ও ২৬৬৬ জন বয়ন শিল্পীকে চশমা দেওয়ার ব্যবস্থা করা হবে। ১৯৮৮-৮৯ সালে তন্তুজ ও তন্তুশ্রীর কারবারের অর্থের পরিমাণ যথাক্রমে ৪৫ কোটি ও ১৭ কোটি টাকায় গিয়ে পৌঁছবে বলে আশা করা যায়। ১৯৮৯-৯০ সালের জন্য যে লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে তা হল যথাক্রমে ৫০ কোটি ও ১৮ কোটি টাকা।

**রেশমগুটি পালন ঃ**

রেশমগুটি চাষের ক্ষেত্রে উন্নততর বীজ, পাতা এবং কাঁচা রেশম উৎপাদন, সেচের সুযোগ সুবিধা, বৈজ্ঞানিক গুটিপালন ইত্যাদির উদ্দেশ্যে কাজ করা হয়। আরও বেশি একর জমিকে রেশমশিল্পের আওতায় আনার কর্মসূচির মাধ্যমে ঐ শিল্পের সম্প্রসারণ সুনিশ্চিত করা হয়ে থাকে।

২৮। ১৯৮৭ সালের আগস্ট ও সেপ্টেম্বরের বিধ্বংসী বন্যার ফলে রেশম-শিল্প-সংক্রান্ত কাজকর্ম বিপুলভাবে ক্ষতিগ্রস্ত হয়। তা সত্ত্বেও এই ক্ষেত্রে যে সাফল্য পাওয়া গেছে তা বিশেষভাবে উল্লেখযোগ্য তার বিবরণ নিচে দেওয়া হল ঃ

| | | |
|---|---|---|
| ১) | তুঁত চাষের সম্প্রসারিত এলাকা | ১৭৬৩ একর |
| | তসর | ৪২১ একর |
| ২) | কলম (কাটিং)/তুঁত ও তসর উৎপাদন | তুঁত কলমে (কাটিং) ১০৬৭০ কুইন্টাল<br>চারা ৩৬১৪.৫ হাজার |
| ৩) | বীজ-গুটি উৎপদন | |
| | তুঁত | ২৩৭৫০ হাজার |
| | তসর | ৪৫৮ হাজার |
| ৪) | ডিঃ এফঃ এল গুলির উৎপাদন | |
| | তুঁত | ৯৩২১ হাজার |
| | তসর | ২৮৪ হাজার |
| ৫) | নূতন রেশমচাষীদের প্রদত্ত প্রাতিষ্ঠানিক অর্থসংস্থান | ৬৩৮ |
| ৬) | তুঁত চাষের জমিতে সেচনের জন্য প্রদত্ত সহায়তা | ৪১৩ |
| ৭) | প্রশিক্ষণপ্রাপ্ত রেশম চাষীদের সংখ্যা | ৩২৮ |
| ৮) | কাঁচা রেশমের উৎপাদন | ৭.৬০ লক্ষ কিঃ গ্রাঃ |
| ৯) | নূতন কর্মসংস্থান | ১৪১০৪ |

২৯। ১৯৮৯-৯০ আর্থিক বছর থেকে বিশ্বব্যাঙ্কের সহায়তায় জাতীয় রেশম চাষ প্রকল্প চালু হবে। আমাদের রাজ্যেও এই প্রকল্পের আওতাভুক্ত। এর অধীনে পাঁচ বছরের মধ্যে ৭০ কোটি টাকা খরচ করা হবে। মোট প্রায় ১৮,০০০ একর জমিতে নূতনভাবে রেশম চাষ শুরু করার লক্ষ্য নেওয়া হয়েছে এবং ৩৬,০০০ এর বেশি রেশমচাষী এই কাজে নিযুক্ত থাকবেন। এই প্রকল্পের অধীনে বর্তমানে চালু থাকা তুঁত চাষের সম্প্রসারণ, রেশম চাষের গুণগত মানোন্নয়ন, প্রশিক্ষণ ও গবেষণা, রিলিং ও বিপণন ইত্যাদি কাজের গতিও ত্বরান্বিত করা হবে যাতে এই প্রকল্পের কালপর্বের শেষে কাঁচা রেশমের উৎপাদন প্রায় দ্বিগুণ বৃদ্ধি পায়।

৩০। গত ১৯৮৮ সালে পশ্চিমবঙ্গ রেশম কীট বীজ, গুটি ও রেশম তন্তু (উৎপাদন, সরবরাহ, বন্টন, বিক্রয় নিয়ন্ত্রণ) বিল বিধানসভায় গৃহীত হয়েছে। রাষ্ট্রপতির অনুমোদনও সম্প্রতি পাওয়া গেছে। আশা করা হচ্ছে যে অনুমোদিত তথা নিম্নমানের বীজ, গুটি, ডিঃ এফঃ এলঃ ইত্যাদির উৎপাদন সম্পূর্ণ নিয়ন্ত্রণে আসবে। এই রাজ্যের রেশম চাষের উন্নয়নের প্রভাব সুদূর-প্রসারী হবে

৩১। প্রতিটি প্রকল্প পিছু ব্যয়-বরাদ্দের বিস্তারিত বিবরণ বাজেট প্রকাশনার "১৯৮৯-৯০ সালের বরাদ্দের জন্য বিস্তারিত দাবি এবং তৎসংশ্লিষ্ট ব্যাখ্যামূলক স্মারকলিপি" শীর্ষক পুস্তিকাটির ৩০ থেকে ৮৩ পৃষ্ঠায় পাওয়া যাবে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বলে এবং সভার মাননীয় সদস্যদের সহযোগিতা চেয়ে ও পূর্বোল্লিখিত দাবিগুলির ব্যয়বরাদ্দের অনুমোদনের জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND No. 74

**Major Head : 2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries).**

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 23,11,80,000 be granted for expenditure under Demand No. 74, Major Head : "2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 5,77,96,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu was laid on the Table

২। এই দেশের যুক্তরাষ্ট্রীয় সাংবিধানিক কাঠামো অনুসারে শিল্প মুখ্যত কেন্দ্রীয় সরকারের আওতাভুক্ত একটি বিষয়। বড় ও মাঝারি ধরনের বন্ধ ও রুগ্ন শিল্পগুলির পুনরুজ্জীবনের দায়িত্বও মূলত কেন্দ্রীয় সরকারের উপর ন্যস্ত। শিল্পে রুগ্নতার কারণগুলি অভ্যন্তরীণ হতে পারে, আবার বাহ্যিকও হতে পারে এবং প্রায়শই তা উভয়বিধ কারণের সংমিশ্রণ। রুগ্নতার অভ্যন্তরীণ কারণসমূহ পরিচালনগত নানাপ্রকার ব্যর্থতার মধ্যে নিহিত। চালু বাজার অব্যাহত রাখতে ও নতুন বাজার দখল করতে সময়মতো আধুনিকীকরণে ও উৎপাদনে বৈচিত্র্য আনয়নে পরিচালকবর্গের ব্যর্থতা, এগুলির মধ্যে বিশেষভাবে উল্লেখযোগ্য। কখনও কখনও এই ধরনের ব্যর্থতা ইচ্ছাকৃত, অর্থাৎ পূর্বপরিকল্পিত উপায়ে রুগ্নতা সৃষ্টি করা হয়। পরিচালকবর্গের অভ্যন্তরীণ কলহের দরুন শিল্পে রুগ্নতা দেখা দিয়েছে, এমন অনেক উদাহরণ আছে। আর্থিক প্রতিষ্ঠানগুলিও প্রায়ই যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণে ব্যর্থ হয় যখন শিল্পে রুগ্নতার লক্ষণ দেখা দিতে শুরু করে। বাহ্যিক কারণে যে রুগ্নতা ঘটে, প্রায় সবক্ষেত্রেই তার মূল নিহিত থাকে শিল্পনীতির মধ্যে।

আর এর ফলে, বিপণন বা সংশ্লিষ্ট শিল্প ইউনিটগুলির প্রতিযোগিতায় টিকে থাকার ব্যাপারে প্রতিকূল পরিস্থিতির উদ্ভব হয়। এ ধরনের নীতিসমূহ, প্রায় সর্বদাই, কেন্দ্রীয় সরকারের স্তরে প্রণীত হয়। অভ্যন্তরীণ কারণে যে রুগ্নতা ঘটে তা প্রতিহত করতে পারে কেবল সেইসব আর্থিক প্রতিষ্ঠান ও ব্যাঙ্ক যারা শিল্প ইউনিটগুলিকে বিবেচনা সাপেক্ষে অর্থের যোগান দেয় এবং প্রারম্ভিক পর্যায়েই তাদের রুগ্নতার প্রতিকার করে। পরিস্থিতি সেরকম হলে কোম্পানি আইন পর্ষদও এই বিষয়ে তার ভূমিকা পালন করতে পারে। এগুলির কোনওটিই অবশ্য রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন নয়। অনুরূপভাবে, রুগ্নতার বাহ্যিক কারণগুলিও, বিপুলসংখ্যক ক্ষেত্রে, কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারে পড়ে এবং সেগুলি রাজ্য স্তরের কোনও সিদ্ধান্ত নয়।

৩। এ বিষয়ে রাজ্য সরকারের ভূমিকার সাংবিধানিক সীমাবদ্ধতা ও তাঁদের সীমিত সম্পদ সত্ত্বেও আমাদের রাজ্য সরকার এই ক্ষেত্রে ক্রমশ আরও বেশি করে মনোযোগ দিয়ে চলেছেন। ১৯৫১ সালের শিল্প (উন্নয়ন ও প্রনিয়ন্ত্রণ) আইনের বিধানাবলি অনুসারে যে ১৩টি ইউনিটের পরিচালন-ভার অধিগৃহীত হয়েছিল সেগুলি সমেত অন্তত ১৮টি শিল্প ইউনিট এই রাজ্য সরকারের শিল্প পুনর্গঠন বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীনে চালানো হচ্ছে। শিল্প (উন্নয়ন ও প্রনিয়ন্ত্রণ) আইনের আওতাভুক্ত পূর্বোক্ত ১৩টি (তেরটি) ইউনিটের মধ্যে ১০টিকে রাষ্ট্রায়ত্ত করা হয়েছে। সেগুলি হল যথাক্রমে, ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং, ইস্টার্ন ডিস্টিলারিজ, ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টিল কোম্পানি লিমিটেড, শ্রীসরস্বতী প্রেস লিমিটেড, কৃষ্ণা সিলিকেট অ্যান্ড গ্লাস ওয়ার্কস লিমিটেড, এঞ্জেল ইন্ডিয়া মেশিন্‌স অ্যান্ড টুল্‌স লিমিটেড, ডঃ পল লোমান (ইণ্ডিয়) লিমিটেড, ইন্ডিয়ান হেলথ ইনস্টিটিউট অ্যান্ড ল্যাবরেটরি লিমিটেড এবং আলোক উদ্যোগ বনস্পতি অ্যান্ড প্লাইউড লিমিটেড। শিল্প (উন্নয়ন ও প্রনিয়ন্ত্রণ) আইন মোতাবেক অধিগৃহীত ৩টি (তিনটি) ইউনিট রাষ্ট্রায়ত্ত করা বা কিনে নেওয়া হয় নি বলে সেগুলির পরিচালন-ভার রাজ্য সরকারের হাতেই রয়েছে। ঐ ইউনিটগুলি হল, একটি বেল্‌টিং ইউনিট, একটি বিস্কুট উৎপাদন ইউনিট এবং জিপ-ফাসেনার নির্মাণকারী একটি হাল্কা ইঞ্জিনিয়ারিং ইউনিট। বাকি ৫টি শিল্প ইউনিটের মধ্যে, ৪টি (চারটি) রাজ্য সরকার কিনে নিয়েছিলেন এবং পরবর্তী কালে নূতন সরকারি কোম্পানি গঠিত হয়েছে। ঐগুলি হল যথাক্রমে শালিমার ওয়ার্কস্‌, নিও পাইপ্‌স অ্যান্ড টিউবস্‌ কোম্পানি লিমিটেড, ইন্ডিয়া পেপার পাল্‌প কোম্পানি লিমিটেড এবং কার্টার পুলার লিমিটেড। প্রসঙ্গত, কার্টার পুলার ছিল শিল্প (উন্নয়ন ও প্রনিয়ন্ত্রণ) আইন মোতাবেক অধিগৃহীত একটি ইউনিট, যার পরিচালন-ভার প্রথম দিকে ভারত সরকার ও তাদের এজেন্সির উপর ন্যস্ত হয়েছিল। পরবর্তী কালে, ভারত সরকার ইউনিটটিকে 'ডিনোটিফায়েড' বলে ঘোষণা করেন। অন্য ইউনিটটি হল একটি জুট টেক্সটাইল ইউনিট, যেটির পরিচালন-ভার কলকাতার মহামান্য প্রধান বিচারালয়ের অনুমতিক্রমে রাজ্য সরকারের উপর ন্যস্ত রয়েছে। এইসমস্ত ইউনিটে নিযুক্ত ব্যক্তিদের মোট সংখ্যা হচ্ছে প্রায় ১২,৫০০। পশ্চিমবঙ্গ ত্রাণ উদ্যোগ (বিশেষ বিধান) আইন, ১৯৭২-এর বিধানাবলি অনুসারে ৩৭টি ইউনিটকে ত্রাণ উদ্যোগ হিসাবে ঘোষণা করে রাজ্য সরকারও ঐ ইউনিটগুলির পুনর্গঠনে অংশগ্রহণ করেছেন। ঐ ৩৭টি ইউনিটে প্রায় ৪৫,০০০ কর্মী নিযুক্ত আছেন। তাছাড়া, সম্ভাব্য সবক্ষেত্রেই, রাজ্য সরকার রুগ্ন/বন্ধ ইউনিটগুলির কর্মচারিদের নিয়ে শিল্প সমবায় সমিতিসমূহ গঠন করে এবং সমিতিসমূহ গঠিত হওয়ার পর তাদের অর্থ সাহায্য দিয়ে ঐ রুগ্ন/বন্ধ ইউনিটগুলির পুনর্গঠনের ব্যাপারে সহায়তা করার চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

৪। প্রকৃতই রুগ্ন শিল্প সংস্থাগুলির লক্ষণ হচ্ছে ব্যাঙ্ক ও আর্থিক প্রতিষ্ঠানগুলির কাছে দেনা সমেত বিভিন্ন ধরনের প্রচুর পরিমাণ দেনা, সেকেলে প্রযুক্তি ও সেইসঙ্গে বর্তমান যন্ত্রপাতির ক্ষয়িত অবস্থা, পরিচালন-দক্ষতার অভাব এবং বাজার থেকে উপযুক্ত পরিমাণে অর্থসংগ্রহের অসামর্থ। তাই, এ ধরনের প্রচুরসংখ্যক রুগ্ন ইউনিটের পুনর্বাসনের ব্যবস্থা করতে স্বাভাবিকভাবেই যথেষ্ট সময় লাগবে। আশা করা যায়, শেষ পর্যন্ত এগুলির অধিকাংশই টিকে থাকার উপযুক্ত হয়ে উঠবে। যেগুলি এই পরীক্ষায় উত্তীর্ণ হতে পারবে না, সবদিক সযত্নে বিচার করে দেখার পর সেগুলির কথা আলাদাভাবে বিবেচনা করতে হবে।

৫। ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টিল কোম্পানি লিমিটেড (নিসকো), যার জন্য একটি পুনর্বাসন কর্মসূচি গ্রহণ করা হয়েছে, এবং আরও তিনটি ইউনিট যথা কৃষ্ণা গ্লাস, ভারত জুট মিলস্ ও ইণ্ডিয়া পেপার পাল্‌প বাদে, অন্য ইউনিটগুলি ধীরে ধীরে তাদের নগদ লোকসানের পরিমাণ কমিয়ে আনছে এবং নিজেদের পুনঃপ্রতিষ্ঠিত করার পথে এগিয়ে চলেছে। ইস্টার্ন ডিস্টিলারিজ লিমিটেড, গ্লুকোনেট লিমিটেড, ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং, লিলি বিস্কুট, ইন্ডিয়ান হেলথ ইনস্টিটিউট ও শালিমার ওয়ার্কস্-এর কথা বিশেষভাবে উল্লেখ করা যেতে পারে। এদের মধ্যে কয়েকটি ইউনিটে এখনও পর্যন্ত সামান্য যে লোকসান হয়ে চলেছে, মনে হয় তা দু' এক বছরের মধ্যে বন্ধ হয়ে যাবে। এমন কয়েকটি ইউনিট এখনও রয়েছে যাদের কাজকর্ম কিছুটা মন্থর গতিতে চলছে। ঐগুলির পুনরুজ্জীবন ও পুনর্বাসনের জন্য বিশদ কার্য সম্পাদন পরিকল্পনা (অ্যাকশন প্ল্যান) রচনা করা হচ্ছে।

৬। রাজ্য সরকার এইসমস্ত ইউনিটগুলিকেও যোজনা-ঋণ দিয়ে পোষকতা করছেন। একটি নির্দিষ্ট সময়-সীমার মধ্যে যন্ত্র (মেশিন) যাতে ন্যূনতম প্রয়োজনীয় উৎপাদন-ক্ষমতা অর্জন করে সেজন্য ঐ ইউনিটগুলি যেন ক্রমশ তাদের জীর্ণ ও ভাঙাচোরা যন্ত্রগুলির রূপাদর্শ (মডেল) বদলে সেগুলি নূতন করে বসানোর কাজ চালিয়ে যায়—সেই চিন্তা থেকেই এই ঋণ দেওয়া হয়। তাছাড়া, যেসমস্ত ইউনিটকে ইতিমধ্যেই সরকারি পরিচলনাধীন কোম্পানি বা রাষ্ট্রায়ত্ত করে নেওয়া হয়েছে, সময়ে সময়ে সেগুলির যথাযথ পরিমাণ শেয়ার কিনেও তাদের কাজে অংশগ্রহণ করা প্রয়োজন। এই ইউনিটগুলি যাতে বর্জ্য ও দূষিতক পদার্থের যথোচিত পরিশোধন সংক্রান্ত সামাজিক ও আইনের মানদণ্ড সামগ্রিকভাবে অক্ষুণ্ণ রাখতে পারে তেমন একটি গুরুত্বপূর্ণ বিষয়ের জন্য ব্যয়-বরাদ্দ রাখা হয়েছে। ১৯৮৯-৯০ সালে যোজনা-বরাদ্দ যে বৃদ্ধি পেয়েছে, বস্তুত তার জন্য আংশিকভাবে ঐ ব্যয়-বরাদ্দ দায়ী। ১৯৮৮-৮৯ সালে যোজনা-বরাদ্দ যেখানে ছিল ৫.৫ কোটি টাকা, সেখানে ১৯৮৯-৯০ সালে তা করা হয়েছে ৮.০০ কোটি টাকা।

৭। শিল্পের রুগ্নতা কিভাবে প্রতিরোধ করা যায় সেটাই সবচেয়ে গুরুত্বপূর্ণ হয়ে দেখা দিয়েছে। অথচ, বর্তমানে যে কাঠামো রয়েছে তাতে শিল্পের এই প্রারম্ভিক রুগ্নতা বন্ধ করার ব্যাপারে প্রকৃতপক্ষে রাজ্য সরকারের কোনও ভূমিকা নেই। কোনও ইউনিট হয়তো ইতিমধ্যে রুগ্ন হয়ে পড়েছে এবং সেটিকে পুনর্বাসিত করা যায় কিনা তা বিবেচনা করে দেখার জন্য কোনও আর্থিক প্রতিষ্ঠান তা হাতে নিয়েছে বা বি আই এফ আর সেই ইউনিটের বক্তব্য শুনছেন, কেবল তেমন ক্ষেত্রেই রাজ্য সরকারকে এগিয়ে আসতে হয়। আশা করা যায়, যে বি আই এফ আর মাত্র ১৯৮৭ সালের জুলাই মাস থেকে তাঁদের কাজ শুরু করেছেন ও

এই রাজ্যে অবস্থিত বহু রুগ্ন শিল্প ইউনিটের বক্তব্য শুনেছেন, তারা এই সমস্যার মোকাবিলা করার ব্যাপারে একটি গুণগত পরিবর্তন আনতে পারবেন।

৮। সবশেষে, রাজ্য সরকার তাদের সীমিত সম্পদ নিয়েও শ্রমিক শ্রেণীর কর্মসংস্থানকে যথাসাধ্য সুরক্ষিত করার ব্যাপারে এগিয়ে এসেছেন। বিগত কয়েক বছর ভারত সরকার যেসমস্ত ইউনিটকে 'ডিনোটিফাই' করেছেন, রাজ্য সরকার তাদের মধ্যে কয়েকটিকে আবার চালু করতে ও পুনর্গঠিত করতে চেষ্টা করেছেন। দুর্গাপুরের এ বি এল-এ প্রায় ৪,০০০ লোক কাজ করেন। রাজ্য সরকার সেই এ বি এল-কে আবার চালু করতে সহায়তা করেছেন। তার ফলে প্রায় ৪,০০০ মানুষের কাজ সুরক্ষিত করা গেছে। এই রাজ্যে অবস্থিত টিটাগড় পেপার মিল, হিন্দুস্থান পিল্কিংটন গ্লাস ওয়ার্কস, বেঙ্গল পেপার মিল, মেটাল বক্স, মেশিনারী মেনুফ্যাক্চারার্স কর্পোরেশনের মতো অগ্রণী শিল্প ইউনিটগুলিতে লাগাতার বন্ধের জন্য মাননীয় সদস্যগণের মনে যে উদ্বেগ দেখা দিয়েছে, আমিও তার একজন অংশীদার। এদের অনেকের পুনরুজ্জীবনের ব্যাপারটি বি আই এফ আর-এর বিবেচনাধীন আছে। রুগ্ন কোম্পানি যাতে তার বকেয়া বিক্রয় কর পরিশোধ করতে পারে সেজন্য রাজ্য সরকার সহজ শর্তাধীনে ঋণের মাধ্যমে আর্থিক সাহায্য দেওয়ার একটি কর্মসূচি ঘোষণা করেছেন। তবে, এক্ষেত্রে সংশ্লিষ্ট আর্থিক প্রতিষ্ঠান/ব্যাঙ্ক-এর সঙ্গে পরামর্শ করে এজন্য একটি পুনর্বাসন কর্মপ্রকল্প রচনা করতে হবে। যেহেতু প্রত্যেকটি শিল্প ইউনিটের সমস্যা স্বতন্ত্র, তাই সেগুলির প্রত্যেকটির বি আই এফ আর অথবা অনুরূপ অন্য কোনও সংস্থা কর্তৃক প্রস্তুত পুনরুজ্জীবন সংক্রান্ত প্রকল্প রাজ্য সরকার কর্তৃক সমর্থিত হবে যদি কেন্দ্রীয় সরকার ও অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানগুলিও সমর্থন করতে প্রস্তুত থাকেন।

৯। মহাশয়, এই কথা বলে, আমি এই রাজ্যে বন্ধ ও রুগ্ন শিল্প ইউনিটগুলির পুনরুজ্জীবন ও পুনর্গঠনের উদ্দেশ্যে ১৯৮৯-১৯৯০ সালে ব্যয়নির্বাহের জন্য আমার দাবি মঞ্জুর করতে সভার কাছে প্রস্তাব রাখছি।

[4-10 — 4-20 P.M.]

## DEMAND No. 75

### Major Head : 2852—Industries (Excluding Public Undertaking and closed and Sick, Industries)

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,29,10,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertaking and Closed and Sick, Industries)".

(This is inclusive of a total sum of Rs. 4,82,28,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 76

### Major Head : 2853—Non Ferrous Mining and Metallurigical Industries

**Shri Jyoti Basu** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 75,56,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853—Non Ferrous Mining and Metallurigical Industries".

(This is inclusive of a total sum of Rs. 18,89,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 77

### Major Head : 3051—Ports and Lighthouses

**Shri Syamal Chakrabarty** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 59,30,000 be granted for expenditure under Demand No. 77, Major Head : "3051—Ports and Lighthouses".

(This is inclusive of a total sum of Rs. 14,83,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Syamal Chakrabarty which was laid on the Table was published along with Demand No. 12.

## DEMAND No. 78

### Major Head : 3053—Civil Aviation

**Shri Syamal Chakrabarty** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 43,53,000 be granted for expenditure under Demand No. 78, Major Head : "3053—Civil Aviation".

(This is inclusive of a total sum of Rs. 10,89,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Syamal Chakrabarty which was laid on the Table was published along with Demand No. 12.

## DEMAND No. 79

### Major Head : 3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges

**Shri Jyoti Basu** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 114,49,81,000 be granted for expenditure

under Demand No. 79, Major Head : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges".

(This is inclusive of a total sum of Rs. 28,62,46,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 25.

## DEMAND No. 81

### Major Head : 7075—Loans for Other Transport Services

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 47,90,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Head : "7075—Loans for Other Transport Services".

(This is inclusive of a total sum of Rs. 11,97,50,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Buddhadeb Bhattacharjee was laid on the Table

২। দ্বিতীয় হুগলি সেতু একটি জাতীয় গুরুত্বপূর্ণ সেতু হিসাবে স্বীকৃত হয়েছে। ১৯৭২ সালে সেতুটির ভিত্তিপ্রস্তর স্থাপিত হয়েছিল। সেতুটির পরিকাঠামোগত বিষয়ে দুই বিদেশি উপদেষ্টা সংস্থার মধ্যে মতানৈক্যের ফলে ১৯৭৭ সাল পর্য্যন্ত সেতুটির কাজে খুব অল্পই অগ্রগতি হয়। ১৯৭৭ সালে সেতুর মূল অংশের কাজ 'হুগলি রিভার ব্রিজ কমিশনার্সের' প্রত্যক্ষ নিয়ন্ত্রণাধীনে আনা হয়। নতুন ক'রে চুক্তি সম্পাদনের পর ১৯৭৯ সালে সেতুর নির্মাণকার্য শুরু হয়। আমাদের এখনও ১৯৯০ সালের মধ্যে সেতুটির কাজ সম্পূর্ণ করার লক্ষ্যমাত্রা নির্দ্ধারিত আছে। কিন্তু সাম্প্রতিক দুর্ঘটনার জন্য এই সময়সীমা সম্পর্কে আশঙ্কা দেখা দিয়েছে।

৩। কলকাতার দিকের সংযোগকারি রাস্তার (অ্যাপ্রোচ রোড) শতকরা ৯৫.৪৪ এবং হাওড়ার দিকে সংযোগকারি রাস্তার (অ্যাপ্রোচ রোড) শতকরা ৮২.২৬ ভাগ কাজ সম্পূর্ণ হয়েছে। ১৯৮৯-৯০ আর্থিক বছরে কলকাতার দিকে সংযোগকারি রাস্তার নির্মার্ণকার্যের অবশিষ্টাংশ এবং তৎসহ চূড়ান্ত পর্যায়ের কিছু কাজ সমাপ্ত হবে বলে আশা করা যায়। হাওড়ার দিকে সংযোগকারি রাস্তার চূড়ান্ত পর্যায়ের কিছু কাজ সীমায়িত এলাকা মুক্তকরণ ইত্যাদি ও ১৯৮৯-৯০ আর্থিক বছরে সম্পূর্ণ হবে বলে আশা করা যাচ্ছে। আগামী জুন, ১৯৮৯-এর মধ্যে হাওড়ার দিকে ভূমি অধিগ্রহণ সংক্রান্ত অবশিষ্ট কাজ সম্পন্ন হয়ে যাবে বলে ধরে নেওয়া যায়। গত ডিসেম্বর, ১৯৮৮-তে সেতুর প্রধান অংশের প্রায় ৭৫.৫০ শতাংশ কাজ সম্পূর্ণ হয়েছে। কলকাতা ও হাওড়া উভয় দিকের খিলান নির্মাণের কাজ প্রায় সম্পূর্ণ। গত জানুয়ারি, ১৯৮৯-তে স্তম্ভ (pylon) সংস্থাপনের কাজে নিযুক্ত একটি ক্রেন ভেঙে পড়ায় কলকাতা ও হাওড়া উভয় পার্শ্বের স্তম্ভ (pylon) সংস্থাপনের কাজের অগ্রগতি

ব্যাহত হবার সম্ভাবনা দেখা দিয়েছে। এর ফলে, সেতু নির্মাণের কাজ সম্পূর্ণ হতে নির্ধারিত সময় বছরখানেক পিছিয়ে যেতে পারে। ক্রেন ভেঙে পড়ার কারণ অনুসন্ধানের জন্য একটি কমিটি গঠিত হয়েছে। ভবিষ্যতে এরূপ দুর্ঘটনা যাতে এড়ানো যায় সেজন্য উক্ত কমিটির সুপারিশ চাওয়া হয়েছে।

৪। বর্তমান হিসাব অনুযায়ী সেতুটির নির্মাণের জন্য আনুমানিক ব্যয় হবে ২৫০.০০ কোটি (দু'শ পঞ্চাশ কোটি) টাকা। এছাড়া, পুনর্বাসন ব্যয়, এজেন্সী চার্জ ও হুগলি রিভার ব্রিজ কমিশনার্সের পরিচালন ব্যয়ের জন্য প্রায় ২৭.৯০ কোটি (সাতাশ কোটি নব্বই লক্ষ) টাকা ব্যয়িত হবে। সেতুটির নির্মাণের জন্য অনুমিত ২৫০.০০ কোটি (দু'শ পঞ্চাশ কোটি) টাকা ব্যয়ের মধ্যে ভারত সরকার দেবেন ২৩০.০০ কোটি (দু'শ ত্রিশ কোটি) টাকা এবং রাজ্য সরকার বহন করবেন ২০.০০ কোটি (কুড়ি কোটি) টাকা। এছাড়া পরিচালন ইত্যাদি সম্পর্কিত ২৭.৯০ কোটি (সাতাশ কোটি নব্বই লক্ষ) টাকা ব্যয়ের পুরোটাই রাজ্য সরকার নিজস্ব বরাদ্দ থেকে ব্যয় করবেন।

৫। ২৫শে ফেব্রুয়ারি, ১৯৮৯ পর্যন্ত প্রকল্পটির রূপায়ণে ১৭০,৪৭,৬১,০০০ (একশ সত্তর কোটি সাতচল্লিশ লক্ষ একষট্টি হাজার) টাকা ব্যয়িত হয়েছে। ১৯৮৯-৯০ আর্থিক বছরে ৪৭.৯০ কোটি (সাতচল্লিশ কোটি নব্বই লক্ষ) টাকা প্রস্তাবিত ব্যয়ের মধ্যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৩৫.২০ কোটি (পঁয়ত্রিশ কোটি কুড়ি লক্ষ) টাকা ঋণ খাতে সহায়তা বাবদ পাওয়া যাবে। বাকি ১২.৭০ কোটি (বার কোটি সত্তর লক্ষ) টাকা রাজ্য বাজেট থেকে যোগান দেওয়া হবে। এর মধ্যে ৮.৮ কোটি (আট কোটি আশি লক্ষ) টাকা খরচ হবে প্রকল্পটির বর্ধিত ব্যয় বাবদ রাজ্য সরকারের দেয় অংশ হিসাবে এবং অবশিষ্ট ৩.৯০ কোটি (তিন কোটি নব্বই লক্ষ) টাকা ব্যয়িত হবে হুগলি রিভার ব্রিজ কমিশনার্সের পরিচালন ব্যয়, পুনর্বাসন ব্যয় ও এজেন্সী চার্জ মেটানোয়।

৬। প্রকল্পটিতে ভারত সরকারের নিয়ন্ত্রণাধীন একাধিক সংস্থা যুক্ত থাকায় প্রকল্পটির কাজ নিয়মিতভাবে খতিয়ে দেখার জন্য একটি উচ্চক্ষমতাসম্পন্ন কমিটি গঠন করা হয়েছে। কমিটির সভাপতি কেন্দ্রীয় সরকারের জাহাজ ও পরিবহন মন্ত্রকের সচিব। কমিটির সদস্যদের মধ্যে রয়েছেন কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট মন্ত্রকগুলির সচিবগণ এবং রাজ্য সরকারের মুখ্যসচিব ও অন্যান্য সংশ্লিষ্ট আধিকারিকগণ। কাজের অগ্রগতি পর্যালোচনা করার জন্য উক্ত উচ্চক্ষমতাসম্পন্ন কমিটির নিয়মিত বৈঠক বসে। সেতুর কাজ সম্পূর্ণ হয়ে যাবার পর সেতুর কলকাতা ও হাওড়া উভয় পার্শ্বে যানবাহনের বর্ধিত চাপ নিয়ন্ত্রণ করার জন্য যানবাহন চলাচলের সমান্তরাল উন্নয়ন কর্মসূচিও হাতে নেওয়া হচ্ছে।

৭। এই বলে, সভার অনুমোদনের জন্য আমি এই ব্যয়বরাদ্দের দাবি চূড়ান্তভাবে উপস্থাপিত করছি।

## DEMAND No. 82

## Major Head : 3425—Other Scientific Research

**Dr. Ambarish Mukhopadhyay** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,32,000 be granted for

expenditure under Demand No. 82, Major Head : "3425—Other Scientific Research".

(This is inclusive of a total sum of Rs. 58,000 already voted on account in March, 1989.)

Written Speech of Dr. Ambarish Mukhopadhyay was laid on the Table

২। উন্নয়ন প্রকল্পসমূহের অনুমোদন ও রূপায়ণের আগে পরিবেশের উপর সেগুলির প্রভাব নির্দ্ধরণের জন্য পরিবেশ বিভাগ নির্দেশিকা জারি করেছেন। এই কারণে, এসব প্রকল্পের সঙ্গে জড়িত পরিবেশসংক্রান্ত বিষয়গুলির প্রারম্ভিক মূল্যায়ন কর, পোষকতাকারী বিভাগসমূহের সঙ্গে যোগাযোগ করা, প্রয়োজনমতো বিশেষজ্ঞের সহায়তা নেওয়া এবং প্রভাব-মূল্যায়নের কাজ সম্পূর্ণ করতে সাহায্য করার জন্য প্রয়োগকুশলী কর্মিমণ্ডল নিয়ে একটি প্রারম্ভসূচক কেন্দ্র গঠনের প্রয়োজনীয়তা অনুভূত হচ্ছে। রাজ্যের পরিবেশ বিভাগকে আরও কর্মক্ষম করার জন্য ভারত সরকারের পরিবেশ বিভাগ রাজ্য সরকারের কাছে প্রস্তাব চেয়ে পাঠিয়েছেন। তদনুসারে পরিবেশ বিভাগ প্রয়োগকুশলী কর্মিবর্গ ও সহায়ক কর্মিবর্গ নিয়ে সচিবালয় পর্যায়ে একটি পরিবেশ-প্রভাব-নির্ধারণ 'সেল' গঠনের কর্মপ্রকল্প পাঠিয়েছে। ভারত সরকার এই বিভাগে প্রায়োগিক সেল গঠনের উদ্দেশ্যে ১৯৯০ সালের ৩১ মার্চ পর্যন্ত কালপর্বে ব্যয়নির্বাহের জন্য ৭,৪২,৪০০ টাকা দিতে সম্মত হয়েছেন।

এই যে সেলটি ইতিমধ্যে গঠিত হয়ে গিয়েছে, তার জন্য ১৯৮৯-৯০ সালের বাজেটে ১,৮৭,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে। এই খাতে অতিরিক্ত মহার্ঘ ভাতা এবং অন্তর্বর্তী সাহায্য বাবদ আরও ১৫,০০০ টাকা বরাদ্দ আছে।

বিভিন্ন ধরনের বৈজ্ঞানিক গবেষণা ও পর্যবেক্ষণে নিরত বেসরকারি প্রতিষ্ঠানসমূহ ও সোসাইটিকে অনুদান দেওয়ার জন্য ১৯৮৯-৯০ সালের বাজেটে এই খাতের অধীনে আরও ৩০,০০০ টাকা বরাদ্দ করার হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি ৮২ নং দাবির অধীনে মুখ্যখাত "৩৪২৫-অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" বাবদ (ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে পাওয়া ৫৮,০০০ টাকা সমেত) মোট ২,৩২,০০০ টাকা (দুই লক্ষ বত্রিশ হাজার টাকা) ব্যয়-মঞ্জুরির প্রস্তাব পেশ করছি।

## DEMAND No. 83

### Major Head : 3451—Secretariat-Economic Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 10,33,45,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451—Secretariat-Economic Services".

(This is inclusive of a total sum of Rs. 2,58,37,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 84

### Major Head : 3452—Tourism and 5452—Capital Outlay on Tourism

**Shri Subhas Chakraborti** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,50,37,000 be granted for expenditure under Demand No. 84, Major Head : "3452—Tourism and 5452—Capital Outlay on Tourism".

(This is inclusive of a total sum of Rs. 87,60,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 85

### Major Head : 3454—Census, Surveys and Statistics

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,54,46,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics".

(This is inclusive of a total sum of Rs. 63,62,000 already voted on account in March, 1989.)

## DEMAND No. 86

### Major Head : 3456—Civil Supplies

**Shri Nirmal Kumar Bose** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,07,88,000 be granted for expenditure under Demand No. 86, Major Head : "3456—Civil Supplies".

(This is inclusive of a total sum of Rs. 26,97,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Nirmal Kumar Bose which was laid on the Table was published along with Demand No. 54.

## DEMAND No. 87

### Major Head : 5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions

**Shri Jyoti Basu** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,30,00,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions".

(This is inclusive of a total sum of Rs. 32,50,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 88

### Major Head : 3475—Other General Economic Services

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,80,61,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "3475—Other General Economic Services".

(This is inclusive of a total sum of Rs. 45,16,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 89

### Major Head : 2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,65,00,000 be granted for expenditure under Demand No. 89, Major Head : "2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)".

(This is inclusive of a total sum of Rs. 41,26,000 already voted on account in March, 1989.)

Written Speech of Dr. Ambarish Mukhopadhyay was laid on the Table

২। মহাশয়, বাস্তবিকই আমরা রাজনীতি, বিজ্ঞান ও অর্থনীতির এক সঙ্কটমুহূর্তে উপনীত। দারিদ্র্য ও দূষণের মধ্যে আমরা বাস করছি, অবক্ষয় ও দুর্বিপাকের আতঙ্ক আমাদের গ্রাস করে ফেলছে।

উৎফুল্ল হবার মতো ছবি একটা আঁকা যায় বটে, কারণ গত চার দশকে ভারতবর্ষে শিশুমৃত্যুর হার কমেছে, আয়ু বেড়ে গেছে, বিদ্যালয়গামী ছাত্রের আনুপাতিক হার বাড়ছে এবং খাদ্য উৎপাদন বেড়ে গেছে।

কিন্তু এইসব তথাকথিত অগ্রগতি সম্ভব হয়েছে যে প্রক্রিয়ার মধ্যে দিয়ে তার থেকে জন্মলাভ করেছে এমন সব প্রবণতা, যেগুলির মোকাবিলা করা আমাদের দেশের পক্ষে খুবই কঠিন। উন্নয়ন এবং মানব পরিবেশ পরিচালনার ব্যবস্থাপনায় ব্যর্থতার কারণেই এসব ঘটছে।

আমাদের সম্পদ যত কমছে, প্রকৃতির আশীর্বাদগুলি যত নিঃশেষ হয়ে আসছে, পরিবেশ-সম্পর্কজাত জঞ্জালের স্তূপ যত বাড়ছে আমরাও তত দরিদ্র হচ্ছি।

আজকে নিরন্ন মানুষের সংখ্যা বাড়ছে, নিরক্ষর মানুষের সংখ্যা বাড়ছে, পরিশ্রুত পানীয় জল পায় না বা নিরাপদ গৃহের আশ্রয় পায় না—এ রকম লোকের সংখ্যা বাড়ছে, রান্না করার মতো বা শীতের হাত থেকে বাঁচার মতো পর্যাপ্ত পরিমাণ জ্বালানি কাঠ পাওয়া যাচ্ছে না, বিত্তবান ও বিত্তহীনদের মধ্যে ফারাক বেড়েই চলেছে।

এই প্রবণতার আমূল পরিবর্তন যদি না হয়, তবে দেশের তমসাচ্ছন্ন দিগন্তে কোনও রূপালী রেখাই প্রতীয়মান হবে না।

'দারিদ্র্য বিশ্বব্যাপী পরিবেশ সমস্যার হেতু এবং পরিমাণ।' সেজন্যই দারিদ্র্য ও অসাম্যের মোকাবিলা না করে পরিবেশের পুনঃপ্রতিষ্ঠা এবং প্রকৃতিকে নবরূপে সাজিয়ে তোলার সমস্ত প্রচেষ্টাই হবে নিষ্ফল। আজ এটা দিবালোকের মতো স্পষ্ট যে, উন্নয়নের সমস্যা আর পরিবেশের সমস্যা অবিচ্ছেদ্য। উন্নয়ন করতে গিয়ে উন্নয়নের যা মূল ভিত্তি, উন্নয়নের যা পরিপোষক, সেই পরিবেশগত সম্পদই যখন ক্ষয়প্রাপ্ত হয়, পরিবেশের সেই অধোগমন তখন অর্থনৈতিক বিকাশ ব্যাহত করে।

প্রকৃতির রক্ষণীয় উদ্বৃত্তের উপরই পরিরক্ষিত বিকাশ গড়ে উঠবে—সাধারণ এই ব্যাপক উপলব্ধিকে খাটো করে দেখলে মুষ্টিমেয় কিছু মানুষের স্বল্পমেয়াদী লাভের লোভ চরিতার্থ করবার জন্য এবং বিপুল সংখ্যক মানুষের চাহিদা মেটানোর জন্য প্রকৃতির সম্পদ মাত্রাতিরিক্তভাবে আহরণ করলে উল্টো ফল হবে, ভবিষ্যৎ প্রজন্মকে নিতান্ত অসহায়ের মত অ্যাসিড বৃষ্টি, পৃথিবীর উষ্ণতা বৃদ্ধি, প্রজাতি হানি, মরুভূমি সৃষ্টি এবং ওজনের পরিমাণ হ্রাস প্রভৃতি বিপজ্জনক প্রাকৃতিক দুর্বিপাকের বলি হতে হবে। এটা আত্মঘাতী ও নরহত্যার সামিল। ইচ্ছায় হোক আর অনিচ্ছায় হোক এই অনিবার্যতাকে আমরা সাহায্যই করছি। এর মূলে আছে ক্ষমতাসীন ব্যক্তিদের সীমাহীন অজ্ঞতা। মানুষ ও প্রকৃতির মধ্যে এটা সৃষ্টি করেছে সংঘাত, রচনা করেছে পরিবেশ-সম্পর্ক ও অর্থনীতির মধ্যে এক বৈরী দ্বন্দ্ব। এখানেই নিহিত বৈজ্ঞানিক পরিবেশ-চেতনার প্রয়োজনীয়তা এবং পরিকল্পনাকারদের যুক্তিসঙ্গতভাবে বিচার করতে বাধ্য করার জন্য শক্তিশালী আন্দোলন গড়ে তোলার প্রয়োজনীয়তা।

প্রকৃতির ক্রমাবনতিতে এবং বাস্তুতন্ত্রের উপর বিরূপ প্রতিক্রিয়া ঘটছে বলে যে উদ্বেগ ও উৎকণ্ঠা প্রকাশ হচ্ছে তা আন্তরিকতাহীন। কারণ ব্যক্তিগত লাভের আকাঙ্ক্ষা এবং সম্প্রদায়গত আগ্রাসী মনোভাবের ফলে শেষ অবধি ব্যাপারটা ঘোড়ার আগে গাড়ি জোতার মতো হয়ে দাঁড়ায়। আমরাও উন্নততর ভবিষ্যতের লক্ষ্যে তথাকথিত অগ্রগতির কল্পকাহিনী বিশ্বাস করতে বাধ্য হই।

ফলে যাঁরা উৎপাদনের হাতিয়ারের সামাজিকীকরণে বিশ্বাস করেন ; স্বাভাবিক, সামাজিক ও সার্বিক বিচারে আস্থা রাখেন ; সাম্য, সৌভ্রাতৃত্ব ও গণতন্ত্রে বিশ্বাস করেন ; গণঅভ্যুত্থান গড়ে তোলার জন্য, বাঁচার পক্ষে অনুকূল পরিমণ্ডল গড়ে তোলার জন্য ভাবেন, তাদের পক্ষে কাজটা বাধ্যতামূলক হয়ে দাঁড়ায়।

ভারতে পরিবেশ এবং বাস্তবতন্ত্রের সংরক্ষণের কথা বারংবার আলোচিত হয়েছে, অথচ শিল্পগুলির ভেতরে বায়ু বিশুদ্ধকরণের নিজস্ব কলাকৌশল তৈরি না করেই সেগুলিকে গড়ে উঠতে দেওয়া হয়েছে এবং বাতাস, জল ও মাটি দূষিত করতে দেওয়া হয়েছে। ফলে সবুজ বিপ্লব সার, পতঙ্গ ও কীটনাশক ওষুধ, কার্বো-ক্লোরিন ইত্যাদি যে সব যৌগিককে ভাঙা যায় না সেগুলির দ্বারা ভারাক্রান্ত হয়ে যাচ্ছে। ফলে মানুষ ও প্রাণীর খাদ্যবস্তু দূষিত হচ্ছে প্রকৃতির জীবনযাত্রাকে পরিপোষণ করার মতো ব্যবস্থার পক্ষে সমধিক গুরুত্বপূর্ণ প্রকৃতি-চক্র বিপর্যস্ত হয়ে যাচ্ছে ; জীবাশ্ম জ্বালানী গ্যাস, তেল ও কয়লা, বিশেষ করে কয়লা যার এক-তৃতীয়াংশ মাত্র জ্বালানী শক্তি সৃষ্টি করে, রান্নার জন্য, তাপ সৃষ্টির জন্য যা ব্যবহার করা হয় ; মোটর ইঞ্জিন থেকে নির্গত কার্বন-মনোক্সাইড সালফার-ডায়োক্সাইড বাতাসে ভাসমান অসংখ্য ধূলিকণা, সীসা ইত্যাদি সবকিছু মিলে বায়ুমণ্ডলকে দূষিত করে দিচ্ছে মৃদু জল ও বিশুদ্ধ বাতাস দুর্লভ সামগ্রী হয়ে দাঁড়িয়েছে। ফলে উৎপাদন ও উৎপাদনক্ষমতার ক্ষতি হচ্ছে, রোগ ও মৃত্যুকে আহ্বান করা হচ্ছে। আর একটি কাজই আমরা মন দিয়ে করছি—আমরা কেবল প্রশ্ন আহ্বান করছি এবং দ্রুত পরিবর্তনশীল ঘটনাবলির পিছনে ছুটে চলেছি। এর ফলে প্রাকৃতিক দ্রুত ক্ষয়প্রাপ্ত হচ্ছে, প্রাকৃতিক সম্পদভাণ্ডার ও জীবনধারণ ব্যবস্থাতে হস্তক্ষেপ হচ্ছে।

শিল্পোন্নয়ন ও কৃষি বিপ্লব থেকে স্বল্পমেয়াদী ফায়দা তোলার জন্য আমরা প্রাণপণে ছুটছি। কিন্তু তার ফলে না হচ্ছে প্রধানত শ্রমজীবীদের নিয়ে গঠিত বিপুল সংখ্যক মানুষের দারিদ্র্য, নিরক্ষরতা, রোগ, বেকারত্ব, অনগ্রসরতা দূর না হচ্ছে সকলের জন্য দুবেলা পেটভরা খাবার, থাকার মতো ছোট বাড়ি, তাপ, শৈত্য, বৃষ্টির হাত থেকে রক্ষার মতো পোশাক প্রাথমিক শিক্ষা সুস্বাস্থ্যর ব্যবস্থা। পক্ষান্তরে, আমরা দেখছি বাতাস জল, মাটি, এমনকি প্রকৃতির যে অকৃপণ দাক্ষিণ্য, সেই সামুদ্রিক ও মোহনার পরিবেশ বিনষ্ট করা বরং অনেক সোজা। আর সবই করা হচ্ছে এক অংশের মানুষের লোভ চরিতার্থ করার জন্য—এরা সম্পদের ভিত্তিসহ উৎপাদনের হাতিয়ারগুলিকে একচেটিয়া কবজা করেছে—এবং দ্রুতবর্ধমান জনসমষ্টির চাহিদা মেটাচ্ছে। এই করতে গিয়ে সমস্ত মানবজাতিকে আমরা ঠেলে দিয়েছি বন্যা, খরা, ভূমিকম্প ও মরুভূমি সৃষ্টিকারী ঝড়ো বাতাস, প্রজাতি বিনাশ, ওজনস্তরের হ্রাসের মুখে। গোটা মানবজাতিকে আজ বাস করতে হচ্ছে 'বিশ্বব্যাপী পারমাণবিক যুদ্ধে'র আতঙ্ক ও উৎকণ্ঠা নিয়ে, বাধ্য হচ্ছে আমাদের জলবায়ু ও বৃষ্টিপাতের ক্ষেত্রে আমূল পরিবর্তনের আশঙ্কাজাত শ্বাসরোধকারী অবস্থার মধ্যে দিন কাটাতে। এদিকে পৃথিবীর তাপমাত্রা বাড়ছে, সমুদ্রতল উন্নত হচ্ছে, ফলে ছোট ছোট দ্বীপ এবং উপকূলবর্তী নিম্নাঞ্চলগুলি জলে ডুবে যাওয়ার আশঙ্কা আছে, ওজনস্তর হ্রাস পাচ্ছে, মার্কিন যুক্তরাষ্ট্রের মতো আকারের বিরাট এক ছিদ্র ইতিমধ্যেই তাতে সৃষ্টি হয়েছে এবং দেখা দিয়েছে তৎসৃষ্ট বিকিরণের সামগ্রিক কুফল।

১৩ মার্চের কমনওয়েলথ্ দিবসের বাণীতে অন্য বহু বিষয়ের মধ্যে বলা হয়েছে, "মানুষের স্বীয়কর্মের ফলে পরিবেশ ব্যবস্থা আজ যে মারাত্মক বিপদের সম্মুখীন, সে সম্পর্কে আমাদের সচেতনতা এমন নাটকীয়ভাবে বৃদ্ধি পেয়েছে (কমনওয়েলথ্ দেশগুলির মধ্যে) যার ফলে পারস্পরিক সম্পর্কের গুরুত্ব গত বছর এত জোরালোভাবে আত্মপ্রকাশ করেছে যে তার আর কোন তুলনা নেই। ....প্রাকৃতিক সম্পদের জন্য সকলের এই উৎকণ্ঠার অর্থ বিশ্বব্যাপীই কেবল নয়, প্রজন্মের পর প্রজন্মব্যাপী অংশীদারীত্বও বটে।" অত্যন্ত দ্বিধাহীন বক্তব্য, কোনও ব্যাখ্যার প্রয়োজন নেই।

আমাদের জাতীয় ও আন্তর্জাতিক ঋণে একটি তৃতীয় মাত্রা সংযোজিত হয়েছে—প্রকৃতির কাছে ঋণ এবং ভবিষ্যৎ প্রজন্মের কাছে ঋণ। হাল যা দাঁড়িয়েছে তাতে বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যার অগ্রগতির কারণে বিংশ শতাব্দীর শেষ নাগাদ হৃৎপিন্ডের মাংসখন্ড উপড়ে হয়ত ঋণ শোধ করতে হবে। আমাদের কি দর্শনের শরণাপন্ন হতে হবে? ঃ "না-বাঁচার চেয়ে প্রকৃতি, অরণ্য গাছপালা, প্রাণী, প্ল্যাঙ্কটন, ব্যাকটিরিয়া ইত্যাদির সঙ্গে সহাবস্থান করা ভাল।"

মহাশয়, সারা দুনিয়ায় বিজ্ঞান খাতে যা ব্যয় হয় তার চল্লিশ শতাংশ যায় নতুন নতুন ভয়ঙ্কর অদ্ভুত সব অস্ত্র বানাতে। ফলে, মানুষ এককথায়, প্রকৃতি সংরক্ষণ করতে আর পেরে ওঠে না। এ তো বিলুপ্তির লক্ষ্যে রুদ্ধশ্বাস দৌড়।

কিন্তু প্রকৃতি ও বিকাশের সহাবস্থান সম্ভব। বিজ্ঞানের দান এত অপর্যাপ্ত যে দু' ভাবেই ত ব্যবহার করা সম্ভব।

মহাশয়, বিজ্ঞান ও প্রযুক্তিতে অগ্রগতি হওয়া সত্ত্বেও পরিবেশ বিজ্ঞানের জ্ঞান প্রাথমিক পর্যায়ে রয়েছে। আমাদের মতে ভন্ডদের 'ক্ষতি করো না' এই নীতি মেনে চলাই ভাল।

ইউ এন ই পি থেকে বিশ্বব্যাপী দূষণের উপর প্রকাশিত সোবার রিপোর্টে বলা হয়েছে—"বর্তমানে সারা বিশ্বের শহরাঞ্চলে বসবাসকারি ৬০ কোটি মানুষের স্বাস্থ্য গড়পড়তা ঐ অঞ্চলের সালফার-ডাই-অক্সাইডের স্তরঘটিত দূষণের জন্য বিপন্ন, আরও ১০০ কোটি মানুষ কয়লা, বন-জঙ্গল ও দহন এবং যানবাহন চলাচলজনিত ধুলো থেকে যে দূষণ হয় তার মধ্যে থাকে।" ইউ এন ই পি আরও সতর্ক করে দিয়েছে "দূষণ বৃদ্ধি ও জলের গুণগত মান খারাপ হয়ে যাওয়ায় মানুষের পানীয় জল পাওয়ার সম্ভাবনা দ্রুত হ্রাস পাচ্ছে ও ২০০০ খ্রীষ্টাব্দের মধ্যে পানীয় জলের এই মাত্রা তৃতীয় বিশ্বে ৫০ শতাংশ কমে যাবে।' কীটনাশক ওষুধের প্রসঙ্গে রিপোর্টে আরও বলা হয়, "বিভিন্ন পর্যায়ে ব্যবহার করার ফলে মাছ, দুধ ও মাংসের মতো প্রাণিজাত খাদ্যে এইসব রাসায়নিক পদার্থের উপস্থিতি লক্ষ্য করা যাবে।"

টেমস্, রাইন, গঙ্গা, মৃতপ্রায় ভল্‌গা—এইসব নদী তাদের সুমধুর গানের মাধ্যমে আমাদের এই বেদনার বার্তা বয়ে নিয়ে বেড়ায়।

আমাদের দেশে, পশ্চিমবঙ্গেও এই ধরনের অনেক ঘটনা ঘটছে। এখানে দূষণ ক্রমাগত যে পরিমাণে বেড়ে চলেছে, তার প্রভাব আমাদের স্বাস্থ্যের উপর পড়বে, এমনকি অদূর ভবিষ্যতে এর ফলে অনেক ক্ষেত্রে জন্ম থেকেই ব্যাধি দেখা দেবে।

আমরা নানা সংরক্ষণ আইন ও নিয়ন্ত্রণমূলক পদক্ষেপের বলে আমাদের বলীয়ান করতে পেরেছি। মাটি, বাতাস, জল প্রভৃতি থেকে কী ধরনের দূষণ হতে পারে তা নির্দেশ করার পরিকাঠামো বৃদ্ধি করেছি, উৎপাদন ও আধুনিক স্বয়ংক্রিয় পরীক্ষাগারের মাধ্যমে তদারকির ব্যাপক ব্যবস্থাসহ ইলেকট্রনিক যন্ত্রপাতির উৎপাদনক্ষমতার উপর দূষণের কতদূর প্রভাব পড়তে পারে তা চিহ্নিত করার জন্য গবেষণার কাজ শুরু করা হয়েছে। দেশি বা বিদেশি প্রযুক্তির দ্বারা সমৃদ্ধ বড়, মাঝারি, ছোটখাটো প্রতিটি প্রতিষ্ঠানের দূষণমুক্ত কতকগুলি যন্ত্রপাতি বসানো হয়েছে, তার গণনা ও সেগুলির রক্ষা ও দূষণমুক্ত কারখানা স্থাপন না করা হলে বা ন্যূনতম জাতীয় মান পুরোপুরি না মেনে কিছু বাদ দেওয়া হলে অথবা বসালে যাতে অপরাধকারীদের বিরুদ্ধে যথাযথ আদালতে মামলা দায়ের করা যায় এবং জেলে পাঠানো যায় বা শিল্পটি বন্ধ করা যায় সেইজন্য নানা ব্যবস্থা নেওয়া হয়েছে। কিন্তু পরিণামে, এইসব ব্যবস্থার ফলে দূষণের থেকে গুরুতর সমস্যারও উদ্ভব হতে পারে। তবুও আমাদের এ ব্যাপারে কিছু শক্ত বাধা দূর করতেই হবে অথবা তাদের যুক্তি দিয়ে বোঝাতে হবে। দুষণকারী শিল্পগুলির বিরুদ্ধে আমরা বার বার আদালতের দ্বারস্থ হয়েছি। তার কারণ আমরা কোনও সংস্থাকে জনসাধারণের স্বাস্থ্যের বিনিময়ে কারবার করতে দিতে রাজি নই।

আমরা ভীষণ সতর্কতার সাথে নতুন শিল্পগুলিকে অনুমোদন দিচ্ছি। কিন্তু দূষণ রোধ করার জন্য পদক্ষেপ নিতে গিয়ে যে পুঁজি ও আবর্তক ব্যয়ের প্রয়োজন হয় এবং তার জন্য জিনিসপত্রের দামের উপরে যে প্রতিফলন হয়, নানা পরামর্শদান সত্ত্বেও সেগুলি এই কাজে বড় বাধা হয়ে দাঁড়ায়। কিন্তু পরিবেশের ভারসাম্য বজায় রাখার জন্য আমরা এইসব শিল্পগুলিকে যথাযথ আচরণবিধি মেনে চলার জন্য প্রবল চাপ দিয়ে আসছি এবং প্রয়োজনে তাদের বিরুদ্ধে অভিযোগ আনছি এবং শিল্পগুলির থেকে এ ব্যাপারে কিছু সাড়াও পাওয়া গেছে। বাস্তবিকই শিল্পগুলি গঙ্গাকে দূষিত করে চলেছে।

আমরা জনসাধারণ, বিশেষ করে যুবক, নারী, ছেলে ও মেয়েদের উপর আস্থা রাখি। একমাসব্যাপী এক পরিবেশ কর্মসূচি পালন করা হয়। এই কর্মসূচি বেশ সন্তোষজনক ও প্রতিশ্রুতসম্পন্ন ছিল। এই কর্মসূচির অঙ্গ হিসেবে ছিল এক ভ্রাম্যমান ট্যাবলো, জনপ্রিয় প্রকাশনা, স্কুল ও কলেজের ছাত্রদের কুচকাওয়াজ, আলোচনা-চক্র, আলোচনা সভা, নাচের মাধ্যমে দূষণের ক্ষতিকারক নানা দিক তুলে ধরা, দূরবর্তী জেলা, মহকুমা শহর, কতকগুলি ব্লক, এমনকি গ্রামাঞ্চলেও সঙ্গীতানুষ্ঠান ইত্যাদি। স্কুল ও কলেজের ছাত্রছাত্রীরা রোদটুপি পরে দলে দলে রাস্তায় নেমে গিয়েছিল তাদের এই পরিবেশ সচেতনতায়।

মহাশয়, সবচেয়ে সোজা হল কোনও কিছু দূষিত করা, আর গাছই হল বিনা খরচে দূষণমুক্তির উপায়। বর্ষা, গ্রীষ্ম প্রভৃতি সমস্ত ঋতুতে কারখানার ভেতরে ও বাইরে, রাস্তার ধারে, বাগানে, বাড়ির উঠানের যে কোনও ভাল জায়গায় গাছ লাগানোর একটা হিড়িক পড়ে গেছে। আশা করি, আমরা বাইরের থেকে এই প্রচেষ্টায় গতি দিতে এবং সগুলিকে একত্র করতে পারব।

আমরা এইটুকুতেই সন্তুষ্ট নই, এমনকি দূষণ-নিয়ন্ত্রণ পর্ষদের বিধিবদ্ধ কাজকর্মও নয়।

ভারতের সংবিধানের খণ্ড ৪-এর ৫১এ অনুচ্ছেদের ধারা (জি)-তে নাগরিকদের কর্তব্য সম্বন্ধে বলা আছে। আমরা সুন্দরবনের বিস্ময়কর গরান গাছের সম্ভারে সমৃদ্ধ। এখানকার প্রকৃতি ও মোহনা অঞ্চলের পরিবেশ পদ্ধতি এবং সামুদ্রিক পরিবেশ বিজ্ঞান বাস্তবিকই ভৌগোলিক গবেষণার ক্ষেত্রে নতুন দিক্‌পাত করেছে। আমি 'সুন্দরবন প্রোটোকল' নামে এক আচরণবিধি ও কর্মধারার প্রস্তাব করেছিলাম। আমার এই প্রস্তাব কেন্দ্রীয় দূষণ পর্ষদের চেয়ারম্যান সমর্থন করেন এবং ১ ফেব্রুয়ারি, ১৯৮৯-এর কেন্দ্রীয় ও রাজ্য দূষণ পর্ষদের সদস্যসচিব ও চেয়ারম্যানদের ২৮তম সম্মেলনে সেটি সর্বসম্মতিক্রমে গৃহীত হয়। ১০ মার্চ, ১৯৮৯ নয়া দিল্লিতে অনুষ্ঠিত কেন্দ্রীয় দূষণ পর্ষদের ৭৬তম সভায়ও এই প্রস্তাবটি গৃহীত হয়। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ও বিধানসভার স্পিকার মহাশয় এই প্রোটোকলে স্বাক্ষর করেন। পশ্চিমবঙ্গের পরিবেশ ও বন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং নয়া দিল্লির কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের চেয়ারম্যান এই প্রোটোকলের একটা করে অনুলিপি ভারতের রাষ্ট্রপতি মাননীয় আর ভেঙ্কটরমন মহাশকে দেন। তিনি এই উদ্যোগের প্রশংসা করেন, এর প্রাতিষ্ঠানিক পরিকাঠামো গড়ে তোলার পরামর্শ দেন ও ভারতের সংবিধানে দেশের সমস্ত নাগরিকের অবশ্য করণীয় কর্তব্য হিসেবে বাধ্যতামূলক এই কাজের জন্য সমস্ত রকম সাহায্যদানের বিষয়টি সুনিশ্চিত করেছেন।

আমি এখানে ঐ অনুলিপি পেশ করছি। বাজেট ভাষণের সাথে দেওয়া অনুলিপিটিই এই বিষয়টি বিশদভাবে ব্যাখ্যা করবে এবং বিশ্বাস করি যে মাননীয় সদস্যগণ এই জরুরি কাজটি সমর্থন করবেন।

উপরের চিন্তাধারা অনুযায়ী বিষয়টার বিশদ বিবরণ পাঠ করার জন্য নিচে দেওয়া হল।

৩। মহাশয়, সপ্তম যোজনাকালে এই দেশের পরিবেশগত ও বাসস্থানগত সমস্যার প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ হয়েছে। বিগত ছয়টি পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ব্যাপক ও দ্রুত শিল্পায়ন এবং উন্নয়নমূলক কার্যকলাপ গ্রহণ করার ফলে ঐসব শিল্পগুলির অশোধিত বর্জ্য পদার্থ ও শহর এবং গ্রামাঞ্চলের নর্দমার নোংরা জল মাঠ ও নদীর মূল স্রোতে ফেলা হয়। অথচ এই নদীগুলিই আমাদের প্রাণপ্রবাহ বয়ে নিয়ে চলেছে। সুতরাং এই অবস্থায় বাতাস, জল ও স্থলভাগের দূষণ রোধ করা এই মুহূর্তে অত্যন্ত জরুরি হয়ে পড়েছে।

এছাড়া বিগত যোজনাগুলিতে পুনর্ব্যবহারযোগ্য/পুনর্ব্যবহারযোগ্য নয় এমন সম্পদ যেমন জল, ধাতব পদার্থ, বনের মরশুমী ফুল-ফল ও প্রাণী প্রভৃতিকে অপরিকল্পিতভাবে উন্নয়নমূলক কাজকর্মে ব্যবহার করা হয়। এর ফলেই পরিবেশগত ও বাসস্থানগত ভারসাম্যের অভাব দেখা দেয়। পরিনামস্বরূপ সারা দেশে ব্যাপক বন্যা, খরা এবং অন্যান্য প্রাকৃতিক দুর্বিপাক প্রায়ই দেখা যায়। অতএব আমাদের পরিবেশ সংরক্ষণ ও তার রক্ষা বর্তমানে অত্যন্ত জরুরি।

বায়ু ও জলের দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ তথা আমাদের পরিবেশ সংরক্ষণের জরুরি

দায়িত্ব পরিবেশ দপ্তরের উপরও বর্তেছে। দপ্তর এই উদ্দেশ্যে অনেকগুলি গুরুত্বপূর্ণ পরিকল্পনা হাতে নিয়েছে। সেগুলির কয়েকটি নিচে দেওয়া হল ঃ

(ক) পরিবেশ সংক্রান্ত বিষয়ে 'অনাপত্তি' সার্টিফিকেট এবং স্থান অনাপত্তি সার্টিফিকেট দেওয়ার ব্যবস্থা চালু হয়েছে। জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৪ এবং বায়ু (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১ অনুযায়ী সমস্ত চালু ও প্রস্তাবিত শিল্প এককেকে নিজস্ব বর্জ্য পদার্থের ট্রিটমেন্ট প্ল্যান্ট চালু করতে হবে। রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের মাধ্যমে এই বিভাগ সমস্ত বিষয়টি তদারক করছে। এ পর্যন্ত পর্ষদ বায়ু দূষণ আইন, ১৯৮১ এবং জল দূষণ আইন, ১৯৭৪-এর ভিত্তিতে যথাক্রমে ৪৫০টি ও ১,৭০০টি বৃহৎ, মাঝারি ও ক্ষুদ্র শিল্প এককেকে অনুমতি প্রদান করেছে।

(খ) রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদকে জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৪, বায়ু (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১, বেঙ্গল স্মোক ন্যুইসেন্স আইন, ১৯০৫ এবং পরিবেশরক্ষণ আইন, ১৯৮৬-এর বিধানগুলিকে কার্যকর করার দায়িত্ব দেওয়া হয়েছে।

পর্ষদ্ এ পর্যন্ত ১০০টি শিল্প এককে "ব্যাপক দূষণ সৃষ্টিকারি শিল্প" হিসাবে চিহ্নিত করেছে, এর মধ্যে কয়েকটি শিল্প বর্জ্য পদার্থের ট্রিটমেন্ট প্ল্যান্ট গড়ে তুলেছে আর কয়েকটি শিল্প চালু প্ল্যান্টকে সম্প্রসারিত করেছে। কয়েকটি শিল্প একক এখনও পর্যন্ত ঐ ব্যবস্থা গড়ে তুলতে পারে নি, তাদের বিরুদ্ধে মামলা রুজু করা সহ আইনানুগ ব্যবস্থা নেওয়া হচ্ছে। তাছাড়া, রাজ্য পর্ষদের সুপারিশ অনুযায়ী ভারত সরকার এ রাজ্যে বর্জ্য পদার্থের ট্রিটমেন্ট প্ল্যান্ট যাদের নেই সেই সব শিল্পের কয়েকটির বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য পরিবেশরক্ষণ আইন, ১৯৮৬-র ৫ নং ধারার ভিত্তিতে ক্লোজার নোটিশ জারি করেছে। পরিষদ ব্যাপক বায়ু দূষণকারী হিসাবেও ১০৮টি শিল্পকে চিহ্নিত করেছে। এই শিল্পগুলিকে দূষণ মাত্রা কমানোর উদ্দেশ্যে ধুম নির্গমনের জন্য সারিবদ্ধ উঁচু চিমনির ব্যবস্থা করতে নির্দেশ দেওয়া হয়েছে।

কলকাতা মহানগরী অঞ্চলে বায়ু দূষণ প্রতিরোধের উদ্দেশ্যে পেট্রোল ও ডিজেল চালিত গাড়িগুলি থেকে নির্গত ধুম নিয়ন্ত্রণের জন্য ৬৫টি কেন্দ্রকে (৪১টি পেট্রোল ও ২৪টি ডিজেল) দায়িত্ব দেওয়া হয়েছে। গাড়িগুলি যাতে বায়ু দূষণ সৃষ্টি না করতে পারে সেজন্য বেঙ্গল মোটর ভেহিকেল রুলস্-এর সংশোধন করা হয়েছে এবং সমস্ত নিবন্ধীকৃত যানবাহনের ক্ষেত্রে 'দূষণ নিয়ন্ত্রিত হয়েছে' এই মর্মে প্রশংসাপত্র রাখার ব্যাপারটি বাধ্যতামূলক করে একটি ধারা সংযুক্ত করা হয়েছে। এ পর্যন্ত লক্ষাধিক যানবাহন পরীক্ষা করে তাদের প্রশংসাপত্র দিয়েছেন। আশা করা যায়, এসব ব্যবস্থার মধ্য দিয়ে কলকাতার বায়ু দূষণ অনেকটা কমবে।

কলকাতা, হুগলি, আসানসোল ও দুর্গাপুরের মতো বড় শহরগুলির আকাশে বায়ুর উৎকর্ষ তদারকির জন্য পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ঐ শহরগুলির বিভিন্ন অঞ্চলে কতগুলি কেন্দ্র চালু প্রস্তাব রেখেছে। বায়ু ও জলের নমুনার সরজমিন বিশ্লেষণের জন্য একটি ভ্রাম্যমান গবেষণাগারের প্রস্তাব করা হয়েছে। পর্ষদ ব্যারাকপুর, হলদিয়া ও দুর্গাপুরে শিল্প আবর্জনা বিশ্লেষণের জন্য তিনটি আঞ্চলিক গবেষণাগারও স্থাপন করেছে। গঙ্গায় বর্জ্য পদার্থ নিষ্কাশন করে এমন ২৯টি শিল্পসহ ব্যাপকমাত্রায় দূষণ সৃষ্টিকারী ১০০টি শিল্পের আবর্জনা নিষ্কাশনের ব্যাপারে নিয়মিত তদারকি চলছে।

পর্ষদ কয়েকটি বড় শিল্পের ক্ষেত্রে বিশুদ্ধতার জাতীয় নিম্নতম মান (MINAS) নির্দিষ্ট করেছে। শিল্পগুলি বর্জ্য পদার্থের ঐ বিশুদ্ধতার মান বজায় রেখে তবেই তা নদীতে নিষ্কাশন করতে পারবে। পরিবেশ বিভাগ পশ্চিমবঙ্গ নিয়ন্ত্রণ পর্ষদের সহযোগিতায় আমাদের রাজ্যে বড় ও মাঝারি ৩২টি বিপজ্জনক রাসায়নিক শিল্পকে চিহ্নিত করেছে। এ শিল্পগুলির মধ্যে অনেকগুলিই বর্জ্য পদার্থের ট্রিটমেন্ট প্ল্যান্ট স্থাপন করেছে, অন্যগুলিও ব্যবস্থা নিতে চলেছে।

(গ) এই বিভাগ কীটনাশক/পতঙ্গনাশক বস্তু এবং পরিবেশ, জনস্বাস্থ্য ও জলজ জীবনে এগুলির প্রভাব সম্পর্কে পর্যবেক্ষণ ও গবেষণার জন্য গবেষণা পরিকল্পনা হাতে নিয়েছে। এই উদ্দেশ্যে বর্তমান বছরের বাজেটে যে ৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে তা থেকে বিভিন্ন প্রতিষ্ঠান/বিশ্ববিদ্যালয়ের গবেষক টিমগুলিকে অনুদান দেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ বর্ষের বাজেটেও এই উদ্দেশ্যে ৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। আরও কয়েকটি গবেষণা পরিকল্পনা এনভায়রনমেন্ট স্টাডিজ অ্যাডভাইজার অনুমোদন পেয়েছে। দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ১৯৮৮-৮৯ বর্ষে প্রস্তাবিত ৬০ লক্ষ টাকা যোজনা বরাদ্দের মধ্যে যে ৩০ লক্ষ টাকা পর্ষদের জন্য নির্দিষ্ট আছে তা থেকে গবেষণা পরিকল্পের ব্যয়নির্বাহের প্রস্তাব রেখেছে। বিভাগ একটি অন্তত গুরুত্বপূর্ণ গবেষণা পরিকল্পনা হাতে নিয়েছে। এই পরিকল্পের অধীনে নদীয়া জেলায় মাথাভাঙ্গা-চূর্ণী নদীতে দূষণের মাত্রা নির্দ্ধারণ এবং জলজ জীবনে দূষণকারী পদার্থসমূহের প্রভাব পরীক্ষা করে দেখার কাজ চলছে। পুঙ্খানুপুঙ্খ পরীক্ষার পর ধরা পড়েছে যে, ঐ নদীর জলে উচ্চ মাত্রার দূষণ সৃষ্টিকারী পদার্থ রয়েছে। আন্তর্জাতিক সীমান্ত বরাবর বাংলাদেশে যে ভাটিখানা ও চিনিকলগুলি আছে তা থেকে নির্গত অশোধিত বর্জ্য পদার্থই এই দূষণের উৎস। এই দূষণ বন্ধ করার জন্য আমাদের বিভাগ বিষয়টি কেন্দ্রীয় জলসম্পদ মন্ত্রকের মাধ্যমে বাংলাদেশ সরকারের গোচরে এনেছে।

(ঘ) সাধারণ মানুষের মধ্যে পরিবেশ সম্পর্কে ও তার সংরক্ষণ সম্পর্কে সচেতনতা জাগিয়ে তোলা এবং প্রকৃতির পরিবেশগত ভারসাম্যের গুরুত্ব সম্পর্কে জনসাধারণকে শিক্ষিত করে তোলার জন্য পরিবেশ বিভাগ পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের সহযোগিতায় ৫ই জুন, ১৯৮৮-তে 'বিশ্ব পরিবেশ দিবস' এবং ডিসেম্বর, ১৯৮৮ থেকে 'পরিবেশ-সচেতনতা মাস' উদ্‌যাপন করে। 'বিশ্ব পরিবেশ দিবস' উপলক্ষে কলকাতা তথ্যকেন্দ্রে আয়োজিত এক আলেচনাচক্রের উদ্বোধন করেন ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি। দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এবং বিভিন্ন জেলার জেলা পরিষদ অনুরূপ আলোচনাচক্র ও জনসমাবেশের আয়োজন করে। বারাসাত, চুঁচুড়া, আসানসোল ইত্যাদি মহকুমাতেও অনুরূপ আলোচনাচক্র ও সমাবেশের আয়োজন করা হয়। জনসভায় অংশগ্রহণকারী জনসাধারণের মধ্যে ব্যাপক উদ্দীপনা লক্ষ্য করা যায় সমগ্র কর্মসূচিটিই সাধারণ মানুষের কাছে যথেষ্ট আকর্ষণীয় হয়ে উঠেছিল। এই কর্মসূচি রূপায়ণের জন্য ১৯৮৮-৮৯ আর্থিক বছরে ৬০ লক্ষ টাকার যোজনা-বরাদ্দের মধ্যে পর্ষদের জন্য নির্দিষ্ট ৩০ লক্ষ টাকা থেকে প্রত্যেকটি জেলা পরিষদকে ৫,০০০ টাকার অনুদান মঞ্জুর করা হয়েছে। পরিবেশ বিষয়ে জনসাধারণের চেতনা জাগ্রত করার উদ্দেশ্যে এই দপ্তর নিজেদের এলাকায় জনসভা, আলোচনাচক্র ও প্রদর্শনী প্রভৃতির আয়োজন করার মাধ্যমে 'বিশ্ব পরিবেশ দিবস' ও 'পরিবেশ মাস' পালন করার জন্য বিভিন্ন জেলার বিভিন্ন সংস্থা/প্রতিষ্ঠানের অনুকূলে মোট ৫০,০০০ টাকা মঞ্জুর করেছেন।

১৯৮৯-৯০ বর্ষে প্রস্তাবিত যোজনা সংস্থানে ধরা ৬৫ লক্ষ টাকার মধ্যে ঐ একই উদ্দেশ্যে ৩.৫০ লক্ষ টাকা আলাদা করে রাখার প্রস্তাব রয়েছে।

(ঙ) 'গ্রীন হাউস এফেক্টের' বিরুদ্ধে সংগ্রাম করার জন্য সারা বিশ্বব্যাপী যে আহ্বান দেওয়া হয়েছে তাতে সাড়া দিয়ে এই দপ্তর বন/পঞ্চায়েত দপ্তর ও অন্যান্য প্রতিষ্ঠান/সংস্থার সঙ্গে একযোগে জমে-ওঠা কার্বন-ডাই-অক্সাইড ও গ্রীন হাউস গ্যাসের কু-প্রভাব ঠেকানোর জন্য এক সংগ্রামী কর্মসূচির (অপারেশন গ্রীন) কাজ হাতে নিয়েছে এবং এই কাজে বিশেষ উদ্দীপনা দেখা গেছে।

(চ) পশ্চিমবঙ্গে পরিবেশের উপর এক স্থিত প্রতিবেদন তৈরি করার উদ্দেশ্যে এই দপ্তর "পশ্চিমবঙ্গ পরিবেশ পরিস্থিতি" শীর্ষক সমীক্ষাটির পাণ্ডুলিপির কাজ শেষ করেছে।

(ছ) মহাশয়, মহান এই সভায় আমি একটি গুরুত্বপূর্ণ ঘোষণা করতে চাই। সুন্দরবন আমাদের এই রাজ্যের পরিবেশকে দারুণভাবে প্রভাবিত করে বলে সেখানকার বন্যপ্রাণী ও উদ্ভিদ-সংরক্ষণের উদ্দেশ্যে এই বিভাগ দুটি পরিকল্পনা হাতে নিয়েছে, যেমনঃ "সুন্দরবন বায়োস্ফীয়ার রিজার্ভ" এবং "ম্যানগ্রোভ রিজার্ভ"—এ বাবদ পুরো ব্যয়-বহন করছেন ভারত সরকার। আনুমানিক ৩১ লক্ষ ৩০ হাজার টাকা ব্যয়ে পরবর্তী প্রকল্পটি ভারত সরকার ইতিমধ্যেই অনুমোদন করেছে।

(জ) মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অনুগ্রহ করে পরিবেশ সম্পর্কে এম এল এ দের একটি কমিটি তৈরি করে দিয়েছিলেন। গভীর আগ্রহ নিয়ে তাঁরা এই বিভাগের হাতে নেওয়া বিভিন্ন পরিকল্পনা পরিদর্শন করেছেন এবং পরবর্তী পন্থা গ্রহণে আমাদের তাঁরা উপদেশ ও নির্দেশ দিয়েছেন। পরামর্শ ও নির্দেশনার জন্য মাননীয় সদস্যদের কাছে আমি অত্যন্ত কৃতজ্ঞ। তাঁদের পরামর্শ অনুযায়ী কাজ চলছে।

(ঝ) পরিবেশ বিভাগ কলকাতার আলিপুর চিড়িয়াখানা এবং দার্জিলিঙের পদ্মজা নাইডু হিমালয়ান জুলজিক্যাল পার্ক, এই দুটি পশুশালা এবং দার্জিলিঙের লয়েড বোটানিক গার্ডেনের বিকাশমূলক কাজকর্ম দেখাশোনা করে থাকে এবং সে বাবদ উক্ত সংস্থাগুলিকে টাকা দিচ্ছে। চলতি বছর, এই বিভাগের দেওয়া টাকা দিয়ে আনুমানিক ১৪ লক্ষ টাকা ব্যয়ে আলিপুর চিড়িয়াখানায় উন্মুক্ত ভল্লুক আবাস তৈরি করা হল। গণ্ডারের ঘেরা জায়গা তৈরি বাবদ ৫ লক্ষ টাকা প্রস্তাব করা হয়েছে। গতবারের বাজেট ভাষণে এই সভায় বলেছিলাম যে আমার বিভাগ কলকাতার কাছে দ্বিতীয় চিড়িয়াখানা বানাবে। এতদুদ্দেশ্যে, মহানগরীর কোলাহল থেকে দূরে একটি জায়গা মোটামুটি ঠিক করা হয়েছে। সংশ্লিষ্ট কর্তৃপক্ষ ইতিমধ্যেই স্থানটি পরিদর্শন করেছেন এবং এ ব্যাপারে একটি চূড়ান্ত সিদ্ধান্ত শীঘ্রই গ্রহণ করা হবে বলে আশা করা যায়। দ্বিতীয় চিড়িয়াখানা বাবদ ১৯৮৯-৯০ সালের পরিকল্পনা বাজেট ৮ লক্ষ টাকা ধরার প্রস্তাব করা হয়েছে। পরিকল্পনা বাজেটে মুখ্যখাত "২৪০৬-বনবিজ্ঞান ও বন্যপ্রাণী (পশুশালা ও লয়েড গার্ডেন)" বাবদ উপরোক্ত পশুশালা দুটির এবং লয়েড বোটানিক গার্ডেনের উন্নয়নমূলক কাজ বাবদ ১৯৮৯-৯০ সালের পরিকল্পনা বাজেটে যথাক্রমে আরও ১২ লক্ষ এবং ৪ লক্ষ টাকার প্রস্তাব করা হয়েছে।

আলিপুর চিড়িয়াখানার কর্মীদের বেতন, পশুর খাদ্য ও ওষুধপত্রের খরচ বাবদ ১৯৮৮-৮৯ সালে ৩৭ লক্ষ ১৪ হাজার টাকা যোজনা-বহির্ভূত ব্যয় ধরা হয়েছে। উল্লিখিত উদ্দেশ্যে ১৯৮৯-৯০ বর্ষে "২৪০৬-বনবিজ্ঞান ও বন্যপ্রাণী" এই একই প্রধান খাতের অধীন যোজনা-বহির্ভূত খাতে ৩৮ লক্ষ ৯৭ হাজার টাকা রাখা হয়েছে।

মহাশয়, এই মহান সভাকক্ষ নিশ্চয়ই বিশ্বাস করেন যে, দিন দিন খরচ বেড়ে যাওয়ায় চিড়িয়াখানার প্রবেশ-মূল্য বাধ্য হয়ে ১ টাকা থেকে ১ টাকা ৫০ পয়সা, ৩০ পয়সা থেকে ৫০ পয়সা করা হয়েছে চলতি আর্থিক বর্ষের শেষ থেকে। চিড়িয়াখানার রক্ষণাবেক্ষণ বাবদ অতিরিক্ত খরচ মেটানোর জন্য এই বৃদ্ধি করতে হয়েছে।

দার্জিলিঙের পদ্মজা নাইডু হিমালয়ান জুলজিক্যাল পার্ক শুধুমাত্র পর্যটকদের আকর্ষণের জন্যই নয়, বহু উঁচু জায়গায় বসবাসকারি প্রাণিকূলের প্রাণিতত্ত্ব ও শরীরতত্ত্ব এবং তাদের আচার-আচরণ পর্যবেক্ষণের গবেষণা-কেন্দ্র হিসেবেও স্বীকৃত হয়। এই পার্কে কতকগুলি গুরুত্বপূর্ণ প্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে। এইগুলির মধ্যে আছে তুষারচিতার প্রজনন-কেন্দ্র স্থাপন, বন্দীদশায় উসুরি বাঘ প্রজনন ও ফেজান্ট পাখির প্রজনন খামার তৈরি প্রভৃতি। যাইহোক, ১৯৮৯-৯০-এ "২৪০৬ বনবিজ্ঞান ও বন্যপ্রাণী.." এই প্রধান খাতের অধীনে যোজনা বাজেটে দার্জিলিঙের এই পার্কে ও আলিপুর চিড়িয়াখানায় উন্নয়নমূলক কাজের জন্য ১২ লক্ষ টাকা ধরা হয়েছে।

সারা দেশের মধ্যে লয়েড বোটানিক গার্ডেনটি বহু উঁচু জায়গার উদ্যান হিসেবেও দার্জিলিঙের পর্যটকদের কাছে কম আকর্ষণীয় নয়। এটি ছাত্র ও গবেষকদের পড়াশুনার কেন্দ্র। ঐ উদ্যান কাঁচ-ঘর, গুল্মবাস ও অর্কিড হাউস নির্মাণের জন্য ১৯৮৮-৮৯-এর যোজনা বাজেটে ৪ লক্ষ টাকা ধরা হয়েছে। ঐ টাকা ঐ উদ্যানকে বরাদ্দ করা হয়েছে। "২৪০৬-বনবিজ্ঞান ও বন্যপ্রাণী—লয়েড বোটানিক গার্ডেন" এই প্রধান খাতে যোজনা বাজেটের ৬৫ লক্ষ টাকার মধ্যে আরও ৪ লক্ষ টাকা ধরা হয়েছে ১৯৮৯-৯০ সালে।

(এঙ) মহাশয়, আমি উল্লেখ করতে চাই যে, আমাদের রাজ্যে গঙ্গা অ্যাকশন্ প্ল্যান রূপায়ণের গুরুদায়িত্ব পরিবেশ দপ্তরের উপর ন্যস্ত করা হয়েছে। মুখ্য দপ্তর হিসেবে একদিকে ভারত সরকারের গঙ্গা অ্যাকশন্ প্ল্যান কর্তৃপক্ষ ও পরিবেশ ও বনমন্ত্রক ও অন্যদিকে কলকাতা নগর উন্নয়ন কর্তৃপক্ষ (সি এম ডি এ) এবং সি এম ডব্লু এস এ, জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তর, সেচ ও জলপথ দপ্তর, স্থানীয় স্বায়ত্তশাসন ও নগর উন্নয়ন দপ্তর, মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং অধিকার, কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন, কল্যাণী নোটিফায়েড এলাকা কর্তৃপক্ষ, বহরমপুর মিউনিসিপ্যালিটি, নবদ্বীপ মিউনিসিপ্যালিটি, হুগলি মিউনিসিপ্যালিটি ও কলকাতার পুলিশ কমিশনারের মধ্যে সমন্বয়কারীর কাজ করতে হয়।

আমাদের রাজ্যে গঙ্গা সংস্কার পরিকল্পনার জন্য ভারত সরকার এ পর্যন্ত ১০৮টি পরিকল্পনা অনুমোদন করেছে, যার অনুমোদিত ব্যয়ের পরিমাণ প্রায় ১১০ কোটি টাকা। পরিকল্পনাগুলির নাম ও সংখ্যা নিচে দেওয়া হল ঃ

১৫টি এস টি পি (ভূ-গর্ভস্থ পয়ঃনালী ট্রিটমেন্ট প্ল্যান্ট) চালু করা ;

(২) ২৫টি ইন্টারসেপশন/ডাইভারশন পরিকল্পনা চালু করা ;

(৩) বহরমপুর, নবদ্বীপ, গোন্দলপাড়া, শ্রীরামপুর এবং বেলুড়ে (বালি) নদীক্ষেত্র উন্নয়ন পরিকল্পনার কাজ ;

(৪) গঙ্গাতীরের মিউনিসিপ্যাল শহরগুলির বিভিন্ন স্থানে ২১টি বৈদ্যুতিক শবদাহ চুল্লী নির্মাণ ;

(৫) গঙ্গার উভয়তীরে প্রথম ও দ্বিতীয় শ্রেণীর শহরে স্বল্পব্যয়বিশিষ্ট পরিকল্পের কাজ ;

(৬) স্পীড বোট ও মোটর লঞ্চ কেনা।

অনুমোদিত ১১০ কোটি টাকার মধ্যে ভারত সরকার এ পর্যন্ত ৪০ কোটি টাকা দিয়েছেন, যার মধ্যে ১৯৮৮-৮৯ বর্ষে মোট ২৫ কোটি টাকার বাজেট-বরাদ্দ থেকে এ বছরে প্রদত্ত অর্থ থেকে ৩০.৫৬ কোটি টাকা ইতিমধ্যেই ব্যয়িত হয়েছে এবং ১১টি প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে, ২০টির কাজ বর্তমান আর্থিক বছরের শেষে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

৪। মহাশয়, দূষণ আজ মাত্রাতিরিক্ত আর তার প্রতিরোধ, দূষণমুক্তি ও পরিবেশগত ভারসাম্য পুনরুদ্ধারের ব্যবস্থা বিশ্ব-অর্থনীতি পূরণ করে উঠতে পারছে না।

রক্তক্ষয়ী ও ঠাণ্ডা লড়াইতে কোটি কোটি ডলার খরচ হয়। আসুন, আমরা এই গ্রহকে পারমাণবিক দুর্বিপাক আর পরিবেশগত বিপর্যয়ের হাত থেকে রক্ষা করার উদ্দেশ্যে ঐক্যবদ্ধ/সুসমঞ্জস্য প্রচেষ্টা গড়ে তুলতে সচেষ্ট হই।

পরিবেশগত সমস্যা সীমান্তের নিষেধ মানে না, তাই এই সমস্যার বিরুদ্ধে সংগ্রামে চাই আন্তর্জাতিক উদ্যোগ। এ ধরনের উদ্যোগ যে সম্ভব, সাম্প্রতিক চুক্তিগুলিই তার নজির।

শান্তির জন্য সংগ্রাম আর প্রকৃতি-সংরক্ষণ একই মুদ্রার দুটি পিঠ, তাই এই গুরুদায়িত্ব সুষ্ঠুভাবে পালন করার জন্য আমি এই মহতী সভার মাননীয় সদস্যদেব, বিশেষত বিরোধী সদস্য বন্ধুদের অনুমোদনের আশ্বাস পেতে পারি কী?

৫। উপরিউক্ত বক্তব্য উপস্থাপনান্তে মহাশয়, আমি ৮৯ নং দাবির অধীনে "২২১৫-জল সরবরাহ এবং অনাময় (জল ও বায়ু-দূষণ প্রতিরোধ)" এবং "২৪০৬-বন ও বন্যপ্রাণী (জুলজিক্যল গার্ডেন ও লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং)" শীর্ষক দাবিদ্বয় সমেত এবং ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে মঞ্জুর হওয়া ৪১,২৬,০০০ (একচল্লিশ লক্ষ ছাব্বিশ হাজার) টাকা সমেত মোট ১,৬৫,০০,০০০ (এক কোটি পঁয়ষট্টি লক্ষ) টাকা ১৯৮০-৯০ বর্ষে ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার জন্য পেশ করছি।

## DEMAND No. 90

### Major Head : 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,05,00,05,000 be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)".

(This is inclusive of a total sum of Rs. 26,25,02,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Buddhadeb Bhattacharjee was laid on the Table

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৌরসংঘগুলির মর্যাদার উন্নয়ন এবং তাদের অবারিত কর্মোদ্যোগের পথ প্রশস্ত করতে একটি নিরন্তর প্রয়াস চালিয়ে এসেছে এই বিভাগ। বিগত জমানায় এই প্রতিষ্ঠানগুলি আর্থিক শূন্যতা এবং প্রশাসনিক উদ্যোগহীনতার কারণে মৃতকল্প অবস্থায় পরিণত হয়েছিল। গণমুখীনতাকে অবলম্বন করে গণতান্ত্রিক নীতির প্রতি অকুণ্ঠ সমর্থন জানিয়ে ক্ষমতালাভের অব্যবহতি পরে বর্তমান সরকারই পৌরসংঘ এবং পৌরনিগমগুলিতে নির্বাচন অনুষ্ঠানে দৃপ্ত পদক্ষেপ গ্রহণ করে। নির্বাচকের বয়স আঠারোতে নামিয়ে আনার যে নীতিটি নিয়ে বর্তমানে বিভিন্ন দাবি সোচ্চার হয়েছে, সেই প্রসঙ্গে এই নিবদেন আমরা রাখতে পারি যে, এক দশক আগেই বর্তমান সরকার পৌর নির্বাচনে এই নীতির প্রবর্তন করেছিলেন। নির্বাচনে বামফ্রন্টের চূড়ান্ত সাফল্যলাভের মধ্যেও যে বিরোধীদল-শাসিত একাধিক পৌরসংঘ গঠিত হয়েছিল—এই তথ্যই সপ্রমাণ করে যে এই রাজ্যে গণতান্ত্রিক রীতি-পদ্ধতির মুক্ত প্রয়োগ ঘটেছে, প্রতিবেশি রাজ্যগুলিতে যা বিরল-দৃষ্টান্ত। নির্বাচনী নীতির প্রয়োগের মাধ্যমে পৌরসংঘের প্রত্যন্তে জনগণের স্বেচ্ছায় অংশগ্রহণের পরিমণ্ডল রচনা করেছি আমরা। অতিশয় অর্থাভাব এবং বর্তমান পরিকাঠামোয় প্রশাসনিক ক্ষমতার সীমাবদ্ধতা সত্ত্বেও পৌরসংঘগুলিতে উন্নয়নমূলক কাজে মাথাপিছু ব্যয় সাফল্যের সঙ্গে এবং লক্ষ্যণীয়রূপেই বাড়াতে সক্ষম হয়েছি আমরা।

**পৌরসংঘ গঠন ও নির্বাচন ঃ**

নগরায়ন ব্যবস্থায় আমাদের নতুন দৃষ্টিভঙ্গির দুটি অপরিহার্য অংশ হল, নগরের নতুন স্থানীয় সংস্থাগুলির স্থাপনা ও যথাযোগ্যভাবে নির্বাচিত সংস্থাগুলির দায়িত্বভারের আওতায় সেগুলিকে নিয়ে আসা। নিয়মিত সময়ে নগরের স্থানীয় সংস্থাগুলিতে সাধারণ নির্বাচন অনুষ্ঠান করে পৌরসংঘ পরিচালনার প্রবাহটিকে কেবলমাত্র শক্তিশালী করে তোলা নয়, তার সঙ্গে গণতান্ত্রিক চেতনার মর্যাদা সমুন্নত রাখাও হল এই পূর্ণাঙ্গ দৃষ্টিভঙ্গির আর একটি গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য।

এই নীতি অনুসরণক্রমে শীঘ্রই জলপাইগুড়ি জেলার মালে একটি নতুন পৌরসংঘ এবং লবণ হ্রদ শহরাঞ্চলে একটি প্রজ্ঞাপিত অঞ্চল প্রাধিকার গঠিত হতে চলেছে। নতুন কিছু পৌরসংঘ গঠনের প্রস্তাব বিবেচনাধীন আছে।

বৃহত্তর জনস্বার্থে প্রয়োজনীয় বলে বিবেচিত হওয়ায় সামগ্রিকভাবে পৌরসংঘ অথবা পৃথক পৃথকভাবে ওয়ার্ডগুলির সীমানা-রেখা নতুনভাবে চিহ্নিত করার দরুন অন্যান্য পৌরসংঘের

সঙ্গে ১৯৮৬ সালে, উত্তর ২৪-পরগনা জেলায় (১) পানিহাটি, (২) হাবড়া, দক্ষিণ ২৪-পরগনা জেলায় (৩) ডায়মণ্ডহারবার, হাওড়া জেলায় (৪) উলুবেড়িয়া, নদীয়া জেলায় (৫) কৃষ্ণনগর, বর্ধমান জেলায় (৬) বর্ধমান, (৭) আসানসোল, মেদিনীপুর জেলায় ৮) মেদিনীপুর, (৯) ঝাড়গ্রাম, জলপাইগুড়ি জেলায় (১০) শিলগুড়ি—এই ১১টি পৌরসংঘের নির্বাচন অনুষ্ঠান করা যায় নি। ১৯৮৮ সালে এই ১১টি পৌরসংঘের সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছে।

১৯৮৪ সালে হাওড়া পৌর নিগমের প্রথম সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল। ১৯৮৯ সালের ৫ই মার্চ আইন ও নিয়মাবলির ব্যবস্থাদি অনুসারে দ্বিতীয় সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছে।

১৯৮৯ সালের ২ রা এপ্রিল দুবরাজপুর পৌরসংঘের সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হওয়ার তারিখ স্থিরীকৃত হয়েছে। ১৯৮৯ সালের মধ্যেই ইংলিশবাজার এবং কালিম্পং পৌরসংঘের সাধারণ নির্বাচন অনুষ্ঠানের জন্য ব্যবস্থাদি নেওয়া হচ্ছে।

নগর বিকাশের হার যেভাবে বৃদ্ধি পাচ্ছে তা এবং সম্ভাব্য গঞ্জ হিসাবে তাদের গুরুত্বের কথা বিবেচনা করে আসানসোল ও শিলিগুড়ি পৌরসংঘকে পৌরনিগমে রূপান্তরিত করার জন্য দুটি প্রস্তাব বর্তমানে সরকারি পর্যায়ে সযত্নে খতিয়ে দেখা হচ্ছে।

সময়োচিত জরুরি প্রয়োজনসাধনের চাহিদা মেটানোর জন্য ১৯৩২ সালের বঙ্গীয় পৌরসংঘ আইনের পূর্ণ পরিমার্জনা সহ আইন ও নিয়মাবলির সংশোধনগুলিও সবিশেষ গুরুত্বসহকরে দেখা হচ্ছে। দ্রুত নগরায়ন এবং নাগরিকরের বিকাশের সঙ্গে সঙ্গতি রেখে বর্তমানের কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ আইনেরও সংশোধন করা হচ্ছে।

**আর্থিক সহয়তা দান ঃ**

নগরের স্থানীয় সংস্থাগুলির সম্পদ বৃদ্ধির উদ্দেশ্যে তাদের জন্য বিভিন্ন খাতে যে আর্থিক সহায়তা আমাদের পক্ষ থেকে দেওয়া হচ্ছে, সেগুলি হল—মহার্ঘভাতা, চুঙ্গি অনুদান, প্রমোদকর অনুদান, যন্ত্রচালিত যানকর অনুদান, জলসরবরাহ, ময়লা নিষ্কাশন ও জল নিষ্কাশন অনুদান, বস্তি পরিষেবা অনুদান, শীতকালীন ভাতা ইত্যাদি। সরকার যে-সমস্ত পদ যথাযথভাবে মঞ্জুর করেছেন সেই পদগুলি ক্ষেত্রে কর্মচারিদের বোনাস দেওয়ার জন্য নগরের স্থানীয় সংস্থাগুলির যে মোট অর্থের প্রয়োজন হয় তার শতকরা ২০ ভাগও ১৯৮৮-৮৯ সাল থেকে আমরা বহন করার সিদ্ধান্ত নিয়েছি।

১৯৮৮-৮৯ সালে এই সমস্ত বিষয়ের জন্য আমাদের মোট যোজনা-বহির্ভূত বাজেট বরাদ্দ হল প্রায় ১১৩,৪৫,০৬,১৭৫ টাকা। ১৯৮৯-৯০ সালের জন্য এই উদ্দেশ্যে আমরা যোজনা-বহির্ভূত বাজেটে ১১৯,৭৮৬,৭৮,০০০ টাকা বরাদ্দের প্রস্তাব করেছি। এই অর্থ প্রতুলতা বিভিন্ন উন্নয়নমলক কর্মসূচি রূপায়ণে শহরাঞ্চলে স্থানীয় সংস্থাগুলিকে সাহায্য করার ব্যাপারে দীর্ঘপ্রসারী ভূমিকা নেবে। পৌরসংঘগুলিকে আর্থিক সাহায্যদানের ক্ষেত্রে ১৯৭৬-৭৭ সাল থেকে ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত শতকরা ৫১০১ ভাগ পর্যন্ত একটি আকর্ষণীয় উর্ধ্বগতি লক্ষ্য করা গেছে।

**উন্নয়নমূলক কর্মপ্রকল্পসমূহ ঃ**

উন্নততর পরিবেশ এবং জীবনযাপন, কর্মনিয়োগ সম্ভাবনা এবং বাণিজ্যিক কাজকর্ম সুনিশ্চিত করতে স্থানীয় সংস্থাগুলির সর্বাত্মক উন্নয়নের জরুরি উপলব্ধি করে সি এম ডি এলাকার বাইরে শহরাঞ্চলের ৭৭টি স্থানীয় সংস্থাতে বেশ কিছু কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। মহাশয়, আপনারা অবগত আছেন যে, সি এম ডি এলাকার ভেতরে ৩৭টি শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থায় যে-সমস্ত উন্নয়মূলক কর্মসূচি হয়েছে সেগুলি সি এম ডি এ-র মাধ্যমে মহানগর উন্নয়ন বিভাগ দ্বারা পরিচালিত হচ্ছে।

মহাশয়, ১৯৭৬-৭৭ সালে যে কালপর্ব শেষ হয়েছে সেই সময় পর্যন্ত সি এম ডি এলাকার বাইরে শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলিতে উন্নয়নমূলক কাজের জন্য মাথাপিছু বরাদ্দ ছিল মাত্র ৮৭ পঃ সেখানে কলকাতা শহরে ঐ বরাদ্দের পরিমাণ ছিল ৬১ টাকা ৫৪ পয়সা। কলকাতা এবং সি এম ডি এলাকার বাইরের শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলির মধ্যে উন্নয়নের ক্ষেত্রে এই ভারসাম্যহীনতা আমাদের সরকারকে ভাবিয়ে তুলেছিল এবং গত দশকের শেষভাগে সি এম ডি এলাকার বাইরে শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলির জন্য আমাদের যোজনাবরাদ্দ বৃদ্ধি করে বিষয়টি সংশোধিত করার দৃঢ় সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল। এখানে উল্লেখ করা যেতে পারে যে, এই বিভাগের নিরন্তর প্রচেষ্টার ফলস্বরূপ মাথাপিছু যোজনা-বরাদ্দ উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে—এই বৎসর যার গড় পরিমাণ দাঁড়াবে ৩৫ টাকার মতো। যে-সমস্ত কর্মসূচির মাধ্যমে এটা সম্ভব হয়েছে সেগুলি হল ঃ—পুর উন্নয়ন কর্মসূচি, বিশেষ সাঙ্গ কর্মসূচি, শহরাঞ্চলের বস্তিগুলির পরিবেশের উন্নতিসাধন, আই ডি এস এম টি কর্মসূচি, পুর এলাকাগুলির উন্নয়ন—জলসরবরাহের সুবিধাদি (তৎস্থানিক উৎস), শহরাঞ্চলের প্রাথমিক পরিষেবা ইত্যাদি।

যেখানে আমাদের লক্ষ্য হল পুর উন্নয়ন কর্মসূচির মাধ্যমে পুর এলাকাগুলির সামগ্রিক উন্নতিসাধন, সেখানে শহরাঞ্চলের বস্তিগুলোর পরিবেশ উন্নয়ন কর্মসূচির মাধ্যমে আমরা শহরাঞ্চলের বস্তিগুলোর পরিবেশগত অবস্থার উন্নতি ঘটাতে আন্তরিক প্রয়াস চালাচ্ছি। খাটা পায়খানাগুলোক স্যানিটারি পায়খানাতে রূপান্তরিক করার কাজ দ্রুততার সঙ্গে চলেছে। প্রায় সব পৌরসংঘই এই প্রকল্পের কর্মসূচি রূপায়ণে আমরা অঙ্গীকারবদ্ধ। যে-সমস্ত শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থার এই রাজ্যে পূর্ণাঙ্গ আঞ্চলিক বিকাশকেন্দ্র এবং গঞ্জ হিসাবে কাজ করার ক্ষমতা রয়েছে তাদের উন্নতি ঘটাতে আই ডি এস এম টি কর্মসূচির নক্সা করা হয়েছে। এই কর্মপ্রকল্প বর্তমানে ২৫টি মফস্বল শহরের মধ্যে আবদ্ধ রয়েছে। এই কর্মসূচির আওতায় আরও শহরকে নিয়ে আসার জন্য আমরা ভারত সরকারের কাছে অনুরোধ জানিয়েছি। সি এম ডি এলাকা বহির্ভূত পৌরসংঘগুলিকে পানীয় জলসরবরাহের একাধিক প্রকল্প রচিত হয়েছে। আর্থিক অনটনের জন্য এগুলি মুলতুবি রাখা হয়েছে। এ বিষয়ে বিভিন্ন স্তরে আলাপ-আলোচনা চলছে এবং অদুর ভবিষ্যতে এই প্রকল্পগুলি রূপায়ণের আর্থিক সংস্থান সম্পর্কে আমরা সিদ্ধান্ত গ্রহণ করব। পুর এলাকাসমূহের উন্নয়ন—জলসরবরাহের সুবিধাদি (তৎস্থানিক উৎসসমূহ) শীর্ষক কর্মসূচির আওতায় নগর এলাকাসমূহের অপ্রতুল জলসরবরাহ ব্যবস্থার অনুপূরক হিসাবে ঐ সমস্ত অঞ্চলে পানীয় জলের তৎস্থানিক উৎসসমূহের সংখ্যা বৃদ্ধি করতেও আমরা তৎপরতা অব্যাহত রেখেছি। শহরাঞ্চলীয় প্রাথমিক পরিষেবা একটি অভিনব কর্মসূচি। এর মাধ্যমে দার্জিলিং, কালিম্পং, কার্সিয়াঙ, পুরুলিয়া, ঝালদা এবং রঘুনাথপুর-এর

মতো কয়েকটি নির্বাচিত মফস্বল শহরে বস্তিতে বসবাসকারী মা এবং শিশুদের প্রাথমিক স্বাচ্ছন্দ্যসমূহ তথা জীবনযাত্রার মানোন্নতি ঘটাতে প্রয়াস অব্যাহত রেখেছি।

এই সমস্ত কর্মসূচির জন্য ১৯৮৮-৮৯ সালে আমাদের বাজেট বরাদ্দ ১২ কোটি টাকা। ১৯৮৯-৯০ সালের জন্য আমরা যোজনা বরাদ্দ ১৫.৫০ কোটি টাকা রাখার প্রস্তাব করেছি।

আমরা শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহের কর্মিবর্গের চাকুরির শর্তাবলির উন্নতি ঘটানোর মতো নিদারুণ সমস্যাটির প্রতি সজাগ রয়েছি। এটা অস্বীকার করার উপায় নেই যে যদি আমরা কর্মিবর্গের কল্যাণের দিকে যথেষ্ট মনোযোগ না দিই তাহলে পুর-পরিচালন-ব্যবস্থাকে ঢেলে সাজানোর জন্য আমাদের সমস্ত উদ্যোগ ব্যর্থতায় পর্যবসিত হতে বাধ্য। তা খেয়াল রেখে আমরা শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির সকল কর্মী যাতে অবসর গ্রহণ ও পেনশনের সুবিধাদি পান সেজন্য ঐ সুবিধাদি প্রসারিত করার ব্যবস্থা নিয়েছি। সমস্ত কর্মচারির জন্য ছুটির নিয়মাবলি এবং সাধারণ ভবিষ্যনিধি নিয়মাবলি ও প্রতিবন্ধী কর্মচারিদের জন্য বাহন ভাতা চালু করা হয়েছে। পুর কর্মচারিরা এখন সরাসরি অফিসের কর্মীদের মতোই বোনাসের সুবিধা পাবার অধিকারী হয়েছেন। পুর কর্মিবর্গ ও আধিকারিকেরা যাতে নিজ নিজ ক্ষেত্রে উন্নততর পরিষেবা প্রদান করতে পারেন তার জন্য তাঁদের প্রশিক্ষণ দেওয়ার উদ্দেশ্যে ব্যবস্থাদি নিয়মিতভাবে ও সযত্নে উদ্ভাবন করা হচ্ছে। এই সমস্ত কর্মচারির জন্য তৃতীয় বেতন কমিশনের সুপারিশসমূহ বর্তমানে সরকার পরীক্ষা করে দেখছেন। এছাড়া, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলিতে নির্বাচিত কমিশনার পর্ষদকে বিভিন্ন কল্যাণমূলক কর্মসূচি রূপায়ণে সাহায্য করার জন্য নির্বাহী আধিকারিক, অর্থ আধিকারিক, স্বাস্থ্য আধিকারিক এবং সহকারি ও উপ-সহকারি বাস্তুকার প্রেরণ করা হচ্ছে।

**অধিকারসমূহ (ডাইরেক্টরেট্‌স) ঃ**

শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলিতে প্রশাসনিক অবকাঠামো যে এখনও পর্যন্ত আশানুরূপ নয়, সে সম্পর্কে আমরা সচেতন। বিশেষত আর্থিক প্রতিবন্ধকতা এবং যোগ্যতাসম্পন্ন কর্মীর অভাবের দরুন বাঞ্ছিত পরিবেশ রাতারাতি সৃষ্টি করা সম্ভবপর নয়। এছাড়া, বিভিন্ন কর্মসূচির উন্নততর রূপায়মের স্বার্থে শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলির কাজকর্মের ওপর অবিরাম নজর রাখা প্রয়োজন। এই সব চিন্তা করে আমরা স্থানীয় সংস্থা অধিকার, পৌরমন্ত্রী অধিকার, ইনস্টিটিউট অফ লোকাল গভর্নমেন্ট অ্যাণ্ড আর্বান স্ট্যাডিজ এবং কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ ইত্যাদি প্রতিষ্ঠান গঠন করেছি। এই প্রতিষ্ঠানগুলি বিভিন্ন নাগরিক স্থানীয় সংস্থার কাছে উন্নয়নমূলক কর্মসূচির রূপায়ণে প্রভূত সহায়ক বলে প্রমাণিত হয়েছে।

**কলকাতা পৌর নিগম ঃ**

কার্যকর এবং বহুমুখি অস্তিত্বের তিনশত বৎসরে পদার্পণের পথে অগ্রসরমান এই শহর কলকাতার একটা নিজস্ব নাগরিক মাত্রা এবং আনুষঙ্গিক সমস্যাবলি রয়েছে। সেবার প্রয়োজনে অবকাঠামো এবং প্রায়োগিক কৌশলের যুগপৎ রক্ষণ এবং উন্নয়নের নিরন্তর সংগ্রাম চালিয়ে যাচ্ছে কলকাতা পৌর নিগম। পানীয় জল সরবরাহের এলাকা এবং সময় বর্ধিত হয়েছে এবং প্রতিকূলতার মধ্যেও টালা, অকল্যাণ্ড স্কোয়ার এবং গার্ডেনরীচের পাম্পিং শক্তিশালী করা হয়েছে। সড়কগুলির সংস্কার এবং উন্নয়নের প্রচেষ্টা হয়েছে। পয়ঃপ্রণালী, জলনিকাশি,

জলসরবরাহ এবং সড়ক-আলোর ব্যবস্থার আওতায় শহরের বস্তি এলাকার একটি বড় অংশকে নিয়ে আসা হয়েছে। বাজারগুলির উন্নয়ন এবং প্রসারের কাজ যেমন চলছে তেমনি বিবেচনাধীন পরিকল্পনাও রয়েছে।

খোদ নগর এলাকার মধ্যেই বে-আইনি নির্মাণের ক্রমবর্ধমান প্রবণতা এই বিভাগের গভীর উদ্বেগের কারণ। আগামী বছর এই ঐতিহাসিক মহানগর তার ৩০০ তম প্রতিষ্ঠাবার্ষিকী উদ্‌যাপন করতে চলেছে। সেই প্রেক্ষাপটে, আইন লংঘনকারী উদ্যোক্তাদের বিরুদ্ধে কেবল যথাযথ ব্যবস্থা গ্রহণই নয়, সেই সঙ্গে আইনের ফাঁকগুলি বন্ধ করার উদ্দেশ্যে কলকাতা পৌর নিগমের প্রশাসনকে উপযুক্তভাবে সাজাতে হবে, যাতে এই নগরের পরিবেশ বিনষ্ট করার সব অপপ্রয়াস প্রতিহত করতে এই জাতীয় আইন লংঘনের প্রবণতাকে কঠোরভাবে দমন করা যায়।

মহাশয়, এই বলে আমি সভার অনুমোদনের জন্য আমাদের দাবি পেশ করছি।

## DEMAND No. 92

**Major Head : 4401—Capital Outlay on Crop Husbandry (Public Undertakings), 4408—Capital Outlay on Food Storage and Warehousing (Public Undertakings), 4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 4860 —Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 4601—Loans for Crop Husbandry (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858(Public Undertakings),— Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings).**

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,82,00,000 be granted for expenditure under Demand No. 92, Major Head : "4401—Capital Outlay on Crop Husbandry (Public Undertakings), 4408—Capital Outlay on Food Storage and Warehousing (Public Undertakings), 4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 4860 —Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 4601—Loans for Crop Husbandry (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858(Public Undertakings),— Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 6,95,50,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu was laid on the Table

২। মহাশয় বর্তমানে সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের অধীনে নিম্নলিখিত সংস্থাগুলি রয়েছে ঃ—

(১) দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড,

(২) কল্যাণী স্পিনিং মিল্স লিমিটেড,

(৩) ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফারমার লিমিটেড,

(৪) ইলেকট্রো মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রি লিমিটেড,

(৫) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়ারহাউসিং কর্পোরেশন,

(৬) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো ইণ্ডাস্ট্রি কর্পোরেশন লিমিটেড,

(৭) ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিল্স লিমিটেড,

(৮) তিস্তা ফ্র্যুট অ্যাণ্ড ভেজিটেবিল প্রোসেসিং লিমিটেড,

(৯) সুন্দরবন সুগারবীট প্রোসেসিং কোঃ লিমিটেড।

৩। উপরোক্ত সংস্থাগুলির মধ্যে শেষোক্ত সংস্থা দুইটি যথা, তিস্তা ফ্রুট্ অ্যাণ্ড ভেজিটেবল প্রোসেসিং লিমিটেড এবং সুন্দরবন সুগারবীট প্রোসেসিং কোঃ লিমিটেড কৃষিভিত্তিক প্রকল্প রূপায়ণের জন্য ১৯৮৬ সালে গঠিত হয়েছে। উক্ত সংস্থা দুইটি এখনও নিজেদের উন্নতিকল্পে বাস্তবভিত্তিক পরীক্ষানিরীক্ষার স্তরে রয়েছে। এই বিভাগের অধীন অন্যান্য সংস্থাগুলি উৎপাদনী এবং ব্যবসায়িক কর্মে দীর্ঘকাল নিযুক্ত রয়েছে, তবে এদের অবস্থা সব সময়ই সমভাবে সন্তোষজনক নয়। ওয়েস্ট বেঙ্গল স্টেটওয়ারহাউসিং কর্পোরেশন প্রায় শুরু থেকেই লাভ করে চলেছে এবং সরকারদের লভ্যাংশ দিচ্ছে। "ক্যাশ লস" দূরীকরণের পথে ইলেকট্রো মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিস লিঃ তাদের কাজকর্মে প্রভূত উন্নতি করেছে।

৪। সাধরণত এই বিভাগের অধীনস্থ সংস্থাগুলি সেকেলে প্রযুক্তিবিদ্যা এবং নিম্নমানের উৎপাদনশীলতার দরুন প্রতিযোগিতার ক্ষেত্রে পিছিয়ে পড়েছে। এই সংস্থাগুলিতে সংস্কার ও আধুনিকীকরণের যথাযথ কর্মসূচি গ্রহণ ও পালন করলে এদের ত্রুটি মুক্ত করা যাবে। অতি সম্প্রতি, উপরোক্ত নীতি অনুযায়ী কল্যাণী স্পিনিং মিল্স-এ আধুনিকীকরণ ও পুনর্গঠনের একটি কর্মসূচি গৃহীত হয়েছে। আশা করা যায় আই ডি বি আই ও আই আর বি নামক অর্থলগ্নিকারী সংস্থাদ্বয় এই প্রকল্পে নতুন মূলধনী খাতে ব্যয়ের কিয়দংশ বহন করবে। সম্পদের অপ্রতুলতাহেতু রাজ্য সরকারের পক্ষে সংস্থাগুলির সংস্কার ও আধুনিকীকরণের কর্মসূচি একই সঙ্গে নেওয়া সম্ভব হচ্ছে না। এতদ্‌সত্ত্বেও এই সংস্থাসমূহ সীমিত সামর্থের মধ্যে উৎপাদন বাড়িয়ে যথাসাধ্য "ক্যাশ লস" কমাতে সচেষ্ট হয়েছে। এদের মধ্যে ইলেকট্রো মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিস লিমিটেড নামক সংস্থাটি এ বছরে বিগত ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরের তুলনায় ক্ষতির পরিমাণ কমাবে বলে আশা করা যায়।

৫। এটা স্পষ্ট করে বলা দরকার যে, এইসব সরকারি সংস্থা বাণিজ্যিক সাফল্য এখনও করায়ত্ত করতে পারে নি বটে, কিন্তু সমাজের কাঙ্খিত লক্ষ্যে গুরুত্বপুর্ণ অবদানের জন্য নিজেদের ব্রতী রেখেছে। স্পিনিং মিলগুলি যে তন্তু উৎপাদন করে তা মূলত রাজ্যের হস্তচালিত তাঁত-শিল্পীদের প্রয়োজন মেটায়, যাঁরা হয়তো এই যোগান ছাড়া বাঁচতেই পারতেন না। দুর্গাপুর কেমিক্যাল্স লিঃ এটি রাসায়নিক দ্রব্য উৎপাদনকারী সংস্থা। এই সংস্থাটি থেকে

উৎপাদিত রাসায়নিক দ্রব্যাদি রাসায়নিক শিল্পসমূহের, বিশেষ করে, ক্ষুদ্র শিল্পগুলির মৌল প্রয়োজন মেটায়। একটি ইঞ্জিনিয়ারিং সংস্থা ভারতীয় রেলপথে ব্যবহৃত অত্যন্ত জটিল সিগনালিং যন্ত্রাংশ তৈরি করে যাচ্ছে। অন্য আর একটি ইঞ্জিনিয়ারিং সংস্থা দেশীয় প্রযুক্তির মাধ্যমে এক্স-রে মেশিন তৈরি করে এক প্রয়োজনীয় সামাজিক উদ্দেশ্য সাধন করে চলেছে। পণ্যাগার নির্মাণ এবং শিল্প ও কৃষির ক্ষেত্রে সংরক্ষণের প্রয়োজনীয়তা মেটাচ্ছে।

৬। সংস্কারমূলক/আধুনিকীকরণ/পুনর্নির্মাণ কর্মসুচিগুলি এবং ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনাকাল হতে চালু প্রকল্পগুলি রূপায়ণ সম্পূর্ণ করার উপর জোর দিয়ে এই বিভাগের সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনা (১৯৮৫-৯০) তৈরি করা হয়েছে। (সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে, ১৯৮৫-৯০ সালের এই এই বিভাগের প্রকল্পগুলি বাবদ মোট ৮ কোটি ৫৯ লক্ষ টাকা বিনিয়োগ ধার্য করা হয়েছিল)। ঐ উদ্দেশ্যে সপ্তম পরিকল্পনাকালে প্রথম তিন বৎসবে অর্থাৎ ১৯৮৫-৮৮ সালের মধ্যে ১০ কোটি ৪৮ লক্ষ ৬৭ হাজার টাকা ব্যয়িত হয়েছে। ঐ বিভাগের প্রকল্পগুলির জন্য ১৯৮৮-৮৯ সালের জন্য ২ কোটি ৫১ লক্ষ [illegible]।

৭। সংস্থাগুলির কার্যকর মূলধনের প্রয়োজন মেটাবার জন্য পরিকল্পনা বহির্ভূত খাতে যথাসম্ভব ব্যয়বরাদ্দ প্রস্তাবিত হয়েছে। ১৯৮৯-৯০ সালের জন্য ৯২ নং অনুদানের অধীনে পরিকল্পনা বহির্ভূত খাতে মোট ২৫ কোটি ২৮ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট সীড কর্পোরেশনের জন্য ধার্য ৭ কোটি টাকা উক্ত ব্যয়বরাদ্দের অন্তর্গত। এছাড়াও সংস্থাগুলির তাদের সাধারন জন্য অর্থলগ্নিকারী সংস্থাগুলির কাছ থেকে ঋণ পাওয়ার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

৮। আমাদের দেশের মতো মিশ্র অর্থনীতিতে সরকারি সংস্থাগুলির অপরিহার্য এবং গুরুত্বপূর্ণ ভূমিকার বিষয়ে মাননীয় সদস্যগণ অবগত আছেন। কিন্তু সবদিক বিবেচনা করে মোটামুটিভাবে বলা যায় যে, রাজ্যস্তরে সরকারি সংস্থাগুলি এখনও পর্যন্ত পশ্চিমবঙ্গসহ অধিকাংশ রাজ্যে তাদের যথাযথ ভূমিকা কার্যকরভাবে পালন করতে সক্ষম হয়নি। কেন্দ্রীয় সরকার কর্তৃক নিয়ত অনুসৃত বিরূপ নীতির ফলে পশ্চিমবঙ্গের সরকারি সংস্থাগুলির উন্নয়নের গতি ব্যাহত হচ্ছে। যেসকল গুরুত্বপূর্ণ নীতির ফলে শিল্পোন্নয়নের গতি ব্যাহত হচ্ছে তাদের মধ্যে উল্লেখযোগ্য হল মাসুল সমীকরণ নীতি, অবাস্তব আমদানি-রপ্তানি নীতি এবং ব্যাঙ্ক ও অন্যান্য অর্থলগ্নিকারী প্রতিষ্ঠানের ক্ষেত্রে সার্বিক সুরক্ষাবলয় আরোপণের নীতি। কেন্দ্রীয় সরকারের এই সকল নীতি—বিশেষ করে, সর্বশেষে উল্লিখিত নীতির ফলে এই রাজ্যের বহু শিল্পপ্রতিষ্ঠান পঙ্গু হয়ে পড়েছে ; স্বভাবতই সরকারি সংস্থানগুলির ক্ষেত্রে এর কোনও ব্যতিক্রম ঘটে নি। শিল্পে আধুনিকীকরণ এবং প্রতিযোগিতামূলক ক্ষেত্রে লাভজনক হয়ে ওঠার সুযোগ প্রদান না করা এবং সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের বৃহৎ শিল্প ক্ষেত্রে প্রয়োজনীয় নতুন নতুন বিনিয়োগে কেন্দ্রীয় সরকারের অনীহার ফলে এ রাজ্যের শিল্পক্ষেত্রে সামগ্রকিভাবে শিল্পোন্নয়ন ব্যাহত হয়ে পড়েছে। যেহেতু, সরকারি সংস্থাগুলি এইরূপ শিল্প পরিবেশেরই একটি অংশ, তাদের ক্ষেত্রেও বিষয়টি সমভাবে সত্য। রাজ্য সরকারের সীমাবদ্ধ সাংবিধানিক ক্ষমতা ও তার সম্পদ আহরণের সীমিত ক্ষেত্র রাজ্যস্তরে সরকারি সংস্থাগুলির স্বার্থের পরিপন্থী।

৯। দুরুহ বাধা সত্ত্বেও সরকারি সংস্থাগুলি কতকগুলি অতীব প্রয়োজনীয় আর্থ-সামাজিক উদ্দেশ্য সাধন করছে। স্বল্পমেয়াদী ব্যবস্থাগুলির সাথে সাথে যথাসম্ভব উৎপাদন বৃদ্ধি, উৎপাদনের

বৈচিত্রীকরণ, আধুনিকীকরণ এবং উন্নত শিল্প সম্পর্কের মাধ্যমে রাজ্য সরকার সংস্থাগুলিকে লাভজনক করার দিকে চালিত করা হচ্ছে।

**DEMAND No. 93**

**Major Head : 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)**

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,90,00,000 be granted for expenditure under Demand No. 93, Major Head : "4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 4,97,50,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 24.

**DEMAND No. 94**

**Major Head : 4859—Capital Outlay on Telecommunication and Electronics and 6859—Loans for Telecommunication and Electronics Industries**

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,50,00,000 be granted for expenditure under Demand No. 94, Major Head : "4859—Capital Outlay on Telecommunication and Electronics and 6859—Loans for Telecommunication and Electronics Industries".

(This is inclusive of a total sum of Rs. 2,87,50,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 95

**Major Head : 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Works and Closed and Sick Industries), and 6850—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)**

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,09,00,000 be granted for expenditure under Demand No. 95, Major Head : "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Works and Closed and Sick Industries), and 6850—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 2,02,25,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 96

**Major Head : 6875—Loans for Other Industries and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)**

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,31,00,000 be granted for expenditure under Demand No. 96, Major Head : "6875—Loans for Other Industries and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 3,07,75,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 97

**Major Head : 4885—Other Capital Outlay on Industry and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries)**

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 31,00,000 be granted for expenditure under Demand No. 97, Major Head : "4885—Other Capital Outlay on Industry and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 7,75,000 already voted on account in March, 1989.)

Written Speech of Shri Jyoti Basu which was laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 99

### Major Head : 7610—Loans to Government Servants etc., and 7615—Miscellaneous Loans

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 17,00,60,000 be granted for expenditure under Demand No. 99, Major Head : "7610—Loans to Government Servants etc., and 7615—Miscellaneous Loans".

(This is inclusive of a total sum of Rs. 4,25,15,000 already voted on account in March, 1989.)

**Mr. Speaker :** All the budget speeches would be laid on the Table. This is for information of the members that the speeches of the Ministers would be available from the counter. They may collect the same. The first Subject Committee meeting on Panchayat has been fixed tomorrow, the 28th March, 1989 at 11 A.M. at the Committee Room of the Assembly House, Calcutta.

## Adjournment

The House was then adjourned at 4-31 p.m. till 1 p.m. on Tuesday, the 28th April, 1989 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 92 No—I (Ninety Second Session) (February to May Session, 1989)

(The 27th & 28th February, 6th, 7th, 8th, 9th, 10th, 13th, 14th, 15th, 16th, 17th, 20th & 27th March, 1989)

### Bill

The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1989 P-854

Resolution for Ratification of the Constitution (Sixty Second Amendment) Bill, 1988 PP-244-253

The West Bengal Land (Requisition and Acquisition (Amendment) Bill, 1989 PP-462-467

The Howrah Municipal Corporation (Amendment) Bill, 1989.

The Bengal Municipal (Amendment) Bill, 1989 P-467-468

**Breach of Privilege**

by—Shri Amalendra Roy PP-551-554

**Demand for Grants**

Budget Speech of Shri Abdul Quiyom Molla on Demand No. 1, 3 & 4 PP-864-869

Budget Speech of Shri Benoy Krishna Chowdhury Demand No.7 PP-870-877

Budget Speech of Shri Abdul Quiyom Molla on Demand No.8 PP-877-878

Budget Speech of Dr. Asim Kumar Dasgupta on Demand Nos.9, 10, 11 PP-870, 878, 879, 891-892, 895

Budget Speech of Shri Shyamal Chakraborty on Demand No.12
PP-879-891

Budget Speech of Shri Jyoti Basu on Demand Nos. 18, 21
PP-892-895, 895-903

Budget Speech of Shri Jyoti Basu on Demand No.53 Published alongwith Budget Speech on Demand No.24

Budget Speech of Shri Dinesh Chandra Dakua on Demand No.41
PP-1013-1031

Budget Speech of Shri Biswa Nath Chowdhuri on Demand No.42
PP-1024-1031

Budget Speech of Shri Biswa Nath Chowdhuri and Smt. Chhaya Bera on Demand No.43 & 44 PP-1031-1034

Budget Speech of Shri Kanti Biswas and Dr. Asim Kumar Dasgupta on Demand Nos. 45 & 46 PP-1035-1040

Budget Speech of Shri Kamal Kanti Guha on Demand No. 55 & 58 Published alongwith Budget Speech on Demand No.47

Budget Speech of Dr. Ambarish Mukhopadhyay & Shri Prabhas Chandra Phodikar on Demand Nos 48, 49 & 50 PP-1040-1057

Budget Speech of Shri Kiranmoy Nanda on Demand No.51
PP-1057-1062

Budget Speech of Dr. Ambarish Mukhopadhyay on Demand Nos.52
PP-1062-1071

Budget Speech of Shri Nirmal Kumar Bose on Demand No.54 PP-1071-1080

Budget Speech of Shri Benoy Krishna Chowdhury on Demand Nos.59, 60, 61 & 62 PP-1081-1090

Budget Speech of Shri Debabrata Bandyopadhyay on Demand No.66
PP-1093-1106

Budget Speech of Shri Jyoti Basu and Dr. Asim Kumar Dasgupta on Demand No.64 & 65 PP-1091-1093

Budget Speech of Shri Debabrata Bandyopadhyay on Demand 68 Published alongwith Budget Speech on Demand No.66

Budget Speech on Shri Kanai Bhowmik on Demand No.67

PP-1106-1114

Budget Speech of Shri Prabir Sengupta on Demand No.69

PP-1115-1126

Budget Speech of Shri Achintya Krishna Ray on Demand No.73

PP-1126-1133

Budget Speech of Shri Jyoti Basu on Demand No.74 PP-1133-1136

Budget Speech of Shri Jyoti Basu on Demand No. 75 & 76 Published alongwith Budget Speech on Demand No.24

Budget Speech of Shri Shyamal Chakraborty on Demand No. 77 & 78 , Published alongwith Budget Speech on Demand No.12

Budget Speech of Shri Jyoti Basu on Demand No.79 Published alongwith Budget Speech on Demand No.25

Budget Speech of Shri Buddhadeb Bhattacharjee on Demand No.81

PP-1138-1139

Budget Speech of Dr. Ambarish Mukhopadhyay on Demand No.82 & 89 PP-1142-1152, 1139-1140

Budget Speech of Shri Buddhadeb Bhattacharjee on Demand No.90

PP-1153-1157

Budget Speech of Shri Jyoti Basu on Demand No.92 PP-1157-1160

Budget Speech of Shri Jyoti Basu on Demand Nos 93 & 94 Published alongwith the Budget Speech on Demand No.24

**Discussion on Motion Under Rule 185**

Regarding Preservation of Historical Places of West Bengal

by—Shri A.K.M. Hassanuzzaman PP-333-336

by—Shri Aparajita Goppi PP-336-338

by—Shri Buddhadeb Bhattacharya PP-338-342

by—Shri Jayanta Kumar Biswas PP-342-346, 330-332

by—Smt. Minati Ghosh P-332

by—Shri Prabodh Purkait PP-332-333

Regarding double line from Baruipur to Laksmikantapur in Sealdah Division

by—Shri A.K.M. Hassanuzzaman PP-324-325

by—Shri Birendra Kumar Moitra PP-325-326

by—Shri Deba Prasad Sarkar PP-318-319, 327-329

by—Shri Hemen Majumdar PP-320-324

by—Shri Subhas Naskar PP-326-327

Regarding Strictly implementation of Provisions of Geneva Accord on Afghanistan

by—Shri A.K.M. Hassanzuzaman PP-315-316, 304-306

by—Shri Bimalanda Mukherjee PP-310-313

by—Shri Buddhadeb Bhattacharjee PP-296-301

by—Shri Deba Prasad Sarkar PP-293-296

by—Shri Manabendra Mukherjee PP-314-315

by—Shri Motish Roy PP-306-308

by—Shri Nirmal Kumar Bose PP-301-304

by—Shri Sachin Sen PP-316-318, P-293

by—Shri Sumanta Kumar Hira PP-308-310

